দিয়েছেন জানাবেন কি ?

**শ্রী প্রভাস চন্দ্র ফদিকার :** আমার কাছে বিস্তৃত হিসাব রয়েছে। তবে সেগুলি নিশ্চয়ই ওদের থেকে কম। সম্প্রতি যে হিসাব অর্থাৎ এ বছরের সেটা বলে দিতে পারি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, প্রতি বছরই অধিবেশনের সময়ে এই প্রশ্ন হয় এবং প্রতি বছরই দেখা গেছে আনন্দবাজার পত্রিকা গোষ্ঠীকে সরকারের তরফ থেকে সব চেয়ে বেশী বিজ্ঞাপন পায় এবং সরকারের তরফ থেকে আনন্দবাজারের বিরুদ্ধে প্রতিক্রিয়ার মুখপত্র বলা হয়। তাসত্ত্বেও বিজ্ঞাপন দেওয়ার ব্যাপারে সরকার থেকে আনন্দবাজার গোষ্ঠীকেই বেশী বিজ্ঞাপন দেওয়া হয়। এই যে অম্ল-মধুর সম্পর্ক এর কারণ কি ?

**শ্রী প্রভাস চন্দ্র ফদিকার :** আমি পুনরুক্তি করছি, সংবাদপত্রে বিজ্ঞাপন দেওয়ার ক্ষেত্রে আমরা নিরপেক্ষতায় বিশ্বাসী। গণশক্তির ক্ষেত্রে দেখেছি, ডাঃ বিধান চন্দ্র রায়ের আমলে কিছু পেতেন, মাঝখানে বন্ধ ছিল, পুনরায় সুরু হয়েছে।

## মুর্শিদাবাদের ভাস্তোর-কান্দী সালার সড়ক ময়ূরাক্ষীর দক্ষিন তীরের বাঁধ মেরামত

*৪৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৩।) **শ্রী অমলেন্দ্র রায় :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার ভাস্তোর হতে কান্দী সালার সড়ক পর্যন্ত ময়ূরাক্ষীর দক্ষিণ তীরের বাঁধ মেরামতের জন্য জনসাধারণ দাবি করেছেন কি ; এবং

(খ) করে থাকলে উক্ত বাঁধের সামগ্রিক উন্নয়ন ও সংস্কারের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) মুর্শিদাবাদ জেলার (১) দেওর-ভাস্তোর (২) চৈতপুর - সুন্দরপুর এবং (৩) মালিয়ান্দী হইতে বিল পাঁচথুপী পর্য্যন্ত বাঁধ তিনটি মেরামতের জন্য জনসাধারণ দাবী আছে।

(খ) উপরি উক্ত বাঁধগুলির সাধারণ মেরামতির জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে এবং হচ্ছে। কান্দী মাষ্টার প্ল্যান সম্পর্কে চূড়ান্ত সিদ্ধান্ত গৃহীত হবার পর প্রকল্পটি অনুমোদিত এবং প্রয়োজনীয় অর্থসংস্থানের ব্যবস্থা হলে বাঁধগুলির সামগ্রিক উন্নয়ন এবং সংস্কারের কাজ হাতে নেয়া হবে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, ময়ূরাক্ষী নদীর উত্তর এবং দক্ষিণ দুইদিকের পাড় ১৯৭৮ সালে বন্যার আগে সমান উচ্চতা বিশিষ্ট ছিল। ১৯৭৮ বন্যার পর উত্তর পাড় দক্ষিণ পাড়ের চাইতে প্রায় ৩ ফুট উঁচু করে দেওয়া হয়েছে। আমি জানতে চাইছি, এটা করার কোন টেকনিক্যাল কারণ ছিল যারজন্য একদিকের পাড় অর্থাৎ দক্ষিণ দিকের পাড় নিচু করেছেন যারফলে ওভার-টপিং যা হবে তাতে ধ্বংস হয়ে যাচ্ছে এটা জানা সত্ত্বেও উত্তর পাড় এইভাবে উঁচু করা হলো কেন ?

**শ্রী ননী ভট্টাচার্য :** নোটিশ দিলে বলতে পারবো, এটা টেকনিক্যাল ব্যাপার আছে, উত্তর দক্ষিণের ব্যাপার আছে। তবে সাধারণ বুদ্ধিতে বলতে পারি, নদী যদি জ্যাকেটিং করা হয় তাহলে স্পিল-ওভার বা ওভার টপিং করার সুযোগ রাখা দরকার। যারা ইঞ্জিনীয়ার তারা এটা বলতে পারবেন। তবে প্রশ্ন করলে আমি সঠিক উত্তর দিতে পারবো।

**শ্রী অমলেন্দ্র রায় :** আপনি বললেন কান্দী মাষ্টার প্ল্যান। এই সামগ্রিক প্ল্যানের কথা আমরা শুনে আসছি, সেই প্ল্যানের সঙ্গে এটা সংযুক্ত করা হচ্ছে। এটা তো লংটার্ম প্রোগ্রাম। আজকে সর্ট-টার্মের যে সমস্যা দেখা যাচ্ছে আমি জানি না আপনি সেই রকম কোন খবর দিতে পারবেন কিনা - ঐ লং টার্ম যে সলিউশন - সেটা কি অবস্থায় আছে এবং সেটা যদি আপাততঃ কার্যকরী না হয়, তাহলে সর্ট টার্ম যেটা আছে, হবে কি হবে না ?

**[1.40 -- 1.50 p.m.]**

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** লং টার্ম যে পরিকল্পনা, ইনটিগ্রেটেড্ প্ল্যান, সেই কান্দি ইনটিগ্রেটেড্ স্কিম, মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, এখন এর ম্যাথমেটিক্যাল, মডেল করা হয়েছে এবং সেটা নিয়ে আবার পরীক্ষা করা হচ্ছে। সেখানে বড় কথা হচ্ছে, ঐ স্কিমের মধ্যে পাঁচটা উল্লেখযোগ্য বিষয় আছে, যথা —

(1) Strengthening of the left bank embankment from Tilpara Barrage to Trimohani.

(2) Strengthening of the right bank embankment from Sainthia Railway Line to the Out fall of river Kuya.

(3) Strengthening of the embankment on the right bank of river Kuya near Badshai Road upto Schalai

(4) Strengthening of the right embankment of river Dwarka and Kana Mayurakshi.

(5) Strengthening of the left embankment of Kana Mayurakshi which continues as right embankment of river Dwarka upto Sankoghat on Badshai Road.

এই পাঁচটা হচ্ছে ঐ স্কিমের অন্তর্ভুক্ত এবং এগুলো করার কথা। এখন যে অবস্থা হয়েছে - সেটা জি. এফ. সি. সি-র কাছে সাবমিট করা হয়েছে এবং তাঁরা আরো কতগুলো বিষয়ে পরীক্ষা করে দেখবার কথা বলেছেন। তাঁরা সন্দেহ করেন যে, যেভাবে স্কিমটি তৈরী করা হয়েছে, তার ফলে ভাগিরথীর জল টানার ক্ষমতা হ্রাস পাবে। প্রথম দিকে এতে জ্যাকস্টিং করার কথা ছিল, কিন্তু তাঁরা বলেছেন যে, জ্যাকস্টিং করা ঠিক হবে না। রিভার সিস্টেম পরীক্ষা করে দেখবার জন্য ম্যাথমেটিক্যাল মডেলের আশ্রয় নেওয়া হয়েছে। সেখানে মডেল অনুযায়ী দেখা গেছে যে, উপরুল্লিখিত পাঁচটা কাজ করা সম্ভবপর। এবং আরো দেখা গেছে যে, এর ফলে কয়েকটি গ্রাম পঞ্চায়েত এলাকাও উপকৃত হবে, যেমন - কুরুনান গ্রাম পঞ্চায়েত, জাজন গ্রাম পঞ্চায়েত, তালগ্রাম গ্রাম পঞ্চায়েত এবং ভরতপুর গ্রাম পঞ্চায়েত এর ফলে উপকৃত হবে। আগে জল পাওয়া যাচ্ছিল ৩৩৫ স্কোয়ার কিলোমিটারের জন্য, কিন্তু এনানসিয়েটেড স্কিমে ৯৬২ স্কোয়ার কিলোমিটার এলাকার সেচের জল দেওয়া যাবে বলে কিছুটা রিলিফ দেওয়া সম্ভব হবে। এখন যে অবস্থা আছে, তাতে স্কিমটি সম্বন্ধে অনুসন্ধান করা হচ্ছে এবং দেখছি যে, টাকা পয়সা পেলে স্কিমটা করা যেতে পারে। মাননীয় সদস্য ঠিক কথাই বলেছেন যে, প্রোগ্রামটি একটা লং টার্ম স্কিমের মধ্যে পড়ে। আমরা এই স্কিমটি সামনে রেখে কোন কোন কাজ করা যায় কিনা সেটা বিচার করে দেখছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ময়ুরাক্ষীর উত্তর পাড় বেঁধে দিলেন, কিন্তু দক্ষিণ পাড় বেঁধে দিলেন না। এর ফলে প্রতি বছর কয়েকটি গ্রাম জলমগ্ন হচ্ছে। এ-সম্পর্কে কোন ব্যবস্থা গ্রহণের কথা চিন্তা করছেন কিনা অনুগ্রহ করে জানাবেন কি ?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** হাই ফ্লাড দেখা দিলেই এখন কেবলমাত্র এসব এলাকা জলমগ্ন বা জলপ্লাবিত হচ্ছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য ঃ** যারা এফেক্টেড হচ্ছে তাদের জন্য আপনি কি করছেন ?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** ওদের ব্যাপারে নতুন কিছু নেই। এখানে কতিপয় ওভার টপ হচ্ছে। মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন প্রতি বছর ওভার টপ করে জল চলে আসে না।

**শ্রী রাই চরণ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি কুয়ো নদীর উপর কেতু গ্রামে একটা বাঁধ দেওয়ার ব্যাপারে জেলা পরিষদ থেকে একটা স্কীম পাঠানো হয়েছিল, সেই স্কীম স্যাংসান হলে রুপায়িত হতে কত বিলম্ব হবে ?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্ন ওঠে না।

**বীরভূম জেলা পরিষদ কর্তৃক বিনা টেন্ডারে ঠিকাদারদের কাজ দেওয়ার ঘটনা**

*৪৪০।(অনুমোদিত প্রশ্ন নং *২১৪।) **শ্রী সুনীতি চট্টরাজ :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বীরভূম জেলা পরিষদের সভাপতি বিনা টেন্ডারে ঠিকাদারদের কাজ দিয়েছেন এরকম অভিযোগ সরকারের কাছে এসেছে কি ; এবং

(খ) সত্য হলে এবিষয়ে সরকার কি ব্যবস্থা নিয়েছেন ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, তাহলে কি বীরভূম জেলা পরিষদে কাজ - কর্ম সুচারু রূপে পালন করা হচ্ছে ?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** যে প্রশ্নটা করা হয়েছে সেটা সমস্তটা টেন্ডারে করা হয়েছে। প্রশ্ন যেটা ছিল সেখানে বলা হয়েছে যে টেন্ডার না করে করা হয়েছে। সেই জন্য উত্তর হয়েছে না। সেই দ্বিতীয় উত্তরে বলা হয়েছে, প্রশ্ন ওঠে না। তার মানে এই নয় যে আপনার কিছু ত্রুটি বিচ্যুতি, আমাদের কিছু ত্রুটি বিচ্যুতি আছে।

## জলপাইগুঁড়ি অভয়ারণ্যে হাতি, গণ্ডার ও বাঘের সংখ্যা

*৪৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৯।) **শ্রী তারকবন্ধু রায় :** বন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) জলপাইগুঁড়ি জেলার অভয়ারণ্যে বর্তমানে (১) হাতি, (২) গণ্ডার ও (৩) ব্যাঘ্রের সংখ্যা কত ; এবং

(খ) ঐ সংখ্যা বৃদ্ধি করার জন্য সরকারের কি ব্যবস্থা আছে ?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :**

(ক) ১৯৮৪ সালের গণনা অনুসারে জলপাইগুঁড়ি জেলার অভয়ারণ্যের বর্তমানে ৭টি হাতি, ২৬টি গণ্ডার এবং ১২টি বাঘ আছে।

(খ) বন্যপ্রানীর যথাযথ সংরক্ষণ এবং বংশবৃদ্ধির জন্য বিভিন্ন ব্যবস্থা অবলম্বন করা হয়। যেমন :

(১) বন্যপ্রাণীর বাসোপযোগী পরিবেশ গঠনে সকল প্রকার যত্ন নেওয়া হয়।

(২) অবৈধভাবে বন্যপ্রাণী হত্যা নিবারণের জন্য (ক) বনরক্ষীদের সাহায্যার্থে সশস্ত্র জাতীয় স্বেচ্ছাসেবক বাহিনী নিয়োগ করা হয়; (খ) আরক্ষাবাহিনীর কাজের সুবিধার্থে দ্রুত যাতায়াত এবং খবর আদান প্রদানের জন্য রাস্তার উন্নতি, হাতি এবং মোটর যানের ব্যবস্থা এবং বেতার ব্যবস্থা স্থাপন করা হয়েছে। (গ) বনরক্ষীদের সাহায্যার্থে একটি নতুন আরক্ষাবাহিনী গঠন করা হচ্ছে; (ঘ) বিশ্ববন্যপ্রাণী সংস্থা সরকারের সহযোগিতায় গণ্ডার হত্যা সম্বন্ধে সংবাদ প্রদানকারীকে উপযুক্ত পুরস্কার দেওয়ার কথা ঘোষণা করেছেন।

(৩) জলদাপাড়া অভয়ারন্যের অসুস্থ বন্যপ্রাণীর চিকিৎসার জন্য ব্যবস্থা আছে।

**শ্রী তারক বন্ধু রায় :-** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আইনকে ফাঁকি দিয়ে যারা এই বন্য জন্তু মারছে তিন বছরে এই বন্য জন্তু সংখ্যা কত ? যদি এটা হয়ে থাকে তাহলে তার জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন ?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :-** গত তিন বছরের সমস্ত বন্য জন্তুর সংখ্যা দিতে পারবো না আমার কাছে গণ্ডারের সংখ্যা আছে সেটা দিচ্ছি। ১৯৮২ সালে ৫টি, ১৯৮৩ সালে ৫টি এবং ১৯৮৪ সালে ৮টি গণ্ডার হত্যা করা হয়েছে। তার মধ্যে কিছু জন্তু-জানোয়ারেরা নিজেদের মধ্যে মারামারি করে মারা গেছে এবং বাকি দুস্কৃতকারীরা হত্যা

করেছে। এই সব দুস্কৃতকারীদের বিরুদ্ধে এফ. আই. আর. করা হচ্ছে, মামলা করা হচ্ছে এবং শাস্তি দেবার ব্যবস্থা করা হচ্ছে। তাদের মধ্যে বেশীর ভাগ পার্শবর্ত্তী দেশ ভুটানে চলে যাচ্ছে।

**শ্রী তারক বন্ধু রায় :-** আপনি বললেন শাস্তি দেবার ব্যবস্থা করা হয়েছে। আমি জানতে চাই আজ পর্যন্ত কত জনকে শাস্তি দিয়েছেন এবং কি রকম শাস্তি দেওয়া হয়েছে ?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :-** শাস্তি আর কি দেওয়া হবে ? তাদের বিরুদ্ধে মামলা করা হচ্ছে। ১৯৮২ সালে মামলা করা হয়েছে, সেই মামলার রায় এখনও বেরোচ্ছে না। কিছু কিছু লোককে গ্রেপ্তার করা হয়েছে এবং বেশীর ভাগ লোক ভারতবর্ষের বাইরে অন্য জায়গায় গিয়ে আশ্রয় নিচ্ছে।

**শ্রী সত্য পদ ভট্টাচার্য :-** আপনি যে হাতির সংখ্যা বললেন—যে পাঁচটি হাতি আমাদের চড়িয়ে জঙ্গল দেখিয়ে বেড়ায় সেই পাঁচটি হাতি ধরে সংখ্যাটা বললেন ?

**[1.50 --2.00 p.m.]**

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :-** আমি হাতির কথা বলিনি। আমি শুধু গণ্ডার হত্যার কথা বলেছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :-** হাতির যে সংখ্যা আপনি বললেন, সেগুলো কি আমাদের জঙ্গলের মধ্যে ঘুরি য়ে নিয়ে বেড়ায় সেগুলো, না বন্য হাতি ?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :-** জলপাইগুড়ি অভয়রাণ্যে যে হাতিগুলো আছে, আমি সেগুলো নিয়েই বলেছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :-** মাননীয় মন্ত্রী মহাশয় হাতি, গণ্ডার এবং বাঘের যে সংখ্যা হিসাব দিলেন, এগুলো নির্ণয় করার পদ্ধতি কি ?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :-** ১৯৮৪ সালে একবার সুমারী হয়েছিল। এগুলো গণনা করার ব্যাপারে যে বৈজ্ঞানিক পদ্ধতি আছে, সেই পদ্ধতি অনুযায়ীই গনণা করা হয়। পায়ের চিহ্ন দেখে গণনা করাই হচ্ছে সেই পদ্ধতি।

**শ্রী কাশীনাথ মিশ্র :-** মাননীয় মন্ত্রী মহাশয় হাতি এবং গণ্ডারের যে সংখ্যার কথা বললেন, সেগুলোর মধ্যে কতগুলো স্ত্রী এবং পুরুষ তা বলতে পারবেন কি ?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :-** যেহেতু গণ্ডারের সংখ্যা এদের মধ্যে কম, সেজন্য এটায় হিসাব আমি কেবল দিতে পারি। অন্য প্রাণীর কোন হিসাব আমি দিতে পারব না। ১৯৮৪ সালের সুমারী অনুসারে যে গণনা হয়েছিল, তাতে পূর্ণ বয়স্ক গণ্ডার ছিল পুরুষ ৫টি, স্ত্রী ৯টি, স্ত্রী বা পুরুষ নির্ণয় করা যায় নি তার সংখ্যা ছিল ৩টি অপরিণত বয়স্ক ছিল ১টি এবং শিশু গণ্ডারের সংখ্যা ছিল ৫টি।

**শ্রী দেবসরণ ঘোষ :-** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, গণ্ডারা নিজেদের মধ্যে মারামারি করে কিছু মারা গেছে, তার সংখ্যা ৫। আমরা জানতাম কংগ্রেসীরা নিজেদের মধ্যে মারামারি করে মারা যায়। আপনি কি বলতে পারবেন, এই মারা যাওয়া গণ্ডারগুলো কংগ্রেসের কিনা?

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :-** জলপাইগুড়ি অভয়রাণ্যে সীমান্ত রাজ্যে বাঘের সুমারীর জন্য কোন ব্যবস্থা করছেন কি , এবং এই সাথে সাথে প্রশ্ন করি যে, বাঘের সুমারীর জন্য দায়িত্বশীল বিরোধী পক্ষ হিসাবে কংগ্রেস পক্ষকে দায়িত্ব দেবেন কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :-** আমি আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তর দিচ্ছি না, প্রথম প্রশ্নের উত্তরে আমি জানাই যে, শুধুমাত্র পশ্চিমবাংলায় সুমারীর কথা আমি আপাতত বলেছি। তাতে দেখা যায় বাঘের সংখ্যা ৩৫২ এবং চিতা বাঘের সংখ্যা ১১২।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister-in-charge of Forest be pleased to state as to the measures taken by the Government to preserve these rare species which are being threatened by indiscriminate poachers ?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :-** আমি মাননীয় সদস্যদের প্রশ্নের উত্তর সবটাই দিয়েছি। তবে আর একবার

বিশেষ অংশ থেকে বলছি। বনরক্ষীদের সাহায্যার্থে সশস্ত্র জাতীয় স্বেচ্ছাসেবক বাহিনী নিয়োগ করা হয়। এছাড়া তাদের সাহায্যার্থে একটি নতুন আরক্ষ বাহিনী গঠন করা হচ্ছে। আইনগত ব্যবস্থা নেওয়ার জন্য সরকার সব সময়েই সচেষ্ট আছেন।

**Unutilization of funds granted by Khadi and village Industries Commission**

*442. ( Admitted question No. *747.) **Shri Abdul Mannan** : Will the Minister-in-charge of the Cottage and small Scale Industries Department be pleased to state -

(a) Whether it is a fact that during the period between 1977-78 to 1983-84 some of the amounts received as financial assistance from the Khadi and Village Industries Commisson for development of Khadi and Village industries in West Bengal has been refunded to the Commission by the West Bengal Khadi and Village Industries Board without utilisation: and

(b) if so, -

(i) The total amount so refunded by the West Bengal Khadi and Village Industries Board to the Commission during the above period, and

(ii) The reason why the assistance could not be utilised by the Board during the stipulated period ?

**Shri Pralay Talukdar** : a) Yes.

b) Rs. 60.54 lakhs were refunded to KVIC against the receipts during the period from 1977-78 to 1983-84.

The Board sanctioned the entire amounts received against allotments from the KVIC during the period from 1977-78 to 1983-84 to its implementing agencies. But a pertion of the amount so sanctioned, could not be released to the beneficiaries as they could not complete the necessary documentation as per standing pattern of assatance.

**শ্রী কাশীনাথ মিশ্র** :- মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই স্কীমে যে টাকা বরাদ্দ করা ছিল কি কি কারণে সেই টাকা ফেরৎ গেল ?

**শ্রী প্রলয় তালুকদার** :- মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি খাদিতে ২২টি স্কীম আছে তারমধ্যে বেশ কিছু ইণ্ডিভিজুয়াল স্কীম এবং ইণ্ডিভিজুয়াল ফাইনান্স স্কীম আছে। আপনি যদি নোটিশ দেন তাহলে কি কি স্কীমের টাকা ফেরৎ গেল এবং কাদের কাদের টাকা ফেরৎ গেছে তার উত্তর দেওয়া আমার পক্ষে সুবিধা হবে। ফেরৎ দেওয়ার কারণ আগেও বলেছি যে বেনিফিশিয়ার দেওয়ার জন্য যে সিলেক্ট করা হয়েছিল তাদের নেসেশারি ডকুমেন্ট দিতে বলা হয়েছিল কিন্তু কেউ কেউ ডকুমেন্ট দিতে পারে নি আমরা বিনা ডকুমেন্ট ছাড়া টাকা দিতে পারি না, টাকা আমরা ইচ্ছামত নষ্ট করতে পারি না। ডকুমেন্টের কতগুলি নিয়ম আছে।

Equitable market covering the entire capatil expenditure loan sanctioned or 3rd party simple market or bank guarantee or cash security covering the entire capital expenditure loan.

Original title deed for the immovable properties of the institution

Blue-print of immovable properties (building etc)

Current rent receipts and records of rights relating to immoveable properties to be mortgaged in favour of the Board.

Non-encumbarnce certificates along with proof of the title search for 12 years in respect of properties to be mortgaged should be obtained from Government pleader Panel lawyer in the case where the loan amount exceed Rs. 5,000/- where the loan

amount does not exceed Rs. 5,000/- such certificates from the practicising lawyer should be obtained.

এই হচ্ছে স্যাংসান প্যাটার্ন, এই পার্টান দিতে না পারলে আমরা টাকা দিতে পারি না, তবে আমরা এই বিষয়ে আলোচনা করছি, লোন প্যাটার্নকে যাতে কার্য্যকরী করা যায় তারজন্য আমি বম্বে গিয়েছিলাম এবং আবার বম্বে যাবো এই ব্যাপারে কথাবার্তা বলবার জন্য।

**শ্রী জ্ঞানসিং সোহনপাল :-**

Will the Hon'ble Minister be pleased to state the amount received as financial assistance from Khadi and Village Industries Commission for development of Khadi and Village Industries in West Bengal during the year 1977 to 1984 - the amount utilised and the amount not spent ?

**শ্রী প্রলয় তালুকদার :-** আমরা ৬০.৫৪ লক্ষ টাকা খরচ করতে পারিনি। কারণ আমাদের কাছে নেশেশারি ডকুমেন্ট ছিল না, নেশেশারি ডকুমেন্ট পার্টি যদি দেখাতে পারতো তাহলে বেনিফিশারি হিসাবে আমরা টাকা দিতে পারতাম। কিন্তু কত টাকা দিতাম সেটা আপনি নোটিশ দিন তাহলে রেকর্ড দেখে বলে দেবো।

**শ্রী তারাপদ সাধু খাঁন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, খাদি গ্রামোদ্যোগের মাধ্যমে বায়ো গ্যাস প্ল্যান্ট এসেছে কিনা এবং এসে থাকলে তারজন্য কত খরচ করেছেন ?

**শ্রী প্রলয় তালুকদার :** বায়ো গ্যাস পশ্চিমবঙ্গে কার্য্যকরী হয়েছে তবে খাদি বোর্ডের মাধ্যমে কার্য্যকরী করা হয়নি, গভর্ণমেন্ট অফ ইন্ডিয়ার সঙ্গে আলোচনা হয়ে ঠিক হয়েছে ৬টি জেলায় ডিস্ট্রিক্ট ইনডাস্ট্রিয়াল সেন্টারের অধীন বায়ো গ্যাস হবে এবং খাদি কমিশনের অধীনে ৩টি বায়ো গ্যাস প্ল্যান্ট বসবে।

**ডা: জয়নাল আবেদিন :**

Will the Hon'ble Minister-in-charge of Cottage and Small-scale Industries Deptt be pleased to state whether he is contemplating to set up special promotional agency or consultancy services to be rendered to the unemployment to bring them under employment under Khadi and Village Industries Scheme in view of the huge unemployment and disguised unemployment here in the State ?

**শ্রী প্রলয় তালুকদার :** খাদি প্রোগ্রাম কে যাতে স্বনির্ভর এবং স্বয়ং সম্পর্ণ করতে পারি তারজন্য আমরা চেষ্টা করছি, এরজন্য খাদি বোর্ডে স্টাফ প্যাটার্ন করে স্ট্রেনদেন করার চেষ্টা করছি, এবং অর্থ দপ্তর খাদি বোর্ডের ৯৩টি পোস্ট স্যাংসান করেছে যাতে খাদি প্রোগ্রামে ক্ষেত্রে এমপ্লয়মেন্ট আরো শক্তিশালী করতে পারি।

আমি উত্তরে বলেছিলাম খাদি স্কীমে যে লোন এ্যাসিসটেন্স দেওয়ার ব্যাপার আছে সেখানে অনেকগুলি ডকুমেনটেশানের ব্যাপার আছে বলে সরলীকরণ করার জন্য আলোচনা করছি। আমি আশা করছি আগামী মাস তিনেকের মধ্যে এমপ্লয়মেন্ট জেনারেশান করা একটা কার্যকরী ব্যবস্থা করতে পারব।

**Started Question**

(to which answer were laid on the Table)

**সুন্দরবন এলাকায় ফসল**

*৪৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮০।) **শ্রী বামাপদ মুখার্জী : উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা)** বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি —

(ক) সুন্দরবন এলাকায় আজ পর্যন্ত কত পরিমান জমিতে নূতনভাবে ফসল ফলানোর চেষ্টা হয়েছে ;

(খ) কি পরিমান এবং কি কি ফসল উৎপাদন হয় ; এবং

(গ) এই সমস্ত এলাকার গ্রামবাসীদের জন্য মিষ্টি জল সরবরাহ কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) সুন্দরবন এলাকায় সুন্দরবন উন্নয়ন পর্যদের মাধ্যমে আজ পর্যন্ত মোট ১, ১৯, ৬৬০ একর জমিতে রবি মরশুমে চাষের ব্যবস্থা করা হয়েছে।

(খ) সুন্দরবন উন্নয়ন পর্যদের কৃষি কর্মসূচির মাধ্যমে আজ পর্যন্ত আনুমানিক ১৪৪৯ লক্ষ টাকা মূল্যের ফসল উৎপাদিত হয়েছে।

রবি মরশুমে এই এলাকায় লঙ্কা, তরমুজ, সূর্যমুখী, মুগ, ঢেঁড়স, তিল, গম, আলু, বাদাম ও অন্যান্য গ্রীষ্মকালীন সব্জি উৎপাদিত হয়ে থাকে।

(গ) সুন্দরবন এলাকার অধিবাসীদের জন্য পানীয় জল সরবরাহের কোন ব্যবস্থা সুন্দরবন উন্নয়ন পর্যদের নিয়মিত কর্মসূচীর মধ্যে পড়ে না। জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং ও জেলা পরিষদ এই ব্যাপারে যাবতীয় কাজ করে থাকে।

## Steps to acquire land for Mejhia Thermal Power Project

*444 ... (Admitted question No. *912.) **Shri Somendra Nath Mitra** : Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state -

(a) Whether the State Government has taken steps to acquire land for the Rs. 567 Crores Mejhis 3x210MW. Thermal Power Project, which has been cleared by the Central Electricity Authority (CEA) in April 1982; and

(b) if so, what progress has been achieved in the matter so far ?

**Minister-in-charge of Land and Land Reforms Depertment**

(a) & (b)

The proposal for acquisition of 2624.76 across of land from the D.V.C. was received only in December, 1984. Thereafter we asked the D.V.C. if they were agreeable to the acquiation of the Rayati lands before a decision was taken about the peripheral forest lands, which is roughly about 50% of the total lands and for which the clearance of the Central Government would be required under the Forest (Conservation) Act, 1980. Further action will be taken after D.V.C. 's reply is received.

## শিল্প বন্ধু সংস্থা

*৪৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬।) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্য সরকারের উদ্যোগে শিল্প বন্ধু নামে কোন সংস্থা গঠন করা হয়েছে কিনা; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, উক্ত সংস্থার কাজ কি ?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) হ্যাঁ

(খ) 'শিল্প বন্ধু'র কাজ নিম্নরূপ :-

(১) শিল্প স্থাপনে আগ্রহী ব্যক্তিদের লাইসেন্স, রেজিস্ট্রেশন, জমি, অর্থ সাহায্য, জল, বিদ্যুৎ, কাঁচামাল ইত্যাদি সরবরাহ সম্পর্কে যাবতীয় তথ্য দেওয়া।

(২) বিভিন্ন দপ্তর। সংস্থার প্রয়োজনীয় দরখাস্ত পেশ করার জন্য আগ্রহী ব্যক্তিদের সহায়তা করা।

(৩) ঐ সব দরখাস্ত অনুসারে যত-শীঘ্রসম্ভব বিভিন্ন প্রকার মজুরী আদায় করা।

(৪) শিল্প প্রকল্প রূপায়নের জন্য বিভাগীয় সচিবদের লইয়া গঠিত উচ্চক্ষমতা সম্পন্ন কমিটির কাছে প্রয়োজন অনুযায়ী কার্যাবলী সম্পর্কে বিবরণ দিয়ে সমস্যা সমাধানের নির্দেশ গ্রহণ করা।

### সিনেমা হলগুলিতে বাধ্যতামূলক বাংলা চলচ্চিত্র প্রদর্শন

*৪৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭০।) **শ্রী অশোক ঘোষ :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গের সিনেমা হলগুলিতে বাধ্যতামূলক বাংলা চলচ্চিত্র দেখানোর কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

পশ্চিমবঙ্গে নির্মিত চলচ্চিত্রগুলিকে বছরে ন্যূনতম কয়েকটি সপ্তাহ বাধ্যতামূলক প্রদর্শনের উদ্দেশ্যে একটি বিল বিগত ৭৯ সালে সংবিধানের বিধি অনুযায়ী রাষ্ট্রপতির আগাম অনুমোদনের জন্য পাঠানো হয়েছিল - সেটির অনুমোদন বা প্রত্যাখান এখনও চূড়ান্ত হয় নি।

### বাস্তুহীনকে বাস্তু বিতরণ

*৪৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০০।) **শ্রী বিভূতিভূষণ দে :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে জানাবেন কি, ১৯৭৭ সালের জুন মাস হতে ১৯৮৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে মোট কত জন বাস্তুহীনকে বাস্তু জমি দেওয়া হয়েছে ?

**Ministers in charge of the Land and Land Reforms Deptt.**

West Bengal Acquisition of Homestead land for Agriculture Labourers, Artisans and Fisherman Act, 1975 - অনুযায়ী ৩১.১২.৮৪ পর্যন্ত মোট ১.৯১.৩২৫ জন ভূমিহীনকে বাস্তুভিটা [illegible] দেয়া হয়েছে।

এ ছাড়া রাজ্য সরকারের সমষ্টি উন্নয়ন দপ্তরের মাধ্যমেও বাস্তু জমি গৃহহীনদের বন্টন করা চলছে। এ বিষয় বিশদ তথ্য জেলা শাসকদের কাছে উক্ত দপ্তর চেয়েছেন।

### Taken over Industrial Units

*448. (Admitted question No. *1072.) **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Industrial Reconstruction Department be pleased to state -

(a) The number of industrial units in West Bengal the management of which has been taken over by the Central Government under the Industrial (Development and Regulation) Act, 1951 and for which the State Government has been appointed as Authorised Controller by the Centre ;

(b) What were the variations in the operational and financial performances of these units during the period between 1978-84;

(c) The steps taken by the State Government as Authorised Controller to make these units economically viable and with what results during the above period; and

(d) Whether there is any reduction in the total number of persons now employed in these units as compared to the number of persons employed as on 31st March 1979 ?

**Minister-in-charge of Industrial reconstraction Department**

(a) Thirteen, out of which three units have since been nationalised.

(b)

| | 1979 | 1983 |
|---|---|---|
| Production | 556.88 Lakhs | 1918.31 Lakhs |
| Loss | 171.14 Lakhs | 446.34 Lakhs |

Figures for 1984 are being audited.

(c) State Govt. as Authorised Controller has taken all financial liabilities in running the units by providing working capital and extending guarantee for providing cash credit facilities by banks and Financial Institution. The units cannot, however, be made viable without implemention an appropriae programme for modernisation, diversification and technology upgradation. The Financial Institutions are hesitant to come forward on the plea that the status of these units are uncertain. With a view to change the status of these units, State Govt. decided to nationalise the units in phases. Already three units have been nationalised and two of them have attained viability. The revised policy of Govt. of India for assumption of pre-take over liabilities of Banks and Financial Institution along with interest has caused a serious set back to the policy of nationalisation of these unite.This matter has been taken up with Govt. of India for a review of this policy.

(d) No.

**পর্যটন সপ্তাহ পালন করুন**

*৪৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৭।) **শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** পর্যটন বিভাগের মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ১৯৮৫ সালের ফেব্রুয়ারী মাসে কোচবিহার জেলায় পর্যটন সপ্তাহ পালনের জন্য কত অর্থ ব্যয় হইয়াছে ; এবং

(খ) অনুরূপ পর্যটন সপ্তাহ অন্যান্য জেলায় পালন করা হইয়াছে কি ?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) ১৯৮৫ সালের ফেব্রুয়ারী মাসে কোচবিহার জেলায় পর্যটন সপ্তাহ পালনের জন্য পর্যটন বিভাগ কর্ত্তৃক ১০,০০০ (দশ হাজার) টাকা বরাদ্দ করা হইয়াছে;

(খ) হ্যাঁ।

**বীরভূম জেলার মুরারাই-মহেশপুর রাস্তার উভয় পাশের সরকারী জায়গাগুলি বিক্রয় / বন্দোবস্ত**

*৪৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৮।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার মুরারই-মহেশপুর রাস্তার দুপাশের সরকারী জায়গাগুলি বীরভূম জেলা পরিষদ বিক্রয়/বন্দোবস্ত করার জন্য বিভিন্ন ব্যক্তির নিকট হতে অগ্রিম টাকা নিয়েছেন ;

(খ) সত্য হলে, কোন তারিখ [illegible] কোন তারিখ পর্যন্ত কতজনের কাছ থেকে কত টাকা [illegible] নিয়েছেন; এবং

(গ) উল্লিখিত জায়গা বিক্রয়; বন্দোবস্তের ব্যাপারে সরকারের অনুমোদন আছে কি ?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) আলোচ্য জমিগুলি সরকারি জমি নয়। কারণ সেটলমেন্ট রেকর্ড (রেকর্ড অফ রাইট) অনুযায়ী জায়গাগুলি জেলা পরিষদের সম্পত্তি তবে ইহা সত্য যে, সরকারের অনুমোদন সাপেক্ষে উক্ত জমিগুলি বিক্রয়ের উদ্দেশ্যে বীরভূম জিলা পরিষদ বিভিন্ন ব্যক্তির নিকট থেকে অগ্রিম টাকা নিয়েছেন।

(খ) ৮.৬.৮২ থেকে ৩.৮.৮৩ তারিখের মধ্যে ১৯জনের কাছ থেকে মোট টাঃ ৯৪, ৬৬৮ (চুরানব্বই হাজার ছয়শত আটষট্টি টাকা) ৭৫ (পচাত্তর পয়সা)।

(গ) বিষয়টি বর্তমানে সরকারের বিবেচনাধীন রয়েছে।

**নিম্ন দামোদর সংস্কার**

*৪৫১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯০।) **শ্রী রবীন্দ্র ঘোষ :** গত ১৯-৯-১৯৮৪ তারিখের প্রশ্ন নং *৬৪ (অনুমোদিত প্রশ্ন নং *১১৩) -এর উত্তর উল্লেখপূর্বক সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) নিম্ন দামোদর সংস্কারের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে ;

(খ) উক্ত পরিকল্পনায় এ পর্যন্ত কোন অর্থ মঞ্জুর করা হইয়াছে কিনা; এবং

(গ) হইলে, তাহার পরিমাণ কত ?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশন সংশোধিত নিম্ন দামোদর প্রকল্পটি (estimated cost Rs. 1440 Lakhs) অনুমোদন করেছে। উক্ত কমিশন প্রকল্পটি ১৪ই ফেব্রুয়ারী ১৯৮৫ তারিখে যোজনা কমিশনের অনুমোদনের জন্য পাঠিয়েছে।

(খ) হ্যাঁ।

(গ) ১৯৮৫ ৮৬ সালের জন্য প্রস্তাবিত ব্যয়-বরাদ্দ ২০ লক্ষ টাকা ধরা হয়েছে।

**Incentives for the growth of Industries**

*452. (Admitted question No. *1325.) **Shri Tarapada Sadhukhan and Shri Abdul Mannan :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state-

(a) Whether it is fact that the provisions in the State's Annual Plan Outlays for the first four years of the Sixth Five-Year Plan period mean for providing incentives for catalysing the growth of industries in West Bengal were not fully utilised; and

(b) if so, -

(i) What was the actual utilisation as compared to the provisions, and

(ii) the reasons why the provisions could not be fully utilised during the stipulated period ?

**Minister-in-charge of Commerce and Industries Department**

(a) Yes.

(b) (i) Against the total budget provisions of Rs. 2587.50 lakhs for the period from1980-81 to 1983-84 a sum of Rs. 2184.61 lakhs being

85% of the plan provisions was utilised.

(ii) Due to economy measure full provisions for the year 1982-83 and 1983-84 could not be released.

**সাঁইথিয়া শহরে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট স্থাপন**

*৪৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৫।) **শ্রী ধীরেন্দ্র নাথ সেন :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা সত্য যে, বীরভূম জেলার সাঁইথিয়া শহরে "ইন্ডাস্ট্রিয়াল এস্টেট" স্থাপনের পরিকল্পনা লওয়া হইয়াছিল ; এবং

(খ) সত্য হইলে —

(১) উক্ত পরিকল্পনা বর্তমানে কোন পর্যায়ে আছে, ও

(২) উক্ত পরিকল্পনার কাজ কবে নাগাত শুরু হইবে বলিয়া আশা করা যায় ?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) হ্যাঁ।

(খ) (১) উপযুক্ত জমি না পাওয়ায় উক্ত পরিকল্পনা এখনও বাস্তবে রূপায়িত করা সম্ভব হয় নাই।

(২) উপযুক্ত জমি পাওয়া গেলে সপ্তম পঞ্চবার্ষিকী যোজনায় পরিকল্পনাটি রূপায়িত হওয়ার আশা আছে।

**বারাসাতের রবীন্দ্র ভবন সংস্কার**

*৪৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৫।) **শ্রী সরল দেব :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রিমহাশয় গত ৪-৪-১৯৮৪ তারিখের প্রশ্ন নং *৪৯০ (অনুমোদিত প্রশ্ন নং *২৪০১) -এর উত্তর উল্লেখপূর্বক জানাইবেন কি —

(ক) বারাসত রবীন্দ্র ভবনের বর্তমান অবস্থা সম্পর্কে সরকার অবগত আছেন কি ; এবং

(খ) থাকিলে, উক্ত ভবনটির সংস্কারের কোন পরিকল্পনা আছে কি ?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) হ্যাঁ।

(খ) সরকারের নিজস্ব কোন পরিকল্পনা নেই। বেসরকারী উদ্যোগে নির্মিয়মান রবীন্দ্রভবন সম্পূর্ণ করার ক্ষেত্রে সরকার সাধ্যমত আর্থিক সহযোগিতা করে থাকে।

**সুন্দরবনের ঝড়খালিতে নরখাদক বাঘের মৃত্যু**

*৪৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৭।) **শ্রী সুভাষ নস্কর :** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি সুন্দরবনের ঝড়খালিতে বিষ প্রয়োগ একটি নরখাদক বাঘের মৃত্যু ঘটেছে; এবং

(খ) সত্য হ'লে উক্ত ঘটনায় জড়িত দুষ্কৃতকারীদের নাম কি ?

**বন বিভাগের বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) একটি বাঘের মৃত্যু ঘটেছে। কিন্তু মৃত্যুর কারণ সঠিক জানা যায় নি।

(খ) সঠিক জানা সম্ভব হয়নি।

**পঞ্চায়েতে নজরদারী ব্যবস্থা**

*৪৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৮।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের

মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পঞ্চায়েতে দুর্নীতি রোধ করতে ও পঞ্চায়েতের বিভিন্ন স্কীমগুলি সরেজমিন তদন্ত করার কোন নজরদারী ব্যবস্থা আছে কিনা ?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

হ্যাঁ।

**রুগ্ন কারখানা জাতীয়করণ**

*৪৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৬।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিল্প পুর্নগঠন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, এই রাজ্যের কিছু রুগ্ন কারখানা জাতীয়করণের বিষয়ে কেন্দ্রীয় সরকারের সাথে আলাপ-আলোচনা চলিতেছে; এবং

(খ) "(ক)" প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে কোন্ কোন্ কারখানা সম্পর্কে এই আলোচনা চলিতেছে ?

**শিল্প পুর্নগঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) হ্যাঁ।

(খ) কেন্দ্রীয় সরকার কর্তৃক অধিগৃহীত ১টি রুগ্ন শিল্পের ভারপ্রাপ্ত নিম্ন এক রাজ্য সরকার ও তার দুইটি সংস্থা এই ১টি সংস্থার জাতীয়করণ সম্পর্কে সরকারের সাথে আলাপ আলোচনা চলিতেছে।

**সংস্থাগুলি হল ঃ-**

(১) কৃষ্ণা সিলিকেট এন্ড গ্লাস ওয়ার্কস।

(২) ইণ্ডিয়া বেল্ডিং এন্ড কটন মিলস্।

(৩) গ্লুকোনেট লিমিটেড।

(৪) এঙ্গেল ইণ্ডিয়া মেশিনাস্ এন্ড টুলস্ লিমিটেড।

(৫) ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোঃ লিমিটেড।

(৬) অলোক উদ্যোগ বনস্পতি এন্ড প্লাইউড লিঃ।

(৭) ডড্‌টর পল লোম্যান লিমিটেড।

(৮) লিলি বিস্কুট কোং লিঃ এন্ড লিলি বার্লি মিলস্ লিমিটেড।

(৯) এপোলো জিপার কোং লিমিটেড।

(১০) ইণ্ডিয়ান হেলথ ইনস্টিটিউট এন্ড ল্যাবোরেট লিমিটেড।

এছাড়া কতিপয় শিল্প সংস্থা কেন্দ্রীয় সরকার কর্তৃক জাতীয়করনের জন্য অনুরোধ করা হইয়াছে।

**সংস্থাগুলির নাম ঃ-**

(১) ন্যাশানাল ট্যানারি কোং লিঃ।

(২) হিন্দুস্থান পিলকিং টন গ্লাস ওয়ার্কস লিঃ।

(৩) কার্টার পুলার এন্ড কোং লিঃ।

(৪) ক্রেস্টুফোর্ড ইলেকট্রিকাল লিমিটেড।

(৫) বেঙ্গল পটারীশ লিঃ।

(৬) শ্রী দূর্গা কটন স্পিনিং এন্ড উইভিং মিল।

(৭) ইণ্ডিয়া মেশিনারী লিমিটেড।

(৮) ভারত জুট মিলস্ লিমিটেড।

**নদীয়া জেলার তারকদাসপুর হইতে ঝাউতলা পর্যন্ত রাস্তা নির্মাণ**

*৪৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬১৫।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) নদীয়া জেলার কৃষ্ণনগর-১ পঞ্চায়েত সমিতির এলাকাভুক্ত ভান্ডার খোলা গ্রাম পঞ্চায়েতের তারকদাসপুর হইতে পোড়াগাছা গ্রাম পঞ্চায়েতের ঝাউতলা (ভায়া পূর্ব ভাতজাংলা) পর্যন্ত রাস্তাটি নির্মাণের কোন পরিকল্পনা মঞ্জুর হইয়াছে কিনা;

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে উক্ত রাস্তা নির্মাণ বাবত এ পর্যন্ত কত টাকা মঞ্জুর হইয়াছে ;

(গ) উক্ত রাস্তার দৈর্ঘ্য ও প্রস্থ কত হইবে ?

(ঘ) উক্ত রাস্তার কাজ কি প্রকার (অর্থাৎ পাকা বা মোরাম) হইবে ;

(ঙ) উক্ত কাজের দায়িত্ব কোন সংস্থা/প্রতিষ্ঠানের উপর ন্যস্ত করা হইয়াছে; এবং

(চ) উক্ত কাজ কবে নাগাত শুরু হইবে বলিয়া আশা করা যায় ?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) হ্যাঁ।

(খ) ৬.৬৪ লক্ষ টাকা।

(গ) দৈর্ঘ্য ৬ কি.মি. ও প্রস্থ ৬ মিটার।

(ঘ) পাকা (খোয়া বাঁধানো)।

(ঙ) কৃষ্ণনগর ১নং পঞ্চায়েত সমিতি।

(চ) যত শীঘ্র সম্ভব কাজ আরম্ভ হইবে।

**বাঁকুড়া জেলার সর মৌজায় 'গোমেদ' পাথরের সন্ধান**

*৪৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩২।) **শ্রী উপেন্দ্র কিসকু :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার রাইপুর থানার অন্তর্গত সর মৌজায় গোমেদ পাথরের সন্ধান পাওয়া গিয়াছে;

(খ) সত্য হইলে উক্ত গোমেদ-এর মজুত ভান্ডারের অনুমোদিত মূল্য কত এবং ;

(গ) উক্ত গোমেদ উত্তোলনের ব্যাপারে রাজ্য সরকার কোন চিন্তা-ভাবনা করছেন কিনা ?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**নদীয়া জেলার বগুলার হাট ও বাজারের খাজনা**

*৪৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৩।) **শ্রী সতীশচন্দ্র বিশ্বাস :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) নদীয়া জেলা অন্তর্ভুক্ত হাঁসখালি থানার অধীন বগুলার হাট ও [illegible] দায়িত্ব কোন্ সাল হইতে পঞ্চায়েত সমিতি নিজের দায়িত্বে [illegible]

(খ) দায়িত্ব গ্রহণের পর হইতে ১৯৮৩ সাল পর্যন্ত উক্ত হাটের খাজনা বাবত কি পরিমাণ অর্থ আদায় হয়েছে ; এবং

(গ) ১৯৮৪ সালে উক্ত বাবদ মোট কত টাকা আদায় হয়েছে ?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) ১৯৮১ সাল হইতে।

(খ) ১৯৮৩ সালের নভেম্বর পর্য্যন্ত মোট টা. ৩৩, ৯৯৮.১১ (তেত্রিশ হাজার নয়শত আটানব্বই টাকা এগার পয়সা) আদায় হয়েছে।

(গ) আদায়কৃত খাজনা পঞ্চায়েত সমিতিতে জমা না পড়ায় ১৯৮৪ সালে কত টাকা পাওয়া গিয়াছে তাহা বলা সম্ভবপর নয়।

**পশ্চিম দিনাজপুর জেলার করণদিঘী থানার পীতানু নদীর উপর ব্রীজ নির্মাণ**

*৪৬১।(অনুমোদিত প্রশ্ন নং *১০৯২।) **শ্রী সুরেশ সিংহ ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিম দিনাজপুর জেলা পরিষদ কর্তৃক করণদীঘি থানায় পীতানু নদীর উপর (পীচামারী গ্রাম) একটি ব্রীজ নির্মাণের কাজ কবে সুরু হয়েছে ;

(খ) (১) বর্তমানে এই ব্রীজ নির্মাণের কাজ স্থগিত আছে কিনা; (২) থাকলে, তার কারণ কি ;

(গ) এই ব্রীজ নির্মাণে আনুমানিক কত ব্যয় ধার্য করা হয়েছে; এবং

(ঘ) এই ব্রীজ নির্মাণের কাজ কবে নাগাত শেষ হবে বলে আশা করা যায় ?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) নভেম্বর ১৯৮২ ;

(খ) (১) না ;

(২) প্রশ্ন ওঠে না।

(গ) ৮ লক্ষ টাকা।

(ঘ) এখনই বলা সম্ভব নয়।

**মেদিনীপুর জেলায় আই আর ডি পি**

*৪৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১১২১।) **শ্রী প্রবোধ চন্দ্র সিংহ ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সার্বিক গ্রাম উন্নয়ন প্রকল্প) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৪ সালে আই আর ডি পি-র মাধ্যমে মেদিনীপুর জেলায় মোট কতগুলি পরিবারকে সাহার্য্য দেওয়া হয়েছে;

(খ) উক্ত সময়ে এই প্রকল্প রূপায়ণে লক্ষ্যমাত্রা পূরণ হয়েছে কিনা; এবং

(গ) না হলে, তার কারণ কি?

**উন্নয়ন ও পরিকল্পনা (সার্বিক গ্রাম উন্নয়ন প্রকল্প) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) ১৯৮৪ সালে আই. আর. ডি. পি. -র মাধ্যমে মেদিনীপুর জেলায় মোট ২৬০৭৯ টি পরিবারকে সাহায্য দেওয়া হয়েছে।

(খ) ও (গ) আই . আর. ডি. পি.-র লক্ষ্য মাত্রা আর্থিক বৎসর অনুযায়ী ধার্য হয় ক্যালেন্ডার বৎসর অনুযায়ী নয়। আগে দেওয়া ক্যালেন্ডার বৎসর ভিত্তিক তথ্যের বিচারে এ প্রশ্ন ওঠে না।

### গ্রাম পঞ্চায়েত সদস্য ও সেক্রেটারীর শূন্য পদ

***৪৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৪।) শ্রী ব্রজগোপাল নিয়োগী :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে হুগলী জেলায় কতগুলি গ্রাম পঞ্চায়েতে সদস্যদের পদ ও সেক্রেটারীর পদ খালি আছে;

(খ) উক্ত পদগুলি পূরণের কোন ব্যবস্থা নেওয়া হইতেছে কি; এবং

(গ) হইলে, কবে নাগাত উক্ত শূণ্য পদগুলি পূরণ হইবে বলিয়া আশা করা যায় ?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) শুন্য পদের বিবরণ নিম্নরূপ :-

গ্রাম পঞ্চায়েত সদস্য পদ - ২ (দুই)

গ্রাম পঞ্চায়েত সচিব পদ - ৫ (পাঁচ)

(খ) গ্রাম পঞ্চায়েত সদস্য পদ দুইটি পূরণের ব্যাপরে এখনও পর্য্যন্ত কোন সিদ্ধান্ত নেওয়া হয়নি। তবে সচিব পদ ১টি ব্যতীত অন্য ৪টি পদ পূরণের জন্য ইতিমধ্যেই ব্যবস্থা নেওয়া হয়েছে।

(গ) আশা করা যায় ৪টি সচিব পদ খুব শীঘ্রই পূরণ করা যাবে। অবশিষ্ট ১টি পদ পূরণের ব্যাপারে মহাধর্ম্মাধিকরণে মোকর্দ্দমা থাকায় উক্ত পদ পূরণে কিছু বিলম্ব ঘটতে পারে। তবে গ্রাম পঞ্চায়েত সদস্যপদ দুইটি পূরণের বিষয়ে এখনই নিশ্চিতভাবে কিছু বলা সম্ভব নয়। সাধারনতঃ গ্রাম পঞ্চায়েত সহ অন্যান্য স্তরে সদস্য দের শুণ্যপদ একই সময়ে পূরণের জন্য মাঝে মাঝে উপনির্বাচনের ব্যবস্থা করা হয়। পরবর্তী উপনির্বাচনের জন্য এখন পর্যন্ত সরকারী সিদ্ধান্ত নেওয়া হয় নি। এ ব্যাপারে চুড়ান্ত সিদ্ধান্ত গৃহীত হবার পর যথাসময়ে উপনির্ব্বাচনের মাধ্যমে শূন্য পদগুলি পূরণের ব্যবস্থা করা হবে।

### ডায়মন্ডহারবার রোড ও বাইপাস সম্প্রসারণের জন্য অধিগৃহীত জমির ক্ষতিপূরণ

***৪৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৩।) শ্রী নিরঞ্জন মুখার্জী :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বেহালা থানার অন্তর্গত ডায়মন্ডহারবার রোড ও ডায়মন্ডহারবার বাইপাস সম্প্রসারণের জন্য যেসমস্ত জমি সরকার কর্তৃক গৃহীত হয়েছে সেই সমস্ত জমির ক্ষতিপূরণ জমির মালিককে দেওয়া হয়েছে কিনা ;

(খ) হলে, উক্ত ক্ষতিপূরণ কতজনকে দেওয়া হয়েছে ;

(গ) এ পর্যন্ত কতজনকে উক্ত ক্ষতিপূরণ দেওয়া সম্ভব হয় নি; এবং

(ঘ) উক্ত ক্ষতিপূরণ কবে নাগাত দেওয়া হবে বলে আশা করা যায় ?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) অধিকাংশ ক্ষেত্রে দেওয়া হয়েছে।

(খ) ডায়মন্ডহারবার রোড প্রকল্পের ক্ষেত্রে ২২০০ জনকে এবং ডায়মন্ডহারবার বাইপাশ প্রকল্পের ক্ষেত্রে ১০০ জনকে।

(গ) ডায়মন্ডহারবার রোড প্রকল্পের ক্ষেত্রে ৫০০ জনকে। ডায়মন্ডহারবার বাইপাশ প্রকল্পের ক্ষেত্রে কালকটরের এ্যাওয়ার্ড নিস্পত্তি না হওয়ায় কোন সংখ্যা এখনই বলা সম্ভব নয়।

(ঘ) এই বৎসরের মধ্যেই সম্ভব হবে বলে আশা করা যায়।

**Progress of I.R.D.P.**

***465.(Admitted question No. *1734.) Shri Kamal Sarkar :** Will the Minister-in-charge of the Development and Planning (Integrated Rural Development Programme) Department be pleased to state -

(a) the progress of IRDP in physical and financial terms since its inception; and

(b) the particulars of durable assets created through implementation of the schemes under Food for works and NREP schemes since 1977 ?

**Minister-in-charge of Development and Planning (I. R. D. P.) Department**

(a) 5, 94,058 families have been assisted under I. R. D. P. in the State since its inception till February, 1985.

Total Government expenditure including subsidy under I. R. D. P. since inception upto January, 1985 amounted to Rs. 4193.40 lakhs. The banks sanctioned during the same period under the programme a total amount of Rs. 6744.02 lakhs as loan.

(b) The particulare of durable assets created through implementation of the food for works and NREP schemes from 1977 till December 1984, are given below :-

| | | |
|---|---|---|
| (1) | Area covered under afforestation /social foresty - | 8, 139 Hec. |
| (2) | Sinking/resinking of drinking water wells for | |
| | SC/ST- Tubells - | 11, 261 |
| | Wells - | 582 |
| (3) | Group House | 6,153 |
| (4) | Excavation/reexcavation of vill. tanks - | 4, 331 |
| (5) | Area benefited under minor irrigation schemes - | 1, 91, 178 Hec. |
| (6) | Flood Protection field channels - | 9, 015 Hec. Covering 1, 13, 977 Hec. |
| (7) | Area benefited under Soil/Water conservation and land reclamation . | 1,26,674 Hec. |
| (8) | Construction / Improvement of Rural reads (subject to standard specification) | 1, 52, 391 Kms. |
| (9) | Qulverts | 7, 500 |
| (10) | School building constructed. improved | 12,057 |
| (11) | Community centres | 438 |
| (12) | Panchayar Ghars | 2, 644 |
| (13) | Wooden & Bamboo Bridge | 251 |
| (14) | Publi. lavatories | 48 |

| | | |
|---|---|---|
| (15) | Grain Golas | 36 |
| (16) | Village Godowns | 3 |
| (17) | Washing Platforms | 305 |
| (18) | Bus Stands | 17 |
| (19) | Waiting Rooms | 41 |
| (20) | Homeopathy Dispensary | 1 |

**[2.00 --2.10 p.m.]**

**Mr. Speaker :** Now the Minister-in-charge of the Commerce and Industries Department will make a statement.

**শ্রী নির্মল কুমার বোস :** স্যার আপনার নির্দেশে আমি একটা সংক্ষিপ্ত বিবরণ দিচ্ছি। আজকে অধিবেশন আরম্ভ হবার আগে প্রিন্টেড কোশ্চেন এসে পৌছায়নি। আমি দেখলাম একটা আট মিনিটে এইগুলি বিলি করা হয়। আমি আপনার সঙ্গে একমত যে বিষয়টি খুবই আন-ফরচুনেট। এই রকম হওয়া উচিৎ হয়নি। আমি আপনার নির্দেশ পাবার পর খোঁজ নিয়ে দেখলাম আজকের দিনের নির্দিষ্ট কাগজপত্র হঠাৎ একটি মেশিন ভেঙে পড়ায় ছাপতে দেরী হয়েছিল। আমি বলব এই রকম হওয়া উচিৎ হয়নি। আমি আপনার প্রতিশ্রুতি দিচ্ছি ভবিষ্যতে যেন এই রকম না হয় সেটা লক্ষ্য রাখব।

**Mr. Speaker :** Now the Minister-in-charge of the Commerce and Industries Department will take a statement.

Shri Saral Deb : অনেকদিন ধরে দেখছি held over থেকে যাচ্ছে।

**Mr. Speaker :** আজকে কোন held over ছিল না ........ All the question were ready for answer. We have got one hour's time. This is the convation. However, all the remaining replies to the question/will be laid on the table. I am helpless if all the question could not be taken within the time allotted.

.১১H

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রী মহাশয় দেখেছেন এবারে যে বাজেট বইগুলি দিচ্ছেন সেগুলি আপনি নিজে পড়ে দেখবেন তার মধ্যে কোন কোন জায়গায় দুর্বোধ্য হয়ে গেছে। ভাল ভাবে ছাপা হয়নি। টাইপগুলি বসেনি, কো রিলেট করা যাচ্ছে না। এই রকম ডিসক্রিপেন্সির জন্য আমাদের পক্ষে খুবই অসুবিধা হচ্ছে। If you go through the books, I can show you the examples. It is not discernible, It is not distinct.

**Shri Nirmal Kumar Bose :** আপনি যদি দেখিয়ে দেন তাহলে ভাল হয়।

**Mr. Speaker :** নাইন এন্ড ইলেভেন করেকটেড কপি দেওয়া হবে। আমার অফিস থেকে আইডেন্টিফাই করেছি, It will be circulated among the ministers. আমাদের Assemblyএর কাজ Press এর উপর নির্ভরশীল তারা যদি না দেয় We are helpless. ওদের বলবেন এ্যাসেম্বলীর চলাকালীন কাগজপত্রগুলি যেন ঠিক সময়ে আসে।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournments Motion. One is from Shri Suniti Chattaraj on the subject of closure of Bengal Enamel (works) Ltd. and the other is from Shri Abdul Mannan and Shri Kashi Nath Mishra on the subjects of smuggling of coal to neighbouring country through West Bengal border.

The subject matters of both the motions do not merit the adjournment of the business of the house. Moreover, the Members may attract attention of the Ministers

concerned through Calling Attention, Mention, questions. They may also raise the matters during discussion on Budgut Demands relating to Labour and Police on the 17th and 18th April, 1985.

I, therefore, withhold my consent to both the motions. One member of the party may, however, read out the text of his motion as amended.

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, ছাপাটা এতই দুর্বোধ্য, আপনি যদি পড়ে দেন তাহলে ভাল হয়।

**মিঃ স্পীকার :** মেসার্স বেঙ্গল এন্যামেল (ওয়ার্কস) লিমিটেড কারখানাটি বিগত ২.৮.৮৩ তারিখ থেকে বন্ধ রয়েছে। কারখানার ১৫৫৫ জন কর্ম্মচারীর সকলেই শোচনীয় অবস্থায় দিনাতিপাত করছেন, ইতিমধ্যে ২০ জন কর্ম্মচারী অভাবের তাড়নায় আত্মহত্যা করেছেন।

**সুনীতি চট্টোরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে অনুমতি দেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ। অধিকাংশ সংবাদ পত্রে বেরিয়েছে যেদিন ঘটনা ঘটে আমি নাকি অপরিষদিয় কথাবার্তা বলেছি।

**Mr. Speaker :** There is no scope for personal explanation. I am going to debate. Don't make statement.

**Calling Attention to Matters of Urgent Public Importance.**

**Mr. Speaker :** I have received five notices of Callaing Attention, namely :

| | | |
|---|---|---|
| (1) | Crisis of Jute Seed in West Bengal | - Shri Jayanta Kumar Biswas. |
| (2) | Devastating fire in the fifth floor of the Power-house at Dum Dum Airport | - Shri Kashinath Mistra. |
| (3) | Actual crisis of drinking water in calcutta | - Shri Asok Ghosh,<br>- Shri Abdul Mannan and<br>- Shri Kashi Nath Mistra. |
| (4) | Reported murder of three youngmen at at Anshtala in Nadis district on 7.4.85 | - Shri Anil Mukherjee |
| (5) | Non-implementation of the recommendation of 'Bhattacharya Commission' | Shri Jamini Bhusan Saha<br>Shri Gopal Krishna Bhattacharyya. |

I have selected the notice of Shri Jamini Bhusan Saha and Shri Gopal Krishna Bhattacharyya on the subject of non-implementation of the reccommendation of 'Bhattacharya Commission'.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**শ্রী পতিত পাবন পাঠক :** ২২শে এপ্রিল।

**শ্রী সত্য রঞ্জন বাপুলি :** স্যার, অনুমতি দেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ। আমার একটা Important কোয়েশ্চেন ছিল টেক ওভার অব ইন্ডাষ্ট্রিয়াল ইউনিট সম্বন্ধে, আপনি যদি বলেন এটা যেন টেবিল করে দেন।

**Mr. Speaker** : Mr. Bapuli many question are not answered within the specified time limit. Every member thinks that his question is very important nature. I cannot discriminate between one member and another. The fate of your question will be same as of other members.

(Nani Bhattacharya rose to speak)

Mr. Bhattacharya one mistake I find that the member who has given the notice of Calling Attention is not present in the House. This is very bad practice. Member who has given notice of Calling Attention must be present in the House. This is

disrespect to the House.

জনসাধারনের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী বিষয়ের প্রতি শ্রী আনিসুর রহমান বিশ্বাস বিধায়ক কর্তৃক ২।৪।৮৫ তারিখে দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে পশ্চিমবঙ্গের মাননীয় সেচমন্ত্রী শ্রী ননী ভট্টাচার্য্য মহাশয়ের বিধানসভায় ১০।৪।৮৫ তারিখে বিবৃতি।

**শ্রী ননী ভট্টাচার্য্য :** ইছামতী নদী মুর্শিদাবাদের মাথাভাঙ্গা নদী হইতে বাহির হইয়া মুর্শিদাবাদ, নদীয়া ও চব্বিশ পরগনা জেলার মধ্যে দিয়া প্রবাহিত হইয়াছে। এই নদীতে বনগাঁ অবধি জোয়ার ভাঁটা পরিলক্ষিত হয়। ইছামতী নদী গোবিন্দপুর সুরিদপুরের উত্তরাংশে ও ইটিন্ডার দক্ষিনাংশ বাংলাদেশ সীমান্ত বরাবর প্রবাহিত। মধ্যাংশ পশ্চিমবঙ্গের ২৪ পরগনা জেলার স্বরুপনগর,বাদুড়িয়া ও বসিরহাটের উপর দিয়া প্রবাহিত হইতেছে। হিংগলগঞ্জের নিকট এই নদী কালিন্দীর সঙ্গে মিশিয়াছে। ইছামতী নদী অত্যন্ত আকাবাঁকা পথে চলার ফলে বহু স্থানে এক পাড়ে ভাঙ্গন ও তার ওপর পাড়ে চর দেখা যাইতেছে। এই যুগপৎ - ভাঙ্গান ও চরের গঠন দীর্ঘদিন যাবৎ লক্ষ্য করা যাইতেছে। এবং ইহা প্রকৃতপক্ষে বর্ষাকালীন আবহাওয়ার উপর অনেক নির্ভরশীল।

১৯৮২ ও ১৯৮৩ সালে পর পর অনাবৃষ্টির দরুন এই নদী ক্ষমতার তুলনায় অনেক কম জল বহন করে। ফলে নদীগর্ভে পলি জমে উঁচু হয়ে - ওঠে। ১৯৮৪ সালে বৃষ্টিপাতের পরিমান ছিল অত্যাধিক এবং জুন মাস হইতে সেপ্টেম্বর মাস পর্য্যন্ত অপর্য্যাপ্ত জল বহনের ফলে ইছামতী নদীতে ভাঙন দেখা দেয়। স্বরুপনগর, বাদুড়িয়া, বসিরহাট ও হাসনাবাদ থানার অর্ন্তগত ঘোলা, নলবোড়া (কাঁঠালবাগান) দুর্গাপুর, স্বরুপনগর, বাংলানী হুগলী, কুলিয়া, বাজিতপুর, কাবিলপুর, কাঁকড়াসুটি, পুড়াঁ ভোজপাড়া, হরিশপুর বসিরহাট, নিকারিপাড়া, হরিহরপুর, বাগুন্ডি টাকী, প্রভৃতি স্থানে অন্যান্য — বৎসরের থেকেও প্রবল ভাঙন পরিলক্ষিত হয়। পশ্চিমবঙ্গ সরকারের তরফে সীমিত ক্ষমতার মধ্যে অন্ততঃ গ্রামগুলিকে ভাঙনের হাত হইতে রক্ষা করার ব্যবস্থা নেওয়া হয়। এর মধ্যে কয়েক টি স্থানে পর্কোপাইন খাঁচা ও ঝাঁড় বাঁশ দ্বারা নির্মিত স্পারের সাহায্যে ভাঙন রোধের চেষ্টা ফলবতী হইয়াছে। ভাঙন রোধে এই সকল কাজ গত কয়েক বৎসর যাবৎ করা হইতেছে।

১৯৭৮ হইতে স্বরুপনগর, কুলিয়া, কাঁকড়াসুটি, কাবিলপুড়, মেদিয়া, বসিরহাট, নিকারিপাড়া, হরিহরপুর - বাগুন্ডি, টাকী প্রভৃতি স্থানে ভাঙন রোধে নানা ধরনের কাজ সাফল্যের সঙ্গে করা হইতেছে। যে সব মৌজায় ভাঙন রোধ সম্ভব হইয়াছে ঐ গ্রামগুলির নদীর পাড় ঢেউয়ের ভাঙন থেকে রক্ষা করার উদ্দেশ্যে ড্রাই-ব্রিক পীচিং দ্বারা পরিবৃত করার পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে। এইরূপ মোট ১৩টি পরিকল্পনা ১৯৮৩ সালের অক্টোবর মাসে টেকনিক্যাল কমিটি হইতে অনুমোদনের জন্য সুপারিশ পাওয়া গিয়াছে। ১৩টি পরিকল্পনার মধ্যে স্বরুপনগর থানার -বাংলানী স্বরুপনগর ঘাট টিপি সহ আরো দুটি স্থানে কাজে হাত দেওয়া হইয়াছে এবং কাজগুলি সমাপ্তির পথে। বাকী, পরিকল্পনার কাজ প্রয়োজনীয় অর্থ সংস্থানের - উপর নির্ভর করছে। স্বরুপনগর থানার নলবোড়া, দুর্গাপুর ছাড়া ও বসিরহাট ও বাদুড়িয়া থানার অন্তর্গত কয়েকটিস্থানে এর ফলে উপকৃত হইবে বলিয়া অনুমান করা যাইতেছে। ইহা ব্যতীত আরো কয়েকটি পরিকল্পনা গ্রহণের জন্য প্রয়োজনীয় তথ্যাদি সংগ্রহ করা হইতেছে। পশ্চিমবঙ্গ সরকারের সেচদপ্তর ইছামতীর ভাঙন সম্বন্ধে ওয়াকিবহাল। সময় ও সুযোগ মত ভাঙন রোধে প্রয়োজনীয় বন্দোবস্ত গ্রহণ করা যাইবে বলিয়া আশা করা যায়।

**[2-10 p.m - 2-20p.m.]**

## LAYING OF REPORT

## Consideration of the Seventh Report of the Committee of Privileges

**Mr. Chairman, committee on Privileges (Shri Kalimuddin Shams) :** Sir, I beg to move that the Seventh Report of the Committee of Privileges (1984-85) of the Ninth Legislative Assembly as presented to the House on the 27th March, 1985, be taken into consideration.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা পুট করবার আগে এই কনফিডারেশন মোসন সম্বন্ধে

আমি হাউসের সামনে কিছু বক্তব্য রাখতে চাই। আপনি দেখুন কাউল এ্যান্ড সাকদরের বইয়ের ৭৩৩ পৃষ্ঠায় বলা হয়েছে, এই সেভেন্থ রিপোর্টে আমি দেখতে পাচ্ছি আজকাল পত্রিকা হাউসের অভ্যন্তর ভাগের একটা ছবি তুলেছিল বলে তাদের বিরুদ্ধে প্রিভিলেজ মোসন আনা হয়েছিল। এখানে দেখছি ৫ পৃষ্ঠায় "আজকাল" পত্রিকার সম্পাদক শ্রী মদন মিত্র মহাশয় পরিস্কারভাবে বলেছেন ৪ এবং ৫ - এ Where a regret is expressed or clarification is given by the alleged offender, the Committee may not give a finding whether or not a breach of privilege has been committe and recommended that no further action be taken by the House in the matter. However, from the notice I find that any such photograph taken without the permission of the Hon'ble Speaker will be an act of misconduct and breach of privilege. এখানে যখন সম্পাদক মহাশয় দুঃখ প্রকাশ করেছেন, এখন যে প্রিসিডেন্টের কথা আগে কোট করেছে, সেই প্রিসিডেন্ট অনুযায়ী এখানে প্রিভিলেজ হয়েছে কিনা সেটা এক্সেসাইজ করার স্কোপ নাই, যেভাবে এখানে বলা হয়েছে এই রিপোর্ট, সেইভাবে কনক্লুড করা যায় না। এটা রেফার ব্যাক করা উচিত কমিটির কাছে।

**Mr. Speaker** : Mr. Roy, you see the recommendation. The Committee has recommended, "In view of the above findings the Committee recommends that no further action need be taken and the matter may be dropped."

**শ্রী অমলেন্দ্র রায় :** এখানে ফাইন্ডিংস যেটা আছে সেই ফাইন্ডিংসে আননেসেসারী রিডানডান্ট করা .. .

**মিঃ স্পীকার :** আপনি এটা ভেবে দেখুন When the Committee has recommended that no further action is needed then we can approve the recommendation of the Committee

**শ্রী অমলেন্দ্র রায় :** এখানে মেরিটের কোয়েশ্চেন আছে। তাহলে তার মধ্যে যেতে হয়। ফাইন্ডিংস যেভাবে আছে সেটা কিন্তু তাহলে কোট করতে হবে। ফাইন্ডিংসে দেখা যাচ্ছে এখানে কোট করা হয়েছে। প্রিসিডেন্ট অনুযায়ী ফাইন্ডিংস আদৌ গ্রহণ করা যেতে পারে না। প্রিসিডেন্ট কোট করা আছে 1924, 1952, 1953, 1954 and 1956 .......... Rulings constitute precedents by which subsequent Speakers, Members and Officers are guided. Such precedents are collected and in course of time, formulated as rules of procedure or followed as conventions ..........তাহলে যে প্রিসিডেন্ট এই রিপোর্টে কোট করা হয়েছে সেই প্রিসিডেন্ট ফলো করতে হবে তাহলে, it is a breach of privilage out right.

**মিঃ স্পীকার :** But considering all the points the Committee recommended that no further action was necessary and the matter might be dropped.

**শ্রী অমলেন্দ্র রায় :** That is all right. কিন্তু অসুবিধা হচ্ছে, আপনি ফাইন্ডিংসটা পড়ে দেখুন - সেখানে দেখবেন যে যেখানে দুঃখ প্রকাশ করা হয়েছে সেখানে এটা এক্সারসাইজ করছে।

**মিঃ স্পীকার :** I find that one paragraph is there on which you can refer.

**শ্রী অমলেন্দ্র রায় :** আপনি দেখুন যেখানে এডিটর দুঃখ প্রকাশ করছে সেখানে এটা এক্সারসাইজ হয় কিনা। ব্রিচ অব প্রিভিলেজ হয় না। It could have been disposed on that letter. এই রিপোর্ট রিকাষ্ট করা উচিত it should be referred back to the Committee for reconsederation.

**মিঃ স্পীকার :** In that case you will have bring a separate notice.

**শ্রী অমলেন্দ্র রায় :** সেই মোসান আমি দিচ্ছি । at this stage আপনি মোসন দিতে বলেন দিচ্ছি।

**মিঃ স্পীকার :** আপনি মোসন দিলে তবে সেটা সারকুলেট করতে হবে। তারপর সেটা ডিবেট হবে। কারণ উইদাউট মোসন কোন ডিবেট হতে পারে না।

**শ্রী অমলেন্দ্র রায় :** আমি রুল - ৩০৬ আপনার এ্যাটেনসন ড্র করছি। তারপর আপনি দিতে বলেন দেবো। তারপর আপনি ডিবেটে দিতে পারেন নাও পারেন।

**মিঃ স্পীকার :** All right, we postpone this item. We do not take up this matter

today.

**[2.20 p.m. - 2.30 p.m.]**

**Mr. Speaker :** Rule 306 says "After the report has been presented, the Chairman or any member of the Committee or any other member may move that the report be taken into consideration, whereupon the speaker may put the question to the House". The question has been moved and it will be taken into consideration. Now you have either to oppose it or it should be taken into consideration.

**Shri Amalendra Ray :** Sir, I am moving that the report be referred back to the committee on Privileges for re-consideration.

**Mr. Speaker :** Mr. Ray, then you have to oppose it. Your main nexus is that the Report should not be taken into consideration now and this should be referred back to the Committee on Privileges for re-consideration. That means you are opposing the motion for consideration.

**Shri Amalendra Ray :** Yes Sir, I am opposing the motion.

**Mr. Speaker :** Mr. Ray, what I am suggesting is that when the Committee has recommended that no further action is necessary then why we debate on that. Why should we go back again ? What is the necessity ? Of course on one paragraph I am in agrement with you.

**Shri Amalendra Ray :** এইটুধ রিপোর্ট যখন আলোচনা হবে, তখন সেই বিষয়টা পরিস্কার হবে।

**Shri Anil Mukherjee :** Sir, without a motion how can be discuss it on the floor of the House ?

**Mr. Speaker :** He can give an opposing motion. He can oppose the consideration motion.

**Shri Anil Mukherjee :** Sir, I draw your attention to rule 307. It says "A motion that the report of the Committee be taken into consideration shall be accorded the priority assigned to a matter of privilege under rule 229, unless there has been undue delay in bringing it forward :

Provided that when a date has already been fixed for the consideration of the report, it shall be given priority as a matter of privilege on the day so appointed "

**Mr. Speaker :** Mr. Ray, supposing we adopt this. We are going on the recommendation of the committee. So, what the committee recommended is the operative part of it.

**শ্রী অমলেন্দ্র রায় :** অমি যেটা বলেছি — মেরিটে অসুবিধা আছে। অসুবিধা হচ্ছে, আমি যেটা বলেছি তার মধ্যে যদি আলোচনা হয়, তবেই যাওয়া যাবে। যে প্রিসিডেন্ট এখানে কোট করা হয়েছে, সেই প্রিসিডেন্ট ফলো করতে হলে, এই ফাইন্ডিংসে হয় না।

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপানার কাছে এটা নিবেদন করছিলাম, ডেপুটি স্পীকার কলিমুদ্দিন সাহেব যে প্রস্তাবটা এখানে রেখেছেন, তাঁরা কমিটি থেকে একটা প্রস্তাব নিয়ে পাশ করে পাঠিয়ে দিয়েছেন, এখানে প্রস্তাবটা রেফার করে পাঠিয়েছেন। যেহেতু আজকালের সম্পাদক ক্ষমা চেয়েছেন, আপনার কাছে আমার নিবেদন, কমিটি সমস্ত জিনিসটা বুঝেছেন এবং সমস্ত জিনিসটা সংক্ষিপ্ত ভাবে অর্ডার হিসাবে রেখেছেন। অতএব এই অবস্থায়, এটা সম্পর্কে আলোচনা করার কোন স্কোপ নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার একসপেরিয়েন্সের কথা মন দিয়ে

শুনছিলাম। আপনি ঠিকই ধরেছেন। এখানে যখন এটা এসেছে তখন হয় এটাকে এ্যাডপ্ট করতে হবে, না হয় ওনাকে অপোজ করতে হবে। Whether he will oppose his own resolution, that is another question. অপোজ যদি না করেন তাহলে এ্যাজ ইট ইজ এ্যাকসেপ্ট করে নেওয়ার বাঞ্ছনীয়।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে কথা হচ্ছে যে এ্যাজ ইট ইজ এই ফাইন্ডিং এ্যাকসেপ্ট করা। আমি যেখানে প্রিসিডেন্ট কোট করেছি, প্রিসিডিংয়ে বলেছি যে যার বিরুদ্ধে অভিযোগ আনা হয়েছে, তিনি দুঃখ প্রকাশ করেছেন বা ক্ষমা চেয়ে নিয়েছেন সেখানে ব্রীচ অব প্রিভিলেজ হয়েছে কি হয়নি -- সেই আলোচনার মধ্যে যাওয়ার প্রয়োজন নেই। এখানে ফাইন্ডিংয়ে সেই আলোচনার মধ্যে গেছি এবং শুধু যে গেছি তা নয়, সেই প্রিসিডেন্ট অলরেডি এসট্যাবলিসড। আমরা সেই প্রিসিডেন্টের বাইরে কাজ করছি তাতে একটা অসুবিধার সৃষ্টি হচ্ছে। আমি জানিনা কি ভাবে এই কন্ট্রাডিকশানটা ডিসলব করবেন। এই ফাইন্ডিংয়ের মধ্যে ব্রীচ অব প্রিভিলেজ হয়েছে কি হয়নি। — এই কোয়েশ্চেন যে ভাবে ডিল করা হচ্ছে সেই ভাবে ডিল করার অবকাশ নেই। কারণ এখানে পরিষ্কার করে বলা হয়েছে যে দুঃখ প্রকাশ করলে আর কিছু হবে না। কাজেই ব্রীচ অব প্রিভিলেজ হয়েছে কি হয়নি এটাআপনি দেখুন। ফাইন্ডিংয়ের মধ্যে যেন এটা প্রমান করার চেষ্টা হচ্ছে যে এটা ব্রীচ অব প্রিভিলেজ হয়নি। আমি বলছি why this exercise ? This is against the precedents.

আমি ৫/৭টা প্রিসিডেন্টের কথা এখানে উল্লেখ করেছি। সেই প্রিসিডেন্টের এটা বিরোধী, এটা হয়না। বিশেষ করে সুনীতিবাবু যে প্রিসিডেন্টের কথা বলেছেন — মে'স পার্লামেন্টরী প্র্যাকটিসের যে প্রিসিডেন্ট কোট করা আছে, কাউল এ্যান্ড শকধর যে প্রিসিডেন্ট কোট করা আছে, তারপরে এটা এখানে আসে কি করে ? সে জন্য বলছি যে একটা কনট্রাডিকশান দেখা দিয়েছে, কি করে এটা ডিজলভ হবে সেটা আপনি দেখুন।

**মিঃ স্পীকার :** Mr. Roy, you will have to give written notice to that effect.

**মিঃ অমলেন্দ্র রায় :** স্যার, আপনার নির্দেশ অনুযায়ী দিয়ে দেব।

**মিঃ স্পীকার :** কখন দেবেন ?

**শ্রী অমলেন্দ্র রায় :** যদি ডিবেট হয়, আমি আপনার নির্দেশের উপরে নির্ভর করে নোটিশ দিয়ে দিতে পারি। কারণ রুলে আছে ডিবেট হবে।

**Mr. Speaker :** ডিবেট তো হচ্ছেই। I am hearing all parties. Now, Dr. Zainal Abedin, you were not in the House. A question has been raised by Shri Amalendra Roy as regards the report of the Committee on Priviliges. It was recommended by the Committee that as the editor of 'Aajkal' expressed his regret, the matter should be dropped. But the preceedings of the Committee has given certain findings which, according to Mr. Roy, are not proper. Now what to do ? Either we shall have to adopt it or we shall have to oppose it. According to Mr. Ray, it should be sent back to the Committee for reconsideration. Now the point is that if it is referred back to the Committee, the finding of the Committee would not be waived. It would be on record.

**শ্রী অমলেন্দ্র রায় :** রেফারড ব্যাক করা হচ্ছে যখন সেই ভাবে আবার হাউসে আসতে পারে।

**মিঃ স্পীকার :** In that case the whole thing would have to be re-opered.

**শ্রী অমলেন্দ্র রায় :** রেফারড ব্যাক মানে যা তাই তো হবে।

**[2.20 p.m. - 2.30 p.m.]**

Sir, in the last paragraph we have stated, "The Committee also observes that the act of taking photographs of the chamber and publishing the same cannot by itself be a breach of privilege and contempt a of the House unless it is coupled with the motive of directly or indirectly bringing such House into odium, contempt or ridicule. But in the instant case such motive on the part of the Editor could not be easily inferred. Thus a doubt arises as to the motive of the photographer in publishing the photographs. The

Committee recommends no action against the newspaper concerned while it feels that steps may be taken to regulate entry of photographers with cameras." Sir, we have also drawn the attention of the Rules Committee. If necessary, the Rules Committee can go into the matter and see what type of procedure we can adopt for the photographers while the House is in Session. In our findings we have already drawn the attention of the Rules Committee to this case.

**শ্রী অনিল মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই রিপোর্ট অব দি কমিটি যেটা প্লেসড হয়েছে সেটাকে গ্রহণ করার জন্য এই মোশন এসেছে। আইনের ৩০৭ প্রোভাইসো অনুযায়ী আপনি আজকে ডেট ফিক্সড করেছেন।

**Mr. Speaker** : The point is what are the purpose it will serve even if it goes for reconsideration ? To refer it back is not obligatory.

**Shri Anil Mukherjee** : The point is, whether the House can sent it back again to the Privilege Committee for reconsideration. According to rule 307, 'A motion that the report of theCommittee be taken into consideration shall be accorded the priority assigned to a matter of privilege under rule 229,' There is a proviso - 'Provided that when a date has already been fixed for the consideration of the report, it shall be given priority as a matter of privilege on the day so appointed'. So, it cannot be referred.

**শ্রী পতিত পাবন পাঠক** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই রুল সম্পর্কে যা জানি তাতে রিপোর্টের উপর এইরকম কোন বিস্তারিত আলোচনা করা যায় না। আপনি এই ব্যাপারে একটা সিদ্ধান্ত নিন, এই রকম ভাবে আলোচনা, ডিবেট করা যায় না। তাই আমার নিবেদন আপনি রুলস দেখে এই ব্যাপারে আপনার সিদ্ধান্ত নিন।

**শ্রী নির্মল কুমার বোস** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আমাদের প্রিভিলেজ কমিটির সর্ব সম্মত সিদ্ধান্ত, এই সভায় কমিটির পক্ষ থেকে চেয়ারম্যান পেশ করেছেন। আপনি জানেন যে, বিধানসভার কমিটির মর্যাদা বিধানসভার মত এবং এটাকে আমরা বিধানসভার মতই মনে করি। এই কমিটিতে সব দলের প্রতিনিধি আছেন। তারা সবাই মিলে সব দিক বিবেচনা করে এই রিপোর্ট পেশ করেছেন। আমাদের এই বিধানসভায় এই রকম প্রিভিলেজ কমিটির রিপোর্ট অতীতেও বহুবার পেশ করা হয়েছে। যেহেতু সেই কমিটিতে সব দলের প্রতিনিধি আছেন এবং যেহেতু এটা হাউসের'ই একটা কমিটি, সেহেতু সেই কমিটি হাউসের মতই কাজ করে। এটা একটা রেওয়াজ হয়ে দাঁড়িয়ে গেছে যে, কমিটি যে রিপোর্ট পেশ করে সেই রিপোর্ট বিনা আলোচনায় গ্রহণ করা হয়। আমার নিবেদন এই রিপোর্ট বিনা আলোচনায় গ্রহণ করার ব্যবস্থা করা হোক। দ্বিতীয়তঃ ঠিক টেকনিক্যালি বলা যেতে পারে একটা মোসান ফর কনসিডারেসন এসেছে, এটার বিরোধিতা করা, পুনর্বিবেচনা করা, সংশোধন করা হতে পারে - কিন্তু এই নোটিশ বিজনেস এ্যাডভাইসারি কমিটিতে আগে থেকে জানানো হয়েছিল, ঠিক করা হয়েছিল। মাননীয় সদস্য অমলেন্দ্র রায় এই সভায় অত্যন্ত বিশিষ্ট অভিজ্ঞ সদস্য। তিনি যদি কোন রকম সংশোধনী চাইতেন তাহলে মোসান দিতে পারতেন। মোসান নেই। মৌখিকভাবে এখন বলছেন, লিখিতভাবে মোসান নেই। সুতরাং এটা গ্রহণ করা বিধি সম্মত হবে না। তৃতীয় কথা হচ্ছে, গুরুতেই বলেছেন সাবসট্যান্টিভ মোসান। শেষ কথা হল, এই বিষয়ে আর কিছু করার দরকার নেই। সেই কারণে বলছি এটাই যখন মূল কথা, তখন আপনার কাছে নিবেদন করব এটা গ্রহণ করা হোক।

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল** : মিঃ স্পীকার, স্যার, আমার মনে হয় সবটা রং কনসিডারেসনের মধ্য দিয়ে যাচ্ছে। রুলস ৩০৫ প্রথমে দেখতে হবে। রুলস ৩০৫ পরিষ্কার বলা আছে ....... and make such recommendation as it may deem fit. এর পরে আর কোন কোশ্চেন এ্যারাইজ করতে পারে না। সেইজন্য আমি বলছি, রুল ৩০৫ টা যদি দেখা যায় এবং তারপর যে ৩০৭ এবং অন্যান্য যা আছে দেখা যায় এবং সেটার সঙ্গে যদি কনসিসটেন্সী রাখতে হয় তাহলে এই কোয়েশচেনটা এ্যারাইজ করবে না। তার কারণ, তাদের রেকমেনডেসান পাওয়ার আছে। ...... without evering into the merits such recommendation as it may deem fit. ৩০৫-এ যেটা বলা আছে তাতে ম্যানডেটরি বলে বলা নেই যে জাজমেন্ট দিতে হবে, রিজিনিং দিতে হবে, কি অন্য কিছু করতে হবে। তা যদি না থাকে তাহলে এই কোয়েশচেন এ্যারাইজ করে না। ৩০৫ টা যদি

কনসিডার করা যায় ৩০৭ - এর সঙ্গে তাহলে দেখা যাবে রেফার্ড ব্যাকের কোন প্রশ্নই আসতে পারে না। যেটা তারা করেছেন that written then jurisdiction they have done it rightly.

**শ্রী অমলেন্দ্র রায় :** স্যার, আমি রেফার্ড ব্যাকের যে প্রস্তাব করেছিলাম সেটা রুলের কোথাও নেই, এটা হচ্ছে. প্রিসিডেন্ট। এটা লোকসভার প্রিসিডেন্ট। আপনি যদি কাউল এ্যান্ড শাকদেরের বই-এর ৭৩২ পাতার প্রথম প্যারাটি দেখেন তাহলে দেখবেন, লোকসভার ডিবেট, ২৪.১১.৬৯ তারিখে, সেখানে বলা আছে After hearing the member who had originally raised the question of privilege a report was referred back at the consideration stage for reconsideration of the Committee. I stand on this এটা লোকসভার প্রিসিডেন্ট, রুলের ব্যাপারে এটা নয়। রুলে সবটা কভার্ডও নয়।

**শ্রী ভক্তি ভূষণ মণ্ডল :** যেখানে ষ্টাটুটারি ফরমুলেসান করা আছে — উই আর নট বাউণ্ড বাই দি লোকসভা রুলস এখানে ষ্টাটুটারি রুলস দেওয়া আছে। যদি দেওয়া না থাকে সে জায়গায় আমরা উই মাষ্ট বি বাউণ্ড বাই দি রুলিং কিন্তু যেখানে পরিষ্কার বলে দেওয়া আছে সেখানে এটা এ্যাপ্লাই হবে না। কারণ, পার্লামেন্টে যে রুল আছে সেই রুল একেবারে ম্যানডেটরি একথা কোন জায়গায় লেখা নেই এবং উই আর বাউন্ড বাই দ্যাট রুলস একথাও লেখা নেই। এখানে রুলে যা লেখা আছে সেই অনুযায়ী হবে, ঐ প্রিসিডেন্ড এখানে এ্যাপ্লাই করবে না। That is the common sense of the law.

**শ্রী অমলেন্দ্র রায় :** আমি শুধু এইটুকুই এ্যাড করতে চাই যে আমাদের যা রুলস লোকসভার ভ্যারবেটিম সেই একই রুলস, তা সত্ত্বেও এই প্রিসিডেন্টটা সেখানে আছে।

**Mr. Speaker :** It can be sent back for reconsideration. I do not disagree on that point My point is whether the House will send it for reconsideration or not. Dr. Abedin, can you help us ?

**Dr. Zainal Abedin :** Sir, the House is supreme. Whatever may be the findings of the Committee the House has the right to recommend, dispose or refer it back for reconsideration. The House is supreme. If the report of the Committee is not final the recommendation may be considered and the House will take a decision a fresh on this and the decision of the House is bound by the Committee.

**Mr. Speaker :** That I agree with you. Mr. Roy, the question now will be whether consensus of the House is that the report is to be taken into consideration or it will be referred back for reconsideration. I would now take your motion for sending it for reconsideration. Now you are to move it. In this connection I shall have to take the consent of the House on your oral motion.

**Shri Abdus Sattar :** He has moved his oral motion will that oral motion be accepted ?

**Mr. Speaker :** Yes, he has moved his oral motion. That can be made and there is no problem.

**[2.40 p.m. - 2.50 p.m.]**

**Shri Abdus Sattar :** Mr. Speaker, Sir, Rule 305 has been mentioned by Shri Bhakti Bhushan Mondal and thereafter if you refer to Rule 306 whatever may be the Report, as presented by the Chairman of the Committee, that Report has to be considered by the House. But, so far as Rule 305 is concerned, i.e. and make such recommendations as it may deem fit, - whether it will be accepted by the House or not, - is the question.

**Mr. Speaker :** No further debate on this.

The motion of the Chairman (Shri Kalimuddin Shams) that the Seventh Report of the Committee of Privileges (1984-85) of the Ninth Legislative Assembly as presented to the House on the 27th March, 1985, be taken into consideration, was the put and agreed to.

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, I have my reservation on this Report. But I am the Speaker and I am subject to the House. That is a different thing and that is a matter of direct personal opinion. I don't agree with one paragraph of the Report here of the findings. The Report is there and it has been circulated earlier.

**The chairman (Shri Kalimuddin Shams) :** Sir, I beg to move that the recommendations contained in the Seventh Report of the Committee of Privileges (1984-85) of the Ninth Legislative Assembly, be agreed to by the House.

The Motion was then put and agreed to.

**Dr. Zainal Abedin :** Sir, unless we received the Reports how can we accept them ?

**Mr. Speaker :** The Reporter were distributed on 27th March, 1985.

## Consideration of the Eighth Report of the Committee of Privileges

**The Chairman (Shri Kalimuddin Shams) :** Sir, I beg to move that the Eighth Report of the Committee of Privileges (1984-85) of the Ninth Legislative Assembly as presented to the House on the 27th March, 1985 be taken into consideration

The motion was then put and agreed to

**The Chairman (Shri Kalimuddin Shams) :** Sir, I beg to move that the recommendations contained in the Eighth Report of the Committee of Privileges (1984-85) of the Ninth Legislative Assembly be agreed to by the House.

The motion was then put and agreed to

## Consideration of the Ninth Report of the Committee of Privileges

The Chairman (Shri Kalimuddin Shams) Sir, I beg to move that the Ninth Report of the Committee of Privileges (1984-85) of the Ninth Legislative Assembly as presented to the House on the 27th March, 1985, be taken into consideration.

The motion was then put and agreed to

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি নাইন্থ রিপোর্ট সম্বন্ধে আমার কিছু বক্তব্য রাখতে চাই। আমার মনে হয় কনসিডেরেসন মোশন এ্যাডপসানের পর সেটাই সঙ্গত হবে। কাজেই কনসিডারেশন মোশন এ্যাডপশন করার পর আমাকে যদি ডাকেন তাহলে আমি আমার বক্তব্য পেশ করবো।

**Mr. Speaker :** The motion of Shri Kalimuddin shams that the Ninth Report of the Committee of Privileges (1984-85) of the Ninth Legislative Assembly as presented to the House on the 27th March, 1985, was then put and agreed to.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য হচ্ছে, আনন্দবাজার পত্রিকায় একটা সংবাদ বেরিয়েছিল যে আমাদের প্রাক্তন রাজ্যপাল শ্রী অনন্ত প্রসাদ শর্মা তত্‌কালে আপনার কতকগুলি রুলিং সম্পর্কে

প্রশ্ন তুলেছিলেন। সেই সূত্রে আনন্দবাজার পত্রিকার বিরুদ্ধে প্রিভিলেজ মোশন আনা হয়েছিল। এখন রিপোর্টের ফাইনডিং দেখলে পরে দেখা যাবে যাদের বিরুদ্ধে অভিযোগ তাদের ঠিক ঠিক মতন এগজামিন করা হয়নি। এখানে থার্ড অলটারনেটিভের কোন স্কোপ নেই। দুটি অলটারনেটিভ আছে, আনন্দবাজার পত্রিকা যদি সত্য কথা বলে থাকেন তাহলে প্রাক্তন রাজ্যপাল শ্রী অনন্ত প্রসাদ শর্মা পার-জুরী দায়ে দায়ী হন আর শ্রী অনন্ত প্রসাদ শর্মা যদি সত্য কথা বলে থাকেন তাহলে আনন্দবাজার পত্রিকা পার-জুরীর দায়ে দায়ী হন। এছাড়া অলটারনেটিভ কিছু নেই। আনন্দবাজার পত্রিকাকে এগজামিন করা হয়েছে কিন্তু ফাইনডিংস পাওয়া যাচ্ছে না। আনন্দবাজার পত্রিকা যাকে দায়ী করেছেন সেই প্রাক্তন রাজ্যপাল শ্রী অনন্ত প্রসাদ শর্মাকে কোথাও এগজামিন করা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেইজন্য যে কাজ কমিটির করণীয় ছিল সত্যকে প্রতিষ্ঠা করার সেই কাজ ঠিকমত হয়েছে বলে মনে হচ্ছে না। শ্রী অনন্ত প্রসাদ শর্মা এখানে রাজ্যপাল ছিলেন, কিন্তু তিনি ১৫ই আগষ্ট ১৯৮৪ সালে পদত্যাগ করে চলে গেলেন। আমরা এই রিপোর্ট পেয়েছি ২০ মার্চ ১৯৮৫ তারিখে। তাহলে এই পিরিওডের মধ্যে শ্রী অনন্ত প্রসাদ শর্মাকে সমন করে কমিটির সামনে তাঁর বক্তব্য শোনার অবশ্য প্রয়োজন ছিল বলে আমার মনে হচ্ছে। এটা আমরা করতে পারি কিনা ? রিপোর্ট হাউসের সামনে এসেছে। এখন কোন অবকাশ আছে কিনা যে আমরা সেই প্রাক্তন রাজ্যপাল শ্রী অনন্ত প্রসাদ শর্মাকে এগজামিন করতে পারি কিনা ? আপনার কাছে আমার সাবমিসান হচ্ছে আমাদের সেই অধিকার আছে, বিধি-সম্মতভাবে অধিকার আছে এবং আমরা এখন এই কনসিডারেসন মোশন এ্যাডপসানের পর এই মোশন নিতে পারি এবং এটা প্রিসিডেন্ট আছে। আনন্দবাজার পত্রিকা বলছেন শ্রী অনন্ত প্রসাদ শর্মা বলেছেন। সুতরাং তাঁকে আমরা হাউসের সামনে হাজির করতে পারি, প্রিসিডেন্ট আছে। আপনি কাউল এ্যান্ড সাকদেরের ৭৩২ পৃষ্ঠায় দেখুন, থার্ড প্যারাগ্রাফে। লোকসভার ডিবেট ১৮-৮-১৯৬১ সেখানে বলা হচ্ছে ...... A motion that the person incriminated against be asked to attend the House was moved and held to be in order. অতএব দেখতে পাচ্ছি যে, আমাদের এ সম্পর্কে যে ফাইন্ডিং আছে সেটা পার্শিয়াল। এখানে এমন একজন ব্যক্তিকে একজামিন করা হয়নি, যাঁকে একজামিন না করলে হোল ট্রুথ উইল নেভার কাম আউট। তিনি পারজুড়ির দায়ে দায়ী, না আনন্দবাজার পারজুড়ির দায়ে দায়ী - এটা তাঁকে একজামিন না করলে বোঝা যাবে না। বোঝা যাবে না যে, কে সত্য গোপন করেছেন। এটা এসটাব্লিস, করবার জন্য বিষয়টা প্রিভিলেজ কমিটিতে পাঠানো হয়েছিল। যদি একজামিন করা না হয় - তিনি ১৫ ই আগষ্ট ১৯৮৪ তারিখে পদত্যাগ করে চলে গেছেন এবং তারপর যথেষ্ট সময় ছিল তাঁকে একজামিন করবার। আমি যে প্রিভিলেজ কোট্ করলাম সেই প্রিভিলেজ অনুযায়ী আপনি কি ফার্দার কনসিডারেশন অফ দি মোশন এ্যাডপশনের ব্যবস্থা করবেন ? আজকে সেই ব্যক্তি - শ্রী এ. পি. শর্মাকে দরকার হোলে এই হাউসে এনে পরীক্ষা করতে হবে এবং জানতে হবে যে, সত্যটা কি। এটাই আমার সাবমিশন।

**[2.50 p.m. - 3.00 p.m.]**

**Mr. Speaker :** Lok Sabha or for that matter any Parliament has the right to call to the bar the person incriminated against. In this particular case the incriminated person was the editor of Anand Bazar Patrika not the Governor of West Bengal.

**Shri Amalendra Roy :** আনন্দবাজার পত্রিকা কি বলেছে সেটা আমাদের দেখতে হবে।

**Mr. Speaker :** I am not on that. The privilege was not against the Governor. It could not lie then automatically. Here the person incriminated against was the editor of the Ananda Bazar Patrika not the Governor.

**Shri Amalendra Roy :** আনন্দবাজার পত্রিকা যে শিক্ষা দেয় কমিটি সম্পর্কে —

**Mr. Speaker :** In that case a fresh motion of Privilege will have to be brought. This motion of Privilege will not do.

**Shri Amalendra Roy :** তাহলে কমিটি কি সেই বক্তব্যকে একজামিন করবেন না ?

**Mr. Speaker :** That is a different question.

**শ্রী অমলেন্দ্র রায় :** আনন্দবাজার একজনের নাম করেছে, তিনি হচ্ছেন শ্রী এ. পি. শর্মা। তাঁকে

একজামিন না করলে কি করে সত্য উদ্‌ঘাটিত হবে ?

**শ্রী আবদুস সাত্তার :** মিঃ স্পীকার স্যার, ওঁকে বক্তব্য রাখবার জন্য অনুমতি দিয়েছেন। আপনি এটা পারেন, ইউ আর দি সুপ্রিম। হাউসে চেয়ারম্যান অফ দি কমিটি রিপোর্টটা মুভ করবেন, তারপর আপনি এটাকে হাউসে ভোটে দিয়েছেন। ভোট দেবার পর দ্যাট হ্যাজ বিন্ একসেপটেড্।

**Mr. Speaker :** It was for consideration.

**Shri Abdus Sattat :** Sir, I draw the attention to rule 306 sub rule (1) which says "After the report has been presented, the Chairman or any member of the Committee or any other member may move that the report be taken into consideration, whereupon the Speaker may put the question to the House." According to rule (2) "Before putting the question to the House the Speaker may permit a debate on the motion, not exceeding half an hour in duration." I repeat, "Before putting the question to the House the Speaker may permit a debate on the motion, not exceeding half an hour in duration." He can moved motion after taking into consideration and accepted by the House. He cannot be moved.

Sir, in case of an amendment sub-rule (3) will apply.

**Mr. Speaker :** He said that the Report be referred back to the Committee.

**Shri Abdus Sattar :** There was no amendment from him; he only orally said something. Sir, you have rightly pointed out that the privilege motion was not against the Governor but against the Editor of Anand Bazar Patrika. So, the Governor cannot be brought because the privilege motion was not against him. Under, Sub-rule(2) of Rule 306 before putting the question to the House the Speaker may permit a debate on the motion. But after the motion is taken into consoderation he cannot do so.

**Mr. Speaker :** I think, you have clarified the position.

**Shri Abdus Sattar :** Sir, I also draw your attention to Sub-rule (3) of Rule 306, which states, " After the motion made under sub-rule (1) is agreed to, the Chairman or any member of the Committee or any other member, as the case may be, may that the House agrees, or disagree or agree with amendments, with the recommendations contained in the report ".

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, the Governor as the 'Constitutional Head' generally cannot be discussed in the House nor can there be any debate on him. Now, if a person retires from the office of the Governor, if he is no longer a Governor - at that stage what is his legal status?

**Dr. Zainal Abedin :** Sir, you are to take privilege matter when he was holding the office of the Governor. After he retries, he cannot be summoned since the matter relates to something in his capacity as Governor. This is number one. You have rightly observed that the privilege was against a particular daily newspaper. A fresh motion will have to be brought in and there again, time is barred as it has not been done at the earliest opportunity. The mover of the privilege was wrong in bringing the motion against the Governor when the Governor was in the high office. There cannot be any motion against the Governor and, as such, we think that it must be dropped here as there is no further scope for discussion.

**শ্রী নির্মল কুমার বোস :** রাজ্যপাল সম্পর্কে প্রশ্ন তোলা হয়েছে যে রাজ্যপাল সম্পর্কে এই বিধানসভায় আলোচনা করা যাবে কিনা। রাজ্যপাল যখন রাজ্যপালের পদে আসীন থাকেন তখন তাঁর সম্পর্কে এই বিধানসভায় কোন আলোচনা করা যায় না। তিনি যখন রাজ্যপাল পদে থাকেন তখন তাঁর আচরন সম্পর্কে তাঁর মন্তব্য সম্পর্কে

কোন আলোচনা করা যায় না। কিন্তু অবসর গ্রহনের পর, তিনি রাজ্যসভার সদস্যই হোন আর অন্য কোন পদে আসীন থাকুন তাঁর সম্পর্কে এখানে আলোচনা করাটা সাংবিধানিক দিক থেকে কোন ক্ষতি হয় না। তাঁর আচরন, তাঁর মন্তব্য সম্পর্কে আলোচনা করা যেতে পারে। স্যার, আমাকে মার্জনা করবেন, কয়েকদিন আগে পত্রিকায় বেরিয়েছে তিনি একটি রাজনৈতিক মন্তব্য করেছেন। তিনি বলেছেন "আমি রাজ্যপাল পদে থাকা কালীন এই রাজ্যে কংগ্রেস ১৬টি আসন পেয়েছে এবং যদি ২ বছর রাজ্যপাল থাকতে পারতাম তাহলে ৩২টি আসন কংগ্রেস পেত"। রাজ্যপাল কোন সময় ছিল বলে কি এখানে আলোচনা করা যাবে না?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** স্যার, এটা একেবারে মিসকনসেপসান অফ দি প্রোসিডিয়োর হয়ে যাচ্ছে। আমি আশ্চর্য্য হয়ে যাচ্ছি এই ব্যাপারে। তার কারণ হ'ল - একডিং টু মি, আমি এটা সাবমিট করছি - প্রথম কথা হচ্ছে প্রিভিলেজ কমিটির প্রসিডিংসটা ইট ইজ ইন দি নেচার অব সেমি জুডিসিয়াল প্রসিডিংস। প্রসিকিউটার এখানে মোটামুটি যিনি কোট করছেন তিনিই। কাকে একজামিন করবে কি করবে না it is the court to decide. The Privilege Committee is to decide. But here the prosecutor has not said anything in the privilege committee about that examination. যদি বলতেন যে গর্ভনরকে আনা যায় কিনা সেই ডিবেটে এক কথায় বলা যায়, আনা যায় না, এ্যজ পার রুল। দ্বিতীয় কথা আমি বলতে বাধ্য হচ্ছি নির্মলবাবু যে কথাটা বলেছেন সেই প্রসঙ্গে। সেই দিন তাঁর যা ক্যাপাসিটি ছিল, আজ সেই ক্যাপাসিটি তাঁর নেই। সুতরাং আজকে হবে না। আজকে গভর্নর নেই, পারসোনাল রা এ্যাপ্লাই করবে না। কাজেই আফটার অল্ দিস স্যারকামট্যান্সেস ইট ইজ বেসলেস। আমার মনে হয় উনি যেটা তুলেছেন সেটা একেবারেই বেসলেস।

**[3.00 p.m. - 3.10 p.m.]**

**Mr. Speaker :** Before I put the matter to vote I have one comment to make. There is no doubt that the office of the Governor cannot be debated in the House. I agree with that. It is a Constitutional requirement and there is a bar in the Rules also that we cannot use the name of the Governor to influence the debate. But if a person holding that high office denigrates himself or reduces himself in the esteem of the public by his own conduct and behaviour, that is unfortunate. If the office is turned into a political office for political purposes then democracy is going to suffer because the point was made somewhere else over a State which may not have a Government of that nature. It creates different kinds of problems and so those people who hold high offices should be cautious and should keep themselves free from those political invlovements. In this case, it is unfortunate that a statment by the Governor did appear in the newspaper which was beyond his domain. Whether he made it or not I am not going into that. The newspaper said that he made it, but he made a telephone call to me and said that he did not make it. But it did create some disputes in the minds of the people then. These things are unfortunate and should not be encouraged and whoever is responsible for these things should try to avoid it.

**Consideration of the Ninth Report of the Committee of Privileges**

**Mr. Chairman (Shri Kalimuddin Shams) :** Sir, I beg to move that the Ninth Report of the Committee of Privileges (1984-85) of the Ninth Legislative Assembly as presented to the House on the 27th March, 1985, be taken into consideration.

(The motion was then put and agreed to.)

**Mr. Chairman (Shri Kalimuddin Shams) :** Sir, I beg to move that the recommendation contained in the Ninth Report of the Committee of Privileges (1984-85) of the Ninth Legislative Assembly, be agreed to by the House.

(The motion was then put and agreed to.)

**LAYING OF REPORTS**

**The Annual Report of the Damodar Valley Corporation and the**

**Audit Report for the year 1983-84**

**Shri Nani Bhattacharya :** Sir, I bag to lay the Annual Report of the Damodar Valley Corporation and the Audit Report for the year 1983-84.

**Report of the Commission for Planning of Higher Education in West Bengal April 1984**

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to lay the Report of the Commission headed by Dr. Bhabatosh Dutta for Planning of Higher Education in West Bengal April, 1984.

**Laying of the Budget Estimates of Damodar Valley Corporation for the year 1985-86**

**Shri Nani Bhattacharya :** Sir, I beg to lay the Budget Estimates of Damodar Valley Corporation for the year 1985-86.

## MENTION CASES

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং প্রতিকারের জন্য আপনার হস্তক্ষেপ প্রার্থনা করছি। আজ কিছুদিন ধরে আপনি দেখতে পাচ্ছেন যে, কলকাতা শহরে যে ভাবে বাস দূর্ঘটনা ঘটছে, তা অত্যন্ত ভয়ংকর এবং চিন্তার কথা। এই ব্যাপারে আমি আপানাকে বিশেষ ভাবে বলব যে, বেসরকারী বাস এবং মিনিবাস এমন বেপরোয়া ভাবে চলে যে প্রায়ই তার নিয়ন্ত্রণ থাকে না। আমি জানতে চাই যে, পুলিশ কি কোন ভাবেই এদের নিয়ন্ত্রণ করতে পারেন না? গত পরশুদিন ৮ তারিখে ভি. আই. পি রোডের উপর একটি অত্যন্ত বাস দূর্ঘটনা ঘটতে যাচ্ছিল। সেখানে একজন অফিসযাত্রী মহিলা দাঁড়িয়ে থাকা একটি প্রাইভেট বাসে উঠতে যাচ্ছিলেন। তিনি বাসেটিতে পা-দানিতে পা দিতে না দিতেই বাসটি ছেড়ে দেয়। এরফলে মহিলাযাত্রীটি ভি. আই. পি. রোডের উপরে পড়ে যান। আমি আপনার কাছে ভি. আই. পি রোডের ভয়ঙ্কর দুর্ঘটনার দিকে দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেখানে একটি ট্রাম লাইন বসানো হয়েছে। দমদম থেকে দ্রুত গতিতে সেখানে বাস আসছে। ভি. আই. পি. রোডের দক্ষিণ দিক থেকে উত্তর দিকে বাস যাচ্ছে, উল্টোডাঙ্গা থেকে বাস আসছে, সল্টলেক থেকে বাস আসছে। অথচ সেখানে ট্রাফিকের কোন সুনির্দিষ্ট ব্যবস্থা নেই। আগামী কয়েকদিনের মধ্যে ওখানে ট্রাম চলাচল করবে। ট্রাফিক নিযন্ত্রণ যদি সুনির্দিষ্ট ভাবে না থাকে, তাহলে ওখানে ভয়ংকর দুর্ঘটনর ঘটার আশংকা রয়ে যাচ্ছে। আমি সেই কারণে বলছি এই ব্যবস্থার প্রতি আপনি একটু দৃষ্টি দেবেন এবং এটা কোন ডিপার্টমেন্টের অধীন সেটা আপনি চিন্তা করে দেখবেন এবং এখানে যাতে ট্রাফিকের ব্যবস্থা করা হয় তার দিকে একটু লক্ষ্য রাখবেন। বেসরকারী বাসগুলি এমনভাবে চালায় যে কোন কন্ট্রোল থাকেনা এবং তারই পরিণতি হিসাবে দেখছি সি. আই. টি রোডে একজন মহিলা অফিসযাত্রী অফিস যেতে গিয়ে বাসে উঠতে গিয়ে বাস ছেড়ে দেয় এবং তার পায়ের ওপর দিয়ে চাকা চলে যায় এবং তিনি মারা যান। ঠিক অনুরূপ পরশুদিন ভি. আই. পি রোডে গভর্ণমেন্ট হাউসিং এস্টেটের সামনে এক মহিলা অফিসযাত্রী বাসে উঠতে গিয়ে বাস থেকে পড়ে যান কিন্তু তিনি সৌভাগ্যবশতঃ বেঁচে যান। ওই হাউসিং এস্টেটের মহিলারা আমার সঙ্গে দেখা করতে আসেন, আমিও ওই হাউসিংয়ে থাকি। যিনি বাস থেকে পড়ে যান তাঁর নাম গীতা মজুমদার, তার হাত কেটে গেছে এবং তিনিও ওই হাউসিংয়ে এস্টেটে থাকেন। সকলে মিলে আমাকে অনুরোধ করেন এই ব্যপারটি একটু জানাবার জন্য। আমি সেইজন্য আপনার মাধ্যমে হোম ডিপার্টমেন্টকে অনুরোধ করছি এখানে যাতে ইমিডিয়েট ট্রাফিকের ব্যবস্থা করেন এবং বাস মিনিবাগুলির বিরুদ্ধে কঠোর হস্তে শাস্তি দেওয়ার ব্যবস্থা করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পুলিশ বিভাগের পক্ষপাতিত্ব এবং নিস্ক্রিয়তার ফলে পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় বিরাট অসুবিধা সৃষ্টি হচ্ছে এবং গন্ডগোলের সৃষ্টি হচ্ছে। পুলিশের লোক যদি দেখে একটি বিশেষ রাজনৈতিক দলের লোক এবং সি. পি. এমের দলের লোক হয় তাহলে তাকে গ্রেপ্তার করা হবে না কিন্তু অন্য কোন রাজনৈতিক দলের লোক হলে অমনি তাদের সঙ্গে সঙ্গে গ্রেপ্তার করা হচ্ছে এবং এইক্ষেত্রে দলের বিধায়কদেরও বাদ দেওয়া হচ্ছে না। তাদের এ্যারেষ্ট করা হচ্ছে। কিন্তু দুভাগ্যের বিষয় বিধানসভার একজন

দসাদে ৮ মাসেও পুলিশ গ্রেপ্তার করতে পারেনি, মেদিনীপুরে অবাধে ঘুরে বেড়াচ্ছে। ৩০৭ ধারায় তিনি এ্যাটেম্পট্ টু কমিট মার্ডার কেসে জড়িত। বিধানসভার সদস্য হিসাবে এইভাবে অবাধে ঘুরে বেড়াচ্ছে এবং তার বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না, এটা অত্যন্ত পরিতাপের বিষয়। সেইজন্য আজকে পশ্চিমবঙ্গের লোক আইন শৃঙ্খলার উপর আর আস্থা রাখতে পারছে না। পশ্চিমবাংলার লোক অপরাধ করলে বেছে বেছে ধরা হবে, সরকারী দলের হলে তাদের প্রতি অন্য আচরণ হবে এই আজকে পুলিশের মধ্যে হচ্ছে। আজকে পুলিশ প্রশাসন চরম দূরাবস্থা। পুলিশ আজকে পক্ষপাত দোষে দুষ্ট। কলকাতায় দেখা যায় পুলিশ যদি কোন রাজনৈতিক দলের লোককে গ্রেপ্তার করে এবং পরে যদি জানতে পারে সি. পি. এম পার্টির লোক তাহলে তাকে সঙ্গে সঙ্গে ছেড়ে দেয়। তাদের গ্রেপ্তারও করা হয় না। সেইজন্য আজকে পুলিশ প্রশাসন ভেঙ্গে পড়েছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করবো পুলিশ প্রশাসনকে আরো কঠোর হস্তে দমন করতে।

**শ্রী দেব রঞ্জন সেন ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীকে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্যার, আপনি বোধহয় জানেন যে পশ্চিমবঙ্গ শিক্ষা অধিকর্তা কর্তৃপক্ষের তরফ থেকে ক্লাশ ফাইভের জন্য যে বই ছেপে পড়ানো হয় সেখানে দেখা গেছে স্বাধীন ভারতের গোড়াপত্তন ইতিহাস বইটির একটি চ্যাপ্টারের প্রথম প্যারায় লিখেছেন যে সিপাইরা ইংরাজদের সঙ্গে যুদ্ধ করে ভারত স্বাধীন করতে পারেনি। ভারতের স্বাধীনতা অর্জিত হয়েছে বিনা যুদ্ধে, শান্তিপূর্ণ উপায়ে। এই শান্তিপূর্ণ সংগ্রামের নেতৃত্ব করেছেন কংগ্রেস। এইসব যদি লেখা হয় এবং ছাত্রদের পড়তে দেওয়া হয় তাহলে কিভাবে বিকৃত ইতিহাস রূপে ছাত্রদের পড়ানো হচ্ছে চিন্তা করুন। এই ব্যাপারে আমরা সকলেই উদ্বিগ্ন এবং অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা নিয়ে এই বিকৃত ইতিহাসকে পরিবর্তন করার ব্যবস্থা নেওয়া হোক। এই ব্যাপারে আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং বইটি আপনাকে দিচ্ছি।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ-** স্যার, আজকে পুলিশের প্রশাসনের অযোগ্যতা সম্পর্কে আপনার সামনে একটি তথ্য তুলে ধরছি। আমার এলাকা সিঙ্গুরে বরাগ্রাম— বহরমপুর মাদুরহাট গ্রাম- যেটা চিরকাল ছিল সি. পি. এম. বা সি. পি. আই.-এর দখলে। সেখানে এক মুসলিম ভাই যার নাম কালু ভাই সে গরু কিনতে গিয়ে হারিয়ে যায় বলে পুলিশের কাছে ডায়েরী করে। ডায়েরী হবার পর দেড় মাস ধরে ওয়ালেসে চারিদিকে খবর দেওয়া হয়। হঠাৎ তিনদিন ধরে সি. পি. এম. -এর ৫/৭শত লোক জমায়েত হয়ে বললো এই লোকটা ঘরের মধ্যে পোঁতা আছে। কিন্তু ঘর খুঁড়ে তার দেহ পাওয়া গেল না। আবার তিন দিন পরে বললো তার একটা রক্তমাখা গেঞ্জি পাওয়া গেছে। এর ফলে সেখানে একটা হিন্দু-মুসলমানের রায়ট হবার আশঙ্কা দেখা দেওয়ায় পুলিশ ক্যাম্প বসল। সেই পুলিশ ক্যাম্প ১০ দিন ধরে চলল। এস. ডি. ও. সেখানে আসেন। সেখনে প্রচার করা হল যে কংগ্রেসীদের বাড়ী ঘর জ্বালিয়ে দেওয়া হবে। এমন সময় হঠাৎ কালু ফিরে আসে। তখন এস. ডি. ও., এস. পি. কে বলা হয় এতবড় একটা অন্যায় এর বিচার করা হোক। পুলিশ প্রশাসন কালুকে ডেকে বা যারা রটনা করল সেই সি. পি. এম.-দের ডেকেও কিছু বলল না। গত ৬ তারিখে সেখানে কো-অর্ডিনেশন কমিটির মিটিংয়ে শুনলাম যে সি. পি. এম.-এর এটা প্ল্যান অনুযায়ী করেছে। এই হচ্ছে আপনাদের প্রশাসন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ-** স্যার, আমি একটা দুর্ভাগ্যজনক সংবাদ এর প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল টেলিগ্রাফ পত্রিকায় দেখেছি আকালি দলের প্রেসিডেন্ট লঙ্গোয়াল সম্বন্ধে যা লেখা হয়েছে তার হেডিং হচ্ছে Langowas Prasies Biyant and Satapant ভারতবর্ষের প্রধানমন্ত্রীর ঘাতকদের নিয়ে এইভাবে বীরপূজা হচ্ছে। এতে বোঝা যাচ্ছে যে ভারতবর্ষের অখন্ডতা এবং সংহতি সম্বন্ধে তারা চিন্তা করেন না। এই প্রসঙ্গে না গিয়ে আমার বক্তব্য হচ্ছে যে কলকাতায় যে সমস্ত পাঞ্জাবি স্কুল চলছে সেই স্কুলগুলির যারা শিক্ষক, অশিক্ষক কর্মচারী আছেন তাদের প্রতি আকালি দলেরনামে হুমকি দেওয়া হচ্ছে যে তোমরা শিখ পরিচালিত স্কুলে চাকরি করতে পারবে না এই সংবাদ সত্যযুগে প্রকাশিত হয়েছে। সেখানে দেখা যাচ্ছে মিসেস রাও এবং রত্না মুখার্জীর উপর আকালি দলের কর্তৃপক্ষ হুমকি দিচ্ছে যে অবিলম্বে স্কুল ত্যাগ করতে হবে। এই ঘটনা কর্তৃপক্ষের কাছে এবং মুখ্যমন্ত্রীর কাছে জানান হয়েছে। আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে যাতে সম্প্রতি বজায় থাকে তার যেন ব্যবস্থা করা হয়।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ-** স্যার, আপনার মাধ্যমে জানাচ্ছি বাঁকুড়া সম্মিলনী মেডিকেল কলেজ হাসপাতালে

গত শনিবার থেকে একেবারেই ব্লাড নেই। এবং ১২ শত রুগীর অবস্থা একেবারে মুমূর্ষু। এই অবস্থায় সেখানে অপরেশন বন্ধ হয়ে গেছে এবং যে ভলান্টিয়ারী ব্লাড সংগ্রহ করা হয় তাও শেষ হয়ে গেছে। সেখানে রক্ত প্রিসার্ভ করার কোন ব্যবস্থা নেই। অবিলম্বে সেখানে যদি রক্ত সরবরাহের কোন ব্যবস্থা না করা হয় তাহলে ৩/৪ শত রুগী মৃত্যু মুখে পতিত হবে। স্বাস্থ্য দপ্তরকেঅবিলম্বে আপনার মাধ্যমে ব্যবস্থা গ্রহণ করার জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গোপাল মণ্ডল :** স্যার, আজকে আনন্দবাজার পত্রিকায় একটা সংবাদ প্রকাশিত হয়েছে, তাতে দেখলাম এই সংবাদের উপর ভিত্তি করে আমার অনুপস্থিতিতে মাননীয় সদস্য শ্রী সত্য রঞ্জন বাপুলী মহাশয় এখানে কিছু বক্তব্য রেখেছেন — পি. আর. মহম্মদ খাঁ এবং তাঁর বাবা নুরুল ইসলাম খাঁ অনেক জমি লুকিয়ে রেখেছেন।

**মিঃ স্পীকার :** মিঃ মণ্ডল, সত্য বাপুলী কি আপনার নাম নিয়েছেন?

**শ্রী গোপাল মণ্ডল :** ঘাটালের এম. এল. এ বলেছেন।

**মিঃ স্পীকার :** সত্য বাপুলী যেটা বলেছেন ওটা এক্সপাঞ্জ হবে, আপনি বসুন।

**শ্রী মতীশ রায় :** স্যার, আপানার মাধ্যমে আমি জানাচ্ছি যে, পশ্চিমবঙ্গে আবাসন কল্যান পর্যদ, তড়িৎ যান্ত্রিক কারিগরী সমিতি মাননীয় মুখ্য মন্ত্রীর কাছে ডেপুটেশানে আসবেন আজকে তাঁরা চিঠি দিয়েছেন। আমি আপনার মাধ্যমে আমাদের পরিষদীয় মন্ত্রীর কাছে অনুরোধ করছি তিনি যেন ডেপুটেশানের সাথে মিট করেন।

## AFTER ADJOURNMENT

**3.45 - 3.55 p.m.]**

## VOTING OF DEMANDS FOR GRANTS

## DEMAND NO. 66

**MAJOR HEADS : 332-Multipurpose River projects, 333 - Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532-Capital Outlay on Multipurpose River Projects and 533 - Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Project.**

**Shri Nani Bhattacharya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,34,24,39,000 be granted for expenditure under Demand No. 66, Major Heads : "332-Multipurpose River Projects 333-Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532-Capital Outlay on Multipurpose River projects, 533-Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects".

(This is inclusive of total sum of Rs. 22,37,41,000 already voted on account in March, 1985)

The Printed Speech of Shri Nani Bhattacharya is taken as read

**শ্রী ননী ভট্টাচার্য্য :**

২। ৬৬নং দাবির অধীনে রাজ্য যোজনা বাবত বিনিয়োগ সেচ সেক্টরের জন্য ৩,০১০ লক্ষ টাকা এবং বন্যা নিয়ন্ত্রণ সেক্টরের জন্য ১. ৯৯০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

৩। কয়েক বছর উপর্যুপরি খরার পর ১৯৮৪ সালে এ রাজ্যে যে নিদারুন ও অভুতপূর্ব বন্যার প্রকোপ গেল তার অভিঘাতের প্রতি আমি আমার বিভাগের বাজেট প্রস্তাব ব্যাখা করার আগেই মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গবাদি পশুর জীবনহানি, সরকারী ও বেসরকারী সম্পত্তির ধ্বংস ও ক্ষয়ক্ষতি হওয়া ছাড়াও এ রাজ্যে খারিফ চাষের বিপুল ক্ষতির আশঙ্কা দেখা দিয়েছিল। বিভিন্ন জেলায় প্রায় ১৭,২৫০ বর্গ কিঃ মিঃ অঞ্চল শোচনীয়ভাবে ক্ষতিগ্রস্থ হয়েছিল। ১৯৮৪ সালের

বন্যায় বিভিন্ন জেলায় সেচ ও জলপথ বিভাগের ইঞ্জিনীয়ারিং পূর্ত কর্মের নিদারুন ক্ষতি হয়েছে। বন্যার ফলে যে সব পূর্তকর্ম ক্ষতিগ্রস্থ হয়েছে সেগুলির মেরামতি ও পুননির্মাণের খরচ স্বাভাবিক রক্ষনাবেক্ষণমূলক পূর্তকর্মের জন্য যে যোজনা বহির্ভূত বরাদ্দ রয়েছে তা থেকে মেটানো সম্ভব নয়। ১৯৮৪ সালের বন্যায় এ ধরনের যে সব ক্ষয়ক্ষতি হয়েছে সেগুলির মেরামত ও পুননির্মাণের জন্য [illegible] পরিমাণ ৪,০২৫ লক্ষ টাকা। উল্লেখ করা যেতে পারে যে এ রাজ্য ভারত সরকারের [illegible] সাহায্যের জন্য প্রস্তাব করেছিল, এই টাকা তার মধ্যে ধরা হয়েছিল। সেচ ও জলপথ বিভাগকে এই বাবত ১৯৮৪-৮৫ সালে ১,০৫০ লক্ষ টাকা এবং ১৯৮৫-৮৬ সালে ৪৬৫ লক্ষ টাকা অর্থাৎ দুই আর্থিক বছরে মোট ১,৫১৫ লক্ষ টাকার সাহায্য বরাদ্দ করা হয়েছে।

৮। ১৯৮৪-৮৫ সালের বার্ষিক যোজনা

[illegible] করা বোধহয় অপ্রাসঙ্গিক হবে না যে, ১৯৮৪-৮৫ সালে রাজ্য যোজনা [illegible] লক্ষ টাকার প্রস্তাব রাখা হয়েছিল তা এখনও চূড়ান্ত করা হয়নি, যদিও আর্থিক বছর [illegible] গেছে। এর ফলে আমাদের প্রকল্পভুক্ত পরিকল্পনা এবং বর্ষব্যাপী পূর্তকর্মের কর্মসূচী [illegible] অনেকটা ব্যাহত হয়েছে। ১৯৮৪-৮৫ সালের যোজনা ব্যায়ে যে কাটছাঁট করা হয়েছে তার [illegible] আশঙ্কা করা হচ্ছে, ঐ সালে ১৩,৬৭০ হেক্টর জমিতে সেচের সুযোগ সৃষ্টির যে [illegible] হয়েছিল তা যেমন পুরণ হবে না, তেমনি বন্যা নিয়ন্ত্রণ সেক্টর ৬০,০০০ হেক্টর [illegible] মোটামুটিভাবে রক্ষা করার যে লক্ষ্যমাত্রা ধরা হয়েছিল তাও অর্জন করা যাবে না।

[illegible] যোজনার প্রণয়ন কৌশল :

[illegible] ৮৬ সালই হচ্ছে সপ্তম পঞ্চ বার্ষিক যোজনার (১৯৮৫-১৯৯০) প্রথম আর্থিক বছর [illegible] অনুচ্ছেদগুলিতে আমি আমার বিভাগের সঙ্গে সম্পর্কিত সপ্তম যোজনার প্রণয়ন [illegible] সম্বন্ধে সংক্ষেপে কিছু বলতে চাই। মাননীয় সদস্যগণ জানেন, আমাদের রাজ্য [illegible] আর্থিক সংকটের মধ্য দিয়ে চলছে। ১৯৮৫-৮৬ সালে আমার বিভাগের জন্য যে অত্যন্ত সীমিত [illegible] পাওয়া গিয়েছে আমি তা সেচের সুযোগ সৃষ্টি এবং বন্যাপ্রবণ অঞ্চলগুলিকে [illegible] রক্ষা করার ব্যাপারে সম্ভাব্য সর্বোত্তম উপায়ে যতটা পারা যায় কাজে লাগাতে চেষ্টা করেছি। সপ্তম যোজনাকালপর্বের আগামী বছরগুলিতে ঐ একই প্রয়াস অব্যাহত রাখা হবে।

[illegible] সেচ সেক্টর :

[illegible] ৮৬ সালে সেচের অতিরিক্ত সম্ভাবনা সৃষ্টির লক্ষ্যমাত্রা প্রায় ১৮,৭৫০ হেক্টর। যে সব [illegible] বড় ও মাঝারি ধরনের সেচ প্রকল্প শেষ হওয়ার মুখে রয়েছে এবং যেগুলির মাধ্যমে [illegible] যোজনায় পূর্ণ সুবিধা পাওয়া যাবে সেগুলিকে অগ্রাধিকারের ভিত্তিতে সম্পূর্ণ করার [illegible] করা হয়েছে। এই লক্ষ্য সামনে রেখে কংসাবতী জলাধার প্রকল্প এবং দামোদর উপত্যকা [illegible] ও সেচ প্রকল্পের বাদ-বাকি পূর্তকর্ম সপ্তম যোজনার মধ্যে সম্পুর্ণ করার প্রস্তাব করা [illegible]। ষষ্ঠ যোজনার মধ্যেই ময়ূরাক্ষী জলাধার প্রকল্প থেকে সম্ভাব্য সেচের প্রায় সমস্তটার [illegible] করা যাবে আশা করা যাচ্ছে। এজন্য সপ্তম যোজনা পর্যন্ত এই প্রকল্পটাকে নিয়ে যাওয়ার [illegible] হবে না। অবশ্য, এই প্রকল্পের বকেয়া দায়গুলি সপ্তম যোজনার বরাদ্দ থেকেই মেটানো [illegible] আশা করা হচ্ছে, এ রাজ্যের তিনটি চালু বড় সেচ প্রকল্পের কাজ সপ্তম যোজনাকাল [illegible] মধ্যেই শেষ হয়ে যাবে। চতুর্থ প্রকল্প অর্থাৎ তিস্তা ব্যারেজ প্রকল্পের (১ম উপ-পর্যায়) কাজ অষ্টম যোজনা পর্যন্ত গড়াবে।

প্রাক-ষষ্ঠ যোজনাকালে এই রাজ্যে যেসব চলতি মাঝারি সেচ প্রকল্পগুলি ছিল সেগুলি সম্পূর্ণ করার জন্য একই রকম গুরুত্ব দেওয়া হয়েছে। বর্তমানে আমাদের যোজনার অন্তর্ভুক্ত করা হয়েছে এমন দুটি ডি. পি. এ. পি. কর্মপ্রকল্পসহ নিম্নলিখিত ১৮টি কর্মপ্রকল্পের কাজ সপ্তম

যোজনার মধ্যে সম্পূর্ণ করা হবে বলে আশা করা যায় —

(১) বীরভূম জেলায় হিংলো সেচ প্রকল্প।

(২) পুরুলিয়া জেলায় সাহারাজোড়া সেচ কর্মপ্রকল্প।

(৩) বাঁকুড়া জেলায় শালি ডাইভার্সন কর্মপ্রকল্প।

(৪) বাঁকুড়া জেলায় শালি জলাধার প্রকল্প।

(৫) পুরুলিয়া জেলায় বড়াভুমি সেচ কর্মপ্রকল্প।

(৬) পুরুলিয়া জেলায় তারাগোনিয়া সেচ কর্মপ্রকল্প।

(৭) পুরুলিয়া জেলায় পরগাঁ সেচ কর্মপ্রকল্প।

(৮) পুরুলিয়া জেলায় মৌতোড়জোড় সেচ কর্মপ্রকল্প।

(৯) পুরুলিয়া জেলায় বেকো সেচ কর্মপ্রকল্প।

(১০) পুরুলিয়া জেলায় পাটলোই সেচ কর্মপ্রকল্প।

(১১) পুরুলিয়া জেলায় টাট্‌কো সেচ কর্মপ্রকল্প।

(১২) পুরুলিয়া জেলায় লিপানিয়াজোড় সেচ কর্মপ্রকল্প।

(১৩) পুরুলিয়া জেলায় গোলামারাজোড়া সেচ কর্মপ্রকল্প।

(১৪) পুরুলিয়া জেলায় তুরগা সেচ কর্মপ্রকল্প।

(১৫) পুরুলিয়া জেলায় ডিমু সেচ কর্মপ্রকল্প।

(১৬) পুরুলিয়া জেলায় কারিওড় সেচ কর্মপ্রকল্প।

(১৭) পুরুলিয়া জেলায় রামচন্দ্রপুর সেচ কর্মপ্রকল্প।

(১৮) পুরুলিয়া জেলায় হনুমাতা সেচ কর্মপ্রকল্প।

এই আঠারোটি মাঝারি সেচ কর্ম প্রকল্পের মধ্যে যে পাঁচটি কর্মপ্রকল্প ষষ্ঠ যোজনার শেষে সম্পূর্ণ করা যাবে বলে আশা করা যায় সেগুলি নীচে উল্লেখ করা হলো ঃ-

(১) সাহারাজোড় সেচ কর্মপ্রকল্প।

(২) তারাগোনিয়া সেচ কর্মপ্রকল্প।

(৩) বড়াভুম সেচ কর্মপ্রকল্প।

(৪) পরগাঁ সেচ কর্মপ্রকল্প।

(৫) তুরগাঁ সেচ কর্মপ্রকল্প।

তীব্র অর্থনৈতিক সংকটের কথা মনে রেখে সপ্তম যোজনায় নতুন বড় এবং মাঝারি সেচ প্রকল্পের রূপায়ণ কর্মসূচীকে নিয়ন্ত্রণের মধ্যে রাখতে হচ্ছে। বস্তুতঃ সপ্তম যোজনায় সেচের জন্য কর্মসূচী-সংক্রান্ত যে কর্মকৌশলের কথা বলা হয়েছে তাতে সমস্ত চলতি বড় এবং মাঝারি সেচ প্রকল্পগুলিকে সম্পূর্ণ করার উপর সর্বোচ্চ অগ্রাধিকার দেওয়া হয়েছে। অবশ্য সপ্তম যোজনায় কয়েকটি বড় আকারের সেচন কর্ম প্রকল্পের কাজও শুরু করার প্রস্তাব আমাদের রয়েছে। সেগুলির কয়েকটি নীচে উল্লেখ করা হলো ঃ-

(১) মেদিনীপুর জেলায় সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্প। প্রকল্পটি প্রযুক্তিগত ছাড়পত্রের জন্য অপেক্ষা করা হচ্ছে।

(২) জলপাইগুড়ি এবং কুচবিহার জেলায় তিস্তার বাম-তীরবর্তী তিস্তা ব্যারেজ প্রকল্পের প্রথম পর্বের দ্বিতীয় উপ-পর্যায়।

(৩) পুরুলিয়া জেলায় উচ্চ কংসাবতী প্রকল্প।

আরো উল্লেখ করা যেতে পারে যে তিস্তা বাঁধ প্রকল্প এবং ক্যানাল-সিস্টেম সংক্রান্ত অনুসন্ধান কাজ এগিয়ে চলেছে।

**সেচ প্রকল্পসমূহের আধুনিকীকরণ কর্মসূচী :**

অধিক রবি সেচ সুনিশ্চিত করা এবং সম্ভাব্য সেচের যে সুয়োগ-সুবিধা ইতোমধ্যেই সৃষ্টি করা গেছে তার থেকে সর্বাধিক সুযোগ সুবিধা পাওয়া সুনিশ্চিত করার জন্য তিনটি প্রধান নদী উপত্যকা প্রকল্প, যেমন — কংসাবতী জলাধার প্রকল্প, ময়ুরাক্ষী জলাধার প্রকল্প এবং দামোদর উপত্যকা ব্যারেজ ও সেচ প্রকল্পের আধুনিকীকরণের প্রয়োজনীয়তা রয়েছে। কংসাবতী প্রকল্প আধুনিকীকরণের কর্মপ্রকল্পটি প্রক্রিয়াকরণের কাজ এগিয়ে আছে। জমিতে সেচের জল বন্টনের কাজ আরও অধিক দক্ষতার সঙ্গে সম্পন্ন করার জন্য ৩টি বড় সেচ প্রকল্পে যথোপযুক্ত সহায়ক নির্মিতির ব্যবস্থা করে ৪০ হেক্টর ব্লককে ৫-৮ হেক্টর ব্লকে রূপায়িত করার প্রস্তাব করা হয়েছে। এতে যে সম্ভাব্য সুযোগ সুবিধা সৃষ্টি করা গেছে এবং সেই সুযোগ-সুবিধাকে কাজে লাগানোর মধ্যে যে ব্যবধান রয়েছে তা সঙ্কুচিত করে সৃষ্ট সম্ভাব্য সুবিধার অধিকতর সদ্ব্যবহার সুনিশ্চিত কর যাবে।

**বিনিয়োগ এবং সেচের সম্ভবনা পর্যালোচনা :**

ষষ্ঠ যোজনাকালে যে সমস্ত সেচের সম্ভবনা সৃষ্ট করা গেছে তার সংক্ষিপ্ত ফলাফল এবং সপ্তম যোজানার প্রস্তাবিত সম্ভাবনা সৃষ্টির বিবরণ নীচে দেওয়া হল :-

| | বৎসর | বিনিয়োগ (কোটি টাকার অঙ্কে) | সৃষ্ট সেচের সম্ভাবনা পরিমান (হাজার হেক্টর হিসাবে) উল্লিখিত বছরে | ক্রমপুঞ্জিত |
|---|---|---|---|---|
| ষষ্ঠ যোজনা | ১৯৮০-৮৩ (প্রকৃত) | ১০১.১২ | ৭৫.৮৩ | ১১৫১.৮৩ |
| | ১৯৮৩-৮৪ (প্রকৃত) | ৩৪.৯০ | ২১.২৭ | ১১৭৩.১০ |
| | ১৯৮৪-৮৫ (অনুমিত) | ৩৮.৮৫ | ১৩.৬৭ (প্রস্তাবিত) | — |
| সপ্তম যোজনা | ১৯৮৫-৮৬ | ৩০.১০ (প্রস্তাবিত) | ১৮.৭৫ | — |
| | ১৯৮৫-৯০ | ৩০০.০০ (প্রস্তাবিত) | ২১০.০০ | — |

**৫ (খ) । বন্যা নিয়ন্ত্রণ সেক্টর :**

সপ্তম যোজনাকালে ৩৭৫ হাজার হেক্টর এলাকা রক্ষা করার জন্য মোটামুটি ব্যবস্থা করা যাবে বলে আশা করা যাচ্ছে। ১৯৮৫-৮৬ সালের জন্য লক্ষ্যমাত্রা ধরা হয়েছে ৪৫ হাজার হেক্টর।

পশ্চিমবঙ্গ রাজ্য আয়তন ছোট হলেও এখান দিয়ে অনেকগুলি নদী প্রবাহিত। বন্যা, জল নিকাশের বাধা, তীরভূমি ভাঙন এবং সংশ্লিষ্ট অন্যান্য বেশ জটিল ধরনের সমস্যার সম্মুখীন হতে হয় এই রাজ্যকে।

গঙ্গা, ভাগিরথী, মহানন্দা, তিস্তা, তোরসা, জলঢাকা, রায়ডাক, হুগলী এবং অন্যান্য নদীগুলি এবং রাজ্যের উপকুলবর্তী অঞ্চলের কোটালে খাড়িগুলির অববাহিকা অঞ্চলে তীরভূমির ভয়াবহ ভাঙন এবং বিদারণ

হওয়ার ফলে যে সমস্যা দেখা দিচ্ছে তার আশু মোকাবিলা করা প্রয়োজন। তীরভূমির ভাঙনের ফলে যে সমস্ত গ্রাম বা গুরুত্বপূর্ণ ইন্‌ষ্টলেশন সহ বিস্তীর্ণ যে সব এলাকা ক্ষয়প্রাপ্ত হয়ে যাচ্ছে সেই সমস্ত গ্রাম বা এলাকার তীরভূমির রক্ষা করার জন্য মজবুত ও ব্যয়সাপেক্ষ পূর্তকর্মের প্রয়োজন আছে। দুর্ভাগ্যবশতঃ আর্থিক অপ্রতুলতার দরুন ঐ সমস্ত এলাকাকে রক্ষা করার জন্য যা যা ব্যবস্থা করা প্রয়োজন তা সম্পূর্ণরূপে করা যাচ্ছে না।

এইভাবে মালদা, মুর্শিদাবাদ, নদীয়া, হুগলী, মেদিনীপুর, হাওড়া ও ২৪-পরগণা জেলায় নদীগুলির জলপৃষ্ঠ উঁচু হওয়ার ফলে যে সমস্ত নাবাল-বেসিনে জল জমে সেখান থেকে সেই জল বের করে দেওয়া সম্ভব হয় না। ফলে ঐ সমস্ত জেলার সমভূমি অঞ্চলে ভয়াবহ জলনিকাশী সমস্যা দেখা দেয়। জলমগ্ন কৃষি জমিগুলিকে এই সমস্যামুক্ত করতে হলে জলনিকাশী কর্ম প্রকল্পগুলি রূপায়িত করা দরকার। তাহলে রাজ্যের এবং দেশেরও খাদ্য উৎপাদন বৃদ্ধি পাবে।

কতকগুলি এলাকার বন্যা নিয়ন্ত্রণ তথ্য জলনিকাশী সমস্যাগুলির মোকাবিলা করার জন্য এই বিভাগ ইতিপূর্বেই বিস্তৃত মাষ্টার প্ল্যান তৈরি করেছেন। ঐ কর্মপ্রকল্পগুলি হ'ল ঃ-

(১) ঘাটাল মাষ্টার প্ল্যান।

(২) তমলুক মাষ্টার প্ল্যান।

(৩) কান্দী অঞ্চল সুসংহত বন্যা নিয়ন্ত্রণ ও জলনিকাশী কর্মপ্রকল্প।

(৪) সুন্দরবন ব-দ্বীপ প্রকল্প।

(৫) নিম্ন দামোদর জলনিকাশী কর্মপ্রকল্প।

(৬) মেদিনীপুর জেলার ভগবানপুর ও নন্দীগ্রাম অঞ্চলের জন্য মাষ্টার প্ল্যান।

উল্লিখিত মাষ্টার প্ল্যান সমূহ ছাড়াও অন্যান্য কয়েকটি বৃহৎ কর্মপ্রকল্প রয়েছে। তার কয়েকটি এখানে উল্লেখ করছি।

**(ক) জলনিকাশী কর্মপ্রকল্প ঃ**

১। সুন্দরবন অঞ্চলে জরুরী উন্নয়নমূলক পূর্তকর্ম।

২। ঘিয়া কুন্তী বেসিন জলনিকাশী কর্মপ্রকল্প।

৩। ২৪-পরগণা করাতিয়া নগরকাটা বেসিন জলনিকাশী কর্মপ্রকল্প।

৪। টালির নালা পুনঃখনন।

৫। বাগজোলা জলনিকাশী খালের উন্নতিসাধন।

৬। হরিশচন্দ্রপুর প্রভৃতি স্থানে জলনিকাশী বাধা দূরীকরণের উন্নতিসাধন করার জন্য বারমাসিয়া নদীর পুনঃ খনন।

**(খ) — ভাঙন প্রতিরোধ কর্মপ্রকল্প ঃ**

১। গঙ্গা নদীর (ফরাক্কা ব্যারেজের নিম্নগামী স্রোত) দক্ষিণ তীরভূমিকে ভাঙনের কবল থেকে রক্ষা করার জন্য কর্ম প্রকল্পসমূহ।

২। উত্তরবঙ্গের জেলাগুলিতে বন্যা নিয়ন্ত্রণ কর্মপ্রকল্পসমূহ।

৩। মুর্শিদাবাদ জেলার ভাগিরথী নদীর উভয় দিকের তীরভূমি সংরক্ষণ। আমাদের অর্থ সম্পদের সীমাবদ্ধতার দরুন এর কিছু কিছু কাজ এখন স্থগিত রাখতে হবে।

**বিনিয়োগের পর্যালোচনা এবং বন্যা নিয়ন্ত্রণ সেক্টরে সুযোগ সুবিধাপ্রাপ্ত এলাকা**

ষষ্ঠ যোজনায় যে সমস্ত এলাকা সুযোগ-সুবিধা পেয়েছে তারই ফলাফলের সংক্ষিপ্ত চিত্র এবং সপ্তম যোজনার জন্য প্রস্তাবসমূহ নিচের বিবরণে দেওয়া হ'ল ঃ-

| | বৎসর | বিনিয়োগ (কোটি টাকার অঙ্কে) | সুযোগ সুবিধাপ্রাপ্ত এলাকা (হাজার হেক্টর হিসাবে) উল্লিখিত বছরে | ক্রমপুঞ্জিত |
|---|---|---|---|---|
| ষষ্ঠ যোজনা | ১৯৮০-৮৩ (প্রকৃত) | ৫৮.৫১ | ২১২.০০ | ১৪৯৮.০০ |
| | ১৯৮৩-৮৪ (প্রকৃত) | ১৫.২৪ | ৬৪.০০ | ১৫৬২.০০ |
| | ১৯৮৪-৮৫ (অনুমিত) | ১৭.০০ | ৬০.০০ | — |
| সপ্তম যোজনা | ১৯৮৫-৮৬ | ১৯.৯০ | ৪৫.০০ | — |
| | ১৯৮৫-৯০ | ২০০.০০ | ৩৭৫.০০ | — |

**৬। আর. এল. জি. ই. পি. এবং এন. আর. ই. পি. থেকে অর্থসংস্থানের চেষ্টা :-**

অর্থসম্পদের সীমাবদ্ধতার দরুন সেচ ও বন্যা নিয়ন্ত্রণ সেক্টর কিছু কিছু কাজকে রূপায়িত করার জন্য আর. এল. জি. ই. পি. এবং এন. আর. ই. পি. — নিধির প্রায় ৮ কোটি টাকাকে কাজে লাগানোর প্রস্তাব করা হয়েছে। এই প্রস্তাবের কার্যকারিতা খতিয়ে দেখা হচ্ছে।

**৭। সেচের জন্য জলকর বাবত সরকারের রাজস্ব :**

সেচকর আদায় আশানুরূপ নয়। এ ব্যাপারে আমাকে প্রায়শই স্থানীয় সাংসদ ও রাজ্য বিধানসভার সদস্য, জিলা পরিষদ ও পঞ্চায়েতের সভাধিপতিদের সাহায্য নিতে হয়েছে। আমি জেলায় জেলায় সভা ডেকেছি। ঐ সমস্ত সভায় বিভাগীয় আধিকারিক জেলা প্রশাসন এবং পঞ্চায়েত সংস্থার প্রতিনিধিগণ উপস্থিত থেকেছেন। এতে ভাল ফল পাওয়া গেছে এবং ১৯৮৩-৮৪ সালে জলকর আদায়ের পরিমাণ দাঁড়িয়েছে ১.৫৩ কোটি টাকা। ১৯৮৩-৮৪ সালে বকেয়া পাওনা ছিল ১৬.৫৬ কোটি টাকা। প্রকৃতপক্ষে ১৯৮৪ সালের ডিসেম্বর পর্যন্ত আমরা জলকর বাবত আদায় করতে পেরেছি ২৪.৭৮ লক্ষ টাকা এবং ১৯৮৪-৮৫ আর্থিক বছরের শেষে আরও ১২৩ লক্ষ টাকা আদায় হবে বলে আশা করা হচ্ছে।

**রিভার রিসার্চ ইনষ্টিটিউট :**

হরিণঘাটার যে রিভার রিসার্চ ইনষ্টিটিউট রয়েছে সেটি বিভিন্ন ধরনের অনুসন্ধান, গবেষণা, ভৌম ও বীক্ষণাগারিক পরীক্ষা পরিচালনা করে থাকে। ১৯৮৪-৮৫ সালে, এই ইনষ্টিটিউটের হাইড্রলিক্স ডিভিশন বেশ কিছু সংখ্যক প্রকল্পের মডেল পরীক্ষা করে দেখেছেন। যেমন, সুবর্ণরেখা ব্যারেজ মডেল, তিস্তা ব্যারেজ মডেল, কংসাবতী বাঁধ সম্পর্কিত পূর্ণাঙ্গ মডেল, নদীবক্ষের রূপাদর্শ পরীক্ষা, "স্কেল ডিস্‌ট্রিশান অব্ স্ট্যাকচারস্ অন্ ডিসচার্জ কো-এফি-শিয়েন্ট" সংক্রান্ত মডেল পরীক্ষা, তিস্তা-মহানন্দা লিঙ্ক ক্যানেলের পলি অপসারক মডেল ইত্যাদি।

গবেষণা কর্মপ্রকল্পের অধীনে নদী উপত্যকা প্রকল্পের ক্ষেত্রে প্রয়োগ করা যায়, এমন যে কয়েকটি প্রকল্প নিয়ে পরীক্ষা করে দেখা হয়েছিল সেগুলি হ'ল — (ক) নদীর উদ্দামতা পরিমাপ করার একটি যন্ত্র এবং (খ) জমানো পলির নমুনার মান নির্ণয় ইত্যাদি।

নতুন যন্ত্রপাতি এবং নক্সা — যেমন কৃত্রিম জলনালী পরীক্ষার সময় পরিবর্তনশীল নদীবক্ষের রূপরেখা নির্ণয় করার যন্ত্রপাতি এবং তরঙ্গ-চাপ মাপবার যন্ত্র প্রভৃতির উন্নয়নের জন্য ইলেকট্রনিক্স বীক্ষনাগার তাঁদের প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন।

১৯৮৪-৮৫ সালে এই ইনষ্টিটিউটের রসায়ন শাখা জলের নমুনার রাসায়নিক বিশ্লেষণের যে কাজ পরিচালনা করেছিলেন তার উদ্দেশ্য ছিল :— (১) দ্বারকেশ্বর ও গন্ধেশ্বরী জলাধার প্রকল্পের সঙ্গে সংশ্লিষ্ট ডাঙ্গার জলের বিশ্লেষণসহ জলের নমুনা পরীক্ষা এবং (২) কংসাবতী ও কুমারী নদীর বাঁধ থেকে চুঁয়ানো জল বিশ্লেষণ করে তাদের রাসায়ণিক গুনাগুন স্থির করা। দাইনানে রূপনারায়ণ নদীর জলের নমুনা নিয়ে সেই জলে লবণাক্ততা, ক্লোরাইডের

পরিমাণ ও পরিবাহিতা আছে কিনা তা নিরূপণ করার জন্য বিশ্লেষণ করে দেখা হয়েছিল।

১৯৮৪-৮৫ সালে এই ইনস্টিটিউটের মৃত্তিকাবলবিদ্যা শাখাও পিছিয়ে ছিল না। তাঁরা বিভিন্ন রকমের ভিত্তিমূলক অনুসন্ধান কাজকর্ম চালিয়েছেন। যেমন, (১) শুকনিবাসায় দ্বারকেশ্বর নদীর উপর বাঁধ, (২) তিস্তা ব্যারেজ প্রকল্পের অধীনে তিস্তা-মহানন্দা লিঙ্ক ক্যানেলের উপর টেইল-রেগুলেটর, (৩) তিস্তা ব্যারেজ প্রকল্পের অধীন মহানন্দা মেইন ক্যানেলের উপর ১.৪৭ কি. মি., ১.৮৬ কি. মি. এবং ৪.৭৮ কি. মি. সেতুসমূহ ইত্যাদি।

১৯৮৫-৮৬ সালে তিস্তা, মহানন্দা ও সুবর্ণরেখা ব্যারেজ, কংসাবতী বাঁধ, তিস্তা-মহানন্দা লিঙ্ক ক্যানেলের পলি-অপসারক ও নদীবক্ষের আকৃতি ইত্যাদি নিয়ে হাইড্রলিক্স ডিভিশন আরও পরীক্ষা চালানোর কথা চিন্তা করছেন।

বিভিন্ন ধরনের হাইড্রলিক্স কাঠামোর জন্য মৃত্তিকা-বলবিদ্যা বিভাগ জমিতে অনুসন্ধানমূলক কাজ চালিয়ে যাওয়ার পরিকল্পনা করছেন। নদী-উপত্যকা প্রকল্প সম্পর্কিত অনুসন্ধান কার্যক্রমের অধীন, প্রাচীর রেখে দেওয়ার ফলে ব্যবস্থা আরও মজবুত হয়েছে কিনা সে বিষয়ে মৌল গবেষণা কার্যের সম্প্রসারণপ্রকল্পে কেন্দ্রীয় সেচ ও বিদ্যুৎ পর্ষদের অনুমোদন লাভের জন্যও প্রস্তাব করা হয়েছে।

রসায়ণ বিভাগ হুগলী নদীর জলের নমুনা নিয়ে তা বিশ্লেষণ করার এই দাইনানে রূপনারায়ণ নদীর জলের নমুনা নিয়ে তার লবণ্যাক্ততা নিরূপণ করার প্রস্তাব করেছে।

জলবিজ্ঞান এবং পরিসংখ্যান বিভাগে, আববাহিকা-ওয়ারী ভূপৃষ্ঠবর্তী জলের পরিমাণ নির্ধারণ সম্পর্কিত কাজ এগিয়ে চলেছে। সুবর্ণরেখা নদীর একটি গাণিতিক নক্সা কাঠামো প্রস্তুত করা হয়েছে এবং এই নক্সা কাঠামোটি পরীক্ষা করে দেখার কাজ শীঘ্রই হাতে নেওয়া হচ্ছে। তাছাড়া, জলবিজ্ঞান-সংক্রান্ত তথ্যাদি পরীক্ষা করে দেখার নিয়মমাফিক কাজ এবং পত্রিকা ও জলবিজ্ঞান সম্পর্কিত তথ্যাদি প্রকাশের কাজও চালিয়ে যাওয়া হবে।

**নীতি নির্ধারণ রূপরেখা :**

পশ্চিমবঙ্গের অর্থনীতি কৃষিভিত্তিক হওয়ায়, কৃষির জন্য অতি প্রয়োজনীয় সেচব্যবস্থার উপর বামফ্রন্ট সরকার যথোপযুক্ত গুরুত্ব দিয়ে আসছেন। কিন্তু নিদারুন আর্থিক কৃচ্ছতার দরুন, অন্যগুলি বাদ দিয়ে, যে কাজগুলি হাতে নেওয়া হয়েছে এবং রূপায়ণের পথে আছে, প্রয়োজনীয় অর্থের ব্যবস্থা করে সেগুলিকে সম্পূর্ণ করা ছাড়া আমাদের অন্য কোনো উপায় নেই। বিভিন্ন সীমাবদ্ধতা স্বত্বেও নূতন সেচ-সম্ভাবনা গড়ে তুলতে এবং যা ইতোমধ্যে গড়ে তোলা হয়েছে তাকে সুসংহত করতে আমাদের প্রয়াস যে অকিঞ্চিৎকর নয় তা মাননীয় সদস্যরা অনুধাবন করবেন বলে আমি বিশ্বাস করি। বন্যা নিয়ন্ত্রণ সেক্টরে তীরভূমি রক্ষণামূলক পূর্তকর্মের উপরও যথেষ্ট গুরুত্ব দেওয়া হয়েছে।

আমরা সর্বস্তরে প্রশাসনকে দক্ষ করার এবং আর্থিক শৃংখলা বলবৎ করার নীতিও গ্রহণ করেছি। পূর্ব প্রতিশ্রুতি মতো, পশ্চিমবঙ্গে জলসম্পদের অবস্থা খতিয়ে দেখা এবং সেচ কর্মসূচী থেকে সর্বাধিক সুফল পাওয়ার জন্য পন্থাপদ্ধতি খুঁজে বার করার উদ্দেশ্যে প্রখ্যাত ভূতত্ত্ববিদ, জলবিজ্ঞানী এবং কৃষি-অর্থনীতিবিদ প্রভৃতিকে নিয়ে একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করা হয়েছে।

**উপসংহার :**

শেষ করার আগে আমি বলতে চাই যে, সীমিত আর্থিক সমার্থ্যের মধ্যেও রাজ্য সরকার সেচ ও বন্যা নিয়ন্ত্রণ সেক্টরে যতখানি সম্ভব কাজ করার জন্য প্রতিশ্রুতিবদ্ধ। আমাদের প্রয়োজনীয় প্রায়োগিক প্রকৌশলের অভাব নেই। আমরা আশা করছি, আগামী বছরগুলিতে বাজেট বরাদ্দ বৃদ্ধি পেলে পশ্চিমবঙ্গের ব্যপক অঞ্চলে সেচের সুযোগ - সুবিধা পৌঁছে দেওয়া যাবে এবং জল নিষ্কাশন ও ভূমিক্ষয়-রোধের সমস্যার অনেকটা সমাধান করা যাবে। আমার বিভাগের পরিকল্পনা ও কর্মসূচী রূপায়ণে সহযোগিতা করার জন্য আমি মাননীয় সদস্যদের সনির্বন্ধ অনুরোধ জানাচ্ছি। আমি ইঞ্জিনীয়ার, টেকনিশিয়ান, ফিল্ড অ্যাসিস্ট্যান্ট এবং আমাদের প্রতিটি কর্মধারার সঙ্গে সংশ্লিষ্ট সকল শ্রেণীর কর্মীবর্গের কাছে আবেদন করছি তাঁরা যেন সক্রিয়ভাবে সহযোগিতা ও অংশগ্রহণ ক'রে এই বিভাগের প্রয়াসকে জোরদার করতে এগিয়ে আসেন।

আমি সমগ্র রাজ্যের পঞ্চায়েত সংস্থাগুলির কাছেও আবেদন রাখছি তাঁরা যেন আমাদের পাশে থাকেন এবং আমাদের প্রতিশ্রুতি পূরণে সাহায্য করেন।

মাননীয় মহাশয়, এই বলে, আমি সভার কাছে আমার বিভাগের ১৯৮৫-৮৬ সালের বাজেট পেশ করছি।

স্পীকার, স্যার, এই কথা বলে আমি যে বক্তব্য মাননীয় সদস্যদের কাছে উপস্থিত করতে চাই সেটা লিখিত আকারে এখানে আছে, আমি অনুরোধ করছি সেটা ধরে নেওয়া হোক পড়া হল বলে। এরই মধ্যে তবুও দু'একটা কথা বলা দরকার, সংক্ষিপ্ত সময়ের মধ্য দিয়ে আমি সেই বক্তব্য রাখতে চাই। সেই বক্তব্য হচ্ছে এমন একটা দেশ জুড়ে অর্থনৈতিক সংকট চলছে তার প্রতিফলন যেমন আমাদের বাজেট হয়েছে তেমনি আবার কেন্দ্রীয় সরকার পরিচালিত যে পলিসি সেই পলিসির ফলেও আমাদের রাজ্য বাজেট যেমন যেমন কাটা পড়ছে, রাজ্য বাজেটের টোটাল সাইজ যেভাবে ছোট হয়ে যাচ্ছে তার ফলে অনেক জায়গায় আমরা মারাত্মক আঘাত খাচ্ছি। মাননীয় সদস্যদের এই বিষয়ে অবহিত হওয়ার দরকার আছে। সেচ ও জলপথ বিভাগের প্ল্যান বাজেট বরাদ্দ বিগত বছরগুলিতে যা ছিল তার থেকে ক্রমাগত কমতে কমতে এগিয়েছে। এবং সেখানে এমন একটা জায়গায় এসে পৌছালাম যেখানে ১৯৮৫-৮৬ সালে প্ল্যান বাজেট হল ৫০ কোটি টাকা। এর আগে ১৯৮৪-৮৫ সালে বাজেট বরাদ্দ ছিল ৬৮ কোটি টাকা। এই সরকারের আর্থিক অবস্থা খারাপ হবার ফলে সেই ৬৮ কোটি টাকা জলপথ বিভাগ পায়নি। আসলে আমরা পেয়েছি ৬৪ কোটি ৬৪ লক্ষ টাকা। এছাড়া কেন্দ্রীয় সরকার এমন এক সময় তিস্তা ব্যারেজের জন্য ৩ কোটি টাকা যা সাহায্য করেন সেটা আর্থিক বছরের শেষে আসে কাজেই সেটাও আমরা খরচ করতে পারিনা। এই হচ্ছে আমাদের অবস্থা। মাননীয় সদস্যরা যদি ১৯৮০/৮১, ১৯৮১/৮২ এবং ১৯৮২/৮৩ সালের প্ল্যান বাজেট বরাদ্দ দেখেন তাহলে দেখবেন প্ল্যান বাজেটের বরাদ্দ ক্রমাগত কমতে সুরু করেছে। তার উপর জিনিসপত্রের দাম অর্থাৎ মেটেরিয়ালস্ — এর দাম যদি দেখেন তাহলে দেখবেন বোল্ডার বলুন, সিমেন্ট বলুন, স্টীল বলুন সমস্ত মাল মশলা জলপথ বিভাগের কাজের জন্য যা প্রয়োজন হয় তার দাম লাফিয়ে লাফিয়ে বেড়ে চলেছে। এই অবস্থায় আবার জলপথ বিভাগের প্ল্যান বাজেট বরাদ্দ স্টীকলি কমতে কমতে চলেছে। এইসব কারণে এই দারুণ সংকটজনক পরিস্থিতিতে দাঁড়িয়ে আমি মাননীয় সদস্যদের কোন আশার কথা বলতে চাইনা। পলিসির ক্ষেত্রে আমাদের একটা জিনিসের প্রতি লক্ষ্য রাখতে হয়। ইরিগেসন সংক্রান্ত চলতি স্কীম যেগুলো আছে তার মধ্যে অন গোয়িং স্কীম যাকে বলে সেটা আমাদের বাছাই করতে হচ্ছে। আমরা সবটা চালু রাখতে পারছিনা। বাছাই করবার পর যেগুলো তাড়াতাড়ি শেষ হয়ে যাবে অর্থাৎ যার মাধ্যমে আমরা কৃষককে তাড়াতাড়ি জল দিতে পারব সেদিকে নজর রেখে আমরা কাজে নামি এবং তার আভাব আপনারা আমাদের পলিসি ডিসিশনের ক্ষেত্রে পাবেন। পাড় ভাঙ্গা বলুন, ফ্লাড কন্ট্রোল বলুন সবক্ষেত্রেই একথা প্রযোজ্য। সেচ দপ্তরের মন্ত্রী হিসাবে আমার কাছে, আমাদের সেক্রেটারী এবং ইঞ্জিনীয়ারদের কাছে প্রতিনিয়ত বিশেষ করে বর্ষার সময় স্মারকলিপি বা ডেপুটেশন আসে। অনেক সময় আমাদের ইঞ্জিনীয়ারদের সাধারণ মানুষের অসন্তোষের সামনা সামনি হতে হয়, অনেক ক্ষেত্রে তাঁরা নিগৃহীত হয়েছেন এরকম ঘটনাও বিরল নয়। যেটা না করলেই চলবেনা বা আরও বৃহত্তম ক্ষতির সম্ভাবনা আছে সেই সমস্ত ক্ষেত্রে বন্যা রোধ এবং পাড় ভাঙ্গা বন্ধ করবার দিকে আমরা কোন রকমে হাত দিতে পারছি। আগে যেভাবে কাজে হাত দিতে পেরেছি এখন সেইভাবে আর করতে পারছিনা। গঙ্গার ভাঙ্গনের যে সমস্যা এবং ভাগিরথীর দুকুলে যে ভাঙ্গন দেখা যায় এবং মানিকচক থেকে আরম্ভ করে যে ভাঙ্গন দেখা যায় সেটা রোধ করবার মত আর্থিক সঙ্গতি আমাদের বাজেটে নেই। এবং বার বার কেন্দ্রীয় সরকারের কাছে সে কথা বলেছি এবং গঙ্গা ভাঙ্গনের দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে গ্রহণ করতে হবে, তার জন্য আর্থিক সাহায্যের জন্য বার বার চেষ্টা করা হয়েছে। আন্তর্জাতিক তাৎপর্যপূর্ণ তিস্তা পরিকল্পনার জন্য কেন্দ্রের যেখানে কেন্দ্রের বিশেষ সাহায্যের জন্য ২০ কোটি টাকার আশা রাখা হয়েছিল এবং অবস্থা হচ্ছে যেখানে ১৫০ কোটি টাকা খরচ হয়ে গেছে সেখানে সর্ব সাকুল্যে ৮০ কোটি টাকা এসেছে। সেটা এড়িয়ে যাওয়া হয়েছে। এটা পরের বছর খরচ হয়ে গেছে। এই সব কথাগুলি সামনে রেখে আমার যে পলেসি সেই পলেসির মূল্যায়ন করে সদস্যরা দেখবেন। আমি আমার বাজেট বক্তব্যর মধ্যে যে বিষয়ে গুরুত্ব দিতে চেয়েছি সেটা সঠিক গুরুত্ব দেওয়া হয়েছে কিনা সেটা বিবেচনা করে আমি এখানে যে বাজেট বরাদ্দ রাখলাম সেইভাবে বিবেচনা করবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয় , অন এ পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন। আপনি আমাবে

জিরো আওয়ারে বলতে দিয়েছিলেন। আমি সেখানে যা বলেছি তাতে আমি কখনও কোন নাম বলি নি।

[3.55 p. m. - 4.05 p. m.]

**Mr. Speaker :** I will go through the proceedings. I have not expunged the whole proceedings. If it is necessary to expunge anything then I will expung it. Now the cut motion is in order and taken as moved.

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100/-

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সেচ মন্ত্রী তার যে ৩৩২, ৩৩৩, ৫৩২ ৫৩৩ — জল সেচ জল নিষ্কাশন বন্যা প্রতিরোধ ব ন্যা নিয়ন্ত্রণ বাজেট পেশ করেছেন তাতে আমার বক্তব্য হচ্ছে, উনি এর জন্য ১৩৪ কোটি ২৪ লক্ষ ৩৯ হাজার কোটি চেয়েছেন। বিগত দিনে ১৯৮৩-৮৪ সালে আপনি ১২৪ কোটি ৯৭ লক্ষ ৮৭ হাজার টাকা চেয়েছিলেন। খরচ করেছেন ৫২ কোটি ৪০ লক্ষ ১১ হাজার ৭০০ টাকা এবং মাল্টি পারপাস রিভার প্রোজেক্টে খরচ ২৭ কোটি ৫০ লক্ষ টাকা। ধার্য্য করেছিলেন ১৯৮৪-৮৫ সালে মাল্টিপারপাস রিভার প্রোজেক্টে খরচ করেছেন ৪৯ কোটি ১০ লক্ষ টাকা ধরা ছিল — খরচ করেছে ৫৮ কোটি ৭০ লক্ষ টাকা। ১৯৮৪-৮৫ সালে — ঐ একই মাল্টি পারপাস রিভারস প্রোজেক্টে ২৭ কোটি ৫০ লক্ষ ধার্য, খরচ করেছেন ২৫ কোটি ৫০ লক্ষ টাকা। ২ কোটি টাকা খরচ করতে পারেন নি। ১৯৮৩-৮৪ সালে ১২৪ কোটি ৯৭ লক্ষ ৮৭ হাজার ধার্য ছিল। ১৯৮৫-৮৬ সালে ১৩৪ কোটি ২৪ লক্ষ ৩৯ হাজার টাকা চেয়েছেন। ১০ কোটি টাকার মত ২ বছরে বৃদ্ধি পেয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় পশ্চিমবাংলার সেচের একটা দারুন অবস্থা। একটা সার্বিক সমস্যা এবং জল হচ্ছে মানুষের জীবন ধারনের প্রধান। এবং সেই জল সেচের মাধ্যমে দায়বদ্ধ মানুষের জীবিকা নির্ভর করে আজকে মন্ত্রী মহাশয়ের দপ্তরে মানুষের প্রানরক্ষা করে। জল সেচন জল নিকাশ বাঁধ নির্মাণ এ সবই ওনার উপর নির্ভর করে। উনি বল্লেন যে আজকে কেন্দ্রীয় বাজেট কমিয়ে দিয়েছে বলে আজকে তিনি কাজ করতে পারছেন না। তার যে কাজ, সেই কাজ তিনি করতে পারছেন না। কিন্তু আমি কি বলতে পারি না, মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের প্রতি এই রাজ্য সরকার অর্থাৎ বামফ্রন্ট সরকার অন্যান্য দপ্তরগুলোর তুলনায় অন্য মনোভাব পোষণ করছেন কিনা। আমি দেখাতে পারি, যেখানে ১৯৮৩-৮৪ সালে শিক্ষা খাতে ৪১৭ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল, ১৯৮৫-৮৬ সালে সেখানে ৫০৯ কোটি টাকা ব্যয় করছেন, যুব কল্যান দপ্তরের জন্য যেখানে ১৯৮৩-৮৪ সালে ৪ কোটি ৮৯ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল সেখানে ১৯৮৫-৮৬ সালে ৬ কোটি ৮১ লক্ষ টাকা বরাদ্দ করা হযেছে। সেই অনুপাতে সেচ দপ্তরের জন্য যে বরাদ্দ হয়েছে, তাতে বামফ্রন্ট সরকার অন্য মনোভাব দেখিয়ে সেখানে এই দপ্তরকে বঞ্চিত করার চেষ্টা করা হচ্ছে। সেখানে আমরা দেখবো কি, যে ১৯৮৩-৮৪ সালে ১২৪ কোটি ৯৭ লক্ষ ৮৭ হাজার টাকা বরাদ্দ হয়েছিল, আজকে সেখানে দেখা যাচ্ছে বরাদ্দ হয়েছে ১৩৪ কোটি, অর্থাৎ দু বছরের মধ্যে যে অনুপাতে বাজেটের মধ্যে বৃদ্ধি ঘটেছে, সেই তুলনায় এই দপ্তরের মন্ত্রী মহাশয়ের যে বাজেট বরাদ্দ বৃদ্ধি ঘটেছে, তা অত্যন্ত নগন্য। আমরা দেখছি / মিডিয়াম ইরিগেশন স্কীম ৬১ টা দিয়েছেন ১৯৮৫-৮৬ সালের জন্য তার মধ্যে ১৫ টার টাকা ধার্য্য করা হয়েছে। জল নিষ্কাশনের ব্যাপারে ৩৪৩ টি পরিকল্পনা দিয়েছেন, সেখানে টাকা ধার্য্য হয়েছে ৮২ টার জন্য। তাঁর ব্যর্থতা তো তাঁর নিজের কাছে। যে ব্যর্থতার জন্য আপনি কেন্দ্রের দোষ দিচ্ছিলেন - মাল্টিপারপাস রিভার প্রজেক্ট এর জন্য ২৭ কোটি ৫০ লক্ষ টাকা ১৯৮৪-৮৫ সালে ধার্য্য করা হয়েছিল সেখানে আপনি ব্যয় করতে পেরেছেন ২৫ কোটি ৫০ লক্ষ টাকা, সেখানে দু কোটি টাকা খরচ করতে পারেন নি। এটা কি কেন্দ্রের দোষ ? মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানুষ যাতে পরিত্রান পায়, তার জন্য যে ব্যবস্থা গ্রহণ করা উচিত, ফরাক্কার ভাঙ্গন থেকে আরাম্ভ করে, গঙ্গার ভাঙ্গন, ভাগীরথীর ভাঙ্গন, চুর্ণী নদীর ভাঙ্গন, তা তিনি করতে পারেন নি। গঙ্গার ভাঙ্গন রোধ করতে সরকারের যে ব্যবস্থা গ্রহণ করা উচিত ছিল, তা তাঁরা করতে পারেন নি। আজকে আমরা দেখতে পাই মন্ত্রী মহাশয় মুর্শিদাবাদে ফরাক্কার ভাঙ্গন রোধ করবার জন্য in the left bank of river Bhagirathi in the district of Murshidabad, তার জন্য ১০ লক্ষ টাকা ধার্য্য করেছেন, সেখানে ফরাক্কার ভাঙ্গন, যেটা মালদহের কালিয়াচক, মানিকচকে ভাঙ্গন রোধ করবার জন্য ৫ লক্ষ টাকা ধরেছেন, আর একটা

ক্ষেত্রে দেখতে পাই নদীয়া জেলার চাকদহে যে ঘটনা শান্তিপুরে এবং তার সঙ্গে যুক্ত যে ২৫ কিলোমিটার জায়গায় ৩০ টি গ্রাম ক্ষতিগ্রস্থ হয়েছে, ৪০ টি গ্রাম আক্রান্ত হতে বসেছে, সেখানে জাতীয় সড়ক থেকে আরম্ভ করে সব কিছু নষ্ট হতে বসেছে মানুষ সেখানে যে অবস্থার মধ্যে পড়েছে আজকে বাস্তব দৃষ্টিভঙ্গিতে বিভিন্ন পরিকল্পনা সংকোচ করে, এই পরিকল্পনাগুলো কে -গঙ্গার ভাঙ্গন রোধ, ভাগীরথীর ভাঙ্গন রোধ, ফরাক্কার অবস্থার প্রতিরোধ করা উচিত ছিল।

[4.05 p.m. - 4.15 p.m.]

সেখানে আপনি যে টাকা এ্যালটমেন্ট করেছেন, সেই টাকা দিয়ে কি কাজগুলির সমাধান করতে পারবেন? আপনি যে পরিকল্পনা নিয়েছেন সেই পরিকল্পনার মধ্যে দেখা যাচ্ছে যে ইমাজেন্সি ইরিগেশান প্রোজেক্ট নিয়েছেন। ১৯৮৩ ৮৪ সাল থেকে আরম্ভ করে কংসাবতী, দামোদর, ময়ূরাক্ষী প্রোজেক্ট ইত্যাদি এগুলিকে বাস্তবে রূপ দেবার জন্য কতটা কাজ হয়েছে? আপনি ১৯৮৩-৮৪ সালে যে মাইনর ইরিগেশান প্রোজেক্টগুলি নিয়েছিলেন, এই রকম প্রায় ৯ টি প্রোজেক্ট নিয়েছিলেন এবং বলেছিলেন যে সেগুলির কাজ ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় করা হবে। এই পরিকল্পনার মধ্যে দ্বারকেশ্বর পরি কল্পনাও ছিল। ১৯৮৫-৮৬ সালে তার জন্য কত টাকা এ্যালটমেন্ট করা হয়েছে? ১৯৮৩-৮৪ সালের কাজকে আপনি সম্পূর্ণ করতে পেরেছেন কি না ? ১৯৮৪-৮৫ সালের যে কাজগুলি নিয়েছেন তাও অসম্পূর্ণ রয়ে গেছে। আমরা দেখতে পাচ্ছি যে এই ৭ বছরের প্রত্যেকটি আর্থিক বছরে যে কাজগুলির দায়িত্ব আপনি নিয়েছিলেন, সেগুলি কিন্তু অসমাপ্ত অবস্থায় রয়ে গেছে। আমরা বিধানসভায় বিভিন্ন সদস্যরা বিভিন্ন ভাবে যে সব কথা বলি, যে সব ঘটনা দেখতে পাই, বিভিন্ন প্রশ্নের উত্তরে যে সব কথা বলা হয় সেগুলির পরবর্তীকালে দেখা যায় যে অসমাপ্ত রয়ে যাচ্ছে। ১৯৮৩ সালে মুর্শিদাবাদের কোদালকাটায় একটা স্লুইস গেট করা থেকে আরম্ভ করে মেদিনীপুরের পানিপিয়া খাল পুর্ননির্মান করা, হরিনঘাটা নদীর কাজ বলুন, গবেষণা কেন্দ্র বলুন, সেচের পরিকল্পনাই বলুন, ইত্যাদি ব্যাপারে যে সব কথা দেওয়া হয়েছে, আমরা দেখছি যে প্রত্যেকটির ক্ষেত্রেই কাজ অসমাপ্ত থেকে গেছে। কাজেই আপনি যেগুলি কার্যকরী করবেন বলছেন, সেগুলিকে কার্য্যকরী করতে পারছেন না, বা করা হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে সব পরিকল্পনাগুলি কার্য্যকরী করা হবে বলছেন — ময়ূরাক্ষী, ডি. ভি. সি., কংসাবতী, তিস্তা, আপার তিস্তা, সুবর্ণরেখা ইত্যাদি সম্পর্কে যে সব কথা বলছেন এস্টিমেটস্ ফলোস প্রোগ্রাম of work তাতে যে কাজগুলি আরম্ভ হয়েছে সেই ভাবে তার কাজ চলবে। কিন্তু তার আনুপাতিক বরাদ্দগুলি আমরা কি দেখেছি? সুবর্ণরেখার জন্য যেখানে ১৫৮ কোটি টাকার উপরে পরিকল্পনা সেখানে দেখা যাচ্ছে গতবছর ২০ লক্ষ টাকা এ্যালটমেন্ট করেছেন। এবারে সেখানে কত টাকা এ্যালটমেন্ট করেছেন ? আমরা দেখছি যে সব কাজই একটা ঢিলেঢালা ভাবে চলছে। এই কাজগুলিতে প্রকৃত ভাবে একটা বাধার সৃষ্টি হচ্ছে। আপনার বক্তৃতায় বলেছেন যে মেজী পোরশান জায়গা সেচের আওতায় আনবেন। ১৮ হাজার ৭৫০ হেক্টর জমিকে এই সেচের আওতায় আনবেন। কিন্তু যে অবস্থার মধ্যে দিয়ে আপনার কাজগুলি চলছে, সেই ভাবে যদি চলে তাহলে কি এটা সম্ভব হবে? কাজেই সেখানে যে বাধার সৃষ্টি হচ্ছে, সেই বাধাদূর করার জন্য আপনার কোন পরিকল্পনা নেই।

সেগুলো দূর করার জন্য দেখা যাবে শুধু কেন্দ্রের উপর দোষারোপ করে কেন্দ্র আমাদের বঞ্চিত করছে পরিকল্পনাগুলি ছাঁটাই করে দিচ্ছে , এই কথা বললে চলবে না আপনাদের উপর ন্যস্ত যেসব পরিকল্পনাগুলি আমাদের কাছে তুলে ধরছেন, দিনের পর দিন প্রত্যেকটি আর্থিক বছরে আমরা দেখতে পাচ্ছি সেগুলি অসমাপ্ত অবস্থায় থেকে যাচ্ছে। সেগুলিকে বাস্তবে রূপ দান করার জন্য চিন্তা করতে হবে। সর্ট টার্ম বেসিস এবং লং টার্ম বেসিস কাজগুলিকে ভাগ করে নিতে হবে। দেশের মানুষের প্রয়োজনে মেনলি আপনাকে গঙ্গার ভাঙন রোধ করতে হবে। মানুষই যদি চলে যায় তাহলে কাদের নিয়ে আপনার সেচের কাজ হবে? কারা সেচের জল দ্বারা উপকৃত হবে? আমরা দেখতে পাচ্ছি ফরাক্কাই বলুন, আর কলকাতা বন্দরই বলুন, পলি পড়ে বন্ধ হয়ে যাচ্ছে। আর আপনার বাজেটও এই পলির মধ্যে আবদ্ধ হয়ে যাচ্ছে। আপনার বাজেটে এত পলি পড়েছে যে, এর থেকে উদ্ধার করে এগিয়ে নিয়ে যাবার মত কোন ব্যবস্থাই দেখতে পাওয়া যাচ্ছে না। এই পলি দূর করার জন্য যে সব পরিকল্পনা গ্রহণ করা উচিত সেগুলিকে বাস্তবে রূপায়িত করতে হবে। ড্রেজার দিয়ে পলি সরিয়ে নদীর নব্যতা বজায় রাখতে হবে। কলকাতা বন্দর দিয়ে ৪০ হাজার কিউসেক জল পাশ করানোর কথা কিন্তু জানুয়ারী থেকে দেখা যাচ্ছে ১৮

হাজার কিউসেক জল পাশ করছে। বাংলাদেশের সঙ্গে ভারতের চুক্তি হয়েছে যাতে কলকাতা বন্দর ধ্বংস হয়ে না যায়। কিন্তু আমরা দেখছি জল কম আসার ফলে পলি পড়ছে। এই পলি তোলার জন্য মিডিয়াম স্কীম তৈরী করলে সহজসাধ্য হবে। বড় স্কীম করে পলি উদ্ধার করাটা ব্যয়বহুল এবং কষ্টকর ব্যাপার হবে। এই ব্যয়বহুল হওয়াটা সঙ্গ ত নয়। এই পলি উদ্ধারের কাজটা ঠিক সময়ে না করলে হবে না। একটু বৃষ্টি হলেই ঠিকমত কাজটি রূপায়িত হচ্ছে না। বৃষ্টি শুরু হলে কাজ আটকে যাবে। মন্ত্রী মহাশয় ১৮ টি স্কীম দিয়েছেন। ষষ্ঠ যোজনাকালে এই রাজ্যের চলতি স্কীমগুলি রূপায়িত হবে, বলেছেন। তিনি বলেছেন চলতি পদ্ধতিতে কিছু ডিফিকালটিজ আসবে, টাকার অসুবিধা হবে। বাজেট এসটিমেটে সেটা ধার্য্য করে রিভাইজড এসটিমেটে আলাদা করে কনস্ট্রাকসান শুরু করে দিলে আপানার পক্ষে মঙ্গলজনক হবে। কেন না, আপনি প্রথম থেকেই তো কাজ শুরু করে নিয়ে যাচ্ছেন। মাঝ পথে হলে তো অসুবিধা সৃষ্টি করবে এবং এ ভাবে টাকা পেলে তো কার্যকরী করা যায় না। প্রচন্ড বৃষ্টি নেমে গেলে, বন্যা হলে কাজের অগ্রগতি কিছুটা ব্যহত হয়। এই অসুবিধাগুলি দূর করার জন্য সেচ দপ্তর নিশ্চয় প্রোটেকসান নিয়ে কাজ করছেন। কিন্তু এলোমেলো ভাবে দপ্তরের কাজ চলার ফলে খুব অসুবিধার মধ্যে পড়ে যেতে হচ্ছে। এর ফলে বহু স্কীম আপনার অর্দ্ধ সমাপ্ত অবস্থায় থেকে যাচ্ছে। অবস্থা ফেরাবার জন্য সেচ ব্যবস্থা চালু করা হয়েছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি আপনার পরিকল্পনায় সেইভাবে অগ্রসর হতে বাধা আসছে।

[4.15 p.m. - 4.25 p.m.]

তারপর ১৫৮ কোটি ৫৫ লক্ষ টাকার যে সুবর্ণরেখা প্রজেক্ট সেই প্রজেক্টটের মাধ্যমে কাঁথী ব্লক থেকে আরাম্ভ করে পাশাপাশি আরো বিভিন্ন জায়গা উপকৃত হবে এবং পশ্চিবঙ্গের উৎপন্ন ফসলের পরিমান ৫ লক্ষ টন বৃদ্ধি পাবে। সেখানে রেল কর্তৃপক্ষের তরফে যে বাধা ছিল সেই বাধার জন্য ১৯৮৪ সালে প্ল্যানিং কমিশনের কাছে পাঠানো হয়েছিল, সেই বাধা অতিক্রান্ত হয়ে ২০ লক্ষ টাকা প্রাথমিক পর্যায়ে প্ল্যানিং কমিশনের ওয়াকিং গ্রুপ আপনাদের কাজ করবার জন্য দিয়েছিলেন। আজকে সেই পরিকল্পনা কি অবস্থায় আছে সেটা আশা করি আপনি আমাদের কাছে পরিস্কার করে বলবেন। মেদিনীপুরে যদি সেচ প্রকল্প হয় তাহলে সেখানকার ব্যাপক এলাকা কৃষির আওতায় আসবে। এরপর আমি দামোদরের কথায় আসছি। দামোদরের নাব্যতা নষ্ট হচ্ছে। রূপনারায়ণ থেকে আরম্ভ করে বিভিন্ন নদনদীর নাব্যতা নষ্ট হচ্ছে। রূপনারায়ণের গভীরতা কমে যাচ্ছে। এখান থেকে অবিলম্বে বালি তোলার ব্যবস্থা করা দরকার। বালি তুলে রূপনারয়ণের নাব্যতা যদি ঠিক রাখা না যায় তাহলে হাওড়া, হুগলী, মেদিনীপুরের বহু এলাকা বন্যায় ক্ষতিগ্রস্থ হবে। কাজেই অবিলম্বে এই রূপনারায়ণের নাব্যতার দিকে দৃষ্টি দেওয়া দরকার। স্যার, দামোদর প্রকল্প হবার পর আমরা দেখে আসছি তার নিম্ন অববাহিকায় চিরকালই বন্যা হচ্ছে। অতিরিক্ত বৃষ্টি হলেই এই সব জায়গা বন্যায় ভেসে যায়। গতকাল এখানে একজন মাননীয় সদস্য ময়নার কথা বললেন। এই রকম অবস্থা থেকে পরিত্রাণ পেতে গেলে অবিলম্বে জল নিষ্কাশনের ব্যবস্থার দিকে নজর দেওয়া দরকার এবং তারজন্য নদীগুলির নাব্যতার দিকে দৃষ্টি দেওয়া দরকার। জল নিষ্কাশনের জন্য নদীগুলির নাব্যতা ঠিক রাখতেই হবে, তা না হলে সব সেচ পরিকল্পনাই ব্যর্থ হয়ে যাবে। স্যার, এই প্রসঙ্গে আমি জানাই, ৫ বছর আগে যে সমস্ত বাঁধ ভেঙ্গে গিয়েছিল তার সবগুলিই এখনও পর্য্যাপ্ত সুষ্ঠভাবে সংস্কার হয়নি, ফলে নানান অসুবিধা হচ্ছে। স্যার, ১৯৭৮ সালের বন্যা এবং ১৯৮৪ সালের অতিরিক্ত বৃষ্টির ফলে পশ্চিবাংলার সেচ দপ্তরেরই শুধু ক্ষতি হয়নি, পশ্চিমবাংলা সব দিক থেকেই ক্ষতিগ্রস্থ হয়েছে। এর ফলে স্বাভাবিকভাবেই মানুষের আর্থিক সংকটও বৃদ্ধি পায়। ময়না এক ও দু নং ব্লকে ৮১ টি মৌজা আছে, এই ৮১ টি মৌজার সঙ্গে বিভিন্নভাবে যুক্ত করে যে সব পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তা অবিলম্বে বাস্তবায়িত করতে হবে। পিংলারও একই অবস্থা, সেখানেও জল নিষ্কাশনের ব্যবস্থা করতে হবে। এই ব্যবস্থাগুলি ঠিক মত না করার ফলে দক্ষিণবঙ্গের জেলা গুলি ক্ষতিগ্রস্থ হয়েছে, হাওড়া, হুগলী, বর্ধমান, মেদিনীপুর ক্ষতিগ্রস্থ হয়েছে এবং উত্তরবঙ্গের জেলা গুলির'ও একই অবস্থা হয়েছে। তিস্তা পরিকল্পনা ঠিক মত রূপায়িত হচ্ছে না। চূর্ণী নদী পরিকল্পনা ফাইল বন্দি হয়ে রয়েছে। অতএব সেচ দপ্তরের তরফ থেকে এই সমস্ত পরিকল্পনা গুলিকে নিখুঁত করার প্রয়োজন আছে। পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে, কিন্তু শুধু গ্রহণ করলেই হবে না, সে গুলিকে শেষ করতে হবে। সেচ ব্যবস্থাকে গ্রাম - বাংলার বিভিন্ন প্রান্তে যদি আমরা ছড়িয়ে দিতে না পারি তাহলে কৃষি ক্ষেত্রের সার্বিক উন্নতি সম্ভব নয়। গত কয়েক বছর ধরে আমরা লক্ষ্য করছি যে, কিছু মাইনর ইরিগেসন স্কীমের সহায়তায় এবং প্রকৃতির দান ভাল বৃষ্টিপাতের সহায়তায় ফসল উৎপাদন বেড়েছে। কিন্তু এর মধ্যে দিয়েই আমাদের

আশ্বস্ত হলে চলবে না। যে সমস্ত এলাকায় এখন পর্যন্ত কোন রকম সেচ পরিকল্পনা নেই, সে সমস্ত এলাকায় সেচ পরিকল্পনাকে সম্প্রসারিত করতে হবে। ১৯৮৫-৮৬ সালের ব্যয় বরাদ্দের মধ্যে পুরুলিয়া এবং জেলার জন্য বিশেষ কিছুই বরাদ্দ করা হয়নি। যার ফলে দ্বারকেশ্বর পরিকল্পনা এবং আপার কংসাবতী পরিকল্পনার প্রতি গাফিলতি দেখান হচ্ছে, এই দুটি পরিকল্পনার জন্য উপযুক্ত পরিমান টাকা বরাদ্দ করা হচ্ছে না। পুরুলিয়া জেলার পরিকল্পনা গুলির জন্যও অনুরূপ গাফিলতি দেখান হচ্ছে। আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষণে এ সম্বন্ধে আমাদের পরিস্কার করে বলবেন। গত আর্থিক বছরে তিনি ৬০ হাজার হেক্টর জমিতে বন্যা প্রতিরোধ করার জন্য এখান থেকে ৩ কোটি ৩৫ লক্ষ ১২ হাজার টাকার বরাদ্দ পাশ করিয়ে নিয়েছিলেন, কিন্তু খরচ করেছেন ৩ কোটি ৫ লক্ষ ৭৩ হাজার টাকা এবং তার দ্বারা তিনি কতটা কন্ট্রোল করতে পেরেছেন তা আমাদের কাছে উল্লেখ করেননি। কতটুকু তিনি করতে পেরেছেন তা আমাদের নজরে আসেনি। ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনা প্রথম বছরে — ১৯৮৫-৮৬ সালে — এক্সটা ইরিগেসন অফ্ ল্যান্ড ১৮ লক্ষ ৭৭৩ হেক্টর করবেন বলেছেন। অথচ আমরা দেখতে পাচ্ছি ১৯৮৪-৮৫ সালে ১৩ লক্ষ ৬৭০ হেক্টর জমিকে সেচের আওতায় আনবেন বলেছিলেন, কিন্তু সে লক্ষ্য মাত্রা পুরণ করতে পারেননি। সুতরাং দেখা যাচ্ছে ক্ষুদ্র সেচ পরিকল্পনা, মাঝারী সেচ পরিকল্পনা, বড় সেচ পরিকল্পনা, জল-নিকাশী পরিকল্পনা এবং বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনা, সব কিছুই সাফল্যলাভ করছে না, ব্যর্থ হয়ে যাচ্ছে। অন্ততঃ আমি যেটা সেচ দপ্তরের কাছে আশা করেছিলাম সেটা পাইনি বলেই মন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতির পরিপ্রেক্ষিতে কাট মোশান গুলি দিয়েছি এবং সে গুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4.25 p.m. - 4.35 p.m.]

**শ্রী মনীন্দ্র নাথ বর্মন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সেচমন্ত্রী আজকে এই সভায় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে দু'চারটি কথা বলতে চাই। আমি বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্র মহাশয়ের বক্তৃতা শুনছিলাম। আমি তাকে একটি কথা জিজ্ঞাসা করতে চাই, ১৯৪৭ সালের পর আজ ১৯৮৫ সাল, এই ৩০ বছর আপনার শাসন ক্ষমতায় ছিলেন - মাঝখানে ১৩ মাস আর ৯ মাস বাদ দিয়ে - পশ্চিমবাংলার মানুষের জন্য কতখানি সেচের ব্যবস্থা করতে পেরেছেন ? কই একবার সেকথা তো বললেন না ? স্যার, আমরা জানি, সতী নারী পতির নিন্দা সহ্য করে না। ঐ কেন্দ্রের কথা বললেই ওদের গায়ে বড় লাগে, পতি নিন্দা সহ্য হয়না। বলতে গেলেই খালি চিৎকার চেঁচামেচি করবে। তবুও আমি বলছি, ১৯৫০-৫১ সালে পশ্চিবাংলার যেখানে সেচের ব্যবস্থা ছিল ১৫ শতাংশ জমিতে সেখানে ১৯৭৬-৭৭ সালে - আমরা ক্ষমতায় আসার আগে - এই ২৭ বছরে কংগ্রেস সরকার মাত্র ৫ শতাংশ জমিতে সেচের ব্যবস্থা করেছিলেন। একথা তিনি একবারও বললেন না ? মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বিবৃতিতে ঠিকই বলেছেন যে তাঁর বাজেট বরাদ্দ কিছু কাট-ছাঁট করতে হয়েছে কেন্দ্রের বঞ্চনার জন্য। কেন্দ্রের বঞ্চনার কথা ভুলে গেলে চলবে না, কারণ, এটা আমরা জানি, আজকে আমাদের দেশে যে বিরাট সমস্যা এবং পশ্চিমবাংলায় যে এত নদী আছে বিশেষ করে উত্তর বাংলায় যেখানে এত ছোট-বড় নদী আছে—গ্রীষ্মকালে কিছুই বোঝা যায় না কিন্তু বর্ষাকালে উত্তরবাংলার নদীগুলি ভয়াবহ রূপ ধারণ করে। গ্রামকে গ্রাম ভেঙে দিয়ে যায়, ভূমি ক্ষয় হয়, লক্ষ লক্ষ মানুষের দুঃখ-কষ্টের কারণ হয়ে দাঁড়ায়। শুধু সেচ ব্যবস্থা নয়, ভাঙন রোধ, ভূমি ক্ষয় এটা একটা জাতীয় সমস্যা। এই সমস্যার সমাধান করার কি শুধু রাজ্যের পক্ষেই সম্ভব? আজকে স্বাধীনতার ৪০ বছর পরেও শুধু পশ্চিমবাংলা নয়, ভারতবর্ষের অনেক রাজ্যেই আজ পর্যন্ত খরা এবং বন্যা দেশের মানুষের দুর্গতির কারণ হয়ে দাঁড়ায়। সমাজতান্ত্রিক দেশে এটা হয়না। চীনে খরা এবং বন্যা দেশের মানুষের দুর্গতির কারণ হয় না। রাশিয়াতে হয়না। তবে আমাদের ভারতবর্ষে হয় কেন? স্বাধীনতার ৪০ বছর পার হয়ে গেল আজও পর্যন্ত প্ল্যান নেই, মাষ্টার প্ল্যান নেই যে কিভাবে খরা এবং বন্যার হাত থেকে আমাদের দেশের মানুষকে রক্ষা করতে পারবো। অথচ একথা বলতে গেলেই ওদের গায়ে লাগে। আমি উত্তরবাংলার লোক। আমার মনে হয়, ওদের রাজত্বকালে উত্তরবাংলার কতকগুলো জেলা যে পশ্চিমবাংলার মধ্যে আছে এটা ওদের চোখে পড়তো বলে আমার মনে হয় না। উত্তরবাংলা ছিল ভূগোলের বাইরে। উত্তরবাংলাকে কোনদিনও ওরা সুনজরে দেখেনি। উত্তরবাংলায় যে মানুষ বাস করে ওরা সেটা মনে করতো না। স্বাধীনতার এতদিন পরেও উত্তরবাংলায় ক'টা সেচ প্রকল্প হয়েছে? তিস্তা পরিকল্পনা ওদের সময়ে নেওয়া হয়েছিল ঠিকই কিন্তু দুটি জেলাকে বাদ দিয়ে। আমাদের সরকার আসবার পর সেই দুটি জেলা অন্তর্ভুক্ত হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষনে নিশ্চয়ই বলবেন

তিস্তার লেফ্‌ট ব্যাঙ্কের কাজ কবে শেষ হবে। জানি না, কেন্দ্রের বঞ্চনা যেখানে দেড়শো কোটির জায়গায় ৫ কোটি টাকা দিচ্ছে সেখানে তিস্তা প্রকল্প কোনদিনে শেষ হবে। উত্তরবাংলার মানুষ ভাগ্যহীন, জানিনা কবে সেচের জল পাবো। উত্তরবাংলায় অনেক নদ-নদী আছে। শুধু জলসেচ নয়। উত্তরবাংলার নদীগুলিতে সেচ প্রকল্প করে শুধু জল সেচের ব্যবস্থা করা যেত না, জল বিদ্যুৎ উৎপন্ন হতে পারতো। সেখানে কোন তাপ বিদ্যুতের কারখানা হয়নি, জল বিদ্যুতের কারখানা হয়নি। আপনারা কি করলেন উত্তরবাংলার জন্য? একথা তো একবারও বললেন না? ওরা এই ২৭ বছরে মাত্র ৫ শতাংশ জমিতে সেচের ব্যবস্থা করেছেন। তার বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতায়, কেন্দ্রীয় সরকার নায্য পাওনা থেকে বঞ্চিত করা স্বত্ত্বেও ৮ বছরে আরোও ২০ শতাংশ জমিতে জল সেচের ব্যবস্থা করতে পেরেছে। অথচ কংগ্রেসী আমলে সেটা কিন্তু হয়নি। তাছাড়া সেচব্যবস্থা তো বটেই, উত্তরবঙ্গের নদীগুলিও অবহেলিত। উত্তরবঙ্গকে দ্বিতীয় চেরাপুঞ্জী বলা হোত। আগে সেখানে তিন-চার মাস ধরে একনাগাড়ে বৃষ্টি হোত। তখন কিন্তু এই রকম বিধ্বংসী বন্যা হোত না, বর্তমানে যে রকম বন্যা হয়ে চলেছে। খরার সময় যখন ঐ নদীগুলি পার হতে হয় তখন মনে হয় না যে এগুলো নদী। প্রতি বছর হিমালয় পর্বত থেকে থেকে টন টন মাটির ধস নামছে এবং তাতে যে পরিমান পলি নীচে নেমে আসছে, তাতে উত্তরবঙ্গের নদীগুলি ক্রমশঃ বুজে যাচ্ছে। আমি বিরোধীপক্ষের সদস্যদের বলবো যে, এটা নিয়েও আলোচনা করা দরকার ছিল। আমি নিজে ঐ এলাকার মানুষ, আমার ধারণা, যদি অবিলম্বে উত্তরবঙ্গের নদীগুলির নাব্যতা বাড়ান না যায় তাহলে, আমি আতঙ্কিত, কোন একদিন দেখা যাবে যে গোটা উত্তরবঙ্গ জলের তলায় চলে যাচ্ছে। এই বর্ষার আগের বর্ষার একরাতের বৃষ্টিতে গোটা কুচবিহার জলপাইগুড়ি জলের তলায় চলে গেল। তুফানগঞ্জের মানুষদের মধ্যে ১ লক্ষ মানুষকে এক রাতের বৃষ্টিতে স্থানান্তরিত করতে হোল। আগে এমনটা দেখিনি, এখন হচ্ছে কাজেই উত্তরবঙ্গের জন্য একদিকে যেমন সেচের ব্যবস্থা করা দরকার, অন্যদিকে তেমনি একটা মাষ্টার প্ল্যান করে উত্তরবঙ্গের নদীগুলির নাব্যতা বাড়ান দরকার। তা না হলে গোটা উত্তরবঙ্গ জলের তলায় চলে যাবে। কাজেই আমি আশা করি, এ বিষয়ে যা করণীয় সেটা মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই করবেন। তাছাড়া উত্তরবঙ্গে যে নদীগুলি আছে, যেমন— তিস্তা, তোর্ষা, রায়ডাক, মহানন্দা ইত্যাদি— এগুলোয় উপর কোন পরিকল্পনা গ্রহণ করা যায় কিনা, তিস্তা ছেড়ে দিয়ে, সে দিকটা ভেবে দেখতে মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি। এরজন্য কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করতে যেতে হয় তো যাবো। এ ব্যাপারে বিরোধীপক্ষের সদস্যদের অনুরোধ করলে তাঁরাও নিশ্চয়ই যাবেন। মাননীয় কৃষিমন্ত্রী ঠিকই বলেছেন যে, আমরা উত্তরবঙ্গের মানুষ, কাজেই আমরা জানি যে সেখানে নানা সম্পদ রয়েছে— চা, পাট, তামাক এবং আরো নানা সম্পদ রয়েছে, এবং এর থেকে কোটি কোটি বিদেশী মুদ্রা ভারতবর্ষ অর্জন করছে। কাজেই এ সম্বন্ধে আমি বেশি কিছু বলতে চাইনা। ওঁরা একদিকে উত্তরবঙ্গ তথা পশ্চিমবঙ্গকে বঞ্চিত করছেন, অন্যদিকে উত্তরবঙ্গে উত্তরখণ্ডী আন্দোলন চালাচ্ছেন নিজেদের লোক দিয়ে। এখানেও বিভিন্ন সময়ে ঐ কথা তাঁরা তুলে ধরতে চেষ্টা করেছেন। উত্তরবঙ্গের মানুষের জন্য কিছু হয়নি এটা ঠিক, কিন্তু কাদের জন্য হয়নি? আমাদের তো সম্পদ কম নেই? আমরা সংবিধান নিয়ম অনুযায়ী যে কাঠামোর মধ্যে আছি, তাতে আমাদের পক্ষে যতটুকু করা সম্ভব সেটা করবার চেষ্টা করে চলেছেন এই সরকার। আজকে মানুষ আমাদের ভোট দিয়ে সরকারে পাঠিয়েছেন এবং আমরাও জনগণের জন্য কল্যাণমূলক কাজ করতে চাই। কিন্তু এ পথে নানা বাঁধা। মাননীয় সদস্যারা জানেন যে, সর্বদলীয় প্রস্তাব যখন এসেছিল, তখন বিরোধী পক্ষ নানা ঝামেলা সৃষ্টি করে বিধানসভা থেকে বেরিয়ে গিয়েছিলেন।

[4.35 p.m. - 4.45 p.m.]

কিন্তু মনে হয় না যে ওনারা পশ্চিমবাংলার মানুষ। কেন্দ্র যে পশ্চিমবাংলাকে বঞ্চিত করছে সেটা ওনারা স্বীকার করতে চান না, (আমাদের প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী আমি এখানে তার নাম করতে চাই না) কারণ নাম করা যাবে না বাঙ্গালী হয়ে বাংলায় মানুষকে ৩২৫ কোটি টাকা দিলেন না। কই, এই কথা তো আপনারা একবারও বললেন না? লজ্জা করে না আপনাদের? আপনারা যে সব কথা বললেন তার জন্য আপনাদের লজ্জা হওয়া উচিত। মাথা পিছু হিসাব করে দেখুন না কত টাকা হয়। কথাটা আপনাদের খুব গায়ে লেগে গেছে? বাংলার মানুষ হয়ে আপনাদের এটা গায়ে লাগে না? বিরোধী দলের সদস্যরা বাংলার মানুষ হয়ে তাঁকে ধিক্কার না জানিয়ে সাধুবাদ জানিয়েছেন। আপনাদের লজ্জা হওয়া উচিত। আজকে যদি আমরা কেন্দ্রের কাছে বঞ্চনা না পেতাম, কেন্দ্র যদি আমাদের সঠিক পাওনা মিটিয়ে দিতেন তাহলে সেচ কেন আরো অন্যান্য বিভাগে বেশী বেশী টাকা কাজে লাগাতে

পারতাম। স্বাভাবিক কারণে আমাদের বাজেটে যোজনা খাতে ব্যয়-বরাদ্দ কাটতে হচ্ছে। সেই জন্য বাজেটে কম টাকা ধরা হচ্ছে। এ ছাড়া আর কি করা যাবে? সেই জন্য আমি মাননীয় সদস্যদের বলবো আমাদের যা ন্যায্য পাওনা সেটা আদায় করা দরকার। তা ছাড়া আমাদের আরো সমস্যা আছে। পুরুলিয়া, বাঁকুড়া এই সব খরা প্রবণ এলাকা। এখানে সেচ ব্যবস্থা অবশ্যই করা দরকার। কারণ এই সব এলাকায় শিল্প নেই, কোন কারখানা নেই। কৃষিই হচ্ছে এখানকার মূল জীবিকা। কৃষি ছাড়া আর কোন কর্মসংস্থান নেই। এই সব অনুন্নত জেলাগুলির জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর্কষণ করছি, তিনি যেন এই সব এলাকার জন্য দৃষ্টি দেন, এখানকার মানুষেরা যাতে সেচের জল পায়, তাদের যে নূন্যতম চাহিদা আছে সেটা মেটাবার তিনি যেন ব্যবস্থা করেন। এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এ ছাড়া মাননীয় মন্ত্রী মহাশয় জানেন আমার নিজের এলাকা একটা মুসলিম অধ্যুষিত এলাকা। এখানে বালাভূত বলে একটা গ্রামপঞ্চায়েত আছে। এখানে ৪টি নদী রায়ডাক, কালজানি, ঘরঘরিয়া এবং তোরসা এসে মিসেছে। এই নদীগুলিতে বন্যা হওয়ার জন্য এই গ্রামের পশ্চিমদিক একেবারে নিশ্চিহ্ন হয়ে গেছে। এই সরকার ২৩ লক্ষ টাকা ইরিগেসানের জন্য খরচ করেছে। কিন্তু সেই টাকা জলে গেছে, কোন কাজ হয়নি। এখানে জে. আর. সি একটা স্কীম নেবার কথা আছে। শুনেছি সেই স্কীমটা অনুমোদন পেয়ে গেছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো তিনি যেন এই ব্যাপারটা একটু দেখেন। এই স্কীমটা যাতে তাড়াতাড়ি চালু করা যায় তার ব্যবস্থা করেন, এখানকার গ্রামগুলি একেবারে নিশ্চিহ্ন হয়ে যেতে বসেছে, এই গ্রামগুলিকে যাতে রক্ষা করা যায় তার জন্য তিনি যেন ব্যবস্থা করেন। আমি শুনেছি এই জে. আর. সির স্কীমটি অনুমোদন পেয়ে গেছে এবং এটা ১ কোটি ৬ লক্ষ টাকার মতো পরিকল্পনা। এই ব্যাপারে দেরী হয়ে গেলে যে গ্রামগুলো আজও বেঁচে আছে সেইগুলোও নিশ্চিহ্ন হয়ে যাবে। মাননীয় মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি। এই কথা বলে মাননীয় সেচ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যায়-বরাদ্দের দাবি এখানে পেস করেছেন তাকে আর একবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তারাপদ সাধুখাঁ :-** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ আমাদের এই হাউসে মাননীয় সেচ মন্ত্রী যে বাজেট প্রস্তাব পেস করেছেন সেই বাজেট প্রস্তাবের বিরোধীতা করে আমি আমার বক্তব্য রাখছি। বিরোধীতা করছি তার কারণ হ'ল সেচ বিভাগ থেকে যা করা প্রয়োজন ছিল, সেচের জন্য যে দায়িত্ব পালন করা উচিত ছিল তার যদি হিসাব করা যায় তাহলে দেখা যাবে তার শতকরা ১০ ভাগও পালন করতে পারে নি। আজকে সেচের উদ্দেশ্য কি? যে সমস্ত এলাকায় কৃষির জন্য জল লাগবে সেই এলাকায় ঠিক মত জল পৌছে দেওয়া, জল আটকে রেখে মানুষকে সাঁতারে হাবুডুবু খাওয়ানোর জন্য জল ছাড়া হয় না। জল হচ্ছে প্রকৃতপক্ষে সেচের মাধ্যমে কৃষির উন্নতির জন্য। এবারে আমি কৃষির উন্নতির জন্য সেচের মাধ্যমে যে যে প্রক্রিয়া মাননীয় সেচমন্ত্রীর তাঁর মন্ত্রীত্বকালে অবলম্বন করা উচিত ছিল সেই ব্যাপারে আসছি। সেচমন্ত্রী তাঁর মন্ত্রীত্বকালে এই ব্যাপারে কতখানি করতে পেয়েছেন ? ১নং হচ্ছে ডি. ভি. সি. থেকে যে জল ছাড়া হয়, সেই জল কি ভাবে বন্টন করা হবে, কি ভাবে কোথায় কতটুকু জল দেওয়া হবে তার একটা ডায়াগ্রাম তিনি করতে পারেন নি। ডায়াগ্রাম হয়ত বা করেছেন, কিন্তু তা কাগজে কলমেই। ডায়াগ্রামের জন্য বলা হয়, তা ছেপে গ্রামে গ্রামে জানিয়ে দেওয়া হল যে, এই বছরে এখানে এত জল দেওয়া হবে, ওখানে এত জল দেওয়া হবে। কিন্তু বাস্তবে দেখা গেল কি ? যেখানে সেই ঘোষণা গেল, সেখানে চাষী জমিতে চাষ আরম্ভ করল। তারা তো আগে থেকে বুঝতে পারে নি যে সরকারের— এই হঠকারী সরকারের — জল দেবার কোন ক্ষমতা নেই। সরকারের যদি কোন ক্ষমতাই না থাকবে চাষীকে জল দেবার, তাহলে আগে থেকে তাঁরা ঘোষণা করে গ্রামে গ্রামে চাষীদের কাছে জানান কেন ? তাঁরা তো আগেই বলে দিতে পারতেন যে, আমাদের সেচের জল দেবার ক্ষমতা নেই, টাকা-পয়সা নেই, লোক লস্কর নেই, তোমরা যেখান থেকে পার চাষাবাদ কর। তাহলে তো দুঃখের কিছু থাকত না। আমি সাম্প্রতিক কালের ইতিহাসের একটি ঘটনার কথা এখানে এবারে বলছি। আপনারা নিশ্চয়ই জানেন, আমি সিঙ্গুর থানা থেকে নির্বাচিত একজন প্রতিনিধি। আমি সিঙ্গুর থানার একটি ছোট ঘটনার কথা এখানে বলছি, উদাহরণ হিসাবে সেখানে এই বছরে ঘোষণা করা হয়েছিল যে, সিঙ্গুর থানাতে ২।। হাজার একর জমিতে বোরো চাষের জন্য জল দেওয়া হবে। আমার পাশের থানা, হরিপালে ৪ হাজার একর জমিতে বোরো চাষের জন্য জল দেওয়া হবে। এই ভাবে একটা প্রোগ্রামের কথা সেখানে জানিয়ে দেওয়া হল। কিন্তু বাস্তবে সেখানে কি দেখা গেল? দেখা গেল জল আসলে দেওয়া হল না। এখানে বর্ধমানের যামিনী সাহা বসে আছেন— তিনি চাবিটি পকেটে পুরে রেখে ছিলেন এবং বললেন, চাবি খোলা হবে না। বাস্তব

ঘটনা কি কখনও অস্বীকার করা যাবে? আমি এই ব্যাপারে মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে ১০ বার দরবার করেছি। কিন্তু কোন লাভ হয়নি। নদীর বাঁধ থেকে জল জমিতে আসে। আমাদের বক্তব্য যা ছিল তা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সকল সদস্যদের কাছে জানিয়ে দিতে চাই। জল দেওয়ার যে ব্যবস্থা রাখা হয়েছিল, তা প্রথমে প্রথম বাঁধে, অর্থাৎ যেখানে জল প্রত্যেকের তলায় থাকে, তারপরে দ্বিতীয় বাঁধে, ক্রমশঃ ৩নং ৪নং ৫নং করে ১৩ নং এই হিসাবে ছিল। এই ভাবে দেখা গেল উপরের জলটা অপচয় হচ্ছে। জল বন্টনের নিয়ম হচ্ছে প্রথমে ১৩ বাঁধ, তারপর ১২নং, ১১নং এবং এই ভাবে ক্রমান্বয়ে ১নং বাঁধে জল যাবে। এই ভাবে ব্যবস্থা না গ্রহণের ফলে লক্ষ লক্ষ গ্যালন জল নষ্ট যদি হয়, তাহলে কি আমরা কৃষির উন্নতি করতে পারব ? আমার মনে হয়, সত্যিকারের কৃষির উন্নতি এই সরকার কিছু করতে পারেন নি এবং পারবেনও না। এই ব্যাপারেও সরকার কিছু করতে পারলেন না। এই খানেই দুঃখ মনে জাগে। এই ব্যাপারে জেলা পরিষদের মিটিংয়ে দাঁড়িয়েও আমি বলেছি। কিন্তু সেখান থেকে আমাকে বলা হয়েছে যে, 'জল আনতে তুমি দিল্লীতে মায়ের কাছে যাও'। অত্যন্ত দুঃখের কথা যে, ডি. ভি. সি.র জলাধারে তখন জল থাকা সত্ত্বেও জল পাওয়া যায় নি। সরকার কোন ব্যবস্থা করতে পারেন নি। কেন্দ্রীয় সরকারের কাছে এই ঘটনার কথা জানাবার পর সেখান থেকে রাজ্য সরকারকে বলা হয় যে জলাধারে যদি জল থাকে, তবে পুলিশী ব্যবস্থায় যেন চাষীদের দেওয়ার ব্যবস্থা করা হয়। দিল্লী থেকে অর্জুন সিং এসে সেই ব্যবস্থাই করলেন। প্রথমে ১৩নং পরে ক্রমান্বয়ে ১২নং, ১১নং এর শেষকালে ১নং বাঁধে জল দেওয়ার ব্যবস্থা করা হয়। অর্জুন সিং দিল্লী থেকে এখানে এসে নির্দেশ দেওয়ার পরে সেদিন এই ভাবে জল দেওয়ার ব্যবস্থা করা গেল এবং প্রত্যেকটা গেটের জল দেওয়ার ব্যবস্থা হয়। তাহলে, এবারে আপনারাই বিচার করে দেখুন ব্যর্থতা কোথায় বা সাফল্য কোথায়? খবরের কাগজেও এই ঘটনার কথা ফলাও করে বেরিয়েছিল। জল বন্টনের ব্যাপারেও রাজনিতি চলছে আমরা দেখছি। আমার এলাকার জল দিলে তারাপদ সাধুখাঁ জল পাবে, অতএব জল দেওয়া হবে না, জল দেওয়া ওখানে বন্ধ থাকবে। ভাগীরথীর থেকে জল আনা নিয়ে অনেক অসুবিধা সৃষ্টি হয়েছিল, আমি বলেছিলাম সেখানে কংগ্রেস চাষী যেমন অন্য দলের চাষীরাও আছে, ওখানে এক শ্রেণীর চাষী নেই, সুতরাং এই জিনিষ করবেন না। তারপরে ঘিয়া কুন্তীতে কোটি কোটি টাকা স্যাংসান হয়েছে কিন্তু কাজে কিছু লাগছে না। যখন এটি কাজ হাতে নেওয়া হোল তখন রাতারাতি ১০, ৫০ খানা ঘর খালি করার জন্য জেনারেটের দিয়ে লোক লাগিয়ে এখানকার গ্রামবাসীদের ওঠাবার ব্যবস্থা করা হোল। সিংহুরেই অনেক জমি এইভাবে নেওয়া হয়েছিল এবং আমি তখন আবেদন করেছিলাম আগে এদের পুর্নবাসনের ব্যবস্থা করুন তারপরে এই জমিগুলি নেবেন। কিন্তু তারা আমার কথায় কর্ণপাত করেন নি। আজকে বিরোধীদের সদস্য বলাই বন্দ্যোপাধ্যায় মহাশয়ের সঙ্গে কথা বলছিলাম তিনি বলছিলেন ঘিয়াকুন্তীতে কিছু হচ্ছে না, এতগুলি প্রজেক্ট নষ্ট হয়ে যাচ্ছে এর একটা ব্যবস্থা আসুন সবাই মিলে করি। তখন আমি বললাম যাদের বাড়ীঘর চলে গেছে তাদের আগে বাড়ী করবার ব্যবস্থা করে দিন, তাদের পুর্নবাসনের ব্যবস্থা করুন তারপরে দেখবো কি করা যায়। আমার পূর্ববর্তী বক্তা বললেন কেন্দ্রীয় সরকারের কাছে টাকা চাইলেও কেন্দ্র টাকা দেয় না। আমি তাদের বলি এই যে আর. এল. ই. জি. থেকে কোটি কোটি টাকা পাচ্ছেন সেগুলি ঠিকমত খরচ করতে পারেছেন? আজকে সেচমন্ত্রীর ভাষনে আর. এল. ই. জি. পি. এবং আর. ই. পি. সম্বন্ধে শুনলাম এইগুলি থেকে কি আপনারা ঠিকমত খরচ করতে পারবেন? আমি কিছুদিন আগে পি. ডব্লিউ. ডি-র চীফ ইঞ্জিনীয়ারের সঙ্গে দেখা করেছিলাম তিনি বললেন আর. এল. ই. জি. পি.-র টাকা খরচ করতে পারেন নি। সুতরাং সেচমন্ত্রী আর. এল. ই. জি. পি.-র টাকাই ঠিকমত খরচা করতে পারছেন অথচ তাঁর নরম্যাল বাজেটে বলছেন যে তাদের টাকা নেই, কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেন না। কেন্দ্র যে টাইম বাউন্ড স্যাংসান দিচ্ছেন রাজ্যসরকার সেই স্যাংসান ঠিকমত খরচা করতে পারছেন না। আপনারা বলে বেড়াচ্ছেন আমরা পশ্চিমবঙ্গের শত্রু, আমরা পশ্চিমবঙ্গের উন্নতি চাই না, পশ্চিমবঙ্গের জন্য কেন্দ্রের কাছে টাকার স্যাংসান চাই না, কিন্তু আমি বলি তাদের আমরা পশ্চিমবঙ্গের উন্নতি চাই এবং সত্যিকারের উন্নতি হোক সেটা চাই কিন্তু সেই মানবিকতা আপনাদের নেই এবং ভালোবাসাও আপনাদের পশ্চিমবঙ্গের মানুষের জন্য চাই। দক্ষিণ সরস্বতী নদীতে জল নেই সেখানে ২০ লক্ষ একর জমিতে জল পাচ্ছে না। এখানে যদি খাল করে দেওয়া হোত তাহলে এখানকার কৃষকদের উপকার হোত। এখানকার জমির খাজনা তিনগুন দিতে হয় কৃষকদের। জমিতে জল নেই, চাষ ঠিকমত হয় না কিন্তু খাজনার রেহাই নেই। সেইজন্য মাননীয় সেচমন্ত্রীকে অনুরোধ করবো এই ব্যাপারে একটু দৃষ্টি দিতে। তারপরে ধানক্ষেত গুলিতে জল দেওয়া হচ্ছে ৩রা মার্চে আর তারা জল পাচ্ছে ১০ই এপ্রিল। ফলে ধানগাছ গুলি মরে যাচ্ছে। আলুর বাজারে দাম ধার্য্য হয়েছে ১০

টাকা ১২ টাকা, সুতরাং চাষীরা যে আলুর থেকে টাকা দেবে তা উপায় নেই। ধান গাছ এত দেরীতে জল পাওয়ার জন্য মরে যাচ্ছে।, আলুর চাষের এই অব্যবস্থা, তারপরে পটল তার দাম বাজারে ৮ টাকা কে. জি., সুতরাং এই আকাশ ছোঁয়া দামের ফলে কৃষকদের কোন সুরাহা হচ্ছে না। আমি ইরিগেশ্যান দপ্তরে চীফ ইঞ্জিনীয়ারকে বলেছিলাম এই যে সবজিগুলি মরে যাচ্ছে এখানে জল দেওয়া হবে না তাতে ওনারা বললেন বোরো ধানে জল দেওয়া হবে সব্জিতে জল দেওয়া হবে না। সুতরাং ধানচাষ করলেই হবে সব্জির দরকার নেই। সব্জিতেও যে জল লাগে সেটা আপনারা একটু চিন্তাভাবনা করুন। আমরা পাঞ্জাবে গিয়েছিলাম সেখানে প্রত্যেকটি খালের মধ্যে দিয়ে জল যাচ্ছে এবং চাষের জন্য প্রত্যেকটি বাঁধের সঙ্গে ইলেকট্রিক মটর পাম্প বসানো আছে। সেই পাম্প থেকে ইরিগেশনের জন্য জল যদি ব্যবহার করা হয় তাহলে জল কম নষ্ট হয়। দক্ষিণ সরস্বতী নদী মজে রয়েছে তার মধ্যে দিয়ে জল যাচ্ছে না। সরস্বতী নদীর বেড়ের মধ্যে যদি মিনি টিউবওয়েল করা হতো তাহলে ভালো হত। সেচ বিভাগের টাকগুলু জল দেওয়ার দায়িত্ব আপানাকে নিতে হবে। তিনি বললেন আর. এল. ই. জি. পি. টাকা কি ভাবে আমরা খরচ করতে পারি সেটা আমরা চিন্তা করছি। সেচ বিভাগকে চিন্তা করতে হবে দক্ষিণ সরস্বতীর মজা এরিয়ায় মিনি টিউবওয়েল করে লোকের ভাল করার চেষ্টা করতে হবে। সেচ বিভাগের রাস্তা করার কথা নয়। কিন্তু একটা কালভার্ট থেকে আর একটা কালভার্ট যাবার ব্যবস্থা তারাই করছেন। সুতরাং সেচ বিভাগ যদি মনে করেন চাষের ক্ষতি হচ্ছে তাহলে তারা ৫০টি এই রকম টিউবওয়েল করতে পারেন। তারপর জল এলে সেইগুলিকে তুলে নিয়ে অন্য জায়গায় বসাতে পারেন কিন্তু সেইসব আপনারা চিন্তা করেন না। শুধু দক্ষিণ সরস্বতী বা কুন্তীর কথা নয় নিম্ন দামোদরের কথাও এখানে বলতে হয়। আপনারা খালি বলেন কেন্দ্রীয় সরকার টাকা দেয় না। কিন্তু আজ থেকে ২ বছর আগে ডিসেম্বর মাসে নিম্ন দামোদরের জন্য ৩ কোটি টাকা স্যাংশান হয়েছে এবং এক্সিকিউটিভ ইঞ্জিনীয়ার বললেন হাওড়া থেকে শুরু হবে। হাওড়া থেকে সাঁকরাইল স্লুইস হবে এবং সেখানে নাকি বাড়ি ঘর হয়ে গেছে। নদীর ধারে যে বড় বড় পাট গাছ হয়েছে সেইগুলিকে তুলে নিয়ে গিয়ে অন্য জায়গায় বৃক্ষ রোপণ করা হবে এই রকম পরিকল্পনা হলে কাজ হবে না। কাজ সময়মত শেষ করতে হবে। এই যদি চিন্তা থাকে তাহলে মন্ত্রী মহাশয়কে সেখানে যেতে হবে। সার্কুলার রেল যখন তৈরী হয় তখন রাত্রি দুটার সময় দেখেছি গণিখানকে ঘুরতে দেখেছি, চিফ ইঞ্জিনীয়ারকেও ঘুরতে দেখেছি। মন্ত্রী এবং চিফ ইঞ্জিনীয়ার যদি নদীর ধারে ধারে ঘুরতেন তাহলে জবরদখল যেখানে হয়েছে সেখানে একটা ফয়সলা হোত। ঘরে বসে কোন কাজ হয়না। কাজ যেখানে হচ্ছে সেখানে যেতে হবে। আমরা বিশ্বাস করি মন্ত্রী যিনি এর দায়িত্বে আছেন তিনি যথেষ্ট চিন্তা করেন কিন্তু তা করলে কি হবে তাকে কাজ করতে দেওয়া হয় না। ১ বছর আগে দেখলাম সেচ বিভাগ থেকে টাকা পঞ্চায়েতকে দেওয়া হল তারা মাটি ফেলা ছাড়া আর কিছু করল না। এতে কি কাজ হয় ? এই সমস্ত জিনিষ বিচার করে যদি কাজ করতে পারেন তাহলে সত্যিকারের ভাল কাজ হবে। এই আবেদন রেখে এই বাজেট সমর্থন না করে বক্তব্য শেষ করলাম।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সেচ মন্ত্রী মহাশয় যে ব্যয় - বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করে কিছু বক্তব্য রাখছি। আমরা জানি ভারতবর্ষ কৃষি প্রধান দেশ, কৃষিতে যদি উন্নতি করতে হয় তাহলে সর্বাগ্রে প্রয়োজন জলের। সেই ইরিগেশান ডিপার্টমেন্টের বাজেট সম্পর্কে আমি লক্ষ্য করলাম আমার পূর্ববর্তী বক্তা কাশীনাথ বাবু কিছু বললেন, তারাপদ বাবুর সব কথা বুঝতে পারলাম না, কারণ, তিনি খুব উত্তেজিত হয়ে বললেন, বোধ হয় তিনি জল-টল পাননি সেজন্য খুব ক্ষুব্ধ। আমি বলতে চাই গ্রাম বাংলার যদি অর্থনৈতিক উন্নতি করতে হয় এবং বেকারত্ব যদি দূর করতে হয় তাহলে কৃষি এবং সেচকে বিশেষভাবে অগ্রাধিকার দেওয়া উচিত। সেজন্য আমি আমাদের মন্ত্রী সভার সদস্যদের কৃষি এবং সেচে যাতে আরো কিছু টাকা দেওয়া যায় তারজন্য দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি আমাদের অর্থাভাব আছে। আমরা কেন্দ্রের অবিচারের কথা বলছি, কেন্দ্র কিভাবে আমাদের টাইট করে রেখেছে সেটা আমাদের জানা আছে। সেজন্য সীমিত অর্থের মধ্যে আমাদের কাজ করে যেতে হবে। সেচমন্ত্রী মহাশয় যে বাজেট রেখেছেন সেটা খুব আশাব্যঞ্জক ভাল বাজেট। আমি প্রথমে তিস্তা প্রকল্পের কথা বলতে চাই। আমি যতদূর জানি১৯৮১-৮২ সালে আমাদের বামফ্রন্ট সরকার কেন্দ্রের কাছে এই তিস্তা প্রকল্প-র জন্য ১০ কোটি টাকা চাইলেন, কিন্তু এক পয়সাও পাওয়া গেল না। ১৯৮২-৮৩সালে ৭ কোটি টাকা চাওয়া হল এই প্রকল্পের জন্য, কিন্তু কেন্দ্র এক পয়সাও দিলেন না। ১৯৮৩-৮৪ সালে ১০ কোটি টাকার জন্য বলা হল, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন ৫ কোটি টাকা এল, কিন্তু তা এমন সময়ে এল সেটা খরচ করবার সময় নেই। তারপর ১৯৮৪-৮৫ সালে ৯.৫ কোটি টাকার জন্য আবেদন করা হল, এক পয়সাও এল না।

পশ্চিমবঙ্গ তো কেন্দ্র থেকে আলাদা নয়, তাহলে এই যে কেন্দ্রের বিমাতৃসুলভ আচরণ এটা নিশ্চয়ই আমাদের লক্ষ্য করতে হবে। আজকে শুধু গলা ফাটিয়ে বললে হবে না, নিশ্চয়ই কেন্দ্রের দায়িত্ব আছে। আজকে পশ্চিমবঙ্গের উন্নতি র কথা যদি চিন্তা করতে হয় তাহলে আমাদের বিরোধী পক্ষের যেসব সদস্য আছেন, তাঁদের এম পি-দের নিয়ে নানা রকম পার্লামেন্টারী কমিটি হয়েছে পশ্চিমবঙ্গের ডেভেলপমেন্টের জন্য, তাঁরা কেন্দ্রের কাছে বলুন কিছু সাহায্য করার জন্য, তাতে গ্রাম বাংলার মানুষের, আপনার, আমার সবাই-এর উন্নতি হবে। একথা আপানাদের বলা উচিত। স্যার, এই তিস্তা প্রকল্পের জন্য ৪০০ কোটি টাকা ব্যয় হবে, যদিও আমি জানি যেভাবে মূল্য বৃদ্ধি হচ্ছে তাতে মাননীয় মন্ত্রী মহাশয় এটা ৪০০ কোটি টাকায় এই স্কীম শেষ করতে পারবেন বলে আমার ধারণা নেই। তবে এই প্রকল্প যত তাড়াতাড়ি শেষ হবে তত তাড়াতাড়ি তার থেকে রেভেনিউ আদায় হবে। সেজন্য এই স্কীমটা যাতে তাড়াতাড়ি হয় সেটা আপনি দেখুন। কিন্তু আপনার অনেক প্রতিবন্ধক আছে। আজকে সিমেন্ট, রড - এর অভাব আছে, টাকার অভাব আছে। তা সত্ত্বেও যতটা পারেন আপনি চেষ্টা করুন। আমি একটা জিনিস লক্ষ্য করেছি আপনি বাজেটে অনেক স্কীম ধরেছেন, আপনি ১৮ টি প্রকল্পের কথা বলেছেন, কিন্তু খুব দুঃখের সাথে বলছি ডাঃ বিধান চন্দ্র রায়ের আমলে যখন ম্যাসাঞ্জোর হয়, তিলিপাড়া ব্যারেজ হয়, সেই সঙ্গে সিদ্ধেশ্বরী প্রকল্প ছিল। ১৯৭২, ১৯৭৪, ১৯৭৫ সালে দেখেছিলাম সিদ্ধার্থ বাবুর কংগ্রেসী মন্ত্রী সভায় সুনীতি বাবু জোর গলায় বলেছিলেন - আমি এখানে হত্যে দেব, এখানে উপবাস করব যদি সিদ্ধেশ্বরী প্রকল্প এক বছরের মধ্যে চালু না করা হয়।

পরে দেখা গেল এসব ফাঁকা আওয়াজ। আমি ইতিপূর্বে প্রভাষ বাবুর সঙ্গে আলোচনা করেছিলাম এবং তিনি বললেন এরকম কোন স্কীম নেই। কিছুদিন পূর্বে সেচমন্ত্রী বীরভূমে সার্কিট হাউস দেখতে গিয়েছিলেন এবং তিনি বলেছিলেন কিছু সুইসের কাজ হচ্ছে কিন্তু বিহার সরকার যেখানে বাঁধ হবে সেই জায়গাটা দিচ্ছেনা। আপনারা জানেন কর্পূরী ঠাকুর জায়গা দিয়েছিলেন কিন্তু জনতা সরকার ভেঙ্গে যাবার পর যখন জগন্নাথ মিশ্র মহাশয় এলেন তখন তিনি আর জায়গা দিতে রাজী হলেন না। আমরা বলেছিলাম ওই দুটি আদিবাসী এলাকায় জঙ্গল কেটে ফেলার দরুন বৃষ্টি হচ্ছে না। তিনি এসব শুনে কথা দিয়েছিলেন আমি দেখব। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম সিদ্ধেশ্বরীর নাম পর্যন্ত বাজেটে নেই। এই যে ভয়াবহ বন্যা হল তার অন্যতম কারণ হচ্ছে এই সিদ্ধেশ্বরী। আমরা দেখেছি তিলপাড়া ব্যারেজে জল এসে ধাক্কা মারে এবং তার ফলে ফ্ল্যাড হয়। কাজেই আপনি মন্ত্রীসভাকে বলুন বীরভূমের সিদ্ধেশ্বরী প্রকল্প যাতে হয় সেই ব্যবস্থা করুন। এবারে আমি ময়ুরাক্ষী সম্বন্ধে কিছু বলব। আমরা জানি জল কম আছে। কিন্তু মূল কথা হচ্ছে জলের সুসম বন্টন এবং অপচয় বন্ধ করতে হবে। জলের অপচয় যদি বন্ধ করতে না পারেন তাহলে যতই প্রকল্প করুন না কেন কোন ফল হবে না। জলের অপচয় যদি বন্ধ করতে হয় তাহলে সেচমন্ত্রী এবং কৃষিমন্ত্রীকে যৌথ উদ্দ্যোগ নিতে হবে। মনে করুন মাঠে বোরো ধান, গম, সরষে, ছোলা লাগান হয়েছে। এক্ষেত্রে আমাদের প্রথমেই মনে রাখতে হবে সব ফসলে একই সময় জলের দরকার হয়না। অর্থাৎ যখন বোরোতে জল দরকার তখন হয়ত গম, সরষে এবং ছোলাতে জলের দরকার নেই। কিন্তু জল যদি একইভাবে দেওয়া হয় তাহলে অনেক সময় বহু ফসলের ক্ষতি করে। কাজেই চকবন্দী প্রথা চালু করা দরকার। ক্যানেল — এর জল প্রসঙ্গে আমার বক্তব্য হচ্ছে জল যখন যায় তখন অনেক সময় তার খানিকটা মাটিতে শুষে যায়। কাজেই দুটি ধার যদি সিমেন্ট প্লাসটার করে দেন তাহলে কম টাকায় অনেক জল দিতে পারবেন। আর একটা ব্যাপারে আপনাদের দৃষ্টি রাখতে হবে। তিলপাড়া এবং ম্যাসানজোরে দেখেছি পূজার আগে যখন জল আসে তখন প্রশাসনিক দুর্বলতার জন্য কর্মচারীরা সেখানে থাকেন না এবং অনেক সময় তাঁরা গেট খুলে চলে যান। তারপর আবার যখন ফিরে আসেন তখন যদি বৃষ্টি না হয় তাহলে ড্যাম খালি হয়ে থাকে। এবছর এত বৃষ্টি হওয়া সত্ত্বেও দেখা গেল তিলপাড়া এবং ম্যাসানজোরে জল নেই। ২২শে সেপ্টেম্বরের পর কোন বৃষ্টি হয়নি এবং তার ফলে বীরভূম জলা মার খেল জলের অভাবে।

**5.05 --5.15 p.m.]**

আমি ইরিগেসন মিনিষ্টারকে বলবো যে কিছুদিন পূর্বে শুনলাম যে মোরাবে ১ নং এবং ২ নং ব্লক, নলহাটি ১ নং এবং ২ নং ব্লক থেকে ব্রাহ্মনী মেন নর্থ ক্যানেল থেকে জল দেওয়া হচ্ছে না। এসব এলাকায় জলের অভাবে রুক, বাছুর সব মারা যাচ্ছে। আমি ইরিগেসন ডিপার্টমেন্টের ইঞ্জিনীয়ারদের চিঠি লিখলাম কিছুই হোল না। ডি. এম ক লিখলাম তিনি বললেন ইঞ্জিনীয়ারদের পাওয়া যায় না। এই কথা আমাদের জেলার মন্ত্রী সুনীলবাবুকে

বলেছিলাম। কিছুটা জল যদি সেখানে দেওয়া যেত তাহলে গরু মানুষ জীব জন্তুর খুব উপকার হোত। কিন্তু দুঃখের বিষয় আপনার ডিপার্টমেন্টের [illegible] খুঁজেই পাওয়া যায় না। তারপর এমন সমস্ত কমান্ড এরিয়া করে রেখেছেন যেখানে আদৌ জল পাওয়া যায় না। একথা আমি পূর্বেই বলেছি। নলহাটি ২ নং ব্লক ভবানী শকড়াবাদ এই সব এলাকার হাজার হাজার বিঘা জমি আছে, এই রকম অবস্থায় যেখানে এক ছটাক জল পাওয়া যায় না। সেখানকার কৃষকরা বছরের পর বছর ট্যাক্স দিয়ে আসছে এবং এই জন্য স্থানীয় লোকদের বিক্ষোভও আছে। এগুলি একটু দেখা দরকার। অপর দিকে আমরা দেখেছি কিছু চালাক লোক সরকারী কর্মচারীদের সঙ্গে অশুভ আঁতাত করে বছরের পর বছর জল নিয়ে যাচ্ছে বিনা পয়সায়। সেখানে গভর্ণমেন্টের রেভিনিউ আসছে না। এখানে যদি আপনি একটা সার্ভে টিম করে পঞ্চায়েতের সঙ্গে যোগাযোগ ব্যবস্থা নেন তাহলে দেখবেন এ সব ধরা পড়ে যাবে - অনেক রাঘব বোয়াল পর্যন্ত ধরা পড়ে যাবে। এই কথাটা আপনি বিশেষভাবে চিন্তা করবেন। অজয় নদীর বাঁধের উপর ঘিদহ এলাকায় একটা অদ্ভুদ জিনিস সৃষ্টি হয়েছে। বোলপুরে একজিকিউটিভ ইঞ্জিনীয়ার থাকেন। কিন্তু সাঁইথিয়ার যিনি একজিকিউটিভ ইঞ্জিনীয়ার তিনি এ এলাকাটা দেখা শুনা করেন। ফলে সব জিনিস তার নজরে আসে না। এটা যদি বোলপুরের একজিকিউটিভ ইঞ্জিনীয়ারের উপর ভার দেন তাহলে তদারকীটা ভাল হয় এবং সুবিধাও হয়। এতে অনেক মানুষ ক্ষতিগ্রস্থ হচ্ছে। আমি বিশেষ করে আমার এলাকার একটা কথা বলবো। ওঁরা বলছেন আমাদের আমলে কিছুই হয়নি। ওঁদের আমলে কি হয়েছে। ২ টি স্কীম হয় একটি খাঁপুর এবং একটি সন্তোষপুর অঞ্চলের জন্য। চার বছর থেকে পড়ে আছে। এ্যাসিসটেন্ট ইঞ্জিনীয়ার ড্রইং এষ্টিমেট টেসিং ডিজাইন সব দিয়ে দিয়েছে অনেক দিন আগে। কিন্তু আজ পর্যন্ত কিছুই কাজ হোল না। এইটা যদি হোত তাহলে আমার এলাকার বিশেষ উপকার হোত। নিম্ন দামোদর পরিকল্পনা কথা বলেছেন, আমিও বলেছি ওটা একটু দেখবেন যে কেন তার কাজ সম্পূর্ণ হচ্ছে না। পানাগড়ে ডি. ভি. সি. ক্যানেলের উপর জেটি ইত্যাদি সব হয়ে গেছে ১৯৬৪ সালে। দুর্গাপুর থেকে কলকাতায় ষ্টীল কয়লা যাতায়াত হবে। এ সম্বন্ধে আপনি কি ব্যবস্থা নিয়েছেন সেটা আপনি একটু দেখবেন। সিদ্ধেশ্বরী সম্বন্ধে আপনি একটু দেখবেন। এই বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয় আজকে মাননীয় সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, আমি তার বিরোধিতা করে দু একটি কথা বলতে চাই। বিরোধিতা করছি বিরোধিতার কারণে নয়, আমি মনে করি যে এগ্রিকালচারাল বেস শুধু ভারতবর্ষ নয়, পশ্চিমবঙ্গ এগ্রিকালচারের উপর ডিপেন্ড করছে। এই এগ্রিকালচারকে যদি সঠিক পথে নিয়ে যেতে হয়, তার যে প্রধান প্রয়োজন, সেটা হচ্ছে এই ইরিগেশন। সময়ে জল না পেলে চাষবাস হয়না, এটা হচ্ছে বেসিক জিনিস। সুতরাং এই ইরিগেশনের জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছে, আমি মনে করি তা অন্যান্য যে সমস্ত ডিপার্টমেন্টের বাজেট করা হয়েছে, সেখানে যা বেড়েছে, তার তুলনায় এখানে কাটছাঁট করা হয়েছে যে কোন কারণে। সুতরাং আমি আশা করবো, যখন ভয়ানক বেকার সমস্যা ইনডাষ্ট্রিতে, সেখানে একমাত্র সমস্যার সমাধান করতে পারে এই এগ্রিকালচারাল বেস জায়গা, সারা গ্রামবাংলা থেকে শহরাঞ্চলে লোক ঠেলা দিয়েছে এই বেকার সমস্যার জন্য। কারণ সেখানে চাষবাস ঠিক মত হয় না। সেই কারণে সেই অঞ্চল থেকে চলে আসছে। সুতরাং সেই সমস্যা আমরা করতে পারবো, যদি ঠিকমতো, ঠিক ভাবে চাষবাস হয়। আমি যে জায়গায় থাকি, আমি হাওড়া জেলায় থাকি, হাওড়া জেলার দু এর তিন অংশ যে জমি, সেখানে চাষবাস হয়, এক এর তিন অংশে হয় ইনডাষ্ট্রি। হাওড়া জেলা সারা পশ্চিমবাংলার ইকনমিকে বাঁচিয়ে রেখে দিয়েছে, সেখানকার ইনডাষ্ট্রিতে সারা ভারতবর্ষের মানুষ এসে এই শহরে চাপ দিচ্ছে, হাওড়ার মানুষ চাকরি বাকরি পাচ্ছে না, বাইরে থেকে মানুষ এসে হাওড়া শহরে ঠেলা দিচ্ছে, কিন্তু হাওড়ার মানুষ উপেক্ষিত হচ্ছে, হাওড়া উপেক্ষিত হচ্ছে, হাওড়া চাষবাস উপেক্ষিত হয়ে আছে। অথচ সেখানকার ফারটাইল ল্যান্ড, এমন জায়গায় প্যারাডক্স যে সেখানে বর্ষাকালে জলের জন্য চাষ হয় না, আবার উল্টো দেখা যায়, দারুন গ্রীষ্মের খরাতে সেখানে চাষ হয় না। এক জায়গায় মাত্র আপনি লিখেছেন নিম্ন দামোদর প্রকল্পের কথা। আপনি এই বিষয়ে শেষকালে চিন্তা করেছেন। সেই চিন্তা আপনার নয়, এই চিন্তা বহুদিন থেকে হয়ে আসছে, এখনও সেটা চিন্তাতেই রয়ে গেছে। এবার সেটাতে যাতে কাজ হয়, এই ব্যাপারে আপনার কাছে অনুরোধ, নিম্ন দামোদর প্রকল্প আপনি যদি শুরু করেন তাহলে হাওড়ার একটা সমস্যার সমাধান হবে এবং হাওড়ার ইকনমি চেঞ্জ করবে। হাওড়ায় চাষবাস ভাল হয় না, হাওড়া

ডেফিসিট এরিয়া অথচ এই কয়েকটা প্রকল্প করে দিলে হাওড়া জেলা সারপ্লাস হয়ে যাবে এটা আমরা জানি। এই নিম্ন দামোদর প্রকল্প কথা আপনাকে আবার মনে করিয়ে দিই, যেটা মেন দামোদর রিভার ছিল, ডি. এফ. সি. সি.-র রেকমেনডেশন যেটা ছিল, প্ল্যানিং কমিশনের রেকমেনডেশনে যেটা ছিল, সেটা যে নদী দিয়ে যাবার কথা ছিল, সেটাকে ব্যারেজ দিয়ে নিয়ে যাবার কথা ছিল, কিন্তু সেটা পরে বন্ধ হয়ে যায় এবং আবার দামোদর দিয়ে নিয়ে যাবার কথা হয়েছে এবং বাক্সী ঘাটের কাছে রূপনারায়ণের মধ্যে মিশিয়ে দেবে এবং খানিকটা ডাকাতিয়া খাল দিয়ে সেই জল চলে যাবে। যদিও সেটা রিভাইজড্ প্ল্যান আবার এসেছে, যেভাবেই আসুক না কেন, এই প্রকল্পের কাজ এখনও শুরু হচ্ছে না। আমরা জানি এর জন্য যে একটা বিরাট স্লুইশ গেট করা হয়েছিল, সেটা এশিয়ার মধ্যে সবচেয়ে বড় গেট, কোটি কোটি টাকা খরচ করে করা হয়েছিল, সেই গেট কোন কাজে লাগছে না। অথচ সেখানে লক্ষ লক্ষ টাকা ব্যয় করে একটা ডিপার্টমেন্ট চলছে, কয়েকশ অফিসার এবং কয়েক শত কর্মী সেখানে রয়েছেন, সরকারের লক্ষ লক্ষ টাকা সেখানে খরচ হচ্ছে, কিন্তু কোনও কাজ হচ্ছে না। যতক্ষন না এই প্রকল্প স্বার্থক হয়, প্রকল্প রূপায়ণ না হয়, ততক্ষণ পর্য্যন্ত এত টাকা খরচ করে এই যে স্লুইশ গেট করা হলো, তা কোন কাজেই লাগছে না। আমিই শুধু এই কথা বলছি না, হাওড়ার আরও অনেক বিধায়ক এখানে আছেন, যাঁরা গ্রামে থাকেন তাঁরা আজকে বলার সুযোগ পাননি, তাঁরা আরও বিস্তারিতভাবে এই কথাগুলো বলতে পারতেন। আমি আপনার মাধ্যমে বলছি উলুঘাটায় ৫৮ গেট যুক্ত একটা স্লুইশ গেট হয়েছে, সেখানে মাত্র ১০/১২ লক্ষ টাকা খরচ করলে এই স্লুইশ গেটটা কাজে লাগে, সেখানে একটা বাঁধ করার কথা, তার খরচ হবে প্রায় ১০/১২ লক্ষ টাকা, সেই বাঁধটার অভাবে সেই গেটটা কাজে লাগছে না। আপনার কাছে অনুরোধ, আপনি যদি এই বাঁধটা করে দেন, তাহলে এই গেটটি পুরোপুরি কাজে লাগবে। এই গেটটা করতে দু কোটি টাকা খরচ হয়েছে।

**[5.15 --5.25p.m.]**

১০/১২ লক্ষ টাকা খরচ করলে এই বাঁধ হয় এবং এই গেটটি কাজে লাগে। কিছু দিন আগে ৩ লক্ষ টাকা দিয়ে টেমপোরারী একটা গেট করে দেওয়া হয়েছে এবং তাতে আমরা শুনেছি যে কিছুটা উন্নতি হয়েছে। কাজেই আমার অনুরোধ এটা আপনি একটু দেখবেন। আর একটা কথা বলি হাওড়ায় কেঁদুয়ার মাঠ যেটা আছে, সারা পশ্চিমবাংলায় এতবড় মাঠ দেখা যায় না। এই মাঠের জমি অত্যন্ত ফার্টাইল। এই জমিতে যদি চাষ করা যায় তাহলে খুব ভাল ফসল হয় এবং সারা হাওড়া শহরের খাদ্যশস্য এখান থেকে সাপ্লাই হতে পারে। দুঃখের বিষয় বর্ষার সময়ে সেখানে প্রচুর জল আসে এবং সেই জল বেরিয়ে যেতে পারেনা, ফলে সেখানে চাষ হয়না। আবার গরমের সময়ে উল্টো রূপ দেখা যায়। সমস্ত জায়গা খাঁ খাঁ করছে এক ফোঁটা জল থাকে না। গত রবিবার শ্যামপুর এরিয়ায় গিয়েছিলাম। আমি যখন রাস্তা দিয়ে যাচ্ছিলাম তখন দেখলাম যে রাস্তার ডানদিকে খাঁ খাঁ করছে, কোন রকম খাদ্যশস্য হচ্ছে না। আর অপর দিকে অর্থাৎ গঙ্গার দিকে জল কি ভাবে এসেছে আমি জানিনা, সেখানে ঠিক উল্টো চেহারা। সেখানে প্রচুর ফসল হয়েছে, সমস্ত মাঠ গ্রীন হয়ে গেছে। এতে বুঝলাম যে জল পেলে হাওড়ার মাটিতেও এ রকম ফসল ফলান যায়। কাজেই এই কেঁদুয়ার প্রকল্পের উপরে আপনি জোর দিন। এছাড়া আমরা দেখছি যে নিম্ন দামোদর প্রকল্পের কাজে হাত দিতে পারেন নি। আমরা জানি যে সিদ্ধার্থ শংকর রায়ের সময়ে এই প্রকল্প শুরু হয়েছিল এবং এর জন্য বহু কোটি টাকা খরচ হয়েছে। অথচ আজ পর্যন্ত এর কাজ আরম্ভ হয়েছে বলে দেখছি না। তারপরে বিভিন্ন খাল যেগুলি মজে আছে সেই সমস্ত খালগুলি যদি সংস্কার করা যায় তাহলে অনেক উপকার হবে। আমার এরিয়াতে বিভিন্ন খালগুলি আজ শুকিয়ে আছে। সেখানে যদি মাটি কেটে দেওয়া যায় তাহলে সেখান থেকে জল নিয়ে আমরা এরিয়ার বিরাট অঞ্চলে প্রোডাকসান হতে পারবে এবং এর ফলে অনেক প্রফিট হবে। এগুলি আপনি একটু দেখবেন। আর একটা হচ্ছে পুরাজান স্কীম। এখানে আপনি ৪ টি গেট করে দেবেন। এই ৪টি গেটের অভাব এই স্কীমটা হচ্ছে না। তারপরে নিম্ন সরস্বতী স্কীম এবং রাজাপুর ড্রেনেজ স্কীম - এই তিনটি স্কীমের জন্য খুব বেশী খরচ হবে না। কিন্তু এই ব্যাপারে কোন খরচের কথা বাজেটে দেখছি না। আমি হাওড়ার বিধায়কদের সঙ্গে কথা বলেছি এবং তাদের সমর্থন নিয়েই এসব কথা বলেছি। আপনি নিম্ন সরস্বতী স্কীম রাজাপুর ড্রেনেজ স্কীম এবং রাজায় স্কীম এবং যে ৪টি গেটের কথা বলেছি সেই গেটগুলি করে দিন, রি-এক্সকেভেশান করে দিন। এগুলি করে দিন হাওড়ার মাঠে যে খাদ্য শস্য হবে তাতে হাওড়ার সেখানে ডিফিসিট হত সেখানে সারপ্লাস হবে। আমি ছোট করে যে পয়েন্টগুলি আপনার কাছে রাখলাম আশা করি এগুলি বিবেচনা করবেন। এই কথা বলে আপনাকে

ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ**- মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। আজকে প্রকৃতির উপরে নির্ভরশীল সেচ ব্যবস্থা। বৃষ্টি যদি না হয় তাহলে সেচ হবে না। আবার বেশী বৃষ্টি হলে বন্যা হবে। এর মধ্যেও অনেকগুলি প্রকল্প সেচের জন্য আপনি নিয়েছেন। এগুলি কংগ্রেস আমলে শুরু হয়েছিল। কংসাবতী, হিংগল এবং নিম্ন দামোদর আধাআধি হয়েছে তার জন্য আপনাকে ধন্যবাদ দিতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়ের ঘাড়ে চারটি দপ্তর পড়েছে। সেচ ব্যবস্থা, জল নিষ্কাশন, বন্যা নিয়ন্ত্রণ আর একটা ফালতু ভাঙ্গন রোধ। ফারাক্কা ব্যারেজ করার পর থেকে ভাঙ্গন বেড়ে গেছে। ভাঙ্গন রোধের জন্য কংগ্রেস আমলে বস্তা বস্তা পাথর ফেলা হয়েছে। সেগুলি জলের তলায় তলিয়ে গেছে, তার খোঁজ পাওয়া যাচ্ছে না। অপর দিকে পকেট ভর্ত্তি হয়েছে, সেই পাথরের দ্বারা। কারণ আপনাকে দেখতে হবে যে, কোন বৈজ্ঞানিক পদ্ধতি অবলম্বন করলে এই ভাঙ্গন রোধ করা যায়। আপনি খাঁচা করছেন, পাথর দিচ্ছেন, সব ঠিক। কিন্তু ভাঙ্গন রোধ হচ্ছে না। এক জায়গায় জোড়া দিচ্ছেন, আর এক জায়গায় ভাঙ্গন হচ্ছে। এই অবস্থা কি করে রোধ করা যায় সেজন্য আপনি কোন বৈজ্ঞানিক পন্থা নেবেন আবিষ্কার করার চেষ্টা করুন। ফারাক্কা জন্য আমাদের কি ক্ষতি হয়েছে এবং সেই ক্ষতির পরিমান কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আপনাকে আদায় করতে হবে। ফরাক্কা ব্যারেজের জন্য আমাদের কি ক্ষতি হয়েছে সেটা দেখতে হবে এবং সেই ক্ষতির পরিমান কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমাদের আদায় করতে হবে। বন্যা নিয়ন্ত্রণের জন্য আপনি নদীর ধারে ধারে বালির বাঁধ দিচ্ছেন। নারীর পীরিত আর বালির বাঁধ বেশীক্ষণ থাকে না। আপনারা দেখেছেন বালির বাঁধ ভেঙ্গে যাচ্ছে। দুটো নদীকে এক জায়গায় করে বাঁধ দিচ্ছেন। কিন্তু মাঝখানে যারা পড়ছে তারা বানের সময়ে বাঁধ কেটে দিচ্ছে। বানের জলে সব ভেসে যাচ্ছে। নদীগুলিকে কাটিয়ে গভীরতা বৃদ্ধি করার কোন ব্যবস্থা আছে কিনা সেটা দেখা দরকার। নদীগুলিকে কাটিয়ে গভীরতা বৃদ্ধি করা যায় কিনা, ড্রেজার দিয়ে কাটা যায় কিনা, আপনাকে চিন্তা করতে হবে। বালির বাঁধ দিয়ে বন্যা নিয়ন্ত্রণ হবে না, হচ্ছে না। আমরা ময়ূরাক্ষী এলাাকার লোক। আমরা সেচের জল পাই না, কিন্তু বানের জল পাই। বানের জল আমাদের ঘর ভাঙ্গে, কিন্তু সেচের জল পাওয়া যায় না গত বছর বাম্পার ক্রপ হয়েছিল। কিন্তু শেষ কালে জল দিতে না পারায় ৫ মন করে ফসল কমে গেল, ১৫ মন হয়েছিল বিঘা প্রতি। শেষ কালে আপনি জল দিতে পারেন নি। কাজেই ময়ূরাক্ষী প্রজেক্ট আমাদের কাছে অভিশাপ, না আশীর্ব্বাদ সেটা আমরা এখনো বুঝতে পারছি না। নীচের দিকে জল যায় না, সেখানে জল যেতে চায় না। কাজেই যেখানে জল যায় না সেখানে খাজনা ধরা হয়। অবশ্য লোকে খাজনা দেয় না এর ফলে আপনার কর ফাঁকি হয়। আপনি টাকা জলে ঢালাচ্ছেন, টাকা জল থেকে উঠছে না। উঠছে না এই কারণে যে, ময়ূরাক্ষীর এই ক্যানেল কংগ্রেস আমলে আপনার ঘাড়ে ওরা সেটা চাপিয়ে দিয়ে গেছে। সেটি এখন একটা খোঁড়া ঘোড়া, তাতে চড়া যায় না, আপনি ঘাড়ে নিয়ে ঘুরে বেড়াচ্ছেন। জনতা আমলে সিদ্ধেশ্বরী প্রকল্প করার কথা ছিল। কংগ্রেস সরকার আসার পর থেকে সেটা বন্ধ হয়ে গেছে। ময়ূরাক্ষী যখন করা হয় তখন ডঃ মেঘনাথ সাহা বলেছিলেন, এই প্রকল্পের দ্বারা বন্যা নিয়ন্ত্রণ হবে না, বান হবে। কারণ সাইক্লিক অর্ডারে বৃষ্টি হয়, খরা, বন্যা হয়। খরার সময় সেখানে জল দেবার ক্ষমতা নেই। কেন না জল ধারনের কোন ক্ষমতা নেই। কাজেই আপনি সেই খোঁড়া ঘোঁড়া নিয়ে চলছেন, যার ফলে আমরা বিপর্যস্ত হচ্ছি। আমরা এই জন্য সেচের জল পাচ্ছি না। নীচের দিকে জল যায় না আপনি একটা কাজ করতে পারেন। জল ছেড়ে দিয়ে আপনি দেখতে পারেন যে, কোন কোন জমিতে জল উঠছে এবং সেই সেই জমিতে খাজনা ধরুন, আপনার টাকা আসবে। কিন্তু আপনি সেচের জল না দিয়ে যদি খাজনা ধরেন, তাহলে সাধারণ মানুষ খাজনা দেবে না এবং আমরা যতক্ষন আছি ততক্ষন তাদের টাকা দিতে দেব না, জল না দিলে কিছুতেই খাজনা দিতে দেব না। কাজেই আপনি সেই পরীক্ষাটা একবার করে দিন। আপনার ওভারসিয়াররা কি করে গিয়েছিলেন। আপনি তাদের সরাতে চাইছেন না। আমরা অবশ্য জানি ওভারসিয়াররা জল দেয় না বৃষ্টির পরে একবার এনকোয়ারি করতে গিয়েছিলেন। বৃষ্টির জল আর ক্যানেলের জল মিলিয়ে একেবারে লাল জল দেখিয়ে দিলেন। এই পর্যন্ত হয়ে গেল অর্থ্যাৎ কোন রকমে জল ঠেকলেই হল, একবার গেলেই সেচ হয়ে গেল। আপনি কমান্ডএরিয়া ঠিকমত করার চেষ্টা করুন। বন্যা নিয়ন্ত্রণের জন্য আপনি অনেকগুলি মাষ্টার প্ল্যান হতে নিয়েছেন। তার মধ্যে কাঁদি মাষ্টার প্ল্যান একটি, যেখানে আমি বসবাস করি। কিন্তু আমি বুঝতে পারছি না। কাঁদি মাষ্টার প্ল্যান দ্বারা সত্যিকারে আমাদের বন্যা নিয়ন্ত্রণ হবে, না আমরা বানে ভেসে যাব। আপনি বললেন হিজল এলাকার ক্ষতি হবে। হিজল কাকে বলে আপনি মুর্শিদাবাদের লোক, সেটা

ভাল করেই জানেন। তেলেগড়ের জল নিয়ে এসে আপনি হিজলে ফেলবেন। ন্যাশানাল হাইওয়ে কাটা হবে, সেখানে ব্রীজ করতে হবে। তেলেগড়ের জল হিজলে পড়ার পর হিজল বিস্তৃত হবে। বেতুগ্রাম থানা পর্যন্ত। বহরমপুর থানার চৌরীগাছা, বেলডাঙ্গা থানা, কাঁদি থানা, বেতুগ্রাম থানার বিস্তৃত এলাকার মধ্য দিয়ে এই হিজল প্রবাহিত। আপনি হিজলের যে মাষ্টার প্ল্যান করবেন, সেখানে উঁচু উঁচু বাঁধ দিতে হবে। বাজার ষ্টেশনের কাছে বাঁধ হবে। যেখানে নদী আছে সেখানে উঁচু বাঁধ দিতে হবে। সেই উঁচু বাঁধ যদি কোনদিন ভেঙ্গে যায় তাহলে বাজার সহ ষ্টেশন উড়ে যাবে, বেলডাঙ্গা উড়ে যাবে, নবদ্বীপের দোতলায় জল উঠবে। কাজেই কাঁদি মাষ্টার প্ল্যান করার আগে আপানাকে সর্বাঙ্গীন ভাবে বৈজ্ঞানিক ভিত্তিতে চিন্তা করতে হবে যে, আমাদের ডুবিয়ে দেবার জন্য এই মাষ্টার প্ল্যান হচ্ছে, না সত্যিকারে বন্যা নিয়ন্ত্রণের জন্য এই মাষ্টার প্ল্যান হচ্ছে। আপনি ম্যাপ তৈরী করেছেন। টেকনিক্যাল নলেজ আমার নেই, জ্ঞান অত্যন্ত কম। কিন্তু ম্যাপ দেখে আমি যা বুঝছি তাতে ভরতপুর থানার অর্দ্ধেক, কাঁদি থানার কিয়দংশ জলের তলায় চলে যাবে। কাজেই কাঁদি মাষ্টার প্ল্যান আপনাকে আরো সুচিন্তিত ভাবে তৈরী করতে হবে যাতে করে সত্যিকারে আমরা বন্যার হাত থেকে রক্ষা পাই। মানুষকে সত্যিকারে রক্ষা করার ব্যবস্থা আপনি করুন। কিছুদিন আগে আমাদের ওখানে বিলকারুল স্কীম তৈরী হয়েছিল। এটা খুব অল্প টাকার স্কীম। কিন্তু সেটাকে বাতিল করে দেওয়া হল। এর দ্বারা বেশ কিছু জমিতে সেজের জল দেওয়া যেতে পারত। আপনি সেটাকে বাতিল করে দিলেন। কাঁদি মাষ্টার প্ল্যানের কাজ হচ্ছে না, হবে কিনা তাও জানি না। আমি একটি প্রশ্নের উত্তর আজও পাই নি। আমি কমিটি মিটিং-এ জিজ্ঞাসা করেছিলাম। এখানকার ইঞ্জিনীয়ার যারা আছেন তাদের চেয়েও কি প্ল্যানিং কমিশনের ইঞ্জিনীয়ার কি বড়? এরা বি. ই. পাশ । এর পরেও কি বড় কোয়ালিফিকেসন কিছু আছে? ওরা কি এদের চেয়ে বড়? এরা মাটি থেকে যে স্কীম করলেন, প্ল্যানিং কমিশন সেখানে বাধা দিলেন। এরা যাই করে তাই ভুল ধরে কেন? কেন সংশোধন করতে বলে? মাটির থেকে এরা যে কাজ করছেন সেটা কি ঠিকাদারদের দ্বারা ইনফ্লুয়েন্সড হয়ে করছেন? ঠিকাদারদের দ্বারা ইনফ্লুয়েন্সড হয়ে করছেন, না সত্যিকারে বাস্তবে অবস্থা দেখে করছেন? আমার মনে হয় কন্ট্রাকটরদের দ্বারা ইনফ্লুয়েন্সড হয়ে এই কাঁদি মাষ্টার প্ল্যান করা হয়েছে। তাই মন্ত্রী মহাশয়ের কাছে আমি আবেদন জানাব কাঁদি মাষ্টার প্ল্যান করার আগে স্থানীয় এম. এল. এ. দের ডেকে যেন আলোচনা করা হয়। বহরমপুর, বেলডাঙ্গা, ভরতপুর, কাঁদি, কেতুগ্রাম, কাটোয়া থানার এম. এল. এ.দের ডেকে পরিষ্কার ভাবে ম্যাপটা দেখিয়ে বুঝিয়ে দেবেন। যদি ভাল হয় তাহলে তাতে আমরা আছি। ম্যাপ সম্বন্ধে আমার জ্ঞান খুম কম। ফরাক্কা ব্যারেজ হবার পরে মানসিং কমিটির যে রিপোর্ট ছিল সেই রিপোর্ট নিয়ে আমরা ঝান্ডা ঘাড়ে করে মানসিং কমিটির রিপোর্ট চালু কর বলেছি। ফরাক্কা ব্যারেজ হবার পর মানসিং কমিটির রিপোর্ট বাতিল হয়ে গেছে। ফরাক্কার জল এক দিক থেকে আসছে, ময়ূরাক্ষীর জল আর এক দিক থেকে চাপ দিচ্ছে। কিন্তু আপনার জল নিকাশীর কোন ব্যবস্থা নেই। তাই কাঁদি মাষ্টার প্ল্যান আপনাকে খুব চিন্তা করে করতে হবে। কেন লোকের দ্বারা প্রভাবিত না হয়ে কাঁদি মাষ্টার প্ল্যান আমাদের বোঝান। কেন না, কাঁদি মাষ্টার প্ল্যানের অধীন আমরা ভাল থাকবো, এই কথা বলে মানুষের জমিতে জল দেওয়ার ব্যবস্থা করুন। আমি আপনার ভাগ্যকে খুব প্রসন্ন দেখতে পাচ্ছি না। আপনি প্রকৃতির উপর নির্ভরশীল। আপনার উপর কংগ্রেসের খোঁড়া ঘোড়া ময়ূরাক্ষী চেপে বসেছে। আপনি চড়তে পারছেন না, সেই ঘোড়াকে ঘাড়ে করে আপনাকে বয়ে নিয়ে যেতে হচ্ছে। এর জন্য আপানার দুঃখে আমি খুব দুঃখিত। আপনার বাজেটকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[5.25 --5.35p.m.]**

**শ্রী বঙ্কিম ত্রিবেদী :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় সেচমন্ত্রী মহাশয় আজকে সভার সামনে তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দ দাবী পেশ করেছেন আমি তাঁর সঙ্গে একমত হয়ে সেই ব্যয়বরাদ্দকে সমর্থন করতে পারছি না। আমার সমর্থন না করার কারনগুলি অবশ্য একটু আগেই মাননীয় সদস্য সত্যবাবু বলে গেছেন। তিনি অবশ্য বাজেটকে সমর্থন করেছেন কারণ তিনি সরকারী দলের লোক, আমি বিরোধী দলের লোক, আমি সমর্থন করতে পারছি না। উনি কান্দি মাষ্টার প্ল্যানের কথা বলেছেন। এ সম্পর্কে মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমার অনুরোধ, এই কান্দি মাষ্টার প্ল্যান সম্পর্কে লোকের মনে যে ভয় রয়েছে, যে ভুল বোঝাবুঝি রয়েছে তা নিরসন করে তবেই এই কান্দি মাষ্টার প্ল্যান রূপায়িত করুন। আমরা শুনেছি, বহু লোককে সেখান থেকে উঠে যেতে হবে, বহু এলাকা জলের তলায় তলিয়ে যাবে, কি মূল্য এই কান্দি মাষ্টার প্ল্যান তিনি রূপায়িত করতে যাচ্ছেন আশা করি তিনি

এ সম্পর্কে আমাদের বিস্তারিত বলবেন এবং এই ব্যাপারটি সম্পর্কে সুচিন্তিত সিদ্ধান্ত নেবেন। মাননীয় মন্ত্রী মহাশয় যে তালিকা পেশ করেছেন তাতে এই কান্দি মাষ্টার প্ল্যানের নাম দেখে আমি খুশী হলাম। আমরা চাই, এই প্রকল্পের দ্বারা বন্যা নিরোধের ব্যবস্থা হোক, এর দ্বারা সমস্যার সমাধান হোক কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, এই প্রকল্পের দ্বারা নতুন করে যাতে সমস্যার সৃষ্টি না হয় সেটা যেন তিনি দেখেন। সেখানকার স্থানীয় লোকেদের কাছে আমরা শুনেছি নদীর ধারের বহু লোককে উঠে যেতে হবে এবং ভরতপুর, কান্দি, বারোয়ানি, খরগ্রাম প্রভৃতি এলাকার লোকেদের সমস্যার মধ্যে পড়তে হবে, এটা সত্য কিনা জানি না, সত্য হলে আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় যথোপযুক্ত ব্যবস্থা নেবেন। সত্যবাবু ম্যাপ দেখেছেন, আমি ম্যাপ দেখার সুযোগ পাই নি কিন্তু স্থানীয় লোকেদের মধ্যে যে আশংকার সৃষ্টি হয়েছে, যে সব গুজব আমরা শুনছি সেগুলি মাননীয় মন্ত্রী মহাশয়কে বললাম, আশা করি তিনি অত্যন্ত সতর্ক হয়ে শুধুমাত্র কন্ট্রাক্টরদের কথা না শুনে বা ইঞ্জিনীয়ারদের কথা না শুনে সর্তক হয়ে এ সম্পর্কে সিদ্ধান্ত নেবেন। এ ব্যাপারে আশা করি তিনি স্থানীয় এম. এল. এদের এবং অভিজ্ঞ লোকদের পরামর্শ নেবেন। এরপর আমি গঙ্গার ভাঙ্গনের কথায় আসছি। মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্পর্কে যথেষ্ট ওয়াকিবহাল, তিনি জানেন, আমার এলাকায় তাঁর চেষ্টা ও সহযোগিতা ৬ লক্ষ টাকা ব্যয় করে শুধু একটি গ্রামে গঙ্গার ভাঙ্গনের রোধ করার সম্ভব হয়েছে কিন্তু বিস্তৃর্ণ এলাকায় গঙ্গার যে ভাঙ্গন চলছে যে ভাঙ্গনের কথা এখানে অনেক মাননীয় সদস্য বলেছেন সে সম্পর্কে তিনি কোন আশার কথা শোনাতে পারছেন না। আপনার বাজেট বক্তৃতায় আপনি বলেছেন, আপনি অসহায়, তাহলে আমরা কার উপর নির্ভর করবো? সরকার যেখানে অসহায়, সেখানে তো ভগবানের উপর ভরসা করা ছাড়া আমাদের আর কোন উপায় থাকে না। আমি স্যার, তাই আপনার মাধ্যমে ভগবানের কাছে আবেদন রাখছি, ভগবান আমাদের রক্ষা করুন। এরপর আমি বাঁধগুলির রক্ষণা - বেক্ষনের কথায় আসছি। আমাদের ওখানে কয়েকটি বাঁধ ভাঙ্গা অবস্থায় পড়ে আছে, বার বার বলেও সেগুলিকে মেরামত করা হচ্ছে না, শক্ত করে বাঁধা হচ্ছে না। বর্ষার আগে অর্থাভাবেই হোক বা অন্য যে কোন কারণেই হোক সেগুলি মেরামত করা হয়নি। গতবারের প্রবল বর্ষায় সেগুলি ভেঙ্গে গিয়েছিল, এখনও ভাঙ্গা অবস্থায় আছে। মার্চ মাস পর্যন্ত সে বাঁধের কাজ শুরু হয়েছে বলে আমরা কোন সংবাদ পাইনি। এই সুযোগ আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, যে বাঁধ গুলি ভাঙ্গা অবস্থায় আছে সে বাঁধ গুলির অবিলম্বে — বর্ষার আগেই — মেরামত করার ব্যবস্থা করুন। তা না হলে সেখানে যে সমস্ত লোকেরা বাস করছে তাদের আর সেখানে বাস করার সাহস হবে না। আমি আপনাকে পরামর্শ দেব — নেওয়া, না নেওয়া আপনার ইচ্ছে — আপনার যখন সামর্থ কম, অর্থ কম তখন অগ্রাধিকারের ভিত্তিতে কাজ করুন। সেচ ব্যবস্থার উন্নতির জন্য আপনি যখন নতুন নতুন পরিকল্পনা গ্রহণ করছেন, তখন তার সাথে আপনি পুরোন সম্পদ গুলিকেও রক্ষা করার ব্যবস্থা করুন। গঙ্গা ভাঙ্গনের রোধ না করতে পারলে আমাদের বহু সম্পদ নষ্ট হয়ে যাবে। সুতরাং কোনটি আগে করবেন তা আপনাকে ঠিক করে নিতে হবে। আমি মনে করি সম্পদ রক্ষা করা আগে দরকার। যে বাঁধ গুলি আছে, অর্থাৎ যে সম্পদ ইতি মধ্যেই আছে তাকে আগে রক্ষা করা উচিত।

চতুর্থ কথা হচ্ছে, আমাদের এলাকার বহু প্রাক্তন জমিদারদের দ্বারা রক্ষিত বাঁধ আছে — এক্স জমিন্দারী বাঁধ — সে গুলি একটা অংশ গভর্ণমেন্টে ভেষ্ট হয়েছে, ইরিগেসন ডিপার্টমেন্ট নিয়েছে, বাকি গুলি এখনো কে দেখাশোনা করছে জানি না। কিছু কিছু এলাকায় পঞ্চায়েতের তরফ থেকে দেখাশোনা করা হয়। এই বাঁধ গুলির আর প্রয়োজন নেই, এ কথা এখনই বলা যায় না। যতক্ষন পর্যন্ত না মাষ্টার প্ল্যান রূপায়িত হচ্ছে ততক্ষন পর্যন্ত এই বাঁধ গুরি রক্ষণাবেক্ষণের প্রয়োজন আছে। অর্থাভাবের জন্য আপনার বিভাগ থেকে এ গুলির রক্ষণাবেক্ষণের কাজ যদি না করতে পারনে, ভূমি - রাজস্ব বিভাগ থেকে এ গুলিকে রক্ষণা - বেক্ষণের ব্যবস্থা করা যায়। কারণ এক সময়ে ভূমি - রাজস্ব বিভাগ এই বাঁধ গুলি রক্ষণাবেক্ষণ করত। অথবা জেলা পরিষদ, পঞ্চায়েত্ সমিতি বা গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে এই বাঁধগুলির মেরামতের ব্যবস্থা করতে পারেন। কিন্তু এ বিষয়ে দায়িত্ব আপনারই থেকে যাচ্ছে কারণ এই বাঁধ গুলি বন্যা নিয়ন্ত্রণের কাজে নিয়োজিত হয়। এই কাজ আর. এল. ই. জি. পি.-র টাকায় হবে, না এন. আর. ই. পি-র টাকায় হবে, না সেচ বিভাগের টাকায় হবে তা আমরা জানি না, আমরা জানি বাঁধ গুলি মেরামত করা এবং রক্ষনাবেক্ষন করা একান্ত দরকার।

পঞ্চম কথা হচ্ছে, কান্দী মাষ্টার প্ল্যানের কথা বলা হচ্ছে, বন্যা নিয়ন্ত্রণের জন্য যে বাঁধ গুলি আছে সে

গুলির কথা বলা হচ্ছে, কিন্তু এ ছাড়াও একটা মারাত্মক সমস্যা আছে, সেটা হচ্ছে সেচ বিভাগের পক্ষ থেকে বাঁধ তৈরী করতে গিয়ে পুরোন বাঁধকে বাদ দিয়েই নতুন বাঁধ তৈরী করা হয়, নতুনভাবে জমি অধিগ্রহণ করা হয়। কিন্তু গত ৮-১০ বছর ধরে বাঁধ নির্মানের জন্য যাদের জমি অধিগ্রহণ করা হয়েছে তাদের এখনো পর্যন্ত কোন রকম ক্ষতিপূরণ দেওয়া হয়নি। আমি এই জাতীয় কয়েকটি ঘটনার বিষয়ে জেলা প্রশাসনের সঙ্গে যোগাযোগ করেছিলাম, তাঁরা আমাকে সেচ বিভাগের সঙ্গে যোগাযোগ করতে বলেছিলেন, সেচ বিভাগে গেলে তাঁরা অন্য প্রশাসনিক বিভাগকে দেখিয়ে দেন। এই অব্যবস্থায় আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে, জমি যাঁদের অধিগ্রহণ করা হচ্ছে তাঁরা কোন পাপ করেননি, কোন অপরাধ করেননি। সুতরাং তাঁরা যাতে ক্ষতিপূরণ পান তা একটু দেখুন। সেটা দেখবার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

পরিশেষে যে আমি বলছি যে, মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিজের মুখেই স্বীকার করেছেন যে, আপনি অসহায়। সুতরাং আপনাকে আর বেশী অভিযুক্ত করা উচিত হবে না, আমার নিজের বিবেকেও সেটা বাধছে। তথাপি আমি দুঃখিত আমি আপনার বাজেট বিবৃতিকে সমর্থন করতে পারছি না। বরংচ আমি ছাঁটাই প্রস্তাব গুলিকে সমর্থন করে আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রী কামাখ্যা নন্দন দাস মহাপাত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী আজ যে ব্যয় বরাদ্দের দাবী এখানে উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করে কয়েকটি কথা এখানে সংক্ষেপে বলতে চাই।

স্যার, আপনি জানেন আমাদের রাজ্যের অধিকাংশ জায়গায় স্বাধীনতার ৩৭ বছর পরেও সেচ, নিকাশী এবং বন্যা নিয়ন্ত্রণের সুব্যবস্থা করে ওঠা সম্ভব হয়নি। সম্ভব হওয়ার জন্য এখানে আজকে আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা বামফ্রন্ট সরকারকে দায়ী করছেন। কিন্তু তাঁদের এটা বুঝতে হবে যে, সম্ভব না হওয়ার প্রধানতম কারণ হচ্ছে, কেন্দ্রীয় সরকারের পশ্চিমবঙ্গের প্রতি নির্লজ্জ বঞ্চনা। স্যার, আপনি জানেন এবং আমরাও জানি সারা ভারতবর্ষে সেচ ব্যবস্থায় অন্যতম উন্নত রাজ্য হচ্ছে পাঞ্জাব। কিন্তু পাঞ্জাবে সেচ ব্যবস্থার জন্য সমস্ত ব্যয় বরাদ্দ কেন্দ্রীয় সরকারের, যেখানে সেচের জন্য প্রতিটি পয়সা পর্যন্ত কেন্দ্রীয় সরকার খরচা করেন, পাঞ্জাবের রাজ্য সরকারকে খরচ করতে হয় না। অথচ দেশ বিভাগের পর পশ্চিম বাংলার মাথায় যে ভয়াবহ বোঝা চেপেছিল তা থেকে পশ্চিম বাংলাকে রক্ষা করার জন্য শুধু সেচ বা বন্যা নিয়ন্ত্রণই নয় সমস্ত রকমের দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারের গ্রহণ করা উচিত ছিল। সামগ্রিকভাবে পশ্চিম বাংলার অর্থনীতিকে ভেঙে পড়ার হাত থেকে বাঁচাবার জন্য যে দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারের গ্রহণ করা উচিত ছিল তা তাঁরা গ্রহণ করেননি। আমাদের ইরিগেসন ডিপার্টমেন্টের ক্ষেত্রেও একই বঞ্চনা কেন্দ্রীয় সরকার করে আসছেন।

**[5.35 --5.45p.m.]**

যারফলে পশ্চিমবাংলা: বামফ্রন্ট সরকার সীমিত আর্থিক সঙ্গতির মধ্যে দাঁড়িয়ে - যখন কংগ্রেস সরকার ছিল তখনও যে অবস্থা ছিল এখনও সেই আর্থিক সংকটের মধ্যে দাঁড়িয়ে - পশ্চিমবাংলার যে সেচ এবং নিকাশী সমস্যা তার সম্যক সমাধান করা সম্ভব হচ্ছে না। এখানে মাননীয় সেচমন্ত্রী মহাশয় তিস্তা প্রকল্পের কথা উল্লেখ করেছেন। তিস্তা প্রকল্প গুরুত্বপূর্ণ নদী প্রকল্প কিন্তু এই প্রকল্পের কেন্দ্রীয় সরকার মাত্র ৫ কোটি টাকা দিলেন আর কোন সময় দিলেন যখন খরচা করার সুয়োগ সরকারের হচ্ছে না। সুতরাং এ বিষয়ে কোন সন্দেহ নেই পশ্চিমবাংলার যে ভয়াবহ সমস্যা তারজন্য কেন্দ্রীয় সরকারই প্রধানত দায়ী। এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই। আমাদের রাজ্যসরকারের সীমিত আর্থিক সঙ্গতি, সেই সঙ্গতির মধ্যেও সরকারের বিভিন্ন বিভাগে যে অপচয় হয়, যে ক্ষতি হয় তা বন্ধ করে সেখানে অর্থ সাশ্রয় করে এবং যোগ্য প্রাওরিটির ভিত্তিতে সেচ বিভাগের হাতে আরোও বেশী টাকা বরাদ্দ করা যায় কিনা তা সামগ্রিকভাবে বামফ্রন্ট সরকারের বিবেচনা করা উচিৎ বলে মনে করি। মাননীয় সেচ মন্ত্রী মহাশয় সঠিকভাবেই বলেছেন, তাঁকে সীমিত আর্থিক সঙ্গতির মধ্যে দাঁড়িয়ে যেহেতু প্রয়োজনের তুলনায় সমস্ত কাজ করা সম্ভব নয় তাই তাঁকে যে সমস্ত চলতি স্কীম আছে তার মধ্যে বাছাই করে কিছু কিছু স্কীমকে কনটিনিউ করতে হবে এবং কিছু কিছু স্কীমকে কমপ্লিট করার চেষ্টা করবেন। এই প্রসঙ্গে আমার জেলার গুরুত্বপূর্ণ স্কীমের প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, মেদিনীপুর জেলায় বিগত ৩০/৩৫ বছরের মধ্যে কেলেঘাই মাষ্টার প্ল্যান ছাড়া আর কোন বড় বন্যা-নিয়ন্ত্রণ পরিকল্পনা গৃহীত হয়নি। কেলেঘাই মাষ্টার প্ল্যান

রচিত হয়েছিল এবং রূপায়িত হয়েছিল দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের সময়ে। কংগ্রেসীরা কোনদিনও করেনি। এছাড়া অন্যান্য ছোটখাটো কিছু কাজ হয়েছে ঠিকই কিন্তু কেলেঘাই মাষ্টার প্ল্যান এখনও ইনকমপ্লিট অবস্থায় পড়ে আছে। থার্ড ফেসের কাজ এখনও হয়নি, নদী গর্ভের সংস্কার হয়নি। বিগত ১০/১২ বছর ধরে কেলেঘাই নদীর মেইনটেনান্স এবং তার এমবাঙকমেন্টের মেইনটেনান্সের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হচ্ছে না, কারন অর্থ নেই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বিবেচনা করার জন্য অনুরোধ করবো। যদি নেসেসারী মেইনটেনান্স না করা হয় তাহলে অনিবার্য ফল হিসাবে আগামী কয়েক বছরের মধ্যেই কেলেঘাইয়ের বাঁধ ভেঙে যাবে এবং তারফলে সবং, পিঙলা, পটাশপুর, ভগবানপুর, খেজুরী প্রভৃতি বিশাল এলাকার কয়েক লক্ষ হেক্টর জমি জলের নিচে চলে যাবে। তখন যে বিরাট অঙ্কের ধাক্কা সেচ দপ্তরের ঘাড়ে এসে পড়বে তা বহন করার ক্ষমতা থাকবে কিনা সন্দেহ। সুতরাং মাননীয় সেচমন্ত্রীকে অনুরোধ করবো, আপনি বলেছেন - প্রাওরিটির ভিত্তিতে গুরুত্ব দিয়ে বাছাই করতে হবে — আমার আবেদন কেলেঘাই মাষ্টার প্ল্যানের যে ইনকমপ্লিট কাজ সেই ইনকমপ্লিট কাজকে নিশ্চিত ত্বরান্বিত করা যায় কিনা সেইদিকে নজর দেবেন। এই প্রসঙ্গে আমি বলবো, তমলুক মাষ্টার প্ল্যান, ঘাটাল মাষ্টার প্ল্যানকে সিরিয়াস এ্যফর্ট দিয়ে একজিকিউট করতে হবে এবং বার-চৌকা ড্রেনেজ স্কীমকেও ত্বরান্বিত করতে হবে। আমি মাননীয় সেচমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি যে তিনি এই বারচৌকা স্কীমটিকে হাতে নিয়েছেন। কংগ্রেস আমলে এটা নিয়ে ছিনি-মিনি খেলেছিলেন, প্রতারণা করেছিলেন। ১৯৭২ থেকে ১৯৭৬ সাল অবধি কংগ্রেস সরকার যখন ক্ষমতায় ছিল তদানীন্তন মুখ্যমন্ত্রী পটাশপুর থানা অঞ্চলে গিয়ে বার-চৌকা ড্রেনেজ স্কীম একজিকিউট করার কথা বলেছিলেন, কিন্তু একটি পয়সাও ববাদ্দ করে যাননি। এখন বামফ্রন্ট সরকার এই স্কীমটি হাতে নিয়েছেন এবং কাজ সুরু করেছেন। আমি মাননীয় সেচমন্ত্রীকে অনুরোধ করবো, আপনার দপ্তরে বরাদ্দ হওয়া সত্ত্বেও বহু জায়গায় এল. আর. ডিপার্টামেন্ট ল্যান্ডয়্যাকইজিসানের টাকা জনসাধারনের হাতে সময় মত না পৌঁছে দেওয়ার জন্য অনেক ক্ষেত্রে ইমপ্লিমেন্ট রাখা হচ্ছে, জনসাধারণের পক্ষ থেকে আপত্তি উঠছে। এটা আপনি দেখবেন। এর সাথে সাথে ভগবানপুর, নন্দীগ্রাম মাষ্টার প্ল্যান কার্যকরী করা যায় কিনা দেখবেন। ময়না বেসিন ড্রেনেজ স্কীম - ময়নার কথা বলে লাভ নেই, এটা আপনারা সকলেই জানেন - প্রাওরিটির ভিত্তিতে গুরুত্ব দিয়ে কার্যকরী করা উচিৎ। তাছাড়া মাননীয় সেচমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি; পটাশপুর, পিংলা, সবং বেসিন এলাকার যে ড্রেনেজ স্কিম - তা নতুন ভাবে তৈরী করে কার্যকরী করুন, সিরিয়াসলি ঐ স্কিমটা গ্রহণ করুন। তাছাড়া ঐ স্কিমটা তৈরী না করেও কোন উপায় নেই। এখানে আরো বলছি যে, এক্স - জমিদারী এনব্যাঙ্কমেন্ট রিপেয়ারের এবং মেনটেনেন্সয়ের কাজেও সিরিয়াসলি দেখা দরকার। এ এলাকার স্বার্থে আজকে কংসাবতী মডার্ণাইজেশনের কাজ দ্রুত কমপ্লিট করবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এছাড়া ইরিগেশন সম্পর্কে যে কথা বলতে চাই, সেটা হচ্ছে - আমাদের মেদিনীপুর জেলার একটি ক্ষুদ্র অংশ আজ সেচের অর্ন্তভুক্ত। সেই কারণে সুবর্ণরেখা ব্যারেজ পরিকল্পনা কার্যকরী করবার জন্য দাবী জানাচ্ছি। এখনও পর্যন্ত এই সুবর্ণরেখা ব্যারেজ পরিকল্পনাকে সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনার অর্ন্তভুক্ত করা হয়নি। সেই পরিকল্পনা সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ইনক্লুড করবার দাবী জানাচ্ছি। এই কথা বলে বাজেট - বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় যে লিখিত বাজেট বিবৃতি দিলেন এবং যে মৌখিক বিবৃতি দিবেন, তাতে দেখতে পাচ্ছি - সেচ, বাঁধ সংরক্ষণ, জলনিকাশী ব্যবস্থা, ভূমিক্ষয়, ভাঙ্গন ইত্যাদি প্রতিরোধের কাজ যে বিভাগ করে থাকে, সেই বিভাগের মত একটি গুরুত্বপুর্ণ বিভাগের যে চিত্র তিনি তুলে ধরলেন এবং দৈন্যতার কথা যা প্রকাশ করলেন এখানে, তাতে বুঝতে অসুবিধা হয়না যে, আগামী আর্থিক বছরেও ঐ বিভাগকে দৈন্যতার মধ্যে দিয়ে চলতে হবে এবং আমার আশঙ্কা - বন্যা, বাঁধ সংরক্ষণ অথবা জল নিকাশের কথাই বলুন - এগুলোর কার্যকারিতা কিছুই থাকবে না। সেখানে প্রকৃতির উপর নির্ভর করে চলতে হবে। দেশ স্বাধীন হবার দীর্ঘ দিন পর আজও আমাদের দেশ প্রকৃতির উপর নির্ভর করে চলছে। এরফলে কোন বছর-খরা, কোন বছর প্রলয়ঙ্করী বন্যার কারণে আমাদের কৃষি অর্থনীতি মার খাচ্ছে। সেচ দপ্তর আজকে তাঁদের উপর ন্যস্ত দায়িত্ব পালন করতে ব্যর্থ হচ্ছে। আজও আমরা দেখতে পাচ্ছি যে, আমাদের দেশের চাষবাস এখনও প্রকৃতির উপর নির্ভর করে আছে। তিনি লিখিত বিবৃতিতে বলেছেন যে বিগত বছরের বন্যার ফলে আমাদের দেশের কৃষি - যার উপর পশ্চিমবাংলার অর্থনীতি দাঁড়িয়ে আছে - সেই কৃষি প্রচন্ডভাবে মার

রেখেছে। এর জন্য তিনি তাঁর ভাষণে ঘোষণা করেছেন, আশা প্রকাশ করেছেন যে, অর্থের অভাবে যে, প্রকল্পগুলির কাজ সম্পন্ন করা যায়নি বা ক্ষয়-ক্ষতির মধ্যে পড়েছে, সেগুলোর অগ্রাধিকারের ভিত্তিতে গ্রহণ করবেন। সেচের কথা বলতে গিয়ে বলতে চাই যে, কংগ্রেস দীর্ঘদিন ধরে এখানে ক্ষমতায় ছিলেন এবং বামফ্রন্ট সরকারও আট বছর ধরে ক্ষমতায় আছেন, কংগ্রেস যে সমস্ত প্রকল্পগুলি গ্রহণ করেছিলেন সেই প্রকল্পগুলি গ্রহণ করবার ক্ষেত্রে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গির অভাব এবং বাস্তবতার সঙ্গে সঙ্গতি না থাকাবার ফলে তার কুফল এখন ফুটে উঠেছে। যে সমস্ত বড় বড় বাঁধ তৈরী হয়েছিল, দেখতে পাচ্ছি যে, সেই সব বাঁধের দ্বারা বন্যা নিয়ন্ত্রণ করা সম্ভব হচ্ছে না, ফলে লক্ষ লক্ষ মানুষ ও চাষবাস প্রতি বছরই ক্ষতিগ্রস্থ হচ্ছে। বামফ্রন্ট সরকারও এখানে ৮ বছর ধরে ক্ষমতায় আছেন, কিন্তু তাঁরাও সেই বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী নিয়ে বন্যা নিয়ন্ত্রণ, সেচপ্রকল্প সংরক্ষণ ইত্যাদি কাজগুলো করতে ব্যর্থ হয়েছেন। এখানে এক মাননীয় সদস্য বলেছেন যে, যেসমস্ত সেচ এলাকা আছে - সেই এলাকায় যাঁদের জমিতে সেচ দেওয়া হচ্ছে, আজকে তাঁরাও ঠিক মত সেচ - কর দিচ্ছেন না।

**[5.45 --5.55p.m.]**

এমন অনেক অভিযোগ মাননীয় সদস্যরা তুলেছেন যাদের সেচ কর দেবার জন্য নোটীশ দেওয়া হয়েছে কিন্তু সেচের সুযোগ তারা পাচ্ছে না। সুতরাং সেচের জল দেওয়া হচ্ছে না কিন্তু সেচ কর আদায় করা হচ্ছে। এই ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তরের সঙ্গে কৃষি দপ্তরের কোন সংযোগ নেই, সমন্বয়ের অভাবের জন্য এই ভাবে কর আদায় করা হচ্ছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো সেচ এলাকায় আপনার দপ্তরের যে ক্ষমতা প্রয়োগ করে সেচ না দিয়ে অথবা চাষীদের উপর থেকে সেচের ট্যাক্স আদায় করার চেষ্টা করা হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো আপনার দপ্তরের সঙ্গে কৃষি দপ্তরের সমন্বয় সাধন করে যারা জোর করে সেচের সুযোগ নিচ্ছে তাদের কাছ থেকে সেচ কর আদায় করবার চেষ্টা করুন। সেই দিক থেকে মাননীয় সদস্যরা যা অভিযোগ তুলেছেন সেটা বাস্তব সত্য কথা। সম্পন্ন চাষীরা সেচের সুযোগ নেয় অথচ তারাই বেশী করে সেচ কর ফাঁকি দিচ্ছে। আমি আশা করি এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় দৃষ্টি দেবেন। বাঁধ সংরক্ষন এবং সেচ প্রকল্পের ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কতকগুলি পরিকল্পনা গ্রহণ করেছেন। আমি আশা করি এই প্রকল্পগুলি তিনি অগ্রাধিকারের ভিত্তিতে গ্রহণ করবেন। কিন্তু বাস্তবক্ষেত্রে দেখা যাচ্ছে সেটা হচ্ছে না। স্বাধীনতার ৩৭-৩৮ বছর পরে জল নিকাশির অভাবে ফসল ঠিক ভাবে হতে পারছে না। যে জায়গায় প্রচণ্ড জল, প্রথম দিকে ফসল ভাল তৈরী হল, চাষীরা আশায় বুক বাঁধলো কিন্তু প্রচণ্ড বৃষ্টির ফলে, নদীর জলোচ্ছ্বাসের ফলে সব ফসল নষ্ট হয়ে গেল। মাঠ থেকে জল বেরোবার কোন সুযোগ নেই। বিভিন্ন জায়গায় যে সমস্ত প্রকল্প গুলি আছে যেমন স্লু ইজ গেট, সেই স্লু ইজ গেট গুলি অকেজ অবস্থায় পড়ে আছে। বিগত বন্যা সুন্দরবন এলাকায় আমরা দেখেছি - মাননীয় মন্ত্রী মহাশয় সুন্দরবন এলাকায় গিয়েছিলেন এবং আমরা একত্রে বিভিন্ন জাযগায় ভ্রমন করেছি এবং তিনি নিজেই স্বীকার করেছেন যে সুন্দর বনের নদী ব'াধ গুলি একদিকে যেমন অকেজ অবস্থায় পড়ে আছে অপর দিকে জল নিকাশের জন্য যে স্লু ইজ গেট গুলি আছে সেই গুলি প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। এবং তার মধ্যে যেগুলি আছে তার মধ্যে বেশীর ভাগই অকেজ হয়ে পড়ে আছে। এই গুলিকে রক্ষনা-বেক্ষনের জন্য আপনার দপ্তর থেকে কোন লোক নেই । অনেক জায়গায় আমরা দেখেছি সেই স্লু ইজ গেট গুলির মুখে পলি জমে সম্পূর্ণ বন্ধ হয়ে গেছে। সেই গুলিকে মেরামত করার কোন ব্যবস্থা নেই। সেখানে খাল কেটে মাঠের জলটাকে স্লুইজ গেটের মুখে আনার কোন ব্যবস্থা নেই। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে সুন্দরবন এলাকাতে আপনার দপ্তর থেকে কয়েক কোটি টাকা ব্যায় করে পিয়ালী ক্লোজার করা হয়েছিল, নদীর বাঁধ দেওয়া হয়েছিল। নদীকে বে'ধে দিয়ে লোনা জল সরিয়ে দিয়ে মিঠে জল ভরিয়ে দিয়ে চাষ করার ব্যবস্থা করা হয়েছিল। কিন্তু ৫-৭ বছর আমরা দেখতে পাচ্ছি এই প্রকল্পটা শেষ হয়ে গেছে। নদীর ব'াধ হ'ল , প্রচুর টাকা গেল কিন্তু নদীর জল লোনা লোনাই থেকে গেল। কি করে হচ্ছে এটা? সেখানকার চাষীরা বলছে, স্থানীয় লোকেরা বলছে এবং তারা এটাকে সত্যি বলে মেনে নিয়েছে যে প্রশাসনিক অব্যবস্থার জন্য এটা হচ্ছে। যারা নদীতে মাছ ধরতে যায় সেই জেলেদের সংগে প্রশাসনে যারা আছে - যারা এই স্লু ইজ গেটের তদারকিতে আছে - তাদের সংগে হাত মিলিয়ে এই পিয়ালী ক্লোজারের ভিতর লোনা জল ঢুকিয়ে দিচ্ছে । ফলে এই ব্যাপারে কোটি কোটি টাকা ব্যয় হচ্ছে অথচ কাজের কাজ কিছু হচ্ছে না। এক দিকে আপনারা বলছেন টাকার অভাবে প্রকল্প গুলি গ্রহন করতে পারছেন না, টাকা থাকলে অগ্রাধিকারের ভিত্তিতে গ্রহন করবেনবলছেন। কিন্তু বাস্তব সম্মত কথা হচ্ছে প্রকল্প

গুলির জন্য টাকা ব্যয় হচ্ছে কিন্তু প্রশাসনিক নিয়ম-কানুন না থাকার জন্য, ঠিকমত রক্ষনাবেক্ষন না করার জন্য উদ্দেশ্য গুলি ব্যর্থ হয়ে যাচ্ছে। তার জলন্ত দৃষ্টান্ত হ'ল পিয়ালী ক্রোজার। আশা করি এই ব্যাপারে আপনি দৃষ্টি দেবেন। যে উদ্দেশ্যনিয়ে পিয়ালী ক্রোজার তৈরী হয়েছিল- মিঠে জল ধরে নদীর পাশাপাশি অঞ্চলে চাষ হবে - সেই উদ্দেশ্য ব্যর্থ হয়ে যাচ্ছে। আপনি জানেন সুন্দরবন এলাকায় সাগর, কাকদ্বীপ, পাথরপ্রতিমা, নামখানা, কুলতলী, মথুরাপুর, গোসাবা, বাসন্তি এবং সন্দেশখালি এই সব বিস্তৃর্ণ এলাকা এক ফসলী। এখানকার ফসল নির্ভর করে নদী বাঁধের উপর। কিন্তু সেখানে নদী বাঁধের অবস্থা অতি সংকীর্ণ। এখানে নদী বাঁধের কোন মেরামত নেই। এখানে কন্ট্রাক্টাররা ইতিমধ্যে যে সমস্ত কাজ গুলি করেছে সেই টাকা তারা পাচ্ছে না। এখানে নদী বাঁধের জন্য যে কাজ হয় তাতে দেখা যায় আপনার প্রশাসনে নিচেরতলায় যে সমস্ত কর্মী আছে তাদের সংগে কন্ট্রাক্টারদের একটা অসুভ আঁতাত আছে। নদী বাঁধের উপর মাটি না ফেলে বিল পাসকরিয়ে নিয়ে যাচ্ছে। এই ভাবে এখানে দুর্নীতি হচ্ছে। আপনার যে ঠিকাদারী পদ্ধতি এই ঠিকাদারী পদ্ধতিতে বিরাট পরিমান টাকা অপচয় হচ্ছে।

আমি সেদিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবো। সুন্দরবন নদীবহুল এলাকা। এখানকার নদী বাঁধগুলি স্বাধীনতার দীর্ঘ কয়েক বছর অতিক্রান্ত হয়ে যাবার পরেও একই অবস্থায় রয়ে গিয়েছে। এখানকার নদীবাঁধগুলি উঁচু নয়, যার ফলে আমরা দেখছি প্রায় প্রতি বছরেই নদীগুলির নোনাজল গ্রামের জনবহুল এলাকায় ঢুকে পড়ে। সেই সঙ্গে সঙ্গে জল নিকাশী ব্যবস্থা না থাকার ফলে সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলের মানুষ বন্যার কবলে পড়েন। ধানের ফসল নষ্ট হয়ে যায়, ঘর-বাড়ী, গরু- বাছুর সমস্ত কিছুই প্রায় প্রতি বছরই নষ্ট হয়ে যাচ্ছে। সুন্দরবণের অধিকাংশ মানুষ এরফলে অসহায় ও নিরন্ন অবস্থার মধ্যে পড়েছেন। সুন্দরবনের মানুষকে এই অসহায় অবস্থা থেকে রক্ষা করতে হলে আমি বলব, আরও দৃঢ় পদক্ষেপে জলনিকাশী ব্যবস্থা ও আরও সুইজ গেটের সংখ্যা বাড়াতে হবে। বাঁধগুলিকে আরও উঁচু করার ব্যবস্থাও করতে হবে। সুইস গেটের সংখ্যা কেবল বাড়ালেই চলবে না, সেগুলোর যথোপযুক্ত রক্ষণাবেক্ষণের কাজও করতে হবে। তাছাড়া যেগুলো ইতিমধ্যে অকেজো হয়ে পড়েছে, যেগুলো পলি পড়ে সিলটেড হয়ে গেছে সেগুলতে জলনিকাশীর ব্যবস্থা করতে হবে। এই সঙ্গে নদী ভাঙন রোধ একান্ত জরুরী। নদী ভাঙন যেমন ভাবে রোধ করার ব্যবস্থা করতে হবে, ঠিক সেই সঙ্গে সঙ্গে ভূমি ক্ষয় রোধ করার ব্যবস্থা করতে হবে। এদিকে মাননীয় মন্ত্রী মহাশয়কে বিশেষ ভাবে নজর দিতে হবে। জলনিকাশী ব্যবস্থা হিসাবে আপনি কয়েকটি প্রকল্প গ্রহণ করেছেন। সেই প্রকল্পগুলির মধ্যে সুন্দরবনের জন্য কয়েকটি প্রকল্প আপনি গ্রহণ করেছেন। জলনিকাশী কর্মপ্রকল্পের মধ্যে আপনি সুন্দরবন অঞ্চলে জরুরী উন্নয়নমূলক পূর্তকর্ম, ঘিয়া কুন্তী বেসিন জলনিকাশী কর্মপ্রকল্প ২৪ পরগণায় নগরকাটা বেসিন জলনিকাশী কর্মপ্রকল্প ঢালির নালা পুনঃখনন , এবং বাগজালা জলনিকাশী খালের উন্নতিসাধন, এই রকম কতকগুলি প্রকল্প আপনি গ্রহণ করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি স্মরণ করিয়ে দিতে চাই যে, এগুলি নিয়ে যেমন গুরুত্বপূর্ণ প্রকল আপনি গ্রহণ করছেন, সেই রকম বহু প্রকল্প সারা পশ্চিমবাংলায় আরও অন্যান্য স্থানে গ্রহণ করা প্রয়োজন। মেদিনীপুর জেলার ময়না থানা গত বছর ধরে জলের তলায় ডুবে থাকছে। এই থানার প্রকৃত অবস্থা এমনই যে, চারিদিকে উঁচু এবং মাঝখানে গর্তের মত - ঠিক একটা সরার মত - হয়ে আছে। যারফলে আমরা দেখতে পাই, সেখানে প্রচুর জল ঢুকে পড়ে এবং সেই এলাকার মানুষের ঘরবাড়ী প্রায় সারা বছরই জলের তলায় ডুবে থাকে। এই ভাবে ময়না থানার মানুষ বন্যার কবলে পড়েন। সেই বন্যাপ্লাবিত মানুষ বহু বার কলকাতায় এসে মাননীয় মুখ্যমন্ত্রী এবং সেচ দপ্তরের কাছে তাঁদের দাবী - দাওয়ার কথা জানিয়েছেন। তাঁরা সেখানে জলনিকাশী প্রকল্প গ্রহণের জন্য বহুবার আবেদন জানিয়েছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ময়না থানা অঞ্চলে এই ধরণের একটা জলনিকাশী প্রকল্প গ্রহণের জন্য আবেদন জানাই। তিনি যেন সেখানে অগ্রাধিকারের ভিত্তিতে একটি জলনিকাশী প্রকল্প গ্রহণ করে অবিলম্বে কার্যকরী করার জন্য নির্দেশ দেন। অপর আর একটি বিষয়ের উল্লেখ আমি এখানে করতে চাই। সেটি হচ্ছে, কংসাবতী, দামোদর, ময়ূরাক্ষী এবং তিস্তা - এই যে প্রকল্পগুলি রয়েছে, এগুলি জরুরী ভিত্তিতে সম্পন্ন করা দরকার। কেন্দ্রীয় সরকার অসহযোগিতা করছে, প্রাপ্য অর্থ দিচ্ছে না একথা যেমন স্বীকার্য্য, তেমনি আপনার দপ্তরের সক্রিয়তার উপরই প্রকৃতপক্ষে নির্ভর করছে সবকিছুর সাফল্য। আপনার দপ্তরের আর্থিক সঙ্গতি নিয়ে বাস্তব উদ্যোগ তথা কর্মদ্যোগ নিয়ে, জনপ্রিতিনিধিদের সাহায্য নিয়ে, জনসাধারণের সহায়তা নিয়ে - শুধুমাত্র প্রশাসন বা ইঞ্জিনীয়ারদের উপরে নির্ভর করলে চলবে না - অগ্রসর হলে কৃষির উন্নতি সত্যিই সম্ভব হবে। আমরা জানি যে, এগুলির টেকনিক্যাল একটা দিক আছে। তাঁদের অভিজ্ঞতাকে আমরা অস্বীকার করছি না। কিন্তু সেই সাথে সাথে স্থানীয় মানুষের দীর্ঘদিনের অভিজ্ঞতা - দীর্ঘদিন যাবৎ যাঁরা বন্যা এবং খরার কবলে পড়ে

বাস্তব অভিজ্ঞতা অর্জন করেছেন তাদের নিয়ে এই প্রকল্পগুলিকে বাস্তবায়িত করলে আপনার এই বিষয়টা দপ্তরের সাফল্য অবসম্ভাবী। এই দপ্তরের সফলতার উপরেই নির্ভর করছে গোটা পশ্চিমবাংলার কৃষির উন্নতি। কৃষি এখানে দিনের পর দিন মার খাচ্ছে, যার ফলে পশ্চিমবঙ্গের অর্থনীতি ক্রমশঃ পঙ্গু হয়ে পড়ছে। এই কৃষির উন্নতি না করতে পারলে, কৃষির অর্থনীতিকে শক্তিশালী না করতে পারলে, একে প্রানবন্ত না করতে পারলে পশ্চিমবঙ্গের অর্থনীতি কখনই মজবুত হতে পারে না। একে শক্তিশালী ও প্রানবন্ত করতে গেলে সেচ দপ্তরে যে যে বিষয়গুলি রয়েছে, সেগুলিকে গুরুত্ব সহকারে কার্য্যকরী করে তুলতে হবে। এই দিকে বিশেষভাবে লক্ষ্য দেওয়ার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**[5.55 --6.05p.m.]**

**শ্রী সৈয়দ মহঃ মসী :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে সেচমন্ত্রী যে বাজেট বরাদ্দর দাবী এখানে রেখেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং সমর্থন করে আমি কয়েকটি কথা এখানে বলতে চাই। আজকে এই দপ্তরের বরাদ্দের দাবীর উপর যে সমালোচনা বিরোধীরা করলেন আমি সেগুলি মনোযোগ দিয়ে শুনেছি এবং শুনে এইকথায় মনে হচ্ছে তার বক্তৃতার মধ্যে কোন গঠনমূলক বক্তৃতা নেই, সমালোচনা করতে হয় তাই সমালোচনা করেছেন, এর মধ্যে শুধু অসত্য ভাষণ, অসত্য অভিযোগ ছাড়া আর কিছুই দেখা যাচ্ছে না। আপনারা জানেন যে দীর্ঘ ৩০ ৩৫ বছর ধরে আপনারা এখানে প্রতিনিধিত্ব করেছেন এবং শ্রেণী স্বার্থের দিকে দৃষ্টি দিয়ে কাজ করেছেন। সেইজন্য কোন গঠনমূলক বক্তব্য এখানে আপনারা রাখতে পারেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে সেচের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে, বিশেষ করে গ্রামবাংলার পুর্ণগঠনে সেচের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। স্বাধীনতার আগে যেটুকুএই বিষয়ে চিন্তাভাবনা করা হয়েছিল স্বাধীনতার পরবর্তীকালে শ্রেণীস্বার্থ সাধন করেছেন, তাদের ইচ্ছামত পরিকল্পনা কাটছাঁট করেছেন এবং কংগ্রেসের স্বার্থে পরিপূর্ণ যে সমস্ত নীতি সেগুলি গ্রহণ করেছেন। তারই অনিবার্য ফলশ্রুতি হিসাবে আজকের এই সেচব্যবস্থা, এরজন্য যে দায়ী কংগ্রেস সরকার একথা আপনারা অস্বীকার করতে পারেন না। আপনারা এখানে কুম্ভিরাশ্রু বিসর্জন করলেন কিন্তু আপনারাই এর জন্য দায়ী। আজকে যে সমস্যা এবং অসুবিধা গঙ্গা নদীকে নিয়ে এরজন্য কি আপনাদের তরফ থেকে কোন চেষ্টা দেখেছিলাম। গঙ্গা নদী হচ্ছে ভারতবর্ষের প্রাণ, এই গঙ্গানদীর উপর দিয়ে বাঁধ বেঁধে জল নিচ্ছেন। গঙ্গার বক্ষে বাঁধ বেঁধে অন্যান্য প্রদেশ ইচ্ছামত জল নিচ্ছেন। গঙ্গার যে শাখানদী আছে সেই শাখানদীর উপর বাঁধ বেধে উত্তরপ্রদেশ, বিহার এইসব জায়গা ইচ্ছামত জল নিচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গণ্ডক, কুশী এই উপ নদীগুলির থেকে জল নেওয়ার ফলে গঙ্গার যে জলপ্রবাহ সেটা অনেকটা কমে যাচ্ছে। তারপরে ফারাক্কার বাধ থেকে জল দেওয়া হচ্ছে বাংলাদেশকে, ফলে গঙ্গানদীতে পলি জমেছে। এই পলি জমার ফলে গঙ্গাবক্ষ উঁচু হয়ে গেছে।

গঙ্গার জল ধারনের ক্ষমতা কমে গেছে বলে বন্যা হচ্ছে। অর্থাৎ বন্যা হচ্ছে ওদের ত্রুটিপূর্ণ পরিকল্পনার জন্য। গঙ্গা সম্পর্কে যে অর্থে পরিকল্পনা গ্রহণ করার দরকার ছিল সেটা তারা করেননি বলে পশ্চিমবাংলার জনসাধারণকে ভূগতে হচ্ছে। এই জিনিযটা চিন্তা ভাবনা করার দরকার আছে। গঙ্গা জল বন্টনের অসমতার জন্যে এই অবস্থা দেখা দিয়েছে। একটা কথা বলতে চাই যে জাতীয় দৃষ্টিভঙ্গী সামনে রেখে গঙ্গার জল বন্টনের সমস্যার সমাধান আমরা করতে পারতাম এবং স্থায়ী সমস্যা হিসাবে আর দেখা যেত না। নদী এক দিকে ভাঙে আর একদিকে গড়ে। আজকে জঙ্গীপুরের কাছে ভাগীরথী এবং পদ্মা এক কিলোমিটারের মধ্যে চলে এসেছে। এটা রোধ করতে না পারলে নদীয়া মুর্শিদাবাদ এমন কি কলকাতা পর্যন্ত উড়ে যাবে। এই ভয়াবহ অবস্থা সৃষ্টির পিছনে ভুল পরিকল্পনা এবং জল বন্টনের অসমতা কথা চিন্তা করা দরকার। সেই দিক থেকে কেন্দ্রীয় সরকার যদি এগিয়ে না আসেন তাহলে এই রকম ভাঙ্গন রাজ্য সরকারের পক্ষে প্রতিরোধ করা অসম্ভব। ওদের সেই সৎসাহস নেই এই রকম জাতীয় সমস্যার ব্যাপারে পশ্চিমবাংলার দাবীর সঙ্গে তারা কণ্ঠ মেলাতে পারেন। সুতরাং সেই দিক থেকে এই সমস্যাটা বিচার করতে হবে। আমি ডি. ভি. সি. পরিকল্পনা সম্পার্কে দু একটি কথা বলতে চাই। ডি. ভি. সি. পরিকল্পনা টেনেসির মত পরিকল্পনা করা হয়েছিল। ডি. ভি. সি. - র বন্যা প্রতিরোধের পরিকল্পনা ছিল, সেচের জন্য করা হয়নি। তবু সে ক্ষেত্রে নদী বিশেষজ্ঞ ভরদুইন যে ৮টি ড্যামের কথা বলেছিলেন তার জায়গায় ৪টি ড্যাম তৈরী করা হয়েছে। কেন আরো ৪টি ড্যাম তৈরী করা হল না সেই সম্পর্কে কেউ কোন প্রশ্ন করলেন না। এই ৪টি

ড্যাম আবার সিলটেড হয়ে গেছে যার জন্য পশ্চিমবাংলার সরকার জলাধারের উচ্চতা বৃদ্ধির প্রস্তাব দিয়েছিলেন তা কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন নি। মাটির নিচের কয়লা নষ্ট হওয়ার জন্য তারা এটা গ্রহণ করবেন না। ডি. ভি. সি.-র পরিকল্পনা পশ্চিমবাংলা সরকারের যেমন একটা অংশ আছে তেমনি বিহার ও কেন্দ্রীয় সরকারের অংশ আছে। কিন্তু তা সত্ত্বেও দৈনন্দিন যে কার্য্য পরিচালনা তার উপর কোন এ্যাডমিনিষ্ট্রেটিভ ক্ষমতা নেই। যার জন্য ডাঃ রায় বিধানসভায় একটা মোশান এনেছিলেন যাতে পশ্চিমবাংলা সরকার হস্তক্ষেপ করতে পারে। কিন্তু সেই সম্পর্কে একটা কথাও বললেন না। আমাদের বর্ধমান জেলার অজয় এবং বেহুলার বেসিনের কথা বলব। বাংলা বিহার বর্ডারে একটা ড্যাম করার প্রস্তাব ছিল এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কি বক্তব্য মাননীয় মন্ত্রী একটু বলবেন। বেহুলা বেসিন সম্পর্কে ১৯৭৯ সালে একটা প্রস্তাব রাখা হয়েছিল এই সম্পর্কে কি হল সেটা জানালে ভাল হয়। এই কথা বলে ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি শেষ করছি।

**[6.05 --6.15p.m.]**

**শ্রী শিশির অধিকারী :** মিঃ স্পীকার, স্যার, আজকে মাননীয় সেচ মন্ত্রী ৩৩২, ৩৩৩, ৫৩২ এবং ৫৩৩ এই যে সেচ বিভাগের ব্যয় - বরাদ্দ এনেছেন এই ব্যয় - বরাদ্দদের বিরোধিতা করে আমার বক্তৃতা শুরু করছি। এতক্ষণ ধরে অনেকে বক্তৃতা করেছেন, অনেকের বক্তৃতার মধ্যে অনেক জিনিস শোনা গেছে, আবার অনেকের বক্তৃতার মধ্যে দেখা যাচ্ছে সেই একই সুর, যেন বৃন্দাবনে কানু ছাড়া কেউ নেই, তেমনি কেন্দ্র ছাড়া কিছু নেই। সেচ দপ্তর এমন একটা দপ্তর যে দপ্তরের আমি মনে করি মানুষের শরীরে যেমন অঙ্গ প্রত্যঙ্গ আছে তেমনি দেশব্যাপি তার বিস্তৃত আছে। সেই সেচ দপ্তর সম্পর্কে আমি লক্ষ্য করেছি সরকার পক্ষের বক্তারাও সমালোচনায় মুখর হয়ে উঠেছেন। এটা পরিষ্কার কথা যে গোটা সেচ দপ্তরে পলি পড়েছে, পলি পড়ে খাল নালা আর নেই এমন একটা অবস্থা এসে দাঁড়িয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় নতুন নতুন ১৮টি পরিকল্পনার কথা বলেছেন, সেই ১৮টা পরিকল্পনার কাজ চলছে একথাও বলেছেন। আর ৫টা পরিকল্পনা গ্রহণ করতে যাচ্ছেন। এছাড়া গরুকে বাঁশ পাতা দেখানর মত ৩টা পরিকল্পনা রেখেছেন। কিন্তু খুব দুঃখের কথা পশ্চিমবঙ্গের মেদিনীপুর এবং ২৪ পরগণা যার ধারে সমুদ্র পাড় সেই সমুদ্র পাড়ের বিস্তীর্ণ এলাকার মানুষ অসহায়ের মত দিন কাটাচ্ছেন। সেই সমুদ্র পাড়ে কথা এই ব্যয় - বরাদ্দদের মধ্যে এবারেও আমরা দেখতে পাইনি। উত্তরবঙ্গের কথা কেউ কেউ তুলেছেন। উত্তরবঙ্গের জলঢাকা প্রকল্প, ফরাক্কা প্রকল্প, দামোদর , ময়ূরাক্ষী, অনেক প্রকল্পের কথা হচ্ছে, মন্ত্রী মহাশয় শুকনো এলাকার জন্য দু'বার বাজেট পেশ করলেন দু'বারই লক্ষ্য করেছি কংসাবতী প্রকল্প কংগ্রেস সরকার শুরু করেছে, তার কাজ হচ্ছে, কিন্তু শুকনো এলাকা বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুরের জন্য দ্বারকেশ্বর ব্যারেজের কোন উল্লেখ নেই। সেই দিকে মন্ত্রী মহাশয় নজর দেবেন। এই যে ব্যয় - বরাদ্দসের টাকা ধরা হয়েছে এটা এসট্যাবলিসমেন্ট এবং স্যালারি ছেড়ে চলে যাওয়ার পর আমি জানি আপনার হাতে আর কোন অর্থ থাকবে না। যে অর্থ এখানে বরাদ্দ করা হয়েছে তার চেয়ে অনেক বেশী অর্থ বরাদ্দ করা উচিত ছিল। আপনি বহু জায়গায় ঘুরেছেন আমি [illegible] মহকুমার সমুদ্র পাড় ৬০ কিলোমিটার, তার মধ্যে ২০ কিলোমিটার উড়ে গেছে। বৃটিশ সরকারের আমলে [illegible] ছিল বাঁধে ঘাসের টার্কিন বসান, কিন্তু সেই উদ্যোগ কোথায় আপনার দ্বিতীয় বাজেটে ? আমি বলতে চাই সেই ২০ কিলোমিটার সমুদ্রের পাড় ৩০ ফুটের জায়গায় ২ ফুট ২ ফুটে এসে দাঁড়িয়েছে। সরাসরি কোটালের সময় মানুষ তাদের ছেলে - মেয়ে গবাদি পশু নিয়ে বাঁচার জন্য উঁচু জায়গায় গিয়ে আশ্রয় নেয়।

সেই সমুদ্র পাড়ের কোন উল্লেখ নেই। আজকে আপনাদের ভাবতে হবে ময়ূরাক্ষী, দামোদর যে ব্যারেজ হোক না কেন তার অসমাপ্ত কাজ চালু রাখতে হবে। গত বছর প্রস্তাব দিয়েছিলাম নতুন নতুন পরিকল্পনা গ্রহণ করার আগে যে সমস্ত খাল, নালা আছে সেগুলি পরিষ্কার করা হোক এবং তারজন্য সুষ্ঠ পরিকল্পনা গ্রহণ করা হোক। আমরা দেখেছি ময়না এবং তার পার্শ্ববর্তী এলাকা ধ্বংস হয়ে গেছে। উত্তরবঙ্গে কুচবিহারে ভয়াবহ অবস্থা দেখেছি ; তারপর, গঙ্গার ভাঙনের সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে পলি মুক্ত করতে হবে। এই ব্যবস্থা না করলে কোন কিছুই হবেনা — কাজেই সেদিকে নজর দিন। জলকরের কথা যা বলা হয়েছে সে সম্বন্ধে আমার নিবেদন হচ্ছে, বামফ্রন্ট সরকার কৃষকদের স্বার্থে জলকর তুলে দিন। জলকর কেন তুলে দিতে বলছি সেটা আপনারা শুনুন। বাঁকুড়া এক নম্বর এবং দুনম্বর বলতে কম্যান্ড এরিয়া তৈরী করে জলকর চালু করেছেন কিন্তু সেখানকার মানুষ কোনদিন জল পায়না। আপনাদের ভুলের জন্য আজ বাঁকুড়ার ওই সমস্ত লোককে এই কর দিতে হচ্ছে [illegible] সেটা কম্যান্ড

এরিয়া। আমি আপনাদের অনুরোধ করব এই সেচকর যাতে তুলে দেওয়া যায় সেই বিষয় আপনারা চিন্তা করুন। কৃষকদের স্বার্থে এই জলকর তুলে দিয়ে গ্রামীন অর্থনীতিকে আপনারা রক্ষা করুন। স্যার, আমি অবাক হয়ে লক্ষ্য করলাম আমাদের রাজ্যের ইরিগেসন দপ্তর প্রচন্ড ইরিটেসনে ভুগছে। আজকে তাদের এই সমস্ত স্কীমের জন্য এন. আর. ই. পি. - র কাছে ভিক্ষে চাইতে হচ্ছে। এখানে আপনাদের কি ভূমিকা আছে সেটা আশাকরি আপনার জবাবী ভাষণে বলবেন। আপনারা এই যে অর্থ ব্যয় করছেন তাতে দেখছি যে সিস্টেম রয়েছে তাতে কাজ ব্যহত হচ্ছে। আজকে আর. এল. ই. জি. পি. - র কাছে গিয়ে আপনাদের ইরিগেসনের কাজ সুরু করতে হচ্ছে। তবে একথা ঠিক এই দপ্তরকে আরও টাকা দেওয়া দরকার। খরার পরে দেখেছি কিছু কিছু জায়গায় বাঁধ দিয়ে সুইট ওয়াটার রক্ষা করবার চেষ্টা করা হয়েছে। আমরা চাই চাষীর ঘরে জল আসুক, কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম এর জন্য যে বাঁধ কাটতে হবে সেটা কাটা হলনা। আমরা চাই এই বাঁধ কাটার দায়িত্ব ইরিগেসন দপ্তরকে দিতে হবে, নাহলে অসুবিধা হবে। আমরা আরও চাই যে সমস্ত জিনিস ওইভাবে তৈরী হয়েছে সেগুলোকে রক্ষা করতে হবে। কেলেঘাই, কন্টাই এক এবং দুনম্বর স্কীমকে রক্ষা করতে হবে, মেদিনীপুর জেলার ঘাঁটাল, ময়নাকে রক্ষা করতে হবে। তারপর, কাঁথী মহকুমায় এই যে ২৫০টি স্লুইস্ ভেঙে গেছে তার কি ব্যবস্থা হবে জানিনা। আমি জানি আপনাদের আলকাতরা কেনার পয়সা নেই বা একটা নাট বোল্ট কেনার ক্ষমতা নেই। এগুলো খুব লজ্জার কথা। আপনাকে আর জিনিসের প্রতি লক্ষ্য রাখতে হবে এবং সেটা হচ্ছে ইঞ্জিনীয়ার এবং কনট্রাক্টররা যেভাবে কাজ করছে সেটা মোটেই সন্তোষজনক নয়। ইউথ ইঞ্জিনীয়ার্স কো অপারেটিভ সোসাইটি এখন প্রাকটিক্যাল ডেড। ইঞ্জিনীয়াররা এখন বেনামীতে অন্য ফার্মে কাজ করছে। আপনারা বামপন্থী ছেলেদের দিয়ে কাজ করান আমার আপত্তি নেই, কিন্তু বেনামীতে এই যে কাজ করছে এটা ঠিক নয়। একথা বলে ব্যয় বরাদ্দের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি। জয়হিন্দ — বন্দেমাতরম্।

**[6.15 --6.25p.m.]**

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সেচ মন্ত্রী মহাশয়, ১৯৮০-৮৫ সালের যে ব্যয় বরাদ্দ এখানে উত্থাপন করেছেন আমি সেই ব্যয় বরাদ্দকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। এবং সমর্থন জানাতে গিয়ে আমি কয়েকটি বক্তব্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই। পশ্চিমবাংলা নদী মাতৃক দেশ। এই নদী এবং তার জল থেকেই আমাদের শস্য ভান্ডার সৃষ্টি হয়। সেইজন্য নদী বা জলসেচ এই দুটি জিনিসের উপর বিশেষভাবে জোর দিতে হবে। আজকে বিভিন্ন নদী পরিকল্পনা জল সরবরাহ পরিকল্পনা রেখে শস্য ভান্ডার তৈরী হচ্ছে আর একদিকে কিন্তু শুকিয়ে যাচ্ছে। ডি. ভি. সি. করে মেদিনীপুরের পশ্চিম এবং দক্ষিণ অঞ্চলের বিশেষ ক্ষতি হয়েছে। আবার কংসাবতী প্রকল্প করে আমাদের পশ্চিমঅঞ্চলের ক্ষতি সাধন হচ্ছে। কারণ এই পরিকল্পনা কেন্দ্র থেকে করা হয়েছিল, যার ফলে আমার ধারনা অনেক ভুল ভ্রান্তি তার মধ্যে থেকে গেছে। একদিকে ময়নায় বন্যা অন্য দিকে কাঁথি এবং নন্দীগ্রামে খরা হচ্ছে। সেখানে জল ঢুকতে পারছে না। এবং সেখানে জল নিকাশও হয় না। এগুলি আজকে আমাদের দেখতে হবে। এই কংসাবতী নদীর সঙ্গে কেলেঘাই নদী মিলিত হয়ে হলদি নদীতে পড়েছে। এর ফলে সেখানে বন্যা হচ্ছে। কারণ হলদি নদী দিয়ে যেভাবে জল যেতে সেইভাবে আর যাচ্ছে না। এর ফলে ঐ এলাকায় এ বছর অত্যন্ত বর্ষার ফলে ৪২টি গ্রাম ভীষণ ভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে। তাই আমি মন্ত্রী মহাশয়কে বলবো এই হলদি নদী পরিকল্পনা রাখবেন কিনা সেটা একটু চিন্তা করে দেখবেন। আমরা বার বার দেখেছি ঐ নদী দিয়ে আর জল নিকাশ হয় না। ঐ হলদি নদী হলদিয়ার সঙ্গে মিলিত হয়েছে। ৫/৬ বছর আগে সেখানে জাহাজ দিয়ে মাটি কেটে নদীটিকে নাব্য ও জল নিকাশের ব্যবস্থা করা হোত। কিন্তু আজকে আর তা হচ্ছে না। আবার ঐ নদীর জল লবণাক্ত। তাই ঐ জল দিয়ে বোরো চাষ হয় না। সেখানে রূপনারায়ণ নদীর জল নিয়ে চাষ করা হয়। এ হলদি নদীর এলাকায় ধরতে গেলে বোরো ধানের চাষ একেবারেই হয়। যার ফলে এখানে চাষীরা বারেবারে আজকে মার খাচ্ছে, আজকে তারা একটা অসহায় অবস্থার মধ্যে পড়েছে। সেই জন্য অনেকদিন থেকে, ১৯৭৩ সাল থেকে এই ব্যাপারে চেষ্টা হচ্ছিল নন্দীগ্রাম ভগবানপুর মাষ্টার প্ল্যান। আশা করছি এই নন্দীগ্রাম ভগবানপুর মাষ্টার প্ল্যানের কাজ আগামী বছর ১৯৮৫-৮৬ সালে নিশ্চিয়ই আরম্ভ হবে। জানি না এই প্রকল্প কেন্দ্রের কাছ থেকে অনুমোদিত হয়ে এসেছে কিনা, তবে বাজেটে এর জন্য টাকা ধার্য্য করেছেন, ৫ লক্ষ্য টাকা, সেই জন্য আশা করছি কাজ হবে। মন্ত্রী মহাশয় বিধানসভার সদস্যদের, জেলা পরিষদের সদস্যদের, পার্লামেন্টের

সদস্যদের এই কাজে সহায়তা করার জন্য আবেদন জানিয়েছেন, নিশ্চয়াই আমি আনন্দিত। কিন্তু সেই সঙ্গে সঙ্গে ইঞ্জিনীয়াব, টেকনিশিয়ান, ফিল্ড এ্যাসিসট্যান্ট, তাদের উদ্দেশ্যে বলেছেন তারা যাতে আপনার কাজে সহায়তা করেন। কিন্তু দুঃখের বিষয়, আমি একজন ফ্রন্টের সদস্য হিসাবে তাদের কাছে গিয়েছি, কারণ গত বছর আমাদের ওখানকার একটা খাল খননের জন্য এস্‌টিমেট হয়েছিল, ৬লক্ষ ৬২ হাজার টাকার পরিকল্পনা কিন্তু আমি এই ব্যাপারে অনেক খোঁজ খবর করেছি এমন কি গত ৪/৫ দিন আগে পর্য্যন্ত খোঁজ নিতে গিয়েছি, কিন্তু তার কোন হদিশ পাইনি। আজকে সেটা দেখার দরকার আছে। এই সমস্ত অফিসার, ইঞ্জিনীয়ার, এরা যাতে সহায়তা করে তার জন্য আপনি আবেদন জানিয়েছেন, কিন্তু আমি অনেকবার ঘুরেছি কিন্তু কোন ফল পাইনি। সর্বশেষে আমি বলবো, হিজলি টাইড্যাল ক্যানাল সম্পর্কে। এই হিজলি টাইড্যাল ক্যানেলের দু পাশে বাঁধ করে দিয়ে সেখানে জল নিকাশের ব্যবস্থা করার কথা ছিল, কিন্তু সেই ব্যবস্থা হয়নি। এখানে একটা পরিকল্পনা হয়েছিল গেঁওখালি থেকে এই টাইড্যাল ক্যানেল দিয়ে একটা জলপথ করবেন উড়িষ্যা থেকে ইঞ্জিনীয়াররাও এসেছিলেন, সেন্ট্রাল থেকেও দেখে গেলেন, হিজলি টাইড্যাল ক্যানেলের মাধ্যমে জলপথ হবে কিন্তু কি হলো জানি না। এই জলপথ হলে এ অঞ্চলের অনেক উন্নতি হতে পারতো, সেখানে নানা রকম কুটির শিল্প গড়ে উঠতে পারতো। সুতরাং হিজলি টাইড্যাল ক্যানেলের যে স্কীম সেই স্কীম কার্য্যকরী হয় তার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই কথা বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[6.25 --6.35p.m.]**

**শ্রী বনমালি দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের ব্যয় বরাদ্দের যে দাবী এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। পশ্চিমবঙ্গের কৃষির উন্নতির জন্য সেচ ব্যবস্থার অত্যন্ত প্রয়োজন। আমরা দেখবো আজকে কৃষি উন্নতির জন্য যে সেচের প্রয়োজন, সেই সেচ ব্যবস্থা যেটুকু হওয়া দরকার ছিল, ততখানি হতে পারিনি। এই না হওয়ার একমাত্র কারণ কেন্দ্রীয় সরকারের পশ্চিমবাংলার প্রতিবিমাতৃ সুলভ মনোভাব, পশ্চিমবাংলাকে সাহায্য নাকরা। আজকে তিস্তার যে প্রকল্প, মন্ত্রী মহাশয় বলেছেন যে, এই প্রকল্প একটা আর্ন্তজাতিক প্রকল্প, আমরাও তাই মনে করি যে, এই প্রকল্পের মাধ্যমে উত্তরবঙ্গের প্রায় সব কটি জেলায়সেচ ব্যবস্থা করা যায়, সেখানে কেন্দ্রীয় সরকার কোন সাহায্য করেন নি।আমরা জানলাম সেখানে যে পাঁচ কোটি টাকা সাহায্য করা হয়েছে, সেই টাকা এমন সময় দেওয়া হয়েছে, যেটা কাজে লাগেনি। অর্থাৎ এ' ব্যারজ কমিশন করতে গেলে প্রায় ১ শত কোটি টাকা আরো প্রয়োজন। সেই টাকার সংস্থান পশ্চিমবঙ্গ সরকার কি ভাবে করবেন সে সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কোন চিন্তা নেই। আমরা দেখেছি যে কংসাবতী, ময়ূরাক্ষীর যেভাবে হওয়া দরকার ছিল এবং যেভাবে সেচ ব্যবস্থার আরো উন্নতি করার প্রয়োজন ছিল, সেই প্রয়োজন এখনও মেটেনি। বীরভূম জেলায় ময়ূরাক্ষীর যে জলাধার আছে সেই জলাধারটিতে পলি পড়ে মজে গেছে। এটাকে যদি এখন সংস্কার করা না যায় তাহলে অদূর ভবিষ্যতে সেই জলাধার বন্ধ হয়ে যাবে এবং জমিতে জল দেওয়া যাবেনা।কাজেই এই ময়ূরাক্ষী প্রকল্পের যে ত্রুটি আছে সেগুলি দূর করার জন্য আপনি চেষ্টা করবেন। তারপরে হিংগলু পরিকল্পনার মাধ্যমে বীরভূম জেলার একটা বিরাট অংশে প্রায় ৩৩ হাজার একর জমিতে সেচহয়। সেখানেও পলি পড়ে মজে যাচ্ছে। এটারও যদি সংস্কার করা না হয় তাহলে অদূর ভবিষ্যতে এটা বন্ধ হয়ে যাবে। বীরভূম জেলার সিদ্ধেশ্বরী পরিকল্পনার কথা আমরা অনেকদিন ধরে শুনছি। এই পরিকল্পনার কথা অনেক মাননীয় সদস্যরা বলেছেন। এই সিদ্ধেশ্বরী পরিকল্পনাকে যদি কাজে লাগান যেত তাহলে বীরভূম জেলার খরা প্রবণ এলাকায় জল সেচ দিয়ে ফসল বৃদ্ধি করা যেত এবং চাষীর উন্নতি হত। বীরভূম জেলার ময়ূরাক্ষী,হিংগলু এবং সিদ্ধেশ্বরী প্রকল্প হলে প্রায় ৬০ শতাংশ জমিতে খাদ্য শস্য করা যেত।আমরা দেখছি যে কেন্দ্রীয় সরকারের যে মনোভাব, সেই মনোভাবের জন্য এগুলি হচ্ছে না। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়কে এই সম্পর্কে নজর রাখতে অনুরোধ করবো। বীরভূম জেলার সিদ্ধেশ্বরী পরিকল্পনা যাতে কার্যকরী করা যায় সেই চেষ্টা করার জন্য বলবো। আজকে শুধু সেচ ব্যবস্থাই নয়, জল নিকাশী ব্যবস্থাও একটা মূল ব্যবস্থা। আমরা দেখছি যে কাঁন্দি মাষ্টার প্লানের কথা বলা হয়েছে। আমার এলকার নানুর, লাভপুর, ভরতপুর, ইত্যাদি এই মাষ্টার প্লানের অর্ন্তভূক্ত। এই মাষ্টার প্লানকে কার্যেকরী করার চেষ্টা হচ্ছে বলে শুনেছি, কিন্তু এখনও পর্যন্ত তার কাজ হয়নি। আজকে যদি বন্যা নিয়ন্ত্রণ করতে হয় তাহলে কাঁন্দি মাষ্টার প্লান, ঘাটাল, তমলুক, নিম্ন দামোদর জলনিকাশি প্রকল্প ইত্যাদি এগুলিকে

কার্য্যকরী করতে হবে। এগুলি না করে শুধু সেচ ব্যবস্থার কথা বলে থেমে গেলে চলবে না। এগুলিকে যদি কার্যকরী করতে না পারি তাহলে পশ্চিমবাংলার কৃষির উন্নতি করা যাবেনা। অপর দিকে কৃষকেরা বর্ষায় ডুবে মরলে, তাদের অবস্থা আরো খারাপের দিকে যাবে। কাজেই এই মাষ্টার প্লানকে যাতে কার্যকরী করা যায় তার জন্য চেষ্টা করবেন। ময়ূরাক্ষীজলাধারে যে জল থাকে সেই জল ঠিক মত পাওয়া যায় না। আমরা এখানে একটা ত্রুটি লক্ষ্য করেছি, এখানে সরকারী কর্মচারী যারা আছেন তারা এটাকে ঠিক মত কাজে না লাগানোর জন্য বা ঠিক মত বুঝতে না পারার জন্য অনেক সময়ে জল যে ভাবে ছাড়াহচ্ছে তার ফলে বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে ত্রুটি দেখা যাচ্ছে চাষের অসুবিধা হচ্ছে। এই সব নানা ত্রুটির ফলে চাষীর যে সময়ে জলের প্রয়োজন সেই সময়ে সে জল পাচ্ছে না। কাজেই আমি মনে করি সেখানে সরকারী যে ব্যবস্থরপনাআছে, যে সমস্ত ত্রুটি - বিচ্যুতি আছে সেগুলি যদি দূর করতে না পারেন তাহলে চাষের উন্নতি হবে না এবং সেই সঙ্গে চাষীরও উন্নতি হবে না। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয় এদিকে নজর রাখবার জন্য অনুরোধ করবো এবং যে সমস্ত ত্রুটি - বিচ্যুতি আছে সেগুলিকে প্রতিকার করার জন্য বলবো। আমরা দেখেছি ক্যানেলের উপরে যে সব ব্রিজ আছে তার উপর দিয়ে বাস ইত্যাদি যাচ্ছে। এই ক্যানেলের উপরে যখন রাস্তা তৈরী করা হয় তখন এই ব্রীজগুলি করা হয়। এগুলির অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে পড়েছে। আমি এই হাউসে এই বিষয়ে বার বার মেনশান করেছি। এই ব্রীজের উপর দিয়ে যখন বাস যাচ্ছে, সেই বাসগুলি অনেক সময়ে খাদে পড়ে যাচ্ছে এবং দুর্ঘটনার সৃষ্টি হচ্ছে।

শিউড়িতে যে ব্রীজ আছে, সেই ব্রীজ একবার বাস দুর্ঘটনায় অনেক লোক মারা গেছে। বোলপুরের ব্রীজও সংগীন হয়ে আছে। সেখানে একটি দুর্ঘটনায় আমাদের পঞ্চায়েত সমিতির সভাপতি মারা গেছে। এই রকম আরো অনেক ব্রীজ আছে, এগুলি সেচ ক্যানেলের অর্ন্তভুক্ত মেরামত করা হচ্ছে না। এই সম্পর্কে কোন রকম ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এই ব্রীজগুলি যে দুরবস্থায় আছে, মানুষ চলাচলের পথে বাধা সৃষ্টি করছে, সেচ ব্যবস্থার সঙ্গে সঙ্গে তিনি এগুলি মেরামত করার দিকে একটু লক্ষ্য রাখবেন। সেচ ব্যবস্থাকে উন্নত ও সুসংহত করতে হলে [illegible] সরকারের সাহায্য প্রয়োজন এবং কেন্দ্রীয় সরকারের সাহায্য ব্যতিরেকে আমাদের যে এগোন যাবে না, সেটা [illegible] বুঝতে পেরেছি। সেচ ব্যবস্থার উন্নতি করার জন্য পশ্চিমবঙ্গ সরকারের যথেষ্ট ইচ্ছা আছে। মন্ত্রী মহাশয় [illegible] পরিকল্পনার কথা বলেছেন এবং ষষ্ঠ যোজনার মধ্যে তিনি ৪/৫ টি পরিকল্পনাকে কাজে লাগাবেন বলেছেন। এই সম্পর্কে আমি বলতে চাই কেন্দ্রীয় সরকারের সাহায্য পাবার জন্য সকল দলের সদস্যদের ভাবা দরকার। এখানে মাননীয় বিরোধী দলের সদস্যরা আছেন, অন্যান্য বিভিন্ন দলের সদস্যরা আছেন, তাদের এটা ভাবতে অনুরোধ করছি। আজকে পশ্চিমবঙ্গ মানুষের কৃষি উন্নতির জন্য সেচ ব্যবস্থা সম্প্রসারণ করা দরকার। আমাদের [illegible] বিধানসভা থেকে কেন্দ্রীয় সরকারের কাছে ডেপুটেসন দেওয়া দরকার সেচ ব্যবস্থার এই অসংগতি [illegible] এবং এটা তাদের বোঝান দরকারে যে, এই অসঙ্গতি জনাই সেচ ব্যবস্থার উন্নতি করা যাচ্ছে না। [illegible] সেচ ব্যবস্থার আধুনিকীকরণের কথা তিনি বলেছেন এবং সেই ভাবে তিনি পরিচালনা করার চেষ্টা [illegible] ওটা করার কথাও তিনি বলেছেন। আমরা দেখতে পাচ্ছি বোলপুরের কাছে ময়ূরাক্ষীর মেন ক্যানেল [illegible] ক্রমশঃ সেটা বড় হয়ে যাচ্ছে। নদীতে পলি পড়ে যাচ্ছে। এগুলি দেখুন, পলি সরানোর ব্যবস্থা করুন। [illegible] জায়গায় দেখেছি ক্যানেলের মাটি খেয়ে যাচ্ছে। এই ভাঙন রোধ করা দরকার। নদী ভাঙন [illegible] সদস্যরা অনেকেই বলেছেন। আমরা দেখছি অজয় নদীর ভাঙন একটা ভয়ঙ্কর চিন্তার বিষয় হয়ে [illegible] এসে পড়লে আমাদের চিন্তা হয় যে, নদীর পাড় ভাঙবে, না ঠিক থাকবে বুঝতে পারি না। অজয় [illegible] জমির চেয়ে অনেক উঁচু। দুটি পাড়ে বাঁধ দিয়ে চাষের জল নিয়ে যাওয়া হয়। বালি দিয়ে বাঁধ দেওয়া [illegible] আরো মজবুত ও সুসংহত করা দরকার। নদীর বিভিন্ন জায়গায় চড়া পড়ে মজে গেছে। এই মজা পলি [illegible] প্রয়োজন আছে। প্রায় প্রতি বছর অজয় নদীতে বন্যা হয়ে লোকের বহু সম্পত্তি বিনষ্ট হচ্ছে। [illegible] হচ্ছে। এর হাত থেকে মানুষকে উদ্ধার করা দরকার। অজয় বাঁধ সম্পর্কে একটা পরিকল্পনা ছিল। [illegible] দিয়ে জলাধার সৃষ্টি করে সেচের ব্যবস্থা করা দরকার, এটা তাঁর পরিকল্পনার মধ্যে ছিল, আমরা [illegible] এই বাজেট বক্তব্যের মধ্যে তিনি সেই সম্পর্কে কোন কথা বলেন নি। আমি আশা করব এই সম্পর্কে [illegible] ভাবনা করবেন এবং আগামীদিনে বাজেট বক্তৃতার মধ্যে এটাকে তিনি অর্ন্তভুক্ত করবেন। সিদ্ধেশ্বরী [illegible] অজয় এবং সিদ্ধেশ্বরীর প্রকল্পের মাধ্যমে তিনি সেচ ব্যবস্থাকে আরো সুসংহত করার চেষ্টা করবেন। [illegible] সরকারের সেই ইচ্ছা আছে, কিন্তু আর্থিক অসংগতি একটা মস্ত বড় বাধা হয়ে দাঁড়িয়েছে। এই আর্থিক [illegible]

করার চেষ্টা করতে হবে। এই কথা বলে বাজেটের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার : এই বাজেট বক্তব্যতার জন্য যে সময় ধার্য্য করা ছিল, সেই সময়ের মধ্যে আলোচনা শেষ করা যাবে না বলে মনে হচ্ছে। অতএব সভার সকলের সম্মতি আছে। তাই ৪৫ মিনিট সময় বাড়ানোর প্রস্তাব করছি। আশা করি এতে সকলের সম্মতি আছে। তাই ৪৫ মিনিট সময় বাড়ানোর হল।

# LAYING OF REPORT

**[6.35 --6.45p.m.]**

**FIFTY EIGHT REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE**

Mr. Speaker : I beg, to present Fifty-eight Report of the Business Advisory Committee, which at its meeting held on the 10th April, 1985 in my Chamber considered the question of allocation of dates and times for the disposal of the legislative business and recommended as follows :-

Friday, 12.4.1985

(i) Demand No. 36 [280 - Medical and 480 - Capital Outlay on Medical].

(ii) Demand No. 37 [281 - Family Welfare].

(iii) Demand No. 38 [282 - Public Health, Sanitation andWater Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water Supply)] - 4 hours

(iv) Demand No. 45 [277 - Education (Youth Welfare) (Tribal Areas Sub - Plan), 277 - Education (Excluding Sports and Youth Welfare) (Tribal Areas Sub - Plan), 280 - Medical (Tribal Areas Sub-Plan), 282 - Public Health, Sanitation and Water Supply (Sewerage and Water Supply) (Tribal Areas Sub - Plan), 288 - Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 288 - Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, etc.) (Tribal Areas Sub-Plan), 298 - Co - operation (Tribal Areas Sub - Plan), 305 - Agriculture (Tribal Areas Sub - Plan), 306 - Minor Irrigation (Tribal Areas Sub- Plan), 307 - Soil and Water Conservation (Tribal Areas Sub - Plan), 308 - Ares Development (Tribal Areas Sub - Plan), 310 - Animal Husbandry (Tribal Areas Sub - Plan), 312 - Fisheries (Tribal Areas Sub - Plan), 313 - Forest Excluding Lloyd Botanic Garden, Darjeeling) (Tribal Areas Sub - Plan), 321 - Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub - Plan), 480 - Capital Outlay on Medical (Buildings) (Tribal Areas Sub-

Plan), 488 - Capital Outlay on Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled.Tribes and other Backward Classes), 498 Capital Outlay on Co-operation (Tribal Areas Sub - Plan), 505 - Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 506--Capital--Outlay on Minor Irrigation, Soil Conservation And Area Development (Tribal Areas Sub-Plan), 521--Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) ( Tribal Areas Sub-Plan), 512--Capital Outlay on Village and Small Industries (Excluding Public Understandings) (Buildings) (Tribal Areas Sub-Plan), 537--Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan),688--Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and OtherBackward Classes), 698--Loans for Co-operation (Tribal Areas Sub-Plan) and 705-- Loans for Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan)]. -2hours.

There will be no Questions for Oral Answers and Mention Cases on the day.

Hon'ble Minister for Parliamentary Affairs may now move the motion for acceptance.

**শ্রী পন্তিত পাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয় কার্য উপদেষ্টা সমিতির ৫৮ তম প্রতিবেদনের যা সুপারিশ করা হয়েছে তা গ্র হণের জ ন্য আমি সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পীকার :** আশা করি মাননীয় সদস্যরা এতে সম্ম ত আছেন।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেবার পর)

**মিঃ স্পীকার :** কার্য উপদেষ্টা সমিতির ৫৮ তম প্রতিবেদন গৃহীত হ'ল।

**শ্রীননী ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এখানে বিরোধীপক্ষ এবং সরকারপক্ষের মাননীয় সদস্যরা আমার বাজেট সম্পর্কে আলোচনা করতে উঠে অনেক সমস্যার অবতারণা করেছেন, তার সবগুলির জবাব দিতে গেলে অনেক সময় লাগবে কাজেই আমি তারমধ্যে না গিয়ে কতকগুলি মূল বিষয়ের মধ্যে আমার বক্তব্য সীমাবদ্ধ রাখবো এবং এই সংগে মাননীয় সদস্যদের অনুরোধ জানাবো, বাকিপ্রশ্নগুলির উত্তর তাঁরা যেন পরে আমার কাছ থেকে জেনে নেন। মাননীয় বিরোধীপক্ষের সদস্যরা আলোচনা প্রসঙ্গে যেটা বারবার বলেছেন সেটা হচ্ছে, টাকার যেখানে এতই অভাব সেখানে কাজ অগ্রাধিকারের ব্যাপারটি থাকছে না কেন? এ সম্পর্কে আমি আমার বাজেটে আলোচনার ভূমিকাতেই বলেছি যে , টাকা যদি প্রচুর থাকে তাহলে অঢেল কাজ হতে পারে কিন্তু টাকা কম থাকলে খুব সাধারণ জ্ঞানের কথা যে একসঙ্গে বহু কাজ একটু একটু করে না করে সাধারণ মানুষ যাতে খুব তাড়াতাড়ি বেনিফিট পেতে পারেন সেই রকম চলতি কাজগুলি ধরে সেগুলি আমরা শেষ করার চেষ্টা করছি। সেটা করতে গিয়ে যদি দেখি টাকার অভাব হচ্ছে তাহলে সেখানেও কিছু বাদ দিতে হচ্ছে। যে কাজগুলি খুব জরুরী, খুব তাড়াতাড়ি সাধারণ মানুষকে বেনিফিট দিতে পারে সেই কাজগুলি করার জন্য আমরা একটা ছক তৈরী করেছি এবং সেইভাবে কাজ করছি। এতে আমরা ভাল ফল পেয়েছি। তারপর যে প্রশ্নটা তোলা হয়েছে সেটা হচ্ছে আমরা নাকি এখানে টাকা খরচ করতেই পারছি না। এ সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে, গর্ভামেণ্টের ওয়েস এ্যান্ড মিনস খাতের যদি টাকা না থাকে, ওভার ড্রাফটের প্রবলেম যদি এইরকম হয়, কেন্দ্রের প্ল্যান যদি ঠিক না হয়, বাজেটের

প্রবলেম থাকে তাহলে এইরকম অবস্থাই হয়। এই রকম একটা অনিশ্চিত অবস্থায় কাজ করা খুবই কঠিন বিশেষ করে ওয়ার্কিং ডিপার্টমেন্টের কাজ করা। সেইজন্য যেটুকু আমরা করতে পারবো আশা করেছি সেইটুকু করেছি, অধিকন্তু এমন এমন কাজ আমরা করেছি যাতে আমাদের কিছু ল্যায়াবিলিটি হয়ে গিয়েছে, টাকা দিতে পারেনি, দৃষ্টান্তস্বরূপ আমি তিস্তার কথা করতে পারি। সেখানে আমাদের ৮/ ৯ কোটি টাকা ল্যায়বিলিটি হয়ে গিয়েছে, যদিও তিস্তার ক্ষেত্রে আমরা পুরো টাকাটা পাই নি। সেখানে কেন্দ্রের ৫ কোটি টাকা আমরা খরচ করতে পারি নি, এই নতুন বছরে খরচ করেছি। এই তিস্তার ব্যাপারে ৮/৯ কোটি টাকার ল্যায়াবিলিটি হয়েছে। এমনি প্রত্যেকটি সার্কেলে আনফিনিশড আছে, কিন্তু আমরা বসে নেই, সেখানে আমরা অগ্রাধিকারের ভিত্তিতে কাজ করছি। যে কাজ শেষ করলে অল্প সময়ের মধ্যে মানুষ বেনিফিট পেতে পারে সেইভাবে অগ্রাধিকার ঠিক করে আমরা কাজ করছি। সুতরাং এই অভিযোগও টেঁকে না। তারপর ইরিগেসান যে পোটেনসিয়াল ক্রিয়েটিভ হয়েছে সেটাও আমি বাজেটে উল্লেখ করেছি। বিগত কয়েক বছরে আমরা সেই পোটেনসিয়াল বাড়িয়েছি। তারপর ল্যান্ড রিক্রেমেসান ও ড্রেনেজের পরিকল্পনা যতটুকু যেখানে আমরা হাতে নিয়েছি তা করার চেষ্টা করছি। সেখানে ল্যান্ড রিক্রেম্‌ড হয়েছে, জল-নিকাশী ব্যবস্থার কাজও এগুচ্ছে। তারপর বর্ষাকাল বা বন্যায় নদীর যে পাড় ভাঙ্গে সে ক্ষেত্রে আমাদের আর্থিক ক্ষমতা বুঝে খুব জরুরী যেগুলি সেখানে এই পাড় ভাঙ্গা রোধ করার আমরা চেষ্টা করছি। এ ক্ষেত্রেও যে অগ্রগতি হয়েছে তা যে একেবারেই উল্লেখযোগ্য নয় এমন নয়। যদিও পাহাড় প্রমাণ সমস্যা আছে বন্যা নিয়ন্ত্রণ, বাঁধ ভাঙা বন্ধ করা এবং তা এই ধরণের অর্থ বরাদ্দ দিয়ে করা সম্ভব নয় - তথাপি নিশ্চয়ই আমাদের অগ্রগতি হচ্ছে এবং এ কথা অস্বীকার করবার কোন উপায় নেই।

এ বারে আমি সেচের জল বন্টন সম্বন্ধে কয়েকটি কথা বলে তারপরে অন্য জায়গায় যাব। সেচের জল বন্টনের বিষয়ে আমরা রাজ্য স্তরে কৃষিমন্ত্রী, সেচমন্ত্রীরা, পঞ্চায়েতমন্ত্রী এবং বিভিন্ন বিভাগের অফিসাররা বসে ব্রড গাইড লাইন ঠিক করে দিয়েছি। আমরা এইভাবে বলে দিচ্ছি যে, অমুক জেলায় অমুক সিস্টেম থেকে, ডি. ভি. সি. থেকে এত জল দেওয়া হবে, অমুক জেলা ময়ূরাক্ষী থেকে এত জল পাবে, অমুক জেলা কংশাবতী থেকে এত জল পাবে। এইভাবে আমরা গাইড লাইন ঠিক করে দিয়েছি। এরপরে আবার জল স্তরের ব্যাপার আছে, সেটা বিরোধী বন্ধুরা উল্লেখ করেননি। তাঁরা পক্ষপাতিত্ব ইত্যাদি কতগুলি ভেগ কথাবার্তা বলেগেলেন। যখন বৈঠক করে এই সমস্ত জিনিষগুলি ঠিক করা হয় তখন সংশ্লিষ্ট জেলার ডিষ্ট্রিক্ট ম্যাজিসট্রেট, প্রিনসিপ্যাল এগ্রিকালচারাল অফিসার, ইরিগেসন বিভাগের ইঞ্জিনীয়ারা, জেলা - পরিষদের সভাপধিপতি, পঞ্চায়েত সমিতির সভাপতিরা, সকলকে ডেকে তাঁদের নিয়ে বসে আলাপ আলোচনা করে ঠিক করে দেওয়া হয়। এর চেয়ে আর কত গণতান্ত্রিক পদ্ধতিতে কাজ করা যায়। সুতরাং কারো খেয়াল - খুশী মত - মিনিষ্টারের তো নাই - কোন সিদ্ধান্ত গ্রহণ করা হয় না। সকলের সঙ্গে আলাপ আলোচনা করেই আমরা জল বন্টন করছি। তবে বিগত কয়েক বছরের ইতিহাস আমি একটু দেখতে অনুরোধ করছি। তখন আমরা দেখেছি মারামারি, খুনোখুনী হ'ত। জল বন্টনের ক্ষেত্রে পিপলস্ পার্টিসিপেসন বাড়ার ফলে মারামারি কমেছে, খুনোখুনি কমেছে। তবে আমি এ কথা বলছি না যে একদম বন্ধ হয়েছে, কিন্তু আগের চেয়ে অনেক কমেছে। এখন জল বন্টন সুষ্ঠ এবং সুষম করার ব্যবস্থা করা হয়েছে। যেখানে আমরা নির্দিষ্ট কমপ্লেন পাচ্ছি সেখানে ব্যবস্থা গ্রহণ করছি, নজর দেওয়ার চেষ্টা করছি, ডিসক্রিমিনেসন অন এনি গ্রাউন্ড যাতে না হয় তার জন্য নজর রাখছি।

ওয়াটার সেস্ সম্বন্ধে বিরোধী পক্ষ থেকে এবং আমাদের পক্ষ থেকে কয়েকটি কথা বলা হয়েছে। তাঁরা বলছেন যে, জল পাচ্ছে না তবুও খাজনা দিতে হচ্ছে। এ বিষয়ে কতগুলি আইন- কানুন আছে, সেগুলি আমাদের এম. এল. এ বন্ধুদের, জনপ্রতিনিধিদের জানা দরকার। ইগনোরেন্স অফ - ল ইজ নো প্লি। যদি কেউ জল না পায় তাহলে তার নির্দিষ্ট দিনের মধ্যে জানান দরকার, সে জানালে নিশ্চয়ই তাকে খাজনা দিতে হবে না। তবে জনপ্রতিনিধিরাই যেখানে আইন-কানুন জানেন না, সেখানে চাষীদের তা না জানারই কথা। জনপ্রতিনিধিরা যদি এগুলি জেনে ঠিক মত প্রচার না করেন, আমাদের সরকারী যন্ত্র যদি ঠিকমত প্রচার না করে তাহলে চাষীদের এগুলি জানা সম্ভব নয়। ফলে জল পেল না, কিন্তু তার নামে ডিমান্ড নোটিশ বেরিয়ে গেল। এ ঘটনা ঘটছে। কিন্তু যাদের বেশী বেশী জমি আছে, বেশী ফসল যারা ঘরে তুলছে, ডিফলডার তাদের নামই বেশী। তারা বেশীরভাগই স্বচ্ছল এবং অবস্থাপন্ন ই ডিফলটার বেশী। সেই জন্য আমরা এ বারে বলেছি বড় চাষী ডিফলটার যারা

াদের বিরুদ্ধে মামলা করতে হবে, সার্টিফিকেট ইসু করতে হবে। তবে আমরা দেখছি যে, যদিও এ বছর এখন পর্যন্ত ব কমই আমাদের আদায় হয়েছে, কিন্তু গত বছর রেমিসন দেওয়ার জন্য এবং কনসারটেড ড্রাইভ দেবার জন্য — সস্ সংগ্রহ, জল কর সংগ্রহ অভিযানে কনসারটেড ওয়েতে পঞ্চায়েতকে জুড়ে কৃষক সংগঠন গুলিকে জুড়ে এম. ল. এ. পি'দের জুড়ে জেলায় জেলায় মিটিং করার ফলে — কালেকসনের উন্নতি হয়েছিল। আগে আমাদের এসটাবলিসমেন্ট খরচই উঠত না, এখন আমাদের এসটাবলিসমেন্ট খরচের উপরেও কিছু টাকা উঠছে। গত বছর ায় দেড় কোটি টাকা কালেকসন হয়েছে। অবশ্য এ বছর কিছু কম হয়েছে। সুতরাং এই অবস্থা চলছে। সেই জন্য আমি জনপ্রতিনিধিদের বলছি যে, তাঁদের সহযোগিতা করতে হবে যাতে জল কর অভিযান সার্থক হয় এবং জল কর ালভাবে আদায় করা যায়। আমরা জল কর বাড়াইনি, সুতরাং যেটা আছে সেটা উপযুক্ত পরিমানে সংগ্রহ করতে হবে।

6.45 --6.55p.m.]

এরপর সাধারণ সমস্যার মধ্যে আছে, মাননীয় সদস্যদের মধ্যে কেউ কেউ বলেছেন, গঙ্গার উপর দিকে উত্তরপ্রদেশ, বিহার এই সমস্ত জায়গায় জল এত নিয়ে নেওয়া হচ্ছে, উইথড্র করা হচ্ছে যারফলে ফরাক্কার ব্যারেজের দিকে, ফরক্কা পয়েন্টে জল বেশী আসতে পারছে না। এছাড়া নানারকম বন্টনের ফলে হুগলী নদীর যে নাব্যতা, গভীরতা কমে যাচ্ছে এবং পোর্টগুলিতে অশান্তির সৃষ্টি হচ্ছে। আমরা এটা জানি। দিল্লীর সঙ্গে কথাবার্তা হয়েছে, ইরিগেসন মিনিষ্টারের সঙ্গে কথাবার্তা বলেছি। আমি বলেছি, রেগুলেটিং মেশিনারী করতে হবে। সেখানে পশ্চিমবঙ্গের স্বার্থ জড়িত আছে, সেখানে পশ্চিমবাংলার প্রতিনিধিকে রাখতে হবে। আমরা জানি, মনসুন ওয়াটার নেওয়ার জন্য নানা পরিকল্পনা করা হয়েছে। যখন ড্রাই সিজন তখন যে ওয়াটার অন্য জায়গা থেকে নেওয়া হচ্ছে া সেটা বলতে পারা যাচ্ছে না। সেইজন্য রেগুলেট করার মেশিনারী তৈরী করতে হবে। গঙ্গার পথ ধরে যাতে জল ঠিক মত বিলি বন্টন হতে পারে, ফরাক্কা এন্ডে যাতে জল পর্যাপ্ত পরিমানে আসতে পারে সেইদিকে নজর রেখে যাচ্ছি। এই মন্ত্রী সভার তরফ থেকে তা করা হচ্ছে এবং এই দপ্তরের মন্ত্রীর তরফ থেকেও করা হয়েছে এবং এই সম্বন্ধে বারবার বলা হয়েছে। এরমধ্যে সাধারণ সমস্যার মধ্যে পড়ছে বাংলা এবং বিহার। এই বাংলা এবং বিহারের সম্মতির উপর, মত-ঐক্যের উপর অগ্রগতি নির্ভর করছে। ১৯৭৫/৭৬ সালে বোধ হয় এগ্রিমেন্ট হয়েছিল। বাংলা এবং বিহারের সঙ্গে যুক্ত এগ্রিমেন্ট হয়েছিল। কিন্তু দুঃখের বিষয়, বিহার অন্য কিছু না করে নিজের মতই করে যাচ্ছে। আবার অন্যদিকে আমাদের হাত-পা বাঁধা। অজয় রিজারভর ঐ ফ্লাড মডারেশন প্রোগ্রামে ডাটা সংগ্রহের ইনভেসটিগেসান করার সুযোগ ঐ এগ্রিমেন্টের মধ্যে ছিল অথচ আমরা পাচ্ছি না। ঠিক তেমনি মাইথন জলাধার বাড়ানো দরকার। কেউ কেউ বলেছেন মাইথন ডি. ভি. সি-র পরিকল্পনার মধ্যে আনা হয়েছে। সেচের জল পাই না, বন্যা হয়ে যাচ্ছে। সেইজন্য অতীতে যে ডিফেক্ট ছিল তাকে যদি সারাতে হয় তাহলে মাইথন জলাধারের উচ্চতা বাড়াতে হবে, আরোও জল যাতে বেশী থাকে তার ব্যবস্থা করতে হবে। পাঞ্চেতেও করতে হবে কিন্তু তলস্থ জমি পাচ্ছি না। এছাড়া অন্যান্য অসুবিধাও দেখা যাচ্ছে, যেমন, কোল ইন্ডিয়া এবং কোল অথরিটি বাধা দিচ্ছে। অবশ্য সেই বাধা খানিকটা দূর করে পথ তৈরী হয়েছে। পাঞ্চেৎ তলস্থ জমি এবং মাইথনের তলস্থ জমি পাওয়ার আর কোন বাধা থাকবে না, অধিগ্রহণ করার জায়গায় যেতে পারবো। আমি দৃষ্টান্ত হিসাবে বললাম। সেই সমস্ত জটিলতাগুলি দূর করে জটগুলি দূর করে জটগুলি ছাড়িয়ে কিছু ব্যবস্থা অন্তত করতে পারা গেছে। এটা মাননীয় সদস্যদের অবগতির জন্য বলছি। এরপর অনেকে বিভিন্ন জায়গার সম্বন্ধে বলেছেন। সুবর্ণরেখা সম্বন্ধে বলেছেন — মাননীয় সদস্য একজন বললেন রেলের আপত্তি ছিল, আলাপ - আলোচনা হয়েছে, নীতিগতভাবে সম্মতি দিয়েছেন, আমরা সেইভাবে সংশোধিত স্কীম করেছি কিন্তু এখনও সরকারীভাবে ইরিগেসন মিনিষ্ট্রি জানায়নি। যারজন্য অসুবিধা বেড়েছে। প্ল্যানিং কমিশন যদি অনুমোদন করে দেন তাহলে ওয়ার্ল্ড ব্যাঙ্কের এ্যাসিসটান্স পেয়ে পাইপ - লাইনের স্কীম হবে এবং সপ্তম যোজনার মধ্যে অন্তর্ভুক্ত করেছি এবং টাকাও কিছু ধরে রেখেছি। হেড ওয়াটার ফরাক্কায় জল পাওয়া যাচ্ছে, ওয়েষ্ট বেঙ্গল গভর্নমেন্টের পক্ষ থেকে চেষ্টা-চরিত্র চলছে। এছাড়া অন্য স্কীম ধরেছি যাতে তাড়াতাড়ি করা যায়। সুবর্ণরেখার কথা আমি বললাম। তিস্তা সম্বন্ধে একটু বলা দরকার। তিস্তার বাঁধিবাঁধা জলপাইগুড়ি এবং কুচবিহারের খাল কাটার ব্যাপারে এটা সপ্তম যোজনার মধ্যে ধরেছি। এখন ডানদিকের কাজকর্ম চলেছে। বাঁদিকের কাজ একটু একটু ধরেছি। এত অসুবিধা থাকা সত্ত্বেও তিস্তার কাজের অগ্রগতি উল্লেখযোগ্য - এটা বলতেই হবে।

যদিও এক্ষেত্রে নানা অসুবিধা আছে - স্টিল, সিমেন্টের ব্যাপারে অসুবিধা আছে, জায়গাটা বাংলাদেশ বর্ডারের কাছাকাছি বলে ল'এ্যান্ড অর্ডার প্রশ্ন আছে, এন্টি সোস্যাল দ্বারা নানা অসুবিধা সৃষ্টি হবার আশঙ্কা আছে। তা সত্ত্বেও কাজের অগ্রগতি অস্বীকার করবার উপায় নেই। এখানে রূপনারায়ণের নাব্যতা বাড়াবার জন্য ড্রেজিং করবার ব্যবস্থা করতে বলা হয়েছে। এ - ব্যাপারটা আমরা চিন্তার মধ্যে রেখেছি। যাতে বিশেষজ্ঞরা সেটা নিয়ে সমীক্ষা করেন সেই ব্যবস্থা রাখা হয়েছে। কিন্তু এক্ষেত্রে নানা জটিল ব্যাপার জড়িত রয়েছে বলে এর সম্ভাব্যতা কেবলমাত্র বৈজ্ঞানিকরাই জানাতে পারবেন। ময়না বেসিন এবং ড্রেনেজ স্কীম হাতে নেওয়া হয়েছে। এক্ষেত্রে ওয়ার্ক অর্ডার ইস্যু করা হয়েছে। যদিও সেটার আনুষ্ঠানিকভাবে গভর্ণমেন্টের এ্যাপ্রুভাল হয়নি, তবুও এ্যান্টিসিপেশন, এটা হবে ধরে নিয়ে ইতিমধ্যেই কাজ আরম্ভ করে দিয়েছি। নন্দীগ্রাম-ভগবানপুর মাষ্টার প্ল্যান সম্পর্কে গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশন তাঁদের অনুমোদন দিয়ে দিয়েছেন। এখন প্ল্যানিং কমিশনের অনুমোদন পাওয়ার আশায় আছি।তমলুক মাষ্টার প্ল্যানএর কাজ ইন ফেসেস্‌ ধরেছি। ইতিমধ্যে কিছু কিছু স্লুইসএর কজে আমরা ধরেছি এবং কিছু কিছু কন্‌ষ্ট্রাকশন ওয়ার্কের কজে সুরু হয়েছে। কান্দী মাষ্টার প্ল্যান সম্পর্কে কিছু কিছু গণ্ডগোলের কথা অনেকে বলেছেন। আমি কান্দীতে যে প্ল্যান করেছি সেটা ফুল প্রুভ কিনা সেটা বলা মুস্কিল। বৈজ্ঞানিকরা বলেছেন, হ্যাঁ, অনেক উপকার হবে। আমি বলছি, বছরের কিছু কিছু সময় কিছু এলাকা যে জলমগ্ন হয়ে পড়ে, এই কজে সম্পূর্ণ হলে তার চেয়ে অনেক কম এলাকা জলমগ্ন হবে, এটা বলতে পারি। আমি প্রতিশ্রুতি দিচ্ছি যে, ঐএলাকার এম.এল. এ দের সঙ্গে আলোচনা করে একটা সুনিশ্চিত সিদ্ধান্ত যাবার চেষ্টা করবো এবং কান্দী মাষ্টার প্ল্যানের জন্য বন্যায় যে ক্ষয় ক্ষতি হয়ে গেছে, সেগুলো রিপেয়ারের কাজ বর্ষার আগে সম্পূর্ণ করবো। সিদ্ধেশ্বরী স্কিম সম্বন্ধে বিহার গভর্ণমেন্টের কাছ থেকে কোন রকম ডাটা পাওয়া যায় নি। তাছাড়া এ-বিষয়ে ই[illegible]ও করা দরকার।সেখানে কিছু করতে পারিনি বলে বাজেট স্পিচে এটা ঢোকান হয়নি। তবে এ-সম্পর্কে বাজেটে কিছু টাকা ধরা আছে। নর্থ বে ঙ্গল সম্বন্ধে অনেকে বলেছেন যে, ওখানেএকটা মাষ্টার প্ল্যান করা দরকার । আমি তাঁদের অবগতির জন্য জানাচ্ছি, ঐ মাষ্টার প্ল্যান করবার ব্যাপারটা আমাদের বিবেচনাধীনে আছে, এ্যাকটিভ কনসিডারেশনে আছে। এটা শুধু কনসিডারেশন নয়, এ্যাকটিভ কনসিডারেশনে আছে। আমরা ভেবে দেখছি যে এ-ব্যাপারে কি করা যায়, না যায় এবং সেইজন্য বিশেষজ্ঞদের সঙ্গেও আলাপ- আলোচনা করছি। লোয়ার দামোদর স্কিম সম্পর্কে মাননীয় সদস্যদের জানা আছে যে, এটা প্ল্যানিং কমিশনের অনুমোদন পাওয়া যায় নি, অনুমোদনের অপেক্ষায় আছি। এরপর আর একটি কথা বলবো- ঘিয়া কুন্তি স্কিম সম্পর্কে। আপনারা জানেন যে ঘিয়া- কুন্তিনিয়ে মামলা মোকদ্দমা হয়। সেখানে ইনজাংসান ভেকেট হয়েছে এবং কাজ আরম্ভ হয়েছে এবং অনেক কাজ প্রায় প্রায় সম্পন্ন করার দিকে আমরা এগিয়ে যাচ্ছি। তারপর যে সমস্ত ব্রীজগুলি আছে সেইগুলি রিমডেল করার ব্যাপারে এবং স্লুইস গেল রিমডেল করার কাজ গুলি আমরা খানিকটা দূর এগিয়েছি। মাননীয় স্পীকার স্যার, আমি আর বেশী সময় নেব না কারণ পরে আবার একটি বাজেট সুরু হবে। বাঁকুড়া, পুরুলিয়া জেলার খরা সম্বন্ধে বলা হয়েছে। কাশিবাবু যে কথাগুলি বলছেন সেই গুলোর উত্তর দেতে অনেক সময় লেগে যাবে। এই সম্বন্ধে আপনারা ভাল করেই জানেন। আপার কংসাবতী স্কীম কোথায় আছে, মডার্নাইজেসান প্রোগ্রাম কোথায় আছে সেইগুলি আপনারা ভাল করেই জানেন। আর একটা কথা এখানে বলা হয়েছে গঙ্গা ভাঙ্গন সম্বন্ধে। গঙ্গা ভাঙ্গন রোধ করার জন্য ফারাক্কা ব্যারেজ নিয়ে আমরা আলাপ আলোচনা করেছি। কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে আলাপ আলোচনা করেছে। ফারাক্কা ব্যারেজ সেন্ট্রাল বোর্ড কিছুদিন আগে ঠিক করেছে, তাঁরাঅন্তত প্রায় ১৮ কোটি টাকার কাজ করছে। কতকগুলি জায়গায় যেখানে ভাঙ্গন বেশী হয়েছে। যেখানে বেশী ক্ষতিগ্রস্ত হয়েছে সেখানে রিভাইজড এসটিমেটস হয়ে গেছে। সম্প্রতি ইউনিয়ান মিনিষ্ট্রিকে দেখিয়ে নিয়ে এসেছি। যাতে তিনি তাড়াতাড়ি অনুমোদন দেন তার জন্য বলা হয়েছে। যাতে গঙ্গার ভাঙ্গন রোধ করা যায় সে ফারাক্কা ব্যারেজ থেকে সুরু করে সমস্ত ব্যাপার নিয়ে আমরা আলাপ আলোচনা করেছি। আমরা আমাদের এই সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে যতটুকু ভাঙ্গন রোধের প্রোটেকসান দেওয়া যায় সেই কাজগুলো আমরা করছি। মাননীয় সদস্যরা সকলেই জানেন যে আর্থিক ক্ষমতা আমাদের খুবই কম। আবার অন্য দিকে স্টীল, সিমেন্ট ঠিক ভাবে পাওয়া যায় না এবং দিনের পর দিন দাম বেড়ে যাচ্ছে। আবার ল্যান্ড এ্যাকুইজিসানের অনেক সমস্যা আছে। এই নিয়ে অনেক মামলা হয়েছে, কোথায় কোথায় লাঠালাঠি হচ্ছে, মারামারি হচ্ছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের এই জিনিষগুলি করতে হচ্ছে। নানাভাবে সাধারন মানুষকে যুক্ত করে সর্বদলমত নির্বিশেষে আমাদের কাজগুলি করতে হচ্ছে। তিস্তা নিয়ে বহু সমস্যা দেখা দিয়েছে। সেই জন্য সর্বদলমত নির্বিশেষে সকলকে বলা

হয়েছে যে বলুন, তিস্তার কাজ চলবে কি চলবে না। যদি বলেন যে চলবে না তো তাহলে চলবে না। যদি বলেন হ্যাঁ, তাহলে যদি কেউ বাধা দেয় তাহলে তার বিরুদ্ধে সকলকে রুখে দাঁড়াতে হবে। এই ধরনের মনোভাব নিয়ে যে সমস্ত জটিলতা দেখা দিয়েছিল সেইগুলিকে ছাড়ানো হয়েছে। এই জিনিষ ছাড়াও আমাদের ইঞ্জিনিয়ার মার খাচ্ছে। অবশ্য এর জন্য কজে বন্ধ হয়ে নেই। এটা মনে রাখতে হবে ইরিগেসান যেমন অত্যন্ত গুরুত্বপূর্ণ দপ্তর সেই রকম এই ইরিগেসানে জটিলতাও বেশী। আপনারা জানেন ইঞ্জিনিয়ার থেকে আরম্ভ করে সংশ্লিষ্ট দপ্তরের যে সমস্ত স্টাফ আছেন তাদের অনেক সমস্যা রয়েছে। এই সমস্ত দিক বিবেচনা করে আজকে যে বাজেট আপনাদের সামনে পেস করা হয়েছে তাকে সর্বসম্মতিক্রমে সমর্থন করবেন। এখানে যে কাট মোসান আনা হয়েছে সেইগুলের মধ্যে সব আমার আওতায় পড়ে না। আমি সমস্ত কাট মোসানের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[6.55 --7.05p.m.]**

**DEMAND NO. 66**

The Motion that the amount of demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Nani Bhattacharyya that a sum of Rs. 1,34,24,39,000 be granted for expenditure under Demand No. 66, Major Heads : "332-Multipurpose River Projects, 338-Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532-Capital Outlay on Multipurpose river Projects, and 533-Capital Outlay on Irragation, Navigation, Drainage and Flood Control Projects", (This is inclusive of a total sum of Rs. 22,37,41,000 already voted on account in March, 1985), was then put and agreed to.

**DEMAND NO. 41**

**Major Heads :** 285-Information and Publicity, 485-Capital Outlay on Information and Publicity and 685-Loans for information and Publicity.

**Shri Prabhas Chandra Phodikar :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,13,58,000 be granted for expenditure under Demand No. 41, Major Heads : "285-Information and Publicity, 485-Capital Outlay on Information and Publicity and 685-Loans for Information and Publicity". (This is inclusive of a total sum of Rs. 1,02,28,000 already voted on account in March, 1985.).

The Printed Speech of Shri Prabhas Chandra Phodikar is taken as read.

২। আমার বিভাগ জনগণের কাছে সামগ্রিকভাবে সরকারের নীতি, বক্তব্য, কর্মসূচী ও রূপায়ণ সংক্রান্ত তথ্য পৌঁছে দেওয়ার দায়িত্ব পালন করে। জনগণের আস্থা ও সহযোগিতা লাভ করে সরকারী কাজ যাতে সুষ্ঠভাবে পরিচালনা করা যায় সেদিকে দৃষ্টি রেখেই এই বিভাগের বিভিন্ন কর্মসূচী রচিত হচ্ছে।

৩। তথ্য ও সংস্কৃতি বিভাগের বিভিন্ন কাজকর্ম মূলতঃ তথ্য জনসংযোগ, চলচ্চিত্র, সংস্কৃতি, ভাষা ও প্রত্নতত্ত্ব শাখায় বিভক্ত করা হয়েছে।

**তথ্য ও জনসংযোগ**

৪। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর আমার বিভাগে পল্লী তথ্য সংগঠনের ওপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। সরকারের দৃষ্টিভঙ্গী ও কর্মোদ্যোগ সম্পর্কে গ্রামস্তর পর্যন্ত মানুষকে অবহিত করাই এর উদ্দেশ্য। ষষ্ঠ পরিকল্পনাকালে ৯০ টি ব্লক স্তরে কর্মীর পদ সৃষ্টি হয়। সপ্তম পরিকল্পনাকালে সমস্ত ব্লকের জন্য এইরকম একজন কর্মী নিয়োগের প্রস্তাব আছে। ষষ্ঠ পরিকল্পনাকালে সমস্ত জেলা ও মহকুমায় একটি করে তথ্যকেন্দ্র খোলার প্রকল্প সম্পূর্ণ হয়েছে। এছাড়া সপ্তম পরিকল্পনাকালে হলদিয়া, কল্যাণী, বোলপুর ও সুন্দরবন অঞ্চলে একটি করে মহকুমা তথ্যকেন্দ্র খোলার প্রস্তাব আছে। ইতিমধ্যে হলদিয়ায় নতুন মহকুমা অফিস খোলার কাজ অনেক এগিয়ে গেছে।

৫। পল্লী অঞ্চলে তথ্য পরিবেশনের ক্ষেত্রে জনসংযোগের বিভিন্ন মাধ্যমের সদ্ব্যবহার করা হয়। বর্তমানে এই বিভাগের অধীনে সারা পশ্চিম বাংলায় ১০৪ টি শ্রুতি-দর্শন কেন্দ্র (Audio Visual Unit) চালু আছে। এছাড়া, দিল্লীতে তথ্যকেন্দ্রেও এরূপ দুটি কেন্দ্র আছে। সপ্তম পরিকল্পনাকালে এই কেন্দ্রগুলির পুরাতন যন্ত্রপাতি বদল করা হবে এবং নির্দিষ্ট স্থানে নিবদ্ধ (Fixed Point) ইউনিটগুলিকে চলমান ইউনিটে পরিবর্তিত করা হবে।

পল্লী বেতার কর্মসূচী অনুযায়ী এ পর্যন্ত মোট ৩৫৯৪ টি রেডিও সেট দেওয়া হয়েছে। দূরদর্শন যন্ত্র এখন পর্যন্ত দেওয়া হয়েছে ২৯৭ টি এবং আরো ১২ টি যন্ত্র স্থাপনের অপেক্ষায় আছে। এই প্রকল্পে ১৯৮৫-৮৬ সালে ৩০০ টি রেডিও সেট ও ৩০ টি দূরদর্শন যন্ত্র সরবরাহ করার প্রস্তাব আছে। এইপ্রসঙ্গে উল্লেখ্য যে, ১৯৭৫-৭৬ আর্থিক বছরে এই প্রকল্প প্রথম চালু হবার সময় কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ১২৫ টি সাদাকালো দূরদর্শন যন্ত্র পাওয়া গিয়েছিল। কিন্তু পরবর্তী আর্থিক বছরগুলিতে রাজ্য সরকারের পক্ষ থেকে বারংবার আর্থিক সহযোগিতা প্রাপ্তির জন্য প্রস্তাব দেওয়া সত্ত্বেও আজ পর্যন্ত সম্মতিসূচক কোন অনুকূল সিদ্ধান্ত সরকারের কাছ থেকে এসে পৌঁছয় নি।

৬। প্রদর্শনী শাখা রাজ্যের ভেতরে বাইরে ৫৮ টি প্রদর্শনীর আয়োজন করে। এবারের আন্তর্জাতিক বাণিজ্য মেলায় পশ্চিমবঙ্গের মণ্ডপ বিভিন্ন সংবাদপত্র ও জনসাধারণের বিশেষ প্রশংসা লাভ করেছে। সপ্তম পরিকল্পনাকালে দিল্লীর প্রগতি ময়দানে পশ্চিমবঙ্গের একটি স্থায়ী মণ্ডপ নির্মান করা হবে। এজন্য ইতিমধ্যে জমি সংগ্রহ করা হয়েছে এবং আনুষঙ্গিক কাজ এগুচ্ছে। প্রদর্শনী শাখাকে আরও শক্তিশালী করার এক প্রকল্পও নেওয়া হয়েছে।

৭। শিলিগুড়িতে তথ্য কেন্দ্রের [illegible] নির্মানের কাজ ষষ্ঠ পরিকল্পনাকালে হাতে নেওয়া হয়। নির্মান কাজ এখন সমাপ্তির পথে।

৮। সপ্তম প[illegible], মহারাষ্ট্র, [illegible]স্থান ও কেরালায় তিনটি তথ্যকেন্দ্র খোলার প্রস্তাব আছে। বর্তমানে নায়াদিল্লী ছাড়া মাদ্রাজ, ভুবনেশ্বর ও আগরতলায় তিনটি কেন্দ্র চালু আছে।

৯। তথ্য সম্প্রসারণের ক্ষেত্রে বিজ্ঞাপনের ভূমিকা অপরিসীম। আমাদের বিজ্ঞাপন বন্টন নীতি সর্বদাই যুক্তসম্মত ও গণতান্ত্রিক মনোভাব দ্বারা পরিচালিত। বর্তমান সরকার নিয়োজিত ছোট ও মাঝারি সংবাদপত্রের জন্য তথ্যানুসন্ধান কমিটির সুপারিশ অনুযায়ী বিজ্ঞাপন বন্টন নীতি স্থির করা রয়েছে। বিভিন্ন সংবাদপত্রে, পত্র-পত্রিকায় সরকারী বিজ্ঞাপনে সরকারের এই উদার এবং গণতান্ত্রিক নীতির প্রতিফলন ঘটছে। মফঃস্বলের ছোট সংবাদপত্রগুলির বিকাশের ক্ষেত্রে আমাদের বিজ্ঞাপন নীতি নিঃসন্দেহে সহায়তা করছে।

১০। রাজ্য সরকারের মুখপত্রস্বরূপ পত্র, পত্রিকা, প্রচারপত্র, পুস্তিকা ইত্যাদি প্রকাশ এই বিভাগে কেন্দ্রীভূত। এই বিভাগ বর্তমানে ৬টি ভাষায় পত্রিকা প্রকাশ করে থাকে। এগুলির প্রকাশ অব্যাহত থাকবে। নিয়মিত এই প্রকাশনাগুলি ছাড়াও বিভিন্ন বিষয়ে, বিভিন্ন ভাষায় বেশ কয়েকটি সাময়িক প্রকাশনা হয়েছে।

**বসুমতী ঃ**

১১। বসুমতী কর্পোরেশনের আর্থিক অবস্থার উত্তরোত্তর উন্নতি হচ্ছে। ১৯৮৩-৮৪ সালে যেখানে ১১,৬১,৪০০ টাকা ঋণ দেওয়া হয়েছিল সেখানে ১৯৮৪-৮৫ সালে ঋণের পরিমান কমে দাঁড়িয়েছে ৮,৯০,০০০ টাকা। আশা করা যায় অদূর ভবিষ্যতে বসুমতী স্বনির্ভর হয়ে উঠবে। সম্প্রতি ঐতিহ্যবাহী মাসিক বসুমতীর পুনঃপ্রকাশ শুরু হয়েছে। জনসাধারণ মাসিক বসুমতীকে আগ্রহের সঙ্গে গ্রহণ করেছেন। ভূপালের মর্মান্তিক গ্যাস দুর্ঘটনার আলোকচিত্র প্রদর্শনীর ব্যবস্থা বসুমতী কার্পোরেশনের সামাজিক দায়িত্ববোধের আর এক প্রশংসনীয় দৃষ্টান্ত।

**ভাষা ঃ**

১২। সরকারী কাজে বাংলা ভাষার দ্রুত প্রচলনের উদ্দেশ্যে প্রতি ব্লক অফিসে পর্যায়ক্রমে অন্ততঃপক্ষে একটি বাংলা মুদ্রলেখ যন্ত্র সরবরাহ করার প্রকল্প অনুযায়ী ইতিমধ্যে ১০৩টি মুদ্রলেখ যন্ত্র সরবরাহ করা হয়েছে। আরও ২৮টি যন্ত্র সরবরাহের অপেক্ষায় আছে। ইতিপূর্বে বিভিন্ন দপ্তরে ২০০টি মুদ্রলেখ যন্ত্র সরবরাহ করা হয়েছে।

১৩। ছয় খণ্ড বাংলা পরিভাষা পুস্তকের পুনর্মুদ্রণের কাজ শেষ পর্যায়ে। ইংরাজী মুদ্রলেখকদের বাংলায় প্রশিক্ষণ দেওয়ার কর্মসূচী অব্যাহত আছে।

১৪। দার্জিলিং-এর পার্বত্য এলাকায় সরকারী কাজে নেপালী ভাষা প্রচলনের জন্য প্রশিক্ষণের কাজ

ব্যবহৃত আছে।

১৫। এই রাজ্যের যেসব এলাকায় উল্লেখযোগ্য উর্দু ভাষাভাষী জনসংখ্যা আছে সে সব অঞ্চলের জন্য সরকারী কাজে উর্দু ভাষার ক্রমবর্ধমান ব্যবহারের উদ্দেশ্য এই বিভাগের অধীন তিনটি উর্দু করেসপণ্ডেন্স্ সেল (Correspondence Cell) স্থাপন করা হয়েছে। এই সেলগুলি আসানসোল, ইসলামপুর ও কলকাতার সদর দপ্তরে অবস্থিত। প্রতি সেলে আংশিক সময়ের উর্দু অনুবাদক এবং মুদ্রলেখক আছেন। এখান থেকে উর্দুতে লেখা চিঠির উত্তর উর্দুতে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে।

**চলচ্চিত্র ঃ**

১৬। পশ্চিমবঙ্গে চলচ্চিত্র শিল্পের সংকট নিরসনের স্বার্থে সরকার বিগত কয়েক বছর ধরেই বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে প্রয়াস চালাচ্ছেন। এইসব পরিকল্পনার মধ্যে অন্যতম সরকারের নিজস্ব প্রয়োজনায় চলচ্চিত্র নির্মাণ, বেসরকারী প্রযোজনায় নির্মিত চলচ্চিত্রের জন্য অনুদান প্রদান, রঙিন চলচ্চিত্র পরিস্ফুটনাগার নির্মাণ, ক্যালকাটা ফিল্ম সেন্টার স্থাপন, সিনেমা হল তৈরীর জন্য অর্থ সাহার্য্য ইত্যাদি। আলোচ্য বছরেও এইসব প্রকল্প চালু থাকবে, তবে অভিজ্ঞতার ভিত্তিতে প্রয়োজন হলে ক্ষেত্রবিশেষে পরিবর্তন ও পরিবর্ধন করা যেতে পারে।

১৭। চলচ্চিত্র শিল্পে অর্থ লগ্নীর অভাবের কথা স্মরণে রেখে চলচ্চিত্র নির্মাণের জন্য আনুদান প্রকল্প চালু করা হয়েছিল। বর্তমানে অনুদান পদ্ধতির পরিবর্তন করে কেবলমাত্র পশ্চিমবঙ্গ থেকে নির্মিত চলচ্চিত্র সম্পূর্ণ এবং সেন্সর হওয়ার পরই অনুদান দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। প্রধানতঃ অধিক সংখ্যায় সুস্থ চলচ্চিত্র নির্মাণ ও এ রাজ্যের চলচ্চিত্র শিল্পে উৎসাহ দেওয়ার জন্যই এই অনুদান দেওয়া হচ্ছে।

১৮। সরকারের নিজস্ব প্রযোজনায় এ পর্যন্ত তৈরী প্রায় সবকটি পূর্ণ দৈর্ঘের চলচ্চিত্র নির্মাণের কাজ শেষ হয়েছে। ১৯৮৪-৮৫ সালে ২৪টি নতুন তথ্যচিত্র নির্মানের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এ বছরে ৩টি তথ্যচিত্র ও ১১টি সংবাদচিত্র নির্মাণ সম্পূর্ণ হয়েছে এবং পূর্ব বছরে নির্মীয়মাণ তথ্যচিত্র সহ মোট ৩০টি তথ্যচিত্র ও ২টি সংবাদচিত্রের কাজ বর্তমানে চলছে। সংবাদচিত্রগুলি অধিকতর তাৎপর্যপূর্ণ করার উদ্দেশ্যে বর্তমানে বিভিন্ন জেলায় উন্নয়নমূলক কর্মধারার পরিচয় এতে অন্তর্ভুক্ত করা হচ্ছে। বেসরকারীভাবে প্রস্তুত ভাল তথ্যচিত্রও সরকার ক্রয় করে থাকেন। ১৯৮৫-৮৬ সালে অনুদান এবং চিত্র নির্মাণের জন্য ৪৯ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে।

১৯। সরকারী সংস্থা পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন কর্পোরেশন রঙিন চলচ্চিত্র পরস্ফুটনাগার নির্মাণের কাজে অনেকদূর অগ্রসর হয়েছিল। সরকার গ্যারান্টি দেওয়ার ফলে ভারতের শিল্প উন্নয়ন ব্যাংক এই প্রকল্পের বরাদ্দকৃত অর্থের অর্ধেক ঋণ হিসাবে দিতে সম্মত হয়েছেন। আশা করা যায় ১৯৮৫-৮৬ সালে পরিস্ফুটনাগারটি আংশিকভাবে হলেও চালু করা সম্ভব হবে। এর জন্য যন্ত্রপাতি ক্রয় ও স্থাপনের কাজে ইতিমধ্যে যথেষ্ট অগ্রগতি হয়েছে।

২০। এই সরকারী সংস্থাটির মাধ্যমে ইতিমধ্যে ৪টি ছবি "চোখ", "গৃহযুদ্ধ", "দখল" ও "প্রাগৈতিহাসিক" ব্যবসায়িক ভিত্তিতে প্রদর্শনের ব্যবস্থা করা হয়েছে।

২১। যথেষ্ট সংখ্যক সিনেমা হলের অভাব পশ্চিমবঙ্গের চলচ্চিত্র শিল্পকে দুর্বল করে রেখেছে। এই ব্যাপারে পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন কর্পোরেশনকে প্রয়োজনীয় ভূমিকা নিতে নির্দেশ দেওয়া হয়েছে। আগামী পঞ্চবার্ষিক পরিকল্পনায় পশ্চিমবঙ্গে আরো বেশী সংখ্যায় চলচ্চিত্র - গৃহ নির্মাণের ব্যাপারে গুরুত্ব দেবার প্রকল্প রচনা করা হয়েছে।

২২। পরিস্ফুটনাগারের কাজে আর্থিক সহায়তা করার উদ্দেশ্যে ১৯৮৫-৮৬ সালে ৩৪ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

২৩। ক্যালকাটা ফিল্ম সেন্টোরের নির্মাণের কাজ প্রায় সম্পূর্ণ। চলতি আর্থিক বছরের মধ্যে উদ্বোধন করা সম্ভব হবে। এই কেন্দ্রে চলচ্চিত্র প্রদর্শন সহ এই বিষয়ে গবেষণার সুযোগ চলচ্চিত্র বিষয়ক গ্রন্থাগার, চলচ্চিত্র সংরক্ষণ প্রভৃতির ব্যবস্থা থাকবে। এই জন্য আগামী আর্থিক বছরে ২৯ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে। এছাড়া চলচ্চিত্র, বই ইত্যাদি ক্রয়ের জন্য আরো ১.২৫ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

২৪। ১৯৮৫-৮৬ সালে সরকার কর্তৃক অধিগৃহীত টেকনিসিয়ান স্টুডিও আধুনিকীকরণ ও যন্ত্রপাতি ক্রয়ের জন্য ২ লক্ষ টাকার ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। স্টুডিওটি ব্যবসায়িক ভিত্তিতে আরও সুষ্ঠভাবে চালনার জন্য এর পরিচালনভার পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন কর্পোরেশনকে অর্পন করার উদ্দেশ্যে আইনগত ও প্রশাসনিক ব্যবস্থা নেওয়া হয়েছে।

২৫। কলকাতায় আনোয়ার শা রোডস্থিত ফিল্ম প্রোডাক্সন ইউনিট-এর জন্য গত আর্থিক বছরে বিভিন্ন যন্ত্রপাতি কেনা হয়েছে। আরো কিছু যন্ত্রপাতি কেনার উদ্দেশ্যে আলোচ্য বছরে ৫০ হাজার টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে।

২৬। ১৯৮৪-৮৫ সালে পশ্চিমবঙ্গ সরকার সাফল্যের সঙ্গে দিল্লী এবং এলাহাবাদে সরকার নির্মিত চলচ্চিত্র উৎসবের ব্যবস্থা করেন। সম্প্রতি দিল্লীতে অনুষ্ঠিত ১০ম আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসবে পশ্চিমবঙ্গ সরকার অংশগ্রহণ করেছেন। এই উপলক্ষে একটি মার্কেটিং স্টল স্থাপন করা হয়, এই সূত্রে বিভিন্ন বাণিজ্যিক প্রতিনিধিদের সঙ্গে যোগাযোগ চলছে। সরকার প্রযোজিত ছবি "কোনি" পশ্চিমবঙ্গ থেকে নির্মিত একমাত্র ছবি হিসাবে ভারতীয় প্যানোরামা বিভাগে সাফল্যের সঙ্গে প্রদর্শিত হয়। ১৯৮৪-৮৫ সালে সরকার প্রযোজিত শিশুচিত্র "ভোম্বল সর্দার" ১৯৮৩ সালের ভারতের শ্রেষ্ঠ শিশুচিত্র হিসাবে রাষ্ট্রীয় পুরস্কার লাভ করে। এই ছবিটি সম্প্রতি অনুষ্ঠিত বার্লিন চলচ্চিত্র উৎসবে প্রদর্শিত হয়েছে। উল্লেখ্য পশ্চিমবঙ্গ সরকার প্রযোজিত 'দখল', 'চোখ' এবং 'ভোম্বল সর্দার' পর পর তিন বছরই শ্রেষ্ঠ চলচ্চিত্র হিসাবে রাষ্ট্রপতির স্বর্ণপদক লাভ করেছে।

২৭। পশ্চিমবঙ্গ সরকার গঠিত "ফিল্ম ওয়ার্কার্স ওয়েলফেয়ার ফান্ড" থেকে দুঃস্থ চলচ্চিত্র কলাকুশলীদের এককালীন সাহায্য দেবার ব্যবস্থা ১৯৮৫-৮৬ সালেও চালু থাকবে। ১৯৮৪-৮৫ সাল এই তহবিলে ৩০ হাজার টাকা অনুদান দেওয়া সম্ভব হয়েছে।

**সংস্কৃতি :**

২৮। সংস্কৃতি বিষয়ক কর্মসূচীর উপরে যথেষ্ঠ গুরুত্ব দেওয়ার লক্ষ্য নিয়ে এই বিভাগের অধীন একটি পৃথক সংস্কৃতি শাখা বর্তমানে কর্মরত রয়েছে। বাংলার দীর্ঘ ঐতিহ্যবাহী বহুমুখী সংস্কৃতির ঐতিহ্য সুচারুরূপে রক্ষা ও বিকাশ সাধনের উদ্দেশ্যে বিগত কয়েক বছরে অনেকগুলি নতুন কর্মসূচী রূপায়ণের কাজ চলছে। সংস্কৃতি ক্ষেত্রে আমাদের কাজের বৈশিষ্ট্য হলো এই যে, যেমন বাংলা ভাষাগোষ্ঠীর জনসাধারণের সংস্কৃতি উন্নয়নে দৃষ্টি দেওয়া হয়েছে তেমনি সমান গুরুত্ব দেওয়া হয়েছে পার্বত্য ও উপজাতি জনগোষ্ঠীর ভাষা ও সংস্কৃতির বিকাশ সাধনে। আর সংস্কৃতির ক্ষেত্রে এই সর্বাঙ্গসাধক নীতি রূপায়িত করা হচ্ছে শিল্প ও সংস্কৃতির বিভিন্ন রূপের সঙ্গে সংশ্লিষ্ট বিশিষ্ট ব্যক্তিত্ব ও বিশেষজ্ঞদের উপদেশ ও পরামর্শ নিয়ে।

২৯। নাটক, যাত্রা, সঙ্গীত, নৃত্য, লোকসংস্কৃতি, চিত্রকলা ও ভাস্কর্য প্রতিটি ক্ষেত্রে ঘনিষ্ঠ ভাবে সক্রিয় সৃজনশীল সংগঠনগুলিকে প্রতি বছর অনুদান দেওয়া হচ্ছে। ফলে সুস্থ সংস্কৃতির চর্চা উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। নাট্যদলগুলিকে সরকারী মঞ্চসমূহ শুধু সুবিধাজনক হারে ব্যবহারের সুযোগ দেওয়া হয় তাই নয়, পৌরকরও ছাড় দেওয়া হয়ে থাকে। গ্রামীন লোকশিল্পী সহ সমস্ত শিল্প-আঙ্গিকের দুঃস্থ শিল্পীদের আর্থিক সাহায্য করা হয়। জলপাইগুঁড়ির জল্পেশ মেলা, বীরভূমের কেন্দুলি মেলা, বর্ধমানের চুরুলিয়ার নজরুল মেলা, শান্তিনিকেতন পৌষমেলা ও কৃষিমেলা, নদীয়ার কৃত্তিবাস মেলা, হাওড়ার ভারতচন্দ্র মেলা প্রভৃতি জনজীবনের সঙ্গে বিজড়িত ঐতিহ্যবাহী সাংস্কৃতিক মেলাগুলিতে আর্থিক অনুদান দেওয়া হয়ে থাকে। যাতে রবীন্দ্রচর্চা ব্যপকভাবে হতে পারে তার জন্য জেলায় জেলায় রবীন্দ্র-স্মরণ অনুষ্ঠান পালন করা হয়।

৩০। বাংলা সাহিত্যের জগৎ যাতে সমৃদ্ধ হতে পারে সেই দিকে লক্ষ্য রেখে নবীন ও প্রবীন সাহিত্যিকদের স্বীয় গ্রন্থ প্রকাশনার জন্য আর্থিক অনুদান দেওয়া হয়ে থাকে। বেশ কয়েকজন প্রয়াত বিশিষ্ট লেখকের দুষ্প্রাপ্য গ্রন্থও এই প্রকল্পে প্রকাশিত হয়েছে। এই সমস্ত গ্রন্থ সুলভ মূল্যে লভ্য হওয়ায় পাঠক সমাজও উপকৃত হচ্ছেন। অনুদান প্রাপকদের মধ্যে সর্বশ্রী প্রভাতকুমার মুখোপাধ্যায়, প্রবোধচন্দ্র সেন, মন্মথ রায়, দীনেশ দাস, বিমলচন্দ্র ঘোষ, নবেন্দু ঘোষ, কুমারেশ ঘোষ, মণীন্দ্র রায়, উমা রায়, বিমলাপ্রসাদ মুখোপাধ্যায়, দিগিন্দ্রচন্দ্র বন্দ্যোপাধ্যায়, দীনেশচন্দ্র গঙ্গোপাধ্যায় প্রমুখ রয়েছেন। এছাড়া ধূর্জটিপ্রসাদ মুখোপাধ্যায়, সঞ্জয় ভট্টাচার্য, ত্রৈলোক্য মুখোপাধ্যায়, যদুগোপাল মুখোপাধ্যায়, শচীনন্দ্রনাথ সেনগুপ্ত প্রমুখ প্রয়াত লেখকদের গ্রন্থ প্রকাশে অনুদান দেওয়া হয়েছে। মুখী

প্রেমচন্দ্রের নির্বাচিত রচনাবলীর প্রথম খণ্ডের মুদ্রণকাজ চলছে। বাংলা ভাষা, বানান ও লিপি সংস্কার বিষয়ে, বিশেষজ্ঞদের নিয়ে একটি আলোচনাচক্র সংগঠিত করা হবে। সপ্তম পরিকল্পনায় 'বাংলা আকাদেমি' গঠন করে বাংলা ভাষা ও সাহিত্যচর্চা কেন্দ্র স্থাপন করা হবে।

৩১। কলকাতা তথ্যকেন্দ্রে চিত্রসংগ্রহশালা নির্মাণের কাজ সমাপ্তির পথে। প্রথিতযশা শিল্পীদের চিত্র সংগ্রদের কাজও শুরু হয়েছে। যামিনী রায় সংগ্রহশালা বিজ্ঞানসম্মতভাবে রক্ষণাবেক্ষণ করা হচ্ছে। নবীন শিল্পীদের চিত্র ও ভাস্কর্য নিয়ে প্রতিযোগিতা ও প্রদর্শনী সংগঠিত করা হয়েছে। রাজ্য সরকারের সরাসরি উদ্যোগে এই ধরনের অনুষ্ঠান আগে কখনও হয়নি।

৩২। সঙ্গীত ও নৃত্য বিষয়ে সর্বাত্মক উন্নয়ন প্রকল্প নিয়ে রাজ্য সঙ্গীত একাডেমি গঠন করা হয়েছে। সারা বাংলা সঙ্গীত প্রতিযোগিতা ও পুরস্কার প্রদান কর্মশিবির সংগঠিত করা ছাড়াও গবেষণা, স্থায়ী সংগ্রহশালা এবং স্টুডিও স্থাপন ইত্যাদি কর্মসূচী রূপায়ণ করা হচ্ছে। ইতিমধ্যে গ্রন্থাগার চালু করা হয়েছে। সঙ্গীত ও নৃত্যবিষয়ক প্রকল্পটি বর্তমান আর্থিক বছরেই শুরু করা হবে।

৩৩। সর্বাপেক্ষা অবহেলিত গ্রামীণ জীবনের লোকসংস্কৃতি চর্চার উৎসাহদান ও বিকাশ সাধনে সরকার নজিরবিহীন উদ্যোগ গ্রহণ করেছেন। মহকুমা, জেলা, বিভাগ ও কেন্দ্রীয় স্তরে লোক উৎসব ও কর্মশিবির সংগঠিত করে লোকসংস্কৃতির উজ্জীবনে জোয়ার সৃষ্টি করা গেছে। লোকসংস্কৃতি বিষয় গবেষণা, সংরক্ষণ ও আলোচনার জন্য বেহালায় রাজ্যস্তরে একটি লোকসংস্কৃতি কেন্দ্র প্রতিষ্ঠা করা হয়েছে, এই কেন্দ্রে একটি সংগ্রহশালা স্থাপন করে লোকসংস্কৃতির পরিচয়বাহী প্রদর্শসমূহ সংগ্রহ করে বর্তমান ও ভাবীকালের প্রজন্মের সামনে প্রদর্শনের জন্য উন্মুক্ত রাখা হয়েছে, লোক সাহিত্য ও সংস্কৃতি বিষয়ক গ্রন্থের একটি গ্রন্থাগারও প্রতিষ্ঠা করা হয়েছে। এই কেন্দ্রের একটি মুখপত্র প্রকাশিত হচ্ছে। অনুরূপভাবে আদিবাসী সংস্কৃতি চর্চার উৎসাহদানের জন্য ঝাড়গ্রাম ও সিউড়িতে ইতিমধ্যে দুটি উপজাতি চর্চাকেন্দ্র স্থাপন করা হয়েছে।

৩৪। চিত্রকলা ও ভাস্কর্য, সঙ্গীত ও নাটকের ক্ষেত্রে দীর্ঘদিনের বিশিষ্ট অবদানের জন্য শিল্পীদের যথাক্রমে অবনীন্দ্র, আলাউদ্দিন ও দীনবন্ধু পুরস্কার প্রদান করা হচ্ছে প্রতি বছর। প্রতিটি পুরস্কারের মূল্য দশ হাজার টাকা। এছাড়া নাটক ও যাত্রার ক্ষেত্রে বাৎসরিক প্রযোজনার ভিত্তিতে পনেরটি পুরস্কার দেওয়া হচ্ছে।

৩৫। কলকাতার বাগবাজার ও যোধপুর পার্ক অঞ্চলে গিরিশচন্দ্র ও মধুসূদনের নামাঙ্কিত দুটি মঞ্চের নির্মাণকাজ এগিয়ে চলেছে। কলকাতার একটি যাত্রামঞ্চ নির্মাণের চিন্তাভাবনাও করা হচ্ছে। অধিগৃহীত রবীন্দ্রভবনগুলির উন্নয়ন ও পরিচালনার জন্য যথাসম্ভব অর্থ সাহায্য করা হয়েছে। জেলায় জেলায় অনেকগুলি পাবলিক হল নির্মাণে ও সংস্কারে আর্থিক সহায়তা দেওয়া হয়েছে।

৩৬। দার্জিলিং পার্বত্য অঞ্চলে 'নেপালী একাদেমি' স্থাপন করে নেপালী ভাষাভাষী জনগণের শিল্প-সাহিত্য-সংস্কৃতি চর্চার সুযোগ করে দেওয়া হয়েছে। প্রতি বছর এই একাডেমি থেকে কিছু কিছু গ্রন্থ প্রকাশিত হচ্ছে। ১৯৮৪ সালে একাডেমি থেকে প্রকাশিত একখানি গ্রন্থ কেন্দ্রীয় 'একাদেমি পুরস্কারে' সম্মানিত হয়েছে। নেপালী ভাষার প্রখ্যাত কবি ভানুভক্তের নামে একটি ও অন্যান্য কয়েকটি 'নেপালী আকাডেমী পুরস্কার' কাব্য, নাটক, চিত্র ও সঙ্গীত বিষয়ের অবদানের জন্য প্রদান করা হচ্ছে। নেপালী প্রেসে মুদ্রণের কাজ শুরু হয়েছে।

৩৭। সংস্কৃতির ক্ষেত্রে অসুস্থতার বিরুদ্ধে সংগ্রাম করতে হলে বিকল্প সুস্থ ও ঐতিহ্যবাহী সংস্কৃতি পরিবেশনের দায়িত্ব গ্রহণ করা কর্তব্য, এই দায়িত্ববোধ থেকেই লোকরঞ্জন শাখার বিস্তার ঘটান হয়েছে। কলকাতা কেন্দ্রে একটি সঙ্গীত ও একটি নাট্য ইউনিট বাড়ান হয়েছে। একটি যাত্রা ইউনিট খোলা হচ্ছে। শিলিগুড়িতেও উত্তরবঙ্গের মানুষদের জন্য একটি শাখা খোলা হয়েছে। এইসব শাখার মাধ্যমে গ্রামে গঞ্জে রবীন্দ্রনাথ, জ্যোতিরিন্দ্রনাথ, ম্যাকসিম গোর্কী, প্রেমচন্দ্র, দ্বিজেন্দ্রলাল, দীনবন্ধু, নজরুল। মন্মথ রায়, মানিক বন্দ্যোপাধ্যায়, নারায়ণ গঙ্গোপাধ্যায়, বীরু মুখোপাধ্যায় প্রমুখ খ্যাতিমান লেখকদের সৃষ্টিকর্মভিত্তিক নাটক, নৃত্যনাট্য ও সঙ্গীত ইত্যাদি পরিবেশন করা হয়। রামমোহন প্রমুখ প্রাতঃস্মরণীয় পুরুষদের জীবনী-নাটকও নিয়মিত অভিনয় করা হয়। দার্জিলিং পার্বত্য অঞ্চলে সঙ্গীত ও নাটক শাখা অনুরূপভাবে নেপালী ভাষায় সঙ্গীত ও নাটক পরিবেশন করে থাকে। উপজাতি জনগোষ্ঠীর বিনোদনের জন্য ঝাড়গ্রামে উপজাতি লোকরঞ্জন শাখা প্রতিষ্ঠা করা হয়েছে এবং এই শাখার অনুষ্ঠান ইতিমধ্যে বেশ সাড়া জাগিয়েছে।

**প্রত্নতত্ত্ব**

৩৮। এই বিভাগের নিয়ন্ত্রণাধীন প্রত্নতত্ত্ব অধিকার বাঁকুড়া, পুরুলিয়া ও মেদিনীপুরের কয়েকটি পুরাতাত্ত্বিক সম্ভাবনাপূর্ণ স্থানে অন্বেষণকার্য পরিচালনা করার বহু পুরাতাত্ত্বিক নিদর্শন পাওয়া গেছে। মালদহ জেলায় রতুয়ার কাছে ত্রয়োদশ থেকে ষোড়শ শতকে ব্যবহৃত মৃৎপাত্র ও পুরাবস্তু আবিষ্কৃত হয়েছে। বর্ধমানের আউসগ্রাম থানার পাণ্ডুবাজার ঢিবিতে খননকার্যের ফলে প্রাক্ ইতিহাস যুগের তাম্র-প্রস্তর পর্বের এক সমৃদ্ধশালী কেন্দ্রের না[illegible] সাংস্কৃতিক উপাদান পাওয়া গেছে। বিভিন্ন বেসরকারী পুরাতাত্ত্বিক সংগ্রহশালা পরিচালনার জন্য আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। ১৯৮৫-৮৬ সালেও অনুরূপ সাহায্য দেওয়ার প্রস্তাব আছে। রাজ্যের পুরাকীর্তির ব্যাপক সমীক্ষা ও সংরক্ষণের জন্য সপ্তম পরিকল্পনাকালে একটি পূর্ণাঙ্গ সংরক্ষণশাখা স্থাপন, কয়েকটি আঞ্চলিক সংগ্রহশালা স্থাপন এবং রাজ্যের সংগ্রহশালাগুলির উন্নয়ন ও সম্প্রসারণের জন্য একটি পূর্ণাঙ্গ মিউজিয়াম শাখা স্থাপনের প্রস্তাব আছে।

৩৯। পরিশেষে বলতে চাই সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যেও তথ্য ও সংস্কৃতি বিভাগের বহুমুখী কার্যাবলী পশ্চিমবঙ্গের সর্বস্তরের মানুষের মধ্যে বিপুল আশা ও উদ্দীপনার সৃষ্টি করেছে। স্ব-স্ব ক্ষেত্রে প্রতিষ্ঠিত সমস্ত বুদ্ধিজীবী ও বিশেষজ্ঞদের উপদেশ ও পরামর্শ এবং সর্বস্তরের মানুষের শুভেচ্ছা ও সহানুভূতিকে অবলম্বন করে আমরা তথ্য, চলচ্চিত্র ও সংস্কৃতির বিভিন্ন মাধ্যমকেউপযুক্ত ও সৃজনশীলভাবে ব্যবহার করে সুস্থতার পরিবেশকে পশ্চিমবঙ্গের প্রত্যন্তে প্রসারিত করার চেষ্টা চালিয়ে যাচ্ছি। আমরা আশা রাখি বর্তমান আর্থ সামাজিক ব্যবস্থার ফলস্বরূপ যে অবক্ষয়ী চিন্তা-ভাবনা দুই পক্ষ বিস্তার করে দেশের সমস্ত প্রতিষ্ঠিত মূল্যবোধ ও চেতনাকে ধ্বংসের মুখে ঠেলে দিয়ে নৈরাজ্য সৃষ্টি করাতে চাইছে আমরা তাকে প্রতিহত করে মানুষকে তার স্বাভাবিক বিকাশ ও সুস্থ জীবনের পথে এগিয়ে যাওয়ার ক্ষেত্রে সহায়কশক্তি হিসাবে কাজ করতে সক্ষম হব।

স্যার, আমি এখানে যে প্রস্তাব রেখেছি, সেই প্রস্তাবের উপরে মাননীয় সদস্যরা যে আলোচনা করবেন, তার উত্তর আমি আমার জবাব দেওয়ার সময়ে সঠিকভাবেই দেব।

**Mr. Speaker** : The cut motions nos.1 - 3, are in order and taken as moved. The cut motions nos. 4 - 5 placed by Shri Subrata Mukherjee, are not moved because Shri mukherjee is not present.

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that the Amount be reduced by Rs. 100/-.

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, দিনের শেষে সন্ধ্যা বেলায় তথ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দের দাবী পেশ করেছেন, সেই বাজেটকে আমি 'ট' বাদ দিয়ে বর্ণনা করতে চাই — বাজে বলে বর্ণনা করতে চাই এবং তা সর্বান্তকরণে সম্পূর্ণ বিরোধীতা করছি। আমি প্রথম কয়েকটি প্যারাগ্রাফ বাদ দিতেই চাই। কারণ তাতে কিছু বাগারম্বর ছাড়া কিছুই নেই। ৪নং প্যারা গ্রাফে বলা হয়েছে ষষ্ঠ পরিকল্পনাকালে ৯০টি ব্লক স্তরে কর্মীর পদ সৃষ্টি হয় কর্মীর পদ তো অবশ্যই সৃষ্টি হয়েছে— সেটা দলের কর্মীর পদ। তাতে তথ্য এবং জনসংযোগ বিভাগের মাধ্যমে পশ্চিমবাংলার জনসাধারণ কতটুকু উপকৃত হবেন, সে বিষয়ে আমার গভীর সন্দেহ আছে। সপ্তম যোজনাকালে সমস্ত স্তরে এই কর্মীর পদ সৃষ্টি করা হবে। এই কর্মীর পদ সৃষ্টি করতে গিয়ে জনসাধারণের পদও সৃষ্টি করা হবে। তাই আমি এর বিরোধিতা করছি।

[7.05 .. 7.15P.M.]

পল্লী অঞ্চলে দূরদর্শন জনসংযোগ বিভিন্ন মাধ্যমে সদ্ব্যবহার করা হয়। সারা পশ্চিমবঙ্গে ১০৪টি শ্রুতিদর্শন কেন্দ্র চালু আছে আমার প্রশ্ন হচ্ছে সারা বাংলায় প্রয়োজন কতটা ? সেই প্রয়োজন অনুসারে ১০৪টি শ্রুতিদর্শন কেন্দ্র কতটা সার্থক হবে? ১০৪টি শ্রুতিদর্শন কেন্দ্রই বা কাদের, কাদের দর্শনের মাধ্যমে এবং নিয়ন্ত্রণের মাধ্যমে এই শ্রুতিদর্শন সকলের কাছে পৌঁছবে তা আমরা জানি না। ক্লাব এবং প্রতিষ্ঠান জেলায় কটা তার একটা বিস্তারিত হিসাব পাওয়া গেলে তথ্যমন্ত্রীর বক্তব্যের সদিচ্ছা এবং সমর্থের প্রমাণ থাকতো, সেখানে জেলাভিত্তিক কোন হিসাব [illegible] সারা বাংলা বলে এড়িয়ে যাওয়া হয়েছে, ১০৪ টি শ্রুতিদর্শন কেন্দ্রের কথা বলা হয়েছে তাতে খরচ কত [illegible] এবং স্থাপন করতে কত খরচ হয়েছে ? তার মেনটেনেন্স খরচ কত ? সেই খরচের সার্থকতা কি সেই সম্[illegible] নির্বাক আমি আগেও এর প্রতিবাদ করেছি এবং এজন্য করেছি যে পল্লী বেতার কর্ম সূচী অনুযায়ী

খনো পর্যন্ত ৩ হাজার ৫৯৪টি রেডিও সেট দেওয়া হয়েছে পল্লীভিত্তিক, আমার প্রশ্ন হচ্ছে পশ্চিমবঙ্গে কতগুলি ম্রী আছে এবং তার তুলনায় ৩ হাজার ৫৯৪টি রেডিও সেট কতখানি স্বার্থক ব্যবহারে আসবে এবং যাদের দেওয়া য়েছে তারা কারা, তারা কি ভিত্তিতে পেলেন সেটা জানা দরকার। জনসাধারণের জন্য দেওয়া হয়নি, যারা ওঁদের মর্থন করেন তাদের দেওয়া হয়েছে, জনসাধারণকে দেওয়া হয়নি। সুললিত কন্ঠে কথা সরকারী বেঞ্চ থেকে কেউ কউ বলেছেন— সুললিত কন্ঠ ওঁদের এই খানেই আছে, বিধানসভার অধিবেশনের পরে শুনে নেবেন। বসন্তকালে কাকিলের জন্য মনোবিকার সৃষ্টি হয় তবে অনুগ্রহ করে মনোবিকারকে বাস্তবিকারে আনবেন না। ১৯৮৫-৮৬ ালে ৩০০টি রেডিও সেট এবং ৩০টি দূরদর্শন যন্ত্র সরবরাহ করবার প্রস্তাব আছে। ৩০০টি রেডিও সেট দিলে ৩ জার ৫৯৪টি জায়গায় আরো ৮ বৎসরে ৩ হাজার ৮৯৪টি হবে। আরো ৮ বৎসরের মধ্যে পশ্চিমবঙ্গের জনসাধারণকে ক্ষা ও উপকরণ হিসাবে শ্রুতি ও দর্শনের মাধ্যমে যদি এই সরকার ৩ হাজার ৮৯৪টি রেডিও সেট সরবরাহ করতে পেরে থাকেন তাহলে কোন কৃতিত্বের দাবী তথ্যমন্ত্রী তার বাজেট বরাদ্দে উৎথাপন করতে পারে না। হাজার জার গ্রাম যেখানে অবহেলিত সেখানে বাছাই বাছাই করে নিজেদের লোকের মাধ্যমে যেখানে ক্লাব ইত্যাদি চলছে খানে কয়েকটি রেডিও সেট দেওয়া তারজন্য কোন কৃতিত্ব দাবী করতে পারা যায় না। তথ্যমন্ত্রী যদি বলতেন যে রা বাংলার সবগুলি গ্রামে বেতার দর্শন, বেতার শ্রবণ কেন্দ্র সরকারী পরিচালনাধীনে করার প্রস্তাব আছে তাহলে মরা তাঁর পরিচালনার জন্য অভিনন্দন জানাবো কিন্তু এটা নিছক দলীয় রাজনীতি, কর্মীদের মনোরঞ্জন করার চেষ্টা করা যাতে পরবর্তীকালে তার মাধ্যমে ভোট গ্রহণ হয় তার চেষ্টা, সুতরাং এর বিরোধীতা আমি করছি। এখানে সরকারী সংস্থার মাধ্যমে ইতিমধ্যে ৪টি ছবি চোখ, গৃহযুদ্ধ, দখল এবং প্রাগৈতিহাসিক ব্যবসায়িক ভিত্তিতে প্রদর্শনীয় দেখানোর চেষ্টা করা হয়েছে। এর ভেতরে গৃহযুদ্ধ নামটা বেশ টেকসই হয়েছে এবং লাভসইও হয়েছে। আমি জানি এই সরকারের একজন দায়িত্বশীল মন্ত্রী মাত্র কিছুদিন আগে গৃহযুদ্ধের হুমকি দিয়েছেন। সুতরাং গৃহযুদ্ধ ছবির জন্য যে প্রদর্শনী তাতে ব্যবসায়িক ভিত্তিতে যে অগ্রসর হবে তাতে কোন সংশয় থাকে না। ব্যবসায়িক ভিত্তিটা কি? এতে লাভ কতটা এবং লোকসান কতটা ? ৪টি ছবি ব্যবসায়িক ভিত্তিতে দেখানো হয়েছে তাতে কটা ছবির টাকা দেওয়া হয়েছে, কাদের টাকা দেওয়া হয়েছে, তাতে কতটা টাকা সদ্ব্যবহার হয়েছে এবং কত লাভ ফিরে এসেছে এবং যে মূল্য ফিরে এসেছে তার হিসাব কোথায় ? মাননীয় তথ্যমন্ত্রী অনুগ্রহ করে এর উত্তর দেবেন আমি ভুল বলছি কিনা। শ্লোগান গোষ্ঠী নামক কোন গোষ্ঠীকে ছবি তোলার জন্য কবে কত টাকা দেওয়া হয়েছিল এবং কত টাকা ফেরৎ পাওয়া গেছে। যথেষ্ঠ সংখ্যক সিনেমা হলের অভাব পশ্চিমবাংলার চলচ্চিত্র শিল্পকে দুর্বল করে রেখেছে। ৮ বছর ধরে আপনারা এসেছেন কিন্তু এই সময়ের মধ্যে সিনেমা হল করার বিশেষ কোন পরিকল্পনা আপনাদের ছিল না। আপনারা তো গৌরবের সঙ্গে খুব গরম বক্তৃতা দিয়ে পশ্চিমবাংলার সিনেমা ঘর তৈরী করবার কথা বলেন আজকের অভাবের কথা বলে বাজেট বরাদ্দ পেশ করলেন কিন্তু আপনাদের স্বভাব সম্পর্কে প্রশংসার বাণী উচ্চারণ করা যায় না। সিনেমা শিল্প সম্পর্কে আপনারা অনেক কৃতিত্ব দাবী করতে চাইছেন। বিভিন্ন লোকের হাতে টাকা দিয়েছেন আপনারা তো দেবেনই নাহলে কমিশন আসবে কোথা থেকে ? সুব্রত মুখোপাধ্যায় যখন তথ্যমন্ত্রী ছিলেন তখন তিনি সিনেমা হল গুলি সম্পর্কে একটা নিয়ম করেছিলেন যে প্রতি মাসে অত্যন্ত দুই সপ্তাহ করে বাংলা তৈরী ছবি দেখাতে হবে। এখন সেই চেষ্টা গেল কোথায়? আপনারা পার্কগুলি দিয়ে দিচ্ছেন অবাঙালী ব্যবসায়ীদের হাতে। সিনেমা ছবি প্রর্দশনীর সুযোগ তাদের থাকার সব সিনেমা হলের কাছে গিয়ে দেখি হিন্দী, উর্দু কি সব লেখা আছে। বাংলা ভাষা জানি বলে বুঝতে পারি না কি ছবি? ছবির বিজ্ঞাপন অশ্লীল। আপনারা সংস্কৃতি সম্পর্কে অনেক বড় বড় কথা বলেন। ঐ বড় ছবিগুলি দেখলে আপনাদের বড় কথা গুলি ছোট হয়ে যায়। অবশ্য ব্লু ফিল্ম সম্পর্কে আপনাদের আগ্রহ থাকতে পারে। কলকাতায় ১ নং যতগুলি হোটেল আছে তার বেশীরভাগ গুলিতে ব্লু ফিল্ম দেখান হয়, রাত্রিবেলায় ক্যাবারে ভাল হয়। সিনেমা শিল্পের অগ্রগতির জন্য আপনারা চেষ্টা করছেন। আপনারা ২১ নং প্যারাগ্রাফে বলা হয়েছে পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন কর্পোরেশনকে **[7.05 .. 7.25P.M.]**

প্রয়োজনীয় ভূমিকা নিতে নির্দেশ দেওয়া হয়েছে। কি সেই ভূমিকা? পশ্চিমবঙ্গ চলচ্চিত্র সম্পর্কে কিছু জিজ্ঞাসা আপনার কাছে রাখছি। ১৬ কিলোমিটার ফ্লিম বা শর্ট ফ্লিমের জন্য কতজনকে কত টাকা দেওয়া হয়েছে ? যাদের টাকা দেওয়া হয়েছে চিত্র নির্মাতা এবং পরিচালক হিসাবে তাদের স্বীকৃতি কতখানি? তাদের যোগ্যতা কি দলের লোক হিসাবে নাকি চিত্র নির্মাতা হিসাবে? অতীতে কোন কৃতিত্বের স্বাক্ষর তারা দেখিয়েছিলেন কিনা? কত টাকা দেওয়া হয়েছে, তার কতটা ফেরৎ এসেছে আপনার জবাবী ভাষণে নিশ্চয়ই সেটা আশা করব। সরকারী টাকার শ্রাদ্ধ

তৈরী করা হলেও তার মূল প্রযোজক এই সরকার। কিন্তু সেই সরকারকে জানিয়ে বিদেশে অথবা পশ্চিমবাংলার বাহিরে সেইসব তথ্যচিত্র আপনার জ্ঞাতসারে অথবা অজ্ঞাতসারে বিক্রি করে দেওয়া হয়েছে কিনা? যদি হয়ে থাকে তাহলে সরকারী টাকার অপচয় করে ব্যক্তিগত লাভ-লোকসানের ব্যবসায় আপনারা জ্ঞাতসারে করতে চেয়েছেন কিনা? আপনার জবাবী ভাষণে আশাকরি এর উত্তর পাব। সরকারী টাকা নেবার আগে যাঁরা ছবি করেন তাঁদের বাজেট দিতে হয় কোন কোন খাতে কত টাকা। মাননীয় তথ্যমন্ত্রী মহাশয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আপনার দৃষ্টি আকর্ষণ করে নিশ্চিতভাবে বলতে পারি যে শিল্পীদের যত টাকা দেওয়া হবে বলে বাজেট দেখান হয় কার্যতঃ শিল্পীদের অনেক ক্ষেত্রে তার অনেক কম দেওয়া হয়। আপনারা বলেছেন পশ্চিমবঙ্গ সরকার গ্যারান্টি দেন, ভারত সরকার টাকা দেন, ডব্লু. বি. এফ. ডি. সি. - র অর্থানুকুল্যে বা আনুকুল্যে ছবি করতে দেওয়া হয়। একজন চিত্র পরিচালক তাঁর নাম শুনেছি সত্যজিৎ রায়ের পুত্রের নামের সঙ্গে মিল থাকায় তিনি ন্যাশানাল ফিল্ম ডেভেলপমেন্ট কর্পোরেশানের কাছে সাহায্য চাইলেন। এন. এফ. ডি. সি বললেন পশ্চিমবঙ্গ সরকারের তথ্য বিভাগ যদি গ্যারান্টার হয় তাহলে টাকা পাওয়া যাবে। পশ্চিমবঙ্গ সরকারের তথ্য বিভাগ গ্যারান্টার হলেন না। আবার এখানে বলা হয়েছে আমরা গ্যারান্টার হয়ে কেন্দ্রের কাছ থেকে টাকা এনে দিই এবং চিত্র নির্মাণে যথেষ্ট সহায়তা এবং আনুকুল্য করি। সিনেমা হল সম্পর্কে আবার একটা কথায় আসছি। সিনেমা হলের কর্মচারীদের যে ইউনিয়ন সে তো আপনাদের কমিশনের ভিত্তিতে তৈরী। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানে বামফ্রন্ট সরকারের বিশেষ করে সিটুর পরিচালনাধীন কর্মীর সংখ্যাই বেশী। স্যার, আপনাকে অনুরোধ করছি আপনি পরিচয় গোপন করে এই মুহূর্তে যে কোন সিনেমা হলে যেখানে ভাল বই চলছে সেখানে টিকিট চান, টিকিট পাবেন না, আপনাকে ব্ল্যাক - মার্কেটিয়ারদের সাহায্যে টিকিট পেতে হবে। এটা কি তথ্য মন্ত্রী জানেন না ? এটা কি সরকার জানেন না ? সিনেমা হলে ব্ল্যাক - মার্কেটিয়ারদের সাহায্যে টিকিট কিনতে হয় কেন ওদের হাতে ইউনিয়ন থাকা স্বত্ত্বেও ? আমি আপনাকে আবার বলছি আপনি পরিচয় গোপন করে গিয়ে সাদা বাজারে টিকিট চান, পাবেন না। এর কি কোন চেক দেওয়া যায় না ? মাননীয় তথ্যমন্ত্রী, আপনার কাছে অনুরোধ জানাচ্ছি, সমালোচনা নয়, ব্যঙ্গ বিদ্রুপ নয়, কলকাতার কর্মক্লান্ত মানুষরা চিত্র গৃহে গিয়ে ২/১ টাকা দিয়ে ছবি দেখে ক্লান্তির মাঝখানে একটু আনন্দ সংগ্রহ করবার চেষ্টা করেন, তাঁদের জন্য এমন একটা বিধান করুন যাতে তাঁরা ব্ল্যাক - মার্কেটিয়ারদের হাত থেকে বাঁচে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যসরকার প্যারাগ্রাফ ১০, প্যারাগ্রাফ ৯ এ বলেছেন তথ্য সম্প্রসারণের ক্ষেত্রে বিজ্ঞাপনের ভূমিকা অপরিসীম। আমাদের বিজ্ঞাপন বন্টন নীতি সর্বদাই বস্তুসম্মত ও গণতান্ত্রিক মনোভাব দ্বারা পরিচালিত। তারই জন্য গণশক্তি পায় ১ লক্ষ ৩০ হাজার টাকার বিজ্ঞাপণ, আর পশ্চিমবঙ্গে সর্বাধিক প্রচারিত বলে যে পত্রিকা তার অনেক কম, সেই আনন্দ বাজার পায় ১ লক্ষ ১৪ হাজার টাকার বিজ্ঞাপন। বস্তু নিষ্ঠ বন্টন নীতিই বটে। আপনারা বলেছেন আমরা গ্রাম বাংলার বহু পত্র-পত্রিকায় বিজ্ঞাপন দিই। মাননীয় তথ্য মন্ত্রী কাছে মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আমি এই বক্তব্য উপস্থিত করতে চাই পশ্চিমবাংলার শহরে এবং শুধু শহরে নয় গ্রামাঞ্চল এলাকায় যত পত্র-পত্রিকা প্রকাশিত হয় তার শতকরা ১০ টার বেশী সরকারী অর্থানুকুল্য পায় না বিজ্ঞাপনের ব্যাপারে।

মাননীয় অধ্যক্ষ মহাশয় যদি আমাকে অনুমতি দেন তাহলে আমি কয়েকদিনের ভেতর বেশ কয়েকখানা পত্রিকা তাঁর কাছে উপস্থিত করতে পারব যাতে দেখা যাবে এই সরকারী বিজ্ঞাপনের আনুকুল্য থেকে কারা বঞ্চিত; ১০ নং প্যারাগ্রাফে বলা হয়েছে রাজ্য সরকারের মুখপত্রস্বরূপ পত্র, পত্রিকা, প্রচারপত্র, পুস্তিকা ইত্যাদি প্রকাশের ব্যবস্থা। আমি জিজ্ঞেস করি এটা কাদের বিভাগ এবং কে পরিচালনা করেন? সরকার? কাদের টাকায়? জনসাধারণের টাকায় কি? তা যদি হয়ে থাকে তাহলে প্রমোদ দাশগুপ্তের জীবনী প্রকাশ করা তো সরকারের কাজ নয়। জনসাধারণের টাকায় প্রয়াত প্রমোদ দাশগুপ্তের জীবনী প্রকাশ করবার অধিকার আপনাকে কে দিয়েছে ? আরও জিজ্ঞাসা, জনসাধারণের টাকায় সরকারী দামের উধৃতি দিয়ে এবং দলের হয়ে প্রচার করবার অধিকার আপনার তথ্য কেন্দ্র কোথায় পেয়েছে? জনসাধারণের কাছ থেকে ট্যাক্স দিয়ে দলের প্রচারপত্র, পুস্তিকা ইত্যাদি বের হয় এটাও আমরা দেখছি। "পশ্চিমবঙ্গ" এবং "ওয়েস্ট বেঙ্গল" নামে যে পত্রিকা বেরুচ্ছে তাতে দেখছি বহু উপেক্ষিত বিষয় পরিবেশন করা হয় এবং তাতে ওই সমস্ত কথা থাকে। কিছুদিন আগে উত্তরবঙ্গের এক দৌড়বীরের কথা বলা হয়েছিল। ভাল করে বিবরণ না দিলেও পৃথিবীর কোথায় কোথায় সে দৌড়ে এসেছে সেটা বলা হয়েছে। তিনি উত্তরবঙ্গ থেকে দৌড় আরম্ভ করেছেন এই উপলক্ষে তাঁকে সরকারের তরফ থেকে ২ লক্ষ টাকা দেওয়া হয়েছে। তারপর শোনা গেল পাগলা কুকুরের কামড়ে ক্ষতবিক্ষত হয়ে সে দৌড় পরিত্যাগ করে— কিন্তু তাকে যে টাকাটা

সরকার থেকে দেওয়া হয়ে ছিল সেটা কিন্তু ফিরে আসেনি। তারপর দেখছি হেডলাইন করা হয়েছে "বসুমতী" কথাটা না বললেই ভাল হোত। কারণ বসুমতীর যা অবস্থা তাতে আমার ওই কথাটাই মনে পড়ছে, " মা বসুমতী দ্বিধা হও, আমি প্রবেশ করি" বলা হয়েছে এর আগে অর্থাৎ ১৯৮৩-৮৪ সালে বসুমতীর ঋণের পরি মান ছিল ১১ লক্ষ ৬১ হাজার ৪০০ টাকা এবং ১৯৮৪-৮৫ সালে ঋণের পরিমাণ কমে দাঁড়িয়েছে ৮ লক্ষ ৯০ হাজার টাকা। আমি আশা করি বসুমতী যেভাবে চলছে তাতে ১৯৯০ সালে ঋণ বাবদ একটা টাকাও আর দেখাতে হবেনা কারণ তখন বসুমতীই থাকবেনা। বসুমতী অফিসে যদি আপনারা যান তাহলে দেখবেন সভা লেগেই আছে এবং শ্রমিক, কর্মচারীরা এই সভা করছে কর্তৃপক্ষের অনাচারের বিরুদ্ধে। দলীয় লোক না হলে ওখান থেকে হটিয়ে দেবে — দিস্ ইজ বসুমতী। আমরা দীর্ঘদিনধরে যে বসুমতীর কথা শুনতাম সেই বসুমতী আজ রাস্তায় এসে দাঁড়িয়েছে তাঁদের প্রচারের সংখ্যা কত সেটা কিন্তু আপনি বলেন নি। ঋণ এত ছিল এত এখন হয়েছে এটা বলা হয়েছে, কিন্তু প্রচার সংখ্যা ১৯৮২-৮৩ সালে, ১৯৮৩-৮৪ সালে কত ছিল এবং ১৯৮৫ সালে প্রচার সংখ্যা কত হবে সেই সমস্ত কথা কিন্তু এখানে নেই। সমস্ত কিছু পাশ কাটিয়ে যাওয়া হচ্ছে। এই যদি তথ্যমন্ত্রীর তথ্য জ্ঞাপনের ভূমিকা হয় তাহলে তাঁর বাজেট বরাদ্দ কিছুতেই পাশ করতে পারিনা। আমি জানি এই বাজেট হাতের জোরে পাশ হবে, কিন্তু আমরা মাথার জোরে এর প্রতিবাদ করে যাব। অতীতে যে বসুমতী পুরোটা ছিল আজকে সেই বসুমতী শেষের দিকে এসে দাঁড়িয়েছে। রেডিও, টেলিভিশন সংবাদে শুনি এরা নাকি কংগ্রেস সরকারের হয়ে কাজ করছে। কিন্তু বসুমতী তো দেখছি সরকারের হয়ে প্রচার করে, আনুগত্য দেখিয়ে, তেলদানের শীর্ষ সংস্থানে এসে দাঁড়িয়েছে।

**[7.25 .. 7.35P.M.]**

রেডিও, টি.ভির প্রচারের ব্যাপারে যারা সমালোচনা করেন তারা বসুমতির বেলায় সমালোচনা করতে পারেন নি ? বিচার বোধটা বুঝি নষ্ট হয়ে গেছে দলের প্রচার যন্ত্রের মাধ্যমে ? মাননীয় অধ্যক্ষ মহাশয় ভাষা সম্পর্কে ওঁরা বলেছেন— "বাংলা ভাষা দ্রুত প্রচলনের উদ্দ্যেশ্যে প্রতি ব্লকে ব্লকে ..... ..... ..... ইত্যাদি ইত্যাদি" আমি জিজ্ঞাসা করি কোন বাংলা ভাষা ? কিছু দিন আগে আমি বাসে উঠবার আগে বাস স্ট্যাণ্ডে দাঁড়িয়েছিলাম — সেখানে একটা বাংলা ভাষা শুনলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয় অনুগ্রহ করে এই বাংলার মানেটা বলে দিলে আমি খুশী হবো। "আরে দোস্ত খোচর পিছে লেগেছে হাওয়া লে — লেকিন যে বেইমানি করেছে নর, পৈলে সুযোগ হলে ওর কসুর আমি ছাড়ছি না। চেম্বার দিয়ে ঝাঁজরা করে দেবো। এই হচ্ছে বাংলা ভাষা — এই বাংলায় এসে দাঁড়িয়েছে। মধুসূদন বলেছিলেন জিদ করে জমিদারকে রাজাকে যে বাংলা ভাষা শক্তিশালী সংস্কৃত ভাষার দুহিতা। সেই সংস্কৃত ভাষাকে বাদ দিয়ে বাংলা ভাষার প্রসার ঘটানো যায় না। তাহলে সেই সংস্কৃত ভাষাকে বাদ দিলে যে বাংলা ভাষা পাবো সেটা সুমন্তবাবু আপনি জানেন। আপনি অন্তত মেনে নেবেন যে আজকে আপনার এলাকায় আপনি নিশ্চয় এই বাংলা শোনেন। ওরা ও বাংলাও বোঝে না আর এ বাংলাও বোঝে না। আপনি তো ও বাংলা জানেন আর এ বাংলাও জানেন। এই ধরণের ভাষা আজকে শুনছি যে টেংরী খসিয়ে দেবো। এই ধরণের ভাষা আজকে বাংলা ভাষার রূপান্তরিত হয়েছে। বঙ্কিমচন্দ্র একদিন বলেছিলেন আমি বাংলা সাহিত্য বিকাশের প্রয়োজনে কাউকে বাদ দেবে না। সংস্কৃত নয়, আরবি নয়, ফারসি নয়, উর্দ্দু নয় সবাইকেই লইব। — শুধু অশ্লীল ভিন্ন কাউকে বাদ দিবে না। আজ কোথায় গেল সেই বাংলা ভাষা। আমার মনে হয় কি সেটা বলি। বাংলা ভাষাকে মাতৃদুগ্ধ বলা হয়। কিন্তু বাংলা ভাষা মাতৃদুগ্ধ হলে সংস্কৃত ভাষা গেল কোথায়? আমরা সংস্কৃতকে রেখেছিলাম। আমরা বাংলা ভাষার বিকাশ ঘটাতে চেয়েছিলাম। চলচিত্র শিল্পে আবার আসি। স্যার ওঁরা ওঁদের জীবনটাকে যাত্রার আসর বলে ভেবে নিয়েছে। তাই যাত্রার উপর ২০০ টাকা ট্যাক্স ধরেছেন। ওঁদের নিজেদের অভ্যস্ত জীবন যাত্রাতে আমাদের ফিরিয়ে নিয়ে যেতে চাইছে। আমরা কিন্তু যাচ্ছি না। সংস্কৃতি সম্পর্কে বেশ বড় বড় প্যারাগ্রাফ এবং বড় বড় দাবি করা হয়েছে সংস্কৃতি বিষয়ের কর্মসূচীর উপর যথেষ্ট গুরুত্ব দেবার কল্যাণেই এই বিভাগে একটা পৃথক সংস্কৃতি শাখা বর্তমানে কর্মরত আছে। সংস্কৃতি কোথায়? হোটেলে ব্লু ফ্লিমে? সংস্কৃতি কোথায় ক্যাবারের নাচে, সংস্কৃতি কোথায় অশ্লীল বিজ্ঞাপনে, সংস্কৃতি থিয়েটারের নাম করে রঙ্গমঞ্চে কিন্নরীদের দেহ প্রদর্শন, সংস্কৃতি কোথায় শহরের নানা সংস্থানে বিয়ার বার ওপেন করাতে, সংস্কৃতি কোথায় চোলাই মদ চালু করাতে, সংস্কৃতি কোথায় হকারদের মাধ্যমে বিদেশী অশ্লীল বই বিক্রি করা তে এবং তা সংগ্রহ করাতে ? সংস্কৃতি সমতাকে ওঁরা সর্বাত্মক সাধক। আমার মনে বাংলাটা ভুল হয়েছে। ওঁরা একজায়গায় বলেছেন চিত্রকলা ভাস্কর্য প্রতিটি ক্ষেত্রে ঘনিষ্টভাবে সক্রিয় সৃজনশীল

সংগঠনগুলিকে প্রতি বছরে অনুদান দেওয়া হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই বাংলা ভাষাটির অপপ্রয়োগ হয়েছে। আগের প্যারাগ্রাফে যেখানে সর্বাত্মক কথাটা ভুল বলত হয়েছে, তার পরের প্যারাগ্রাফে এই বাক্যটা ঠিকমত না থাকায় অপপ্রয়োগ হয়েছে। ঘনিষ্ঠ ভাবে সক্রীয় সৃজনশীল — কারা ? ঘনিষ্ঠভাবে সক্রীয় সৃজনশীল মানেটা কি ? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বলা প্রায় শেষ হয়ে এসেছে, সব জায়গায় এঁরা বলেছেন অমুক অমুক অমুক সাহিত্য প্রমুখ ব্যক্তিদের দেওয়া হয়েছে। এই প্রমুখের অন্তরালে কাদের কথা বলা হয়েছে অস্বীকৃত অজ্ঞাত, দলীয় লেখার মাধ্যমে যারা বই বার করেন, তাঁদের অনুদান দেওয়া হচ্ছে। চিত্র পরিচালনার ক্ষেত্রে যেমন, সাহিত্য রচনার ক্ষেত্রেও তেমনি। টালিগঞ্জের সরকারী সংগীত এ্যাকাডেমির জন্য লক্ষ লক্ষ টাকা খরচ করা হয়েছে, সেখানে পেলামটা কি ? সংগীত একাডেমিতে যে লক্ষ লক্ষ টাকা খরচ করা হলো তার বিনিময়ে আমরা কি পেলাম ? আবার বলা হয়েছে সর্বাপেক্ষা অবহেলিত গ্রামীণ জীবনের লোক সংস্কৃতি চর্চার উৎসাহদান এবং বিকাশ সাধনে নজীরবিহীন উদ্যোগ গ্রহন করেছেন। এই সেই একই কায়দা, প্রস্তাব করা হয়েছে, আশা করা যাচ্ছে, এগিয়ে চলেছে, দ্রুত রূপায়ন হচ্ছে, প্রকল্প করা হয়েছে, সুতরাং রাজ্যপালের ভাষণেও যা, অর্থমন্ত্রীর ভাষণেও তাই, তথ্যমন্ত্রীর ভাষণেও তাই, চলছে চলছে চলবে চলবে। যেমন ওঁরা অভ্যস্ত আমাদের দাবী চলছে চলবে তেমনি। আমাদের এই অর্থ বাজেট চলছে চলবে। পরিকল্পনা চলছে চলবে। কল্পনা কোনওদিন বাস্তবে রূপায়িত হবে না। চিত্রকলা ভাস্কর্য, সংগীত ও নাটকের ক্ষেত্রে দীর্ঘদিনের বিশিষ্ট অবদানের জন্য শিল্পীদের অবনিন্দ্রনাথ এবং দীনবন্ধু পুরস্কার প্রদান করা হচ্ছে, প্রত্যেকটা পুরস্কারের জন্য মূল্য ১০ হাজার টাকা। বাৎসরিক প্রয়োজনার ভিত্তিতে ১৫ টি পুরস্কার দেওয়া হচ্ছে, কাহাদের ? সেই ভাগ্যবান কারা ? কাহারা এই ১৫টি পুরস্কার পান অবনীন্দ্র, রবীন্দ্রের জন্য আমি জানি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যক্তিগত সম্পর্কের খাতিরেই বলছি, মার্জনা করে নেবেন, আমি তো জানিনা রবীন্দ্রনাথ পুরস্কার বীরেন্দ্রনাথ পান কি না, কারা পান আমি জানি না, বীরেনদা থাকলে ভাল হতো, তিনি আবার ****

**মিঃ স্পীকার :-** সন্ধ্যায় পর থাকতে পারেন না, এই কথাটা বাদ যাবে।

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য্য :-** হ্যাঁ, বাদ যাবে। জায়গায় জায়গায় অনেকগুলি পাবলিক হল নির্মানের এবং সংস্কারের জন্য আর্থিক সহায়তা দেওয়া হয়েছে। মামাঙ্কিত মঞ্চের নির্মানকার্য্য, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই আর একটি অনির্দিষ্ট — আমি বাংলাটা ঠিক বলতে পারিছি না, ইংরাজীতে যাকে বলে ভেগ স্টেটমেন্ট, জেলায় জেলায় — কোন্ জেলায় ? পাবলিক হল অনেকগুলি, কতগুলি, পাবলিক হল নির্মান এবং সংস্কার করার জন্য আর্থিক সাহায্য দেওয়া হয়েছে ? কতখানি ? যে টাকা দেওয়া হয়েছে, তার সদ্‌ব্যবহার হয়েছে কি ? না, এদের হাতে পড়ে সব নষ্ট হয়েছে ? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য মন্ত্রীর কাছে এই প্রশ্ন রাখছি, আমি আশা করি তিনি জবাবী ভাষণ এর জবাব দেবেন, সংস্কৃতির ক্ষেত্রে বুঝতে পারেন না স্যার, আমি যখন ক্লাস টেনে ইংরাজী পড়াই, ক্লাস নাইনের ছেলেরা এলে, তা বুঝতে পারে না, কারণ ক্লাস টেনেরও দোষ নয়, আমার ইংরেজীরও দোষ নয়। আমি আপনাকে বলছি আপনি বুঝতে পারছেন এরা যদি না বুঝতে পারেন, স্যার আপনার পাঠশালায় একটু পড়িয়ে দিন। সংস্কৃতির ক্ষেত্রে অসুস্থতার বিরুদ্ধে সংগ্রাম করতে হচ্ছে, বিকল্প সুস্থ ঐতিহ্যবাহী সংস্কৃতি পরিবেশনের দায়িত্ব গ্রহন করার কর্তব্য— সুন্দর নীতি কথা। সংস্কৃতির সুস্থ এবং অসুস্থতার সংগ্রামটা কি ? সংগ্রাম, ব্লু ফ্লিমে চলছে, ক্যাবারে চলছে, এইগুলো সংস্কৃতির সংগ্রাম ? এইগুলো সুস্থ সংস্কৃতি ? রাস্তায় মেয়েরা চলতে, সুস্থ সংস্কৃতি ? মাননীয় অধ্যক্ষর কাছে আমি অনুমতি চাইছি, সুযোগ পেলে পরে বলবো, জীবন এখানে প্রতি মুহূর্তে লাঞ্ছিত, কোন সুস্থ সংস্কৃতির কথা বলছেন ? এঁরা বলেছেন গ্রামে এই সমস্ত লোকরঞ্জন শাখার মাধ্যমে গ্রামে গঞ্জে রবীন্দ্রনাথ, জ্যোতিরিন্দ্র নাথ, ম্যাক্সিমগোর্কী, প্রেমচন্দ্র, দ্বিজেন্দ্রলাল, দীনবন্ধু, নজরুল, ইত্যাদি ইত্যাদি, বীরু মুখোপাধ্যায় প্রমুখ — কুমীরের ছানা তো একবার দেখিয়ে দিলেন, কিন্তু এই প্রমুখেরা কারা ?

[7.35 .. 7.45P.M.]

সেই মুখগুলির রং কি রকম— লাল, গাড় লাল, কিম্বা কাস্তে হাতুড়ি মার্কা লাল, না সিংহ মার্কা লাল— এটা আমাদের জানা দরকার। জনসাধারণের টাকা কোন দুর্জন সাধারণ পাচ্ছে সেটা আমাদের জানা দরকার। তবে একটা ভাল কথা তথ্যমন্ত্রীকে বলবো যে অন্যান্য মন্ত্রী তাঁদের বাজেটের সব জায়গায় কেন্দ্র দিচ্ছে না, কেন্দ্র করছে না ইত্যাদি বলেছেন, উনি সেটা বিশেষ কিছু বলেন নি। একবার শুধু বলেছেন যে সীমাবদ্ধ আর্থিক ক্ষমতা। সীমাবদ্ধ আর্থিক ক্ষমতাতো বটেই। ক্যাবারের ড্যান্সগুলি বন্ধ করতে কি কেন্দ্র বাধা দিয়েছিল? ব্লু-ফ্লিমগুলির রোধের ব্যাপারে যদি হিসাব করে আইন করা হয় তাহলে কি সেটা সীমাবদ্ধ ক্ষমতার বাহিরে চলে যায়? যত কিছু পাপং

** Note Expunged as order by the chair.

নয়াতসং পাগং— কেন্দ্রের ঘাড়ে দোষ দিয়ে সকলেই পার হতে চান। উনি শেষ মুহূর্তে সীমাবদ্ধ ক্ষমতার কথা উল্লেখ করেছেন। আর এরা বলছেন, দিল্লী, দিল্লী, দিল্লী। দিল্লী যে একটা ভাল জায়গা সেটা এই সরকার মেনে নিয়েছেন। তাই, এরা বলছেন, অমুক জায়গায়, অমুক জায়গায় আমাদের প্রচার কেন্দ্র করিয়াছি। কিন্তু সবার আগে দিল্লীতে প্রগতি ময়দানে অনেকখানি জায়গা লইয়াছি প্রচার করিবার জন্য দিল্লীতে ভাল না হলে তো আর করতেন না। সে জন্য দাদারা মেনে নিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই দাদা টাদা বলেছি আমার পুরানো অভ্যাসের জন্য। এ্যাসেম্বলীর পদ্ধতিতে যদি আমার কিছু ভুল হয় তাহলে আপনি আমাকে বহিষ্কার না করে তীরস্কার করে দেবেন, আমি নিজে এটা সংস্কার করে নেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওদের বোঝাবার মত ক্ষমতা আমার নেই। আমি আপনাকে বলছি। আপনি ওদের একটু লেখাপড়া শিখিয়ে নেবেন। প্রত্নতত্ত্ব ওরা অনেক জায়গায় কি আগার-টাগার করেছেন। মাননীয় তথ্যমন্ত্রী মহাশয়কে আর একটা নিবেদন করবো। আপনি প্রত্নাগারের সংখ্যাটা বৃদ্ধি করুন। কারণ এই সরকারকে প্রত্নাগারে রাখতে হবে এবং তার সমর্থকদের জন্যও একটা প্রত্নাগার করা দরকার। আর বলেছেন, কাদের নেবেন? স্ব স্ব ক্ষেত্রে প্রতিষ্ঠিত সমস্ত বুদ্ধিজীবি ও বিশেষজ্ঞ পরামর্শ নেবেন। সুকুমার সেন প্রমুখ নেতৃবৃন্দ, এস. ইউ. সি'র শিক্ষা সংকোচনের প্রতিবাদে যাদের আন্দোলনে ডাকা হয়েছিল, যাদের ইনটেলেকচুয়াল বলে বিশ্ব স্বীকার করে, যাদের বিদ্বান-বুদ্ধিমান বলে বিশ্বের বিদ্বানজন স্বীকার করেন, আমরা জানি, উৎপল দত্ত মহাশয়, তাঁদের বলেছিলেন যে ওরা আবার সংস্কৃতির কি জানেন, ওরা আবার কবে ইনটেলেচুয়াল হলেন। প্রয়াত প্রমোদ দাসগুপ্ত মহাশয়কে জিজ্ঞাসা করা হলে তিনি বলেছিলেন, ওরা আবার করে ইনটেলেকচুয়াল হলেন। তাহলে কি ঐ সুকুমার সেনদের উল্টোদিককার ইনটেলেচুয়াল? সুকুমার সেনেরা যে ধরণের ইনটেলেকচুয়াল, শিক্ষিত তাদের উল্টোদিককার ইনটেলেকচুয়ালদের যোগাড় করে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের তথ্যমন্ত্রী চলচিত্র, ভাষায়, প্রচারে ইত্যাদি সব ক্ষেত্রে নিয়োগ করে থাকেন? আমি আশা করি মাননীয় তথ্যমন্ত্রী তার জবাবী ভাষণে আমার এই বক্তব্যগুলির উত্তর দেবেন। আমি আর বিশেষ কিছু বলবো না। কারণ এদের সম্পর্কে যত বলবো তত কথা নষ্ট হবে। ওয়ার্ডস ওয়ার্থের মত ১৮ স্টানজা পার হয়ে এসে বলতে হয় — ইট ওয়াস লাইফ থ্রোয়িং ওয়ার্ডস অ্যাওয়ে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্যমন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করছি। আমি মনে করি আপনি এবং এই সরকারের মন্ত্রী মণ্ডলী এবং কিছু সদস্য ছাড়া আর সকলের কাছে আমার বক্তব্য It has not been like throwing words away যাদের কাছে it has been like throwing words away আমি তাদের কাছে আবেদন জানাচ্ছি যে পশ্চিম বাংলায় সাংস্কৃতির শিক্ষা জীবন আজকে বিপন্ন। আজকে একে উন্নত পর্যায় নিয়ে যাবার চেষ্টা করুন। সেটা যদি করতে পারেন তাহলে আজ এবং আগামীদিনে মানুষ আপনাদের কাছে কৃতজ্ঞ থাকবে। অভিনন্দন জানাবে। আর যদি আপনারা ব্যর্থ হন তাহলে তাদের অভিশাপ আমি আজকে আমার ভাষার আপনাদের জন্য রেখে গেলাম। আমি এই বাজেটের বিরোধিতা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি নিয়ম-কানুন সব ভাল ভাবে জানিনা। আমি আগেই বলেছি যে আমি বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য আরম্ভ করছি। আবদুল মান্নান এম. এল. এ হিসাবে আমার সিনিয়ার। তিনি আমাকে বলে দিলেন যে ওটা বলেছেন—তাই আমি আবার বলছি যে সমস্ত সংশোধনী প্রস্তাব আমি সমর্থন করছি, আর বাজেট বক্তৃতার সম্পূর্ণ অংশটুকুর সর্বাঙ্গব ভাবে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবেন মজুমদার** ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এতক্ষন পরম কৌতুকের সঙ্গে ধৃতরাষ্ট্রবেশী অভিনেতা রূপে নেতার ভাষণ শুনছিলাম এবং ভাঁড়ামিটা দেখলাম। একটি সিরিয়াস রাজনৈতিক বিষয় যখন এসেছে সেই বিষয়ে একজন ৪৫ মিনিট ধরে বললেন। কি বললেন? না এই সরকার অশ্লীলতাকে প্রশ্রয় দিচ্ছে, স্বজনপোষণকে প্রশ্রয় দিচ্ছে এই সরকার পার্টিবাজী করছেন ইত্যাদি ইত্যাদি। যে বক্তব্যটা উনি বইতে পেয়েছেন সেটা প্রথম পড়ে বইটার ব্যাখ্যা করা ছাড়া আর কোন তথ্য ওনার নেই। তার মানে উনি নিজে একজন মাষ্টার মশাই। যেদিন স্কুলে পড়ে টড়ে না গেলে ছাত্রদের সামনে বেকায়দায় পড়েন তখন বই-এর লেখা পড়ে আত্মরক্ষা করার চেষ্টা করেন। আজকে সেই কৌশল করার ই চেষ্টা করেছেন। মনে হল যেন ভারতবর্ষের জন্ম হল প্রথম, আর এই ভদ্রলোক কংগ্রেস জানে না অন্য রাজনীতি জানে না, প্রথম প্রতিভাত হয়েই মনে করলেন অশ্লীলতা এসে গেছে। দিল্লীর অশ্লীলতা বলতে এটুকু মনে পড়ল না? নিলজ্জের একটা সীমা থাকা উচিত। ভারতবর্ষের মধ্যেই এই

কলকাতা। পশ্চিমবঙ্গকে কেউ বলছেন মুমূর্ষু, কেউ বলছেন অপসংস্কৃতির ধারক। তাদের মনে রাখা উচিৎ যে, এই পশ্চিমবাংলাই প্রথম ভারতবর্ষে সাংস্কৃতিক আন্দোলন সৃষ্টি করেছিল। সেদিন করেছিল, উনবিংশ শতাব্দীতে করেছে, আজও সেই ঝাণ্ডা বয়ে নিয়ে যাচ্ছে। কাজেই সেই পশ্চিমবঙ্গের নাগরিক হিসাবে আমাদের সকলের গর্ব করা উচিত। উনি সুকুমার সেনের নাম উল্লেখ করলেন। মনে পড়ে বৃদ্ধ বিধায়ক মহাশয়, সুকুমার সেন মহাশয় রাজীব গান্ধী সম্পর্কে কি উক্তি করেছেন কলকাতাকে মুমূর্ষু বলেছিল বলে? আপনাদের এতটুকু লজ্জা যদি অবশিষ্ট থাকে তাহলে দলীয় বিধায়ক হিসাবে আপনার অধো বদন হওয়া উচিত। কিন্তু সেটুকুও নেই। আপনারা বলছেন স্বজনপোষণ হচ্ছে। কোথায় ছিলেন বন্ধু এই সেদিন পর্যন্ত গনিখান সাহেব যা করে গেলেন, যাদের নিয়ে এত বিপন্ন বোধ করছেন, কংগ্রেস অফিস পর্যন্ত আক্রান্ত হচ্ছে? স্বজনপোষণের কি চেহারা আপনাদের মনে পড়ছে না? এই কথা তুলতে এটুকু গায়ে লাগছে না? আজকে এই বিধায়ক মহাশয় ভাঁড়ামি করুন, এই নিয়ে কিছু বলবার নেই। কারণ, কমুনিষ্টদের বিরুদ্ধে এই অপপ্রচার চালানোই হচ্ছে বুর্জোয়াদের কাজ। একজন বুর্জোয়া প্রতিনিধি হিসাবে উনি সঠিক দায়িত্বই পালন করেছেন, এটাই স্বাভাবিক আমি একটি উদাহরণ দিয়ে আপনারা জানেন তথ্য সংস্কৃতি বিভাগের একটি দপ্তর আছে। সেই দপ্তরটির নাম হচ্ছে প্রত্নতত্ত্ব দপ্তর ১০ বছর বাদে সেই দপ্তর পশ্চিমবাংলায় একটি খনন কাজ করেছে। বর্ধমান জেলায় আউশগ্রামে পাণ্ডু রাজাদের দীঘি আবিষ্কৃত হয়েছে। ৭০০ খৃষ্ট পূর্বাব্দের একটি জ্যোতিষ যন্ত্র সেখানে আবিষ্কৃত হয়েছে। যা দিয়ে প্রমানিত হবে ভারতবর্ষের পূর্বাঞ্চলে জ্যোতিষ বিদ্যার কত অগ্রগতি ঘটেছিল এবং আগামীদিনে হয়ত ভাবা রিসার্চ ইনষ্টিটিউট গবেষরার মধ্য দিয়ে এই তথ্য প্রকাশিত হবে নির্দ্বিধায়।

[7.45 .. 7.55P.M.]

সেখানে ওঁদের লোকরা কি কারবার করেছে সেটা স্যার, আপনি একটু শুনুন। প্রত্নতত্ত্ব বিভাগের কর্মীরা তাদের ঘরবাড়ী ছেড়ে ওখানে ক্যাম্প করে দিন রাত অবস্থান করছেন এবং সেখানে মাটি খুঁড়ে স্তরের পর স্তর বার করছেন এবং এর মাধ্যমে পুরানো ইতিদাস ও ঐতিহ্যকে বার করছেন। সেখানে একদিন রাত্রিবেলাতে কিছু পাইপগানধারী গিয়ে উপস্থিত হলেন, হয়ে তাদের ঘড়ি ছিনতাই করলেন, টাকা, ক্যামেরা ছিনতাই করলেন এবং মারপিঠ করলেন। পুলিশকে খবর দেওয়া হ'লে পুলিশ অনেক কষ্ট করে সর্বেশ্বর ঘোষ নামে এক শ্রীমানকে তার দলবল সহ ধরলেন। স্যার, এই সর্বেশ্বর ঘোষ হচ্ছে ওখানকার কংগ্রেসের একজন কর্মী। স্যার, এইভাবে ওরা সারা পশ্চিমবাংলার ঐতিহ্যকে ধ্বংস করার চেষ্টা করছেন। অপর দিকে আমরা পুরানো ইতিহাস এবং ঐতিহ্যকে মর্যাদা দিতে চাই বলেই আমরা এর বিরোধিতা করছি এবং সুষ্ঠু সংস্কৃতি এখানে প্রতিষ্ঠিত করতে চাইছি। এরজন্যই ওদের গায়ে এত জ্বালা। স্যার, এই প্রসঙ্গে ওদের জানাই, অতীতকে স্বীকার করেই, অতীতের মহত্ ঐতিহ্যকে ধারণ করেই কমিউনিষ্ট আন্দোলন, কমিউনিষ্ট সংস্কৃতি এগিয়ে চলে। একথা ঠিকই যে ভারতবর্ষের এতগুলি অঙ্গরাজ্যের মধ্যে শুধু পশ্চিমবাংলা এবং ত্রিপুরায় কমিউনিষ্ট সরকার গঠন করে কমিউনিষ্ট সংস্কৃতি সারা ভারতবর্ষে পরিপূর্ণভাবে প্রচার করা যায় না। আমি একটা উদাহরণ দিই। আপনারা তো আমাদের প্রতিনিয়ত গালিগালাজ করেন, ঐতিহ্যবিস্মৃত রাজনৈতিক দল বলে প্রচার করেন, আমি আপনাদের বলি, আপনারা সময় করে কষ্ট করে রবীন্দ্রনাথ ঠাকুরের রাশিয়ার চিঠিটি একটু পড়ে দেখবেন। পড়বেন সোভিয়েত বিপ্লবের পর সেখানে কি হয়েছিল। সোভিয়েত বিপ্লব হচ্ছে, সেই সময় জারের প্রাসাদ লুণ্ঠিত হচ্ছে। সেই সময় সঙ্গে সঙ্গে ওখানকার বিপ্লবী সরকারকে ব্যবস্থা নিতে হ'ল যাতে করে সমস্ত কিছু পুনরুদ্ধার করা যায়। পুনরুদ্ধার করা হ'ল নতুন ডিগ্রি জারি করে। পুলিশ এবং সৈন্যদল যাদের কাছ থেকে উদ্ধার করলো তারা কারা? তারা হচ্ছে বুর্জোয়া শ্রেণী। তারা ঐ সোনার এবং রূপোর সমস্ত জিনিষপত্র জারের প্রাসাদ থেকে নিয়ে পালাচ্ছিল। কাজেই বোঝা যাচ্ছে, বুর্জোয়ারা টাকার থলিটাই শুধু বোঝে এবং সেই জিনিবই তারা এখানে প্রয়োগ করার চেষ্টা করছেন। তারপর এরা অশ্লীলতার কথা বলেছেন। কি বলেছেন? উনি ওঁর ছেলের সঙ্গে বসে একসঙ্গে টি. ভি. দেখতে পারবেন? সেই নির্লজ্জতা কি উনি মেনে নিতে পারেন। ভি. ডি. ও কথা বলে উনি হঠাৎ উত্তেজিত হয়ে গেলেন, বললেন এখানে নাকি ব্লু-ফ্লিম দেখানো হচ্ছে এবং তাতেই সব গণ্ডগোল হয়ে যাচ্ছে। আমি ওঁকে জিজ্ঞাসা করি, বম্বে গেছেন কখন? ভারতবর্ষে কি হচ্ছে দেখেছেন? সারা ভারতবর্ষে যা জিনিষ হচ্ছে তারই স্রোত আপনারা এখানে বইয়ে দেবার চেষ্টা করছেন। পুঁজিবাদী ব্যবস্থা সংস্কৃতিকে ধ্বংস করে অশ্লীলতাকে আমদানী করে সেটা আমরা জানি। সেই চেষ্টা যে আপনারা এখানেও চালিয়ে যাচ্ছেন সেটা আমরা সব সময়ই দেখতে পাচ্ছি। কখনও মুক্ত মেলার মাধ্যমে, কখনও অন্য কিছুর মাধ্যমে সেই প্রচেষ্টা আপনারা এখানে প্রতিনিয়ত চালিয়ে যাচ্ছেন। কাজেই আপনাদের বলব, আপনাদের এ সম্পর্কে গলাবাজী

না করাই ভালো। কই আপনারা তো বললেন না যে ৭ম পরিকল্পনায় একটা নতুন প্রস্তাব বাজেটের মধ্যে আছে একটা মিউজিয়াম ডাইরেক্টারেট এখানে করা হচ্ছে— সেকথা আপনারা কেউই বললেন না। স্যার, মিউজিয়াম ডাইরেক্টরেট করে এলাকার এলাকায় রিজিওন্যাল মিউজিয়াম করার প্রচেষ্টা এখানে হচ্ছে। কই, এসবগুলি তো আপনারা সমর্থন করলেন না? আমরা জানি, তা সমর্থন করা আপনাদের পক্ষে সম্ভব নয় কারণ তা করতে গেলে ভাঁড়ামিটা ছাড়তে হবে, সত্য কথা বলতে হবে। সত্য কথা আপনাদের পক্ষে বলা সম্ভব নয় তাই আপনারা এটা সমর্থন করতে পারলেন না। স্যার, আজকে লোক সংস্কৃতির বিকাশ ঘটাবার জন্য একে গ্রামাঞ্চলে একেবারে নীচের তলা পর্যন্ত প্রসারিত করা হচ্ছে এবং তাই এর প্রচার বিভিন্ন অনুষ্ঠানে পড়তে শুরু করেছে।

আজকে [illegible] খুঁজে বার করে মানুষের সামনে হাজির করা হচ্ছে। তাদের প্রচার করা হচ্ছে। তাদের উৎসাহীত করা হচ্ছে। অথচ বিরোধী সদস্য আজকে এ কথা স্বীকার করতে পারলেন না। উনি বামফ্রন্ট সরকারের উপর খুব রেগে গিয়েছেন। তা বামফ্রন্ট সরকারের কি অপরাধ? অপরাধ হচ্ছে, বামপন্থী সাহিত্যিকদের কেন সুযোগ দেওয়া হচ্ছে। কংগ্রেসী বাছাদের, মস্তানদের বেনামী চোরাই মাল গুলি কেন প্রকাশিত হচ্ছে না? ওঁদের আজকে বড় ব্যথা লাগছে? কিন্তু আমাদের কিছু করার নেই, এটাই স্বাভাবিক এবং এ রকম স্বাভাবিক জিনিষ আরো ঘটছে, এতে কোন অন্যায় নেই। অবশ্যই এগুলি মানুষের সামনে প্রচারিত হওয়া দরকার। সব চেয়ে আশ্চর্য হয়ে আমি লক্ষ্য করছি যে, সাহিত্য প্রকাশ, ফ্রিম তৈরী, পরপর তিন বছরের শ্রেষ্ঠ চলচিত্র, নাটক, যাত্রা, সংগীত, নৃত্য, লোক সংস্কৃতি, চিত্র-কলা, ভাস্কর্য, প্রভৃতি সৃজনশীল সংগঠন ও ব্যক্তিদের পুরস্কৃত করার বিষয়টি মাননীয় সদস্য দেখতে পেলেন না। উনি দেখতে পেলেন না যে, উর্দ্দু ভাষায় সরকারী দপ্তরে যে সমস্ত চিঠি পত্র আসবে সেইসমস্ত চিঠিপত্রের উর্দু ভাষায় জবাব দেবার ব্যবস্থা করা হচ্ছে। অবশ্য উর্দ্দুস্থানের সমর্থকরা এ সব দেখতে পাবেন না, কারণ রাজনৈতিক দিক দিয়ে অসুবিধা আছে। তারপরে বিজ্ঞাপন নীতিতে গন্ডগোলের কথা বললেন । তা আমি ওঁকেই জিজ্ঞাসা করি, ওঁদের সময় কি ছিল ? কংগ্রেসের যদি কোন স্যুভেনির হতো হাজার হাজার টাকার বিজ্ঞাপন তাতে দেওয়া হ'ত, কংগ্রেসীরা বা কংগ্রেস এম. এল. এ.রা লিখে দিলেই প্রতি পাতার জন্য হাজার, ২ হাজার, ৫ হাজার টাকার বিজ্ঞাপন দেওয়া হ'ত। আজকে সে নীতি পরিত্যক্ত হয়েছে, কোন সুভেনিরে বিজ্ঞাপন দেওয়া হচ্ছে না। ফলে ওঁদের ধান্ধা বন্ধ হয়ে গিয়েছে। আজকে বামফ্রন্ট সরকারের নীতির ফলে ওঁরা বড় বিপদে পড়ে গিয়েছেন। গণশক্তি সম্পর্কে মাননীয় সদস্যের দেখলাম বড় জ্বালা। অবশ্য জ্বালার কারণটা বুঝি। প্রতি দিন বুর্জোয়া.কাগজগুলি যা লিখছে, তার অসত্যতা প্রতি দিনই গণশক্তি মানুষের সামনে তুলে ধরছে। ফলে ওঁরা বড়ই অসুবিধায় পড়ে যাচ্ছেন। মিথ্যা প্রচারে বিশেষ সুবিধা হচ্ছে না। তারপরে বসুমতী সম্পর্কেও অনেক কথা বললেন। আমি ওঁকেই জিজ্ঞাসা করি, বসুমতীর অবস্থা আগে কি ছিল? এমন ছাপাই ছাপতো যে কার ছবি অরুণা আসফআলির না মৌলানা আজাদের তা বোঝার উপায় ছিল না। আজকে বসুমতীর ছাপার অনেক উন্নতি হয়েছে এবং বসুমতীর অন্যান্য বিষয়েরও উন্নতি হয়েছে। বসুমতীর সংবাদ পরিবেশন সম্পর্কে উনি যে কথা বললেন সে সম্পর্কে ওঁকে বলি যে, কোন দিনই বামপন্থীরা সংবাদপত্রের স্বাধীনতার উপর হস্তক্ষেপ করে না এবং ও কাজ আমাদের নীতি বিরুদ্ধ। ওঁরাই সে কাজ করেন এবং অতীতে আমরা দেখেছি করেছিলেন। রবীন্দ্র নাথের কোটেশন পর্যন্ত কেটে দিয়েছিলেন। মনে পড়ে জরুরী অবস্থার দিনগুলির কথা? সে সময়ে অফিসাররা রবীন্দ্র নাথের কোটেশন পর্যন্ত কাটতো, সে দায়িত্ব পর্যন্ত তাদের দেওয়া হয়েছিল। রবীন্দ্র নাথের প্রতি যে মানুষ গুলি এ রকম ব্যবহার করেছিল, তাঁরা আজকে বড় বড় কথা বলছেন। আজকে আমরা বলি, হ্যাঁ, নিশ্চয়ই সংবাদপত্রের স্বাধীনতায় হস্তক্ষেপ করা বামফ্রন্টের নীতি নয়। বসুমতীর সাংবাদিকরা নিজস্ব সাংবাদিকতার নীতি গ্রহণ করে সংবাদ পরিবেশ করেন। তাঁদের কাজে হস্তক্ষেপ করা আমাদের কর্তব্যের মধ্যে পড়ে না। যে সমস্ত স্মল নিউজ্ পেপার আছে তাদের সুনির্দিষ্ট নীতির ভিত্তিতেই বিজ্ঞাপন দেওয়া হচ্ছে। আগে কোন নীতিই ছিল না। সান্যাল কমিটির রিপোর্টের ভিত্তিতেই বিজ্ঞাপন বন্টন করা হয় এবং এ কমিটি এই উদ্দেশ্যেই করা হয়েছিল। আগে কি ছিল? কংগ্রেসী পত্রিকা হলেই বিজ্ঞাপন দেওয়া হ'ত। বিরোধী দলের কোন পত্রিকা তো বিজ্ঞাপন পেতই না, এমন কি নির্দিষ্ট কোন রাজনীতিকে সমর্থন করে না এরকম পত্রিকাগুলিও বিজ্ঞাপন পেত না। ওঁরা কিন্তু এ সব কথা এখানে উল্লেখ করছেন না।

স্যার, এই প্রসঙ্গে আমি আমাদের মন্ত্রী মহাশয়কে বলি যে, আমাদের প্রোপাগ্যাণ্ডা মেশিনারীকে আরো কনসোলিডেট করা উচিত, আরো ইনটিগ্রেটেড পাবলিসিটির দরকার। সমস্ত এলাকায় পাবলিসিটিকে সংগঠিত

ভাবে নিয়ে যেতে হবে। এ বিষয়ে যে সমস্ত ত্রুটি বিচ্যুতি গুলি আছে যে সমস্তগুলিকে দূর করা দরকার। এ বিষয়ে আমাদের লোকরঞ্জন শাখা সম্বন্ধে আমার একটা অভিজ্ঞতা আছে। সেখানকার কর্মীরা যে নাটক প্রদর্শন করেন সে নাটক আমাকে সন্তুষ্ট করতে পারে না। আমি তাঁদের দপ্তরে লিখেছি যে, এই জিনিষ তাঁদের আরো উন্নত হওয়া দরকার, কারণ জনসাধারণের অনেক দুঃখের পয়সার সাহায্যে তাঁরা এ সব করছেন, সুতরাং আরো উন্নত করার চেষ্টা তাঁদের সব সময়ে চালিয়ে যেতে হবে। এই কথা বলে এই বাজেটকে সম্যপূর্ণরূপে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[7.55 .. 8.05P.M.]

**শ্রী সরল দেব :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্য দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে আমি আপনার মাধ্যমে সমর্থন করছি। এই প্রসঙ্গে আমার প্রথম কথাই হচ্ছে, দীর্ঘ সময় ধরে আমাদের বিরোধী দলের বন্ধুর মুখ দিয়ে আজকে আমরা নবদ্বীপ হালদারের কমিক্ শুনলাম।

এই ব্যয়-বরাদ্দের টাকা প্রয়োজনের তুলনায় কম এমন কি গোটা বাজেটের হাফ্ পরাসেন্টও নয়। স্বভাবতই আমরা শ্রেণী বিভক্ত সমাজে বসবাস করি, সুতরাং তার প্রভাব পশ্চিমবাংলাতে যে থাকবে না এটা কেউ বলতে পারবে না। এটা একটা অঙ্গ রাজ্য। দীপাবলি সুসজ্জিত রাজ্য নয়। তাই গোটা ভারতবর্ষের যে প্রভাব তা এখানে প্রতিফলিত হবে। আমি অমরবাবু বক্তৃতা শুনছিলাম। কংকারেন্ট লিষ্ট পড়লে দেখা যাবে রেডিও, টেলিভিশন প্রচারের যে যন্ত্র তা সবটাই কেন্দ্র কনট্রোল করেন। টি. ভি. তে যেসব জিনিষ দেখানো হয় তা ছেলে-মেয়েদের নিয়ে একসঙ্গে বসে দেখা যায় না। সুস্থ রুচির বোধ সেখানে চোখে পড়ে না। উনি দলের প্রচারের কথা তুলেছেন। প্রয়াত ইন্দিরা গান্ধীর মৃত্যুর পর রেডিও এবং টেলিভিশনে তাঁর শ্মশান যাত্রা থেকে শুরু করে তার নাতি-নাতনি সবাইকে কয়েকদিন ধরে দেখিয়ে চললো। এটা কি দলের প্রচার নয়? দিল্লীতে সেখানকার বড় বড় হোটেলে, অশোকা হোটেলে ক্যাবারে ডান্স হয়। অবশ্য আমি বলতে চাই না যে এখানেও সেই ক্যাবারে ডান্স হবে। এটা বন্ধ করা যেতে পারে। এখন ইয়াংকি ক্যালচারের বিরুদ্ধে সোসালিস্ট কালচারের লড়াই শুরু হয়েছে। ইয়াংকি কালচার মানে যৌন ক্ষুধাকে জাগ্রত করাই ওদের কাজ এবং এতে ওরা খুবই অভ্যস্ত। আমরা সোসালিস্ট কালচারের যাবার প্রচেষ্টা করছি মাত্র। পুঁজিবাদী সমাজ ব্যবস্থার গহ্বরে থেকে সমস্ত কিছু করা যায় না। ওদের আমলে এ্যাসেম্বলী থেকে প্রকাশিত হুজুর মারফত এম. এল. এ-দের খবর আপনাদের কাছে পরিবেষন করেছে। । [illegible] প্রাক্তন এম. এল. এ. শ্রী পঙ্কজ ব্যানার্জী সম্পর্কে প্রচার করেছিলেন যে তিনি মেরিন ইঞ্জিনিয়ার এবং সেটা হুজুর পত্রিকাতে বেরুলো। কিন্তু জাল সার্টিফিকেট দিয়েছিলেন বলে তার চাকরী চলে গেল। এই হচ্ছে ওদের কাজ। মিথ্যার বেসাথি হচ্ছে ওদের কাজ। ওরা বসুমতীর কথা বলেছেন যে দলের প্রচার করা হয়। কিন্তু কেন্দ্রীয় সরকারের প্রভাবাধীন রেডিও এবং পত্রিকায় কি হয়? রেডিওতে ওদের দলের সম্পর্কে যা প্রচার করা হয় সেই তুলনায় পশ্চিমবঙ্গে কিছুই হয় না, আমরা গোটা পশ্চিমবাংলায় সীমিত ক্ষমতার মধ্যে যে সংখ্যক টি. ভি. এবং রেডিও দিয়েছি সেই সম্পর্কে তো সাধুবাদ দিলেন না ? আমরা গোটা পশ্চিমবাংলায় ৩ হাজার ৫৯৪টি রেডিও এবং ২৯৭টি টি. ভি. দিয়েছি একথা তো বললেন না? যেসব ক্লাবগুলিতে এই টি. ভি. এবং রেডিও সেট দেওয়া হয়েছে সেইসব ক্লাবগুলি বামফ্রন্ট পরিচালনা করছেন কিনা— তা তো বললেন না? ত্রুটি আমাদের যে নেই সেকথা বলছি না। আমাদের পশ্চিমবঙ্গ নামে যে পত্রিকা বেরোয় সেই পত্রিকাতে সুষ্ঠুভাবে বামফ্রন্টের যে সব কর্মসূচী সেগুলি প্রকাশিত হয় না। জনগনকে আকৃষ্ট করবার মতন লেখনী প্রকাশিত হয়না। ফলে পশ্চিমবঙ্গ পত্রিকা জনগনের মধ্যে ব্যাপক প্রচারিত হচ্ছে না। যদি হতওহলে ওদের চিৎকার কমে যেত। পশ্চিমবঙ্গ পত্রিকায় বামফ্রন্ট সরকারের যে গণমুখী কর্মদ্যোগ এবং তার যে সাফল্য সেই সাফল্যের কথা সঠিকভাবে তথ্য সম্বলিত এই পত্রিকার মধ্যে পেলাম না। ভারতবর্ষের অপরাপর অঙ্গরাজ্যে তাদের যেসব পত্রিকা বাহির হয় সেইসব পত্রিকাতে সেইসব রাজ্যের শিক্ষা নীতি কি, শিল্প নীতি কি এবং শ্রমিকদের কি সমস্যা প্রভৃতি ব্যাপকভাবে প্রচারিত হয়। সুতরাং আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো পশ্চিমবঙ্গ পত্রিকার প্রতি একটু নজর দিন। পশ্চিমবঙ্গ পত্রিকা সবাইকে আকৃষ্ট করে তুলতে পারেনি। এইটাই আমাদের ত্রুটি এবং এই ত্রুটি আমাদের দূর করা উচিৎ। এ ছাড়া আমার দ্বিতীয় কথা হচ্ছে, আমাদের যে তথ্য দপ্তর সেই তথ্য দপ্তর এখন মাথাভারী প্রশাসন হয়ে উঠেছে। এই মাথাভারী প্রশাসনের জন্য এই দপ্তরের কর্মচারী বা বেশী করে সেক্রেটারীকে তোষামোদ করবার জন্য চেষ্টা করছেন। আগে এটা জনসংযোগ

ছিল, এখন এটা তথ্য সংস্কৃতি দপ্তর হয়েছে। এই তথ্য সংস্কৃতি দপ্তর মহকুমা অফিসাররা এই সীমিত ক্ষমতার মধ্যে সেটুকু কাজ করা উচিৎ তাও সেটা করেন না পুঁজিবাদী সমাজ ব্যবস্থার অবক্ষয় শুরু হয়েছে। আজকে দেশে যে অপ-সংস্কৃতির জোয়ার চলছে সেই অপ-সংস্কৃতি জোয়ারের বিরুদ্ধে আমাদের লড়তে হবে। কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি? দেখছি, তথ্যকেন্দ্রগুলি অফিসাররা জনগণের সঙ্গে সংযোগের সেতু হতে পারেন নি। তথ্যকেন্দ্রগুলির সঙ্গে মানুষের কোন সংযোগ আছে কিনা সন্দেহ। আমার নির্বাচন এলাকার লোকেরাও আমাকে এই কথাই বলেছেন এবং বিধানসভায় মাননীয় সদস্যদের অনেকেই আমার অভিজ্ঞতার সঙ্গে একমত হবেন। তথ্য অফিসাররা কে কোথায় থাকেন কেউ জানে না। এম. এল. এ ও পঞ্চায়েতের সঙ্গে ঐসমস্ত অফিসারদের সংযোগ আছে কি? আজকে এটা দেখবার জন্য মন্ত্রী মহাশয়কে বলছি। বামফ্রন্ট সরকারের যে গণমুখী কর্মদ্যোগ—তার সঙ্গে জনসাধারণের সংযোগ ঘটানোর জন্য তাঁদের বলুন। রাইটার্স বিল্ডিং ছেড়ে আজ তাঁদের জনগণের পাশে গিয়ে দাঁড়াতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বসুমতী সম্বন্ধে কিছু বলতে চাই। বসুমতী সব সময়ে বামফ্রন্ট সরকারের জয়গান করছে এটা বলবার উপায় নেই। এর একটি নিজস্ব ঐতিহ্য রয়েছে। ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামেও এই পত্রিকার একটা ভূমিকা ছিল। আজকে সেই পত্রিকা এবং তার কর্মচারীবৃন্দ মৃত্যুর দিকে এগিয়ে যাচ্ছিলেন, কিন্তু তাঁদের মৃত্যুর গহ্বর থেকে টেনে তোলা হয়েছে। আমরা আশা করেছিলাম যে, কংগ্রেসী বন্ধুরা অন্য ক্ষেত্রে না হোক, অন্ততঃ এই ক্ষেত্রে সহযোগিতা করবেন। ওঁরা এই রাজ্যে ৩০ বছর ক্ষমতায় ছিলেন। আমরা সাড়ে সাত বছর আছি। এরমধ্যেই আমরা মহারাষ্ট্র, রাজস্থান, কেরালায় তথ্যকেন্দ্র খুলতে পেরেছি। এবং তার মাধ্যমে সেখানে পশ্চিমবাংলার সমস্ত প্রগতিশীল কর্মকাণ্ডের কথা প্রচার করতে পারছি। এখানে গণশক্তিকে এ্যাডভাটাইসমেন্ট দেওয়ার ব্যাপারে কোশ্চেন তুলেছেন। বর্তমানে পত্রিকার সার্কুলেশন অনুযায়ী এ্যাডভাটাইসমেন্ট দেওয়া হয়ে থাকে, কিন্তু সুব্রত বাবুদের আমলে যে এই এ্যাডভার্টাইসমেন্ট সম্পূর্ণভাবে বন্ধ করে দেওয়া হয়েছিল সেটাতো কেউ বললেন না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানেএকটি বিষয়ে উল্লেখ করছি যে, তথ্য দপ্তরের অফিসারদের গাফিলতির ফলে সর্বস্তরের মানুষ মিলে বারাসাতে যে রবীন্দ্রভবনটি তৈরী করেছিলেন, সেটা আজ গুদামঘরে রূপান্তরিত হয়েছে। আজকে বামফ্রন্ট সরকার রবীন্দ্রভবনগুলির মেন্টেনেন্সের জন্য টাকা দেবেন বলে ক্যাবিনেটে সিদ্ধান্ত নিয়েছেন এবং সেই অনুযায়ী গত বছর ঐ রবীন্দ্রভবনটির জন্য মন্ত্রী মহাশয় ৯৪ হাজার টাকাও মঞ্জুর করেছিলেন। কিন্তু অফিসারদের ব্যর্থতার ফলে সেই টাকা ফিরিয়ে দিলেন জেলা ম্যাজিস্ট্রেট। তাই মন্ত্রী মহাশয়কে অফিসারদের দিকে একটু লক্ষ্য রাখতে দিলেন অনুরোধ করছি। তাছাড়া জেলার রবীন্দ্রভবনের ক্ষেত্রে জেলা ম্যাজিস্ট্রেটকে যদি পাওয়ার ডেলিগেট করা হয়, তাহলে অনেক অসুবিধা হয়। সেখানে এম. এল. এ.কে গ্রহণ করতে পারেন কিনা ভেবে দেখতে বলছি। কারণ যে টাকা উনি বরাদ্দ করলেন— ৯৪ হাজার টাকা সেটা ফেরত চলে গেল। এ ব্যাপারে তথ্য বিভাগের ডাইরেকটর এবং সেক্রেটারীর সঙ্গে দেখা করেছি—কেউ কাজ করতে চান না এবং কারণে টাকার বরাদ্দ যা হচ্ছে, সেটা সদ্ব্যবহার হচ্ছে না। ৩০ বছর ধরে ওঁরা যেভাবে কাজ শিখিয়ে গেছেন তাতে কেউ কাজ করতে চান না।

**[8.05 .. 8.15P.M.]**

মাননীয় মন্ত্রী মহাশয়ের ব্যয়বরাদ্দ প্রস্তাবের ৩০ নং অনুচ্ছেদে প্রভাত কুমার মুখোপাধ্যায় এবং প্রবোধ চন্দ্র সেনের সম্বন্ধে বলা হয়েছে। এঁরা কবে বামপন্থী হলেন? এঁরা কবেই বা লাল ঝাণ্ডা নিয়ে ঘুরেছেন তা আমার জানা নেই। এঁরা দুস্থ শিল্পী, শিল্পের ব্যাপারে নানা কাজও এঁরা করেছেন। দুস্থ শিল্পী, সাহিত্যিকদের আপনি সরকারী সাহায্য ও অনুদান দিচ্ছেন—এ কাজ নিঃসন্দেহে একটা শুভ প্রয়াস। যে এঁরা সরকারের কাছ থেকে সাহায্য হিসাবে পাচ্ছেন, তা নিশ্চয়ই প্রয়োজনের তুলনায় যথেষ্ট নয়। কিন্তু সরকারের পক্ষ থেকে যে সাহায্য করা হচ্ছে, তারজন্য তো অবশ্যই সাধুবাদ দিতে হয়। সাধুবাদ তো বিরোধিপক্ষের বন্ধুরা একবারও জানালেন না তবে আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে পশ্চিমবাংলার সংস্কৃতির উন্নতির জন্য বলব যে, পশ্চিমবাংলায় সিনেমা হলগুলিতে বাংলা ছবি দেখানো বাধ্যতামূলক করা উচিত এবং তা করার ব্যবস্থা তিনি করুন। এখানে বাংলা ছবি এখনও বাধ্যতামূলক নয়। তাই আমরা সুদূর গ্রামবাংলায় দেখতে পাই হিন্দী ছবির প্রভাব বেড়েই চলেছে। বাংলা ছবি সিনেমাহলগুলিতে দেখাবার ব্যাপারে কি ভাবে কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা সম্ভব, কোন আইন তৈরী করা যায় কিনা, তা ভেবে দেখতে

অনুরোধ জানাই। সমস্ত সিনেমাহল গুলিতে মাসে অন্তত দু সপ্তাহ বাংলা ছবি দেখানো যাতে বাধ্যতামূলক করা যায়, সেই রকম একটা ব্যবস্থা গ্রহণের জন্য আমি আপনার কাছে অনুরোধ জানাই। দুস্থ শিল্পী এবং সাহিত্যিকদের সাহায্য দানের যে ব্যবস্থা আপনি করেছেন, তারজন্য অভিনন্দন জানিয়ে এই ব্যয়-বরাদ্দের প্রতি আমার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী প্রভাস চন্দ্র ফদিকার যে ব্যয়-বরাদ্দের দাবী উৎথাপন করেছেন, তা আমি সমর্থন করছি। এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করছি এই কারণে যে বিগত দিনে যা ছিল না, এই বামফ্রন্ট সরকার শিল্প, সাহিত্য, বিজ্ঞান, ললিতকলা এবং ভাস্কর্য - সবক্ষেত্রেই সাহায্যদানের একটা কর্মসূচী গ্রহণ করেছেন। আমাদের সংস্কৃতি চর্চা, জীবন চর্চা যে ধ্বংসস্তুপের মধ্যে নিমজ্জিত হয়ে যাচ্ছিল, তা থেকে উত্তোলনের একটা বাতাবরণ সৃষ্টি করেছেন, সেজন্য আমি এই ব্যয়-বরাদ্দের দাবীকে সমর্থন জানাচ্ছি। এই ব্যয়-বরাদ্দের প্রতি আমি সমর্থন জানাচ্ছি এই কারণে যে, পশ্চিমবাংলায় বহু ভাষাভাষি মানুষের বাস, সেই বহু ভাষাভাষি মানুষকে মর্য্যাদা এবং তাঁদের ভাষার প্রতি বামফ্রন্ট সরকার স্বীকৃতি দিয়েছেন। সরকারী কাজে বাংলা ভাষার ব্যবহারকে কার্জকর করার জন্য দৃঢ়তার সঙ্গে অ গ্রসর হয়েছেন এই বামফ্রন্ট সরকার। নেপালী ভাষাভাষি, যাঁরা পশ্চিমবাংলায় সংখ্যালঘু, তাঁদের জন্য নেপালী এ্যাকাডেমী তৈরী করেছেন এই সরকার। এই ভাষাভাষি সম্প্রদায় লঘু হওয়া সত্ত্বেও তাঁদের ভাষাকে কি ভাবে বিকাশিত করা যায়, প্রসারতা ঘটানো যায়, তা এই সরকার করে দিয়েছেন। সেজন্য আমি এই ব্যয়-বরাদ্দের প্রতি আমার সমর্থন জ্ঞাপন করছি। আমি এই ব্যয়-বরাদ্দের প্রতি সমর্থন-জানাচ্ছি এই জন্য যে, পশ্চিমবাংলা হচ্ছে সেই রাজ্য, যে রাজ্যে উর্দ্দু ভাষার প্রতি মর্যাদা দিয়েছেন এই সরকার। এই কারণেই এই দাবী সমর্থনের প্রশ্নে আমার মনে কোন সংশয় নেই। মাননীয় স্পীকার মহোদয়, বিরোধীপক্ষের বক্তা, অমরেন্দ্র নাথ ভট্টাচার্য্য মহাশয় বসিয়ে বসিয়ে নানা অবান্তর বক্তব্য রেখেছেন। তাঁর প্রথম আপত্তি হিসাবে সাংস্কৃতিক জীবনের আধুনিকতাকে ছড়িয়ে দেওয়ার কথা বলেছেন। আধুনিক জীবনে সেগুলি আকাশবানী এবং দূরদর্শনের মাধ্যমে গ্রামবাংলার বুকে ছড়িয়ে পড়ার যে কর্মসূচী সরকার গ্রহণ করেছেন, সেই কর্মসূচীর প্রতি তিনি কটাক্ষ করেছেন। সর্বক্ষেত্রে রেডিও এবং দূরদর্শনকে পৌঁছে দেওয়া সম্ভব হয় — এই ভাবে উল্লেখ করেছেন। এঁরা অবশ্য সেই ভাবে কিছুই করতে পারেন নি, এগুলোকে নতুন করে শুরু করতে হচ্ছে। রেডিও ও দূরদর্শন ক্রমান্বয়ে গ্রামে গ্রামে ছড়িয়ে পড়বে। মানুষ আধুনিক জীবনাচরণ সম্পর্কে ধারণা করবে। সরকারের এই বলিষ্ঠ কর্মসূচী গ্রামবাংলার সাধারণ মানুষের জীবনের ক্ষেত্রে এক বড় ভূমিকা গ্রহণ করবে। আমি সেইজন্য এই ব্যয়-বরাদ্দের প্রতি আমার সমর্থন জানাচ্ছি। এবারে বসুমতী পত্রিকা সম্পর্কে কিছু বলা দরকার বসুমতী পত্রিকা সংবাদপত্র জগতের একটি আলোকস্তম্ভ রূপে পরিচিত ছিল। ক্রমান্বয়ে এটি রুগ্নশিল্পে পরিণত হয়। রাজ্যসরকার এটিকে অধি গ্রহণ করেছেন। বসুমতী'র উন্নয়নের জন্য আরও কাজ করার ছিল, তা এখনও সম্ভব হয়ে ওঠেনি। বসুমতীতে বহু সংবাদই সময় মত প্রকাশিত হচ্ছে না। বিধানসভার সংবাদ তিনদিন বাদে প্রকাশিত হচ্ছে আমরা দেখছি। বিধানসভার কার্য্য বিবরণী, সদস্যদের বক্তব্য, উল্লেখ পর্ব প্রশ্নোত্তর পর্ব ইত্যাদি দুদিন বাদে প্রকাশিত হতে দেখছি। আবার এমনও হয়েছে শুধুমাত্র মন্ত্রীর বক্তব্য আছে কিন্তু বিরোধীপক্ষের বক্তব্য থাকলো না। সরকারী পক্ষের জন্য সদস্যের কথা তো দূরস্ত এইগুলো তো মোটেই কাম্য নয়, আমরা বামফ্রন্ট সরকারে আছি, আমরা গণতান্ত্রিক রাজ-নীতি বিশ্বাসী। স্বভাবতই বাসী খবর যেভাবে পরিবেশিত করা হয় সেইদিকটা দেখতে হবে, সঙ্গে সঙ্গে আমি এও বলি আমরা গণতন্ত্র মানি বলে যে সমস্ত মত এবং যে সমস্ত পথ তার প্রকাশকে অবারিত করতে হবে, তার সুযোগ সৃষ্টি করতে হবে। এই কাগজের পৃষ্ঠাকে দেখতে হবে, আগের থেকে ছাপার অনেক উন্নতি হয়েছে, হরপের অনেক উন্নতি হয়েছে কিন্তু তাসত্ত্বেও এইগুলির গেটআপ দেবার প্রয়োজন আছে। তাহলে অনেক ভালো হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অমর ভট্টাচার্য মহাশয় বলেছেন এখনও সমাজে ব্লু ফ্লিম চলছে, আমাদের এই সমাজে ক্যাবারে ডান্স চলছে। আমি বলি এইগুলি তো চলবেই কারন এই যে সমস্ত সুপার স্ট্রাকচার অফ লিভিন ইকোনমিক বেসিস তাতে উপরোক্ত কাঠামোর স্বভাবতই এর বহিঃপ্রকাশ ঘটেছে এগুলি চলবেই। আমরা যে সমাজ ব্যবস্থায় বাস করছি একটা গণতান্ত্রিক ব্যবস্থা এবং তার উপজাত যে ফল তাতে এইগুলি থাকবেই, এর উচ্ছেদ কখনোই হবে না। এরজন্য সাংস্কৃতিক জীবনচর্চা করতে হবে, উন্নত জীবনের সন্ধান করে মানুষের কাছে পৌঁছে দিতে হবে। সেইজন্য বলি আজকে শুধু ব্লু-ফ্লিম বা ক্যাবারে ডান্সের কথা ছেড়ে দিন, একেবারে চলে যান অন্ধকার জগতের মধ্যে যে অন্ধকার জগৎ বাইরের জগৎ পেরিয়ে বহিরঙ্গে এবং তার ভিতরে যে যৌন পত্র পত্রিকার ব্যবহার

চলে তাতে আমাদের সাংস্কৃতিক জীবনের রুচিকে বিকৃত করে দিচ্ছে। এই যে সমস্ত পত্র পত্রিকা চলছে সেগুলি বন্ধ করার ব্যবস্থা গ্রহণ করতে হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের ব্যয়-বরাদ্দকে অভিনন্দন জানাবো এই কারণে যে চলচিত্র সংকট আছে, চলচিত্রে সংকটও ঠিক এবং মুমূর্ষু একথা ঠিক, এ বিষয়ে কোন সন্দেহ নেই, কিন্তু একথা অমরবাবুকে মনে রাখতে হবে রাজ্যসরকার প্রয়োজনায় চোখের মত বই গৃহযুদ্ধের মত বই, প্রাগ-ঐতিহাসিকের মত বই যা অতি শিল্পগুণান্বিত রাজ্য সরকারের প্রয়োজনায় প্রকাশিত হয়েছে। শুধু তাই নয় আমরা জানি অনেক প্রতিভা অকালে ঝড়ে পড়ে, আমরা জানি অনেক নাম না জানা ফুল অকালে ঝড়ে পড়ে তাদের আমরা এই সব বইয়ের মধ্যে দিয়ে প্রতিভা প্রকাশের সুযোগ করে দিয়েছি। শুধু তাই নয় এইভাবে আমরা বহু নাম না জানা লোকের প্রতিভা প্রকাশ করার সুযোগ করে দিয়েছি। কে জানতো বুদ্ধদেব দাশগুপ্তের নাম? তিনি আজকে বড় হতেন কি যদি আমরা সুযোগ করে না দিতাম, আমরা যদি তার সৃষ্টির মূল্যায়ন না দিতাম তাহলে তিনি এই সুযোক পেতেন না। আমরা যদি এঁদের না জানতাম তাহলে সত্যজিৎ রায় বা মৃনাল সেন যে গৌরব বহন করে এনেছেন এবং তাকে ধরে রেখেছেন তাতে বাংলার গৌরব বেড়ে গেছে কিন্তু সেই প্রতিভা স্ফুরণের ক্ষেত্রকে আমরা যদি প্রতিষ্ঠা করতে না পারতাম তাহলে বিরাট ক্ষতি হোত সেই দিক থেকে আমরা উত্তরাধিকার রেখে দিয়ে আমরা এর ক্ষতি অনেকটা রোধ করতে সক্ষম হয়েছি, সেই দিক থেকে এবং তার দপ্তরকে ধন্যবাদ জানাবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় ৩৭নং ধারায় লোকরঞ্জন শাখার উল্লেখ করেছেন। লোকরঞ্জন শাখায় অত্যন্ত নিষ্ঠার সঙ্গে কাজ করে চলেছে। যে নীতিতে আজকে চলেছে তাতে গ্রামাঞ্চলে তারা জনপ্রিয় হয়ে উঠেছে। এই লোকরঞ্জন শাখা বামফ্রন্ট সরকার আসার পরে বিষয়বস্তু এবং গল্প নির্বাচনের ক্ষেত্রে নিশ্চয় স্বাতন্ত্র এবং বৈশিষ্টের পরিচয় দিয়েছেন। আমরা নজরুলকে গ্রহণ করেছি, দ্বিজেন্দ্রলাল রায়কে, মানিক বন্দোপাধ্যায়কে গ্রহণ করেছি। এঁদের সাহিত্য জীবণের সাথে অনেক যোগ আছে সেই জন্য এঁদের গল্পকে আমরা গ্রহণ করেছি। গ্রামের মানুষের জীবনের মধ্যে যে সৃজনার্থক দিক আছে সেই দিককে আমরা পরিচালনা করতে পেরেছি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দেবো আমাদের প্রাচীন যে সাহিত্য সেই সাহিত্যকে আমরা উপেক্ষা করতে পারবো না। নাটকের ক্ষেত্রে প্রাচীন সাহিত্যকে উদ্ধার করতে হবে, প্রাচীন ঐতিহ্যের যে গৌরব আমরা উত্তরাধিকার সূত্রে বহন করে এসেছি সেই অতীতের গৌরব, কৃষ্টি এবং সংস্কৃতিকে আমরা অস্বীকার করতে পারবো না। এই প্রসঙ্গে একটি বিখ্যাত উক্তি স্মরণ করিয়ে দিই মাননীয় মন্ত্রী মহাশয়কে। একবার বিপ্লবাত্তক রাশিয়াতে লেনিনের কাছে এক তরুন কমিউনিষ্ট জিজ্ঞাস করেছিলেন ইলিজ নভ তাতে তিনি বলেছিলেন মায়ো কো ভসকি কেমন— তোমরা সেক্সপীয়ার পড়েছ ? তোমরা গোর্কী পড়েছ ? এই কথা কেন উচ্চারণ করলাম তার কারণ আছে — অতীতের থেকেই আমাদের সাংস্কৃতিক উত্তরাধিকার তৈরী হয় সেই কালচারাল হেরিটেজকে আমরা অস্বীকার করতে পারি না।

**[8.15 .. 8.25P.M.]**

স্বাভাবিক ভাবে আমাদের প্রাচীন শিল্প সাহিত্য যা কিছু থাকে তুলে ধরতে হবে। যেমন লোকসংস্কৃতির ক্ষেত্রে দেখছি সরকার একটা বিশেষ দৃষ্টিভঙ্গী গ্রহণ করছেন। লোকসংস্কৃতিকে বাদ দিয়ে বৃহত্তর জনজীবনকে আমরা ধরতে পারি না। সেইদিক থেকে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী প্রভাস চন্দ্র ফদিকার :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঘড়িতে এখন সোয়া আটটা, ভাঙা হাট, আমার জবাবের পর শেষ হবে সমস্ত কাজের পাট। আমার বিরোধী বন্ধুরা একটু মুস্কিলে পড়লেন। গাজনে যিনি মূল সন্ন্যাসী থাকেন তার একান্ত অনুপস্থিতিতে, নির্ধারিত শিল্পীর অনুপস্থিতিতে আজকে যিনি হাজির হয়েছেন তিনি সুদীর্ঘ ৩৯ মিনিট বক্তৃতা রাখলেন। একটা ঘটনা হচ্ছে হাতি দেখতে কেমন—অন্ধরা অনেক সময় বুঝতে পারে না হাতির সামনের দিকে শুঁড় থাকে না পিছনের দিকে ল্যাজ থাকে সেই জন্য তারা একটু বিভ্রান্ত হন। আমার মনে হয় নির্ধারিত শিল্পীর অনুপস্থিতিতে একটু দিক বিভ্রম ঘটেছে। উনি বললেন ব্লকের আমরা যে ফিল্ড এ্যাসিস্টেন্ট এর কথা বলেছি তাতে যে ৯০ জনের পদ সৃষ্টি হচ্ছে সেই পদগুলি বিপদ সৃষ্টি করবে বলে তিনি আশঙ্কা করেছেন। আমি আবেদন করবো ব্লক স্তরে কাজ করার ক্ষেত্রে, জনসংযোগ করার ক্ষেত্রে পদ সৃষ্টি করা দরকার। দ্বিতীয় কথা বলেছেন শ্রুতি দর্শন কেন্দ্র সম্বন্ধে এই বিষয়টি কি? তিনি তা বুঝলেন না। কংগ্রেস আমলে এটা ছিল। যে সমস্ত মহকুমা তথ্য কেন্দ্র চালু অফিস আছে সেখানে ৩৫ এবং ৬০ মিলিমিটার ছবি দেখান হয়। অডিও ভিস ইউনিট ছিল। এই অডিও ভিস্যুয়াল ইউনিটের বাংলা হচ্ছে শ্রুতি দর্শন কেন্দ্র। এটা কোন ক্লাবকে দেওয়া হয় না। আপনি বলেছেন কোন

ক্লাবকে দেওয়া হয়েছে? সরকারী প্রযোজনায় সরকারী অফিসাররা এটা পরিচালনা করেন জেলা এবং মহকুমা তথ্য কেন্দ্রে। তাঁদের কত শো হয়েছে যদি জিজ্ঞাসা করেন পরে বলবো। পল্লী বেতার কেন্দ্র, রেডিও রুর‍্যাল ফোরাম তার বাংলা হচ্ছে পল্লী বেতার কেন্দ্র। আমরা বাংলা ভাষা প্রয়োগ করছি বলে এই শব্দ ব্যবহার করেছি। পল্লী বেতার কেন্দ্রে কিছু মানুষ গোষ্ঠীবদ্ধ হয়। সেখানে বেতার দেওয়া হয় এবং সেখানে কৃষি ও বিভিন্ন বিষয়ে আলোচনা হয়। আপনাদের আকাশবাণী যে ভবন আছে সেইখানে এই সব আলোচনা হয়। রাজ্য সরকারের এতে কিছু হাত নেই। তবে রেডিও দেবার যে ব্যবস্থা আগে ছিল আমরা তাকে মডিফাই করেছি। এখন রেডিওর দাম কমেছে বলে আমরা আরোও বেশি জায়গায় দেবার ব্যবস্থা করছি। টি. ভি. যখন আরম্ভ হয় তখন ২২৬টি টি. ভি। কেন্দ্র থেকে দেয়া হয়েছিল। আমরাও এই বিষয়ে একটা পরিকল্পনা গ্রহণ করি এবং ঠিক হয় যে এ বাবদ কেন্দ্র কিছু টাকা দেবেন আর আমরা কিছু দেবো। কিন্তু দূর্ভাগের কথা তাঁরা আর কিছু টাকা আমাদের দেননি। এ বিষয়ে সুযোগ থাকলে পরে আলোচনা করবো গৃহযুদ্ধ কেন দেখান হচ্ছে? আমাদের কোন একজন মন্ত্রী নাকি গৃহযুদ্ধের হুমকী দিয়েছেন। এটা একটা সরকারী পরিচালিত ছবি। আমাদের নিয়ন্ত্রনের এই ছবি কেন্দ্রীয় সরকার থেকে পুরস্কার প্রাপ্ত। আমাদের ছবিকে এইভাবে তারা পুরস্কৃত করেছেন। গৃহযুদ্ধে তাঁদের এ্যালার্জি থাকতে পারে। তবে এ বিষয়ে যদি কিছু বলার থাকে তাহলে সেখানে বলবেন, আমাদের এখানে নয়।

পরে বললেন টাকা বিলি ফিরে আসে কিনা, আমি স্মরণ করয়ে দিতে চাই চলচিত্র নির্মাণের ক্ষেত্রে আমাদের সময় যে পরিকল্পনা ছিল ঋণদান প্রকল্প তাতে ২৪টা বইতে আমরা ঋণদান করেছিলাম, তার মধ্যে ২ জন মাত্র পুরো টাকা ফেরত দিয়েছে, মাত্র ৭ জন আংশিক দিয়েছে, বাকি সকলেই ফেরত দেননি। এই রকম তিক্ত অভিজ্ঞতার জন্য ১৯৭৭ সালের পর থেকে আমরা অনুদান প্রকল্প গ্রান্ট-ইন-এড চালু করেছি যেখানে ফেরত দেওয়ার প্রশ্ন আসে না। সুতরাং একটু ওয়াকিবহাল হয়ে অনুদান কথাটার তাৎপর্য বুঝে নিয়ে বললে ভাল হত যে অনুদান কত টাকা ফিরে এল। অনুদান ফিরে আসে না, চলে যায়, ওয়ান ওয়ে ট্রাফিক। দ্বিতীয় কথা স্লো গান কো-অপারেটিভ। গত ২১ তারিখে এখানে স্লোগান কোঅপারেটিভের কথা বলা হল, একজন মূল সন্ন্যাসী হ্যাট্রিক করেছেন একটি বিশেষ নাম বারে বারে এই বিধান সভায় উচ্চারণ করে, আমি আবার চতুর্থবার বলতে চাই স্লোপান কোঅপারেটিভ নির্মিত কোন ছবিতে সরকার কোন অনুদান দেননি। পরবর্তী কথা সিনেমা হল তৈরী করার ক্ষেত্রে কেন হচ্ছে না, আর্থিক পরিকল্পনা করিনি ইত্যাদি, সিনেমা হল তৈরী করায় ক্ষেত্রে আমার একটা পরিকল্পনা ছিল আর্বান অঞ্চলে, শহরতলী এলাকায়, গ্রামাঞ্চলে, সরকার কোন পরিকল্পনা তৈরী করে সিনেমা হল করলে তার অর্ধেকটা দেবে প্রাইভেট ব্যক্তি যিনি করবেন, তার বাকি অর্ধেকের অর্ধেক দেবেন রাজ্য সরকার, সিকি দেবেন কেন্দ্রীয় সরকারের এন. এফ. ডি. সি. এবং সিকি দেবেন কানাড়া ব্যাঙ্ক। ১২টি আবেদন এসেছিল, ৩টি গ্রাহ্য হয় বহু চেষ্টা পর, রাজ্যসরকারের দেয় টাকা আমরা দিয়েছি। জয়ন্ত বাবু জানেন এ পর্যন্ত মাত্র একটা ছবি এন. এফ. ডি. সির ক্লিয়ারেন্স পেয়েছে, বাকি এখনও পায়নি। ওখানে গিয়ে খোঁজ খবর নেবেন। পরে উনি বললেন সুব্রত বাবুর আমলে একটা নিয়ম হয়েছিল প[illegible] সিনেমা হলে ২ সপ্তাহ করে বাংলা ছবি দেখাতে হবে। আমি বিনীতভাবে স্মরণ করিয়ে দিতে চাই পশ্চিমবাংলায় নির্মিত কোন ছবি সে বাংলা হতে পারে, হিন্দী হতে পারে, চলচিত্র নির্মাণের সিংহভাগ অংশ আমাদের রাজ্যে নির্মিত হয় অর্থাৎ পশ্চিমবাংলা নির্মিত হয়, এই রকম পশ্চিমবঙ্গে নির্মিত চলচিত্রকে বছরে ন্যূনতম ১২ সপ্তাহ দেখানর জন্য আমরা এখানে একটা আগাম বিল তৈরী করে সংবিধানের বিধি মত আগাম অনুমোদনের জন্য রাষ্ট্রপতির কাছে পাঠিয়েছিলাম। কিন্তু দূর্ভাগ্যবশতঃ অনুমোদন বা প্রত্যাখান এখনও আসেনি। ২৮.১১.৭৯ তারিখ থেকে রাষ্ট্রপতির পাশাপাশি হিমঘরে এখনও অপেক্ষা করছে। সুব্রত বাবুর সময়ে এই রকম কোন আইন ছিল কিনা আমার কখনও চোখে পড়েনি। ব্লু-ফ্লিম চলে হোটেলে কেন এই সম্বন্ধে একটু বলি। ব্লু-ফ্লিম কারা নিয়ন্ত্রণ করেন, কারা লাইসেন্স দেন এবং কারা লাইসেন্স পায় এই বিষয়ে আমি আর বেশী আলোচনা করছি না। ১৬ মি. মি. ফ্লিম কত টাকার সর্ট ফ্লিম ইত্যাদি বলেছেন— সর্ট ফ্লিম তার তথ্য চিত্রে একটু গুলিয়ে ফেললেন। সরকারী প্রযোজনায় তথ্য চিত্র আমরা তৈরী করি সংবাদ চিত্র তৈরী করি মাসে মাসে বিভিন্ন বিশেষ বিশেষ দিনকে কেন্দ্র করে। সেই তথ্য তৈরী করার ক্ষেত্রে এই জগতে যাঁরা বিশিষ্ট চলচিত্র কুশলী তাঁদের সেই নির্মাণের দায়িত্ব দেওয়া হয়। নন্দলাল বসুর যদি তথ্য চিত্র তৈরী করি এবং সবচেলে ভাল যিনি তথ্য চিত্র তৈরী করেন সেই হরিসাধন দাশ গুপ্তকে যদি আমরা তথ্য চিত্রের দায়িত্ব দিই তাহলে নিশ্চয়ই চলচিত্র বিশেষজ্ঞ যাঁরা তাঁরা

এতে অপরাধ দেখেন না যদি না আপনারা দেখেন। তাই ১৬ মি. মি. ফ্রিমটা ১৬ মি. মি. হতে পারে, ৩৪ মি. মি. হতে পারে, কিন্তু সর্ট ফ্রিম নয়, তথ্য চিত্র ফ্রিমটা মূল কথা। এখানে সরকার অর্থাৎ আমরা নিজেরা কিছু তৈরী করি আবার এই ধরণের ভাল জিনিস যদি কেউ তৈরী করে তাহলে তার গুণাগুন বিচার করে আমরা কিনে নিই। তার একটা কথা বলবেন আমাদের তৈরী ফ্রিম আমাদের অজ্ঞাতসারে বাইরে চলে যাচ্ছে। একটু খবর নিয়ে কথা বললে ভাল হয়। নিয়ম হচ্ছে আমাদের দেশ থেকে যদি বাইরের কোন দেশকে বিক্রি বাটার ব্যবস্থা করতে হয় তাহলে কেন্দ্রীয় নিয়ন্ত্রনে যে জাতীয় চলচিত্র উন্নয়ন নিগম আছে এন. এফ. ডি. সি. তাঁরাই এই দায়িত্ব গ্রহণ করেন।

**[8.25 .. 8.55P.M.]**

একটু খবর নিলেই জানতে পারবেন নিয়ম আছে। আমাদের দেশ থেকে যদি বাইরে কোন বিক্রি বাটোয়রার ব্যবস্থা করতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারের নিমন্ত্রনে যে জাতীয় চলচিত্র উন্নন নিগম আছে অর্থাৎ যাকে বলে এব। এফ. ডি. সি তাঁরা এই দায়িত্ব গ্রহণ করেছেন। তাঁদের সঙ্গে একটা সর্ত আছে বিক্রি হলে তাঁরা কিছু পাবেন এবং আমরা কিছু পাব। ওঁরাই হচ্ছেন বিক্রি করবার ক্ষেত্রে উদ্যোগক্তা, কাজেই তাদের অজ্ঞাতসারে যদি কিছু হয়ে থাকে তাহলে কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রিত নিগম তারজন্য দায়ী পশ্চিমবঙ্গ সরকার নয়। তারপর বলা হয়েছে শিল্পীদের টাকা দেন না, সরকার যেখানে প্রত্যক্ষভাবে পরিচালনা করেন তখন বাজেট অনুসারে টাকা দেওয়া হয়, কিন্তু যেখানে বিভিন্ন শিল্পীদের দিয়ে তাঁরা কাজ করান তখন সমস্ত দায়িত্ব হচ্ছে তাঁদের, সেখানে সরকারের কোন অনুপ্রবেশ নেই। শিল্প সৃষ্টির কাজ হচ্ছে সৃষ্টির মধ্য দিয়ে সত্যের প্রকাশ। কাজেই এক্ষেত্রে কোন বাধা সৃষ্টি করা হয় না। বরং তাঁদের সাহায্য দেওয়া হয়। আশাকরি ব্যাপারটা এখানেই নিবদ্ধ থাকতে পারে। এখানে সন্দীপ রায়ের প্রশ্ন উঠেছে। এই সন্দীপ রায় বিশ্ববরেণ্য সত্যজিৎ রায়ের পুত্র নন। এন. এফ. ডি. সি দিল্লীর নিয়ন্ত্রিত নিগম। এই এন. এফ. ডি. সি সন্দীপ রায় নামে আর একজন পরিচালককে তথ্যচিত্রের কাহিনী তৈরী করবার সময় বললেন পশ্চিমবঙ্গ সরকার যদি এক্ষেত্রে গ্যারান্টর হয় তাহলে তাঁরা টাকা দেবেন। আমরা একটা সিদ্ধান্ত গ্রহণ করেছি উদীয়মান পরিচালকদের সাহায্য করবার জন্য, চুক্তি দায়িত্ব প্রাথমিক নয়, নিশ্চয়ই পরবর্তী পর্যায়ে আসে, এক্ষেত্রে ডব্লিউ বি এফ ডি সি নয়, পশ্চিমবঙ্গ সরকার সেই গ্যারান্টর হিসেবে দাঁড়িয়েছে। আপনাদের সকলের অবগতির জন্য এটুকু নিবেদন করলাম। সিনেমা হলে গিয়ে টিকিট পাওয়া যায় না একথা এখানে বলা হয়েছে এবং এই প্রসঙ্গে বলা হয়েছে সরকারকে দায়িত্ব নিতে হবে। আপনারা যদি আমাদের মত সজাগ ও সচেতন থাকেন এবং একটু মুখ খোলেন তবেই কিছুটা নিয়ন্ত্রনের মধ্যে আসবে। কুচবিহার থেকে দৌড়ের ব্যাপারটা কার উদ্দ্যেগে হয়েছিল একথা তোলা হয়েছে। এটা আমার ডিপার্টমেন্টের ব্যাপার নয়, আপনি স্থান ও পথ ভুল করেছেন। বসুমতীর ব্যাপারে অমরবাবু একটু আত্মশ্লাঘা অনুভব করে পেশাগত জীবনের স্বীকৃতি হিসেবে বললেন, বসুধা তুমি দ্বিধা হও। বসুমতী সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে, আগে সরকারের তরফ থেকে যে পরিমাণ সাহায্য করতে হোত এখন তার থেকে অনেক বেশী পরিমান সহযোগিতা করতে হচ্ছে। অমরবাবু আশংকা প্রকাশ করে বলেছেন ১৯৯০ সালের মধ্যে আর তাদের সহযোগিতা করতে হবেনা কারণ বসুমতী অন্তর্ধানন হবে, বসুধা গর্তে বিলীন হবে। কে গর্তে বিলীন হবে, কবে বিলীন হবে তার সাক্ষ্য রাখবে ইতিহাস। আপনি, আমি সেই দায়িত্ব কেন নেব আগাম ? শুধু তাই নয়, আশংকা প্রকাশ করার সময় তিনি বললেন হিমালয় তার শৈত্য পরিত্যাগ করবে, সূর্য্য পশ্চিম দিকে উদিত হবে, বহ্নি শীতলাতা লাভ করবে। আমি বলছি এই আশংকা অমূলক। মস্তিষ্ক বিকৃতির সম্ভবনা থাকে বলে কেউ কেউ রকম মনে করেন। বাংলাভাষা প্রচলনের ব্যাপারে ১৯৬১ সালে কংগ্রেস সরকারের প্রচলিত আইন হচ্ছে কাজে বেশী বেশী করে বাংলাভাষা প্রয়োগ করতে হবে। উনি বুঝলেন বাংলাভাষা প্রচলনে সাহিত্য কত বেশি সৃষ্টি করতে পারা যায়। বাংলা ভাষা প্রয়োগমানে সাহিত্য সৃষ্টি নয়। সাহিত্য সৃষ্টির জন্য অন্য ময়দান আছে। সরকারী দপ্তরে বা অফিসারদের ফাইলের মধ্যে সেই ময়দান অবস্থান করে না। তবে আমি এটুকু বলতে পারি, প্রত্যেকটি দপ্তরে দপ্তরে আমরা বাংলা মুদ্রণের যন্ত্র সরবরাহ করছি। আমরা এই জিনিস প্রত্যেকটি ব্লকে ব্লকে দিতে চাই। ইংরেজী জানা মুদ্রলেখারা যাতে বঙ্গ ভাষায় মুদ্রলেখন করতে পারেন সেই ব্যবস্থা আমরা করছি। কোলকাতায় মহাকরণে এবং বালিগঞ্জ গর্ভমেন্ট হাই স্কুলে এই শিক্ষণের ব্যবস্থা আছে। জেলায় জেলায় এই কাজ চলছে। আমি অনুরোধ করব কোন কিছু বলতে হলে হিসেব করে বলবেন এবং মনে রাখবেন শুঁড় এবং লেজ দুটি আলাদা জিনিস। যাত্রার ট্যাক্সের ব্যাপারে সম্বন্ধে আমি কিছু বলবনা, এটা অর্থমন্ত্রীর ব্যাপার। তারপর বলেছেন রবীন্দ্র পুরস্কার কাদের দিচ্ছেন ?

রবীন্দ্র পুরস্কার কি তাহলে বীরেন রায়কে দেওয়া হবে? রবীন্দ্রনাথের নাম নিয়ে তিনি এরকম একটা কথা বলতে পারলেন দেখে আমি অবাক হলাম। রবীন্দ্র পুরস্কার, দীনবন্ধু পুরস্কার, আলাউদ্দীন পুরস্কার বঙ্কিম পুরস্কার সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে স্ব স্ব ক্ষেত্রে যাঁরা কৃতিত্বের সাক্ষ্য রেখেছেন এ বিষয়ে নিযুক্ততে নির্বাচক মণ্ডলীর সুনিপুন বিচারের দিয়ে সিটা নিনীত হয়। কাজেই রবীন্দ্র পুরস্কার নিয়ে তিনি যে সমস্ত কথা বলেছেন সেটা অহেতুক আশংকা এবং বেশী চিন্তা হয়ে যাচ্ছে। পাবলিক হল সম্বন্ধে বলেছেন এই পরিকল্পনা আমরা শেষ করছিনা কেন? পাবলিক হলের পরিকল্পনাটা আমি আপনাদের কাছে বলে দিচ্ছি যদি কোন প্রতিষ্ঠান কোন হল তৈরী করতে চান তাহলে তাঁরা যে বাজেট দেবেন তার অর্ধেক টাকা অথবা ৫০ হাজার টাকা যেটা ন্যূনতম হবে সেটা সরকার থেকে দেওয়া হয়। পাবলিক হল শেষ করবার দায়িত্ব সরকারের নয়। সরকারের দায়িত্ব হচ্ছে সহযোগিতা করা এবং শেষ করার প্রাথমিক দায়িত্ব হচ্ছে যিনি উদ্দ্যোগী হয়ে করছেন তাঁর। অমরবাবু আর একটা কথা বলেছেন অসুস্থ সংস্কৃতির সংজ্ঞা কি? কোনটা অসুস্থ সংস্কৃতি তা নিয়ে আলোচনা দিনের পর দিন, যুগ যুগ ধরে চলছে। সংস্কৃতি এবং কৃষ্টি কোন শব্দের কি তাৎপর্য সেটা একটু বিচার বিবেচনা করে দেখবেন। রবীন্দ্রনাথ কালচার সম্বন্ধে এক রকম কথা বলেছেন, কিন্তু নাথুয়ানন বলছেন Culture is the know of what has been said and thought. আবার কৌসড়ী বললেন Culture is the essutise way of life.

বিভিন্ন মনিষীদের মধ্যে পার্থক্য রয়েছে। আমরা কেন এই পার্থক্যে যাচ্ছি। সংজ্ঞাটা কি এটা বুঝি — কোনটা ভাল কোনটা কু এটা বুঝি এবং এটা নিশ্চয় আপনারা বুঝে নেবেন। এ. ভি. এস - এর প্রমুখ কারা প্রমুখ বলতে রবীন্দ্রনাথের নাম আমরা উল্লেখ করছি। গিরি মুখার্জীর নাম উল্লেখ আছে, সুজীত গোস্বামীর নাম উল্লেখ করতে চাই। আমরা যেগুলি ক্লাসিক্যাল নাটকের ব্যাপারে আমরা রামমোহনকে শ্রদ্ধা করি বলে ১৫০ বছর এই রাজ্যে আমরা উদ্‌যাপন করছি এবং এই রাজ্যের বাইরেও বিভিন্ন জায়গায় করছি। অতএব প্রমুখ বলে এতো উতলা হবার কোন কারণ নেই। আমরা যারা সত্যিকারের বিদগ্ধ মানুষ যারা প্রয়াত হয়েছেন তাঁদের রচনাগুলিকে আমরা প্রকাশ করছি বা সহযোগিতা করছি। এবং অনুরূপভাবে উদীয়মান যাঁরা তাঁদেরকেও সহযোগিতা করছি এবং যারা প্রখ্যাত তাঁদের নামও আমরা উল্লেখ করেছি। প্রমুখ নিয়ে ঘাঁটাঘাঁটি করবেন না। দিল্লীতে প্রগতি ময়দানের কথা বলেছেন। আপনারা বল্লেন দিল্লীতে প্রগতি ময়দান করে আমরা সেখানে এতবড় একটা জায়গা নিয়ে সেখানে শুধু পশ্চিমবাংলার কাহিনী দেখেছেন। আপনারা খোঁজ করে দেখবেন যে আন্তর্জাতিক শিল্প মেলাতেও ভারতবর্ষের প্রত্যেকে যেখানে যোগদেয় এবং ভারতবর্ষের বাইরের বিভিন্ন দেশ যেখানে যোগ দেয় সেখানকার আমাদের অগ্রগতির ছবি তুলে ধরেছি। সেখানে পশ্চিমবাংলার একটা স্থায়ী প্রদর্শনী মঞ্চ তৈরী করে কোন অপরাধ করিনি। আপনারা দেখবেন যে বিভিন্ন যে সমস্ত রাজ্য আছে তারাও সেই আন্তর্জাতিক শিল্প মেলায় যোগ দিয়েছে। অতএব এতে আতঙ্কিত হবার কি আছে। এখানে অন্তরের মধ্যে একটা পার্থক্য আছে এবং সেটা দেখার কথা। পরে আপনারা বলেছেন প্রত্ন দপ্তরের একটা নুতন শিক্ষা করা দরকার। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারকে সেই প্রত্নাগারে পাঠাতে হবে। প্রত্নতত্ত্ব শব্দটার যদি তাৎপর্য বুঝতেন তাহলে অনুধাবন করতে পারতেন যে কোনটা প্রত্ন পর্যায়ে পড়ছে। সেটা বুঝে কে পাবে এবং কে যাবে সেটা এখন আঁধারে। পরে সেটা নির্ধারণ করে দেখবেন। আমরা মোটামুটি ধারাবাহিকতা যেটা সম্বন্ধে উনি বলেছেন সেটা বোঝাবার চেষ্টা করেছি। আমার বন্ধু সরল দেব মহাশয়কে একটা কথা বলে দিই। উনি বুঝতে একটু ভুল করেছেন। যেটা উনি বলেছেন যে বারাসাতে রবীন্দ্রভবন নির্মানের ব্যাপারে। রবীন্দ্রভবন নির্মানের ক্ষেত্রে যারা উদ্যোগ গ্রহণ করে আমরা তাঁদের সহযোগিতা করি। ১৯৬১-৬২ সাল থেকে অর্থাৎ রবীন্দ্রশত বার্ষিকী থেকে যে সমস্ত জায়গায় বেসরকারী উদ্যোগে বিভিন্ন মঞ্চ বা প্রতিষ্ঠান যাঁরা তৈরী করেছিলেন আমরা তাদের সহযোগিতা করেছি। বারাসাতে রবীন্দ্র ভবন যাঁরা তৈরী করেছিলেন এবং সেই উদ্দেশ্যে গঠিত যেখানকার যে কমিটি হয় আমরা সরকার তাদের সহযোগিতা করবো এবং তাঁদের সেই কমিটির চেয়ারম্যান ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্টেটে এবং কার্যকরী কমিটির মহমুকা শাসক তাদের দপ্তর আছে এবং সকলেরই এটা করার দায়িত্ব। আমি এই প্রসঙ্গে আর একটি কথা বলতে চাই যে বাধ্যতামূলক প্রদর্শনীর ব্যাপারে আমি দু এক সপ্তাহের মধ্যে তার উত্তর নিয়েছি এবং আজকেও সে সম্বন্ধে বলেছি। আর একটি কথা আমার বন্ধু কাশীবাবুর কথা একটু বলি। উনি আশঙ্কা প্রকাশ করলেন যে আপনি শিষ্ট মানুষ নিশ্চক্র অর্থনৈতিক বেড়াজালে আটকে থাকবেন না। ব্যাস কাশীতে মরলে জীব বিশেষে তার রূপান্তর হয়। তাই বলি স্থান পরিবর্তন একটু করুন স্বাস্থ্য পরিবর্তন করুন। আপনি সেই উদ্যোগ গ্রহণ করলে। বিজ্ঞাপনের নীতির ব্যাপারে আমার বন্ধু আশঙ্কা করেছেন। চলচিত্র শিল্পের ব্যাপারে আশঙ্কা

করেছেন এবং বাঁকুড়ায় অসম্পূর্ণ রবীন্দ্র ভবন তৈরী করার দায়িত্ব আমরা নিচ্ছি না। আজকে সকালে প্রশ্নোত্তরের সময় আমি পরিষ্কার ঘোষণা করেছিলাম যে বিজ্ঞাপনের ক্ষেত্রে পত্রিকার মান এবং তার পাঠক শ্রেণী ইত্যাদি বিবেচনা করে আমরা বিজ্ঞাপন দিই এবং এই উদ্দেশ্যে পত্র-পত্রিকার ক্ষেত্রে যে তথ্যানুসন্ধান কমিটি তৈরী হয়েছিল সেই কমিটি যে সমস্ত রেকমেনডেশন দিয়েছে সুপারিশ করেছে আমরা তার অনেকগুলি সুপারিশ গ্রহণ করেছি এবং ধাপে ধাপে বাকীগুলি নেবার চেষ্টা করবো। সেই হিসাবে বলি বৃহত যে সব পত্র-পত্রিকা আছে সেখানে শতকরা ৫০ ভাগ টাকা দেই আর মাঝারী পত্র-পত্রিকাকে শতকরা ৩৫ ভাগ দেওয়া কথা ক্ষুদ্র পত্র-পত্রিকা যেগুলি সেখানে ১৫ ভাগ দেবার কথা। আমরা বলে থাকি ক্ষুদ্র পত্র-পত্রিকা যেগুলি জেলা স্তরে বেরোয় তাদের প্রচার যাতে কমে না যায় তার জন্য এ পর্যন্ত যে হারে দেবার কথা তার শতাংশ হার হচ্ছে ১৬.৩। সেটা আর একটু বেশী করেছি।

**[8.35 .. 8.40P.M.]**

সুতরাং ওখানে আমাদের কার্পণ্য নেই এবং যাঁরা সরকারের সমালোচনা করেন সেখানেও আমরা পরান্মুখ নই। তার প্রকৃষ্টতম উদাহরণ দেখা গেছে সর্বোচ্চ ক্ষেত্রে সর্বোচ্চ সুবিধাই থেকে গেছে। আর বাঁকুড়ার ক্ষেত্রে আমি এইটুকু বলি, অসম্পূর্ণ রবীন্দ্র ভবনটি দেওয়ার দায়িত্ব নেই, আমারেদ যে আইনটা আছে, যে সমস্ত সম্পূর্ণ রবীন্দ্র ভবন আছে চালু অবস্থায় তাদেরকে আমাদের সাময়িকভাবে অর্ধেক গ্রহণ করার আইন আছে, অসম্পূর্ণকে সম্পূর্ণ করার আইনটা আমাদের নেই। তাই বাঁকুড়ার ক্ষেত্রে চালু অবস্থায় নিয়েছি বলে আমি যেটা বলছি—তবে বাঁকুড়ার ব্যাপারে আমরা সজাগ আছি, আমি নিজে বাঁকুড়ায় যাবো এবং গেলে আপনার সঙ্গে কথা বলবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে হচ্ছে, অল্প সময়ের মধ্যে অর্থাৎ সময় সীমার মধ্যেই প্রত্যেকটি ধারা উপধারার মত আমি জবাব দেবার চেষ্টা করেছি এবং ছাঁটাই প্রস্তাবে কাশীবাবু যেটা বলেছেন সেটা সম্বন্ধেও বলেছি। আমার আর এক বন্ধু আজকে হঠাৎ অনুপস্থিত, তিনিও বলেছেন এই রকম যে পশ্চিমবাংলার জাতীয় ঐতিহ্য, পশ্চিমবাংলার ঐতিহ্য রক্ষা করতে আমরা ব্যর্থ হয়েছি। পশ্চিমবাংলার ঐতিহ্য কারা রাখবেন, কি ভাবে রাখবেন— তিনি আজকে অনুপস্থিত, আমি জানিনা, প্রচারিত হয়েছে এখানে, আমরা দেখেছি, প্রচারিত হয়েছে সেই হিসাবে বলছি, তাঁর আশঙ্কা অমূলক, তাঁর সময়ে কি কাজ হয়েছিল, তার বিস্তৃত ব্যাখ্যায় নাই বা গেলাম, আমি শুধু এইটুকু বলি, আজকে সংস্কৃতির জগতে সংস্কৃতিটাকে পণ্য হিসাবে কেউ কেউ ব্যবহার করতে চাইছেন। শ্রেণী বিভক্ত সমাজ ব্যবস্থাতে সমাজের মূল ভিত্তি যেখানে অর্থনীতি এবং তার উপরি কাঠামো হচ্ছে শিক্ষা এবং সংস্কৃতি সেখানে শিক্ষা এবং সংস্কৃতির উপরিকাঠামোর সমস্যা সমাধান করতে গেলে মূল জায়গায় যেতে হবে। অর্থনীতির আমূল রূপান্তরের প্রশ্নটা, কারণ সেটা মাথা চাড়া দিয়ে উঠবেই। কেউ কেউ যদি বালিয়াড়ির মধ্যে মুখটা ঢেকে দিয়ে বলে যে আমি বালিয়াড়ির ঝড় থেকে আত্ম রক্ষা করতে পারবো তাহলে একটু ভুল হয়ে যাবে, একটা বিপথগামী চিন্তা হয়ে যাবে। তাই বলি, অর্থনৈতিক রূপান্তর হচ্ছে মূল কথা এবং সেটার রূপান্তর ঘটার সঙ্গে সঙ্গে উপরিকাঠামোর সমস্যার সমাধান হবে। তাসত্বেও বুর্জোয়া অর্থনীতি যখন গভীর গাড্ডায় গিয়ে পড়ে, তাকে উদ্ধার করার জন্য কিছু কিছু যন্ত্র সামনে এগিয়ে আসে, সন্ত্রাস এগিয়ে আসতে পারে, তার অপসংস্কৃতি এগিয়ে আসতে পারে, এই ধনবাদী ব্যবস্থাতে সংস্কৃতির প্রভুরা মুনাফা অর্জনের জন্য জনচিত্ত বিনোদনের যে মাধ্যমগুলো আছে, সেই মাধ্যমগুলোকে সুকৌশলে ব্যবহার করতে চাইছে। আমাদের চোখের সামনে অন্ধকার সৃষ্টি করতে চাইছে, অন্ধকার সৃষ্টি করার চেতনাকে সুপ্ত করতে চাইছে, মেরুদণ্ডকে কুব্জ করতে চাইছে, চিন্তা চেতনাকে বিপদগামী করতে চাইছে, আমি শুধু এইটুকু আবেদন করবো অপসংস্কৃতি সৃষ্টির চেষ্টা বুর্জোয়া অর্থনীতি সংকটেরই একটা ফল। অবক্ষয়ের বেনোজল। একটু বিচার করে দেখা দরকার। সেই বেনো জলকে ঠেকানোর জন্য এবং ফসলোযোগী করার জন্য আমরা পাশাপাশি সুদৃঢ় পদক্ষেপ জন সংস্কৃতি যেটা পিপলস কালচার, বেশী মানুষের সংস্কৃতি যেটা এসেনশিয়্যাল ওয়েজ অব লাইফ যেটা, সেটাকে আমরা চড়িয়ে দিতে চাই। তাই শেষ কথাই বলি, অন্ধকার শেষ কথা বলবে না, অন্ধকার যারা সৃষ্টি করতে চাইছেন, তাদের শেষ কথা শোনানো জন্য শুধু এই কথা বলতে পারি যে আসুন আমরা আলোর সন্ধান করি, আলোর সন্ধান করতে করতে যুগে যুগে মানুষ সভ্যতার এক স্তর থেকে অন্য স্তরে উন্নিত হয়েছে। এই কয়টি কথা নিবেদন করে ছাঁটাই প্রস্তাবের ব্যাখ্যা এবং বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ—

The motions ( Cut motion numbers 1 to 3 moved by Shri Kashinath Mishra) that the amount of demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Probhas Chandra Phodikar that a sum of Rs. 6,13,58,000 be granted for expenditure under Demand No. 41. Major Heads : "285-Information and Publicity, 485-Capital Outlay on Information and Publicity and 685-Loans for Information and Publicity, (This is inclusive of a total sum of Rs. 1,02,28,000 already voted on account in March, 1985.) was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 8-40 p.m. till on Thursday, the 11th April, 1985 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 11th April, 1985 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 7 Ministers of State and 165 Members.

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগে থেকে আমার প্রশ্ন দিয়েছি। অবশ্য আমার প্রশ্ন আসছে না বলে আমি বলছি না। কিন্তু আমরা দেখছি যে বিধানসভার আর একজন সদস্য, মিঃ সরল দেবের নাম প্রতিদিনের তালিকায় থাকছে। এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করলাম।

### Held over starred Questions (to which oral answers were given)

**[1.00–1.10 p.m.]**

**বাঁকুড়া জেলার কৃষি ঋণদান সমিতি**

*২৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৬।) **শ্রী গুণধর চৌধুরী :** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলায় বিভিন্ন ধরণের সংযুক্ত কৃষি উন্নয়ন সমিতি/কৃষি ঋণদান সমিতির সংখ্যা কত;

(খ) তন্মধ্যে কতগুলি সচল ও কতগুলি অচল;

(গ) ইহা কি সত্য যে, উক্ত সচল সমিতিগুলি হইতে বর্তমানে ঋণদান বন্ধ আছে;

(ঘ) সত্য হইলে, কারণ কি ;

(ঙ) অচল সমিতিগুলিকে পুনরায় খুলিবার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(চ) থাকিলে, তাহা কি ভাবে ও কবে নাগাদ করা যাইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী নীহার কুমার বসু :**

(ক) ৪০৩টি।

(খ) তন্মধ্যে ২৬১টি সচল ও ১৪২টি অচল।

(গ) না।

(ঘ) প্রশ্ন উঠে না।

(ছ) হ্যাঁ।

(চ) অচল সমিতিগুলির মধ্যে ৪৪টি সম্ভাবনাপূর্ণ সমিতি বেছে নেওয়া হয়েছে। বাকি ৯৮টি সমিতিকে তুলে দিয়ে তাদের এলাকাগুলি ঐ ৪৪টি সমিতির অন্তর্ভুক্ত করা হবে এবং প্রয়োজন মত স্বল্পকালীন ঋণ মঞ্জুর করে ঐ সমিতিগুলিকে দুই বৎসরের মধ্যে স্বনির্ভর করে তোলার চেষ্টা করা হবে।

**শ্রী গুণধর চৌধুরী :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা দেখছি যে অনেক সমিতি যেগুলি গ্রামে আছে তাদের কোন ঋণ দান করছে না। আপনি এই বিষয়ে খোঁজ নিয়েছেন কি ?

**শ্রী নীহার কুমার বসু :** যারা ডিফলটার তারা টাকা পাচ্ছে না। কিন্তু যারা ডিফলটার নয়, তাদের টাকা দেওয়া হচ্ছে।

**শ্রী গুণধর চৌধুরী :** মাননীয় মন্ত্রী মহাশয়, যে সমিতিগুলি ডিফলটার হয়েছে, তৎকালীন যে সমস্ত ম্যানেজিং ডাইরেক্টর বোর্ডে ছিলেন তারা স্বনামে, বেনামে টাকা নিয়ে এগুলিকে অচল করে দিয়েছে। এর ফলে তারা এখন টাকা পাচ্ছে না। এই বিষয়ে আপনার জানা আছে কি ?

**শ্রী নীহার কুমার বসু :** স্পেসিফিকভাবে বলা হয়েছে যে অচল সমিতিগুলিকে কমিয়ে সচল এবং উন্নত করার চেষ্টা করা হচ্ছে যাতে স্বনির্ভর হয়।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি সচল এবং অচল সমিতির কথা বললেন। এই সমিতিগুলির মধ্যে যে সমস্ত সদস্য আছে, তারা যদি ঋণ পরিশোধ করে তাহলে তারা ঋণ পাবে কিনা জানাবেন কি ?

**শ্রী নীহার কুমার বসু :** এই নির্দেশ দেওয়া হয়েছে যে কোন সদস্য যদি ঋণ পরিশোধ করেন তাহলে তিনি ঋণ পাবেন।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে ঋণদান সমিতিগুলি অচল হয়েছে, তার কারণ যে সমস্ত ডাইরেক্টর বোর্ডে ছিলেন তারা টাকাগুলি আত্মসাৎ করেছেন, অন্য নামে টাকা ড্র করে নিয়েছেন এবং তার ফলে অচল অবস্থা দেখা দিয়েছে। এদের সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করা হয় সেটা জানাবেন কি ?

**শ্রী নীহার কুমার বসু :** আইনে যে ব্যবস্থা আছে সেই ব্যবস্থাই নেওয়া হয়।

### ভগবানপুর-তেরপেখিয়া রাস্তা

*৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৪।) **শ্রী প্রশান্ত প্রধান :** ২৩এ মার্চ, ১৯৮৪ তারিখের প্রশ্ন নং *১৮৮ (অনুমোদিত প্রশ্ন নং *৮৭১)-এর উল্লেখে পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুর-তেরপেখিয়া (ভায়া গোপীনাথপুর চণ্ডীপুর) প্রস্তাবিত রাস্তার কাজ কবে নাগাত শুরু হইতে পারে; এবং

(খ) উক্ত রাস্তার জমি অধিগ্রহণের জন্য এ পর্যন্ত মোট কত টাকা খরচ করা হইয়াছে?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) অর্থ-প্রশাসনিক অনুমোদন এবং জমি দখল পাওয়ার উপর কাজটি শুরু করা নির্ভর করছে।

(খ) এখন পর্যন্ত কোন টাকা ব্যয় করা হয়নি।

**শ্রী প্রশান্ত প্রধান :** এ্যাডমিনিস্ট্রেটিভ এ্যাপ্রুভালের জন্য যে পাঠানো হয়েছিল, সেই এ্যাপ্রুভাল এসেছে কিনা জানাবেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** এ্যাডমিনিস্ট্রেটিভ এ্যাপ্রুভাল হলেও তাতে হয়না। এই রাস্তাটি ২০.১৮ কিলোমিটার লম্বা এবং নিয়ম হচ্ছে অর্থ দপ্তরের অনুমোদন না পাওয়া গেলে কোন প্রকল্পের কাজেই হাত দেওয়া যায় না। ১৯৮১ সালের হিসাব মত এত লম্বা রাস্তার এস্টিমেটস্ ধরা হয়েছিল ২ কোটি ১৮ লক্ষ টাকা। তারপর এখন যা দর বেড়েছে তাতে সেই এস্টিমেটস্ ৩ কোটি টাকায় গিয়ে দাঁড়াবে। সুতরাং ১৯৮১ সালে এই এস্টিমেটস্ আমরা অর্থ দপ্তরের কাছে অনুমোদনের জন্য যে পাঠিয়েছিলাম সেই সময় আমাদের সরকারের দারুণ অর্থ কৃচ্ছ্রতার জন্য এই অনুমোদন পাইনি। বর্তমান বাজেট আমাদের এখনো শেষ হয়নি। সুতরাং এত বড় একটা ৩ কোটি টাকার প্রকল্প সপ্তম পরিকল্পনার মধ্যে সন্নিবেশিত করা সম্ভবপর হবে কিনা তাতে আমাদের সন্দেহ আছে।

**শ্রী প্রশান্ত প্রধান :** এই রাস্তাটির প্রথম দিক অর্থাৎ ভগবানপুরের দিক থেকে ৩ কিলোমিটার পর্যন্ত ল্যাণ্ড এ্যাকুইসিন করা হয়েছে বললেন। এর জন্য দপ্তরের কত টাকা খরচ হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমি বলেছি ৩ কিলোমিটার জমি অধিগ্রহণ করেছি এবং সেই জমি অধিগ্রহণ করার পরে যে এসটিমেটস্ পাঠিয়েছি সেটা মঞ্জুর না হওয়ায় টাকা দেবার প্রশ্নই ওঠে না; সেই জন্য 'খ' প্রশ্নের জবাবে বলেছি এখন পর্যন্ত এক পয়সাও খরচ হয়নি।

### বাঁকুড়া জেলার জয়কৃষ্ণপুরে সেতু সংস্কার

*৩০৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৩।) **শ্রী সুখেন্দু খাঁ :** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সরকার কি অবগত আছেন যে, বাঁকুড়া জেলার সোনামুখী-বিষ্ণুপুর রাস্তার উপর জয়কৃষ্ণপুরস্থ ব্রিজটি ভগ্ন অবস্থায় রয়েছে;

(খ) অবগত থাকলে, কবে নাগাদ ঐ ব্রিজে চলাচল নিষিদ্ধ হয়েছে; এবং

(গ) উক্ত ব্রিজটি মেরামতের জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) হ্যাঁ,

(খ) বিগত ৭/৮ বছর যাবৎ ব্রীজের উপর চলাচল নিষিদ্ধ করা হয়েছে। তবে পাশাপাশি সহায়ক রাস্তা চালু রাখা হয়েছে।

(গ) কাজ শুরু হয়েছে।

**শ্রী সুখেন্দু খাঁ ঃ** ব্রীজটি ভেঙ্গে যাবার কারণ কি ?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** কারণ হচ্ছে এই, বাঁকুড়া জেলার সোনামুখী বিষ্ণুপুর সড়কের ৪নং সেতুটি ১৯৭৮ সালের বিধ্বংসী বন্যায় দারুণ ক্ষতিগ্রস্ত হয় এবং জলের তোড়ে কংক্রীটের বক্সগুলি দুমড়ে হেলে যায়। জনসাধারণের নিরাপত্তার দিক বিবেচনা করে এই সড়ক সেতুটির উপর দিয়ে যানবাহন চলাচল নিষিদ্ধ করে দিয়েছি। ক্ষতিগ্রস্ত এই সেতুটি পুনর্নির্মাণের জন্য ১২ থেকে ১৪ লক্ষ টাকা প্রয়োজন। কিন্তু সেই সময় আর্থিক কৃচ্ছতার জন্য সেতুটি পুনর্নির্মাণ করা সম্ভবপর হয়নি। তাই ৭।৮ বছর ধরে ব্রীজটি ভগ্ন অবস্থায় আছে। তবে পাশাপাশি সহায়ক রাস্তা চালু রাখা হয়েছে। তবে আমাদের মেনটিনেন্স খাতে, রক্ষনাবেক্ষন খাতে সেই সময় এসটিমেটস্ করা সম্ভবপর হয়নি। গত বন্যায় আমাদের যে ক্ষয়-ক্ষতি হয়েছে তার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে যে অর্থ মঞ্জুরী চেয়েছিলাম - ৮২ কোটি টাকা চেয়েছিলাম, কিন্তু তারা আমাদের ১২ কোটি টাকা দিয়েছেন, সেই টাকা থেকে আমরা এখন কাজ শুরু করেছি।

**শ্রী সুখেন্দু খাঁ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৭৮ সালের বন্যায় এগুলি হেলে যাবারপেছনে কি প্ল্যানের কোন ডিফেক্ট ছিল?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** না। আমি সেই সময় ঐ অঞ্চলে গিয়েছিলাম এবং গিয়ে দেখেছিলাম যে বন্যার তোড় এত বেশী ছিল যে একশো/দুশো গজ দূরে লোহার বড় বড় বিমগুলি টেনে নিয়ে গিয়ে ফেলে দিয়েছিল। কাজেই এই ঘটনা যখন ঘটেছিল তখন ঐ বাক্সগুলি হেলে যাওয়া বিচিত্র কিছু নয়। টেকনিক্যাল ডিফেক্ট এরজন্য দায়ী নয়।

**শ্রী ধীরেন্দ্র নারায়ন রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন, এটি দীর্ঘ ৭/৮ বছর ধরে ভগ্ন অবস্থায় পড়ে আছে এবং সেখান দিয়ে যান চলাচল ও লোক চলাচল বন্ধ হয়ে আছে এবং আরো জানালেন যে মেরামতের ব্যবস্থা নেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কতদিন আগে এই ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মেন্টেন্যান্স খাতে আমাদের যে টাকা ছিল তার থেকে ১২/১৪ লক্ষ টাকা খরচ করা সম্ভব ছিল না। যদিও আমরা যান চলাচল বন্ধ করে দিয়েছি কিন্তু সেখানে জনসাধারণ যাতে যাতায়াত করতে পারেন তারজন্য একটি বিকল্প পথের ব্যবস্থা আমরা করে দিয়েছি।

**নুতন খাতরা মহকুমা**

*৪৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৩।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** বিগত ২২এ মার্চ, ১৯৮৪ তারিখে প্রশ্ন নং *২৮৪ (অনুমোদিত প্রশ্ন নং *২৪)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় জানাবেন কি, বাঁকুড়া জেলার খাতড়ায় নুতন মহকুমা স্থাপনের কর্মসূচীর প্রস্তাব কার্যকর হয়েছে?

**[1.10–1.20 p.m.]**

**শ্রী জ্যোতি বসু ঃ** পূর্তবিভাগ মাষ্টারপ্ল্যান ও এষ্টিমেট তৈরী করেছেন। যতদিন না উক্ত নির্মাণকার্য শেষ হচ্ছে, মহকুমা স্থাপনের জন্য ভাড়া বাড়ীর ব্যবস্থা করা হচ্ছে। অন্যান্য আইনানুগ ব্যবস্থাও গ্রহণ করা হচ্ছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানেন যে দীর্ঘ সময় ধরে এই প্রস্তাবটি সরকারের বিবেচনাধীন আছে। আমার প্রশ্ন, কবে পূর্ত বিভাগকে এই মাষ্টার প্ল্যান তৈরী করার জন্য

বলা হয়েছে এবং ভাড়া বাড়ী পেতে এত বিলম্বের কারণ কি জানাবেন কি ?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা এটা হিসাব করে দেখেছি, মাষ্টার প্ল্যান তৈরী করতে পূর্ত বিভাগের আরো কিছু সময় লাগবে। আমরা ততদিন অপেক্ষা না করে সেইজন্য সেখানকার জেলাশাসককে বললাম, ভাড়া বাড়ী আপনারা নিন এবং যা যা প্রয়োজন আমরা আসতে আসতে সেগুলি করি। তারজন্য হাইকোর্টে যা লেখবার তা লিখেছি। সেখানে জানানো হয়েছে যে ভাড়া বাড়ী পাওয়া যাবে বিভিন্ন দপ্তরের জন্য। আমরা এখন এর দিকে নজর দিচ্ছি কারণ ওটা সময় সাপেক্ষ ব্যাপার। তারপর এস. ডি. ও'র যে হেডকোয়ার্টার, সেটা আমরা ভাবছি, স্থানান্তরিত করবো ভাড়া বাড়ী নিয়ে, তাছাড়া আপাতত কোন উপায় নেই।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, নতুন মহকুমা কোন কোন ব্লক নিয়ে হচ্ছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** ইন্দপুর, সিমলাপাল, তালডাঙ্গা, কাতরা এক ও দুই, রায়পুর এক ও দুই, রাণীবাঁধ।

**শ্রী উপেন কিস্কু ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানেন যে এগুলি আদিবাসী অধ্যুষিত এলাকা এবং এখানে কিছু কিছু বিচ্ছিন্নতাবাদী কাজকর্মও চলছে। এই পরিপ্রেক্ষিতে আমার প্রশ্ন, এস. ডি. ও কে সত্বর স্থানান্তরিত করবেন কি ?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার তো মনে হয় তাই চেষ্টা করা উচিত।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** যে ভাড়া বাড়ীর কথা বলছেন সেগুলি রিক্যুইজিসান করার জন্য কোন ব্যবস্থা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় গ্রহণ করেছেন কি ?

**শ্রী জ্যোতি বসু ঃ** তা আমি বলতে পারবো না। ডি. এম. কে. বলা হয়েছিল উনি বলেছেন ভাড়া বাড়ী পাওয়া যাবে। যদি পাওয়া যায় হয়ে যাবে আর যদি না পাওয়া যায়, ওরা বলেন অসুবিধা হচ্ছে তাহলে অন্য প্রশ্ন আমরা বিবেচনা করে দেখবো।

**রাজ্য বিদ্যুৎ পর্ষদ কর্মচারীদের চিকিৎসা ভাতা**

*৪৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৪।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, সাম্প্রতিককালে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের কর্মচারীদের চিকিৎসা ভাতার পরিবর্তন করা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে পূর্বে উক্ত পর্ষদের, —

(১) অফিসার এবং কর্মচারীদের মাসিক কত টাকা চিকিৎসা ভাতা বাবদ দেওয়া হইত ;

(২) নূতন ভাতার হার কিরূপ, ও

(৩) চিকিৎসা ভাতা পরিবর্তনের জন্য পর্ষদের অতিরিক্ত কত টাকা ব্যয় হইবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** (ক) হ্যাঁ।

(খ)

(১) পূর্বে চিকিৎসা ভাতার হার নিম্নরূপ ছিল - কর্মচারীদের জন্য মাসিক ২২.২০ টাকা, অফিসারগণ বাৎসরিক ৩৫০ টাকা চিকিৎসা ভাতা পাইতেন।

(২) সংশোধিত চিকিৎসা ভাতার হার নিম্নরূপ :- যে সমস্ত কর্মচারী মাসিক আয়ের সর্বোচ্চ সীমা ১৪৯৯ টাকা তাদের ক্ষেত্রে বাৎসরিক ৪৫০ টাকা। যারা মাসিক ১৪৯৯ টাকার বেশী বেতন পান তাঁরা পাবেন বছরে ৭৫০ টাকা।

(৩) আনুমানিক ৩০.৫০ লাখ টাকা।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, চিকিৎসা ভাতা বৃদ্ধির প্রস্তাবটি আপনার কাছে কবে এসেছিল?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** বিভিন্ন সময়ে বিভিন্ন সংগঠনের পক্ষ থেকে দাবী পত্র দেওয়া হয়েছিল, তারই ভিত্তিতে পে-কমিটি এটা ঠিক করেছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয়, যে পে-কমিটির রিপোর্টের কথা বললেন সেটাতে তাঁরা কি ভিত্তিতে চিকিৎসা ভাতা রিভাইসড করলেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** সেটা আমার পক্ষে বলা সম্ভব নয়। তবে মনে হয় জিনিষপত্রের দাম বেড়েছে, ওষুধ পত্রেরও দাম বেড়েছে এবং তারই ভিত্তিতে করেছে।

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় মন্ত্রী মহাশয়, এই চিকিৎসা ভাতা অফিসারদের এবং কর্মচারীদের প্রাপ্য হিসাবেই প্রতি মাসে দেওয়া হয়, না ওষুধের রসিদের ভিত্তিতে দেওয়া হয়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** অফিসাররা যেটা পান সেটা হচ্ছে তাঁরা যখন হাসপাতালের বাইরে চিকিৎসা করান তার জন্য সার্টিফিকেট জমা দেন এবং তার ভিত্তিতে পান।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, পর্ষদের অফিসার এবং কর্মচারীরা যে হারে চিকিৎসা ভাতা পাচ্ছেন সে হারটা রাজ্য সরকারী কর্মচারীদের অনুরূপ, না বেশী?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** উভয়ের মধ্যে তফাৎ আছে, তবে বেশী না কম তা আমি এই মুহূর্তে বলতে পারছি না। আলাদা নোটিশ দিলে বলতে পারবো।

**শ্রী সুখেন্দু খাঁ :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি তিন নম্বর প্রশ্নের উত্তরে বললেন যে, চিকিৎসা ভাতা পরিবর্তনের জন্য পর্ষদের অতিরিক্ত ৩০ কোটি টাকা খরচ হবে। এটা ৩০ কোটি টাকা হবে, না ৩০ লক্ষ টাকা হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ৩০ কোটি বলে থাকলে ভুল বলেছি, ওটা হবে ৩০ লক্ষ ৫০ হাজার টাকা।

**বকেয়া মামলার নিষ্পত্তির ব্যাপারে কেন্দ্রীয় পরামর্শ**

*৪৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮০।) **শ্রী অমলেন্দ্র রায় :** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি --

(ক) বকেয়া মামলার দ্রুত নিষ্পত্তির জন্য ইউনিয়ন/সরকার সম্প্রতি রাজ্য সরকারকে কোন বিশেষ পন্থা/নির্দেশ/পরামর্শ দিয়েছেন কি ; এবং

(খ) দিয়ে থাকলে, —

(১) এই বিশেষ পন্থা/পরামর্শ কি ; ও

(২) রাজ্য সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি অনুগ্রহকরে জানাবেন কি, অনেক দিন বাদে নতুন করে যিনি আমাদের ইউনিয়ন সরকারের আইনমন্ত্রী হয়েছেন তিনি নাকি এই সমস্ত বকেয়া মামলার দ্রুত নিষ্পত্তির জন্য খুবই চিন্তিত উদ্বিগ্ন এবং ও সব ব্যাপার নিয়ে কিছু করবার চেষ্টা করছেন, সুতরাং এ ব্যাপারে আমাদের যে সমস্যা দেখা দিয়েছে সে সম্পর্কে আপনি কি তাঁর কাছে কোন চিঠি-পত্র লিখেছেন?

**[1.20–1.30 p.m.]**

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :** বর্তমান আইন মন্ত্রী আসার পর তিনি যেসব বিবৃতি দিয়েছেন সেগুলি কাগজে দেখেছি। কিন্তু আপনারা জানেন, মূল যে দুটি আইন বিচার পদ্ধতি পত্র তার মধ্যে একটা হচ্ছে সিভিল প্রসিডিওর কোড আর একটি হচ্ছে ক্রিমিন্যাল প্রসিডিওর কোড। মূলতঃ যদি কোন সংশোধনী আনতে হয় সেই সংশোধনী কেন্দ্রীয় সরকার নিজে আনতে পারেন। আমাদের মতামত বা যদি পরামর্শ চান, নিশ্চয়ই পরামর্শ দিতে পারি। কিন্তু আজ পর্যন্ত এ ব্যাপারে আমাদের কাছে কোন প্রশ্ন বা কোন প্রস্তাব কেন্দ্রীয় সরকার থেকে আসেনি। তবে আমাদের দিক থেকে আমরা নিজেরা চিন্তা ভাবনা করছি। শুধু আমি করছি না, আমাদের বিভিন্ন দপ্তরের মধ্যে আলোচনা করছি কি করে এগুলি করা যায়। সাধারণতঃ বিচার-পদ্ধতিগত পরিবর্তন আনার দরকার কিন্তু ব্যাপক পরিবর্তন আমরা আনতে পারি না, কেন্দ্রীয় সরকার আনতে পারেন। আমরা কিছু কিছু সংশোধনী আনতে পারি মাত্র।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় আর একটু পরিষ্কার করে বললে বোধ হয় ভাল হয়। আপনি জানেন, সংবিধানের ২৪৬ ধারা অনুসারে যে সপ্তম তপসিল তৈরী হয়েছে তাতে বিচার ব্যবস্থা সম্পর্কিত যে ক্ষমতা ভাগ করা হয়েছে অর্থাৎ ইউনিয়নের হাতে ৩টি আইটেম, স্টেটের হাতে একটি মাত্র আইটেম তার কনকারেন্ট লিষ্টে ৭টি আইটেম আছে। তাহলে কি মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন এই যে ক্ষমতার বিভাজন সংবিধানে করা হয়েছে এখানে কি রাজ্যসরকারের কোনদিকে ক্ষমতা সীমাবদ্ধ আছে যার জন্য দ্রুত মামলা নিষ্পত্তি করা যাচ্ছে না। আজকে হাজার হাজার মামলা আটকে আছে। জাসটিস ডিলেড ইজ জাসটিস ডিনাইড। তা সত্ত্বেও এইসব চলছে। সেখানে কোন সীমাবদ্ধতা আছে এবং থাকলে কি ? সারকারিয়া কমিশন এবং ইউনিয়ন সরকারের কাছে কি এইসব ব্যাপার জানানো হয়েছে?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ ঃ** বিচারগত ব্যাপারে সারকারিয়া কমিশনের কাছে যা বলা হয়েছে তা বিলি করা হয়েছে। আমি আগেই বলেছিলাম, আমাদের সীমাবদ্ধতা কম। এখন যদি আমি সংশোধন করতে যাই সেই সংশোধন কনকারেট লিষ্টে থাকলেও সেটা প্রেসিডেন্টের এ্যাসেন্ট অর্থাৎ রাষ্ট্রপতির অনুমোদনের দরকার হবে। সেইদিকে সীমাবদ্ধতা আছে। আমরা সংশোধন করতে বেশী এগুতে পারি না, সেইদিকে আমাদের সীমাবদ্ধতা আছে। তবে আমরা চিন্তাভাবনা করছি। আশা করছি, এই অধিবেশনের পরে কিছু কিছু প্রস্তাব আনতে পারবো।

**শ্রী বিভূতি ভূষণ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, এ পর্যন্ত এইরকম বকেয়া মামলার সংখ্যা কত?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ ঃ** সারা রাজ্যের খবর বলা যাবে না, তবে আমি বলেছিলাম বছর খানেক আগে থেকে কলকাতা হাইকোর্টে ১ লক্ষের উপর মামলা জমে আছে। আমি সাধারণভাবে অনেক জায়গায় বলেছি, এই সেঞ্চুরিতে অর্ধেক মামলাও শেষ হবে না। বছরে ১৫।১৬ হাজার রিট ২২৬ ধারায় মামলা হাইকোর্টে রুজু হয়। আমার নিজের অভিজ্ঞতায় বলতে পারি আমি যখন গোড়ার দিকে হাইকোর্টে প্র্যাকটিশ করতাম তখন জাসটিস বিনায়ক ব্যানার্জীর কাছে একটি ইনজাংশান, রুল পেতে গলদ-ঘর্ম হয়ে যেত। এখন আর সেই রকম অবস্থা নেই। এখন অতি সহজেই ইনজাংসান পাওয়া যায়। এই হচ্ছে বাস্তব-অবস্থা। এখন রুল, ইনজাংসান হচ্ছে হাজার হাজার, লক্ষ লক্ষ। গত বছরে ১৬ হাজার রিট পিটিশন হয়েছে। হাইকোর্টে ১ লক্ষ ২৫ হাজার মামলা পেনডিং আছে। আমি অন্য বিভাগ ছাড়া একথা বলতে পারি ২২৬ ধারা অনুসারে যদি ১৫।১৬ হাজার মামলা হয় তাহলে বড় জোর ৩।৪ হাজারের বেশী মামলা ডিসপোজ হয় না।

অর্থাৎ মামলার চূড়ান্ত নিষ্পত্তি হয় না। চূড়ান্ত নিষ্পত্তির জন্য পড়ে থাকে। কাজেই ১ লক্ষ, ২৫ হাজার মামলা হাইকোর্টেই পড়ে আছে, অন্য বড় বড় ডিসট্রিক্টগুলিতে, যেমন ২৪ পরগণা জেলাতেই - আমার কাছে ফিগার নেই - ৪০ হাজারের মত মামলা পড়ে আছে।

**ডাঃ মানস ভুঁইঞা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ইনজাংসান এবং রুল পেতে আগে খুবই অসুবিধা হতো, এখন তাড়াতাড়ি পাওয়া যাচ্ছে। তাহলে মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, বিচার ব্যবস্থার মান কি এখন নেমে গেছে?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ ঃ** এটা ওপিনিয়নের ব্যাপার।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন যে খবরের কাগজে দেখেছিলাম যে সুপ্রীম কোর্টের বিচারপতিরা মন্তব্য করেছিলেন যে ক্যালকাটা হাইকোর্টে একতরফা পিটিশন হিয়ারিং, রুল ইনজাংশান দেওয়া হচ্ছে, সেটা নাকি ব্যাড ইন ল। তাই যদি হয় তাহলে ক্যালকাটা হাইকোর্টে সে বিষয়ে কোন পরিবর্তন হয়েছে কি ?

**মিঃ স্পীকার ঃ** এ বিষয়ে প্রশ্ন ওঠে না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে, আপনি বললেন যে যেসব মামলা প্রায় ১ লক্ষের মতো মামলা পেনডিং আছে, আপনি এগুলি নিষ্পত্তির জন্য কেন্দ্রীয় সরকারের কাছে কি কি সুপারিশ করেছেন?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ ঃ** যারা আইনমন্ত্রী হন, তাদের সঙ্গে আমাদের মধ্যে মধ্যে

অধিবেশন এবং সম্মেলন হয়। সেখানে আমরা আমাদের বক্তব্য রাখি। এখন আপনার কাছে আমি অফ হ্যান্ড কি করে বলব যে কি করতে পারলে ত্বরান্বিত হতে পারে।

**পিছাবনী ও ইরিঞ্চি পুল সংস্কার**

***৪৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৮।) শ্রী শিশির অধিকারী : পূর্ত বিভাগের মন্ত্রী** মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) দীঘা-কলিকাতা রাস্তায় পিছাবনী ও ইরিঞ্চি পুল দুইটি বিপজ্জনক অবস্থা সম্পর্কে সরকার অবহিত কি ;

(খ) থাকিলে, ঐ পুল দুইটি মেরামতের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন;

(গ) ইহা কি সত্য যে, গত বৎসর পুলের খারাপ অবস্থা সম্পর্কে একটি বিজ্ঞপ্তি জারি করিয়া পুনরায় উঠাইয়া লওয়া হয়; এবং

(ঘ) সত্য হইলে, ইহার কারণ কি ?

**শ্রী যতীন চক্রবর্তী :** (ক) ও (খ) আর্থিক সঙ্গতি অনুসারে প্রয়োজন মত মেরামত করিয়া পুল দুইটি যানবাহন চলাচলের উপযোগী করিয়া রাখা হইয়াছে।

(গ) সেতু দুইটি পুরাতন। কাজেই সতর্কতামূলক ব্যবস্থা হিসাবে তার বহনের সীমা নির্দিষ্ট করিয়া যে বিজ্ঞপ্তি জারি করা হইয়াছিল তারা এখনও চালু আছে।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শিশির অধিকারী :** এই সেতু দুইটি কলকাতা এবং দীঘার সঙ্গে যুক্ত মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তর থেকে একটি সাইনবোর্ড দেওয়া হয়েছিল যে সেতুটি বিপন্ন, গাড়ী ঘোড়া, মালবাহী লরী পারাপার হবে না। এ বিষয়ে গত বিধানসভার অধিবেশনে আমার প্রশ্ন ছিল বিধানসভা চলাকালীন নোটিশ দেওয়া হয়েছিল, বিধানসভা বন্ধ হয়ে গেলে সাইনবোর্ড তুলে নেওয়া হল এবং যথারীতি সবই চলাচল করতে লাগল। এটা আপনি জানেন কিনা সেটা একটু দয়া করে জানাবেন

**মিঃ স্পীকার :** দ্যাট ইজ নট এ কোয়েশ্চেন।

**শ্রী শিশির অধিকারী :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি যে - নির্দিষ্ট কত দিনের মধ্যে এই সেতুগুলি সারাবার ব্যবস্থা করতে পারবেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** আপনি জানেন যে ইরিঞ্চি ব্রীজ, যেটা ৪৪ মাইলস অফ তমলুক - কণ্টাই রোড এবং পিছাবনী ব্রীজ যেটা ১১ কিলোমিটার দূরে - এই দুটি ব্রীজ খুবই পুরোনো। তবুও আমরা মাঝে মাঝে ব্রীজ দুটির মেরামত করি, যাতে কিছুটা যান-বাহন চলাচল করতে পারে। আমাদের আর্থিক সঙ্গতি খুবই সীমিত, তবুও এই বছর আমরা ৪০ লক্ষ ৫০ হাজার টাকা ব্যয় করেছি। এই দুটি সেতু যাতে সম্পূর্ণভাবে নতুন করে করা যায়, তারজন্য পরিকল্পনা নিয়েছি এবং সেটা সপ্তম যোজনাতে অন্তর্ভুক্ত করেছি এবং আর্থিক সঙ্গতি অনুযায়ী কাজটা যত তাড়াতাড়ি সম্ভব করবো।

**শ্রী প্রশান্ত প্রধান :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে ঐ ইরিঞ্চি ব্রীজের কনস্ট্রাকশনেই ডিফেক্ট ছিল। এই কারণে ব্রীজটি পাশে সরিয়ে করার কথা হয়েছে - এই খবর আপনার জানা আছে

কিনা অনুগ্রহ করে জানাবেন কি ?

**শ্রী যতীন চক্রবর্তী :** এটা মোটেই সত্য কথা নয় যে ব্রীজটি তৈরী করবার সময় কোন খুঁত ছিল।

**শ্রী আবদুল মান্নান :** ঐ ব্রীজ দুটি বাস চলাচলের পক্ষে বিপজ্জনক বলে যে নোটিশ বোর্ড টাঙ্গান ছিল - সেই নোটিশ বোর্ডটি তুলে নেওয়া হলো কেন অনুগ্রহ করে জানাবেন কি ?

**শ্রী যতীন চক্রবর্তী :** নোটিশ এইজন্য তুলে নেওয়া হয়েছে যাতে মাঝে মাঝে যান-বাহন চলাচল করতে পারে তার জন্য। ট্রাফিক ওয়ার্দি করবার পরই আমরা এটা তুলে দিয়েছি। আমি পূর্বেও বলেছি যে যখন বিপজ্জনক থাকে না তখন আমরা এটা তুলে দিই এবং এই কারণে এই বছর ৪০ লক্ষ ৫০ হাজার টাকাও খরচ করেছি। তাছাড়া সপ্তম যোজনার মধ্যেও এই দুটোকে সংযুক্ত করেছি এবং কাজটা যত তাড়াতাড়ি সম্ভব করবো।

**শ্রী বিভূতি ভূষণ দে :** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে, কলকাতা-দীঘা ভায়া খড়্গপুর রাস্তাটি, বিশেষ করে খড়্গপুর -দীঘা পর্যন্ত বেনাপুর রেল-ক্রসিং-এর কাছে একটি পুল আছে। সেই পুলটি -

**মিঃ স্পীকার :** এটা এখানে ওঠেনা।

## Representation of the Muslims in Police Forces

***471.** (Admitted question No. *1318.) **Shri Rajesh Khaitan, Sri Somendra Nath Mitra** : Will the Minister-in-Charge of the Home (Police) Department be pleased to refer to the booklet published by the State Government under the title 'Conference of Political Parties and Chief Ministers - Calcutta, January 13-15, 1984' and in particular to the resolution of the above Conference as printed on pages 18 and 19 of the booklet and to state —

(a) the steps, if any, taken by the Government to ensure adequate representation of the members of the Muslim community in the Calcutta and West Bengal Police Forces; and

(b) the progress achieved in the matter, so far ?

**Shri Jyoti Basu :**

(a) No legal provision has so far been made for reservation of seats for members of the Muslim Community for employment in any Government service.

(b) The question does not arise.

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই ব্যাপারে সরকার কোন রকম চিন্তা ভাবনা করছেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** এ ব্যাপারে চিন্তা-ভাবনা করছি না, তার কারণ হচ্ছে সংবিধান অনুযায়ী কাজ করতে গেলে এটা করা যায় না, মুসলিম এবং রিলিজিয়াস্ কম্যুনিটির জন্য এইভাবে রিজারভেশন রাখা যায় না। সংবিধানে সিডিউল্ড কাষ্টস্ এ্যাণ্ড সিডিউল্ড ট্রাইবস্দের জন্য রিজারভেশনের ব্যবস্থা আছে এবং সেটা মানতে আমরা বাধ্য হচ্ছি। আর পুলিশ বিভাগে লোক নেওয়া সম্বন্ধে যা বলেছেন, সেক্ষেত্রে বলি যে, যখন পুলিশ বাহিনীতে পুলিশ নেওয়া হয়, তখন আমরা চেষ্টা করি যাতে এ্যাপ্লিকেন্টদের মধ্যে থেকে মুসলিম সম্প্রদায়ের লোক বেশী করে নেওয়া যায়। এ-ছাড়া সংবিধানমতে অন্য ব্যবস্থা আমরা গ্রহণ করতে পারিনা। আজকে মুসলিম কম্যুনিটিকে যদি ব্যাকওয়ার্ড বলে ঘোষণা করেন, তাহলে কেবলমাত্র এটা হতে পারে।

**[1.30–1.40 p.m.]**

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, পশ্চিমবাংলার বাইরে কর্ণাটকের দেবরাজ আর্স গভর্ণমেন্ট এই সংবিধানের কাঠামোর মধ্যেও মুসলিমদের জন্য একটি কোটা ঠিক রেখেছেন - সেটা এখানে হবে না কেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখানে এই সব কিছু নেই। একমাত্র কেরালে আছে স্বাধীনতার আগে থেকে। কারণ তাঁদের একটা অংশ ব্যাকোয়ার্ড বলে সেই হিসাবে এটা করা হয়েছে।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, কংগ্রেস(ই) লোকেরা রাজনৈতিক উদ্দেশ্যে সংখ্যালঘু সম্প্রদায়ের লোককে নিয়ে বিভিন্ন জায়গায় আন্দোলন করছে এবং বিভিন্নভাবে তাদের উস্কানি দিচ্ছে এই রকম কোন কিছু আপনার জানা আছে ?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্ন ওঠে না।

* ৪৭২ (হেল্ড ওভার)

* ৪৭৩ (হেল্ড ওভার)

**ঝাড়গ্রাম মহকুমার পেপার মিলস্ দ্বারা পরিবেশ দূষণ**

***৪৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং ***২১১১।**) **শ্রী অবনীভূষণ সতপথী ঃ** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ঝাড়গ্রাম মহকুমায় ইউনিভারসাল পেপার মিলস্ লিমিটেড এবং নেপচুন পেপার মিলস্ লিমিটেড কোম্পানীর কাগজকলের দুর্গন্ধযুক্ত ময়লা জল নিষ্কাষণের ফলে পরিবেশ দূষিত হচ্ছে, এই মর্মে কোন সংবাদ/তথ্য সরকারের নিকট আছে কি ; এবং

(খ) থাকিলে, ঐ বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি ?

**শ্রী ভবানী মুখার্জী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) ওয়েষ্ট বেঙ্গল পল্যুশন কন্ট্রোল বোর্ডের ইঞ্জিনীয়ারগণ ইতিমধ্যেই উক্ত কাগজ কল দুইটি পরিদর্শন করেন। প্রয়োজনীয় রক্ষনাবেক্ষনের অভাবে ইউনিভার্সাল পেপার মিলের দূষিত জল পরিশোধন করার প্ল্যান্ট অকেজো হয়ে গেছে, কর্তৃপক্ষকে ওই প্ল্যান্ট পুনরায় চালু করার জন্য

যথোচিত নির্দেশ দেওয়া হয়েছে। নেপচুন পেপার মিলের কর্তৃপক্ষ উপযুক্ত জমির অভাবে এ যাবৎ জল পরিশোধন প্ল্যান্ট স্থাপন করিতে পারেন নি। এ ব্যাপারে কর্তৃপক্ষকে তাড়াতাড়ি করার জন্য যথোচিত নির্দেশ দেওয়া হয়েছে।

**প্রভাসনগরে হত্যার অপরাধে জড়িত ব্যক্তির গ্রেপ্তার**

*৪৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৭।) **শ্রী অরুণকুমার গোস্বামী :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) গত ২০ শে ফেব্রুয়ারি ১৯৮৫ তারিখে হুগলী জেলার শ্রীরামপুর থানার অন্তর্গত প্রভাসনগরে জনৈক পাঁচু রায়ের হত্যার ব্যাপারে জড়িত কাউকে গ্রেপ্তার করা হয়েছে কিনা; এবং

(খ) 'ক' এর উত্তর হ্যাঁ হলে, ঐ ব্যক্তি/ব্যক্তিদের নাম কি ?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) হ্যাঁ, এ ব্যাপারে এ পর্যন্ত ছয় জনকে গ্রেপ্তার করা হয়েছে। ঐ ছয় ব্যক্তির

(খ) নাম হল :-

(১) শ্রী কালু দাস।

(২) শ্রী বিজন দাস।

(৩) শ্রী অনুপ দাস।

(৪) শ্রী স্বপন দে।

(৫) শ্রী মৃত্যুঞ্জয় মাইতি।

(৬) শ্রী ভোলানাথ দে।

**শ্রী অরুণ কুমার গোস্বামী :** মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী মহাশয় জানাবেন কি যাদের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে এবং ধরা হয়েছে তাদের নামে চার্জশীট দেওয়া হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু :** না, এখনও চার্জসীট দেওয়া হয়নি, আমার রিপোর্ট থেকে তাই মনে হচ্ছে।

**শ্রী অরুণ কুমার গোস্বামী :** মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী মহাশয় জানেন কি, এই যে পাচু রায়কে হত্যা করা হয়েছে উনি একজন কংগ্রেস কর্মী এবং তাকে খুন করার জন্য যারা ধরা পড়েছে তারা সি. পি. এম-এর ক্যাডার?

**শ্রী জ্যোতি বসু :** আমার এই রকম কিছু জানা নেই, আপনার হয়ত জানা থাকতে পারে।

**বৌলদা-পাটশিমুলিয়া রাস্তা**

*৪৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৫।) **শ্রী কমলাক্ষী বিশ্বাস :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ২৪-পরগণা জেলার বৌলদা হইতে পাটশিমুলিয়া রাস্তা নির্মাণের কাজ—

(১) কোন্ সালে আরম্ভ করা হইয়াছিল; এবং

(২) বর্তমানে কি পর্যায়ে আছে; এবং

(খ) উক্ত রাস্তা নির্মাণের কাজ কবে নাগাত শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) (১) ১৯৭৮ সালে।

(২) মোট ১১ কিমি রাস্তার মধ্যে ১০ কিমি পর্যন্ত ইটখোয়ার স্তর পর্যন্ত কাজ হয়েছে।

(খ) কাজ কবে শেষ হবে তাহা অর্থ যোগানের উপর নির্ভর করবে।

**শ্রী সরল দেব ঃ-** মাননীয়মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সব পরিকল্পনা আপনি গ্রহণ করেছেন সেই পরিকল্পনার মধ্যে যে সমস্ত কাজ অসমাপ্ত আছে সেই গুলি এই বছরের মধ্যে হাত দেবেন কিনা? এই রাস্তাটাও এর মধ্যে পড়ছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ-** এই রাস্তাটা তো হাত দিয়েছি। ১১ কিলোমিটার রাস্তার জন্য আমাদের মঞ্জুরী ছিল ৪৬,৩১,৭০০ টাকা। তার মধ্যে ৩১.১২.৮৪ পর্যন্ত খরচ হয়েছে ২১,৯৫,০০০ টাকা খরচ হয়েছে। ১১ কিলোমিটার রাস্তার মধ্যে ১০ কিলোমিটার রাস্তায় ইট-খোয়ার কাজ শেষ হয়ে গেছে এবং বাকি কাজটা শেষ হবে।

**শ্রী সরল দেব ঃ-** বকেয়া কাজটুকু করতে আপনার আর কত টাকা লাগবে তা মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি ?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ-** ইট এবং খোয়ার কাজের জন্য টাকা তো মঞ্জুর হয়েই আছে। বাকী স্তরের কাজের জন্য, অর্থাৎ রাস্তাটির উন্নতির জন্য যদি কোন কাজ করতে হয়, তাহলে তার হিসাব করে আমরা অর্থ দপ্তরের কাছে পাঠিয়ে দেব। ওঁরা সেই অর্থ মঞ্জুর করলেই আমরা কাজটুকু করে দেব।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ ঃ-** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি - ঐ অসমাপ্ত কাজের জন্য রাস্তাটির অনুমোদনকৃত যে অর্থ ছিল, তা অন্য কোন জায়গায় ডায়ভার্সান হয়েছে? এই রকম কোন সংবাদ কি আপনার জানা আছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ-** ঐ অর্থ অন্য কোন দিকে সরিয়ে দেওয়া হয়নি বা খরচ করা হয়নি।

### দশগ্রাম ও মোহাড়ে পুলিশ আউট পোষ্ট স্থাপন

*৪৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৪।) **ডাঃ মানস ভূঁইঞ্যা ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার সবং থানার দশগ্রাম ও মোহাড়ে দুটি পুলিশ আউট-পোষ্ট; স্থাপনের কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাত উহা কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

**[1.40–1.50 p.m.]**

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) মোহাড়ে নয়, তবে সবং থানার অধীনে দশগ্রামে একটি পুলিশ আউট পোষ্ট স্থাপনের

প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

(খ) এখনি বলা সম্ভব নয়।

**ডাঃ মানস ভুঁইয়া :** আপনি বললেন যে, 'দশগ্রামে' একটি প্রস্তাব বিবেচনাধীন আছে। প্রশাসনের কাছে কিন্তু 'মহড়া' এবং 'দশগ্রাম' এই দুটি জায়গাতেই পুলিশ আউট পোস্টের জন্য বলা হয়েছিল; তার কারণ, সবং থানার ভৌগোলিক অবস্থানের পরিপ্রেক্ষিতে এটা হওয়ার দরকার আছে। এটা কি আপনি সবং থানার ভৌগোলিক অবস্থানের কথা চিন্তা করে বিবেচনা করবেন?

**শ্রী জ্যোতি বসু :** আপাতত বিবেচনা করার কোন কারণ নেই। তবে আপনি যখন বললেন, আমি জিজ্ঞাসা করে দেখব এটা কেন বাদ দেওয়া হয়েছে।

**মধ্যমগ্রাম-নবব্যারাকপুর সংযোগকারী সেতু**

*৪৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯৭।) **শ্রী সরল দেব :** গত ৮ই এপ্রিল, ১৯৮৩ তারিখের প্রশ্ন নং ১৭৭ (অনুমোদিত প্রশ্ন নং ৬০৬) এর উত্তর উল্লেখে পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মধ্যমগ্রাম হইতে নবব্যারাকপুর সংযোগকারী সেতু নির্মাণের বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে;

(খ) উক্ত সেতু নির্মাণের জন্য আর্থিক অনুমোদন পাওয়া গিয়াছে কিনা; এবং

(গ) পাওয়া গিয়া থাকিলে, কবে নাগাত উক্ত সেতু নির্মাণের কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) আর্থ-প্রশাসনিক অনুমোদনের বিষয়টি বিবেচনাধীন আছে।

(খ) না।

(গ) প্রশ্ন উঠে না।

**শ্রী সরল দেব :** আজ থেকে ৩ বছর আগে আমি, মাননীয় সদস্য কমল সরকার এবং ঐ অঞ্চলের জনগণের কাছে — হাজার হাজার জনগণের সামনে — প্রতিশ্রুতি দিয়েছিলেন, তাঁদের যাতায়াতের সুবিধার্থে আপনি এটি করবেন। এতদিন এর মধ্যে গত হয়েছে, এটি কার্যকরী করার ক্ষেত্রে বাধাটা কোথায় বলবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** আপনাকে এবং আর যাঁদের নিয়ে সেদিন আমি ওখানে গিয়েছিলাম, তখন ওখানে কাঠের সেতু করা হয়েছিল। গলায় মালা পরে আপনাদের হাততালির মাঝখানে আমি সেদিন ওখানে ঐ সেতুটি উদ্বোধন করেছিলাম। এখন ওখানে প্রয়োজন কংক্রিটের সেতু তৈরী করার। সেই ধরণের সেতু আমার আর্থিক সঙ্গতি হলেই করবো। আপনারা আমাকে ঢাকঢোল বাজিয়ে নিয়ে যাবেন, আবার গলায় মালা দেবেন।

**শ্রী সরল দেব :** ওখানে কাঠের ব্রীজ নির্মিত হয়েছিল, একথা ঠিকই। কিন্তু কথা ছিল, ওখানে একটি কংক্রিটের ব্রীজ তৈরী করা হবে। এটি না হওয়ার ফলে জনসাধারণের যাতায়াতের খুবই

অসুবিধা হচ্ছে। এখানে হাততালি দেওয়া বা ফুলের মালা দেওয়ার কাজটা বড় নয়। বামফ্রন্টের গণমুখী কর্মোদ্যোগের একটি বড় অংশ হিসাবে এটাকে দেখাই হচ্ছে বড় কথা।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সেই সময়ে কংক্রিটের সেতুটি করতে গেলে ১৪ লক্ষ টাকার প্রয়োজন হত। এখন বাজার দাম অনেক বেড়েছে। সেই জন্য ওখানে কাঠের বদলে কংক্রিটের সেতু তৈরী করতে গেলে ২৫-৩০ লক্ষ টাকার প্রয়োজন। এই টাকা যোগান দিতে পারলে আমি সেতুটি নিশ্চয়ই করতে পারব। আর তখন জনগণ এসে মালা দেবে।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে ভাবে জবাব দিচ্ছেন, তাতে সমস্যাটির সমাধান হবে বলে তো মনে হচ্ছে না। আমি তাঁকে জিজ্ঞাসা করছি যে, ওখানে একটি নদী আগে ছিল, বর্তমানে অবশ্য খাল, তার দুইপারে হচ্ছে নিউ ব্যারাকপুর এবং বারাসাত, এই অঞ্চলের লোকজনের যাতায়াতের ক্ষেত্রে এটি হচ্ছে একটি মাত্র পথ, অথচ এটি ব্যবহারের অনুপযুক্ত হয়ে রয়েছে - এই অবস্থায় অগ্রাধিকারের ভিত্তিতে এটি হওয়া উচিত বলে কি আপনি মনে করছেন না?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** অগ্রাধিকারের ভিত্তিতে দেখবো কিন্তু বাজেট শেষ হোক, এই দপ্তরের বাজেট শেষ হবার পরে ঠিক হবে কোনটাকে অগ্রাধিকার দেওয়া হবে। অনেক জায়গা থেকে এবং অনেক জেলা থেকে অগ্রাধিকার ভিত্তিতে গ্রহণ করবার জন্য বলা হয়েছে এবং সেটা সম্পূর্ণ ভাবে নির্ভর করে আমাদের আর্থিক সঙ্গতির উপরে। সেইজন্য বাজেট শেষ হবার পরে এই ব্যাপারে সিদ্ধান্ত নেওয়া হবে।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন রাস্তাগুলি এবং সেতু অগ্রাধিকার ভিত্তিতে করবেন, আমার প্রশ্ন হচ্ছে এই অগ্রাধিকার কিসের ভিত্তির উপর তৈরী করবেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এখন আরোও সহজ হয়ে গেছে, আগে নির্দেশ করে দেওয়া ছিল জেলায় জেলায় যে কো-অর্ডিনেশান কমিটি, জেলার মন্ত্রী, এম. এল. এ. এবং ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট সবাই মিলে রাস্তা তৈরীর ব্যাপারে বা সেতু তৈরীর ব্যাপারে কর্মসূচী নিতেন। কিন্তু কিছুদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী সমস্ত ম্যাজিস্ট্রেটদের নিয়ে এই ডেভেলপমেন্টের ব্যাপারে বৈঠক করেছিলেন এবং সেই বৈঠকে সিদ্ধান্ত নেওয়া হয়েছে ব্লক ভিত্তিক সুপারিশ আসবে এবং সেই সুপারিশের ভিত্তিতে অগ্রাধিকার ঠিক করা হবে এবং তারা যা বলে দেবে সেই নির্দেশ অনুযায়ী আমরা সেইভাবে কাজ করবো।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** ডিস্ট্রিক্ট কো-অর্ডিনেশান কমিটির মাধ্যমে রাস্তা এবং সেতু তৈরীর কাজ অগ্রাধিকার ভিত্তিতে দেওয়ার পদ্ধতি ছিল কিন্তু ডিস্ট্রিক্ট কো-অর্ডিনেশান কমিটিকে বসিয়ে দেওয়া হলে এদের সুপারিশকে কি সরকার গ্রহণ করবেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এখনো পর্যন্ত সঠিকভাবে কিছু সুপারিশ আসেনি এবং যতক্ষণ পর্যন্ত এই সুপারিশ আসছে না ততক্ষণ পর্যন্ত কো-অর্ডিনেশান কমিটির সুপারিশ আমাদের সরকার বহাল রাখবেন।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ইতিপূর্বে যে সমস্ত কো-অর্ডিনেশান কমিটি মিটিং করে সুপারিশ করেন কার্যকরী করার জন্য এবং তারজন্য আবেদন-নিবেদন করেন সেগুলির কি মর্যাদা দেবেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি আগেই বলেছি জেলা ভিত্তিক কো-অর্ডিনেশান কমিটির পক্ষ থেকে অগ্রাধিকার ভিত্তিতে যে দাবী পাঠিয়েছেন আমরা তা বিভিন্ন জেলায় সেইভাবে অর্থ মঞ্জুর করি এবং মঞ্জুরি করার আগে যেটুকু অগ্রাধিকার ঠিক করা হয়েছিল আমরা সেইভাবে কাজ শুরু করি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** এতদিন পর্যন্ত ডি.এল.ও.সি মাধ্যমে রাস্তা এবং সেতু তৈরীর যে সুপারিশ হত তাতে অন্তত বিধানসভার সদস্যদের মতামত জানাবার সুযোগ ছিল। কিন্তু নতুন যে পদ্ধতি এসেছে এর থেকে বিধানসভার সদস্যরা তাদের সুপারিশ কার মাধ্যমে রাখবেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** বিধানসভার যারা সদস্য তারা কো-অর্ডিনেশান কমিটির সদস্য। এক এক জেলায় কয়েকজন বিধায়ক থাকেন তবে কোন বিধায়কের সুপারিশকে অগ্রাধিকার দিতে পারিনা, আমার কাছে অনেকে এসে বলেছেন তার মধ্যে আবার কেউ কেউ আমার ঘনিষ্ঠতার সুযোগ নিয়ে আগে কাজ করিয়ে নিয়েছেন। তবে এটা ৫ বছর আগে এই নির্বাচনের আগেকার কথা বলছি এবং এনিয়ে অনেক বাক-বিতণ্ডা হয়েছে এবং মুখ্যমন্ত্রীর কাছে পর্যন্ত এর বিরুদ্ধে অভিযোগ গেছে এবং ফলে মুখ্যমন্ত্রী সিদ্ধান্ত গ্রহণ করেছেন প্রত্যেক বিধায়ক থেকে জেলা কো-অর্ডিনেশান কমিটিতে একজন করে সদস্য থাকবেন এবং সেখানে যে সুপারিশ করা হবে সেখানে বিধায়ক থেকে করা হবে এবং সেটা পাঠালে পরে আমরা কাজ করবো।

**আনন্দমার্গী হত্যা তদন্ত**

*৪৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৩।) **শ্রী সুব্রত মুখোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র(রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮২ সালের মে মাসে বিজন সেতুর উপর আনন্দমার্গীদের পুড়িয়ে মারার ঘটনার তদন্তের জন্য গঠিত কমিশন কোন রিপোর্ট পেশ করেছেন কি ; এবং

(খ) করে থাকলে, ঐ রিপোর্টের বিষয়বস্তু কি কি ?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) আনন্দমার্গীদের ইচ্ছাকৃত অনুপস্থিতি ও অসহযোগিতা এবং অন্যান্যদের কাছ থেকেও বিশেষ কোনো সাড়া না পাওয়ায় এক বছর পাঁচ মাস পর্যন্ত কমিশনের তদন্তকাল বাড়ানো সত্ত্বেও তদন্তের কাজ কিছু এগোয় নি এবং কমিশনের পক্ষে কোনো রিপোর্ট পেশ করা সম্ভব হয়নি।

(খ) প্রশ্ন উঠে না।

**[1.50-2.00 p.m.]**

**শ্রী আব্দুল মান্নান ঃ** বিচার বিভাগীয় কমিশনের সহযোগিতা করানোর অনেকগুলি পদ্ধতি যা আছে আপনি সেইগুলি প্রয়োগ করেছিলেন কি ?

**মিঃ স্পীকার ঃ** সেটা তো কমিশনের ব্যাপার, তারজন্য উনি কি করবেন? কারণ এটা একটা ইণ্ডিপেনটেণ্ড বডি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ঐ কমিশনের স্পেসিফিক কারু কারুর বিরুদ্ধে কোন চার্জ তেরী করা হয়েছিল কিনা?

**শ্রী জ্যোতি বসু :** আপাতত এখানে ৫টি মামলা দায়ের করা হয়েছে এবং ২০৩ জনের বিরুদ্ধে চার্জশীট দেওয়া হয়েছে।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** অথচ আমরা দেখেছি আনন্দমার্গীরা কোন রকম কোয়াপারেশান করেনি অথচ আমরা দেখেছি তারা এবং কংগ্রেসীরা পোষ্টার এবং বক্তৃতার মাধ্যমে কোন কোন বিশিষ্ট ব্যক্তির নাম করে বলেছেন তাদের বিরুদ্ধে কোন রকম ব্যবস্থা নেবেন কি ?

**শ্রী জ্যোতি বসু :** সেদিকে সরকারের কিছু করণীয় নেই।

**শ্রী শিশির অধিকারী :** ২০৩ জনের মধ্যে কোন বিধানসভার সদস্যের নাম আছে কি ?

**শ্রী জ্যোতি বসু :** না, এখানে দেখছি কারুর নাম নেই, এদিক থেকেও নেই ও দিক থেকেও নেই।

**শ্রী শচীন সেন :** ১৯৮২ সালের ৩০শে এপ্রিল এই ঘটনা হয়েছিল। এই ঘটনায় একজন যুবক পেট্রোলের টিন নিয়ে আগুন ধরিয়ে দিয়ে সেই হত্যাকাণ্ডের নেতৃত্ব দিয়েছিল এবং পরবর্তী সময়ে সে উজ্জ্বল হত্যা মামলায় জড়িত হয়ে জেলে আটক ছিল। সেই যুবক কি কংগ্রেস অধিবেশনে স্বেচ্ছাসেবকের নেতৃত্ব দিয়েছিল?

**শ্রী জ্যোতি বসু :** আমি জানি না এটা থেকে প্রশ্ন আসে কিনা? আমার প্রত্যেকের বিষয়ে জানা নেই। আপনার নিশ্চয় জানা আছে কারণ আপনি যখন ঐ অঞ্চলের প্রতিনিধি।

## Bridge on the river Tangon

***481.** (Admitted question No. *1722.) **Shri Dhirendra Nath Sarkar :** Will the Minister-in-Charge of the Public Works (Roads and Bridges) Department be pleased to state —

(a) if it is a fact that a bridge on the river Tangon at Khusmandi-Mahipaldighi in the district of West Dinajpur is under construction;

(b) if so,–

(i) what is the revised estimated cost, and

(ii) the amount so far spent; and

(c) the reason for delay in completion of the work ?

**Shri Jatin Chakraborty :**

(a) , (b) & (c) - The Work for construction of Tangon Bridge on Kushmandi is in progress and an amount of Rs. 24.02 lakhs has been spent upto March, 1984. Scarcity of fund is the main hinderance in the way of speedy progress and composition of the bridge, Revised cost of the work has not yet been fully assessed.

**Shri Dhirendra Nath Sarkar :** Will the Hon'ble Minister-in-charge be pleased to state as to what steps he has taken so far to overcome the obstacles ?

**Shri Jatin Chakrabarty :** The actual approval was of Rs.8 lakhs but the revised estimate has gone much up and upto March, 1984 Rs. 24 lakhs has been spent.

**Shri Dhirendra Nath Sarkar :** I want to know what steps you have taken so far to overcome the difficulties ? কখন এই কাজ সম্পূর্ণ হবে বলে আপনি আশা করেন।

**শ্রী যতীন চক্রবর্তী :** এটা কি করে বলব, আমি তো জ্যোতিষির মত ভবিষ্যত বাণী করি না। বাজেট শেষ হবার পর যখন কাজ শুরু হয়েছে তখন নিশ্চয়ই এই কাজটা আমরা শেষ করব এবং এই বাজেট বরাদ্দের উপর নির্ভর করবে কবে এটা শেষ হবে।

**জলঙ্গী নদীর জলদূষণ**

*৪৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬৯।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কৃষ্ণনগর পৌরসভার পয়ঃপ্রণালী দ্বারা বাহিত আবর্জনার ফলে জলঙ্গী নদীর জলদূষণ সম্পর্কে কোন তথ্য সরকারের নিকট আছে কি ; এবং

(খ) থাকিলে,—

(১) ঐ দূষণের পরিমাণ কিরূপ;

(২). এর ফলে স্বাস্থ্যের ক্ষতির সম্ভাবনা কিরূপ ; এবং

(৩) ঐ দূষণ বন্ধের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইতেছে?

**শ্রী ভবানী মুখার্জী :** (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মন্ত্রী মহাশয়ের না উত্তরটা ঠিক বোঝা গেল না। কৃষ্ণনগর পৌরসভার পয়ঃপ্রণালী দ্বারা বাহিত আবর্জনার ফলে জলঙ্গী নদীর জল দূষিত হচ্ছে সেটা না, নাকি, দূষিত হচ্ছে না সেটা না, কোনটা না?

**শ্রী ভবানী মুখার্জী :** পশ্চিমবঙ্গের বিভিন্ন শহরগুলিতে যেখানে সমস্ত লোকের বসতি আছে তার পাশ দিয়ে নদী নালা প্রবাহিত আছে। এইসব শহর থেকে কিভাবে দূষিত হয় সেইসব তথ্য আমার কাছে নেই। জলঙ্গী নদীর জল দূষিত হচ্ছে না এটা বলছি না, জলঙ্গী নদীর জল কিভাবে দূষিত হচ্ছে কৃষ্ণনগর পৌরসভার সমস্ত দূষিত প্রবাহ আসার ফলে সেই তথ্য আমার কাছে নেই।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় এই সম্পর্কে বিস্তারিত খবর নিয়ে পরে জানাবেন কি দূষিত হচ্ছে কিনা?

**শ্রী ভবানী মুখার্জী ঃ** অবস্থাটা মাননীয় সদস্যদের জানাচ্ছি। কোন জায়গায় এইসব শহরগুলি থেকে কিভাবে নদীর জল দূষিত হচ্ছে সেই তথ্য সংগ্রহ করার মানে হচ্ছে ২/১ বার স্যাম্পল নিয়ে পরীক্ষা করলেই সেটা বৈজ্ঞানিক ভিত্তিতে তথ্য হল না. একটা জায়গা থেকে ২/১ বার তথ্য সংগ্রহ করে সেই সম্বন্ধে একটা সিদ্ধান্ত করা ঠিক নয়. বিভিন্ন ঋতুতে বিভিন্ন সময়ে বিভিন্ন জায়গায় স্যাম্পল সংগ্রহ করে সেই সম্বন্ধে সিদ্ধান্তে পৌঁছাতে হয়। আমি মাননীয় সদস্যদের জানাচ্ছি গংগার হুগলী নদীর ৯ জায়গায় এই বছর ধরে তথ্য সংগ্রহ করা হচ্ছে এবং তা কেন্দ্রীয় পলিউসান কন্ট্রোল বোর্ডের কাছে পাঠান হয়েছে। আর একটা জায়গায় তথ্য সংগ্রহ করছি সেটা চূর্ণী নদী। এছাড়া আর কোন জায়গায় তথ্য সংগ্রহ করা যায়নি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** এক সময়ে জলঙ্গী নদীর স্রোতধারা খুব বেগবান ছিল. এখন বিভিন্ন জায়গায় চর পড়ে গেছে এবং নানা কারণে জঞ্জাল ঐ নদীতে চলে যাচ্ছে এবং এর ফলে জলঙ্গী নদীর দূষিত হচ্ছে। এই জল দূষণ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি ?

**শ্রী ভবানী মুখার্জী ঃ** (আমি আগেই বললাম যে কোন জায়গার তথ্য সংগ্রহ করার ব্যবস্থা করতে গেলে অনেক টাকা ব্যয় করে কয়েক বছর ব্যাপী তদন্ত করতে হয়। কোন নির্দিষ্ট তথ্য জানতে চাইলে আমাকে জানাবেন। নিশ্চয়ই দেখব।)

**শ্রী নুরুল ইসলাম চৌধুরী ঃ** আপনি তো জল দূষণ সম্পর্কে বললেন. বায়ু দূষণ সম্পর্কে আমি একটা প্রশ্ন করছি।

**মিঃ স্পীকার ঃ** ওটা হয় না. আপনি বসুন।

## Short Notice Starred Questions

## (to which oral answers were given)

**সল্টলেক ষ্টেডিয়াম (যুবভারতী)**

*৫০০। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৮৩। (শর্ট নোটিশ) **শ্রী ননী কর ঃ** শিক্ষা(ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সল্টলেক ষ্টেডিয়াম (যুবভারতী) - এর নির্মাণকার্য কবে শেষ হবে;

(খ) এই নির্মাণকার্যে রাজ্য সরকারের এবং কেন্দ্রীয় সরকারের সাহায্য কত ,

(গ) এই নির্মাণকার্যে জনসাধারণের সাহায্য কত ;

(ঘ) আরও সাহায্য সংগ্রহের জন্য ওয়াক্ ফর স্টেডিয়াম বলে কোন কার্যক্রম সরকার নিয়েছেন কিনা ; এবং

(ঙ) নিয়ে থাকলে. কবে বা কিভাবে হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) যথাশীঘ্র শেষ করার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে।

(খ) ও (গ) এতাবৎ ব্যয়ের মধ্যে (একত্রিশে জানুয়ারী '৮৫ পর্যন্ত) রাজ্য সরকারের অনুদান

আট কোটি টাকা; কেন্দ্রীয় সরকারের প্রত্যক্ষ কোন সাহায্য পাওয়া যায়নি। তবে রাষ্ট্রায়ত্ত ব্যাংক থেকে ঋণ বাবদ পাওয়া গেছে। ৬.১৫ কোটি টাকা। দু কোটি টাকা সদস্য পদের আদায় বাবদ জনসাধারণের কাছ থেকে পাওয়া গেছে। প্রথম পর্যায়ের লটারী টিকিট বিক্রি থেকে পঁচিশ লক্ষ টাকা লাভ ও জনসাধারণের কাছ থেকে পাওয়া গেছে।

(ঘ) ও (ঙ) হ্যাঁ। আগামী একুশে এপ্রিল, ১৯৮৫ সকালে উত্তর ও দক্ষিণ কলকাতার দেশবন্ধু পার্ক ও গোলপার্ক থেকে দুটি শোভাযাত্রা বেরিয়ে বিভিন্ন পথ পরিক্রমা করে সল্টলেক যুবভারতী ক্রীড়াঙ্গনে শেষ হবে। এই শোভাযাত্রাতে বিগত দিনের এবং বর্তমানের বিশ্রুতকীর্তি খেলোয়াড়রা এবং শিল্পী কলাকুশলী ইত্যাদিরা অংশ নেবেন। সাধারণ মানুষের মধ্যে ষ্টেডিয়ামের যথার্থ মূল্য সম্পর্কে সঠিক ধারণা তৈরীতে সাহায্য করা এবং বর্তমানে ঐ ষ্টেডিয়ামের জন্য অর্থ সংগ্রহ অভিযানে দ্বিতীয় পর্যায়ের যে লটারী টিকিট বিক্রি করা হচ্ছে তাতে আরো সাড়া জাগানো এই কার্যক্রমের উদ্দেশ্য।

**শ্রী ননী কর :** মন্ত্রী মহাশয় বললেন কেন্দ্রীয় সরকার কোন সাহায্য করেন নি আমাদের কাজে। আমার প্রশ্ন হচ্ছে ওখানকার স্পোর্টস্ ডিপার্টমেন্ট যখন বিভিন্ন জায়গায় খেলাধূলার জন্য সাহায্য করছে তখন আমাদের এই যুবভারতী স্টেডিয়াম যেটা এশিয়ার মধ্যে সর্ববৃহৎ তাকে কেন্দ্রীয় সরকার যাতে সাহায্য করে তার জন্য আপনি কোন প্রস্তাব করেছেন কি ?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** বিগত কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব করেছিলাম। এবারে নূতন মন্ত্রীসভা গঠিত হবার পর যিনি ক্রীড়া বিভাগের দায়িত্বে আছেন তাঁর কাছে সুনির্দিষ্ট প্রস্তাব দিয়েছি এবং ম্যাচিং গ্রান্ট দেবার জন্য অনুরোধ করা হয়েছে। তবে এখন পর্যন্ত কোন সাড়া পাইনি।

**মিঃ স্পীকার :** কোয়েশ্চেন আওয়ার ইজ ওভার।

## Starred Questions

(to which written answers were laid on the Table)

### Sale of smuggled goods

***483.** (Admitted question No. *1560.) **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state —

(a) Whether the Calcutta Police(Port Division) has taken any steps to check and to prevent sale of Smuggled goods in the markets located in Kidderpore area ; and

(b) If so,-

(i) the number of raids conducted by Calcutta Police (Port Division) in the above markets during 1983-84 and 1984-85, and

(ii) the value of smuggled goods seized and/or confiscated by the Calcutta Police from these markets during the periods mentioned

above ?

**Minister in Charge of the Home (Police) Department.**

(a) Yes.

(b) (i) 1983–84..........5

1984–85..........17

(ii) 1983-84.......... Rs. 6,20,551.

1984-85.......... Rs. 11,82,186.

**ফালাকাটায় বুড়ি তোরসা নদীর সেতুর সংস্কার**

***৪৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪০।) **শ্রী যোগেন্দ্র নাথ সিংহরায় :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার ফালাকাটা ব্লকের রেমণ্ড হাইস্কুলের পাশে ৩১ নং জাতীয় সড়কে বুড়ি তোরসা নদীর উপর সেতুটি যানবাহন চলাচলের অযোগ্য হয়ে পড়েছে; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ ঐ সেতু সংস্কার/পুননির্মাণ হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এবং (খ) :

হ্যাঁ।

৩১ নং জাতীয় সড়কে উল্লেখিত নদীর উপর একটি কাঠের সেতু আছে। নানাকারণে এই কাঠের সেতুটি প্রতি বৎসরই ক্ষতিগ্রস্থ হয় এবং প্রয়োজনীয় সংস্কারের দ্বারা সেতুটিকে সর্বদাই যানবাহন চলাচলের উপযোগী করে রাখা হয়।

**কবি দায়ুদ হায়দারের ভারতবর্ষে আশ্রয়ের ব্যবস্থা**

***৪৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৪।) **শ্রী দীপক সেনগুপ্ত :** স্বরাষ্ট্র(রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বাঙ্গালী কবি দায়ুদ হায়দারকে ভারতবর্ষে আশ্রয় দানের জন্য পশ্চিমবাংলার কয়েকজন বুদ্ধিজীবি মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করেছেন; এবং

(খ) সত্য হলে এই বিষয়ে সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি ?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক বিভাগের) ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) এই বিষয়ে সুপারিশ করে রাজ্য সরকার ভারত সরকারের কাছে পত্র দেন। ভারত সরকারের অনুমতি পত্রও পাওয়া গেছে।

**ফারাক্কা ব্লকে গ্রামীণ বৈদ্যুতীকরণ**

*৪৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *২১৫৯।) **শ্রী আবুল হাসনাৎ খান :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার ফরাক্কা ব্লকের কতগুলি মৌজায় গ্রামীণ বৈদ্যুতীকরণের কাজ সম্পূর্ণ হয়েছে; এবং

(খ) বর্তমান আর্থিক বছরে কতগুলি মৌজায় বৈদ্যুতীকরণ করা হবে?

বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) ব্লক ভিত্তিক তথ্য রাজ্য বিদ্যুৎ পর্ষদ রাখে না, থানাভিত্তিক রাখে।

(খ) জেলাওয়ারী ১৯৮৫-৮৬ সালের বার্ষিক গ্রামীণ বৈদ্যুতিকরণ কার্যক্রম এখনও চূড়ান্ত হয়নি।

**লোকসভা নির্বাচনে পাঞ্জিপাড়ায় ট্রাক দুর্ঘটনা**

*৪৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৪।) **শ্রী সুরেশ সিংহ :** স্বরাষ্ট্র (সংবিধান ও নির্বাচন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সম্প্রতি লোকসভা নির্বাচনের সময় পশ্চিম দিনাজপুর জেলার পাঞ্জিপাড়া নামক স্থানে কোন ট্রাক দুর্ঘটনার সংবাদ সম্পর্কে সরকার অবহিত কিনা; এবং

(খ) অবহিত থাকলে,-

(১) উক্ত দুর্ঘটনায় কতজন নির্বাচন কর্মী নিহত এবং আহত হইয়াছিলেন;

(২) ঐ ব্যক্তিদের পরিচয় কি ;

(৩) উক্ত দুর্ঘটনার কারণ সম্পর্কে কোন অনুসন্ধান করা হইয়াছে কিনা ; ও

(৪) উক্ত হতাহত ব্যক্তিদের পরিবারবর্গকে সরকার হইতে কোন আর্থিক সাহায্য দেওয়া হইয়াছে কি ?

স্বরাষ্ট্র (সংবিধান ও নির্বাচন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) হ্যাঁ।

(খ) (১) নিহতের সংখ্যা ৬ এবং আহতের সংখ্যা ১৮

(২) পরিচয় সম্পর্কিত বিবরণী আলাদাভাবে দেয়া হলো

(৩) হ্যাঁ;

(৪) না; তবে বিষয়টি সরকারের বিবেচনাধীন।

Statement referred to in reply to clause "Kha(2)" of Starred question No 4871

**নিহতদের পরিচয়**

১। রামপ্রকাশ মাহাতো, রোড মেট, পি,ডব্লু,ডি, এন. এইচ. ডিভিসন, ডালখোলা।

২। রঞ্জিত সিকদার, হোমগার্ড, আমবাগান, ইসলামপুর।

৩। বসন্ত দাস, হেলথ্ এ্যাসিসট্যান্ট, চাকুলিয়া পাবলিক হেলথ্ সেন্টার।

৪। গোলকবিহারী সরকার, সহকারী শিক্ষক, পামালহাট ফ্রি প্রাইমারী স্কুল।

৫। মনোরঞ্জন মিস্ত্রী, হোমগার্ড, শিবনগর কলোনী।

৬। বিশ্বনাথ, ট্রাক ক্লীনার।

**গুরুতর আহতদের পরিচয়**

১। দেবেন্দ্রনাথ সিংহ, হেলথ্ অ্যাসিসট্যান্ট, লোধান সাবসিডারি হেলথ্ সেন্টার।

২। বসন্ত চ্যাটার্জী, ম্যানেজার, ইউ.বি.আই, মজলিসপুর।

৩। সমীরন বোস, সেরিকালচার ডিপার্টমেন্ট, ইসলামপুর।

৪। শামসুদ্দিন, সহকারী শিক্ষক, চাপুয়া ফ্রি প্রাইমারী স্কুল।

৫। দিলীপ পাল, এস.এ.ই., পাবলিক হেলথ্ ইঞ্জিনীয়ারিং, ইসলামপুর।

**আহতদের পরিচয়**

১। ভৌমিক বর্মন, প্রযত্নে মহেশ বর্মন, পাঞ্জিপাড়া।

২। সাহারুদ্দিন, ডালখোলা।

৩। অসীম বোস, প্রধান শিক্ষক, থানা কলোনী, ইসলামপুর।

৪। ইসরারুল হক, সহকারী শিক্ষক, লোধান।

৫। আনন্দ চন্দ্র দাস, রায়গঞ্জ।

৬। অবনী মোহন ভৌমিক, পাঞ্জিপাড়া।

৭। আব্দুল রশীদ, শিক্ষক, লোধান ফ্রি প্রাইমারী স্কুল।

৮। ব্রজেন রায়, ক্ষুদিরাম পল্লী, ইসলামপুর।

৯। হরিলাল মালাকার, পিতা কানুলাল মালাকার, গুন্দাল।

১০। কাঞ্চন দাস, ভি.ও., প্রযত্নে সি.এ.ডি.সি., গ্রাম.দলা (চাকুলিয়া)।

**সামান্য আহতদের পরিচয়**

১। মঃ হাসিমুদ্দিন, প্রযত্নে আশিরুদ্দিন, নীরগিন।

২। সন্তোষ দাস, প্রযত্নে বি.ডি.ও., গোয়ালপোখার -২।

৩। আসফাক আলম, পিতা সৈয়দ হোসেন, গোয়ালপোখার।

**বহরমপুর-জলঙ্গী রাস্তা সংস্কার**

*৪৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৩।) **শ্রীআতাহার রহমান :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার অন্তর্গত বহরমপুর হইতে জলঙ্গী পর্যন্ত পাকা রাস্তাটির মেরামতের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, কবে নাগাত উহা কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) হ্যাঁ।

(খ) প্রয়োজনীয় অর্থ সংস্থান সাপেক্ষে মেরামতের কাজ ১৯৮৫ ডিসেম্বরের মধ্যে সম্পন্ন হওয়ার সম্ভবনা আছে।

**খড়দহ থানা বিভাজন**

*৪৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৬০১।) **শ্রীগোপালকৃষ্ণ ভট্টাচার্য :** গত ৫ই এপ্রিল ১৯৮৪ তারিখে প্রশ্ন নং *৩৯২ (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৪) এর উত্তরের পরিপ্রেক্ষিতে স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ২৪-পরগনা জেলার খড়দহ থানাটি বিভক্ত করার বিষয়টি বর্তমানে কি পর্যায়ে আছে;

(খ) এই বিভক্তিকরণের রূপরেখা কিরূপ; এবং

(গ) বর্তমানে উক্ত থানায় কতজন এস আই এবং এ এস আই আছেন?

স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) ও (খ) খড়দহ থানাটি, খড়দহ ও ঘোলা এই দুইভাবে বিভক্ত করণের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

(গ) সাত জন এস. আই এবং সাত জন এ. এস. আই আছেন।

**চোরাই মাল সমেত আটক বোট**

*৪৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮৩।) **শ্রী সুভাষ নস্কর :** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য সম্প্রতি চোরাই মালপত্র সহ একটি বড় বোট্ বাসন্তি থানার পুলিস কর্তৃক আটক করা হয়েছে; এবং

(খ) সত্য হলে, —

(১) ঐ বোটে কি কি এবং কত পরিমাণ মালপত্র ছিল;

(২) উক্ত মালপত্রের আনুমানিক মূল্য কত ছিল; এবং

(৩) উক্ত দ্রব্যাদি এখন কি অবস্থায় এবং কোথায় রাখা হয়েছে?

স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) সীমান্তবর্তী জেলাগুলিতে গরু-মহিষ চুরি ও চোরাই চালানের ঘটনা প্রায়শই ঘটে। করিমপুর ও তেহট্ট সহ নদীয়া জেলায় সীমান্ত অঞ্চলেও এরকম ঘটনার অভিযোগ আছে।

(খ) হ্যাঁ, সত্য।

(১) ৪১টি থলিতে আনুমানিক প্রায় ১২১০ কেজির মত গুঁড়ো ওষুধ ও একটি বোট চালাবার মেসিন।

(২) বোট সমেত আনুমানিক মূল্য প্রায় ১ লক্ষ টাকা।

(৩) বোটটি এখন পুলিশ হেপাজতে বাসন্তি ঘাটে বাঁধা আছে, মেসিনটি বাসন্তী থানার মালখানায় আছে এবং গুঁড়ো ওষুধ আলীপুরের এস.ডি.জে.এমের আদেশে কিছু নমুনা রাখার পর নীলামে বিক্রি করা হয়েছে।

**ময়না থানায় শ্রীরামপুর খেয়াঘাটে কংসাবতী নদীর উপর কংক্রীট সেতু**

***৪৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৭৩।) **শ্রী পুলিন বেরা :** গত ১ লা মার্চ, ১৯৮৪ তারিখের প্রশ্ন নং *৮২ (অনুমোদিত প্রশ্ন নং *৫০০) এর উত্তর উল্লেখ পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার ময়না থানায় শ্রীরামপুর খেয়াঘাটে কংসাবতী নদীর উপর একটি কংক্রীটের সেতু নির্মাণের বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) এই বিষয়ে কোন খরচ হিসাব এবং ব্যয় বরাদ্দ মঞ্জুর করা হইয়াছে কি?

পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) অর্থাভাবে সেতু নির্মান প্রকল্পটি এই দপ্তরের পরিকল্পনায় অর্ন্তভুক্ত করা সম্ভব হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**নন্দকুমার-দীঘা রাস্তা সংস্কার**

***৪৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৮০।) **শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সরকার কি অবহিত আছেন, যে মেদিনীপুর জেলার মেচেদা-দীঘা রাস্তার নন্দকুমার হইতে দীঘা পর্যন্ত যানবাহন চলাচলের অনুপোযোগী হইয়া পড়িয়াছে; এবং

(খ) অবহিত থাকিলে, উক্ত রাস্তার সংস্কারের জন্য বর্তমান আর্থিক বৎসরে কত টাকা বরাদ্দ করা হইয়াছে?

পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ

(ক) রাস্তাটির উল্লিখিত অংশের অবস্থা ভালো নয়। তবে মেরামতের কাজ চলিতেছে।

(খ) বিগত আর্থিক বৎসরের (১৯৮৪-৮৫) ব্যয় প্রায় ১৯,০০,০০০(উনিশ লক্ষ টাকা)

বর্তমান আর্থিক বৎসরে (১৯৮৫-৮৬) এই বাবদ বরাদ্দ বা ব্যয় এখন বলা সম্ভবপর নহে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment motion. One is from Shri Kashinath Misra on the Subject of damage of Crops and outbreak of enteric disease due to acute scarcity of water in West Bengal. The Second is from Shri Shamsuddin Ahmed on the Subject of damage of 'Boro' crops for want of irrigation water and the last is from Dr. Manas Bhunia on the subject of alleged atrocities by the supporters of the majority party of the ruling front in Midnapur district.

The subject matters of the motions do not merit adjournment of the business of the House. The Members may attract the attention of the Ministers concerned through calling Attention, Mention, Questions.

I, therefore, withhold my consent to all the motions. One Member of the Party may, However, read out the text of his motion as amended.

**Shri Shamsuddin Ahmed :** This Assembly do now adjourn its business to discuss a definite matter on urgent public importance and of recent occurrence, namely –

The underground water supply through deep tubewells, shallow tubewells have been totally affected, in the district of Malda due to the theft of electric cables poles and irregular supply of electric powers. Thus the high yielding boro-paddy etc. is getting dry for want of water.

## CALLING ATTENTION THE MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received 9 motions of Calling Attention, namely :–

1. Alarming situation at Sahabpagar in Murshidabad district due to -Shri Atahar Rahaman and Shri BirendraNarayan Roy.

heavy bank erosion of the river Padma.

| | | |
|---|---|---|
| 2. | Alleged murder of three person at Aistale and three persons at Ranaghat town under Ranaghat P.S Nadia. | - Shri Gour Chandra Kundu. |
| 3. | Reported bus accident at Ramban near Jamu on 10.4.85 | - Shri Asok Ghosh.Shri Abdul Mannan and Shri Kashinath Misra. |
| 4. | Stoppage of power supply in Midnapur district | - Shri Kashinath Mishra. |
| 5. | Scarcity of Jute seed in West Bengal | - Shri Jayanta Kr. Biswas. |
| 6. | Reported sinking of tube-wells in seven (districts of West Bengal in apprehension of scarcity of drinking water. | - Shri Anil Mukherjee. |
| 7. | Alleged police firing at Parbatipur under Basanti P.S. Resulting in death of one person. | - Shri Subhas Nasker and Shri Ganesh Chandra Mondal. |
| 8. | Non-supply of relief materials to the victimesed people from fire at Parulia in Birbhum district. | -Shri Suniti Chattaraj. |
| 9. | Proud racket for the recruitment in the Railway service in the Khargpur Division in South Eastern Railway | - Dr. Manas Bhunia. |

I have Selected the notice Shri Atahar Rahaman and Shri Briendra Narayan Roy. on the subject of alarming situation at Sahebnagar in Murshidabad district due to heavy bank-erosion of the

Padma River.

The Minister-in-Charge will please make a statement to-day. if possible or give a date.

**Shri Nani Bhattachrya** : Sir, on 17.4.85.

**Mr. Speaker** : Now I Call upon the Minister-in-Charge of Irrigation and Waterways Department to make a statement on the Subject of retardation of flow of Water in the Ganges during dry season due to heavy discharge of water to Bangladesh without any agreement.

(Attention Called by Shri Sadhan Chattopadyay on the 8th April, 1985)

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Nani Bhattercharyay** : Mr. Speaker. Sir, The Farakka Barrage project across the river Ganges was commissioned in 1975 for diverting 40,000 cusecs of Water from the Ganga at Farakka to the Bhagirathi – Hoogly river system. Through the Feeder Canel. The Main objective of this project was to improve the navigability in the river Hooghly for the Calcutta port.

Unfortunately the folw actually diverted to the river Hoogly from the Farakka Barrage during the lean flow periods (January to May) of the years 1975-82 was too short of the minimum discharge of 40,000 cusecs which had been recommended by the national and International experts as essential to arrest the deterioration of the river Hooghly. this reduced head water supply was due to the implementation of the Farakka agreement of November, 1977 entered in to by the Government of India and Govt. of Bangladesh when the major share of Ganga water went to Bangladesh.

The Agreement expired in November, 1982 and Memorandum of understanding was signed between the two Governments in October 1982 with the hope that a long drawn solution, for augmentation of the dry season flow of the river Ganga at Farakka could be evolved. This M.O.U. (Memorandum of Understanding) expired in May, 1984 but no long term solution has yet materialised in respect of augmentation of the flow of Ganga waters in dry season.

The State Government has been repeatedly urging the Union Government to ensure supply of 40,000 cusecs to the river Hoogly for saving the Calcutta Port. The West Bengal Legislative Assembly passed unanimous resolution in this connection on 12.9.77, 17.4.80 and on 30.9.82 and sent all party delegation of members of the Assembly on all occasions to call on the Prime Minister and the Union Ministers of Irrigation, Agriculture and Shipping and Transport to convey to them the grave concern of the Legislative Assembly and the People of West Bengal in this Matter.

It is learnt that the Bangladesh Government has moved the Govt. of India for continuation of the sharing arrangement on a long term basis.

The west Bengal Government feels the Sharing Arrangements so far have been harmful to Calcutta port and is firmly of the opinion that prior to entering into any further understanding with the Govt. of Bangladesh, the Government of India should Provide for and ensure the following requirements of India in respect of Calcutta port and Agricultural development in west Bengal :–

a) 40,000 cusecs must flow to the Calcutta Port from the river Ganga at Farakka throughout the year, including the lean season from January to May each Year.

b) Over and above this, additional requirement of West Bengal of about 15000 cusecs in the lean season for stabilizing irrigation in the Ganga Basin should also be kept in view.

Recently, I discussed the whole issue with the Union Ministers concerned. Our Government is fully awars of the problem.

**[2.10–2.20 p.m.]**

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটা বাংলায় ছিল কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় বিবৃতি দিলেন ইংরাজীতে। আমি অনুরোধ করবো ওটা বাংলায় অনুবাদ করে যাতে বিতরণ করা হয়।

**মিঃ স্পীকার :** মিনিষ্টার ইংরাজীতেও দিতে পারেন এবং বাংলাতেও হতে পারে, এটা ডিপার্টমেন্ট দিয়েছে, মিনিষ্টার কি করবেন? With the Consent of the House I want to take one item out of turn. (voice-yes)

## Laying of Report

### The Annual Report of the Vigilance Commission, West Bengal, for the year 1979 together with State Government's Memorandum thereon

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I beg to lay the Annual Report of the Vigilance Commission for the year 1979 together with the State Government's Memorandum thereon explaining the reasons for disagreement in a few cases with the recommendation of the Vigilance Commission.

In accordance with paragraph 2(XIV) of Government Resolution No. 221-GAC dated 4th March, 1965 under which the Vigilance Commission, West Bengal was constituted, the Vigilance Commission is to submit an Annual Report about its activities drawing particular attention to any recommendation made by it which has not been accepted or acted upon ; and a copy of the Report together with a Memorandum explaining reasons for non-acceptance of any of the recommendations of the Commission has to be laid before the State Legislature.

In the Memorandum of the State Government the action taken by the State Government on the said Annual Report of the Vigilance Commission, West Bengal for the year 1979 has been indicated.

## Mention Cases

**Mr. Speaker :** I have received 56 nos. of Mention Cases. I would request the Honourable members to be as brief as possible and only in that case I shall be able to accommodate all the members. Of course, I do not know whether I shall be able to give chance to all the members within one hour. So please bear with me.

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় হোম পার্সোনেল ডিপার্টমেন্টের মন্ত্রী মহাশয় তথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার বহরমপুর কালেকটরেট অফিসে অনেকদিন থেকে বেশ কিছু পোস্ট খালি পড়ে রয়েছে। পর পর দুবার ইন্টারভিউ ডাকা হয়েছিল। এই ভাবে কিছু দুষ্কৃতকারী অফিসারের আত্মীয় স্বজন এবং কিছু ক্যানডিডেটের কাছ থেকে টাকা নিয়ে তাদের ইন্টারভিউতে ডাকা হয়েছিল এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে যাদের নাম দেওয়া হয়েছিল, তাদের সকলকে ডাকা হয়নি। এটা ধরা পড়ে যাওয়ার পর দু দু বার ইন্টারভিউ ক্যানসেল হয়ে গেছে। তখন রটনা করা হলো যে সি.পি. এম. এর ছেলেরা কাজ করতে দিচ্ছে না, লোকের চাকরি হতে দিচ্ছে না। এরপর কয়েকদিন আগে আর

একটা ইন্টারভিউ হলো, কিছু ছেলেকে ডাকা হলো, এবার ঐ সব কর্মচারীরা করলো কি, কিছু ছেলেকে মহাকালী পাঠশালায় পরীক্ষা দেবার জন্য ব্যবস্থা করলেন। কিছু কিছু অসাধু লোককে সেখানে গার্ড হিসাবে রেখে দেওয়া হলো, তারা ঘুরে ঘুরে প্রশ্নের উত্তর বলে দিতে শুরু করলো। ওখানেই তারা সোজাসুজি বলে দিলেন যে এই কজন লোকের চাকরি হবে। আমি কয়েকটি নম্বর জানাচ্ছি, যেমন জি ৫৩৮, জি ৬১৫, জি ৬২২, জি ৬২৩, জি ৬২৪, এইসব ক্যান্ডিডিডেটেরা কেউ ডি. এম. এর ষ্টেনোর স্ত্রী, কেউ এসটাব্লিশমেন্ট সেকশনের ক্লার্ক এর ভগ্নী, কেউ কলেক্টারীর ও.এস.এর ছেলে কেউ এস্টারব্লিশমেন্ট সেকশানের হেড ক্লার্কের ছেলে ইত্যাদি। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি, তিনি সেই সম্পর্কে একটা ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দৈনিক সংবাদপত্রগুলির শিরোনাম হয়েছে কলকাতা থেকে বাসে শ্রীনগর যাবার পথে যে দুর্ঘটনা ঘটেছে সেটা। আমি অত্যন্ত গুরুত্বপূর্ণ মনে করে আপনার কাছে কলিং এ্যাটেনশান দিয়েছিলাম। আনন্দবাজারে ডিটেল নাম বের হবার পরে আমার এলাকার ২/৩টি ফ্যামিলি উন্মাদের মত ছুটে এসেছে এবং সকাল বেলায় কালিঘাটের ভট্টাচার্য ট্রাভেল কম্পানীর কাছে গিয়ে মানুষ ভীড় করেছে তাদের আত্মীয়স্বজনের খোঁজ নেবার জন্য। কিন্তু তারা কোন রকম খবর পাচ্ছে না। সবচেয়ে বড় কথা হচ্ছে, ২শত ফুট নিয়ে বাস পড়ে যাওয়ার বহু মানুষ হতাহত হয়েছে। এই ব্যাপারে কোন রকম খবর সংগ্রহ করা যাচ্ছে না, মানুষ জানতে পারছে না যে তাদের আত্মীয়-স্বজনেরা কি অবস্থায় আছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আগামীকাল একটা বিবৃতি দাবী করছি যাতে এতগুলি মানুষ যে হতাহত হল তাদের আত্মীয়স্বজনরা শান্তির নিঃশ্বাস ফেলতে পারে, তাদের আত্মীয়-স্বজনেরা মারা গেল, কি হাসপাতালে আছে সেটা যাতে তারা জানতে পারে। কাজেই আপনার মাধ্যমে অনুরোধ করবো যে কালকে মুখ্যমন্ত্রী এই ব্যাপারে একটা বিবৃতি দেন যাতে তারা জানতে পারে তাদের আত্মীয়-স্বজনেরা কোথায় আছে।

**শ্রী কমল সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকা অর্থাৎ খড়দহ কেন্দ্রে হাসপাতালের যথাযথ ব্যবস্থা করার জন্য মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওখানে বলরাম সেবাসদন নামে একটা হাসপাতাল আছে এবং সরকার সেটা অধিগ্রহণও করেছেন এবং সেখানে ডাক্তার, নার্সদের বেতনও দেওয়া হচ্ছে, অথচ হাসপাতালটি চলছে না। সেটা দেবত্তোর সম্পত্তি হয়ে থাকায় মামলা ইত্যাদির জটিলতা রয়েছে এবং তার ফলে সেখানে একটা জটিল অবস্থা দেখা দিয়েছে এবং শহরের মধ্যে একটা বড় হাসপাতাল অকেজো হয়ে রয়েছে। আর একটা বি.সি.রায় হাসপাতাল আছে সেটাও অধিগ্রহণ করার জন্য আমরা বলেছিলাম এবং স্বাস্থ্য মন্ত্রীর কাছে এই বিষয়ে দরবারও করেছিলাম। তারপরে বিলকান্দা গ্রাম পঞ্চায়েতে যে স্বাস্থ্য কেন্দ্রটি আছে সেটাও চলছে না। এ ছাড়াও আরো ২/১টি স্বাস্থ্য কেন্দ্র যেগুলি খড়দহতে আছে, সবগুলি স্বাস্থ্য কেন্দ্রে যদি তদন্ত করেন, নিজে যদি এলাকায় যান এবং সেখানকার বাসিন্দাদের সঙ্গে বসে আলোচনা করেন তাহলে একটা সুরাহা হতে পারে এবং একটা বড় হাসপাতাল অন্ততঃ চালু হতে পারে।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি মাননীয় বিচার বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি এখানে উপস্থিত আছেন আশা করি এটা দেখবেন। আমাদের পশ্চিমবাংলায় যতগুলি ডিপার্টমেন্ট আছে, তার মধ্যে একটা ডিপার্টমেন্ট হচ্ছে জুডিসিয়াল অফিসিয়ালস। তারা এখনও ঝাণ্ডা নিয়ে রাস্তায় আসতে পারেনি, তাদের দাবী-দাওয়া জানাতে পারেনি। সুতরাং তাদের কথা বলার প্রয়োজন আছে বলে মনে করি। কারণ কিছু কিছু

জায়গায় তারা মুখাপেক্ষী হয়ে আছে। আজকে তাদের আর্থিক দাবী-দাওয়ার কথা বলছি না। কিন্তু দেখা যাচ্ছে যে ডিপার্টমেন্ট তাদের মর্যাদা নিয়ে বসে থাকেন, কিন্তু এদের মর্যাদা থাকছে না। কিছুদিন আগে কাগজে দেখেছি যে জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট্রে কোর্ট থেকে ফিরে যাবার পথে পুলিশ তাকে রাস্তায় ধরে অপমান করেছেন কাজেই তাদের নিরাপত্তা থাকছে না। তারা নানা ভাবে জাজমেন্ট দিয়ে যান, তাদের কোন নিরাপত্তা থাকে না, কোন গার্ড থাকে না, কোন ট্রান্সপোর্টের ব্যবস্থা নেই। যেখানে পুলিশ কমিশনার, ডিষ্টিক্ট ম্যাজিস্ট্রেট, এস. ডি. ও. সাধারণ কর্মচারীদের বাসস্থানের ব্যবস্থা আছে সেখানে সেখানে জাজদের কোন বাড়ীঘর নেই, জুডিসিয়াল অফিসারদের কোন বাড়ী ঘর নেই। কিছুদিন আগে/একজন এস.ডি.জে.এম. এক খুনের আসামীকে জামীন দেন নি বলে তাদের উপরে অত্যাচার করা হয়েছে. অপমান করা হয়েছে প্রকাশ্যে। সে জন্য আমি এই কথা বলতে চাই যে হাওড়ায় এই সমস্ত অফিসারদের জন্য বাসস্থানের ব্যবস্থা করা হোক। আমি ডিটেলস নোটিশ দেব জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটদের এবং আশা করবো যে এগুলি তিনি দেখবেন এবং তাদের জন্য ব্যবস্থা করবেন।

**[2.20–2.30 p.m.]**

**শ্রী রাইচরণ মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায় মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার কেতুগ্রাম থানার চাকদাগ্রামে সমবায়ের একটি গো-ডাউন ছিল। সেই গো-ডাউনের প্রাপ্তন সেক্রেটারি তিনি ঐ গো-ডাউনের করোগেট সিট এবং কাঠ খুলে নিয়ে বাড়ী চলে যান। ফলে গো-ডাউনটি অকেজো হয়ে পড়ে। তিনি ঐগুলি ব্যক্তিগতভাবে নিজের বাড়ীতে ব্যবহার করছেন। মাননীয় সমবায় মন্ত্রী এখানে উপস্থিত আছেন। এই ব্যাপারে আমি ওখানকার সি. আই. কে বলেছিলাম. তিনি কোন রকম কর্ণপাত করেন নি। আমি তাই সমবায় মন্ত্রীকে অনুরোধ করছি তিনি এই বিষয়ে খুব দ্রুত তদন্ত করে করোগেট সিট এবং কাঠ যাতে ফিরিয়ে আনা যায় তার বন্দোবস্ত করবেন।

**ডাঃ মানস ভূঁইঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়—বর্তমানে মেদিনীপুর জেলায় যে পরিস্থিতির উদ্ভব হয়েছে তার প্রতি মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার বিশেষ করে ঘাটাল মহকুমা, মেদিনীপুর উত্তর এবং মেদিনীপুর দক্ষিণ মহকুমার গ্রামগুলিতে এক সাংঘাতিক মধ্যযুগীয় অত্যাচার শুরু হয়েছে। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, গত ৭ বছর ধরেই এই অত্যাচার চলে আসছে, তদন্ত করলেই সেটা জানা যাবে। স্যার, ৭ সপ্তাহ ধরে আবার একটা নতুন জিনিস শুরু হয়েছে, থানায় ডাইরি নেওয়া হচ্ছে না। নতুন নতুন সি. আই. ট্রানসফার করা হয়েছে। যারা অত্যাচারিত হয়ে থানায় ডাইরি করতে যাচ্ছে তাদের জোর করে বলছে, কি বোকা মানুষ থানায় ডাইরি করতে যাচ্ছে। চলো সব কেস তুলে নেব। তারা নিজেরা এই ধরণের সব কথা বার্তা বলছে। আমার নিজের ব্লক/এল্যাকা সবং, ঘাটালে এই ধরণের ঘটনা ঘটেছে। পুলিশ, সি.আই., এস.ডি.পি.ও.র কাছে অত্যাচারিত মানুষগুলি গেলে বলেন, চলো কেস তুলে নেব, থানায় যেতে হবে না। এই যদি অবস্থা হয় তাহলে সাধারণ মানুষ কোন্ জায়গায় দাঁড়িয়ে আছে, সেটা চিন্তা করে দেখুন। এই বিষয়ে তাই আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি, তিনি এটা একটু লক্ষ্য করে দেখুন।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কিছুদিন আগে এই বিধানসভায় আমি সুতপা হত্যার কথা বলেছিলাম। আমাদের সমাজে কবে নারী নির্যাতন বন্ধ হবে জানি না এবং এই

রকম কথা আমাকে বার বার বিধানসভায় বলতে হবে সেটাও ভারতে পারি নি। গত ৫/৪/৮৫ তারিখে রাত্রি ১/১-৩০টা নাগাদ মমতা ঘোষকে অগ্নি-দগ্ধ অবস্থায় মেডিকেল কলেজে ভর্তি করা হয়। তার ভাই তারাপদ ঘোষ বিধানসভায় আমার সাথে দেখা করতে এসেছিলেন। তিনি অভিযোগ করেন তার বোনের উপর শ্বশুর বাড়ীতে অত্যাচার করা হত, এই খবর তারা জানতেন। পনপ্রথা নিয়েই এই অত্যাচার করা হত। তিনি এই সম্পর্কে সন্দেহ প্রকাশ করেন যে তাকে হত্যা করা হয়েছে এবং মমতার স্বামীকে পাওয়া যায় নি। তিনি খড়দহ থানায় এই সম্পর্কে ডাইরি করেছেন। কিন্তু তারা কোন রকম ব্যবস্থা গ্রহন করেন নি বা তাদের বাড়ীর কাউকে গ্রেপ্তার করা হয়নি। বিশেষ অভিযোগ করা হয়েছে যে, খড়দহ থানা এই ব্যাপারে অত্যন্ত নিষ্ক্রিয়, কোন রকম ব্যবস্থা গ্রহণ করে নি। এই বিধানসভায় আমাকে বারে বারে একই কথার পুনরাবৃত্তি করতে হচ্ছে। আমি তাই আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, এই হত্যার সঙ্গে যুক্ত ব্যক্তিদের কঠোর ভাবে সাজা দিন এবং স্থানীয় থানার নিষ্ক্রিয়তার বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করুন। আমার কাছে ডাইরির একটি কপি আছে, সেটা আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে পাঠিয়ে দেবার জন্য অনুরোধ জানাচ্ছি এবং এই ব্যাপারে বিশেষ ব্যবস্থা গ্রহণ করাব দাবী জানাচ্ছি।

**শ্রী অবন্তী মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। রামনগর এক নং ব্লকের তালগাছাড়ি গ্রামের দু নং গ্রাম পঞ্চায়েতের সদস্য মার্কসবাদী কমুনিষ্ট পার্টির ক্যাডার বিমল খাটুয়ার যোগসাজস ও প্ররোচনায় কাঁথি থানার টাকিয়া হরিপুর মৌজার মার্কসবাদী কমুনিষ্ট পার্টির একজন ক্যাডার শ্রী কালী চরণ নায়েক, তালগাছাড়ি দু নং গ্রাম পঞ্চায়েতের অবন্তী কুমার মাইতির নাবালিকা কন্যা কুমারী সাবিত্রী মাইতিকে ২১/১১/৮৪ তারিখে ফুসলিয়ে অপহরণ করেছে।

শ্রীমাইতি গত ৩০শে নভেম্বর রামনগর পুলিশ ষ্টেশনে একটি ডাইরি করেন, তার নং হচ্ছে, ৯৩৩। সেই ডাইরির মাধ্যমে তিনি তাব অভিযোগ নথিভুক্ত করা সত্ত্বেও আজও ঐ নাবালিকাকে উদ্ধার কবা হয়নি এবং অভিযুক্তদের বিরুদ্ধে কোন আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হয়নি। স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর এ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করে দাবী জানাচ্ছি, অবিলম্বে এ নাবালিকাকে উদ্ধার করে তার বাবার হেফাজতে ফিরিয়ে দেওয়া হোক এবং অভিযুক্তদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমার এলাকার একটি অত্যন্ত দুর্ভাগ্যজনক এবং মর্মান্তিক ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী ও এই সভার মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ৩০শে মার্চ, আমার নির্বাচনী কেন্দ্রে করিমপুর বাজারের উপর এই ঘটনাটি ঘটে। হোটেলের দুজন মহিলা কর্মচারী রাত্রি ১১ টার সময় তাদের কাজ সেরে যখন বাড়ী ফিরছিলেন তখন রাস্তার উপর কয়েকজন দুবৃত্ত তাদের ধরে এবং জোর করে তাদের উপর অত্যাচার চালায়। সেই সময় দুর্বৃত্তরা উম্মত্ত অবস্থায় ছিল। স্যার, এই দুর্বৃত্তদের মধ্যে কেউ কেউ কংগ্রেসের কর্মী এবং যে এর নেতৃত্ব দিয়েছিল সে হচ্ছে এ এলাকার যুব কংগ্রেসের ইউনিয়নের সভাপতি, তার নাম হরিপদ পাল। এ ঘটনার ডাইরি করার পর ৬ জনকে এ্যারেষ্ট করা হয়েছে এবং এখনও কিছু লোক ধরা পড়ে নি। স্যার, এইসব দুর্বৃত্তদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়ার ব্যবস্থা হলে সেখানে তাদের চেলা চামুণ্ডারা হুমকি দিচ্ছে যে যদি এই ঘটনা বেশীদূর গড়ায় তাহলে তার প্রতিশোধ নেওয়া হবে। বিশেষ করে ঐ দুজন অসহায় মহিলাকে এইভাবে হুমকি দেওয়া হচ্ছে। এ ব্যাপারে অবিলম্বে পুলিশকে

সতর্ক করা উচিত বলে আমি মনে করি। স্যার, আমি এ ব্যাপারে আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনিও কলকাতা শহরে যাতায়াত করেন, আমরাও করি, মাননীয় মন্ত্রী মহাশয়ও করেন। কেউ গাড়ীতে কেউ বাসে যাতায়াত করেন। স্যার, এই যাতায়াতের পথে আমরা যেটা লক্ষ্য করছি সেটা হচ্ছে, রাস্তার মোড়ে মোড়ে কোন ট্রাফিক পুলিশ বা হোমগার্ড থাকে না। রাস্তায় অতিরিক্ত গাড়ী না থাকলেও এই ট্রাফিক পুলিশ বা হোমগার্ড না থাকার জন্য যানজট হয়ে যাচ্ছে ফলে মানুষের যাতায়াতের ক্ষেত্রে দারুন অসুবিধা হচ্ছে। শ্যামবাজার থেকে ধর্মতলা আসতে যেখানে ১০ মিনিট লাগার কথা সেখানে এক/দেড় ঘণ্টা লেগে যাচ্ছে। রাত্রি ৮ টার পরে এবং সকাল ৮টার আগে খুব অসুবিধা হচ্ছে। মাননীয় পরিবহণমন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, পিক আওয়ার্সেও যেমন প্রতিটি রাস্তার মোড়ে মোড়ে এবং ক্রশিংগুলিতে ট্রাফিক পুলিশ এবং হোমগার্ড রাখার বন্দোবস্ত করতে হবে তেমনি তার সাথে সাথে রাত্রি ৮টার পরে এবং সকাল টার আগেও এই ট্রাফিক পুলিশ বা হোমগার্ড রাখাব ব্যবস্থা করতে হবে।

**[2.30–2.40 p.m.]**

**শ্রী নারায়নলাল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পরিবহনমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনকেন্দ্র বসিরহাট থেকে কলকাতা যাতায়াতের ব্যবস্থা চিরকালই খুব খারাপ। ট্রেণের কোন ব্যবস্থা নেই, একখানি ট্রেন দৈনিক সরাসরি কলকাতায় আসে। বাকি ট্রেনগুলি বারাসাত পর্যন্ত যাতায়াত করে, বারাসাত থেকে আবার ট্রেন বদল করে কলকাতায় আসতে হয়। ফলে ঐ অঞ্চলের বেশীরভাগ মানুষ ট্রেনে যাতায়াতের সুযোগ পায় না। ওখানে রোড ট্রান্সপোর্টই একমাত্র ভরসা। ওখানে যে বেসরকারী ৭৯ নং বাস রুটটি আছে সে রুটে নিয়মিত বাস চলে না, বাসের সংখ্যা দিনের পর দিন কমে যাচ্ছে। একটি রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার বাস আছে, কিন্তু প্রয়োজনের তুলনায় কিছুই নয়। তাই আমি আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, অবিলম্বে বসিরহাট থেকে কলকাতায় সরাসরি যাতায়াতের জন্য রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার অন্ততঃ দু'টি বাসের ব্যবস্থা করা হোক। তা না হলে ওখানকার যাত্রী সাধারণের কলকাতার সঙ্গে যোগাযোগ রক্ষা করা সম্ভব হচ্ছে না। অন্তত দুটি বাস দিলে তাদের কষ্ট কিছুটা লাঘব হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি শ্রম দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার কুচবিহার, বাঁকুড়া, মুর্শিদাবাদ, মেদিনীপুর, পুরুলিয়া এবং বৃহত্তর কলকাতায় যে বিড়ি শ্রমিকেরা আছে, তাদের সংখ্যা ৫ লক্ষের উপর। এই ৫ লক্ষ বিড়ি শ্রমিক আজকে কর্মহীন অবস্থায় অনাহারে অর্ধাহারে দিন কাটাচ্ছে। তাদের আজকে কোন কাজ নেই। কারণ বেআইনীভাবে অন্য রাজ্য থেকে তৈরী বিড়ি নিয়ে এসে কম পয়সায় এখানে বিড়ি বিক্রি করা হচ্ছে। প্রকৃত পক্ষে বিড়ি শ্রমিকদের জন্য এই রাজ্যে ন্যূনতম মজুরী চালু করা হয়নি। সরকারের তরফ থেকে এবিষয়ে কোন উদ্যোগ এখনও পর্যন্ত আমরা লক্ষ্য করছি না। এখানে বিভিন্ন রকম আইন হচ্ছে, কিন্তু ও বিষয়ে কোন আইন হচ্ছে না। তাই আমি শ্রম মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি যে, অবিলম্বে বিড়ি শ্রমিকদের জন্য ন্যূনতম মজুরী আইন করা হোক এবং তা চালু করা হোক।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পশ্চিমবঙ্গ মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। প্রায় সাড়ে চার শত কোটি টাকা ব্যয় করে হলদিয়া সার কারখানাটি নির্মিত হয়েছে। '৭৮ সালের শেষ ভাগে এটির নির্মাণ কার্য শেষ হয়, কিন্তু আজ পর্যন্ত এখানে উৎপাদন শুরু হয়নি। প্রধানত যান্ত্রিক গোলযোগের জন্যই উৎপাদন শুরু হয়নি। এবং এখানে অনেক যন্ত্রপাতি বিকল হয়ে আছে। বর্তমানে এই কারখানার কর্তৃপক্ষ শ্রমিক কর্মচারীদের নোটিশ দিয়ে জানিয়ে দিয়েছেন যে, আগামী মাসে তাঁরা শ্রমিক কর্মচারীদের কোন বেতন দিতে পারবেন না। আমাদের ধারণা যে কোন মুহূর্তে কারখানাটি রুগ্ন হয়ে বন্ধ হয়ে যাবে। এই কারখানাটি বন্ধ হয়ে গেলে হলদিয়ার শিল্প বিকাশে ব্যাঘাত ঘটবে। আমি তাই আপনার মাধ্যমে আমাদের শিল্পমন্ত্রী এবং শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি, তাঁরা অবিলম্বে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে কেন্দ্র এবং রাজ্যের মিলিত একটা কমিটি গঠন করার ব্যবস্থা করুন এবং সেই কমিটির দ্বারা সমস্ত বিষয়টি তদন্ত করে সার কারখানাটি চালু করার ব্যবস্থা করুন।

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পুরুলিয়ার ২ নং পঞ্চায়েত সমিতির সভাপতি গত ২-৩ মাস ধরে ডাবলু জি আই ৩৭৮২ নম্বরের একটি মোটর সাইকেল চেপে ঘুরে বেড়াচ্ছেন। অবশ্য এ সম্পর্কে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতাম না, যদি জানতাম যে, তিনি তাঁর নিজের টাকায় ঐটি কিনে ঐটিতে চেপে ঘুরছেন। আমি খবর নিয়ে জানলাম আর এল ই জি পি'র কনটিনজেন্সি ফান্ড থেকে ১৪,০০০ টাকা খরচ করে ঐ গাড়িটি কেনা হয়েছে। তবে আমি জানিনা আইনে এ রকম কোন স্কোপ দেওয়া আছে কিনা! একজিকিউটিভ অফিসারকে বাপান্ত করে জোর করে অর্থ সংস্থার স্থায়ী সমিতি থেকে একটা রিজলিউসান পাশ করিয়ে নিয়ে ঐ গাড়িটি কেনা হয়েছে। আমি বুঝতে পারছি না আর এল ই জি পি'র টাকায় মোটর সাইকেল কিনে এইভাবে টাকা তছনছ করার কোন প্রোভিসান আইনে আছে কিনা! যদি না থাকে তাহলে এ বিষয়ে পঞ্চায়েত মন্ত্রী যথাযথ ব্যবস্থা নেবেন, কি নেবেন না তা আমাদের জানা দরকার। এই-টুকু বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মী কান্ত দে :** মাননীয় স্পীকার স্যার, ভারতবর্ষে পূর্ব রাজ্যগুলির মধ্যে পশ্চিমবাংলায় সবচেয়ে বেশী বিড়ি শ্রমিকের বাস। প্রায় ৫ লক্ষের মতো বিড়ি শ্রমিক পশ্চিমবাঙলায় বাস করেন। বিহারে ৪ লক্ষ বিড়ি শ্রমিক বাস করেন। আসাম এবং ত্রিপুরায় আরোও অনেক কম বিড়ি শ্রমিক বাস করেন। উড়িষ্যার ১ লক্ষ বিড়ি শ্রমিক পশ্চিমবাংলায় বাস করেন। বিহারে ৪ লক্ষ বিড়ি শ্রমিক বাস করেন অথচ বিড়ি ওয়েল ফেয়ার স্কীমের ওয়েলফেয়ার কমিশনার, ইষ্টার্ণ জোন, তার সদর দপ্তর ভুবণেশ্বরে। সুতরাং এর ফলে বিড়ি শ্রমিকদের অসুবিধার মধ্যে পড়তে হয়। আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি এই বিষয়ে কথা-বার্তা বলুন যাতে করে কোলকাতা শহরে ওয়েলফেয়ার কমিশনার, ইস্টান জোন এর অফিসটি হয় কারণ সবচেয়ে বেশী বিড়ি শ্রমিক (৫লক্ষ) পশ্চিমবাংলায় বাস করেন। আমি অনুরোধ করবো, তিনি যেন এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলেন। যাতে করে কলকাতা শহরে ওয়েলফেয়ার কমিশনারের অফিসটি আসে।

**শ্রী শান্তিরাম মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়ার পৌরসভায় একটি অচল- অবস্থার সৃষ্টি হয়েছে। ঐ পৌরসভার কর্মীরা অনেকদিন যাবৎ বেতন পাচ্ছেন না এবং তাদের প্রভিডেন্ট ফাণ্ডের কোন হিসাব নেই। ঋণ নিতে গেলে ঋণ পাচ্ছে না। অবসর গ্রহণের পর পেনসানের ক্ষেত্রে অসুবিধা দেখা দিচ্ছে। এইভাবে একটা বিরাট অচলাবস্থার সৃষ্টি হয়েছে। একটা দোদুল্যমাণ অবস্থার মধ্যে কর্মীরা রয়েছেন। শিক্ষক কর্মীদের ডুপ্লিকেট সারভিস বুক ১।। বছব ধরে ফাইল বন্দী অবস্থায় পড়ে আছে। কোন কর্মী তার মেয়ের বিয়ের জন্য ঋণ নিতে গেলে ঋণ পাচ্ছে না। এই রকম অচল অবস্থার সৃষ্টি হয়েছে। তাই মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন এই বিষয়টি গুরুত্ব সহকারে দেখেন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে রাজ্যসরকারের কাছে একটি উদ্বেগজনক বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলায় বাংলাদেশ থেকে অনুপ্রবেশ বেড়েই চলেছে। এখানে বাংলাদেশের সাথে নদীয়া জেলার সীমানা ২৬৮ কিলোমিটার। এখানে ভারত সরকারের বি. এস. এফ বাহিনী আছে এবং মাঝখানে ওয়াচ টাওয়ার আছে। তাছাড়া ডিস্ট্রিক্ট টাস্ক ফোর্সও আছে। এই টাস্ক ফোর্স থাকা সত্ত্বেও তারা অনুপ্রবেশ সম্বন্ধে কোন অনুসন্ধান করছেন না। ফলে দেখা যাচ্ছে, গত এক দশকে জন-গণনা অর্থাৎ জনসংখ্যা পশ্চিমবাংলায় যেখানে ২৪ শতাংশ সেখানে নদীয়া জেলাতে ৩৩ শতাংশ বেড়েছে। অপরদিকে বি. এস. এফ. বাহিনীর সহযোগিতায় এই অনুপ্রবেশ ঘটেছে বলে বর্ডার এলাকার সাধারণ মানুষের অভিযোগ। তাঁরা আরোও অভিযোগ করেছেন যে বি এস. এফ বাহিনীর মদতে গরু-চুরি, ডাকাতি, ফসল লুঠ ইত্যাদি ঘটনা ঘটছে। এর ফলে সেখানে অর্থনৈতিক সমস্যা, কাজের সমস্যা এবং আইন-শৃঙ্খলার সমস্যা সৃষ্টি হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি, ভারত সরকারের সঙ্গে এ ব্যাপারে কথা বলে এই সমস্যার দ্রুত নিষ্পত্তি করুন।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবাদপত্রকে বিব্রত করা বা সংবাদপত্রের গলা টিপে মারা বামফ্রন্ট সরকার পছন্দ করেন না। বামফ্রন্ট সরকার দলমতনির্বিশেষে ছোট ছোট সংবাদপত্রগুলিকে সরকারী বিজ্ঞাপনে সমহারে দেন। কিন্তু একশ্রেণীর আমলারা সংবাদপত্রকে গলা-টিপে মারার চেষ্টা করছেন। 'আরামবাগ পত্রিকাকে' কয়েক মাস ধরে সরকারী বিজ্ঞাপন দেওয়া হচ্ছে না। তার কারণ, কয়েক মাস আগে আরামবাগ পত্রিকাতে হুগলীর জেলা-শাসক এবং আরামবাগের মহকুমা-শাসকের বিরুদ্ধে কিছু চাঞ্চল্যকর তথ্য প্রকাশিত হয়। তারপর থেকে তারা বিজ্ঞাপন দিচ্ছেন না এবং ঐ সংবাদপত্রটিকে বন্ধ করে দেবার চেষ্টা করছেন। আরামবাগের প্রেস মালিককে ডেকে ঐ মহকুমা শাসক এবং জেলাশাসক বলে দিয়েছেন যে ঐ সংবাদপত্র যেন না ছাপে। আমার বক্তব্য হচ্ছে, আমাদের দেশের প্রচলিত আইন অনুযায়ী মহকুমা শাসক এবং জেলাশাসক সংবাদপত্রের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে পারেন।

**[2.40–2.50 p.m.]**

এই সংবাদপত্রের গলা টিপে মারার অধিকার তাদের কে দিল? তাই আমার বক্তব্য হচ্ছে এই যে, ঐ সংবাদপত্র যাতে সরকারী বিজ্ঞাপন সুষ্ঠভাবে ছাপতে পারে তার ব্যবস্থা করুন। এ ব্যাপারে আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ

বিষয়ের উল্লেখ করছি। মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় এখানে নেই, আজকে সারারাজ্যে পঞ্চায়েতের যা অবস্থা তা আপনিও জানেন এবং আমরা সকলেই তা জানি। কিন্তু তা সত্ত্বেও আজকে পঞ্চায়েতের তরফ থেকে কোন কাজ করানো হচ্ছে না। গ্রামাঞ্চলে যেসব কৃষি মজুর রয়েছে তারা ঐ পঞ্চায়েতের মাধ্যমে কোন কাজ না পাওয়ায় আজকে অনাহারে এবং অর্ধাহারে রয়েছে। বৃষ্টি নাই, খরা চলছে, কাজেই আজকে তাদের জন্য কাজের বিনিময়ে খাদ্য এই প্রকল্পের মাধ্যমে তাদের কাজের সুযোগ করে দেওয়া দরকার। কিন্তু সরকার এ বিষয়ে নিতান্তই নির্লিপ্ত এবং উদাসীন। তাই আমি আপনার মাধ্যমে ওদের কাজের জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি এবং আপনার মাধ্যমে এই গুরুত্বপূর্ণ বিষয়টির প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পীকার :** শ্রী রবীন ঘোষ, দেখছি উনি নেই, মেনসেন করেন অথচ হাউসে থাকেন না, এটা খুব খারাপ।

**Shri Abdul Karim Chowdhury :** मिस्टर स्पीकर सर, मैं यह कहना चाहता हूँ कि इस्लामपुर सब-डिबिजन में २५० वेड का एक हास्पिटल है, लेकिन आज वहाँ कोई डाक्टर नही है। वहाँ पहले दो एम० एस० और दो एम० डी० डाक्टर थे मगर आज उनको वापस ले किया गया है। इससे इस्लामपुर के रोगियों का प्राब्लम बढ़ गया है। [illegible] में कोई डाक्टर न होने की वजह से वहाँ के लोगों की नार्थ बंगाल भेजा जाता है, जहाँ गरीबों की जाने में दुशवारी पैदा होती है। इसलिए में चाहूँगा कि हेल्थ मिनिस्टर इधर नजर दें और जल्द से जल्द वहाँ डाक्टर भेजने का इन्तजाम करें।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বীরভূম জেলায় বর্তমানে যা বিদ্যুতের অবস্থা তাতে কোন শিল্পের জন্য আর বিদ্যুৎ দেওয়া হবে না। এমন কি সরকার অনুমোদিত সাঁইথিয়া পাওয়ার স্টোনকে যেন বেশী বিদ্যুৎ দেওয়ার জন্য রেকমেণ্ড করা হয় কারণ তাদেরও নতুন করে বিদ্যুৎ দেওয়া হচ্ছে না শিল্পের জন্য। সুতরাং ওখানে যে ১২.৫ মেগাওয়াট রয়েছে ওটাকে ২০ মেগাওয়াট করার জন্য অনুরোধ জানাচ্ছি। ঐ এলাকায় বিদ্যুৎ না থাকার জন্য কোন শিল্পের সম্ভাবনা নাই, সেজন্য ওখানে একটা বেকার অবস্থার সৃষ্টি হচ্ছে। বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ, সেজন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল - চাষের জল নেই, মাঝখান থেকে চাষের গরু বাংলাদেশে পাচার হয়ে যাচ্ছে, ডাকাতি এবং হাটবাজার থেকে যে হারে গরু চুরি হয়ে ওপারে চলে যাচ্ছে তাতে জনসাধারণের ঘরে গরুর অভাব ঘটবে। চাষে সার, বীজ বা জলের অভাব আছে কিন্তু এরপর হালের গরুরও অভাব ঘটবে। পশ্চিমবঙ্গ থেকে এইভাবে গরু চুরি যদি এখনই বন্ধ করা না হয় তাহলে অচিরেই আমাদের দেশ গরুশূণ্য হয়ে যাবে। এ ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী গৌরহরি আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি

মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল - ১৯৭২-৭৩ সালে আমার নির্বাচন এলাকায় ২২টি মৌজা বৈদ্যুতিকরণ করবার ব্যবস্থা হয়েছিল, আর. ই. সির অনুমোদন নিয়েই সেটা হয়েছিল। কাজও আরম্ভ হয়েছিল, কিন্তু দেখা গেল, মাঝখানে সেই কাজ বন্ধ হয়ে গেল। আজও সেখানে পোল, ট্রান্সফরমার ইত্যাদি সব পড়ে আছে; ভাঙ্গা পোলগুলি সব পড়ে আছে স্তূপের চেহারা নিয়ে। আজকে ঐ মৌজাগুলির অনেক মানুষই বিদ্যুৎ পেতে আগ্রহী। যাতে রি-ভাইটালাইজেশন স্কিম করে ঐ মৌজাগুলি বিদ্যুতায়নের ব্যবস্থা হয় সেই মত ব্যবস্থা গ্রহণ করতে আমি বিদ্যুৎ মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker. Sir. through you I want to draw the attention of the Transport Minister. The new tram tracks which are being laid on the northern part of the city are creating more problems than easing the problems. The tram services is an age old service and is an outdated one. People want faster movement. They want increased number of buses in the city of Calcutta. Sir. as you may be aware. due to tram service and other factors everyday there is traffic congestion in the city. In order to remove this problem tram service is not going to be of any help. Tram service now a days is regarded as a slow moving service. So. I would request the Hon'ble Minister that instead of laying of tram tracks in the northern part of the city there should be increased number of buses which would be faster. more spacious and would be helpful to the citizens of Calcutta.

**Mr. speaker :** শ্রী রাজকুমার মণ্ডল (অনুপস্থিত) দেখছি মেম্বাররা মোশন দেন, কিন্তু বলবার সময় উপস্থিত থাকে না।

**Shri Deokinandan Poddar :** I want to draw the attention of the Government to a matter concerning national integrity. The Secretary. Home (Transport) Department. Government of West Bengal, in an interview with the representative of 'The Telegraph' which was published on the 6th April. 1985. made very offensive remark against the Marwari Community. Sir. he said that the Marwari Community is extracting much from Calcutta but not giving anything back to this city. It is very much offensive extremly untrue, parochial and provocative. For your information. Sir. the whole country knows that the Marwari Community. apart from industrialisation of the city, of the state. and of the country. is rendering services in many ways. In Calcutta. Sir. this Community is running hospitals. water services. schools. colleges and so many technical and social institution, tem-

ples and dharmasalas. The statement is very much offensive and I draw the attention of the Government towards this.

**Mr. Speaker :** Mr. Poddar. Please take your seat. I cannot give you any more time.

**শ্রী নিরঞ্জন মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারী নীতি হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে লোক নিয়োগ করা। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের একটি গুরুত্বপূর্ণ কারখানা ইষ্টার্ণ ডিষ্টিলারী, যা লাভজনক অবস্থায় চলছে - সেই কারখানায় একটি নতুন পরিকল্পনা নেওয়া হয়েছে। পরিকল্পনাটি হল, সুগার বিট থেকে এ্যালকোহল তৈরী করবার পরিকল্পনা। গ্রামের চাষী বিট উৎপন্ন করবেন, ইতিমধ্যে ১০০ একর-এর মতো জমিতে এই বিট ফলানোও হচ্ছে, সেই বিট এখানে ক্রাশ করে ইণ্ডাষ্ট্রিয়াল এ্যালকোহল তৈরী হবে। এটা নিয়ে ওখানে টেষ্টিং চলছে এই কারণে ঐ কারখানায় নতুন লোক নিয়োগের জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কিছু লোককে পাঠান ইন্টারভিউ দেবার জন্য।

**[2.50–3.00 p.m.]**

সেখানে ইন্টারভিউ নেবার জন্য আমাদের এই সভার একজন সদস্য উপস্থিত ছিলেন। কিন্তু দুঃখজনক এবং লজ্জাজনক ঘটনা হচ্ছে কংগ্রেস(আই)-এর নেতৃত্বে একদল লোক যাঁরা ইনটারভিউ দিতে এসেছিলেন তাঁদের উপর কি কি নির্যাতন করেছে। এইভাবে ইনটারভিউ বন্ধ করে দেওয়া হয়েছে। আরো লজ্জাজনক ঘটনা হচ্ছে কংগ্রেস(আই) এর একজন নেতা এবং এই বিধানসভার সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলী মহাশয় এর পেছনে মদত দিয়েছিলনে। তাই আমি আপনার মাধ্যমে এই ব্যাপারে শিল্পমন্ত্রীর দৃঢ় হস্তক্ষেপের দাবী জানাচ্ছি.

**মিঃ স্পীকার :** শ্রী সত্যরঞ্জন বাপুলী নামটা বাদ যাবে।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী :** স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত মার্চ মাসের শেষের দিকে আমার বিধানসভার নির্বাচন কেন্দ্র কান্দির এক অংশের উপর দিয়ে একটা বিরাট কালবৈশাখী ঝড় বয়ে গেছে। এর ফলে ৪ হাজার মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে। এখানে বি. ডি. ও অফিস থেকে যে সাহায্য দেওয়া হয়েছে তা প্রয়োজনের তুলনায় অপ্রতুল। বিশেষ করে যাঁরা গৃহহীন হয়েছেন তাদের জন্য যেন ত্রিপল এবং জি. আর সাহায্য দেওয়া হয় তার জন্য আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হৃষিকেশ মাইতি :** মিঃ স্পীকার স্যার, গত ১৯৮৩ সালের এপ্রিল মাসে কাকদ্বীপে যে ভয়াবহ বাস দুর্ঘটনা হয়েছিল সেই সম্পর্কে এই বিধানসভায় মেনসান করা হয়ে গেছে। আমি সেই সম্বন্ধে বিশেষ কিছু বলছি না। আমি এই বিষয়ে অন্য প্রসঙ্গ উপস্থিত করছি। এই দুর্ঘটনায় যাঁরা মারা গিয়েছিল এবং গুরুতর ভাবে আহত হয়েছিল তাঁদের আর্থিক সাহায্য দেবার জন্য আমি আপনার মাধ্যমে পরিবহনমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। আমার দ্বিতীয় কথা হচ্ছে এই যে দুর্ঘটনা হ'ল তার প্রধান কারণ হ'ল রাস্তার দুপাশে বিরাট বিরাট গাড্ডা হয়ে আছে। দীর্ঘদিন ধরে এই কাকদ্বীপ থেকে ডায়মণ্ডহারবার পর্যন্ত রাস্তাটি মেরামত করা হয়নি। এই রাস্তাটা ব্রড করবার জন্য অনেক আবেদন-নিবেদন করা সত্ত্বেও কোন কাজ হয়নি এবং মেরামতের ব্যবস্থা করা হয়নি। এই রাস্তাটি যদি মেরামত না হয় তাহলে আরো দুর্ঘটনা ঘটবে। আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন এই গুরুত্বপূর্ণ রাস্তাটির প্রতি নজর দেন। সাগর মেলার সময় হাজার হাজার বাস এই

রাস্তার উপর দিয়ে যাতায়াত করবে। যদি রাস্তা মেরামত না করা হয় তাহলে অনেক দুর্ঘটনা ঘটবে। সেইজন্য আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি বিশেষভাবে।

**মিঃ স্পীকার :** এখন বলবেন শ্রী ফজলে আলি মোল্লা। উনি এখন উপস্থিত নেই। মেনসান দেবেন অথচ উপস্থিত থাকবেন না এটা খুব খারাপ।

**শ্রী বনমালী দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার নান্নুর গ্রাম থেকে আরম্ভ করে অনেক গ্রামে আন্ত্রিক রোগ দেখা দিয়েছে। এর ফলে এই এলাকার ছোট ছোট ছেলে-মেয়েরা মারা যাচ্ছে। কিরনাহারে দু-জন বাচ্ছা মেয়ে এবং একজন বাচ্ছা ছেলে মারা গেছে। অন্যান্য গ্রামেও এই আন্ত্রিক রোগ দেখা দিয়েছে। আমরা দেখতে পাচ্ছি এই আন্ত্রিক রোগ প্রতিরোধের জন্য বীরভূম জেলার স্বাস্থ্যকেন্দ্রের যে ব্যবস্থা নেওয়া দরকার সেটা তারা করছে না। স্থানীয় যে সমস্ত স্বাস্থ্যকেন্দ্র আছে তারা ঠিকভাবে নজর দিচ্ছে না। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি যেন এই ব্যাপারে নজর দেন। সেই সঙ্গে সঙ্গে আমি আরো আবেদন জানাচ্ছি যে যাতে এই আন্ত্রিক রোগ পুরোপুরি প্রতিরোধ করা যায় তার জন্য তিনি যেন প্রয়োজনীয় ব্যবস্থা নেন। এই এলাকার লোকেরা প্রাইভেট ডাক্তারের কাছে যাচ্ছে এবং তাদের প্রচুর খরচ হয়ে যাচ্ছে। এটা যাতে বন্ধ করা যায় তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনাকে জিজ্ঞাসা করছি, আপনি এই রকম কোন রুলিং কি দিতে পারেন - এই বামফ্রন্ট সরকার চাকুরী দিতে না পারুক, হাইকোর্টের ইনজাংশান থাকা সত্ত্বেও জমি কেড়ে নিতে পারুক - এই বামফ্রন্ট সরকার যাতে নিদেনপক্ষে মানুষকে জল দিতে বাধ্য থাকে? স্যার, সিউড়ী শহরের সন্নিকটবর্তী গভর্ণমেন্ট কালোনিতে গত ১৫ দিন যাবৎ কোন জল নেই। পারুলিয়া গ্রামে আগুন লাগল, ৩৬টি বাড়ি দাউ দাউ করে পুড়ে শেষ হয়ে গেল। দমকল সেখানে গিয়েও কিছু করতে পারে নি। সেখানে টিউবওয়েলে জল নেই, পুকুরে জল নেই। জলের দারুণ অভাবে ৩৬টি বাড়ি পুড়ে শেষ হয়ে গেল। সবকিছু সেখানে শ্মশানে পরিণত হয়ে গেল। জলের অভাবে কিছু করা গেল না। আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার কাছে বিশেষভাবে দাবী রাখছি, তাঁরা নিদেনপক্ষে একটু জলের ব্যবস্থা করুন। তা নাহলে সিউড়ী, বীরভূম এবং গোটা পশ্চিমবাংলার মানুষ মারা যাবেন। সারা পশ্চিমবাংলায় আজ জলের দারুণ কষ্ট দেখা দিয়েছে। এই সরকারের কাছে আমার বিশেষ অনুরোধ, আপনারা জলের একটু ব্যবস্থা করুন। এদিকে আপনারা একটু নজর দিন।

**শ্রী অজিত কুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কনস্টিটিউয়েন্সীতে হাবড়া এবং নৈহাটীর মধ্যে যাতায়াতকারী ৭৩ নং বাস রুট সম্বন্ধে এখানে বলতে চাই। এই বাস রুটে ১৩ খানা বাস চলাচল করার কথা। সেখানে বর্তমানে মাত্র ৬টি বাস চলাচল করছে। এরফলে যাত্রীসাধারণের দুর্ভোগ চরমে গিয়ে পৌচেছে। এখানে যখনই নতুন কোন বাসের লাইনের জন্য চেষ্টা করা হয়, তখনই বাস সিণ্ডিকেটের পক্ষ থেকে হাইকোর্টের ইনজাংশান আদায় করা হয়। আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করি যে, ওখানে অন্ততপক্ষে সকাল এবং বিকালের দিকে অফিস টাইমে স্টেট বাস দেবার ব্যবস্থা যেন তিনি করেন। সেই সঙ্গে সঙ্গে যে সমস্ত বাস মালিকরা নিজেদের বাস চলাচল বন্ধ রেখেছে তাদের লাইসেন্স বাতিল করে দেওয়া হোক অথবা ঐ তাদের বাস চালাতে বাধ্য করা হোক।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পশুপালন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন, গোটা পশ্চিমবাংলায় অনুন্নত শ্রেণীর তফশিল এবং উপজাতি সম্প্রদায়ের মানুষ যারা আছে, তাদের জন্য আই. আর. আই. পি. এবং ডি. আর. ডি. এ. প্রকল্প চালু আছে। ডেয়ারী এবং পল্টি ফারম্ গঠনের জন্য সাবসিডিয়ারী লোনের ব্যবস্থা আছে। সরকার থেকে ৩৩ভাগ এবং ব্যাঙ্ক থেকে ৬৭ ভাগ অর্থ সাহায্যের ব্যবস্থা আছে। বর্তমানে এই প্রকল্পটি প্রায় বন্ধ হয়ে যাবার উপক্রম হয়েছে। ভেটেনারী ডাক্তারের অভাবে কৃষকদের পোল্টি, ডেয়ারী ও পট্যরী বন্ধ হয়ে যাবার উপক্রম হয়েছে। ছাগল গরু সবই বিনা চিকিৎসায় মারা যাচ্ছে। ব্যাঙ্ক থেকে এই প্রকল্পে কোন টাকা নতুনভাবে আর দিতে রাজী হচ্ছে না। আমি আপনার মাধ্যমে এইটুকু শুধু বলতে চাই যে, তফশিল ও আদিবাসী শ্রেণীর মানুষ ব্যাঙ্কের টাকা শোধ দিতে না পারার জন্য ক্রমান্বয়ে ঋণগ্রস্ত হয়ে পড়ছে। ঐ সমস্ত স্কীমে ইনসিওর করা হয়ে থাকে। কিন্তু খামারের গরু, ছাগল ইত্যাদি মারা গেলে ডাক্তারের রিপোর্টের অভাবে ইনসিওর কোম্পানীর কাছ থেকে টাকা আদায় করা সম্ভব হচ্ছে না। এই অবস্থায় প্রতি ব্লকে একজন করে ভেটেনারী ডাক্তারের ব্যবস্থা করা আশু প্রয়োজন।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এর আগে এই হাউসের কাছে সারা পশ্চিমবাংলার কয়েক লক্ষ বিড়ি শ্রমিক, বিশেষ করে বাঁকুড়া, পুরুলিয়ায় যে বিড়ি শ্রমিক আছেন, যাঁরা স্বাধীনতার দীর্ঘদিন পরে অত্যন্ত দুঃখ-কষ্টের মধ্যে দিয়ে জীবন- যাপন করছেন, সে সম্বন্ধে উল্লেখ করছি। স্বাধীনতার ৩৭ বছর পরে আজও তাঁদের অবস্থার কোন উন্নতি হোল না। এর প্রধান কারণ হচ্ছে বিড়ি শ্রমিকদের ব্যাপারে যে আইন আছে, সেই আইন অনুসারে তাঁদের অধিকার সম্পূর্ণরূপে উপেক্ষিত হচ্ছে।

**[3.00–3.10 p.m.]**

মাননীয় অধ্যক্ষ মহাশয় যে আইন রচিত হয়েছে সেই আইন সম্পূর্ণভাবে মালিকদের স্বার্থে রক্ষিত হচ্ছে এবং বিড়ি শ্রমিকদের স্বার্থ সম্পূর্ণভাবে উপেক্ষিত হচ্ছে। অন্যান্য যে সমস্ত অধিকার উল্লেখ হয়েছে সেই অধিকারগুলি এমনভাবে তৈরী করা হয়েছে যাতে তাতে মালিকদের স্বার্থ রক্ষিত হয়, বিড়ি শ্রমিকদের উপেক্ষিত হয়। সেইজন্য আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই আইনটিকে পরিবর্তন করে বিড়ি শ্রমিকদের স্বার্থ রক্ষিত হয়।

**শ্রী শিশির অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি সাব-ডিভিশানে নারায়ণপুর, মোহনপুর থেকে হিজলী পর্যন্ত যে টাওয়ার লাইন হয়েছে সেখান থেকে তার চুরি হচ্ছে, বিদ্যুৎ সরবরাহ বন্ধ হয়ে যাচ্ছে। আগে দুবার এবং এই নিয়ে ৩ বার হল। গত ৭দিন ধরে দীঘা, কাঁথি, নারায়ণগড়, মোহনপুর অঞ্চলে বিদ্যুৎ নেই, প্ল্যান্ট বন্ধ হয়ে গেছে, বোরোচাষের জন্য যে ডিপ টিউবওয়েল চলতো সেগুলি বন্ধ হয়ে গেছে। হাসপাতালে অপারেশন বন্ধ হয়ে গেছে ১৬টি টেলিফোন এক্সচেঞ্জ বন্ধ হয়ে গেছে এবং ১২/১৩ কোটি টাকার তার চুরি হয়ে গেছে। এই টাওয়ার লাইন থেকে কিভাবে তার চুরি হচ্ছে কিছুতেই বুঝতে পারছি না। এই ব্যাপারে বিদ্যুৎ বিভাগে জানবার জন্যে গিয়েছিলাম কিন্তু গিয়ে দেখলাম জানাবার লোক পর্যন্ত নেই। ডিস্ট্রিক্ট ইঞ্জিনীয়ার থাকেন ঝাড়গ্রামে, সুপারিনটেন্ডেন্ট থাকেন কলকাতায় আর জেনারেল ম্যানেজারের পাত্তা পাওয়া যায় না। আমি নিবেদন করছি অবিলম্বে যেন মোহনপুর, ডেবরা, এগরা এবং সবং লাইনটা সংযোজন করার ব্যবস্থা করা হয় এবং হিজলি লাইনকে বন্ধ করে

দেওয়া হোক।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবাদপত্রে কয়েকদিন ধরে দেখা যাচ্ছে সুন্দরবন আগামীদিনে জনশূণ্য হয়ে যাবে. আমি এই সম্পর্কে গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী তথা কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবনে বেশীর ভাগ জায়গা নদী বিস্তৃত সেই সমস্ত নদীতে বাঁধ কেটে নোনাজল জমিতে ঢুকিয়ে দেওয়া হচ্ছে। নোনাজল ঢুকিয়ে দিয়ে জমিতে জমির ফলন নষ্ট করা হচ্ছে এবং সেখানে বাগদা, চিংড়ী, ভেটকি, পারসে, প্রভৃতি মাছ ভালো চাষ হচ্ছে। এর ফলে কৃষকরা মার খাচ্ছে তাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হচ্ছে। নোনাজল যেভাবে কৃষিজমির মধ্যে যাচ্ছে তাতে আগামী কয়েক বছরের মধ্যে কোন কৃষি জমি আর পাওয়া যাবে না। আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই ফিসারিগুলি বন্ধ করে দেওয়া হয়।

**শ্রী শৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভদ্রেশ্বরে কে. জি. আর. এস. ব্যাপারে পূর্বাঞ্চলে কো-অপারেটিভ বিল্ডিংয়ের মেনটেন্যান্স নেই, সি. ই. এস. সি. ডিপো তৈরী হয়েছে হুগলী জেলাতে। শহরাঞ্চলে সি. ই. এস. সির মাত্র ২টি ক্যাশ ডিপো আছে একটি উত্তরপাড়ায়, একটি শ্রীরামপুরে। ফলে শেওড়াফুলি, বৈদ্যবাটী, চাপদানী, ভদ্রেশ্বরের লোকেদের ক্যাশ দিতে খুব অসুবিধা হচ্ছে। এই এলাকার অন্তত ১০ হাজার মানুষের বাড়ীতে বিদ্যুৎ আছে এবং তাদের কাছে যখন বিদ্যুতের বিল আসে তখন তাদের খরচা করে জমা দেবার জন্য অনেক দূরে যেতে হয় এতে অনেক সময় লাগে এবং পয়সাও খরচা হয়। সেইজন্য আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীকে অনুরোধ করবো এখানে যাতে ক্যাশ অফিস হয় তার ব্যবস্থা করবেন। যার জন্য এই এলাকায় যাতে একটা বিদ্যুতের ক্যাশ অফিস করা যায় সেইজন্য আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী গৌর চন্দ্র কুণ্ডু :** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর. দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল রানাঘাটে রামনগর অঞ্চলে এক দিনে তিনটি খুন হয়ে গেছে। রানাঘাটের পূর্বপারে ১ দিনে দুটি খুন হয়ে গেছে। রানাঘাটে মাঝে মাঝে এই রকম খুন হচ্ছে। একই দিনে ৫টি খুন হল। এর ফলে রানাঘাটের জনসাধারণ খুব ভীত। তাই মুখ্যমন্ত্রীকে বলছি তিনি যেন নদীয়া জেলার যারা প্রশাসনিক কর্তৃপক্ষ আছেন তাদের সঙ্গে ব্যাপারটা টেক আপ করে আইনশৃঙ্খলা যাতে জোরদার করা যায়। সেই দিকে একটু দৃষ্টি দেবেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মফঃস্বল জেলার থেকে এবং কলকাতা ও যাদবপুর বিশ্ববিদ্যালয়ে বহু ছাত্র-ছাত্রী পড়তে আসে। মফঃস্বল কলেজগুলিতে সমস্ত সাবজেক্ট না থাকায় বহু ছাত্র-ছাত্রী কলকাতায় পড়তে আসছে। কিন্তু তাদের এখানে বাসস্থানের সমস্যা প্রচণ্ড যাতে তাদের পড়াশুনার ব্যাহত হবার উপক্রম হচ্ছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেটে ছাত্রাবাস সম্পর্কেও আলোচনা হয়েছে। আমি আর একবার আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে যে এর একটা ব্যবস্থা না হলে বহু কেরিয়ার কোর্স আছে যার পড়াশুনা থেকে ওরা বঞ্চিত হবে।

**শ্রী প্রশান্ত প্রধান :** স্যার, আপনার মাধ্যমে আমার এলাকার একটি ঘটনার কথা উল্লেখ করছি। আমার এলাকা চাঁদপুরে একটা ক্ষেতমজুর কলোনী আছে। সেখানে ১৯টি পরিবার আছে। ৯টি পরিবারের পাট্টা আছে, ১০টি পরিবারের পাট্টা দেওয়ার কথা। এদেরকে হটানোর জন্য কংগ্রেসী

গুণ্ডারা অনেকদিন ধরে চেষ্টা করছে। ২৫ তারিখ রাত্রে এরা সংঘবদ্ধভাবে ১৯টি ঘর লুঠ করে, সমস্ত ঘর ধ্বংস করে দিয়েছে। যখন গ্রামের মানুষ এক যোগে প্রতিরোধ করেছে তখন তারা পালিয়ে গেছে। পরে কেস হলে মীমাংসার প্রস্তাব দেয়। এরা পরিকল্পিতভাবে সাম্প্রদায়িক দাঙ্গা বাঁধাবার জন্য হিন্দুকে মুসলমানের বিরুদ্ধে বলছে আবার মুসলমানকে হিন্দুর বিরুদ্ধে বলছে। পঞ্চায়েত যখন তাদের ঘরবাড়ী মেরামত করার চেষ্টা করছে তখন আবার নূতনভাবে পরিকল্পনা হচ্ছে কিভাবে এগুলি ভাঙ্গা যায় এবং সাম্প্রদায়িক দাঙ্গা বাধান যায়। এই দিকে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দ্বিজেন্দ্রনাথ রায়** : স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গঙ্গারামপুর থানার অধীন সুকদেবপুর গ্রাম পঞ্চায়েতের অন্তর্ভুক্ত হোসেনপুর ৪নং আর এল. আই. সেন্টারে ও.সি. এম. মার্চ মাসের শেষ দিকে তিন ব্যারেল তেল বাজারে বিক্রি করে দেয়। গ্রামের জনসাধারণ এই বিষয়ে বি. ডি. ও.র কাছে একটা গণ দরখাস্ত করেন। কিন্তু আজ পর্যন্ত সেই বিষয়ে কোন তদন্ত হয়নি। গত ৪ঠা এপ্রিল সারা ভারত কৃষক সমিতির গঙ্গারামপুর থানা কমিটি বিভিন্ন দাবি দাওয়ার ভিত্তিতে যখন ব্লকের ডেপুটেশান দেন তখন সেই সময় এই ঘটনাটি উল্লেখ করেন যাতে এই বিষয়ে হস্তক্ষেপ করা হয়। কারণ তেল চুরির ব্যাপারকে কেন্দ্র করে তার প্রতিকারের জন্য বি. ডি. ও.র কাছে আবেদন করা সত্ত্বেও আজ পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এই তেল চুরির নেতা ও.সি.এম. ফেডারেশানের নেতা। তেল চুরিকে কেন্দ্র করে মাঝে মাঝে সেখানে মারামারি হয়।

**[3.10–3.20 p.m.]**

**শ্রী সরকার মুর্মু** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জনসাধারণের স্বার্থে গুরুত্বপূর্ণ জরুরী বিষয় নিয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মালদহ জেলায় পূর্ণভবন, ট্যাংগন নদীর পাশে বহু উচ্চ ফলনশীল বোরো ধান চাষ করা হয়। সেখানকার কৃষকরা ডিজেল পাচ্ছে না। সেজন্য সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে অনুরোধ করছি কৃষকরা যাতে তাদের উচ্চ ফলনশীল বোরো ধান বাঁচাতে পারে তারজন্য সেই কৃষকদের তাড়াতাড়ি ডিজেল সরবরাহের ব্যবস্থা করা যেন তিনি করেন।

**শ্রী খারা সোরেন** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গ্রামীণ জল সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম দিনাজপুর জেলার তপন থানায় জলাভাব দেখা দিয়েছে। সেখানে একটা ওয়াটার সাপ্লাই-এর প্রস্তাব ছিল, সেটা এখনও পর্যন্ত কার্যকরী হয়নি। গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে সেখানে যেটুকু জলের ব্যবস্থা হয়েছে সেটা প্রয়োজনের তুলনায় অনেক কম। তাই আপনার মাধ্যমে আমি গ্রামীন জল সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেখানে ওয়াটার সাপ্লাই স্কীম অবিলম্বে চালু করা হয়।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস** : মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে দিল্লীর কেন্দ্রের কথা বলা যাবে না, কারণ ভাসুরের নাম বলা যাবে না, তাই আমাদের রাজ্যসরকারের খাদ্য সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। দিল্লীর যুবরাজের সরকার তো বছরে ৪ বার জিনিসপত্রের দাম বাড়াবে, এবারে সেন্ট্রাল বাজেট হয়ে যাবার পর কেরোসিন, ডিজেলের ক্রাইসিস এর ফলে নদীয়া জেলায় কেরোসিনের দাম ৫ টাকা লিটার এবং সেটা রেগুলার প্রাইস। কংগ্রেসী রাজত্বে ওরা বিগত দিনে যে সমস্ত ডিলারের জিনিস দিয়ে গেছে তারা সাব-ইনস্পেক্টরদের সঙ্গে যোগসাজসে কেরোসিন তেলের দাম ৫/৭ টাকা লিটারে দাঁড় করিয়ে দিয়েছে। এটা প্রতিরোধ করার জন্য যেন জরুরী ব্যবস্থা অবলম্বন করা হয়।

**শ্রী মনোহর তিরকি :** মিঃ স্পীকার স্যার, একটা জরুরী বিষয়ের প্রতি আমি আপনার মারফত মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গে চা একটা বিশেষ শিল্প। এই চা থেকে কোটি কোটি টাকা রাজস্ব আদায় হয়, বিদেশী মুদ্রা আসে। এই চা বাগানে প্রায় ৩ লক্ষ শ্রমিক কাজ করেন। কিন্তু দুঃখের বিষয় এই ৩ লক্ষ শ্রমিককে অসহায় অবস্থার মধ্যে অবসর গ্রহণ করতে হয়। তাদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা পাবার জন্য অত্যন্ত কষ্ট করতে হয়, ৩/৪ বছর ধরে ঐ টাকা পাওয়া যায় না। ঐ টাকার নিষ্পত্তির জন্য শিলিগুড়িতে একটি অফিস করা হয়েছিল, কিন্তু দুঃখের বিষয় সেই অফিস চালু করা গেল না। দার্জিলিংএ পাহাড়ীদের জন্য করা হয়েছে, কিন্তু তরাই অঞ্চলের জন্য এখনও হয়নি। তাই জনসাধারণের মধ্যে বিক্ষোভ সৃষ্টি হচ্ছে। যাতে প্রভিডেন্ট ফাণ্ডের টাকা তাড়াতাড়ি পাওয়া যায় তারজন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৈয়দ মোয়াজ্জাম হোসেন :** মাননীয় স্পীকার মহাশয়, সম্প্রতি একটা ঘটনাকে কেন্দ্র করে যে চাঞ্চল্যকর তথ্য বেরিয়েছে সেটা আপনার নজরে আনছি এবং যথাযথ তদন্ত যাতে হয় সেই দাবী জানাচ্ছি। মেদিনীপুর শহরের কাছে একজন যুবক নিজেকে রেলওয়ে কর্মচারী বলে পরিচয় দিয়ে একজন মহিলাকে বিয়ে করে এবং টাকা, পয়সা, সোনা ইত্যাদি আত্মসাৎ করে। তদন্তে প্রকাশ পায় অনেক যুবকের কাছ থেকে সে টাকা নিয়েছে রেলওয়েতে চাকুরী পাইয়ে দেবে বলে। যে সমস্ত লোক তাকে চাকুরীর জন্য টাকা দিয়েছে তারা চাকুরী পেয়েছে এবং নিয়মিত মাইনেও পাচ্ছে - যদিও চাকুরিটি ভূয়ো এর সঙ্গে রেলওয়ের প্রভাবশালী লোক জড়িত থাকার ফলে তদন্তের ক্ষেত্রে বাধা আসতে পারে। আমি অনুরোধ করছি এই ব্যাপারে যেন যথাযথ তদন্ত করা হয়।

**শেখ সিরাজ আলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় বীরপুর থানায় যে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটি আছে সেখানে একটি এক্সরে মেশিন গেছে। ওখানকার শতকরা ৭০ ভাগ লোক সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস্। বর্তমানে তাদের এক্সরে করার দরকার হলে ৩৬ মাইল দূরে যেতে হয়। এই স্বাস্থ্যকেন্দ্রে গত ৮ মাস আগে এক্সরে মেসিন গেছে কিন্তু আজ পর্যন্ত সেটি চালাবার জন্য কোন টেকনিসিয়ান যায় নি। আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি অবিলম্বে সেখানে যাতে একজন টেকনিসিয়ান যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী অনন্ত সোরেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্রে যে সমস্ত উপস্বাস্থ্যকেন্দ্র আছে তার অবস্থা অত্যন্ত শোচনীয়, ঘরগুলি সব ভেঙ্গে পড়েছে। আমি এই প্রসঙ্গে কয়েকটা উপ-স্বাস্থ্যকেন্দ্রের নাম বলছি। আলামপুর, সাসরা, বালিগেরিয়া, চাঁদাবিলা ইত্যাদি, ইত্যাদি। আমি অনুরোধ করছি অবিলম্বে এই সমস্ত উপ - স্বাস্থ্যকেন্দ্রগুলির ঘরগুলি মেরামতের ব্যবস্থা করুন।

**শ্রী হিমাংশু কুঙর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বাস এবং যানবাহনের উন্নতির হলেও এখনও বহু বাস - এর দরকার আছে। আমরা সর্বদাই দেখছি একটি বাসে যত লোক বসতে পারে তার চেয়ে বেশী লোক দাঁড়িয়ে যায় এবং বাস - এর ছাদে বসেও বহু লোক যেতে বাধ্য হয়। কাজেই বাস- এর সংখ্যা যদি না বাড়ান হয় তাহলে মানুষের এই দুর্গতির হাত থেকে রেহাই নেই। আমি পরিবহন মন্ত্রীকে অনুরোধ করছি, মেদিনীপুর, পাঁশকুড়া এবং অন্যান্য বিভিন্ন রুটে যাতে বাস - এর সংখ্যা বৃদ্ধি পায় তার ব্যবস্থা তিনি করুন।

**শ্রী বিভূতী ভূষণ দে** : মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার পান একটি অর্থকরী ফসল এবং আমরা জানি এই পান ভারতবর্ষের বাইরে রপ্তানি করে আমরা প্রচুর বৈদেশিক মুদ্রা অর্জন করি। কাজেই আমি এই পানের উৎপাদন বাড়াবার জন্য কেন্দ্রীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা লক্ষ্য করেছি এই সমস্ত পান যখন এখান থেকে অন্যান্য রাজ্যে যায় তখন পরিবহনের অভাবে অনেক পান পচে যায়। কাজেই পানের সংরক্ষণ ব্যবস্থা বিজ্ঞান সম্মতভাবে করুন এবং বৈজ্ঞানিক গবেষণাগার তৈরী করুন এই পান চাষকে রক্ষা করবার জন্য অনুরোধ জানাই।

**শ্রী দেবনারায়ন চক্রবর্তী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, জেলার প্রশাসনকে আরও উন্নত করবার জন্য আমি কয়েকটি বিষয় সরকারের নজরে আনতে চাই। হুগলী জেলার শ্রীরামপুর থানাকে দুটি ভাগে ভাগ করে মাহেশ নূতন একটি থানা করা হোক, পাণ্ডুয়া ব্লককে দুভাগে ভাগ করে বৈঁচীতে একটি নূতন ব্লক করা হোক। এখানে লোক সংখ্যা ২ লক্ষের বেশী কাজেই এখানে দুটি ব্লক করা উচিত। পাণ্ডুয়া নিয়ন্ত্রিত বাজারে বহু টাকা খরচ করা হয়েছে এবং বহু দোকান ভাড়া দেওয়া হয়েছে। কাজেই ওখানে যদি একটি প্রশাসন ভবন তৈরী করা হয় তাহলে ভাল হয়।

**[3.20–3.30 p.m.]**

**শ্রী দিলীপ মজুমদার** : মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সকলেই জানেন আজ খবরের কাগজে একটা মর্মান্তিক দুর্ঘটনার সংবাদ বেরিয়েছে। কলকাতা থেকে শ্রীনগর যাবার পথে একটি বেসরকারী টুরিষ্ট বাস শ্রীনগর যাবার পথে জম্মু থেকে প্রায় ১৭০ কিলোমিটার দূরে রামবনে একটি গিরিপথে ৬৩ জন যাত্রীসহ এ্যাকসিডন্ট করে। তাতে ২৭ জন যাত্রী হত এবং ৩৪ জন যাত্রী গুরুতরভাবে আহত হয়েছে। বাসের যে ড্রাইভার তিনি নাকি কোনদিন গিরিপথে যাননি। তার সে অভিজ্ঞতা নেই। এই প্রথম সে ঐ গিরিপথে গিয়েছিল। সত্যিকারের তার এই অভিজ্ঞতা ছিল কিনা সেটা জানা দরকার। এবং ৬৩ জন যাত্রী সেই বাসে যেতে পারে কিনা সেটা তদন্ত হওয়া দরকার। যারা হতাহত হয়েছে কাশ্মীর সরকার তাদের ক্ষতিপূরণ দেবে বলে আশ্বাস দিয়েছেন। আমি আমাদের বামফ্রন্ট সরকারকে অনুরোধ করবো এই হত আহত ব্যক্তিদের যেন ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করা হয়।

**শ্রী শান্তি মোহন রায়** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন হুগলী জেলার বালিগড়ি এলাকার উপপ্রধান বিশ্বনাথ মালিক গত ২৬শে মার্চ সি. পি. এম পার্টির প্রশ্রয়পুষ্ট কিছু দুর্বৃত্ত দ্বারা আক্রান্ত হয়েছিল। তাকে গুরুতরভাবে আঘাত করা হয়েছে। তাকে হাসপাতালে নিয়ে যাওয়া হয়েছে এবং তার মাথায় ৮/১০টি স্টীচ করা হয়েছে। এই ব্যাপারে প্রশাসনের তরফ থেকে কোন ব্যবস্থা গ্রহণ করেনি। সত্বর উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য,আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হারান হাজরা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি সুসংবাদ হাউসের সামনে রাখছি। স্যার, হাওড়ায় মানিকপুর ডেল্টা জুট মিলটি অনেক দিন ধরে বেআইনীভাবে লক আউট করে রেখেছিল। এই মিলটি খুব লাভজনক অবস্থাতেই চলছিল। কিন্তু মালিকপক্ষ অতিরিক্ত উৎপাদন করতে হবে বলে শ্রমিকদের ছাঁটাই করতে চেয়েছিল। গতকাল লেবার কমিশনারের ঘরে শ্রমিক পক্ষ মালিক পক্ষ নিয়ে একটা মিটিং হয়। শ্রমিক কর্মচারীরা ঐক্যবদ্ধ হয়ে আন্দোলন করবে এবং এই মনোভাব মালিকদের কখনই প্রশ্রয় দেওয়া হবে না বলে দৃঢ়ভাবের ফলে মালিক পক্ষ তাদের সমস্ত সর্ত তুলে নিয়েছে এবং আজ থেকে মিলটি চালু হয়েছে।

কাছে নিবেদন করছি যে পশ্চিমবাংলার মানুষ তাঁকে যথেষ্ট সম্মান দিয়েছেন, আশীর্বাদ করেছেন, আপনি আজকে ক্ষমতার উচ্চ শিখরে বসেছেন - উনি যেদিন এখানে বসছেন, তিনি অনেক কথা সেদিন বলতেন। আজকে ক্ষমতায় এসে প্রশাসনকে পঙ্গু করে ফেলেছেন। রাইটার্স বিল্ডিংসের কর্মচারীদের ব্যবহার আজকে অসহনীয় হয়ে উঠেছে, গ্রামে গঞ্জে জে. এল. আর. ও. অফিসে সাব রেজিষ্ট্রি অফিসের কথা তো আর বলা যায়না। আজকে বি. ডি. ও অফিস এবং সমস্ত অফিসে লাল ঝাণ্ডাধারী লোকদের আমদানি করেছেন যার ফলে সেখানে কেউ কোন কথা শোনে না। কোঅর্ডিনেশনের নামে নন কো-অপারেশন করে চলেছে। একজন সাধারণ মানুষ একটা দরখাস্ত নিয়ে যদি অফিসে যায়, যার ঘর পুড়েছে, থাকবার জায়গা নেই, দরখাস্ত নিয়ে গেছে বি ডি ও অফিসে, তাকে কতবার ঘুরতে হয়, কি অবস্থায় ঘুরতে হয়, যারা ভুক্তভোগী, তারা অনেকেই জানেন। আজকে এখানে মার্কসের কথা হয়েছে, লেনিনের কথা হয়েছে, ভারতবর্ষ পুঁজিবাদী, লাল, নিল, এইসব দেখানো হয়েছে, প্রকৃত ভাবে আজকে সমস্ত প্রশাসন যন্ত্র একেবারে অচল হয়ে পড়েছে, সাড়ে তিন ডজন মন্ত্রী, এবং একটি দপ্তরের মন্ত্রী এখনও নেই, এটা আমরা দেখতে পাচ্ছি না, সেটা হচ্ছে উচ্ছেদ মন্ত্রী। পশ্চিমবাংলায় উচ্ছেদ হয়, উচ্ছেদ করা দরকার, হকার উচ্ছেদ, সরকারী জায়গায় উচ্ছেদ - জ্যোতিবাবুকে নিবেদন করি, আর একজন মন্ত্রী বাড়ানো দরকার। আর একজন মন্ত্রী বাড়িয়ে আর একটা দপ্তর করা দরকার, উচ্ছেদ মন্ত্রী নাম দিয়ে একটা দপ্তর চালু করা দরকার। এটা তিনি নিশ্চয়ই করবেন আমি আশা করি। কারণ সরকারের জায়গায়, সরকারী জমিতে, সরকারী রাস্তাঘাটে কেউ কখনও নজর রাখেন না এবং সরকারের এইযে প্রশাসন সংস্কার কমিটি, তার একটি প্রস্তাব করেছেন যে সরকারের মূল্যায়ন সমস্ত সম্পত্তি চলে যাচ্ছে, সেদিকে কেউ নজর দেন না। আমি আশা করি পশ্চিমবাংলার অনেক অফিসারের কথা এখানে হয়েছে, কিন্তু আজকে পশ্চিমবাংলা পরিচালিত হচ্ছে একমাত্র হোম সেক্রেটারীর নির্দেশে। তিনি আজকে দীর্ঘদিন ধরে একটা চেয়ারে বসে আছেন, অথচ সমস্ত জেলায় দেখা যাচ্ছে যে জেলা ম্যাজিস্ট্রেট পরিবর্তন হচ্ছে।

পুলিশ প্রশাসনে পরিবর্তন হচ্ছে, অথচ হোম সেক্রেটারী পরিবর্তন হচ্ছে না। কি কারণে হচ্ছে না সেটা বলতে পারি না। যোগ্যতা নিশ্চয়ই থাকতে পারে, কিন্তু তার পরিবর্তন কেন হচ্ছে না সেটা আজকে মানুষের মনে নানা প্রশ্ন জেগেছে। আজকে আমি আশা করি মুখ্যমন্ত্রী এই বিষয়ে নিশ্চয়ই নজর দেবেন। আজকে প্রশাসনকে সত্যনিষ্ঠ করবার জন্য যে গাল ভরা কথা বলা হয়েছিল, সেই কথা বামফ্রন্ট সরকারের আমলে চালু আছে পেয়িং দপ্তর এবং নন-পেয়িং দপ্তর। আজকে যদি পেয়িং দপ্তর, মানে যেখানে ঘুষ পাওয়া যায়, কো-অর্ডিনেশান কমিটির নেতারা সেই সব দপ্তর দখল করে বসে আছে। নন-পেয়িং দপ্তর হচ্ছে পানিশমেন্ট দপ্তর, সেখানে হাসি ঠাট্টা চলে, বি.ডি.ও অফিস, সাবডিভিশনাল অফিস-এ লক্ষ্য করে দেখা গেছে এই জিনিস। সে সমস্ত পেয়িং দপ্তরের অফিসাররা কো-অর্ডিনেশান কমিটির নেতাদের সঙ্গে আলোচনা করে তবে গিয়ে তাকে দিচ্ছে। রাইটার্স বিল্ডিং থেকে মন্ত্রীর নির্দেশ যাচ্ছে - কি নির্দেশে ট্রান্সফার হচ্ছে এবং কমিশণ্ড রুলে ট্রান্সফার হচ্ছে।

This has been done in consultation with the coordination Committee.

আজকে কো-অর্ডিনেশন কমিটির সঙ্গে কনসাল্ট করে মন্ত্রীরা কেন এই জিনিস করবেন - সেই চিঠি নিয়ে হাইকোর্টে দাখিল হচ্ছে, অদ্ভুত কথা, আমরা অবাক হয়ে লক্ষ্য করছি, এবং পশ্চিমবাংলার মানুষ লক্ষ্য করছে, এই জিনিস জ্যোতিবাবু পাল্টাতে পারলেন না। জ্যোতিবাবুর রাজত্বে আজকে

দুর্নীতিগ্রস্ত হয়ে পড়ছে, প্রশাসন আজকে যাদের দিয়ে কাজ করাবার কথা, তারা কাজ করছে না, তারা শুধু দলবাজী করছে, শুধু পয়সার ধান্দায় ঘুরে বেড়াচ্ছে। আমি নিবেদন করি, মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয়ই তাঁর প্রশাসনকে শক্ত হাতে ধরবার চেষ্টা করবেন, শক্ত হাতে ধরে পশ্চিমবাংলার অবিচার, অন্যায়, অত্যাচার যেখানে হচ্ছে, তার বিরুদ্ধে রুখে দাঁড়াবেন, আমি এই আশা করে সমস্ত কাটমোশানের পক্ষে মত প্রকাশ করে আমার বক্তব্য শেষ করছি।

জয়হিন্দ

**[6.30–6.40 p.m.]**

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই এবং কয়েকটি কথা আপনার মাধ্যমে তাকে সংযোজন করতে অনুরোধ জানাই। বর্তমানে যে প্রশাসনিক ব্যবস্থার কথা আমাদের বিরোধী পক্ষের বন্ধু বললেন, সেটা আমি শুনলাম। বিগতদিনে কংগ্রেসী আমলে যে প্রশাসনিক ব্যবস্থা ছিল, আর বর্তমানে যে প্রশাসনিক ব্যবস্থা চলছে, এই দুটোর তুলনা করতে গেলে দেখবো যে এই প্রশাসনকে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী অনেকখানি চাঙ্গা করবার চেষ্টা করেছেন, সুষ্ঠু এবং সবলভাবে পরিচালনা করার চেষ্টা করেছেন। আজকে তিনি এর মধ্যে একটা গতি সঞ্চার করার চেষ্টা করেছেন। ভূমি নীতির ক্ষেত্রে, ভূমি ব্যবস্থা সম্পর্কে কংগ্রেস আমলে আমরা কি দেখেছি? কংগ্রেস আমলে আমরা দেখেছি যে বর্গাদারদের জমির ফসল পাবার ক্ষেত্রে অনেক ডিফিকালটিস এ্যারাইজ করতো, মহাজন, জোতদার তাদের বঞ্চিত করতো। আজকে সেখানে আইন করে তাদের সুযোগ করে দেওয়া হয়েছে যাতে বর্গাদাররা তাদের ফসল পেতে পারে, তাদের ন্যায় সঙ্গত দাবী তারা আদায় করতে পারে। আজকে কোন গরীব মানুষের জমি যদি কোন মহাজন ভুলিয়ে নিয়ে থাকে, যদি সেটা রেজিষ্ট্রি করে নিয়ে থাকে তাহলে সেটা তাকে ফিরিয়ে দেবার ব্যবস্থা এই প্রশাসনের মধ্যে করা হয়েছে। আইনের মাধ্যমে তাকে সেই জমি পাইয়ে দেবার ব্যবস্থা করা হয়েছে। এইভাবে আইনের সুযোগ গরীব মানুষের কাছে পৌঁছে দেওয়া হয়েছে। এর আগে কোনদিন এই জিনিস ছিল না। আমাদের আইনমন্ত্রী প্রশাসনিক ব্যবস্থার মাধ্যমে ত্রুটি বিচ্যুতিগুলি সংশোধন করে কিভাবে আইনের সফলতা সাধারণ মানুষের মধ্যে পৌঁছে দেওয়া যায় তার জন্য চিন্তা-ভাবনা করেছেন। তিনি বিভিন্ন জায়গায় - দাঁতন, বারুইপুর ইত্যাদি - বিভিন্ন জায়গায় কোর্ট করেছেন এবং তার মাধ্যমে সাধারণ মানুষের কাছে আইনের সফলতা পৌঁছে দেবার ব্যবস্থা করেছেন। ইতিপূর্বে প্রশাসনিক ব্যবস্থা যা ছিল তার আমূল পরিবর্তন করা হয়েছে। আমরা দেখেছি যে সাধারণ মানুষ প্রশাসনিক ব্যবস্থার মধ্যে দিয়ে আইনের সফলতা উপভোগ করছে।

তারপরে কংগ্রেস আমলে শিক্ষা ব্যবস্থা আশ্চর্যজনকভাবে বিপদগ্রস্ত হয়েছিল। প্রশাসনিক ব্যবস্থা এমন জটিল থেকে জটিলতর হয়েছিল যে সেটা আমরা ভাবতে পারিনা। তারা কি ভাবে স্কুল কলেজ করতেন তার একটি দৃষ্টান্ত আমি আপনার কাছে তুলে ধরছি। কংগ্রেস আমলে আমরা দেখেছি যে যেখানে কোন প্রয়োজন নেই সেখানে স্কুল-কলেজ তৈরী করা হয়েছে। আবার যেখানে প্রয়োজন সেখানে কিছুই করা হয়নি। তাদের কোন সুষ্ঠু ব্যবস্থা ছিলনা কোন নীতি ছিলনা। কোন একজন কংগ্রেস এম. এল. এ. বন্ধু, মুখ্যমন্ত্রীকে বললেন যে এখানে স্কুল করতে হবে, কলেজ করতে হবে। মুখ্যমন্ত্রীও সঙ্গে সঙ্গে বলে দিলেন যে ওখানে স্কুল করা হোক, কলেজ করা হোক। এইভাবে তারা কাজ করেছেন। আমার কনস্টিটিউয়েন্সী খেজুরী। এটা একটা ব্যাকওয়ার্ড এরিয়া। এখানে কোন

কলেজ নেই। অথচ ভগবানপুরে মুকবেরিয়া পাশাপাশি দুটো কলেজ করা হয়েছে। তাদের সময়ে এই রকম ব্যবস্থা হয়েছিল। আমাদের প্রশাসনিক ব্যবস্থার মাধ্যমে একটা সুষ্ঠু ব্যবস্থা করা হচ্ছে। ভবতোষ দত্ত কমিশনের কথা বিরোধী পক্ষের অনেক সদস্য বলেছেন। এটা একটা বিশেষ ব্যবস্থা। কংগ্রেস আমলে শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য চলেছিল, তার সংশোধন করে এই ব্যবস্থার মাধ্যমে একটা নতুন প্রচেষ্টা নেওয়া হচ্ছে।

যার দ্বারা আমি মনে করি বহু জায়গায় যেখানে শিক্ষা প্রতিষ্ঠান হওয়া দরকার ছিল সেখানে নিশ্চয় হবে এবং ভবতোষ দত্ত কমিশনের রিপোর্টে তার ইঙ্গিত রয়েছে। দেবব্রতবাবু বললেন যে, রিপোর্ট বেরোতে দেরি হয়ে গেছে, দেরি হওয়া অত্যন্ত অন্যায়, অসঙ্গত ইত্যাদি ইত্যাদি। কিন্তু ভবতোষ দত্ত কমিশনের রিপোর্ট যদি অনুধাবন করা যায় তাহলে দেখা যাবে সেই রিপোর্টের মধ্যে সমস্ত পশ্চিমবাংলার পুঙ্খানুপুঙ্খ সার্ভে করে কংগ্রেস আমলে কিভাবে শিক্ষা ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়েছিল, পুনরায় তাকে আবার স্বাভাবিক অবস্থায় ফিরিয়ে আনতে গেলে কি করতে হবে এই সব কথা সেখানে উল্লেখ করা হয়েছে। আমি বলব প্রশাসনিক ক্ষমতার মধ্যে ডি. এল. সি. সি. একটা ব্যবস্থা চালু করা হয়েছে, যেটা ইতিপূর্বে ছিল না। এই প্রশাসনিক ব্যবস্থাটা মাননীয় মুখ্যমন্ত্রীর নির্দেশে বিশেষ ব্যবস্থায় পরিণত হয়েছে। আমরা আশা করছি এই ডিষ্ট্রিক্ট লেভেল কো-অর্ডিনেশন কমিটি চালু হওয়ায় পুলিশরা যে ১৬১ আই. পি. সি. ক্ষমতা ব্যবহার করতো, সেই ক্ষমতা আর ব্যবহার করতে পারবে না। মানুষকেআর অযথাভাবে মিথ্যা কেসে জড়াতে পারবে না। এই ডিষ্ট্রিক্ট লেভেল কো-অর্ডিনেসন কমিটির মাধ্যমে নিশ্চয় তার সমাধান হবে। আমি এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

জয়হিন্দ

**শ্রী সুখেন্দু খাঁ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সাধারণ প্রশাসন খাতে ১৮ এবং ১৯ নং দাবীর অধীন যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরোধী পক্ষ যে কাট মোশন দিয়েছেন তার সম্পূর্ণ বিরোধীতা করে সংক্ষেপে আমি আমার বক্তব্য রাখছি। আমাদের দেশে এখন যে প্রশাসনিক কাঠামো আছে, স্বাধীনতার পরবর্তীকালে নতুন করে আর কোন কিছু সৃষ্টি হয়নি। আমরা সেই ব্রিটিশ সাম্রাজ্যবাদী শাসনের প্রশাসনিক কাঠামোই পেয়েছিলাম, তার মধ্যে কেবল কিছুটা এক্সটেনসন, কিছুটা পরিবর্তন, কিছুটা সংস্কার করা হয়েছে। তবে কিছু কিছু চিন্তাভাবনা হয়েছে। কেন্দ্রে একটি এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফমর্স কমিশন গঠন করা হয়েছে। তারা কিছু কিছু পরামর্শ দিয়েছেন এবং কিছু কিছু কাজ হয়েছে। কতটা কেন্দ্র এবং রাজ্য সরকার মেনেছেন, আমি সেই সম্পর্কে কিছু বলছি না। আমার বক্তব্য শুধু এই, এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস কমিশনের বাইরে যেসব মানুষ আছেন, যেসব বুদ্ধিজীবী গনতন্ত্র প্রিয় মানুষ আছেন, যারা এই সম্বন্ধে আলোচনা করেন পরামর্শ দেন এবং কাগজপত্রে লেখালেখি করেন, তাদের কথা মাননীয় মুখ্যমন্ত্রীকে ভাববার জন্য অনুরোধ করবো। মাননীয় মুখ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন এর মধ্যে আমাদের রাজ্যপালের গ্রান্ট সম্বন্ধে কোন কথা বলা নেই । আমি রাজ্যপাল সম্বন্ধে কোন কিছু বলতে চাইছি না, তার সম্বন্ধে বলার এক্তিয়ারও আমার নেই। তবে এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস কমিশনের রেকমেণ্ডেসনে বলা হয়েছে, 'We recommended that steps should be taken by the Union Government and the State Government to reduce the expenditure of Governor at Raj Bhavan in conformity with the objective

of a democratic Socialist Society.

মাননীয় স্পীকার মহাশয়, আমি এই কথা এই জন্য বলছি যে, গভর্নরের বিভিন্ন খাতে ৩৪ লক্ষ ৬ হাজার টাকা ধরা আছে। এই টাকার মধ্যে এক্সপেনডিচার অন কন্ট্রাক্ট এ্যালাওয়েন্স বাবদ ৭ লক্ষ ৬৫ হাজার টাকা দেওয়া হয়েছে, টুর বাবদ দেওয়া আছে ২ লক্ষ ৩ হাজার ৭০ টাকা, ডিসক্রিসনারি গ্রান্ট বাবদ দেওয়া আছে, ৫০ হাজার টাকা, আদার এক্সপেণ্ডিচার ১ লক্ষ ৩৩ হাজার টাকা। মাননীয় স্পীকার মহাশয়, আপনি চান বা না চান, দেশ চলছে এবং চলবে, পরিবর্তনের দিকে যাচ্ছে এবং যাবে। কিন্তু রাজ্যপালের এই ঠাট-বাট মানুষ বাইরে থেকে পছন্দ করছেন না তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব এই সম্পর্কে যে বাজেট ধরা হয়েছে সেটা একটু কাট ছাঁট করলে ভাল হয়।

**[6.40–6.50 p.m.]**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এতদিন ধরে বিরোধীদলের মাননীয় সদস্যদের বক্তব্য শুনলাম। তাঁরা তাঁদের বক্তব্যের মধ্যে বললেন, এখানে প্রশাসন বলে কিছু নেই, আইন-শৃঙ্খলা নেই, স্বজনপোষণ চলছে এবং সব টাকা চুরি হয়ে যাচ্ছে। স্যার, আমি এই প্রসঙ্গে ওদের ১৯৭২ থেকে ১৯৭৭ সালে যে প্রশাসন পশ্চিমবঙ্গে চলেছিল সে কথা একটু স্মরণ করতে বলছি। সেদিনের প্রশাসনের কথা এখানকার মাননীয় সদস্যরা সকলেই জানেন যে সেদিন পশ্চিমবাংলার কি হাল হয়েছিল। সেই সময় আমরা যখন কোলকাতায় আসতাম তখন কোন চায়ের দোকানে চা খেতে গেলে আমরা ৫ জন থাকলে বলতাম, তিনটে চা দাও আর দুটো সিদ্ধার্থ দাও মানে দুটো ফাঁকা দাও। সেই সময় জনসাধারণের মধ্যে এই সব কথা খুবই চালু ছিল। এর থেকেই স্যার, বোঝা যাবে সেই সময় পশ্চিমবঙ্গের প্রশাসনের কি হাল ছিল। আমি এই প্রসঙ্গে বিরোধীদলের মাননীয় সদস্যদের আরো বলি, আপনারা তো দীর্ঘদিন এখানে ক্ষমতায় ছিলেন কিন্তু দীর্ঘ ১৮ বছর ধরে আপনারা পঞ্চায়েতের নির্বাচন করতে পারেননি অথচ আমরা ক্ষমতায় আসার পর দু দুটো পঞ্চায়েতের নির্বাচন করেছি এবং সেই নির্বাচনে কোথাও এমন কোন গণ্ডগোল হয়নি যাতে নির্বাচন বন্ধ করে দিতে হয়েছে। আমরা নির্বাচনের মধ্যে দিয়েই এখানে ক্ষমতায় এসেছি এবং প্রথমবারে ৩৬ দফা এবং দ্বিতীয়বারে যে ৩৪ দফা কর্মসূচীর কথা আমরা বলেছি সেগুলির মধ্যে অধিকাংশই আমরা রূপায়িত করতে পেরেছি, যেটাতে কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তার প্রয়োজন এবং সেই সহায়তা আমরা পাইনি সেগুলি হয়ত রূপায়িত করতে পারিনি। আমরা ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছি এবং পঞ্চায়েতের মাধ্যমে টাকা খরচ করেছি। একটি লোকসভা কেন্দ্রের নির্বাচিত প্রার্থী ৭ লক্ষ লোকের প্রতিনিধিত্ব করেন, বিধানসভায় ১।। লক্ষ লোকের প্রতিনিধিত্ব করেন এবং পঞ্চায়েতের তিনতি স্তরের নির্বাচিত প্রতিনিধিরা আরো অনেক কম লোকের প্রতিনিধিত্ব করেন শেষ স্তরে ৩০০ লোকের প্রতিনিধিত্ব করেন। সেই পঞ্চায়েতের মাধ্যমে আমরা টাকা খরচ করেছি আরো করতে হবে। এটা গণতন্ত্র সম্মত পদ্ধতি। এই গণতন্ত্র মেনে আমরা টাকা খরচ করেছি আর আপনারা বলছেন পঞ্চায়েতের সব টাকা চুরি হয়ে যাচ্ছে। আপনাদের আমলেও তো পঞ্চায়েতকে টাকা দেওয়া হ'ত, সেই টাকায় পঞ্চায়েতগুলি কি কাজ করেছে সেটা আপনারা বলতে পারবেন কি? অথচ আজ গ্রামে, গঞ্জে যান, দেখবেন, পঞ্চায়েতের মাধ্যমে কত কাজ সেখানে হচ্ছে এবং পুরো টাকাটাই যে সেখানে ইউটিলাইজ হচ্ছে বুঝতে পারবেন। তা ছাড়া পঞ্চায়েতের যে অডিট রিপোর্ট তার মধ্যেও তার প্রমাণ পাবেন। তারপর স্যার, এঁরা বলছেন, রাজ্যে নাকি মাথাভারি প্রশাসন চলছে। স্যার, এ সম্পর্কে বক্তব্য রাখতে গিয়ে আমি কয়েকটি পরিসংখ্যান দিতে চাই। আমাদের ভারতবর্ষের ২২টি অঙ্গরাজ্যের মন্ত্রীসভার জন্য কোন রাজ্যের কত ব্যয় সে সম্পর্কে আমি একটি তথ্য দিচ্ছি। মন্ত্রীসভার জন্য রাজস্থানের বার্ষিক ব্যয়

৮৪ লক্ষ টাকা, তামিলনাড়ুর ৪৯ লক্ষ টাকা, উড়িষ্যার ৪২ লক্ষ টাকা, বিহারের ২ কোটি ৬ লক্ষ টাকা, হরিয়ানার ১ কোটি ৩৯ লক্ষ টাকা এবং পশ্চিমবাংলার ৩৬ লক্ষ টাকা। এর থেকে কি প্রমাণ হয় পশ্চিমবাংলার মাথাভারি প্রশাসন চলছে ? স্যার, আমরা জানি যে, আর্থিক এবং সামাজিক কাঠামোর মধ্যে দিয়ে সরকার চালাচ্ছি তাতে সার্বিক উন্নয়ন সম্ভব নয়, সমাজতান্ত্রিক সমাজ ব্যবস্থার মধ্যে দিয়েই তা করা সম্ভব। এই অবস্থায় আমাদের সীমিত আর্থিক ও সাংবিধানিক ক্ষমতার মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে। এবং যতটুকু পারা যায় জনকল্যানের চেষ্টা করতে হচ্ছে। আমাদের বিরোধীপক্ষের সদস্যারা সেইসব জনকল্যানমূলক কাজগুলি দেখতে পাচ্ছেন না, তারা শুধু বামফ্রন্টের বিরুদ্ধে কুৎসা প্রচার করছেন। তবে তারা জেনে রাখুন, পশ্চিমবঙ্গের মানুষ আর সেই পুরোনো কায়দায় মধ্যে ফিরে যেতে চায় না। স্যার, আমরা দেখছি, এঁরা মানুষকে বিভ্রান্ত করার জন্য একদিকে নানান রকমের কুৎসা বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে প্রচার করছেন এবং অপরদিকে সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামার লাগাবার জন্য নানান রকমের প্রচেষ্টা করছেন। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এখানকার মানুষকে রাজনৈতিকভাবে সচেতন করে এবং সংগঠিত করে সেগুলির মোকাবিলার চেষ্টা করছেন। স্যার, আপনি জানেন, শ্রীমতী ইন্দিরা গান্ধীকে হত্যার পর দিল্লীতে এবং বিভিন্ন প্রদেশে বহু মানুষকে হত্যা করা হয়েছিল, একমাত্র পশ্চিমবাংলাতেই একটিও সেই রকম হত্যার ঘটনা ঘটে নি। কাজেই এর থেকে প্রমাণিত হয়ে যাচ্ছে যে, পশ্চিমবাংলার প্রশাসন অন্যান্য প্রদেশের প্রশাসনের চেয়ে অনেক ভাল। (এই সময় লাল-আলো জ্বলে।) আমি আর বক্তব্য রাখতে চাই না, কারণ লাল-বাতি জ্বলে গিয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ শিশির কুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসন এবং জেলা প্রশাসনের উপর যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তার উপর যে কাট মোশানগুলি আনা হয়েছে সে গুলির সমর্থনে আমি আমার সামান্য বক্তব্য রাখতে চাই।

আমি প্রথমেই বলি পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ, যাদের আমরা কমনমেন বলি অথবা ম্যান ইন দি স্ট্রীট বলি, যারা আমাদের কাছে আসল মানুষ তারা সকলেই অনুভব করছে যে, এ্যাডমিনিষ্ট্রেসন ইন ওয়েষ্ট বেঙ্গল ইজ ইন ডীপ ক্রাইসিস। আমরা বুঝি না যেখানে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর মত ব্যক্তি, এই স্ট্যাচারের ব্যক্তি রয়েছেন সেখানে কেন আমরা এই সত্যটাকে এড়িয়ে যাব! অনেকে বললেন যে, সামথিং মাষ্ট বি রটেন ইন দি ষ্টেট অফ্ ডেনমার্ক। ঠাট্টা করে বললেও - কি লজ্জার কথা আজও এমন লোক আছে যারা বলে - আমাদের তো লজ্জা করে - যে বৃটিশ আমলটা ভাল ছিল। তারা সেই দাসত্বের জন্য হা-পিত্যেশ করে। এই রিল্যাকট্যান্স কেন? উট পক্ষীর ন্যায় বালির মধ্যেও মাথা ডুবিয়ে রাখব, দেখব না কি হচ্ছে? এটা কার স্বার্থ? এটা দেশের স্বার্থ নয়, কোন পার্টির স্বার্থ নয়। আমি গতানুগতিকভাবে - রুটিন ম্যানার যাকে বলা হয় - এর বিচার করতে চাইব না। কেন না এটা মাননীয় মুখ্যমন্ত্রীর ডিপার্টমেন্ট, তিনি নীতি নির্ধারক, সুতরাং ফাণ্ডামেন্টাল ব্যাপার যে গুলি আছে সেগুলি নিয়েই বিচার করা ভাল। এখানে প্রশাসন নিয়ে অনেক কথা উঠেছে। আমাদের কাছে যে বিবৃতি পেশ করা হয়েছে তার মধ্যেও নীতির কথা আছে। নীতির কথা, প্রয়োগের কথা, কোথাও কার্যকরী করা যাচ্ছে, কোথাও কার্যকরী করা যাচ্ছে না, সে কথা আছে। জেলা ভাগাভাগীর কথা, ইত্যাদি আছে। কেন্দ্রের দায়িত্বের কথা ইত্যাদি আছে। এই নিয়ে অনেক বিতর্ক হয়ে গেল, তার মধ্যে আমি যাচ্ছি না।

**[6.50–7.00 p.m.]**

এ্যাডমিনিস্ট্রেসনের ব্যাপারটা কি? তার সংজ্ঞা কি ? এটা নতুন কথা নয়। এটাকে বলা হয় এ্যাডমিনিস্ট্রেসন ইজ এ সিসটেম অফ গভর্নস বাইরে পলিটিক্যাল পার্টি অর অরগ্যান অর ইনষ্টিটিউশন ইন পাওয়ার। আমি একটু পিছিয়ে যাই, আমরা যারা একটু বয়স্ক, আমরা বৃটিশ আমলের এ্যাডমিনিস্ট্রেশন দেখেছি এবং দেখেছি তাঁরা কিভাবে রাজত্ব চালাতো। তখন থেকে তিনটি কথা - আমরা সকলেই জানি, যে কোন পলিটিক্যাল ইনষ্টিটিউশন, যে কোন পলিটিক্যাল অরগ্যান, পলিটিক্যাল পাওয়ার এ্যাডমিনিস্ট্রেশনের দরকার হলে তার ৩টি জিনিসের দরকার হয়। একটা হচ্ছে, আইডিওলজিক্যাল কমিটমেন্ট, দ্বিতীয় হচ্ছে তার ষ্ট্রাটেজিক অবজেকটিভ। আমি মার্কস বলছি না, আমি সাধারণ কথা বলছি। শেষেরটা হচ্ছে, ট্যাকটিকস এ্যাণ্ড মেথডলজি। এই ট্যাকটিক্স এ্যাণ্ড মেথডলজি এটা বদলায় সময় অনুসারে, অবস্থা অনুসারে -এটা আমি স্বীকার করি। সুতরাং ৩টি জিনিসের উপর ভিত্তি করে এ্যাডমিনিস্ট্রেসন হয়, কোনটাকে বাদ দিয়ে হয় না। বৃটিশ আমলে তাদের আইডিওলজিক্যাল কমিটমেন্ট ছিল টু এমপায়ার, এ্যাণ্ড এমপায়ারিয়ালিজম - তাদের ষ্ট্রাটেজিক অবজেকটিভ ছিল "আমরা ভারতবর্ষকে এক্সপ্লয়টেসান করবো"। তাদের ট্যাকটিক্স এবং মেথডলজি ছিল কিভাবে সুষ্ঠুভাবে করা যায় এবং তাদের এ্যাডমিনিস্ট্রেসন সেইভাবে গঠিত হয়েছিল। তারপর স্বাধীনতা আন্দোলনের সময়ে ফিরে আসি- এইসব কথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ভাল করেই জানেন - বহুদিন আগেকার কথা, তার কিছুদিন পরেই কমিউনিষ্ট পার্টির জন্ম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি প্রাতঃস্মরণীয় পুরুষ যিনি ইহজগতে নেই তাঁর নাম বোধহয় করা যেতে পারে। আমি দেশবন্ধু চিত্তরঞ্জন দাসের কথা বলছি। আপনারা জানেন, ১৯২২ সালে কাউন্সিল এন্ট্রির পক্ষ নিয়ে কি আন্দোলন শুরু করেছিলেন সীমিত ক্ষমতার মধ্যে যে কথা আপনারা প্রায়ই বলেন। বৃটিশ রাজত্বে তিনি কাউন্সিল এন্ট্রি করবেন - তৎক্ষনাৎ তিনি একটা কাজ করলেন - এটা পশ্চিমবঙ্গ সরকারের ষ্টেট আরকাইভস-এ আছে, সেখান থেকে আমি নিয়েছি। তিনি স্বরাজ স্কীম বলে একটা রচনা প্রস্তুত করলেন এবং সারা ভারতবর্ষে সেটা প্রচার করলেন তিনি কাউনসিলের ভিতরে গেলে তাঁকে জিজ্ঞাসা করা হবে তাঁর প্রশাসন কি রূপরেখা নেবে সেইজন্য তিনি বিস্তৃতভাবে তার ব্লু-প্রিন্ট দেশের সামনে রাখলেন। স্বাধীনতার কত আগে - ১৯২২ সাল আর আজ হচ্ছে ১৯৮৫ সাল। এমন কোন এ্যাডমিনিষ্ট্রেটিভ কোশ্চেন নেই যা এই রচনার মধ্যে নেই, এমন কোন কথা নেই যা তখন দেশবন্ধু চিত্তরঞ্জন দাস লেখেননি। অবশ্য সেটা যে আজ প্রযোজ্য হবে সেকথা আমি বলছি না।

আমার বলবার কথা হচ্ছে এই যে, কংগ্রেস কংগ্রেস করে অনেক কথাই তো বলা হয়, আমি স্বরাজ পার্টির কথা বলছি। সেই পার্টির আসল ক্ষমতাই তো ছিল বাঙালী। তাঁরাই তো করে গেছেন। প্রশাসনের একটা সম্পূর্ণ ইনট্রোডাকসান বা পরিচিতি তাঁরা আমাদের দিয়ে গেছেন। তার ভিত্তি কি? পঞ্চায়েত। ১৯২২ সালে তাঁরা শুরু করেছেন ভিলেজ পঞ্চায়েত দিয়ে, আর শেষ করেছেন ইণ্ডিয়ান পঞ্চায়েত বলে। এই ছিল তাঁদের ডেমোক্রেসী বা গনতান্ত্রিক চিন্তা ভাবনা। আমি শুধু দুটি দৃষ্টান্ত দেব, বেশী দিতে চাই না। সময় হয়ত নাই। আর একজন স্বর্গত বাঙালী কৃতি সন্তানের কথা বলি। এগুলি আমাদের ভেবে দেখা দরকার। আজাদহিন্দ ফৌজ তখন যুদ্ধ করছে, রক্তক্ষয়ী সংগ্রাম। হাজার হাজার সৈন্য রণক্ষেত্রে প্রাণ দিচ্ছে। একজন বাঙালী নিযুক্ত হলেন গভর্ণনেন্স অফ দি ফ্রীড এরিয়াস বাই দি আরমিস, তাঁর নাম ছিল অনিল চট্টোপাধ্যায়। তিনি মেজর জেনারেলের পদে উন্নীত হয়েছিলেন। একটা দলিল পাওয়া গেছে। মার্কিনী গোয়েন্দা দপ্তর একটা দলিল ক্যাপচার করেছিলেন। একদিকে সৈন্যরা যুদ্ধ করছেন, আর একদিকে লিবারেটেড এরিয়াজ কি ভাবে এ্যাডমিনিষ্টার্ড হবে তার সম্পূর্ণ

প্ল্যান তাঁরা লিখে দিচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনারা জিজ্ঞেস করছেন, এত কথা বলছেন কেন? আমি বিশ্বাস করি, যে ধরণের কাগজপত্র আমাদের হাতে দেওয়া হয়েছে তাতে এই সব কথাবার্তার রিলেভেনস আছে। কারণ আমাদের একটা ধারা আছে। আমরা বহুদিন ধরে প্রশাসনের কথা ভাবছি। আমাদের স্বাধীনতা সংগ্রামের সময় থেকে এই কথা ভাবা হয়েছে। আমি আবার ফিরে যাই কমিউনিষ্ট পার্টির কথায়, কমিউনিষ্ট পার্টি তো একটা শিশু পার্টি নয়, যদি আমার ভুল না হয়ে থাকে তো অন্ততঃ ছয় দশক হয়ে গেল কমিউনিষ্ট পার্টির জন্ম হয়েছে। আমি যা বলছি তা শ্রদ্ধার সঙ্গে বলছি। কিন্তু এখানে যে বিচার, আমরা আমাদের স্বাধীনতার আন্দোলনের প্রধান ধারাটা বিচার করছি। আমি তিনটি কথা বলছি এটা থাকলে এ্যাডমিনিষ্ট্রেসন হবে, না থাকলে এ্যাডমিনিষ্ট্রেসন হবে না।

আইডিওলজিক্যাল কমিটমেন্ট এটা হচ্ছে প্রথম কথা, Without the ideological Commitment of the Communist movement of India. আমি এটা বলতে বাধ্য it consist of half lak and half cooked marxism which now consist of a package of out of date dogmas which has no relevance with reality.

[7.00–7.10 p.m.]

দুই নম্বর - ষ্ট্র্যাটেজিক অবজেকটিভটা কি? ষ্ট্র্যাটেজিক অবজেক্টের কথা বলতে গেলে দেয়ার ইজ আর্টার কনফিউস্যান। বিপ্লব হবে, কিন্তু সেটা পিপলস্ ডেমোক্রেটিক রেভলিউসন হবে, না ন্যাশনাল ডেমোক্রেটিক রেভলিউসন হবে না সোস্যালিটিক রেভিনিউ দল হবে, না প্রলেটারিয়ান রেভিলিউশন হবে- তার কোন ঠিক নেই। সুতরাং ষ্ট্র্যাটেজিক অবজেকট-এর বেলায়ও কিছু নেই। যে বিপ্লবের কথা ওঁরা বলেন, সেই Revolution will not take place in my life time, in the life time of my children and in the life time of my children's children তারপর আসুন ট্যাকটিক্সে।

In the absence of a clear cut ideological commitment, in the absence of a clear cut defined objective, you are left only with tactics and that tactics consists of two words - 'Matching Grant', Matching Grant has been the policy the administrative policy of the Left Front Government for the last eight years. In the absence, I repeat, of a clear idiological commitment and a clearly defind stratagic objective.

এখানে অফিসারদের কথা বলা হয়েছে। নাম করা খুব অন্যায় কাজ, সে দিকে আমি যাচ্ছি না। But I wish to categorise officers who serve the Government.

আমি, বলতে চাই, আমরা তিনটি ক্যাটাগরীতে ভাগ করতে পারি অফিসারদের ক্যাটাগরী ওয়ান পারপাসফুল, ব্রিলিয়ান্ট, কম্পিটেন্ট অফিসারস্। এই শ্রেণীর অফিসার আমাদের আছে, আমি স্বীকার করি যে, আমাদের আছে, মাননীয় মুখ্যমন্ত্রীর পাশেই তাঁরা আছেন, কিন্তু They were be -wildered, they are in utter bewilderment.

আমরা তাঁদের ব্যবহার করতে পারছিনা। ব্যবহার করাও সম্ভবও নয় এই বাতাবরণের মধ্যে, যে বাতাবরণের কথা এইমাত্র আমি বলেছি। এখানে কংগ্রেস সম্বন্ধে নানা কথা হোল। কংগ্রেস বন্ধুরা

এখানে আছেন- তাঁদের সামনেই বলছি। ১৯৬৭ সালে ভারতবর্ষের বেশীরভাগ রাজ্যে কংগ্রেস তো নিশ্চিহ্ন হয়ে গিয়েছিল, তাঁদের মূল্য দিতে হয়েছিল। পলেটিক্যাল এ্যাণ্ড এ্যাডমিনিষ্ট্রেটিভ ফেলিওর-এর মূল্য দিতে হয়, ইতিহাস কাউকে ক্ষমা করে না।

**(এ ভয়েস ঃ- কথাটা মনে রাখবেন)**

নিশ্চয়ই মনে রাখবো। এখন দ্বিতীয় ক্যাটাগরী অফিসারদের কথা বলি। তাঁরা হচ্ছেন কেরিয়ারিষ্ট। তাঁরা শুধু একটা কথা বোঝেন তাঁদের কেরিয়ার সম্বন্ধে। সব অফিসেই এই ধরণের অফিসার আছেন। আমাদের ডাক্তারদের মধ্যে এই ধরণে ক্যাটাগরীর ডাক্তার আছে আমরা জানি। তাঁরা মাঝে মাঝে ডাক্তারী ভুলে যান। তাঁরা আর কিছু বোঝেন না, তাঁদের কেরিয়ার এ্যাসিয়োর করে দিন, তাহলে তাঁরা আপনার সাথে আছে। আপনি কি করতে চান, জন-জীবনের জন্য কি করতে চান না চান তাঁরা সেটা বোঝেন না।

তৃতীয় ক্যাটাগরীর অফিসাররা হচ্ছেন সুবিধাবাদী, অপারচুনিষ্ট। তাঁরা কিছু তোয়াক্কা করেন না, তাঁরা সুবিধা এবং সুযোগের সন্ধানে আছেন। কি করে নিজের সুযোগ সুবিধা করে নেওয়া যায় সেই চেষ্টার তাঁরা সব সময় করে থাকেন। এই অবস্থার সূচনা আপনারা করে গিয়েছিলেন এবং এখন সেটা আরো বেড়ে যাচ্ছে। এই অবস্থার মধ্যে পশ্চিমবাংলায় এই ধরণের সুবিধাবাদী অফিসারদের সুযোগ আরো বেড়ে গিয়েছে। এই অবস্থার মধ্যে প্রশাসনিক অগ্রগতি - এখানে অগ্রগতির কথা বলা হয়েছে - হওয়া সম্ভব নয়। যে অবস্থার মধ্যে, যে রাজনৈতিক প্রেক্ষাপটে এই ক্যাটাগরির অফিসাররা সুযোগ-সুবিধা পান সেই অবস্থায় প্রশাসনের অগ্রগতি হবে না।আমি কেন এত কথার অবতারণা করলাম? এই ধরণের কথাবার্ত্তা হয়ত এখানে হয় না। আমি এই জন্য করলাম যে, আমাদের এই বিধানসভা, এমন ধরণের আলোচনা হওয়া উচিত যাতে আমরা সকলেই - আমি উভয়ের কথাই বলছি - লাভবান হতে পারি। খালি এ্যাকুইজিশান এবং কাউন্টার এ্যাকুইজিসান - এর ভিত্তিতে যে আলোচনা হয় সেই বিতর্ক কখনও প্রোডাক্টিভ হয় বলে আমি মনে করি না। যখন আমি বাজেট বিবৃতিটা পড়ছিলাম তখন আমার একটা কথা মনে হয়েছিল সেই কথাটা বলে আমি আমার বক্তব্য শেষ করবো। মাননীয় মুখ্যমন্ত্রী আমাকে ক্ষমা করবেন এই কথাটা বলার জন্য। এটা আমার কথা নয়, এটা সকলেই জানেন। বাজেট বিবৃতিটা পড়ে আমার এই কথাটা মনে হয়েছিল সেটা হ'ল "পথিক তুমি কি পথ হারাইয়াছ"।

**শ্রী জ্যোতি বসু ঃ** শেষ কথাটা ভালই বলেছেন শিশিরবাবু, কাগজে ভাল হেড লাইন হবে। এখানে যে সংশোধনী গুলি এসেছে তার বিরোধীতা করে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। প্রথমে এখানে বিরোধী দলের পক্ষের কয়েকজন সদস্য দুর্নীতির ব্যাপার নিয়ে বলেছেন। তার জবাব সরকার পক্ষের সদস্যরা দিয়েছেন, আমার এর বেশী কিছু বলার নেই এই কথা ছাড়া যে, দুর্নীতির কেন্দ্রস্থল হলো কংগ্রেস দল এবং কংগ্রেস সরকার। ওনাদের বেশী কথা না বলাই ভাল, ওনারা যত কম কথা বলেন ততই ভাল। সর্বনাশ করে দিয়েছেন আপনারা সব জায়গায়।

**[7.10–7.20 p.m.]**

প্রশাসন সম্বন্ধে বলতে গিয়ে অনেক কথাই হয়েছে, যার কোন রেলিভেন্সি নেই, অবান্তর অনেক কথা সবাই বলে গেলেন। বিশেষ করে শেষ বক্তা শিশিরবাবু যা বললেন, সেটায় আমি পরে আসছি। দুর্নীতির কথায় বলতে গিয়ে এবং হয়ত আরও অনেক কথা বলতে গিয়েও বলতে পারেন নি সময়ের অভাবে। সি এম ডি এ-র মাটি কাটার ব্যাপার নিয়েও দুর্নীতির কথা বলা হয়েছে। সেটাতে তো

আমরা কমিশন বসিয়েছিলাম। কংগ্রেসীরা সেখানে নিজের জাজের সঙ্গে কথা ঝগড়া করে ওয়াক আউট করে চলে এলেন। তারপর কোর্টে কেস করা হল। তারপরেই সেটা বন্ধ হয়ে গেল। এটা নাকি দুর্নীতি হয়ে গেল। তা এ নিয়ে তো আর কিছু বলার প্রশ্ন ওঠে না। ওঁরা দুবার করে ওখানে গিয়ে জাজের সঙ্গে ঝগড়া করে বেরিয়ে এলেন - বিকজ ইউ হ্যাভ নাথিং টু প্রুভ, ইউ হ্যাভ নো এভিডেন্স। এই জিনিস তো আমরা দেখলাম। আমরা তো আর কোর্টে কেস করিনি। আমরা যা চেয়েছিলাম, সমস্ত কথাবার্তা এখানে বললাম। অথচ সব সময়েই আমাদের বিরুদ্ধে নানারকম অসত্য কথা বলছেন। আসলে সত্য কথাগুলো বলতে অসুবিধা হয়। তারপর, এখানে প্রশাসন যে আছে তার প্রমাণ আছে। আছে নাকি কংগ্রেসী রাজ্যগুলিতে এখানে যে ভাবে আছে? কংগ্রেসী রাজ্যগুলির আইন-শৃঙ্খলা নিয়ে গতবারে আমি একই কথা বলেছি। একই কথা আর কত বলব? কংগ্রেসীরা শিখদের খুন করল দিল্লীর মতো জায়গায়, সেখানে কংগ্রেস বসে আছে কেন্দ্রীয় সরকারে। এখানে আমাদের ষ্টেট বাস পুড়ল, ট্রাম পুড়ল এই কংগ্রেসীদেরই নেতৃত্বে। এই জিনিস তো চোখের সামনে দেখলাম। সবাই জানেন এই ঘটনার কথা। কাজেই আমাদের যদি এ্যাডমিনিষ্ট্রেসন নাই থাকবে, তাহলে ওখানকার মতো হলো না কেন? তাহলে প্রশাসন টিকে আছে কি করে? এখানে বসে তো অনেক জ্ঞানের কথাই তো শুনলাম, কংগ্রেসের রাজত্বে কোথায় আছে এ্যাডমিনিষ্ট্রেসন? বিহার, উত্তরপ্রদেশ থেকে আরম্ভ করে হরিয়ানাতে, যে জায়গায় কংগ্রেসীরা আছে, কোথাও আছে? কোথাও নেই দিল্লী তো জঙ্গল। আমার কাছে সব আছে। পুলিসের বাজেটের মধ্যে সব দেব। কাজেই এটা প্রমাণিত। কিন্তু এতে আমরা সন্তুষ্ট হতে পারছি না। এই ধনতান্ত্রিক ও সামন্ততান্ত্রিক ব্যবস্থায় আমাদের বামপন্থী সরকার কখনও সন্তুষ্ট হতে পারে না। আমাদের আরও ভাল হতে হবে ও নজর রাখতে হবে। ভুলত্রুটিগুলো শুধরে নিতে হবে, সেগুলো আমাদের দেখতে হবে। কোথাও আমরা পারছি, কোথাও বা পারছি না- এ বিষয়ে কোন সন্দেহ নেই। আমরা কংগ্রেসীদের মত নই - অসত্য কথা বলে ভোট নেই না। আমরা চাকুরী দেব, কারখানা করে দেব, এসব বলি না। নির্বাচনে কংগ্রেস জয়ী হয়ে কেন্দ্রে সরকার গঠন করলে সকলের চাকুরী হবে। কোথাও বলা হয়েছে রেল লাইন করে দেব - দীঘা ইত্যাদি জায়গায়। কোথাও কিছু নেই। সমস্ত অসত্য কথাবার্তা বলা হয়েছে। এই দুর্নীতি আমরা কখনও এ্যাডমিনিষ্ট্রেশানকে শেখাই না। যা করতে পারি তাই আমরা বলি, তাতে মানুষ আমাদের ভোট দিক আর নাই দিক। কারণ আমাদের ইডিওলজিক্যাল কমিটমেন্ট আছে, যেটা কংগ্রেসের কোথাও কোনদিন ছিল না। কোথাও যেটুকু আছে তা হচ্ছে, জনগণের সর্বনাশ করা। মুষ্টিমেয়র স্বার্থে, কায়েমীস্বার্থে ওরা চলেন। বাজেটের মধ্যে দিয়ে মানুষ তা বুঝেছেন। পঞ্চবার্ষিকী পরিকল্পনা এমনভাবে করা হয়েছে, যারফলে শতকরা ৫০ ভাগ লোক দারিদ্রসীমার নীচে বসবাস করছেন। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার শুরুতে বেকারের সংখ্যা যেখানে ছিল ১.৫ কোটি বর্তমানে তা ২॥ কোটীতে এসে দাঁড়িয়েছে। তুলনামূলকভাবে সেইজন্য আমরা বলি যে, আমাদের একটা বিশেষ দিক আছে এবং কি আমাদের করতে হবে। ভারতবর্ষের মধ্যে আমাদের ক্ষমতা যেখানে সীমাবদ্ধ, সেখানে আমরা কোন রেভোল্যিউশানারী স্টেপস নিতে পারি না। আমরা এই অবস্থাতেও কি ভাবে করা দরকার তা যদি না জানি, তাহলে শিশিরবাবু - মার্কসিষ্ট - ভালভাবে বুঝিয়ে দেবেন। সব সময়েই বলা হচ্ছে যে, সরকারী কর্মচারী কিছুই কাজ করেন না। আমি তো অন্য পরিপ্রেক্ষিতে এ কথা বলেছিলাম। আমি বলেছিলাম, যদি চেয়ার খালি থাকে, সময় মত লোক না যায়, তাহলে আমি কার কাছে বলব? হ্যাঁ, ৫।৬ বছর আগে আমি একথা বলেছিলাম। রাইটার্স বিল্ডিংসে কংগ্রেসের লোকজন হল্লা করছেন দুপুর বেলায়, গণতান্ত্রিক অধিকার আছে চীৎকার করার, আমাদের মন্ত্রীরা কাজ পর্যন্ত করতে পারেন না। এই জিনিস তো আমরা দেখছি। কো -

অর্ডিনেশন কমিটির লোক তো কখনও চীৎকার করেন না দুপুরবেলায় আপনাদের মত।

অসভ্যতা এই সমস্ত এরাই শেখাচ্ছে. ৩টি করে কংগ্রেসের সংগঠন, এ বলছে আমি আই এন টি ইউ সি ও বলছে আমি আই এন টি ইউ সি আরেকজন এসে বলছে আমি আই এন টি ইউ সি. আমার অমুক গ্রুপ তমুক গ্রুপ আমাদের মেনে নিন. আমাদের ঘর চাই - সুতরাং এইসব কারা করছেন. এই সব অরাজকতার সৃষ্টি বিরোধীদল থেকেই করছেন আর তাদের মুখে এইসব কথা শুনতে হবে! এদের আলাদাভাবে উত্তর দেওয়ার কিছু নেই। কিন্তু হঠাৎ দেখি ফেটো থেকে অর্থাৎ টেকনোক্রাট ইঞ্জিনীয়ার থেকে আমাকে লিখেছে এবং ড্রাইভারদের নিয়েও লিখেছে। আমি এক্ষেত্রে বলে দিয়েছি ড্রাইভারদের সম্বন্ধে যে আমরা গণতান্ত্রিক অধিকার দিয়েছি, স্ট্রাইক করবার অধিকার দিয়েছি কিন্তু অফিসারদের কোন অধিকার নেই. পুলিশের অধিকার নেই, আমাদের নিয়মের মধ্যে এগুলি পড়ে না। সেইজন্য অনেক ক্ষেত্রে এই ইঞ্জিনীয়াররা আমাদেরই ইঞ্জিনীয়ার অনেকে ভুল বুঝেছেন আবার অনেকে ঠিক বুঝেছেন। আমি অনেকবার ওঁদে' সঙ্গে দেখা করেছি এবং বলেছি নীতিগতভাবে আমরা মেনে নিয়েছি আপনাদের দাবী এবং এও বলছি আই এ এসরা যদি বিভিন্নবিভাগে থাকতে পারেন এবং কৃতিত্ব অর্জন করতে পারেন তাহলে আপনারা পারবেন না কেন? এ্যাডমিনিস্ট্রেটিভ শিক্ষার যতটুকু দরকার তারজন্য শিক্ষার ব্যবস্থা আমাদের সল্ট লেকে আছে। কিন্তু তারা কোন কথা শুনবেন না। আমি প্রমোশন পলিসিও এ্যানাউন্স করতে চেয়েছিলাম এবং সার্কুলারও তার চলে গেছিল কিন্তু ওঁরা বললেন না ওঁদের আরো সন্তুষ্ট করতে হবে। আমি ওনাদের বললাম আপনারা অপেক্ষা করুন কারণ আমি তো পারলাম না কারণ আপনার করলে আরেকজনের সঙ্গে কনফ্লিক্ট করছে. আরেকজনের সঙ্গে কনফ্লিক্ট করছে এবং ইঞ্জিনীয়ারদের মধ্যেও কনফ্লিক্ট হচ্ছে। আমি বললাম কাজ করি ওই ব্যাপারে একটা কমিটি করি তারাই ঠিক করবে সব। এখন ইলেকশান মাসের মধ্যে পড়ে গেছে, জানুয়ারী ফেব্রুয়ারী মাসে সব ব্যবস্থা করবো কারণ আমরা তো পারলাম না. আপনাদের কমিটি থেকেই কি করে সামঞ্জস্য করবো বলে দিন. আরো বললাম এটা করবেন না কর্মবিরতি বা তথাকথিত ওয়ার্কটু রুল কারণ এতে খুব অসুবিধা হয়. আমাদের রাস্তাঘাট তৈরী করা. এটা ওটা ইত্যাদি নানা রকম ঘরবাড়ী তৈরী করার ক্ষেত্রে। আর কংগ্রেস থেকে তাদের উস্কানি দিচ্ছে. ফলে কিছু তাদের খপ্পরে পড়ে গেছে। তবে সৌভাগ্যবশতঃ তারা আবার আমার কাছে আসছেন, আমি বলেছি তাঁদের আপনাদের দরজা খোলা আছে, আলোচনা করুন, আপনাদের তো বলে গেলাম আপনারা তো শুনলেন না, ৩-৪ দিনও অপেক্ষা করতে পারলেন না। এইতো আমরা বলেছি, কতবার দেখা করেছি. তারপরে আমি বাইরে যাচ্ছিলাম আমি ওঁদের বললাম আপনারা অপেক্ষা করুন আমি ৪ তারিখে ফিরবো কিন্তু ওঁনারা বললেন না আমাদের আর অপেক্ষা করা সম্ভব নয়, ১লা তারিখ থেকে আরম্ভ করলেন। এই তো ওনারা করলেন. ওনারা যদি কাজ না করেন তাহলে বেকার তো হবেনই। তারপরে ড্রাইভারদের ব্যাপারেও ঠিক একই কথা ওদের ডিয়ারনেস এ্যালাউন্স বাড়িয়ে দিলেন, এ্যালাউন্স একটা বাড়িয়ে দিলাম, ওভারটাইম বাড়িয়ে দিলাম। তারপরে ওঁরা ইউনিফর্ম চাইলেন বললেন খাদি পরবো না, টেরিলিন অমুক, তমুক পরতে হবে তাই দিয়ে দিলাম। এইভাবে একটার পর একটা দিয়েই যাচ্ছি কিন্তু তারা বললেন যে আমরা ওয়ার্কটু রুল করবো। আমি বললাম ওয়ার্কটুক রুল করবেন কি করে আপনাদের সাড়ে দশটার এবং সাড়ে ৫টার তো কাজ নয়। তাহলে হোয়াট ইজ ওয়ার্কটু রুল? ইজ দেয়ার এনি রুল? আপনারা যে ওয়ার্কটু রুল করবেন আপনাদের যখন বলবো তখন তো আসতে হবে এবং তারজন্য আপনাদের ওভারটাইম দেওয়ার ব্যবস্থা আছে। কিন্তু তারা শুনলেন না, স্ট্রাইক করলেন। তবে স্ট্রাইক করবার পূর্ণ অধিকার তাদের আছে, আমরা

দিয়েছি সেই অধিকার, কংগ্রেসীরা দেয়নি, কেন্দ্র দেয়নি বা অন্য কোন রাজ্য দেয় নি। ওরা খুশীমত আসবেন বললেন এবং এসে সাড়ে ১০টায় অফিসারদের নেবেন এবং সাড়ে পাঁচটা বেজে গেলে রাস্তায় নামিয়ে দেবে। আমি বললাম তাহলে অফিসাররা বাড়ী যাবেন কি করে? কাজেই আমি বললাম এটা আমি মানতে রাজী নই। যারা কজে আসবেন তাদের আবেদন করলাম তারা কাজে এলেন কিন্তু তাদের অধিকার আছে ধর্মঘট করবার যে অধিকার ইঞ্জিনীয়ার বা ডাক্তারদের নেই, আই এ এস, ডব্লিউ বি সি এসদের নেই এবং পুলিসের নেই হরতাল করবার অধিকার কিন্তু ওদের সেই অধিকার আছে, ওই পথে ওরা যেতে পারে, আমরা যদি বোঝাতে না পারি তাতে খারাপ হবে কিন্তু আমাদের পক্ষে এক্ষেত্রে উপায় কিছু নেই।

**[7.10–7.30 p.m.]**

সেইজন্য আমার বক্তৃতার মধ্যে সেই সব লিখেছি। তারপর টাপ হেভি বলে কোন লাভ নেই। প্রত্যেক বছরই একই কথা অনেকে বলেন। কিন্তু আমরা দেখছি যে পশ্চিমবাংলার মন্ত্রী মণ্ডলীর জন্য যে খরচ হচ্ছে তা কংগ্রেস রাজ্যস্থের চেয়ে কম। যেমন রাজস্থানে ৮৪ লক্ষ, তামিলনাড়ুতে ৫৯ লক্ষ, বিহারে ২ কোটি ৬ লক্ষ, হরিয়ানায় ১ কোটি ৩৯ লক্ষ এবং পশ্চিমবাংলায় ৩৬ লক্ষ। তারপর একজন বললেন মাদার ডেয়ারীতে খুব ভাল কাজ হচ্ছে এবং অন্য জায়গায় সিটু ডুবিয়ে দিলো। সেখানেও সিটু আছে এবং তারা ম্যানেজমেন্টের সঙ্গে মিলে ভাল কাজ করছে। সেখানে ম্যানেজমেন্টও খুব ভাল। তারপরে বললেন ডব্লু. বি. সি. এস অফিসারদের দেখছেন না। ওরা কি দেখেছিলেন? আমরা ১৫ টা পোষ্ট ক্রিয়েট করেছি। তার মধ্যে ৫ জনকে নিয়েছে। আরো ১০টি পোষ্ট ক্রিয়েট করছি। কাজেই এইসব কথা বলে লাভ নেই। আপনারা তো আকাশ থেকে পড়েন নি রাজত্ব চালিয়েছেন ২৮ বছর। সর্বনাশ করে গেছেন পশ্চিমবাংলার। কাজেই মূল্যহীন কথার কি জবাব দেব? শেষ বক্তা যিনি তিনি সব সময় একটু দর্শনের কথা বলেন। অর্থাৎ এমন সমস্ত কথা বলেন যা বোঝা খুব কঠিন এবং মূল্যহীন। চিত্তরঞ্জন দাস কাউন্সিল এন্ট্রি করেছিলেন। মহাত্মা গান্ধীর সঙ্গে তার বিবাদ হলো। তাতে কি হল? কিসের সঙ্গে কি সম্পর্ক বোঝা গেল না। এইসব আমরা জানি। নেতাজী সুভাষচন্দ্র বসু, চিত্তরঞ্জন দাশ প্রমুখ ব্রিটিশের বিরুদ্ধে লড়াই করবার জন্য এটা করেছিলেন। তিনি হয়ত এইসব জানেন না কর্পোরেশন যখন ক্যাপচার করেন তখন বলেছিলেন এটা আমাদের হাতিয়ার হবে ব্রিটিশের বিরুদ্ধে। এটা পলিটিক্যাল একটা সংগ্রাম যাকে হাতিয়ার হিসাবে গ্রহণ করেছিলেন। কাজেই কিসের সঙ্গে কি বলছেন বুঝতে পারছি না এবং সমস্ত ভুল তথ্য দিচ্ছেন। আমার সৌভাগ্য বা দুর্ভাগ্য হয়েছিল নেতাজী সম্বন্ধে ফ্লিমটা দেখার। শিশিরবাবু সেখানে যতটুকু করেছিলেন তাতে খারাপ জিনিষ মনে হলো না। কিন্তু এমন লোককে যোগাড় করেছিলেন যিনি হি ইজ এ স্ট্যাচুটারি ইংলিশ ম্যান। বিলেতে বসে আছেন - হিঁ ইজ ও স্ট্যাচিউটারি ইংলিশম্যান। যা খুশি সুভাষবাবুর সম্পর্কে বলে গেলেন - ইট ইজ রিডিকিউলাস- যা তার বিরুদ্ধে ছিল। কিন্তু এটা কি ভূমিকা? আই. এন. এ.র কথা বলা হয়েছে। টাকা-পয়সা কি লেন দেন হয়েছে জানি না। এই সাব ডাইরেকশান দেওয়া হয়েছে ফ্লিমের মধ্যে। এখান থেকে নেতাজীর ভাইপো গিয়ে এই সমস্ত ডাইরেকশান দিয়ে এলেন। লক্ষী সায়গল। খুব খারাপ কথা বলেন নি। আমাদের কোন আইড্রোলজি ক্যাল কমিটমেন্ট আছে কিনা? আমাদের আইড্রোলজিক্যাল কমিটমেন্ট হচ্ছে কতদিন আমরা মানুষকে সংগঠিত করে কায়েমী স্বার্থের কংগ্রেস সরকারকে দিল্লী থেকে এবং সমস্ত জায়গা থেকে তাড়াতে পারবো এবং তার জায়গায় জনসাধারণের রাজত্ব আমরা কায়েম করতে পারবো।

আবার আর একটা হতে পারে লক্ষ্য আছে আইডিওলজিক্যালের, এই লক্ষ্য পথে দিয়ে যেতে হবে, আমাদের ঠিক স্ট্র্যাটেজি অবজেকটিভ তাই, ওখানে গিয়ে পৌঁছাতে হবে, পার্লামেন্টের ভেতরে, এ্যাসেম্বলির ভেতরে, বাইরে মাঠে ময়দানে গনসংগঠন গড়ে তোলা, যারা বামপন্থী, যারা জনগণের পক্ষে তাদের পার্টিগুলিকে শক্তিশালী করা, এইসব স্ট্র্যাটেজীক অবজেক্টিভের মধ্যে আছে। এটাও ঠিক আমরা এইসব পথে যখন যাচ্ছি তখন কংগ্রেসের মতো আমরা গণতন্ত্রকে হত্যা করিনি, বিরোধীদের বলবার ক্ষমতা দিয়েছি, সংগঠন করবার ক্ষমতা দিয়েছি, তাদের ট্রেড ইউনিয়ন, কৃষক সমিতি ইত্যাদি সংগঠন করবার অধিকার আছে, নির্বাচনে অংশ গ্রহণ করবার অধিকার দিয়েছি। ওরা ১৯৭১-৭২ সালে আমাদের কি দিয়েছে? তারপর ১৯৭৭ সালে যখন আমরা চলে এলাম তারপর আমাদের আমলে যত নির্বাচন হয়েছে - বিধানসভা হোক, পঞ্চায়েত হোক, সমস্ত নির্বাচনে ওরা বলতে পারবেন না যে দুনীর্তি হয়েছে, প্রশাসন না থাকলে কি এটা কখনও হতে পারে? প্রশাসন থাকবে। স্টেট থাকবে, আমবা চলে যেতে পারি, আপনারা আসতে পারেন, কিন্তু প্রশাসন তো থাকবে। তাহলে প্রশাসনকে গালাগালি দিচ্ছেন কেন? আমাদের প্রশাসন কি কিছু করেনি? পুলিশ কি কিছু করেনি? আমি তো তাদের দোষ দেখি না। তারা শান্তিপূর্ণ নির্বাচন করে দিয়েছে। নির্বাচন কমিশন বলেছেন হ্যাঁ, চমৎকার হয়েছে পশ্চিমবাংলার নির্বাচন। বিহার, উত্তরপ্রদেশ কোন জায়গার সম্বন্ধে এই কথা বলেননি। সেজন্য বলছি আইডিওলজিক্যাল, স্ট্র্যাটেজিক অবজেকটিভ, ট্যাকটিক্স মেথডোলজি এইসব কথা বলে লাভ কি? আমরা গণতন্ত্রকে প্রতিষ্ঠিত করার চেষ্টা করছি যেটাকে কংগ্রেস খতম করতে চাচ্ছে। সেজন্য জনসাধারণকে আমরা বলেছি সীমিত ক্ষমতা নিয়ে নিম্নতম কর্মসূচী কতটা রূপায়িত করতে পারব, আমরা জনসাধারণের কাছে মিথ্যা কথা বলিনি। জনগণকে এইজন্য শক্তি সঞ্চয় করতে হবে, মানুষের চেতনা বাড়াতে হবে, ভারতবর্ষের মধ্যে শুধু ২/১টি রাজ্যে করলে হবে না, সমস্ত রাজ্যে করতে হবে, মানুষকে সেই কথা বলছি। তাই আমার বক্তব্য হচ্ছে আজাদ হিন্দ ফৌজের সময় দলিল করেছিল, দেশবন্ধু চিত্তরঞ্জন দাস কাউন্সিল ইলেকশানে দলিল দিয়েছিলেন, এই সমস্ত কথা বলে কি লাভ। আমরা অনেক দলিল দিয়েছি - কি উদ্দেশ্য নিয়ে কমিউনিষ্ট পার্টি করছি, বামপন্থী করছি, কি উদ্দেশ্য নিয়ে আমরা সরকার গঠন করেছি, কোথায় যাচ্ছি সমস্ত কিছু সেই দলিলে আছে। এইসব কত শক্ত জিনিস, পুরনো যে কাঠামো, পুরানো যে প্রশাসনিক ব্যবস্থা তা নিয়ে করতে হবে, বিপ্লব করে তো আমরা আসিনি। সুতরাং তাই নিয়ে আমাদের চলতে হবে। তবে একটা কথা না বলে পারছি না, উনি ৩ ভাগে কি সব ভাগ করেছেন - একটা হচ্ছে পারপাসফুল এণ্ড ব্রিলিয়েন্ট অফিসারস করা হচ্ছে, ২ নং হচ্ছে কেরিয়ারিস্ট করা হচ্ছে, ৩নং হচ্ছে অপরচুনিস্ট করা হচ্ছে,

(শ্রী সুব্রত মুখার্জী : ফর নাইন ইয়ার্স, দি হোম সেক্রেটারী ইজ অকুপাইং দি পোষ্ট। ইজ ইট নট অপরচুনিজম?)

আমাদের আমলে আমরা কাউকে ছাড়িনি, ছাড়ব না।

অবশেষে আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে আমাদের খুব কঠিন অবস্থা, কারণ কংগ্রেসীরা ভয়ংকর বাধা দিচ্ছে সমস্ত জায়গায় এই বিষয়ে কোন সন্দেহ নেই। এ্যাডমিনিষ্ট্রেসানের মধ্যে বাধা দিচ্ছে, পুলিসের মধ্যে বাধা দিচ্ছে, তার দলিল আছে। পুলিশের একটা অংশ কংগ্রেসের যখন সেশান হয়েছিল সেখানে গিয়ে রাজীব গান্ধীর সঙ্গে দেখা করে বলেছিলেন আরো টাকা চাই, ওদের সমর্থনে যারা আছে তাদের ভাঙতে হবে, তাদের শায়েস্তা করতে হবে। এইসব ওরা করবে, এইসব বাধা সত্ত্বেও আমাদের চলতে হবে, উপায় নেই। কিন্তু যারা এইসব করছে, নেতৃত্ব দিচ্ছে এবং সমাজ বিরোধী

ব্যবস্থা করছে তারা নিজেদের মধ্যেও মারামারি করছে। আমি প্রশ্নোত্তরের সময় বলেছি তারা নিজেদের মধ্যে মারামারি করছে। অন্য দলের সঙ্গে মারামারি হয়, কিন্তু নিজেদের মধ্যে এই রকম মারামারি হয় না। দিল্লীতে গিয়ে বসে আছে সে নেতৃত্ব করবেন, কোন গ্রুপ নেতৃত্বে যাবে। ১০ বছর ধরে তাদের পার্টির মধ্যে নির্বাচন হয়নি। প্রধানমন্ত্রী রাজীব গান্ধী কলকাতা সম্বন্ধে যেকথা বলেছিলেন তার কিছুটা কথা ফিরিয়ে নিয়েছেন, সবটা ফিরিয়ে দেননি। তিনি তবু বলেছিলেন ডাইং, কিন্তু এখানকার একজন কংগ্রেসী নেতা বলেছিলেন ক্যালকাটা ইজ ডেড, উনি তাকে একেবারে মেরেই ফেললেন। কাজেই বশংবদ হলে কিছু হবে না। রাজীব গান্ধী চিঠি লিখেছে, এখনও তা পাইনি। মানুষ এদের চিনে নিয়েছে, আশা করি আরো ভালো ভাবে চিনে নেবে, এই কথা বলে সমস্ত কাটমোশানের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[7.30–7.35 p.m.]**

## Demand No. 18

**Mr. Speaker :** I now put all the cut motions to vote except cut motion No. 17 on which I understand Division will be demanded.

The motion (Cut Motions Nos. 1 to 16) were then put and lost.

The motion (Cut Motions No. 17)

was then put and a Division was taken with the following result:

**NOES**

Abdul Quiyom Molla. Shri

Abdus Sobhan Gazi. Shri

Abul Hasnat Khan. Shri

Adak. Shri Nitai Charan

Anisur Rahman Biswas. Shri

Banerjee. Shri Amiya Bhusan

Basu. Shri Debi Prosad

Basu. Shri Jyoti

Bera. Shrimati Chhaya

Bera. Shri Pulin

Biswas. Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas. Shri Kamalakshmi

Biswas, Shri Kumud Ranjan

Biswas, Shri Satish Chandra

Bora, Shri Badan

Bouri, Shri Nabani

Chakrabarty, Shri Jatin

Chakraborttv, Shri Umapati

Chakraborty, Shri Deb Narayan

Chattopadhyay, Shri Sailendra Nath

Chattopadhyay, Shri Sadhan

Chattopadhyay, Shri Santasri

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

De, Shri Bhibuti Bhusan

Dey, Shri Lakshmi Kanta

Ghatak, Shri Santi

Ghosh, Shrimati Chhaya

Ghosh, Shri Krishna Pada

Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Subhas

Hajra, Shri Sachindra Nath

Hazra, Shri Haran

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Khan, Shri Sukhendu

Kisku, shri Upen

Koley, Shri Barindra Nath

Kumar, Shri Himansu

Kundu, Shri Gour Chandra

M. Ansar-Uddin, Shri

Maity, Shri Gunadhar

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Sudhangshu Sekhar

Maji, Shri Pannalal

Majumdar, Shri Sunil Kumar

Malaker, Shri Nani Gopal

Mallick, Shri Siba Prasad

Mandal, Shri Gopal

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mandi, Shri Ramapada

Mazumdar, Shri Dilip Kumar

Mohammad Ramjan Ali, Shri

Molla, Shri Anadi

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sahabuddin

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bamapada

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Narayandas

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Munsi, Shri Mahammad Bacha

Murmu, Shri Sarkar

Naskar, Shri Gangadhar

Paik, Shri Sunirmal

Pathak, Shri Patit Paban

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Dwijendra Nath

Ray, Shri Matish

Ray,, Shri Subhas Chandra

Roy, Shri Pravas Chandra

Roy, shri Tarak Bandhu

Roy, Barman, Shri Khitibhusan

Roy, Chowdhury, Shri Nirode

Saha, Shri Jamini Bhusan

Saha, Shri Kripa Sindhu

Sarkar, Shri Kamal

Satpathy, Shri Abani Bhusan

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Sinha Dr. Haramohan

Sinha, Shri Prabodh Chandra

Soren, Shri Khara

Sur, Shri Prasanta Kumar

Tirkey, Shri Manohar

**AYES**

Adhikary, Shri Sisir

Bapuli, Shri Satya Ranjan

Bhunia, Dr. Manas

Bose, Dr. Sisir Kumar

Mandal, Shri Jokhilal

Misra, Shri Kashinath

Mukherjee, Shri Subrata

Roy, Shri Sukumar

Abstention-Purkait, Shri Prabodh and Sarkar, Shri Debo Prasad.

The Ayes being 8 Abstentions-2, and Noes 97, the motion was lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 7,83,50,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : 252-Secretariat-General Servises. (This is inclusive of a total sum of Rs. 1,30,59,000 already voted on account in March, 1985.) was then put and agreed to.

**Demand No. 19**

**Mr Speaker :** I now put to vote all the Cut Motions except Cut Motions Nos. 3,4,5,6,8,9&11 on which I understand Division will be demanded.

The motion (Cut Motion Nos. 1,2&7) were then put and lost. The motions (Cut Motion Nos. 3,4,5,6,8and11) were then put and a Division was taken with the following results :

**NOES**

Abdul Quiyom Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Abul Hasnat Khan, Shri

Adak, Shri Nitai Charan

Anisur Rahman Biswas, Shri

Banerjee, Shri Amiya Bhusan

Basu, Shri Debi Prosad

Basu, Shri Jyoti

Bera, Shrimati Chayya

Bera, Shri Pulin

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Kumud Ranjan

Biswas, Shri Satish Chandra

Bora, Shri Badan

Bouri, Shri Nabani

Chakrabarty, Shri Jatin

Chakraborty, Shri Umapati

Chakraborty, Deb Narayan

Chattopadhyay, Shri Sailendra Nath

Chattopadhyay, Shri Sadhan

Chattopadhyay, Shri Santasri

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nimai Chandra

De, Shri Bhibuti Bhusan

Dey, Shri Lakshmi Kanta

Ghatak, Shri Santi

Ghose, Shri Krishna Pada

Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Subhas

Hajra, Shri Sachindra Nath

Hazra, Shri Haran

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Khan, Shri Sukhendu

Kisku, Shri Upen

Koley, Shri Barindra Nath

Kumar, Shri Himansu

Kundu, Shri Gour Chandra

M. Ansar-Uddin, Shri

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Sudhangshu Sekhar

Maji, Shri Pannalal

Majumdar, Shri Sunil Kumar

Malakar, Shri Nani Gopal

Mallick, Shri Siba Prasad

Mandal, Shri Gopal

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mandi, Shri Ramapada

Mazumdar, Shri Dilip Kumar

Mohammad Ramjan Ali, Shri

Molla, Shri Anadi

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sahabuddin

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bamapada

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Narayandas

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Munsi, Shri Mahammad Bacha

Murmu, Shri Sarkar

Murmu, Shri Sufal

Naskar, Shri Gangadhar

Pathak, Shri Patit Paban

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Dwijendra Nath

Ray, Shri Matish

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Pravas Chandra

Roy, Shri Tarak Bandhu

Roy Barman, Shri Khitibhusan

RoyChowdhury, Shri Nirode

Saha, Shri Jamini Bhuson

Saha, Shri Kripa Sindhu

Sarkar Shri Kamal

Satpathy, Shri Abani Bhusan

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Sinha, Dr. Haramohan

Sinha, Shri Prabodh Chandra

Soren, Shri Khara

Tirkey, Shri Manohar

**AYES**

Abdus Sattar, Shri

Adhikary, Shri Sisir

Bapuli, Shri Satya Ranjan

Bhunia, Dr. Manas

Bose, Dr. Sisir Kumar

Mandal, Shri Jokhilal

Misra, Shri Kashinath

Roy, Shri Sukumar

**Abstention** : Purkait, Shri Prabodh, and Sarkar, Shri Deba Prasad.

The Ayes being 8, Abstention-2 and Noes 94, the motions were lost.

The Motion of Shri Jyoti Basu that a sum of Rs. 8,26,41,000 be granted for expenditure under Demand No. 19, Major Head ; "253 -

**District Administration''. (This is inclusive of a total sum of Rs. 1,37,74,000 already voted on account in March, 1985) was then put and agreed to.**

**শ্রী শিশির বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিতর্কের মান রক্ষা করার প্রধান দায়িত্ব বোধ হয় মনে হয় লিডার অব দি হাউস-য়ের। যখন লিডার অব দি হাউস মান রক্ষা করতে পারেন না তার চেয়ে লজ্জার কথা আর কিছুই হতে পারে না। তিনি নাম করে তাঁর পরিবার সম্পর্কে কথা বলা মানেই যার নাম করা হয় তাকে অপমান করা হয় — এই জ্ঞান বোধ করি মুখ্যমন্ত্রীর নাই। তাঁর এটা শেখা দরকার। আর একজন সভ্যের উনি ইচ্ছাকৃতভাবে নাম বিকৃত করেছেন। তিনি একজন বিদেশী ফিল্মের লোক এবং সেই ফিল্ম কোম্পানীর সঙ্গে আমার কোন সম্পর্ক নেই। তিনি একজন সম্মানিত মহিলা আমি তাঁর নাম করবো না — এই বিধানসভার নিয়মভঙ্গ হবে। তিনি আমার খুব সম্মানিত সহকর্মী। এই ব্যাপারে একসঙ্গে কাজ করেছি। তাঁর মতামত যদি চান দিতে পারি। উনি একটা গর্হিত কাজ করে এই বিধানসভাকে তিনি অবমাননা করেছেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** নেতাজীর নাম উনি করেছেন, সেইজন্য আমাকে বলতে হোল।

## ADJOURNMENT

The House was then adjourned at 7.39 p.m. till 1 p.m. on Friday, the 12th April, 1985 at the "Assembly House", Calcutta -1.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 12th April 1985 at 1 p.m.

### PRESENT

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair. 6 Ministers, 9 Ministers of State and 132 Members.

**[1.00–1.10 p.m.]**

### Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Kashinath Misra on the subject of acute scarcity of drinking water throughout the State. The subject matter of the motion does not merit adjournment of the business of the House. The Member may attract the attention of the Minister concerned through Calling Attention, Mention, Question.

I, therefore, withhold my consent to the motion. The Member, may, however, read out the text of his motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মূলতবী রাখছেন, বিষয়টি হলো — বিদ্যুতের অভাবে এবং নলকূপগুলি অকেজো হওয়ার জন্য বৃহত্তর কলকাতা সহ সারা পশ্চিমবাংলাতে তীব্র পানীয় জলের অভাব দেখা দেওয়ায় অবস্থা শোচনীয় হয়ে উঠেছে। বাঁকুড়া ও পুরুলিয়া জেলাতে ইতিমধ্যে ৬০ জনের মত শিশু ও বয়স্ক ব্যক্তির আন্ত্রিক রোগে মৃত্যু ঘটেছে।

### Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received three notices of Calling Attention, namely :-

1. Non-payment of salary to the teachers and non-teaching staff of Secondary Schools. - Attention called by Shri Kashinath Misra.
2. **Deplorable condition of the Bidi Workers in West Bengal due to** - **Attention called by Shri Asok Ghosh,**

| | |
|---|---|
| non-fixation of their minimum wages by the State Government | Shri Abdul Manan, and Shri Kashinath Misra. |
| 3. Reported Naxalite activities at Kandi and Bharatpur in Murshidabad district | - Attention called by Shri Bankim Trivedi. |

I have selected the notice of Shri Bankim Trivedi on the subject of 'Reported Naxalite activities at Kandi and Bharatpur in Murshidabad district.

The Minister-in-charge will please make a statement today, if possible, or give a date.

**শ্রী পতিত পাবন পাঠক :** আমি চেষ্টা করবো ২২ তারিখের মধ্যে উত্তর দিতে।

## Statement under rule 346

**Mr. Speaker :** Dr. Ashok Mitra, Minister-in-charge of Finance and Development and Planning Departments, will now make a statement under rule 346 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**Dr. Ashok Mitra :** With your permission, Sir, I rise to make a statement under rule 346 of the Rules of Procedure and Conduct of Business.

As the House is aware, in 1979 the State Government announced its intention to pay its employees and others who draw their salaries and allowances from the State exchequer, dearness allowance at rates which obtain for Union Government employees. Unfortunataly, because of the Union Government's refusal to compensate the State Government for the cost of payment of such dearness allowance, and its further refusal to implement the scheme of fiscal devolution recommended by the Eighth Finance Commission, payment of dearness allowance by the State Government is currently lagging behind by 12 instalments.

In view of the economic hardship the employees are facing, the State Government, despite its financial constraints, has decided to release three additional instalments of dearness allowance, with corresponding relief to pensioners, with effect from the 1st April, 1985, the question of residual instalments is under examination, and an announcement in this regard will be made as early as possible.

## 59TH REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE.

**Mr. Speaker :** I beg to present the 59th Report of the Business Advisory Committee which met in my chamber to-day and recommended the following revised programme of business for the 17th April, 1985 and programme of business for the 15th, 16th and from 18th to 25th April, 1985.

Monday, 15-4-1985 .. (i) Demand No. 25 [259-Public Works, 277-Education (Excluding Sports and Youth Welfare) (Buildings), 278-Art and Culture (Buildings), 280-Medical (Buildings), 282-Public Health, Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water Supply), 283-Housing (Buildings), 287-Labour and Employment (Buildings), 295-Other Social and Community Services (Zoological and Public Gardens) (Buildings), 305-Agriculture (Buildings),309-Food (Buildings), 310-Animal Husbandry (Buildings), 311-Dairy Development (Buildings), 320-Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 459-Capital Outlay on Public Works, 477-Capital Outlay on Education, Art and Culture (Sports) (Buildings), 477-Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings), 477-Capital Outaly on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings), 480-Capital Outlay on Medical (Buildings), 481-

Capital Outlay on Family Welfare (Buildings), 482-Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings), 483-Capital Outlay on Housing (Buildings), 485-Capital Outlay on Information and Publicity (Buildings), 495-Capital Outlay on Other Social and Community Services (Buildings), 509-Capital Outlay on Food (Buildings), 510-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 511-Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 514-Capital Outlay on Community Development (Panchayat) (Buildings), 520-Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings) and 521-Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings).]

(ii) Demand No. 70 [337-Roads and Bridges, 537-Capital Outlay on Roads and Bridges and 737-Loans for Roads and Bridges]

(iii) Demand No. 39 [283-Housing, 483-Capital Outlay on Housing and 683-Loans for Housing]-3 hours.

(iv) Demand No. 32 [277-Education (Sports)]-1 hour.

(v) Deamand No. 33 [277-Education (Youth Welfare)]-1 hour.

sectors— more at the Central than at the State leve. The socio-economic policy and the fiscal policy of the Government of India have to be so disigned as to ensure attainment of the cherished social goals.

In spite of numerous constraints, both physical and financial the State Government has adopted strategies with popular assistance to forge ahead in the important sectors of health administration and to neutralise the forces created by vested interests.

Sir, in view of the constraint already stated with more and more encroachment of the living standard of the people, with increasing pauperisation of the persons below the poverty line, with an unfavourable inter-play of the Central-State relation and distribution of the natural resources with inflation, price-hike inconsequence of the the Union Government's Budget for 1985-86, with a very bitter experience of a deprivation by the Central Government and hostile attitude of their political mentors, there will remain some uncertainty in all matters and Health & Family Welfare Department may have to have its share of uncertainty.

I have outlined as far as possible the essential pre-requisites for ushering in an ideal health status, and it is only the determined will, collective wisdom and planned Action Programme combined with inter-sectoral co-ordinations which can ensure a better future for our people. I take the opportunity to gratefully acknowledge that whatever success we have achieved on the health front is the result of the combined efforts of departments like Education, Social Welfare, Public Health Branch, P.W.D., Home Department, Panchayats and others.

We can bank upon the support of the disadvantaged people and co-operation of the Democratic Organisation and individuals and we will be able to translate the health policy and programme into action and successfully implement the same to achieve our goal for 'Health for All in 2000 A.D.'.

And I expect co-operation of the House, our friends opposite inter-alia to fulfil the task which is stupendous or Himmalayan.

With these words, Sir, I place before this House my budget for

grant under Demand No.36, Major Heads "280-Medical" and "480-Capital Outlay on Medical", Demand No. 37, Major Head "281-Family Welfare", Demand No. 38, Major Head "282-Public Health, Sanitation and Water Supply"(excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water Supply) for acceptance.

**[1.20—1.30 p.m.]**

**Mr. Speaker :** There are cut motions on Demand No.36 (Cut motion Nos. 1 to 28) and one cut motion on Demand No.37 from Shri Kashinath Misra. All the cut motions are in order.

**Shri Kashinath Mishra :** Mr.Speaker, sir, I beg to move that the amount of demand be ruduced by Rs.100/-

**Demand No.37**

**Shri Kashinath Mishra :** Mr.Speaker, sir, I beg to move that the amount of Demand be ruduced by Rs.100/-

**Dr. Ambarish Mukhopadhyay :** Mr. Speaker, Sir, I will reply after hearing the honourable members.

**ডাঃ শিশির কুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য দপ্তরের ব্যয় বরাদ্দের উপর যে কাট মোশানগুলি আনা হয়েছে সেগুলির সমর্থনে আমি কয়েকটি কনস্ট্রাকটিভ বক্তব্য রাখতে চাই।

আমি ইতিপূর্বে -বোধ হয় দু'বার -গ্রামীন স্বাস্থ্য ব্যবস্থা সম্পর্কে আমার যা কিছু বলার তা বিস্তারিতভাবে এই বিধানসভার সামনে নিবেদন করেছি এবং এ নিয়ে অনেক কথাবার্তা হয়েছে। সে জন্য আমি গ্রামীণ স্বাস্থ্য ব্যবস্থা সম্পর্কে খুব বেশী কিছু বলব না। অন্য স্তরে আমার এ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গেও ভাবের আদান-প্রদান হয়েছে। তবে অন্য কথায় যাবার আগে গ্রামীণ স্বাস্থ্য সম্পর্কে একটা জরুরী কথা আমি তুলতে চাই। যেটার উপর বামফ্রন্ট সরকার খুব জোর দিয়েছেন, সেটা হচ্ছে হেলথ্ গাইডের কথা। এইজন্য কথাটা আমি তুলছি, কোন একটি বিরাট সুদূরপ্রসারী প্রকল্প চালু করার আগে আমার মনে হয় সে সম্পর্কে সর্বস্তরে আলোচনা হওয়া প্রয়োজন এবং সে সম্পর্কে যা কিছু প্রশ্ন ওঠে সেগুলির মোকাবিলা করা প্রয়োজন। আমি এটা আরো কেন বলছি, বিধানসভার সদস্যরা জানেন বামফ্রন্ট সরকার কয়েক বছর আগে একটা তিন বছরের কমিউনিটি হেলথ্ ওয়ার্কারস' কোর্স স্কীম চালু করেছিলেন, আমি সেটা সমর্থন করেছিলাম সই করে। আমি সে সময়ে সেটার বিরোধীতা করিনি। কারণ আমি ভেবেছিলাম এবং আমরা যাঁরা সমর্থন করেছিলাম তাঁরা ভেবেছিলাম যে, এটা একটা পদক্ষেপ, এটাকে যদি ঠিক পথে নিয়ে যাওয়া যায় তাহলে আমরা আমাদের জন-স্বাস্থ্যের ক্ষেত্রে অনেকটা এগোতে পারব। কিন্তু খুবই ক্ষোভের বিষয়, খুবই দুঃখের বিষয় যে, প্রকল্পটি চালু করার আগেও এই নিয়ে বিশেষ ডিবেট হয়নি এবং হঠাৎ যখন সেটা বন্ধ করে দেওয়া হলো তখন তা করা হলো কোন রকম আলোচনা বা ডিবেট না করেই। এটা মোটেই ডিজায়ারেবল নয় এবং এটা একটা পদ্ধতিও নয়। আমরা চাই না হেলথ্ গাইডের ক্ষেত্রে এ রকম কোন ব্যাপার হয়। হেলথ্ গাইড্

সম্পর্কে যে স্ট্রাট ব্যবস্থার কথা আমি বলতে চাই, সেটা হচ্ছে এই যে, হাজার হাজার হেলথ্ গাইডের কথা সরকার বলছেন, যাঁদের সম্বন্ধে বলছেন হেলথ্ টু দি ডোর স্টেপস্ নিয়ে যাচ্ছেন অথবা নিয়ে যাবার চেষ্টা করছেন — যাদের মাধ্যমে আমরা নিয়ে যাবার চেষ্টা করছি সেই হেলথ্ গাইড্দের প্রশিক্ষণটা কিভাবে হচ্ছে, কে সেই প্রশিক্ষণ দিচ্ছে, সেই প্রশিক্ষণের বিষয়বস্তু কি, তাঁরা কোথায় প্রশিক্ষণ পাচ্ছেন? সেটা কি কেতাবী প্রশিক্ষণ না ফিল্ড এক্সপেরিয়েন্স এইসব কথা গুরুত্বপূর্ণ কথা। এগুলি এই বিধানসভায় জানার প্রয়োজন এবং সরকার নিশ্চয়ই এই বিষয় অবহিত আছেন। আর একটা কথা হচ্ছে, আজকালকারদিনে বর্তমান জগতে কোন স্বাস্থ্য ব্যবস্থা সেটা যেকোন এলিমেন্টই হোক না কেন, হেলথ্ গাইডই ধরি না কেন - সেটা কার্যকরী হচ্ছে কিনা দেখবার একটা মিনিটরিং-এর ব্যাপার আছে। এখন মনিটরিং আমাদের পক্ষে সারা পশ্চিমবঙ্গে একসঙ্গে করা সম্ভব নাও হতে পারে। মনিটরিং মানে পরীক্ষা-নিরীক্ষা করে দেখবো আমরা যেটা চালু করলাম সেটা কাজ দিচ্ছে তো? আমি এইরকম কাজ করেছি বলে বলছি। আমি বই পড়া বিদ্যা আপনাদের সামনে হাজির করছি না। একটা কাজ করলাম, এটা বিজ্ঞান-সম্মত। সেটা আমরা মনিটরিং করে দেখলাম যাদের উদ্দেশ্যে আমরা করলাম সেই প্রতিদান কি পেলাম। সেই মনিটরিং গ্রাস রুট লেভেলে হতে পারে, নিচের লেভেলে হতে পারে বা যে কোন স্তরে হতে পারে। সেই মনিটরিং-এর কি ব্যবস্থা সরকার করেছেন সেটা আমরা জানতে চাই। এখানে আরোও অনেক বক্তা আছেন। তাঁরা গ্রামীন স্বাস্থ্য ব্যবস্থা সম্পর্কেও আরোও অনেক কিছু বলবেন। আমি কলকাতার কথায় আসি। কারণ কলকাতায় আমি বাস করি, সুতবাং কলকাতার কথা বলার অধিকার আমার আছে। এখন এই যে পুস্তকটা এখানে পেলাম, এই পুস্তকটা আমাকে কয়েক মিনিটে পড়তে হয়েছে এবং কয়েক মিনিট পড়ে বক্তৃতা করতে হচ্ছে। এই পুস্তকের প্রথমে দেখলাম একটা থিসিস আছে। তাতে কেন্দ্র-রাজ্য, সমাজ ব্যবস্থা ইত্যাদির কথা আছে। প্রায় একটা পি.এইচ.ডির থিসিস বলতে পারেন। ঠিক আছে। দেশে সমাজ ব্যবস্থা কি আছে তা আমরা সকলেই জানি এবং তার মধ্যেই আমরা কাজ করছি এবং আপনারাও করছেন। আমরা যারা হাসপাতালে কাজ করি কিম্বা অন্য কোন স্তরে - স্বাস্থ্য কর্মী -কেন্দ্রীয় কতকগুলি প্রতিষ্ঠানের সঙ্গে বা কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করি যেমন আমরা রাজ্যসরকারের সঙ্গে করি - এমন ধরে নেবার দরকার নেই - একথা আপনারা ধরে নিচ্ছেন কেন যে কেন্দ্রীয় সরকার-এর স্বাস্থ্য সম্বন্ধীয় সব কিছুই নেতিবাচক এটা ধরে নেবার কারণ নেই। আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি, অনেক বিষয়ে আমি অনেক পরিকল্পনার ক্ষেত্রে অনেক এ্যকসান রিসার্চ নিয়ে স্বাস্থ্য সম্বন্ধীয় ব্যাপারে আমি বেশ ইতিবাচক জবাব কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছি। সরকারের কাছ থেকে না পেলেও কেন্দ্রীয় যে সংস্থা আছে যারা স্বাস্থ্য নিয়ে কাজ করছেন তাদের কাছ থেকে পেয়েছি। সুতরাং তাদের সঙ্গে কেন আমাদের আদান প্রদান হবে না? রাজ্যসরকারের যেসব প্রতিষ্ঠান আছে স্বাস্থ্য বিষয়ক তাদের সঙ্গে কেন আদান-প্রদান হবে না এটা আমি বুঝতে পারছি না। আমি পরে এইসব কথা বলবো তাহলে পরিষ্কার হয়ে যাবে। কলকাতা হাসপাতাল সম্বন্ধে দু-চারটি কথা বলি। আমার মনে হয় মাননীয় স্বাস্থ্যমন্ত্রী একমত হবেন, আমরা যেসব মেডিক্যাল কলেজে লেখা-পড়া করেছি এক সময়ে, আজ সেইসব কলেজের অবস্থা দেখে আমার দুঃখ লাগে, দুঃখ হয়, যেতে ইচ্ছা করে না। কালকে আমি এই কথা বললাম বলে আপনারা ক্রুদ্ধ হলেন।

**[1.30–1.40 p.m.]**

আমি মনে করি না যে, যেটা সত্য, যেটা রিয়ালিটি সেটাকে অগ্রাহ্য করে কোন লাভ আছে, লাভটা কি? কলকাতা হাসপাতালের অব্যবস্থার কথা, বিশৃঙ্খলা যে চরমে উঠেছে এটা অস্বীকার করে

লাভটা কি? এটা একটা নিষ্ঠুর নির্মম সত্য। এখানে আপনাদের যে একটা প্রস্তাব রয়েছে হসপিটাল ম্যানেজমেন্ট বোর্ড সম্বন্ধে আমি সেটাকে স্বাগত জানাই। কিন্তু এইসঙ্গে বলছি যে এটাই যথেষ্ট নয়। এটার জন্য কেন্দ্রীয় সরকার কোন বাধা হবেন না। হসপিটাল ম্যানেজমেন্ট বোর্ড একটা বিশেষ কোন হাসপাতালের জন্য করলে আমরা হাসপাতালের ব্যবস্থার উন্নতি করতে পারব বলে মনে করি না, কারণ আমাদের রিসোরসেস অফুরন্ত নয়। আমরা কলকাতাকে একটা ডিসট্রিক্ট হিসাবে ধরে যদি বিচার করি, এখানে ৪টি মেডিকেল কলেজ আছে, আরো কয়েকটি হাসপাতাল আছে, কিছু সরকারী, কিছু বেসরকারী, কিছু এ্যালোপ্যাথি, কিছু আয়ুর্বেদিক, কিছু কিছু বিশেষ হাসপাতাল, কিছু টি.বি.হাসপাতাল, কিছু চোখের হাসপাতাল ইত্যাদি আছে। কয়েকটি সরকারী পরিচালনাধীনে নিয়ন্ত্রিত হয়, কিছু বেসরকারী হাতে আছে। আমি এই প্রস্তাবটি আপনাদের সামনে রাখতে চাই — কলকাতা দিয়ে আরম্ভ করি - সেটা অনেক দেশে কার্য্যকরী হয়েছে। আমরা রিজিওন্যাল হাসপাতাল বোর্ড গঠন করি না কেন, যাতে হাসপাতালগুলি পারস্পরিক অর্থে পরিপূরক হয়। কলকাতা দিয়ে একে আরম্ভ করা যায় তাতে সরকারী প্রতিনিধি থাকবেন, তাতে সেই প্রত্যেকটি হাসপাতালের প্রতিনিধিরা থাকবেন, তাতে নানারকমের বিশেষজ্ঞরা থাকবেন। ষ্ট্যাটিটিসিয়েন থাকবেন এবং বিচার করতে হবে কি ধরণের বেসরকারী প্রতিনিধিত্ব সেই রিজিওন্যাল হসপিটাল বোর্ডে দেওয়া যেতে পারে। এই রকম যদি একটা সংস্থা রাখতে পারে তো সামগ্রিকভাবে আমাদের এই যে হাসপাতাল সমস্যাটার একটা সুরাহা করার পথ আমাদের দেখাতে পারে। তবে এখানে একটা কথা বলি, এদের হাতে কিন্তু ক্ষমতা দিতে হবে। এখান থেকে প্রায়ই আওয়াজ ওঠে রাজ্যসরকারের হাতে খুবই সীমিত ক্ষমতা, কিন্তু এ ক্ষেত্রে রাজ্যসরকারের হাতে সীমিত ক্ষমতা দেওয়া হয়, সেটা ঠিক নয়। সেই রকম রিজিওন্যাল হসপিটাল বোর্ডের হাতে যথেষ্ট ক্ষমতা দিতে হবে, যাতে তারা সামগ্রিকভাবে একটি ডিসট্রিক্টের সব হাসপাতালগুলির কি অভাব, কি সুযোগ, কি সুবিধা বিচার করে সুষ্ঠুভাবে পরিচালনা করতে পারে, ব্যবস্থা নিতে পারে। এই সঙ্গে আর একটি কথা আমি বলতে চাই, এই জন্য বলতে চাই যে এই নিয়ে আমি ব্যক্তিগতভাবে - ব্যক্তিগতভাবে বলছি বলে মনে করবেন না এটা কোন ব্যক্তিগত কাজ একটা প্রতিষ্ঠানের পক্ষ থেকে এই নিয়ে কাজকর্ম হচ্ছে বলে বলছি। আমাদের মেডিকেল অডিট সিসটেম আনতে হবে। প্রশ্ন উঠবে মেডিকেল অডিট আবার কি? মেডিকেল অডিট হচ্ছে যে এইখানে আমরা টাকা পয়সার হিসাব নিকাশ করি, একটা ইনডিপেনডেন্ট অথরিটি আমাদের টাকা পয়সার হিসাব নিকাশ দেখেন, অডিটার দেখেন। এক্ষেত্রে অথরিটিটা দেখুন, দেখুন যে কি কি হয়নি। যেটা খরচ হয়েছে, সেটা খরচ করবার অথরিটি আছে কিনা, সেটা লিগ্যাল কিনা, সেটা জেনুইন কিনা, ঠিকমত খরচ হয়েছে কিনা। এই মেডিক্যাল অডিট সিস্টেম, যেটার কথা আমি বলছি - আজকে সর্বত্র জনসাধারণের মধ্যে একটা ক্ষোভ বিরাজ করছে যে তাঁরা চিকিৎসা পাচ্ছেন না। আমাদের দিক থেকে এর জবাব হচ্ছে এই - যে মুহূর্তে একটি রোগী হাসপাতালের দরজায় সামনে এসে দাঁড়ালো সেই মুহূর্তে থেকে তাঁকে ধরতে হবে একটি মেডিক্যাল ভাউচার বলে - আপনারা কিছু মনে করবেন না ফিনানশিয়াল কথা এক্ষেত্রে ব্যবহার করলাম বলে - লিটারারী ভাউচার বলছি না, বলছি মেডিক্যাল ভাউচার; সেইথেকে তাঁর পরীক্ষা-নি ক্ষা, ডায়গোনোসিস অর্থাৎ রোগ নির্ণয়, তাঁর টোটাল ম্যানেজমেন্ট এবং তাঁর রেজাল্ট - এটা অডিট হবে। আপনারা কি সব বিপ্লব-টিপ্লব বলেছেন; কত বিপ্লবই তো চলছে। আমাদের আর্মিতে ডিফেন্সসার্ভিসে এটা বহুদিন ধরেই চলে আসছে। তাছাড়া এই তো বলেছিলেন যে, কেউ আমাদের সঙ্গে সহযোগিতা করেন না, কিন্তু আমরা তো দিল্লীতে, চন্ডিগড়ে গিয়ে দেখলাম, সেখানে এটা চালু আছে। সেদিন মাদ্রাজে গিয়েও দেখলাম যে, সেন্ট জর্জেস

মেডিক্যাল কলেজেও মেডিক্যাল অডিট সিসটেম চালু করে দিয়েছে। এখানে বড় কথা হচ্ছে, মেডিক্যাল অডিট যাঁরা করবেন, তাঁরা হবেন সবাই বিশেষজ্ঞ এবং সেটা সম্পূর্ণভাবে অটোনমাস্ হওয়া চাই। আমি যদি কোন রোগীর চিকিৎসা করি আমার টিম নিয়ে, যে টিমের মধ্যে আছেন জুনিয়র ডাক্তার, হাউস ষ্টাফ, নার্স, প্যারামেডিক্যাল এবং অন্যান্য কর্মী-সেখানে কারোর কার্যকারীতা কম নয়। কাজেই সামগ্রিকভাবে দেখতে হবে, আমাদের পারফর্মেন্সটা কি রকম। আমি ডাক্তার হিসাবে বলছি এবং দু'জন স্বাস্থ্যমন্ত্রী সভায় উপস্থিত আছেন বলেই বলছি যে, ডাক্তারদের একটু শক্ত হাতে ট্যাকল্ করুন। তাঁদের মেডিক্যাল অডিট সিষ্টেমের মধ্যে নিয়ে আসুন, তাহলে আমরা জনসাধারণের কাছে জবাবদিহি করতে পারবো। সব রোগী বাঁচে না, বাঁচাতে পারা যায় না। এই যে রেজাল্ট বললাম, তারমধ্যে কিছু কিছু পোষ্ট-মর্টেম থাকবে, কিন্তু ডাক্তাররা জানতে পারবেন যে, একটা সম্পূর্ণ অটোনমাস মেডিক্যাল অডিট বোর্ড তাঁদের কাজকর্ম বিচার করবে এবং আপনাদের জানাবে যে, তাঁরা কি করেছেন, কতদূর করেছেন, কি করা উচিৎ ছিল। এতে কাজ ভাল হবে। আপনারাও জানতে পারবেন যে, কতদূর সাফল্য লাভ করেছেন, কোথায় কোথায় সফল হতে পারেন নি। তাই আমি নিবেদন করবো যে, এই পন্থা, এই সিষ্টেমটা চালু করুন, যেটা এমন কিছু নতুন নয় এবং এটা আপনারাও জানেন যে, অনেক হাসপাতালে এটা চালু করা হয়েছে। এ-ছাড়া নিজেদের পারফর্মেন্স যাচাই করে দেখবার আর কোন পথ নেই। এই ধরণের মনিটারিং-এর ব্যবস্থা হসপিটাল সার্ভিসে অডিটিং-এর ব্যবস্থা আনতে হবে স্বাস্থ্য বিভাগকে। আর তা যদি না করতে পারেন, তাহলে এত হাজার টাকা খরচ করেছি, আপনাদের চেয়ে অনেক বেশী টাকা খরচ করেছি - এই সমস্ত কথা বলে কাজের কাজ কিছু হচ্ছে না, হবে না।

**[1.40–1.50 p.m.]**

হাসপাতালগুলিতে ছোট ছোট অনেক সমস্যা আছে। আমার পরে অনেক বক্তা বলবেন সেই ব্যাপারে। আমি একটা ব্যাপার অত্যন্ত দুঃখের সহিত বলছি। আমি একটা শিশু হাসপাতালে কাজ করি। আমি এই বিধানসভার সর্বদলের প্রতিনিধিদের আমন্ত্রণ জানাচ্ছি, আপনারা আসুন, আমাদের সঙ্গে বসুন।

(শ্রী শচীন সেন : আমরা তো ওয়ার্ডের এম.এল.এ হয়েও আমন্ত্রণ পাই না)

সব সময় আমি সকলকে আমন্ত্রন জানাই। আমার মনে হয় আপনি ঠাট্টা করছেন। তারপর আমি সরকারী হাসপাতালের কথা বলি। একটা সরকারী হাসপাতাল আছে - এই অডিটিং না হলে কি হয় দেখুন - সেখানে একটা শিশু ভর্তি হ'ল। অনেক দিনের হাসপাতাল, সেটা একটা স্নাতোকত্তব শিক্ষা দেবার হাসপাতাল, সেখানে পোষ্ট গ্র্যাজুয়েট টিচিং হয়। তাহলে বুঝুন। শিশু ভর্তি হলে তাব কতকগুলি রুটিং মেনটেন করতে হয়, যেটাকে রুটিং ইনভেসটিগেসান বলে। তারজন্য বড় রকমের যন্ত্রপাতির দরকাব হয় না। এইরকম ভুরি ভুরি উদাহরণ আছে, একটা আমার দৃষ্টি গোচরে এসেছে, সেটা আমি বলছি। সেই শিশু কি জানি কেন হঠাৎ আমাদের শিশু হাসপাতালে চলে এলো। কি দেখলাম? তার যে রুটিন আছে সেই রুটিন অনুযায়ী প্রস্রাব পরীক্ষা হয়েছে বাইরের ল্যাবোরেটারীতে। আজকে সরকারী হাসপাতালে তার জায়গা নেই। কেন এটা হবে? একটা সরকারী হাসপাতাল অন্ততপক্ষে ১৫ বছরের পুরানো কি তারও বেশী হবে বোধ হয়। সেটা একটা পোষ্টগ্রাজুয়েট টিচিং হসপিটল। বুঝুন কি চলছে! সেখানে একটা রুটিন ইউরিন একজামিনেসান হয় না। তার কাগজপত্র যদি চান তাহলে আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মারফত মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে পৌঁছে দেব। সেই

কাগজপত্রের ভিতর সব প্রমাণ আছে। এইরকম ভুরিভুরি ঘটনা ঘটছে। কলিকাতায় আর একটা জিনিষের কথা বলবো। কলিকাতার শহরে ব্যাঙের ছাতার মতো নারসিং হোম গজাচ্ছে। কাঁরা তাঁদের স্টানডারাইজ করবেন? নার্সিং হোমের উপর কিছু কন্ট্রোল থাকা উচিত। এই যে ধরুন একটা ল্যাবোরেটারীতে বা একটা সরকারী হাসপাতালে পরীক্ষা হ'ল কে এটাকে সার্টিফাই করবে যে এই পরীক্ষাটা ঠিক হয়েছে? এই পরীক্ষার ভিত্তিতে রোগটা চিকিৎসা হয় সরকারী হাসপাতালে। এই যদি আমাদের অডিট সিস্টেম থাকতো তাহলে ধরা পড়ে যেত। এটা হতে পারবে না। সেইজন্য আমি আপনার কাছে আবেদন জানাচ্ছি যে আপনি একটু শক্ত হোন, আমি নরম হতে বলছি না। একটা সময়ে একটু চেষ্টা হয়েছিল - এই যে সব ব্যাঙের ছাতার মত পাড়ায় পাড়ায় নার্সিং হোম আর ল্যাবোরেটারি, যেগুলিকে আমি একটা র‍্যাকেট বলে মনে করি, এগুলোকে আয়ত্বের মধ্যে আনা যায়, এদের একটা ব্যবস্থা হওয়া দরকার। তা না হলে এতবড় একটা নগরীতে সুষ্ঠ স্বাস্থ্য ব্যবস্থা আনা সম্ভব নয়। নান হাসপাতাল সম্বন্ধে নানা অভিযোগ আছে। অনেকে অনেক কথা বলবেন নানা বিষয় নিয়ে, সেজন্য সময় নষ্ট করার কিছু নেই। তবে আমি বলব, এই সব বিষয়ে আপনি একটু দেখুন। এবারে আমি একটি আনন্দের কথা বলি- আশাকরি, বন্ধুবর শচীন সেন মহাশয় এরজন্য হিংসা করবেন না- এতদিন পরে আমি যে কেন্দ্রে কাজ করি - শম্ভুনাথ হাসপাতাল - সেখানে একটি বড় বিভাগ, সার্জিক্যাল বিভাগ খোলা হয়েছে। সেজন্য আমি স্বাস্থ্যমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। আমি নিজে গিয়ে সেখানে দেখে এসেছি। এজন্য আমি নিজে খুব খুশী হয়েছি। একদিকে যেমন এই ভাল দিক নিয়ে বললাম, সেইরকম আরও অনেক দিন আছে। জে.বি.রায় আয়ুর্বেদিক হসপিট্যালটির জন্য একটু দেখুন। আমি আয়ুর্বেদের লোক নই, তবুও বলছি। ১০০টি বেড সেখানে খালি পড়ে আছে। 'দরিদ্র বান্ধব ভান্ডার' এর কর্মীরা মাইনে পাচ্ছেন না। এটা তো আপনার এ্যাডমিনিস্ট্রিশানের মধ্যে আছে, এটা একটু আপনি দেখুন। শিশু হসপিট্যাল সম্বন্ধে শেষে বলছি, এটা কম গুরুত্বপূর্ণ নয়। জে.এন.শিশু হসপিট্যালটি অনেকদিনের পুরানো হসপিট্যাল। সেটা তো একেবারেই বন্ধ। গাড়ীর যন্ত্রপাতি সম্বন্ধেও আমি দেখতে অনুরোধ করি। আর আমি সময় নিতে চাই না, আমার যেগুলি বক্তব্য ছিল সে সব বলেছি। আর মাত্র একটি কথা বলে আমি শেষ করছি। আপনারা অন্ততঃ পরীক্ষামূলকভাবে রিজিওন্যাল হসপিট্যাল বোর্ড চালু করুন এবং হসপিট্যালের কর্মীদের কাজকর্ম - পারফরম্যান্স - বিচার করার জন্য মেডিক্যাল অডিট সিস্টেম চালু করুন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ হরমোহন সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী ডাঃ অম্বরিশ মুখার্জী এবং রাম নারায়ণ গোস্বামী কাজের জন্য যে ব্যয়-বরাদ্দ চেয়েছেন, তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। আমি মাননীয় সদস্য ডাঃ শিশির কুমার বসুর বক্তব্য খুব মনোযোগ সহকারে শুনছিলাম। আমি আশা করেছিলাম যে, তিনি এ সম্পর্কে বিশেষ কিছু বলবেন। কিন্তু আমি তাঁর কাছ থেকে খুব বেশী উপকৃত হতে পারলাম না। বর্তমান অবস্থায় কি করে স্বাস্থ্য ব্যবস্থাকে আরও উন্নত করা যেতে পারে, সে সম্বন্ধে তিনি কিছু বললেন না। বর্তমান অবস্থায় স্বাস্থ্য ব্যবস্থা আরও ভালো করার জন্য অর্থের কোন সংস্থানের প্রয়োজন নেই - এটা তো হতে পারে না। উনি কেন্দ্রীয় যে সংস্থা আছে তার সঙ্গে যোগাযোগ করার প্রয়োজন আছে বলে উল্লেখ করেছেন। নিশ্চয়ই, সেই যোগাযোগ করতে কোন বাধা নেই। যোগাযোগ নিশ্চয়ই করা হবে। স্বাস্থ্যের ব্যাপারে আর একটি বিষয় নির্ভর করে। এখানে একটি বিষয় বুঝতে হবে যে, জনস্বাস্থ্য বলতে আমরা কি বুঝি? সন্তান মাতৃগর্ভে থাকার সময় থেকেই তার স্বাস্থ্য পরিচর্যার প্রয়োজন আছে এবং মাতার মাধ্যমে তার স্বাস্থ্যের ব্যবস্থা করি। এটাই তো আমরা দেখি।

**[1.50–2.00 p.m.]**

এই অবস্থায় সেখান থেকে শুরু করলে বাজেটের সম্বন্ধে এইটুকুই বলতে হয় স্বাস্থ্য সম্বন্ধে বাজেট উপসংহারে যে বক্তব্য রাখা হয়েছে যে কেন্দ্রীয় সরকারের ঔদাসীন্যের ফলে সৃষ্ট অভূতপূর্ব অর্থনৈতিক সংকট রাজ্য সরকারকে পঙ্গু করে দেওয়া সত্ত্বেও রাজ্য সরকার যে সাফল্যের সঙ্গে উক্ত অবস্থার মোকাবিলা করতে সক্ষম হয়েছেন তার অধিকাংশই সম্ভব হয়েছে উল্লিখিত কর্মচারীদের প্রশংসনীয় কর্মোদ্যোগের জন্য এই কথাটি সর্বৈব সত্য। স্বাস্থ্যকে চালাবে কে, কারা এর প্রতিনিধি থাকবেন, কিভাবে এই নীতিকে কার্যকারী করা হবে এগুলি চিন্তা করা দরকার। আমরা দীর্ঘদিন ধরে দেখেছি যে এই স্বাস্থ্যনীতি কেন্দ্রীয় সরকারের কাছে অবহেলিত এবং সেই স্বাস্থ্যনীতিকে এতদিনের পরে একটা ষ্টেটমেন্ট অফ হেল্‌থ্ পলিসির মধ্যে পড়েছে কিন্তু সেটা থাকা সত্ত্বেও আমরা লক্ষ্য করেছি স্বাস্থ্য খাতে যে পরিমাণ ব্যয় করা দরকার সেই পরিমাণ ব্যয় হচ্ছে কিনা, আরো প্রয়োজন আছে কিনা, সেগুলি দেখা দরকার, কিন্তু সেই ব্যাপারে আমরা সচেষ্টা নই। আমাদের লক্ষ্য আরো রাখতে হবে স্বাস্থ্য ব্যবস্থাকে সচল রাখতে গেলে, স্বাস্থ্য ব্যবস্থাকে উন্নতমানের করতে গেলে যা কিছু করার দরকার সেগুলি স্বীকার করার দরকার এবং তারজন্য ভাবতে হবে কি করতে চাই, আমাদের স্বাস্থ্য সম্পর্কে মূলনীতিটি কি এবং কতদূর উন্নতি করতে পারবো এবং যতক্ষণ পর্যন্ত না এগুলি ঠিক করতে পারছি ততক্ষণ এটা একটা চিন্তার বিষয়। স্বাস্থ্য বলতে গেলেই আমাদের হাসপাতালগুলির চিন্তা মাথার মধ্যে এসে যায় যেমন হাসপাতালের প্রশাসনব্যবস্থা, হাসপাতালের পরিচালন ব্যবস্থা, চিকিৎসকের প্রয়োজনীয়তা ইত্যাদি। আবার এই চিকিৎসার কথা উঠলে শিক্ষার প্রশ্ন এসে পড়ে, তারপরে হাসপাতালে যে সমস্ত কর্মীনিয়োগ করা আছে যার মাধ্যমে স্বাস্থ্য ব্যবস্থাটি পরিচালিত হয়, এইসব নানা প্রশ্ন এসে পড়ে। এটা একটা একে অপরের সঙ্গে সংযুক্ত যেমন একটি টিম ফাংশানিংয়ে একজন ফুটবল খেলোয়ার ভালো খেলছে ও যদি যোগাযোগ ব্যবস্থা সামগ্রিকভাবে দলের না থাকে তাহলে সেখানে যেমন কিছু করা যায় না তেমনি স্বাস্থ্য ক্ষেত্রে হাসপাতালগুলিতে প্রত্যেকে যদি প্রত্যেকের সঙ্গে সংযোগ সাধন করে না চলে তাহলে কিছু হতে পারে না। তা আজকে প্রশাসন ক্ষেত্রে ধরুন কিংবা চিকিৎসা ক্ষেত্রে ধরুন। একজন চিকিৎসক খুব ভালো অপরেশান করেন কিন্তু তাতে তার কোন কৃতিত্ব থাকবে না তাকে সম্পূর্ণ নির্ভর করতে হবে প্যারা মেডিকেল স্টাফ, অক্‌জিলারি নার্সিং স্টাফ এবং সুইপার থেকে শুরু করে প্রত্যেকটি যোগাযোগ পর্যায়ে ব্যবস্থার সঙ্গে এবং সেখানে যদি কো-অরডিনেট টিম কাজ না করে তাহলে কিছু করা যাবে না। আজকে সমাজব্যবস্থা যে অবক্ষয়ের মধ্যে দিয়ে চলেছে তাতে আমরা লক্ষ্য করেছি স্বাস্থ্য ব্যবস্থাকে বহাল রাখতে গেলে শুধুমাত্র একজন মন্ত্রী কত অর্থ বরাদ্দ করলেন, কত ব্যয় বরাদ্দ করলেন সেগুলি বিরোধীদলে আছে বলে বিরোধীতা করবো তা করলেই চলে না। বিরোধীদের আলোচনা করবার, সমালোচনা করার অধিকার আছে এবং তারা সমালোচনা করবেন কিন্তু সমালোচনা করতে গিয়ে তাকে একথাও বলতে হবে এই অবস্থায় আরো উন্নতি করা যায় কিনা, এবং তার চিন্তা-ভাবনা করতে হবে কিন্তু আমরা লক্ষ্য করছি চিকিৎসা যাতে আরো উন্নতমানের সম্ভব হতে পারে তারজন্য কোন আলোচনায় আপনারা আসছেন না। এই স্বাস্থ্য ব্যাপারে দুটি দিক আছে - একটি প্রিভিনেটিভ সাইড আরেকটি হচ্ছে কিউরেটিভ সাইড। একটা হচ্ছে রোগ হতে পারে তারজন্য ব্যবস্থা নেওয়া, আরেকটি হচ্ছে রোগ হলে চিকিৎসা করবে, রোগ হবার পরে চিকিৎসা ব্যবস্থায় তার যাতে রোগের প্রতিরোধ হয় তার ব্যবস্থা করবে এই জিনিষ। রোগ প্রতিরোধ করবো, সুস্বাস্থ্য রাখার ব্যবস্থা করবো, সবল স্বাস্থ্য যাতে হয় তারজন্য জাতীয় স্বাস্থ্যকে সেইভাবে তৈরী করবো। ভালো পানীয় জলের ব্যবস্থা করবো, যাতে দেশের শতকরা ৭০ ভাগ লোক

এই ভালো পানীয় জল খেতে পারে তারজন্য ব্যবস্থা করবো, এবং দেশে যাতে আন্ত্রিক রোগের প্রার্দুভাগ না হয় তারজন্য ব্যবস্থা নিতে হবে। এরজন্য দেশের জনগণকে গণতান্ত্রিক চেতনা, শিক্ষা দিতে হবে এবং উন্নতমানের করতে হবে। আজকে প্রতিটি ক্ষেত্রে দেখা যায় জনগণের শিক্ষার মান নীচের দিকে থাকে এবং সেটাকে যাতে উন্নত করা যায় এবং যাতে তারা বুঝতে পারে টিউবেল খারাপ হলে সেটা সারিয়ে নিতে হবে কিন্তু-পুকুর থেকে পানীয় জল খাবেন না। গ্রামের লোকেদের শিক্ষার মান খুব নীচের দিকে এবং তারা যদি পুকুর থেকে জল পান করে তাহলে নিশ্চয় রোগ দেখা দিতে পারে। সুতরাং সেইজন্য আমাদের এইগুলি নিয়ে ভাবতে হবে অন্ততঃ যাতে এই স্বাস্থ্য ব্যবস্থা সুষ্ঠুভাবে পরিচালিত হয় সেটা আমাদের দেখতে হবে। এই দিকটা হচ্ছে প্রিভিনটিভ সাইড এর একটা বিশেষ গুরুত্ব আছে। আরেকটি দিক হচ্ছে কিউরেটিভ সাইড। প্রিভেন্টিং সাইড নেওয়া সত্বে তার ফাঁকে ফাঁকে ত্রুটি-বিচ্যুতির মাধ্যমে যদি মানুষ অসুস্থ হয়ে পড়ে তবে কিভাবে চিকিৎসার মাধ্যমে তাকে সারিয়ে তুলব সেঁটা দেখতে হবে। রাস্তায় দুর্ঘটনা হলেও চিকিৎসার প্রয়োজন হয়। এই সমস্ত কিছু করে আমরা মূলতঃ কিউরেটিভ সাইডটা দেখছি। অর্থাৎ সেখানে চিকিৎসার ক্ষেত্রেই গুরুত্বটাই বেশী দিচ্ছি। কিন্তু আমি বলব প্রিভেন্টিং সাইডে গুরুত্ব খুব বেশী দিতে হবে। যার ফলে আপনারা দেখেছেন ফ্যামিলি প্ল্যানিংয়ের ক্ষেত্রে যদি একটা সীমাহীন জনসংখ্যা হয় তাহলে আমরা কিছুই করতে পারবো না। স্বাস্থ্য সাধারণভাবে নির্ভর করে পুষ্টিকর খাদ্য, পানীয় জল বাসস্থান এবং দূষণ মুক্ত পরিবেশ। সেইজন্য সামগ্রিকভাবে প্রত্যেকটি দপ্তর স্বাস্থ্য দপ্তরের সঙ্গে যুক্ত। প্রত্যেকের সঙ্গে যদি সমতা রেখে কাজ করতে না পারি তাহলে স্বাস্থ্য ব্যাহত হবে। সেইজন্য আমি বলব যে বাজেট বরাদ্দ এখানে উপস্থিত করেছেন এখানে দুটি দিক আছে। স্বাস্থ্য ব্যবস্থা চালু করতে গেলে যে পরিমাণ অর্থের প্রয়োজন সেই অর্থ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমাদের পাওয়ার দরকার ছিল কিন্তু তা আসেনি। তারফলে গত বছরে সংকট সত্ত্বেও আমাদের স্বাস্থ্য ব্যবস্থাকে পরিচালিত করতে হচ্ছে। ঔষধ কিনতে গেলে যে অর্থের প্রয়োজন তা যদি না থাকে তাহলে আমরা কিছু করতে পারবো না। সেখানে কেন্দ্রীয় সরকারের কাছে অর্থের দাবী করা কি অন্যায় হবে? জাতীয় স্বাস্থ্য সম্পর্কে আমাদের প্রচেষ্টা চালান কি অন্যায় হবে? সেইজন্য আমি বলব অতীতের সাফল্যের জন্য আমাদের আত্মসন্তুষ্টি ঠিক নয়। আমাদের ঘাটতি নিশ্চয় আছে এবং আমাদের যে কাঠামো তাকে ব্যবহার করে যা করা হয়েছে সেটা নিশ্চয়ই নিন্দনীয় নয়। সেইজন্য পুষ্টি, স্বাস্থ্য এবং শিক্ষার স্তরে যে কথা ওরা বলেছেন সেটা সঠিক কথাই বলেছেন। সেইজন্য শোষীয় ইকনমিক উন্নয়ন যদি না হয় তাহলে স্বাস্থ্য থাকতে পারে না। সেইজন্য আমরা সামাজিক ও অর্থনৈতিক উন্নয়নের কথা বলেছি কিন্তু অন্যদিকে মানুষ দিনের পর দিন দারিদ্র্য সীমার নীচে নেমে যাচ্ছে। শতকরা ৭০ ভাগ মানুষ যদি দারিদ্র্য সীমার নীচে বাস করে তাহলে তাদের স্বাস্থ্য ভাল থাকবে এটা হতে পারে না। সেইজন্য আমি বলব এটা দীর্ঘস্থায়ী লড়াই। এই লড়াইয়ে যদি জিততে হয় তাহলে বিভিন্ন প্রয়োজনীয় ব্যবস্থাগুলি গ্রহণ করতে হবে। এই প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে গিয়ে ফ্যামিলি প্ল্যানিং সম্পর্কে আমাদের চিন্তা করতে হবে। ভারতবর্ষের অন্যান্য যে সমস্ত রাজ্য আছে তারমধ্যে পশ্চিমবাংলাই জনসংখ্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে একটা যোগ্য ভূমিকা পালন করতে পেরেছে, সেটা আজকে সর্বজন স্বীকৃত। ১৯৮৫-৮৬ সালের কেন্দ্রীয় বাজেটের ফলস্বরূপ দ্রব্যমূল্যবৃদ্ধি, মুদ্রাস্ফীতির স্বার্থে প্রাকৃতিক সম্পদের বন্টন, কেন্দ্রীয় সরকারের বঞ্চনার তিক্ত অভিজ্ঞতা এবং তাদের রাজনৈতিক উপদেষ্টাদের উগ্র ব্যবহার এসবের দরুন সব বিষয়েই কিছু অনিশ্চয়তা থাকবেই। সেইভাবে সাহায্য যদি আমরা পেতাম তাহলে আগামী ১ (এক) বছরের মধ্যে যা যা করা দরকার সেগুলি আমরা করতে পারতাম। সেইজন্য বলব স্বাস্থ্য এবং

পরিবারকল্যাণ বিভাগকে এই অনিশ্চয়তার অংশীদার হতে হচ্ছে।

**[2.00–2.10 p.m.]**

আমরা দেখতে পাচ্ছি হাসপাতালের বাড়ীগুলি পুরান হয়ে গেছে, বাড়ীগুলি ভেঙ্গে পড়ছে। আর.জি.কর হাসপাতালের বাড়ী ভেঙ্গে পড়ছে, তাকে নতুন করে তৈরী করতে হবে। অনেক পুরান বাড়ী ভেঙ্গে পড়ছে, সেগুলি নতুন করে তৈরী করতে হবে। শুধু টিচিং ইন্সটিটিউসান নয়, গ্রামের স্বাস্থ্য কেন্দ্রগুলি যেভাবে অবাস্তব পরিকল্পনা করে দ্রুততার তালে সেখানকার এলাকার মানুষকে সন্তুষ্ট করার জন্য করা হয়েছিল, যেভাবে সেগুলি কম মাল দিয়ে তৈরী করা হয়েছে তাতে সেগুলি ভেঙ্গে পড়ছে। আজকে কাটোয়া হাসপাতালে চিকিৎসক থাকতে পারছেন না। সেখানে যদি চিকিৎসক রাখতে হয় তাহলে সেখানে নতুন করে বাড়ী তৈরী করতে হবে। চিকিৎসক এবং স্বাস্থ্য কর্মীদের সব সময় সমালোচনা করা হয়, চিকিৎসক এবং স্বাস্থ্য কর্মীদের মধ্যে ত্রুটি থাকতে পারে, তবুও তাঁরা সেই পরিবেশের মধ্যে কাজ করে যাচ্ছেন, সেই পরিবেশকে সংশোধন করে নিয়ে আরো উন্নতির পথে নিয়ে যেতে হবে। বলা হচ্ছে একটা বেড দুটো পেসেন্ট রাখতে হচ্ছে, কিন্তু কেন রাখতে হচ্ছে? এই রাখার কারণ কি? পোভার্টি এন্ড ইগনোরেন্স রোগের সূত্রপাত করে, তারজন্য রোগের প্রাদুর্ভাব বাড়ছে, রোগীর সংখ্যা বাড়ছে, সেখানে আমরা বলেছি সমস্ত ব্যবস্থা ঠিক করে ভালভাবে করলেও এই সমস্যার সমাধান হবে না, সেখানে সোসিও ইকনমিক কন্ডিসানের গুরুত্ব উপলব্ধি করতে হবে। এই সঙ্গে আর একটা কথা বলছি ২ হাজার সালের মধ্যে সকলের সুস্বাস্থ্যের ব্যবস্থা করতে হবে, এটা কখনও শুধু হেল্‌থ্ ডিপার্টমেন্ট করতে পারবে না, এর পিছনে সোসিও ইকনমিক কন্ডিশান আছে, সামগ্রিকভাবে আমাদের প্রয়োজন সমস্ত দেশের মধ্যে এই আলোড়ন সৃষ্টি করতে হবে, তারজন্য হেলথ্ মুভমেন্ট, স্বাস্থ্যকে আন্দোলনের পথে নিয়ে যেতে হবে। সুস্বাস্থ্যের পথে একটা সামাজিক ভূমিকা আছে। আমাদের সরকারী ব্যবস্থায় যে ব্লাড ব্যাঙ্ক আছে তারমধ্যে ত্রুটি-বিচ্যুতি থাকতে পারে, কিন্তু ব্লাড ডোনেশানের জন্য স্বেচ্ছাসেবী যেসব সংস্থা আছে তাদের সাহায্য নিতে হবে। ব্লাড ডোনেশানের জন্য যেসব এ্যাসোসিয়েশান ফর দি ভোলান্টারী ব্লাড ডোনার্স আছে, যারা এই ব্যাপারে এগিয়ে আসছে তাদের কাছে ব্লাড নিতে হবে, আরো অন্যান্য জায়গা থেকে নিতে হবে। পোষ্টমর্টেমের ক্ষেত্রে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলব অনেক জায়গা থেকে এই সম্পর্কে আমাদের কাছে অভিযোগ আছে যে পরিবেশ দুর্গন্ধযুক্ত দূষণ হয়ে যাচ্ছে সেগুলি দূর করার ব্যবস্থা করতে হবে। জাস্টিস ডিলেড, জাস্টিস ডিনায়েড, চিকিৎসার ব্যাপারে একটা সিদ্ধান্তকে দ্রুততার তালে কার্যে পরিণত করতে গেলে যে অসুবিধা থাকে সেই অসুবিধাগুলির কথা পাবলিককে বলে দিতে হবে। চিকিৎসক এবং কিছু কর্মীর ক্ষেত্রে কঠোর হস্তে ব্যবস্থা গ্রহণ করার কথা শিশির বাবু বলেছেন, কিন্তু তিনি জানেন হাইকোর্ট বলে যে পদার্থ আছে ব্যবস্থা গ্রহণ করলেই সেই হাইকোর্টে চলে যাচ্ছে। চিকিৎসককে বদলি করা হলে হাইকোর্টে চলে যাচ্ছে। এর ফলে প্রশাসন চালান যায় না। যুব কংগ্রেসের একটি ছেলের নাম বলতে পারি তিনি স্বাস্থ্য দপ্তরে কাজ করেন, অথচ যুব কংগ্রেসের প্রেসিডেন্ট কিংবা ভাইস প্রেসিডেন্ট, দুটো পদে কি করে থাকেন জানি না, কাঞ্চন মুখার্জী তাঁর নাম, নোয়াপাড়া হেলথ্ সেন্টারে তাঁকে পোষ্টিং দেওয়া হল, কিন্তু তিনি সেখানে কোনদিন যাননি। তখন তাঁকে বদলি করা হল, তিনি হাইকোর্টে গেলেন। একদিকে পরিচ্ছন্ন প্রশাসন করার কথা বলবেন, আর যখন পরিচ্ছন্ন করার চেষ্টা হচ্ছে তখন তার বিরুদ্ধে আপনারা। এই পরিচ্ছন্ন করার দায়িত্ব আপনাদেরও নিতে হবে। সেইজন্য জনগণের প্রতিনিধি হিসেবে আপনাদের নিশ্চয়ই দায়িত্ব আছে। কেন বলবেন না, নিশ্চয়ই বলবেন। যেখানে দেখবেন আইন মাফিক চলছে না তার বিরুদ্ধে নিশ্চয়ই বলবেন। যে সমস্ত ভিজিটিং কমিটি করা

হয়েছে তারজন্য আমি স্বাস্থ্য দপ্তরকে নিশ্চয়ই ধন্যবাদ দেব। আমাদের পঞ্চায়েত প্রতিনিধি, পৌর প্রতিষ্ঠানের প্রতিনিধি এবং বিধানসভার সদস্যদের মিলিত প্রচেষ্টায় যে সুষ্ঠু স্বাস্থ্য নীতি গড়ে উঠবে সেটা আমরা মানুষের কাছে তুলে ধরতে পারব এবং জনগণকে বলতে পারব তাদের স্বাস্থ্য নির্ভর করছে নিজেদের উপর। কেন্দ্রীয় সরকারের যে স্বাস্থ্য নীতি রয়েছে তার ষ্টেটমেন্ট অব পলিসিতে অনেক ভাল ভাল কথা রয়েছে। আমি অনুরোধ করব এগুলি যেন কথায় থাকেনা, কার্যে পরিণত হয়। আমাদের সকলেরই দায়িত্ব রয়েছে এই স্বাস্থ্য ব্যবস্থা ভালভাবে গড়ে তোলার জন্য। এই জিনিষ যদি আমরা করতে পারি তবেই মানুষের স্বাস্থ্য ভাল হবে এবং তার ফলে দেশ গঠিত হবে। সুস্বাস্থ্য গঠন করতে হলে কতগুলি নিয়ম নীতি আমাদের মেনে নিতে হবে। বিরোধীদলের সদস্য যারা রয়েছেন তাঁদের স্বাস্থ্য সম্পর্কে মূল জায়গায় অর্থাৎ পানীয় জল থেকে সুরু করে সব জায়গায় দৃষ্টি দিতে হবে। দেশের মানুষকে দিয়ে যদি এগুলি ভোগ দখল করাতে হয় তাহলে প্রথমে আপনাদের নিজেদের বুঝতে হবে স্বাস্থ্য বলতে আমরা কি বুঝি। অবশ্য এই জিনিষ আমাদের সকলের সহযোগিতা নিয়ে করতে হবে এবং সেইজন্যই সরকার স্বাস্থ্য মেলা ইত্যাদি করেছেন। একথা বলে আমি বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য দপ্তরের মন্ত্রীমহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন তার বিপক্ষে যে কাটমোশনগুলি দিয়েছি তাকে সমর্থন করে কতগুলি কথা যা বাস্তব অভিজ্ঞতা থেকে অর্জন করছি সেটা তুলে ধরতে চাই এবং কিছু কিছু প্রস্তাব দিতে চাই প্রাথমিকভাবে। স্যার, হাউসের ভেতরে বসে স্বাস্থ্যমন্ত্রীর বক্তব্য পড়তে পড়তে আমি চমকে উঠলাম। প্রথম তিন পৃষ্ঠায় রয়েছে কেন্দ্র - রাজ্য সম্পর্ক নিয়ে আলোচনা, তারপর রয়েছে তৈলবীজ এবং সেচ ব্যবস্থা। এটা দেখে আমার মনে হল এটা কি এগ্রিকালচারাল বাজেটের মুখপত্র? কেন্দ্র - রাজ্য সম্পর্ক, অর্থনৈতিক প্রশ্ন এবং তার অনেক পরে রয়েছে কলকাতাভিত্তিক ২/৪টি স্পেসিফিক হাসপাতালের কাজকর্মের নমুনা। দুঃখের বিষয় তিনি গ্রামের কথা কিছু বলেন নি। কেন্দ্রীয় সরকারের সাহায্যপুষ্ট পরিকল্পনাগুলির কথা বলেছেন কিন্তু দুর্ভাগ্যের বিষয় নিজেদের ব্যর্থতা বিশেষ করে সমস্যা কতটা আছে এবং ছাত্র, শিক্ষক, ডাক্তার এবং নার্সদের ক্ষেত্রে টাকা পয়সা থাকা সত্ত্বেও যে কিছু হচ্ছেনা সেটুকু বলার মত সৎ সাহস তাঁর এবং সরকারের হল না। উনি জেলা হাসপাতালের কথা বলতে ভুলে গেছেন এবং নর্থবেঙ্গল, বাঁকুড়া ও বর্ধমানের কথাও বলতে ভুলে গেছেন। সবচেয়ে দুঃখের বিষয় উনি বর্ধমানের মন্ত্রী হওয়া সত্ত্বেও সেই বর্ধমানের কথা কিছু বললেন না। স্বাস্থ্যমন্ত্রীর ছেলে তো বাঁকুড়া মেডিকেল কলেজের ইউনিয়নের ভাইস প্রেসিডেন্ট হয়েছেন তবুও তিনি বাঁকুড়ার কথা বলতে ভুলে গেছেন।

**[2.10–2.20 p.m.]**

তিনি তো বললেন না, বাঁকুড়া, বীরভূমের কথা? এইগুলো বলা উচিত ছিল। শুধু মাত্র কলকাতায় এস.এস.কে.এম. হাসপাতালে দুবছর ধূলো জমিয়ে C.D. স্ক্যানার স্থাপন করেছেন কি করেন নি, থুথু থেকে হরমোনের এ্যানালিসিস করতে পারলেন নি পারলেন না, কুচবিহারের একটি উপস্বাস্থ্যকেন্দ্রের একটি রোগী, মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর উপস্বাস্থ্যকেন্দ্রের একটি রোগী কিন্তু এই কথা চিন্তা করছে না। যেকথাটা ভাববার দরকার ছিল, আমি স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অত্যন্ত বিনয়ের সঙ্গে বলতে চাই, সমস্ত কিছু থাকার ভেতরেও যেটা করা যাচ্ছে না, কতটা পেলেন না বলে হলো না সেটা নিশ্চয়ই থাকবে বক্তৃতার ভেতরে, কিন্তু যেগুলো আছে, সেইগুলো কতখানি কাজ করছেন, ডাক্তারবাবুরা কতটা কাজ করছেন, জুনিয়ার ডাক্তারদের রোলটা কি, নার্সিং ষ্টাফ কি ধরণের

পিভট্যাল রোল প্লে করছে হাসপাতালে, চতুর্থ শ্রেণীর কর্মচারী বন্ধুদের মধ্যে কোন শ্রেণী কাজ করছে না, কোন্ শ্রেণী কাজ করছে, বড় বড় সমস্ত সুবিখ্যাত ডাক্তারদের ভেতর কারা আপনাদের পৃষ্ঠপোষকতায় আজকে সবচেয়ে হাড় বজ্জাত হয়ে বসে রয়েছে, এই কথাগুলো কেন বলেননি সৎসাহসের সঙ্গে? আমরা তো এইগুলো শুনতে চেয়েছিলাম, জানতে চেয়েছিলাম অতিবিপ্লবী বামফ্রন্টের প্রগতিশীল স্বাস্থ্যমন্ত্রীর কাছ থেকে। কারণ আপনি তো রাজনৈতিক খেলায় মেতেছেন এবং সেই রাজনীতির খেলায় প্রতিষ্ঠিত একজন যার সুনাম আছে এ্যাডমিনিস্ট্রেশনে, মুখ্যমন্ত্রী হিসাবে যিনি আজকে সুবিখ্যাত ভারতবর্ষের মধ্যে সেই জ্যোতিবাবুকেও আপনি খেলোয়াড় হিসাবে ঢুকিয়ে দিয়েছেন আপনার সেই খেলায়। সাড়ে সাত হাজার হেল্‌থ্ সার্ভিসের ক্যাডার নিয়ে একটি সংস্থা হেল্‌থ্ সার্ভিস এ্যাসোসিয়েশন, আপনার চোখের শূল, আপনার পেছনে নাকি ওরা লেগেছে আপনাকে অপমান করার জন্য। স্বাস্থ্য দপ্তরগুলোকে আপনি পঙ্গু করে দিচ্ছেন, আই.এম.এ. নাকি চক্রান্ত করছে, জুনিয়ার ডাক্তাররা নাকি একদম ওদের পেছনে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকারকে হেয় প্রতিপন্ন করবার জন্য বিগত আট বছর ধরে একটা চক্রান্ত চালিয়ে যাচ্ছে। আমি অবাক হয়ে যাচ্ছি, একজন ডাক্তার স্বাস্থ্যমন্ত্রী - অনেক আশা করেছিলাম মুখ্যমন্ত্রী মহাশয়ের মত একজন এ্যাডমিনিস্ট্রেটারকে সঙ্গে করে নিয়ে গিয়ে বগলদাবা করে ৩০০/৪০০ মাত্র ডাক্তারকে ফুসলে জোগাড় করে কিছু মাতব্বর ডাক্তারকে জোগাড় করে আপনাদের পৃষ্ঠপোষক একটা এ্যাসোসিয়েশনের ভেতর রাজনীতির আমদানি করেছেন। এর থেকে হীন চক্রান্ত পশ্চিমবাংলার বুকে আর কোনদিনও হয়নি। ডেকে আলোচনা করে, সমস্যাকে অনুধাবন করার চেষ্টা না করে ডাক্তারদের ভিতর যে সব ত্রুটি বিচ্যুতিগুলো আছে, সেইগুলোকে জনসমক্ষে স্পষ্ট করে মাথা উঁচু করে না বলে, আপনি প্রধান খেলোয়াড় হয়ে ডাক্তারদের ভিতর সবচেয়ে বেশী নোংরামী আমদানী করলেন এবং পশ্চিমবাংলায় একটা নক্কার জনক ঘটনা ঘটালেন। আমরা দেখে চমকে উঠেছিলাম যেদিন প্রিন্সিপ্যাল ঘরে ঢুকে আপনাদের নির্দেশে ডান্ডা হাতে পুলিশ ছিটকিনি খুলে জুনিয়ার ডাক্তারদের মাথায় ডান্ডা পিটিয়ে রক্ত ঝরিয়েছিল কলকাতার বুকে। ভাগ্যে কলকাতায় হয়েছিল তাই সংবাদপত্রে ছবি বেরিয়েছিল এবং মানুষ সমালোচনায় মুখর হয়ে উঠেছিল। কিন্তু বর্ধমান মেডিকেল কলেজে স্বাস্থ্যমন্ত্রীর নির্দেশে মহাত্মা গান্ধীর ছবি থেকে আরম্ভ করে, সুভাষচন্দ্রের ছবি পর্যন্ত নামিয়ে ঘরে রং করার নাম করে, সেখানকার ডাক্তারদের বুকের পাঁজর ভেঙ্গে নিয়েছিলেন, সেখানকার কর্মচারীদের পাঁজর ভেঙ্গে দিয়ে হাসপাতালে ভর্তি করেছিলেন, এই তো ঘটনা। আর পাশাপাশি গ্রামাঞ্চলে এখন সবচেয়ে বেশী সংখ্যক মানুষ পশ্চিমবাংলায় মারা যায় সাপের কামড়ে। যে রাজ্যে এখনও পর্যন্ত সালফাগোয়াডিন ট্যাবলেট প্রাথমিক উপস্বাস্থ্যকেন্দ্রে অতি বিপ্লবী গণতান্ত্রিক সরকার মানুষের জন্য পৌঁছে দিতে পারলেন না, উল্টে দোষ দেন ঐ কমিউনিটি হেল্‌থ্ গাইডের কৌটোতে কেন্দ্রীয় সরকারের অর্থ না দেবার জন্য তাদের নাকি কিছু ওষুধ পত্র দিতে পারছেন না, আপনার যে জিনিষটা সরিজিন্যাল ছিল, সেটা কতটুকু মেনটেন্ হচ্ছে তা ভেবে দেখবেন? অবাক কান্ড, আপনি স্যার চমকে উঠবেন, যদি কতকগুলো ঘটনার কথা বলি, সিউড়ি হাসপাতালে ডাক্তার বাবুরা অপারেশন টেবলে ঢুকেছেন, একটা সিজার হবে, সিজারিয়ান সেকশন হবে। গর্ভবতী মা, তার নর্মাল ডেলিভারী হচ্ছে না, সিজারিয়ান সেকশন করতে হবে। সেকশনের আগে, আপনি জানেন স্যার, অক্সিডোসিন বলে একটা ওষুধ আছে, তা দিতে হয়, অনেক সময় দিতে নাও হতে পারে। হাসপাতালের ও.টি.র ভেতর ডাক্তারবাবু ওষুধ এ্যাপ্লাই করতে গিয়ে দেখলেন গোরুর জন্য যে অক্সিসিডোসিন দেওয়া হয়, বোভাইন অক্সিডোসিন, সেটা অপারেশন টেবলের উপর পড়ে রয়েছে। ডাক্তারবাবু শিউরে উঠলেন, কি ব্যাপার? Oxydocin for bovine use-bovine

oxydocin সেটা সিজ করে সিজার লিস্ট করে চীফ মেডিকেল অফিসার থেকে শুরু করে সমস্ত কর্তৃপক্ষের কাছে জানানো হলো। শুনে আপনি হয়তো আরও চমকে উঠবেন, সিট থেকে উঠে পড়বেন, সেই ডাক্তারকে সাসপেন্ড করে রাখা হয়েছে। কি অভিযোগে সাসপেন্ড করা হলো, তার কোনও জবাব নেই। অদ্ভুত ব্যাপার, তার অপরাধ, তিনি সমস্ত কর্তৃপক্ষের কাছে জানিয়েছিলেন। একটা বিরাট চক্র কাজ করছে স্বাস্থ্য দপ্তরের ভিতর, যারা এদের সার্টিফিকেট না পেলে, ব্র্যাকেটে লাল রং না হলে এই সমস্ত ওষুধ কোম্পানীরা অথারাইজ হবে, সেন্ট্রাল মেডিকেল ষ্টোর্সের ওষুধ সরবরাহ করার ক্ষেত্রে, মাল্টি ন্যাশন্যাল সোর্সটা বাদ দিন। মাল্টিন্যাশান্যাল বিভিন্ন রকম যে সমস্ত একচেটিয়া শিল্প আছে, তাদের বিরুদ্ধেও আমাদের বক্তব্য আছে, আমরা বহুবার বলেছি। কিন্তু সিলেকশান অব কোম্পানী স্পেসিফিক ড্রাগ চুজ করতে গিয়ে, আমি বড় বড় ঔষুধের কথা বলছি না, সামান্য যে সমস্ত ঔষুধ আছে, সেগুলির ক্ষেত্রেও বিরাট একটা চক্র কাজ করছে এবং এটা নিশ্চয়ই মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের নির্দেশে হচ্ছে না, কিন্তু এগুলি দেখা উচিত। আজকে এই ধরণের ঘটনা ঘটছে। আপনার কাছে কিভাবে রিপ্রেজেনটেশান হচ্ছে আমি জানিনা। আমি অনুরোধ করবো যে সেই হতভাগ্য ডাক্তারটি যাতে সুবিচার পায়, আপনি ব্যক্তিগতভাবে এটা দেখবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন। আজকে ওরা স্বাস্থ্য পরিকল্পনার কথা বলেছেন, গ্রামাঞ্চলের স্বাস্থ্য পরিকল্পনার জন্য ওরা খুবই উদ্বিগ্ন - এটা খুবই ভাল কথা। কিন্তু আমরা কি দেখছি? কেন্দ্রীয় সরকার রাজ্যসরকারের সঙ্গে যৌথভাবে গ্রামীন সার্বিক স্বাস্থ্য পরিকল্পনার কথা চিন্তা করেছিলেন, শুধু পশ্চিমবাংলায় নয়, সারা ভারতবর্ষে আমরা সেখানে কি দেখছি? প্রত্যেকটি জায়গায় যে সমস্ত ছেলেমেয়েদের এ্যাপোয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে - আমি দৃঢ়তার সঙ্গে বলছি, আমার নিজের এলাকার অভিজ্ঞতা থেকেই বলছি - তাদের হাতে ঐ কৌটা এবং কিছু ঔষুধ ধরিয়ে দেওয়া হয়েছে। তারপরে কিছু কিছু ঔষুধ মাঝে মাঝে যায় কিন্তু কোথায় যায় কেউ জানেনা। ওরা বলবেন মানসবাবুর সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গীর তফাত আছে, কংগ্রেসের সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গীর তফাত আছে, ওরা কাজ করেন তবু এরা সমালোচনা করেন। কিন্তু বাস্তব অবস্থাটা কি? বাস্তব অবস্থা হচ্ছে, তাদের বলে দেওয়া হচ্ছে যে যাও, এই বাড়িটা কেয়ার অব ডাঃ অম্বরীশ মুখার্জী, এই ইনজেকশানটা কেয়ার অব জ্যোতি বসু, এই মিকচারটা কেয়ার অব রামনারায়ণ গোস্বামী। কি অবস্থা চলছে? পার্টিবাজী করতে গিয়ে যেটুকু জিনিষ আছে সেটুকুও কাজে লাগছে না। কাগজে-কলমে সব থেকে বড় একটা বই ছাপা হয়েছিল। এই জিনিষ চলছে। মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে আমি অনুরোধ করবো, তিনি একজন ডাক্তার, স্পেসিফিকভাবে এই জিনিষটা আপনি দেখবেন। যদি আপনার ডিপার্টমেন্টের উন্নতি চান, সুনাম চান এবং এই সুনাম এবং উন্নতির পরিপ্রেক্ষিতে সাধারণ মানুষের সেবামূলক কাজ অনেক বেশী এগিয়ে যাবে, এগুলি আপনার দেখা উচিত। আমি বারে বারে বলেছি। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যে একজন ডাক্তার হয়ে তিনি সব জেনে শুনে উত্তর দিয়েছেন। এক সপ্তাহ আগে এই হাউসে বলেছেন। তিনি কি বলেছেন? তিনি বলেছেন যে ৩৫০টি পোষ্ট, হেল্‌থ্‌ সার্ভিসে খালি আছে। আর আমরা পি.এস.সি লিষ্ট চেয়েছি তাতে ২৪৬ জনের মধ্যে ১০০ কত এ্যাপোয়েন্টমেন্ট পেয়েছে। পোষ্ট মাত্র খালি ৩৫০টি। প্রতি বছর গড়ে ৫।। শত ডাক্তার এম.বি.বি.এস হয়ে বের হচ্ছে এই পশ্চিমবাংলায়। সারা ভারতবর্ষে ডাক্তাররা বিভিন্ন প্রদেশে, শুধু পশ্চিমবাংলায় নয়, বিভিন্ন জায়গায় সরকারী কাজে নিযুক্তির ক্ষেত্রে অবহেলিত এবং পশ্চিমবঙ্গে সব থেকে বেশী। আমি স্বাস্থ্য মন্ত্রীকে অনেকবার বলেছি যে এই রাজ্যে এই মুহূর্তে ৩।। থেকে ৪ হাজার ডাক্তার পাশ করে বসে আছে। আজকে তারা দেশের সেবার কাজে লাগছে না, সরকারী প্রশাসন যন্ত্রের মাধ্যমে হাসপাতালে চাকুরীর

ক্ষেত্রে সুযোগ পাচ্ছে না। আমি তাকে বলছি, আমি কালকে সকাল ১০টার সময়ে আপনার সঙ্গে দেখা করে ৫ শত ডাক্তারের নাম দেব, আপনি বলুন যে তাদের গ্রামে পাঠিয়ে দেবেন? আমার নাম দেবার পরের মুহুর্তে তাদের গ্রামে গ্রামে এ্যাপোয়েন্টমেন্ট দেবেন - এই কথা হাউসে দাঁড়িয়ে বলুন?

**[2.20–2.30 p.m.]**

কিন্তু তারপরেও বলবেন যে, না, ঐ সব ডাক্তাররা ফুলবাবু হয়ে গেছে, কলকাতার রাস্তায় রাস্তায় ঘোরে, ওরা সব সিনেমা দেখতে চায়, রেস্তোরাঁয় খেতে চায়, উনি সংবাদপত্রে এই সব কথা বলেছেন এবং আধুনিক জীবন যাত্রার সঙ্গে খাপ খাইয়ে নেবার ফলে গ্রামবাংলায় যেতে চান না। এই ধরণের মানসিকতা, চিন্তাধারা আপনাকে কারা বোঝায়? ডাইরেক্টর, সেক্রেটারি এই সব করে। এই সব চিন্তাধারা আপনার মাথায় কে ঢুকিয়েছে? তারই প্রতিফলন বাজেট বক্তৃতায় আসে কোথা থেকে? আপনারা ঝগড়া ঝাটি করবেন, লাঠি পেটা করবেন, ডাক্তারদের ব্যবহার করবেন না, উল্টো কথা বলবেন, ডাক্তাররা এই সমাজ ব্যবস্থার ভিতর গড়ে উঠেছে, তাদের মানসিকতার পরিবর্তন হয়নি, অতএব ওরা গ্রামে যেতে চায় না। এই রকম একটা সুন্দর প্রলেপ সংবাদপত্রের ভিতর দিয়ে, গণমাধ্যমের ভিতর দিয়ে, বিধানসভার ভিতর দিয়ে, পাবলিক মিটিং করে একটা অদ্ভুত প্রচারের চক্রান্ত চালিয়ে যাচ্ছেন, নিজেদের অপদার্থতা এবং নিষ্ক্রিয়তাকে ঢাকবার জন্য। ডাক্তারদের কাজে না লাগানোর মানসিকতাকে ইচ্ছাকৃতভাবে ঢাকার জন্য অদ্ভুতভাবে একটা অন্য লাইন নিয়ে কথা বলার চেষ্টা করছেন। এইগুলি চিন্তা করার দরকার আছে। আমি আহ্বান জানাচ্ছি খোলা মন নিয়ে বসুন, আলোচনা করুন। চক্রান্ত করে আপনারা জুনিয়র ডক্টর'স কাউন্সিল করেছেন। তার ভিতর ৭৫ জনকে এক রাত্রে এ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন। গ্রামে ডাক্তার পাঠানোর জন্যই যদি আপনার এত দরদ, চোখ দিয়ে এতই যদি টপটপ করে জল পড়তে থাকে তাহলে ডাক্তার মুভমেন্টের সময় এক রাত্রেই তো ৭৫ জন ডাক্তারকে মেডিকেল কলেজ, আর.জি.কর, নীলরতনে এ্যাড-হক এ্যাপয়েন্টমেন্ট দিয়ে পোষ্টিং করে দিলেন তাদের কেন গ্রামে পাঠালেন না? এ্যাড-হক এ্যাপয়েন্টমেন্ট তো দিয়েছিলেন, গ্রামের জন্য যখন আপনাদের এতই দরদ তবে কেন তাদের গ্রামে পাঠালেন না, আশাকরি উত্তর দেবার সময় এই প্রশ্নের অবতারণা করবেন। মেডিকেল ইনস্টিটিউশন হিসাবে ক্যাজুয়ালটি হসপিটালকে ট্রিট করছেন। এর বিরুদ্ধে বক্তব্য আছে। যেখানে ডাক্তার তৈরী হবে, যেখানে পড়াশুনা হবে সেই হসপিটালগুলিকে ক্যাজুয়ান্টি হসপিটাল হিসাবে ট্রিট করা উচিত নয়। এই ব্যাপারে তিনি চিন্তা ভাবনা শুরু করুন যে আরো ভাল করে পেরিফারাল হসপিটাল তৈরী করার দরকার আছে। যেমন ধরুন মেদিনীপুর ডিষ্ট্রিক্ট হসপিটাল, কুচবিহার ডিষ্ট্রিক্ট হসপিটাল, জলপাইগুড়ি ডিষ্ট্রিক্ট হসপিটাল, বিদ্যাসাগর হসপিটাল, বাঙ্গুর হসপিটাল এইগুলিকে যদি ইউটিলাইজ করতে পারা যায় তাহলে শিয়ালদহ ষ্টেশন দিয়ে যে জনস্রোত চলে এসে নীলরতন, এস.এস.কে.এম. হসপিটাল, আর.জি.কর. হসপিটালে ভীড় করে সেই জনস্রোত আসবে না। মানুষ আতঙ্কগ্রস্ত। কারণ, আমরা দেখছি শুধু গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রগুলিতেই কুকুর ঢুকছে না, সেখানেই কেবল ওষুধ দোকানে উধাও হয়ে যাচ্ছে না, এখানেও সেই একই দৃশ্য পরিলক্ষিত হচ্ছে। আমরা দেখছি গ্রামীন স্বাস্থ্যকেন্দ্রগুলিতে কিছুই পাওয়া যাচ্ছে না। এমন কি সাব-ডিভিসন্যাল হসপিটাল, জেলা হসপিটালগুলিতেও কুকুর মানুষ একই বিছানায় শুয়ে পড়ে আছে, রোগীর পাশে কুকুর ঘুমাচ্ছে। এই চূড়ান্ত অব্যবস্থা হল কি করে? মানুষ চিন্তাগ্রস্ত, হতাশাগ্রস্ত, উন্মাদের মত কলকাতার নামকরা হসপিটালগুলিতে দৌড়ে আসছে। এটাকে চেক করতে গেলে আমি আপনার কাছে কতগুলি সাজেসান রাখছি। আপনি পেরিফারাল হসপিটালকে উন্নত করুন, ওয়েল ইকুইপড্ করুন। একদিকে হসপিটালের ইমপ্রুভমেন্ট করতে হবে তার সঙ্গে সঙ্গে

অন্যদিকে প্রত্যেকটি জেলা শহর এবং কলকাতায় একটি করে ট্রামাটিক হসপিটাল তৈরী করতে হবে। বিদেশে যে ক্যাজুয়্যাল্টি হসপিটাল আছে সেখানে যেমন ইমার্জেন্সি কেসগুলির চিকিৎসা করা হয় ঠিক সেই কায়দায় হসপিটালের সাধারণ চিকিৎসা ব্যবস্থাগুলি, নিয়ম মাফিক চিকিৎসা ব্যবস্থাগুলি, ইনভেস্টিগেটিং হসপিটালের চিকিৎসা ব্যবস্থাগুলিকে বজায় রাখতে গেলে যেগুলি নিশ্চয় ঠান্ডা মাথায় চিন্তা করবেন। ক্যাজুয়াল্টি হসপিটাল, ট্রামাটিক হসপিটাল তৈরী করার প্রয়োজনীয়তা আছে। কিন্তু স্যার, আমরা কি দেখছি? দুঃখের সঙ্গে বলতে হচ্ছে কয়েকদিন আগে সংবাদপত্রে দেখলাম মাননীয় স্বাস্থ্যমন্ত্রী সিদ্ধান্ত নিয়েছেন ডিপ্লোমা ইন কমিউনিটি হেল্‌থ্ সার্ভিসেস কোর্স তুলে দিচ্ছেন এবং তার প্রাইজ স্বরূপ ঐ ৮৮টি লজেন্স উপহার দিয়েছেন। সেখানে বাচ্ছা ছেলে আছে, তারা খুব কৃতজ্ঞ হয়েছিল। এম.বি.বি.এস. কোর্স আর এর মধ্যে অনেক তফাৎ আছে। ডিপ্লোমা ইন কমিউনিটি হেল্‌থ্ সার্ভিসেস কোর্স হিসাবে তোমাদের রেকগনিসান দিতে পারছি না, তোমাদের ডাক্তার হিসাবে চিহ্নিত করতে পারছি না। এম.বি.বি.এস. ডাক্তাররা অনেকেই কংগ্রেস হয়ে গেছে, ছাত্রপরিষদ-এর ছেলে, তাদের টাইট করার জন্য তোমাদের প্যারালাল তৈরী করছি। আমদের গুরুদেবের পদ্ধতিতে সেটা যখন হল না তখন রেজিস্ট্রেসন পাওয়া গেল না, ডাক্তারও পাওয়া গেল না। অতএব এই কোর্স বন্ধ হয়ে যাক। ৮৮টা পোষ্ট হচ-পচ করে ক্রিয়েট করা হ'ল। এমনই সব পোষ্ট যে তার নামকরণ পর্যন্ত করতে পারলেন না। স্যার, এই হচ্ছে অবস্থা। আমি তাই তাঁকে আসামীর কাঠগড়ায় দাঁড় করিয়ে জিজ্ঞাসা করতে চাই, এই সমস্ত হতভাগ্য ছেলেমেয়েদের ভবিষ্যত নিয়ে ছিনিমিনি খেলার অধিকার কে আপনাকে দিয়েছিল? স্যার, ফার্স্ট ডিভিসানে পাশ করা সব ছেলেমেয়ে, যারা জয়েন্ট এনট্রান্স পরীক্ষা দিয়ে এম.বি.বি.এস ডাক্তার হয়ে নিজেদের জীবনে সুপ্রতিষ্ঠিত করতে পারতো তাদের ডাক্তার করে দেবার নাম করে, রেজিস্ট্রেশান দেবার প্রলোভন দেখিয়ে, চাকরি দেবার প্রলোভন দেখিয়ে, প্রাকটিস করার সুযোগ করে দেবার প্রলোভন দেখিয়ে এবং সর্বপরি জীবনে প্রতিষ্ঠিত করে দেবার প্রলোভন দেখিয়ে আজকে একটা অনিশ্চিত অবস্থায় ফেলে দেওয়া হ'ল। এর জবাবদিহি মাননীয় মন্ত্রীমহাশয়কে নিশ্চিতভাবে করতে হবে। আমরা বলেছিলাম, এদের প্যারা মেডিক্যাল কোর্সে ট্রেনিং দিয়ে ফার্মাসিষ্ট, রেডিওগ্রাফার, ক্লিনিক্যাল প্যাথোলজিষ্টি, হেমোটলজি ইউনিটের টেকনিসিয়ান ইত্যাদি করুন। এইসব লোকের অভাব আমাদের পশ্চিমবাংলায় যথেষ্ঠ রয়েছে। আমাদের লোক পাঠিয়ে বম্বে, কেরল, অন্ধ্র থেকে ট্রেনিং দিয়ে নিয়ে আসতে হয় অথবা সেখান থেকে লোক এনে তাদের চাকরি দিয়ে রাখতে হয়। আশাকরি মাননীয় মন্ত্রীমহাশয় এ সম্পর্কে তাঁর সুচিন্তিত মতামত জানাবেন। পরিশেষে আমি বলব, মহকুমা এবং জেলা হাসপাতালগুলিকে উন্নত ব্যবস্থাপনার মধ্যে আনতে হবে এবং গ্রামীণ হাসপাতালের যে সব প্রতিশ্রুতি দিয়েছিলেন সেগুলি রূপায়িত করতে হবে। আমার কেন্দ্র সবং-এ গ্রামীণ হাসপাতালের প্রতিশ্রুতি দিয়ে এই বিধানসভার পবিত্র কক্ষে মাননীয় মন্ত্রীমহাশয় বলেছিলেন যে গত বছর তার কাজ সুরু হবে, সে সম্পর্কে কি হ'ল আশাকরি মাননীয় মন্ত্রীমহাশয় তাঁর জবাবী ভাষণের সময় সেটা বলবেন। স্যার, এই কথা বলে, আমি যে সমস্ত সমালোচনা ও প্রস্তাব এখানে রাখলাম মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে তার উত্তর আশা করে এবং সমস্ত কাটমোশানের প্রতি আমার সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাঃ শিশির বসু এবং ডাঃ মানস ভূঁঞা - এই দুজন বিরোধীদলের মাননীয় সদস্যের বক্তব্য আমি খুব মনোযোগ সহকারে শুনলাম। ডাঃ শিশির বোস, তিনি মেডিক্যাল সায়েন্সের একজন এক্সপার্ট। তিনি যে সব বক্তব্য রেখেছেন সেগুলি চিন্তার বিষয়। তিনি একজন এক্সপার্ট হিসাবে তাঁর বক্তব্য রেখেছেন কাজেই দেখতে হবে এতে সারবস্তু

কতখানি আছে। ডাঃ ঃ ::স ভূঁইঞা সবেমাত্র ডাক্তার হয়েছেন, তিনি যে বক্তব্য রেখেছেন সেটা রাজনৈতিক বক্তব্য। স্যার, ওদের বক্তব্য শুনে আমি বুঝতে পারলাম না যে ওরা ওদের দলের হয়ে বক্তব্য রাখলেন, না, ব্যক্তিগতভাবে বক্তব্য রাখলেন। তার কারণ, কেন্দ্রীয় সরকার যে সব নীতির কথা ঘোষনা করেছেন এবং ওরা এখানে যা বক্তব্য রাখলেন তারমধ্যে অনেক ফারাক আছে বিশেষ করে স্বাস্থ্য নীতি এবং অন্যান্য নীতি সম্পর্কে। বিভিন্ন জায়গাতে নার্সিংহোম গজিয়ে ওঠা সম্পর্কে ডাঃ শিশির বোস তাঁর বক্তব্য রেখেছেন। আমি তাঁকে জিজ্ঞাসা করি, এটা কি ১৯৭৭ সালের পর থেকে গজিয়ে উঠেছে? তা তো নয়, সেই ১৯৪৭ সালের পর থেকেই তো আমরা দেখছি এখানে নার্সিং হোম গজিয়ে উঠেছে। অজিত পাঁজা মহাশয় যখন এখানে স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তখন এখানে এই নার্সিং হোমগুলি ফুলে ফেঁপে উঠেছিল। কংগ্রেসের :: ক মন্ত্রী এখানে আছেন, তাঁরা জানেন, এই নার্সিংহোম গুলির বিরুদ্ধে কংগ্রেস কোন ব্যবস্থাই করতে পারেন নি। স্যার, কংগ্রেস আমলে কি রকম বিশৃংলা এই স্বাস্থ্য দপ্তরে ছিল তার একটা প্রমাণ দিচ্ছি। অজিত পাঁজা মহাশয় যখন স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তখন কংগ্রেসী সদস্যরাই এস.এস.কে.এম. হাসপাতালের এমপ্লয়ীদের খচিয়ে ওরই বিরুদ্ধে দল পাকিয়ে আন্দোলন তৈরী করেছিলেন।

**[2.30–2.40 p.m.]**

আজকে বিভিন্ন হাসপাতালে চতুর্থ শ্রেণীর কর্মচারীদের মধ্যে যে রাজনীতির অনুপ্রবেশ ঘটেছে এই রাজনীতি ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমদানী করা হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে আছে ১৯৫৭ সালে ডাঃ অনাথ বন্ধু রায় স্বাস্থ্যমন্ত্রী ছিলেন, তিনি একবার মেডিকেল কলেজে দুর্নীতি ধরতে গিয়েছিলেন, তখন তাঁকে মুখ্যমন্ত্রী ডাঃ বিধান চন্দ্র রায় বলেছিলেন, "তুমি কি পুলিশের কাজ করছ, ঐসব কাজ তোমার পক্ষে করা সম্ভব নয়, ওটা পুলিশের কাজ পুলিশ করবে"। সুতরাং স্বাস্থ্যবিভাগের রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি ডাঃ বিধান চন্দ্র রায়ের আমলেও ছিল এবং পশ্চিমবাংলার মেডিকেল কলেজগুলিতে সে সময় থেকে দুর্নীতি রয়েছে। এটা আজকের কোন নতুন ঘটনা নয়। সারা ভারতবর্ষের সমাজ ব্যবস্থা থেকে পশ্চিমবাংলার সমাজ ব্যবস্থা আলাদা নয়। আজকে বিরোধী বন্ধুরা এই আলোচনায় অংশ গ্রহণ করে একবারও বললেন না যে, ওদের আমলে পশ্চিমবাংলায় ওদের স্বাস্থ্য নীতি কি ছিল এবং এখন আমাদের কি স্বাস্থ্য নীতি। ওদের স্বাস্থ্য নীতি ছিল সিটি ওরিয়েন্টেড্, নগর কেন্দ্রিক। বামফ্রন্ট সরকার সে নীতির পরিবর্তন ঘটিয়ে গ্রাম কেন্দ্রিক স্বাস্থ্য নীতি গ্রহণ করেছেন। অবশ্য মাননীয় সদস্য শিশির বাবু, তাঁর ভাষণের প্রথমেই এ কথাটা উল্লেখ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে স্বাস্থ্য খাতে পার ক্যাপিটাল এক্সপেনডিচার যা, পশ্চিমবাংলায় তার চেয়ে অনেক বেশী। এখানে পার ক্যাপিটা এক্সপেনডিচার হচ্ছে ৩৭ টাকা ৮৬ পয়সা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি বামফ্রন্ট সরকার গ্রাম ভিত্তিক গ্রামীণ স্বাস্থ্য নীতি নির্ধারণ করার ক্ষেত্রে, বিশেষ করে পাবলিক হেলথের ক্ষেত্রে যে জিনিষটির প্রতি প্রথমেই নজর দিচ্ছেন সেটি হচ্ছে প্রিভেনসন অফ্ ডিসিস্ এবং এ বিষয়ে নতুন করে চিন্তা ভাবনাও করা হচ্ছে। কারণ আমরা জানি ভারতবর্ষ একটি গরীব দেশ, সুতরাং সকলের জন্য হেলথ্ এনভায়র্ণমেন্ট সীমিত সম্পদের মধ্যে দিয়ে করা সম্ভব নয়, অতএব সকলের জন্য প্রথমেই প্রিভেনসন অফ্ হেলথ্ এর ব্যবস্থা করা প্রয়োজন। বেটারমেন্ট অফ্ হেলথের জন্য এনভায়র্ণমেন্ট এবং পি.এইচ.ই.র যাতে সাইমুলটেনিয়াস ওয়াকিং করা হয় তার ব্যবস্থা করা হচ্ছে। পঞ্চায়েতের মাধ্যমে এবং অন্যান্য প্রতিনিধিত্বমূলক কমিটি গুলির মাধ্যমে এই কাজ করা হচ্ছে। মাননীয় বিরোধী সদস্য কমিটির কথা

বললেন, আজকে প্রতিটি জেলায় এবং বড় বড় হাসপাতালগুলিতে কমিটি তৈরী করা হয়েছে। আমি ওঁদের জিজ্ঞাসা করি, এ সব কাজ করি ওঁদের সময়ে হয়েছিল? আজকে যদি আমরা লক্ষ্য করি তাহলে দেখব যে, বিগত ৭ বছর ধরে সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে আমিরা আমাদের বাজেটের মধ্যে দিয়ে যে পরিমান অর্থ স্বাস্থ্য খাতে ব্যয় করছি এর তিনভাগের এক ভাগ অর্থও অতীতে কোন সময়ে খরচ করা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৬-৭৭ সালের বাজেট স্বাস্থ্যখাতের জন্য বরাদ্দ করা হয়েছিল ৭০ কোটি ৭৬ লক্ষ ৬২ হাজার টাকা। আর সে জায়গায় ১৯৮৪-৮৫ সালে ধার্য হয়েছে ২৫৩ কোটি ১১ লক্ষ ৪৮ হাজার টাকা। কত গুণ বেড়েছে? এর জবাব কি বিরোধী বন্ধুরা একটু দেবেন? ৭০কোটি টাকার জায়গায় ২৫৩ কোটি টাকা, তিন গুণেরও বেশী, প্রায় চার গুণ। আজ এই টাকা স্বাস্থ্য খাতে ব্যয় করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওদের সময়ে পার ক্যাপিটা এ্যালোকেসন স্বাস্থ্যের জন্য হ'ত ১৫ টাকা, আমাদের সময়ে ১৯৮৪-৮৫ সালে সেটা বেড়ে হয়েছে ৩৭ টাকা ৮৬ পয়সা। ওদের আমলে ডাক্তাররা মাহিনা পেতেন ৬৯৪ টাকা করে আর আজকে সেক্ষেত্রে ডাক্তাররা মাহিনা পাচ্ছেন ১৪৭৩ টাকা এবং এটা হচ্ছে তাদের ইনিসিয়াল পে, অন্যান্য এ্যালাউন্স বাদ দিয়ে এবং হাউস রেন্ট বাদ দিয়ে। আরবান হসপিটালের সংখ্যা ওদের সময়ে অর্থাৎ কংগ্রেস আমলে ছিল ৩৪০টি আর এখন সেটা বেড়ে হয়েছে অর্থাৎ এই আমলে হয়েছে ৩৮১টি। গ্রামীন হাসপাতাল ওদের সময়ে জেলায় দুটি করা হয়েছিল আর এখন সেটা ১৯টি হয়েছে। প্রাইমারী হেলথ্ সেন্টার ওদের সময়ে ছিল ২৮১টি, আর আমাদের সময়ে হয়েছে ৩০৯টি। সাব-সিডিয়ারী হেলথ্ সেন্টার ওদের সময়ে ছিল ৭১৮টি আর আমাদের সময়ে সেটা বেড়ে হয়েছে ৮০৮টি। সাব-সেন্টারের সংখ্যা ১৯৭৬।৭৭ সালে ছিল ১ হাজার ৫টি আর ১৯৮৪।৮৫ সালে সেটা বেড়ে হয়েছে ৪ হাজার ৫১৫টি, তার মানে প্রতি গ্রামে গ্রামে প্রায় আজকে এক-একটি করে সাব-সেন্টার প্রতিষ্ঠিত হয়েছে। ওদের সময়ে যেটা ১ হাজার ছিল সেটা এখন বেড়ে প্রায় ৪ গুন হয়েছে। হেলথ্ পারসোন্যেল ১৯৭৬।৭৭ সালে ছিল ১১ হাজার ৫ জন আব আজকে তা বেড়ে হয়েছে (১৯৮৪।৮৫ সালে) ১৭ হাজার ২৬। হাসপাতালের শয্যা সংখ্যা ১৯৭৬।৭৭ সালে ছিল ৫২ হাজার ৬২৪ আর এখন সেটা বেড়ে হয়েছে ৫৯ হাজার ১২৯। হাসপাতাল টেক-ওভার করা হয়েছে ওদের সময়ে ৩১টি আর আমাদের সময়ে হয়েছে ৪৩টি। কুষ্ঠ রোগী নিয়ন্ত্রণ কেন্দ্র ওদের সময়ে ছিল ২০টি এখন সেটা বেড়ে হয়েছে ৩৮টি। টি.বি.হাসপাতালের শয্যা সংখ্যা ১৯৭৬।৭৭ সালে ছিল ৪ হাজার ৬৪৪, এখন সেটা বেড়ে হয়েছে ৫ হাজার ৬৪৮। এরপর আসি ইন্টারণিটির কথায় যাদের জন্য ওরা আন্দোলন করেছিলেন। ঐ ইনটারনিরা ওদের সময় পেত ২৭০ টাকা আর আমরা সেটা বাড়িয়ে সাড়ে চারশো টাকা করেছি। সুতরাং কারা দরদ দেখাচ্ছেন তা বোঝা যাচ্ছে। শুধু চোখের জল ফেললেই কাজ হয় না। আপনাদের আমলে জুনিয়র হাউস ষ্টাফ ৪০০ টাকা পেত, আমরা সেটা বাড়িয়ে সাড়ে ৫০০ টাকা করেছি। আপনাদের আমলে সিনিয়ার ষ্টাফেরা ৫০০ টাকা পেত, আমরা সেটা বাড়িয়ে সাড়ে ৬০০ টাকা করেছি। প্রাইমারি হেলথ্ গঠন করার জন্য চেষ্টা করছি। আগামী ২০০০ সালে হেলথ্ ফর এভরিবডি করার লক্ষ্য আছে কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সাহায্য আসছে না। এই স্বাস্থ্য সম্পর্কিত যে পরিকল্পনা সেটা কেন্দ্রীয় সরকার তাদের ২০ দফা কর্মসূচীর মধ্যে নিজেরাই তৈরী করেছেন। অনেকগুলি বিষয় তাতে আছে। কেন্দ্রীয় সরকারের আওতায়ভূক্ত যে সমস্ত জিনিষগুলি আছে যেমন ড্রাগ পলিসি। আজকে এই ড্রাগ পলিসি এখানে করা যায় না। ওষুধের দাম বাড়িয়ে দিলেন, ওনারা এতক্ষন রাজনীতির কথা বললেন কিন্তু এ সম্বন্ধে একটি কথাও বললেন না। যারা গরীব মানুষ, সাধারণ মানুষ তারা ওষুধ কিনবে কি করে? জিনিষপত্রের দাম বাড়িয়ে দিচ্ছেন, ওষুধের দাম বাড়িয়ে দিচ্ছেন, তারফলে গরীব মানুষের ক্রয়-ক্ষমতার সীমার বাইরে

চলে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেসীরা মালটি-ন্যাশনালের সপক্ষে কথা বলেন, বড় বড় ধনীর সপক্ষে আইন রচনা করেন, নীতি নির্দ্ধারণ করেন, গরীব মানুষের কথা ওনারা ভাবেন না। ওদের আমলে একটি স্কীম চালু ছিল, কমিউনিটি হেল্‌থ্ ভলানটিয়ার। কেন্দ্রের নির্দেশ মত ২৭ হাজার ৮১২জনকে পশ্চিমবঙ্গ সরকার নিয়োগ করেছেন।

**[2.40–2.50 p.m.]**

যে সমস্ত গরীব মানুষদের আজকে গ্রামে গ্রামে নিয়োগ করা হয়েছে কাজের জন্য কেন্দ্র আজ প্রায় ৬ মাস কোন টাকা দিচ্ছেন না। কেন্দ্র এইভাবে পরিকল্পনা করে, পরিকল্পনার সূরুতে টাকা দেব বলে অর্ধেক পথে দেয় না। খবরের কাগজে পরে দেখা যাবে এমন সময়ে টাকা পাঠাবে তখন তারা হয়ত অর্ধমৃত অথবা মৃতপ্রায় হয়ে পড়ে। ঔষধ বা অন্যান্য জিনিষপত্র দেবার জন্য যে কিটব্যাগ আছে সেগুলিও নিয়মিত পাঠায় না, আমরা দেখেছি। মালটিপারপাস হেলথ্ ওয়ার্কারস স্কীমে আজকে ১০৮৪৪ জনকে নিয়োগ করেছে এবং আজকে গ্রামের মানুষকে বেনিফিট দেওয়ার জন্য তাদের উপকার করার জন্য আজকে যে নীতি নির্ধারণ করা যায় এরজন্য মিড ওয়াইফ আছে, এরজন্য ২২৫১৬ জনকে নিয়োগ করা হয়েছে যাতে গ্রামের মানুষদের সাহায্য করা যায়। লেপ্রোসি কন্ট্রোল করা হয়েছিল, কুষ্ঠরোগ নিয়ন্ত্রণ করার জন্য এই সরকার ৪০০টি ইউনিট করেছেন এবং গতানুগতিক রূপেই করেছেন। এই কাজে সাড়া দেওয়া গেছে। এর মধ্যে বিভিন্ন ধরণের সার্ভে করা হয়েছে, ট্রেনিং দেওয়া হয়েছে ট্রিটমেন্ট করা হয়েছে, এইগুলি হয়েছে। এছাড়াও আছে ফাইলেরিয়া ফাইলেরিয়া নিয়ন্ত্রণ করার জন্য প্রায় ৫২৮৫২জনকে ট্রিটমেন্ট করা হয়েছে। এই পশ্চিমবঙ্গে ফাইলেরিয়ায় আক্রান্ত বিশেষ করে বাঁকুড়া, পুরুলিয়া এবং অন্যান্য জায়গায় যেসব জায়গায় এই ফাইলেরিয়ায় আক্রান্ত হয় তাদের ট্রিটমেন্ট করে ফাইলেরিয়া অনেকটা নিয়ন্ত্রণ করা হয়েছে এবং স্কুল হেল্‌থ্ কেয়ার বোর্ড প্রোগ্রাম করা হয়েছে। বিভিন্ন গ্রামে আজকে স্কুলে ১৮ লক্ষ ছাত্রকে পরীক্ষা করা হয়েছে। এইসব কথা ওরা বলেন না, শুধু কোথায় ভুল, ত্রুটি হয়েছে এইসব দেখেন। তারপর প্রায় ২৭টি ব্লাড ব্যাঙ্ক করা হয়েছে। কিন্তু তা সত্ত্বেও অনেক ত্রুটি বিচ্যুতি আছে। ত্রুটি নেই একথা তো আমরা একবারও বলি না। বামফ্রন্ট যখন কোন জায়গায় ভুল ত্রুটি থাকে তখন বলে যে কাজ হয় নি। আমরা স্বীকার করি, জনগণের কাছে বলি। আজকে হাসপাতালে অনেক অব্যবস্থা। কলকাতার জনসংখ্যা যে ভাবে বাড়ছে দেখা যাচ্ছে বহু রোগীকে আজকে মেডিকেল কলেজ বা হাসপাতালের বারান্দায় শুতে হয়। বহু জায়গায় আজকে মানুষকে ঔষধ ইত্যাদি দেওয়া যাচ্ছে না। এইরকম জনসংখ্যার চাপ আজকে ভারতবর্ষের কোন শহরে নেই, এবং স্বাস্থ্য কেন্দ্র, হাসপাতাল, মেডিকেল কলেজ এর চাপ সামলাতে পারছে না। মানবতার খাতিরে তাদের ভর্তি করা হয়, কিন্তু তাদের সেরকমভাবে দেখা শোনা করা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি অনেক জায়গায় আমলাতন্ত্রের দোষ আছে। ওদের আমলে নিয়োজিত কোন ডাক্তারকে যদি বাঁকুড়ায় ডিসট্রিক্ট ইউনিটে ট্রান্সফার করা হয় তিনি চেষ্টা করেন কখন কলকাতায় ফিরে আসবেন। জলপাইগুড়ি, শিলিগুড়ি, নর্থবেঙ্গলে পাঠালে তখন ওনারাই ওঁদের মদতদিয়ে হাইকোর্ট মামলা করাবেন, ওনারা ইউনিয়ন করে হাসপাতালগুলিতে বিশৃঙ্খলা সৃষ্টি করাবেন। আজ ওনাদের মদতে ঔষধের দাম বেড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রী মহাশয়কে বলব কিছু কিছু জায়গায়, যেখানে আমলাতন্ত্রের ত্রুটি আছে সেগুলি আপনারা দেখুন। যেমন আমরা জানি যে, ধনেখালিতে একটি রুরাল হসপিটাল করবার জন্য ইনস্পেকশন হয়ে গেছে, তার রিপোর্টও চলে এসেছে, কিন্তু সেটা হচ্ছে না। কেন হচ্ছে না? আমলাতান্ত্রিকতার জন্য এটা করা যাচ্ছে না এবং

শুনতে পাচ্ছি যে, আমলা শ্রেণীর লোকেদের তরফ থেকে এটা করার বিরুদ্ধে একটা চক্রান্ত চলছে। উলুবেড়িয়া হাসপাতালে ই.সি.জি মেশিন আছে কিন্তু সেখানে আমলারা লোক পাঠায়নি। বারাসাত হাসপাতালে এক্স-রে মেশিন আছে কিন্তু সেখানে টেকনিশিয়ান যায় নি। এইভাবে ই.সি.জি মেশিন ইত্যাদি পাঠাবার পরও আমলাতন্ত্রের গাফিলতির ফলে সেগুলো কোন কাজেই আসছে না। এই রকম লক্ষ লক্ষ ঘটনা আছে। কাজেই তাঁদের এই গাফিলতির প্রতি লক্ষ্য রাখতে হবে এবং তা দূর করতে হবে এবং হাসপাতালের প্রয়োজনীয় মেশিনগুলি চালাবার জন্য টেকনিশিয়ান পাঠাবার ব্যাপারে সুনিশ্চিত হতে হবে। আমরা দেখতে পাচ্ছি যে, এই সমস্ত বিষয় নিয়েও বিরোধীপক্ষ রাজনীতি করছেন এবং বিষয়টা একটা নোংরা জায়গায় নিয়ে যাওয়ার চেষ্টা করছেন। অবশ্য এর বিরুদ্ধে লড়াই আমরা চালিয়ে যাচ্ছি। আজকে ড্রাগের ব্যাপারে একটা বড় সমস্যা হচ্ছে এর উচ্চ মূল্যের। সেক্ষেত্রে ওঁরা যদি এগিয়ে আসেন এবং কেন্দ্রীয় সরকারকে ড্রাগ নীতি নিয়ন্ত্রণের জন্য চাপ দেন তাহলে ভাল হয়। এখানে হাসপাতালের এ্যাটেনডেন্টদের সম্পর্কে কিছু বলতে চাই। মাননীয় মন্ত্রী লক্ষ্য করবেন, বর্তমানে যে সমস্ত রোগী ভর্তি হন, তাঁদের মধ্যে পেয়িং-বেড রোগীদের একটি লিষ্ট দিয়ে এ্যাটেনডেন্ট নিতে বলা হয়। ফলে পেয়িং-বেড রোগীদের মধ্যে যাঁরা প্রাইভেট নার্স রাখেন তাঁরাও ১২ টাকা, ২৪ টাকা রেটে এ্যাটেনডেন্ট রাখতে বাধ্য হন। এ-বিষয়ে দৃষ্টি দিতে অনুরোধ করছি। তাছাড়া কয়েকটি মর্গের ব্যাপার আছে, যেখানে পোষ্ট-মর্টেম করাতে গেলে অনেক অসুবিধার সম্মুখীন হতে হয় এবং সেগুলো নোংরা অবস্থায় থাকে। আমি এই সমস্ত পোষ্ট-মর্টেম সেন্টারগুলির প্রতি একটু দৃষ্টি দিতে অনুরোধ করছি, কারণ মরার পর যেন তাঁরা আর বেশী আঘাত না পান। এই কথা বলে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীদ্বয়ের আনিত বাজেটকে সমর্থন করে-আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীদ্বয় আজকে যে বাজেট পেশ করেছেন - এই বাজেটের উপর বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে আমি এই কথা বলবো যে, আপনারা সবাই নিশ্চয়ই এটা স্বীকার করবেন যে, আমাদের দেশের সাধারণ মানুষের অর্থনৈতিক কারণে সরকারী হাসপাতালগুলির উপর নির্ভরতা দিনের পর দিন বাড়ছে। আর তাঁদের নির্ভরতা যত বাড়ছে, হাসপাতালগুলির হাল তার সাথে পাল্লা দিয়ে দিনের পর দিন ততই খারাপ হচ্ছে এবং এটা অব্যাহত। কংগ্রেস আমলে যে ট্রাডিশন ছিল, আজ বামফ্রন্ট সরকারের আমলেও সেই একই ট্র্যাডিশন চলছে। অবস্থার কোন পরিবর্তন হয়নি, বরং পরিস্থিতি আরো সঙ্কটজনক হয়েছে। সর্বত্রই হাসপাতালগুলির একই অবস্থা - নাই, নাই, নাই। সেখানে জীবনদায়ী ওষুধ নাই, ভর্তির বেড নাই, রোগীর পথ্য নাই, পরীক্ষা-নিরীক্ষার কোন সুযোগ সুবিধা নাই। এইরকম একটা অবস্থার মধ্যে মুমূর্ষ রোগীকে মৃত্যুর প্রহর গুনতে হয়, চিকিৎসকদের কার্যতঃ নীরবে নিরুপায় হয়ে দর্শক হিসাবে দেখা ছাড়া করবার কিছুই থাকেনা। এই হচ্ছে বর্তমানে পশ্চিমবাংলার হাসপাতালগুলির বাস্তব চিত্র।

**[2.50–3.00 p.m.]**

আজকে হাসপাতালগুলি অবহেলিত হচ্ছে। প্রয়োজনের তুলনায় স্বাস্থ্য খাতে বাজেট বরাদ্দ অত্যন্ত নগন্য। যেভাবে প্রাইস ইনডিক্স বাড়ছে তাতে দেখতে পাচ্ছি তার রিয়েল ভ্যালু সেই তুলনায় স্বাস্থ্য বাজেট বরাদ্দ মারাত্মকভাবে কমেছে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার যে দৃষ্টান্ত স্থাপন করেছেন, এখানে এই বামফ্রন্ট সরকার তাই করেছে। আজ ভারতবর্ষ ৩৭-৩৮ বছর স্বাধীন হয়েছে, কেন্দ্রীয় সরকার কোন জাতীয় স্বাস্থ্য নীতি গ্রহণ করেন নি। এখন পর্যন্ত সকলের জন্য চিকিৎসা এবং স্বাস্থ্য মৌলিক দাবি হিসাবে স্বীকৃতি পেল না। যোজনা খাতে - প্রথম যোজনায় স্বাস্থ্য খাতে ৩.৩ পার সেন্ট,

দ্বিতীয় যোজনায় স্বাস্থ্যখাতে ২.৬ পারসেন্ট এবং তৃতীয় যোজনায় স্বাস্থ্যখাতে ১.৭ পারসেন্ট বরাদ্দ করা হয়েছে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গীর সাথে রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গীর কোন পার্থক্য নেই। একটা জিনিষ বোঝা যাবে যে এই ধরণের অবস্থা সর্বক্ষেত্রে চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রোগীর পথ্য সম্পর্কে আপনি নিশ্চই জানেন সাধারণ রোগীর জন্য বরাদ্দ আছে ৪ টাকা এবং টি.বি রোগীর জন্য ধরা আছে ৪.৫০ টাকা। আজকে এই রকম দুর্মূল্যের বাজারে এই বরাদ্দ তার কতটুকু প্রয়োজন মেটাতে পারে? এমন পরিস্থিতি হয়েছে যে ডাক্তারদের কাছ থেকে ডায়েট চার্ট চেঞ্জ করার জন্য হেলথ্ ডিরেকটারের কাছে প্রস্তাব আসছে। তাঁরা বলছেন এর মধ্যে করার কোন উপায় নেই। সুতরাং যেভাবে রোগীদের পথ্য দিয়েছেন তাতে পুষ্টির প্রশ্ন তো আলাদা পেট ভোরে খেতে দেওয়া যাচ্ছে না। তাও এই ৪ টাকা এবং সাড়ে চার টাকার মধ্যে ফুয়েল চার্জ ধরা আছে। আজকে দুধের দাম বেড়ে গেছে, ডিমের দাম বেড়ে গেছে। সরকার তো নিজেই দুধের দাম বাড়িয়ে দিয়েছেন। ১৯৮৪ সালের নভেম্বর মাস থেকে দুধের দাম বেড়েছে। যেভাবে দুধের দাম বেড়েছে সেইভাবে রোগীদের জন্য পথ্যের অঙ্ক বাড়েনি। ফলে পচা জিনিষ খাওয়ানো হচ্ছে। রোগীদের যা প্রয়োজন তার তুলনায় অনেক কম ডায়েট সাপ্লাই করা হচ্ছে। তার উপর আবার কন্ট্রাক্টার আছে। সব কিছু মিলে রোগীরা কি পাচ্ছে? এই হচ্ছে জেনারেল হেলথের অবস্থা। এই ব্যাপারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ডাক্তারেরা অনেক সময় বলে যে রোগীদের উপর অস্ত্রোপাচার করতে পারছে না দূর্বলতার জন্য। তারা পথ্য না পেয়ে এমন দূবর্ল হয়ে যাচ্ছে যে ডাক্তার অস্ত্রোপাচার করতে পারছে না। আপনারা সীমাবদ্ধ ক্ষমতার কথা বলেন। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে এই মিনিমাম জিনিযটা কি ঠিক করা যায় না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইরকম একটা অবস্থা চলছে। আমি এবারে পারফমেন্সের কথা বলছি। আপনারা হয়ত বলতে পারেন কংগ্রেস সরকারের গুনগান করছি। কিন্তু ইট ইজ এক্সপেকটেড কংগ্রেস সরকারের যে পারফর্মেন্স একটা লেফট্ ফ্রন্ট গর্ভনমেন্টের কাছ থেকে অন্ততঃ বেটার পারফর্মেন্ট পিপল আশা করবে। সুতরাং বিরাট কিছু না হলেও আংশিক তো হবেই। আপনারা ইকনমিক রিভিউ-এর ২২২ পাতায় দেখুন কংগ্রেস আমলে যে পারফর্মেন্স তার থেকে আপনাদের আমলে পারফর্মেন্স খারাপ। ১৯৭০ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত এই ৬ বছরে হেলথ্ সেন্টার বেড়েছে ১৬৫টি। কংগ্রেস আমলে ১৯৭০ সালে ৭৯৮টি হেলথ্ সেন্টার ছিল এবং ১৯৭৬ সালে সেটা হয়েছে ৯৬৩টি। ১৯৮৩ সালে হেল্থ্ সেন্টার হয়েছে ১১৪৫টি। সুতরাং বামফ্রন্ট সরকারের আমলে ৭বছরে হেল্থ সেন্টার বেড়েছে ১৬১টি। কংগ্রেস আমলে ৬ বছরে হেল্থ্ সেন্টার বেড়েছে ১৬৫টি এবং বামফ্রন্ট সরকারের আমলে ৭ বছরে হেল্থ্ সেন্টার বেড়েছে ১৬১টি। ইজ ইট বেটার পারফর্মেন্স? হাসপাতালের বেডের কথা বলি। হাসপাতালে বেডের সংখ্যা কংগ্রেসের হাতে পড়ে ৬ বছরে হয়েছে ১০ হাজার ৮শো ২৯টি। বামফ্রন্ট তার ৭ বছরের রাজত্বে হসপিটালে বেড সংখ্যা বাড়িয়েছেন ৬,৬৫১টা। Is it better performance? এটা কি পিপল্ কখনও আশা করে? এই অবস্থা কি কংগ্রেসের পারফরম্যান্সের চাইতেও দুঃখজনক অবস্থায় নেই? নীতিগত দিক থেকে কংগ্রেসী সরকারের সঙ্গে এই সরকারের কোন তফাৎ আছে কি? কেন্দ্রীয় সরকার হাসপাতালের জন্য যে আইন করেছেন, যাতে গণতান্ত্রিক আইন হিসাবে উপস্থাপিত করা হয়েছে। তার বিরোধীতা আপনারা করেছেন। এটি যথার্থ বলে আমরা মনে করি। আপনারা হাসপাতালে কোন ন্যায়-সঙ্গত বিক্ষোভ, আন্দোলন, ধর্মঘট করা যাবে না বলে জানিয়ে দিয়েছেন। এগুলিকে আপনারা নিষিদ্ধ করার জন্য আইন করেছেন। অর্থাৎ ওয়েষ্ট বেঙ্গল হাসপাতালে - তা যদি ন্যায় সঙ্গত কোন আন্দোলন, দাবী-দাওয়াও হয় - কোন শ্লোগান, প্রতিবাদ, ধর্মঘট, ঘেরাও করা চলবে না। সেটা যদি সম্পূর্ণ মানবিক

ও ন্যায়-সঙ্গত হয়, তাহলেও কোন আন্দোলন চলবে না। শুধু তাই হয়, এই ব্যাপারে আপনারা ইতিমধ্যেও নির্দশনও স্থাপন করেছেন। পশ্চিমবাংলার বুকে চিকিৎসকদের ঐ রকম একটা গৌরবজ্জ্বল আন্দোলন - যা তাঁদের কোন বেতনের দাবী বা পেশাগত দাবীর জন্য ছিল না, সুচিকিৎসার দাবী নিয়ে তাঁরা যে আন্দোলন করছিলেন, সেই আন্দোলনকে আপনারা পুলিশ দিয়ে, ঠেঙাড়ে বাহিনী দিয়ে পিটিয়ে দমন করলেন। কংগ্রেসী বন্ধুরা সেদিন অনেক নীতিগত কথাবার্তা বলেছিলেন। কিন্তু তাঁরাও চেয়েছিলেন যাতে এই আন্দোলন বাস্তবে সফল না হতে পারে। কারণ সেটা শুধু পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের জনবিরোধী স্বাস্থ্য নীতির বিরুদ্ধে ছিল না, সেই আন্দোলন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আঘাত হানতে পারে, সেইজন্য উপরে উপরে ঐ সমস্ত কথাবার্তা সেই সময় বলেছিলেন। বামপন্থী একটা সরকার হয়েও আপনারা সেদিন হাসপাতালের ক্ষেত্রে এই জিনিষ করেছিলেন। আজ আমরা দেখছি, হাসপাতালগুলিতে দলবাজী এবং দুর্নীতি ব্যাপকভাবে চলছে। দলবাজী এবং দুর্নীতি কংগ্রেস সরকারের আমলে ছিল, আপনাদের আমলেও চলছে। বদলী, প্রমোশান এবং নিয়মের ক্ষেত্রে চূড়ান্ত দলবাজী চলছে। দিনের পর দিন প্রমোশান আটকে রাখা হচ্ছে। বদলীর ক্ষেত্রে দলীয় দৃষ্টিভঙ্গী নিয়ে দুর্নীতি চলছে। এই ক্ষেত্রে দেখা যাচ্ছে, যদি দলীয় আনুগত্য থাকে, তাহলে বদলী বন্ধ রাখা হয়। নিয়োগের ব্যাপারে কোন ডিগ্রি বা কোন অভিজ্ঞতা দেখার নেই, সবক্ষেত্রেই দলীয় আনুগত্যই হচ্ছে বড় কথা। কোন অভিজ্ঞতা না দেখেই উচ্চপদে বসিয়ে দেওয়া হচ্ছে। সরকারী তল্পীবাহক না হলে তাঁদের সেইভাবে বদলী করার ব্যবস্থা হচ্ছে পানিশমেন্ট দেওয়ার জন্য। দলবাজীর নামে কর্মীদের উপর এইভাবে আচরণ করা হচ্ছে। মিল মালিকরা যে ভাবে ওয়ার্কারদের মধ্যে ডিভিশান ক্রিয়েট করার জন্য নিজের পেটোয়া সংগঠন তৈরী করে, ঠিক সেই ভাবে, সেই এ্যাটিচিউট নিয়ে হেলথ্ স্টাফের মধ্যে ডিভিশান ক্রিয়েট করছেন। একই ভাবে চিকিৎসকদের এ্যাকচুয়াল ডিমান্ডের দিকে প্রপার এ্যাটিচিউড্ না নিয়ে, তল্পীবাহক সংগঠনের মাধ্যমে মূলদাবীকে নস্যাৎ করে দেওয়ার জন্য তাঁদের ব্যবহার করেছেন। এটা তো কোন বামপন্থী দৃষ্টিভঙ্গী বলে প্রতিফলিত হতে পারে ন। আপনারা সমস্ত ডাক্তারকে পিপিলের শত্রু বানিয়ে দিয়েছেন। মানুষকে আপনারা বোঝাবার চেষ্টা করেছেন যে তাঁরা বামফ্রন্টের বিরুদ্ধে চড়ান্ত ষড়যন্ত্র করেছেন। তাঁরা এ্যাকচুয়াল কি ডিমান্ড নিয়ে আন্দোলন করেছেন, তা শুধু আমরা নই, বিরোধী পক্ষের অন্যান্য সদস্য এখানে উল্লেখ করেছেন। 'মেনশান'গুলো খুললে তা সহজেই বোঝা যাবে। সরকারপক্ষের অসংখ্য সদস্য এখানে তাঁদের বিভিন্ন দাবি-দাওয়ার কথা বলেছেন। তাঁরা যে সমস্ত দাবী-দাওয়া নিয়ে আন্দোলন করেছিলেন, প্রো-পিপল্ এ্যাটিচিউড্ নিয়ে আন্দোলন, কংগ্রেসীরা যেভাবে এই ধরণের আন্দোলনকে দমন করেন, ঠিক সেইভাবে ফ্যাসিষ্ট কায়দায় আপনারা সেই আন্দোলনকে দমন করেছেন। যাতে সেই আন্দোলন স্ট্রেনদেন হয়ে উঠতে না পারে তারজন্য পুলিশ দিয়ে, ঠেঙাড়ে বাহিনী দিয়ে, কংগ্রেসীদের মত এ্যাটিচিউড্ নিয়ে দমন করেছেন। একবারও পারস্ করে দেখার প্রয়োজন মনে করেন নি প্রবলেমগুলো কি। সেই আন্দোলন এ্যাকচুয়ালি প্রো-পিপল্ ছিল কিনা, তা পারস্ করে দেখেন নি। আপনার যতখানি ক্ষমতা আছে, তারমধ্যে দিয়ে কিছু করা যায় কিনা, তা একবারও ভেবে দেখার প্রয়োজন মনে করেন নি। তাঁদের সঙ্গে এরজন্য আলোচনায়ও বসলেন না। বরং আমরা দেখলাম, এ্যান্টি পিপল্ এ্যাটিচিউড্ নিয়ে, পুলিশ দিয়ে, ঠেঙাড়ে বাহিনী দিয়ে এ্যান্টি পিপল্ গর্ভণমেন্ট এ্যাটিচিউড্ নিয়ে তাঁদের নির্মমভাবে পেটালেন। এটা কি লেফট্ মুভমেন্টকে হেলপ্ করবে? এগুলো দেখার জন্য আমি আপনাকে অনুরোধ জানাই।

**[3.00–3.30 p.m.]**

**(including adjournment)**

তারপরে ডিপ্লোমা কোর্সের ক্ষেত্রে ছাত্রভর্ত্তির একটা প্রশ্ন আসছে। আমরা দেখছি মাননীয় মুখ্যমন্ত্রীর একটা বিশেষ কোটা আছে ভর্ত্তির ব্যাপারে। আমি এখানে প্রশ্ন করতে চাই এই যে মুখ্যমন্ত্রীর কোটা আছে এবং এর সুযোগ নিয়ে যে নীতিতে ছাত্রদের ভর্ত্তি করা হচ্ছে তাতে বহু যোগ্য ছাত্র ভর্ত্তি হতে পারছে না কিন্তু অযোগ্য ছাত্র এর সুযোগ নিচ্ছে। এটা কি ন্যায়নীতি সঙ্গত? আমি প্রশ্ন করতে চাই কোন গণতান্ত্রিক সরকারে মুখ্যমন্ত্রীর এই স্পেশ্যাল পাওয়ার কি ন্যায় নীতি সঙ্গত? বিশেষ ক্ষমতা যদি থাকেও সেই ক্ষমতাকে অপব্যবহার করা কি ন্যায়সঙ্গত, গণতান্ত্রিক রীতি সম্মত? এটা আজকে বিচার করার প্রশ্ন। আমি আগেও এনিয়ে প্রশ্ন করেছি এইভাবে অযোগ্য ছাত্রকে সুযোগ করে দিয়ে যোগ্য ছাত্রকে ভর্ত্তির সুযোগ না দেওয়া এটা খুব অন্যায় এবং আমি নাম্বার অফ ইনস্টান্স দিয়েছি এই ব্যাপারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিভিন্ন সমস্যা আছে। আর.জি.কর মেডিকেল কলেজ দীর্ঘদিনের এবং এই মেডিকেল কলেজটি গত কয়েক মাস ধরে ভেঙ্গে পড়ে রয়েছে। এইরকম সেখানের অবস্থা যে এই মেডিকেল কলেজটি সংস্কারের জন্য বহুবার বলা সত্ত্বেও কিন্তু এর কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না। গত কয়েকদিন আগে অর্থাৎ ২।১দিন আগেকার কাগজে দেখলাম যে স্বাস্থ্যমন্ত্রী বলেছেন হাসপাতালগুলিতে আর ওষুধের কোন সমস্যা নেই। মন্ত্রীমহাশয়ের কথা সংবাদপত্র ছাপবেই কিন্তু এই বিবৃতিগুলি বস্তু নিষ্ঠ কিছু নেই। আজকে হাসপাতাল, হেলথ্ সেন্টারগুলির কি অবস্থা - হেলথ্ সেন্টার গুলির কথা ছেড়েই দিলাম, হাসপাতালগুলি কি অবস্থা? গতবার চোখের সামনে দেখেছেন গ্যাসট্রোএনটাইটিস রোগ কিভাবে ছড়িয়ে পড়েছিল। এই কি আপনাদের দক্ষতা গতবার গ্যাসট্রো-এনট্রাইটিস রোগ রক্ষা করতে আপনারা ব্যর্থ হয়েছেন। হাজার হাজার শিশু মারা গেল এই রোগ শুধুমাত্র স্বাস্থ্য দপ্তরের ব্যর্থতা এবং গাফিলতির জন্য। তারপরে স্বাস্থ্যমন্ত্রী এই বিধানসভায় গতবারে জানালেন যে এই রোগের প্রতিকার আমরা করতে পারবো না কারণ আমাদের টাকা নেই, এই ও.আর.এস. নামক যে ওষুধটি আছে এর দাম ৮ টাকা, আমাদের টাকা নেই এই ওষুধ সাপ্লাই না করবার ফলে হাজার হাজার শিশু বিনা চিকিৎসায় মারা গেল আর মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলেছেন ওষুধের সমস্যা নেই। সুতরাং স্বাস্থ্য দপ্তরের যে স্বাস্থ্য বাজেট বামফ্রন্ট সরকার এনেছেন এবং এতে যে নীতি অনুসরণ করছেন তা কেন্দ্রের কংগ্রেসী সরকারের থেকে এতটুকু পার্থক্য নেই, কার্য্যত গুণগত কোন পার্থক্য পরিলক্ষিত হল না। সেইজন্য এই বাজেট বরাদ্দকে বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 3.30 P.M.)

**after adjourment**

**[3.30–3.40 p.m.]**

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যের দুই স্বাস্থ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন আমি তাঁকে সমর্থন করে বক্তব্য রাখছি। স্বাস্থ্য আমাদের কাছে একটা বেসিক নীড, প্রাইমারী নীড। এই মৌলিক চাহিদা পূরণের জন্য আমরা কে কতখানি দৃষ্টি দিয়েছি সেটা দেখা দরকার। বিরোধী দলের দেবপ্রসাদ বাবু বললেন স্বাস্থ্য ব্যবস্থার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের নীতির কোন ফারাক নেই। আমি তার সঙ্গে এক মত হতে পারছি না কারণ নীতি

ও কার্যক্রমের ফারাক নিশ্চয় আছে। বিগত কয়েক বছরের মধ্যে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার স্বাস্থ্যের দিক থেকে কে কতটা নজর দিয়েছেন সেটার একটা পরিসংখ্যান দিলেই বুঝতে পারবেন। বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার পর ৭ বছর আমরা অতিক্রম করেছি, এই ৭ বছরে রাজ্যের বাজেটের যে ব্যয় বরাদ্দ সেটা অনেক খানি বাড়িয়ে তুলেছি। ১৯৭৭ সালে যখন ৬ পারসেন্ট স্বাস্থ্য খাতে ব্যয় ধরা হয়েছিল এখন সেখানে ১৪ পারসেন্ট করা হচ্ছে। অপর দিকে কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্য খাতে ব্যয় বরাদ্দ বৎসরের পর বৎসর হ্রাস পাচ্ছে। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কেন্দ্রীয় সরকারের বাজেটে স্বাস্থ্যখাতে খরচ করা হয়েছিল শতকরা মাত্র ৩.৩০ ভাগ, দ্বিতীয় পরিকল্পনায় শতকরা ৩ ভাগ, তৃতীয় ও চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সেটা নেবে হল ২.৬০ ভাগ, পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সেটা আরো নেবে হল ১.৪০ ভাগ আর ষষ্ঠ পরিকল্পনায় হল ১.৮৬ ভাগ। তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পরিসংখ্যান থেকে এটা খুব সহজেই উপলব্ধি করা যায় এবং এই সিদ্ধান্তে আসাও যায় যে স্বাস্থ্যের মত একটা অপরিহার্য জিনিষের দিকে কেন্দ্রীয় সরকার গুরুত্ব দেননি। আজকে কথা উঠেছে, সমালোচনা হচ্ছে, সমালোচনায় আপত্তির কিছু নেই, এটা নিশ্চয়ই আমরা দাবি করি না যে স্বাস্থ্য ব্যবস্থার ক্ষেত্রে বা চিকিৎসা ব্যবস্থার ক্ষেত্রে কোন গলদ বা ত্রুটি নেই। ত্রুটি আছে, গলদ আছে, সেটা দূর করার জন্য চেষ্টা হচ্ছে। মাননীয় সদস্য ডাঃ শিশির বসু মহাশয় কতকগুলি কথা বলেছেন, কিছু সাজেসান রেখেছেন, কিন্তু একটা কথা তাঁদের কখনও জোর দিয়ে বলতে শুনলাম না যে স্বাস্থ্য ব্যবস্থাকে সকলের কাছে পৌঁছে দেবার উপযোগী স্বাস্থ্যনীতি প্রণয়ন করা দরকার। তিনি নার্সিং হোমের কথা বলেছেন, রাতারাতি যত্রতত্র নার্সিং হোম গজিয়ে উঠছে, সেখানকার চিকিৎসা, ল্যাবোরেটরীর পরীক্ষা-নিরীক্ষার মান সম্পর্কে তিনি যথেষ্ট সংশয় প্রকাশ করেছেন। এটা খুবই স্বাভাবিক ব্যাপার। আমরা জানি ভারতবর্ষ এবং অন্যান্য শতাধিক দেশ মিলিয়ে একটা খুব চোখ ধাঁধান শ্লোগান শুনিয়েছেন আমরা যেটা দেখি এখানে ওখানে পোষ্টারে সর্বত্র "সকলের জন্য স্বাস্থ্য চাই" বড় বড় ছাপা হরফে লেখা আছে। এটা বাস্তবিকপক্ষে একটা অন্তঃসারশূন্য শ্লোগানে পর্যবসিত হয়েছে। আমরা জানি এই সমস্ত চিকিৎসক চিকিৎসা ব্যবস্থাকে একটা কমার্সিয়াল দৃষ্টিভঙ্গীকে গ্রহণ করার জন্য তাঁরা সেই আদর্শে কিছুতেই পৌঁছাতে দেবেন না। তাঁরা যথাসাধ্য বাধা দিয়ে যাবেন আমরা জানি। আমাদের সেই বাধাকে অপসারণ করতে হবে। যদি হেল্‌থ ফর অল হয় তাহলে ডাক্তার ফর হুম, নার্সিংহোম ফর হুম? তাঁরা তো এটা বুঝেন ভাল করে। তাহলে কাগজে কলমে যা থাকে থাক, ব্যবহারিক দিক থেকে এমন একটা অবস্থা সৃষ্টি করতে হবে যাতে নার্সিংহোমের পোয়া বারো হয়, রমরমা হয়। তাহলে সরকারী যে চিকিৎসা ব্যবস্থা সেটা মার খেতে খেতে একটা অব্যবস্থার মধ্য দিয়ে চলবে তাতে তারা খুশী। একটা সুষ্ঠ ব্যবস্থা তাঁরা হতে দেবেন না সরকারের যতই আন্তরিক প্রচেষ্টা থাকুক। এটা অনস্বীকার্য যে আমরা ধারাবাহিকতা বহন করে চলেছি সেই বৃটিশ আমল থেকে, তার থেকে খুব বেশী একটা অগ্রসর হতে পারিনি। বৃটিশ এসে এই দেশে একটা চিকিৎসা ব্যবস্থার প্রচলন করেছিল তাদের নিজেদের স্বার্থে যাতে সাধারণ রোগ, অসুখ-বিসুখের হাত থেকে রেহাই পাওয়া যায়। সেজন্য রোগ মুক্তির জন্য তাঁরা কিছু হাসপাতাল পড়ে তুলেছিলেন। ডাঃ হরমোহনবাবু খুব খাঁটি কথা বলেছেন। স্বাস্থ্য ব্যবস্থার যে প্রিভেনটিভ দিক আছে সেই দিকে তাঁরা দৃষ্টি দেননি, কারণ তাঁদের দৃষ্টি নেওয়ার প্রয়োজন ছিল না। স্বাস্থ্য ব্যবস্থা সম্বন্ধে তাঁরা নিজেরা যথেষ্ট সচেতন ছিলেন, অনেক জ্ঞান তাঁদের ছিল, সেজন্য এই দিকটার প্রতি তাঁরা অবহেলা দেখিয়েছেন, তার খেসারত আমাদের দিতে হচ্ছে প্রাণ দিয়ে এবং আমরা এখনও সেটা দিয়ে চলেছি। তবে ক্রমাগত আমরা লক্ষ্য করছি যে রাজ্যের মধ্যে এই ব্যবস্থাটার দিকে ঝোঁক বাড়ছে। পাবলিক হেল্‌থের প্রতি সমধিক দৃষ্টি দেওয়া হচ্ছে,

পুষ্টিকর খাদ্য, বাসস্থান, পরিস্রুত জল এই সমস্ত সরবরাহ করার দিকে দৃষ্টি দেওয়া হচ্ছে। গ্রামাঞ্চলে যে রোগ দেখা যায় তার অর্ধেক রোগের হাত থেকে যাতে সহজেই পরিত্রান পাওয়া যায় তারজন্য বিভিন্ন পর্যায়ে বিভিন্ন ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**[3.40–3.50 p.m.]**

কাজেই শুধু ঔষুধ দিয়ে বা নূতন নূতন হাসপাতাল খুলে বা শয্যা বৃদ্ধি করে এই সমস্ত রোগের হাত থেকে রেহাই পাওয়া যাবেনা সেটা বলাই বাহুল্য। কারণ আমাদের দেশে সাধারণ মানুষের আর্থিক মান, জীবনযাত্রার মান এতই নীচে নেমে গেছে যে একটা মানুষের বেঁচে থাকার জন্য যে ন্যূনতম খাদ্য গ্রহণ করা দরকার, তার খাদ্যে যতটা ফুড ভ্যালু থাকা দরকার সেটা তারা পাচ্ছে না। এরই ফলে আমরা গ্রামাঞ্চলে দেখছি যে সমস্ত রোগ হচ্ছে তার অধিকাংশ অপুষ্টিজনিত রোগ। অবশ্য স্বাস্থ্য সম্বন্ধে অজ্ঞতা এবং অপেয় জল খাবার জন্যও বহু লোককে নানা রকম রোগের শিকার হতে হচ্ছে এবং কত শিশুর জীবন অকালে শেষ হয়ে যাচ্ছে। তবে সরকার এই ব্যাপারে নিষ্ক্রীয় হয়ে বসে নেই এটা বিরোধীদলের বন্ধুদের মনে রাখা দরকার। আমরা জানি ভগ্ন স্বাস্থ্য নিয়ে একটা দেশ বা জাতি বলিষ্ঠ হয়ে গড়ে উঠতে পারেনা। আমরা দেখেছি ভগ্ন স্বাস্থ্যের জন্য শৈশবেই বহু প্রাণ শেষ হয়ে যাচ্ছে, অনেকে আবার রাত্রে ক্যামপস্ না খেলে ঘুমোতে পারেন না। বিশুদ্ধ জল সরবরাহ স্বাস্থ্যের সঙ্গে অঙ্গাঙ্গীভাবে যুক্ত। আমরা একে স্বাস্থ্য থেকে আলাদা করে দেখতে পারিনা। অবশ্য প্রশাসনের কাজকর্মের সুবিধার জন্য একে আলাদা করে রাখা হয়েছে। আমরা ইদানিংকালে দেখেছি পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় বিশেষ করে বাঁকুড়া এবং মেদিনীপুরে আন্ত্রিক রোগের প্রকোপ বারে বারে দেখা দিয়েছে। বিশুদ্ধ জল পানের উপর এই রোগের প্রকোপ নির্ভর করে। আমি একটা জিনিষ বুঝতে পারছি না — আজ থেকে ১০/১৫ বছর আগে শতকরা ৮০/৯০ভাগ মানুষ যখন পুকুরের জল খেত তখন কিন্তু এই রোগের প্রকোপ এত দেখা যায়নি অথচ আজ বেশীরভাগ লোক পরিশুদ্ধ জল খাওয়া সত্ত্বেও এই রোগের প্রকোপ এত কেন হচ্ছে? আমি অনুরোধ করছি স্বাস্থ্যমন্ত্রী এটা যেন অনুসন্ধান করে দেখেন যে, এটা কি শুধু জল থেকে হচ্ছে, না এর পেছনে অন্য কারণ আছে। আমাদের যে রিগ বোর টিউবওয়েল করা হচ্ছে তার জল পরিশোধিত কিনা সেটা অনুসন্ধান করা দরকার। কিছুদিন আগে একজন মাননীয় সদস্য বলেছিলেন এই রিগ বোর টিউবওয়েল যত গভীরে যাওয়া দরকার তত গভীরে যায় না। যেখানে কমপক্ষে ১৫০ ফুট যাওয়া দরকার সেখানে মাত্র ৫০/৬০ ফুট গভীরে গিয়ে তার উপর টিউবওয়েল বসিয়ে দেওয়া হয়। এই ধরণের টিউবওয়েলের জল বিশুদ্ধ কিনা সেটা পরীক্ষা করে দেখা দরকার। আর একটা কথা বলতে চাই আপনার মাধ্যমে, প্রায়শই যে বিষয়টা নিয়ে চিন্তিত হতে হয়, বেশ কিছু রোগের চিকিৎসা ব্যবস্থা গ্রামাঞ্চলে তো নেই, জেলা হাসপাতালগুলোতে বা কলকাতার বাইরের মেডিকেল কলেজগুলোতেও নেই। সেই সমস্ত রোগীদের চিকিৎসার জন্য কেন বাঁকুড়া, পুরুলিয়া, জলপাইগুড়ি, পশ্চিম দিনাজপুর প্রভৃতি দূরবর্ত্তী স্থান থেকে কলকাতায় নিয়ে আসতে হবে? চিকিৎসা ব্যবস্থায় একটা ডিসেনট্রালাইজেশন দরকার, এটা অত্যন্ত জরুরী। মাননীয় মন্ত্রী মহাশয় যাতে যথাযথ গুরুত্ব দিয়ে যে সমস্ত চিকিৎসা ব্যবস্থায় বিভাগ হাসপাতালগুলোতে নেই, সেই সমস্ত বিভাগগুলি জেলা হাসপাতালে চালু করুন, যেমন ইনটেনসিভ কেয়ার ইউনিট, নিউরলজি, ডায়েলিসিস, রেডিওথেরাপী, কার্ডিওলজির ইন্ডোরট্রিটমেন্ট ব্যবস্থা যাতে প্রতিটি মেডিকেল কলেজে এবং জেলা হাসপাতালগুলোতে অবিলম্বে চালু হয় তার ব্যবস্থা তিনি যেন প্রায়রিটি দিয়ে করেন। প্রায়শই শোনা যায় রক্ত সরবরাহের অভাবে রোগী মারা যায়। অধিকাংশ মহকুমায় কোন ব্লাড ব্যাঙ্ক নেই। বিষ্ণুপুর মহকুমা শহর, সেখানে কোন ব্লাড ব্যাঙ্ক নেই। আজকে

দেখলাম ষ্টেটস্‌ম্যান পত্রিকায় বেরিয়েছে যে কলকাতা মেডিকেল কলেজে পাঁচটি মেডিকেল ভ্যান অকেজো অবস্থায় পড়ে রয়েছে, কোন কাজে লাগেনি। শুধু এখানেই নয় বাঁকুড়া মেডিকেল কলেজেও দেখেছি এই রকম বৃহদাকার দুটি গাড়ি, যাতে অপারেশন থিয়েটার থেকে আরম্ভ করে সমস্ত কিছু চিকিৎসার সাজ সরঞ্জাম সুসজ্জিত, পড়ে রয়েছে। সেই গাড়িগুলো গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রে এক্সপার্ট টিম নিয়ে চিকিৎসা করতে যাওয়ার কথা, যাতে করে রেফার্ড কেসগুলো সেখানেই চিকিৎসা হতে পারে। কিন্তু সেই ভ্যানগুলো যে উদ্দেশ্যে আনা হয়েছিল, দুঃখের বিষয়, সেইগুলো কাজে লাগছে না, রোদে জলে নষ্ট হয়ে যাচ্ছে। সেইগুলো চালাতে নাকি অনেক পেট্রল খরচ হয়ে যায়। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে আর একটা বিষয় উত্থাপন করতে চাই। কয়েক বছর আগে রাজ্যের বিভিন্ন স্থানে কতকগুলো ষ্টেট হোমিওপ্যাথি ডিসপেন্‌সারী স্থাপনের প্রস্তাব গৃহীত হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত সেইগুলো কোথাও চালু হয়নি। আশাকরি, মন্ত্রী মহাশয় এই বিষয়ে অনুসন্ধান করবেন এবং যাতে এইগুলো চালু হয় তার ব্যবস্থা তিনি করবেন। এই বলে মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ দাবী এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৮৫-৮৬ সালের স্বাস্থ্য দপ্তরের জন্য যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন, সেই ব্যয়, বরাদ্দের মধ্যে তাঁদের যে হতাশার চিহ্ন, তা তাঁরা নিজেরা প্রকাশ করেছেন। আমি তাঁদের ধন্যবাদ জানাচ্ছি, তাঁরা স্বাস্থ্য দপ্তরের যে পোষ্ট মর্টেম রিপোর্ট দাখিল করেছেন তাকে বিভিন্ন ক্ষেত্রে যে সমস্ত অসুবিধা তা বিভিন্নভাবে প্রতিকারের যে চেষ্টা, সেটা তাঁরা করেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা দেখতে পাই, মন্ত্রী মহাশয় ১৯৮৫-৮৬ সালে ১৫৪ কোটি ৪৮ লক্ষ ৭৬ হাজার টাকা দাবী করেছেন এবং আরও তিনটে খাতে মোটামুটি ২০০ কোটি টাকার উপর ব্যয় বরাদ্দ চেয়েছেন। আজকে যেখানে বলছেন আর্থিক অসচ্ছলতা, আর্থিক দুরবস্থার কথা বলছেন, অথচ দেখা যাচ্ছে তাঁর বরাদ্দকৃত টাকা তিনি ব্যয় করতে পারেন নি। ১৯৮৪-৮৫ সালে মেটারনিটি এ্যান্ড চাইল্ড হেল্‌থ্‌, তাতে তিনি এক লক্ষ টাকা ধার্য্য করেছেন, কিন্তু সেখানে তিনি ৭০ হাজার টাকা খরচ করতে পারলেন।

**[3.50–4.00 p.m.]**

এইভাবে দেখছি সেখানে প্রসূতিদের বিভিন্ন সমস্যার কথা বলা হচ্ছে, অভাব-অভিযোগের কথা বলা হচ্ছে, আর্থিক দুরবস্থার মধ্যে দিয়ে কাজ করতে হচ্ছে। যারা গর্ভবতী মা, প্রসূতি তাদের আজকে ক্লিনিকে নিয়ে যেতে হচ্ছে। তারপরে যে সমস্ত ফিল্ড ওয়ার্কারদের নিয়োগ করেছেন, সেখানেও আপনার দপ্তর টাকা খরচ করতে পারে নি। আমরা দেখছি যে ট্রেনিংয়ের জন্য রিসার্চ এ্যান্ড ষ্ট্যাটিসটিক্স ডিপার্টমেন্টে ২৭ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। কিন্তু তারমধ্যে ২০ হাজার টাকা খরচ করা হয়েছে। আপনারা সব টাকা খরচ করতে পারেন নি। আজকে এই যে অবস্থা, এই অবস্থা কেন হচ্ছে? আপনার দপ্তরে কোথায় গাফিলতি আছে সেটা মন্ত্রী মহাশয়কে লক্ষ্য করতে হবে। আমরা দেখছি যে ১৯৮৫-৮৬ সালে ফেমিলি প্ল্যানিংয়ের জন্য ২৪ কোটি ২৮ লক্ষ ৮২ হাজার টাকা চাওয়া হয়েছে। সেখানে সেন্ট্রাল এ্যাসিসটেন্স আছে ৫০ লক্ষ ৩০ হাজার টাকার মত। অর্থাৎ সব মিলিয়ে ২৪ কোটি ৭৯ লক্ষ ১২ হাজার টাকা। ১৯৮৪-৮৫ সালে ছিল ২০ কোটি ১৯ লক্ষ ১৬ হাজার টাকা। গতবারে খরচ হয়েছে ২০ কোটি ২৮ লক্ষ ৫৪ হাজার টাকা। এখানে কিছু বেশী খরচ করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালে রুরাল ফ্যামিলি প্ল্যানিং-এর জন্য ৮ কোটি ২৫ লক্ষ ৮৩ হাজার টাকা এবং কমপেনসেশান বাবদে যে সব জিনিষ আছে, সব মিলিয়ে ৮ কোটি ২ লক্ষ ৪১ হাজার টাকা খরচ

করেছেন। ষ্টেট প্ল্যানে ১৯৮৪-৮৫ সালের জন্য ৩০ লক্ষ ৬০ হাজার টাকা বরাদ্দ ছিল। সেখানে খরচ হয়েছে ২১ লক্ষ ২০ হাজার টাকা। সেখানেও খরচ করতে পারেন নি। আজকে এই রকম একটা অবস্থা দেখতে পাচ্ছি। যেখানে হাসপাতালগুলির দৈন্যতা রয়েছে, যেখানে ঔষুধপত্র নেই, গাড়ী নেই, বিভিন্ন সাজসরঞ্জাম নেই, সরকারের প্রচেষ্টা আছে কিন্তু সরকার তার নীতি ঠিক মত ঘোষণা করতে পারছেন না। আজকে সেজন্য বলবো, স্বাস্থ্য দপ্তর তারা নীতি ঘোষণা করুন। কেন্দ্রীয় সরকারের নীতি গ্রহণ করার জন্য আমি বলছি না। কিন্তু আপনাদের নিজস্ব নীতির দ্বারা স্বাস্থ্য দপ্তর পরিচালনা করুন। আপনারা সেই স্বাস্থ্য নীতি ঘোষণা করতে পারছেন না। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে বর্ধমানের ব্লাড ব্যাঙ্ক রক্ত সংগ্রহের ব্যাপারে শীর্ষস্থানে রয়েছে। কিন্তু তাদের সেখানে কোন গাড়ী নেই, ষ্টাফ নেই। তারফলে বিভিন্ন যে সব ঔষধ আছে, রক্ত সংগ্রহের যে প্রচেষ্টা আছে, সেই প্রচেষ্টায় বাধা পড়ছে। আজকে প্রত্যেকটি জায়গায় রক্ত প্রিজার্ভ করার কোন ব্যবস্থা নেই। আমি কয়েকদিন আগে এই সভায় মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম যে বাঁকুড়া জেলায় রক্তের জন্য অপারেশান বন্ধ হয়ে যাচ্ছে। আজকে এই রকম অব্যবস্থা সমস্ত হাসপাতালগুলিতে চলছে। এই হাসপাতালগুলি পরিচালনার জন্য যে ব্যবস্থা করা দরকার, যে সিস্টেম করা দরকার, সেটা কিন্তু মন্ত্রী মহাশয় ঠিকমত করতে পারছেন না। আমরা দেখছি আজকে বিভিন্ন ঔষধে ভেজাল হচ্ছে। কিন্তু ঔষধে ভেজাল প্রতিরোধ করার জন্য কোন ব্যবস্থা দেখছি না। আজকে এই ভেজালের জন্য আর.জি.কর হাসপাতালে প্রায় এক লক্ষ ট্যাবলেট বাতিল করা হয়েছে। এই ঘটনা নিশ্চয়ই মন্ত্রী মহাশয় জানেন। সেখানে যে প্যারাসিটামল ট্যাবলেট, সেই ট্যাবলেট কেন সিজ করতে হল? সেই ট্যাবলেটগুলিতে নিশ্চয়ই নিকোম ছিল। সমস্ত হাসপাতালগুলি আজকে একটা অব্যবস্থার মধ্যে দিয়ে চলছে, আপনি সেগুলি প্রতিরোধ করতে পারছেন না। এই অসুবিধাগুলি দুর করার জন্য সরকারের ব্যবস্থা করা দরকার।

শিক্ষা ক্ষেত্রে educational পারপাসে আমরা কি দেখছি? মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে এডুকেশান পারপাসে ১০ কোটি ৯১ লক্ষ ৬৫ হাজার টাকা ধার্য করা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের নিশ্চয়ই মনে আছে যে দুর্গাপুরে একটা সম্মেলন করা হয়েছিল। সেই সম্মেলনের সংবাদ ২২শে ডিসেম্বর-এর আজকাল পত্রিকায় প্রকাশিত হয়েছিল। সেখানে বলা হয়েছিল যে পাঠ্যক্রমের পরিবর্ত্তন করা দরকার। সেখানে স্নাতক পর্যায়ে তার পরিবর্ত্তন দরকার। মাননীয় অম্বরীশ মুখার্জী মহাশয় বলছেন আজকে সেই সব ব্যাপারে এই পরিবর্ত্তন দরকার। স্নাতক শ্রেণী যখন বলছেন সম্ভব হয়নি সংশোধন করা দরকার, তখন সেগুলি ত্বরান্বিত করা একান্ত দরকার। সেখানে আমরা দেখছি যে, অসুবিধা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় সম্মেলনে বলেছিলেন যে, প্রতি মুহূর্তে হাজার হাজার শিশু বিনা চিকিৎসায় মরে যাচ্ছে, প্রসূতি মরে যাচ্ছে বিনা চিকিৎসায় এবং অপুষ্টিতে। এই প্রতিকার করা দরকার। সেখানে আপনারা ব্যর্থতার পরিচয় দিচ্ছেন। মাননীয় মন্ত্রী মহাশয় রাম নারায়ণ গোস্বামী বলেছিলেন এনকেফেলাইটিজে মৃত্যুর সংখ্যা হচ্ছে ৪১১ জন। বর্ধমান, বীরভূম, বাঁকুড়া, হুগলী, মেদিনীপুরে এই ৪১১ জন মারা গেছে। আক্রান্ত হয়েছিল ১০২৯ জন এবং কতগুলি ক্যাটিগোরিকে বলেছিলেন ম্যানেনজাইটিস। ফুসফুসে জল জমছে, এই রকম উপসর্গ দেখা যাচ্ছে। ১৪ই নভেম্বর বুধবার আনন্দবাজার পত্রিকায় এই বিবৃতি প্রকাশিত হয়েছিল। মন্ত্রী মহাশয় ঘোষণা করেছিলেন এনকেফেলাইটিজে ব্যাপক আক্রান্ত হয়েছিল। এখনো পর্যন্ত এই এনকেফেলাইটিজ ভয়াবহ অবস্থায় রয়েছে, এর প্রতিকার করতে পারেন নি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ থেকে বহু আবেদন নিবেদন করা হয়েছে। এই বিষয়ে বিভিন্নভাবে সকলেই বক্তব্য রেখেছেন।

কিছুদিন আগে বক্তব্য রেখেছিলেন ১৯৮৩ সালে আরামবাগে লেপ্রসি হসপিটাল করার জন্য ৯ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছিল। মাননীয় সদস্য শিব প্রসাদ মালিককে এই কথা বলেছিলেন। কিন্তু আজ পর্যন্ত সেটা তৈরী হয়নি, টাকা বরাদ্দ হয়েছে, কাজ হয়নি। এখনো পর্যন্ত সেই কাজ কমপ্লিট করতে পারেন নি। সাবসিডিয়ারি'ই বলুন, আর সাবসেন্টারই বলুন, উপ-স্বাস্থ্যকেন্দ্রই বলুন, প্রতিটি জায়গায় বিভিন্নভাবে একটা দারুন অব্যবস্থা চলেছে। কুমুদ বিশ্বাস মহাশয় বললেন সন্দেশখালি উপ-স্বাস্থ্যকেন্দ্রটি ২ বছর ধরে বন্ধ হয়ে আছে। প্রত্যেকটি জনপ্রতিনিধির বক্তব্যই হচ্ছে এই, তারা জনসাধারণের সঙ্গে যুক্ত আছেন। আমরা দেখতে পাচ্ছি কোন সমস্যার সমাধান হচ্ছে না। আমরা জানি আর্থিক সংকট আছে। কিন্তু সেই সংকটের মধ্যেও যে টাকা থাকছে সেই টাকাটা গুরুত্বপূর্ণ বিষয়ে অগ্রাধিকার দিয়ে কাজগুলি শেষ করা দরকার। কিন্তু আমরা দেখছি সেই ক্ষেত্রে সরকারী গাফিলতি আছে। পানীয় জলের অব্যবস্থা আছে, তার ফলে আন্ত্রিক রোগের প্রাদুর্ভাব আবার দেখা যাচ্ছে। বিভিন্ন চিকিৎসা কেন্দ্র থেকে ঠিকমতভাবে রোগের প্রতিকার করা সম্ভব হচ্ছে না, সেটা দেখা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাটমোশানের মধ্যে এই সব অব্যবস্থার কথা উল্লেখ করেছি। বাঁকুড়া সম্মিলনী মেডিকেল কলেজের আমি কতকগুলি স্পেসিফিক কেস তুলে ধরেছি এবং এই স্পেসিফিক কেসের তদন্ত দাবী করেছি। সেগুলির কি হল তার উত্তর নিশ্চয় মাননীয় মন্ত্রী মহাশয় দেবেন। সেখানে লক্ষ লক্ষ টাকার জিনিষ কেনা হচ্ছে, কিন্তু হাসপাতালে জিনিষ নেই। ১১ লক্ষ ৯০ হাজার ৮৬ টাকার জিনিষ কেনা হল, কিন্তু জিনিষ নেই। এতে কি আমরা বলব সুষ্ঠুভাবে প্রশাসন পরিচালিত হচ্ছে, হাসপাতালগুলি ঠিকমতভাবে চলছে? সরকারের সমস্যার সমাধান করার ইচ্ছা থাকলেও, সেটা কিন্তু সম্ভব হচ্ছে না। এই সব প্রতিকার করার জন্য সরকারের সচেষ্ট ভূমিকা থাকা দরকার।

**[4.00–4.10 p.m.]**

আমি যে কাটমোশানগুলি দিয়েছি তার মাধ্যমে আমি বহু সমস্যার কথা তুলে ধরেছি, মাননীয় মন্ত্রীমহাশয়কে আমি অনুরোধ করছি, দয়া করে এগুলি খতিয়ে দেখে ব্যবস্থা গ্রহণ করুন। এগুলি দেখে ব্যবস্থা গ্রহণ করলে তাতে সরকারেরই ভালো হবে। তারপর বিভিন্ন সরকারী হাসপাতালে এ্যাম্বুলেন্স নেই। সরকারের দেওয়া-রি-অর্গনাইজেসান অব মেডিক্যাল এডুকেশানের জন্যই বলুন, চক্ষু চিকিৎসার জন্যই বলুন বিভিন্নভাবে যে সমস্ত গাড়ী দেওয়া হয়েছে এবং সে ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে সহযোগিতা এবং সাহায্য আছে সেগুলি কার্যকরী থাকছে না। বিভিন্ন হেলথ্ সেন্টারে ওষুধ নেই। সালফাডিয়াজিন ট্যাবলেট পর্যন্ত সেখানে পাওয়া যায় না। স্যার, শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন রাণীবাঁধ থেকে বাঁকুড়া মেডিক্যাল কলেজে আসতে যেখানে যাতায়াত ভাড়া ১২ টাকা সেখানে রোগী আনলে তাদের চিকিৎসার জন্য ১৮ পয়সার মাত্র ঔষধ দেওয়া হয় ৭ দিনের জন্য। এই অবস্থায় মানুষ হাসপাতালগুলিতে যাবে কেন? সাধারণ গরীব মানুষ, মধ্যবিত্ত মানুষ, তাদের হাসপাতালে যাবার ইচ্ছা থাকলেও তারা সেখানে গিয়ে কোন প্রতিকার পাচ্ছে না। লোক সংখ্যা বাড়ছে, রোগীর সংখ্যাও বাড়ছে এবং সেই সঙ্গে সঙ্গে আমরা দেখছি হাসপাতালগুলিতে পাল্লা দিয়ে অব্যবস্থাও বেড়ে চলেছে। ডাক্তারবাবুদের মধ্যে যাদের বদলির আদেশ সম্পর্কে হাইকোর্টে বা অন্য কোন কোর্টে মামলা নেই তাঁরাও সবাই বদলির জায়গায় যাচ্ছেন না। বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজের যিনি সার্জিক্যালের হেড অব দি ডিপার্টমেন্ট তিনি বাঁকুড়াতে যান না। যিনি সেখানকার প্রিন্সিপ্যাল তিনি পার্টটাইম কাজ করেন, সপ্তাহে তিনি দুদিন সেখানে যান। এইভাবে হাসপাতালগুলির এ্যাডমিনিস্ট্রেশান চলছে। গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রগুলির অবস্থাও একই। আপনার ইচ্ছা থাকলেও সেখানে প্রতিকার হচ্ছে না।

স্বাস্থ্যকেন্দ্রগুলিতে যেখানে ডাক্তার নেই সেখানে অবিলম্বে ডাক্তার দিতে হবে। ষ্টাফেদের ব্যাপারেও সেই একই অব্যবস্থা চলেছে। ম্যালেরিয়া দপ্তরে যারা দীর্ঘদিন ধরে কাজ করছেন তারা এখনও পর্যন্ত অস্থায়ীভাবে কাজ করছেন। মাননীয় মন্ত্রীমহাশয় আশাকরি এ সম্পর্কে অবিলম্বে একটা ব্যবস্থা করবেন। মাননীয় মন্ত্রীমহাশয় একটি পোষ্টমর্টেম রিপোর্ট সাবমিট করেছেন, এই কারণের জন্য আমি এই বাজেটের বিরোধীতা করছি এবং আমার কাটমোশানের প্রতি আমার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীমহাশয় আজ যে ৩৬/৩৭/৩৮ নং দাবীর অধীন ব্যয়বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধীতা করতে উঠে কয়েকটি কথা বলছি। মাননীয় মন্ত্রীমহাশয়কে আমি প্রথমেই বলব, হাউসে বক্তৃতার যে ট্রেন্ড চলছে তাতে আমাদের আশংকা, হয়ত আমরা জবাবী ভাষণের সময় সেই 'কেন্দ্রের উদাসীনতা, বঞ্চনা এবং সীমিত ক্ষমতার' কথাই শুনতে পাবো। মাননীয় মন্ত্রীমহাশয়কে আমি বলব, এই কথাগুলি বাদ দিয়ে আমাদের তরফ থেকে যে সব প্রশ্ন আমরা তুলছি তার জবাব দেবেন। মাননীয় মন্ত্রীমহাশয় গতবারে তাঁর জবাবী ভাষণের সময় বলেছিলেন, কেন্দ্রীয় সরকারের ঘোষিত কোন জাতীয় স্বাস্থ্য নীতি নেই। এবারে বলেছেন, 'কেন্দ্রীয় সরকার কর্তৃক ঘোষিত জাতীয় স্বাস্থ্যনীতি বিশাল জনসমষ্টির প্রয়োজনের দিক থেকে বর্তমান ব্যবস্থাকে অনুপযুক্ত বলে স্বীকার করেছে'। কে স্বীকার করেছে জানি না, হয়ত সাধারণ মানুষের কাছে এটা স্বীকার্য নাও হতে পারে, হয়ত এটা আপনারা নাও মেনে নিতে পারেন, কিন্তু এই পরিপ্রেক্ষিতে আমি যদি বলি রিঅর্গানাইজেসন অফ্ মেডিকেল এডুকেশন সম্বন্ধে কেন্দ্র থেকে যে প্রস্তাব দেওয়া হয়েছে, তাতে কি একটা পলিসির মধ্যে কেন্দ্রীয় সরকার ভারতবর্ষের সমস্ত এডুকেশনাল ইন্সটিটিউসন গুলিকে বেঁধে দেবার চেষ্টা করছেন না? আমাদের পশ্চিমবঙ্গ সরকার — পশ্চিমবঙ্গ সরকার বললে ওঁদের গৌরব বৃদ্ধি হয় না — বামফ্রন্ট সরকার, বামফ্রন্ট সরকার কি তাঁদের কাছ থেকে কোন অনুদান নেন না? এটা আমি আজকে জিজ্ঞাসা করছি। আমি বলছি সেখানে যখন এই পলিসি আছে, তার কিছু অংশ আপনারা নিচ্ছেন, বাকিটা নেবেন, কি নেবেন না তারজন্য নিশ্চয়ই যুক্তি তর্কের অবতারণা করতে হবে। কিন্তু আপনারা কি পলিসি নিয়েছেন? মাননীয় ননী ভট্টাচার্য মহাশয় যখন স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তখন আপনারা একটা পলিসি নিয়েছিলেন যে, প্রতিটি ডাক্তারকে নন-প্র্যাকটিসিং করবেন। নন-প্র্যাকটিসিং করার জন্য ননী-বাবুর যে উদ্যোগ আমরা দেখেছিলাম সে উদ্যোগ কিন্তু ১৯৮২ সালের পর আর দেখতে পেলাম না। বর্তমানে নন্-প্র্যাকটিসিং প্রথা চালু করার জন্য কোন রকম চেষ্টা চালান হচ্ছে না। এখানে হয়ত মন্ত্রীমহাশয় বলবেন যে কোর্ট কেস চলছে। কিন্তু আমি তাঁর কাছে বিনীতভাবে জিজ্ঞাসা করছি, কোর্ট কেস হটিয়ে দেবার জন্য আপনারা কতটুকু ব্যবস্থা গ্রহণ করেছেন? এ বিষয়ে কতটা এগিয়েছেন? এ বিষয়ে আপনাদের মানসিকতাকে কতটা দৃঢ় করতে পেরেছেন জানাবেন কি? আজকে চারিদিকে যে ব্যাঙের ছাতার মত ক্লিনিক এবং নার্সিং হোম গজিয়ে উঠছে, এর মূল কারণ, ঐ প্র্যাকটিসিং এবং নন্‌প্র্যাকটিসিং ব্যবস্থা চালু থাকা। সুতরাং এ বিষয়ে দৃঢ় হতে হবে, গাছেরও খাব, আবার তলারও কুড়ব, এ চলতে পারে না। যদি এই নন-প্র্যাকটিসিং ব্যবস্থা চালু করতে না পারেন তাহলে আপনাদের যত সদিচ্ছা থাকনা কেন, আপনাদের সে সমস্ত সদিচ্ছা সফল হবে না। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে বিনীতভাবে একটি সাজেসন রাখছি যে, কোর্ট কেস যাতে তুলে নেওয়া হয় তারজন্য ব্যবস্থা করুন এবং নন্-প্র্যাকটিসিং প্রথা চালু করুন। তা যদি করতে পারেন তাহলে আপনারা সাধারণ মানুষের যে মঙ্গল করতে চাইছেন সেই মঙ্গল সাধন করতে পারবেন। আপনারা বলছেন যে, আপনারা প্রিভেনসনের দিকে বেশী জোর দিচ্ছেন, এটা খুবই ভাল কথা।

প্রিভেনসন ইজ্ বেটার দ্যান কিয়োর, এটা সবাই জানেন, কিন্তু তারজন্য যে ইনফ্রাস্ট্রাকচারদরকার যে ইনফ্রাস্ট্রাকচারের দিকে আপনারা কতটুকু নজর দিয়েছেন? তারজন্য কি কি ব্যবস্থা অবলম্বন করেছেন? এগুলি আমাদের জানা দরকার। আপনারা শুধু বলছেন, এই খাতে এত টাকা ব্যয় করেছি, ঐ খাতে এত টাকা ব্যয় করেছি, এত লোক রেখেছি। আমাদের এই পশ্চিমবাংলায় শুধু লোক রাখলেন বা টাকা দিলেই যদি সব কিছু হয়ে যেত তাহলে তো আমাদের তো কিছুই বলার থাকত না। কিন্তু এ বিষয়ে আপনাদের পলিসি কি? পলিসি হচ্ছে গ্রামের মানুষের জন্য কমিউনিটি মেডিকেল সার্ভিস চালু করা। পশ্চিমবঙ্গের গ্রাম বাংলার গরীব মানুষ কমিউনিটি মেডিকেল সার্ভিসের মাধ্যমে উপকৃত হবে। এই সার্ভিসে যাদের নিয়োগ করা হবে তারা এক একজন ডাক্তারের পরিপূরক হবে। আপনাদের এই পলিসিতে একটা জেনারেসন রঙ্গীন স্বপ্ন দেখতে শুরু করল। একটা জেনারেশনকে আপনারা উৎসাহিত করতে পেরেছিলেন। আমরা বিরোধীপক্ষ থেকে অনেকে তখন আপত্তি করেছিলাম। আপনারা তখন কারো কোন আপত্তিতে কর্ণপাত করেননি, কারণ আপনাদের তখন বাই চেপেছিল, আপনারাও তখন রঙ্গীন স্বপ্ন দেখছিলেন। আপনাদের আহ্বানে সাড়া দিয়ে বেশ কিছু ক্রিম অফ্ দি বয়েজ্ এগিয়ে এসেছিল। এ বিষয়ে আমি ১৯৮১ সালের ১৬ই জানুয়ারী প্রকাশিত "পশ্চিমবঙ্গ" পত্রিকা থেকে একটা সংবাদ পড়ে শোনাচ্ছি। ঐ সংবাদে বলা হয়েছিল, 'গ্রামের মানুষের সেবা করার জন্যই নতুন চিকিৎসকদল তৈরী হবেন। এঁরা বিশেষজ্ঞ প্রতিদ্বন্দ্বী হবেন না। বরং তাঁদের সহায়কই হবেন। ৭ই জানুয়ারী, ১৯৮১, বহরমপুরে কমিউনিটি মেডিক্যাল স্কুলের উদ্বোধন করতে গিয়ে বামফ্রন্ট কমিটির চেয়ারম্যান শ্রীপ্রমোদ দাশগুপ্ত এই কথা বলেন'।

**[4.10-4.20 p.m.]**

স্বাস্থ্যমন্ত্রী শ্রী ননী ভট্টাচার্য্য বলেন, নতুন চিকিৎসা শিক্ষা কোর্স সম্পূর্ণ নতুন ধরণের। প্রত্যেককে ঠিকমত শিক্ষিত হতে হবে। অনেকে মনে করছেন এর ফলে আধা চিকিৎসক তৈরী হবে, এ ধারণা ঠিক নয়। চিকিৎসা বিজ্ঞানের যা কিছু ব্যবস্থা সর্বত্র চালু রয়েছে তা তাঁদেরও আয়ও করতে হবে। পরবর্তীকালে এরাও বিশেষজ্ঞ হতে পারবেন। তারপর গেজেট এক্সট্রা-অর্ডিনারী, ওয়েস্ট বেঙ্গল, অক্টোবর ১৫, ১৯৮০তে যে গেজেট নোটিফিকেসান হলো তাতে পরিষ্কারভাবে লেখা আছে - আমি সবটা পড়ছি না - ডিপ্লোমা সি.এম.এস তাদের দেওয়া হবে এবং রেজিসট্রেসান নাম্বার দেওয়া হবে। কিন্তু দেখা গেল, তাদেরকে গিনিপিগের মতন টেবিলের উপর চাপিয়ে পাশাপাশি ডিসেকসন করলেন এবং তাদেরকে ছুড়ে ফেলে দিলেন, তাদের কোন ব্যবস্থা হলো না। আমার আবেদন এই সমস্ত ছেলেরা যারা ৩ বছর পড়লো - শুধু একটা ব্যাচ নয় যত ব্যাচ যতক্ষন তাদের পড়া শেষ না হয় তাদের জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন এবং তাদেরকে রেজিসট্রেসান নাম্বার দেবার ব্যবস্থা করুন এবং এটা করলে ভবিষ্যত ইতিহাস আপনাদের আর্শিবাদ করবে এবং আমরাও নিশ্চয়ই আপনাদের সাধুবাদ জানাবো। এরপর জেলা হাসাপাতাল সম্বন্ধে কিছু কথা বলবো। আমার কাছে দু-একজন বলেছেন যদিও ওয়েস্ট দিনাজপুর আমার জেলা নয় তবুও আমি ঐ জেলা সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই। সেদিন শুনলাম, ইসলামপুর হাসপাতাল ২৫০টি বেডের সাব-ডিভিসন্যাল হাসপাতাল। সেখানে ১২।১৩টি ডাক্তার থাকার কথা কিন্তু এখন সেখানে ২ জন কি ৩ জন ডাক্তার আছেন। যারা স্পেশালিস্ট ডাক্তার ছিলেন তাদের কি কারণে হঠাৎ তুলে নেওয়া হয়েছে। সেখানে আর একটি গ্রাম আছে, গ্রামের নামটি বলছি, পাঞ্জিপাড়া, গোপাল পুকুর থানার অন্তর্গত। তার ২০ কিলোমিটার দুরে কোন হেল্‌থ্ সেন্টার নেই। আমার মনে হয়, সেখানে সাব-সিডিয়ারী হেল্‌থ্ সেন্টার অন্তত করার দরকার বলে আমি মনে করি। এরপর আমি পুরুলিয়ার কথা বলছি। পুরুলিয়ার কথা আমি আপনাকে

আর কি বলবো, আপনি ভাল করেই জানেন। ২ বছর আগে থেকেই জানি, পুরুলিয়ায় বেড বাড়াবার জন্য বিল্ডিং তৈরী হবে। কিন্তু আজ পর্যন্ত কিছুই দেখতে পাচ্ছি না, খালি দেখছি, আপনি মাঝেমাঝে যান, কিছু কথাবার্তা বলেন কিন্তু বিল্ডিং কোথায় কি হবে তার নমুনা পেলাম না। অথচ আমরা জানি, পুরুলিয়ার বেশীরভাগ মানুষ ঐ হেল্‌থ্ সেন্টারের সাহায্য নিতে যায় না। তারা বেশীরভাগই সদর হাসপাতালে আসে। পুরুলিয়ায় টি.বির জন্য চেষ্টা ক্লিনিক আছে। আমি শুনলাম সেখানে টি.বি হাসপাতাল হবার কথা, জানি না সত্য কি মিথ্যা, সেই টি.বি হাসপাতাল হবে কি হবে না সেটা আমি জানতে চাইছি। তারপর কলকাতার হাসপাতাল সম্পর্কে কয়েকটি কথা বলি। আমি ন্যাশনাল মেডিক্যাল কলেজে পড়েছি। ঐ হাসপাতালে সুপারিনটেনডেন্ট আছেন। তিনি ১১টার সময়ে আসেন আর ৩টার সময়ে চলে যান। সেখানে সুপারিনটেনডেন্ট এবং ডেপুটি সুপারিনটেনডেন্ট -এই দুইজনের কোয়ার্টার আছে কিন্তু তাঁরা কোয়ার্টারে থাকেন না। তার জায়গায় ৪টের পর এবং পরেরদিন ১১টা পর্যন্ত যাকে চার্জ দেওয়া হয় তাকে বলে দেওয়া হয় ওকে ডেপুটি সুপারিনটেনডেন্ট করবেন। কেন তিনি ডেপুটি সুপারিনটেনডেন্টের পোষ্ট পাচ্ছেন না? তারপর আমি নাম করছি না কারণ নাম বলা যাবে না। মেডিক্যাল কলেজের যিনি কিছুদিন আগে প্রিন্সিপ্যাল ছিলেন তিনি ফরেনসিক ডিপার্টমেন্টের হেড অফ দি ডিপার্টমেন্ট ছিলেন। তিনি প্রশাসনে খুব দক্ষ ছিলেন এবং তিনি যে ফরেনসিক এক্সপার্ট একথা মাননীয় মুখ্যমন্ত্রীর মুখেও শুনেছি। তাঁকে সমস্ত জামা কাপড় খুলে শুধু আন্ডার গারমেন্ট পড়িয়ে আর.জি.কর. মেডিকেল কলেজের ফরেনসিক ডিপার্টমেন্টের হেড অফ দি ডিপার্টমেন্ট করে দেওয়া হল। তাহলে প্রশাসনিক দক্ষতা যার আছে, ক্যালকাটা মেডিকেল কলেজের মত জায়গায় তাঁর সেই দক্ষতাটাকে কাজে লাগালেন না কেন? এ কথাটা আমরা জিজ্ঞাসা করতে পারি? আমি তাই আপনার কাছে বলতে চাই যেখানে আপনারা হাসপাতাল বাড়িয়েছেন হেল্‌থ্ সেন্টার বাড়িয়েছেন - অনিল বাবু যেটা বললেন, দেব প্রসাদ বাবু তার উত্তর দিয়েছেন - ইকনমিক রিভিউ থেকে বললেন, আপনারা বাড়িয়েছেন, কিন্তু একটা কথা আমি জিজ্ঞাসা করতে চাই যে, আপনারা শয্যাসংখ্যাটা কমালেন কেন? এটা আমাদের পরিষ্কারভাবে বোঝাতে পারবেন? ওটা কমল কেন সেটা আমাদের পরিষ্কার বুঝিয়ে দেওয়া দরকার যে শয্যাসংখ্যাটা কেন কমল? আমি মনে করি যে ইকনমিক রিভিউ কিছু ভুল লেখেনি, ঠিকই লিখেছে, নিশ্চয় কোন জায়গায় কিছু গলদ আছে, আমার মনে হয় মন্ত্রী মহাশয়া আমাদের বুঝিয়ে দিতে পারবেন। যেখানে হাসপাতালে ঠিক সময়ে অক্সিজেন পাওয়া যায় না, সেখানে যে এ্যাটেনডেন্ট থাকে সেই এ্যাটেনডেন্টরা রাত্রি বেলায় রোগীকে ফেলে দিয়ে রোগীর বিছানায় শুয়ে থাকে সেখানে এসব করতে গেলে সুষ্ঠভাবে কিছু করা যাবে না। তাই এই বাজেট বরাদ্দকে সমর্থন করতে পারছি না, আমি কাটমোশানগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীদ্বয় যে বাজেট পেশ করেছেন আমি তাকে সম্পূর্ণ সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় জানেন যে আমরা ভারতীয় যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে বাস করছি এবং সেখানে ৩টি তালিকা আছে, কেন্দ্রীয়, রাজ্য এবং যুগ্ম তালিকা আছে। স্বাস্থ্যবিভাগ সেই যুগ্ম তালিকার মধ্যে পড়ে। আমরা দেখতে পাচ্ছি যে ৩৮ বছর ধরে কেন্দ্রীয় সরকার একটি বিশেষ শ্রেণীর স্বার্থ রক্ষা করছেন, সাধারণ মানুষের স্বার্থ রক্ষার কথা ভাবেন নি। স্বাস্থ্যকে বিচ্ছিন্নভাবে দেখলে হবে না। দেশের, সমাজের উন্নয়নের সাথে সাথে দেশের অর্থনৈতিক, সামাজিক স্বার্থের সম্পর্ক এই স্বাস্থ্য দপ্তরের সঙ্গে নিশ্চয় আছে। যে দেশে স্বাধীনতার ৩৮ বছর পরেও ৭০ ভাগ মানুষ দারিদ্র সীমার নীচে বাস করে, গ্রামের

৫০ ভাগ মানুষ দারিদ্র সীমার নীচে বাস করে, হাজার হাজার লোককে ফুটপাথে অবস্থান করতে হয়, কোন আশ্রয়ের ব্যবস্থা নেই, ৭০ ভাগ মানুষ নিরক্ষর যে দেশে সুস্বাস্থ্যের ব্যবস্থা করা একটা রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। কেন্দ্র সম্পর্কে কোন কথা বললে আমাদের কংগ্রেস (আই) -এর বন্ধুরা বলেন যে হবে না, কেন হবে না কেন মানুষ খেতে পাচ্ছে না, পুষ্টির ব্যবস্থা নেই, আশ্রয়ের ব্যবস্থা নেই, তার জবাবদিহী ওদের করতে হবে। আমরা কি জিজ্ঞাসা করতে পারিনা যে কেন এই ৩৮ বছর ধরে কেন্দ্রীয় সরকার একটা সুস্থ নীতি গ্রহণ করতে পারলেন না, ১৯৮৪ সালে শুধু লোকসভায় এ্যাপ্রোচ পেপার পেশ করেছেন, এখন পর্য্যন্ত তো কিছুই করেন নি। আমরা কি জিজ্ঞাসা করতে পারি না যে এখন পর্য্যন্ত কোন নীতি চালু হলনা, হাতী কমিটির সুপারিশ কার্যকারী হলনা, ১৪ বছরের মধ্যে, ৩৭ বছর পরেও পোলিও ভ্যাকসিন তৈরী হল না?

**[4.20–4.30 p.m.]**

এই কথা নিশ্চয়ই আমরা জিজ্ঞাসা করতে পারি? শেষ বাজেটে ২০ শতাংশ ব্যয় কেন্দ্রীয় সরকার কমিয়ে দিয়েছেন কেন- এই কথা কি আমরা জিজ্ঞাসা করতে পারিনা? প্রথম পরিকল্পনাতে শেষ বাজেটে স্বাস্থ্যখাতে যা ছিল, ষষ্ঠ পরিকল্পনায় তা অনেক কমে গেলো। আমরা যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে বাস করি এবং স্বাস্থ্যটা এখনও যুগ্ম তালিকায় আছে। আজকে কোন রাজ্যসরকার স্বাস্থ্যক্ষেত্রে যদি নতুন কোন পরিকল্পনা গ্রহণ করেন এবং সেখানে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যদি কোন মত পার্থক্য সৃষ্টি হয়, সেক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের মতই প্রতিষ্ঠিত হবে। সেইজন্য অনেক ক্ষেত্রেই বাধা আসে। নতুন স্বাস্থ্যকেন্দ্রগুলি খোলার ক্ষেত্রে রাজ্যসরকারের সঙ্গে বর্তমানে কেন্দ্রীয়সরকারের একটা মতপার্থক্য সৃষ্টি হয়েছে। সেইসব বাধা সত্ত্বেও বামফ্রন্ট সরকার তাদের ৮ বছরের শাসনকালে বিভিন্ন কর্মসূচী কার্যকর করেছেন, যা কংগ্রেস আমলে চিন্তা করা অসম্ভব ছিল। আজ সারা ভারতবর্ষের রাজ্যগুলির বাজেটে স্বাস্থ্যখাতে যা বরাদ্দ হয়েছে, বামফ্রন্ট সরকার স্বাস্থ্যকে বিশেষ গুরুত্ব দেন বলেই সর্বাপেক্ষা বেশী অর্থ বরাদ্দ করেছেন। যেখানে স্বাস্থ্যখাতে কংগ্রেস আমলে মাথাপিছু ১৫ টাকা ব্যয় করা হোত, সেখানে বামফ্রন্ট সরকার ৩৮ টাকা ব্যয় করছেন। কংগ্রেস আমলে স্বাস্থ্যনীতিটা শহরকেন্দ্রীকভাবে পরিচালিত হোত। আজ বামফ্রন্ট সরকার তাঁদের প্রথম ৩৬ দফা এবং পরের ৩৪ দফার সঙ্গে স্বাস্থ্য-ব্যবস্থাটাও যাতে সাধারণ মানুষের মধ্যে পৌছে দেওয়া যায় সেইমত কর্মসূচী গ্রহণ করেছেন এবং সেটা গ্রহণ করেছেন বলেই আজ আর্থিক সীমাবদ্ধতা সত্ত্বেও এত অর্থ মর্যাদার সঙ্গে স্বাস্থ্যখাতে খরচের ব্যবস্থা করেছেন। আপনি নিশ্চয়ই জানেন যে, ওঁদের স্বাস্থ্যনীতিটা ছিল শহরকেন্দ্রীক এবং সেই উদ্দেশ্য সামনে রেখেই হাসপাতাল এবং অন্যান্য বিভিন্ন স্কিম তারা গ্রহণ করেছিলেন, মানুষকে করে তুলেছিলেন হাসপাতালমুখী। কিন্তু আজকে স্বাস্থ্য-ব্যবস্থাকে গণমুখী করে জনগণকে নানাভাবে এর সঙ্গে যুক্ত করা হয়েছে এবং যা কিছু কর্মসূচী, তা সাধারণ মানুষের স্বার্থে নেওয়া হয়েছে। ফল হিসাবে, আজকে নানা রোগকে প্রতিরোধ করা সম্ভব হয়েছে। অল্প সময়ের মধ্যে যাতে মহামারী ইত্যাদি নির্মূল করা যায় তারজন্য নানা কর্মসূচী বামফ্রন্ট সরকার নিয়েছেন এবং এইজন্য হেল্‌থ্ গাইডের ব্যবস্থা করেছেন। প্রসূতিদের ও শিশুদের স্বাস্থ্যরক্ষার জন্য বিভিন্ন পুষ্টিকর কর্মসূচী নেওয়া হয়েছে। আজকে ভারতবর্ষে যেখানে প্রতি হাজারে শিশু মৃত্যুর হার ১২৯, সেখানে আমরা এটা অনেকাংশে নিয়ন্ত্রণ করে হাজারে ৮০তে নামিয়ে আনতে সক্ষম হয়েছি। এটা কি একটা কম কৃতিত্বের কথা? পরিবার পরিকল্পনার ক্ষেত্রেও বামফ্রন্ট সরকার কার্যকর ভূমিকা গ্রহণ করেছেন। ফল হিসাবে, এই পরিকল্পনায় আমরা এবার তৃতীয় স্থান অধিকার করেছি এবং তারজন্য কেন্দ্রীয় সরকার ১ কোটি টাকা পুরস্কারও দিয়েছেন। সার্বিক স্বাস্থ্য রক্ষায় বিশুদ্ধ পানীয় জল দরকার। এই উদ্দেশ্যে

স্বাস্থ্যবিভাগ থেকে পানীয় জলের ব্যবস্থা করার উদ্দেশ্যে হাজার হাজার পানীয় জলের নলকূপ বসানো হয়েছে এবং গ্রামাঞ্চলে পর্যন্ত নলবাহী পানীয় জল-সরবরাহ ব্যবস্থা চালু করা হয়েছে। তাই স্বাস্থ্যদপ্তরের মন্ত্রীদ্বয়ে যে বাজেট পেশ করেছেন, তাকে পরিপূর্ণ সমর্থন করছি। এখানে বিরোধী বেঞ্চের এক মাননীয় সদস্য স্বাস্থ্যনীতি সম্বন্ধে শুধু কথাই বলেন নি, নানা বিরূপ [illegible] করলেন। বাংলায় একটি কবিতা আছে - বাবু যা বলেন পরিষদদলে বলে তার শতগুণ। [illegible] অনেকটা সেই রকম। আজকে সাধারণ মানুষের স্বাস্থ্যর উন্নতির জন্য পরিকল্পনাই শুধু [illegible] উন্নতির প্রচেষ্টাসহ একটি সুনির্দিষ্ট কর্মসূচী নিয়ে সার্বিক স্বাস্থ্যের মান এবং সুস্থ পরিবেশ যাতে [illegible] করা যায় তারজন্য বামফ্রন্ট সরকার নিরলস প্রয়াস চালিয়ে যাচ্ছেন। তাই এই বাজেটকে [illegible] পরিপূর্ণ সমর্থন করে এবং মন্ত্রীদ্বয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শেখ আনোয়ার আলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের ভারপ্রাপ্ত স্বাস্থ্যমন্ত্রীদ্বয় আজকে তাঁদের ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন। নিশ্চয়ই ব্যয় বরাদ্দের দাবি আনবেন এবং সেটা এই হাউসে পাসও হয়ে যাবে। কিন্তু পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থা বিশেষ করে গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলে যে সমস্ত স্বাস্থ্য কেন্দ্র আছে এবং কলিকাতায় যে সমস্ত বড় বড় হাসপাতাল আছে সেখানে কি দুরবস্থা সেটা দেখুন। আমরা বিরোধী দলের সদস্য হয়ে যে বিরোধীতা করছি তা নয়, আপনারা যারা ট্রেজারী বেঞ্চে বসে আছে তারাও পশ্চিমবাংলার মানুষ, তারাও বুঝতে পারছেন পশ্চিমবাংলায় স্বাস্থ্যকেন্দ্রগুলির কি দুরবস্থা। আপনারা বলছেন যে স্বাস্থ্যের খুব উন্নতি হয়েছে।

(এ ভয়েস ঃ আপনার স্বাস্থ্য ভাল আছে?)

আমার স্বাস্থ্য ভাল আছে। আপনাদের স্বাস্থ্য যাতে ভাল হয় সেই ব্যবস্থা করার জন্য আমি উপদেশ দিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভাল কথা বললে ওনারা তো রাগ করবেনই। ট্রেজারী বেঞ্চ থেকে বলা হচ্ছে স্বাস্থ্য কেন্দ্র বেড়েছে এবং স্বাস্থ্যের উন্নতি হয়েছে। আমার মনে হয় তা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা এখানে উল্লেখ করা দরকার যে আমার কেন্দ্রে মাননীয় মন্ত্রী মহাশয় গিয়েছিলেন, আমি সেখানে উপস্থিত ছিলাম। তিনি সেখানে একটা প্রতিশ্রুতি দিয়েছিলেন। সেই ব্যাপারে আজকে ওনার সঙ্গে ২ ঘন্টার মতো কথা হয়েছে। ১৯৭৬ সালে জনগণের কাছ থেকে ২ টাকা, ৫ টাকা, ১০ টাকা ভিক্ষা করে ১২ বিঘা জমি কিনে দেওয়া হয়েছিল পাঁচলা বোসপাড়া হাসপাতাল করে দেবার জন্য। আজকে সেখানে ভিত্তিপ্রস্থর পর্যন্ত স্থাপন করা হয়নি। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করেছি। তিনি বলেছেন এটা তাড়াতাড়ি করে দিচ্ছি। কিন্তু আজ পর্যন্ত সেটা হয় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই হাউসের সকল সদস্যকে বলতে চাই যে, যে সমস্ত স্বাস্থ্য কেন্দ্র আছে তার কোন জায়গায় ডাক্তার নেই, ঔষধ নেই, নার্স নেই। নানাভাবে মানুষ সেখানে হয়রানি হচ্ছে।

(এ ভয়েস ঃ আপনি একটা হাসপাতাল দেখান যেখানে ডাক্তার নেই, ঔষধ নেই)

আপনি বলুন না কোন হাসপাতাল আছে। আমি তো বলছি কোন হাসপাতাল ঠিকভাবে চলছে না। আপনারা বলে দিন কোন হাসপাতাল ভালভাবে চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আর বিশেষ সময় নেই, আমি আর একবার বলতে চাই যেখানে আমাদের স্বাস্থ্য মন্ত্রী গিয়েছিলেন সেই হাসপাতালটা যাতে তাড়াতাড়ি হয় সেটা তিনি যেন চেষ্টা করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন ১৯৭৬ সালে সেই জায়গা কেনা হয়েছিল, তার চিঠিপত্র দলিল সব কিছু আমার কাছে রয়েছে।

**[4.30–4.40 p.m.]**

সেগুলো এখনও পর্যন্ত ইমপ্লিমেনটেড হচ্ছে না। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছেন। সেখানে সেবারে যিনি প্রতিনিধি নির্বাচিত হয়েছিলেন, যার কাছে আমি পরাজিত হয়েছিলাম ৭৯৩ ভোটের ব্যবধানে। তিনি বলেছেন, এটা কংগ্রেসীদের হসপিটাল। গর্ভণমেন্ট থেকে এটা স্যাংশন করা হসপিট্যাল আজ পর্যন্ত হল না। আমি মাননীয় মন্ত্রীমহোদয়কে একথা জানিয়েছি। তিনি অবশ্য রাজী হয়েছেন। আমি আশাকরি, এই মাসের মধ্যে হসপিট্যালটি চালু করার ব্যবস্থা তিনি করবেন। এই কথাগুলি বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ। বন্দেমাতরম।।

**শ্রী সেখ সিরাজ আলি :** মাননীয় স্পীকার স্যার, আমাদের দেশ আজ ৩৮ বছর হল স্বাধীন হয়েছে। স্বাধীনতার এতগুলি বছর পার হয়ে যাওয়ার পরেও আজ পর্যন্ত আর্থিক বৈষম্য কিছুমাত্র কমেনি। কোন স্বাস্থ্যনীতির রূপায়িত হয়নি। সেজন্য আমরা দেখছি, দিনে দিনে বেশীরভাগ মানুষ দারিদ্রসীমার নীচে চলে যাচ্ছে। দেশের বেশীর ভাগ মানুষ পুষ্টি হীনতায় ভুগছে। দেশের বেশীরভাগ জায়গাতেই পানীয় জলের কোন সুব্যবস্থা নেই। আজ সারা ভারতবর্ষে অস্বাস্থ্য ক্রমেই বেড়ে চলেছে। মাননীয় বিরোধী দলের নেতারা পশ্চিমবঙ্গ সম্পর্কে নানা আলোচনা করলেন। কিন্তু পশ্চিমবঙ্গে আজ যতটুকু উন্নতি হয়েছে, সারা ভারতবর্ষের সঙ্গে তা তুলনা করলে সহজেই নজরে পড়বে। ভারতবর্ষে চিকিৎসা ব্যবস্থা যা আগে ছিল, বর্তমানে তা আরও অবহেলিত হচ্ছে। এই অবহেলা দিনের পর দিনের বৃদ্ধি পাচ্ছে। জনস্বাস্থ্য রক্ষা করার জন্য যে ব্যবস্থা গ্রহণ করা দরকার বা সমস্যাগুলির বিরুদ্ধে যে ভাবে অগ্রসর হওয়া উচিত তা কখনই করা হয় নি। স্বাস্থ্য ব্যবস্থাকে আজও গৌনস্থানে ফেলে রাখা হয়েছে। এমন কি চিকিৎসা ক্ষেত্রের অগ্রাধিকারে আজও নির্নীত হয় নি। আমাদের দেশের গ্রামাঞ্চলে ও শহরে বস্তিপ্রধান অঞ্চলে যেখানে শতকরা ৮৫ ভাগ মানুষ বাস করেন; তাঁদের জন্য জাতীয়স্তরে কিছুই করা হয়নি। জাতীয় স্বাস্থ্যনীতি আজ পর্যন্ত ভারত সরকার নির্ধারণ করতে পারলেন না। স্বাস্থ্য ব্যবস্থাকে মূল অধিকার হিসাবে সাংবিধানিক কোন অধিকার আজ পর্যন্ত তাঁরা দেন নি। ১৯৮৩ সালে তাঁরা অনেক ঢাকঢোল পিটিয়ে, বই ছাপিয়ে মানুষের মধ্যে বিলি করেছেন। তাঁরা সেখানে বলেছেন যে, স্বাস্থ্যনীতি আমরা ঘোষণা করছি। আসল আমরা দেখলাম, একটা নীতির নাম করে কিছু পরিসংখ্যান, কিছু ইতিহাস বিশ্ব স্বাস্থ্য সংস্থার পুস্তক থেকে উদ্ধৃতি তাঁরা দিলেন। যাকে একটা পরিহাসপূর্ণ বিশ্ব স্বাস্থ্য সংস্থার পুস্তক থেকে উদ্ধৃতি তাঁরা দিলেন। যাকে একটা পরিহাসপূর্ণ দলিল ছাড়া আর কিছু বলা যায় না। এটাই ভারত সরকার দেশের মানুষের কাছে প্রচার করলেন। তাঁরা প্রচার করে বললেন যে (১৯৭৬ সালে প্রচারিত) - বিশ্বস্বাস্থ্য সংস্থার সেই সম্মেলনে প্রায় ১০০টি দেশ যোগদান করেছিলেন - আগামী ২০০০ খৃষ্টাব্দের মধ্যে ভারতবর্ষে স্বাস্থ্য সম্বন্ধে আর কোন চিন্তা থাকবে না। কিন্তু আর তো মাত্র ১৫ বছর বাকী রয়েছে। ওঁরা সেদিন যে প্রতিশ্রুতি দিয়েছিলেন - সকলের জন্য স্বাস্থ্য রক্ষার ব্যবস্থা করা হবে - তা কি আগামী ১৫ বছরের মধ্যে করতে পারবেন? আর তো মাত্র ১৫ বছর হাতে রয়েছে, এরমধ্যে কি তা পালন করা সম্ভব হবে? কিন্তু ওদের সেই প্রতিশ্রুতির বাস্তব পরিচয় পাওয়া যাবে কেন্দ্রীয় সরকারের বাজেট দেখলে। ভারত সরকারের বাজেটে এই খাতে বরাদ্দ দিনের পর দিন কমছে। ওরা তাহলে স্বাস্থ্য কিভাবে রক্ষা করবেন? প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় মোট বরাদ্দের ৩।৩০ শতাংশ, ২য় পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে ৩।৩০ শতাংশ, ৩য় পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে ২।৬০ শতাংশ, চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে ২।১০ শতাংশ, ৫ম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে ১।৪০ শতাংশ এবং ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে বরাদ্দ রেখেছিলেন মাত্র ১।৮৬ শতাংশ। তাহলে পর্যালোচনায় দেখা যাচ্ছে দিনের পর দিন স্বাস্থ্য খাতে বরাদ্দ কমছে।

অথচ তাঁরা প্রতিশ্রুতি রেখেছিলেন যে, ২০০০ হাজার সালের মধ্যে সমস্ত মানুষের স্বাস্থ্য রক্ষার ব্যবস্থা করবেন। কিন্তু আমরা দেখছি পঞ্চবার্ষিকী পরিকল্পনাগুলিতে দিনের পর দিন বাজেট কমছে। এ থেকেই দেশের মানুষ বুঝতে পারছেন, ভারত সরকার স্বাস্থ্য ব্যবস্থাকে কোন পর্যায়ে নিয়ে যেতে চাইছেন। মাননীয় বিরোধী দলের সদস্যরা আজ এখানে অনেক রকম কথাবার্তা বলেছেন। তাঁরা বলেছেন যে, পশ্চিমবঙ্গের হাসপাতালগুলিতে একটি বেডের সংখ্যাও বাড়ছে না, হাসপাতালগুলির কোন উন্নতি হয়নি। এই সমস্ত নানা রকম আলোচনা তারা করছেন। একটি কথা মনে রাখতে হবে যে ১৯৭৬ সালে যেকথা বলেছিলেন যে দুহাজার খৃষ্টাব্দের মধ্যে সুস্বাস্থ্য করে ফেলবেন তারজন্য যে স্বাস্থ্য খাতে আর্থিক বরাদ্দ সেটা কি বাড়িয়েছেন? কেন্দ্রের স্বাস্থ্যখাতে বরাদ্দ ক্রমশ করছে সেক্ষেত্রে পশ্চিমবঙ্গে তার বাজেটে গত ৭ বছরের মধ্যে ৬ পার্সেন্ট থেকে ১৪ পার্সেন্ট বাড়িয়েছে, সেটা কিন্তু বিরোধীরা বললেন না। তারা কেবল অব্যবস্থা কথা বললেন, ভালো ব্যবস্থা নেই ইত্যাদির এইসব কথাই বলে গেলেন। একটা জিনিষ জানা দরকার সমালোচনা করতে গেলে খারাপ দিকটা যেমন বলবো তেমনি ভালো দিকটাও বলতে হবে। দিনের পর দিন কেন্দ্রীয় স্বাস্থ্যখাতে বাজেট কমছে আর দিনে দিনে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য বাজেট বাড়ছে। কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের প্রতি বিমাতৃসুলভ আচরণ করছেন। কাশীবাবু বললেন যে পশ্চিমবঙ্গ কেন্দ্রের টাকা ঠিকমত খরচ করতে পারছে না। কেন্দ্রীয় সরকার সময়মত টাকা দিচ্ছেন না, এমন সময়ে টাকা দিচ্ছে যখন আর তাতে খরচ করা যায় না। তারা শেষ সময়ে টাকা দেন যাতে আমরা খরচ করতে না পারি এবং সমস্ত টাকা আবার ফেরং চলে যাবে, আর জনগণকে দেখাতে পারবেন যে কাজ হল না টাকা ফেরং চলে যাচ্ছে। সুতরাং এই সরকার অযোগ্য। এই ব্যাপারে তো কেউ বললেন না যে কেন্দ্র যাতে ঠিক সময়ে টাকা দেন তারজন্য কেন্দ্রীয় সরকারের কাছে গিয়ে চাইবো। এখানে টাকার প্রশ্ন এসেছে - পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কেন্দ্রের কাছ থেকে যতটুকু খরচ করার অনুমতি পান ততটুকু খরচ করতে পারেন, কারণ তাদের ক্ষমতা নেই বিদেশ থেকে ধার করবার বা নোট ছাপাবার কিংবা ব্যাঙ্ক থেকে যে ঋণ নিতে পারার বামফ্রন্ট সরকার এখানে নিজেদের ব্যাঙ্ক তৈরী করার পরিকল্পনা করেছিলেন এবং সেইভাবে কেন্দ্রীয় সরকারকে জানানো হয়েছিল কিন্তু কেন্দ্রীয় সরকার তো স্যাংসান করলেন না। ব্যাঙ্ক থেকে ধার নিতে পারবো না রিজার্ভ ব্যাঙ্ক থেকে যে ওভার ড্রাফট্ নেবো তাও সীমাবদ্ধ ক্ষমতায় চলতে হবে। আজকে বিরোধী পক্ষরা বেড বাড়ানোর কথা, ডাক্তার বাড়ানোর কথা এবং ওষুধের কথা বললেন যে ভেজাল ওষুধ দেওয়া হচ্ছে। কেন্দ্রীয় সরকার মাল্টি ন্যাশানাল কর্পোরেশানকে ওষুধ তৈরী করার অনুমতি দিয়েছেন। এই কর্পোরেশানের যে ওষুধ তৈরী হয় তার ভিটামিন অনেক কম। ভারতবর্ষের কোম্পানীগুলিতে যে ওষুধ তৈরী হোত তাতে ভিটামিন অনেক বেশী ছিল এবং মাল্টি কর্পোরেশানের ওষুধে ভিটামিন প্রায় ১৪ আনা কম আছে অথচ এইসব ওষুধ কারখানাগুলি বন্ধ করে দেওয়া হল। বামফ্রন্ট সরকার আসার পরে দীর্ঘদিন হোমিওপ্যাথিক ডাক্তাররা আন্দোলন করেছিলেন তখন কংগ্রেসীরা তাদের নিজেদের দলে আনবার জন্য বলেছিলেন আমাদের কথামত চলো তাহলে সার্টিফিকেট দিয়ে দেবো। আজকে বামফ্রন্ট সরকার এই কলেজটিকে হাতে নিয়ে তার পরীক্ষা যাতে ঠিকমত হয় তার ব্যবস্থা করেছেন। আজকে হোমিওপ্যাথি, ইউনানি এবং কবিরাজি চিকিৎসা স্বীকৃতি পেয়েছে বলে ওদের গাত্রদাহ হচ্ছে। চিকিৎসা ব্যবস্থাকে উন্নত করেছে এবং এরফলে জনসাধারণ আজকে বুঝতে পেরেছে বামফ্রন্ট সরকার মানুষের সুস্বাস্থ্য করার জন্য চেষ্টা করছে এবং তারজন্য লক্ষ্য রেখেছে। কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্য বাজেট দিনের পর দিন কমছে আর আমাদের বাজেট বাড়ছে। তারপরে মাননীয় সদস্য বললেন ডাক্তাররা নাকি মানুষের ওষুধ দিতে গিয়ে ভুল করে গরুর ওষুধ

দিয়ে দিচ্ছেন। এইসব ডাক্তাররা তো আপনাদের সময়েই পাশ করেছে। তখন আপনারাই তো যাতে পরীক্ষা না হয়, পরীক্ষা না দিয়ে সার্টিফিকেট দিতে হবে এইসব কথা বলতেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যেভাবে পরীক্ষা কেন্দ্রে গণটোকাটুকি করেছেন এবং ছুরি, কাঁচি নিয়ে পরীক্ষা দিতে গেছেন সেটা অবিস্মরণীয় ঘটনা। সেই সময়ে ৭৫জন ছাত্রকে সার্টিফিকেট দিতে হবে বলে যে দাবী তুলেছেন এখন আর তা করা সম্ভব নয়। কাজেই এই জিনিষটা বুঝতে হবে আজকে এই কাজ আর হতে পারবে না। আজকে স্বাস্থ্য ব্যবস্থায় একটা শৃঙ্খলতা এসেছে। এইসব কথা বলে স্বাস্থ্য মন্ত্রীর বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[4.40–4.50 p.m.]**

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাক্তার বিশেষজ্ঞের মত বলে গেছেন, আমি সাধারণ মানুষের মত বলতে চেয়েছিলাম। বিশেষ করে যে নির্বাচন কেন্দ্র আমাকে এখানে পাঠিয়েছে সেখানে ৩টি বড় হাসপাতাল আছে - যার একটি ভারতবর্ষের অন্যতম বড় হাসপাতাল আর.জি.কর। রুগী হিসাবে বলবার সুযোগ আমার সীমিত হয়ে গেছে। কারণ আজকে আমার হাতে একটা চাঞ্চল্যকর চুরির দলিল হস্তগত হয়েছে। এই চুরির সঙ্গে একজন কেরানী জড়িত। আমাকে সেই বিষয় বলতে হবে। অনিলবাবু এই সরকারের স্বাস্থ্যহীন স্বাস্থ্যদপ্তরের স্বাস্থ্য বাজেটে অকুণ্ঠ সমর্থন জানিয়েছেন কিছু কিছু সংখ্যা উদ্ধার করে। তার সেই সংখ্যা বিনাসের জন্য আমার কিছু বলবার দরকার আছে। আমি অনিলবাবুকে একটা হিসাব দিতে চাই যাতে তিনি তার বক্তব্য সংশোধন করার সুযোগ পান। বি.সি.রায় শিশু হাসপাতালে ২৫৫টি বেড ছিল। আগে এখানে ২৫৫ জনের চিকিৎসা হোত কিন্তু এখন গড়ে চিকিৎসা হয় ১৫৫ জনের। ধুবুলিয়া টি.বি.স্যানেটোরিয়ামে ১ হাজার বেড আছে। এখন গড়ে বৎসরে ৬শ সাড়ে ৬শ রুগীর চিকিৎসা হয়। নেতাজী সুভাষ স্যানিটোরিয়ামে ৯২৫টি বেড আছে। কিন্তু সাকুল্যে রোগীর চিকিৎসা হয় গড়ে ৭শ থেকে ৭২৫। লেডী ডাফরিনে ২৭৫ জন রুগীর চিকিৎসা করার কথা সেখানে গড়ে ৭৫ থেকে ৯০ জনের হয়। হাওড়ার জয়শোয়াল হাসপাতালে ২৬০টি বেডে চিকিৎসা হওয়ার কথা সেখানে গড়ে ৫০।৬০ জনের হয়। জে.এন.রায় নার্শারীতে ৫৪টি বেড়ের চিকিৎসা হওয়ার কথা সেখানে গড়ে ১৮টি হয়। পুলিশ কেস হাসপাতালে ১৫টি বেড আছে কিন্তু সেখানে একজন রুগীরও চিকিৎসা হয়না। মেডিক্যাল কলেজে চেষ্ট ডিপার্টমেন্ট তুলে দেওয়া হয়েছে। এবার চিকিৎসা এবং ভর্ত্তির হিসাব দেখুন। বি.সি.রায় হাসপাতালে ৭৬ সালে ১২ হাজার রুগীর চিকিৎসা ব্যবস্থা ছিল সেখানে ১৯৮১ সালে ননী বাবু যখন ছিলেন তখন সেখানে ৭ হাজার চিকিৎসা হয় এবং এখন এখানে যুগল অশ্বিনী কুমারদ্বয়ের নেতৃত্বের দৌরাত্ম্যে বি.সি.রায় হসপিটালে ১৯৮২ সালে ৬ হাজারের বেশী রুগীর চিকিৎসা হয়নি। মৃত্যুর হার প্রতিক্রিয়াশীল কংগ্রেসের সময় ছিল ঐসব হাসপাতালে শতকরা ১২।১৪। ননীবাবুর তৎপরতায় সেটা হল শতকরা ২৩ ভাগ। আর যুগল অশ্বিনী কুমার নেতৃত্বে মার্চ ৮৩ সাল পর্যন্ত মৃত্যু হয়েছিল ২৭। উনি বলেছেন বাজেটে আমরা অনেক টাকা দিয়েছি। ১৯৭৬ সালে ছিল ৭৬ কোটি টাকার বাজেট, আর ৮৪-৮৫ সালে ছিল ২৫৩ কোটি টাকার বাজেট - অনেক পার্থক্য। কিন্তু তাতে রুগীদের কি উপকার হল? ১৯৭৬ সালে আউটডোরের রুগীর জন্য খরচ করেছিলেন ২৫, আর ৮৪ সালে আউটডোরের রুগীর জন্যে খরচ করলেন ২৫ পয়সা। ১৯৭৬ সালে ইন্ডোর পেশেন্টের জন্য সরকার খরচ করছেন ১ টাকা। ৮৪ সালেও সেই ১ টাকা খরচ করেন তাহলে ৭৬ কোটি টাকার জায়গায় ২৫৩ কোটি টাকার বাজেটে গৌরব কোথায়? একটা কাজ এই সরকার করেছেন সেটা হচ্ছে ৬৬ হাজার নূতন লোককে এ্যাপয়ন্ট করেছেন। ১৯৭৬ সালে একজন রোগী পিছু পথ্যের জন্য খরচ করা হত ৩ টাকা, ১৯৮৪

সালে একজন রোগীর জন্য খরচ করা হয় ৪ টাকা ৭৫ পয়সা। মনে রাখতে হবে ১৯৭৬ সালে এক জোড়া ডিমের দাম ছিল ৮০ পয়সা, ৯০ পয়সা, বেশী হলে ১টাকা ১২ পয়সা, এখন এক জোড়া ডিমের দাম হচ্ছে ১ টাকা ৯০ পয়সা, ৭৮ পয়সা বাড়তি, তাও ডিম দেওয়া হয় না হাসপাতালে। ফ্রি বেড একটা কথা বলা হয়েছে। ফ্রি বেডের ফ্রি কোনটা জানি না, একটা চাদর, একটা তোষক, হাসপাতালের মেঝেতে অনেকে পড়ে থাকে। এই হচ্ছে স্বাস্থ্য বিভাগ এখন যেটা চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বীরভূম মেডিকেল অফিসে ডিষ্ট্রিক্ট হেল্‌থ্ অফিসার ভেকেন্ট, দার্জিলিং - ভেকেন্ট, ২৪-পরগনায় ডাক্তার নেই, মেদিনীপুরে ডাক্তার নেই, বর্ধমানের ডাক্তার নেই, নদীয়ার ডাক্তার নেই, পশ্চিম দিনাজপুরে নেই, জলপাইগুড়ি নেই। পোষ্ট গ্র্যাজুয়েট মেডিকেল অফিসার - দিস পোষ্ট ইজ ভেকেন্ট ফর টুয়েলভ্ ইয়ারস্। স্যার, আমি যে এলাকায় থাকি বেলগাছিয়ায় কত কৃতিত্বের সঙ্গে একজন ডাক্তার কাজ করতে পারেন দেখাচ্ছি। সেখানকার তিনি সুপারিনটেনড্যান্ট আছেন, আবার একই সঙ্গে তিনি ফুল টাইম মেডিকেল অফিসার অব ক্যালকাটা কর্পোরেশান। সেখানে তিনি ফুল স্যালারি পান। আবার মেডিকেল সুপারিনটেনডেন্ট অব বরানগর চেষ্ট ক্লিনিক, সেখানে তিনি ৪৫০ টাকা পান। ভিজিটিং সার্জেন অব মেয়ো হস্‌পিট্যাল, সেখানে কিছু পান। ভিজিটিং ফিজিসিয়ান অব পিপল্‌স হেল্‌থ্ হোম, সেখানে কিছু পান। তারপর মেনটেনিং এ চেম্বার এ্যাট ৯, ভুপেন বসু এ্যাভিনিউ, ক্যালকাটা, সেখানে ৫ দিন থাকেন, আর সপ্তাহে অবশিষ্ট সময়ে বহু কষ্টে কাশীপুর নর্থ সুবারবন হস্‌পিট্যালে গিয়ে সেখানকার রোগীদের স্বর্গ বাসের ব্যবস্থা করে দিচ্ছেন। এবারে আমি স্যার, আপনার মাধ্যমে একটি চাঞ্চল্যকর চুরির দলিলের দিকে সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনার অনুমতি হলে আমি এটা আপনার কাছে দাখিল করব। মুর্শিদাবাদ পরিবার কল্যাণ অফিসের ক্যাশিয়ার, চিত্তরঞ্জন ঘোষ ৩০ লক্ষ টাকার চুরির দায়ে অভিযুক্ত হয়েছেন। বছরখানেক আগে স্টেট হেল্‌থ্ ওয়েলফেয়ার ব্যুরো, File No.FW/4A-4/83 Part II, Department of Health and Family Welfare Branch on the subject of allegation against Shri Chitta Ranjan Ghosh, Cashiery, District Family Welfare Board of Murshidabad from Shri Kaberi Sarkar Lalgola Hospital No. nil, dated nil. সই করেছেন এইচ.পি.রায় এবং আরো ৩জনের সই আছে, আমি কিছু কিছু পড়ে দিচ্ছি, পরে আপনার কাছে আমি দাখিল করব। It is alleged that Shri Ghosh as Cashier misappropriated Government cash amounting to Rs 30 lakhs. If it is a fact whether police case was started on this issue? দিচ্ছে Government of West Bengal, Office of the District Magistrate, District Vigilance Officer, to the Director of Health Services, Government of West Bengal Writers' Buildings, Calcutta 1. In connection with a secret enquiry undertaken by Anti-Corruption Unit, Vigilance Commission, Berhampore, Murshidabad, the service particulars of Shri Chitta Ranjan Ghose, Cashier, District Family Planning Welfare Office, Murshidabad are urgently required.

**[4.50–5.00 p.m.]**

আপনারা শুনে অবাক হবেন এখানে অডিটরের বদলে পাঠান হল একজন স্ট্যাটিসটিসিয়ানকে। কোন কিছু ধরবার জন্য পাঠান হয় অডিটরকে, কিন্তু এখানে পাঠান হল একজন স্ট্যাটিসটিসিয়ানকে। এর চেয়ে হাস্যকর ব্যাপার আর কি হতে পারে। মাননীয় স্পীকার মহাশয়, আমি এর একটা কপি আপনাকে দেব। এবারে আপনারা আর একটা চাঞ্চল্যকর ঘটনা শুনুন। আমাদের একজন স্বাস্থ্যমন্ত্রী যিনি সল্টলেকে থাকেন তারজন্য ১২নং সি আই টি বিল্ডিং-এ অবস্থিত স্টেট ফ্যামিলি

ওয়েলফেয়ার ব্যুরো থেকে তাদের ১২ নং কনটিনজেন্সী ফান্ড থেকে পাঠান হল Dunlop pillow Gadi and pillows, family welfare Cartains of all windows and doors, Chairs and tables, sofa-cum-bed, Sofa set, calling bell, Foreign Unbrella, Stick and Torch, V.I.P. family size suitcase, Refrigerator, Almirahs, Remington fording type writting machine, Amergency light. স্যার, আমাদের স্টেট ফ্যামিলি ওয়েলফেয়ার ব্যুরো ১ জন স্বাস্থ্যমন্ত্রীর জন্য এইসব জিনিষ পাঠিয়েছে। ব্লাড ব্যাঙ্কের কথা বলা হয়েছে। পশ্চিমবাংলায় রক্তের বাৎসরিক প্রয়োজন হল ১ লক্ষ ৫০ হাজার ইউনিট। এই প্রয়োজন মেটাবার আয়োজন পশ্চিমবাংলায় নিশ্চয়ই হতে পারে, কিন্তু সেটা হয়না। পশ্চিমবাংলায় ৩৮টি ব্লাড ব্যাঙ্ক ফাংশন করছে এবং ১৫টি নন - ফাংসনিং ব্লাড আছে। সমস্ত ডিস্ট্রিক্ট হাসপাতালে এবং সাব-ডিভিসন্যাল হাসপাতালে একটি করে ব্লাড ব্যাঙ্ক আছে। আমাদের সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্ককে ৮টি কোল্ড রুম আছে এবং তার স্টোরেজ ক্যাপাসিটি হচ্ছে ৪ হাজার বোতল।, এন আর এস এবং আর জি কর মেডিকেল কলেজ এ্যান্ড হাসপাতালে ১টি করে কোল্ড রুম আছে রক্ত রাখবার জন্য এবং সেখানে ১ হাজার বোতল ধরে। স্যার, আমরা জানি রক্তের পরমায়ু হচ্ছে ১৯দিন। আর জি কর হাসপাতাল মাসে ১২০ ইউনিট রক্ত কালেক্ট করে, এন আর এস্ কালেক্ট করে মাসে ২০০ বোতল। ন্যাশনাল মেডিকেল কলেজ কালেক্ট করে মাসে ১০০ বোতল কালেক্ট করে, এস্ এস্ কে এম হাসপাতাল মাসে কালেক্ট করে ২০০ ইউনিট। সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কের স্টাফ স্ট্রেংথ হল ১৫০ জোন এবং ওখানে কালেকসন হয় ১২২ বোতল। মাথাপিছু যদি ১ বোতল করে ধরি তাহলে দেখা যাচ্ছে ২৮ জন লোকের হাতে কোন কাজ থাকেনা। সাধারণ মানুষ হাসপাতালে গেলে বলা হয় বাইরে থেকে রক্ত আনুন। স্যার, আপনি নিশ্চয়ই জানেন বাইরে ১ বোতল রক্তের দাম ৩০০ থেকে ৪০০ টাকা। তাহলে চিন্তা করুন রক্তের প্রয়োজন হলে সাধারণ মানুষ কি অবস্থায় পড়ে। তারপর, হাসপাতালে প্যাথোলজিক্যাল টেস্টের কোন ব্যবস্থা নেই। এই সমস্ত কারণে সরকারের স্বাস্থ্য দপ্তর বর্তমান বছরের জন্য যে ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন তার বিরোধীতা করি এবং যে কাটমোশান এসেছে তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

(ডেপুটি স্পীকার চেয়ারে আসীন ছিলেন)

**শ্রী রবীন্দ্র নাথ মন্ডল :** অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দেখা যাচ্ছে বিভিন্ন ধরণের লোক এবং ষ্টাফ এনক্লোজারে দাঁড়িয়ে থাকেন, এতে আমরা মেম্বাররা খুব ডিস্টার্বড হই, পিছনের মেম্বারদেরও খুব অসুবিধা হয়। দেখা গেছে এক ধরণের ভিজিটার এনক্লোজার থেকে মেম্বারদের সঙ্গেও কথা বলেন, এটা আপনি বন্ধ করুন। আমাদের মনোসংযোগ নষ্ট হয়ে যায়, আমরা ডাইভার্টেড হয়ে পড়ি। দ্বিতীয়তঃ অমরবাবু তাঁর বক্তব্য রাখার সময় চিত্তবাবু সম্পর্কে বললেন, উনি তো ফেডারেশনের লোক, আমরা ওঁর সম্পর্কে সব জানি।

**মিঃ ডেপুটি স্পীকার :** আই উইল লুক ইনটু দি ম্যাটার।

**শ্রী অরুণ কুমার গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের এই এই সভায় মাননীয় স্বাস্থ্যমন্ত্রীদ্বয় যে ব্যয় বরাদ্দ দাবী পেশ করেছেন, আমি তার তীব্র বিরোধীতা করছি এবং আমাদের মাননীয় সদস্যারা যে সব কাটমোশান এখানে এনেছেন, আমি তাকে সমর্থন জানিয়ে তার যুক্তিতে দু একটি বক্তব্য রাখার চেষ্টা করছি। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি জানেন যে বর্তমানে স্বাস্থ্য দপ্তর সম্পর্কে পশ্চিমবাংলার মানুষ মনে করে যে এই দপ্তর মুখ থুবড়ে পড়ে আছে। এই স্বাস্থ্য দপ্তরের মাধ্যমে পশ্চিমবাংলার হাসপাতালগুলো, স্বাস্থ্যকেন্দ্রগুলোর কি অবস্থা হয়েছে এবং ব্ল্যাড

ব্যাঙ্কের কি অবস্থা হয়েছে, তা পশ্চিমবাংলার প্রতিটি মানুষ উপলব্ধি করছে। এমন কি সরকার পক্ষের মাননীয় সদস্যরাও এই স্বাস্থ্য দপ্তরের দুরবস্থা সম্পর্কে নানা রকম অভিযোগ করে এখানে মেনশন করছেন এবং তাঁদের ক্ষোভ প্রকাশ করছেন। আমিও এই রকম কিছু বক্তব্য এখানে রাখবো। পশ্চিমবাংলার হাসপাতালগুলো এবং গ্রামাঞ্চলের বিভিন্ন হাসপাতালগুলোতে, সাবডিভিশন্যাল হাসপাতালগুলোতে এবং হেল্‌থ্ সেন্টারগুলোর মধ্যে শতকরা ৫০টি হাসপাতালে কোনে এ্যাম্বুলেন্স নেই, এক্সরে মেশিন নেই। শতকরা ৯০ ভাগ হাসপাতালে কোন ওষুধ থাকে না। ফ্রি বেডে যে সমস্ত রোগীর চিকিৎসা করা হয় তাদেরকেও ডাক্তাররা প্রেসক্রিপশন করে দেন বাইরে থেকে ওষুধ কিনে দেবার জন্য। যাদের পয়সা থাকে না, তারা ওষুধের অভাবে অকালে মারা যায়। পশ্চিমবাংলার কোন হাসপাতালে লাইফ সেভিংস ড্রাগ পাওয়া যায় না। ডাঃ অম্বরীশ মুখার্জী বলেছিলেন যদি কোন পেশেন্টের লাইফ সেভিংস ড্রাগ প্রয়োজন হয়, তাহলে এই সরকারের নির্দেশ আছে, পয়সা দিয়ে যেন সেই লাইফ সেভিং ড্রাগ্স কিনে দেওয়া হয়। কিন্তু অনুসন্ধান করে দেখবেন, কোন হাসপাতালে বা স্বাস্থ্যকেন্দ্রে তাঁর আদেশ অনুযায়ী লাইফ সেভিং ড্রাগ প্রয়োজন হলে কিনে দেওয়া হয় না। ১৯৭৬-৭৭ সালে এই বিধানসভায় তৎকালীন স্বাস্থ্যমন্ত্রী স্বাস্থ্য খাতে ৭৬ কোটি টাকার ব্যয় বরাদ্দ দাবী পেশ করেছিলেন, আজকে স্বাস্থ্যমন্ত্রীদ্বয় ২০০ কোটি টাকা চাইছেন। নিশ্চয়ই চাইবেন, নিশ্চয়ই খরচ হবে, কিন্তু এই অর্থ কি কোন কাজে লাগবে? এ্যাম্বুলেন্স কোথাও পাবেন না। আমি এ্যাম্বুলেন্সের অব্যবস্থা সম্পর্কে দু একটি উদাহরণ এখানে দিচ্ছি। আমারা জানি এ্যাম্বুলেন্সের অভাব আছে, নুতন এ্যাম্বুলেন্স ভ্যান কেনা যাচ্ছে না। কিন্তু যে এ্যাম্বুলেন্স ভ্যানগুলো আছে, যেগুলো একটু খারাপ হয়ে যাচ্ছে, সেইগুলো হয় ষড়যন্ত্র করে, আপনাদের কর্মচারীরা বলুন বা আপনারা বলুন, ষড়যন্ত্র করে সেই এ্যাম্বুলেন্সগুলোকে ফেলে রেখে তার ভেতর থেকে সমস্ত মাল বার করে নিয়ে খোলটা ফেলে রাখা হচ্ছে। আমি দুএকটা উদাহরণ দিচ্ছি, শ্রীরামপুর সাবডিভিশন্যাল হাসপাতালের একটা এ্যাম্বুলেন্স ভ্যান ১০/১২/৮৪ তারিখে বরাহনগর পুলিশ ষ্টেশনের সামনে বি.টি.রোডে এ্যাকসিডেন্ট করলো, সেই থেকে সেই এ্যাম্বুলেন্সটা ওখানেই পড়ে রইলো। আমি এই বিষয়ে মন্ত্রী মহাশয়কে বলেছি, ডিরেক্টার অব হেল্‌থ্ সার্ভিস তাকেও বলেছি, কিন্তু সেই এ্যাম্বুলেন্সটা আজ পর্যন্ত ওখানেই পড়ে রয়েছে, তুলে আনা হয়নি। তার সমস্ত পার্টস বার করে নেওয়া হলো, বর্ত্তমানে ওখানে শুধু ওর নলচেটা পড়ে রয়েছে।

**[5.00–5.10 p.m.]**

এইভাবে বিভিন্ন হাসপাতালে আজকে এ্যাম্বুলেন্সগুলি খারাপ হয়ে পড়ে আছে। তার ভিতর কোন মাল নেই, সব বের করে নেওয়া হয়েছে। অষ্টাঙ্গ আয়ুর্বেদ হসপিটালে গত ৩ বছর ধরে এ্যাম্বুলেন্স পড়ে আছে, তার মাল সব বের করে নেওয়া হয়েছে। গোবরা মেন্টাল হসপিটালে অনেক দিন ধরে একটা এ্যাম্বুলেন্স পড়ে আছে তারও মাল বের করে নেওয়া হয়েছে। নবদ্বীপ জেনারেল হসপিটালে ৬ মাস ধরে এ্যাম্বুলেন্স পড়ে আছে, তারও মাল বের করে নেওয়া হয়েছে। দরিদ্র নারায়ণ ভান্ডার টি.বি.হসপিটালে একজন গভর্ণমেন্ট এ্যাডমিনিস্ট্রেটর আছেন। সেখানেও অনেকদিন থেকে এ্যাম্বুলেন্স পড়ে আছে, তার ভিতর থেকে মাল বের করে নেওয়া হয়েছে শুধু খোলটা পড়ে আছে। ষ্টেট হেল্‌থ্ ট্রান্সপোর্ট অর্গানাইজেশানে ১৯টি এ্যাম্বুলেন্স ও একটি জীপ ৩/৪ বছর হল সারানোর জন্য পাঠানো হয়েছে, কিন্তু আজ পর্যন্ত সারানো হয়নি, তার সব মাল বের করে নেওয়া হয়েছে। আমি জানিনা আপনার নির্দেশ আছে কিনা বা আপনার লোকেরা এগুলি করছে কিনা। আজকে এইভাবে সমস্ত এ্যাম্বুলেন্সগুলি থেকে মাল বের করে নেওয়া হচ্ছে এবং সেগুলি অকেজো অবস্থায় পড়ে

থাকছে। পশ্চিমবঙ্গের গ্রামে-গঞ্জে একটি হাসপাতালেও এ্যাম্বুলেন্স নেই। এইভাবে হাসপাতালগুলি চালান হচ্ছে। অনেক মাননীয় সদস্যরা এখানে বললেন যে কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে না। আমি আপনাদের একটু স্মরণ করিয়ে দিতে চাই। জনতা সরকারের আমলে যখন রাজনারায়ণবাবু স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তখন এই সরকারকে কয়েকখানি বড় বড় মোবাইল মেডিক্যাল ইউনিট ভ্যান দিয়েছিলেন, অনেক টাকার মেডিকেল ইকুপমেন্ট ঐ গাড়ীর সঙ্গে ছিল। ভ্যানগুলি গত কয়েক বছর ধরে কলকাতার হাসপাতালগুলিতে ফেলে রাখা হয়েছে। আপনি যদি মেডিকেল কলেজে যান তাহলে দেখবেন যে দুটি ভ্যান পড়ে আছে যার ভিতর থেকে মাল বের করে নেওয়া হয়েছে এবং সেগুলি পার্টি ফান্ডে তুলে দেওয়া হয়েছে। এই গাড়ীগুলি ঐকদিনও রাস্তায় চলেনি। আজকে এইভাবে সরকার চলছে, এইভাবে দুর্নীতি চলছে। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে ১৯৮০ সালে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে দেওয়া টাকার মধ্যে ১ লক্ষ ৮০ হাজার টাকা শ্রীরামপুর ওয়ালস হসপিটালকে দেওয়া হয়েছিল। এই টাকা কিসের জন্য দেওয়া হয়েছিল? এই টাকা দেওয়া হয়েছিল একটা ই.সি.জি মেসিন কেনার জন্য, ২টো রেফ্রিজারেটর মেসিন কেনার জন্য এবং একটা প্রোটেবল এক্স-রে মেসিন ও ঔষধ রাখার জন্য। আজ ১৯৮৫ সাল চলছে, আজ পর্যন্ত কোন হদিস পাওয়া গেলনা। আমরা বারবার অনুসন্ধান করেছি কিন্তু একদিনও দেখিনি, কোন ডাক্তার দেখেনি, কোন কর্মচারী দেখেনি, জনগণও দেখেনি। সেই টাকাগুলি সব পার্টি ফান্ডে চলে গেছে। এইভাবে সব টাকাগুলি লুঠ করা হচ্ছে। মেডিকেল কলেজে ৩টি দামী রেফ্রিজারেটর মেসিন আছে। সেগুলি সারানোর কোন চেষ্টা হচ্ছে না, স্ক্রাপ করে আস্তে আস্তে সেগুলি বিক্রয় করে দেবার ব্যবস্থা হচ্ছে। আজকে এই বাজেটে সুযোগ গ্রহণ করা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় আপনার বক্তৃতায় আপনি বলেছেন যে বাঙ্গুর ইন্সিটিউট অব নিউরোলজিতে ক্যাট স্ক্যানার নামে একটি অতি আধুনিক যন্ত্র বসিয়েছেন, চালু করেছেন। আমি জানিনা এসব খবর আপনাকে কে দেয় অথবা আপনি জেনেশুনে সব চেপে যাবার চেষ্টা করছেন। এই মেসিনটি ৩ বছর আগে কেনা হয়েছিল ১ কোটি ১০ লক্ষ টাকায়। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কিনা জানিনা, হ্যারিংটন নার্সিং হোম, একটা বেসরকারী কর্তৃপক্ষ একই সময়ে ঐ মেসিন কিনেছিলো। তারা আজকে প্রচুর টাকা রোজগার করছে, কিন্তু আপনার যন্ত্রটি আজ পর্যন্ত চলেনি, সব খুলে নিয়ে চলে যাচ্ছে। আপনি দয়া করে এটা নোট করে নেবেন এবং আপনার জবাবী ভাষণে এর উত্তর দেবেন। আজকে এইভাবে দুর্নীতি চলছে, লুঠ করা হচ্ছে, আর মাননীয় সদস্যরা সেটা সমর্থন করছেন। ৫ই এপ্রিল ১৯৮৫ সালে মেডিকেল কলেজে একটা ই.সি.জি মেসিন ২৪ ঘন্টার জন্য চালু করা হবে বলে আপনি বলেছেন এবং ঢাকঢোল পিটিয়ে সেটা উদ্বোধন করেছেন এবং ৬ জন টেকনিসিয়ানস্ ঐ কাজের জন্য নিয়েছেন। কিন্তু সেটা এক ঘন্টাও চলেনা। আজকে মেডিকেল কলেজে যথেচ্ছভাবে টাকাগুলি অপব্যয় করছেন, দুর্নীতি হচ্ছে এবং এই টাকাগুলিকে স্বাস্থ্য দপ্তরের থেকে বের করে নিয়ে যাওয়া হচ্ছে। ১৯৮১-৮২ সালে মেডিকেল কলেজে যিনি প্রাক্তন সুপারিনটেনডেন্ট ছিলেন, তিনি একটা ভুয়ো বিল দিয়ে ষ্টীম কয়লা বাবদ ৬ লক্ষ টাকা নিয়ে চলে গেছেন। খাতায় রিসিপ্ট বা খরচের কোন এন্ট্রি নেই। তার তদন্ত হচ্ছে। সেই সুপারিনটেনডেন্টের পদোন্নতি, প্রমোশন হয়ে গেল। সুপারিনটেনডেন্টের থেকে একেবারে সি.এম.ও এইচ হাওড়া হয়ে গেলেন। আমরা বারে বারে তদন্তের কথা বলছি। কিন্তু সেই তদন্ত চেপে দেওয়া হয়েছে। এই ব্যাপারে বার বার দাবী জানানো হয়েছে, কিন্তু মন্ত্রী নীরব হয়ে বসে আছেন। উনি সবই জানেন। নার্সিং হস্টেল সম্বন্ধে অভিযোগ আনা হয়েছে। যেসব নার্স বোনেরা নার্সিং হস্টেলে থাকেন তাদের জন্য সরকার হরলিক্স কিনতে ১০ হাজার টাকা দিয়েছেন। এই ব্যাপারে আমরা তদন্ত চেয়েছিলাম। আমরা সংবাদপত্রের প্রতিনিধিদের নিয়ে নারসিং

হস্টেলে গিয়েছিলাম। তাদের জিজ্ঞাসা করায় একজন বোন বললেন, হরলিক্স কেন, খালি বোতল পর্যন্ত আমরা চোখে দেখিনি। কমপ্লেন করা হয়েছে, তদন্ত করতে বলা হয়েছিল। এইভাবে টাকা বের করে নিচ্ছেন; কোন তদন্ত হয়নি। এরজন্য বাজেটে এত টাকা বরাদ্দ চেয়েছেন। এটা একটা প্রহসন ছাড়া আর কিছুই হচ্ছে না। যেভাবে হসপিটালগুলি চলছে তাতে আমরা ভীত, আতঙ্কিত। টি.বি.হাসপাতালগুলিতে যতগুলি স্যাংসান্ড বেড্ আছে তার কোনটাতেই এতগুলি রোগী নেওয়া হয়না। সুভাষ স্যানিটোরিয়ামে এক হাজার স্যাংসান্ড বেড আছে, কিন্তু কোন সময়েই ৬০০/৬৫০'র বেশী রোগী ভর্তি করা হয়না। মন্ত্রী মহাশয় একটু তদন্ত করে দেখবেন, সমস্ত হসপিটালগুলি এই রকমভাবে চলছে। পি.জি.পলিক্লিনিকে ৫০টি বেড আছে। প্রশাসনিক জটিলতায়, আপনাদের অপদার্থতায় ১ বছর হল পি.জি.পলিক্লিনিক বন্ধ হয়ে গেছে। আপনি কোন তদন্ত করলেন না, কেন বন্ধ হয়ে গেছে। আর খোলার চেষ্টাও করলেন না। হোমিওপ্যাথি সম্বন্ধে গতবারে কিছু বলেছিলেন, এবারে কিছুই বলেন নি। হোমিওপ্যাথি ট্রিটমেন্ট কি হয়েছে জানি না, কোন প্রচেষ্টা আছে কিনা, একে সমর্থন করেন কিনা তাও জানি না। ক্যালকাটা হোমিওপ্যাথি মেডিকেল কলেজ হসপিটালটি ১০০ বেডের হসপিটাল। এই হসপিটালে আগে মানুষ যেত, বেড পেত না। কত রোগী যেত সেটা ভেবে দেখুন। আর এখন কি হচ্ছে? আপনাদের দয়ায় কি চিকিৎসা হচ্ছে জানি না, তবে এখন ১৫/১৬ জনের বেশী রোগী যায় না। কেন না, হোমিওপ্যাথি ট্রিটমেন্ট আজকাল আপনারা তুলেই দিচ্ছেন। এখন আর ওখানে কোন চিকিৎসা হয়না, অথচ হোমিওপ্যাথি সম্বন্ধে আপনারা অনেক কথা বলেছিলেন। ব্লাড ব্যাঙ্ক সম্বন্ধে দুএকটি কথা বলব। ব্লাড ব্যাঙ্ক কেন্দ্রীয় পরিচালন ব্যবস্থায় নেই, যার ফলে ব্লাড কালেকসান করার ক্ষেত্রে খুব অসুবিধা হচ্ছে। আপনারা নিশ্চয় জানেন পশ্চিমবাংলায় আজকে রক্তের প্রয়োজন খুব বেশী। এখানে আমাদের ১ লক্ষ ৫০ হাজার ইউনিট রক্তের প্রয়োজন, অথচ আমরা মাত্র ৭৫ হাজার ইউনিট রক্ত পাচ্ছি, বাকিটা পাচ্ছি না। সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কের ব্যর্থতার জন্য আমরা এই রক্ত সংগ্রহ করতে পারছি না। আজকে স্বেচ্ছায় মানুষ রক্ত দিতে চাইলেও নিতে পারা যাচ্ছে না, যার জন্য প্রায় ৪০ হাজার ইউনিট রক্ত পাওয়া যাচ্ছে না। এই বিষয়ে কেন যে চেষ্টা করা হচ্ছে না, আমি জানি না। আপনি জানেন কেন্দ্রীয় ব্লাড ব্যাঙ্ককে এ্যাডমিনিস্ট্রেটিভ অফিসার নেই, পাবলিসিটি অফিসার নেই, প্রোগ্রাম অফিসার নেই, দুজন ডাক্তার নেই, ব্লাড ব্যাঙ্ক টোটালি বন্ধ হয়ে আছে। আপনি দয়া করে এই ব্লাড ব্যাঙ্ক চালু করার ব্যবস্থা করুন। গতবারে বলেছিলেন দুটি ইউনিট বাড়ানো হবে, বাড়ানো হয়নি। এই বলে আমাদের সদস্যদের কাটমোশান সমর্থন করে বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**[5.10–5.20 p.m.]**

**শ্রীরামনারায়ণ গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এতক্ষন ধরে স্বাস্থ্যখাতের বাজেটের উপর মাননীয় সদস্যদের বক্তব্য আমি খুব মনোযোগ সহকারে শুনলাম। বিশেষ করে কংগ্রেস (আই) সদস্যদের বক্তব্য আমি শুনেছি। কংগ্রেস (আই)-এর সদস্যরা তাঁদের বক্তব্যে কিছু ওয়াইল্ড এ্যালিগেসান আনা ছাড়া আর কিছুই বলতে পারেন নি। সংসদীয় ভাষায় বলতে গেলে ওদের বক্তব্যে অসত্য কিছু কথা ছাড়া নেই। আজকে ওরা ওদের বক্তব্য খুব দ্রুত করে বলতেও পারেন নি তার কারণ, ওদের মনটা পড়ে আছে দিল্লীর রাজকুমারের দিকে, তাঁর পায়ের দিকে। এই অবস্থায় তাই ওরা কিছু ওয়াইল্ড এ্যালিগেসান আনা ছাড়া আর কিছুই করতে পারেন নি। স্যার, ওরা যে সমস্ত কথা বলেছেন সে প্রসঙ্গে আমি পরে আসছি, তার আগে আমি সাধারণভাবে কয়েকটি কথা বলছি। স্যার, আপনি লক্ষ্য করেছেন, এবারের স্বাস্থ্য বাজেটের ভাষণে আমরা স্বাস্থ্য সম্পর্কে এ যাবৎকালের

প্রচলিত দৃষ্টিভঙ্গী থেকে একটা অরিয়েন্টেসান আনতে চেয়েছি। আমরা একথা বলতে চেয়েছি যে এযাবৎকাল স্বাস্থ্য ব্যবস্থা বলতে প্রধানতঃ নিরাময়ের উপরই জোর দেওয়া হ'ত এবং শহরাঞ্চলের স্বাস্থ্য ও চিকিৎসা ব্যবস্থার উপর জোর দেওয়া হ'ত, আমরা সেখান থেকে ডিপারচার করতে চেয়েছি। এটা শুধু পশ্চিমবাংলায় আমাদেরই বক্তব্য নয়, কংগ্রেস (আই) এর সদস্যদের সুবিধা হচ্ছে ওদের পড়াশুনা করতে হয় না, যুগ যুগ জিও বললেই কাজ হয়ে যায়, ওরা যদি ধৈর্য ধরে লোকসভার গত অধিবেশনে কেন্দ্রীয় স্বাস্থ্যমন্ত্রী শ্রীবি.শংকরানন্দ হেল্‌থ্ পলিসির উপর যে এ্যাপ্রোচ পেপার সাবমিট করেছেন সেটা এবং ইন্ডিয়ান কাউন্সিল অব মেডিক্যাল রিসার্চ ও ইন্ডিয়ান কাউন্সিল অব সায়েনটিফিক রিসার্চ, তাঁরা যে সমস্ত বইপত্র বার করেছেন সেগুলি দেখেন তাহলে দেখবেন, সেখানে পরিষ্কার করে বলা আছে যে স্বাস্থ্য হচ্ছে একটা কার্যক্রম এবং এটা চিকিৎসা কার্যক্রম নয়, এটা হচ্ছে সমাজের সার্বিক বিকাশের জন্য কার্যক্রম। যদি সমাজের শতকরা ৬০ ভাগ দরিদ্র সীমার নীচে থাকে, মানুষ যদি অভুক্ত থাকে, যদি পানীয় জল সরবরাহের ব্যবস্থা না করা হয়, যদি অশিক্ষার প্রতিবন্ধকতা মানুষের থাকে তাহলে কোনদিনই মানুষের কাছে স্বাস্থ্য ব্যবস্থা পৌঁছে দেওয়া যায় না। আমি আমার বাজেট ভাষণের মধ্যে সেকথাই বলবার চেষ্টা করেছি। আমাদের দেশের সার্বিক সংকট কিভাবে দেখা দিয়েছে সেকথা আমি বলেছি। এসব কথাতেই ওঁরা ক্ষুন্ন হয়েছেন। ভাষণের প্রথম তিন/চার পাতায় আমরা তৈলবীজ, কৃষি এসব কথা বলেছি। আমরা বলেছি, সমাজের সার্বিক বিকাশ থেকে বিচ্ছিন্ন করে স্বাস্থ্যকে দেখা যাবে না। আমরা যেটাতে জোর দিতে চাইছি সেটা হচ্ছে প্রতিষেধক ব্যবস্থা এবং প্রোমোটিভ ব্যবস্থার উপর। মাননীয় সদস্যরা আশাকরি লক্ষ্য করে থাকবেন যে মিনিমাম নিডস্ প্রোগ্রামে যেখানে আগে ৪॥ কোটি টাকার ধার্য করেছিলাম এবারে অর্থাৎ ১৯৮৫/৮৬ সালে সেখানে ১২ কোটি ১১ লক্ষ টাকা ধার্য করেছি। মাননীয় বিরোধীদলের সদস্যরা জানেন না তা নয় যে গ্রামাঞ্চলে স্বাস্থ্য ব্যবস্থা এবং প্রতিষেধক ব্যবস্থার উপর জোর দেওয়ার জন্য আমরা এখানেই মালটি পারপাস হেল্‌থ্ ওয়ার্ক স্কীম চালু করেছি কেন্দ্রীয় সরকারের নির্দেশ মত। স্যার, কংগ্রেস (আই) এর সদস্যরা গ্রামাঞ্চলের লোকেদের জন্য এখানে কাঁদুনি গাইছেন অথচ এই কংগ্রেস (আই)-এর লোকেরা যারা ফেডারেশানের সঙ্গে যুক্ত তারা মামলা করে এরকম একটা ভালো স্কীম আটকে দিয়েছেন। অন্যদিকে ভারতবর্ষের যে কোন রাজ্যের সঙ্গে চ্যালেঞ্জ করে আমি বলতে পারি, বিগত দিনের কংগ্রেস রাজত্বের সঙ্গে তুলনা করে বলতে পারি যে আমরা এক্সপানসান অব প্রোগাম অব ইমুনাইজেসানের উপর, মাতৃমঙ্গলের উপর, শিশু মঙ্গলের উপর, ফ্যামিলি প্ল্যানিং-এর উপর যত জোর দিয়েছি কংগ্রেস আমলে কোনদিন ভারতবর্ষের কোন রাজ্যে তা হয়নি। শুধু তাই নয়, প্রিভেনসান অব ব্লাইন্ডনেস-অন্ধত্ব দূরীকরণের জন্য খুব ভালো ব্যবস্থা আমরা এখানে নিয়েছি। অন্যদিকে টি.বি. যাতে না হয়-তারজন্য এ্যান্টি টি.বি.ড্রাইভ আমরা দিয়েছি। পশ্চিমবাংলায় কোনদিন যা হয়নি সেটা আমরা করেছি। দার্জিলিং জেলা, যেখানে এই যক্ষা রোগের প্রকোপ সবচেয়ে বেশী সেখানে তিন মাস ধরে আমরা এই ড্রাইভ দিয়েছি। আমরা কুচবিহারে এ্যান্টি গোইটার ড্রাইভ দিয়েছি। আমরা পশ্চিমবাংলার সর্বত্র ওরাল ডিহাইড্রেসনের উপর বেশী জোর দিয়েছি এবং ফিজিক্যাল ডেমসট্রেসন দিয়েছি। তার পরিণতি কি হয়েছে, সে সম্বন্ধে আমি আপনাদের কয়েকটি সংখ্যা তত্ত্ব দেব। যেখানে 'ডিপথেরিয়ায়' অন্ধ্রপ্রদেশে মারা গেছে ১৪ জন, কর্ণাটকে মারা গেছে ২৩ জন, মধ্যপ্রদেশে মারা গেছে ৫২ জন, মহারাষ্ট্রে মারা গেছে ৬৭ জন, রাজস্থানে মারা গেছে ১৯ জন, উত্তরপ্রদেশে মারা গেছে ৫৭ জন, সেখানে পশ্চিমবাংলায় একজনও মারা যায়নি। 'মীজ্‌ল্‌স্'-এ অন্ধ্রপ্রদেশে মারা গেছে ৩১ জন, কর্ণাটকে মারা গেছে ১৩ জন, মধ্যপ্রদেশে মারা গেছে ৭৩ জন, মহারাষ্ট্রে মারা গেছে ৫৪ জন, রাজস্থানে মারা

গেছে ২৮ জন, পশ্চিমবাংলায় একজনও নয়। /হুপিং কফ*— অন্ধ্রপ্রদেশে মারা গেছে ১৩ জন, কর্ণাটকে মারা গেছে ৭৭ জন, মধ্যপ্রদেশে মারা গেছে ৫৪ জন, মহারাষ্ট্রে মারা গেছে ১২ জন, উত্তরপ্রদেশে মারা গেছে ২৫ জন, রাজস্থানে মারা গেছে ৩৮ জন, পশ্চিমবাংলায় একজনও নয়। 'পোলিও'— অন্ধ্রপ্রদেশে মারা গেছে ১৫ জন, কর্ণাটকে মারা গেছে ৩২ জন, মহারাষ্ট্রে মারা গেছে ৮১ জন, রাজস্থানে মারা গেছে ৩৪ জন, উত্তরপ্রদেশে মারা গেছে ৫ জন, পশ্চিমবাংলায় মারা গেছে একজন। /টিটেনাস্*— অন্ধ্রপ্রদেশে মারা গেছে ৭৪৮ জন, কর্ণাটকে মারা গেছে ৪৫৩ জন, মহারাষ্ট্রে মারা গেছে ১১৮১ জন, উত্তরপ্রদেশে মারা গেছে ৯৬৫ জন, পশ্চিমবাংলায় মারা গেছে ৩ জন। এ ছাড়া 'ম্যালেরিয়া'— আসামে মারা গেছে ১৬ জন, বিহারে মারা গেছে ৬ জন, মধ্যপ্রদেশে মারা গেছে ১৩ জন, উড়িষ্যায় মারা গেছে ৩১ জন, পাঞ্জাবে মারা গেছে ৪১ জন, পশ্চিমবাংলায় মারা গেছে ৪ জন। তাহলে এটা বুঝতে পারিছি যে, প্রতিষেধক ব্যবস্থার উপর আমরা শুধু মুখেই জোর দিচ্ছি না। বাস্তবে আমরা প্রতিষেধক ব্যবস্থার উপর জোর যে দিচ্চি এটা তারই প্রমাণ।

মাননীয় স্পীকার স্যার, আপনি জানেন গত বছর এবং তার আগের বছর আন্ত্রিক রোগে, বিশেষ করে 'সিগেলায়' আমাদের এখানে অনেক মানুষ মারা গেছে। এবছর বিধানসভায় অনেকেই উদ্বেগ প্রকাশ করেছেন যে, কয়েকমাস বৃষ্টি হচ্ছে না, জলের লেভেল রান-আউট করেছে, অনেক নীচে নেমে গেছে এবং আন্ত্রিক রোগও দেখা দিচ্ছে। এটা আমরা জানি এবং আমরা এ সম্বন্ধে ব্যবস্থা নিচ্ছি। তবে এ বিষয়ে কংগ্রেসী বন্ধুদের একটু বলি যে, আপনারা জানেন, আপনাদের আমলে ১৯৭৩ সালে গোটা পশ্চিমবাংলা নয়, শুধু মেদিনীপুর জেলায় আন্ত্রিক রোগে আক্রান্ত রোগীর সংখ্যা ছিল ৭২ হাজার ৬৭, ১৯৭৫ সালে ছিল ১ লক্ষ ৪৮ হাজার ৬৮৬ এবং ১৯৭৬ সালে ছিল ১ লক্ষ ৪৮ হাজার ৪৬২। এই তো ছিল অবস্থা। আর এবছর নতুন করে যে আন্ত্রিক রোগ দেখা দিচ্ছে তাতে মার্চ মাস পর্যন্ত গোটা পশ্চিমবাংলায় ২৯২ জন আক্রান্ত হয়েছে, তাতে মারা গেছে ২৪ জন। তাহলে প্রতিষেধক ব্যবস্থার উপর আমরা মুখেই জোর দিচ্ছি না। প্রতিষেধক ব্যবস্থার উপর বাস্তব ক্ষেত্রেও আমরা জোর দিচ্ছি। মাতৃমঙ্গল, শিশুমঙ্গল এবং ইমিউনাইজেসনের উপর জোর দিচ্ছি। মাননীয় সদস্যরা জানেন যে, গোটা ভারতবর্ষে গড়ে প্রতি হাজারে ১২৯ শিশু মারা যায়। আর পশ্চিমবাংলায় প্রতি হাজারে ৮০ জন শিশুর মৃত্যু হয়। আমরা গ্রামীণ চিকিৎসার দিকে সব চেয়ে বেশী জোর দিচ্ছি। গ্রামে হাসপাতালের সংখ্যা বাড়িয়েছি। ১৯৭৬ সাল পর্যন্ত রুরাল হাসপাতালের যে সংখ্যা ছিল, বর্তমানে সে সংখ্যা অনেক বেড়েছে। আমরা হেল্‌থ্ সেন্টারের উপর জোর দিয়েছি। আমরা বেডের সংখ্যা বাড়িয়েছি। মাননীয় সদস্য দেব প্রসাদ বাবু কয়েকটি কথা বললেন। এখন মুস্কিল হচ্ছে ওঁরা মজার দল, কংগ্রেসের সঙ্গে যেতে চান, আবার একটু লজ্জা লজ্জাও করে, তাই উনি কংগ্রেস এবং বামফ্রন্ট উভয়েরই সমালোচনা করলেন। উনি বললেন, /কংগ্রেস আমলে বেড্ বেড়েছিল, আপনাদের সময়ে বাড়েনি*। স্যার, ঐ দেববাবু এই সব কথা বললেন, এস.ইউ.সি. এই সব কথা বলছে, এরপরে আর কি বলার থাকে!

**[5.20–5.30 p.m.]**

আপনারা জানেন, অজিতবাবু যখন স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তিনি যা করে দিয়ে গিয়েছিলেন আমি গত বিধানসভায় বাজেট অধিবেশনে আমরা বক্তব্য রাখতে গিয়ে দেখিয়েছি যে তিনি কিভাবে রাতারাতি ফেক্ অর্ডার ইস্যু করে সাব-সিডিয়ারীকে প্রাইমারী করেছেন এবং নন্-বেডেডকে বেডেড করে দিয়েছেন এবং সেখানে একজনেরও প্রভিশন নেই, ষ্টাফ্ পোষ্টিং-এর ব্যবস্থা নেই, খালি সংখ্যা

বাড়িয়ে চলে গেছেন। আপনারা এ সম্পর্কে কেন বলছেন না যে তিনি কেন ব্যবস্থা করে যাননি? সেইদিক থেকে আমি বলছি কংগ্রেসের আমলে যতটা অগ্রগতি ঘটেছিল, তার থেকে অনেক বেশী হয়েছে, কিন্তু যতবেশী হওয়া উচিৎ ছিল ততটা হয়নি। সিক্সথ প্ল্যানে যে টারগেট নিয়েছিলাম সেই টারগেট-এ পৌঁছতে পারিনি। কেন পারিনি তা ঐ কংগ্রেস-আই দলের সদস্যরা ভাল করেই জানেন। ১৯৮১ সালে কেন্দ্রীয় সরকার থেকে নতুন নর্মস-জারী করা হলো সাব-সিডিয়ারী হেল্থ্ সেন্টার থাকবে না। প্রাইমারী হেলথ্ সেন্টারে বেড থাকবে না। সুতরাং ২ বছর ধরে আমাদের সমস্ত কনষ্ট্রাকসনেব কাজকর্ম আপনারা আটকে দিলেন আর আজকে আপনারা এখানে চিৎকার করছেন? আমরা আরোও বেশী হাসপাতাল বাড়াতে পারতাম, আরোও বেশী হেল্থ্ সেন্টার বাড়াতে পারতাম এবং বেডের সংখ্যা বাড়তো। অন্যদিকে আমরা এডুকেশনের উপর জোর দিচ্ছি। আমরা মটিভেসানের উপর জোর দিচ্ছি এবং পিপল'স ইনভলভ্মেন্টের উপর অর্থাৎ জনগণের অংশ গ্রহণের উপর জোর দিচ্ছি। সি.এইচ.জি.স্কীমে যারা কাজ করেন তারা ৫০ টাকা করে এ্যালাউন্স পান। এখন এই ৪ হাজার জনকে এই ৫০ টাকা করে দিতে গেলে বছরে প্রয়োজন হয় ৬ কোটি ৫ লক্ষ টাকা। কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা- যান না আপনার দিল্লীতে গিয়ে বলুন না - এ বছর ৩১ মার্চ পর্যন্ত তারা দিলেন ৩ কোটি ৬৮ লক্ষ টাকা। যেখানে দরকার ৬ কোটি ৫ লক্ষ টাকা সেখানে দিলেন ৩ কোটি ৬৮ লক্ষ টাকা। সুতরাং কি করে দেশের কাজ হবে সেটা আপনারা ভাবুন। আমরা সি.এইচ.জিদের এ্যালাউন্স বাড়াতে বলেছি। কারণ, জিনিষপত্রের দাম বেড়েছে এবং দিল্লীর জন্যই এই দাম বেড়েছে একথা কারও অস্বীকার করার উপায় নেই। একথা তো ওনারা একবারও বললেন না? এইভাবে অসুবিধা সত্ত্বেও এইসব ব্যাপারগুলির উপর জোর দিচ্ছি। অন্যদিকে মাননীয় সদস্য অরুনবাবু বলে গেছেন আপনারা হোমিওপ্যাথির উপর জোর দিচ্ছেন না। এছাড়া আর সব কি কি কথা বলে গেলেন। কলকাতা হোমিওপ্যাথি ইত্যাদির ব্যাপারে কিসব হিসাব দিলেন বুঝতে পারলাম না। তবে আমি শুধু এইকথা বলতে চাই ১৯৭৫।৭৬ সালে কংগ্রেস আমলে হোমিওপ্যাথি খাতে বায়-বরাদ্দ ছিল ২১ লক্ষ ৫ হাজার ৬৭৩ টাকা আর ১৯৮৪।৮৫ সালে অর্থাৎ যে বছরটা পার হয়ে গেল সেই বছরে আমবা হোমিওপ্যাথিখাতে খরচ করেছি ১ কোটি ২৬ লক্ষ ৩৫ হাজাব টাকা। আপনারা জানেন, কেন্দ্রীয় সরকার হোমিওপ্যাথির জন্য চতুর্থ পঞ্চবার্ষিকী পর্যন্ত অর্ধেক টাকা খরচ দিতেন আর আমরা আসার পর হাত গুটিয়ে নিলেন অর্থাৎ সমস্ত খরচ এখন রাজ্যসরকারের, কেন্দ্রীয় সরকার একটি পয়সাও দেন না। আমরাই ভারতবর্ষে প্রথম ইন্টারনিদের জন্য ষ্টাইপেন্ড চালু করেছি। ইন্টারনিদের জন্য ষ্টাইপেন্ট সিসটেম ভারতবর্ষের মধ্যে আর কোথাও নেই। আমরা গ্রামাঞ্চলের উপর জোর দিচ্ছি। আমবাই ভারতবর্ষের মধ্যে প্রথম ফ্লোটিং ইউনিট চালু করেছি। সুন্দরবনে এই ফ্লোটিং ইউনিট চালু করেছি। অন্যদিকে আগামীদিনের জন্য আরোও প্রোগ্রাম নেওয়া হয়েছে। আরোও কিছু হাসপাতাল বাড়বে, হেল্থ্ সেন্টার বাড়বে। আমরা ১ লক্ষ শিশুকে ট্রিপল-এ্যান্টিজেন দেব এবং ৬৩টি ব্লকে টিটেনাস টক্সাইড দেবার প্রোগ্রাম চালু করবো। তারপর ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহযোগিতায় ৪টি জেলায় আই.পি.পি.(ফোর) চালু হয়েছে এবং সি.এম.ডি.এ এলাকায় আই.পি.পি.(ফাইভ) চালু হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গর্ভনমেন্ট অফ ইন্ডিয়ার যে পলিসি সেই পলিসির জন্য আমাদের ফিনানসিয়াল কনষ্ট্রেন্ট সৃষ্টি করছে। ম্যালেরিয়ার জন্য আমরা ১ কোটি টাকা পাবো, কিন্তু সেই টাকাও তাঁরা দিচ্ছেন না। সে টাকা তাঁরা দিচ্ছেন না, এক কোটি পাবু। আরও অন্যান্য কয়েকটি কাজের জন্য ১২ লাখ টাকা আমি পাব। সে টাকা এখন দিচ্ছেন না। অন্যদিকে কোর্ট কেস আছে, মহামান্য ধর্মাবতার আছেন, প্রত্যেকটি কেসেতে ইনজাংসান হয়ে যাচ্ছে, চলাফেরার উপায় নেই। এমনকি রাইটার্সে বসে আমি

সেকসান ট্রান্সফার করছি সেখানেও আপনারা জানেন যে মামলা করার জন্য কাজ বন্ধ হয়ে আছে। এইভাবে ৬০০ মামলা শুধু হেল্থ্ ডিপার্টমেন্টের উপর দাড়িয়ে আছে। অন্যদিকে জে.বি.রায় ইত্যাদি সম্বন্ধে বলেছেন; আমার আর সময় নেই, শুধু দু-একটা কথা বলে রাখি। স্টেট আয়ুর্বেদিক কলেজ আছে, আপনারা বলেছেন যে এখানে কিছু বেড খালি আছে, কিন্তু বেড কি করে ভর্ত্তি করে আপনারা জানেন না? জে.বি.রায়ের সঙ্গে যারা আছেন তাঁরা কি জানেন না এখানে প্রিন্সিপাল কবিরাজ কার্ত্তিক বোস রিটায়ার্ড হবার পরও যাচ্ছেন না, হিজ লর্ডশিপ তাকে ওখানে বসিয়ে রেখেছেন, আমি কি করব বলুন? অন্যদিকে আমাদের মাননীয় মানস বাবু বললেন বোভাইন অস্কিটিসিস বীরভূমে পাওয়া গেছে, যার সম্বন্ধে অভিযোগ করেছেন তাকেই আমরা সাসপেন্ড করেছি। এটা জেনে রেখে দিন যে রোগী মারা যায় নি, তার উপর এ্যাডমিনিষ্টার্ড হয় নি! এ ব্যাপারে আমাদের এনকোয়ারি করে দেখা গেল যে কোথাও ঐ গরুকে দেওয়া বোভাইন অস্কিটিস নেই। ওখানে স্টোর করা আছে! কেসটা সাবজুডিস আছে। অন্যদিকে ডাক্তারকে সাসপেন্ড করেছি, তবে ঐ অভিযোগে সাসপেন্ড করিনি। তারপর সবং এ হাসপাতালটা এখন পর্য্যন্ত হচ্ছে না, কেন হচ্ছে না সেটা আপনারাই জানেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা হাসপাতাল করতে ৪ বার আমাকে রিভাইজড এষ্টিমেট করতে হচ্ছে। প্রতিদিন দিল্লী থেকে দর বাড়িয়ে দিচ্ছে। রঙের দাম, সিমেন্টের দাম প্রত্যেকটি জিনিষের দাম বাড়িয়ে দিচ্ছে বলে আমাকে রিভাইজড এষ্টিমেট করতে হচ্ছে। একটা হাসপাতাল যেটা দু বছরে করা দরকার সেটাতে পাঁচ বছর চলে গেছে। এ্যাম্বুলেন্স কোথা থেকে কিনব? আপনারা জানেন না আমি এ্যাম্বুলেন্স কেনার জন্য অর্ডার দিচ্ছি মাহিন্দ্র মাহিন্দ্রকে। তারা প্রথম বললেন ৬৪ হাজার টাকা। আমি যখনই ৪টে এ্যাম্বুলেন্সের অর্ডার দিলাম সঙ্গে সঙ্গে দর উঠে গেল ৮৪ হাজার টাকা। আবার ৮৪ হাজার টাকায় অর্ডার দিলাম দর উঠে গেল এক লক্ষ চার হাজার টাকা। তারপর হল কি জানেন? এইভাবে কষ্ট এস্কালেসনের জন্য আজকে সর্বনাশ হয়ে যাচ্ছে। শুধু পশ্চিমবঙ্গে নয়, গোটা ভারতবর্ষে এই জিনিষ হচ্ছে। আমাদের আনোয়ার সাহেব যা বললেন, ব্যাপারটা আমি জানি ওখানে এইরকম একটা হেল্থ্ সেন্টারের প্রয়োজন আছে, কিন্তু হয় নি। আমি আগেই বলেছি যে নর্মসের জন্য আমাদের ৩ বছর সময় চলে গেছে। তারপর আপনি জানেন এখন পর্য্যন্ত প্ল্যানিং কমিশন, গতবারে আমাদের যে বাজেট সেই বাজেট এখন পর্যন্ত মঞ্জুরী পায় নি। ফাইনান্স কমিশনের কাছে পাওনা টাকা পয়সা, তারা দিচ্ছে না। এসবের জন্য নানান্ গোলমাল হয়ে আছে। এছাড়াও আরও অনেক কিছু হচ্ছে। অমরবাবু, তিনি বিধানসভায় এসেছেন দেখছি, ১৯৫২ সাল থেকে আসতে পারেন নি। ঐ একটি লোক বারে বারে হারেন! উনি এ্যালিগেসন করলেন যে মন্ত্রীর ঘরে নাকি এইসব ফার্নিচার, টার্নিচার আছে। উনি বোধহয় জানেন না, আমরা দুই মন্ত্রী কোন রেন্টেড হাউসে থাকি না। ওটা গর্ভনমেন্ট ফ্ল্যাট। আমার এবং অম্বরীশদার গর্ভণমেন্ট ফারনিশড কোয়াটার্স, ঐ ফ্ল্যাটে আমরা থাকি। আমাদের রাইটার্সে যে ঘর আছে ওখানে চেয়ার, টেবিল, আলমারী যা আছে সবটাই হচ্ছে গর্ভণমেন্টের। গর্ভণমেন্ট ফারনিসড কোয়াটার্সে আমরা থাকি, যেমন আমরা রাইটার্সে থাকি, রাজ্যপাল রাজভবনে থাকেন, তেমনি আমরা গর্ভনমেন্ট ফ্ল্যাটে থাকি। আপনি জেনে রেখে দিন ওখানে যে ফার্নিচার আছে সেগুলি আমার বাবার ফার্ণিচার নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি শুধু শুধু অভিযোগ তুলে নিম্ন মনের পরিচয় দিলেন। স্বাস্থ্যবিভাগের উন্নতির জন্য কোন পজেটিভ সমালোচনা, কোন পজেটিভ বক্তব্য ওদের কাছ থেকে পাই নি। এই কথা বলে সমস্ত কাটমোশনের বিরোধীতা করে এবং আমার যে বাজেট— সমস্ত মাননীয় সদস্যদের কাছে বলব— সকলে সমর্থন করবেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর ভট্টাচার্য :** মিঃ ডেপুটি স্পীকার স্যার, অন এ পয়েন্ট অফ পার্সোনাল এক্সপ্লানেসন, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ১৯৫২, ৫৭ এবং ৬২ সালে দাড়াই নি। ১৯৬৭ এবং ১৯৬৯ দাড়িয়েছি। জ্যোতিবাবু বরানগর ছেড়েছেন, আমি ওখানে দাড়িয়েছি। তারপর এই ১৯৮২ এবং ১৯৮৪ সালে সি.পি.এমের এগেনস্টে দাঁড়িয়েছি। একবার ওরা আমাকে হারিয়েছেন ১৬০০ ভোটে, আর একবার আমি ওদের হারিয়েছি। সুতরাং ১৯৫২ সালের ব্যাপার নয়। আমি যেটা বলেছি সেটা হল ফ্যামিলি ওয়েলফেয়ার বোর্ডের ফার্নিচার মন্ত্রীদের বাড়ীতে গেছে, পি.ডবলিউ.ডি'র ফানিচরি নয়।

**[5.30—5.40 p.m.]**

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন আমাদের এই বাজেট বক্তৃতা লিখছিলাম তখন আশঙ্কা হয়েছিল যে, বিরোধী দলের সদস্যদের মধ্যে অনেক চিকিৎসক আছেন এবং তারা লব্ধপ্রতিষ্ঠ চিকিৎসক হিসাবে নিজেদের সমাজে পরিচয় দিচ্ছেন, তাই আমি ভেবেছিলাম, সাধারণ মানুষের যেখানে স্বাস্থ্য সম্পর্কে চেতনা বেড়েছে, সেখানে স্বভাবতঃই তারা আমার এই লেখা অপ্রয়োজনীয় মনে করবেন না এবং সমালোচনাও সেই খাতে পরিচালিত হবে। আমি যখন বলেছিলাম, স্বাস্থ্য যে উৎপাদনমূলক লগ্নী, তা খুব কমই উপলব্ধি করা হয় এবং প্রকাশ্যভাবে অল্পই সমর্থন করা হয়, তা না হলে কেন্দ্রীয় বাজেটে স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ খাতে কিভাবে মাত্র শতকরা ১.৮ ভাগ ব্যয়বরাদ্দ সমর্থন করা যায়? তারপর আমি উল্লেখ করেছি - স্বাস্থ্য যে প্রাথমিকভাবে আহার, বাসস্থান, নিরাপদ পানীয় জলের ব্যবস্থা, পরিচ্ছন্ন পরিবেশ, স্বাক্ষরতা ইত্যাদি মৌমিম ব্যবস্থার উপর প্রাথমিকভাবে নির্ভরশীল এবং আর্থ-সামাজিক কার্যকলাপ ও সমান ন্যায় বিচারবোধের সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত তা জনগণ উপলব্ধি করতে আরম্ভ করেছেন। জনগণের মধ্যে জাতীয় আয়ের যথাযোগ্য অংশ বন্টন এবং জনগণের মৌলিক অধিকার হিসাবে স্বাস্থ্য সচেতনতাবোধের স্বীকৃতি এর ফলে রূপায়িত হবে। আমি দেখলাম যে, এর মধ্যে ওরা গেলেন না। আমরা স্বাস্থ্য বলতে কি বুঝি? এটা কি ওরা আমাদের উপদেশ দেবেন যে, ক্ষুধা- তার চিকিৎসা কি, তার ওষুধ কি হবে - এ্যাম্পিসিলিন, টেকসিসাইক্লিন হবে, না আর কিছু? অনাহারে খেতে দিতে হবে। ৪ টাকায় ডায়েট পশ্চিমবঙ্গে হয়না বলছেন! সারা দেশটাই তো আজ অপুষ্টিতে ভুগছে। বর্তমানে আমাদের দেশের জনসংখ্যা হচ্ছে ২০০ মিলিয়ন, ওয়ার্ল্ড ব্যাঙ্ক বলেছে, তার অর্ধেক লোক নাকি অপুষ্টিকে ভুগছেন। ডাঃ মানব ভুঁইয়া, ডাঃ শিশির বোসের কি ফর্মূলা আছে, কি ওষুধ আছে - যা দিয়ে এই অপুষ্টির চিকিৎসা করা যাবে? কাপড়ের যোগান যদি না বাড়ে তাহলে গায়ের মানুষ কিভাবে তার ব্যবস্থা করবেন? মাথাপিছু কাপড়ের যোগান বাড়াবেন না - প্রকৃতিতে কখনও শীত, কখনও গ্রীষ্ম, কি করে বাঁচবে মানুষ? যেখানে পড়বার কাপড় জুটছে না, সেখানে কি করে এগিয়ে নিয়ে যাবেন স্বাস্থ্য ব্যবস্থাকে? আমি পুষ্টিকর খাদ্য সম্বন্ধে বলেছি বলে ওরা অবাক হয়ে গেছেন। ওরা আমাকে বলছিলেন যে, আমি নাকি এগ্রিকালচার বাজেট করেছি। আমি বলতে চেয়েছি, যা দিয়ে মানুষের স্বাস্থ্য হয় সেগুলো খেতে হবে এবং মানুষের জীবিকার উপর আক্রমণ, মুদ্রাস্ফীতি হলে জনগণের স্বাস্থ্য হয়না, হতে পারেনা — এই কথা আমি বলবার চেষ্টা করেছি। তারপর আমি বলবার চেষ্টা করেছি - গত বছর চ্যালেঞ্জ ছিল গ্যাস্ট্রোএনটারাইটিস। কখনও কি এই রোগ এইভাবে মহামারী আকারে হয়েছে? কিন্তু ঐ মহামারীকে দ্রুত আমরা আয়ত্তে এনেছি। এ-সম্পর্কে যে বই ছেপেছিলাম, দিল্লীতে যখন জয়েন্ট কাউন্সিল মিটিং হয়েছিল - সেখানে এটা প্রকাশিত হয়েছে। কাউন্সিল অফ হেল্‌থ এবং

কাউন্সিল অফ ফ্যামিলি ওয়েলফেয়ারে বইটি ইন্টারন্যাশনালি প্রসংশীত হয়েছে। ডব্লু.এইচ.ও থেকে সুরু করে বাংলাদেশ এবং আরও কয়েকটি দেশের ইকোনমিষ্টরা বলেছেন যে, কমব্যাক্ট প্রগ্রাম ইজ ইউনিক্। ওরা প্রসংশা করলেন না। মৃত্যু দেখে অবাক হয়ে গেলেন, বললেন - মৃত্যু কত ভীষণ, পরিসংখ্যান তার কত ভয়াবহ! আমরা যেহেতু স্পটে কাজ করেছিলাম, অভিজ্ঞতা হোল - বর্ষা হোল প্রচন্ড, চারিদিক জলে ডুবে গেলো, ফলে শুধু পানীয় জলই নয়, দেশটাই হয়ে গেলো পলিউটেড্। আমরা কিন্তু ব্যাপারটা ভাগ্যের হাতে তুলে দিইনি, চ্যালেঞ্জ হিসাবে গ্রহণ করেছি। আপনি তো বললেন না যে, এত অসুবিধা সত্ত্বেও ১৯৮৩ সালে ফ্যামিলি ওয়েলফেয়ার কর্মসূচীতে আমরা যে তৃতীয় স্থান অধিকার করেছি - এটা প্রসংশার যোগ্য। এ-সম্বন্ধে কিছু বলবার উপায় নেই, কারণ আমাদের চিকিৎসক আছেন, নার্স আছেন, প্যারা-মেডিক্যাল এবং টেকনিক্যাল ষ্টাফ আছেন, আছেন গ্রুপ-সি, গ্রুপ-ডি কর্মচারী - আত্মপ্রত্যয় থাকবে না? হিমালয় প্রমান সমস্যা তার মোকাবিলা করতে হবে, চিকিৎসা করতে হবে, সুস্থ শরীরে ফিরিয়ে দিতে হবে! আমি অবাক হয়ে গেলাম। চিকিৎসা জগতের সঙ্গে যুক্ত আছেন যারা, যারা কলেজে গিয়েছেন পড়াশোনা করেছেন - টোকাটুকি করে পাস করেছেন কিনা আমাদের জানা নেই - তারা তো এই ধরণের আলোচনা করতে পারেন না। যারা জানেন না তারা বলবেন ডাক্তার চাই, হাসপাতাল চাই, বেড চাই। আমরা কনট্যাক্টলি পরিবর্ত্তনের দিকে যাবার চেষ্টা করছি। এবং তার ডিভিডেন্ট পেতে সুরু করেছি। গ্যাসট্রো এন্টারাইটিসে মানুষ মরবে না এই অবস্থা কি ভারতবর্ষে এসেছে কোন দিন? খরা হয়েছে, জলকষ্ট হয়েছে কিন্তু আমরা আজকে গ্যাসট্রো এন্টারাইটিসে মৃত্যুর হার, আক্রান্তের হার কমিয়ে রাখতে পেরেছি। এই সমস্ত কথা যখন আমরা বলি তখন আপনারা অবাক হয়ে যান। আপনারা তৈল বীজের কথা বলেছেন, ডালের কথা বলেছেন। কেন বলেছেন আমরা বুঝতে পারছি না। আপনারা যারা আছেন আসবেন, আমার সঙ্গে আলোচনা করবেন, আমি বলবো এবং বুঝবো এবং সংবাদপত্রে সেইরকম ষ্টেটমেন্ট দেব। মানুষের এইগুলো শোনা উচিত। এই কথা ঠিক যে আপনারা পলীশি ষ্টেটমেন্ট পড়েন না। আমার সময় নেই, সেইজন্য আমি কোট করতে পারছি না। দয়া করে বইটা একবার নিয়ে যাবেন এবং গভর্নমেন্ট অফ ইন্ডিয়া যে কথা বলেছেন সেটা পড়ে দেখবেন। এর থেকে বেশী কোট করার কোন দরকার নেই। আপানারা পড়ে দেখবেন ওনারা বলেছেন যে কলোনিয়াল পার্টস, নিয়োকলোনিয়াল-এর ব্যাপার আছে, ড্রাগ ঠিক নেই, চিকিৎসা ঠিক হয় না। এ্যাপ্রোচ ভাল আছে, এডুকেসান ভাল আছে। মানসবাবু জানেন না ঐ সব কথা? আজকে মেডিক্যাল এডুকেসান-আন্ডার গ্রাজুয়েট মেডিক্যাল এডুকেসানের ব্যাপারে আমরা প্রস্তাব রেখেছিলেন জয়েন্ট কাউন্সিলে। সেখানে সেই প্রস্তাব সর্বসম্মতিক্রমে স্বীকৃত হয়েছে। আন্ডার গ্রাজুয়েট মেডিক্যাল এডুকেসানে একটু পরিবর্ত্তন করতে হবে। এটা করা করবে, আমরা করবো? এইগুলো তো জানা প্রয়োজন, আপনারা তো লেখাপড়া শিখেছেন। আমাদের উপর দোষ চাপাতে হবে বলে দোষ চাপিয়ে দেবেন? টাইম এ্যান্ড এজেন আপনারা ইনসিষ্ট করেছেন। আমরা বলি যে খোল নোলচে পাল্টাতে হবে। আমাদের এই পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে যে এ্যমেন্টমেন্টগুলি দেওয়া হয়েছিল সেইগুলি সর্বসম্মতিক্রমে যে গৃহীত হয়েছে। এইগুলি জানবেন। কাজেই আমি বলতে চাই আপনারা এইসব প্রশ্নগুলির মধ্যে না গিয়ে সরাসরি আক্রমণ করলেন কোথায় একটা এ্যাম্বুলেন্স ভেঙ্গে গেছে আমরা সারাতে পারছি না, কোথায় একটা বড় গাড়ি এসেছে চালাতে পারছি না। এই সমস্ত ছোট-খাট ব্যাপারের মধ্যে গেলেন। আমাদের মধ্যে ত্রুটি আছে, এই কথা আমরা কেউ স্বীকার করি না। অনেক দিনের পুরানো গাড়ি এটা হতে পারে। আমাদের তো টাকা-পয়সা দেওয়া হয় না। আমাদের কেন্দ্র প্রাপ্য থেকে বঞ্চিত করছে। আমি প্রথমে যে কথা

বলবার চেষ্টা করেছি - গত বছর আমাদের যে চ্যালেঞ্জ ছিল সেই চ্যালেঞ্জ থেকে আমরা বেরিয়ে এসেছি। অরুনবাবু বক্তৃতা করলেন, ভাল কথা। অরুনবাবু নোটিশ দিয়েছেন এ্যাটেনডেন্স এ্যাসোসিয়েসানের পক্ষ থেকে। অরুনবাবু কি নোটিশ দিয়েছেন? লিখেছেন - আমরা ১৪ তারিখ থেকে ১৮ টাকা করে নেব রোগীদের কাছ থেকে। আপনারা যদি না ব্যবস্থা করেন তাহলে ১৪ তারিখ থেকে ১৮ টাকা করে প্রত্যেক রোগীর কাছ থেকে নেব। টাকাটা কে দেবে? পেসেন্ট দেবে। কারা দেবে, বড় লোকেরা? না, তাঁরা চান না এ্যাটেনডেন্ট। গরীব মানুষদের বাধ্য করবেন ১৮ টাকা করে দিতে। আসুন, আলোচনা করে আপনারা বলুন, এই প্রশ্নের সঙ্গে সঙ্গে জবাব দিন যে পশ্চিমবাংলায় ফ্রি বেড থাকবে কি থাকবে না। গরীব মানুষ যে হাসপাতালে আসবে তাকে প্রতিদিন ৩৬ টাকা করে দিতে হবে, এই কথা আপনারা বলুন। মনে পড়ে না প্রতিটি হাসপাতালে কিভাবে হামলা করছেন? সকাল থেকে সুপারিনটেনডেন্টকে ঘেরাও করে রেখেছেন, কথা বলতে পর্যন্ত দিচ্ছেন না। কোথায় সে দেখবে দুধ পাওয়া কোথায় যাচ্ছে না, কোথায় ডিম পচে গেছে, কোথায় মাংস এল না, রোগীরা কোথায় কি পাচ্ছে না সেটা, তা না আপনারা তাকে ঘেরাও করে রেখে দিলেন। ঘন্টার পর ঘন্টা তাকে ঘেরাও করে রেখে দিলেন। তিনি তারপর বুকের ব্যাথা নিয়ে শুয়ে পড়লেন। এইমাত্র কথা হচ্ছিল আমরা নাকি হাসপাতালে গণতন্ত্র ধ্বংস করেছি। না, গণতন্ত্র ধ্বংস আমরা করিনি। এটা দিল্লীর কথা হসপিটাল এ্যান্ড আদার এসেনসিয়াল সারভিসেস ম্যানেজম্যান্ট এ্যাক্ট।

**[5.40–5.50 p.m.]**

সাত্তার সাহেব এখানে আছেন, উনি আইন জানেন, উনি এটা মেনে নেবেন। আমরা এই কথাই বলেছি যে, হাসপাতালে গিয়ে চীৎকার করা চলবে না। করুন না চীৎকার সেখানে গিয়ে - পারবেন না। আপনি হয়ত জানেন না, আগে হাসপাতালে লেখা থাকত 'সাইলেন্স প্লীজ'। কোন হর্ন বাজানো চলতো না হাসপাতালের ভেতরে। আর আজ হাসপাতালের ভেতরে গিয়ে আপনারা চীৎকার করবেন এবং তা মেনে নিতে হবে, লাউড স্পীকার দিলে তা মেনে নিতে হবে, এগুলো কখনও হতে পারে না। আমরা এটা হতে দিতে পারি না, উই ক্যান নট এ্যালাউ। সামনে বুকে বেদনা নিয়ে পেস্যান্ট পড়ে থাকবেন, সন্তানবতী মায়েরা যন্ত্রনায় কাতর হয়ে পড়ে থাকবেন এবং এটা হতে থাকবে, তা কখনও হতে পারে না। আমরা এই জিনিষ বন্ধ করেছি। আমরা সেখানে লাঠি চালাই নি, কারণ আমরা তাতে বিশ্বাস করি না। আমরা চাই মানুষকে সহযোগিতা করতে। একটা জিনিষ জেনে রাখুন, Hunting with the hount and running with the hare.

চলবে না। এটা কখনও চলতে পারে না আর সেজনাই আমরা হতে দেব না। এই প্রসঙ্গে আর একটা কথা বলা ভাল - প্রশ্ন উঠেছিল, চুরি হচ্ছে। হতেই পারে। সমস্ত সমাজ ব্যবস্থাটাকে ধ্বংস করেছেন আপনারা। দিনে রাতে চুরির ধান্ধায় কিছু লোক আছে। তাদের সঙ্গে এ্যান্টি সোস্যালরা আছে, তাদের পলিটিক্যাল ভেনচার্সরা আছে, তারা সহযোগিতা করে। খবর এল আমাদের কাছে, আমরা চুরি ধরলাম। আমরা দাঁড়িয়ে গেলাম আসামীর কাঠগড়ায়। আমাদের বলা হল - ধরলেন কেন? চুরি ধরেছি, বিরাট অপরাধ করে ফেলেছি। উনি সমালোচনা করলেন ঐ যুক্তি দেখিয়ে - ধরলেন কেন? আমার কাছে কাগজ দিলেন, আপনি চুরি ধরেছেন। অপরাধ করেছি। আমার কাছে অভিযোগ এল - আপনি চুরি ধরেছেন। হ্যাঁ, জেনে রাখুন, আরও চুরি আমরা ধরব। ফলে দুঃখটা অন্য জায়গায়, সবাই আপনারা তা নিশ্চয়ই বুঝতে পারছেন। আমরা হসপিট্যাল ম্যানেজমেন্ট বোর্ড করে আর একটা কাজ করতে চলেছি। কো-অপারেটিভের হাতে আমরা তুলে দিচ্ছি। আপনাকে আমি বলে

রাখছি ; আমরা কো-অপারেটিভের হাতে, কর্পোরেশনের হাতে তুলে দিচ্ছি। অরুনবাবু আর সীড় মানি পাচ্ছেন না। কন্ট্রাকটর থাকলে যে সুবিধা হ'ত, তা আর পাচ্ছেন না। আপনাকে আমি হাসপাতালের চত্বরে চত্বরে ঘুরে বেড়াতে দেখছি। কারণে অকারণে ভাঙচুর করতে আর কিছু নেতৃত্বের মানসিকতায় আপনাকে আমি বারবার দেখেছি সেখানে এবার জেনে রাখুন, কন্ট্রাক্টরদের আমরা ধীরে ধীরে দূর করতে চাই। তার বদলে আমরা কো-অপারেটিভকে, কর্পোরেশনকে নিয়ে আসতে চাই।

**মিঃ স্পীকার :** ডাঃ মুখার্জী, আপনার আর কতক্ষণ সময় লাগবে? এটা ৫-৪৫ মিনিট পর্যন্ত সময় ধার্য্য ছিল, তা উত্তীর্ণ হয়ে গেছে।

**ডাঃ অম্বরীশ মুখার্জী :** আমার আর কিছুক্ষণ সময় লাগবে।

**মিঃ স্পীকার :** আরও আধ ঘন্টা সময় বারবে। আশাকরি, এ বিষয়ে সকলের মত আছে।

(এই সময়ে হাউসের অনুমতি নিয়ে আধ ঘন্টা সময় বাড়ান হয়)

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** কাজেই, আমি বলতে চাই যে কিছু কিছু মৌলিক পরিবর্তন আমরা করতে চেয়েছি। কিন্তু এখনও সম্পূর্ণরূপে পারি নি। তবে মৌলিক পরিবর্তনের চেষ্টা আমরা করছি। নার্সিং হোম নিয়ে চোখের জল ফেলবেন। বললেন, এরা সব লুটেপুটে খাচ্ছে। কারা তারা? জানেন না? বাইরে গিয়ে একবার নার্সিং হোম নিয়ে বলুন না? রাজনৈতিক বক্তব্য রাখুন না দেখি একবার? তা তো পারবেন না? কারা তারা? আপনাদের রাজনীতির সঙ্গে যাদের সম্পর্ক আছে তারা। নিশ্চয়ই কোন গরীব ডাক্তার, কোন মধ্যবিত্ত ডাক্তার এগুলো করেন না? আমি সেজন্য একবার এক জায়গায় বলবার চেষ্টা করেছি - ডিস্‌এ্যাডভান্টেজ অফ দি পিপ্‌ল - নার্সিং হোমগুলিতে দুর্নীতি আছে। ধরুন না - দেখুন না সেখানে অবস্থাটা কি? আমরা তাদের সঙ্গে নেই। কিন্তু আমরা আছি তাদের সঙ্গে যারা আমাদের ভালবেসে আশীর্বাদ করেন। তাদের এই নার্সিং হোমগুলিতে যাবার সৌভাগ্য বিশেষ হয় না। যাইহোক, এত কথা বলার কোন প্রয়োজন নেই। আমরা একটা ডকুমেন্ট দেবার চেষ্টা করেছি - অনুগ্রহ করে এর মধ্যে প্রিএ্যাম্বল ফর আওয়ার হেল্‌থ্‌ অংশটা পড়বেন। তাহলে কিছুটা ধারণা আপনারা করে নিতে পারবেন। আপনাদের কাছে আমার সনির্বন্ধ অনুরোধ এটা একটু পড়ে দেখবেন। আমি সাত্তার সাহেবকে বিশেষভাবে অনুরোধ জানাই, আপনি এটা একটু পড়ে দেখবেন। যদি এরমধ্যে কিছু অপ্রাসঙ্গিকতা থাকে, আরও কিছু সংযোজন করতে চান, দয়া করে লিখে পাঠাবেন। সেটা নিশ্চয়ই পড়ে দেখব। এগুলি বেকার ছাপান হয়নি, আমরা একটা চেঞ্জ, একটা অন্য দৃষ্টিভঙ্গী আনবার চেষ্টা করেছি; একথাই বারবার বোঝাবার চেষ্টা করেছি। আপনারা হেল্‌থের কথা বললেন, আমি সে বিষয়ে বেশীকথা বাড়াব না, তবে আপনারা কি হেল্‌থের ডেফিনেশানটা পড়েছেন- What is health? A number answers have been provided on the basis of the findings of contemporary world science one might define "health" as a sum of potential abilities of the organism to deal with the changing influences of the environment, including the work process, without disturbing physiologically important functions. আমরা যাই হইনা কেন হংস সমগ্রের সমান হইতে পারি না, সুতরাং সমালোচনা হতেই পারে। কারণ totality is the wisdom. Total functioning of the medical science. সোস্যাল সাইনটিস্ট, সায়েনটিষ্ট এবং সোস্যাল ওয়ার্কারদের আমরা কিছু বলতে পারি না। তারপরে আপনারা ড্রাগ সম্পর্কে বললেন, কিন্তু হোয়াট

ড্রাগ? ব্রিটিশ ফার্মাকোপিয়ায় ড্রাগ সম্পর্কে কি বলা আছে, আমি ভেবেছিলাম জেনেটিক জেনে ডিরেক্ট হবে। সেই বইতে কি বলা হয়েছে? জেনেটিক জেনে ওষুধ খাওয়াতে হবে। আমেরিকায় শতকরা ২৭ জন লোক ওষুধ জনিত রোগে ভুগছে। আর এখানে শতকরা ১৫ ভাগ লোক এই রোগে ভুগছে। তাছাড়া ব্যাকটিরিয়াল ডিসিস্ তো আছেই। ডব্লিউ। এইচ ও এ বিষয়ে রিপোর্ট কি আছে? আমাদের হাতি কমিটি কি বলেছে? সব কমিটিই কি ব্যর্থ হয়ে গেল? কাজেই মন্তব্য যা করবেন তা যেন বাস্তব সম্মত হয়। কারণ আর্থ-সামাজিক অবস্থার সঙ্গে আপনাদের বক্তব্যের কোন সঙ্গতি নেই, আপনারা সব মাল্টিন্যাশানাল ওষুধের কারখানা এখানে খোলার চেষ্টা করছেন, আমরা আপনাদের সে প্রচেষ্টার বিরোধী। মাননীয় শিশির বাবু যে সাজেশানগুলি দিয়েছেন সেইগুলির মধ্যে কিছু কিছু ভাল সাজেশান আছে। কিন্তু তবুও তার বোঝা উচিত যে, আমরা সেন্ট্রালাইজড্ অরগ্যানাইজেশান করতে চাইছি না, আমরা ডিসেন্ট্রালাইজড্ করতে চাই, যতটা পারা যায় তার চেষ্টা করছি। আমরা সিওড়ে বসিয়েছি এবং তারজন্য যা ব্যবস্থা নেওয়া দরকার নিয়েছি। আপনারা যে ধরণের বোর্ডের কথা বলেছেন সেই ধরণের বোর্ডের ব্যবস্থা এখানে নেই, তবে আমরা এই বিষয়ে স্টাডি করছি, কতখানি এগুলো যায় তা দেখছি। তাছাড়া উনি এ্যাকাউনটেবিলিটির কথা বলেছেন। আমরা অপরাধ দমনের জন্য কনটিনিউয়াস চেষ্টা চালিয়ে যাচ্ছি এবং আমরা খুব সিরিয়াসলি চুরি ধরছি। চুরি ধরার ফলে হাসপাতালের কন্ট্রাক্টররা নোটিশ দিয়েছে যে মাল সরবরাহ বন্ধ করে দেবে। এইসব বাধা-বিপত্তি সত্ত্বেও আমরা চুরি ধরতে শুরু করেছি। আমরা কিছু ড্রাগও ধরেছি, যেমন প্যারাসিটামল উদ্ধার করেছি, কিন্তু তা বিক্রি করিনি, কারণ গর্ভণমেন্টের ড্রাগ কন্ট্রোল ডাইরেক্টরেট থেকে অনুমতি পেলেই এইগুলি বিক্রি করতে পারি। বিভিন্ন কারণে আমরা ড্রাগ পলিশিকে ইনিসিয়েট করেছি, গুজরাট এবং মহারাষ্ট্রের ওষুধের জাত ভালো, আমরা সেইজন্য ওখানকার ড্রাগ পলিশিকে ইনিসিয়েট করেছি এবং That has been accepted by the Delhi Government in spirit. সুতরাং আপনারা আগে এইসব জানাবেন তবে তো সমালোচনা করবেন। ডাঃ হরমোহন সিনহা, অনিলবাবু এবং রামনারায়ণবাবু ইতিমধ্যেই বিভিন্ন বিষয়ের জবাব দিয়েছেন, সেইজন্য আমি সে সবের মধ্যে আর যাচ্ছি না। ডাক্তারদের আপনারা এ্যাডহক নিয়োগ করা নিয়ে অনেক কথা বললেন। এ্যাডহক নিতেই হবে ইত্যাদি বললেন। ইতিমধ্যেই এই নিয়ে অনেক ঝামেলা হয়েছে। আপনাদের আমলে ইডেন হাসপাতালে যখন মায়েরা ডাক্তার নেই বলে চিৎকার করেছিল তখন সেখানকার ডাক্তারা অক্সিজেন নল তুলে নিয়ে নেমে এসেছিলেন এবং ছুরিও মারতে গিয়েছিলো তারপরে সুপারিনটেনডেন্টের ঘর ঘেরাও করা হয়েছিল। সুতরাং যে সব অপ্রীতিকর ঘটনা আপনাদের আমলে ঘটেছিল, সেগুলি এখন মানুষ বুঝতে পেরেছে। আজকে ডাক্তার, নার্স, প্যারা-মেডিকেল স্টাফ, গ্রুপ সি এ্যান্ড গ্রুপ' ডি এমপ্লয়িজরাও বুঝতে পেরেছেন যে মানুষের জন্যে আজকে মোর এ্যান্ড মোর কাজ করতে হবে। কারণ দিন দিন মানুষের প্রতি সহানুভূতি বেশী এগিয়ে আসছে। তবে কিছু লোককে কংগ্রেসীরা উৎসাহিত করছেন, কিন্তু তাদেরও সংখ্যা ক্রমশঃই কমে যাচ্ছে। আমরা পোষ্ট মর্টেমের বিষয়টি দেখছি এবং ভাবনা চিন্তা করে দেখছি কোথায় কি করা যায়। আগে এগুলো সব এতো আনক্লিনড্ ওয়েতে হোত যারজন্য খুবই অসুবিধা হত। তাছাড়া অনেক সময়ে শীততাপ নিয়ন্ত্রণ ব্যবস্থা ঠিকমত থাকত না, এরজন্য খুব অসুবিধা হত। আপনারা অনেকেই একটা কথা বলেছেন যে, বড় বড় ডাক্তাররা হাড়বজ্জাৎ, এক্সকিউস মি, এর কোন জবাব আমি দেব না, ডাঃ মানস ভুঁইয়া বলছেন, উনি বলুন, ডাক্তার হলেই বজ্জাত হবে, একথা আমি অন্ততঃ বলতে পারবো না।

**[5.50–6.00 p.m.]**

কারণ পশ্চিমবাংলা জ্ঞান বিজ্ঞানে অগ্রসর। কি চিকিৎসা কি ভেষজ শিল্প ইত্যাদি সব দিক থেকেই প্রথম সারিতে ছিল। এখনো অনেকে যারা আছেন তাদের সঙ্গে আলোচনা করেছি যে কিভাবে আমরা ফার্মাসিষ্ট পেতে পারি। আমি বড় বড় ডাক্তার শিল্পপতি এবং [illegible] সঙ্গে এই বিষয়ে আলোচনা করেছি। ডাঃ বি.সি.রায় মেডেল দেবার আলোচনা সভায় মিসেস চেহাল বললেন আপনাদের এই ছিল সেইসব আবার ফিরিয়ে আনুন। বড় বড় ডাক্তারদের গালাগালি করবার জন্য আমরা এখানে নেই। পশ্চিমবাংলা গৌরব বোধ করে তাদের জন্য। শত অসুবিধা সত্ত্বেও তারা বিশ্বের দরবারে নাম রেখে গেছেন। I think Mr.Sattar will appreciated যে এইরকম wild allegation against the entire doctors ১০/১২ জন খারাপ হতে পারে কিন্তু সড়াসড়ি এই রকম বলা উচিৎ নয়। ডাক্তার হিসাবে আমি ব্যথিত হয়েছিল তারপর বলা হল পশ্চিমবাংলায় সাপে কামড়ে সবচেয়ে বেশী মানুষ মারা যায়। কি সাপ? আরো বলা উচিৎ কাদের সাপ? সাপে কেটে ক্ষেত মজুর মারা যাচ্ছে। এইসব কথা কেন বলছেন। পশ্চিমবাংলায় সাপে কেটে মানুস যদি মরে তাহলে তার সংশোধন আপনারা করবেন। এই সাপগুলি কাদের? আপনারা বললেন ডাক্তার নিয়ে নিন। এ্যডহক নিয়েছি এবং নিচ্ছি। কিন্তু যেখানে ডাক্তার পাচ্ছি না এ্যানেসথেটিস্ট, ডায়াডনোস্টিক, রেডিওথেরাপির জন্য আমরা নিচ্ছি। কিন্তু এই এমপ্লয়মেন্টের ব্যাপারে একটা ডেফিনিট নর্মস ফলো করতে হবে। অর্থাৎ হয় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নয় পি.এস.সি. হওয়া চাই — এর নীচে হবে না। ক্ষমা করবেন পুরানো নীতিতে আমরা ফিরে যাব না। আমাদের একটা ডেফিনিট এমপ্লয়মেন্ট নীতি আছে তার ব্যতিক্রম হবে না। উই স্যালুট টু ইট। তা ছাড়া আমরা নীতি বিসর্জন দিতে পারব না। দয়া করে আমাদের উপদেশ দিবেন না এরজন্য আমাদের অনেক ত্যাগ স্বীকার করতে হয়েছে। এছাড়া সি.এম.এস. ছেলেদের জন্য আপনারা চোখের জল ফেললেন, তাদের উত্তেজিত করে আরো বিপথগামী করলেন। যখন কোর্স করা হল তখন বিরোধীতা করলেন, আবার কোর্স যখন বন্ধ করা হল তখনও বিরোধীতা করা হল এবং বলা হল না যে আপনারা ঠিক করেছেন। কিন্তু This has been temporarily suspended আমরা সাসপেন্ড করছি এখনো ছেলেরা পড়াশুনা করছেন। মাষ্টারমশাইরা আছেন বলা হল অনেক ডাক্তার বেকার। সেই ছেলের চাকরী দিলাম বলছেন তাদের রেজিস্ট্রেশান দিতে হবে। কিন্তু এই রেজিস্ট্রেশান দেবে এন.সি.আই। তারা যদি স্বীকৃতি না দেয়, ভারত সরকার যদি স্বীকৃতি না দেন তাহলে কি হবে? আমরা যদি আইন করি তাহলে সংবিধানের নিয়ম অনুযায়ী ২৬৪।২ প্রেসিডেন্টের কাছে যেতে হবে অনুমতি নেবার জন্য। তাকে পরামর্শ দেবে হেল্‌থ্ মিনিস্টারী। আমরা দেখছি তাদের উত্তেজিত করা হচ্ছে এবং তাদের ভুল পথে পরিচালিত করা হচ্ছে। কিন্তু আমরা তাদের বলছি যে আমাদের চেয়ে তোমাদের আর কেউ বন্ধু নেই। আমরা ওদের চাকরি দিচ্ছি। প্রাইমারী হেল্‌থ্ সেন্টারকে কেন্দ্র করে গ্রামে ওরা কাজ করবেন। ৮৮ জন ছেলে পাশ করেছে। আমরা তাদের চাকুরির জন্য পোষ্ট ক্রিয়েট করতে চাই। তারা ওপরে বসতে চায় কিন্তু ইউনিভার্সিটির কি অবস্থা হচ্ছে? আজকে সমস্ত পোষ্ট গ্র্যাজুয়েট সার্ভিস আমরা রি-অর্গানাইজ করলাম। কিন্তু কি হয়েছে? কোর্টের ইনজাংশানে অনেক ছেলে ভর্ত্তি হয়ে গেছে। আমরা কাজ করতে পারি না তার বাধা অনেক আছে। হাইকোর্ট থেকে নন প্র্যাকটিশিং টিচিং ষ্ট্রীম এক জায়গায় ভেকেটেড হয়েছে Transfer and Posting - injuncted; Multipurpose Health Workers' Scheme - injuncted; West Bengal Council of Homoeopathy - injuncted; Admission in Post Graduate Studies - injuncted; Nurses'

Posting - injuncted; Hospital Diet - injunted; Nursing Superintendent Grade-I (1) - injuncted; Inter-departmental trasnfer - injuncted; Inter-Sectional Trasfer - injuncted; Gradation List of U.D. and L.D. Assistants - injuncted; Absorption of Special Attendant - injuncted. আমি সেজন্য একটা কথা বলি, ভেরি ইম্পট্যান্ট কথা, ইংরাজীতে বলছি - We propose to deal the same in competent court of law. Till then our respect for the Hon'ble Courts of Law and justice meted out for the same make it obligatory on us to bear with the dictates of law. আপনারা যে কাটমোশান দিয়েছেন তার মধ্যে বাঁকুড়ার কথা বলেছেন। বাঁকুড়া মেডিকেল কলেজে ফান্ড মিসএ্যাপ্রোপ্রিয়েশানের কিছু অভিযোগ আছে, আমরা তদন্ত করছি, অভিযোগ প্রমাণিত হলে আমরা ছেড়ে দেব না। ভেটারিনারী উইং সম্বন্ধে বলে দিয়েছেন। সুতরাং কাটমোশান যা আপনারা রেখেছেন আমরা তার জবাব দিয়েছি, আশাকরি আপনারা এতে সন্তুষ্ট হবেন। দুর্নীতি হলে আমরা ধরব, প্রসিকিউসান করব, আইন-আদালত করব, সাজা দেব। এছাড়া আপনাদের যদি কিছু থাকে আমাকে জানাবেন, আমরা দেখব। আমরা নতুন একটা পথে যাবার চেষ্টা করছি, সেইভাবে গোটা ভারতবর্ষে এবং আমাদের অঙ্গ গুলি নির্দেশ করেছেন, জানি না ওরা কতখানি করবেন, কিন্তু আমার যতটুকু ফান্ড আছে ততটুকু দিয়ে মানুষের সেবায় রোগ প্রতিরোধ করতে চাই, রোগ নিবারণ করতে চাই। আগামী দুই হাজার সালে যে অঙ্গীকার সেটা আমরা পুরণ করতে চাই। আমার অনুরোধ স্বাস্থ্য নিয়ে রাজনীতি করবেন না, গরীব মানুষের জীবন নিয়ে, মুমূর্ষ মানুষের জীবন নিয়ে রাজনীতি করবেন না। অভিযোগ থাকলে আসবেন, আমরা আলোচনা করব। এইটুকু বলে সমস্ত কাটমোশানের বিরোধীতা করে আপনারা সর্বসম্মতিক্রমে আমার বাজেট সমর্থন করবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**[6.00–6.10 p.m.]**

**Demand No. 36**

The motions (Cut Motion Nos. 1 to 18) of Shri Kashinath Mishra that the amount of the Demand be reduced by Rs 100 were then put and lost.

The motions (Cut Motion Nos. 19 to 28) of Shri Kashi nath Mishra that the amount of Demand be reduced by Rs 100 were then put and a division taken with the following results:

**NOES**

Abdus Sobhan Gazi, Shri

Abul Hasnat Khan, Shri

Adak, Shri Gourhari

Adak, Shri Nitai Charan

Anisur Rahman Biswas, Shri

Bera, Shrimati Chhaya

Bera, Shri Pulin

Bhattacharyya, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Chittarjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Bouri, Shri Nabani

Chakrabortty, Shri Umapati

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Santasri

Das, Shri Nimai Chandra

Deb, Shri Saral

Dolai, Shri Shiba Prasad

Ghosh, Shri Robindra

Ghosh, Shri Satyendra Nath

Goswami, Shri Ramnarayan

Goswami, Shri Subhas

Gupta, Shri Sitaram

Habib Mustafa, Shri

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Khan, Shri Sukhendu

Koley, Shri Barindra Nath

Maity, Shri Gunadhar

Majhi, Shri Subhangshu Sekher

Majumdar, Shri Sunil Kumar

Malaker, Shri Nani Gopal

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mandi, Shri Rampada

Mandi, Shri Sambhunath

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Narayandas

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Mukhopadhyay, Dr. Ambarish

Munsi, Shri Mahammad Bacha

Murmu, Shri Maheswar

Neogy, Shri Brajo Gopal

Paik, Shri Sunirmal

Pathak, Shri Patit Paban

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Banamail

Roy, Shri Pravas Chandra

Roy. Barman, Shri Khitibhusan

Roy Chowdhury, Shri Nirode

Saha, Shri Jamini Bhuson

Saha, Shri Kripa Sindhu

Satpathy, Shri Abani Bhusan

Sen, Shri Sachin

Sinha, Dr. Haramohan

Sk. Siraj Ali, Shri

Soren, Shri Khara

Tirkey, Shri Manohar

**AYES**

Abdus Sattar, Shri

Adhikary, Shri Sisir

Bhattacharyya, Shri Amarendra Nath

Bhunia, Dr. Manas

Biswas, Shri Ananda Mohan

Chowdhary, Shri Abdul Karim

Ghosh, Shri Asok

Goswami, Shri Arun Kumar

Gyan Singh Sohanpal, Shri

Khaitan, Shri Rajesh

Mahato, Shri Shantiram

Misra, Shri Kashinath

Mukherjee, Shri Subrata

Roy, Shri Sukumar

Sarkar, Shri Dhirendra Nath

Sha, Shri Ganga Prosad

Trivedi, Shri Bankim

**Abstention:**

Purkait, Shri Prabodh,

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 17 and the Noes-71 the motions were lost.

The motion of Dr.Ambarish Mukhopadhyay that a sum of Rs.1,54,69,76,000 be granted for expenditure under Demand No. 36, **Major Heads :** "280-Medical and 480-Capital Outlay on Medical". (This is inclusive of a total sum of Rs.25,78,30,000 already voted on account in March, 1985), was then put and agreed to.

**Demand No. 37**

The Cut motion moved by shri Kashinath Misra that the amount be reduced by Rs 100 was then put and lost.

The Motion of Dr. Ambarish Mukhopadhay that a sum of Rs.24,28,82,000 be granted for expenditure under Demand No.37, **Major Head :** "281-Family welfare. (This is inclusive of a total sum of Rs. 4.04.81.000 already voted) on account in March, 1985, was then put and agreed to.

**Demand No. 38**

**Mr. Speaker :** There is no Cut Motions on Demand No. 38. So I put Demand No. 38 to vote.

The motion of Dr. Ambarish Mukhopadhyay that a sum of Rs.23,59,81,000 be granted for expenditure under Demand No. 38, **Major Head :** "282-Public Health, Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewarage and Water Supply" (This is inclusive of a total sum of Rs.3,93,31.000 already voted on account in March, 1985), was then put and agreed to.

**Statement under Rule 346**

**Mr. Speaker :** Shri Rabin Mukherjee, Minister-in-charge of Trasport will now make a statement under rule 346.

**Shri Rabin Mukherjee :** Sir, I now place a statement on the tragic bus accident took place in Jammu and Kasmir State.

Special Tourist Bus No.WBR-4278 belonging to M/s. Bhattacharyya Special of 7, Kali Tample Road, Calcutta, carriying tourists mostly the employees of Calcutta Port Trust and their relations to Kashmir, met with serious accident late in the evening of the 9th April, 1985, at a place known as Rambon, 160 kilometres off Jammu on the Jammu & Kashmir National Highway. The bus skided 200 ft. down to the river Chenab. Of the 62 passengers of the bus, 27 persons succumbed to their injuries. Of the injured, 20 persons were lefted by helicopter to Jammu Hospital where they were admitted. 15 others were brought to the Jammu Hospital by ambulance van.

The first informationn about this tragedy was received through a news agency at about 1-00 hours on Wednesday, the 10th instant. Immediately thereafter attempts were made to contact the authorities of Jammu & Kashmir on the phone. Special Liaison Commissioner of Government of West Bengal at Delhi was informed of the tragedy and he was asked to get in touch with the authorities of Jammu & Kashmir for obtaining the details of the persons dead and injured and their names and addresses. In the evening of 10th details were received from the Special Commissioner, Govt. of West Bengal at Delhi about the incident. By that time messages were also received from the Govt. of J&K giving details of the incident. Of the 27 persons dead, 13 could be identified. The names and addresses of the dead and the injured who could be identified were intimated from Srinagar. Immediately through the agency of the Calcutta Police and the Port Trust efforts were made to contact the relations of the dead and the injured whose names and addresses were transmitted from Jammu & Kashmir.

Calcutta Police was also asked to trace out the whereabouts of the owner of the tourists bus. The list of the passengers travelling in the bus were not readily available with the owner of the bus but the list is available in my Department. The police was told that one son of the owner of the bus head left for Srinagar with the list of passengers travelling in the bus. The police is carrying out through investigation. On scrutiny of records of my Department it apperas

that the ill-fated bus had valid permit, tax and certificate of fitness. The particulars of drivers and their licenses are also being enquired into.

Since most of the tourists travelling in the bus were employees of the Calcutta Port Trust and their relations, the Chairman of the Port Trust was contacted. Messages were sent to Srinagar requisting them to preserve the dead bodies till the arrival of the next of kin. Calcutta Port Trust have organised to send relations of the dead and the injured to Jammu accompanied by two officers of the Calcutta Port Trust and one Inspector of the Calcutta Police. Ten members of the bereaved families have left for Jammu by IAC evening filight yesterday. Arrangement have been made for their journey to the place of accident immediately on arrival at Jammu. J & K Government has been requested to extend all facilities and keep the dead bodies preserved till the arrival of their relations. They are likely to reach the place of accident by evening today.

This has been a great tragedy. We express our deepest condolence to the members of the families of those who have lost their lives. We wish very early recovery of the persons who are lying injured in Jammu hospital. I shall be failing in my duty if I do not mention the co-operation, assistance and help which were very promptly extended by the officials of J & K Govt. for rescuing the injured and otherwise looking after them. The Chief Minister of Kashmir has expressed his condolence and has assured that the injured will received full medical treatment. It speaks volume for the earnestness of J & K officials for the the way they had deployed army helicopters for rescuing the injured and had taken them to Jammu Hospital which is at a considerable distance from the place of accident.

**Mr. Speaker :** We are all sad for the grief of the bereaved families and hope that the injured persons will recover very soon. No debate on this is necessary.

**[6.10–6.20 p.m.]**

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য :** মাননীয় স্পীকার মহোদয়, এই স্পেশাল টুরিষ্ট বাস সম্পর্কে আমার কিছু বক্তব্য আছে। আমি কাগজে দেখলাম আমার এলাকায় সুধীর রঞ্জন ঘোষ বলে একজন

লোক মারা গেছে। পরে আবার বেরল সে মারা যায় নি। কোনটা সঠিক জানি না। তবে একটা দুঃখজনক ঘটনা যে ঘটে গেল সেটা আমরা দেখলাম। আর.টি.এ. থেকে বলে দেওয়া হচ্ছে ফ্যামিলি নিয়ে টুরিষ্ট বাসে যেতে গেলে এম.এল.এ.র সার্টিফিকেট লাগবে। এইরকম ৩/৪টি কেস আমার কাছে এসেছে। আর.টি.এ. নিজেদের বাঁচার জন্য এম.এল.এ.দের দেখিয়ে দেবে এবং এম.এল.এ.দের সার্টিফিকেটের ভিত্তিতে তারা শুধু পারমিসান দেবে। এই পদ্ধতিটা তুলে দিন। কারণ, কোন এম.এল.এ.'ই চায় না, আমিও চাই না, এই রকম খুনের দায়ে পড়ি। নানাভাবে এই এক্সপ্রেস বাসগুলি লোককে বিপদগ্রস্ত করছে, এই ব্যবস্থা বন্ধ হওয়া উচিত।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিও এই প্রসঙ্গে একটু বলছি। এই বিষয়টি আমিও মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা করেছিলাম। আমার কাছে প্রতিদিন ৩/৪টি টুরিষ্ট বাস এই সই করাতে আসে। এম.এল.এ হিসাবে আমাদের বিপদ কতটা সেটা আমি মন্ত্রী মহাশয়ের কাছে উল্লেখ করেছিলাম। আমাদের সার্টিফিকেটের ভিত্তিতে আর.টি.এ পারমিসন দেবে। এই যে দুঃখজনক ঘটনা গেছে তাতে আমরা সকলেই মর্মাহত। ভট্টাচার্য্য ট্রাভেল এজেন্সির এখনো হদিশ পাওয়া যাচ্ছে না। সেইজন্য আমি মন্ত্রী মহাশয়কে বলেছিলাম আমাদের বিপদের হাত থেকে রক্ষা করার জন্য কোন পথ বাতলে দিতে পারেন কিনা, একটু ভেবে দেখে আমাদের জানান।

## Demand No. 45

**Major Heads:** 277-Education (Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 277-Education (Excluding Sports and Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 280-Medical (Tribal Areas Sub-Plan), 282-Public Health, Sanitation and Water Supply (Sewerage and Water Supply) (Tribal Areas Sub-Plan), 288-Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 288-Social Sucurity and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repairates and Welfare of Scheduled Castes, etc.) (Tribal Areas Sub-Plan), 298-Co-operation (Tribal Areas Sub-Plan), 305-Agriculture (Tribal Areas Sub-Plan), 306-Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 307-Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 308-Area Development (Tribal Areas Sub-Plan), 310-Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 312-Fisheries (Tribal Areas Sub-Plan), 313-Forest (Excluding Lloyed Botanic Garden, Darjeeling, (Tribal Areas Sub-Plan), 321-Village and Small Industries (Excluding Public Undertakings) (Trabal Areas Sub-Plan), 480-Capital Outlay on Medical (Buildings) (Tribal Areas Sub-Plan), 488-Capital Outlay on Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 498-Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 505-Capital Outlay on Agriculture

(Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 506-Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development (Tribal Areas Sub-Plan), 510-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 521-Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) (Tribal Areas Sub-Plan), 537-Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 688-Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 698-Loans for Co-operation (Tribal Areas Sub-Plan) and 705-Loans for Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan).

**Dr. SAMBHU NATH MANDI :** Sir, on recomendation of the govt. I beg to move that a sum of Rs.66,32,64,000 be granted for expenditure under Demand No.45. Major Heads : "277-Education (Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 277-Education (Excluding Sports and Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 280-Medical (Tribal Areas Sub-Plan), 282-Public Health, Sanitation and Water Supply (Sewerage and Water Supply) (Tribal Areas Sub-Plan), 288-Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 288-Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, etc.) (Tribal Areas Sub-Plan), 298-Co-operation (Tribal Areas Sub-Plan), 305-Agriculture (Tribal Areas Sub-Plan), 306-Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 307-Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 308-Area Development (Tribal Areas, Sub-Plan), 310-Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 312-Fisheries (Tribal Areas Sub-Plan), 313-Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling)(Tribal area Sub-plan), 321-Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 480-Capital Outlay on Medical (Buildings), (Tribal Areas Sub-Plan), 488-Capital Outlay on Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 498-Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 505-Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 506-Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development (Tribal Areas Sub-Plan), 510-Capital Outlay on

Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 521-Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) (Tribal Areas Sub-Plan), 537-Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 688-Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 698-Loans for Co-operation (Tribal Areas Sub-Plan) and 705-Loans for Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan".

(This is inclusive of a total sum of Rs. 11,05,55,000 already voted on account in March, 1985.)

The Speech was taken as read

মাননীয় সদস্যগণ জানেন যে, রাজ্যের মোট জনসংখ্যার শতকরা প্রায় আঠাশজনই তফসিলী জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত। দেড় কোটির উপর যুগযুগান্তের পিছিয়ে পড়া এই জনসংখ্যার উন্নয়নের জন্য প্রয়োজন লাগাতার ঐকান্তিক প্রচেষ্টা, প্রচুর অর্থ এবং দীর্ঘমেয়াদী পরিকল্পনা।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, বামফ্রন্ট সরকার চরম অর্থনৈতিক প্রতিকূলতার মধ্য দিয়ে চললেও অর্থনৈতিক, সামাজিক, সাংস্কৃতিক, শিক্ষাগত দিক দিয়ে রাজ্যের অপরাপর জনগণের তুলনায় পশ্চাৎপদ তফসিলী জাতি ও আদিবাসী জনগণের সমস্যা ও প্রতিবিধানের বিষয়টিতে সর্বদাই যথেষ্ট গুরুত্ব দিয়েছেন। আগেই একাধিকবার উল্লেখ করেছি যে, এই শ্রেণীর জনগণের মধ্যে শিক্ষার প্রসারের মাধ্যমে যেমন সচেতন অধিকারবোধ জাগানো দরকার তেমনই প্রয়োজন অর্থনৈতিক উন্নয়ন।

**শিক্ষা**

শিক্ষার বিষয় আলোচনা করতে গেলে দেখা যাবে স্বাধীনতা-পরবর্তী পর্যায়ে সরকার রূপায়িত কর্মসূচীর ফলে শিক্ষার কিছুটা প্রসার হলেও এখনও করণীয় অনেকটাই বাকী আছে। নীচেব তথ্য থেকেই তা পরিষ্কার বোঝা যাবে ঃ

**শিক্ষিতের হার**

| বৎসর | রাজ্যের সামগ্রিক জনগণ | তফসিলী ও আদিবাসী ভিন্ন অন্যান্য জনগণ | তফসিলী জাতি | আদিবাসী |
|---|---|---|---|---|
| ১৯৬১ | ২৯.২৮ | ৩৫.২৪ | ১৩.৫৮ | ৬.৫০ |
| ১৯৭১ | ৩৩.২০ | ৩৯.১৯ | ১৭.৮০ | ৮.৯২ |
| ১৯৮১ | ৪০.৯৮ | ৪৮.১২ | ২৪.৩৭ | ১৩.২১ |

উপরোক্ত অবস্থার পরিপ্রেক্ষিতেই আর্থিক সীমাবদ্ধতা সত্ত্বেও ১৯৮৪-৮৫ সালে প্রায় ৫০ হাজার তফসিলী জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীকে ছাত্রাবাসের খরচ যোগানো হয়েছে। নিম্ন আয়ের পরিবারভূক্ত ৪০,০০০ অনাবাসিক তফসিলী ছাত্রছাত্রীর জন্য ভরণপোষণ ভাতা মঞ্জুর করা হয়েছে। আদিবাসীদের অর্থনৈতিক দুরবস্থার কথা চিন্তা করে ঐ ভাতা প্রায় ৩০ হাজার অর্থাৎ সমস্ত যোগ্য আদিবাসী ছাত্রছাত্রীকেই মঞ্জুর করা হয়েছে। মাধ্যমিক পর্যায়ের প্রায় সমস্ত যোগ্য ছাত্র-ছাত্রীকে বই কেনার জন্য অনুদান মঞ্জুর করা হয়েছে। কিছু কিছু বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের লেখাপড়ার মান উন্নয়নের জন্য বিশেষভাবে কোচিং-এর ব্যবস্থা করা হয়েছে। ১৯৮৫-৮৬-তে এই সমস্ত কর্মসূচীই বহাল থাকছে।

মাধ্যমিক স্তরের ছাত্রছাত্রীদের জন্য বিদ্যালয় সংলগ্ন ছাত্রাবাস ও আশ্রম ছাত্রাবাস নিমার্ণে অনুদান দেওয়ার কর্মসূচীও চালু থাকছে। মূল্যবৃদ্ধির পরিপ্রেক্ষিতে ঐ কর্মসূচীতে দেয় অনুদানের সর্বোচ্চ হার পরিবর্তন বিষয়ে সরকার চিন্তা করছে।

বেলপাহাড়ীস্থিত আদিবাসী ছাত্রীদের আবাসিক উচ্চমাধ্যমিক বিদ্যালয়টি ছাত্রীসংখ্যা ১৯৮৫ শিক্ষাবর্ষের শুরু থেকেই শতকরা ৫০ ভাগ বৃদ্ধি করা হয়েছে। প্রসঙ্গতঃ উল্লেখ্য বিদ্যালয়টি একটি অতিরিক্ত নূতন ভবন, নূতন ছাত্রীনিবাস এবং ষ্টাফ কোয়ার্টার পূর্বেই নির্মিত হয়েছে। প্রাথমিক স্তরের আশ্রম ছাত্রাবাস স্থাপন ও পরিচালনার কর্মসূচীও চালু থাকছে।

মফঃস্বল থেকে আগত কলেজ ও বিশ্ববিদ্যালয়ে অধ্যয়নরত ছাত্রদের জন্য নির্মিত উল্টাডাঙ্গা অঞ্চলের 'সিধু কানু' ছাত্রবাসটি বিগত বছরেই চালু হয়েছে। ৬৪ জন তফসিলী ও আদিবাসী ছাত্রের ঐ ছাত্রাবাসের থেকে পড়াশুনার সুযোগ আছে।

মেদিনীপুর শহরের কেন্দ্রীয় ছাত্রীনিবাসটির নির্মাণকার্য প্রায় সম্পূর্ণ হওয়ার পথে। নিমার্ণকার্য শেষ হলে ১০০ জন ছাত্রী উপকৃত হবে।

মাধ্যমিকোত্তর পর্যায়ে পাঠরত ছাত্রছাত্রীদের বৃত্তিদানের কর্মসূচীটি যথরীতি বহাল আছে। সমস্ত যোগ্য ছাত্রছাত্রী যাতে এই বৃত্তি পেতে পারে তারজন্য প্রয়োজনীয় বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, সাম্প্রতিককালে বেকারের সংখ্যা ভয়াবহ আকার ধারণ করেছে। স্বাভাবিকভাবেই তফসিলী ও আদিবাসী যুবকদের চাকুরী পাওয়া অপেক্ষাকৃত অধিক কষ্টসাধ্য হয়ে উঠেছে। পশ্চিমবঙ্গ সরকার তফসিলী ও আদিবাসী কর্মপ্রার্থীদের পক্ষে প্রতিযোগিতামূলক নানা পরীক্ষায় যাতে বেশি সাফল্য দেখানো সম্ভব হয় তার জন্য প্রাক্-পরীক্ষা প্রশিক্ষণ কেন্দ্র চালিয়ে যাচ্ছেন। বর্তমানে ঐরূপ ৪টি কেন্দ্র থেকে বিভিন্ন বিষয়ে বছরে মোট ২৩০ জন কর্মপ্রার্থীকে প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা হয়েছে।

**অর্থনৈতিক উন্নয়ন**

১৯৮১-র জনগণনার রিপোর্ট থেকে সুস্পষ্ট যে, এখনও পর্যন্ত রাজ্যের মোট শ্রমজীবী মানুষের অর্ধাংশের বেশীরভাগই কৃষির সঙ্গে যুক্ত। স্বাভাবিকভাবেই তফসিলী জাতি ও আদিবাসী জনগণের আরও বেশী সংখ্যক শ্রমজীবী মানুষ কৃষিনির্ভর। তফসিলী শ্রমজীবিদের শতকরা ৭২ জন এবং আদিবাসী শ্রমজীবিদের শতকরা ৮০ জন কৃষির নির্ভরশীল। তাই ভূমি ব্যবস্থার পরিবর্তনেই এদের উন্নতি সম্ভব। বামফ্রন্ট সরকারের ভূমি-সংস্কার কর্মসূচী রূপায়ণে ব্যাপক সংখ্যক তফসিলী

জাতি ও আদিবাসী জনগণ উপকৃত হয়েছেন।

সর্বশেষ হিসাব অনুযায়ী মোট পাট্টাপ্রাপ্ত জমির প্রাপক সংখ্যা যেখানে ১৫ লক্ষ ৭২ হাজার ৫৩১ জন, তারমধ্যে তফসিলী জাতি ৫লক্ষ ৭১ হাজার ৯৮৮ জন এবং আদিবাসী ৩ লক্ষ ৩ হাজার ২৭৬ জন। নথিভুক্ত মোট ১৩ লক্ষ ১১ হাজার ৪৮২ জন বর্গাদারের মধ্যে একটি ব্যাপক অংশই তফসিলী জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত।

পশ্চিমবঙ্গ সরকারের বাস্তু জমি গ্রহণ আইনে ১৯৮৪-এর শেষ পর্যন্ত মোট ১ লক্ষ ৮৪ হাজার দরিদ্র পরিবার উপকৃত হয়েছেন। এরমধ্যে এক বিরাট অংশই তফসিলী জাতি ও আদিবাসী সম্প্রদায়ের।

জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প ও গ্রামীণ ভূমিহীন কর্মসংস্থান প্রকল্প রূপায়ণের ফলে বহু সংখ্যাক তফসিলী জাতি ও আদিবাসী জনগণ উপকৃত হয়েছেন।

বিলি করা জমির পাট্টাপ্রাপ্ত তফসিলী জাতি ও আদিবাসী ছোট চাষী ও প্রান্তিক চাষীদের মহাজনদের কবল থেকে মুক্ত করে দারিদ্র্যসীমার উপরে তোলার জন্য "চাষের কাজে আর্থিক সাহায্য দানের" ব্যাপক কর্মসূচীটি সরকারী আর্থিক সাহায্য ও ব্যাঙ্ক কর্তৃক প্রদত্ত ঋণের সাহায্যে রূপায়িত হচ্ছে।

দরিদ্র তফসিলী ও আদিবাসী কৃষিজীবীদের অর্থনৈতিক মান উন্নয়নে এই কর্মসূচীও একটি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে।

**পরিপূরক পরিকল্পনা**

তফসিলী জাতি ও আদিবাসীদের মান উন্নয়নের জন্য রাজ্য পরিকল্পনার পরিপূরক হিসাবে পরিপূরক পরিকল্পনা রূপায়িত হচ্ছে। অর্থনৈতিক মান উন্নয়নের ক্ষেত্রে এই পরিপূরক পরিকল্পনা সর্বাধিক গুরুত্বপূর্ণ বলে পরিগণিত হয়েছে। তফসিলী ও আদিবাসীদের অর্থনৈতিক মান উন্নয়নের কর্মসূচীসমূহ মূলতঃ পরিপূরক পরিকল্পনা তহবিল থেকেই রূপায়িত হচ্ছে।

আদিবাসী উপ-পরিকল্পনা ও তফসিলীদের জন্য বিশেষ পরিকল্পনায় যে সমস্ত কর্মসূচীতে অর্থ মঞ্জুর করা হয় তা হলো ঃ

**ভূমি সংস্কার**

আদিবাসী ও তফসিলী জাতিভুক্ত বর্গাদার ও পাট্টাদার যাদের এক হেক্টর পর্যন্ত জমি আছে তারা খরিফ ও রবি চাষের জন্য একর প্রতি নিম্নলিখিত অর্থ সাহায্য পায় ঃ

(ক) সরকারী অনুদান .. ২৫০ টাকা

(খ) ব্যাঙ্ক ঋণ .. ৩৫০ টাকা

মোট ৬০০ টাকা

**কৃষি**

(ক) উন্নত ধরণের কৃষি যন্ত্রপাতি প্রদান

(খ) জল উত্তোলক বিতরণ

(গ) জমির পরিচর্যা ও উন্নয়নের অর্থ সাহায্য

(ঘ) পান বরোজ প্রকল্প

(ঙ) মাঠকূয়া ও অগভীর নলকূপ

(চ) ছোট সেচ প্রকল্প (পাম্প মেশিনসহ)

(ছ) ফল ও সব্জীর বীজ ও চারা বিতরণ।

**সেচ**

(ক) রিভার লিফ্‌ট্‌ ও গভীর নলকূপ প্রকল্প

(খ) পুষ্করিণী খনন ও সংস্কার

(গ) মাঝারি সেচ প্রকল্প

(ঘ) বাঁধ প্রকল্প

**পশুপালন**

জীবিকার্জনে সহায়তার জন্য গাভী পালন, ছাগল ও শূকর পালন, মেষ পালন, হাঁস-মুরগী পালন প্রকল্পে অর্থ সাহায্য করা হয়। এই প্রকল্পে পশু বা পাখীর মূল্যের অর্ধেক ও আনুষঙ্গিক সকল ব্যয় অনুদান হিসাবে দেওয়া হয়।

**কুটিরশিল্প**

(ক) গ্রামীণ শিল্প কর্মশালা স্থাপন

(খ) রেশমশিল্পীদের জন্য প্রদর্শনীক্ষেত্র স্থাপন

(গ) তুঁতচাষে সাহায্য প্রদান

(ঘ) বংশগত পেশা-যেমন চর্মশিল্প, বেতশিল্প, বাঁশশিল্প, তাঁতশিল্প ইত্যাদিতে সাহায্য প্রদান

(ঙ) মৌমাছি পালন, গরুর গাড়ির চাকা নির্মাণ, কাঠের কাজ, প্রস্তর শিল্প [illegible]ড়ি তৈরী ইত্যাদিতে সাহায্য প্রদান

(চ) ছোট ছোট ব্যবসা-যেমন মুদিখানা, টেলারিং দোকান, [illegible] দোকান, জামাকাপড়ের ইত্যাদির জন্য অর্থ সাহায্য।

**মৎস্য চাষ**

(ক) মৎস্য চাষ সম্বন্ধে শিক্ষা

(খ) জাল ও নৌকা ক্রয়ের জন্য অর্থ সাহায্য

(গ) পুকুরে মৎস্য চাষের জন্য অর্থ সাহায্য

(ঘ) পোনা সংগ্রহ ও রপ্তানিকারকদের অর্থ সাহায্য।

বিভিন্ন বিভাগের ১৯৮৫-৮৬ সালের রাজ্য পরিকল্পনা থেকে তফসিলীদের জন্য বিশেষ পরিকল্পনা রূপায়ণে মোট ৬,৭০৪ লক্ষ টাকা এবং আদিবাসী উপ-পরিকল্পনা বাবদ মোট ২,৭৭০ লক্ষ টাকা ব্যয় করা হবে বলে আশা যাচ্ছে।

রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যাতে তফসিলী ও আদিবাসীদের পরিপূরক পরিকল্পনার দেয় কেন্দ্রীয় সাহায্য ঠিকমত পাওয়া যায় সেজন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। আশা করা যাচ্ছে, ১৯৮৫-৮৬ সালে তফসিলীদের বিশেষ পরিকল্পনার জন্য ১,৮০৮.৭৪ লক্ষ টাকা এবং আদিবাসী উপ-পরিকল্পনার জন্য ৫৩৮.[illegible] লক্ষ টাকায় বিশেষ কেন্দ্রীয় সাহায্য হিসাবে পাওয়া যাবে।

এই প্রসঙ্গে উল্লেখ্য যে, এ পর্যন্ত রাজ্যের মোট আদিবাসী জনসংখ্যার শতকরা ৪০ জনকে আদিবাসী উপ-পরিকল্পনার আওতায় আনা গিয়েছে। বাকী শতকরা ৬০ জন আদিবাসী উপ-পরিকল্পনার সুযোগ থেকে বঞ্চিত। কেন্দ্রীয় সরকারকে যে সমস্ত মৌজায় মোট জনসংখ্যার শতকরা ২৫ ভাগ আদিবাসী সেই সমস্ত মৌজাকে আদিবাসী উপ-পরিকল্পনায় অন্তর্ভুক্ত করার অনুরোধ বারবার জানানো সত্ত্বেও কেন্দ্রীয় সরকার রাজী হয়নি। তবে সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে আদিবাসী উপ-পরিকল্পনা সংক্রান্ত ওয়ার্কিং গ্রুপ কেন্দ্রীয় সরকারের প্রচলিত নিয়মকানুন এই মর্মে পরিবর্তিত করার জন্য সুপারিশ করেছেন। ঐ সুপারিশ অনুযায়ী রাজ্য সরকারও পুনরায় খসড়া সপ্তম পঞ্চবার্ষিকী আদিবাসী উপ-পরিকল্পনাতে ঐভাবে প্রস্তাব রাখছেন। কেন্দ্রীয় সরকার সম্মত হলে রাজ্যের মোট আদিবাসী জনসংখ্যার শতকরা ৭০ জনকে আদিবাসী উপ-পরিকল্পনার আওতায় আনা যাবে। বাকী শতকরা ৩০ জনের জন্য সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনার রাজ্য পরিকল্পনা খাতে কিছু অর্থ ঐ উদ্দেশ্যে বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। কর্মসূচীটিকে কেন্দ্র পৃষ্ঠপোষিত পরিকল্পনায় অন্তর্ভুক্ত করে প্রস্তাবিত বরাদ্দের সমপরিমাণ অর্থ কেন্দ্রীয় সাহায্য বাবদ মঞ্জুর করার জন্যও কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়েছে।

অষ্টম অর্থ কমিশন এ রাজ্যের আদিবাসী এলাকার প্রশাসনিক উন্নয়নের জন্য ১৯৮৪-৮৫ থেকে ১৯৮৮-৮৯ পর্যন্ত পাঁচ বছরের জন্য মোট ৫৩০.০০ লক্ষ টাকা বরাদ্দের সুপারিশ করেছেন।

মাননীয় সদস্যদের জানা আছে যে, কেন্দ্রীয় সরকার অষ্টম অর্থ কমিশন কর্তৃক ১৯৮৪-৮৫ সালের জন্য সুপারিশকৃত অন্যান্য ক্ষেত্রেও যেমন কোন অর্থ বরাদ্দ করেন নি, তদনুসারে আদিবাসীদের জন্য সুপারিশকৃত কোন টাকাও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যায় নি।

এ রাজ্যে অরণ্য গ্রাম (ফরেষ্ট ভিলেজ) সমূহে বসবাসকারী আদিবাসীদের প্রাথমিক শিক্ষা, স্বাস্থ্য, পানীয় জল, সড়ক নির্মাণ, গৃহনির্মাণ, কৃষি, সেচ, পশুপালন প্রভৃতি সংক্রান্ত কর্মসূচী রূপায়ণের কাজ সরকার হাতে নিয়েছেন।

তফসিলী জাতি ও আদিবাসীদের অর্থনৈতিক মান উন্নয়নে এই বিভাগের অধীন পশ্চিমবঙ্গ তফসিলী জাতি ও আদিবাসী উন্নয়ন বিত্ত নিগম এবং পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় নিগম-এর ভূমিকাও সবিশেষ উল্লেখযোগ্য।

**তফসিলী জাতি ও আদিবাসী উন্নয়ন ও বিত্ত নিগম**

বর্তমানে এই নিগমের প্রধান কাজই হচ্ছে দারিদ্র্যসীমার নীচে অবস্থানকারী তফসিলী জাতি ও আদিবাসী যুবকদের স্বনির্ভরতা অর্জনের জন্য মধ্যমেয়াদী ঋণ মঞ্জুর করা। নিগম থেকে কৃষি, পশুপালন, মৎস্য চাষ, ক্ষুদ্র ও কুটির শিল্প, ক্ষুদ্র ব্যবসা প্রভৃতি কর্মসূচীতে মোট ব্যয়ের ২০ শতাংশ থেকে ২৫ শতাংশ (সর্বোচ্চ টা. ২,৫০০ পর্যন্ত) প্রান্তিক ঋণ হিসাবে দেওয়া হয়। মোট ব্যয়ের ৫০ শতাংশ পাওয়া যায় সরকারী অনুদান থেকে বাকী অংশ ব্যাঙ্ক থেকে ঋণ হিসাবে পাওয়া যায়।

১৯৮৪-৮৫ আর্থিক বছরের জানুয়ারী মাস পর্যন্ত মধ্যমেয়াদী ঋণের মাধ্যমে ৭০ হাজার ১৫০টি তফসিলী পরিবার ও ৮ হাজার ৯১৮টি আদিবাসী পরিবারের হাতে ৩ কোটি ৭৯ লক্ষ ২০ হাজার টাকার সরকারী সাহায্য সমেত মোট ১৯ কোটি ১১ লক্ষ ৪৩ হাজার টাকার আর্থিক সাহায্য পৌঁছে দেওয়া হয়েছে। বর্তমানে আর্থিক বছরে আরও বেশী সংখ্যক পরিবারকে নিগমের কর্মপরিধির আওতায় কর্মসূচী আছে।

**আদিবাসী উন্নয়ন সমবায় নিগম লিমিটেড**

এই নিগম ইতিপূর্বে স্থাপিত ৬৬টি বহুমুখী সমবায় সমিতির শীর্ষ সংস্থা হিসাবে আদিবাসীদের প্রয়োজনীয় গ্রামীণ ঋণ সংস্থান, ন্যায্য দামে অত্যাবশ্যক ভোগ্যসামগ্রী ও কৃষিসরঞ্জাম সরবরাহ ও আদিবাসীদের উৎপাদিত দ্রব্যসামগ্রীর বিপণনের ব্যবস্থা করছে। গত আর্থিক বছরে এই নিগম ল্যাম্পসগুলির সাহায্য মোট ৫ কোটি টাকার ভোগ্যপণ্য আদিবাসীদের সরবরাহ করেছে।

সরকারের নতুন বন-নীতির ফলে ক্ষুদ্র বনজ সামগ্রীগুলো যেমন, শালবীজ, কেন্দু পাতা প্রভৃতি সংগ্রহ ও বিপণনের একচেটিয়া অধিকার ল্যাম্পগুলির উপর ন্যাস্ত থাকায় আদিবাসীরা ন্যায্য সংগ্রহমূল্য পাচ্ছেন। আদিবাসীদের দুরবস্থা লাঘব করার জন্য নিগম ল্যাম্পস্ মারফৎ খোরাকী, চিকিৎসা, পুত্র-কন্যার বিবাহ ইত্যাদি কারণে ঋণ মঞ্জুর ন্যায্য দরে আদিবাসীদের মধ্যে রুটি, বিস্কুট ইত্যাদি সরবরাহের জন্য দুইটি আধুনিক বেকারী পরিচালনা করছেন। নিগমের নির্দেশনা ও তত্ত্বাবধানে বেশ কিছু সংখ্যক "বায়োগ্যাস প্ল্যান্ট" বিভিন্ন জেলায় চালু হয়েছে। এছাড়া পুরুলিয়া জেলায় একটি পাথর ভাঙ্গার কল চালু হয়েছে। নিগম আদিবাসীদের কর্মসংস্থানের জন্য ছোট ছোট দোকান খোলা ও রিক্সাভ্যান ক্রয়ের জন্য আর্থিক সাহায্য দিচ্ছে।

**শিল্প কর্মসূচী**

তফসিলী জাতি ও আদিবাসী জনগণ বংশানুক্রমিকভাবে যে সমস্ত শিল্পের সঙ্গে যুক্ত সেই সমস্ত শিল্পে যেমন : (১) বয়ন, (২) চর্মজাত দ্রব্য, (৩) দারু (৪) তসর রেশম, (৫) বিবিধ হস্তশিল্প, (৬) লাক্ষা ইত্যাদিতে প্রশিক্ষণ দানের জন্য এবং তফসিলী জাতি ও আদিবাসী মহিলাদের সহায়ক বৃত্তি হিসাবে টেলারিং-এ প্রশিক্ষণ দানের জন্য এই বিভাগের শিল্প শাখা মোট ৭৭টি কেন্দ্রে শিল্প প্রশিক্ষণ কর্মসূচী রূপায়ণ করে চলেছেন। বছরে মোট সর্বাধিক ১,৩২০ জন শিক্ষার্থীকে প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা আছে। শিক্ষণপ্রাপ্ত তফসিলী জাতির লোকেদের ও আদিবাসীদের নিজস্ব ব্যবসা আরম্ভের জন্য

পাঁচশো টাকা হারে অনুদান দেবার ব্যবস্থা আছে। কিছু কিছু ক্ষেত্রে এই অর্থ এবং তফসিলী জাতি ও আদিবাসী উন্নয়ন ও বিত্ত নিগম প্রদত্ত ঋণের সাহায্য তফসিলী জাতি ও আদিবাসী যুবকেরা স্বয়ম্ভর হবার সুযোগ পাচ্ছেন।

**স্বাস্থ্য, গৃহনির্মাণ, সামাজিক ও অন্যান্য প্রকল্প**

বাসস্থান মানুষের একটি অন্যতম প্রাথমিক চাহিদা। এই কারণে গৃহহীন দরিদ্র তফসিলী জাতি ও আদিবাসীদের গৃহনির্মাণ কর্মসূচীর জন্য বরাদ্দ রাখা হয়েছে। তফসিলী জাতি ও আদিবাসীদের মধ্যে সাংস্কৃতিক ও শিক্ষামূলক কাজ করার জন্য স্বেচ্ছাসেবী সংস্থাসমূহকে অনুদান মঞ্জুর করা হয়ে থাকে।

আদিবাসীদের নিজস্ব ভাষায় সৃজনশীল সাহিত্য শিল্প সৃষ্টিতে উৎসাহ দানে আর্থিক সাহায্য প্রদানের জন্য নূতন একটি কর্মসূচীতে অর্থ বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

মদ্যপানের অভ্যাস আদিবাসীদের মধ্যে ব্যাপকভাবে প্রচলিত। মদ্যপান তাদের ধর্মীয় রীতিনীতির সঙ্গে সম্পর্কিত। অথচ মদ্যপানের আধিক্য তাদের শারীরিক ও অর্থনৈতিক অবস্থাকে আরও দুর্বল করে তুলছে। সরকার বিভিন্ন দিক বিবেচনা করে মদ্যপান নিয়ন্ত্রনের উদ্দেশ্যে আবগারী নীতির প্রয়োজনীয় পরিবর্তন সাধন করেছেন। আদিবাসীদের মধ্যে অন্যান্য যে সমস্ত কুপ্রথা আজও পর্যন্ত বিদ্যমান সেই সমস্ত কুপ্রথা রহিতের উদ্দেশ্যে বিভিন্ন সময়ে বিভিন্ন প্রচারপত্রের মারফৎ আদিবাসী জনগণকে শিক্ষিত ও সর্তক করার প্রচেষ্টাও অব্যাহত আছে।

**অস্পৃশ্যতা দূরীকরণ**

পশ্চিমবঙ্গে অস্পৃশ্যতা এমন কোন সমস্যা নয়। তবু সামাজিক বৈষম্য থাকার ফলে গ্রামাঞ্চলে এর কিছু কিছু চিহ্ন এখনও বিদ্যমান। এর বিরুদ্ধে প্রচার, আলোচনা ইত্যাদির মাধ্যমে সমস্যা দূরীকরণের প্রয়াস অব্যাহত থাকছে।

**গবেষণা**

এই বিভাগের অধীন সাংস্কৃতিক গবেষণাগার তফসিলী জাতি ও আদিবাসীদের সমস্যা এবং তার সমাধান প্রভৃতি বিষয়ে গবেষণা চালিয়ে যাচ্ছে। ১৯৮৪-৮৫ আর্থিক বছরে এই গবেষণাগার কতকগুলি কর্মসূচী মূল্যায়নের কাজও হাতে নিয়েছে। এছাড়াও ক্ষুদ্র এবং অনুন্নত তিনটি আদিবাসী সম্প্রদায়ের (টোটো, বিরহোর ও লোধা) ওপর ভিন্ন ভিন্ন সমীক্ষার মাধ্যমে সার্বিক উন্নয়ন-প্রকল্প রচনার কাজ শেষ করেছে। গবেষণাগার সাঁওতালী ভাষায় প্রশিক্ষণ দানের একটি কর্মসূচীও রূপায়ণ করে চলেছে। তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণকর্মের সহিত জড়িত সর্বস্তরে সরকারী কর্মচারীরা যাতে তফসিলী জাতি আদিবাসী সম্প্রদায়ের সমস্যা সম্বন্ধে অবহিত হয়ে সুষ্ঠুভাবে ঐ কাজ সম্পাদন করতে পারেন, সেজন্য তাঁদের যথাযথ মানসিকতা গড়ে তোলার চেষ্টা চলছে।

**নিয়োগ শাখা**

মাননীয় সদস্যরা জানেন যে, ১৯৭৬ সালের পশ্চিমবঙ্গ তফসিলী জাতি ও আদিবাসী (চাকুরীতে পদ সংরক্ষণ) আইনে সরকারী, স্বায়ত্তশাসন সংস্থা, বিধিবদ্ধ কর্পোরেশন, সরকারী সংস্থা, সরকারী ও সরকারী সাহায্যপ্রাপ্ত বিদ্যালয় প্রভৃতির চাকুরীতে তফসিলী জাতি ও আদিবাসীদের পদ সংরক্ষণের ব্যবস্থা আছে। বিভাগীয় এমপ্লয়মেন্ট সেল এই আইনের বিধিবিধান সর্বত্র প্রতিপালিত

হচ্ছে কিনা যে ব্যপারে সর্তক দৃষ্টি রাখছে। সরকারের তৎপরতার ফলে সরকারী, আধাসরকারী এবং সরকারী সাহায্যপ্রাপ্ত শিক্ষা- প্রতিষ্ঠানসমূহের চাকুরীতে তফসিলী জাতি এবং আদিবাসী সম্প্রদায়ের প্রতিনিধিত্ব আগের চেয়ে অনেকটা বৃদ্ধি পেয়েছে। ইঞ্জিনীয়ারিং এবং মেডিকেল কলেজসমূহে তফসিলী ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের ভর্তির ক্ষেত্রেও কিছুটা অগ্রগতি ঘটেছে।

**প্রশাসনিক ব্যবস্থা**

সম্প্রতি প্রশাসন ব্যবস্থাকে আগের চেয়ে কিছুটা জোরদার করা হলেও কাজের পরিধি যেভাবে পরিব্যাপ্ত হচ্ছে তাতে তফসিলী ও আদিবাসীদের সমস্যার সত্যিকারের প্রতিকারের জন্য প্রশাসনকে আরো জোরদার করা প্রয়োজন।

পরিশেষে আমি মাননীয় সদস্যদের বলতে চাই যে, পৃথিবীর দেশে দেশে অনগ্রসর জাতি, গোষ্ঠী তাদের দাবীদাওয়া এবং অধিকারবোধ সম্বন্ধে সচেতন হচ্ছেন। একইভাবে আমাদের দেশের এই সমস্ত অনগ্রসর লোকেরা আজ তাদের দাবী সম্বন্ধে সচেতন হয়েছে, দাবী আদায়ের জন্য সংঘবদ্ধ হতে শিখেছে। অপরদিকে আদিবাসী ও তফসিলী জাতিদের স্বাভাবিক সরলতার সুযোগে কায়েমী স্বার্থান্বেষীচক্র, প্রতিক্রিয়াশীলচক্র, প্রাদেশিকতাবাদ, বিচ্ছিন্নবাদ প্রভৃতিকে আশ্রয় করে নানান ধরণের অপপ্রচার চালিয়ে যাচ্ছে। মনে রাখা দরকার এইসব অনগ্রসর সম্প্রদায়ের জীবনধারণের জন্য প্রয়োজনীয় ন্যূনতম চাহিদা যদি মেটানো না যায় তাহলেই বিপথে চালিত হওয়ার অবকাশ থেকে যায়। এই পরিস্থিতিতে সদস্যদের কাছে আমার অনুরোধ আমরা কেউ যেন সাময়িক লাভের আশায় সমস্যাকে আরো জটিল করে না তুলি। আর্থিক সীমাবদ্ধতার মধ্যেও পশ্চাৎপদ এই জনগণের উন্নয়নের জন্য গৃহীত কর্মসূচীকে বাস্তবায়নের মাধ্যমে আমরা যেন এই অনগ্রসর শ্রেণীর দুর্গতির কিছুটা লাঘব করতে পারি এবং ঐ সমস্ত অপপ্রচারের হাত থেকে তাদের রক্ষা করতে পারি।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই কথা বলে আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যগণকে অনুরোধ জানাচ্ছি যে, পশ্চাৎপদ তফসিলী জাতি ও আদিবাসী জনগণের কল্যাণে গৃহীত কর্মসূচী রূপায়ণে তারা যেন প্রয়োজনীয় সহযোগিতার হাত সম্প্রসারিত করেন এবং ৪৫নং দাবীর ক্ষেত্রে ৬৬ কোটি ৩২ লক্ষ ৬৪ হাজার (ছিয়ট্টি কোটি বত্রিশ লক্ষ চৌষট্টি হাজার) টাকা (ইতিপূর্বে ভোট-অন-এ্যাকাউন্টে মঞ্জুরীকৃত ১১ কোটি ৫ লক্ষ ৫৫ হাজার টাকা সমেত) ব্যয় বরাদ্দের প্রস্তাবটি মঞ্জুর করেন।

## Demand No. 45

**Mr. Speaker :** All the cut motions are in order and taken as moved.

## MOTIONS FOR REDUCTION

**Shri KASHINATH MISRA :** Mr.Speaker, Sir, I beg to move that the amount of demand be reduced by Rs.100/-. To discuss—

১। তপশিলী ও আদিবাসী ছাত্রছাত্রীদের বুক গ্রান্ট এবং মেন্টিন্যান্স গ্রান্ট ঠিকমত না দেওয়ায় উক্ত ছাত্রছাত্রীরা শিক্ষাহতে বঞ্চিত হচ্ছে। এর প্রতিকারে সরকারী ব্যর্থতা;

২। ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালের আর্থিক বছরগুলিতে নূতন বিশ দফা কর্মসূচী অনুযায়ী তপসিলী-আদিবাসী এলাকাগুলির সার্বিক উন্নয়নের জন্য যে অর্থ বরাদ্দ

করা হয়েছিল তা যথোপযুক্তভাবে তপসিলী-আদিবাসী জাতির কল্যাণে ব্যয় করতে সরকারী ব্যর্থতা;

৩। বিশ দফা কর্মসূচীর মাধ্যমে পশ্চিমবাংলায় আদিবাসী ও তপসিলী সম্প্রদায়ের অধিবাসীদের নিরক্ষরতা, আবাসস্থান এবং কর্মসংস্থানের সমস্যা সমাধান করতে সরকারের ব্যর্থতা;

৪। বাঁকুড়া জেলাতে তপসিলী ও আদিবাসী সম্প্রদায়ের যুবক-যুবতীর স্বনির্ভর প্রকল্পে আর্থিক সাহায্য প্রদানে সরকারের ব্যর্থতা;

৫। পশ্চিমবাংলার তপসিলী জাতি ও উপজাতি সম্প্রদায়ের বিভিন্ন ধরণের শিল্পীরা স্পেশাল কম্পোনেন্ট স্কীমের মাধ্যমে ব্যাঙ্কের কাছে ঋণ নেবার জন্য দরখাস্ত করলেও সরকারের সাবসিডি মঞ্জুর না থাকায় ব্যাঙ্ক কর্তৃপক্ষ বিবেচনা করছেন না; এ ব্যাপারে সরকারী ব্যবস্থা নিতে সরকারের ব্যর্থতা।

৬। পশ্চিমবাংলায় আদিবাসী অধ্যুসিত এলাকাগুলিতে গ্রামীণ পাইপ লাইনের মাধ্যমে পানীয় জল সরবরাহ প্রকল্পের জন্য সরকার ৬০০ কোটি টাকা মঞ্জুর করেছেন। সমপরিমাণ টাকা কেন্দ্রীয় সরকারও মঞ্জুর করেছেন। মঞ্জুরীকৃত টাকা প্রকল্পটির মাধ্যমে ক্রয় করতে সরকারের ব্যর্থতা।

(Mr. Deputy Speaker was in the Chair)

**শ্রী আনন্দ মোহন বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তপশীল দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় এখানে ১৯৮৫-৮৬ সালের যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন, আমি খুব দুঃখের সঙ্গে মন্তব্য করে এতে অংশ গ্রহণ করছি। তিনি ৬৬ কোটি টাকা ব্যয় বরাদ্দ মঞ্জুরীর প্রস্তাব এখানে করেছেন। আপনি জানেন যে সারা পশ্চিমবঙ্গের জনসংখ্যার ১/৩ অংশ হচ্ছে এই সম্প্রদায়ের মানুষ। ৬৬কোটি টাকা যদি এই দপ্তরের জন্য বরাদ্দ হয় তাহলে অনুন্নত সম্প্রদায়ের এই মানুষগুলির জন্য মাথা পিছু সার্বিক উন্নয়ণের জন্য মাত্র ৩৩ টাকা বরাদ্দ করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মন্তব্য করছি, This is a 'weak budget' for the weaker section. মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে কোন সংকীর্ণতার কথা বলছি না, আমি কোন সাম্প্রদায়িকতার কথাও বলছি না, আমি এখানে মানুষের সাংবিধানিক অধিকারের কথাই বলছি। আমি এখানে সেই সমস্ত মানুষের কথা তুলে ধরতে চাই যাদের পরিশ্রমে দেশে এক কর্মচাঞ্চল্যের সৃষ্টি হয়েছে। যারা গাইতি দিয়ে পাহাড় ভেঙে রাস্তা তৈরী করে, যারা কোদাল চালিয়ে মাটি কেটে রাস্তা তৈরী করে, যারা বিনা দ্বিধায় আমাদের মত ভদ্রলোক যারা শহরে বাস করে, সেই শহরকে পরিষ্কার-পরিচ্ছন্ন রাখে, সেই সমস্ত মানুষের কথা আমি আপনার মাধ্যমে উত্থাপন করতে চাই। এই মানুষ কারা? এই মানুষ হচ্ছে — রামা, কৈবর্ত হাসিম শেখেরে দল। এদের কথা যখন ভাবী তখন আমার মনে হয় —

"হে মোর দুভার্গা দেশ যাদের করেছো অপমান

অপমানে হতে হবে তাঁদের সবার সমান।" অথবা বলতে হয় —

"পশ্চাতে রেখেছো যারে,

সে তোমারে পশ্চাতে টানিছে"।

আজকে এদের সম্পর্কে ভাবতে হবে, চিন্তা করতে হবে। কেন্দ্রীয় সরকার এদের সম্পর্কে অনেক আইন করেছেন। আজকে শ্রদ্ধা জানিয়ে ডঃ আম্বেদকরের কথা বলি। তিনি আমাদের সংবিধান প্রণয়ণ কমিটির চেয়ারম্যান ছিলেন এবং সেই কমিটিতে আরো অনেক রাষ্ট্র নায়কেরাও ছিলেন।

**[6.20–6.30 p.m.]**

বৃটিশ ভারতের পর এই সমস্ত অবহেলিত নিষ্পেসিত মানুষদের জাতীয় জীবনের স্রোতের সঙ্গে একত্রিত করার জন্য সংবিধানের অনেক অধ্যায় সংযোজিত হয়েছে। সংবিধানের কোন অধ্যায়ে বলা হয়েছে Untouchability is a social crime ১৬নং অধ্যায়ে বলা হয়েছে প্রত্যেকটি প্রাদেশিক সরকারের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে এই সমস্ত অবহেলিত নিষ্পেষিত মানুষদের সার্বিক উন্নয়নের জন্য প্রাদেশিক সরকার যে কোন আইন প্রণয়ন করতে পারেন। ৩৪০অধ্যায়ে বলা হয়েছে, স্বাধীনতার পর এই মানুষগুলি শিক্ষার ক্ষেত্রে কতটা এগিয়ে গেল, বৈষয়িক ক্ষেত্রে কতটা এগিয়ে গেল, সামাজিক ক্ষেত্রে কতটা তার মূল্যায়ণ হ'ল তারজন্য কমিশনের কথা বলা আছে। স্যার, আমরা জানি, ১৯৬৫ সালে কাকা কালেকার কমিশন গঠিত হয়েছিল। সেই কমিশনের রিপোর্টে এদের সম্বন্ধে অনেক কথা বলা হয়েছিল - শিক্ষার ক্ষেত্রে, চাকরির ক্ষেত্রে এদের জন্য সংরক্ষণের কথা বলা হয়েছিল। ১৯৭৯ সালে বি.পি.মন্ডল কমিশন হয়েছিল। সেই কমিশনের রিপোর্টেও দ্বিধাহীন ভাষায় বলা হয়েছে The salvation of nation lies in the salvation of the poor majority. কিন্তু স্যার, আমরা জানি, আমার, আপনার, আমাদের সকলের যদি এদের জন্য মনের উদরতা না থাকে তাহলে শুধুমাত্র আইন দিয়েই এদের সামাজিক, অর্থনৈতিক দিক দিয়ে এগিয়ে নিয়ে যেতে পারা যাবে না। স্যার, এই ভারতের মাটিতে দাড়িয়েই স্বামী বিবেকানন্দ একদিন বলেছিলেন, "হে ভারত ভুলিও না ব্রাহ্মন ভারতবাসী তোমার ভাই, চন্ডাল ভারতবাসী তোমার ভাই, তোমার রক্ত"। সেই অমোঘ মর্মকথা আজও চিরন্তন সত্য হয়ে আছে, সেই বাণী থেকে আজও আমাদের শিক্ষা নিতে হবে। আমাদের ভাবতে হবে, কতটুকু আমরা তাকে বাস্তবায়িত করতে পেরেছি, এসম্পর্কে আমাদের মনের উদারতাই বা কতটা বেড়েছে। স্যার, আমরা আজ দেখছি, আইন থাকা সত্ত্বেও সমাজের এই সমস্ত মানুষরা ধীরে ধীরে সামনের দিকে না এগিয়ে বরং আস্তে আস্তে পেছিয়ে যাচ্ছে। কেন ওটা হচ্ছে তা আমাদের ভাবতে হবে। স্যার, আজকাল জাতীয় সংহতির কথা অনেক লোকই বলেন, এনিয়ে অনেক চিন্তা ভাবনাও চলছে। জাতীয় সংহতির মূল কথা হ'ল — "একই সূত্রে বাঁধিয়াছি সহস্র জীবন"। শুধু কেন্দ্রের জাতীয় সরকারই একা এই বন্ধনকে অটুট রাখতে পারে না, আমাদের সকলকে এরজন্য দায়িত্ব নিতে হবে। আমরা যারা রাজনীতি করি, আমরা এই জাতীয় সংহতির সংকট সম্পর্কে নানান জনে নানান কথা বলছি। জাতীয় সংহতির জন্য কেউ বিদেশী শক্তির চক্রান্তের কথা বলছেন, কেউ আঞ্চলিকতা, প্রাদেশিকতার কথা বলছেন, কেউ বা আবার বলছেন সাম্প্রদায়িকতার আগুনের কথা। এক্ষেত্রে কিন্তু আর একটি জিনিষ ভাববার আছে। দীর্ঘদিন ধরে যে সমস্ত মানুষরা বঞ্চিত, নিষ্পেষিত, অবহেলিত হয়ে আছে তাদের অসহায়তা, ব্যথিত মানসিকতা কিন্তু জাতীয় সংহতির ক্ষেত্রে এবং ঐক্যের ক্ষেত্রে অন্তরায় বা প্রতিবন্ধকতা হতে পারে। অতীত অভিজ্ঞতা থেকেই আমরা এর প্রমাণ পাই। ভারতবর্ষের বিভিন্ন দিকে আমরা লক্ষ্য করেছি কোথাও ঝাড়খন্ড মুক্তি মোর্চার দাবী, কোথাও উত্তর-খন্ডের দাবী বিশেষ করে এই সমস্ত অনুন্নত মানুষদের জীবনে অনুপ্রবেশ ঘটেছে। এখন আপনারা সরকারে আছেন, আপনারা এসব ভালোভাবেই জানেন, মাননীয় মন্ত্রীমহাশয় মেদিনীপুরের লোক, তিনিও ভালোভাবে এসব জানেন। আমরা ভুলি নি সেইসব ইতিহাস। ১৯৬৭/৬৯ সালে এই পশ্চিমবাংলায় আমরা দেখেছিলাম উগ্রপন্থীদের কার্যকলাপ। মাননীয় মন্ত্রীমহাশয় ঝাড়গ্রামের কথা

জানেন, নকশালবাড়ী, ডেবরা, গোপীবল্লভপুরের কথা জানেন। তিনি জানেন, মানুষদের এরজন্য কি মূল্য দিতে হয়েছিল। স্যার, যারা অবহেলিত, নিপেষিত, সামাজিক ন্যায়বিচার যাদের কাছে আজও পৌঁছায় নি, যারা মাথার ঘাম পায়ে ফেলে দেশের অর্থনৈতিক বুনিয়াদ শক্ত করছে, আমরা জানি, সেই মানুষদের নিয়ে অনেক রকমের রাজনীতি হতে পারে। তাই আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে এই কথা বলতে চাই যে, আপনি এখানে ব্যয় বরাদ্দ প্রস্তাব উত্থাপন করে ভূমি সংস্কারের কথা বলেছেন, কিন্তু আমি মনে করি শুধু ভূমি সংস্কারের মধ্যে দিয়ে ব্যথিত, নিপেষিত, অবহেলিত মানুষদের কখনই সার্বিক কল্যাণ হতে পারে না। আপনি জানেন ১৯৭২ থেকে '৭৭ সাল পর্যন্ত আমার সৌভাগ্য হয়েছিল এই দপ্তর দেখাশোনা করার এবং আপনি আরো জানেন যে, ১৯৭৬ সালে এখানে একটি আইন প্রনয়ণ করা হয়েছিল।

**শ্রী দেব প্রসাদ সরকার :** স্যার, হাউসে কোরাম নেই।

(At this stage the quorum bell was rung)

**শ্রী আনন্দ মোহন বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই বিতর্ক চলাকালীন বিধানসভায় এই যে ঘটনা ঘটল, এর থেকে আমরা এ কথা বলতে পারি যে, আজকে তপসিলী, আদিবাসী ব্যথিত, নিপেষিত, অবহেলিত মানুষদের সম্বন্ধে বেলার শেষে মাত্র ২ ঘন্টা সময় বরাদ্দ করে যে আলোচনা হচ্ছে যে আলোচনাকে সরকার পক্ষের সদস্যরা গুরুত্ব আলোচনা দিচ্ছেন না। ফলে এতক্ষণ হাউসে কোরাম ছিল না। আমি মনে করি এটা গুরুত্বপূর্ণ দপ্তর, কিন্তু এই গুরুত্বপূর্ণ দপ্তরকে লঘু করে দেখা হচ্ছে, তাই এখানে কোরাম হচ্ছে না। আমি আজকে সরকার পক্ষের মাননীয় সদস্যদের অনুরোধ করছি যে, আপনারা এই বিষয়টিকে লঘু করে দেখবেন না। জনসংহতির প্রশ্নে এই জিনিষকে লঘু করে দেখার কোন যুক্তি আছে বলে আমি অন্তত মনে করি না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় এখানে যে ব্যয় বরাদ্দ প্রস্তাব উত্থাপন করেছেন তাতে কতগুলি বড় বড় কথা বলা আছে। কিন্তু আমরা জানি বিগত ৮ বছর ধরে এই রাজ্যের তপসিলী এবং আদিবাসী সম্প্রদায়ের ২ কোটি মেহনতী মানুষের জন্য, দরিদ্র মানুষের জন্য কোন সঠিক, কোন বাস্তব পথ-নির্দেশ দেওয়া হয়নি। এ-বারের এই বাজেটের মধ্যে দিয়েও তা দেওয়া হচ্ছে না। ১৯৭৬ সালে আমরা একটা আইন করেছিলাম। 'সিডিউলড কাস্টড এ্যান্ড সিডিউলড ট্রাইবস্ রিজার্ভেসন অফ সার্ভিসেস (পোষ্টস)য়্যাক্ট, ১৯৭৬', তার ভেতর পরিষ্কার বলা হয়েছিল গোটা সমাজের ২৫ ভাগ মানুষ এই সমাজ ভুক্ত, এরা দুর্বল শ্রেণীর মানুষ, এদের বেশীরভাগেরই কোন কর্ম সংস্থান নেই। বৃটিশ ভারতের ২০০ বছরের শোষণ এবং নিপেশন থেকে এই মানুষরা কোন শিক্ষা গ্রহণ করতে পারেনি। এই মানুষদের মূল জনজীবনের সঙ্গে একাত্ম করতে হলে, জনজীবনের মূল স্রোতের মধ্যে এদের আনতে হলে এদের কিছু সুযোগ সুবিধা দিতে হবে। তার আগে এখানে কোন আইন ছিল না, আইন করা হলো এবং আইনের সাথে সাথে ২০ পয়েন্ট রোস্টারও করা হয়েছিল, তাতে কোন্ পোষ্ট তপসিলীদের জন্য সংরক্ষিত কোন্ পোষ্ট আদিবাসী সম্প্রদায়ের মানুষদের জন্য সংরক্ষিত থাকবে তা বলা হয়েছিল। ২০ পয়েন্ট রোস্টার যাতে ঠিকভাবে মানা হয় তারজন্যও ব্যবস্থা রাখা ছিল। ১৯৭৬ সালে আমরা এই অধিকার দিয়েছিলাম। এই অধিকার সাংবিধানিক অধিকার। সাংবিধানিক অধিকার যদি থাকে এবং তা যদি লঙ্ঘিত হয় তাহলে য়্যাক্টের মধ্যে যদি কোন পেনাল মেজার না থাকে, তো সাংবিধানিক অধিকার বিঘ্নিত হলেও আইন দিয়ে তাকে প্রতিষ্ঠিত করবার কোন অবকাশ থাকে না। অতীতে আমরা দেখেছিলাম সে রকম কোন ব্যবস্থা ছিল না, সুতরাং সে দিকে লক্ষ্য রেখেই আমরা

আইন করেছিলাম। কিন্তু আমরা দেখছি বর্তমানে সেই রোষ্টার এবং সেই আইনকে সঠিকভাবে কার্যকরী করা হচ্ছে না। প্রশাসনিক কাজে এই সমস্ত সম্প্রদায়ের মানুষ যাতে আরো বেশী অংশ গ্রহণ করতে পারে তারজন্য প্রি-ট্রেনিং সেন্টার খোলা হয়েছিল। মৌলানা আবুল কালাম আজাদ কলেজে সান্ধ্য বিভাগ খুলে ডাব্লু.বি.সি.এস, আই.এ.এস, আই.পি.এস.-এর উপযুক্ত করার জন্য ট্রেনিং দেওয়া হ'ত।

**[6.30–6.40 p.m.]**

আজকে আমরা এর ভিতরে তার কোন হদিশ পাচ্ছি না, সেই সম্বন্ধে নীরব, কিছুই বলেননি। আর একটি দিক আছে দূর্বল শ্রেণীর আর্থিক দিক। ১৯৭৬ সালে আর একটি আইন করা হয়েছিল এবং তারমধ্য দিয়ে একটা অর্থ বিনিয়োগ সংস্থা গড়ে তোলা হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্বন্ধে অল্প টাচ করেছেন মাত্র, বিস্তারিত কোন বিবরণ দেননি। সিডিউল কাষ্ট ডেভেলপমেন্ট ফিনান্স কর্পোরেশনের মূখ্য উদ্দেশ্য ছিল এই সম্প্রদায়ের মানুষগুলি যারা বংশ-পরম্পরায় হাতের কাজ জানে যেহেতু তারা সমাজে দরিদ্র শ্রেণীর মানুষ, যেহেতু তাদের অর্থ নেই তাই সরকারী তরফ থেকে এই নিগম তৈরী করা হয়েছিল এবং এই নিগমের মূলধন ছিল ৪০ লক্ষ টাকা। এর উদ্দেশ্য ছিল বংশ-পরম্পরায় ভোকেশন্যাল ট্রেনিং প্রাপ্ত তপসিলী আদিবাসী ছেলেদের মধ্য থেকে এককভাবে, সংঘ বা সংস্থার মধ্য দিয়ে তারা যদি কিছু করতে চায় বিশেষ করে চামড়ার কাজ, বেতের কাজ, বাঁশের কাজ এমনকি তাঁত শিল্পের কাজ তাহলে এই কর্পোরেশনের তরফ থেকে তাদের ২০ পারসেন্ট মূলধন বিনিয়োগ করা হবে আর বাকি টাকা নাম-মাত্র সুদে ন্যাশনালাইজড ব্যাঙ্ক থেকে দেওয়া হবে। মাননীয় মন্ত্রী মহাশয় ৩ কোটি টাকার কথা বলেছেন এবং কয়েকটি পরিবারের কথা বলেছেন কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন কিনা জানি না বাস্তব অভিজ্ঞতা থেকে বলছি যে সমস্ত সংস্থা আছে জেলায় জেলায় সেই সমস্ত সংস্থা ঠিক-মতন কাজ করছে না, প্রশাসনিক উন্নাসিকতার জন্য এই কাজ ব্যাহত হচ্ছে।

(এই সময়ে নীল আলো জ্বলতে দেখা গেল)

Sir, I have got 25 minutes time. I have only spoken for 10\12 minutes.

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনি যদি কিছু কম বলেন কিছু অসুবিধা আছে কি?

**শ্রী আনন্দ মোহন বিশ্বাস :** আমার বক্তব্য কি আমি বন্ধ করেছি? I shall abide by your decision. I have got 25 minutes' time. As a mark of protest I would not speak and I would resume my seat.

**Mr. Deputy Speaker :** Did I stop you from speaking? I only switched on the blue light.

**Shri Ananda Mohan Biswas :** It is my protest. I would not speak.

**Mr. Deputy Speaker :** Blue light does not indicate that I am asking you to stop.

**Shri Ananda Mohan Biswas :** I stop here. I shall not speak. This is my protest. It will be on record.

Thank you. You do as you deem fit and proper.

**Mr. Deputy Speaker :** আনন্দবাবু আপনি কিন্তু হাউসকে মিসলিড করছেন। ব্লু-লাইট জ্বালানো মানে আপনাকে বসতে বলা নয়।

**শ্রী আনন্দ মোহন বিশ্বাস :** আমার হাতে সময় থাকা সত্ত্বেও লাল-বাতি জ্বালিয়ে আমাকে বসিয়ে দেওয়া হয়েছে। সুতরাং আমি বলবো না।

(এ ভয়েস : আপনাকে বসিয়ে দেওয়া হয়নি)

**মিঃ ডেপুটি স্পীকার :** That is up to you. Now, I call upon Shri Maheswar Murmu.

**শ্রী আনন্দ মোহন বিশ্বাস :** হাউসের ভিতর আমরা কণ্ঠ রোধ করতে পারেন কিন্তু মাঠে-ময়দানে আমার কণ্ঠ রোধ করত পারবেন না।

(এই সময়ে শ্রী আনন্দ মোহন বিশ্বাসকে সভা-কক্ষ থেকে বেরিয়ে যেতে দেখা গেল)

**শ্রী মহেশ্বর মুর্মু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তপসিলী জাতি এবং আদিবাসী কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তা সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে দু-চারটি কথা বলতে চাই। আমার আগে বিরোধীদলের মাননীয় সদস্য উনি বিরোধী তা করতে পারেন নি, তিনি এই বাজেটের উপর কেবলমাত্র সমালোচনা করেছেন, বিরোধী তা করার উপায় নেই, কারণ তাঁরা ৩৮ বছর ধরে এই তপসিলী জাতি এবং আদিবাসীদের সমস্ত রকম সামাজিক দিক থেকে, অর্থনৈতিক দিক থেকে এবং শ্রম থেকে নিগড়ে শেষ করে ফেলেছেন। এখন বিরোধীতা করার কোন উপায় নেই বলে এখন সমালোচনা করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই তপসিলী জাতি এবং আদিবাসীরা চিরকালই নির্যাতীত, অবহেলিত এবং শোষিত। কিছুক্ষণ আগে মাননীয় বিরোধী সদস্য বললেন যে কোদাল চালিয়ে রাস্তা তৈরী করেছে, এই শ্রেণীর মানুষ জঙ্গল পরিষ্কার করে শহর বানিয়েছে, খুবই দুঃখ করেছেন। আমি বলব এই শ্রেণীর মানুষ যখন জমি তৈরী করেছিল সেই জমিগুলো ঐ জোতদার, জমিদার এবং মহাজনদের নামে লিখিয়ে নিয়েছিল। এ ছাড়া তারা যখন কলকারখানায় কাজ করত সেই কারখানার সম্পদ তার মুনাফা ঐ শিল্পপতিরা পেয়েছিলেন এবং সমস্ত রকমের সুবিধা ভোগ করেছিলেন। এটা আমরা জানি। মন্ত্রী ঠ্যান কুকুলি দেহওদা হুঁদুয়া কথাতো সরি সেবাং? আপনি জানেন ভারতবর্ষ স্বাধীন হয়েছে, আজ ৩৮ বছর হল, আজ এখানে গণতন্ত্র প্রতিষ্ঠিত হয়েছে। এই গণতন্ত্রের অধিকার থেকে এই তপসিলী আদিবাসীদের এতদিন বঞ্চিত করে রাখা হয়েছে। এই কারণে তারা গণতন্ত্রের অধিকার পায়না - এটা আমরা ভালভাবে জানি - যদি তপসিলী আদিবাসীদের শিক্ষার দিকে, অর্থনীতির দিকে এদেরকে সচেতন করা হয় তাহলে যারা যে কৌশলে এই সমস্ত মানুষকে ঠকিয়েছে তারা তা বুঝতে পারবে। তাই তারা এতদিন এই সমস্ত মানুষগুলোর দিকে তাকায় নি। আজকে পশ্চিমবাংলায় ১৯৭৭ সাল থেকে বামফ্রন্ট সরকার আসার পর এই সমাজের নীচের, পিছিয়ে পড়া মানুষদের তোলার চেষ্টা করছেন। বামফ্রন্ট সরকার জানেন যে দেশের যদি প্রকৃত উন্নতি করতে হয়, দেশকে যদি এগিয়ে নিয়ে যেতে হয় সমস্ত মানুষকে

সমানভাবে একই জায়গায় আনতে হবে। তাদের মধ্যে শিক্ষা, অর্থনীতি সমস্ত দিক থেকে তাদের কে তুলে ধরতে হবে, না হলে পরে দেশের উন্নতি কোন দিন হতে পারে না, অগ্রগতি হতে পারে না। আমরা জানি, কিছুক্ষন আগে বিরোধী দলের একজন মাননীয় সদস্য বললেন কেন্দ্রীয় সরকার নাকি এই তপসিলী জাতি এবং আদিবাসীদের জন্য আইন তৈরী করেছেন। আমরা জানি আগে কংগ্রেস আমলে বাজেট তৈরী হোত, সেই বাজেটের টাকা ঐ আদিবাসী তপসিলী লোকেদের হাতে পৌছাত না, অর্ধেক পথে শেষ হয়ে যেত। কেন্দ্রীয় সরকার তাদের কেবলমাত্র তালিকাভুক্ত করে রেখেছিল। তালিকাভুক্ত করে রেখে তাদের জন্য যে অর্থ বরাদ্দ করার কথা, সেটা করতেন না। তারা আদিবাসীদের উন্নতির জন্য আই.টি.ডি.পি. ভিলেজ করার কথা বলেছিলেন বিশেষ করে আদিবাসীদের সাহায্যের জন্য, আই.টি.ডি.পি. ভিলেজে বিশেষ করে যেখানে ৫০ ভাগ আদিবাসী বাস করে তাদের সাহায্য দেওয়া হবে, কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি, ৪০ ভাগ আদিবাসী সেই সাহায্যের আওতার মধ্যে পড়ছে আর বাকী ৬০ ভাগ পড়ছে না, ঐ ৬০ ভাগ আদিবাসী তাহলে কি করবে?

**[6.40–6.50 p.m.]**

আজকে তাদের কি হবে? ওরা কি ৪০ ভাগ থেকে পৃথক? ওরা কি সাহায্য পাবেন না? আজকে আদিবাসীদের যে সুযোগ-সুবিধা এসেছে, তা থেকে ওরা বঞ্চিত হচ্ছেন। তাই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, ঐ ৬০ভাগ মানুষ, আদিবাসী, আজকে যারা বঞ্চিত হচ্ছেন, তাদেরও এরমধ্যে অর্ন্তভুক্ত করুন। এখানে বিরোধী সদস্যরা বলছিলেন যে, আমাদের পশ্চিমবাংলায় আদিবাসীদের দিকে নজর দেওয়া হচ্ছে না। আমি বলবো, অন্যান্য রাজ্যে আদিবাসীদের আজকে কি অবস্থা? এই রাজ্যে বামফ্রন্ট সরকার আছেন ৭ বছর, কিন্তু এই সময়ের মধ্যে আদিবাসী তপসিলী ভাইদের তারা সস্তায় জিনিষ দিয়েছেন এবং নানা সুযোগ-সুবিধা বাড়িয়েছেন। কিন্তু অন্যান্য রাজ্যে নারীর উপর অত্যাচার সহ নানারকম জুলুম চলছে, এটা আমরা পরিষ্কার দেখতে পাচ্ছি। আদিবাসী তপসিলী সম্প্রদায়ের মানুষ, যারা এতদিন পর্যন্ত তাদের মৌলিক অধিকার থেকে বঞ্চিত ছিলেন, বামফ্রন্ট সরকার তাদের সেই অধিকার ফিরিয়ে দিয়েছেন। আমরা দেখেছি যে, কংগ্রেস আমলে পঞ্চায়েত নির্বাচন হোত না। বামফ্রন্ট সরকার আসার পর নিয়মিত পঞ্চায়েত নির্বাচন হচ্ছে এবং সেখানে আদিবাসী তপসিলী ভাইয়েরা নির্বাচিত হচ্ছেন। আজকে তারা বিভিন্ন বিষয়ে বিচার-বিবেচনা করছেন, আলোচনা করছেন, নিজেদের উন্নতি সম্পর্কে নিজেরাই চিন্তা-ভাবনা করছেন। কিন্তু এতদিন পর্যন্ত দেখেছি যে, গ্রামে কোন বিষয়ে বিচার করতে গেলে তাদের জোতদার, জমিদারদের দরবারে ছুটতে হোত। কিন্তু দেশের প্রকৃত উন্নতি করতে গেলে সমস্ত মানুষকে সাথে নিতে হবে - এটাই স্বাভাবিক কথা। এতদিন পর্যন্ত জোতদারদের কাছে এইসমস্ত মানুষ শোষিত হত। তখন আমরা দেখতাম, একটি তুলাদন্ডের একপাশে থাকতো জোতদার, আর এক পাশে থাকতো হাজারো মানুষ। আজকে এই তুলাদন্ড যাতে সমান সমান হয় - সেই অধিকার, সেই চেতনা তাদের কাছে এনে দিয়েছেন বামফ্রন্ট সরকার। বামফ্রন্ট সরকার আজ আদিবাসী সাঁওতালদের অলিচিকিকে সরকারী স্বীকৃতি দিয়ে সেই ভাষায় শিক্ষালাভের সুযোগ করে দিয়েছেন, ফলে তারা মাতৃভাষার মাধ্যমে পড়াশুনা করতে পারছেন। এই কারণে বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাই। বিহার, উড়িষ্যাতেও এই ভাষাকে সরকারী স্বীকৃতির দাবীতে আদিবাসীরা অনেকদিন ধরে আন্দোলন করে আসছেন, কিন্তু সেখানে অলিচিকিকে সরকারী স্বীকৃতি দেওয়া হয়নি। কারণ, সেখানে গরীব মানুষের সরকার নেই, আছে পুঁজিপতিদের সরকার। এই সমস্ত মানুষের আবেদন ওরা রাখবেন না। আমাদের এতো দিনের

আন্দোলন আজ সার্থক হয়েছে। আমার আর সময় না থাকার জন্য বিশেষ কিছু বলতে পারলাম না, আমাদের মন্ত্রী শম্ভু মান্ডি মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার, আমি একটা ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন বিজনেস এডভাইসারী কমিটিতে সময়গুলি নির্ধারিত হয়ে যায়। এই কমিটিতে পাশ হয়ে যাবার পরে তখন সেটা হাউসের প্রপার্টি হয়ে যায়। আপনার অনেক অধিকার থাকা সত্ত্বেও এটা ইচ্ছা করে টাইমে কার্টেল করতে পারেন না। আমাদের সদস্য আনন্দ মোহন বিশ্বাস যখন তাঁর বক্তৃতা রাখছিলেন তখন ১৫ মিনিট বাদে আপনি আলো জ্বালিয়ে ছিলেন। কিন্তু ওনার নির্ধারিত সময় ছিল ১৫ মিনিট। তারপর স্যার হাউসে কোরাম ছিল না, কোন মন্ত্রী ছিলেন না। এটা স্যার উপেক্ষা করার ব্যাপার নয়, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ।

(এ ভয়েস : এখন তো মন্ত্রী আছেন)

এখানে আধখানা, সিকি খানা মন্ত্রী বসে আছেন, এরজন্য বিশেষ গুরুত্ব দেওয়া যায় না। বিরোধীপক্ষ থেকে সত্য ঘটনাগুলি উদ্‌ঘাটন করা হয় এবং সেটা করা দরকার। সেখানে একজন বিরোধী পক্ষের সদস্য এই ধরণের বক্তব্য রাখতে না পারে; আপনি যখন তখন ইচ্ছা করে আলো জ্বালিয়ে দেন তাহলে এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা হয়ে দাড়ায়। আমি আপনাকে অনুরোধ করছি পুনরায় উনি যাতে বলতে পারেন, ওরা বক্তব্য যাতে কমপ্লিট করতে পারে তার ব্যবস্থা করুন। এটা যথেষ্ট মর্যদা সম্পন্ন চেয়ার। সেই মর্যাদা যাতে রক্ষা করা যায় তার ব্যবস্থা করুন। আপনি ওনাকে অনুরোধ করুন যাতে উনি বলতে পারেন। আপনি ওনাকে ফাইভ একস্ট্রা টাইম দিন যাতে উনি ভালো ভাবে বলতে পারেন। ওনার ১০ মিনিট সময় আছে তারসঙ্গে আরো ৫ মিনিট দিয়ে ১৫ মিনিট ওনাকে বলতে দিন। এটা করলে এমন কিছু মহাভারত অশুদ্ধ হয়ে যাবে না। আশাকরি আপনি এটা করবেন।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** স্যার, আমার মনে হচ্ছে বিরোধী দলের সদস্যরা বিশেষ করে আনন্দ মোহন বিশ্বাস মহাশয় এই হাউসকে মিসলিড করছেন। কারণ কোন আইনে এইকথা লেখা নেই যে সবুজ আলো জ্বালিয়ে দিলেই বসিয়ে দেওয়া। সবুজ আলো জ্বালিয়ে দিলে বসতে বলা হয় না। লাল আলো জ্বালিয়ে দিলে বসতে বলা হয়। কিন্তু এখানে দেখা যায় লাল আলো জ্বালিয়ে দিলেও অনেকে বসেন না। কিন্তু এখানে ইচ্ছাকৃতভাবে অপমান করা হয়েছে এবং হাউসকে মিসলিড করা হয়েছে। এটা যাতে খবরের কাগজে বার করা হয় তারজন্য করা হয়েছে।

**Shri Subrata Mukherjee :** Sir, you have no right to do this. It is a question of debate. Is there any rule to disturb the speaker?

(Noise)

Don't disturb. I have been allowed by the Chair.

আমি অনুরোধ করছি আপনাকে, আপনি উনাকে বলতে দিন। আমি মনে করি যখন কোন বক্তা বক্তব্য রাখছেন আলো জ্বলে তাকে ডিসট্রাব করা ঠিক নয়। আপনার এটা মিসটেক হয়ে গেছে, আপনি ওনাকে বলতে সুযোগ দিন।

**ডাঃ হরমোহন সিন্‌হা :** স্যার, মাননীয় সদস্য সুব্রত মুখার্জী মহাশয় যেকথা বলেছেন সেটা

ঠিক নয়। উনি নিজে যেমন মর্যাদার আসনে বসে থাকেন সেই রকম মন্ত্রীরাও মর্যদার আসনে বসে থাকেন। এখানে উনি বললেন "দু-একজন আধখানা ও সিকিখানা মন্ত্রী বসে আছেন"। এই ধরণের কথা বলা তারপক্ষে এটা শোভনীয় নয়। বিশেষ করে এম.আই.সি. বসে আছেন এবং এম.আই.সি. এখানে তার বাজেট পেস করেছেন। এই ধরণের কথা বলা উচিৎ নয়।

**শ্রী সুব্রত মুখার্জী :** সিকিমন্ত্রী কি আধখানা মন্ত্রী বললেই যে অমর্যাদা হয় পার্লামেন্টারী রুলে এই রকম কিছু নেই।

**[6.50–7.00 p.m.]**

**মিঃ ডেপুটি স্পীকার :** কোন লোক কত সময় বলবে তা পার্টি ঠিক করে সময় ডিষ্ট্রিবিউট করে থাকেন এবং বিজনেস এ্যাডভাইজারী কমিটিতে ডিসিসান হয়ে যায় কত সময় পাবেন। তবে চেয়ারের অধিকার আছে, যদি চেয়ার মনে করে যে কোন বক্তার বক্তব্য ইরিলিভ্যান্ট হচ্ছে বা রিপিটেশান হচ্ছে, তাহলে বাধা দিতে পারেন।

(সুব্রত মুখার্জী কিছু বলতে ওঠেন)

মিঃ মুখার্জী, আই এ্যাম অন মাই লেগস্। আপনি বসুন, প্লিজ, আপনি বসুন। চেয়ারের এটা অধিকার আছে, চেয়ার যদি মনে করে যে কোন বক্তা সাবজেক্ট থেকে সরে এসে ইরিলিভ্যান্ট কিছু বলছেন বা রিপিটেশান অফ ফ্যাক্টস্ করছেন, সেই সময়ে চেয়ার বাধা দিতে পারেন। আমি আপনাকে সেইজন্য অনুরোধ করছি, এই ব্যাপারে আপনি আর কিছু বলবেন-না। প্লিজ হ্যাভ পেস্যান্স। যে সময়ে আনন্দ মোহন বিশ্বাস যখন বক্তৃতা দিচ্ছিলেন, সেই সময়ে আমি এটা মনে করেছি যে, ওর ২৫ মিনিট টাইম এ্যালটেড্ আছে-এরমধ্যে কোন দ্বিমত নেই, এখন তো ওর ১৫ মিনিট সময় পার হয়ে যাচ্ছে, এখন আমি ওকে গ্রিন সিগন্যাল দিয়ে বলি যে - আপনার ২৫ মিনিট টাইম তো আছেই, এরমধ্যে আপনি কিছু কম করতে পারবেন কি? কিন্তু আমি ওকে বক্তৃতা দিতে বারণ করিনি বা বসতেও বলিনি। গ্রীন আলো জ্বালানো মানে বক্তাকে বসতে বলা বোঝায় না। এখানে তো স্পীচ রাখার সময়ে লাল আলো জ্বালানোর পরেও আমি এই চেয়ারে থেকে ১ মিঃ, ২ মিঃ, ৩মিঃ, ৫ মিঃ এমন কি রেকর্ড আছে ১০ মিনিট বাড়তি সময় আপনাদের বক্তাকে বলতে দিয়েছি। আমি এই ক্ষেত্রে বক্তৃতা ওকে বন্ধ করতে বা বসতে বলিনি। সেজন্য আমি ওকে পুনরায় বক্তৃতা শুরু করার জন্য বলতে পারব না।

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। আপনি যদি রুলস্ দেখেন, তাহলে দেখবেন, বিজনেস এ্যাডভাইজারী কমিটিতে একবার যদি অনুমোদিত হয়ে যায়, তারপর কিন্তু কোন অল্টার বা এ্যাডিশান করতে গেলে তা হাউসের অনুমতি নিয়ে তবেই করতে হয়।

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনি ভুল বুঝেছেন। বিজনেস এ্যাডভাইজারী কমিটিতে সময় ঠিক হয়, এটা ঠিক। কিন্তু একজন বক্তা কত সময় বলবেন, তা বিজনেস এ্যাডভাইজারী কমিটি ঠিক করে না। বক্তা কত সময় বলবেন, তা ঠিক করে পার্টি।

**শ্রী সুব্রত মুখার্জী :** বিজনেস এ্যাডভাইজারী কমিটি সম্পর্কে আপনি একটা মন্তব্য করেছেন। বিজনেস এ্যাডভাইজারী কমিটি থেকে সময় নির্দিষ্ট হওয়া সত্ত্বেও আপনি ঐ চেয়ারে বসে ইচ্ছামত সময় পরিবর্তন করেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** মিঃ মুখার্জী, ইউ আর মিসলিডিং দি হাউস।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** ইফ এনিথিং ইঝ অলটার্ড ইউ হ্যাভ টু প্লেস ইট বিফোর দি হাউস।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** প্লিজ হ্যাভ পেস্যান্স। আমি কি বলেছি তা আপনি শুনুন। আমি বলেছি, বিজনেস এ্যাডভাইজারী কমিটিতে সময় ঠিক হয়ে যায়। কিন্তু একজন বক্তা কত সময় বলবেন, তা সেখানে ঠিক হয় না। সে ব্যাপারে সংশ্লিষ্ট পার্টির চিফ হুইপ তাদের পার্টি অফিসে তারা সময় ঠিক করে নেন, সেইভাবেই বক্তার সময় ডিসাইড হয়ে থাকে। এবং সেই হিসাবে ডেলি লিষ্ট আসে। কিন্তু বিজনেস এ্যাডভাইজারী কমিটিতে শুধুমাত্র সময় ঠিক নয়। রুলিং পার্টি কত সময় নেবেন, অপজিশান পার্টি কত সময় নেবেন, তা সেখানে ঠিক হয় না। তারপরে সেই সময় এই হাউসে আসে। তবে পার্টির মধ্যে কোন বক্তা কত সময় বলবেন, তা Party এ্যালিটেড্ করে দেন। এরসঙ্গে বিজনেস্ এ্যাডভাইজারী কমিটির কোন সম্পর্ক নেই।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** স্যার, রাত এখন ৭টা হয়ে গেছে। বিরোধীপক্ষের চিফ হুইপ আসল সমস্যাটা বুঝতে পারছেন না। দেখা যাচ্ছে হাউসে কোরাম থাকছে না। অনেকের অনেক সমস্যা আছে, সেজন্য অনেকের হাউসের বাইরে যেতে হচ্ছে। আমাদের দেখতে হবে হাউসটা কত তাড়াতাড়ি এন্ড করতে পারি। সুতরাং বিতর্কের মধ্যে আর না গিয়ে মাননীয় বিরোধীপক্ষের সদস্যদের জন্য যে টাইম এ্যালটেড্ আছে, সেই অনুসারে তাঁরা তাঁদের বক্তব্য রাখতে পারেন। আপনি সেইভাবেই বলুন। আনন্দবাবু বলতে পারেন নি অনেক বিরোধীপক্ষের সদস্য আছেন এখনো বলবার, শ্রীধীরেন্দ্র নাথ সরকার আছেন অনেকে আছেন তাদের এই সময়টা দিয়ে দেওয়া হবে। এই বাগ-বিতন্ডা করে কোন লাভ নেই, দেখছেন একেই কোরাম হচ্ছে না, অধিকাংশ সদস্য চলে গেছেন, সুতরাং এই বেলাশেষে বাগ-বিতন্ডা করে কোন লাভ নেই, এর থেকে মিটিয়ে ফেলাই ভালো।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** আপনি ইচ্ছামত লাইট জ্বালাতে পারেন না কারণ ২১ নং রুলস্ আছে 'After taking the sense of the House' কাজেই টাইম কমাতে হলে আপনাকে হাউসের অনুমতি নিতে হবে। এটা হচ্ছে পার্লামেন্টারী প্রটেস্ট, পার্লামেন্টের এর নজির আছে। তবে আমরা এর এ্যাগেনস্ট এ প্রিভিলেজ আনতে পারি। সুতরাং আপনার টাইম কার্টেল করার কোন অধিকার নেই।

**শ্রী পন্ডিত পাবন পাঠক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবু সেই সময়ে হাউসে ছিলেন না। আনন্দমোহন বাবু যখন বলছিলেন ১৫ মিঃ হবার পরে বাতি জ্বলে ওঠে সঙ্গে সঙ্গে বন্ধ হয়ে যায় এবং তক্ষুনি উপাধ্যক্ষ মহাশয় বললেন আপনি বলে যায়, আপনার যা বলবার আছে কিন্তু আনন্দমোহনবাবু তাতে প্রতিবাদ করে হাউসে ত্যাগ করে চলে গেলেন এবং যাবার সময়ে যে উক্তি করে গেলেন সেই উক্তি শোভনীয় নয়। আমাদের বিধানে সেই উক্তিকে শোভনীয় বলে মনে হয় নি। ওনাকে বলতে বাধা দেওয়া হয়নি, বলবার জন্য অনুরোধ করা হয়েছিল কিন্তু তা সত্ত্বেও তিনি চলে গেলেন। সুব্রতবাবু ছিলেন না, ওনাকে ভুল বোঝান হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** লাইট জ্বালালে আমরা ডিসটার্ব ফিল করি, তাহলে আপনি বলুন আপনি মিসটেক করেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** মিসটেক করে আমি জ্বালিয়েছি সেকথা আমি বলবো কেন? যাক্

বসুন। শ্রী ধীরেন্দ্র নাথ সরকার আপনি এবার বলুন।

**শ্রী সুব্রত মুখার্জী :** কেন আপনি বলবেন না?

**মিঃ ডেপুটি স্পীকার :** না না আমি সেটা বলতে পারিনা। স্পীচে যদি কোন ইরেলিভ্যান্ট কিছু থাকে তবে আমি সেই পীচ বন্ধ করে দিতে পারি।

**শ্রী সুব্রত মুখার্জী :** এখানে ইট ইজ নট ইরেলিভ্যান্ট।

**মিঃ ডেপুটি স্পীকার :** ঠিক আছে আপনি বসুন। এবার শ্রীধীরেন্দ্র নাথ সরকার বলবেন।

**[7.00–7.10 p.m.]**

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** স্যার, মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের বিবৃতি দিয়েছেন এই মুহূর্তে তাকে কেন্দ্র করে যে অপ্রীতিকর আলোচনা এবং পরিস্থিতির উদ্ভব হল তাকে দুঃখজনক বলে মনে করি। পশ্চিমবাংলার আদিবাসী এবং তপসিলী সমাজকে নিয়ে যে নজীর সৃষ্টি হল তা অতীতে কোনদিন হয়নি ভবিষ্যতেও হবে না। প্রাথমিক পর্যায়ে আমরা দেখলাম যে মাত্র ২ ঘন্টার জন্য এই সভা বসবে। সরকার পক্ষ দায়িত্বজ্ঞানহীনের মত সভার বাইরে আছেন এবং কোরাম করবার জন্য আপনাকে বেল বাজাতে হয়েছিল। পশ্চিমবাংলার মানুষ জানুক এদের জন্যে কি মায়া কান্না কাঁদা হচ্ছে? আনন্দবাবু যখন বক্তৃতা দিচ্ছেন তখন আমি উপস্থিত ছিলাম, তখন আমি দেখেছি ১০ মিনিট হবার পর ১৫ মিনিটের পূর্বে আপনি আলো জ্বালালেন। অর্থাৎ আপনিও পরোক্ষভাবে এই সম্প্রদায়ের আলোচনা যাতে বিস্তারিতভাবে না হয় তা না হতে পারে তারজন্য পরিবেশ সৃষ্টি করতে চেয়েছিলেন। অবশ্য পরবর্তীকালে আপনি বলেছেন যে আপনি বাধা দেননি। কিন্তু এটা একটা দুঃখজনক ঘটনা। মন্ত্রীমহাশয় এই ব্যয় বরাদ্দ মঞ্জুরীর জন্য ঢাক ঢোল পিটিয়ে অনেক কথা বলেছেন। অবশ্য তিনি গতানুগতিক কথাই বলেছেন। আমরা লক্ষ্য করলাম যে তিনি একটা দাবীর অর্ন্তগত ২৬টি খাতের মঞ্জুরীর জন্য আবেদন রেখেছেন। ২৬টি খাতের মধ্যে দেখা যাচ্ছে মাত্র ৩টি খাত সাধারণভাবে তপসিলী জাতি এবং উপজাতি মানুষের জন্য কাজে লাগবে বাকি ২৩টি খাত আদিবাসী অঞ্চলে উপ পরিকল্পনার খাতে ব্যয়িত হবে। তিনি যে বাজেট বক্তৃতা রেখেছেন তার মধ্যে একটা সাম্প্রদায়িক গন্ধ কি আছে না এবং অনুন্নত শ্রেণীকে ভাগ করার প্রবণতা কি আসছে না? ২ কোটি যে মানুষ আছে তার মধ্যে বৃহদাংশ যে মানুষ তাদের আপনি উপেক্ষা করেছেন। পাশাপাশি উপজাতি সম্প্রদায়ের যারা মানুষ তাদের দেখাশুনা করবার চেষ্টা করলেন। গত বছর তিনি অনেক কথা বলেছিলেন, তখন তিনি বলেছিলেন শিক্ষাক্ষেত্রে আমরা যে সমস্ত কার্যক্রম গ্রহণ করেছি বা করছি তা অতীতে হয়নি। কিন্তু আমরা লক্ষ্য করেছি শিক্ষা ক্ষেত্রে এই সমাজের মানুষের সাহায্যের জন্য যে সমস্ত ভরণ-পোষণ ভাতা দেওয়া হয়, ছাত্রাবাসের ব্যয় সংকুলানের জন্য যেসমস্ত ভাতা দেওয়া হয় সেই ভাতাগুলি ঠিকভাবে ব্যয়িত হয় না, যারা প্রাপক তারা পায় না, মাধ্যমিক স্তরের ছাত্র ছাত্রীরা সেই সমস্ত ভাতাগুলি পায় না। আমি উদাহরণ স্বরূপ বলতে পারি মালদহ জেলার বিষ্ণুপুর হাই স্কুলে ৬০/৬৫ জন আদিবাসী তপসিলী জাতির ছাত্র পড়াশুনা করে, কিন্তু ১৯৮৪ সালে তাদের মাত্র ২ জনকে স্টাইপেন্ড, মেনটেন্যান্সগ্রান্ট দেওয়া হয়েছে। এটা কি ভাবা যেতে পারে? এরচেয়ে দুঃখজনক ঘটনার আর কিছু হতে পারে? অথচ তিনি বলে চলেছেন স্কুলগুলিকে মেন্টেন্যান্স গ্র্যান্ট, স্টাইপেন্ড প্রতি বছর দিয়ে থাকেন। এটা অত্যন্ত অবাস্তব কথা। কুশমণ্ডীতে যে হাই স্কুল আছে এবং তার পাশাপাশি ভদ্রচা হাই স্কুলের ছাত্রদের অবস্থাও তাই। এছাড়া আরো অসুবিধা আছে যে অসুবিধার

কথা এর আগের বছর বাজেট বক্তৃতায় বলেছিলাম এবং মাঝে মাঝে সেই কথা বলে থাকি যে যে সমস্ত আয় সম্পন্ন পরিবারের ছাত্রদের স্টাইপেন্ড, মেন্টেন্যান্স গ্রান্ট দেওয়া হয় সেই পরিবারের আয়ের একটা সূচক নির্ধারণ করা আছে। সেই আয়ের সূচক পরিবর্তন করা দরকার। বহু পুরান মান্ধাতা আমল থেকে যে সূচক চলে আসছে সেটা আজো বহাল আছে। আজকে দ্রব্যমূল্য বৃদ্ধির সঙ্গে সঙ্গে আয়ের সূচক না বাড়ায় বহু পরিবারের ছাত্ররা এই স্টাইপেন্ড, মেন্টেন্যান্স গ্রান্ট পায় না। তাই আমি বলতে চাই তাদের আয়ের এমন একটা সূচক করে দেওয়া হোক যাতে তারা এই ভাতাগুলি পেতে পারে। তাদের আয়ের সূচকের ক্ষেত্রে এই রেট করে দেওয়া হোক যে ৩০০ টাকার উর্ধ্বে আয় সম্পন্ন পরিবারের ছাত্ররা এই সুযোগ পাবে। কিন্তু তিনি তা করেন নি। আমি বলতে চাই তিনি এই প্রস্তাব গ্রহণ করবেন। স্যার, আপনি জানেন যে হোস্টেল গ্রান্ট, হোস্টেল বিল্ডিং কনস্ট্রাকসান গ্রান্ট দেওয়া হয়ে থাকে। সেই টাকাগুলি কিভাবে নয়-ছয় হয় সেটা যদি দেখেন তাহলে আপনি অবাক হয়ে যাবেন। পশ্চিম দিনাজপুরে ইসলামপুর গার্লস হাই স্কুলে হোস্টেল বিল্ডিং কনস্ট্রাকসান গ্রান্ট দেওয়া হয়েছিল বিগত ২ বছর আগে। সেই হোস্টেল নির্মিত হয়েছিল। তদানীন্তন যে ম্যানেজিং কমিটি ছিল সেই ম্যানিজিং কমিটির সি পি এম মেম্বার যিনি এ বি টি এ'র মেম্বার, তাঁর এবং হেডমিসট্রেসের তত্ত্বাবধানে সেই ছাত্র নিবাসের বাড়ীটি তৈরী হয়েছিল। কিন্তু দুঃখের কথা ২/৩ মাসের মধ্যে সেই বাড়ীটির সিমেন্ট, বালি সব ঝরে পড়ে গেল, ছাদ পড়ে গেল, দালান ভেঙে পড়ে গেল, হাজার হাজার টাকা নয়-ছয় হয়ে গেল। আমরা বলেছিলাম এনকোয়ারী করে দেখা হোক প্রকৃত পক্ষে সিমেন্ট দিয়ে বাড়ী তৈরী হয়েছিল, না কি কাদা দিয়ে বাড়ী তৈরী হয়েছিল।

**[7.10–7.20 p.m.]**

আজ পর্যন্ত কেন এনকোয়ারী করেন নি যদি তার উত্তর দিতে পারেন তাহলে আমি খুসী হব। ওখানকার ম্যানেজিং কমিটি এবং তারসঙ্গে রয়েছে ওখানকার কমরেডরা—সকলে মিলে সেটা টাকা লুঠ করে খেয়েছে। ডিপার্টমেন্টের টাকা এইভাবে যে নয়/ছয় হয়ে যাচ্ছে সেটা বন্ধ করে তিনি তাঁর দক্ষতার পরিচয় দিতে পারছেন না। এবারে আপনারা এমপ্লয়মেন্টের ক্ষেত্র এটা দেখুন। এমপ্লয়মেন্টের ক্ষেত্রে একটা রোস্টার মডেলের ব্যবস্থা আছে যেটার ব্যাপারে ১৯৭৬ সালে আইন পাশ হয়েছে। কিন্তু কোন হাই স্কুলে বা অন্য কোন জায়গায় সেই রোস্টার মেন্টেন করা হয়না। কুশমণ্ডী, আমিনপুর হাইস্কুলে এই রোস্টার মেনটেন করাকে কেন্দ্র করে দারুন বিক্ষোভ হয়েছে এবং একজন তপসিলী ছাত্রকে বঞ্চিত করবার চক্রান্ত হয়েছে। সেখানকার ম্যানেজিং কমিটির সদস্যারা এই ব্যাপারে তৎপর হয়ে ছিলেন এবং তখন আমি গিয়ে এই ব্যাপারে প্রতিবাদ করেছিলাম। কিন্তু আজ পর্যন্ত দেখছি সেই আমিনপুর হাই স্কুলে ওই তপসিলী আসনে নিয়োগ নিয়ে টালবাহানা চলছে। আদিবাসী এবং তপসিলদের প্রতি তারা এই আচরণ করছেন। আজকে আপনারা যে ৬৬টি বহুমুখী সমবায় সংস্থার কার্যকলাপের কথা শুনলেন তাতে আপনারা শুনলে অবাক হবেন পশ্চিমবাংলার সমস্ত জনসাধারণ আজকে এদের দ্বারা উপেক্ষিত এবং বঞ্চিত। এছাড়া ওয়েষ্ট বেঙ্গল সিডিউল কাস্ট এ্যান্ড ট্রাইবস্ ডেভলপমেন্ট এ্যান্ড ফাইনানসিয়াল কর্পোরেশন নামে যে কর্পোরেশন আছে সেটা একটা ঘুসখোর এবং দালালদের আড্ডায় পরিণত হয়েছে। এই কর্পোরেশনে বিভিন্ন রকম ঋণদানের জন্য যে আবেদনপত্র আসে সেখানে দেখা যায় দালালরা কাজ করে। বিভিন্ন জেলায় জেলায় তাদের যে শাখাগুলো কাজ করছে সেখানে খোঁজ করলেই এটা জানতে পারবেন। বিভিন্ন অনুন্নত সমাজের ছেলেরা সেখানে যেতে পারেনা। দালালরা তাদের কাছ থেকে ঘুস নিয়ে কাজ করে এবং তার ফলে

সত্যিকারের আবেদনকারীরা কোন উপকার পায়না। এবারে দেখুন এই সম্প্রদায়ের মানুষের কি অবস্থা। আই টি ডি পি বলে গুরুত্বপূর্ণ এবং উল্লেখযোগ্য ব্যবস্থা আছে। এই আই টি ডি পি এলাকাগুলোতে বিভিন্ন রকম কাজ করবার ব্যবস্থা আছে। কিন্তু দুঃখের সঙ্গে বলছি এই আই টি ডি পি এলাকাগুলোতে উন্নয়নের কোন ব্যবস্থা করা হয়নি। দুশো/আড়াইশো টাকার মত একটা চাঁদার ব্যবস্থা হয়েছে এই টাকা দিয়ে এই সমস্ত মানুষের কি উপকার হবে আমি বুঝতে পারিছি না। আমার বক্তব্য হচ্ছে এদের প্রচুর পরিমানে সাহায্য দেওয়া দরকার এবং শিক্ষার ব্যবস্থা করা দরকার যাতে এরা অন্যান্য মানুষের সঙ্গে প্রতিযোগিতায় দাড়াতে পারে। এই সমস্ত এলাকায় আরও হাই স্কুল খোলার প্রয়োজন আছে। পশ্চিমবাংলায় যে আই টি ডি পি এলাকা আছে তার কয়টা এলাকায় হাই স্কুল চলছে সেটা মন্ত্রীমহাশয় একবার বলুন। পশ্চিমদিনাজপুরের তমছারি, মঠবাড়ি প্রভৃতি অঞ্চলে সেন্ট পারসেন্ট মানুষ ট্রাইব্যাল এবং সিডিউল্ড কাস্ট। দুঃখের সঙ্গে বলছি আজ পর্যন্ত সেখানে কোন হাই স্কুল তৈরী হয়নি। একটি মাত্র প্রাইমারী স্কুল রয়েছে এবং আপনারা নিশ্চয়ই জানেন প্রাইমারী স্কুলে কি ধরণের লেখাপড়া শেখান হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেই সমস্ত সংস্থায় ট্রাইব্যাল শিক্ষকদের নিয়োগের বাধ্যতামূলক ব্যবস্থা থাকা দরকার। সিডিউল্ড কাস্ট শিক্ষক নিয়োগের ব্যবস্থা থাকা দরকার। অথচ মন্ত্রী মহাশয় এখানে বলছেন তাদের মঙ্গলের জন্য তারা কাজ করে চলেছেন। তাদের শিক্ষা সম্প্রসারণের জন্য বর্ত্তমান আর্থিক বছরে হাই স্কুল নিমার্নের জন্য কোন পরিকল্পনা নেন নি, এটাই হচ্ছে এই সম্প্রদায়ের মঙ্গল করার নমুনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এছাড়া আরও কতকগুলো দুঃখের কথা আছে, যেগুলো সাধারণ প্রশাসনের প্রশ্নের সঙ্গে জড়িত। এই সম্প্রদায়ের মানুষেরা দরিদ্র, অর্ধ শিক্ষিত, আজকে তাদের যেভাবে অত্যাচারের মুখে ঠেলে দেওয়া হচ্ছে, আপনি শুনে অবাক হয়ে যাবেন, বালিকা অপহরণ, নারী চুরি, এই সম্প্রদায়ের ভেতর থেকেই হয়। এই সব অনুন্নত, পিছিয়ে পড়া সম্প্রদায়ের মেয়েদের ক্ষেত্রেই ঘটছে। মেয়ে চুরি চক্রের দালালরা এই সমস্ত অনুন্নত এলকায় গিয়ে মেয়েদের চুরি করে নিয়ে গিয়ে বিক্রি করছে এবং সেই সমস্ত মেয়েরা দালালদের খপ্পরে বিপথে যাচ্ছে। অথচ আপনি এখানে বলছেন যে এই সম্প্রদায়ের আপনি মঙ্গল করবেন। এই সমস্ত ঘটনা যাতে না ঘটে, তা দেখাশুনা করার জন্য এই সমস্ত অনুন্নত এলাকার ব্লকে ব্লকে অফিসার নিয়োগ করুন এবং তাদের নির্দেশ দিন কোথায় কোথায় এই ধরণের বালিকাদের অপহরণ করে নিয়ে যায়, তা যেন তারা দেখেন। যে সমস্ত বালিকা অপহরণ হয় তার বাবা মা যখন থানায় এজাহার দিতে যায়, তখন তাদের থানা থেকে ধাক্কা দিয়ে বার করে দেওয়া হয়। মন্ত্রী মহাশয় বলেছেন অস্পৃশ্যতা পশ্চিমবাংলায় নেই, আমি কি এটা বলতে পারি না, এই সম্প্রদায়ের বিরুদ্ধে পশ্চিমবঙ্গ সরকারের যে মানসিকতা কাজ করছে তা অস্পৃশ্যতার সমতুল? থানা থেকে ওদের যেভাবে তাড়িয়ে দেওয়া হয়, এটাও অস্পৃশ্যতার সমতুল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই, অনেক ঢাক ঢোল পিটিয়ে বলা হয়েছে যে কলকাতায় হেস্টিংস স্ট্রীটে একটা ছাত্রী নিবাস তৈরী করা হবে এবং এই ছাত্রী নিবাস তৈরী করার সঙ্গে সঙ্গে পাশাপাশি কুচবিহার, জলপাইগুড়ি, মেদিনীপুর— মেদিনীপুরেরটা যদি বলেছেন যে কাজ চলছে, এই সব ছাত্রী নিবাস তৈরী করে এই সম্প্রদায়ের মেয়েদের শিক্ষাদানের ব্যবস্থা করছেন, তা কিন্তু আপনাদের এই বাজেট বিবৃতিতে নেই। শুধু মেদিনীপুরেরটা আছে, এই সমস্ত কথা তিনি তার জবাবী ভাষণে উত্তর দেবেন বলে আমি মনে করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই, আজকে যে বাজেট বরাদ্দ মন্ত্রী মহাশয় মঞ্জুরীর জন্য রেখেছেন, তা যথার্থ নয়। এই সম্প্রদায়ের মানুষের উন্নতি করতে গেলে আরও ব্যাপক পরিমাণে টাকা বরাদ্দ করতে হবে। বর্ত্তমানে যে টাকা ধার্য করা হয়েছে তাতে এই সম্প্রদায়ের মানুষের

কোন সার্বিক উন্নতি হবে না। যেহেতু বিভিন্ন জায়গায় দুর্নীতি চলছে, তা দুরীকরণ করতে পারেন নি, সেইজন্য এই ব্যয়বরাদ্দকে সমর্থন করা আমরা পক্ষে সম্ভব নয়, এই ব্যয় বরাদ্দের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**[7.20–7.30 p.m.]**

**শ্রী গৌরহরি আদক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি তপসিল জাতি ও আদিবাসী সম্প্রদায়ের মন্ত্রী মহাশয় কর্তৃক যে বাজেট এখানে উত্থাপিত হয়েছে, তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করে দু'একটি কথা বলতে চাই। একটু আগে ধীরেনবাবু কোরামের কথা বলেছেন এবং কোরামের কথা তুলে সরকার পক্ষের সদস্যদের উপর দায়িত্ব চাপিয়ে দিলেন। আমি ধীরেনবাবুকে প্রশ্ন করি যখন আনন্দবাবু এখানে বক্তৃতা করছিলেন তখন তাদের সিটে শুধু তিনিই বসে ছিলেন, আর কোন কংগ্রেস পক্ষের সদস্য উপস্থিত ছিলেন না। কোরাম রক্ষা করার দায়িত্ব কি শুধু সরকার পক্ষের সদস্যদের? কংগ্রেস পক্ষের সদস্যদেরও এই ব্যাপারে পুরো দায়িত্ব রয়েছে বলে আমি মনে করি। সেই দায়িত্বের দিক থেকে তাদেরও বিচ্যুতি ঘটেছে। তিনি অপরের উপরে দোষ চাপিয়ে দেবার চেষ্টা করেছেন, এটা অত্যন্ত দুভার্গ্যজনক। আনন্দবাবু খুব ক্ষোভ প্রকাশ করে বলেছেন যে ১/৩ অংশ অর্থাৎ ২ কোটি মানুষ অবহেলিত। আমি তাকে প্রশ্ন করি ১৯৭২ সালে যখন তিনি মন্ত্রী ছিলেন তখন যে ব্যয়-বরাদ্দ করা হয়েছিল, সেই ব্যয়-বরাদ্দ কত ছিল? সেই সময়ে ২ কোটি ৬১ লক্ষ ৬৪ হাজার টাকা বরাদ্দ করা হয়েছিল। আজকে তিনি হিসাব করেছেন যে ৬৬ কোটি টাকা বরাদ্দ হলে মাথা পিছু ৩৩ টাকা করে পড়ে। কিন্তু তার সময়ে যে টাকা বরাদ্দ করা হয়েছিল তাতে মাথা পিছু কত টাকা করে খরচ করা হয়েছিল সেটা বলবেন কি? কোদাল দিয়ে মাটি কেটে যারা রাস্তা তৈরী করে, তাদের মত মানুষ যারা শহরে বাস করে, সেই শহরকে যারা পরিষ্কার পরিচ্ছন্ন করে রাখে, তাদের কথাও তিনি বললেন। আমি তাকে বলি, আপনাদের মত ভদ্রলোকের দল, যারা মোটরে চড়ে ঘুরে বেড়ান, তারাই এই সমস্ত মানুষকে অবহেলিত করেছেন। ১৯৭২ সাল থেকে এই সমস্ত মানুষকে আপনারা বঞ্চিত করেছেন এবং অবহেলিত করে রেখেছেন। আমি আনন্দবাবুকে একটা প্রশ্ন করতে চাই। তিনি কবিতার উদ্ধৃতির দিয়ে বললেন, 'হে মোর দুর্ভাগা দেশ' — আবার স্বামী বিবেকানন্দের বাণীর কথা বলে ক্ষোভ প্রকাশ করলেন। আমি তাকে জিজ্ঞাসা করি ১৯৭২ সালে তাদের যে বাজেট ছিল তাতে এই সম্প্রদায়ের জন্য কতটুকু বরাদ্দ করেছিলেন? গান্ধীজী এই অনুন্নত শ্রেণীর মানুষের জন্য যে সহানুভূতিশীল মন নিয়ে তাদের জীবিকার মান উন্নত করার জন্য যে চেষ্টা করেছিলেন, আজকে সেটা তারা ভুলে গেছেন। তা যদি না হত তাহলে ১৯৭২ সালের বাজেট বরাদ্দ এত কম কখনও হত্না। কাজেই আমি মনে করি কংগ্রেস দল যখন ক্ষমতায় ছিল তখন তারা এই অনুন্নত শ্রেণীর মানুষের জন্য, তপসিল সম্প্রদায়ের মানুষের জন্য কিছু করেন নি। এই শ্রেণীর মানুষকে তারা উপেক্ষিত এবং বঞ্চিত করেছেন। আজকে তপসিল জাতি এবং আদিবাসী সম্প্রদায়ের লোক জনসংখ্যার প্রায় ২৮ ভাগ অর্থাৎ ১/৩ অংশের কাছাকাছি - এটা আমরা জানি। তারা যে উপেক্ষিত এবং অবহেলিত সেটাও আমাদের কাছে পরিষ্কার। আমরা জানি যে তাদের শিক্ষাগত এবং অর্থনৈতিক উন্নয়ণের জন্য আমাদের চেষ্টা করতে হবে। কাজেই তপসিল জাতি ও আদিবাসী সম্প্রদায়ের মন্ত্রী মহাশয় ৬৬ কোটি টাকার যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি মনে করি এটা সময়োচিত এবং সঠিক। ১৯৭২ সালে তৎকালীন কংগ্রেস সরকার যে বাজেট তৈরী করেছিলেন তাতে তারা ক্ষোভ প্রকাশ করেছিলেন। তখন তারা বলেছিলেন এই সীমিত ক্ষমতার মধ্যে আমরা পারছি না। সেই সময় কেন্দ্রে কংগ্রেস সরকার ছিল, রাজ্যেও কংগ্রেস সরকার ছিল। অতএব তারা সেই সময় সীমিত ক্ষমতার উল্লেখ করে প্রহসন করা ছাড়া আর

কিছুই করেন নি। স্বামী বিবেকানন্দ, গান্ধীজী এই অনুন্নত সম্প্রদায়ের জন্য অনেক কিছু চিন্তা করতেন, ভাবতেন এবং মৌলিক দৃষ্টিভঙ্গী নিয়ে জীবন জীবিকার মান উন্নয়নের দিক নির্দেশ করেছিলেন। কিন্তু তৎকালীন কংগ্রেস সরকার সেটাকে অবহেলা করে নিজেদের আখেরে গুছিয়ে নেবার চেষ্টা করেছেন। কিন্তু অনুন্নত শ্রেণীর মানুষদের উন্নত করবার জন্য বিভিন্ন পদক্ষেপ নেওয়া যে উচিত ছিল সেটা তারা নেন নি। অর্থনৈতিক সামাজিক প্রয়োজনে এদের জীবন জীবিকার মান যাতে বাড়ে সেই চেষ্টা তারা করেন নি। বামফ্রন্ট সরকার সেই চেষ্টা চালিয়ে যাচ্ছেন। বামফ্রন্ট সরকার এদের প্রতি গুরুত্ব দিয়ে সামাজিক মর্যাদায় প্রতিষ্ঠিত করবার চেষ্টা করছেন। ১৯৭২ সালের পরবর্তী সময়ে কংগ্রেস সরকার এই সম্প্রদায়ের মানুষদের জন্য অর্থনৈতিক প্রকল্প গ্রহণ করেন নি, শিক্ষাগত দিক থেকে উন্নত করবার এবং সামাজিক দিক থেকে সমাজে প্রতিষ্ঠিত করবার চেষ্টা করেন নি। গান্ধীজীর যে অভিপ্রায় ছিল সীমিত ক্ষমতার উল্লেখ করে সেটাকে ওরা বার বার পাশ কাটিয়ে গেছেন। তাই তুলনামূলক বিচার করে দেখলে দেখা যাবে বামফ্রন্ট সরকার এই তপসিলী জাতি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষদের সমস্যার সমাধানে অনেক দূর অগ্রসর হয়েছেন। এদের আর্থিক উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকার চেষ্টা করে যাচ্ছেন। ১৯৮৪/৮৫ সালে এই সম্প্রদায়ের উন্নতির জন্য বামফ্রন্ট সরকার যে প্রকল্পগুলি নিয়েছেন সেগুলিকে সমর্থন করে, বাজেট বরাদ্দের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকাইত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তপসিলী জাতি ও আদিবাসী কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এখানে বহু বিশিষ্ট ব্যয় বরাদ্দের দাবী উপস্থিত করেছেন। খাত বহু, কিন্তু অর্থ বরাদ্দ মাত্র ৬৬ কোটি ৩২ লক্ষ ৬৪ হাজার টাকা। মন্ত্রী মহাশয় তার দপ্তরের নাম করেছেন মঙ্গল বিভাগ। পশ্চিমবঙ্গের লোক সংখ্যার এক তৃতীয়াংশই হচ্ছে এই সম্প্রদায়ের লোক এবং এরা প্রায় দারিদ্র সীমার নীচে বাস করে। এরা অর্থনৈতিক দিক থেকে, শিক্ষাগত দিক থেকে সব চেয়ে অবহেলিত, অথচ এরাই হল পশ্চিমবঙ্গের বৃহত্তর অংশ। এরা সমাজে সব চেয়ে উপেক্ষিত এবং এই উপেক্ষিত জন সমষ্টির অর্থনৈতিক মান উন্নয়ন, জীবন জীবিকার মান উন্নয়ন, শিক্ষাক্ষেত্রে অগ্রসরতা বৃদ্ধি ও সামাজিক উন্নয়নের জন্য আপনার বিভাগ বিগত বছরগুলিতে তেমন কোন উল্লেখযোগ্য অবদান রাখতে পারে নি।

**[7.30–7.40 p.m.]**

যে উদ্দেশ্যের জন্য এই ব্যয়বরাদ্দ তার সুফল কিন্তু ফলছে না। এই বাস্তব সত্যটা আপনাদের বিশেষ করে মনে রাখা দরকার। আজ যে সমস্ত দাবী রাখা হয়েছে সেগুলি প্রয়োগের ক্ষেত্রে বাস্তবতার দিক থেকে যদি সত্যি সত্যি বিচার করা যায় তাহলে দেখা যাবে তাদের অর্থনৈতিক জীবন জীবিকার মানের উন্নয়ন আদৌ হয়নি বরং যত দিন যাচ্ছে ততই তারা সমাজে আরো অবহেলিত, বঞ্চিত, অর্থনৈতিক দিক থেকে নিষ্পেষিত, জর্জরিত হচ্ছে। স্যার, আপনি জানেন, এই আদিবাসী সম্প্রদায়ের ছিন্নমূল মানুষরা অধিকাংশ জায়গাতেই বিচ্ছিন্নভাবে বসবাস করে। যেখানে তারা বেশী সংখ্যায় থাকে বা ঘন সন্নিবেশিত অবস্থায় থাকে সেইসব এলাকা বেছে বেছে সেখানে কিছু কিছু উন্নয়নমূলক কাজ করার পদ্ধতি আছে কিন্তু যেখানে এই আদিবাসী সম্প্রদায়ের মানুষরা বিচ্ছিন্ন অবস্থায় থাকে সেখানে তাদের জন্য উন্নয়নমূলক কোন কর্মসূচীর ব্যবস্থা নেই। শিক্ষার কথাই ধরুন। সমাজের এই সমস্ত নীচের তলার মানুষ, যারা অর্থনৈতিক দিক থেকে অনগ্রসর, যারা দারিদ্র সীমার নীচে বাস করছে এই সমস্ত অবহেলিত, বঞ্চিত দিনমজুরদের ছেলেমেয়েদের লেখাপড়ার জন্য মাধ্যমিক স্তরে ছেলেমেয়েদের

অনুদান দেওয়ার ব্যবস্থা আছে। কিন্তু সে ক্ষেত্রে যদি হিসাব নিয়ে দেখেন তাহলে দেখবেন সবাই এই অনুদান পাচ্ছে না। আপনি যদি হিসাব দেখেন তাহলে দেখবেন সবাই এই লেখাপড়ার সুযোগ গ্রহণ করতে পারছে না। বামফ্রন্ট যে শিক্ষানীতি গ্রহণ করেছেন তাতে পাশ, ফেল তুলে দিয়েছেন। সবাই ক্লাস ফাইভে যাচ্ছে কিন্তু সেখানে সবাই ভর্তির সুযোগ পাচ্ছে না। সেখানে এ্যাডমিশান পরীক্ষায় টিকতে পারছে না বলে তাদের চলে যেতে হচ্ছে। তবুও যারা কোনরকমে ফাইভ, সিক্স, সেভেনে পড়ার সুযোগ পাচ্ছে সব জায়গায় তারাও এই অনুদান পাচ্ছে না। যারা গ্রামাঞ্চলের তপসিল সম্প্রদায় এবং আদিবাসী মানুষদের জনপ্রতিনিধি তাদের এবং অন্যান্য জনপ্রতিনিধিদের এই হচ্ছে বাস্তব অভিজ্ঞতা - যারা মাধ্যমিক স্তরে অধ্যয়ণ করছে তারা সবাই হোস্টেল গ্রান্ট পায় না, মেনটেনেন্স গ্রান্ট পায় না, পুস্তক ক্রয়ের জন্য গ্রান্ট পায়না, পরীক্ষার ফিস পায় না এবং যারা পায় তারাও নিয়মিত এসব পায় না। সমাজের এই সমস্ত নিপীড়িত মানুষদের ছেলেমেয়েরা যারা হোস্টেলে থেকে পড়বার সুযোগ পেয়েছে এবং যাদের সরকার থেকে গ্রান্ট দেবার কথা আছে, অর্থনৈতিক দিক থেকে সাহায্য করার কথা আছে তাদের কাছেও এই সাহায্য নির্দিষ্ট সময়ে পৌঁছায় না। স্কুল বা হোস্টেলে কর্তৃপক্ষ তাদের বিনা পয়সায় খাওয়াতে পারে না। এই সম্প্রদায়ের ছেলে-মেয়েদের লেখা-পড়া শেখাবার জন্য হোস্টেল, পুস্তক ক্রয়, মেন্টেন্যান্স গ্রান্ট আপনারা স্কুলগুলিকে দিচ্ছেন বছরের শেষে, তা ঠিক সময়মত স্কুল কর্তৃপক্ষের কাছে গিয়ে পৌছচ্ছে না। এমন কি আমরা দেখছি হস্টেল গ্রান্ট সময় পেত না পৌঁছবার ফলে আদিবাসী ছেলে-মেয়েদের হস্টেল ছেড়ে চলে যেতে হচ্ছে। বছর শেষ হয়ে গেছে, কিন্তু এখন পর্যন্ত '৮৪ সালের ছাত্রদের পুস্তক কেনবার গ্রান্ট বা মেন্টেন্যান্স গ্রান্ট বহু স্কুলেই পৌঁছায়নি। আমি জানি ২৪-পরগণা জেলার আলিপুর সদর সাব-ডিভিশনের অনেক স্কুলেই আপনাদের অনুদান যায় না। অথচ আপনারা এখানে হিসাব দিচ্ছেন যে, আপনারা এত এত টাকা পাঠিয়ে দিচ্ছেন, অথচ প্রকৃত সত্যটা কি তা আমরা জানতে পারছি না। যে সমস্ত ছাত্ররা হোস্টেলে থেকে লেখা-পড়া করছে, তাদের জন্য আপনারা অনুদান সময়মত পৌঁছে দিতে পারছেন না। গতবারে আমি আমার নিজের কনস্টিটিউয়েন্সির একটি হাই স্কুল সম্বন্ধে এখানে বলেছিলাম যে, বছরের শেষেও তারা মেন্টেনান্স গ্রান্ট হোস্টেল গ্রান্ট পায়নি। বেশীরভাগ ক্ষেত্রেই যে বছরের টাকা সে বছরে যাচ্ছে না, তারপরের বছর ৭/৮ মাস পরে যাচ্ছে। আপনারা বলছেন আদিবাসী মঙ্গল বিভাগ, কিন্তু মঙ্গল কি হচ্ছে? অমঙ্গলের চোটে স্কুলগুলি ঋণগ্রস্ত হয়ে পড়ছে। টাকা দেওয়ার ব্যাপারেও আপনারা রাজনীতি করছেন। অপর দিকে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বার বার বলা হচ্ছে যে, তারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে চাকরি দিচ্ছেন। কিন্তু আমরা জানি অনেক জায়গায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমেও কারচুপি করা হচ্ছে। নিয়ম অনুযায়ী আদিবাসী এবং তপসিলী সম্প্রদায়ের মানুষদের জন্য যে পারসেন্টেজ সংরক্ষিত থাকার কথা যে অনুসারে তাদের নিয়োগ করা হচ্ছে না। তাদের জন্য নির্দিষ্ট কোটা পূরণ করা হচ্ছে না। এ বিষয়ের প্রতি দৃষ্টি দেওয়ার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আদিবাসী এবং তপসিলী সম্প্রদায়ের ছাত্র-ছাত্রীদের স্কুল লেখা-পড়া শেখার জন্য - তাদের থাকবার জন্য স্কুলগুলিকে হস্টেল গ্রান্ট দেওয়ার কথা। তাদের জন্য বাড়ি করার বিষয়ে স্কুলগুলিকে ৪০,০০০ টাকা করে দেওয়ার নিয়ম আছে। বর্তমানে আর্থিক অবস্থায় ইঁট, সিমেন্ট, বালি এবং অন্যান্য জিনিষপত্রের দাম যে হারে বেড়েছে তাতে ৪০,০০০ টাকায় কি ঘর হতে পারে? নিয়ম হচ্ছে, স্কুল কর্তৃপক্ষ বাকি টাকাটা দেবেন। অনেক জায়গায় দেখা যায় সেই শর্তে স্কুল কর্তৃপক্ষ ৪০,০০০ টাকার অনুদান নিয়ে বাড়ি তৈরী করার কাজ শুরু করে দেন, কিন্তু তাদের নিজস্ব সামর্থ না থাকার ফলে বাকি টাকা আর দিতে পারেন না, ফলে তিন ভাগের এক ভাগ কাজ হয়ে পড়ে থাকে।

এ বিষয়ে আমার বক্তব্য হচ্ছে, আপনাদের যখন টাকার অভাব তখন আপনারা সংখ্যাটা সীমিত করুন, কিন্তু যেটি করবেন সেটির পরিপূর্ণ দায়িত্ব নিয়ে করুন। তাতে যদি ১/২'টি বাড়ি তৈরী হয়, তাই করুন। ৪০,০০০ টাকা করে দিয়ে এক সাথে সব ক'টি করবার চেষ্টা করলে, একটিও হবে না। বর্তমানে আমরা তাই দেখছি, একটিও ঠিক মত হচ্ছে না। নিয়ম অনুযায়ী স্কুলগুলিকে ডিপার্টমেন্ট থেকে বারে বারে তাগাদা দেওয়া হয় ইউটিলাইজেসন সার্টিফিকেট দেওয়ার জন্য, বেশীরভাগ ক্ষেত্রেই স্কুলগুলি ভূয়া ইউটিলাইজেসন সার্টিফিকেট জমা দিচ্ছেন।

**[7.40–7.50 p.m.]**

তারা অভিযোগ তুলেছেন আরোও টাকা দিন। এই জায়গায় আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। হোস্টেল বিল্ডিং তৈরী করবার জন্য পূর্ণভাবে আপনার দপ্তরই দায়িত্ব নিন। হোষ্টেলের সংখ্যা যদি কমও হয় তাও ভাল কিন্তু কমপ্লিট হোস্টেল স্থাপিত হোক। অর্ধসমাপ্ত বা আদৌ হবে না এই রকম অবস্থা থাকার চেয়ে না থাকাই ভাল। এতে মঙ্গলের জায়গায় অমঙ্গলই হবে। তপসিলী জাতি এবং আদিবাসী সম্প্রদায়ের মধ্যে যে সরকারী জমির পাট্টা বন্টন হয়েছে তার সংখ্যা দিয়েছেন প্রায় ৫ লক্ষের মতন। কিন্তু যত সংখ্যক তফসিলী জাতি এবং আদিবাসী লোকেরা সরকারী জমির পাট্টা পেয়েছেন তার হিসাব কাগজে কলমেই দেখা গেছে পাট্টা দেওয়া হয়েছে কিন্তু সেইসব জমির অধিকার পায়নি। তারা পাট্টা নিয়েছে ঠিকই কিন্তু সেই জমি ধরে রাখতে পারেনি এবং এটা-ই হচ্ছে বাস্তব সত্য। যদিও পাট্টাদারদের জন্য লিখিত সর্ত আছে জমি হস্তান্তর করতে পারবে না। কিন্তু এই রকম হাজার হাজার দৃষ্টান্ত দেখাব যে রায়তি পাট্টার জমি রেজিষ্ট্রী অফিসে দলিল করে, বিক্রি করেছে অর্থাভাবে। এই বিক্রয় দলিল আইনসিদ্ধ নয়, তাই অনেকক্ষেত্রে অলিখিত বা মৌখিকভাবে বিক্রি করে দিচ্ছে। ২৪-পরগনা জেলার সুন্দরবন এলাকার হাজার হাজার তপসিলী সম্প্রদায় এবং আদিবাসী সম্প্রদায় মানুষ যারা অর্দ্ধাহারে অনাহারে দিন কাটায় পেটের দায়ে রায়তি পাট্টার ১ বিঘা, ২ বিঘা জমি বিক্রি করছে। তারা জমি ধরে রাখতে পারেনি এই অর্থনৈতিক কাঠামোয়। আপনি সেক্ষেত্রে বলছেন তাদের জন্য সাহায্য দিয়েছেন। কৃষি সাহায্য দিয়েছেন, এছাড়া বিভিন্ন প্রকার সাহায্য যেমন, ছাগল, গরু পালন করবার জন্য সাহায্য দিয়েছেন। এছাড়া ছোট ছোট শিল্প করবার জন্য, নলকূপ করবার জন্য, শ্যালো-টিউবওয়েল করবার জন্য সাহায্য দিয়েছেন। আই.আর.ডি.পি এবং ডি.আর.ডি.এ প্রকল্পের মাধ্যমে সরকারের অনুদানের অংশ - আপনি যদি সার্ভে করে দেখেন তাহলে দেখবেন যে উদ্দেশ্যে দিয়েছেন সেই উদ্দেশ্য পরিপূর্ণ হচ্ছে না। তারা গরু কিনেছে কিন্তু বিক্রি করে ফেলেছে। পোলট্রির জন্য সরকারের কাছ থেকে অনুদান নিয়েছেন কিন্তু নামমাত্র পোলট্রি খাড়া করেছেন, আর লোন পাওয়ার সঙ্গে সঙ্গে পোলট্রিও শেষ। আই.আর.ডি.পি প্রকল্পে যে টাকা পেয়েছেন সেই টাকা শেষ। কৃষির জন্য জন্য যে গ্রান্ট পেয়েছে তার ৫০ পারসেন্ট টাকা দিয়ে বাকী টাকা পড়ে আছে। এটা হচ্ছে বাস্তব সত্য। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয় যেন এ ব্যাপারে দৃষ্টি দেন। সেইজন্য আমি বলছি, টাকা অনেক খরচ করছেন কিন্তু যে টাকা দেওয়া হচ্ছে যে উদ্দেশ্যে এবং এই খাত বিশিষ্ট ব্যয়-বরাদ্দের বিভিন্নখাতে যে টাকা ধরা হয়েছে সেইসব খাতের টাকা ঠিকমত ব্যবহৃত হচ্ছে কিনা সেটা দেখার দরকার এবং এর সাথে সাথে আর একটি কথা বলবো, আপনি হয়তো প্রশংসা কুড়োবেন যে আমরা কংগ্রেসের থেকে ভাল করেছি, এটা করেছি, ওটা করেছি এইসব কথা বলতে পারেন। বামফ্রন্ট সরকার ৮ বছর ধরে ক্ষমতায় থেকে অনেক কথা শুনিয়েছে এবং বাজেট ভাষণেও বলেছেন। আমার কথা হচ্ছে আপনারা একটা সার্ভে কমিশন বসান - এই তপসিলী সম্প্রদায় এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষদের যাদের এতদিন ধরে বিভিন্ন খাতের মাধ্যমে টাকা দিয়েছেন অর্থনৈতিক

অগ্রগতির জন্য জীবনের মান-উন্নয়নের জন্য, শিক্ষার উন্নতির জন্য বা অন্যান্য ব্যাপারে উন্নতির জন্য - তারা কতখানি কি করেছেন সেটা সার্ভে করে দেখলে দেখা যাবে যোগফল জিরো। তাই আপনি যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তা সমর্থন করতে পারছি না। সেটা সার্ভে করে দেখলেই দেখা যাবে জিরো। তাই আমি আপনার কাছে বলছি, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ করেছেন তাকে আমি সমর্থন করতে পারছি না। আপনার দপ্তর .......

(নির্ধারিত সময় অতিবাহিত হওয়ায় বক্তা তাঁর আসন গ্রহণ করিতে বাধ্য হন।)

**শ্রী মনোহর তিরকি :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় ৪৫ নং দাবীতে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং এ সম্বন্ধে লিখিত আকারে আমার কিছু সাজেসান আছে সেটা রাখছি। আমাদের বিরোধীপক্ষের বন্ধুরা আদিবাসী এবং উপজাতি সম্বন্ধে খুবই কষ্ট দেখালেন, কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় প্রথমে বললেন যে কেন্দ্রীয় সরকারের অষ্টম অর্থকমিশন যে টাকা দেবার কথা বলেছেন আদিবাসী পরিকল্পনা খাতে, এক টাকাও এখন দিচ্ছেন না, এর থেকেই বোঝা যায় তাদের আদিবাসীদের উপর কত দরদ এবং কিভাবে এই সমাজের উন্নতির জন্য তারা ভাবনা চিন্তা করছেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, যে কথা বলতে চাইছি; এই অবস্থা যেখানে শাসন করা সমাজ ব্যবস্থা আছে, অন্যকে শোষিত করে, সেখানে এই আদিবাসীরাও ঐ সমাজ থেকে যেতে পারে না। এই ভারতবর্ষের নাগরিক হিসাবে আমরা দেখছি যেখানে দিল্লীতে ধনীরা আরও ধনী হয়ে যাচ্ছে গরীব আরও গরীব হচ্ছে সেখানে আদিবাসীদের মধ্যে সেই সমাজ থেকে তারা বেরিয়ে যায় নি, কারণ পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন এই পিছিয়ে পরা সমাজটার উন্নতির জন্য এবং সেজন্য তারা সীমিত ক্ষমতার মধ্যেও একটা প্রচেষ্টা চালিয়ে এই আদিবাসী সমাজটার যাতে উন্নতি হয়, আলোকপ্রাপ্ত হয় এবং তারা এগোতে পারে তারজন্য কিছু কিছু ব্যবস্থা নিয়েছেন। এখানে বাজেট বক্তৃতায় তার কিছু একজামপল তিনি দিয়েছেন। শিক্ষার দিক দিয়ে বলছি এটা বাড়ানোর জন্য তারা এটাতে একটু হাত দিয়েছেন। আজকে শিক্ষার যে হার সেটা নিশ্চয় বাড়ানো দরকার। যে হিসাবে জনসংখ্যা বাড়ছে ওটা থেকে প্রাইমারী, হায়ার সেকেন্ডারী কলেজ পর্যন্ত করান দরকার। আমি বিশেষ করে বলতে চাই প্রাইমারী, হাই স্কুলের ব্যাপারে - নর্থবেঙ্গলের লোক হিসাবে, চা-বাগান এবং পাহাড় অঞ্চলের লোক হিসাবে ওখানে শিক্ষার যে ব্যবস্থা বর্তমানে আছে তাকে আরও বাড়ানো দরকার। কয়েকদিন আগে ভবতোষ দত্ত কমিশনের রিপোর্ট বেরিয়েছে তাতে পরিষ্কার লেখা আছে চ্যাপ্টার ফাইভে The North Bengal districts as a whole have a relatively lesser number of Colleges than the districts of South Bengal. এই অবস্থায় আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি শিক্ষার ব্যাপারে ঐ ডিস্ট্রিক্টে তিনি যেন দৃষ্টি দেন। প্রাইমারী হায়ার শিক্ষার ব্যাপারে ঐ ডিস্ট্রিক্টে তিনি যেন দৃষ্টি দেন। প্রাইমারী হায়ার সেকেন্ডারী এবং কলেজের ব্যবস্থা করা হোক, তার সাথে সাথে ওখানে ভাষার কথা বলছি। স্যার, ঐ সব অঞ্চলে মাতৃভাষা বিশেষ করে হিন্দী স্কুলগুলি রেকনাইজ্‌ড হোক, এই সব ব্যাপারের উন্নতিতে নজর দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। আর ছাত্রদের বৃত্তি সম্বন্ধে উনি অনেক কিছু বললেন, অনেক অসুবিধা আছে, টাকা, পয়সা সময় মত পাওয়া যায় না একথা ঠিক, তার চেষ্টা করা হচ্ছে। আমার বক্তব্য হচ্ছে স্যার, হোস্টেল রাখতে হলে যে সরকারী নিয়ম আছে তার থেকে বেশী হয় না এবং সরকার যে ৭৫.০০ টাকা করে দেন তাকে বাড়ানোর জন্য অনুরোধ করছি, কারণ খরচ হোস্টেল ফি, অনেক বেশী। বাড়ী থেকে টাকা দিতে হবে। সেজন্য অনুরোধ করছি টাকা বাড়িয়ে একটু বেশী করা হোক। সঙ্গে সঙ্গে আবাসিক ছাত্রদের কথায়, ঐ ৪০ হাজার টাকার বিষয় অনেক নেতা বক্তব্য রেখেছেন অসুবিধার

কথা বললেন. ওটা ৪০ হাজার টাকা বাড়িয়ে ৫০ হাজার টাকা করা ওটা কোন ব্যাপার নয়, আসল কথা অনেক জায়গায় স্কুলের সংখ্যা বাড়ছে, সঠিকভাবে এটা প্রয়োগ হচ্ছে না। অনেক জায়গায় হোস্টেল করে এগুলি পরিচালনা করা হচ্ছে সেগুলি সুষ্ঠুভাবে পরিচালিত হচ্ছে কিনা এসব দেখার দায়িত্ব রয়ে গেছে এবং স্কুলগুলি যাতে ঠিক জায়গায় হয় যেখানে শিক্ষার ক্ষেত্রে আদিবাসীদের কাজে লাগাতে পারে, উপকার হতে পারে সেগুলি দেখার জন্য অনুরোধ করছি। আর একটা কথা, মাননীয় মন্ত্রী মহাশয় বাজেট বক্তব্যয় বেলপাহাড়ী আবাসিক ছাত্রীদের জন্য স্কুল নির্মাণ করছেন, এটা খুব ভাল জিনিষ হয়েছে এবং আমি দাবী করব যে এইরকম এক-একটা অঞ্চল ধরে করা হোক। আমি জলপাইগুড়ি লোক, এইরকম একটা স্কুল নর্থ বেঙ্গলে জলপাইগুড়ির বীরপাড়াতে আলিপুরদুয়ারে হোক কারণ যেখানটা আদিবাসী অধ্যুষিত অঞ্চল। তারপর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের সম্বন্ধে এখানে বলা হয়েছে, বেকার সমস্যা দিন দিন বাড়ছে। অনেক সময় দেখি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে অসুবিধা দেখা যায় তাই আমার একটা প্রস্তাব আছে যে এই অঞ্চলে একটা এমপ্লয়মেন্ট সেল করা হোক।

**[7.50–8.00 p.m.]**

আমার একটি প্রস্তাব হচ্ছে, পশ্চিমবঙ্গে একটি এমপ্লয়মেন্ট সেল করা হোক; যেখানে শিক্ষিত ট্রাইবাল বেকাররা নাম লেখাবে এবং সেখানে বেকার লিষ্ট থাকবে। পরে যখন ডিপার্টমেন্ট থেকে লোক চাইবে, তখন সেখান থেকে লোক দেওয়া হবে। আমরা অন্যক্ষেত্রে যে অভিযোগ করে থাকি, এ-ক্ষেত্রে যেন সেটা করতে না হয়। ডিপার্টমেন্ট লোক চাইলে ঐ সেল থেকে লোক নিয়েই যেন ইন্টারভিউ করা হয়। এখানে 'স্ট্যাম্প' সম্পর্কে একটি অভিযোগ এসেছে। একজিকিউটিভ অফিসারের পদ যেগুলি খালি আছে তা পূরণ করবার জন্য ট্রাইবাল ইনস্পেকটর পদটা না উঠিয়ে পদগুলি পূরণ করা হোক। তবে একজিকিউটিভ পদে নতুন নিয়োগ সরাসরি করা হলেও ট্রাইবাল ইনস্পেকটর থেকেও প্রমোশন দিয়ে কিছু পদ পূরণ করা হোক। আমার বক্তব্য হোল, ট্রাইবাল ইনস্পেকটর হিসাবে যারা কাজ করছেন, তাদের জন্যও প্রমোশনের সুযোগ দেওয়া হোক। স্পেশাল কম্পোনেন্ট স্কিমের অসুবিধার কথা এখানে অনেক সদস্যই বলেছেন; আমিও বলছি যে, সেটা আছে। আজকে টাকা পয়সা সাবসিডি ব্যাঙ্ক থেকে যা দেওয়া হয় - সেটা দেওয়া হয় ফর দি পারপাস অফ ওয়েলফেয়ার অফ দি ট্রাইবাল। কিন্তু ব্যাঙ্ক একটি ব্যবসা প্রতিষ্ঠান। তারা ব্যবসা করতে নেমেছেন। কাজেই আমার প্রস্তাব হচ্ছে, এক্ষেত্রে ফিনান্স ডেভেলপমেন্ট কর্পোরেশন যেন ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে নিজেদের তত্ত্বাবধানে ঐ কাজটি করেন, যাতে ওয়েলফেয়ারের কাজটা সঠিকভাবে হতে পারে। তাছাড়া ব্যাঙ্কের কাছে যেতে হলে নানা ফর্মালিটিজ্ পেরিয়ে যেতে হয় বলে অনেক টাইম চলে যায় এবং ফলস্বরূপ শিক্ষিত বেকার ছেলেরা হয়রান হয়ে শেষ পর্যন্ত স্কিমটি ছেড়ে দেন। এতে ডিপার্টমেন্টের অসুবিধা হয় এবং ট্রাইবালদেরও অনেক ক্ষতি হয়। এ-বিষয়ে নজর দেবার জন্য বলছি। লাষ্টে বলছি, বিভিন্ন ডিষ্ট্রিকটের ট্রাইবালদের একটা নিজস্ব সাংস্কৃতিক ঐতিহ্য রয়েছে। আজকে তাদের সংস্কৃতিকে রক্ষা করবার জন্য লেবার ডিপার্টমেন্ট যেমন কালচারাল ফাংশান করে থাকেন, তেমনিভাবে বছরে একবার স্টেটওয়াইজ কালচারাল ফাংশান করা হোক, যে প্রত্যেক ডিষ্ট্রিক্টের ট্রাইবালরা তাদের নিজেদের কালচারাল ঐতিহ্যকে তুলে ধরতে পারবেন। আমি এখানে ফরেষ্ট ভিলেজার্সদের সম্বন্ধেও একটু বলবো। আমি নিজে একজন ফরেষ্ট ভিলেজার্স হিসাবে বলছি, নর্থবেঙ্গলের চারিদিকে ফরেষ্ট এবং মাঝখানে গ্রাম। লোকালয়ের সঙ্গে সেই সমস্ত গ্রামের কোন সংযোগ না থাকার ফলে ঐসব গ্রামের ছেলেমেয়েদের শিক্ষার অসুবিধা হয়। কাজেই এ-ব্যাপারে নজর দেবার জন্য বলছি। কমিশন এ্যাসেসমেন্টের কথা

এখানে অনেক মাননীয় সদস্য বলেছেন। সেদিকে নজর দিতে মন্ত্রী মহাশয়কে বলছি। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবপ্রসাদ মালুই :** মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করছি। সংসারে যারা শুধু দেওয়ার দলে, তাদেরই একজন হয়ে আমি এখানে তাদের কথা একটু বলতে চাই। একটু আগে বিরোধীদলের সদস্য মাননীয় আনন্দবাবু যেসব কথা বলছিলেন, আমার মনে হয়, সেসব কথা শুনলে পশ্চিমবাংলায় গোটা তপশিলী জাতি লজ্জায়, ঘৃণায় মুখটা ঢেকে নেবেন। কারণ তিনি যখন তপসিলীদের মন্ত্রী ছিলেন তখন তিনি কি করেছিলেন? তিনি এখানে অনেক কোটেশন দিয়েছেন। শাস্ত্রে আছে, মানুষ অমৃতের সন্তান, মানুষ ভগবানের জীব। কোন মানুষটা ভগবানের শ্রেষ্ঠ জীব-সেটা আনন্দবাবু ঠিক করেছেন কি? চন্ডিদাস বলেছেন, 'সবার উপর মানুষ সত্য, তাহার উপর নাই'। কোন মানুষটা সত্য-আনন্দবাবু জবাব দেবেন কি? কারণ তিনি যখন চাটুজ্জে বাড়িতে খেয়ে আসেন, খেয়ে আসার পর তাদের গোবর দিতে হয়, কারণ, তিনি বিবেকানন্দের কথা বলেছেন। তিনি এখানে টাকার কথা বলতে গিয়ে বলেছেন যে, বামফ্রন্ট সরকার তপশিলীদের টাকা-পয়সা কিছু দিতে পারেন নি। কিন্তু যুগ যুগ ধরে তারা তপসিলী জাতির মাথা ভেঙ্গে দিয়ে লুজ্ঞ কুজ্ঞ করে দিয়েছিলেন। আজকে বামফ্রন্ট সরকার তাদের ভাঙ্গা মাথা সোজা করে দিয়েছেন। তাই তো এতদিন পর্যন্ত যারা শুধু শুধু বেগার খেটেছেন, বর্গা আন্দোলনের ফলে আজকে তারা নিজের জমিতে চাষ করছেন এবং মনের আনন্দে গান বেঁধেছেন -

এবার তোরে ফসল দিব

হাতে হাতে স্লিপ লিব

বুঝে লে তু

তোহার হকের কড়ি।

রে মহাজন -

আর না যাহিব তোহার বাড়ী।

তারা গান বেঁধেছে, এই বামফ্রন্ট সরকার তাদের মেজাজ দিয়েছে গরীব মানুষকে। গরীব মানুষ রোদে পুড়ে, জলে ভিজে ফসল তৈরী করে। বাগদি পাড়ায়, দুলে পাড়ায় গেছেন কোন দিন? যান নি কোন দিন। হ্যাঁ গেছেন। কেন গেছেন? ফুর্তি মারাতে গেছেন। যুগ যুগ জিয়ো আর যুগ যুগ পিয়ো করতে গেছেন। আমাদের সম্প্রদায়ের মেয়েদের নিয়ে আনন্দবাবু চরিত্রের বিশুদ্ধিকরণ করেছেন ওই বাগদি পাড়ায় গিয়ে। লজ্জা করে না, আবার এখানে কথা বলেছেন? গরীব মানুষের ছেলেদের পূজার সময় এই বামফ্রন্ট সরকার জামা-কাপড় দিয়েছে। আর ওদের সময় গরীব মানুষকে বলতে হ'ত - বাবু একবার কুড়ি বল, বাবু একবার কুড়ি বল। ধান মাপা হচ্ছে, জোরদার-জমিদার তাদের পাইক-বরকন্দাজ নিয়ে বসে আছে। তারা একবারও কুড়ি বলতে পারছেন না। গরীব মানুষেরা বলছে - বাবু একবার কুড়ি বল। আমাদের বামফ্রন্ট সরকার তাদের লেখাপড়া শেখাবার চেষ্টা করেছে। আর সেই সময় তাদের ধাপ্পা দেবার জন্য লেখাপড়া শেখানো হয়নি। আরো অনেক আছে। পঞ্চায়েতের ব্যাপারে ওদের এতো রাগ কেন? পঞ্চায়েত মিটিং-এ যদি একটা সই না করেন, ধানে যদি সই না করেন তাহলে ওরা সার পাবেন না। সেইজন্য ওদের রাগ হচ্ছে। সামাজিক মর্যাদার কথা আর একটু

বস্তি। গরীব মানুষের ছেলেরা যখন তথাকথিত ভদ্রলোকেদের সামনে দিয়ে যেত তখন কাস্তে দিয়ে তাদের চুল কেটে দেওয়া হয়েছে, গান গাইতে গাইতে গেলে তাদের চাপকানো হয়েছে। আগে গরীব মানুষের মেয়েরা ব্লাউজ পরতে পেত না, আজকে তারা ব্লাউজ পরছে। আগে গরীব মানুষের প্রতিভা বিকাশের কোন সম্ভবনা ছিল না। আজকে যুব উৎসবের মাধ্যমে এই গরীব এবং তফসিলী জাতির ছেলেরা গান গাইছে এবং এইভাবে তাদের প্রতিভা বিকাশ ঘটছে। আগে বারোয়ারী তলায় মোড়ল-মাতব্বররা বিচার করতেন, এখন সেই জিনিষ হয় না। এই বামফ্রন্ট সরকারের মেজাজে, বামফ্রন্ট সরকারের আওতায় থেকে এই গরীব মানুষের পঞ্চায়েত সদস্যরা ওদের বিচার করছে। আপনি ভুলে যাচ্ছেন এই সম্প্রদায়ের কথাটা, আপনি ভুলে যাচ্ছেন কোথা থেকে এসেছেন। ময়ূর পুচ্ছ নিয়ে ভুলে যাচ্ছেন। ভুলে যাচ্ছেন বিহার উত্তরপ্রদেশে তফসিলীদের উপর কিভাবে অত্যাচার করা হচ্ছে, তাদের কিভাবে পুড়িয়ে মারা হচ্ছে। আমাদের এখানে ১৯৭১ সালে তফসিলী এলাকা পড়ানো হয়েছে এবং সেটা কংগ্রেস করেছে। ক্ষেত মজুরদের সম্পর্কে উনি ঠিকই বলেছেন যে তারা মাটি কেটেছে এবং জমি তৈরী করেছে। ওদের কথা আপনারা ভেবেছেন কোন দিন? ১ মন ধান বিক্রি করে ১৫টি মুনিষ খাটিয়েছেন। অর্থাৎ দেড় টাকা করে দিয়ে মুনিষ খাটিয়েছেন। আজকে বামফ্রন্ট সরকার তাদের মেজাজ দিয়েছে এবং এইজন্য তারা নিজের পায়ে দাঁড়াতে পেরেছে। তাই আপনাদের এতো রাগ। সেই সময় তাদের পুলিশ দিয়ে, পাইক-বরকন্দাজ দিয়ে দমন করা হয়েছে। কল থেকে জল আনতে যেত অনেক গরীব মানুষের মেয়েরা। অনেক গ্রাম এখনো আছে যেখানে তাদের কল ছুঁতে দেওয়া হয় না। বিরোধী দলের সদস্যরা যারা বলছেন তারা জানেন যে কিভাবে তাদের ঘৃণা করা হয়। ওই চাটুজ্যে, বাড়ুজ্যে এবং মিয়া সাহেবরা কতখানি তাদের ঘৃণা করেন সেটা আপানাদের জানা আছে। আজকে তারা এই সব কথা ভুলে যাচ্ছেন। একটা কবিতা আছে-

রাখাল গরুর পাল লয়ে যায় মাঠে,

শিশুগণ দেয় মন নিজ নিজ পাঠে।

বাবুদের ছেলেরা যখন পাঠে মন দেন তখন আমাদের সম্প্রদায়ের ছেলেরা মাঠে যাচ্ছে গরু নিয়ে। খুব সমতা, খুব সমাজতন্ত্র আনলেন। দীর্ঘ ৩৭ বছর ধরে এখানে বড় বড় বুলি ঝাড়ছেন আর মানুষকে বিভ্রান্ত করছেন। আপনাদের এই বিষয়ে লজ্জা পাওয়া উচিত।

**[8.00–8.10 p.m.]**

বেশী খাটে কম ভোগ যে করে সে হয় ছোটলোক; আর যে কম খাটে বেশী ভোগ করে সে হয় বড়লোক; একথা তো ওদের জানা নেই - এখানে দেখছি তপশীলদের নিয়ে খুব চেঁচামেচি করছেন। যারা মাঠে ময়দানে থেকে রোদে পুড়ে জলে ভিজে খাদ্য তৈরী করছেন, বাবুদের মুখে খাদ্য যোগাচ্ছেন, স্বাধীনতার ৩৭ বছর পার হয়ে যাবার পরেও কি তাদের কথা কখনও চিন্তা করেছেন? সারাদিন ধরে তো কেবলই বড় বড় কথা বলছেন - টাকা নেই, এই টাকাতে কিছু হয় না, এই সব বলছেন। কিন্তু তাদের মধ্যে আজ মেজাজটা দিয়েছেন এই সরকার। আজ তারফলে তারা দাঁড়িয়ে থাকার চেষ্টা করছেন। সরকারী চাকুরী যারা করেন, তাঁরা পেনসন পান। গরীব ক্ষেতমজুর, যারা সমাজের ধারক-বাহক, যারা সমাজটাকে ধরে রেখেছেন, তাদের জন্য পেনসনের ব্যবস্থা করেছেন এই সরকার। আপনাদের সময়ে সেটা আপনারা করেন নি। আপনারা যখন মিটিং করেন, তখন এখানে এটা দিন, ওখানে ওটা দিন বলে গ্রামের মানুষকে বোঝাবার চেষ্টা করেন। এগুলো টেলিভিসান,

রেডিও, খবরের কাগজে ছেপে বেরোল কিনা তা দেখার চেষ্টা করেন। যখন কিছুলোক সত্যিসত্যিই কিছু চান, তখন আপনারা বলেন - ওরা দায়িত্ব বুঝে নিয়েছে, ওদের কাছে যান। এতদিন পর্যন্ত ওদের পায়ের তলায় দাবিয়ে রাখা হয়েছে। কিন্তু এখন আর তা হতে পারছে না। আরও আমার বলার ছিল, সময়াভাবে তা বলা গেল না। বিভাগীয় মন্ত্রী মহাশয় এখানে যে ব্যয়-বরাদ্দ রেখেছেন, তাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি যেভাবে বক্তব্য রাখছিলেন তাতে আমাদের বক্তব্য কিছুই নেই। কারণ উনি সাধারণভাবেই ওর বক্তব্য এখানে রাখছিলেন। ন্যাচারালি সেজন্য আমার কোন আপত্তি জানাতে চাইনি বা বাধা সৃষ্টি করতেও চাইনি। বরঞ্চ আমরা চাই, আরও ভাল বক্তব্য উনি রাখুন। বিশেষ করে উনি যে সম্প্রদায়ের প্রতিনিধিত্ব করছেন, তাতে আমরা অনেক ভাল কথা শুনব বলে আশা করেছিলাম। কিন্তু দুটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি - সেটাতে ওর আপত্তি করার কোন কারণও নেই - আমাদের পক্ষীয় সদস্য আনন্দ মোহন বিশ্বাসের সম্বন্ধে একটা বাগদী মহিলাকে নিয়ে অশালীন কিছু উক্তি করেছেন। আমার মনে হয় এটা রেকর্ডে থাকা উচিত নয়। এটা এক্সপাঞ্জ হওয়া উচিত বলে আমি মনে করি। কারণ, যে সম্প্রদায়েরই মা-বোন বা বিধবা বোন হন না কেন, এইভাবে কোন নাম উচ্চারণে সেই সম্প্রদায়ের সম্মান কখনই বৃদ্ধি হয় না; বরং সম্মান আরও ক্ষুণ্ণ হয়। ২য়তঃ, উনি ওর অভিব্যাক্তি প্রকাশ করতে গিয়ে - অনেক সময়ে এক্সটেম্পো বলতে গিয়ে যা অনেকের এসে যায় - 'চ্যাটার্জী, ব্যানার্জী' ইত্যাদি সমস্ত সম্প্রদায়ের প্রতি কটাক্ষপাত করেছেন। এটা রেকর্ড থাকা উচিত নয়, এক্সপাঞ্জ হওয়া উচিত।

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনি যা বললেন তা আমি শুনলাম। আমি রেকর্ড দেখে যদি মনে করি এটা এক্সপাঞ্জ করা উচিত, তাহলে এক্সপাঞ্জ করা হবে।

**শ্রী সুব্রত মুখার্জী :** আপনি কি মনে করেন না, আনন্দবাবুর নাম করে বলা হয়েছে? এই ধরণের কথা সভায় আলোচনা হয়েছে। আমরা সকলেই তা শুনেছি। এই কথা বাদ যাবে না?

**মিঃ ডেপুটি স্পীকার :** যদি উনি নাম উল্লেখ করে থাকেন, তাহলে এক্সপাঞ্জ হবে। তবে আমি রেকর্ড না দেখে কিছু করতে পারি না।

**শ্রী সুব্রত মুখার্জী :** উনি একজন মহিলা, বিশেষ একটি সম্প্রদায়ের মহিলার কথা বলে একজন মেম্বারের নাম ধরে বললেন। আপনি এটাকে এক্সপাঞ্জ করবেন না?

**মিঃ ডেপুটি স্পীকার :** আমি সব দেখব। আফটার একজামিনিং দি রেকর্ড যদি মনে করি এক্সপাঞ্জ করা উচিত, তাহলে তা করবো।

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার, আপনি এই বিষয়টা একটু সিরিয়াসলি নিন।

**মিঃ ডেপুটি স্পীকার :** আমি রেকর্ড দেখবো, রেকর্ড দেখবার পরে বুঝলে এক্সপেঞ্জ করবো।

**শ্রী সুব্রত মুখার্জী :** আমি সব শুনেছি, এটা আমার কাছে হ্যাজি ব্যাপার নয়, এতে আপনার সম্মান বৃদ্ধি হবে না।

**মিঃ ডেপুটি স্পীকার :** I will go through the record and then I will expunge.

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার. এটা খবই গুরুত্বপূর্ণ ব্যাপার, There is a limit. Why you have kept it pending? We have heard it.

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে, সুব্রতবাবু না শুনে চিলের পেছনে ছুটছেন, আমি ওনার কাছেই বসেছিলাম উনি ওনার সম্প্রদায় এবং আনন্দবাবুর সম্প্রদায়ের কথা বললেন এবং চ্যাটার্জী সম্প্রদায় সম্বন্ধে বললেন যে ওনারা নাকি মেয়েদের নিয়ে ফূর্তি করেন। আমর বক্তব্য হচ্ছে আমিও ব্রাহ্মণের ছেলে আপনিও ব্রাহ্মণের ছেলে। এটা ফ্যাক্ট যে আমরা সকলেই পূর্বপুরুষের কৃতকর্মের জন্যে এবং তাদের পাপের জন্য লজ্জিত। .......

**শ্রী সুব্রত মুখার্জী :** আপনার রেকর্ডের জন্য টাইম নেওয়ার দরকার নেই, আপনি যেকোন সময়ে রেকর্ড দেখে নিতে পারেন।

**মিঃ ডেপুটি স্পীকার :** এটা রুলে নেই যে আজকেই আমাকে দেখাতে হবে, I will see it tomorrow.

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সারা ভারতবর্ষে লক্ষ লক্ষ রাজ্যে যখন এর বিরুদ্ধে শ্লোগান দিচ্ছে সেই মুহূর্তে আমাদের মাননীয় মন্ত্রীমহাশয় শম্ভুনাথ মান্ডি মহাশয় বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে যে ব্যয়বরাদ্দ উংথাপন করলেন সেই ব্যয় বরাদ্দ অত্যন্ত নীতিসম্মত এবং আমি তাকে সমর্থন করছি। সেই ব্যয়বরাদ্দের সঙ্গে আমার কিছু সংযোজন করবার অনুরোধ আপনার মাধ্যমে রেখে আমি কয়েকটি কথা বলতে চাই। আজকে এটা সত্য যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাতে মনে হচ্ছে বিগত কংগ্রেস রাজত্বে যে নিষ্পেষণ চলছিল, যে আশা... ...পার চলেছিল, একটা নৈরাজ্যের অবস্থা সৃষ্টি হয়েছিল তপসিলী জাতি এবং আদিবাসী সম্প্রদায়ের মধ্যে আজকে তার অবসান ঘটেছে। আমি কবি গুরুর ভাষায় বলতে চাই 'আশা দিয়ে ভাষা দিয়ে তার কিছু ভালোবাসা দিয়ে গড়ি তুলি মানুষের প্রতিমা'। আজকে এইকথা বলতে হবে যে বিগত কংগ্রেস রাজত্বে যখন খাস জমি বন্টন হোত তখন এই তপসিলী জাতি এবং আদিবাসীদের কোন প্রায়োরিটি দেওয়া হোত না, কিন্তু আজকে সেখানে প্রয়োরিটি দেওয়া হচ্ছে এবং আইনের দিক থেকে যাতে বাধ্যতামূলক ব্যবস্থা নেওয়া যায় তারজন্য চেষ্টা হচ্ছে। আজকে এই বিষয়ে আশার সঞ্চার হয়েছে। শিক্ষাক্ষেত্রের কথা যদি বলি মেদিনীপুর জেলার ক্ষেত্রেই বলবো - মেদিনীপুর জেলায় বহু শিক্ষা-প্রতিষ্ঠান গড়ে উঠেছিল। এক এক জায়গায় ২।৩টি কলেজ অপ্রয়োজনীয়ভাবে গড়ে উঠেছিল। বিগত কংগ্রেস রাজত্বে এইভাবে অপ্রয়োজনীয়ভাবে অনেকগুলি কলেজ গড়ে উঠেছিল তাতে তপসিলী অধ্যুষিত এলাকা বঞ্চিত হয়েছিল। কিন্তু আমি জানি আমার এলাকা খেজুরিতে কংগ্রেসী আমলে অনেক গন্ডগোল হয়েছে এখন এই সরকার আসার পরে তপসিলী জাতি এবং আদিবাসীদের প্রতি নজর রাখা হয়েছে।

**মিঃ ডেপুটি স্পীকার :** এই ডিমান্ডটি ৮.১০এর মধ্যে শেষ হয়ে যাবার কথা কিন্তু আমার মনে হয় আরো টাইম বেশী লাগবে সেইজন্য Time is extended by half an four.

**[8.10—8.20 p.m.]**

**ডাঃ শম্ভুনাথ নাথ মান্ডি :** মিঃ ডেপুটি স্পীকার মহাশয়, আমি আনন্দের সঙ্গে বলছি বিরোধী গোষ্ঠীর সবচেয়ে উচ্চতম যে দুইজন বড় নেতা যা বলছেন এবং এখন পর্যন্ত ধৈর্য্য ধরে যে আলোচনা শুনছেন তারজন্য আমি দুইজনকে অনেক ধন্যবাদ জানাচ্ছি। আমার বিরোধী বন্ধু আনন্দ মোহন বিশ্বাস কিছু মন্তব্য করতে গিয়ে কয়েকটি কথা বললেন এবং হঠাৎ মাঝপথে তিনি রেগে গিয়ে নিজের বক্তব্য

আর রাখতে পারলেন না বলে আমি নিজে খুব আঘাত পেয়েছি। আমি আশা করেছিলাম যে উনি কিছু সাজেশান নিশ্চয়ই দেবেন, কারণ উনি এক সময় এই বিভাগের মন্ত্রী ছিলেন। উনি কয়েকটা কথা বলেছেন তবুও ওনাকে আর একটু মনে করিয়ে দিতে চাই, আমাদের ভারতবর্ষের সংবিধানে যারা সামাজিক, অর্থনৈতিক ও শিক্ষার দিক থেকে পিছিয়ে আছেন তাদের সামাজিক, অর্থনৈতিক ও শিক্ষা এই তিনদিকে নজর রেখে পরিকল্পনা গ্রহণ করা দরকার। পশ্চিমবাংলার বিরোধী পক্ষ ও সরকার পক্ষ যদি আমরা আন্তরিকতার সঙ্গে সহযোগিতা না করি তাহলে ওদেরকে অন্যান্য অংশের মানুষের সাথে বা সমান তালে নিয়ে যেতে একটু কষ্টসাধ্য হবে। তিনি বলেছেন শুধু ভূমিসংস্কারই নয়, ১।৩ অংশ পশ্চিমবাংলার তপসিলী জাতি, উপজাতিদের টাকা কমায় ওঠা আরো বেশি করলে ভাল হয়। আরো একটু স্মরণ করিয়ে দিতে চাই, কংগ্রেস ৩০ বছরে এই পশ্চিমবাংলায় ও সারা ভারতবর্ষে একটানা রাজত্ব করে গেছেন। ওদের জন্য তখন কত টাকা বরাদ্দ করেছিলেন? আপনারা একটু শুনুন ৭৪।৭৫ সালে বাজেট ছিল ৩ কোটি ৯১ লক্ষ ৫০ হাজার টাকা, ১৯৭৫-৭৬ সালে সেটা ৪ কোটি ৭২ লক্ষ ৩১ হাজার টাকা আর ৭৬-৭৭ সালে ৫ কোটি ৮০ লক্ষ ১৪ হাজার টাকা বরাদ্দ ছিল। ১৯৮৫-৮৬ সালে ৬৬ কোটি ৩২ লক্ষ ৬৪ হাজার টাকা। আপনি বলেছেন ভূমি সংস্কারের দ্বারা এদের কিছু হবে না, সামাজিক, অর্থনৈতিক, শিক্ষা সমস্ত দিক লক্ষ্য রাখতে হবে। কিন্তু একথা আপনি বলতে পারবেন না ভূমি সংস্কারের যে নীতি আমরা গ্রহণ করেছি সেটা ঠিক নয়। আমাদের ভূমি নীতি সঠিক কিনা সারা ভারতবর্ষের ক্ষেত্রে সেটা একটু শুনে নিলে ভাল হয়। সারা ভারতবর্ষের ক্ষেত্রে তপসিলী এবং আদিবাসী কৃষক কিভাবে ক্ষেত মজুরে পরিণত হচ্ছে সেটা একটু শুনুন। অন্ধ্রপ্রদেশে ১৭.৪১ ভাগ হচ্ছে কৃষক, ক্ষেত মজুর হচ্ছে ৬৮.২৪। বিহারে ১৩.৫৮ হচ্ছে কৃষক, ৭২.৮৮ হচ্ছে ক্ষেত মজুর। মহারাষ্ট্রে ১৫.৬৩ হচ্ছে কৃষক, আর ৪৬.৮৪ হচ্চে ক্ষেত মজুর। আর আমাদের পশ্চিমবঙ্গের ৩০.১৮ হচ্ছে কৃষক, আর ৪২.৬৬ হচ্ছে ক্ষেত মজুর। আমি এজন্য এই কথা বলতে চাই যে বিগত ৩০ বছর বা তারও আগে বৃটিশ আমল থেকে শুরু করে ভারতবর্ষে অন্যান্য কংগ্রেসী রাজ্যে যারা তপসিলী জাতি এবং উপজাতি কৃষক ছিল তাদের উপর জোতদার এবং মহাজনদের অত্যাচারের ফলে তাদের কাছ থেকে জমি অন্যের হাতে চলে গেছে, কৃষকরা দিনের পর দিন ক্ষেত মজুরে পরিণত হয়েছে। এটা কৃতিত্বের কথা গর্বের কথা যে আমরা কৃষকদের ক্ষেত মজুরে পরিণত করতে দিচ্ছি না, সেই অবস্থা আমরা আনতে পেরেছি। আপনারা ফাইনান্স কর্পোরেশানের কথা বলেছেন। আমরা যখন আসি তখন দেখেছি এখানে ফাইনান্স কর্পোরেশানের কোন অস্তিত্ব নেই। আমরা একটা অফিসার দিয়ে শুরু করেছি, আজকে সারা পশ্চিমবাংলায় প্রত্যেকটি জেলায় এর সুযোগ পৌঁছে দেবার চেষ্টা করছি। প্রশাসনের দিক থেকে অফিসার কর্মচারী সবই বেড়েছে, টাকাও বেড়েছে। ১৯৭৬ থেকে ১৯৭৮ সাল পর্যন্ত কিছুই হয়নি, জিরো। ১৯৭৯-৮০ সালে খুব কম হয়েছে, ৫৮৫টি পরিবারকে আমরা এর সুযোগ দিয়েছি। ১৯৮৪-৮৫ সালে ২ লক্ষ ৯২ হাজার ৯৯৩টি পরিবারকে এর সুযোগ দিতে পেরেছি। আপনারা যখন ছিলেন তখন শুধু তপসিলী ছিল, আমরা এসে উপজাতিদের যুক্ত করেছি, এটা গর্বের কথা। চাকরির ক্ষেত্রে কয়েকজন বলেছেন। ঠিকই তো এতদিন ধরে তারা বঞ্চিত, অবহেলিত, নিপীড়িত অবস্থায় আছে, শুধু মুখে বলে রেডিওতে বলে - রেডিও তো শুধু আপনাদের খবর প্রচার করে, আপনাদের কথা ঢাক-ঢোল পিটিয়ে প্রচার করে, আমরা আপনাদের মত ঢাক-ঢোল পিটিয়ে প্রচার করি না, আমরা মুখে যেটা বলি সেটা কাজে করি। ১৯৭৭ সালে চাকরির ক্ষেত্রে সিডিউল্‌ড কাস্ট ছিল ৬.১৭ পার্সেন্ট, ট্রাইবাল উপজাতি ছিল ১.৬৯ পার্সেন্ট। এবারে আমরা করতে পেরেছি অন্ততঃ পক্ষে ২.৪৯ পার্সেন্ট উপজাতিদের ক্ষেত্রে, আর তপসিলীদের ক্ষেত্রে ১১.৭১ পার্সেন্ট। এটা তো কম কথা নয়।

**[8.20–8.31 p.m.]**

কিছুটা তো করেছি। এখন আপনারা যদি সহযোগিতা করেন তাহলে আরও কিছু করতে পারব সে বিষয় কোন সন্দেহ নেই। ধীরেনবাবু নিজে একজন তপসিল এবং তিনি বললেন মেন্টেনেন্স পায়নি। এই মেন্টেনেন্স-এর ব্যাপারটা আমরা এসেই সুরু করেছি। আমি নিজের অভিজ্ঞতা থেকে বলছি, তপসিল এবং আদিবাসী ছেলেরা একটু কথা বলতে শিখলেই তাদের বাবা-মা মনে করেন আমাদের ডিউটি ফিনিস। কিন্তু অন্যান্য শ্রেণীর ছেলেমেয়েদের বাবা - মায়েরা মনে করেন তাদের সন্তানেরা ভালভাবে লেখাপড়া শিখলে তবে আমাদের ডিউটি ফিনিস। আদিবাসী এবং তপসিল সম্প্রদায়ের ছেলেমেয়েদের অন্য লোকের বাড়ীতে থালা, বাসন মাজাই যেন একমাত্র কাজ এরকম একটা ধারণা আছে। তবে আমরা তাদের মেন্টেনেন্স-এর ব্যবস্থা করেছি এবং আদিবাসী ছেলেমেয়েদের বাবা-মায়েরা ভাবল স্কুলে গেলে কিছু মেন্টেনেন্স পাব। ১৯৭৭ সালে প্রি ম্যাট্রিক পরীক্ষা দিয়েছিল ১ লক্ষ ৮৪ হাজার ১০ জন এবং আজকে সেখানে সেখানে হয়েছে ৩ লক্ষ ৩০ হাজার ৩৫৩ জন। ওই সময় পোষ্ট ম্যাট্রিক দিয়েছিল ৩৪ হাজার ৫৩ জন এবং আজকে সেখানে সংখ্যা হল ৫৯ হাজার ৩০ জন। ভারতবর্ষে সবচেয়ে বেশী সিডিউল্ড কাস্ট হচ্ছে উত্তর প্রদেশে। ১৯৭১ সালের সেনসাস্ অনুযায়ী সেখানে লেখাপড়া শিখেছে ১০.২০ পারসেন্ট। এই ব্যাপারটা আমি একটু তুলনামূলকভাবে আপনাদের দেখিয়ে দিচ্ছি। উত্তরপ্রদেশে ১৯৮১ সালে শিক্ষিতের হার ছিল ১৪.৯৬ পারসেন্ট - অর্থাৎ বেড়েছে ৪.৭৬ পারসেন্ট। ১৯৭১ সালে বিহারে শিক্ষিতের হার ছিল ৬.৫৩ পারসেন্ট এবং ১৯৮১ সালে হয়েছে ১০.৪০ পারসেন্ট - অর্থাৎ বেড়েছে ৩.৮৭ পারসেন্ট। পশ্চিমবাংলায় ১৯৭১ সালে কিছু ১৭.৮০ পারসেন্ট এবং ১৯৮১ সালে হয়েছে ২৪.৩৭ পারসেন্ট - অর্থাৎ বেড়েছে ৬.৫৭ পারসেন্ট। এবারে আপনারা বুঝতে পারছেন আগের চেয়ে অনেক বেশী বেড়েছে। আমাদের শিক্ষানীতি, ভূমিনীতি যে সঠিক পথে চলেছে এর দ্বারা সেটা প্রমাণিত হল। আপনারা যা কিছু বলছেন তাতে আমাদের কিছু এসে যায়না কারণ এটা প্রমাণিত হয়েছে যে আমরা তাদের উন্নতির করেছি। এবারে আপনাদের কাছে বলছি অত্যাচারের ঘটনা। উড়িষ্যার একটি আদিবাসী মেয়ে কষ্ট করে লেখাপড়া শেখার পড়া তাঁর বাবা একজন কংগ্রেসী মন্ত্রীর কাছে গিয়ে বললেন, মেয়েকে অনেক কষ্ট করে লেখাপড়া শিখিয়েছি এবারে একটা চাকুরী করে দিন। তখন সেই কংগ্রেসী মন্ত্রী বললেন, অমুক বাংলোতে ৩টার সময় মেয়েকে পাঠিয়ে দেবেন, আমি দেখব। মেয়ে যখন সেই বাংলোতে গেল তখন সেই মন্ত্রী এবং আরও ৩জন লোক তার উপর নৃশংস অত্যাচার করল। সেখান থেকে ফিরে এসে মেয়েটি তার বাবাকে বললেন, বাবা কোথায় আমাকে পাঠালে, এরকমভাবে অত্যাচার আমার উপর করল? গত বছর রাজ্যসভায় একটা প্রশ্নের উত্তরে বলা হয়েছে, উত্তরপ্রদেশে ১৯৮৩/৮৪ সালে তপসিল নিহত হয়েছে ২০৩ জন, মধ্যপ্রদেশে তপসিল নিহত হয়েছে ১০৮ জন এবং আদিবাসী নিহত হয়েছে ১১৬ জন। বিহারে তপসিল নিহত হয়েছে ৯০ জন এবং আদিবাসী নিহত হয়েছে ৬ জন। উত্তরপ্রদেশে তপসিল নারী ধর্ষন ১৪৮ জন, মধ্যপ্রদেশে তপসিল নারী ধর্ষন ১৯৮ জন, আদিবাসী নারী ধর্ষন ১৭৭ জন। মহারাষ্ট্রে তপসিল নারী ধর্ষন ৩৫ জন এবং আদিবাসী নারী ধর্ষন ২৩ জন। আমাদের পশ্চিমবাংলায় ১৯৮২ সালে তপসিল নিহত হয়েছে ৩ জন এবং ১৯৮৪ সালে শূন্য -অর্থাৎ কেউ নিহত হয়নি। নারী ধর্ষন ১৯৮৩ সালে দুজন তপসিল জাতি এবং উপজাতি হচ্ছে তিন জন। একজন দুজন হলেও এটা হওয়া উচিত নয়। এটা দুঃখজনক ঘটনা। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে সব কাট মোশন মাননীয় বিরোধী বন্ধুরা এনেছেন, আমি তার বিরোধীতা করে, সকলকে ধন্যবাদ জানিয়ে, এই ব্যয় বরাদ্দ সমর্থনের জন্য আপনাদের কাছে অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উড়িষ্যার যে ঘটনা, এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা, এটা প্রমান সাপেক্ষ আছে। এটা কোন কংগ্রেস কম্যুনিষ্টের ব্যাপার নয়, গত ৮ তারিখে আদিবাসী দুজন মহিলাকে রাইটার্স বিল্ডিংসের পিছনে নিয়ে গিয়ে ধর্ষণ করা হয়। পরে কোঅর্ডিনেশন কমিটির লোকেরা হেয়ার স্ট্রিট থানায় গিয়ে ধর্ষণকারীদের ছাড়িয়ে নিয়ে আসে। দুজন আদিবাসী মহিলাকে আট জন মিলে ধর্ষন করে, মিনিষ্টার গুড টেক নোট অব ইট।

The motions (Cut motion Nos.1 to 6), were then put and lost.

The motion of **Dr. SAMBHU NATH MANDI** that a sum of Rs.66,32,64,000 be granted for expenditure under Demand No. 45, Major Heads : "277-Education (Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 277-Education (Excluding Sports and Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 280-Medical (Tribal Areas Sub-Plan), 282-Public Health, Sanitation and Water Supply (Sewerage and Water Supply) (Tribal Areas Sub-Plan), 288-Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Schuduled Tribes and Other Backward Classes), 288-Social Sucurity and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, etc.) (Tribal Areas Sub-Plan), 298-Co-operation (Tribal Areas Sub-Plan), 305-Agriculture (Tribal Areas Sub-Plan), 306-Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 307-Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 308-Area Development (Tribal Areas Sub-Plan), 310-Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 312-Fisheries (Tribal Areas Sub-Plan) 313-Forest (Excluding Lloyal Botanic Garden Darjeeling)(Trabal and Sub-Plan), 321-Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 480-Capital Outlay on Medical (Buildings), (Tribal Areas Sub-Plan), 488-Capital Outlay on Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 498-Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 505-Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 506-Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development (Tribal Areas Sub-Plan), 510-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 521-Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) (Tribal Areas Sub-Plan), 537-Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 688-Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and

Other Backward Classes), 698-Loans for Co-operation (Tribal Areas Sub-Plan). 705-Loans for Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan)".

(This is inclusive of a total sum of Rs. 11,05,55,000 already voted on account in March, 1985) was then past and agreed to

## ADJOURNMENT

The House was then adjournment at 8.31 p.m. till 1.00 p.m. on Monday, the 15th April, 1985 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 15th April 1985 at 1.00 p.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 9 Ministers of State and 126 Members.

**[1.00 – 1.10 p.m.]**

### Obituary Reference

**Mr. Speaker :** Before taking up the business of the day I have to perform a melancholy duty to refer to the demise of Shri Bhabani Sankar Mukherjee, an ex-member of this House.

Shri Mukherjee breathed his last on the 12th April, 1985 at the age of 69. Shri Mukherjee was born on the 4th September, 1916 in Calcutta. He was educated at Sir Rivers' Thompson School, Bally and Vidyasagar College, Calcutta. He was a businessman by profession. Shri Mukherjee was elected to the West Bengal Legislative Assembly from Bally Constituency in 1972, on Congress ticket. He was the Honorary Secretary of the West Bengal Badminton Association for 17 years, Vice President of the Badminton Association of India for 6 years. He was associated with many sports organisations. At the demise of Shri Mukherjee we have lost a dedicated social worker and a pleasing personality.

Now I request the Hon'ble Members to rise in their seats for 2 minutes as a mark of respect to the departed soul.

(At this stage Honourable members stood in scilence for two minutes)

Thank you Ladies and Gentlemen, Secretary will send the message of condolence to the next of kin of the deceased.

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে প্রথমেই মাননীয় অর্থমন্ত্রীর কোশ্চেন আছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, মাননীয় অর্থমন্ত্রী এখানে

উপস্থিত নেই। কোশ্চেন ছাপা হয়ে যাবার পর মন্ত্রী মহাশয় উপস্থিত না থাকলে খুবই অসুবিধা হয়। আপনি ব্যাপারটা দেখুন।

**মিঃ স্পীকার :** মিঃ মুখার্জী, আপনি আগে আমার কথা শুনুন। আমি এর উপর'ই বলতে চাচ্ছি। আজ সকালে অর্থমন্ত্রী আমাকে ফোন করেছেন, উনি হঠাৎ অসুস্থ হয়ে পড়েছেন, কয়েকদিন আসতে পারবেন না। উনি আমাকে অনুরোধ করছেন যাতে ওনার কোশ্চেনটা হেল্ড ওভার হয়।

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার, এটা রাজনৈতিক অসুস্থ, আপনি খবর নিন। এই অসুস্থতার প্রশ্ন দেখালে সমস্ত হাউস'ই অসুস্থ হয়ে যায়। উনি তো সব সময়ই মানসিক অসুস্থ থাকেন - আমি আপনার প্রোটেকসান চাই। উই সিক ইওর প্রোটেকসান।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** স্যার, কয়েকদিন আগে সংবাদপত্রে বেরিয়েছে, মাননীয় অর্থমন্ত্রী অসুস্থ হয়ে পড়েছেন।

**Mr. Speaker :** Mr. Mukerjee, I have no reason to believe that he is not indisposed. Here I have one submission to make before the House. To-day, the Higher Secondary Education Minister, Shri Nirmal Kumar Bose is also absent. Mr. Bose wrote to me a letter requesting me not to print his questions in to-day's list and I acted accordingly. In this connection I would like to draw the attention of the Ministers concerned that it is the responsibility of the concerned Minister to be present in the House on the date fixed for replying the questions. However, if any exigency arises, that should also be taken into account. To-day there are 17 questions in the list and out of which 7 questions are held over. It is very unfortunate that we will not get the answer to-day.

**Shri Subrata Mukherjee :** স্যার, আপনি মেনসানটা আরম্ভ করতে পারেন।

**Mr. Speaker :** ঠিক আছে, জিরো আওয়ার তো আছে, ওটা এ্যাকামোডেট করে দেওয়া যাবে।

## Held Over Starred Questions
(to which oral answers were given)

### হরিণঘাটা ও কৃষ্ণনগর পোলট্রি ফার্ম

৪০০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯৩।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ইহা কি সত্য যে, হরিণঘাটা ও কৃষ্ণনগর পোলট্রি ফার্মে প্রতি বৎসর প্রচুর টাকা লোকসান হইতেছে;

(খ) সত্য হইলে, ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ সালে লোকসানের পরিমাণ কত; এবং

(গ) ভবিষ্যতে এই প্রতিষ্ঠানগুলিতে লাভের কোন আশা আছে কিনা?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :**

(ক) হ্যাঁ।

(খ) লোকসানের পরিমাণ নিম্নরুপ :-

| পোলট্রি খামারের নাম | আর্থিক বছর | লোকসানের পরিমাণ |
|---|---|---|
| হরিণঘাটা | ১৯৮৩-৮৪ | টাকা ৫,৭৫,৪৭২.০৩ |
| | ১৯৮৪-৮৫ | টাকা ৬,২০,৮৭৩.৮০ |
| কৃষ্ণনগর | ১৯৮৩-৮৪ | টাকা ৯৩,৬৭৬.৭৭ |
| | ১৯৮৪-৮৫ | টাকা ১,৮৮,৩৫৭.২১ |

(গ) আছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** হরিণঘাটাতে তো লোকসানের কোন কারণ ছিল না কিন্তু তা সত্ত্বেও লোকসান শুরু হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই লোকসান কবে থেকে শুরু হয়েছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** লোকসান শুরু হয়েছে অনেক দিন ধরেই। সেই প্রশ্ন আপনি আগে করেন নি, করলে জানিয়ে দিতে পারতাম। এই লোকসানের জের চলেই আসছে - কিউমিনিটিভ এ্যাফেক্ট। এই হরিণঘাটা ফার্ম মূলতঃ ডেমোনেসট্রেসান ফার্ম কিন্তু তার মানে এই নয় যে সেখানে লোকসান হবে। লোকসানের মূল কারণ কয়েকটি আমি বলেছি। এক - ষ্টাফ কষ্ট বেড়ে গিয়েছে। আপনি যদি চান আমি যে হিসাবও দিয়ে দিতে পারি। দুই - পশু পাখির খাবার, ফিডিং মেটিরিয়ালের কষ্ট বেড়ে গিয়েছে কিন্তু আমরা ডিমের দাম বাড়াই নি। সেখানে বাজার থেকে কম দামে আমরা ডিম বিক্রি করছি। তারপর মুরগির বাচ্চা যেগুলি বিক্রি করা হয় সেগুলির দামও প্রাইভেট হ্যাচারির থেকে অনেক কম। আমি আরো একটু বিস্তৃতভাবে বলছি। কৃষ্ণনগর ফার্মে ১৯৮৩/৮৪ সালে কর্মচারীদের বেতন বাবদ খরচ হয়েছে ১ লক্ষ ২০ হাজার ৮২৯ টাকা ৯০ পয়সা। ১৯৮৪/৮৫ সালে এ বাবদ খরচ হয়েছে ১ লক্ষ ১৬ হাজার ৭৮৬ টাকা ০৫ পয়সা। হরিণঘাটা ফার্মে ১৯৮৩/৮৪ সালে কর্মচারীদের বেতন বাবদ খরচ হয়েছে ৪ লক্ষ ১৩ হাজার ৫৬২ টাকা। ১৯৮৪/৮৫ সালে এ বাবদ খরচ হয়েছে ৪ লক্ষ ৪২ হাজার ৩০৮ টাকা। মুরগির যে খাদ্য মেজ ইত্যাদির জাতীয় জিনিষ কেনবার জন্য কৃষ্ণনগরে খরচ হয়েছে ১৯৮৩/৮৪ সালে - ১ লক্ষ ৭৭ হাজার ৫২৮ টাকা ২৮ পয়সা। ১৯৮৪-৮৫ সালে কৃষ্ণনগরে মুরগীর খাদ্য এবং অন্যান্য খরচ হয়েছে ২,০৭,০২৭.৪০ আর হরিণঘাটা খরচা হয়েছে ৩,২১,০৭৫.৮৪। ১৯৮৩-৮৪ সালে হরিণঘাটায় খরচা হয়েছে ৩,৪০,০৪৮.২২। কৃষ্ণনগরে ডিম উৎপাদন হয়েছে ১৯৮৩-৮৪ সালে ১ লক্ষ ৯৫ হাজার ২০৬ টাকা এবং ১৯৮৪/৮৫ সালে হয়েছে ১ লক্ষ ৯৩ হাজার ৫৩৬ টাকা। মুরগীর বাচ্চা উৎপাদন হয়েছে কৃষ্ণনগরে ১৯৮৩-৮৪ সালে ৯,৬৮৪টি আর ১৯৮৪-৮৫ সালে হয়েছে ১৪,৪৫৬টি। হরিণঘাটায় ডিম উৎপাদন হয়েছে ১৯৮৩-৮৪ সালে ১,৮৭,৭০০ আর ১৯৮৪-৮৫ সালে হয়েছে ১,৫১ হাজার ৩৪১টি।

**[1.10 – 1.20 p.m.]**

**মিঃ স্পীকার :** ডিটেলস পড়ার দরকার নেই। আপনি টেবিলে লে্ করে দিন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আপনি জানালেন (খ) প্রশ্নের উত্তরে ১৯৮৩-৮৪ এবং পরবর্তী বৎসরে ১৯৮৪-৮৫ সালে লোকসান বেড়ে গেছে। (গ) প্রশ্নের উত্তরে বলেছেন ভবিষ্যতে লাভজনক হবে বলে আশা প্রকাশ করেছেন। আপনি কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন যারফলে আপনি এবং আমরা আশান্বিত হতে পারি যে প্রতিষ্ঠানটি লাভজনক হয়ে দাঁড়াবে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** এটা অতি গুরুত্বপূর্ণ কথা। মুরগীর খামারে দুই রকমের মুরগী আছে। এক হচ্ছে, ব্রয়লার আর দ্বিতীয় হচ্ছে লেয়ার। ডিমের উৎপাদন যাতে বেশী বাড়ানো যায় তারজন্য সরকারী খামারগুলিতে উৎপাদনক্ষম মুরগীর সংখ্যা বাড়ানোর ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। দুনম্বর হচ্ছে, মুরগীর আনুপাতিক হারে বাজেট বরাদ্দ বৃদ্ধি করার ব্যবস্থা নেওয়া হচ্ছে। কষ্ট্ অফ প্রডাকসান কমানোর চেষ্টা করবো। তিন নম্বর হচ্ছে, ভূবনেশ্বর থেকে কেন্দ্রীয় সরকারের যে পোলট্রি ফার্ম আছে সেখান থেকে উন্নত জাতের মুরগীর বাচ্চা নিয়ে আসবো। সেইসব মুরগীর বাচ্চা নিয়ে এসে লালন-পালন করলে ডিম বেশী হবে এবং ওজনও বেশী হবে এবং বাচ্চার দামও বেশী করতে হবে। আমি আশা করি, ষ্টাফ্ কষ্ট্ যদি কমানো যায় তাহলে নিশ্চয়ই ভাল হবে।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন আমরা প্রডাকসান বাড়াবো, বাড়িয়ে লোকসান কমাবো। কিন্তু দেখা যাচ্ছে ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ সালে লোকসান বেড়েই গেল, প্রোপোরসানেট্লি বেড়েই চলেছে। ১৯৮৪-৮৫ সালে আপনি প্রকল্প গ্রহণ করেননি যাতে লোকসান কমানো যায়। আমাদের কাছে যে সংবাদ তাতে দেখা যাচ্ছে ওখানে প্রচন্ড পরিমানে পিলফারেজ হয়। এই পিলফারেজ বন্ধ করার জন্য যদি ব্যবস্থা গ্রহণ করেন তাহলে অনেক বেশী লোকসান কমাতে পারবেন। সেই দৃষ্টি-ভঙ্গী কি আপনার আছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** প্রচন্ড পিলফারেজ আছে এটা ঠিক নয়। ডিম সংগ্রহ করার সময় ডিম ভেঙে গেছে। এখন একে যদি পিলফারেজ বলেন তাহলে পিলফারেজ বলা যেতে পারে। আমরা ডিম বাজারে বিক্রি করার চেষ্টা করবো এবং ভাঙা ডিমগুলো ঐ যারা কেক তৈরী করেন তাদের কাছে বিক্রি করার চেষ্টা করবো। এছাড়া ষ্টাফ কষ্ট্ কমাতে হবে। তারপর এই সুব্রতবাবু অর্থাৎ কংগ্রেস আমলে ডাক-ফার্ম তৈরী করা হয়েছিল। এই ডাক-ফার্ম এখন উঠে গেছে, জানিনা শিয়ালে খেয়ে গেছে কিনা ঐ কংগ্রেস দল বলতে পারবে। আমাদের এত ষ্টাফ রাখার প্রয়োজন নেই কিন্তু ডাক-ফার্মের সারপ্লাস ষ্টাফ আমাদের নিতে হয়েছে কারণ সরকারী কর্মচারীদের তো আর বাদ দিতে পারি না। সেইজন্য ষ্টাফ কষ্ট্ অতিরিক্ত বেড়ে গেছে। মাননীয় সরলবাবু যে প্রশ্ন করেছেন নিশ্চয়ই আমি দেখবো কিভাবে কি করা যায়। কিভাবে প্রডাকসান কষ্ট্ কমানো যায়। আমি পিলফারেজ বলবো না, ডিম ভাঙা যাতে বন্ধ করা যায় তা দেখবো, অসৎ উপায়ে যা করা হয়েছে সেটা বন্ধ করার চেষ্টা করছি।

**Mr. Speaker :** Now starred question No. 502. Shri Abdur Rauf Ansari to call. I find that Shri Ansari is not present in the House. Sometimes the Minister concerned remains absent but now the member is not present. This is question hour.

**Shri Subrata Mukherjee :** Sir, any member can call the question on behalf of any other member. But the Minister must be present as he is to answer the question.

**Mr. Speaker :** No, Mr. Mukherjee. In other House and particularly in the Lok Sabha, the member concerned putting the question on must have to be present. There, in the absence of the member, the question also goes. But, in our House, We do not follow this practice strictly. The members should not take it casually.

**Shri Subrata Mukherjee :** The presence of Minister is more important compared to that of the members. Madrasah in Watgunge, Ekbalpur and Garden Reach areas.

**Shri Abdul Karim Chowdhury :** Sir, with your permission, I put the admitted question No. 1558 on behalf of Shri Abdur Rauf Ansari :

*502. (Admitted question No. *1558.) **Sri Abdur Rauf Ansari:** Will the Minister-in-charge of the Education (Madrasah) Department be pleased to state-

(a) Whether it is a fact that there is no recognised High Madrasah of Junior High Madrasah in areas within Watgunge, Ekbalpore and Garden Reach police-station in Calcutta City; and

(b) if so;

(i) the reasons thereof; and

(ii) whether there is any proposal to recognise any such existing unrecognised Madrasah in the above areas in the near future?

**Shri Md. Abdul Bari :** (a) No, it is not fact. There is one high Madrasah in the areas mentioned here.

(b) (i) Does not arise

(ii) Yes.

**Shri Abdul Karim Chowdhury :** Will the Minister-in-Chager of the Education (Madrasah) Department be pleased to state whether any quota has been fixed for the senior Madrasah?

**Mr. Speaker :** What you want to know, I don't understand. Please put your question again.

**Shri Abdul Karim Chowdhury :** Will the Minister-in-Charge of the Education(Madrasah) Department be pleased to state whether any quota has been fixed for the recognition of senior Madrasah?

**Shri Md. Abdul Bari :** This is not relevant. I don't like to answer this question.

**Shri Abdul Karim Chowdhury :** What are the reasons why the government has not yet fixed any quota for the recognition of the Madrasahs?

**Mr. Speaker :** Mr. Bari, perhaps the member wants to know whether there is any quota on pro-rata basis relation to the number of schools recognised and in relation to the high Madrasahs?

**Shri Subrata Mukherjee :** Sir, the question is clear. There are some unrecognised Madrasahs. You can refer to question (b) (ii).

**Mr. Speaker :** He has already answered it. This supplementary does not arise. You put your next question.

**Shri Abdul Karim Chowdhury :** क्या मन्त्री महोदय मेहरवानी करके वतत्नायेगे कि जिस तरह से प्राइमारी स्कुल, जुनियर स्कुल - हाई स्कुल के लिए कोटा फिक्स किया गया है, उसी तरह से मद्रासाह के लिए कोई फिश किया गया है?

**শ্রী মহঃ আব্দুল বারি :** এই প্রশ্নে বেশ কয়েকটা এলাকার কথা বলা আছে। ঐ সব এলাকার কোন কোটা নির্ধারণ করা হয়নি। সারা রাজ্যের জন্য যদি কোন কোটার কথা বলেন তাহলে প্রশ্নটা অন্যভাবে করবেন, উত্তর দেব।

**শ্রী সুব্রত মুখার্জী :** আমি জানতে চাইছি যে, ওখানে রেকগনাইজড মাদ্রাসা যেমন আছে, তার সঙ্গে আরও কতকগুলি যে আনরেকগনাইসড মাদ্রাসা আছে সেগুলিকে রেকগনাইজ করার কোন পরিকল্পনা চলছে কিনা?

**শ্রী মহঃ আব্দুল বারি :** ঐ এলাকায় কয়েকটি unrecognised Madrasah আছে। প্রস্তাবটা Madrasah Board এর কাছে আছে, তাঁরা পরীক্ষ' ·রে দেখছেন।

**মুরগীর ডিম ঠান্ডা রাখার জন্য কুলার ক্রয়**

*৫০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০৪।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ইহা কি সত্য যে, সরকারী খামারে মুরগীর ডিম ঠান্ডা রাখার জন্য কিছুসংখ্যক কুলার কেনা হইয়াছিল;

(খ) সত্য হইলে, (১) কতগুলি কুলার কেনা হইয়াছিল, ও (২) তাহার মোট মূল্য কত; এবং

(গ) বর্তমানে কতগুলি কুলার ব্যবহৃত হইতেছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ**

(ক) হ্যাঁ। সত্য।

(খ) (১) মোট ১১টি ওয়াক-ইন-কুলার কেনা হইয়াছিল।

(২) মোট মূল্য ২,৭৯,৪৪৩.৮৯ পঃ

(গ) বর্তমানে সবগুলিই ডিম ঠান্ডা রাখার জন্য ব্যবহৃত হইতেছে।

**[1.20 – 1.30 p.m.]**

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ঐ ওয়াক-ইন-কুলারগুলো কেনার পর ডিম নষ্টের পরিমান কমেছে কিনা?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** এর সঙ্গে ডিম নষ্ট কমাবার কোন সম্পর্ক নেই। ঐ মেশিনে ডিম রাখলে ডিম ফুঁটে বাচ্চা বেরিয়ে আসবে। যেগুলো ভাল ডিম সেগুলোই ওতে রাখা হয়।

**শ্রী হাবিবুর রহমান ঃ** এই যে ১১টি ওয়াক-ইন-কুলার কিনলেন, এগুলো ব্যবহার করবার ফলে উৎপাদন বেড়েছে কিনা অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** উৎপাদন বাড়াই তো স্বাভাবিক। যদি ওয়াক-ইন-কুলার না থাকে তাহলে স্বাভাবিকভাবেই অনেক ডিম নষ্ট হবে, কিন্তু ঐ মেশিনে ডিম রাখলে তা নষ্ট হবে না এবং সেই ডিম থেকে নিশ্চয়ই বাচ্চা বেরিয়ে আসবে।

**শ্রী হাবিবুর রহমান ঃ** আমি জানতে চাইছি, বাচ্চা উৎপাদনের পার্সেন্টেজ কি পরিমান বেড়েছে এবং সেটা লাভজনক হয়েছে কিনা?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** মূল প্রশ্নের সঙ্গে আপনার এই প্রশ্নের কোন সঙ্গতি আমি পাচ্ছি না। নির্দিষ্ট প্রশ্ন করবেন, উত্তর দেবো।

**জেলা স্কুল বোর্ডের নির্বাচন**

*৫০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪৫।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) জেলা স্কুল বোর্ডগুলিতে অবিলম্বে নির্বাচন করার কোন সম্ভাবনা আছে কি?

(খ) সম্ভাবনা থাকলে, কত দিনের মধ্যে তা করা হবে; এবং

(গ) সম্ভাবনা না থাকলে, তার কারণ কি?

**শ্রী মহঃ আব্দুল বারী ঃ**

(ক) না;

(খ) প্রশ্ন ওঠে না;

(গ) সরকার যথাসম্ভব সত্বর ১৯৭৩ সালের ওয়েষ্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন এ্যাক্ট ১৯৭৩ চালু করে, ঐ আইন অনুযায়ী জেলা প্রাইমারী স্কুল কাউন্সিলগুলি গঠন করতে চান। কিন্তু আইনের কয়েকটি অস্পষ্টতা দূর করার জন্য ১৯৮৩ সালে বিধান সভায় ওয়েষ্ট বেঙ্গল প্রাইমারী এডুকেশন (এ্যামেন্ডমেন্ট) বিল গৃহীত হয় এবং তা রাষ্ট্রপতির সম্মতির জন্য প্রেরণ করা হয়। আজও উক্ত আইন রাষ্ট্রপতির অনুমোদন লাভ করেনি। ফলে নির্বাচনের মাধ্যমে জেলাস্কুল কাউন্সিলগুলি গঠন করা সম্ভব হচ্ছে না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই বিধানসভায় প্রাইমারী এডুকেশন এ্যাক্ট পাশ করে সম্মতি পাওয়ার উদ্দেশ্যে রাষ্ট্রপতির কাছে পাঠান হয়েছিল, কিন্তু এখনও পর্যন্ত তাঁর অনুমোদন পাওয়া না যাওয়ার কারণে আপনার দপ্তর থেকে কোন রকম চিঠিপত্র পাঠান হয়েছে কিনা?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ** কেবলমাত্র চিঠিপত্র পাঠিয়েই ক্ষান্ত হইনি, অফিসারদেরও পাঠিয়েছিলাম। আবারও হয়ত পাঠাতে হবে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, জেলা স্কুল বোর্ডগুলির সর্বশেষ নির্বাচন করে হয়েছিল এবং কোন জেলা স্কুল বোর্ডের বিরুদ্ধে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে দুর্নীতির অভিযোগ আছে কিনা?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ** কোন স্কুল নেই।

## পৌরসভা ও নোটিফায়েড অথরিটি ভিত্তিক যুব কল্যাণ অফিস

*৫০৫। (অনুমোদিত প্রশ্ন নং *২০৯৫।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠঃ** যুব কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) পৌরসভা ও নোটিফায়েড অথরিটি ভিত্তিক যুব কল্যাণ অফিল চালু করার কোন প্রস্তাব সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাত তা কার্যকরী তা হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

১। পৌর এলাকায় যুব কল্যাণ বিভাগের কার্য্যালয় খোলার প্রস্তাব আছে।

২। এই সময় থেকেই খোলা শুরু হবে। এবং পর্যায়ক্রমে তা সম্প্রসারিত করা হবে।

## রামমোহন ফাউনডেশন পরিকল্পনা পুস্তক ক্রয় ও সরবরাহ

*৫০৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৫৬।) **শ্রী উমাপতি চক্রবর্তী ঃ** শিক্ষা ( সামাজিক অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) বিগত ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালে রামমোহন ফাউন্ডেশন পরিকল্পনায় রাজ্য সরকার কত টাকার বই কিনে রাজ্যের গ্রন্থাগারগুলিকে সরবরাহ করেছেন; এবং

(খ) এই পরিকল্পনায় বই কেনার পদ্ধতি কি?

**শ্রীমতী ছায়া বেরা :**

(ক) এই পরিকল্পনা রাজ্য সরকার নিজে বই কেনেন না, বই কিনবার জন্য রামমোহন ফাউনডেশনকে ৫০:৫০ অনুপাতে অনুদান দিয়ে থাকেন। রাজ্য সরকার ১৯৮৩-৮৪ সালে বই কেনার জন্য ২ লক্ষ টাকা অনুদান দিয়েছেন, ১৯৮৪-৮৫ সালে কোন অনুদান দেন নি।

(খ) রাজ্য সরকার নিয়োজিত একটি পুস্তক নির্বাচন কমিটি বই কেনার তালিকা প্রণয়ন করে থাকেন। সেই তালিকা ফাউনডেশনেব কাছে পাঠিয়ে দেওয়া হয় - বই কেনার জন্য। ফাউন্ডেশন তার অর্থ ও রাজ্য সরকারের অনুদান প্রাপ্ত অর্থ দিয়ে বই কেনেন এবং গ্রন্থাগারগুলিকে ঐ বই বিতরনের জন্য রাজ্য সরকার নির্দেশিত জায়গায় পৌঁছে দেন।

**ডাঃ মানস ভুঁইঞ্যা :** মাননীয়া মন্ত্রী মহাশয়া অনুগ্রহ করে জানাবেন কি, বই কেনার জন্য যে কমিটি আছে তাতে কারা কারা সদস্য আছেন?

**শ্রীমতী ছায়া বেরা :** নামগুলি জানাতে হলে নোটিশের প্রয়োজন আছে। তবে যে কমিটি গঠণ করা হয়েছে তাতে ষ্টেট সেন্টার লাইব্রেরীর লাইব্রেরীয়ান আছে। রাজ্য গ্রন্থাগার পর্ষদের দু'জন প্রতিনিধি আছেন, বি.এল.এ'র প্রতিনিধি আছেন, গ্রন্থাগার কর্মচারীদের সমিতির প্রতিনিধি আছেন এবং ডাইরেক্টর নিজে আছেন, এইভাবে ব্রড বেসড কমিটি তৈরী করা হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জী :** মন্ত্রী মহাশয়া বলেছেন, কমিটিতে জনপ্রতিনিধিরা আছেন, তাঁদের মধ্যে বিরোধী দলের কেউ আছেন কি?

**শ্রীমতী ছায়া বেরা :** আপানারা বিরোধী দল থেকে কেউ আসতে চাননি, কাজেই কাউকে নেওয়া হয়নি। যাঁরা আছেন তাঁদের নিয়মের ভেতর দিয়েই নেওয়া হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জী :** বিরোধী দলের পক্ষ থেকে কোন প্রতিনিধিকে নেওয়া হয়নি, এ কথা আপনি কি স্বীকার করছেন?

**মিঃ স্পীকার :** আপনারা নাম দেবেন, দিলে উনি বিবেচনা করে দেখবেন।

**শ্রীমতী ছায়া বেরা :** আমি মাননীয়া সদস্যকে এইটুকু বলতে চাই যে, কোন সরকার তাঁর কর্মসূচী রূপায়ণের ক্ষেত্রে যারা বিরোধীতা করবেন এমন লোককে নিয়ে কি সেটা করবেন?

(গোলমাল)

**শালবনা ফন্তার ফার্মে সংকর জাতের গাভী**

*৫০৮। (অনুমোদিত প্রশ্ন নং *২১১৬।) **শ্রী সুন্দর হাজরা :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) মেদিনীপুর জেলার শালবনী ফার্মে বর্তমানে মোট কতগুলি সংকর জাতের গাভী আছে;

এবং

(খ) ঐ গাভীগুলির পরিকল্পনা রক্ষণাবেক্ষণের জন্য কি কি ব্যবস্থা আছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :**

(ক) শালবনী ফার্মের প্রশাসনিক তত্ত্বাবধানে ডেয়ারী প্রদর্শনী সিউড়ীর অধীনে শংকর জাতের গাভীর সংখ্যা আঠারো (১৮টি)।

(খ) গাভীগুলির রক্ষণাবেক্ষনের জন্য মোট ছয়জন (৬জন) কর্মচারী নিযুক্ত আছেন। গাভীগুলির খাদ্যের প্রয়োজনে সবুজ ঘাস চাষের ব্যবস্থা আছে।

**মাধ্যমিক বিদ্যালয়ে ভূগোল শিক্ষকের অভাব**

*৫০৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১৯।) **শ্রী পুলিন বেরা :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) এ কথা কি সত্য যে, রাজ্যের মাধ্যমিক বিদ্যালয়গুলিতে ভূগোল বিষয়ে অনার্স বা এম এ পাশ শিক্ষকের অভাবহেতু কেবলমাত্র ভূগোল মেথড নিয়ে বি টি বা বি এড ট্রেনিংপ্রাপ্ত শিক্ষকদের দিয়ে পড়ানো হচ্ছে; এবং

(খ) সত্য হলে, ভূগোলে অনার্স প্রাপ্ত বা এম এ পাস করা শিক্ষক নিয়োগের বিষয় সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী কান্তি বিশ্বাস :**

(ক) শিক্ষক গণশিক্ষক শিক্ষন কালে "মেথড" হিসাবে যে সকল বিষয়ে শিক্ষন প্রাপ্ত হন মাধ্যমিক স্তরে সেই সকল বিষয় তারা পড়াতে যোগ্যতাসম্পন্ন হিসাবে বিবেচিত হন। ভূগোলের ক্ষেত্রে একই নিয়ম প্রযোজ্য। এম.এ. বা অনার্স পাশ শিক্ষকের অভাবের জন্য এই ব্যবস্থাটা ঠিক নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে ভূগোল শিক্ষক বিশেষ করে মফঃস্বল জেলা গুলোতে পাওয়া যাচ্ছে না। কারণ মফঃস্বল কলেজগুলোতে অধিকাংশ ক্ষেত্রে ভূগোল নেই। এখানে আপনি যেটা বলেছেন বি.এড যদি কম্বমিনেসান থাকে তাহলে ভূগোল বিকল্প হতে পারে যেমন এম.কম-এ দেওয়া হচ্ছে অনেক ক্ষেত্রে। এই ধরণের সারকুলার না থাকলে অনেক ক্ষেত্রে ডি.আই-রা আপত্তি করছে। যেখানে ভূগোল শিক্ষক পাওয়া যায় না সেই ক্ষেত্রে এম.কম, এ্যাকাউনটেন্সী অনার্সে যে রকম ইকমনিক্স এবং বি.এড-এ ভূগোল কমবাইন হিসাবে থাকে তারা যাতে শিক্ষকতা করতে পারে এই রকম একটা সারকুলাল দেবেন কি?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস :** বিবরটা এইভাবে বিবেচনা করার কোন সুযোগ নেই। ভূগোল শিক্ষকের যদি ভূগোলে অনার্স বা ভূগোলে এম.এ বা ভূগোলে এম.এস না থাকে তাহলে বি.এ পড়বার সময় মেথড সাবজেক্ট হিসাবে যদি ভূগোল থাকে তাহলে তাকে ভূগোল শিক্ষক হিসাবে নিয়োজিত করা হয়। আমাদের কতকগুলি বি.টি কলেজ আছে বা বি.এড কলেজ আছে সেখানে ভূগোল বিশেষভাবে শিক্ষা দেওয়া হয়। তাদের যা সংখ্যা তাতে পশ্চিমবাংলায় ভূগোল শিক্ষার জন্য যে চাহিদা সেই

অনুপাতে খুব অভাব হবে বলে মনে করার কোন কারণ নেই। তবে যদি আপনি মনে করেন যে কোথাও কোন ডি.আই এই ব্যাপারে আপত্তি করছে তাহলে নিশ্চই সেইভাবে আমি সারকুলার দিতে পারি। কিন্তু আমার কাছে এই রকম কোন খবর নেই যে, বি.এড-এ ভূগোল মেথড সাবজেক্ট হিসাবে ছিল, তিনি ভূগোল শিক্ষক হিসাবে নিয়োজিত হয়েছেন কিন্তু ডি.আই তাঁকে অনুমোদন দেওয়ার ব্যাপারে আপত্তি তুলেছেন। আইন অনুযায়ী আপত্তি করবার কথা নয়। এই ব্যাপারে যদি আপনার কাছে খবর থাকে তাহলে আমার কাছে উল্লেখ করবেন, প্রয়োজন হলে সেই অসুবিধা দূর করবার জন্য আমি সারকুলার ইসু করবো।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় ভূগোল সম্পর্কে বললেন। বি.এস.সি অনার্সের অভাবে বি.এস.সি ডিপ্লমা যেটা ইকুভ্যালেন্ট টু অনার্স কোর্স বা অনার্স স্কেল এই রকম কোন কোর্স চালু হয়েছে কিনা এবং যদি হয়ে থাকে তাহলে তাঁরা মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক ক্লাসে পড়াতে পারবে কিনা?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস :** মাননীয় সদস্য অভিজ্ঞ সংসদ বিশারদ। এখানে ভূগোল নির্দিষ্ট বিষয়ের উপর প্রশ্ন উত্থাপিত হয়েছে। বি.এস.সি বা অন্যান্য সাবজেক্টের উপর যদি উত্তর দিই তাহলে আমি জানিনা অন্য রকম কোন দৃষ্টান্ত স্থাপন হবে কিনা। তবে যখন আপনি জিজ্ঞাস করছেন তখন আপনার অবগতির জন্য জানাচ্ছি যদি কোন সাবজেক্টে - যেগুলিকে রেয়ার সাবজেক্ট বলা হয় - শিক্ষকের অভাব থাকে তাহলে তার জন্য বিশেষ শিক্ষনের ব্যবস্থা রাজ্য সরকারের আছে।

**গঙ্গারামপুরে রিফিউজি**

*৫১০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬০৪।) **শ্রী রবীন্দ্র ঘোষ :** উদ্বাস্তু ত্রাণ ও পূর্নবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) উলুবেড়িয়া শহরের নিকটবর্তী মেদিনীপুর ক্যানেলের পার্শ্বে গঙ্গারামপুরে দীর্ঘদিন যাবৎ কয়েক শত রিফিউজি বসবাস করিতেছেন - এ বিষয়ে সরকার অবগত আছেন কি; এবং

(খ) অবগত থাকিলে, ইহাদের স্থায়ী বসবাসের জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কিনা?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :**

ক) হ্যাঁ।

খ) উক্ত উদ্বাস্তুরা মূলতঃ পূর্ত বিভাগের অধীনস্থ জমিতে বসবাস করিতেছেন। উদ্বাস্তুদের উক্ত জমিতে নিয়মিতকরণ করতে গেলে প্রথমে পূর্ত-বিভাগ হতে জমি উদ্বাস্তু ত্রাণ ও পুনবার্সন বিভাগে হস্তান্তর করা প্রয়োজন। এ ব্যাপারে ইতিমধ্যে পূর্ত বিভাগের সঙ্গে যোগাযোগ করা হয়েছে।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি স্বাধীনতার পর ১৯৫৩ সাল থেকে ইরিগেসানের জমিতে কয়েক শো উদ্বাস্তু দীর্ঘ দিন যাবৎ বাস করছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে আমি বলেছি যে ওটা ইরিগেসানের জমি নয়, ওটা পি.ডবলু.ডি-র জমি। আপনার অবগতির জন্য আর একটু জানাচ্ছি গঙ্গাঁরামপুর, বাহির-গঙ্গাঁরামপুর এবং কৈজুরী এই তিনটি মৌজা নিয়ে কৈজুরী ১নং তৈরী হয়েছে এটা আপনারা

জানেন। এটা আমাদের নথিভুক্ত আছে। এই কৈজুরী ১নং মৌজায় মোট ২.৩১ একর জমির মধ্যে ১.৯৪ একর জমি পূর্ত বিভাগের এবং বাকি .৩৭ একর, আর মানে এক বিঘার সামান্য কিছু বেশী ব্যাক্তিগত মালিকানা অধীনে। সরকারী নিয়ম অনুযায়ী ৫১টি পরিবারের নাম নথিভুক্ত আছে। আগে এটা এক্স-ওয়ার সাইট ক্যাম্প ছিল যা পি.ডবলিউ.ডি-র অধীনস্থ।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** যারা ইরিগেশান বা পি.ডবলিউ.ডি'র ল্যান্ডে বসবাস করছেন, তাঁদের সরকার থেকে স্থায়ীভাবে বসবাস করার কোন ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** আমি জবাব তো দিয়ে দিয়েছি। পূর্ত দপ্তরের সঙ্গে এই ব্যাপারে যোগাযোগ করা হয়েছে। তাঁদের কাছ থেকে যখনই এই জমি হাতে আসবে, তখন অবশ্যই এই ৫১টি পরিবারের জন্য স্থায়ীভাবে ব্যবস্থা গ্রহণ করা হবে।

**বাজারে সরকারী বই অধিক মূল্যে বিক্রয়**

***৫১২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫২০।) **শ্রী যোখীলাল মন্ডল :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) একথা কি সত্য যে, —

(১) মধ্যশিক্ষা পর্ষদ ও সরকার কর্তৃক প্রকাশিত বই বাজারে বেশী দামে বিক্রয় করা হয়, ও

(২) অর্থ বই (নোট বই) না নিলে পাঠ্যবই দেওয়া হয় না; এবং

(খ) সত্য হ'লে নির্দিষ্ট দামে ও যথাসময়ে বই দেওয়ার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস :** (ক) (১) সম্পূর্ণ সত্য নহে। কেননা সরকার কর্তৃক প্রকাশিত বই বিনামূল্যে বন্টন করা হয়। ফলে বেশী দামে বিক্রয়ের প্রশ্ন ওঠে না। পর্ষদ কর্তৃক প্রকাশিত বই সম্পর্কে কখনও কখনও এই প্রকার অভিযোগ শুনতে পাওয়া যায়।

(২) এই অভিযোগ কখনও কখনও পাওয়া গেছে।

(খ) সরকারী বই যথাসময়ে সুষ্ঠুভাবে বন্টনের জন্য পঞ্চায়েত ও পৌরসভার সাহায্য গ্রহণ করে বন্টন ব্যবস্থাকে শক্তিশালী করা হয়েছে।

পর্ষদ প্রকাশিত বই যাতে মুদ্রিত দামে ও অর্থে বই ব্যাতিরেকে শিক্ষার্থীগণ ক্রয় করতে পারে তারজন্য নিয়ম করা হয়েছে - প্রধান শিক্ষকের স্বাক্ষরিত চিঠির বিনিময়ে পর্ষদ কর্তৃক নির্দিষ্ট স্থান হতে বিদ্যালয়ের প্রয়োজনীয় সংখ্যক বই ক্রয় করতে পারবে। ব্যাক্তিগত ভাবে কোন ছাত্র বিদ্যালয়ের 'ফিবুক' দেখিয়েও একই ভাবে বই ক্রয় করতে পারবে। অসৎ পুস্তক ব্যবসায়ির বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ ও বন্টন ব্যবস্থাকে আরও প্রসারিত করা হয়েছে।

**মাধ্যমিক পরীক্ষায় বিভিন্ন ভাষায় প্রশ্ন ও উত্তর**

***৫১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭৬২।) **শ্রী রামপদ মান্ডি :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) পশ্চিমবঙ্গের মধ্যশিক্ষা পর্ষদকে মোট কতগুলি ভাষায় মাধ্যমিক শেষ পরীক্ষায় (প্রথম ভাষা হিসাবে) প্রশ্ন ও উত্তর দানের স্বাধীনতা দেওয়া হইয়াছে; এবং

(খ) বর্তমানে মোট কতগুলি ভাষায় প্রশ্ন ও উত্তরদানের ব্যবস্থা আছে এবং সেগুলি কি কি ভাষায়?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস:** (ক) ১৭টি ভাষায়। (খ) ৬টি ভাষা - বাংলা, ইংরাজী, হিন্দী, নেপালী, উর্দু ও ওড়িয়ায় উত্তর দেওয়া হয় এবং বাংলা, ইংরাজী ও নেপালী ভাষায় প্রশ্ন করার সংস্থান আছে।

**[1.30 p.m. – 1.40 p.m.]**

*৫১১। (স্থগিত)

(কোন অতিরিক্ত প্রশ্ন নাই)

*৫১৩। (স্থগিত)

*৫১৫ (শর্ট নোটিশ) (নট কল্ড)

## Unstarred Questions

(to which written answers were laid on the Table)

### মাধ্যমিক বিদ্যালয়সমূহে গৃহনির্মাণ বাবত অর্থ মঞ্জুর

৯১। (অনুমোদিত প্রশ্ন নং ৫৮।) **শ্রী মাধবেন্দু মোহান্ত:** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ১৯৭৭ হতে ১৯৮৪ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গের বিভিন্ন মাধ্যমিক, উচ্চমাধ্যমিক ও নিম্ন মাধ্যমিক বিদ্যালয়ের গৃহনিমার্ণ বাবত মোট কত টাকা সরকার মঞ্জুর করিয়াছেন; এবং

(খ) তন্মধ্যে নদীয়া জেলার কোন্ কোন্ বিদ্যালয়ের জন্য কত টাকা মঞ্জুর করিয়াছেন?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:** (ক) ১৯৭৭ সাল হইতে ১৯৮৪ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গের মাধ্যমিক ও নিম্ন মাধ্যমিক বিদ্যালয়ের জন্য গৃহনির্মাণ বাবত সরকার ৫,৪৭,৪২,৯৩২ টাকা এবং উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের জন্য ৫,১১,৫২,০০০ টাকা অর্থাৎ সর্বমোট ১০,৫৮,৯৪,৯৩২ টাকা মঞ্জুর করিয়াছেন।

(খ) উক্ত টাকা হইতে নদীয়া জেলার যে সকল বিদ্যালয়কে অর্থ মঞ্জুর কবা হইয়াছে তাহার একটি তালিকা মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ সহ লাইব্রেরী টেবিলে রাখা হইল।

### রামপুরহাট মহকুমা তথ্য ও সংস্কৃতি দপ্তরের পাঠাগার বাণিজ্য পাঠক্রমের বই

৯২। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল:** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) বীরভূম জেলার রামপুরহাট মহকুমা তথ্য ও সংস্কৃতি দপ্তরের পাঠাগারে স্নাতকস্তর বাণিজ্য পাঠক্রমের কোন বই নেই - এই মর্মে সরকারের কোন তথ্য আছে কিনা; এবং

(খ) থাকিলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) জেলা ও মহকুমা তথ্যকেন্দ্রে পাঠ্যপুস্তক সংবলিত কোন পৃথক পাঠাগার নেই। সাধারণ পাঠাগার এবং তথ্যকেন্দ্রের কাজের মধ্যে পার্থক্য আছে। সেজন্য তথ্যকেন্দ্রে স্নাতকস্তরের পাঠ্যপুস্তক রাখার কোন বাধ্যবাধকতা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**রামপুরহাট থানায় বসোখা গ্রামে অনাবাদী রেশম খামার**

৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার রামপুরহাট থানার বিষ্ণুপুর গ্রাম পঞ্চায়েতের বসোখা গ্রামে রেশম খামারটি (কম্পোজিট ইউনিট) বর্তমানে অনাবাদী অবস্থায় আছে;

(খ) সত্য হইলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং

(গ) উক্ত খামারটি সম্প্রসারণে কোন ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কিনা?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) সত্য নয়।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) বর্তমানে নাই।

**আন্ত্রিক রোগ**

৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৪১।) **শ্রী মনোহর তিরকী :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ১৯৮৪ সালে পশ্চিমবঙ্গে আন্ত্রিক রোগে মৃত্যুর সংখ্যা কত;

(খ) আন্ত্রিক রোগের মূল কারণ নির্ণয় করা হয়েছে কি; এবং

(গ) আন্ত্রিক রোগ প্রতিরোধ করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৮৪ সালে পশ্চিমবঙ্গে আন্ত্রিক রোগে মৃত্যুর সংখ্যা ৩,২২৯ জন।

(খ) হ্যাঁ।

(গ) আন্ত্রিক রোগ প্রতিরোধ করার জন্য নিম্নলিখিত ব্যবস্থাগুলি গ্রহণ করা হয়েছে যথা :-

(১) পানীয় জল জীবাণুমুক্ত ও রোগীকে চিকিৎসার জন্য হাসপাতাল/স্বাস্থ্য কেন্দ্রে পাঠান এবং রেডিওগ্রাম মারফত জেলার মুখ্য স্বাস্থ্যধিকারিক ও জেলা স্বাস্থ্যধিকারিককে এই রোগ মোকাবিলা করার জন্য সর্তক করা ও চিকিৎসার জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

(২) এই ব্যাপারে মহাকরণে একটি কন্ট্রোল রুম এবং প্রতিটি জেলার কেন্দ্রীয় অফিসেও কন্ট্রোল রুম খোলার নির্দেশ দেওয়া হয়।

(৩) স্থানীয়ভাবে খরচ মেটানোর জন্য প্রতি জেলাতে কিছু টাকা মঞ্জুর করা হয়।

(৪) এই রোগ মোকাবিলার জন্য প্রচার মাধ্যম যেমন, রেডিও, টেলিভিসন, সংবাদ ও প্রচার পুস্তিকা ইত্যাদি কাজে লাগান হয় এবং পঞ্চায়েত ও বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থার সাহায্যও এই কাজে নেওয়া হয়েছিল।

(৫) কলিকাতার বিভিন্ন মেডিকেল কলেজ থেকে বিভিন্ন জেলাতে আন্ত্রিক রোগ প্রতিরোধ ও চিকিৎসার এবং অনুসন্ধানের জন্য চিকিৎসক পাঠানো হয়।

(৬) কলিকাতার "ন্যাশনাল ইন্সটিটিউট অফ কলেরা অ্যান্ড এন্টিরিক ডিজিস" এবং "স্কুল অফ ট্রপিক্যাল মেডিসন" ইত্যাদি সংস্থাকে আক্রান্ত এলাকাতে পাঠানো হয়। এই রোগের জীবানুগুলি পরীক্ষা করা ও মহামারীজনিত পরিস্থিতির অনুসন্ধান করা।

(৭) আন্ত্রিক রোগের চিকিৎসাপদ্ধতির নির্দেশিকাও বিভিন্ন জেলাতে পাঠান হয়।

(৮) ধারাবাহিকভাবে পানীয় জলের উৎসগুলিকে জীবাণুমুক্ত করা হয়।

### রুগ্ন ও বন্ধ ক্ষুদ্র শিল্প

৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৮।) **শ্রী সুশীল কুজুর :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প দপ্তরের বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ৩১এ ডিসেম্বর ১৯৮৪-তে রাজ্যে রুগ্ন ও বন্ধ ক্ষুদ্র শিল্পের সংখ্যা কত; এবং

(খ) এই সমস্ত রুগ্ন ও বন্ধ ক্ষুদ্র শিল্পের সাথে সংশ্লিষ্ট শ্রমিকের সংখ্যা কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) এ তথ্য আমাদের কাছে নাই। তবে রিজার্ভ ব্যাঙ্কের পরিসংখ্যান অনুযায়ী ৩১-১২-১৯৮২ তারিখে এই সংখ্যা ছিল ১১,২০১।

(খ) সঠিক তথ্য নাই। তবে সাধারণতঃ প্রতি ক্ষুদ্র শিল্পে গড়পড়তা ৫ জন শ্রমিক নিযুক্ত থাকেন।

### চালু ক্ষুদ্র ও কুটির শিল্পের সংখ্যা

৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৯।) **শ্রী সুশীল কুজুর :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ১৯৮৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত পশ্চিমবঙ্গে চালু ক্ষুদ্র ও কুটির শিল্পের সংখ্যা কত;

(খ) উক্ত শিল্পসমূহে নিয়োজিত শ্রমিকের সংখ্যা কত; এবং

(গ) চালু ক্ষুদ্র ও কুটির শিল্পগুলো নিয়মিত ইন্সপেকসানের বন্দোবস্ত আছে কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১,৪০,২৯৮ (স্থায়ী পঞ্জীভুক্ত)।

(খ) ৬,৩৩,০০০ জন (আনুমানিক)।

(গ) হ্যাঁ।

**গ্রামীণ গ্রন্থাগারের নিজস্ব গৃহ**

৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৯।) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ইহা কি সত্য যে,বিগত কয়েক বৎসর বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের বহু গ্রামে, গ্রামীণ গ্রন্থাগার অনুমোদন করা সত্ত্বেও এসব গ্রন্থাগারের অনেক জায়গায় নিজস্ব গৃহ নাই;

(খ) সত্য হইলে এইরূপ নিজস্ব গৃহহীন গ্রামীণ গ্রন্থাগারের সংখ্যা কত ( জেলাওয়ারী হিসাব);

(গ) উক্ত গ্রন্থাগারগুলির নিজস্ব গৃহনির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(ঘ) থাকিলে, কবে নাগাত এবং কি পদ্ধতিতে ঐ প্রস্তাব বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আংশিক সত্য। কিছু গ্রামীণ গ্রন্থাগারের নিজস্ব মালিকানার গৃহ নাই।

(খ) আনুমানিক সংখ্যা-বাঁকুড়া-৩৮, বীরভূম-৪০, হুগলী-৭, মালদহ-৪, পুরুলিয়া-৩২, চব্বিশ পরগণা-৭, দার্জিলিং-৪০, নদীয়া-১০, মুর্শিদাবাদ-০, জলপাইগুড়ি-০, বর্ধমান-০, মেদিনীপুর-২৫, পশ্চিম দিনাজপুর-২৩, কোচবিহার-৫।

(গ) আছে।

(ঘ) পরিকল্পনা খাতে প্রয়োজনমত অর্থবরাদ্দ পাওয়া গেলে জেলা গ্রন্থাগার কৃত্যক মারফত যথাসময়ে ব্যবস্থা নেওয়া হবে।

**স্ব-নির্ভর কর্মস্থানে প্রকল্পে বীরভূম জেলায় সংরক্ষণ নীতি**

৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৫।) **শ্রী বনমালী দাস ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) স্ব-নির্ভর কর্মসংস্থান প্রকল্প অনুযায়ী সাহায্য প্রদানের ক্ষেত্রে বীরভূম জেলায় কোন সংরক্ষর নীতি মানা হইয়াছে কিনা;

(খ) কোন্ কোন্ প্রকল্পে কতজন তফসিলী ও আদিবাসী যুবক সাহায্য পাইয়াছেন; এবং

(গ) নানুর ব্লকে উক্ত প্রকল্প অনুযায়ী কতজনকে সাহায্য দেওয়া হইয়াছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) স্ব-নির্ভর কর্মসংস্থান প্রকল্পে কোন সংরক্ষণ নীতির প্রশ্ন উঠে না।

(খ) শিল্প প্রকল্পে ১২ জন ও ব্যবসা প্রকল্পে ৪১ জন-মোট ৫৩ জন যুবককে সাহায্য দেওয়া হইয়াছে এর মধ্যে ৫২ জন তফসিলী ও ১ জন আদিবাসী যুবক।

(গ) নানুর ব্লকে ৬০ জনকে সাহায্য দেওয়া হয়েছে।

## মুর্শিদাবাদ জেলায় সমাজভিত্তিক বনসৃজন

৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৬।) **শ্রী নুরুল ইসলাম চৌধুরী :** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) গত তিন আর্থিক বৎসরে মুর্শিদাবাদ জেলায় সমাজভিত্তিক বনসৃজনের জন্য মোট কত অর্থ মঞ্জুর হইয়াছে; এবং

(খ) উক্ত অর্থে উক্ত জেলায় কোথায় কোথায় কত পরিমাণ জমিতে বনসৃজন করা হইয়াছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৩.০১ লক্ষ টাকা।

(খ) উক্ত অর্থে জেলায় মোট ৫২৭·হেক্টর জমিতে সমাজভিত্তিক বনসৃজন করা হইয়াছে। কোথায় কোথায় কত পরিমাণ জমিতে বনসৃজন করা হইয়াছে তাহার বিবরণ নিম্নে দেওয়া প্রদত্ত হইল।

Statement referred to in reply to Clause 'kha' of unstarred Q.No. 99

(Admitted Q.No. 176)

| কাজের ধরণ | স্থানের নাম | বনসৃজনের পরিমাণ |
|---|---|---|
| | | হেক্টর |
| (১) জাতীয় সড়ক, রাজ্য সড়ক এবং গ্রাম্য সড়কের উভয় পার্শ্বে বনসৃজন। | আহিরন, নবগ্রাম, ধুমার পাহাড়, মোরগ্রাম, মালকারা ও জঙ্গীপুর। | মোট ৭৫ |
| | দমকল-গোরাইমরি, দেবীপুর, মোরগ্রাম নবগ্রাম, সুখীসাগর দীঘি, লালবাগ রোড, দেবীপুর, জলঙ্গী, মোরগ্রাম-সাগরদীঘি। | মোট ১০৫ |
| (২) খালের পাড়, নদীর পাড়, বাধের ধার এবং রেলপথের ধারে বনসৃজন। | পুঁটিমারী, বল্লভপুর, গাঙ্গীন, আহিরণ-আহিরণ ব্রীজ, আহিরণ ব্রীজ-সুজালপুর, ফারাক্বন মৃগ উদ্যান, মালঞ্চ, বেনেপুকুর গাঙ্গীন ফেরীঘাট-ব্যারেজ, মহাদেবনগর, আহিরন-কান্দী, মোর-গ্রাম, আহিরন ব্রীজ-নিমতিতা। | মোট ২৯৫ |

| কাজের ধরণ | স্থানের নাম | বনসৃজনের পরিমাণ |
| --- | --- | --- |
| (৩) গ্রামীণ বৃক্ষপুঞ্জ (ভিলেজ উডলট) | পালসান্দন | .. ৩ হেক্টর |
| | বহরমপুর কলেজ ও টাউন হল | .. ২ হেক্টর |
| | দমকল | .. ৪ হেক্টর |
| | জালুখাঁ | .. ৩ হেক্টর |
| | রসুলপুর | .. ১ হেক্টর |
| | ফারাক্কা ব্যারেজ | .. ১ হেক্টর |
| | প্রাইমারী স্কুল জলঙ্গী প্রাইমারী বিদ্যালয় | .. ১ হেক্টর |
| | জলঙ্গী মাদ্রাসা স্কুল | .. ১ হেক্টর |
| | বহরমপুর কবরখানা | .. ১ হেক্টর |
| | ফারাক্কা | .. ২ হেক্টর |
| | বাগদাবড়ি | .. ১০ হেক্টর |
| | রাণীনগর (পি এইচ সি) | .. ১ হেক্টর |
| | বরজোড়া | .. ২ হেক্টর |
| (৩) ক্ষয়িষ্ণু বনভূমির পুর্নবনায়ন - চন্দুর, বাহাদুরপুর এবং বড়জোড়া। (আর, ডি, এফ) | | মোট ২০ |
| | সর্বমোট .. | ৫২৭ হেক্টর |

**সরকারের বিবেচনাধীন ক্ষুদ্র শিল্প স্থাপনের জন্য আবেদন**

১০০। (অনুমোদিত প্রশ্ন নং ৮২৫।) **শ্রী সুশীল কুজুর :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৪ সালের ৩১এ ডিসেম্বর তারিখে সরকারের বিবেচনাধীন ক্ষুদ্র শিল্প স্থাপনের জন্য আবেদনের সংখ্যা কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** ১৯৮৪ সালের আর্থিক বৎসরে (এপ্রিল হইতে ডিসেম্বর মাস পর্যন্ত) ক্ষুদ্র শিল্প স্থাপনের জন্য সর্বমোট ১৫,৯২৮টি আবেদন পত্র পাওয়া গিয়াছে।

**Development Loans to Newspapers**

102. (Admitted question No. 881.) **Shri Somendra Nath Mitra:** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state-

(a) Wheather the West Bengal Financial Corporation has sanctioned loans to. newspapers for their development;

(b) if so,-

(i) the names of such newspapers who have obtained such loans and the amount received as loan by them from the WBFC during the period from June 1977 to January 1985; and

(ii) the names of newspapers whose applications for loans are lying pending with the West Bengal Financial Corporation?

**Minister-in-charge of Finance Department :** (a) Yes.

(b) (i) The newspapers are-

(1) Ajkal- a Bengal daily; Loan sanctioned-Rs. 6.13 lakhs. Date of sanction - 31st March 1980.

(2) Jhargram Hitaishi - Loan sancitioned - Rs. 17,000 Date of sanction - 16th April 1980.

(ii) One application for sanction of loan to Messrs. Uttarbanga Sambad is pending with the WBFC.

**Construction of roads under 34-Point Programme**

102. (Admitted question No. 903.) **Shri Abdur Rauf Ansari:** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to refer to the 34-Point Programme annouced by the second Left Front Government and to state -

(a) the steps taken by the State Government to provide more roads and better roads in the rural areas; and

(b) what success has been achieved in the matter so far?

**Minister-in-charge of the public Works (Roads) Department:** (a) The State Government has framed and included

programmes for construction of rural roads in Five-Year Plan programmes. Those programmes are under execution.

(b) Cumulative achievment in the construction of village roads under Plan Programmes has been 4233 km up to the financial year 1983-84.

**হাওড়া জেলার পাকা রাস্তা সংস্কার**

১০৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৭।) **শ্রী গৌরহরি আদক :** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) গত ২৬-৯-৮৪ তারিখে হাওড়া ডিস্ট্রিক্ট কো-অর্ডিনেশন কমিটির সভায় অগ্রাধিকার ভিত্তিতে কোন্ কোন্ পাকা রাস্তা সংস্কারের জন্য গ্রহণ করা হইয়াছিল?

(খ) তন্মধ্যে কোন্ কোন্ রাস্তা সংস্কারের কাজ এ পর্যন্ত আরম্ভ কাজ সম্ভব হইয়াছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) গত ২৬-৯-৮৪ তারিখে হাওড়া ডিস্ট্রিক্ট কো-অর্ডিনেশন কমিটির সভায় অগ্রাধিকার ভিত্তিতে পূর্ত (সড়ক) বিভাগের অধীনে নিম্নলিখিত পাকা রাস্তা সংস্কারের জন্য গ্রহণ করা হইয়াছে-

(১) আমতা-রাজাপুর-ডিহিভুরসুত,

(২) সাঁকরাইল-মানিকপুর,

(৩) মহেসপুর-বীরশিবপুর-হাটগাছিয়া-রোয়ালিয়া,

(৪) বাগনান-আমতা ভায়া খাদিনান,

(৫) রাজগঞ্জ সাঁকরাইল-ধূলাগড়ী,

(৬) বাগনান-শ্রীকল-কমলপুর,

(৭) আমতা-ঝিকিরা,

(৮) রাণীহাটি-আমতা,

(৯) জয়পুর-খালনা-মুকুন্দপুর

(১০) বড়গাছিয়া-জগৎবল্লভপুর,

(১১) ধূলাগড়ি-জুজুরসা,

(১২) ধূলাগড়ি-ডোমজুড়,

(১৩) উলুবেড়িয়া-শ্যামপুর,

(১৪) বাগনান-মানকুর,

(১৫) উলুবেড়িয়া-পানপুর,

(১৬) শ্যামপুর-শিবপুর,

(১৭) ডোমজুর-বলুইহাটি,

(১৮) বাউরিয়া-বুড়িখাকি,

(১৯) শ্রীকল-শ্যামপুর,

(২০) সাঁত্রাগাছি-মহিয়াড়ী,

(২১) ধুন্দলিয়া-শ্যামপুর।

(খ) নিম্নলিখিত রাস্তাগুলির সংস্কারের কাজ শুরু করা হইয়াছে -

(১) আমতা-রাজাপুর-ডিহিভূরসুত,

(২) বাগনান-আমতা,

(৩) মহেশপুর-বীরশিবপুর-হাটগাছিয়া-গোয়ালিয়া,

(৪) বাগনান-শ্রীকল-কমলপুর,

(৫) রাজগঞ্জ-সাঁকরাইল,

(৬) আমতা-ঝিকিরা,

(৭) রাণীহাটি-আমতা,

(৮) বড়গাছিয়া-জগৎবল্লভপুর,

(৯) ধূলাগড়ি-ডোমজুর,

(১০) ধূলাগড়ি-জুজুরসা,

(১১) উলুবেড়িয়া-শ্যামপুর,

(১২) উলুবেড়িয়া-পানপুর,

(১৩) ডোমজুর-বলুহাটি,

(১৪) বাউড়িয়া-বুড়িখালি,

(১৫) জয়পুর-খালনা,

(১৬) সাঁত্রাগাছি-মহিয়াড়ী।

**উর্ধ্বসীমার অতিরিক্ত জমি উদ্ধার**

১০৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০০৫।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ১৯৭৭ সালের জুন মাস হইতে ১৯৮৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে এ রাজ্যে উর্ধ্বসীমার অতিরিক্ত জমি উদ্ধারের পরিমাণ কত; এবং

(খ) উক্ত উদ্ধারকৃত কত একর জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বণ্টন করা হয়েছে (জেলাওয়ারী হিসাব)?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৭৭ সালের জুন থেকে ১৯৭৮ সালের ডিসেম্বর পর্যন্ত পৃথক কোন পরিসংখ্যান নেই। ১৯৭৯ সালের জানুয়ারি থেকে ১৯৮৪ সালের ডিসেম্বর পর্যন্ত উর্ধ্বসীমার অতিরিক্ত ১,১০,৬৯৩.৪৪ একর জমি সরকারে ন্যস্ত হয়েছে।

(খ) ১৯৭৯ সালের জানুয়ারি থেকে ১৯৮৪ সালের ডিসেম্বর পর্যন্ত বিলিকৃত জমির জিলাওয়ারী হিসাব নীচে দেওয়া হল :

| জেলার নাম | | বিলিকৃত জমির পরিমাণ একর |
|---|---|---|
| ১। চব্বিশ পরগণা | .. | ১১,৯৫২.৪৯ |
| ২। হাওড়া | .. | ৩৬৬.৭৮ |
| ৩। নদীয়া | .. | ২,৪৩৮.১৩ |
| ৪। মুর্শিদাবাদ | .. | ৮,৫৯২.২৭ |
| ৫। বর্ধমান | .. | ১৭,৬৩১.২৮ |
| ৬। বীরভূম | .. | ৮,৫৩৬.২৬ |
| ৭। বাঁকুড়া | .. | ১০,৫৪৯.২১ |
| ৮। মেদিনীপুর | .. | ৪৭,১৬৯.৯৭ |
| ৯। হুগলী | .. | ১,৭১৪.৩৫ |
| ১০। পুরুলিয়া | .. | ১৭,৯৬৫.২৬ |
| ১১। মালদা | .. | ১২,৩৫২.৮১ |
| ১২। পশ্চিম দিনাজপুর | .. | ২১,৮২৯.৭৪ |
| ১৩। কোচবিহার | .. | ৬,৪৬৫.৯৯ |
| ১৪। জলপাইগুড়ি | | ১১,৮২৯.৭৭ |
| ১৫। দার্জিলিং | .. | ৭,৩২৫.১৭ |

## Moratorium on repayment of Small Savings Loans

105. (Admitted question No. 1082.) **Shri Abdul Mannan:** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state-

(a) if is a fact that the moratorium on repayment of Small Savings loans, which the State Government has availed of for a

period of six years, has come to an end;

(b) if so,-

(i) the total amount of repayble Small Savings loans outstanding as on 31st March, 1984;

(ii) the amount of Small Savings loan dues repayable by the State Government during 1985-89 period; and

(iii) whether the State Government is contemplating to seek continuation of the moratorium for any longer period?

**Minister-in-charge of Finance Department** : (a) Yes. The Small Savings loans received by the State Government up to the year 1978-79 have become due for repayment after a moratorium of five year as per terms and conditions of the loans. As per recommendation of the Eighth Finance Commission the moratorium on the repayment of principal in respect of Small Savings loans continued for the year 1984-85 also.

(b) (i) No amount was repayable as on 31st March 1984, out of the total balance of outstanding loans amounting to Rs. 1,165.29 crores as on 31st March, 1984.

(ii) As per award of the Eighth Finance Commission, the following amounts are repayable towards principal dues on account of Small Savings Loans received by the State up to 1983-84;

| | | (Rs. in crores) |
|---|---|---|
| 1985-86 | .. | 24.75 |
| 1986-87 | .. | 30.32 |
| 1987-88 | .. | 37.55 |
| 1988-89 | .. | 47.63 |
| | | Total :140.25 |

(iii) The State Government has gone on record that Small Savings loans should be offered to the States for perpetuity.

**উত্তর ও দক্ষিণ চব্বিশপরগনা জেলা গঠন**

১০৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯০।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য্য :** সাধারণ প্রশাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কোন্ কোন্ অংশ নিয়ে উত্তর ও দক্ষিণ চব্বিশপরগনা জেলা গঠিত হবে?

**সাধারণ প্রশাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** সমগ্র ব্যারাকপুর, বারাসাত, বনগাঁ ও গোসাবা ছাড়া সমগ্র বসিরহাট নিয়ে গঠিত হবে উত্তর চব্বিশপরগনা জেলা। সমগ্র ডায়মন্ডহারবার ও আলিপুর সদর মহকুমা এবং বসিরহাট মহকুমার গোসাবা থানা নিয়ে গঠিত হবে দক্ষিণ চব্বিশপরগনা জেলা।

**নূতন শিল্প স্থাপনের জন্য দরখাস্ত**

১০৭। (অনুমোদিত প্রশ্ন নং ১১৫৫।) **শ্রী সরল দেব :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) স্মল ইন্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট এজেন্সি সংস্থাপনের পর এ পর্যন্ত পশ্চিমবঙ্গে নূতন শিল্প স্থাপনের জন্য কতগুলি দরখাস্ত পড়িয়াছে; এবং

(খ) তন্মধ্যে এ পর্যন্ত কতগুলি শিল্পকে উৎপাদনমুখী করা সম্ভব হইয়াছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ২৯১টি।

(খ) ৪১টি প্রকল্প উৎপাদন আরম্ভ করিয়াছে এবং ৭৯টি প্রকল্প উৎপাদনমুখী।

**তফসিলী জাতি ও আদিবাসীদের জন্য ঋণ**

১০৮। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮৫।) **শ্রী গোপাল মন্ডল :** তফসিলী জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ১৯৮৪-৮৫ সালে তফসিলী জাতি ও আদিবাসীদের মধ্যমেয়াদী ঋণ প্রাপকের সংখ্যা কত (জেলাওয়ারী হিসাব);

(খ) মোট দেয় অর্থের পরিমাণ কত; এবং

(গ) এর মধ্যে ব্যাঙ্ক ঋণ, মার্জিন মানি এবং অনুদানের পরিমাণ কত?

**তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** নিম্নে প্রদত্ত বিবরণীতে তথ্যগুলি দেওয়া হইল।

## Statement referred to in reply to unstarred Question No. 108 (Admitted Question No. 1185)

১৯৮৪-৮৫ সালে তফসিলী জাতি ও আদিবাসীদের জন্য মধ্যমেয়াদী ঋণ প্রকল্পে জেলাওয়ারী প্রাপকের সংখ্যা, মার্জিন মানি, ঋণ, ব্যাঙ্ক ঋণ এবং অনুদানের পরিমাণ (ফেব্রুয়ারী ১৯৮৫ পর্যন্ত)

(টাকার পরিমাণ লক্ষ টাকায়)

### তফসিলী জাতি

| ক্রমিক নং | জেলার নাম | প্রাপকের সংখ্যা | মার্জিন মানি ঋণ | ব্যাঙ্ক ঋণ | অনুদান | মোট ব্যয় |
|---|---|---|---|---|---|---|
| ১। | মালদা | ২,৫৬৭ | ১২.১৯ | ১৯.৩৫ | ২৯.৪৬ | ৬১.০০ |
| ২। | পশ্চিম দিনাজপুর | ৩,৩৬২ | ১০.৫২ | ১৫.৯৬ | ২৫.১৯ | ৫১.৬৭ |
| ৩। | বর্ধমান | ১০,১৫০ | ৪১.৫৬ | ৫৬.১৩ | ১০১.১৩ | ২০৭.৮২ |
| ৪। | বাঁকুড়া | ৬,২৮৪ | ২৪:৫৮ | ৩৮.৪৩ | ৫৯.৮৫ | ১২২.৮৬ |
| ৫। | ২৪-পরগণা | ১৪,১৬৫ | ৯১.৩০ | ১৪১ ১০ | ২২১.৯৮ | ৪৫৪.৩৮ |
| ৬। | মেদিনীপুর | ৫,৩৪২ | ৩৯.৭৪ | ৬১.৩৯ | ১০০.৪৯ | ২০১.৬২ |
| ৭। | মুর্শিদাবাদ | ৪,৬৩৪ | ২৭.৯৯ | ৪২.১৪ | ৭০.৪৮ | ১৪০.৬১ |
| ৮। | বীরভূম | ২,০৪০ | ১০.৯১ | ২৪.৯৯ | ১৮.৬৩ | ৫৪.৫৩ |
| ৯। | হাওড়া | ৩,২৯৯ | ১৫.৯৭ | ২৪.০৯ | ৩৯.৫৬ | ৭৯.৬২ |
| ১০। | হুগলী | ৭,৮৩৫ | ২৮.৯৮ | ৩৯.১৬ | ৬১.৭৪ | ১২৫.৮৮ |
| ১১। | নদীয়া | ৭,১৩৭ | ২৯.৮০ | ৪৭.৭২ | ৭১.৬২ | ১৯৪.১৪ |
| ১২। | কোচবিহার | ২,১৫৭ | ১৩.৫১ | ২৩.৭৯ | ৩২.২৩ | ৬৯.৫৩ |
| ১৩। | জলপাইগুড়ি | ৪,৬৩০ | ২৪.৭৬ | ৩৭.৫৯ | ৬৩.০৮ | ১২৫.৪৩ |
| ১৪। | দার্জিলিং | ১,২৩৪ | ৭.৬০ | ১২.৪০ | ১৮.০০ | ৩৮.০০ |
| ১৫। | পুরুলিয়া | ১,০৯১ | ২.৯৭ | ৪.৬৪ | ৭.১৫ | ১৪.৭৬ |
| | মোট .. | ৭৬,৭২৭ | ৩৭৮.৩৮ | ৫৯৭.৮৮ | ৯২০ ৫৯ | ১৮৯৬.৮৫ |

## Statement referred to in reply to unstarred Question No. 108 (Admitted Question No. 1185)

১৯৮৪-৮৫ সালে তফসিলী জাতি ও আদিবাসীদের জন্য মধ্যমেয়াদী ঋণ প্রকল্পে জেলাওয়ারী প্রাপকের সংখ্যা, মার্জিন মানি, ঋণ, ব্যাঙ্ক ঋণ এবং অনুদানের পরিমাণ (ফেব্রুয়ারী ১৯৮৫ পর্যন্ত)

(টাকার পরিমাণ লক্ষ টাকায়)

**তফসিলী জাতি**

| ক্রমিক নং | জেলার নাম | প্রাপকের সংখ্যা | মার্জিন মানি ঋণ | ব্যাঙ্ক ঋণ | অনুদান | মোট ব্যয় |
|---|---|---|---|---|---|---|
| ১। | মালদা | ৩০৫ | ১.২৭ | ১.৯১ | ৩.১৮ | ৬.৩৬ |
| ২। | পশ্চিম দিনাজপুর | ৫৭৮ | ২.২২ | ৩.১১ | ৫.৮৯ | ১১.২২ |
| ৩। | বর্ধমান | ১,৮৫০ | ৭.৯০ | ১১.৮৭ | ২০.২০ | ৩৯.৯৭ |
| ৪। | বাঁকুড়া | ১,৯৫১ | ১০.৪৪ | ১৬.৩৭ | ২৫.৩৮ | ৫২.১৯ |
| ৫। | ২৪-পরগণা | ৫৬০ | ২.৩১ | ৩.৪৮ | ৫.৭৭ | ১১.৫৬ |
| ৬। | মেদিনীপুর | ৭৬৩ | ৪.৯৫ | ৭.৩৩ | ১১.৪৫ | ২৩.৭৩ |
| ৭। | মুর্শিদাবাদ | ৯৪ | ০.৪৯ | ০.৭৪ | ১.২৩ | ২.৪৬ |
| ৮। | বীরভূম | ৪৩৩ | ২.৬৮ | ৪.০৬ | ৬.৬৩ | ১৩.৩৭ |
| ৯। | হাওড়া | ... | ... | ... | ... | ... |
| ১০। | হুগলী | ৫৯৪ | ১.৭৪ | ২.৬১ | ৪.৩৯ | ৮.৭৪ |
| ১১। | নদীয়া | ৩৭৪ | ১.২৪ | ১.৮৮ | ৩.০৫ | ৬.১৭ |
| ১২। | কোচবিহার | ৪২ | ০.১৯ | ০.৩২ | ০.৬৭ | ১.১৮ |
| ১৩। | জলপাইগুড়ি | ১,১৯৭ | ৫.৬৮ | ৮.১৫ | ১৫.৬৬ | ২৯.৪৯ |
| ১৪। | দার্জিলিং | ৫২৭ | ৩.৮৩ | ৭.৫২ | ৭.০২ | ১৮.৩৭ |
| ১৫। | পুরুলিয়া | ৫০৭ | ১.৭২ | [illegible] | ৪.২১ | ৮.৪৪ |
| | মোট .. | ৯,৭৭৫ | ৪৬.৬৬ | ৭১.৮৬ | ১১৪.৭৩ | ২৩৩.২৫ |

**বিভিন্ন প্রকারের গ্রন্থাগার**

১০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮৭।) **শ্রী গোপাল মণ্ডল :** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) পশ্চিমবঙ্গে কত প্রকারের সরকারী গ্রন্থগার আছে; এবং

(খ) রাজ্যের কোন্ কোন্ জেলায় কতগুলি করে ঐরূপ সরকারী ও বে-সরকারী গ্রন্থাগার আছে (গ্রন্থাগারের প্রকারভেদ অনুসারে)?

**শিক্ষা (সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) পাঁচ প্রকারের আছে।

(খ) সরকারী ও সরকার পোষিত গ্রন্থাগারের জেলাভিত্তিক সংখ্যা নিম্নে দেওয়া হল -

| জেলার নাম | জেলা গ্রন্থাগার | শহর/মহকুমা গ্রন্থাগার | গ্রামীণ/আঞ্চলিক প্রাথমিক গ্রন্থাগার | কেন্দ্রীয় গ্রন্থাগার বা তদনুরূপ | রাজ্য/কেন্দ্রীয় গ্রন্থাগার |
|---|---|---|---|---|---|
| বাঁকুড়া | ১ | ৩ | ১২১ | ... | ... |
| বীরভুম | ১ | ৫ | ১১২ | ... | ... |
| বর্ধমান | ২ | ৬ | ১৯৪ | ... | ... |
| কলিকাতা | ১ | ৪ | ১১৬ | ... | ১ |
| কোচবিহার | ১ | ৪ | ১০৪ | ... | ... |
| দার্জিলিং | ১ | ৫ | ১১৭ | ১ | ... |
| হুগলী | ২ | ১৩ | ১৪০ | ... | ... |
| হাওড়া | ১ | ৪ | ১৩৩ | ... | ... |
| জলপাইগুড়ি | ১ | ৩ | ১০২ | ... | ... |
| মালদা | ১ | ৪ | ৯৬ | ... | ... |
| মেদিনীপুর | ২ | ১১১ | ২৫৭ | ... | ... |
| মুর্শিদাবাদ | ১ | ৭ | ১৪৮ | ... | ... |
| নদীয়া | ১ | ৮ | ১০৮ | ... | ... |
| পুরুলিয়া | ১ | ৩ | ১০৯ | ... | ... |
| ২৪-পরগনা | ৩ | ৩৭ | ৩১৭ | ২ | ... |
| পশ্চিম দিনাজপুর | ১ | ৬ | ১০৫ | ... | ... |
| | ২১ | ১২০ | ২২৭৬ | ৩ | ১ |

মোট ২,৪২১

বে-সরকারী গ্রন্থাগারের সুনির্দিষ্ট তথ্য সংগ্রহের ব্যবস্থা সবেমাত্র গ্রহণ করা হয়েছে। তাই সেই সংখ্যা এখনই দেওয়া গেল না।

**মেদিনীপুর জেলার মাধ্যমিক বিদ্যালয়সমূহে ক্যাপিটাল গ্রান্ট প্রদান**

**১১০।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৯৭।) **শ্রী গোপাল মণ্ডল :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৭-৭৮ সাল থেকে ১৯৮৪-৮৫ আর্থিক বৎসর পর্যন্ত মেদিনীপুর জেলার কোন্ কোন্ মাধ্যমিক বিদ্যালয় কত টাকা করে ক্যাপিটাল গ্রান্ট পেয়েছে?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** ১৯৭৭-৭৮ সাল হইতে ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরের মধ্যে মেদিনীপুর জেলার যেসকল মাধ্যমিক বিদ্যালয়গুলিকে ক্যাপিটাল গ্রান্ট দেওয়া হইয়াছে তাহাদের একটি বৎসরওয়ারী তালিকা বরাদ্দীকৃত অর্থের পরিমাণ সহ, লাইব্রেরী টেবিলে রাখা হইল।

১৯৭৯-৮০, ১৯৮২-৮৩ এবং ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরে গৃহনির্মাণ বাবত কোন অর্থ মঞ্জুর করা হয় নাই।

**১৯৮২ সালের পর হইতে মাধ্যমিক ও জুনিয়র বিদ্যালয়ের সংখ্যা**

**১১১।** (অনুমোদিত প্রশ্ন নং ১২০৪।) **শ্রীমতী ছায়া ঘোষ :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ১৯৮২ সালের পর হতে এ পর্যন্ত মোট কতগুলি মাধ্যমিক বিদ্যালয় পশ্চিমবাংলায় হয়েছে;

(খ) তন্মধ্যে কোন্ কোন্ জেলায় কতগুলি করে স্থাপিত হয়েছে;

(গ) ইহা কি সত্য যে, ১৯৮২ সালের পর হতে জুনিয়র স্কুলের স্কুলের সংখ্যা বৃদ্ধি পেয়েছে; এবং

(ঘ) সত্য হলে, কোন্ কোন্ জেলায় কতগুলি বৃদ্ধি পেয়েছে?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী :** (ক) ৫৩৯টি।

(খ) জেলাভিত্তিক বিদ্যালয়ের তালিকা নিম্নে প্রদত্ত হইল।

(গ) সত্য।

(ঘ) জেলাভিত্তিক বৃদ্ধির তালিকা নিম্নে প্রদত্ত হইল।

Statement referred to in reply to clause "Kha" of unstarred Question No. 111

(Admitted Question No. 1204)

(ক) ১৯৮২ সালের পর হতে পশ্চিমবাংলার জেলাভিত্তিক অনুমোদিত মাধ্যমিক বিদ্যালয়ের বিবরণ -

চব্বিশ পরগনা .. .. ৬৫

| | | | |
|---|---|---|---|
| কলিকাতা | .. | .. | ১৪ |
| হাওড়া | .. | .. | ৩৮ |
| বর্ধমান | .. | . | ৩৮ |
| হুগলী | .. | .. | ৪৪ |
| বীরভূম | .. | . | ২৯ |

Statement referred to in reply to clause "Kha" of unstarred Question No. 111

(Admitted Question No. 1204)-Concld.

| | | | |
|---|---|---|---|
| পুরুলিয়া | ... | .. | ৩৮ |
| বাঁকুড়া | ... | .. | ১৮ |
| মেদিনীপুর | ... | .. | ৩৭ |
| মালদহ | ... | .. | ৩২ |
| পশ্চিম দিনাজপুর | ... | .. | ২৩ |
| জলপাইগুড়ি | ... | .. | ৪১ |
| কোচবিহার | ... | .. | ২০ |
| দার্জিলিং | ... | .. | ৩২ |
| নদীয়া | ... | .. | ৩৭ |
| মুর্শিদাবাদ | ... | .. | ৩৩ |
| | | মোট | ৫৩৯ |

Statement referred to in reply to clause "Gha" of unstarred Question No. 111

(Admitted Question No. 1204)

(ক) ১৯৮২ সালের পর হতে পশ্চিমবাংলার জেলাভিত্তিক অনুমোদিত জুনিয়র হাইস্কুল বিদ্যালয়ের বিবরণ -

| | | |
|---|---|---|
| ২৪-পরগনা | ... | ২৮ |
| কলিকাতা | ... | ৬ |
| হাওড়া | .. | ২৩ |

| | | |
|---|---|---|
| বর্ধমান | ... | ১৩ |
| হুগলী | ... | ২১ |
| বীরভূম | ... | ১৬ |
| পুরুলিয়া | ... | ২৫ |
| বাঁকুড়া | ... | ৬ |
| মেদিনীপুর | ... | ১৫ |
| মালদহ | ... | ১৪ |
| পশ্চিম দিনাজপুর | ... | ১২ |
| জলপাইগুড়ি | ... | ২৬ |
| কোচবিহার | ... | ৮ |
| দার্জিলিং | ... | ২২ |
| নদীয়া | .. | ২৫ |
| মুর্শিদাবাদ | ... | ১৭ |
| | মোট | ২৭৭ |

**ঠিকরা-মীরগাদা রাস্তা নির্মাণ**

১১২। (অনুমোদিত প্রশ্ন নং ১২১০।) **শ্রী অবন্তী মিশ্র : পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়** অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) মেদিনীপুর জেলার অন্তর্গত রামনগর বিধানসভা এলাকার ঠিকরা (রামনগর) হইতে মীরগাদা রাস্তাটি নির্মাণের জন্য কত টাকা মঞ্জুর করা হইয়াছে; এবং

(খ) উক্ত রাস্তাটির নির্মাণকার্য কবে নাগাত সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরের জন্য বাজেটে তিন লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**সরকারী সাহায্যের জন্য প্রতিবন্ধীদের আবেদন**

১১৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৮৬।) **শ্রী তারকবন্ধু রায় :** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) বিগত ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ সালে (২৮।২।৮৫) মোট কতজন প্রতিবন্ধী (বিকলাঙ্গ) সরকারী সাহায্যের জন্য দপ্তরে আবেদন করিয়াছেন;

(খ) এর মধ্যে কতজন সাহায্য পাইয়াছে;

(গ) জেলাওয়ারী বিকলাঙ্গের সংখ্যা কত;

(ঘ) জেলায় জেলায় বিকলাঙ্গদের সাহায্য প্রদানের কোন ব্যবস্থা আছে কি; এবং

(ঙ) থাকিলে, কোন্ কোন্ জেলায় এ ব্যবস্থা আছে?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) ও (খ)

| সাল | প্রতিবন্ধী পুর্নবাসন | ছাত্রবৃত্তি প্রকল্প | কৃত্রিম অঙ্গপ্রত্যঙ্গাদি ও যন্ত্রাদি বিতরণ প্রকল্প |
|---|---|---|---|
| ১৯৮২-৮৩ | ১০০ (শুধু কলিকাতা) | ৩৬০ | ৬৭৭ |
| ১৯৮৩-৮৪ | ৩৫২ | ৫০০ | ৭০০ |
| ১৯৮৪-৮৫ | ৭০ | ৫৫০ | ৭৫০ |
| ১৯৮২-৮৩ | ৭১ (শুধু কলিকাতা) | ৩১৯ | ৬৩৭ |
| ১৯৮৩-৮৪ | ৩৫২ | ৪১৫ | ৬০০ |
| ১৯৮৪-৮৫ | ৭০ (শুধু কলিকাতা) | ৪৬৭ | ৭৪৫ |

বিঃদ্রঃ- ১৯৮২-৮৩ ও ১৯৮৪-৮৫ সালের (ক) ও (খ) সম্পর্কে সম্পূর্ণ তথ্য এখনই এ দপ্তরে নাই; সংগ্রহ করার ব্যবস্থা করা হচ্ছে।

(গ) এ সম্পর্কে কোন তথ্য এ দপ্তরে নাই।

(ঘ) হ্যাঁ।

(ঙ) সমস্ত জেলাতেই এ ব্যবস্থা আছে।

**দীঘার নেহেরু ময়দানে মার্কেট স্থাপন**

১১৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭১।) **শ্রী অবন্তী মিশ্র ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) দীঘা পর্যটন কেন্দ্রের মাস্টার প্ল্যানে "নেহেরু ময়দান" চিহ্নিত করা আছে কি;

(খ) যদি থাকে, তবে উক্ত "নেহেরু ময়দান" মার্কেট বসানোর জন্য কোন অনুমোদন দেওয়া হয়েছে কিনা; এব

(গ) দেওয়া হয়ে থাকলে উক্ত আদেশের নম্বর ও তারিখ কি?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আছে।

(খ) হ্যাঁ।

(গ) নেহেরু ময়দানে বাজার স্থাপনের উদ্দেশ্যে প্রাথমিক পর্যায়ে নিম্নলিখিত সরকারী আদেশনামায় অর্থ মঞ্জুর করা হয়-

(১) ৩৯৩৮/১৫ডবলিউ-৮/৭৮ তাং ১৬-৫-৮০

(২) ৫৩৪২/১৫ডবলিউ-৮/৭৮ তাং ১৫-৬-৮১।

**রেল মাশুল সমীকরণ নীতি চালুকরণ**

১১৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪৩।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ভারত সরকার পশ্চিমবঙ্গের কয়লা, লোহা এবং ইস্পাত ছাড়া আর কোন্ রাজ্যের কোন্ জিনিসের উপর ভোগ্যকারীদের স্বার্থে (কন্‌সিউমার্স) এবং উন্নয়নের স্বার্থে রেলমাশুল সমীকরণ নীতি চালু করেছেন এবং কোন্ সাল থেকে;

(খ) উক্ত রেল মাশুল সমীকরণ নীতির ফলে পশ্চিমবঙ্গের শিল্পোন্নয়ন শিল্পোৎপাদন, কর্ম-সংস্থান, ব্যবসা-বাণিজ্য তথা রাজ্যের অর্থনৈতিক ক্ষতির পরিমাণা কিরূপ; এবং

(গ) উক্ত রেলমাশুল সমীকরণ নীতি প্রত্যাহার করা বা না করা সম্পর্কে ভারত [illegible] পশ্চিমবঙ্গের সরকারকে কোন কিছু জানিয়েছেন কিনা?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কয়লা, লোহা এবং ইস্পাত ছাড়া সিমেন্ট, পেট্রোল[illegible]জাত দ্রব্য, নাইট্রোজেন সার ইত্যাদিতেও রেলমাশুল সমীকরণ নীতি চালু আছে।

(খ) এই ব্যাপারে কোন তথ্য নেই।

(গ) না।

**নদীয়া জেলায় মৎস্য চাষ**

১১৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৮০৩।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী [illegible] অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) গত তিন বছরে নদীয়া জেলায় মৎস্য চাষ বৃদ্ধির জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন;

(খ) (১) উক্ত সময়ে নদীয়া জেলার প্রকৃত মৎস্যজীবীদের কি কি ভাবে সরকার সহায়তা করেছেন;

(২) মৎস্য চাষের জন্য জলাশয় সংস্কার পুনর্খনন এর কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে;

(৩) তিন বছরে নদীয়া জেলায় মৎস্য উৎপাদন বৃদ্ধি বা হ্রাসের পরিমাণ কত;

(৪) নদীয়া জেলায় রাজ্য মৎস্য উন্নয়ন সংস্থার (এস এফ ডি সি) কয়টি কেন্দ্র আছে এবং

(৫) গত তিন বছরে মৎস্য উৎপাদনে লাভ বা লোকসানের পরিমাণ কত?

**মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) নদীয়া জেলায় মৎস্য চাষ বৃদ্ধির জন্য গত তিন বছরে সরকার নিম্নলিখিত ব্যবস্থা নিয়েছেন-

(১) গ্রামীণ ভূমিহীন কর্মসংস্থান প্রকল্পের মাধ্যমে বিভিন্ন পঞ্চায়েতের পতিত মজা পুকুর সংস্কার করে মাছ চাষের উপযোগী করে তোলা হয়েছে।

(২) পঞ্চায়েত সমিতি কর্তৃক নির্বাচিত দরিদ্র মৎস্যজীবীদের বিনামূল্যে মৎস্য চারা ও চার বিতরণ করা হয়। তাঁতুরপুকুরে ডিম পোনা চাষে উৎসাহ দিবার জন্য মৎস্যচাষীদের প্রশিক্ষণ দেওয়া হয়। চারাপোনা উৎপাদনে আগ্রহী করিয়া তুলিবার জন্য মাছের প্রণোদিত প্রজনন সম্বন্ধে শিক্ষা দেওয়া হয়।

(৩) মৎস্যচাষীদের ডিম পোনা উৎপাদনে সাহায্য করিবার জন্য মিনিবাঁধ তৈরী এবং হ্যাচারী স্থাপনের জন্য সরকারী অনুদান দেওয়া হয়।

(৪) নদীতে মাছ ধরার জাল ও নৌকা কেনার জন্য সরকারী অনুদান সহ ব্যাঙ্কের মাধ্যমে ঋণের ব্যবস্থা করা হয়।

(৫) মৎস্যচাষী ও মৎস্যচাষে উৎসাহী বেকার ব্যক্তিদের উন্নত প্রথায় মৎস্যচাষ সম্পর্কে প্রশিক্ষণ দেওয়া হয়।

(৬) ফিস ফার্মার্স ডেভেলপমেন্ট এজেন্সীর মাধ্যমে সরকারী অনুদান সহ ব্যাঙ্ক ঋণের ব্যবস্থা করা হয়।

(৭) দারিদ্রসীমার নীচে অবস্থিত মৎস্যজীবীদের বিনামূল্যে জাল ও নৌকা বিতরণ করা হয়েছে।

(খ) (১) জেলার প্রকৃত মৎস্যজীবীদের কি কি ভাবে সরকার সহায়তা করেছেন তা প্রশ্ন 'ক'-এর উত্তরে বলা হয়েছে।

(২) মৎস্য চাষের জন্য জলাশয় সংস্কার ও পুনর্খননের জন্য ফিস ফার্মার্স ডেভেলপমেন্ট এজেন্সীর মাধ্যমে মৎস্য চাষীদের সরকারী অনুদান সহ ব্যাঙ্ক ঋণ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে।

(৩) বিগত তিন বছরে জেলা মৎস্য উৎপাদনের পরিমাণ -

| | | মেট্রিক টন |
|---|---|---|
| ১৯৮১-৮২ | ... | ৫৪০ |
| ১৯৮২-৮৩ | ... | ৬০৩ |
| ১৯৮৩-৮৪ | ... | ৬৪৩ |

(৪) কোন কেন্দ্রে নাই।

(৫) লাভ নিম্নরূপ

| বছর | | আনুমানিক লাভ টাকা |
|---|---|---|
| ১৯৮১-৮২ | .... | ২১,৬০,০০০.০০ |
| ১৯৮২-৮৩ | .... | ২১,১০,৫০০.০০ |
| ১৯৮৩-৮৪ | .... | ২২,৫০,৫০০.০০ |

**পুলিশ অফিসার কর্তৃক জনৈক ব্যক্তির নির্যাতনের ঘটনা**

**১১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৮৪।) **শ্রী সুভাষ নস্কর :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) গত ২৭-২-৮৪ তারিখে কুলতলী থানার ভারপ্রাপ্ত অফিসার কর্তৃক মেরীগঞ্জ গ্রামের বাসিন্দা জনৈক কুরমান হালদারকে থানায় নির্যাতনের ঘটনা সম্পর্কে কোন সংবাদ সরকারের গোচরে এসেছে কি; এবং

(খ) এসে থাকলে,

(১) উক্ত ঘটনার কোন অনুসন্ধান করা হয়েছে কিনা; এবং

(২) ঐ বিষয়ে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) কুরমান হালদারকে পরোয়ানা বলে গ্রেপ্তার করা হয়। তাঁহার উপর নির্যাতনের কোন সংবাদ নাই।

(খ) প্রশ্ন উঠে না।

**বেকার ভাতা**

**১১৮।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৩৪।) **শ্রী অশোক ঘোষ :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৮ সালের ১লা জানুয়ারী থেকে ১৯৮৪ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত বেকার ভাতা বাবদ পশ্চিমবঙ্গ সরকারের মোট কত টাকা ব্যয় হয়েছে?

**শ্রম বিভাগের মন্ত্রী :** ১৯৭৮ সালের ১লা এপ্রিল থেকে পশ্চিমবঙ্গে বেকার ভাতা প্রকল্প চালু হয়েছে। ১৯৮৪ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত উক্ত প্রকল্পে পশ্চিমবঙ্গ সরকারের আনুমানিক ৭৬.০৫

কোটি টাকা ব্যয় হয়েছে। (প্রভিশ্যনাল)

**স্পনসর্ড ও বেসরকারী কলেজের অশিক্ষক কর্মচারী**

**১১৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৬৮।) **শ্রী সুভাষচন্দ্র মাহাতো এবং শ্রীকাশীনাথ মিশ্র :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে স্পনসর্ড ও বেসরকারী কলেজগুলিতে অশিক্ষক কর্মচারীর সংখ্যা কত;

(খ) উক্ত অশিক্ষক কর্মচারীদের জন্য পে কমিশনের রিপোর্ট প্রকাশিত হয়েছে কিনা; এবং

(গ) না হলে তার কারণ কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) আনুমানিক ৭৬০০।

(খ) এবং (গ) পশ্চিমবঙ্গের স্পনসর্ড কলেজ ও বেসরকারী কলেজের অশিক্ষক কর্মচারীদের বেতনহার ও চাকুরীর শর্তাবলীর বিষয়টির দ্বিতীয় বেতন কমিশনের আওতায়ভুক্ত ছিল এবং উক্ত কমিশনের সুপারিশ বিবেচনা পূর্বক তাঁদের জন্য ১-৪-৮১ হইতে সংশোধিত বেতনহার চালু করা হয়েছে।

**নিবিড় শিশু বিকাশ সেবা প্রকল্প**

**১২০।** (অনুমোদিত প্রশ্ন নং ২২৯০।) **শ্রীদীপেন্দ্র বর্মন :** ত্রাণ ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) পশ্চিমবঙ্গে এ পর্যন্ত বিভিন্ন জেলাতে "নিবিড় শিশু বিকাশ সেবা (আই সি ডি এস)" প্রকল্পের আওতায় কত শিশু ও মাতা উপকৃত হচ্ছে;

(খ) ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে আর কতগুলি প্রকল্প জেলাগুলিতে চালু করা হবে; এবং

(গ) (১) ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে পশ্চিম দিনাজপুর জেলার কোন্ কোন্ ব্লকে উক্ত প্রকল্প চালু করা হবে; এবং (২) কত শিশু ঐ প্রকল্পের দ্বারা উপকৃত হবে?

**ত্রাণ ও কল্যাণ বিভাগ মন্ত্রিমহাশয় :** (ক) পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলাতে "সুসংহত শিশু বিকাশ সেবা (আই সি ডি এস)" প্রকল্পের মাধ্যমে ১০ লক্ষ ৫০ হাজার শিশু ও মাতা উপকৃত হবে।

(খ) ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে আর ৩০টি প্রকল্প চালু করা হবে।

(গ) (১) ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে পশ্চিম দিনাজপুর জেলায় কোন ব্লকে উক্ত প্রকল্প মঞ্জুর করা হয় নাই; (২) প্রশ্ন উঠে না।

## Adjournment Motion.

**Mr Speaker :**

Today I have received three notices of Adjournment Motion. The first is from Shri Dhirendra Nath Sarkar on the subject of de-

terioration of law and order situation in West Dinajpur District. The second is from Shri Choudhuri Abdul Karim on the subject of alleged atrocities on about fourteen refugee families at Rameshpur Colony in Islampur Police Station following a murder of one member of the Panchayet Samity and last is from Dr. Manas Bhunia on the subject of alleged atrocities on the common people at Ghatal in the district of Midnapur.

The subject matters of the motions relate to day-to-day administration. The Members may attract attention of the Ministers concerned through Calling Attention. Questions. Moreover. they will get opportunity to raise these matters during discussion on the Police Budget on 18.4.85.

I. therefore, withhold my consent to all the motions.

One member of the party may. however. read out the text of his motion as amended.

**Shri Md. Abdul Karim Chowdhury :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence. namely :-

About 14 refugee families of Rameshpur Colony under P.S. Islampur. Dist. West Dinajpur were driven out about one and half years ago of their houses by supporters of the major political party of the Rulling Front following a murder of one Panchyat Samity Member from that colony and even to day they are not allowed to go to their houses. The local administration seems to be ineffective to resettle these families in their own houses.

## Calling Attention to Matters of Urgent Public Importance

**[1.40 p.m. – 1.50 p.m.]**

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention, namely:

1. Reported hoox of tax payable to State Govt. by two wine factories. - Shri Dilip Mazumdar.
2. Delay in electrification at 20 Houses in West Dinajpur district. - Shri Dhirendra Nath Sarkar.

3. Assault of the officer-in-charge of Khandaghosh Police Station. Burdwan on 5.4.85 - Dr. Manas Bhunia.
4. Reported sporadic attacks of Jaundice in Calcutta and Suburban areas. - Shri Anil Mukherjee.
5. Acute scarcity of drinking water in Midnapur and in some other district of West Bengal - Dr. Omar Ali.
6. Serious draught condition prevailing in the industrial areas of West Bengal. - Shri Gopal Krishna Bhattacharyya.

I have selected by the notice of Shri Anil Mukherjee on the subject of 'Reported sporadic attacks of Jaundice in Calcutta and Suburban areas'.

The Minister-in-charge will please make a statement today. if possible. or give a date.

**Shri Ramnarayan Goswami :** ১৯ তারিখে।

**Mr. Speaker :** I now call upon the Minister-in-charge of Health and Family Welfare Department to make a statement on the subject of outbreak of enteric disease in the districts of Howrah. Midnapur. 24-Parganas, Bankura and Purulia resulting in death of many people (Attention called by Shri Asok Ghosh. Shri Kashinath Misra and Shri Anil Mukherjee on the 3rd April. 1985).

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী রাম নারায়ন গোস্বামী :**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় সদসাদ্বয়ের দৃষ্টি-আকর্ষনী বিষয়ে আমি প্রথমেই বলতে চাই, বর্তমান সরকার জনস্বাস্থ্যের জনস্বাস্থ্যের প্রতিষেধক দিকটির উপর বিশেষ গুরুত্ব দেন। বিশেষ করে বৎসরের এই কটি মাস জনস্বাস্থ্যের দিকে অত্যন্ত সচেতন দৃষ্টি রাখা যে একান্তভাবে প্রয়োজন, সে সম্বন্ধে আমরা অত্যন্ত সজাগ্। মাননীয় সদস্যবৃন্দ নিশ্চয়ই জানেন, পানীয় জলের অভাব অথবা অশুদ্ধতা আন্ত্রিক রোগ সংক্রামনের প্রধানতম কারণ। যদিও পানীয় জল সরবরাহের ভার অন্য বিভাগের উপর ন্যস্ত, তবুও আন্ত্রিক রোগের প্রাদুর্ভাব এবং পানীয় জলের সরবরাহ এত ওতপ্রোতভাবে জড়িত যে স্বাস্থ্য বিভাগের

পক্ষে এ সম্বন্ধে নিশ্চল থাকা সম্ভব নয়। ১৩ই মার্চ আমরা সব জেলার জিলাশাসক, মুখ্য স্বাস্থ্য আধিকারিক সহ সংশ্লিষ্ট সকলকে পানীয় জল এবং আন্ত্রিক রোগের প্রাদুর্ভাব সম্বন্ধে সর্তকবাণী পাঠিয়ে তাঁদের এ বিষয়ে তৎপর হতে বলেছি।

আন্ত্রিক এবং অন্যান্য সংক্রামক রোগ প্রতিরোধ কল্পে এক মাস আগে থেকে পানীয় জলের উৎসগুলিকে পরিশুদ্ধ ও বীজানুমুক্ত রাখা যে সব গ্রামে পানীয় জলের কোনও ব্যবস্থা নাই সেখানে অবিলম্বে পানীয় জলের ব্যবস্থা করা এবং অব্যবহার্য্য নলকূপগুলি মেরামত করবার জন্য জেলায় জেলায় জরুরীভিত্তিক কর্মসূচী নেবার নির্দেশ দেওয়া হয়েছে। রোগের প্রাদুর্ভাব দেখা দিলে সঙ্গে সঙ্গে স্বাস্থ্য বিভাগে খবর পাঠানো, "ও-আর-এস", "হেলোজেন" প্রভৃতি প্রতিষেধকমূলক ঔষধের ষ্টক্-প্রতি জেলায় ইতিপূর্বেই ব্যবস্থা করা হয়েছে। ১৮ই মার্চ আমি প্রত্যেক জিলাপরিষদের সভাধিপতিকে ব্যক্তিগতভাবে আবেদন জানিয়েছি, তাঁরা যেন অকেজো নলকূপগুলি অবিলম্বে সারিয়ে ফেলা ব্যবস্থা করেন এবং রোগের লক্ষণ দেখা দিলেই স্থানীয় মুখ্য স্বাস্থ্য আধিকারিকের সঙ্গে যোগাযোগ রাখেন। গ্রামে গ্রামে যে সকল 'হেল্‌থ গাইড' আছেন এবং স্থানীয় পঞ্চায়েতগুলিও রোগ প্রতিষেধকমূলক ব্যবস্থাদির সঙ্গে সক্রিয়ভাবে জড়িত আছেন আমাদের কাছে খবর আছে যে, জেলান্তরে পঞ্চায়েত ও স্বাস্থ্য দপ্তর যুক্তভাবে লিফলেট প্রচার করছেন। আন্ত্রিক রোগের কারণ নির্ণয়, প্রতিরোধ ও নিরাময় সম্বন্ধে আমি বিশিষ্ট চিকিৎসাবিজ্ঞানীর সঙ্গে আলোচনায় বলেছিলাম গত ২০।৩।৮৫ তাং এবং এই বিশেষজ্ঞ বৃন্দের মতামত অনুসারে ব্যবস্থাদি নেওয়া হয়েছে।

সংক্ষেপে এটুকুই বলতে চাই যে প্রতিরোধমূলক সম্ভাব্য ব্যপক থাকায় মার্চের প্রথম থেকেই নিয়ে আসছি। কিন্তু, একথা আজ সবারই জানা যে, এবৎসরের মতো প্রতিকূল আবহাওয়া - অনেক বৎসরের মধ্যে দেখা যায় নি। চৈত্র মাস শেষ হয়ে বৈশাখে পা দিলাম আমরা, কিন্তু বিন্দুমাত্র কালবৈশাখী বা বৃষ্টিপাতের সম্ভাবনা লক্ষিত হচ্ছে না। ফলে, জলের স্তর অত্যন্ত নেমে গেছে, যে সব্ পানীয় জলের উৎসের উপর জনসাধারণ বিশেষ করে গ্রামবাসী মানুষ নির্ভরশীল সেখানে জলাভাব দেখা যাচ্ছে।

মার্চ মাসের ২য় সপ্তাহ থেকে আমরা মেদিনীপুর, ২৪-পরগনা, হাওড়া, বাঁকুড়া, পুরুলিয়া জেলা এবং কলকাতা থেকে আন্ত্রিক রোগের আক্রমনের খবর পেয়েছি। দেখা যাচ্ছে, কলকাতা সহ উক্ত জেলাগুলিতে মার্চ মাসে ৪৯২ জন আন্ত্রিক রোগে আক্রান্ত হয়েছেন তন্মধ্যে ২৪ জন মারা যান। "জনডিশ" রোগে কোনও ব্যাপক প্রাদুর্ভাবের সংবাদ আমরা এখনও পর্যন্ত পাইনি।

আমি আগেই বলেছি, আন্ত্রিক ও অন্যান্য গ্রীষ্মকালীন রোগের প্রাদুর্ভাব সম্বন্ধে আমরা মার্চ মাসের গোড়া থেকেই সচেতন এবং সরকারী এবং স্থানীয় প্রতিনিধিত্ব মূলক সংস্থার মাধ্যমে বিভিন্ন প্রতিরোধ মূলক ব্যবস্থা নেওয়া হয়েছে এবং আজও তা অব্যাহত রয়েছে। রোগের আক্রমনের শুরুতেই যাতে সংক্রমন রোধ করা যায় যে সম্বন্ধেও সব রকম ব্যবস্থা নেওয়া হচ্ছে এবং হবে। "পাবলিক হেল্‌থ ইঞ্জিনীয়ারিং" যাঁদের উপর গ্রামীন জল সরবরাহের ভার অর্পিত, আমরা তাঁদের অনুরোধ করেছি, জলাভাবগ্রস্থ এলকায় যাতে নলকূপ বসানো হয় এবং যে সব স্থানে নলকূপ অকেজো হয়ে রয়েছে সেগুলি অবিলম্বে সারানো হয়।

সব শেষে একটি কথা বলা খুবই প্রাসঙ্গিক এবং প্রয়োজনীয় তা হল, আজও দেশের মানুষ বিশেষ করে গ্রামের মানুষ তাঁদের দৈনন্দিন জীবনে বৃষ্টিপাতের উপর নির্ভরশীল, প্ল্যানিং এর তিন দশক অতিক্রান্ত হলেও গ্রামের বহু মানুষ পানীয় জলের অভাবে ক্লিষ্ট এবং বিভিন্ন সংক্রামক শিকার। তার একমাত্র কারণ, বহু বৎসর আমরা স্বাস্থ্য বলতে শুধু বুঝেছি মেডিক্যাল কলেজ, ঔষধ আর হেল্‌থ সেন্টার। জনস্বাস্থ্যের প্রতিরোধের দিকটি রয়ে গেছে উপেক্ষিত। এ ব্যবস্থার পরিবর্তনে আমরা বদ্ধপরিকর কেননা, আমরা জানি, রোগপ্রতিরোধই জনস্বাস্থ্যের ভিত্তি। মাননীয় সদস্যগণকে আজ আমি আশ্বাস দিচ্ছি, আন্ত্রিক রোগীর চিকিৎসাকল্পে আমরা সবরকম ব্যবস্থা নিয়েছি এবং নিচ্ছি প্রয়োজনীয় ঔষধপত্রের কোন অভাব নেই। এই রোগ প্রতিরোধ ও নিরাময় ব্যবস্থায় মাননীয় সদস্যবৃন্দকে সক্রিয় সাহায্যের জন্য আহ্বান জানাই।

আমি আর একটি কথা এর সঙ্গে যোগ করতে চাই। শেষ পর্যন্ত আজকে যে রিপোর্ট পেয়েছি তাতে হুগলী এবং কুচবিহার মিলিয়ে আরো ৪৫জন আক্রান্ত হয়েছেন এবং ৬ জন মারা গেছেন। দ্বিতীয় যে বিষয়টা ধরতে চাই সেটা হচ্ছে গ্রামাঞ্চল থেকে নির্বাচিত সদস্যদের জন্য আমরা একটা ব্যবস্থা করেছি। আমরা আগামী ১৯ তারিখে এ্যাসেম্বলীতে কিছু প্রাথমিক চিকিৎসার জন্য যে ঔষধ দরকার বিশেষ করে হ্যালোজেন, ওরাল দি হাইড্রেশান সল্ট এবং পুরকেশন ট্যাবলেট এই তিনটি মিলিয়ে আমরা সকলকে দেব। ১৯ তারিখে থেকে ২৬ তারিখের মধ্যে আপনারা নিয়ে গিয়ে এটা নিজেদের সংগঠন এবং নিজেদের উদ্যোগে যে সমস্ত গ্রাম এ্যাফেকটেড হয়েছে সেখানে বিলি করবেন। এ ছাড়াও প্রত্যেকটি পঞ্চায়েতকে ও ঔষুধ দিয়েছি বিলি করার। সুতরাং ঔষুধের কোন অভাব থাকছে না।

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (police) Department will please make a statement on the subject of reported murder of one Shri Arun Mondal at village Banghghata under P.S. Swarupnagar in 24-parganas by the Congress(I) mob on the 1st April, 1985.

(Attention called by Shri Anisur Rahman Biswas, Shri Narayandas Mukherjee and Shri Birendra Narayan Ray on the 4th April, 1985).

**[1.45 – 1.50 p.m.]**

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Patit Paban Pathak :** Mr. Speaker, Sir, with your permission I beg to state that on 1.4.85, at about 07.30 hours, some boys of Baghghata village, P.S. Swarupnagar, assembled in a football ground of Bagghata colony and damaged the tiles and mud walls of a house, whose construction had just been undertaken, of one Arun Mondal on the western side of the football ground. At about 09.00 hours when Arun Mondal and his brothers Bimal Mondal and Gopal arrived there they also mobilised their neighbours when they were

attacked by the other group. As a result of this attack Arun Mondal, his two brothers and five others sustained injuries. Arun Mondal was hit by a ballam and he died on way to hospital. On the complaint of one Swapan Mondal, Swarupnagar P.S. Case No.1 dated 1.4.85 under section 147/148/149/427/323/325/326/304 I.P.C. was started. On receipt of this information, S.D.P.O., Basirhat, C.I., Basirhat, and other police force rushed to the place of occurrance. Raids were organised in the area and 3 persons including 2 F.I.R. named accused were arrested at that time. In a subsequent raid two more accused persons including one F.I.R. named person were arrested. A police camp was set up in that area.

It has been reported by Additional S.P. (North-Barasat) 24 pgs. that the said football ground comprising of 1½ bighas of land excluding 10 cottahs which belongs to one Ram Dulal Sarkar of Bagghata is a vested one. The boys of the adjoining village used to play football in the said ground since last 10/12 years. Three years back the local panchayat allowed 15 families hailing from Bangladesh to construct their hutments on a stretch of land on the western side of the football ground which is also reportedly vested. The deceased Arun mondal and his brothers Bimal Mondal and Gopal Mondal constructed one hutment about 3 years back on this stretch of land as allowed by the local Panchayat. About a week prior to this incident, Arun Mondal started constructing a new hutment on a vacant portion of the land which was reportedly given to Ram Dulal sarkar in lieu of 10 cottahs of land failing inside the football ground. When Arun Mondal brought tiles and started constructing mud walls the local boys ransacked the underconsturcted house and the clash followd. Aurn Mondal and his brothers and local khetmajurs are followers of C.P.I.(M) while the accused party are the supporters of Congress (I). On the complaint of the opposite party a counter case vide No.3 dated 4.4.85 u/s 147/148/149/324/325 I.P.C. was started.

**[1.50 – 2.00 p.m.]**

## MENTJON CASES

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনার মাধ্যমে বিধান সভার সমস্ত সদস্যদের একটি বিষয় অবগত করাতে চাই। আজকে সকাল থেকে এস.এফ আই দল বিভিন্ন ষ্টেশনে জোর করে যাত্রী যারা টিকিট কিনতে চায় তাদের টিকিট কিনতে বাধা সৃষ্টি করছে এবং প্রত্যেক

টিকিট কেন্দ্রে স্লোগান দেওয়া হচ্ছে। লক্ষ্মীকান্তপুর থেকে যত ট্রেন আসছে, ডায়মন্ডহারবার থেকে যত ট্রেন আসছে, বজবজ থেকে যত ট্রেন আসছে প্রত্যেকটি ষ্টেশনে দাঁড়িয়ে টিকিট কিনতে বাধা দেওয়া হচ্ছে। এমনকি হাওড়াতেও টিকিট কিনতে দিচ্ছে না, বলছে টিকিট না কিনে বিনা পয়সার যাও, বিনা পয়সার যাওয়ার জন্য প্ররোচিত করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনে আনন্দিত হবেন যে সেখানে সাধারণ মানুষ বাধা দিচ্ছে, সাধারণ মানুষ বলছে আমরা টিকিট কিনে যাব, আপনারা কিছু বলবেন না। তখন তারা বলছে আপনারা যদি টিকিট কেনেন তাহলে বাইরে গেলে টিকিট ছিঁড়ে দেব। সেজন্য বারুইপুর ষ্টেশনে যারা প্রতিরোধ করেছিল তাদের সঙ্গে ধাক্কাধাক্কি হয়েছে। যাত্রীরা বলেছে আপনারা বিধানসভায়, পার্লামেন্টে গিয়ে বলুন, ষ্টেশনে এসে গন্ডগোল করছেন কেন। আজকে ২/৩টি কেস দায়ের হয়েছে। এস এফ আই-এর ছেলেরা এই রকমভাবে প্রত্যেকটি জায়গায় টিকিট কিনতে বাধা সৃষ্টি করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে অনুরোধ করছি যে আপনি মুখ্যমন্ত্রীকে বলুন হস্তক্ষেপ করতে। প্রতিটি ষ্টেশনে শান্তিপ্রিয় প্যাসেঞ্জার যারা টিকিট কিনতে চায় তাদের বাধা দেওয়া হচ্ছে। অথচ অধিকাংশ যাত্রীর একটা কথা ট্রেনের কামরা ভেঙ্গে নিয়ে যাচ্ছে, ফ্যান চুরি করে নিয়ে যাচ্ছে এরজন্য আপনারা প্রতিবাদ করছেন না কেন? লাইনের চুরি হয়ে যাচ্ছে আপনারা তার প্রতিবাদ করছেন না, কেবল চুরি হয়ে যাচ্ছে তার কোন প্রতিবাদ না করে শুধু ট্রেনের ভাড়া বাড়াবার জন্য যাত্রীদের উপর এই রকম নিগ্রহ করছেন কেন। তাই আমি অধ্যক্ষ মহাশয়, আপনাকে অনুরোধ করছি আপনি মুখ্যমন্ত্রীকে এই বিষয়ে হস্তক্ষেপ করতে বলুন যাতে আর না বাড়াবাড়ি হয়, তাহলে ভয়ংকর অবস্থার সৃষ্টি হতে পারে।

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। স্যার আপনি জানেন আজ ১৫ই এপ্রিল থেকে রেলের ভাড়তি ভাড়া এবং মাশুল কার্যকরী করার দিন। এই বাড়তি ভাড়া এবং মাশুল বৃদ্ধির প্রতিবাদে আজকে পশ্চিমবঙ্গের বিভিন্ন ষ্টেশনে এর বিরুদ্ধে প্রতিবাদ হচ্ছে। আজকে এই কলকাতার বুকের উপর হাওড়া ষ্টেশন, শিয়ালদহ ষ্টেশনের নর্থ, সাউথ মেন সমস্ত জায়গায় এস ইউ সি সহ ৮টি বামপন্থী পার্টির নেতৃত্বে যুক্ত আন্দোলন মোর্চার ভিত্তিতে সেখানে আন্দোলন অবরোধ হচ্ছে। হাওড়াতে ব্যাপকভাবে শান্তিপূর্ণ অবরোধকারীদের উপর টিয়ার গ্যাস ছোঁড়া হয়েছে, ৫/৬ রাউন্ড ফায়ারিং হয়েছে, তাতে ১৫০ জন আহত হয়েছে, ৩ জন এর বুলেট ইনজুরী হয়েছে। মারাত্মকভাবে কয়েকজন আহত হয়েছে শিয়ালদহ মেন ষ্টেশনে। সেখানে ১ রাউন্ড ফায়ারিং হয়েছে, লাঠিচার্জ হয়েছে, টিয়ার গ্যাস ছোড়াঁ হয়েছে, ১০০ জন সেখানে আহত হয়েছে। সুকমল দাশ গুপ্ত, প্রবোধ পুরকাইত, এম.এল.এ, সেখানে উপস্থিত ছিলেন। শিয়ালদহ সাউথ ষ্টেশনে আমি নিজে ছিলাম, সেখানে শান্তিপূর্ণ অবরোধ হচ্ছিল, সেখানে হাজার হাজার যাত্রী সাধারণ স্বতঃস্ফূর্তভাবে শান্তিপূর্ণভাবে অবরোধ করছিলেন, সেখানে তাদের উপর বেপরোয়াভাবে লাঠিচার্জ করা হয়েছে। স্যার, আমিও অক্ষত অবস্থায় নেই, আমার সমস্ত জায়গায় লাঠিচার্জ করা হয়েছে। এম এল এ-দের উপর যদি এই রকম লাঠিচার্জ হয়ে থাকে তাহলে সাধারণ যাত্রীদের উপর কি ধরণের মারাত্মক আক্রমণ হয়েছে সেটা বুঝতে পারছেন। অত্যন্ত বেদনার কথা যে আমরা এই বিধানসভার গত ২৯শে মার্চ তারিখে রেলের বাড়তি ভাড়াও মাশুল বৃদ্ধির বিরুদ্ধে সর্বসম্মতিক্রমে প্রস্তাব গ্রহণ করেছিলাম। আজকে যাত্রী সাধারণ স্বতঃস্ফূর্তভাবে এর প্রতিবাদ জানালে পুলিশ তাদের বেপরোয়া লাঠি চার্জ, গুলি, টিয়ারগ্যাস ছোঁড়ে। আমি আপনার কাছে আবেদন করছি, আপনি দেখুন এই বিধানসভাকে আজকে অবমাননা করা হচ্ছে। আমি মুখ্য মন্ত্রীর কাছে আবেদন করছি যে তিনি এই ব্যাপারে অবিলম্বে একটি ষ্টেটমেন্ট করুন। কেন পুলিশ এই

শান্তিপূর্ণ আন্দোলনের উপর লাঠি চার্জ গুলি টিয়ারগ্যাস ছুঁড়বে? এর থেকে এমন কি বিধায়করাও পর্যন্ত রেহাই পায় নি। এবং ওয়েষ্ট বেঙ্গল পুলিশই এই রকম কাজ করছে। তাই আমি মুখ্যমন্ত্রীর কাছে দাবী করছি তিনি এই ব্যাপারে একটা বিবৃতি দিন। আজকে পশ্চিমবাংলার সাড়ে সাত কোটি মানুষের স্বার্থে যে শান্তিপূর্ণ আন্দোলন হচ্ছে সেই আন্দোলন ন্যায়সংগত কিনা, বা এই আন্দোলন অগণতান্ত্রিক কিনা সেটা বলুন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীসত্য বাপুলী এবং দেবপ্রসাদ সরকার এই দুইজন মাননীয় সদস্য অসত্য কথা বলে হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। মাননীয় সদস্য সত্য বাপুলী বললেন যে বামফ্রন্টের ৮টি শরিক দল এবং তাদের যুব ছাত্র দল যাত্রী সাধারণকে জোর করে টিকিট কাটতে দিচ্ছে, না জোর করে রেল অবরোধ করছে। আমি দুটি ষ্টেশনে ছিলাম। আমি দেখেছি সেখানকার সাধারণ মানুষের কাছে আমাদের শরিক দল সমূহের পক্ষ থেকে আবেদন করা হয়েছে এবং তাতে কেউ টিকিট কাটে নি। মাননীয় সদস্য দেব প্রসাদ সরকার যেটা বললেন সমস্ত বামপন্থী দল এবং তাদের যুব ছাত্র ও এস.ইউ.সি. মিলে আমরা রেল অবরোধ করেছি। আমাদের রেল অবরোধের কোন প্রোগ্রাম ছিল না। আমরা কোন জায়গায় রেল অবরোধ করি নি। আমরা যাত্রী সাধারণকে বেশী ভাড়া যাতে তারা না দেয় তার জন্য তাদের কাছে আমরা আবেদন রেখেছি।

**শ্রী ননী কর :** মাননীয় সদস্য কৃপা সিন্ধু সাহা যে কথা বললেন সেই কথা ঠিকই। আমি চারটি ষ্টেশনে গিয়েছি আমি জানি কোথায় রেল অবরোধ করা হয় নি। রেলের ভাড়া বৃদ্ধির প্রশ্নে ইতিমধ্যে ৩ জন সদস্য অংশ গ্রহণ করেছেন। সত্য বাপুলী মহাশয়ের গা জ্বলে উঠেছে। রেলের ভাড়া বৃদ্ধির হবার পর রেলের সমস্ত যাত্রী সাধারণ সকলেই তার প্রতিবাদ করেছে বলে আজকে যেহেতু ওদের লোকও এর মধ্যে আছে তাই সত্য বাপুলী মহাশয়ের জ্বালা ধরেছে। বামফ্রন্টের দলের পক্ষ থেকে ছাত্র যুব কিষাণ তারা কেউই রেল অবরোধ করেনি। এবং সেই প্রোগ্রামও আমাদের ছিল না। স্যার আমি বনগাঁ লাইনের হাবড়া, অশোকনগর, গুমা, বীরা এই চারটি ষ্টেশনে আমি গিয়েছি। সেখানে দেখেছি সহস্র সহস্র যুব ছাত্র কিষাণ যৌথভাবে যাত্রী সাধারণের কাছে আবেদন করছে যে তোমরা বর্ধিত ভাড়া দিও না।

**[ 2.00 - 2.10 P.M. ]**

সকলেই ট্রেনে উঠছে, এবং ট্রেনও চলছে - কিন্তু লোকে ভাড়া দিচ্ছে না। এখানে কংগ্রেসের মানুষরাও ঐ সব আন্দোলনকারীদের অভিনন্দন জানাচ্ছে, তাদের আর্শীবাদ করছে। তারা বলছে কেন্দ্রীয় সরকারের এই জঘন্য কাজ যে করেছে তার বিরুদ্ধে আন্দোলন করে সঠিক কাজই করা হয়েছে। সেখানে কংগ্রেস পার্টি থেকে গোলমাল করা হয়েছিল। আজকে এস.ইউ.সি অন্য প্রোগ্রাম নিয়েছে - তারা রেল অবরোধ করার প্রোগ্রাম নিয়েছে। আজকে বামফ্রন্টের পক্ষ থেকে রেল অবরোধ করা হয় নি। আজকে সকলেই এই আন্দোলনকে সমর্থন করে। আজকে পশ্চিমবাংলার সমস্ত লোক এই রেলের ভাড়া বৃদ্ধির প্রতিবাদ জানাচ্ছে।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি ঘটনার কথা জানাতে চাই। বহু দিন ধরে স্যার, আপনি জানেন এই সীমান্ত রাজ্য পশ্চিমবাংলায় ওপার বাংলা থেকে বহু বেআইনী লোক অনুপ্রবেশ করে আমাদের রাজ্যে চলে আসছে। চিরকাল ধরে দলে দলে তারা এখানে এসে বসবাস করছে। সীমান্ত এলাকায় যেসব জেলাগুলি আছে সেখানে তারা বিভিন্ন ঘরে ঘরে

অনুপ্রবেশ করে আছে। এবং যেসব বামফ্রন্টের গ্রামসভা, অঞ্চল পঞ্চায়েত রয়েছে তারা ঐসব অনুপ্রবেশকারী এই রাজ্যের অধিবাসী বলে সার্টিফিকেট ইসু করছে তাদের রেসন কার্ড দিচ্ছে, এবং এমন কি তাদের ভোটার লিষ্টে নাম তুলবার চেষ্টা করছে। এই জনবহুল রাজ্যে যদি এই অবস্থা চলে তাহলে অদূর ভবিষ্যতে পশ্চিমবাংলায় বসবাসের জন্য আর কোন ভূখন্ড থাকবে না। মানুষ এখানে আর বাস করতে পারবেন। অবিলম্বে এইসব অনুপ্রবেশকারীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা দরকার। আমি রাজ্য সরকারকে অনুরোধ করবো যে তাদের ভিসা মেয়াদ শেষ হবার পর তাদের যেন এখানে থেকে চলে যাবার ব্যবস্থা করেন।

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয় একটা বক্তব্য রেখেছেন। আমি আপনাকে জানাতে চাই, আমি নিজে আমি নিজে বালিগঞ্জ ষ্টেশনে গিয়েছিলাম। সেখানে জমি নিজের চোখে দেখেছি যে প্রায় সহস্র ছাত্র ঐ ষ্টেশনের যাত্রী সাধারণদের কাছে আবেদন করছে যে কেন্দ্রীয় সরকার বিশেষ রেলের এই অস্বাভাবিক রেলের ভাড়া মাশুল বৃদ্ধি করেছে আমাদের তার প্রতিবাদ করা উচিত। এবং গরীব জনসাধারণের তা করা উচিত। এখানে সত্য বাপুলী মহাশয় যে বক্তব্য রেখেছেন তা অসত্য। হাজার হাজার মানুষ যৌথভাবে এর প্রতিবাদ করছে। অবরোধ করার কোন প্রোগ্রামই আমাদের ছিল না। আমাদের মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা ঠিক কথা বলেছেন। বামফ্রন্টের কর্মসূচী হচ্ছে প্রতিবাদ আন্দোলন করা। কোন রেল অবরোধ কিংবা কোন জায়গায় বিশৃংখলা সৃষ্টি করা হয়নি। সাধারণ মানুষের কাছে শান্তিপূর্ণ ভাবে আহ্বান জানানো হয়েছে, এই ভাড়া বৃদ্ধির প্রতিবাদ দৃঢ় পদক্ষেপ করুন। কেন্দ্রীয় সরকারকে জানান, তাঁদের এই প্রস্তাব তাঁরা প্রত্যাখ্যান করুন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অন্য প্রসঙ্গে একটি গুরুতর ঘটনার বিষয় আপার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। সমগ্র পশ্চিমবাংলায় জাল ওষুধের কারখানায় আজ ছেয়ে গেছে। বহরমপুর শহরে কয়েকদিন আগে ড্রাগ কন্ট্রোল থেকে একটা জাল ওষুধের কারখানা ধরা হলো এবং দেখা যাচ্ছে সেখানে ডিস্টিলড্ ওয়াটার তৈরী করা হয়েছে গঙ্গার জল দিয়ে, ময়দার গুঁড়ো দিয়ে ক্যাপসুল তৈরী হয়েছে এবং সঙ্গে সঙ্গে বিভিন্ন ডিসপেন্সারী করা হয়েছে, মেডিকেল ষ্টোরর্স হয়েছে বহরমপুর শহরের বিভিন্ন জায়গায় বিভিন্ন নামে। সেখান থেকে লোকেরা ওষুধ কেনে। শুধু বহরমপুর শহরেই নয় ধুলিয়ানেও একটি এই রকম জাল ওষুধের কারখানার সন্ধান পাওয়া গেছে। আমার আশংকা সমগ্র পশ্চিমবাংলায় এই ধরণের ঘটনা ঘটেছে। সবচেয়ে মারাত্মক যে ঘটনা, এই সমস্ত কারখানায় জাল ওষুধ যেমন তৈরী হচ্ছে, তেমনি বিভিন্ন সরকারী হাসপাতালের লেবেল মারা ওষুধ সেই সব কারখানা থেকে পাওয়া যাচ্ছে। যে কারখানাটি বহরমপুরে ধরা হয়েছে সেখান থেকে দু লক্ষ টাকার সরকারী ওষুধ পাওয়া গেছে। এটা অত্যন্ত দুঃখের বিষয়, জনস্বাস্থ্য নিয়ে এই রকম একটা ছিনিমিনি খেলা হচ্ছে। সুতরাং মন্ত্রী মহাশয়দের এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি, তাঁরা অবিলম্বে দৃঢ় হস্তে এই সব জিনিস বন্ধ করুন।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৫/৪/৮৫ তারিখে আসানসোল রেল ষ্টেশনে একজন হকার তাঁর নাম মহঃ কুদ্দুস, তাঁকে পিটিয়ে মেরে ফেলা হলো এবং রেল ষ্টেশনের নর্দমায় তাকে ফেলে দেওয়া হলো। তার ময়না তদন্ত হয় কিন্তু লোকাল পুলিশকে জানানো সত্বেও আসামীদের এখনও পর্যন্ত গ্রেপ্তার করা হয়নি। ঐ রেল ষ্টেশনে একটা আর.জি.পার্টি আছে, সেই

আর.জি.পার্টির ক্যাপটেন হচ্ছে স্বপন চাঁদ, তিনি হচ্ছেন কংগ্রেসের একজন সদস্য। ঐ রেল পুলিশের সঙ্গে হকারদের ঘুষের ব্যাপারে একটা যোগাযোগ আছে এবং কয়েকদিন আগে লক্ষণ মালি নামে একজন হকারকে থানায় চালান দেওয়া হলো, তার কিছুদিন বাদেই মহঃ কুদ্দুসকে মেরে নর্দমায় ফেলে দেওয়া হলো। পুলিশ আর.জি.পার্টিকে সাহায্য করে যাচ্ছে। আমি গত ৯/৪/৮৫ তারিখে আই.জি.'র কাছে লিখিত ভাবে একটা ডেপুটেশন দিয়েছিলাম, কিন্তু আজ পর্য্যন্ত সেই আসামীদের গ্রেপ্তার করা হয়নি। ১৯৮৪ সালে ঐ আর.জি.পার্টির গুন্ডারা আসানসোলের টি.ইউ.সি.সি'র অফিস পুড়িয়ে দিয়েছিল। এই বছর আসানসোলে যে হকারটিকে মেরে নর্দমায় ফেলে দেওয়া হলো, তার পোস্ট মার্টেম পর্য্যন্ত হলো, কিন্তু এখনও পর্য্যন্ত আসামীদের ধরা হলো না। আসামীদের যাতে অবিলম্বে গ্রেপ্তার করা হয় তার ব্যবস্থা মন্ত্রী মহাশয় করুন।

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এখানকার সমস্ত সদস্যদের একটি গুরুত্বপূর্ণ এবং অভিনব কথা শোনাতে চাই। এতদিন হাউসে এসে শুধু পুলিশের দুর্নীতির কথা শুনে এসেছি। আমি আজকে বোলপুর থানার ও.সি. সুকুমার চ্যাটার্জীর কর্ত্তব্য পরায়নতার প্রশংসা করছি এই হাউসের কাছে।

( মিঃ স্পীকার ঃ নো নেম প্লীজ)

গত ৬ তারিখে শেখ ইউসুফ হত্যার কথা এই হাউসে আমি জানিয়েছি। এই হত্যার সঙ্গে জড়িত এবং এফ.আই.আর. 'এ যার নাম আছে, সেই ধীরেণ ঘোষ, গত সাত তারিখে হত্যার পরের দিন সি.পি.এম. পার্টি অফিসে ঐ জেলার মন্ত্রীর সঙ্গে মিটিং করছিলেন। যতদূর ঘটনা শোনা যায়, পুলিশ অফিসার, সেই ও.সি দরজা খুলে ভিতরে ঢোকেন এবং ঢুকে মন্ত্রী মহাশয়কে বলেন যে ধীরেন ঘোষ মিটিংয়ে আছেন, আমি তাকে গ্রেপ্তার করতে এসেছি।

**[ 2.10 - 2.20 P.M. ]**

মন্ত্রী মহাশয় বলেন, আপনি সিওর যে এই ভদ্রলোক ঐ খুনের সঙ্গে যুক্ত আছেন। তখন ও.সি বলেন, হ্যাঁ, আমি সম্পূর্ণভাবে জানি, আমি নিশ্চিত তিনি এই ঘটনার সঙ্গে যুক্ত আছেন। তখন মন্ত্রী মহাশয় বলেন যে আপনি ফিরে যান, আমি ধীরেন সরকারকে পাঠিয়ে দিচ্ছি। তারপরে ধীবেন সরকারকে বোলপুর থানায় পাঠিয়ে দেন, তিনি সেখানে আত্ম সমর্পন করেন। আমি অন্য কথায় যেতে চাইছি না, আমি শুধু একথা বলতে চাই যে বোলপুর থানার ওসি খুব কর্তব্য পরায়ন কাজ করেছেন, আমি তার প্রসংশা করছি এবং আশা করছি তার শিক্ষাই সারা পশ্চিমবাংলার থানার শিক্ষা হোক।

**শ্রী দেব রঞ্জন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত বুধবার ঘলসি থানার সাকরাইল গ্রামে কংগ্রেসী লোকেরা দলবদ্ধ হয়ে পাইপ গান, বন্দুক, রিভলবার, শড়কী, লাঠি বোম ইত্যাদি নিয়ে শেখ মইনুদ্দিন নামে একজন ক্ষেতমজুর যে স্থানীয় সি.পি.এম-এর কর্মী, তাকে ঘর থেকে বের করে টাংগী দিয়ে মেরে খুন করে পালিয়ে যান। পুলিশ আজ পর্যন্ত কোন ব্যক্তিকে গ্রেপ্তার করেনি। আমেদালী বলে একজন সাধারণ মানুষকে ধরে পুলিশ হাজতে চালান দেওয়া হয়েছে। আমি শনিবার এলাকায় গিয়েছিলাম সেখানে অত্যন্ত উত্তেজনা রয়েছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে যে সমস্ত দোষী ব্যক্তি এর সঙ্গে জড়িত আছে তাদের যেন ধরা হয় এবং গ্রামের যে পুলিশ পিকেট আছে সেটাকে আরো কিছুদিন রাখার ব্যবস্থা করা হোক।

**শ্রী কামাখ্যা চরন ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আমি সম্প্রতি মেদিনীপুরে গিয়েছিলাম। মেদিনীপুরে দীর্ঘদিন এবং দীর্ঘ সময় ধরে লোডসেডিং চলছে। মেদিনীপুর শহরে জল পাওয়া যাচ্ছে না, পানীয় জলের অত্যন্ত অভাব দেখা দিয়েছে, পুকুরও শুকিয়ে গেছে, টিউবওয়েলগুলি চলছে না। এই অবস্থার দ্রুত প্রতিকার করার জন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয় এবং বিশেষ করে পাবলিক হেল্থ্ ডিপার্টমেন্টকে এবং পৌর মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি যাতে মেদিনীপুর বাসীরা পানীয় জল পায় তার ব্যবস্থা করার জন্য।

**শ্রী অজিত কুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জলের স্তর ভীষণ ভাবে নেমে গেছে। গতকাল আমি জেঠিয়া গ্রাম পঞ্চায়েত এবং অন্যান্য গ্রামপঞ্চায়েত এলাকায় গিয়েছিলাম। জেঠিয়া গ্রাম পঞ্চায়েতে আমরা গিয়েছিলাম একটু জল খাবার জন্য। সেখানে ২ গ্লাসের বেশী জল দিতে পারেনি। এই রকম একটা অবস্থা হয়েছে। এটা শুধু এই জায়গায় নয়, বিভিন্ন জায়গায় একই অবস্থা দেখা দিয়েছে। কাজেই অবিলম্বে এই দপ্তর থেকে এই অবস্থার যাতে প্রতিরোধ করা যায়, প্রতিবিধান করা যায় তার জন্য বিশেষ ভাবে ব্যবস্থা গ্রহণ করা উচিত এবং খুব দ্রুততার সঙ্গে এই ব্যবস্থা নেওয়া উচিত। আমি সে জন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মন্ডলীর দৃষ্টি আর্কষণ করছি এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা নেবার জন্য।

**ডাঃ মানস ভূঁইঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রী এবং মন্ত্রীসভার প্রতি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি নিজেও জানেন, আপনি যখন বিগত মন্ত্রীসভার সদস্য ছিলেন, আপনি এই ব্যাপারে অনেকখানি কাজ করে গিয়েছিলেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের অর্থ সংকটের কথা এবং সমস্যার কথা আমরা সকলে জানি। কিন্তু দুর্ভাগ্যের কথা কলকাতা বিশ্ববিদ্যালয়ের একটা বিরাট অংশ -টাকা-পয়সা, সম্পত্তি, অনেক বাড়ী ইত্যাদি যার সার্বিক মূল্য ১৫/১৬ কোটি টাকা এগুলি নিরোদ চন্দ্র মল্লিক মহাশয় একটা উইল করে দান করে গিয়েছিলেন। উইলে তিনি পরিষ্কার ভাবে বলেছিলেন যে তার পুত্র হাম্বির চন্দ্র মল্লিক জীবিত অবস্থায় তিনি যদি অপুত্রক হন এবং তিনি যদি কোন সম্পত্তি বিক্রয় করে দেন তাহলে সেই সম্পত্তি আবার কলকাতা বিশ্ববিদ্যালয়কে ফিরিয়ে দিতে হবে। নীরোদ মল্লিক ১৯৪২ সালে মারা গেছেন। আর তার পুত্র হাম্বির মল্লিক ১৯৭৬ সালে মারা গেছেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হল এই, কলকাতা বিশ্ববিদ্যালয়ের এই সমস্ত মূল্যবান সম্পত্তি আজকে কিছু অসাধু ব্যবসায়ীর হাতে চলে গেছে। তাই এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে রেল ভাড়া বৃদ্ধির ব্যাপার নিয়ে আন্দোলন হচ্ছে। স্যার, ৪/৫গুন রেলের ভাড়া বেড়ে গেল, অথচ যাত্রীদের সুখ সুবিধা কমিয়ে দেওয়া হল। রেলে আলো জ্বলে না, পাখা ঘুরছে না, দরজা ভেঙ্গে গেছে। কমপার্টমেন্টের ভিতর জল থাকে না, পাখাগুলি সব নষ্ট হয়ে গেছে। রেলের ভাড়া বাড়ছে, মানুষের সুযোগ সুবিধা কমছে। প্যাসেঞ্জারদের সুযোগ সুবিধাগুলির দিকে আদৌ নজর দেওয়া হচ্ছে না। স্যার, আমি লালগোলা থেকে আসছিলাম, ট্রেনের জানালাটা খুলে গিয়ে আমার হাতে পড়ল, দরজাটাও ভাঙ্গা, হাতে লাগল। ৪৬৬ নং ডাউন ট্রেন। আলো জ্বলছে না, পাখা ঘুরছে না, আমি বার বার কমপ্লেন দিয়েছি, কিছুই হয়নি। আমার বক্তব্য হচ্ছে একদিকে যাত্রী

ভাড়া বাড়ছে, অন্যদিকে রেল প্যাসেঞ্জারদের ন্যুনতম সুযোগ-সুবিধাগুলি নেগলেকটেড্ হচ্ছে। রেলে প্রশাসন বলে কিছুই নেই, একেবারে বেহাল অবস্থা হয়েছে। এই অবস্থা দুর করার জন্য আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় রেল মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার রেল প্যাসেঞ্জারদের সুযোগ সুবিধার দিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি।

**শ্রী প্রভঞ্জন কুমার মন্ডল :** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সুন্দরবন উন্নয়ন পর্বদের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা দেখছি সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলে তরমুজ, লঙ্কা ইত্যাদি ফসল উৎপাদিত হয়। এই সব ফসলের জন্য যে সার এবং ওষুধ দেওয়া হয়, সেই ওষুধের মধ্যে একটি ওষুধ চাষীরা বেশী ব্যবহার করে তার নাম হচ্ছে হিলডন। এই ওষুধটি জাল ওষুধ। শোনা যাচ্ছে এই জাল ওষুধ সোদপুরের একটি কারখানা তৈরী করে। যারা সাপ্লায়ার তারা এই ওষুধটি নিয়ে এসে লক্ষ লক্ষ টাকা প্রফিট করেছে। চাষীরা এই ওষুধ ব্যবহার করে বলছে, এতে শুধু কেরোসিন তেল ছাড়া আর কিছুই নেই। কল্যাণী কৃষি বিশ্ববিদ্যালয় থেকে এক্সপার্টরা গিয়ে এটা দেখেও এসেছেন এবং এটা নিয়ে বিভিন্ন জায়গায় জানিয়েছেন। আমি এখন এটা নিয়ে মেনসান করলাম। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ এই অসাধু ব্যবসার সাথে যারা যুক্ত তাদের অবিলম্বে উপযুক্ত তদন্ত করে ধরার ব্যবস্থা করুন।

**[ 2.20 - 2.25 P.M. ]**

## Government Business

## FINANCIAL

## Budget of the Government of West Bengal for 1985-86

## Voting of Demands for Grants

## DEMAND No. 25

**Major Heads :** 259-Public Works, 277-Education (Excluding Sports and Youth Welfare) (Buildings). 278 -Art and Culture (Buildings). 280- Medical (Buildings), 282 - Public Health, Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water Supply) (Buildings), 283-Housing (Building). 287-Labour and Employment (Buildings), 295-Other Social and Community Services (Zoological and Public Gardens) (Buildings), 305-Agriculture (Buildings), 309-food (Buildings), 310-Animal Husbandry (Buildings), 311-Dairy Development (Buildings), 320-Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 459-Capital Outlay on Public Works, 477-Capital Outlay on Education, Art and Culture (Sports)(Buildings), 477-Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings), 477-Capital Outlay on Education, Art and Culture

(Excluding Sports and Youth Welfare)(Buildings), 480-Capital Outlay on Medical (Buildings), 481-Capital Outlay on Family Welfare (Buildings), 482-Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings). 483-Capital Outlay on Housing (Buidings), 485-Capital Outlay on Information and Publicity (Buildings), 495-Capital Outlay on Other Social and Community Services (Buildings), 509-Capital Outlay on Food (Buildings), 510-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 511-Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 514-Capital Outlay on Community Development (Panchayat) (Buildings), 520-Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries)(Buildings)and 521-Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings).

**Shri Jatin Chakraborty :** Sir, on this recommedn action of the Governor, I beg to move that a sum of Rs. 1,10,29,75;000 be granted for expenditure under Demand No. 25, Major Heads : "259-Public Works, 277-Education (Excluding Sports and Youth Welfare) (Buildings), 278-Art and Culture (Buildings), 280-Medical (Buildings), 282-Public Health, Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water Supply) (Buildings), 283-Housing (Buildings), 287-Lobour and Employment (Buildings), 295-Other Social and Community Services (Zoological and Public Gardens) (Buildings), 305- Agriculture (Buildings), 309-Food (Buildings), 310-Animal Husbandry (Buildings), 311-Dairy Development (Buildings), 320-Industries (Excluding Public Undertakings and closed and Sick Industries) (Buildings), 459-Capital Outlay on Public Works, 477-Capital Outlay on Education, Art and Culture (Sports)(Buildings), 477-Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings), 477-Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings), 480-Capital Outlay on Medical (Buildings), 481-Capital Outlay on Family Welfare (Buildings), 482-Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings), 483-Capital Outlay on Housing (Buildings), 485-Capital Outlay and Information and Publicity (Buildings), 495-Capital Outlay on

Other Social and Community Services (Buildings). 509-Capital Outlay on Food (Buildings), 510-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 511-Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings). 514-Capital Outlay on Community Development (Panchyat) (Buildings). 520-Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings) and 521-Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings)".

(This is inclusive of a total sum of Rs. 18,38,42,000 already voted on account in March, 1985.)

**DEMAND No. 70**

**Major Heads : 337-Roads and Bridges, 537-Capital Outlay on Roads and Bridges and 737-Loans for Roads and Bridges.**

**Shri Jatin Chakraborty :** Sir, on the recommendation of the Governor, I bag to move that a sum of Rs. 86,23,75,000 be granted for expenditure under Demand No. 70, Major Heads : "337-Roads and Bridges, 537-Capital Outlay on Roads and Bridges and 737-Loans for Roads and Bridges".

(This is inclusive of total sum of Rs. 14,37,30,000 already voted on account in March, 1985.)

The written speech of Shri Jatin Chakraborty is taken as read

1. As the Hon'ble Members are aware, these two Demands comprise 41 functional major heads which relate to the construction of new and maintenance of existing public buildings and roads and bridges under the aegis of the Public Works, Public Works (Roads) and Public Works (Construction Board) Departments under my charge. Besides, my departments are entrusted with the execution of various other works like construction and maintenance of National Highways on behalf of the Government of India, Deposit works on behalf of local bodies, public institutions and so on.

2. In the preceding years I made the point that the expectations of the general public with regard to roads and bridges in particular in different parts of the State and other projects of my departments

জায়গায় যদি তদন্ত করে দেখেন তাহলে দেখবেন যে যারা শ্রমিক নয় তারা সেই সব ঘর দখল করে আছে। এগুলি আপনি নিশ্চয়ই খোঁজ নেবেন এবং এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন। তারপরে নৈহাটিতে বাংলার সাহিত্য সম্রাট বঙ্কিমচন্দ্রের বাড়িটি অধিগ্রহণ করে একটা জাতীয় স্মৃতি সৌধ করার জন্য বলা হয়েছিল। কিন্তু আজকে তারপাশে যে ভাবে চোলাই মদের ব্যবসা/চলছে তাতে জাতীয় স্মৃতি সৌধ বিস্মৃতির অতল তলে তলিয়ে যেতে চলেছে। এই সম্পর্কে আপনাকে চিন্তা-ভাবনা করার জন্য বলছি। তারপরে বর্ধমান পর্যন্ত পশ্চিমবঙ্গের সারা রাজ্যে প্রায় ১৬ শত কিলো মিটারের মত হাই ওয়ে রাস্তা গত বর্ষায় বিধ্বস্ত হয়েছে। সেগুলির জন্য আপনি ৫৪ কোটি টাকা চেয়েছেন। কিন্তু ১৯৮৪-৮৫ সালে মাত্র ১২ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। আর এবারে ১৯৮৫-৮৬ সালের জন্য বরাদ্দ করা হয়েছে ৬ কোটি টাকা। অর্থাৎ আপনার চাহিদার ১/৩ ভাগও কেন্দ্র দিচ্ছে না। কাজেই টাকার যে অসুবিধা আছে বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু যে পরিকল্পনাগুলি আপনি গ্রহণ করেছেন সেগুলি যদি সমাপ্ত না করেন তাহলে যে টাকা-পয়সা এর জন্য খরচ করা হয়েছে সেগুলিও নষ্ট হয়ে যাবে। আমরা বিধান সভায় বিভিন্ন কথা যেগুলি বলি, আপনি সেগুলি ব্যক্তিগত ভাবে নিয়ে নেন এবং কোন কোন সময়ে সদস্যদের সম্পর্কে মন্তব্য করেন। এটা অত্যন্ত দুঃখজনক। খড়িবেড়ে থেকে পাতিপুকুর ভায়া রাজার হাট- এই রাস্তাটি ২ বছর ধরে খারাপ হয়ে আছে। এই রাস্তাটি সংস্কার করার জন্য বহুবার আমরা বলেছি। এই রাস্তাটিতে বাস বন্ধ হয়ে আছে। সামান্য রিপেয়ারিং জব করলে রাস্তাটি চলাচলের উপযোগী হতে পারে কিন্তু তাও হচ্ছে না। তারপরে গোলাবাড়ী থেকে বোয়ালঘাটা ভায়া আমিনপুরে - এই রাস্তাটিরও কোন রিপেয়ারিং-এর কাজ হচ্ছে না, মানুষ চলতে পারছে না। এখানে মাছের ভেড়িওয়ালারা রাস্তার দুদিকে, জল ঢুকিয়ে দিয়ে পি.ডবলিউ.ডি'র অফিসারদের সঙ্গে যোগসাজসে সেখানে ভেড়ী করেছে। হাজার হাজার বিঘা জমিতে তারা মাছের ভেড়ী করেছে এবং তার ফলে সেখানে বাস চলতে পারছে না, যাতায়াতের অসুবিধা হচ্ছে। এই কথাগুলি আমরা বারেবারে বলেছি কিন্তু দুভার্গ্যের বিষয় আমাদের কথায় কোন গুরুত্ব দেওয়া হয়নি। তারপরে ব্যারাকপুর থেকে বাজিতপুর রাস্তাটি - যেখানে বাংলার খ্যাতনামা সাহিত্যিক শ্রী বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়ের বাড়ী - আনুমানিক ২৩ কিলো মিটার। এটা ঝামা কনসোলিডেশান হয়ে আছে, ব্লাক টপ করতে হবে কিন্তু আজ পর্যন্ত করা হয়নি। পাটসিমুলিয়া থেকে বোয়ালদিয়া রাস্তাটি ১০ কিলো মিটার। এই রাস্তাটিও ঝামা কনসোলিডেশান হয়ে রয়েছে। আমি একথা বলতে চাই যে ঝামা কনসোলিডেশান-এর সঙ্গে সঙ্গে যদি ব্লাক টপ না করা যায় তাহলে সেই রাস্তা হবেনা, কিছুদিনের মধ্যে সেটা ভেঙ্গে যাবে এবং যে টাকা খরচ করা হয়েছে সেটাও গঙ্গার জলে যাবে চলে যাবে।

**[ 3.55 - 4.05 P.M. ]**

স্যার, আমরা বারে বারে দেখেছি বিধানসভায় বাজেট বরাদ্দে এই সামান্য টাকা পাশ করেনি। তারপর কোন দিন রুপায়নের চেষ্টাও চলে না। আমরা মাননীয় মন্ত্রীর সঙ্গে বারে বারে দেখা করেছি, বিভিন্ন ইঞ্জিনীয়ারদের সঙ্গে দেখা করেছি স্যার, দুভার্গ্যের ব্যাপার হল এই, স্বর্গত ঃ হেমন্ত বসু মহাশয় যখন পূর্ত্তমন্ত্রী ছিলেন সেই সময় ময়না থেকে কাঁকিনাড়া যে রাস্তাটি গেছে সেটির কাজ থ্রি ফোর্থ অংশ হয়েছিল, ওয়ান ফোর্থ অংশ বাকি পড়ে আছে, আজও তার কাজ সম্পূর্ণ হয়নি। মন্ত্রী মহাশয় নিজে গিয়ে দেখে এসেছেন, কিন্তু কিছুই হয়নি। এই ৪/৫ কিলোমিটার রাস্তার বাজেট বরাদ্দ প্রতি বছরই ধরা হচ্ছে এবং এই ৫০ হাজার টাকার বরাদ্দে কিন্তু ফেজ ম্যানারে কাজ শুরু করা যায়। সবটা দোষ দিয়ে লাভ নেই, নিজেদেরও কিছু করণীয় কর্তব্য আছে। রাইটার্স বিল্ডিংয়ের টেলিফোন অচল।

এর জন্য কি অনেক টাকার প্রয়োজন আছে? এই বৃটিশ আমলের টেলিফোন আর চলে না। এই বৃটিশ আমলের পি.বি.এক্স একেবারে অচল হয়ে পড়েছে, নড়েও না, চড়েও না। তারপর উলুবেড়িয়া থেকে শ্যামপুর পর্যন্ত ১২ কিলোমিটার রাস্তার জন্য বার বার বাজেট প্রভিসন হচ্ছে, কিন্তু রাস্তার কাজ আজও শুরু হল না। সেখানে ৭/৮ জন লোক মারা গেছে, দুর্ঘটনা ঘটছে। সেই রাস্তাটির বাজেট প্রভিসন হওয়া সত্ত্বেও কাজ শুরু হল না। আমি ইন্ডিভিজ্যুয়ালি এই রাস্তাটির কাজের ব্যাপারে অর্থমন্ত্রীর সঙ্গে দেখা করেছি। পি.ডবলিউ.ডি.র টোটাল বাজেটের পরিপ্রেক্ষিতে টাকা রিলিজ করা হয়। আপনি জানেন স্বাধীনতা সংগ্রামের অন্যতম নেতা বিপ্লবী অধ্যাপক জ্যোতিষ ঘোষ মহাশয়ের বাড়ী বর্ধমান জেলার জামালপুরে এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তাঁর নামে সেখানে একটি স্বাস্থ্যকেন্দ্র মঞ্জুর করেছেন। টাকা দেবে স্বাস্থ্য দপ্তর। তাই পি.ডবলিউ.ডি. দপ্তরের কাছে আবেদন, এটা যত দ্রুত এক্সপিডাইট করা সম্ভব হয় সেদিকে দৃষ্টি দিন। তারপর এম.এল.এ. হস্টেলের চেহারাটা একটু দেখুন। সদস্যরা যারা ওখানে থাকেন তারা এর অবস্থাটা সকলেই জানেন এবং এর যে কি অসহনীয় অবস্থা হয়েছে সেটা চিন্তা করা যায় না। এম.এল.এ. হস্টেলের মেনটিনেন্স ঠিকমত হয় না। ওখানে জল পাওয়া যায় না, সাংঘাতিক অবস্থা হয়েছে। পাওয়ারকে যেমন প্রায়রিটি সেক্টরে দেবার কথা ছিল, তেমনি কেন্দ্রের উচিত যোজনা কমিশনকে এই কথা বলা যে, পি.ডবলিউ.ডি.'কে প্রায়রিটি সেক্টরের অন্তর্ভুক্ত করে দেওয়া হোক। এবং রাজ্যের উপর গুরুত্ব দেওয়া হোক। কিন্তু দেওয়া হয়নি। আমি এই কথা বলতে চাই যে ন্যাশন্যাল হাইওয়ে দখল হয়ে যাচ্ছে। এগুলি পি.ডবলিউ.ডির দেখা উচিত। ভি.আই.পি. রোডের ধার দিয়ে গেলে দেখবেন সব দখল হয়ে যাচ্ছে। এম.এল.এ.দের নিয়ে মিটিং হয়, তারপর কাগজপত্র সব উধাও হয়ে যায়। বিগত দুমাস ধরে আপনার দপ্তরের অফিসারদের সঙ্গে, এ.ডি.এম., ডি.এম., এস.ডি.ও.র সঙ্গে বারে বারে মিটিং করেছি। তারা যে কথা বলেন, বাস্তবে তা রূপায়িত হয় না। এর জন্য বাজেট প্রভিসনের প্রয়োজন নেই। ন্যাশন্যাল হাইওয়ে, যশোর রোড, বসিরহাট টাকি রোড যেটা বাংলাদেশ সীমান্তের কাছে গেছে, সোধপুর রোড ইত্যাদি ইত্যাদি এই সব রোডের দুধারে কলোনী তৈরী হচ্ছে এবং ড্রেন পর্যন্ত দখল হয়ে গিয়ে জল নিকাশী ব্যবস্থা বন্ধ হয়ে গেছে। এর জন্য আপনাকে বহুবার বলেছি, কিন্তু আপনার দপ্তর কুম্ভকর্ণের মহানিদ্রায় নিদ্রিত। এর জন্য বাজেট প্রভিসন লাগে না, টাকা লাগে না। এই যে বেআইনীভাবে দখল করে আছে, সেগুলি সহজেই উচ্ছেদ করা যেতে পারে। কোন কিছু চিঠি-চাপাটি করার দরকার নেই, তাহলে ওরা হাইকোর্ট চলে যাবে। বলা হয়েছে, পুলিশ কগনিজেন্স হিসাবে নেয় নি, আমরা বলেছিলাম প্রতি ১৫ দিন অন্তর আপনার বিভাগের কর্মচারীরা রেসপেকটিভ থানায় গিয়ে বলুন এবং জনপ্রতিনিধিদের ইনভল্‌ভ্ করা হোক এবং তারা ইন্টারেষ্ট নিলে এই রাস্তা বেদখল মুক্ত হতে পারে। আমরা বিধানসভায় বারে বারে বলেছি সারা রাজ্য জুড়ে ফুটপাথ বিক্রী হয়ে যাচ্ছে, দখল হয়ে যাচ্ছে। এই জিনিষ চলতে পারে না, অসম্ভব ব্যাপার। একটা সুষ্ঠু নাগরিক জীবন যাপন করতে গেলে ফুটপাথ দখলের যে প্রচেষ্টা চলেছে, এগুলি বন্ধ করতে হবে। ন্যাশন্যাল হাইওয়ে, ভি.আই.পি. রোড, সোদপুর রোড, যশোর রোড, বি.টি.রোড, জি.টি.রোড-এর চারিদিক বেআইনীভাবে দখল করে আছে এমনকি এই সব রাস্তার ড্রেন পর্যন্ত এনক্রোচ করে নিয়েছে। আপনি এই কথা তাদের বলি দিন যে, এইগুলি অবিলম্বে ভেঙ্গে দিতে হবে, আর যদি ভেঙ্গে না দেন তাহলে ঐ এলাকার পঞ্চায়েত সদস্য বা বিধানসভার সদস্যদের নিয়ে এগুলি ভেঙ্গে দেবার ব্যবস্থা করা হবে। এটা তো রাজ্য বাজেটের ব্যাপার, কেন্দ্রীয় বাজেটের কোন ব্যাপার নয়। কোটি কোটি টাকার প্রশ্নও জড়িত নয়। ড্রেনগুলিকে রি-এক্সকাভেসন করা দরকার। সম্ভব হলে পাকা করবেন, আর সম্ভব না হলে কাঁচা ড্রেনই উন্মুক্ত করুন, এতে জলনিকাশী ব্যবস্থা হতে

পারবে এবং পশ্চিমবাংলার মানুষের কিছুটা কাজ করলে তারা আপনাকে আশীর্বাদ দেবে। কে আপনাকে ফুলের মালা দিল আর কে দিল না সে প্রশ্ন নয়, এটা হচ্ছে নব-ব্যারাকপুর এবং খড়দহ বিধানসভা কেন্দ্রের হাজার হাজার মানুষের যাতায়াতের প্রশ্ন। সেখানে বার বার রেল এ্যাকসিডেন্টে লোক মারা যাচ্ছে। আমি জানি, একই পরিবারের ৫ জন লোক এই রেল এ্যাকসিডেন্টে মারা গিয়েছে। বিধানসভার মাননীয় সদস্য শ্রী কমল সরকার এবং আমি আপনাকে নিয়ে গিয়েছিলাম শুধু মাত্র ফুলের মালা দেবার জন্য নয়, স্তাবকতা করার জন্য নয়, সেই অঞ্চলের দরিদ্র মানুষদের যাতায়াতের সমস্যার সমাধানের জন্য। তারপর ইন্ডাষ্ট্রিয়াল হাউসিং যেগুলি করা হয়েছে শ্রমিকদের জন্য সেখানে সেগুলি বে-আইনীভাবে কিছু লোক দখল করে রেখেছে। এই বেদখলকারীদের উচ্ছেদ করার জন্য পয়সারও প্রয়োজন নেই, কেন্দ্র-রাজ্য সম্পর্কের প্রশ্নও এর সঙ্গে জড়িত নয়। আপনি এই বেদখলকারীদের উচ্ছেদের জন্য ব্যবস্থা নিন, দেখা যাক সেখানে কে আপনার বিরোধীতা করে, আমি আপনাকে বলছি, এ ব্যাপারে আমরা আপনার সঙ্গে সহযোগিতা করবো, আমরা চাই ঐ ৫০ পারসেন্ট বাড়ী বা আবাসন দপ্তরের কর্মচারীদের ঘুষ দিয়ে বেদখলকারীরা দখল করে রেখেছে সেগুলি দখল মুক্ত হোক। পরিশেষে আপনার ব্যয়বরাদ্দকে সমর্থন করে বলছি, কিড স্ট্রিটে যে বহুতল বাড়ীটি তৈরী হচ্ছে সেখানে যে সমস্ত এম.এল.এ. হোষ্টেলে থাকতে পান না তাদের সেখানে থাকতে দিতে পারেন কিনা দেখুন। তা ছাড়া দিল্লীতেই শুধু বঙ্গভবন বলে রাজ্যসরকারের অতিথিশালা আছে, এই রকম অতিথিশালা অন্যান্য রাজ্যের রাজধানী যেমন বম্বে, মাদ্রাজ ইত্যাদি জায়গায় করা যায় কিনা দেখুন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

(Mr. Speaker was in the chair)

**শ্রী অবন্তী মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পূর্ত বিভাগের মাননীয় মন্ত্রী শ্রীযতীন চক্রবর্তী মহাশয় যে বাজেট ভাষণ রেখেছেন সেই ভাষণের পরিপ্রেক্ষিতে আমি কয়েকটি কথা বলছি। স্যার, মাননীয় মন্ত্রীমহাশয় পূর্ত বিভাগের যে বাজেট পেশ করেছেন তাতে গ্রামবাংলার রাস্তার কোন উপকার হবে এটা আমরা বিশ্বাস করতে পারছি না। স্যার, গ্রামবাংলার রাস্তাগুলি আজ এমনই চরম পর্যায়ে পৌঁছেছে যে সেই রাস্তা দিয়ে বাসে করে গেলে কোমর ভেঙ্গে যায়। স্যার, একথা বলাতে আমি ট্রেজারি বেঞ্চ থেকে কিছু গুঞ্জন শুনতে পেলাম। আমি তাঁদের বলি, দীঘা-মেচেদা রাস্তা দিয়ে যখন দীঘা গিয়েছেন তখন আপনারা নিশ্চয় উপলব্ধি করতে পেরেছেন যে সেই রাস্তার কি অবস্থা। অবস্থার পরেও যদি ট্রেজারি বেঞ্চে প্রবীণ মন্ত্রীদের কাছ থেকে গুঞ্জন শুনি তাহলে দুঃখের আর কিছুই থাকে না। স্যার, এই দীঘা-মেচেদা রাস্তায় বাসে চেপে গেলে কোমর ভেঙ্গে যায়। এ ছাড়া আমার এলাকায় আর একটি রাস্তা আছে যেখানে লবণের সব কারখানা আছে – কাঁথী দীঘা রাস্তার দক্ষিণ শীতলাবাদ থেকে দাদনপাত্রাবাড়, সমুদ্রপুর পর্যন্ত, সেই রাস্তাটির পরিস্থিতিও তাই, সেই রাস্তা দিয়ে বাসে চেপে গেলে কোমর ভেঙ্গে যায়। স্যার, ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালের বাজেটে আমার এলাকার দুটি রাস্তা নতুন করে প্রস্তুত করার জন্য গ্রহণ করা হয়েছে। এই দুটি রাস্তা খুবই গুরুত্বপূর্ণ। রাস্তা দুটি হলঃ কাঁথী থেকে দীঘা মোহনা পর্য্যন্ত এবং পিছাবনী থেকে দেপাল ভায়া ভূএ্যাঞ্জিবা এবং নিজমৈতলা স্বাস্থ্যকেন্দ্র পর্য্যন্ত। মাননীয় মন্ত্রীমহাশয় সেখানে গেছেন, তিনি এ সম্পর্কে জানেন।

**[ 4.05 - 4.15 P.M. ]**

মন্ত্রী মহাশয় যখন ওখানে গিয়েছিলেন তখন তিনি ওখানকার জনসাধারণ ঐ রাস্তাটি রোল্ডার

দিয়ে, বা মোরাম দিয়ে অথবা পিচ্ দিয়ে প্রস্তুত করা হবে বলে কথা দিয়ে এসেছিলেন। তারপরে আমি তাঁকে একটা চিঠি লিখেছিলাম, তিনি তার উত্তরে আমাকে যা জানিয়েছেন তা খুবই বেদনার কথা। তিনি আমাকে লিখেছিলেন, 'যদি ঐ রাস্তাটি করতে হয় তাহলে ওখানে জমি একুইজিসন করতে হবে, কিন্তু স্থানীয় লোকেরা জমি দিতে চাইছে না'। ঐ চিঠি পাবার পরে আমি ওখানকার স্থানীয় লোকজনদের সঙ্গে আলোচনা করেছিলাম, তারা আমাকে জানিয়েছে, তারা রাস্তা করার জন্য পূর্ত বিভাগকে জমি দিতে প্রস্তুত আছে। স্যার, আপনি জানেন কাঁথি-দীঘা রোড'টি অতি গুরুত্বপূর্ণ রাস্তা। সাগর থেকে হাজার হাজার টন মাছ শিকার করে মৎস্যজীবীরা দীঘার মোহনায় এনে মাছ তোলে এবং সেখান থেকে বাইরে চালান দেয়। কিন্তু এই রাস্তাটির জন্য তাদের খুবই অসুবিধা ভোগ করতে হচ্ছে। অথচ এই গুরুত্বপূর্ণ রাস্তাটির প্রতি সরকার কোন রকম নজর দিচ্ছেনা না। আরো বেদনার কথা হচ্ছে, আমরা লক্ষ্য করছি এই বিভাগ তার নিজের সম্পত্তি ঠিক মত রক্ষা করতে পারছে না, ফলে এই বিভাগের অকর্মণ্যতা, অযোগ্যতাই ফুটে উঠছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাঁথি-দীঘা রাস্তার ২৪/১ কিলো মিটার সংলগ্ন তালগাছারী মৌজায় পূর্ত বিভাগের জমির -একটি গুরুত্বপূর্ণ জায়গায়-মার্কসবাদী কমিউনিষ্ট পাটির্র সক্রিয় সদস্য, কো-অডিনেসন কমিটির মেম্বার অতুল বারিক খানিকটা দখল করে একটা পাকা ঘর তৈরী করেছে। আজ প্রায় ২ বছর ধরে বেআইনীভাবে ঐ বাড়িটি তৈরী করে রাখা হয়েছে, জনসাধারণ বার বার অভিযোগ করা সত্ত্বেও কোন প্রতিকার করা হয়নি। গরীব মানুষরা রাস্তার ধারে 'চা'-এর দোকান বানালে তা ভেঙে দেওয়া হয়, অথচ ধনী, বিত্তমান সরকারী দলের মানুষ রাস্তার উপর পাকা বাড়ি বানালে তা ভেঙে দেওয়া হয় না। সরকারী জমি জবর দখল করে পাকা ঘর তৈরী করে ভোগ করছে, তার বিরুদ্ধে কোন রকম ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভাগের নিজস্ব বিষয় সম্পত্তি মন্ত্রী-সহ কর্মকর্তারা যখন রক্ষণাবেক্ষণ করতে পারেন না তখন সে বিভাগেরই অযোগ্যতা, অকর্মণ্যতাই প্রমাণিত হয়। এই অবস্থায় এই অযোগ্য অকর্মণ্য বিভাগের এই মন্ত্রী-সহ ঐ সমস্ত কর্মচারীদের হাতে যদি জনসাধারণের দেয় টাকা কাজ করবার জন্য তুলে দেওয়া হল তাহলে সে টাকা জনস্বার্থে কতটুকু কাজে লাগবে তা আমাদের বিচার বিবেচনা করা দরকার। তাই মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয় পূর্ত বিভাগের বাজেট উত্থাপন করে যে বিবৃতি এখানে পেশ করেছেন তার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গণেশ চন্দ্র মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের আনীত বাজেট-বরাদ্দকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। এখানে কিছুক্ষণ আগে মাননীয় বিরোধীদলের সদস্যরা এই সভায় এমন এক বক্তব্য রাখছিলেন যেটা শুনে মনে হচ্ছে পশ্চিমবঙ্গে রাস্তাঘাট বলে কোথাও কিছু নেই, ওনারা যেন বন-বাদাড় দিয়ে বিধানসভায় আসেন। কিন্তু আমরা জানি, বর্তমান সরকার কোথায় কতটুকু করতে পেরেছেন আর না করতে পেরেছেন — এটা আমরা যেমন জানি তেমনি মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যে সেটা সুস্পষ্টভাবে তুলে ধরেছেন। আমরা জানি, আমাদের গ্রামে সুদূর প্রান্তে পৌঁছানোর জন্য একমাত্র যোগাযোগের মাধ্যম হচ্ছে এই রাস্তাগুলি। সুতরাং এই রাস্তাগুলি অতীতে যেমন উপেক্ষিত ছিল তেমনি আজকেও অনেকখানি উপেক্ষিত আছে। এই উপেক্ষা আজ থেকে শুরু হয়নি। আমি যদি অতীতের কিছু হিসাব বা দৃষ্টান্ত তুলে ধরি তাহলে নিশ্চয়ই বুঝতে পারবেন এই রাস্তাগুলি কি রকম উপেক্ষিত হয়েছিল। আমাদের যে প্ল্যানিং কমিশন সেই প্ল্যানিং কমিশন কিভাবে বৎসরের পর বৎসর এর বরাদ্দ কমিয়েছেন। ডাঃ বিধান চন্দ্র রায় যিনি পশ্চিমবঙ্গের রূপকার বলে গন্য তিনি যখন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী ছিলেন তখন প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই রাস্তাঘাটগুলি করার জন্য মোট টাকার শতকরা ১৯ ভাগ ব্যয় করা হতো। তারপর

দ্বিতীয় পঞ্চ-বার্ষিকী পরিকল্পনায় সেই টাকা কমে ১০ ভাগ হলো। তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সেটা আরও কমে ৭ভাগ হলো আর চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কমে হলো ৪.৫ ভাগ। সুতরাং এই যে টাকা কমে আসছে এটা নিশ্চয়ই আজকের বামফ্রন্ট সরকারের আমলে কমেনি, অতীতেই কমার প্রবনতা দেখা গেছে। তারপর সপ্তম যোজনায় যে হিসাব দেওয়া হয়েছে তাতে আমরা দেখছি আমাদের এখানে রাস্তাঘাট উন্নয়নের জন্য এবং নতুন রাস্তা নির্মাণ করার জন্য ৪৫৫ কোটি টাকার দাবী ছিল। কিন্তু সেখানে মাত্র ১৬৫ কোটি টাকা বরাদ্দ হয়েছে। এর কারণ কি? এর কারণ হচ্ছে, যখনই প্ল্যানিং কমিশনের কাছে গেছে বারবার একটি কথাই বলেছেন যেহেতু এটা কোর সাবজেক্ট নয় সেহেতু এর উপর গুরুত্ব দেওয়ার দরকার নেই, এর উপর টাকা-পয়সা বরাদ্দ করার প্রয়োজন নেই। এই যে কেন্দ্রীয় সরকারের যে নীতি সেই নীতির জন্য আজকে আমাদের পশ্চিমবঙ্গের রাস্তাঘাটগুলির এই হাল হয়েছে। সম্প্রতি আমরা দেখেছি, আমাদের দেশে ১৯৭৮ সালে বন্যা হয়েছে, ১৯৮০ সালে বন্যা হয়েছে, গতবারও প্রবল বন্যা হয়ে গেছে। এই বন্যার দাপটে আমাদের যে রাস্তাঘাটগুলি ছিল সেগুলি ধুয়ে-মুছে নিঃশেষ হয়ে গেছে। সুতরাং সেক্ষেত্রে বর্ধিত অর্থের প্রয়োজন রয়েছে রাস্তাঘাটগুলি তৈরী করার জন্য, মেরামত করার জন্য। কিন্তু প্রয়োজনীয় অর্থ দেওয়া যায়নি। অপরদিকে আমরা দেখছি, দিনের পর দিন - আমাদের মূল বক্তব্য যেটা সেটা বারবার বলে আসছি-টাকার অবমূল্যায়নের ফলে জিনিষপত্রের দর ক্রমাগত বেড়ে যাচ্ছে। এই বেড়ে যাওয়ার জন্য আজকে যে কোন জিনিষ বাজারে কিনতে গেলে - যখন এসটিমেট করা হচ্ছে সেই এসটিমেট করার ৩ মাস কিম্বা ৬ মাসের পর দেখা যাচ্ছে প্রত্যেকটি জিনিষের দর বেড়ে যাচ্ছে। সুতরাং সেই দরের সঙ্গে সঙ্গতি রেখে যে এসটিমেট পেশ করা হয়েছিল তার সঙ্গে তাল রেখে রাস্তা-ঘাট করা যায় না। যারফলে প্রয়োজনের তুলনায় রাস্তা-ঘাট কম হচ্ছে। আমি এটাই কারণ বলে মনে করি। কংগ্রেস-আই দলের সদস্যরা যতই সমালোচনা করুন না কেন রাস্তাঘাটের একেবারে বেহাল অবস্থা সর্বত্র এটা মানতে রাজি নই। আমরা জানি, কিছু কিছু জায়গায় রাস্তাঘাটের ভাল অবস্থায় আছে এবং কিছু কিছু জায়গায় খারাপ আছে -এটা অস্বীকার করে লাভ নেই। কিন্তু সে ব্যাপারে চেষ্টা করা হচ্ছে কিভাবে ভাল করা যাবে। সুতরাং আজকে এই দপ্তরের বিরুদ্ধে যেসব অভিযোগ উঠেছে সেইসব অভিযোগের সারবত্তা নেই, কোন সারবস্তু আছে বলে আমি মনে করি না।

**[ 4.15 - 4.25 P.M. ]**

শুধু এই দপ্তর নয়, সব দপ্তর সম্পর্কে যখন আলোচনা হয় তখনই আমরা শুনি যে সব কিছু শেষ হয়ে যাচ্ছে, আর কোন কিছুই নেই এইরকম একটা ভাব। কিন্তু সব কিছু যদি শেষ হয়ে যায় তাহলে চলছেটা কি করে? কোন কিছুই তো থেমে যায়নি। সুতরাং এই সমালোচনা সঠিক নয় বলে আমরা মনে করি। একটা প্রশ্ন উঠেছে সেটা হচ্ছে এই যে পি.ডবলিউ.ডি'র রাস্তা নাকি জবর দখল করা হচ্ছে। গতবার এই সভায় আমরা বলেছিলাম যে এই জবর দখল কারীদের উচ্ছেদ করে শক্ত হাতে এদের ব্যাপারটার মোকাবিলা করা দরকার। এর পিছনে যদি কোন রকম সরকারী কর্মচারীদের উস্কানী থাকে, কোন রকম [illegible] প্রতিশ্রুতি থাকে তাহলে সবাই মিলে আলোচনা করে এগুলির বিরুদ্ধে দৃঢ় পদক্ষেপ নেওয়া যেতে পারে, এবং এদেরকে উচ্ছেদ করে রাস্তাগুলিকে মুক্ত করা যেতে পারে বলে আমরা মনে করি এবং এটাই আমার দৃঢ় বিশ্বাস। আমরা এখানে দেখছি যে এ বছর বার্ষিক যোজনায় প্রায় ১৮০ কিলোমিটার নূতন রাস্তা করার একটা প্রস্তাব বা পরিকল্পনা মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে রয়েছে। এই রাস্তাগুলি ধীরে ধীরে হচ্ছে, কত তাড়াতাড়ি হবে ডিটেলস এর মধ্যে নেই, আমরা সেটা বলতে পারছি না, কিন্তু এ সম্পর্কে আমাদের একটা প্রশ্ন হচ্ছে এই যে, এখন

পর্যান্ত অনেক জায়গা আছে যেখানে স্বল্প পরিমাণ এমন কি এক ইঞ্চিও পাকা রাস্তা হয়নি। আমরা এখানে দেখলাম পি.ডবলিউ.ডি (রোডস) এর যে পুস্তিকা খানি আমাদের কাছে দেওয়া হয়েছে তাতে আমরা দেখছি যে কিছু কিছু রাস্তার পরিকল্পনা সেখানে আছে এবং সেই প্রস্তাবে আমরা দেখলাম ওদিকটা যেমন, গোসাবা, বাসন্তী হিংগলগঞ্জ ঐ দিকে যে রাস্তাগুলি আছে সেখানে কিছু অর্থ বরাদ্দ করা হয়েছে এবং সেদিকে কাজও এগিয়ে যাচ্ছে। এর ফলে আমি মনে করি যে যোগাযোগ ব্যবস্থারও কিছু উন্নতি হচ্ছে। শহরে মাল আদান প্রদানের ক্ষেত্রও সহজ হচ্ছে। কিন্তু আমি একটি ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, সেটা হচ্ছে এই, আপনার এই পি.ডবলিউ.ডি. (রোডস) এর যে বইখানি দিয়েছিল তাতে দেখলাম যে কাঁঠালবেড়ে -চুনোখালি একটা রাস্তার কাজ সুরু হয়েছে এবং বর্তমান বছরে সেই রাস্তার কাজ হবে, তার জন্য টাকা বরাদ্দ আছে। এটা সুন্দরবনের অনেকখানি ভিতরে যাওয়ার পক্ষে খুবই সুন্দর হয়েছে। কিন্তু আমি এই প্রসঙ্গে একটা প্রস্তাব আপনার কাছে রাখছি যে সুদুর প্রান্তে যে গোসাবা থানা, এই থানার চারিদিকে জল, একটা আইল্যান্ড থেকে আর একটা আইল্যান্ডে যাওয়ার ক্ষেত্রে যোগাযোগের কোন রাস্তা নেই, কিন্তু মূল ভূখন্ড চুনোখালি থেকে ছোটমোল্লাখানি পর্যন্ত যদি একটা সড়ক তৈরী করার পরিকল্পনা করা হয় একটা পাকা রাস্তা তৈরী করা যায় তাহলে একেবারে সুন্দরবনের কাছাকাছি পৌঁছে যেতে পারে এবং এখানে এক ইঞ্চিও পাকা রাস্তা হয়নি। সুতরাং এই দাবী আমরা আগে যেমন করেছি এখনও তেমনি দাবী রাখছি - আপনার টাকা নেই-আমরা জানি, তা সত্ত্বেও যাতে করে অগ্রাধিকারের ভিত্তিতে এই সমস্ত এলাকাগুলি কোন রাস্তার সুযোগ সুবিধা পায় না, আজ ৩৭ বছর ধরে বঞ্চিত হয়ে আছে, এই দিকে দৃষ্টি রাখবেন, এই বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

(Mr. Deputy Speaker was in the chair)

**শ্রী উপেন কিস্কু :** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমার বক্তব্য রেকর্ড হবে না বলে আমি মাতৃভাষায় (সাঁওতালী) না বলে বাংলায় বলছি। প্রথমে আমি এই কথা আপনার মাধ্যমে হাউসের সামনে বলতে চাই যে, বিরোধী দলের দায়িত্বশীল নেতা, দায়িত্বশীল সদস্য মাননীয় সুব্রতবাবু বলছিলেন যে, পশ্চিমবাংলায় কিছু হচ্ছেনা, পশ্চিমবাংলার রাস্তাঘাট একেবারে শেষ হয়ে গেছে। এমন কি, আমরা এটাও লক্ষ্য করছিলাম যে, মাননীয় মন্ত্রীর আকৃতি নিয়েও কটাক্ষ করতে ছাড়েন নি উনি। উনি এক সময় তথ্য সংস্কৃতি দপ্তরের দায়িত্ব নিয়ে অনেক গৌরবজনক কাজকর্ম করেছেন। কিন্তু আমাদের দুর্ভাগ্য যে, কোন সদস্যের কি রকম চেহারা, কে অসুন্দর - এই নিয়ে একজন প্রাক্তন মন্ত্রীর কাছ থেকে আমাদের কটাক্ষ শুনতে হচ্ছে। এই যদি তাঁর রুচির পরিচয় হয় তাহলে আমাদের দুর্ভাগ্য যে, এই রকম ব্যাক্তিকে শ্রমজীবি মানুষ তাঁদের প্রতিনিধি করে এই হাউসে পাঠিয়েছেন। তাই আমি প্রথমে বলতে চাই, আজকে পূর্তমন্ত্রী মহাশয় সঠিকভাবেই বলেছেন যে, কেন্দ্রীয় সরকারের অসযোগিতার ফলে এবং বরাবর পূর্ত দপ্তরকে অবহেলা করবার ফলে আজকে শুধু পশ্চিমবাংলাই নয়, সারা ভারতবর্ষের রাস্তাঘাটের অবস্থা যে জায়গায় গিয়ে দাঁড়িয়েছে, তাতে ব্যাপারটা সত্যিই আমাদের চিন্তার কারণ হয়ে দাঁড়িয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি হাউসের সদস্যদের অবগতির জন্য জানিয়ে রাখি যে, আমি কয়েক মাস আগে বিহারে গিয়েছিলাম। বিহারের রাস্তাঘাটের যে অবস্থা দেখলাম, ওখানকার ন্যাশনাল হাইওয়ে দিয়ে যদি কয়েক কিলোমিটার যান - আমি হলফ নিয়ে বলতে পারি, বিরোধী পক্ষের যে কোন সদস্যের কোমর ব্যাথা হয়ে যাবে। আজকে এখানে মাননীয় মন্ত্রী তথ্য দিয়ে জানিয়েছেন যে, হাইওয়ের ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে আমরা দ্বিতীয় স্থানে আছি, প্রথম স্থান হচ্ছে মহারাষ্ট্রের। মহারাষ্ট্রে যেখানে তৈরী হয়েছে ১ লক্ষ ৪১ হাজার ১৩১

কিলোমিটার রাস্তা, সেখানে আমরা পশ্চিমবঙ্গে ১ লক্ষ ২৫ হাজার ৪৬৩ কিলোমিটার রাস্তা তৈরী করেছি। গ্রামের রাস্তার ক্ষেত্রে দেখতে পাচ্ছি পশ্চিমবাংলা রয়েছে প্রথম স্থানে। বিরোধী দলের মাননীয় সদস্যরা তুলনামূলক বিচারে পশ্চিমবাংলার এই অগ্রগতি স্বীকার করতে রাজী নন, কারণ যদি স্বীকার করেন তাহলে বিরোধী দলে থাকা যায় না। আমরা শহরের রাস্তার ক্ষেত্রে দেখতে পাচ্ছি, এক্ষেত্রে আমরা তৃতীয় স্থানে আছি। তাছাড়া বিগত কয়েক বছরের মধ্যে বামফ্রন্ট সরকার সুবর্ণরেখা নদীর উপর 'সিধু-কানু-বিরশা' সেতু, নবদ্বীপে গৌরাঙ্গ সেতু, মুর্শিদাবাদে গোবরনালা সেতু তৈরী করেছেন। এর ফলে লক্ষ লক্ষ মানুষের সুবিধা হয়েছে। আজকে হাউসিংয়ের সমস্যা রয়েছে। এই সমস্যার কথা চিন্তা করে বামফ্রন্ট সরকার নিম্ন আয়ের লোকেদের জন্য ১৩ হাজার ২০৬টি গৃহ, মধ্য আয়ের মানুষদের জন্য ৪ হাজার ২৯৭টি গৃহ এবং বাকীটা শ্রমিকদের জন্য তৈরী করেছেন। ভারতবর্ষের শ্রমিকদের উপর কি অত্যাচার হয় জানেন। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে দেখছি ১৫ হাজার ৫৫১টি গৃহ বাগিচা শ্রমিকদের জন্য সরকার তৈরী করেছেন। অপ্রাসঙ্গিক বলে এখানে অন্যান্য শ্রমিকদের ব্যাপারটা তুলছিনা। তাছাড়া সাহায্যপ্রাপ্ত গৃহ নির্মিত হয়েছে ৩৭ হাজার ৫০০-র মত এবং সরকারী কর্মচারী [illegible] জন্য ৭ হাজার ৬৯টি বাড়ি নির্মাণ করা হয়েছে। এই যে সাফল্য এগুলো বিরোধীপক্ষের সদস্যদের নজরে আসে না।

**[ 4.25 - 4.35 P.M. ]**

তাই চীৎকার করছেন পশ্চিমবাংলা ডুবে যাচ্ছে, পশ্চিমবাংলা পেছিয়ে যাচ্ছে, পশ্চিমবাংলায় কিছু হচ্ছে না এটা ওনারা দেখতে পাচ্ছেন। আর সেই জায়গায় গোটা ভারতবর্ষ এগিয়ে চলেছে, এটাই ওনারা লক্ষ্য করছেন। আমি ওনাদের জিজ্ঞাসা করতে চাই এতো দিন পর্যন্ত এই পশ্চিমবাংলায় কারা রাজত্ব করেছিল, সেই সময় কি অগ্রগতি হয়েছে? এর তুলনামূলক বিচার আপনারা করবেন কি? আমাদের পাশের রাজ্য বিহার, উড়িষ্যায় কি অগ্রগতি হয়েছে আর আমাদের এখানে কি অগ্রগতি হয়েছে তার তুলনামুলক বিচার আপনারা করবেন কি? জানি এর উত্তর আপনারা দিতে পারবেন না, দিতে আপানারা চান না। তাহলে আর আপনারা বিরোধী পক্ষে বসে বিরোধীতা করতে পারবেন না। তাই আপনারা এই সমস্ত অগ্রগতির কথা এখানে বলতে পারছেন না। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে কয়েকটি সাজেসান এখানে রাখতে চাই। এই ব্যাপারটা আমি মন্ত্রী মহাশয়ের অবগতির জন্য জানাচ্ছি, উনি কেন এটা একটু ভেবে দেখেন। আমি বাঁকুড়া জেলার একটা এলাকা থেকে নির্বাচিত। আমি যে এলাকা থেকে নির্বাচিত সেই এলাকায় রাস্তাঘাটের অবস্থা খুবই খারাপ। এটা অত্যন্ত গরীব এলাকা। স্যার, আপনি জানেন দীর্ঘদিন ধরে কংগ্রেস রাজত্বে এই এলাকার জন্য উন্নয়নের কোন পরিকল্পনা নেওয়া হয় নি। বামফ্রন্ট সরকার আসার পর পঞ্চায়েতের মাধ্যমে গ্রামে গ্রামে রাস্তা তৈরী হয়েছে। এখন গ্রামে যে কোন জায়গায় পঞ্চায়েতের জিপ পর্যন্ত যেতে পারে। গ্রামের দিকে যাতে যোগাযোগ ব্যবস্থা আরো করা যায় তার জন্য মাননীয় পূর্তমন্ত্রীকে আরো বেশী করে নজর দেবার জন্য অনুরোধ জানাচ্ছি। আমরা জানি [illegible] দাম বেড়ে গেছে, সব জায়গায় পিচ রাস্তা করা সম্ভব নয়। তাই আমি একটা কথা মাননীয় মন্ত্রীর সামনে রাখতে চাই এবং হাউসের সামনে রাখতে চাই বাঁকুড়া জেলায় মোরাম রাস্তা অনেক টিকসই হবে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় চিন্তা ভাবনা করুন। এই মোরাম রাস্তা দিয়ে বাস চলাচল করতে পারে। এই রাস্তা তৈরী করতে অনেক কম খরচ পড়বে এবং অনেক টিকসই হবে। এই রাস্তা তৈরী করার ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় যেন নজর দেন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আপনার মাধ্যমে আর একটা ব্যাপারে

মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, এটা অনেক দিন ধরে অবহেলিত হয়ে পড়ে আছে। কংসাবতী নদীর উপর কেচন্দাঘাটে একটি সেতু নির্মাণের জন্য আপনাকে অনুরোধ জানাচ্ছি। জামসেদপুর এবং দুর্গাপুর শিল্পাঞ্চলের সঙ্গে রাস্তাটি যোগাযোগ রক্ষা করছে। তা ছাড়া দক্ষিণ বাঁকুড়ার খাতড়া নামে যে নূতন মহকুমা হয়েছে তার প্রতিটি ব্লকের সঙ্গে যোগাযোগ করার একমাত্র রাস্তা হ'ল এটা। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর কাছে এই কথা রাখতে চাই এটা আদিবাসী অধ্যুষিত এলাকা, ডি.এল.সি.সি-তে এক নম্বর প্রায়রিটি দেওয়া হয়েছে। মাননীয় পূর্তমন্ত্রী গুরুত্ব সহকারে এই ব্রীজটা করার উদ্যোগ নেন তাহলে দীর্ঘ দিনের অবহেলিত দক্ষিণ বাঁকুড়ার যোগাযোগের একটা সূত্র হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কংগ্রেস আমলে সস্তায় রাজনীতি করার জন্য, ইলেকসানের ক্যামপিং করার জন্য কাজ করেছেন। কংগ্রেস আমলে যে সমস্ত লিংক রোড হয়েছে, কেন্দ্রীয় সরকারের টাকায় মারকেটিং লিংক রোড হয়েছে সেই রাস্তাগুলোর সমস্ত পাথর উঠে গেছে, পিচ উঠে গেছে। এই দু-চারটি কাজ করে তাঁরা ভোটের কাজে লাগিয়েছেন। এনারাই আবার প্রচার করছেন যে বামফ্রন্ট সরকারের রাজত্বে রাস্তা খারাপ হয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় যেন এই ব্যাপারে নজর দেন। আমি আর একটা ব্যাপার মাননীয় মন্ত্রী মহাশয়কে নিবেদন করবো হাউজিং স্টেটের ব্যাপারে। সল্টলেকের পূর্বাচলে হাউজিং স্টেটে আমরা লক্ষ্য করছি কলিকাতার যাদের দু-তিনটি বাড়ি আছে তারাই সেই সমস্ত বাড়ি কিনে নিচ্ছে। মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় করিৎকর্মা লোক, স্পষ্টবাদী লোক, তিনি যেন এই ব্যাপারে একটু তদন্ত করে দেখুন। এই ব্যাপারে বামফ্রন্টের যে গৌরব আছে, যে সংগ্রামী ঐতিহ্য আছে সেটা তিনি যেন বজায় রাখেন। সিডিউইল কাষ্ট এবং সিডিউইল ট্রাইবদের জন্য প্রমোশানের ব্যাপারে কিছু অফিসার বাধার সৃষ্টি করছেন। তাদের প্রমোসনের ক্ষেত্রে তারা যাতে সুযোগ পান সেই ব্যাপারে তিনি যেন নজর রাখেন। তিনি অত্যন্ত করিৎকর্মা লোক, আশা করি এই বামফ্রন্ট সরকারের গৌরব অক্ষুন্ন রাখবেন। এই বামফ্রন্ট সরকার তফশীলি জাতি এবং উপজাতির জন্য যে নীতি গ্রহণ করেছেন সেই নীতি যেন সত্যিকারের প্রতিফলিত হয়। বামফ্রন্ট সরকারের এই সমস্ত কাজের জন্য তফশীলি জাতি এবং উপজাতির লোকেরা বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাচ্ছে। আশাকরি এই গৌরব অব্যাহত থাকবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আবার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইঞ্যা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় বাজেট বরাদ্দের জন্য তাঁর দাবী এখানে পেশ করেছেন। কিন্তু বাজেট বরাদ্দের বইখানা পড়তে পড়তে প্রথমেই দেখলাম যে কাগজটা একটু ময়লা ময়লা। বিগত কয়েকদিন ধরে যে সমস্ত বাজেট বরাদ্দের বই পড়ছিলাম, তার সঙ্গে তুলনায় আমাদের বলতেই হচ্ছে যে, এই বইটার কাগজটা সেই রকম নয়। অন্য বাজেট বইগুলো ল্যাকারিং করা কাগজ ছিল স্যার। মাননীয় মন্ত্রীমহাশয় এর বিরুদ্ধে এই বিধানসভার বাইরে ওঁর দপ্তরের সম্বন্ধে নানা রকম অভিযোগ, যুক্তি বা তর্ক তোলেন মাননীয় সদস্যারা বা কখনও মন্ত্রীরা। মাননীয় মন্ত্রীমহাশয় - বিশেষ করে তাঁরে দপ্তর যে বিধানসভায় এই ব্যয়-বরাদ্দের পুস্তক ছাপতে গিয়ে বঞ্চিত হচ্ছেন, তা আমরা, বিরোধী সদস্যারা দেখতেই পাচ্ছি। বিগত কয়েকদিন ধরে বিধানসভার এই অধিবেশন চলাকালে শুধুমাত্র বিরোধীপক্ষের সদস্যারা নন, সরকারপক্ষের মাননীয় সদস্যারা তাঁর দপ্তরের বিরুদ্ধে অনেকগুণ বেশী-৫।৭ গুণ বেশী-বলেছেন। আপনি যদি প্রসিডিংস্ খোলেন, তাহলে আপনি এটা দেখতে পাবেন। মাননীয় সদস্যরা - সরকার পক্ষের সদস্যারা - এই পূর্ত দপ্তরের অকর্মণ্যতার বিরুদ্ধে অনেক বেশী বলেছেন এই পবিত্র বিধানসভা কক্ষে। সেই সমস্ত বক্তব্যের মধ্যে কি অভিযোগ বা যুক্তি আছে, তা নিয়ে আমি এখানে বলতে চাই না বা ইচ্ছুকও নই। মাননীয়

অর্থমন্ত্রীর সঙ্গে তাঁর ঝগড়া এবং মুখ্যমন্ত্রীর মধ্যস্থতায় তার মীমাংসা - সে ব্যাপারে যেতেও আমরা ইন্টারেস্টেড নই। আমি এখানে যে বিষয়টি সম্বন্ধে বলতে চাই - বারে বারে যেকথা আমরা ওঁর দৃষ্টিগোচরে আনবার চেষ্টা করেছি - সেটি হচ্ছে, এই দপ্তরের মধ্যে একটা lack of cohesion between the officers and the ministers. এটা ওঁর দপ্তরের মধ্যে এষ্টাবলিসড্ হয়েছে। ওঁর দপ্তর এমনই একটা দপ্তর - যা আশাকরি আপনিও অস্বীকার করবেন না - যেখানে টেকনিক্যাল অফিসার্স'এর যুক্তি এবং বিচার বিবেচনার কোন এফেকটিভ্ ইমপ্লিমেনটেশান নেই। অথচ ঐ সমস্ত যুক্তি এবং বিচার বিবেচনার উপরেই নির্ভর করে এই দপ্তরের সুনাম বা সাফল্য। কিন্তু ইদানিংকালে, বিগত কয়েক মাস ধরে মাননীয় মন্ত্রীমহাশয়কে দেখা যাচ্ছে, উনি কোমর বেধে লেগে গিয়েছেন; ওঁর দপ্তরের অফিসার এবং ইঞ্জিনীয়ারদের দেওয়া প্লান - কতটাকা কোথায় খরচ করা হবে, কোথায় কত বেশী ধরা উচিত - যা ঐ সমস্ত ইঞ্জিনীয়াররা বা টেকনিক্যাল ষ্টাফেরই ঠিক করার কথা, তা উনি নিজেই ঠিক করছেন। ঐ সমস্ত টেকনিক্যাল ষ্টাফ বা ইঞ্জিনীয়াররা এই সমস্ত বিষয়ে প্রত্যক্ষভাবে স্থির করবেন বলেই আমরা জানি, অথচ সেগুলো সেইভাবে হতে পারছে না। তাহলে অবস্থাটা এই পর্যায়ে যাচ্ছে বলে আমরা মনে করতে পারি যে, ঐ সমস্ত ইঞ্জিনীয়াররা যে সমস্ত কাজের জন্য বরাদ্দ করবেন - যা কম বা বেশী যাই হোক না কেন - সেগুলোর এফেকটিভ্ ইমপ্লিমেনটেশানের ব্যাপারে খুব স্বাভাবিক কারণেই আমাদের মনে সন্দেহ দেখা দিচ্ছে। আমরা আমাদের প্রত্যক্ষ ও ব্যবহারিক জীবনে দেখতে পাচ্ছি এটা রুপায়িত হওয়ার সম্ভাবনা থাকছেই না। কোন রাস্তাটা কতখানি চওড়া করা দরকার, কতখানি এগোলে রাস্তাটা আরও সুন্দর হতে পারে এবং এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারে বরাদ্দ কতখানি ছিল এবং পাওনা টাকার মধ্যে অর্থমন্ত্রী - ওঁকে হেয় প্রতিপন্য করার জন্য বা বিদ্রুপ করার জন্য - সেই রাস্তাটি কার্যকর করার জন্য কত পরিমাণ অর্থ কেটে নিয়েছেন, সেই সমস্ত বিষয় আমাদের এখানে বিচার্য্যের বিষয় নয়। তবে আশা রাখি, মাননীয় মন্ত্রীমহাশয় এই সমস্ত বিষয়ের মধ্যে কতখানি সত্য বা অসত্য, তা তাঁর বাজেটের জবাবী ভাষণের মধ্যে উল্লেখ করবেন। আমরা এখানে যে বিষয়টি সম্বন্ধে বিশেষ ভাবে উল্লেখ করতে চাই তা হচ্ছে, হাউজিং সম্বন্ধে। রুর‍্যাল হাউজিং এবং আরবান ডেভলমেন্ট হাউজিং স্কীমের কাজ ওঁর দপ্তরে হয়েছে বা হচ্ছে। এই ক্ষেত্রে কেন্দ্রীয় টাকা এবং অর্থ সাহায্য মন্ত্রীমহাশয়ের হাতে প্রধানত দুটি সংস্থার মাধ্যমে আসে - যথা, আরবান ডেভলপমেন্ট হাউজিং স্কীম এবং রুর‍্যাল ডেভলপমেন্ট হাউজিং স্কীমের জন্য এল.আই.সি., জি.আই.সি. - জেনারেল ইনস্যুরেন্স কর্পোরেশন এদের মাধ্যমে আসে। আমি জানি রুর‍্যাল ডেভপলমেন্ট হাউজিংয়ের জন্য উক্ত সংস্থা মন্ত্রীমহাশয়ের দপ্তরে গ্রামাঞ্চলে বাসগৃহ নির্মাণের জন্য টাকা দেন। সেই দেয় টাকা নাকি মন্ত্রীমহাশয় হাতে পান নি? অর্থমন্ত্রী মহাশয় তা থেকে কিছু কেটে রেখে দিয়েছেন। অর্থাৎ তা প্রায়র টু দি এ্যাপ্রোভাল অফ দি ফিন্যান্স ডিপার্টমেন্ট টু দি পি.ডবলিউ. ডিপার্টমেন্ট পেয়ে থাকেন। এই কথাটা কতখানি সত্য তা আশাকরি, মাননীয় মন্ত্রীমহাশয় আমাদের জানাবেন। আমরা এই সংবাদটা দেখে তো চমকে উঠেছি। আমরা চমকে উঠেছি এই ঘটনার কথা জেনে এবং মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বইয়ের মধ্যে গ্রাম বাংলায় রুরাল ডেভলপমেন্ট হাউজিং স্কীমের কথা দেখে। গ্রাম বাংলার মানুষের জন্য তো ওঁদের চোখের জল টুপ টুপ করে ঝরে পড়ছে দেখছি। এই বিষয়ে ওঁর কাছ থেকে কিছু জানতে আমরা খুবই উৎসুক। এখানে এই ব্যাপারে টাকার মধ্যে কতখানি তিনি পেয়েছেন এবং তা পাওয়ার পরে এই স্কীমকে কতখানি এগিয়ে নিয়ে যেতে পেরেছেন, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কতখানি বঞ্চনা - এই সমস্ত কথাবার্ত্তা জানতে আমরা খুবই আগ্রহী।

**[ 4.35 - 4.45 P.M. ]**

রুর‍্যাল ডেভোলাপমেন্ট হাউসিং স্কীম এবং ন্যাশানাল হাইওয়ে এই দুটির সমন্বয় নিয়ে রাজ্যসরকারের পূর্ত্ত দপ্তর এজেন্ট হিসাবে কাজ করে এবং তারজন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ম্যাচিং গ্রান্ট হিসাবে টাকা পান। আজকে পশ্চিমবঙ্গের ভেতর দিয়ে যে সমস্ত হাইওয়ে সরাসরি গেছে বিশেষ করে দিল্লী রোড, বম্বে রোডের কাজ কতটুকু করেছেন? এই নিয়ে আপনাদের অনেক বাগ্‌-বিতন্ডা হয়েছিল মাননীয় মন্ত্রীর সঙ্গে এই বিধানসভা কক্ষে এবং অর্থমন্ত্রী সরকার পক্ষের সমস্ত সদস্যাদের বুঝিয়ে সুজিয়ে বলেছেন এইসব কথা এখানে বলবেন না, বিধানসভার ভেতরে এইসব করবেন না। সেখানে আমার প্রশ্ন এই ব্যাপারে আপনি কতটুকু করতে পেরেছেন? পূর্ত্তমন্ত্রী মহাশয় মাঝেমাঝে কৃতিত্ব দেখিয়েছেন, তার বয়সের জন্য মাঝে মাঝে তিনি সত্যি কথা চেপে রাখতে পারেন নি বলে ফেলেছেন, আজকে কেন্দ্রে বঞ্চনার কথা উঠেছে, আমি প্রশ্ন করি আপনার যে বাজেট বরাদ্দ তার কত টাকা আপনি কাজে লাগাতে পেরেছেন আর কত টাকা খরচ হয় নি বলে ফেরৎ চলে যাচ্ছে এবং কত টাকা ব্যহত হচ্ছে এই কথা আজকে বিধানসভার জনপ্রতিনিধি হয়ে সাড়ে ৫ কোটি মানুষের প্রতিনিধি হয়ে এই কক্ষে বলার অধিকার আছে এবং এরজন্য এই দপ্তর কতখানি দায়ী সেটা আজকে জানবার প্রয়োজন আছে। অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী কেন্দ্রের যে টাকা আসে তার থেকে কেটে নেয় এবং সেই টাকা কেটে নিয়ে কতখানি এই দপ্তরকে দেওয়া হয় সেটা আপনাকে বলতে হবে, আমার বিধানসভা কেন্দ্রে কেলুঘাই নদীর উপর সেতু করেছেন এরজন্য আপনাকে ব্যক্তিগত ধন্যবাদ জানাচ্ছি। এই সেতুটি যেমন উদ্যোগ নিয়ে করেছেন তেমনি এটা যাতে সত্বর খোলা হয় তারজন্য আপনাকে আবেদন জানাচ্ছি এবং এটা খুললে আপনাকে আরো অভিনন্দন জানাবো। তবে আমাদের বিধানসভায় বিরোধী হিসাবে কোন মর্যাদা নেই এবং গত ৮ বৎসর ধরে দেখলাম এই সরকার আমাদের কোন মর্যাদা দেন নি সুতরাং আমরা আপনাকে সুনাম করলাম বা দুর্নাম? করলাম তাতে আপনার কিছু এসে যাবে না। আমি আপনার কাছে আবেদন রাখছি মেদিনীপুর জেলায় সবং থানায় পেডি বার্চ ডগলাসের সময়ে অনাথ বন্ধু পাঞ্জা নিজের প্রাণ বিসর্জন দিয়েছিলেন এবং সেই অঞ্চলের প্রতিনিধি হিসাবে মহান বিপ্লবী অনাথ বন্ধু পাঞ্জার নামে যাতে এই সেতুটি নামকরণ হয় এই ব্যাপারে আপনার কাছে অনুরোধ রাখছি। এই প্রসঙ্গে আমি আপনার কাছে দুটি জিনিস তুলে ধরতে চাই পূর্ত্ত দপ্তরের মন্ত্রী মহাশয় নিশ্চয় অবগত আছেন যে ফেটোর ইঞ্জিনীয়াররা ২২-৯-৮৪ তারিখে মুখ্যমন্ত্রীর সঙ্গে একটা আলোচনায় বসে এবং তারপরে আবার ওই ইঞ্জিনীয়াররা ২৯ তারিখে আপনার সঙ্গে আলোচনায় বসেছিলেন কিন্তু যে সমস্ত জিনিস ফরম্যালি রিসিভড্ হয়েছিল সেগুলি পূর্ত্তমন্ত্রীমহাশয় নাকচ করে দিলেন। এই জিনিষ করে লাভ কি হচ্ছে? তার দপ্তরের ইঞ্জিনীয়াররা তার ঘরের লোক, সুতরাং তাদের দিকে আপনাকে দেখতে হবে এবং এইসব জিনিসগুলি ফয়সালা করে নিতে হবে। আজকে তার দপ্তরের ইঞ্জিনীয়ার! কাজে যোগ দিচ্ছেনা না, ফলে পি.ডবলিউ.ডি দপ্তরের কাজের গতিপ্রকৃতি স্তব্ধ হয়ে যাচ্ছে। আই.এ.এস. অফিসারদের সঙ্গে আলোচনা করেছিলেন ঠিক তেমনি করে টেকনিক্যাল পারসেনদের সঙ্গে একটা আলোচনা করুন। কিন্তু আপনারাই তো কমিটমেন্ট করেছিলেন কংগ্রেস আমলে এবং প্রকাশ্য জনসভায় ভাষণ দিয়েছিলেন যে ডক্টর, ইঞ্জিনীয়ার, টেকনিক্যাল ডিপার্টমেন্টকে হেড করে দিতে হবে, তাহলে আজকে কেন টেকনিক্যাল পারসেনদের উপেক্ষা করছেন, তাদের দাবীগুলিকে নস্যাৎ করে দিচ্ছেন? আজকে বিভিন্ন রাজ্য যেখানে এই টেকনিক্যাল পারসেনদের টেকনিক্যাল হেড করার এই সিদ্ধান্ত স্বীকার করে নিয়েছে এবং সেইভাবেই কাজ চলছে সেখানে আপনারা কেন মানছেন না। অথচ আপনারাই ১৯৭৩ সালে কংগ্রেস আমলে এই টেকনিক্যাল ডিপার্টমেন্টকে হেড করার জন্য

প্রস্তাব দিয়েছিলেন আর ১৯৮৫ সালে সেই টেকনিক্যাল ডিপার্টমেন্টকে ছেড়ে করার দাবী মেনে নিতে পারছেন না, তাদের আন্দোলনকে কেন আপনারা স্বীকৃতি দিচ্ছেনা না? এরফলে আপনারা ইঞ্জিনীয়ারদের বসিয়ে দিচ্ছেন। সুতরাং এই জিনিস আজকে আমাদের জানার প্রয়োজন আছে। আমার বক্তব্য শেষ করবার আগে আরেকটি আবেদন আপনার কাছে রাখবো এবং সবং থানার থেকে মোহার এই ১২ কিলোমিটার রাস্তা তৈরী হবার জন্য টাকা বরাদ্দ হয়েছে এবং ৩ কিলো মিটার রাস্তা ১৯৮৪ সালের নভেম্বর মাসের মধ্যে শেষ হয়ে যাবার কথা কিন্তু কাজই এখনো আরম্ভ হয়নি। সুতরাং আপনার কাছে আবেদন রাখছি এই যে ১২ কিলোমিটার রাস্তা তৈরী পরিকল্পনা হয়েছে এবং এরজন্য যে টাকা বরাদ্দ হয়েছে সেটা যাতে ঠিকমত কাজে লাগে সেই দিকে একটু দৃষ্টি দেবেন। এই কথা বলে এই হাউসে যে কাটমোশানগুলি এসেছে সেগুলি সমর্থন করে এই বাজেট বরাদ্দকে বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী গোপাল মালাকার :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, পূর্তমন্ত্রী যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। বিরোধী দলের সদস্যারা যে বক্তব্য রেখেছেন তাতে মনে হয় পশ্চিমবাংলায় কোন রাস্তাঘাট নেই। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে রাস্তাঘাটের অবস্থা কি ছিল তা সকলেই জানে অর্থাৎ বাস তো দূরের কথা গরুর গাড়িও চলতে পারত না। এই সব রাস্তা আমরা মেরামত করেছি। ৭৮ সালে বন্যায় পশ্চিমবাংলার বেশির ভাগ রাস্তাঘাট নষ্ট হয়ে গেছিল। সেই সব রাস্তা আমরা ঠিক করেছি। আর্থিক সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে ১ লক্ষ ২৫ হাজার কিলোমিটার রাস্তা সঠিকভাবে মেরামত করবার ক্ষমতা এই রাজ্য সরকারের নেই। কেন্দ্রে পুঁজিবাদী সরকার থাকাতে বিভিন্ন রাজ্যের রাস্তাঘাটের উন্নতি হবে এটা আশা করতে পারি না। কংগ্রেসীরা বন্ধুরা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিতভাবেই কথা বলেছেন। বিরোধী দলের চীফ-হুইফ সুব্রত বাবুর মত দায়িত্বশীল লোকের পক্ষ এই বকম কথা বলা ঠিক হয়নি। দেশের স্বাধীনতা সংগ্রামের জন্য, মঙ্গলের জন্য যে সব মনিষীদের মূর্তি কলকাতার বুকে বামফ্রন্ট সরকার স্থাপন করেছেন সেই সম্বন্ধেও সুব্রতবাবু কটাক্ষ করেছেন। সংবিধানের অন্যতম প্রনেতা ডাঃ আম্বেদকারের মূর্তিটা আকারে খুব ছোট বলে মুর্তিটা যাতে খুব বড় করা হয় সেই অনুরোধ মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। কাশীবাবু কল্যাণী সেতু সম্বন্ধে যেটা বলেছেন সেটা ঠিক নয়। এই সেতুটি দীর্ঘদিনের আকাংখ্যা ছিল পশ্চিমবাংলার মানুষের। এই সেতুর কাজ বামফ্রন্ট সরকার আরম্ভ করেছিলেন। দুর্ভাগ্যের বিষয় এই সেতুর কাজ যখন প্রায় মাঝামাঝি তখন ইঞ্জিনীয়াররা ধর্মঘট আরম্ভ করে। সেখানকার মাননীয় সদস্য সুভাষবাবু ইঞ্জিনীয়ারদের কাছে আবেদন করেছিলেন যে জাতীয় স্বার্থে, দেশের স্বার্থে আপনারা ধর্মঘট করবেন না। কিন্তু তারা সেই কথা শুনলেন না। কাজেই সেখানকার কাজ এখন বন্ধ আছে। কেন্দ্রের বাজেটের ফলে লোহার সিমেন্টের দাম বাড়বে। কন্ট্রাকটার যারা কন্ট্রাক্ট নিয়েছিল তারা আগের কন্ট্রাকটে কাজ করতে চাইছে না। কাজেই কাশীবাবু যেটা বললেন সেটা সঠিক কথা নয়। আজকে নানা রকম অসুবিধার মধ্যে থেকে ও আমরা অনেক নূতন রাস্তা করেছি। কংগ্রেসী আমলে যে সমস্ত রাস্তায় গরুর গাড়ী চলত না সেগুলি আমরা ঠিক করেছি। এই বর্ষাকালে কিছু কিছু রাস্তা খারাপ হয়েছে এবং কেন্দ্রীয় সরকার টাকা না দেওয়ার আর্থিক অসুবিধা হয়েছে। তবে এসব সত্ত্বেও বেশীরভাগ রাস্তা আমরা ঠিক করেছি এবং কতগুলি জায়গায় কাজ চলছে। আমাদের নদীয়া জেলা একটি পিছিয়ে পড়া জেলা। স্বাধীনতার পর থেকেই দেখছি ওখানকার রাস্তাঘাট এবং কলকারখানার কোন উন্নতি হয়নি। দেশ বিভাগের ফলে নদীয়া জেলা পশ্চিমবাংলায় এসেছে। কৃষ্ণনগর থেকে করিমপুর পর্যন্ত রাস্তা অত্যন্ত ছোট এবং তার ফলে ওই রাস্তা দিয়ে বাস চলাচল করতে পারেনা। অবিলম্বে এই রাস্তাটি

চওড়া করা দরকার। তেহট্ট থানার জলঙ্গী ব্রীজের ব্যাপারে ডি এল সি সি -র মিটিং-এ বলা হয়েছিল। এই ব্রীজ যাতে হয় সেই অনুরোধ আমি করছি। নদীয়া জেলার হাঁসখালি, চাকদহ, হরিণঘাটা, তেহট্ট এবং করিমপুর এই বিস্তীর্ণ এলাকা পাকা রাস্তার সুযোগ পায়নি। বামফ্রন্ট সরকার সারা পশ্চিমবাংলায় যে সমস্ত রাস্তাঘাট যে সমস্ত রাস্তাঘাট করার কথা বলেছেন সেদিক থেকে আমার অনুরোধ হচ্ছে তাঁরা যেন আমাদের নদীয়া জেলায় প্রতি লক্ষ্য রাখেন। হরিণঘাটা থানার নগরউকরা-নিমতলা রোডের উপর যে কাঠের ব্রীজ আছে সেটাকে পাকা করবার উদ্যোগ নিন। এই ব্রীজটি বনগাঁ, বারাসত এবং চাকদহের মধ্যে সংযোগ রক্ষা করছে। কংগ্রেসের ৩০ বছরের রাজত্বে এই ব্রীজটি পাকা করা হয়নি। একটা কাঠের ব্রীজ রয়েছে ভাঙ্গা অবস্থায় এবং তার ফলে এর উপরে দিয়ে বাস চলাচল করতে পারেনা। কাজেই এখানে পাকা ব্রীজের ব্যবস্থাটা করুন। কল্যাণী এবং নদীয়া জেলার অন্যান্য রাস্তাঘাটের দিকেও নজর দেবেন এই অনুরোধ রাখছি। আমাদের চাকদা থানার কংগ্রেসী আমলে তেমন কিছু কাজ হয়নি এবং এখনও দেখছি সেই অবস্থায় পড়ে আছে। কাজেই ওখানকার রাস্তাগুলি তাড়াতাড়ি করার ব্যবস্থা করুন। কালীবাজার থেকে সিংগুরালি রেলওয়ে ষ্টেশন পর্যন্ত রাস্তাটি প্রায় ১০ কিলোমিটার পথ। বর্তমানে এখানে আসতে হলে প্রায় ২০ কিলোমিটার রাস্তা ঘুরে আসতে হয় এবং তার ফলে কৃষকরা তাদের সব্জী ইত্যাদি আনতে খুব অসুবিধা ভোগ করে। কাজেই ওই রাস্তাটি হলে দূরত্ব অনেক কমে যাবে এবং বিশেষ করে কৃষকদের পক্ষে খুব সুবিধা হবে। এছাড়া ওখানে একটা ব্রীজ করা হলে আরও সুবিধা হবে। কলকাতায় যে সমস্ত মূর্তি স্থাপন করা হয়েছে তারজন্য মন্ত্রীমহাশয়কে ধন্যবাদ দিচ্ছি। কল্যাণী ব্রীজটি তাড়াতাড়ি হোক এই আবেদন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্ত দপ্তরের মাননীয় মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন সেই সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। বিভিন্ন সদস্যের আলোচনা আমি শুনলাম, সরকার পক্ষের সদস্যদের আলোচনাও শুনলাম, তাঁরা এই দপ্তরের দুর্নীতি, অকর্মণ্যতার কথা বলেছেন। আমি অত্যন্ত আশ্চর্য হলাম মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বক্তৃতা এখানে দিয়েছেন সেই বাজেট বক্তৃতার মধ্যে পরিষ্কার বলে দিয়েছেন যে তিনি কোন নতুন রাস্তার কাজে হাত দেবেন না। তিনি ৩টি বিষয়ে দৃষ্টি দিয়েছেন-একটা হচ্ছে নতুন রাস্তার কাজ আরম্ভ হবে না, ২ নং হচ্ছে আরম্ভ হওয়া রাস্তার কাজ বন্ধ হয়ে যাবে, ৩নং হচ্ছে রক্ষণাবেক্ষণের অভাবে চালু রাস্তার অবস্থা দিনের পর দিন খারাপ হয়ে যাবে। সুতরাং তাঁর কাছে নতুন কিছু আশা করা যাবে না। তিনি কখনও কেন্দ্রের উপরে দোষারোপ করছেন, কখনও রাজ্য সরকারের অর্থমন্ত্রীর উপর তাঁর ব্যর্থতা চাপিয়ে দেবার চেষ্টা করছেন। কিন্তু তাঁর নিজের দপ্তরে যে ব্যর্থতা আছে সেটা তিনি এড়িয়ে যাবার চেষ্টা করেছেন। তিনি আজকে যে ব্যয়-বরাদ্দ পাশ করিয়ে নেবেন তার কতটা রাস্তার কাজে ব্যয়িত হবে সে সম্পর্কে আমাদের সন্দেহ আছে। কেননা কন্ট্রাক্ট সিসটেমে কাজ হবে, এর ফলে দেখা যাবে শতকরা ২৫ ভাগ টাকা প্রকৃত রাস্তার কাজে ব্যয়িত হবে, আর ৭৫ ভাগ টাকা ইঞ্জিনীয়ারদের, অফিসের বড় বাবু, কন্ট্রাক্টরদের পকেটে চলে যাবে। এর দুর্নীতি; অপব্যয় প্রতিরোধ করার জন্য তিনি ব্যবস্থা অবলম্বন করতে পারেননি, এই ব্যাপারে তিনি সম্পূর্ণ ব্যর্থ। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার যখন এখানে আসে তখন মাননীয় সদস্যদের আস্ফালন করে বলতে শুনেছি যে আমরা কন্ট্রাক্ট সিসটেমে কাজ করাব না, আমরা নিজেদের এজেন্টের মাধ্যমে দেখাশুনা করে কাজ করব, তাতে অপচয়, দুর্নীতি রদ হবে। ৮বছর বামফ্রন্ট সরকার আছে, এই কয়েক বছরে বামফ্রন্ট সরকারের কাজের পরিবর্তন কোথাও লক্ষ্য করা গেল না। আগে যেভাবে কাজ করা হত এখনও সেইভাবে কাজ করা হচ্ছে, দুর্নীতি বেড়েছে,

ইঞ্জিনীয়ারদে মধ্যে অসন্তোষ বেড়েছে, ফলে অপচয় হচ্ছে। স্যার, আমি এবার আমাদের ৩৪ নং ন্যাশান্যাল হাইওয়ের কথা বলতে চাই। মাননীয় সরল দেব বলেছেন এর জন্য কোন ব্যয় বরাদ্দের দরকার হয় না, নতুন আইনের প্রয়োজন হয় না, চলতি আইনের সাহায্যেই করা যায়। এই ৩৪ নং সড়ক দিয়ে আমরা বহরমপুর থেকে কলকাতায় যাতায়াত করি। আমডাঙ্গা কনস্টিটিউয়েন্সিতে গাদামারি হাট বলে একটা হাট আছে, পুরো রাস্তার উপর সেই হাটটা বসে। ফলে যান চলাচল ব্যাহত হয়। আমরা দেখেছি ৪০ মিনিট থেকে ১ঘন্টা সেই হাটের কাছে ষ্টেট বাস আটক পড়ে থাকে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব এই যে ন্যাশান্যাল হাইওয়ের উপর হাটটা বসে এরজন্য আইনের দরকার নেই, বাড়তি টাকার প্রয়োজন নেই, প্রশাসনিক ব্যবস্থা দিয়ে সেই কাজটা করা যায়, কিন্তু সেই কাজ তিনি করতে পারেন নি। পি.ডবলু.ডি রাস্তার উপর বাড়ী-ঘর তৈরী হচ্ছে। সরকার পক্ষের সদস্য উল্লেখ করেছেন পি.ডবলু.ডি রাস্তা বে-দখল হয়ে যাচ্ছে, মন্ত্রী নিরুপায়, কিছু করছেন না। যারা রাস্তা দখল করছে তারা অধিকাংশ বামফ্রন্টের লোক, তারা সি পি এম'র কেড়ার, আর এস পি'র কেডার, তাদের প্রচ্ছন্ন ইঙ্গিতে রাস্তাগুলি দখল হয়ে যাচ্ছে।

**[4.55 – 5.05 p.m.]**

ভোটের সময় ভোট নেবে সেইজন্যই এই সমস্ত রাস্তার ইজারা বামফ্রন্টের কিছু কিছু লোককে দিয়ে দেওয়া হয়েছে। আমি মনে করি এই সমস্ত জিনিস বন্ধ হওয়া দরকার। এই জিনিস চলতে থাকলে রাস্তা বন্ধ হয়ে যাবে এবং মানুষের চলাচলের আর কোন ব্যবস্থা থাকবে না। মন্ত্রী মহাশয় বললেন ডি এল সি সি -র মিটিং-এ ঠিক হয় এবং প্রাইওরিটির ভিত্তিতে রাস্তা করা হয়। ডি এল সি সি-র মিটিং -এর ফলাফল আমি জানি। এখানে বিরোধীদলের মতামত গ্রাহ্য করা হয়না। আমরা একটা গুরুত্বপূর্ণ রাস্তা করার কথা বললে মন্ত্রীমহাশয় বলেন, এম এল এ বললে হবেনা, ডি এল সি সি-র তরফ থেকে প্রাইওরিটির ভিত্তিতে যেমন করতে বলা হবে সেইভাবে হবে। ডি এল সি সি-র মিটিং-এ একটা মিনি কমিটি করা হল এবং তাদের উপর দায়িত্ব দেওয়া হল প্রাইওরিটি ঠিক করার ব্যাপারটা। সেখানে বিরোধীপক্ষের কোন সদস্য নেওয়া হল না - সেখানে আছেন সি পি এম-এর ২জন, ফরোয়ার্ড ব্লকের ১জন এবং আর এস পি-র একজন। আমাদের তরফ থেকে কাউকে না নেবার ব্যাপারে বললেন আপনারা অনেক দিন কাজ করেছেন কাজেই এখন আপনাদের আর নিতে পারছি না। রাস্তা করার ব্যাপারে আমরা দেখেছি সি পি এম এবং আর এস পি-র এলাকায় রাস্তা করা হয় কিন্তু অন্যান্য প্রয়োজনীয় রাস্তাগুলো করা হয়না। ডি এল সি সি-র মিটিং-এ শুধু দলবাজী করা হয়, কাজের কাজ কিছুই হয়না। আবাসন দপ্তর সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে, এঁরা যে সমস্ত বাড়ীঘর তৈরী করছেন সেগুলি বড়বড় পুঁজিপতিরা বেনামীতে কিনে নিয়ে বেশী দামে বিক্রী করে কোটি কোটি টাকা মুনাফা করছে। কাজেই প্রথমে বাড়ীভাড়ার যে ব্যবস্থা ছিল সেটাই ভাল ছিল। আপনারা বাড়ী ভাড়া দেবার জন্য একটা নিয়ম করুন কেননা আপনারা এই যে বৈপ্লবিক ব্যবস্থা করলেন এতে বড়লোকদের হাতে আরও লক্ষ লক্ষ টাকা আপনারা তুলে দিলেন। এই সম্পর্কে সুষ্ঠু ব্যবস্থা হওয়া দরকার বলে মনে করি। আরও অনেক কিছু বলার ছিল তবে আমি একটি কথা বলবো মুর্শিদাবাদ জেলা সম্পর্কে । মুর্শিদাবাদ জেলা পিছিয়ে পড়া জেলা, ওখানে রাস্তাঘাটের খুব অভাব। সেদিকে মন্ত্রী মহাশয় একটু নজর দেবেন। এই কথা বলে এই বাজেট বরাদ্দের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

(Mr. Speaker was in the chair)

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয় আমাদের সামনে এই তিনটে দপ্তরের জন্য ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন এবং সেটা মঞ্জুর করার জন্য আবেদন রেখেছেন। এই সম্পর্কে আমি কিছু বলার আগে প্রথমে বলতে চাই, তিনি আমাদের সামনে বস্তুতঃ পরস্পর বিরোধী কথা বলেছেন এবং আমাদের উনি হতাশ করেছেন এবং সঙ্গে সঙ্গে সমস্ত পশ্চিমবাংলার মানুষকে হতাশ করেছেন। তিনি নিজে বলেছেন ১৯৮৫-৮৬ সালের বার্ষিক যোজনার জন্য ১১.০৮ কোটি টাকা অনুমোদিত বিনিয়োগ সম্বল করে আমরা ১৮০ কিলোমিটার নতুন সড়ক নির্মানের জন্য আশা করি। যার ফলে যোজনাভুক্ত সড়কের মোট পরিমান ১৪ হাজার ৩৮০ কিলোমিটার দাঁড়াবে। এইভাবে তিনি আরও অন্য জায়গায় অনেক বাড়িঘর তৈরী করবেন, সড়ক, সেতু তৈরী করবেন বলেছেন। কিন্তু তিনি এখানে বলছেন যে আমাদের যে সমস্ত কর্ম প্রকল্প চালু রয়েছে, রাজ্যের আর্থিক অবস্থার উন্নতি না ঘটলে তার অনেকগুলো কাজই সম্ভবতঃ স্থগিত রাখতে হবে। আমি বলতে চাই, মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যে যা বলেছেন বাস্তবে কিন্তু তাঁর অভিজ্ঞতা যা আছে তার সঙ্গে কোন মিল নেই। শুধু মাত্র সরকারপক্ষে সন্তুষ্ট করার জন্য তিনি আশার বাণী শুনিয়েছেন। আমি তাই বলতে চাই, তিনি কোন কাজ করতে পারবেন না। তাঁর বক্তব্যের মধ্যে তিনি বলেছেন পশ্চিমবাংলায় তিনি অনেক রাস্তা তৈরী করেছেন এবং একজন মাননীয় বিরোধী সদস্য দাবী করেছেন ভারতবর্ষের মধ্যে রাস্তার দিক দিয়ে পশ্চিমবাংলায় দ্বিতীয় স্থান অধিকার করেছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানাতে চাই, এটা মোটেই সত্য কথা নয়, সম্পূর্ণ অসত্য কথা তিনি বলেছেন। রোড লেংথে সারা ভারতবর্ষের চেয়ে পশ্চিমবাংলা অনেক পিছিয়ে আছে। সেটা আমি বলছি The Times of India Directory Book published in the Year 1984- এই বই পড়ে শোনাচ্ছি। ষ্টেট হাইওয়েতে আমাদের পশ্চিমবাংলায় মোট রাস্তার দৈর্ঘ্য হচ্ছে ৩ হাজার ১৬৭ কিলো মিটার, অন্ধ্রপ্রদেশ, সেখানে কংগ্রেস শাসিত রাজ্য সরকার সেখানে নেই, সেখানে ষ্টেট হাইওয়ে হয়েছে ৫ হাজার ৪৪৩ কিলো মিটার, মহারাষ্ট্রে ১৮ হাজার ৮৩৩ কিলোমিটার ষ্টেট হাইওয়ে তৈরী হয়েছে। রাজস্থানে ৭ হাজার ৬৬৬ কিলোমিটার, হিমাচল প্রদেশে কেন্দ্রীয় সরকারের অধীনে একটা ছোট রাজ্য, সেখানে পর্যন্ত ৩ হাজার ৪১৫ কিলো মিটার রাস্তা তৈরী হয়েছে, গুজরাটে ৯ হাজার ৯৭ কিলো মিটার ষ্টেট হাইওয়ে তৈরী হয়েছে। আপনি পি.ডবলিউ.ডি.-এর ক্ষেত্রে দেখুন, পশ্চিমবাংলায় যেখানে ১২ হাজার ২৭০ কিলো মিটার রাস্তা রয়েছে, সেখানে উত্তরপ্রদেশ করেছে ৪৮ হাজার ১৫৭ কিলো মিটার, কর্ণাটক ৫৪ হাজার ৭৩৩ কিলোমিটার, তামিলনাড়ু ৩১ হাজার ৭৪২, পাঞ্জাব ৩০ হাজার ৬২৩, রাজস্থান ৩০ হাজার ৬২৩, আসাম ১৯ হাজার ৩৮৯ কিলোমিটার, অন্ধ্র ২৭ হাজার ৯২৬, সেখানে পশ্চিমবাংলায় মাত্র ১২ হাজার ২৭০ কিলোমিটার, এটা পি.ডবলিউ.ডি'র তৈরী রাস্তা। জেলা পরিষদের রাস্তার কথা একটু শুনুন। পশ্চিমবাংলায় ২৪ হাজার ১০৫ কিলোমিটার রাস্তা রয়েছে, মহারাষ্ট্রে রয়েছে ১ লক্ষ ৫ হাজার ৮৩০ কিলোমিটার, বিহারে আছে ৪৭ হাজার ১০ কিলোমিটার, অন্ধ্রে আছে ৩২ হাজার ৬৭১ কিলোমিটার, গুজরাটে ৩২ হাজার ২৫৩ কিলোমিটার, সেখান পশ্চিমবাংলায় রয়েছে মাত্র ২৪ হাজার ১০৫ কিলোমিটার রাস্তা। আর্বান রোড পশ্চিমবাংলায় রয়েছে ৯ হাজার ২৬৮ কিলোমিটার, সেখানে মহারাষ্ট্রে রয়েছে ১২ হাজার ৮৯ কিলোমিটার, ইউ.পি.তে রয়েছে ২০ হাজার ৬৫৭ কিলোমিটার রাস্তা, মাননীয় সদস্য কোথা থেকে এই তথ্য পেয়েছেন আমি জানিনা। তিনি সম্পূর্ণ অসত্য তথ্য হাউসের কাছে উত্থাপন করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার রাস্তা-ঘাটের অনেক উন্নতি হয়েছে বলে বলা হয়েছে। আজকে রাস্তা-ঘাটের অবস্থা

কোথায় গিয়ে দাঁড়িয়েছে? জরুরী কোন কাজের ক্ষেত্রেই বলুন, রুগীকে হাসপাতালে নিয়ে যাবার ক্ষেত্রেই বলুন একটা দুর্বিসহ অবস্থার মধ্যে পড়তে হয়। একটা রুগীকে এ্যাম্বুলেন্সে করেই হোক, আর অন্য কোন গাড়ীতেই হোক হাসপাতালে নিয়ে যেতে গেলে রাস্তায় যে জার্কিং হয় তাতে সেই রুগী মারা যায়। অনেক সময়ে বাড়ী থেকে রুগীকে হাসপাতালে নিয়ে যাবার পরে সেখানে ডাক্তাররা এক্সপায়ার্ড বলে ঘোষণা করেন। আজকে এই হচ্ছে বাস্তব অবস্থা। বিভিন্ন জায়গায় রাস্তার উপরে যে ভাবে বাম্প করা হচ্ছে, সেই বিষয়ে কোন পরিকল্পনা এদের নেই। আজকে তারা হতাশায় ভুগছেন। আজকে পশ্চিমবাংলাকে তারা একটা দুর্বিসহ অবস্থার মধ্যে নিয়ে এসেছেন। তারা দলকে বাঁচাবার জন্য, মন্ত্রীত্ব রাখার জন্য এই ভাবে কাজ করে চলেছেন। পশ্চিমবঙ্গের মানুষের দুর্দশার কথা তারা ভাবছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আবাসন পর্ষদের কথা একটু বলি। আজকে 'হাডকো' বা অন্য সংস্থা থেকে টাকা সংগ্রহ করে যে ফ্লাটগুলি তৈরী হচ্ছে এবং সেগুলি বিলি হচ্ছে। এই ফ্লাটগুলি বিলি করার পরে তাদের থেকে যে টাকা আদায় করার ব্যবস্থা আছে তাতে দেখা যাচ্ছে যে তিনি ঠিকমত টাকা আদায় করতে পারছেন না। কারণ সেখানে পার্টির চাপ আছে। আজকে পার্টির চাপের জন্য ক্যাডারদের মাধ্যমে যে সমস্ত ভাড়াটিয়া সেখানে বসান হয়েছে তাদের কাছে চাপ দিয়ে টাকা আদায় করতে পারছেন না। তার ফলে আপনাদের টাকা আদায় হচ্ছে না। আজকে এই সব দুর্নীতিগুলি দুর করতে হবে। যে সমস্ত ভাড়াটিয়া সেখানে রয়েছে তাদের উচ্ছেদ করতে হবে এবং তাদের বকেয়া সমস্ত টাকা-পয়সা আদায় করার ব্যবস্থা করতে হবে। তারপরে বিভিন্ন জায়গায় ব্রীজগুলির অবস্থা কি? উনি গর্ব করে বলেছেন যে লক্ষ লক্ষ টাকার ব্রীজ তৈরী করা হচ্ছে। পুশমন্ডি মহীপাল দীঘিতে টাংগন নদীর উপরে একটা ব্রীজ তৈরী করা হচ্ছে। সেই ব্রীজের কাজ এখনও শেষ হয়নি, জানিনা কবে শেষ হবে। তাকে এই ব্যাপারে জিজ্ঞাসা করা হলে তিনি বললেন, আমি এ্যাস্ট্রোলজার নয় যে কবে শেষ হবে বলে দেব। মন্ত্রী মহাশয়ের এই রকম বক্তব্যে আমরা হতাশ হয়েছি। আর একটা কথা আপনার মাধ্যমে বলতে চাই। আমাদের মুখ্যমন্ত্রী দিল্লীতে থাকবেন বলে একটা রুমকে বাতানুকুল করা হয়েছে এবং সে জন্য হাজার হাজার টাকা খরচ করা হয়েছে। আবার রাজভবনে একজন ডেপুটি মিনিষ্টার ঘরের বারান্দায় গ্রিল দেবার জন্য ১৫ হাজার টাকা ব্যয় করা হচ্ছে। অথচ যেখানে সেতু করা প্রয়োজন, যেখানে তার জন্য টাকা দেওয়া দরকার, সেই ইচ্ছা তাদের নেই। এবা লেজুড় বৃত্তি অবলম্বন করে চলেছেন। সে জন্য তার এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ রাখছি।

**শ্রী ভুপাল পান্ডা :** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে নন্দীগ্রাম সম্পর্কিত বিষয়ে মাননীয় পূর্ত্তমন্ত্রী যাতে একটু লক্ষ্য দেন সেদিকে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। এটা খুব দুঃখের কথা যে, নন্দীগ্রাম সমস্ত প্রকার উন্নতি থেকে আজও প্রায় বঞ্চিত হয়ে আছে। কারণ, বাংলা বিহার সংযুক্তির সময়ে ঐখানে যে সম্মেলন হয়েছিল তাতে বাংলাদেশের অস্তিত্ব বিলোপ করে দিতে চাওয়া হয়েছিল এবং তারই প্রতিবাদে নন্দীগ্রামের অধিবাসীরা সেই সংযুক্তি সম্মেলন ব্যর্থ করে দেয়। যার ফলে স্বনামধন্য বিধানবাবুর আমলেও এই নন্দীগ্রাম অবহেলিত হয়েছিল এবং আজও সেই অবহেলিত অবস্থায় পড়ে আছে। আমি খুব দুঃখ এবং ক্ষোভের সঙ্গে এই আবেদনটুকু করব, এবারের নির্বাচনের প্রথমে মাননীয় স্পীকার এই নির্বাচনকেন্দ্রে গিয়ে ওখানকার দুরবস্থার কথার প্রতি লক্ষ্য রেখে যে বক্তৃতা দিয়েছিলেন, জনসাধারণকে আশ্বস্ত করেছিলেন, এদের উন্নতির জন্য সর্ব দিক থেকে তিনি সাহায্য করবেন, তাঁর সেই প্রতিশ্রুতি তিনি পালন করবেন। তিনি বলেছিলেন আমাদের একবার ভোট দিয়ে পরীক্ষা করুন, আপনাদের সব সমস্যা দূর করার চেষ্টা করব। তার সেই ফলশ্রুতি হিসাবে এবারে বামপন্থী প্রার্থীদের অনেক বেশী ভোট দিয়ে পাঠিয়েছেন। আমি একটি স্মারকলিপি মারফৎ

তাদের সেই দাবী মাননীয় মন্ত্রী মহোদয়গনের নিকট উপস্থিত করেছি, পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর নিকটও দিয়েছি। তিনি অর্থাভাবের কথা বলেছেন। কিন্তু এই অর্থাভাবের মধ্যেও অন্যান্য সব জায়গার কাজ হবে, আর নন্দীগ্রামের কাজ হবে না, এটা কি করে সম্ভব আমি বুঝতে পারছি না। আপনি জানেন নন্দীগ্রাম চিরদিন অবহেলিত হয়ে পড়ে আছে এবং নন্দীগ্রামের কোন দিকের কোন উন্নতি নেই। পশ্চিমবঙ্গে এই রকম নির্বাচনকেন্দ্র আছে কিনা সন্দেহ, যার সঙ্গে জেলা, মহকুমা কেন্দ্র বা রাজ্য দপ্তরের সঙ্গে কোন যোগাযোগ নেই। তাই আমি মাননীয় পূর্ত মন্ত্রীর নিকট আবেদন করব বর্তমানে তিনি যে দুটি রাস্তার কাজ হাতে নিয়েছেন সেগুলি অবিলম্বে শেষ করুন। গত ৮ বছর ধরে আপনি বাজেট বরাদ্দ করেছেন, কিন্তু কাজ শেষ হয়নি। আপনি অবিলম্বে এই দুটি রাস্তার কাজ এই বছরের মধ্যেই শেষ করুন। নন্দীগ্রামের কোন দিক থেকেই কোন রকম উন্নতি হচ্ছে না। এর জন্য গতবারে সেখানে একজন ছাত্র গুলি খেয়ে মারা গেছে। সেই ছাত্রের পিতা, আত্মীয়স্বজন যেভাবে ক্ষুব্ধ হয়ে আছে, সেদিকে দৃষ্টি রেখে উপযুক্ত ব্যবস্থা নেবার জন্য আমি সংক্ষেপে আমার বক্তব্য রেখে এখানেই শেষ করলাম।

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** মাননীয় স্পীকার, স্যার, মাননীয় পূর্ত মন্ত্রী যে বাজেট বরাদ্দের দাবী রেখেছেন আমি তার বিরোধীতা করছি এবং সঙ্গে সঙ্গে কতকগুলি কথা স্বীকার করে নিচ্ছি যে, অধিকাংশ সদস্যই সমালোচনা করেন, কয়েকজন ছাড়া। কিছুদিন ধরে আমরা দেখতে পাচ্ছি বিধানসভা ভবন'ই আমাদের শহীদ মিনারের পাদদেশ বলে মনে হচ্ছে। কিন্তু আসল গলদ কোথায়, আসল সংশোধনের জায়গা কোথায়, আমরা সে ধারের কাছ দিয়েও যাই না। আমরা যারা কংগ্রেস সদস্য এদিকে বসে আছি, আমরা ভিতরে এবং বাইরে অনেকেই জিজ্ঞাসা করেছি, তারা বলেছেন যদিও পূর্তমন্ত্রী একটু গাল মন্দ করেন, কিন্তু কাজ করে দেন।

**[ 5.15 – 5.25 p.m. ]**

কংগ্রেস বেঞ্চে বসে ওঁর বাজেটের বিরোধীতা করবো, ওপেনলি তাঁর বাজেটের সমালোচনা করবো। স্যার, আমরা দেখেছি, যখনই হাসপাতালের লিফট্ খারাপ হয়, হাসপাতালের বিল্ডিং তৈরী হয়না তখনই এই বামফ্রন্টের অন্য শরিকরা বলেন, এটা পূর্ত দপ্তরের জন্য হয়নি অথচ এই বিধানসভা কক্ষে বসে তাঁরাই আবার এই পূর্ত বিভাগের ব্যয়বরাদ্দের প্রতি তাদের সমর্থন জানান এবং বলেন, মাননীয় পূর্তমন্ত্রী যে কাজ করেছেন তা অভিনব। আমি তাই মাননীয় সদস্যদের কাছে এই হিপোক্রিট হওয়ার যে প্রবণতা তা বর্জন করার অনুরোধ জানাচ্ছি। রাস্তা নেই, রাস্তা দিয়ে যেতে গেলে কারুর কোমর ভাঙ্গছে, কারুর দাঁত ভাঙ্গছে সত্য কথা কিন্তু কেন এরকম হচ্ছে সেটাও ভাবা দরকার। স্যার, জল, পূর্ত, হাসপাতাল প্রভৃতি বিভাগের দায়িত্বে যাঁরা থাকেন তাঁরাই আনপপুলার হয়ে যান তার কারণ এই ডিপার্টমেন্টগুলির বহুদিন ধরেই কোন নীতি নেই। তা ছাড়া এই সমস্ত ডিপার্টমেন্টের ষ্টাফেদের দিকে যদি তাকিয়ে দেখেন তাহলে মন্ত্রী মহাশয়ও দেখে চমৎকৃত হবেন যে কত গুরু মারা চ্যালা এই ডিপার্টমেন্টে তৈরী হয়েছে। ডিপার্টমেন্টের যদি কোন নীতি না থাকে, ডিপার্টমেন্টের ষ্টাফরা যদি সই করেন শুধু মাহিনা নেবার জন্য এবং কাজ করেন ওভার টাইমের জন্য তাহলে তারজন্য কি শুধুমাত্র মন্ত্রী মহাশয়ই জবাবদিহি করবেন? মন্ত্রীমহাশয়ই কি শুধু খারাপ হবেন? এসব কথা আজকে আমাদের চিন্তা করতে হবে। রাস্তা নেই, রাস্তা ভেঙ্গে গিয়েছে, যেখানে পীচ দেবার কথা সেখানে পীচ না দিয়ে চোখের সামনে দেখছি মোরাম দিয়ে, কাদা দিয়ে, ঘর ভাঙ্গা দিয়ে রাস্তা মেরামত করা হচ্ছে, তারজন্য কি শুধুমাত্র মন্ত্রীমহাশয়ই দায়ী? একজন মাননীয় সদস্য বললেন, বস্তির রাস্তায় এবং এ্যাপ্রোচ

রোডগুলির যেখানে সেখানে মানুষ দোকান দিয়ে বসেছে, পূর্তবিভাগ সেগুলি সরাতে পারছেন না। এরজন্যও কি শুধুমাত্র পূর্তবিভাগই দায়ী? এরজন্য জনপ্রতিনিধিরা কি দায়ী নন? জনপ্রতিনিধিরা কি সেখানে রেজিসটেন্স দেন নি? যখনই পূর্ত দপ্তর তাদের সরাতে গিয়েছে অনেক জায়গায় আমরা গিয়ে তাদের বাধা দিয়েছি। আমি তাই মাননীয় সদস্যদের বলব, আসল গলদটা কোথায় সেটা খুঁজে বার করার চেষ্টা করুন। বোলপুরের কথা আমি এবারে বলছি। গোটা বীরভূম জেলায় পূর্ত বিভাগ থেকে দুটি বড় সেতু করা হয়েছিল এবং বহু লক্ষ লক্ষ টাকা তার থেকে আদায় হয়েছে। অজয় নদী এবং ব্রাহ্মনী নদীর উপর দুটি সেতু হয়েছিল। স্যার, কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে সারকারিয়া কমিশন হয়েছে কিন্তু যে জেলাগুলি বেঁচে আছে তার অনেকগুলি জেলার রাস্তাঘাটের ও সেতুর কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের কানে গিয়ে পৌঁছায় না। এই বীরভূমের অর্থনীতি একটা সেতুর উপর চেঞ্জ হয়ে যেতে পারে, সেটা হচ্ছে পালিতপুরে অজয়ের উপর সেতু। সেটা যদি হয়ে যায় তাহলে তিনটি ডিসট্রিক্টের সঙ্গে বীরভূমের ডাইরেক্ট যোগসূত্র হতে পারে। আমি প্রথমেই বলছি শুধু সমালোচনাই নয়, আমরা কাজ করে যেতেও অনুরোধ করছি। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করছি যে, আপনি দীর্ঘ ৮ বছরে পূর্ত বিভাগের দায়িত্বে আছেন, আপনি আপনার বিভাগের কর্মীদের একটু কাজ করতে বলুন, দুর্নীতিগ্রস্ত কন্ট্রাক্টরদের শক্ত হাতে তাড়িয়ে দিন এবং আপনি নিজে হারুনল রসিদের মত গ্রাম ও নগরের রাস্তাগুলিতে যান, তাহলেই দেখবেন আপনার বিভাগের সুনাম অনেকখানি অক্ষুন্ন থাকবে। আমি আমার বক্তব্যকে দীর্ঘ করে মাননীয় সদস্যদের আর ঘুমের ব্যাঘাত ঘটাতে চাই না, কাট মোশানগুলিতে সমর্থন করে, বাজেট বিবৃতির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের বক্তব্য বক্তব্য শুনলাম। স্যার, আমার মনে হয় সদস্যদের বিভ্রান্তির মূল কারণ হচ্ছে, আমি ২৫ নং, ৭০ নং, এবং ৩৯ নং খাতের যে ব্যয় বরাদ্দ পেশ করছি তাতে তিনটি খাত মিলিয়ে মোট প্রায় ২১৪ কোটি টাকার ব্যয় বরাদ্দ পেশ করছি, ফলে সদস্যরা ভাবছেন এত টাকার ব্যয় বরাদ্দ অথচ মন্ত্রী মহাশয় টাকার অভাবের কথা বার বার বলেন কেন! এ বিভ্রান্তির সৃষ্টি হওয়া স্বাভাবিক। অবশ্য বিরোধী সদস্যরা একটা কথা বলেছেন, 'রাস্তাঘাট কোথায়'! মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ বিষয়ে আমি বিরোধী সদস্যদের উদ্দেশ্যে একটা হিসাব দিই। যখন আমরা ক্ষমতায় এলাম ১৯৭৭ সালে, তখন আমরা দেখেছিলাম ন্যাশানাল হাইওয়ে বাদ দিয়ে পূর্ত সড়ক বিভাগের অধীন রাজ্যে মোট রাস্তার দৈর্ঘ্য ছিল ১২,৩০০ কিলো মিটার। আর আজকে তার সঙ্গে নতুন রাস্তা তৈরী করে যোগ করে মোট আমরা যে রাস্তা রক্ষণাবেক্ষণ করছি তার দৈর্ঘ্য হচ্ছে ১৬,৪৩২ কিলো মিটার। অর্থাৎ কংগ্রেস সরকারের আমলের পরেও আমরা নতুন ৪,০০০ কিলো মিটারেরও বেশী রাস্তা নির্মান করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৭ম পরিকল্পনায় আমরা আরো ১৫,০০ কিলোমিটার নতুন রাস্তা তৈরী করব বলে ঠিক করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন আমাদের আগেই আমি একটা কথা আপনাকে বলে রাখি যে, এটা খুবই দুভার্গ্যের যে, আমি অনেক ত্রি-দলীয় সম্মেলনে গিয়েছি, কেন্দ্রীয় মন্ত্রীর আহ্বানে অন্য রাজ্যের মন্ত্রীদের সঙ্গে রাস্তাঘাট নিয়ে আলোচনা করেছি, সেখানে আমি বলেছি যে, যোগাযোগ ব্যবস্থা হচ্ছে সব চেয়ে গুরুত্বপূর্ণ কাজ, যে কোন রাজ্যের যে কোন উন্নয়নমূলক কাজ যোগাযোগ ব্যবস্থার উন্নতির উপর নির্ভরশীল, কিন্তু কোর্ সেক্টর হিসাবে অগ্রাধিকার পাচ্ছে পাওয়ার, ইরিগেসন এবং এগ্রিকালচার।

**[5.25 – 5.35 p.m.]**

অনেক চেষ্টা করেছি, আবাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে বারবার প্রস্তাব দিয়েছি সর্বসম্মতভাবে। অন্য রাজ্যের কংগ্রেসী মন্ত্রীরাও সমর্থন জানিয়েছেন। সুতরাং সেটা নীতিগতভাবে পুরোটা স্বীকার করেছেন। তাসত্ত্বেও সেটা পরিকল্পনা কমিশন নানা কারণে তাদের হয়তো আপত্তি আছে নানা দিক থেকে - তাই সেটা গৃহীত হয়নি। এই রাস্তা তৈরী বা সড়ক তৈরী করার জন্য ঐ কোর সেক্টরে সেটা সন্নিবেশিত করা সম্ভবপর হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে এই রাজ্যের একটা হিসাব দিচ্ছি দেখুন। আমাদের মোট বাজেট বরাদ্দের শতকরা হিসাবে প্রথম পরিকল্পনায় ১৯.১৭ পারসেনটেজ ছিল রাস্তা তৈরীর জন্য, সড়ক তৈরীর জন্য। দ্বিতীয় পরিকল্পনায় সেটা কমলো। কংগ্রেসী সরকার তখন ক্ষমতায় রয়েছে। একদিকে কেন্দ্রীয় সরকার কোর সেক্টরে ঢোকাতে রাজি হচ্ছে না আর একদিকে কংগ্রেসী সরকারের আমলে আস্তে আস্তে পারসেনটেজ কমতে কমতে দ্বিতীয় পরিকল্পনায় এসে দাঁড়ালো ১০.৭৫ পারসেন্টে। তৃতীয় পরিকল্পনায় সেটা কমে হলো ৭.০১ আর চতুর্থ পরিকল্পনায় হলো ৫.৪৫। সপ্তম পরিকল্পনায় আমরা যখন ক্ষমতায় এসেছি তখন ছিল ২.৩৯। এটা আরোও কমলো, কমে এটা ১৯৮০-৮৫ সালে সামগ্রিক মোট বাজেট বরাদ্দের ১.৮৯ এসে দাঁড়ালো। এইটা কমাবার কারণ হচ্ছে এই পরিকল্পনায় - মাননীয় অধ্যক্ষ মহাশয় মনে রাখবেন - কেন্দ্রীয় সরকারের অষ্টম অর্থ কমিশন বসানো হয়েছিল এবং সেই অর্থ কমিশন সুপারিশ করেছিল ১৯৮৪।৮৫ সালে আমাদের ৩২৫ কোটি টাকা দেবার জন্য। কিন্তু সেই টাকাটা বরাদ্দ হয়ে গেল, অর্থাৎ দিল না। তখন যিনি অর্থমন্ত্রী ছিলেন তিনি এখন ওদের প্রদেশ কংগ্রেস সভাপতি হয়ে এসেছেন। এই ব্যয়-বরাদ্দের মঞ্জুর করার জন্য টাকা যাতে কেন্দ্র থেকে পাওয়া যায় তারজন্য লড়াই করুন না। ওনারা তো পশ্চিমবাংলার উন্নতির জন্য অনেক কিছু করতে চায়, করুন না একটু। ১৯৮৫।৮৬ সালে অর্থাৎ এবার পাওয়া যাবে ১৬০ কোটি টাকা। ছিল ৩২৫ কোটি টাকা সেটা বরাদ্দ হয়ে গেল অর্থাৎ মেরে দিল, দিল না। এবার ১৬০ কোটি টাকা, আগামী বছর আরোও কমবে। এই অবস্থার মধ্যে আজকে আমাদের বাজেট তৈরী করতে হচ্ছে। একটা ভোট অন অ্যাকাউন্ট করেছি, এখনও আমাদের সম্পূর্ণ ব্যয়-বরাদ্দ তৈরী হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর সঙ্গে সঙ্গে আমি মাননীয় সদস্যদের অনেকবার বলেছি, এই অবস্থার পাশা-পাশি দেখুন কি অবস্থার মধ্যে রাস্তাঘাট তৈরী করি, রক্ষনাবেক্ষন করি, কেন শক্ত ব্যাপার হয়ে দাঁড়াচ্ছে, এখন আমাদের প্রয়োজনীয় যে রাস্তাগুলি তৈরী করছি বা আরম্ভ করেছি, কিছুটা কাজ হয়েছে তাকে চালাবার জন্য আমাদের প্রয়োজন ১২০ কোটি টাকা। সেই জায়গায় আমাদের ভারত সরকার-এর প্ল্যানিং কমিশন তারা আমাদের সুপারিশ করেছেন অর্থাৎ প্রস্তাব দিয়েছেন ১১৮ কোটি টাকা পর্যন্ত ওদের দেওয়া চলতে পারে। ১৯৯১ পর্যন্ত সেভেনথ প্ল্যানে, আমাদের রাজ্যের যে দপ্তর আছে ডেভালাপমেন্ট এ্যান্ড প্ল্যানিং ডিপার্টমেন্ট তাঁরা সেটাকে কাটছাঁট করতে বাধ্য হয়েছেন, তাঁরা বলেছেন যে ১০৫ কোটি টাকার বেশী সুপারিশ করা যায় না। তাহলে প্রতি বছর আমার ২১ কোটি টাকা পাবার কথা, ঐ কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে না এবং অগ্রাধিকার কেবলমাত্র রাস্তার জন্য দেওয়া চলে না, কেন্দ্রীয় সরকারের যে নিয়ম চালু আছে, তার ফলে আজকে ২১ কোটি যেটা ১৯৮৫-৮৬ সালে পাবার কথা, আমাকে বরাদ্দ করা হয়েছে ১১.০৮, অর্ধেক, এখন সেটা সম্পূর্ণভাবে এটা মঞ্জুর হবে কিনা আমার বাজেট যখন ফাইনালাইজ করা হবে তখন এটা বোঝা যাবে। এই তো গেল সড়ক বিভাগ। আর রোডস এ্যান্ড ব্রিজেস পি.ডবলিউ.ডি. যেটা সেখানে আমার ৭২.৫০ অন গোয়িং প্রোজেক্ট ৭২ কোটি ৫০ লক্ষ। সেভেনথ প্ল্যানে ১৪ কোটি ৭০ লক্ষ টাকা আমাদের প্রয়োজন এবং এটাও আমাদের ন্যূনতম প্রয়োজন। কিন্তু আমাদের দেওয়া হয়েছে

ডেভোলাপমেন্ট এ্যান্ড প্ল্যানিং ডিপার্টমেন্ট থেকে আমাদের রাজ্যে ২ কোটি ৯৪ লক্ষ। অথচ আমরা ১৯৮৫-৮৬ সালে পাচ্ছি কেবলমাত্র ১ কোটি ৪২ লক্ষ টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যদের কাছে আবেদন জানাচ্ছি যে তাঁরা অনুগ্রহ করে পরিস্থিতিটা বুঝুন। নিশ্চয়ই, তাঁরা চাইবেন যে রাস্তাঘাট তৈরী হোক। এখানে কিছু কিছু মাননীয় সদস্য অভিযোগ করেছেন বিশেষ করে বিরোধীদলের মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্র মহাশয় প্রথমে বলেছেন কল্যাণী সেতুর কথা। আমার কাছ থেকে উনি পরিষ্কার জবাব চেয়েছেন। তাঁদের অবগতির জন্য যেটা বলছি, সেটা হচ্ছে যে কেন্দ্রীয় সরকার ৫০ ভাগ দেবে আর আমরা ৫০ ভাগ দোব এবং এই সেতুর কাজ আমাদের মাননীয় সদস্য সুব্রত মুখার্জী মহাশয় উনি বলেছেন যে কন্ট্রাকটারদের সঙ্গে নাকি আমার লাইন আছে, - এই সাধারণ বুদ্ধিটুকু নেই - মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, কোনে রাজ্যে এমন কি কেন্দ্রে পর্যন্ত কন্ট্রাকটার এবং ইঞ্জিনীয়ার যারা বাস্তুকার তাঁরা নিজেরা কাজ করেন না। তাঁরা থেকে তদারকি করে, সুপারভাইজ করে, এবং কন্ট্রাকটার নিয়োগ করতে হয়, কন্ট্রাকটার নিয়োগ করার কতকগুলি পদ্ধতি আছে। ভারত সরকারের সেতু তৈরী করার জন্য সব থেকে বড় হিন্দুস্থান কনসট্রাকসান কোম্পানী, বহু টেন্ডার এসেছিল সেই হিন্দুস্থান কনসট্রাকসান কোম্পানীকে এই কাজের ভার দেওয়া হয়েছে। তারা গত বছর সুবর্ণরেখা নদীর উপর নির্দিষ্ট সময়ের আগে সেতু তৈরী করে দেয়।

**[5.35 – 5.45 p.m.]**

এর আগে কুচবিহারের মানসাই নদীতে মাননীয় মুখ্যমন্ত্রী সে সেতুর উদ্বোধন করেছিলেন সেটা মস্তবড় সেতু। ঐ ব্রীজের কাজ ওঁরা সুরু করেছিলেন, কিন্তু আমরা নির্দিষ্ট সময়ের আগে সেতুটির কাজ শেষ করেছি। ওখানে ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড, ইরিগেশন ডিপার্টমেন্টেও ওরা কাজ করেছেন - তাঁদের আমরা দিয়েছি। কল্যাণীতে সেতুর কাজেরও অগ্রগতি হয়েছে, কাজ অনেক দুর এগিয়ে গেছে। সেখানে ইঞ্জিনিয়ারদের সঙ্গে কিছু গন্ডগোল ছিল, কিন্তু এখন তাঁরাও আমাদের সঙ্গে সহযোগিতা করছেন। চীফ্ ইঞ্জিনীয়ার, ইঞ্জিনীয়ার-ইন-চীফ, সুপারিনটেন্ডিং ইঞ্জিনীয়ারদের সঙ্গে নিয়ে আমরাও তাঁদের সঙ্গে সহযোগিতা করেছি। বাঁশবেড়িয়াতে জমি পেতে অসুবিধা ছিল কারণ হাইকোর্টে ইংজাংশন ছিল। কিন্তু বাঁশবেড়িয়া জুট মিল এবং গ্যাঞ্জেস্ জুট মিলের সঙ্গে ডি.এম-কে সঙ্গে নিয়ে আলাপ-আলোচনা করবার পর জমির দখল পেয়েছি। কিন্তু ইতিমধ্যে জিনিষপত্রের দাম বেড়ে গেছে - এই কারণে ওঁরা অতিরিক্ত টাকা চান এবং আমাদের কাছে কিছু টাকা এ্যাডভান্সও চান। তাঁদের যে টাকা সেচ দপ্তরের কাছে, এস.ই.বির কাছে এবং আমাদের কাছে পাওনা আছে সুবর্ণরেখার জন্য, সেই টাকা থেকে অগ্রিম দেওয়া হয় সেইমত ফাইল অর্থ দপ্তরের কাছে যায় এবং আনন্দের কথা, ফিনান্স ডিপার্টমেন্ট সেটা মঞ্জুর করেছেন। কাজেই কাজটা তাড়াতাড়িই সুরু হবে। হুগলী সেতু সম্পর্কে বলে লাভ নেই, এ-ক্ষেত্রে আমি চিনির বলদের মত। এটা নিয়ে প্রশান্ত শুর মহাশয় অনেক জবাব দিয়েছেন।

(শ্রী সুব্রত মুখার্জী : আপনি বলেছেন ১৯৮৭ সালে শেষ হবে।)

আমাকে ওখান থেকে যে জবাব লিখে দেয় - সেটাই আমি বলি। এটা কংগ্রেসের আমল থেকেই চলে আসছে যে, পি.ডব্লু.ডির মধ্যে মেট্রোপোলিটান ডেভেলপমেন্ট থাকবে এবং সেটা পি.ডব্লু.ডি মিনিষ্টারকে মুভ করতে হবে। কিন্তু আমি হুগলী ব্রীজ সম্পর্কে বলতে পারিনা। এখানে কয়েকজন সদস্য -শ্রী সরল দেব, ডাঃ মানষ ভুঁইয়া, সুব্রতবাবু - 'ফেটো' (FETO) সম্পর্কে বলেছেন। এ-সম্পর্কে আমার কিছু বলবার নেই। এই 'ফেটো' ইঞ্জিনীয়াররা আমার সঙ্গে কথা বলবার আগে আমি

ওঁদের সঙ্গে কথা বলেছি। তাঁদের সঙ্গে সহযোগিতার সম্পর্ক থাকা সত্ত্বেও তাঁরা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে গেছেন। মুখ্যমন্ত্রীও তাঁদের সঙ্গে আলাপ-আলোচনা করেছেন এবং তাঁদের কতগুলো দাবী মুখ্যমন্ত্রী নীতিগতভাবে মেনেও নিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রী জেনারেল এ্যাডমিনিষ্ট্রেশন বাজেটের দিন এ-সম্পর্কে পরিষ্কার জবাব দিয়েছেন।

(শ্রী সুব্রত মুখার্জী ঃ আপনি তাঁদের টাকা আটকে রেখেছেন, ১৭ দিনের মাইনে কেটে রেখেছেন)

যতই আপনি তাঁদের উস্কানি দেন না কেন, তাঁরা আমাদের সঙ্গে যোগাযোগ করছেন, আলোচনা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সরলদেব মহাশয়ের কথায় আমি খুব আনন্দ পেলাম।

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** আপনারা অনুমতি দিয়েও ১৭ দিনে বেতন কেটে রেখেছেন কেন?

**মিঃ স্পীকার ঃ** Mr. Mukherjee please take your seat as Minister is giving his reply.

(সুব্রত মুখার্জী বলতে থাকেন)

**মিঃ স্পীকার ঃ** Don't distrub when the minister is giving his reply. Please take your seat. This is my last warning.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ট্রেজারী বেঞ্চের মাননীয় সদস্য শ্রী সরল দেব, ইন্ডাসট্রিয়াল হাউসিং যেগুলি আছে - শিল্পে নিযুক্ত কর্মীদের জন্য যেগুলি আছে সেই ব্যাপারে উনি দুর্নীতি সম্পর্কে অনেক কথা বলেছেন। এটা ওনার জানা উচিত ছিল, বোধহয় উনি জানেন যে এটা আমার অধীন নয়। আমরা বাড়ি তৈরী করে দিই এবং এটা বিলি-বন্টনের দায়িত্ব শ্রম দপ্তরের। এই ব্যাপারে একটা কমিটি তৈরী করা হয়েছিল এবং মাননীয় সদস্য সরল দেব মহাশয় নিজে সেই কমিটিতে আছেন।

**শ্রী সরল দেব ঃ** আমি নেই।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** Sir, the reply of the minister is contradictory.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** I will produce the documents.

**মিঃ স্পীকার ঃ** এই ডিমান্ডের জন্য যে সময় ছিল সেটা শেষ হয়ে যাচ্ছে ৫-৪৫ মিনিটে। এর জন্য আরো ৩০ মিনিট সময় লাগবে। আশাকরি সময় বাড়াবার ব্যাপারে সকলে রাজী আছেন।

(সমবেত স্বর ঃ হ্যাঁ)

৩০ মিনিট সময় বাড়ানো হ'ল।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী ওঁদের মুখের উপর কড়া জবাব দেন, আমিও দিচ্ছি। কিন্তু ওনারা আমার সময় গোলমাল করছেন কিন্তু মুখ্যমন্ত্রীর জবাবের সময় ওনাদের মুখ কাঁচুমাচু হয়ে যায়। এ্যাভোকেসান সম্পর্কে আমি খুব খুশী হলাম যে মাননীয় সদস্য সরল দেব মহাশয় বলেছেন

যে সভ্য সমাজে জবরদখলকারীদের থাকতে দেওয়া হবে না। এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। কেন, এই কথা তিনি বলেছেন। আমি খুব খুশী হয়েছি মাননীয় সদস্যের কথা শুনে। একটা কথা আমি বলি আমরা যখন রাণী রাসমণি রোডে জবরদখলকারীদের হটাতে গিয়েছিলাম তখন ওনাদের বন্ধু-বান্ধবরা আমাকে অনেক বাধা দিয়েছিলেন। আমি আশা করবো এবং কামনা করবো যে উনি যেন ওনার বন্ধু-বান্ধবদের বাধাদানে বিরত করেন। কলিকাতা শহরে যে সমস্ত জায়গায় জবরদখলকারীদের হটানো হচ্ছে আমি আশা করবো ওনার বন্ধু-বান্ধবরা আমার সঙ্গে সহযোগিতা করেন। ১৯৭৯ সালে সরল দেব মহাশয় ওই কমিটিতে ছিলেন, আমি আপনাদের প্রসিডিংস দেব এবং এখন যদি উনি না থাকেন তাহলে ওনাদের সংগঠনের প্রতিনিধি আছেন। তাদের যদি এডোক করতে পারেন তাহলে তিনি সহজেই সেটা করতে পারেন। কারণ আমরা জানি বহু দুর্নীতি আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আবাসন সম্পর্কে অনেক কথা বলা হয়েছে। মাননীয় সদস্য সুব্রতবাবু বলেছেন আমাদের রাইটার্স বিল্ডিং নাকি রাত্রি বেলায় ব্রোথেল সৃষ্টি হয়। বহু সংবাদপত্র এই ব্যাপারে লিখেছে। দু-এক মাস বাদে বাদে আচমকা কাউকে খবর না দিয়ে লাল বাজারের পুলিশ নিয়ে আমি নিজে বহু বার অতর্কিতে হানা দিয়েছি।

**[5.45 – 5.55 p.m.]**

এই সব গালগল্পের কথাবার্তা ওঁরা সংবাদপত্রের প্রতিনিধিদের কাছে বলে থাকেন এবং এই ভাবে বিভ্রান্তিমূলক অপপ্রচারের মাধ্যমে বামফ্রন্ট সরকারকে জনসাধারণের কাছে তুলে ধরার চেষ্টা করেন। মাননীয় বিরোধী পক্ষের ডঃ মানস ভুঁঞা আবাসন দপ্তরের জন্য বরাদ্দ পুরো টাকা পাওয়া যায় নি বলে একটা খবরের কথা উল্লেখ করেছেন। এই মর্মে একটা খবর বেরিয়েছিল বলে তিনি উল্লেখ করেছেন। খবরটি আংশিকভাবে সত্য। এই ব্যাপারে আমাদের যে টাকা পাওয়া উচিত ছিল, সে সম্বন্ধে আমি আগেই বলেছি। এই টাকা আমরা লাইফ ইনস্যুরেন্স কর্পোরেশন এবং জেনারেল ইনস্যুরেন্স কর্পোরেশনের কাছ থেকে পেয়ে থাকি। সেই সময়ে আমাদের সাংঘাতিক আর্থিক টানাটানি চলছিল। সেই সময়ে ঐ টাকার কিছুটা আমাদের দপ্তরে না এসে অন্য খাতে কিছুটা খরচ হয়েছে - একথা সত্য। কিন্তু যখনই আমাদের অসঙ্গতির কথা বলা হয়েছে - মার্চ মাসের শেষ সপ্তাহে অর্থ দপ্তর আমাদের দপ্তরের জন্য ৯০ লক্ষ টাকা দিয়েছেন। তবে আমাদের যেটা পাওনা, সেই পরিমাণ এখনও পাইনি। যারজন্য কিছু কাজ করে উঠতে পারিনি। ডঃ মানস ভুঁঞা কেলেঘাই নদীর উপরে সেতু নির্মাণের ব্যাপারে - মেদিনীপুর জেলার অন্যতম শহীদ অনাথ বন্ধু পাঁজা, যিনি ম্যাজিস্ট্রেট হত্যার মামলায় ফাঁসিতে গিয়েছিলেন - উক্ত শহীদের নামে নামকরণের জন্য বলেছেন। আমরা যাতে উক্ত শহীদের নামে সেতুটি উৎসর্গ করি, তারজন্য বলেছেন। এই সেতুটির সমাপ্তির পর নাম করণের ব্যাপারে তাঁর কাছে অনুরোধ করি, তিনি যেন আমাকে একটা চিঠি লিখে জানান। কারণ নামকরণের ব্যাপারে অনেকের মতামত নিতে হয়। বিশেষ করে, মিউনিসিপ্যালিটিগুলো, জেলাপরিষদ ও পঞ্চায়েতগুলোর প্রতিনিধিদের মতামত আমাদের নিতে হবে। তবে, উনি যে নাম বললেন, আমার মনে হয় সে ব্যাপারে কেউ আপত্তি জানাবেন না। এবারে অন্য একটি প্রসঙ্গে আসি। বর্তমানে জিনিষপত্রে দর যে ভাবে বাড়ছে কেন্দ্রীয় সরকারের বাজেটের ফলে - ইতিমধ্যে আরও বহুবার এই ভাবে দর বেড়েছে, এবার আরও একবার বাড়ছে - তার একটা হিসাব এখানে সদস্যদের অবগতির জন্য রাখছি। যে সমস্ত জিনিষপত্র ও মাল মসলা আমাদের দপ্তরে কাজের জন্য ব্যবহৃত হয়, সেগুলোর দর এখানে তুলনামূলকভাবে উল্লেখ করছি। ১৯৮০ সালে পার মেট্রিক টন সিমেন্টের দর ছিল ৭৫০ টাকা, এখন তার দর দাঁড়িয়েছে, ১৩০০ টাকা। ১৯৮০ সালে স্টীলের পার মেট্রিক টন

হিসাবে দর ছিল ৪৫০ হাজার টাকা, এখন সেটা বেড়ে দাঁড়িয়েছে ১৬০০০ হাজার ১০০ টাকা। ১৯৮০ সালে আমরা যে ইট তৈরী করি, তার দর ছিল প্রতি হাজার ৩৫০ টাকা। মাত্র কয়েক বছরের ব্যবধানে এখন দাম দাঁড়িয়েছে ৬৫০ টাকা। ষ্টোন চিপ যেটার দর ১৯৭০ সালে ছিল ১৮০ টাকা পার কিউবিক মিটার, এখন তা বেড়ে প্রায় ডাবল, ২৬০ টাকা হয়েছে পার কিউবিক মিটার। বালির দর পার কিউবিক মিটারের ছিল ৭০ টাকা, এখন তা বেড়ে দাঁড়িয়েছে ১৩০ টাকা। দরজা, জানালার কাজে কাঠ ব্যবহার করা হয়। ১৯৮০ সালে শাল কাঠের দর পার কিউবিক মিটার হিসাবে ছিল ১,৭৭০ টাকা, এখন বেড়ে দাঁড়িয়েছে ৪,৭৭০ টাকা। সি.পি.টিকের দর ১৯৮০ সালে ছিল ৪,৬০০ টাকা, আজ তা বেড়ে দাঁড়িয়েছে ৯,১৮০ টাকা পার কিউবিক মিটারে। এই ভাবে বাড়ি ভাড়া দেওয়ার ব্যাপারে অনেকে অনেকে রকম প্রশ্ন তুলেছেন। কেন ভাড়া দেওয়া হচ্ছে না বলে অনেকে বলেছেন। যাঁদের মাস মাইনে ১৬০০ টাকা পর্যন্ত, যাদের মধ্যবিত্ত বলে সংজ্ঞা দেওয়া আছে, এই সমস্ত দাম বৃদ্ধির জন্য তাঁদের কাছে ভাড়া আর দেওয়া যাবে না। ভাড়া দেওয়া যাবে না কেন্দ্রীয় সরকারের বাজেটের ফলে বাড়ি তৈরী করবার সমস্ত রকম মাল মলসার দাম বৃদ্ধির জন্য। কেন্দ্রীয় নীতিই এজন্য দায়ী। ওঁরা বারবার করে জিনিষপত্রের দর বাড়িয়ে চলেছেন। আমরা হিসাব করে দেখলাম - অর্থ দপ্তর আমাদের দপ্তরের কাছে সমস্ত হিসাব নিকাশ করে জানিয়ে দিয়েছেন - মাসে ৬-৭ শত টাকা ভাড়া ধার্য্য করা প্রয়োজন। এই পরিমাণ টাকা ভাড়া বরাদ্দ দেওয়া মাস মাহিনার ব্যক্তিদের পক্ষে কখনও সম্ভব নয়। এটা তাঁদের পক্ষে কোন মতেই সম্ভব নয়। নিম্নমধ্যবিত্তদের জন্য বাড়ি তৈরী করেছি কিন্তু সেখানে দেখা যাচ্ছে যাদের মাইনে ৬০০ টাকা তাদের পক্ষে ৪০০ টাকা ভাড়া দিয়ে এই নিম্নমধ্যবিত্ত বাড়িতে থাকা সম্ভব নয়। সেইজন্য আমরা এই ব্যাপারে একটা সিদ্ধান্ত গ্রহণ করেছি, সেখানে অর্থমন্ত্রী এবং আমি বসে স্থির করেছি এই বাড়ীগুলি বিক্রি করে দেব এবং কিছু বিক্রী করে দিয়েছি, বিরোধীদলের সদস্যদেরও আমি চেয়েছিলাম। তাদেরও আমরা দিয়েছি। আমার কোটা থেকে লটারী করে পেয়েছি এবং এই কাজের মধ্যে কোন জায়গায় দুর্নীতির প্রশ্ন আসেনা। আমি কোটার থেকে লটারীর মাধ্যমে সকলকে দিয়েছি এবং সমানভাবে দিয়েছি। এই হচ্ছে আমার আবাসন, এ ছাড়া সরকারের পক্ষে সম্ভব নয় বেশী কিছু করা। যেভাবে জিনিষপত্রের দাম বাড়ছে তাতে শুধু সরকারী কর্মচারীদের বাড়ী তৈরী করে ভাড়া দেওয়া ছাড়া অন্য কিছু করা সম্ভব নয়। আবাসন পর্ষদ জমি অধিগ্রহণ করেছে হাডকোর কাছ থেকে টাকা পেয়েছে এবং সেই টাকায় বাড়ী তৈরী করেছে। বিভিন্ন জেলায় এইভাবে আমরা বাড়ী তৈরী করার চেষ্টা করছি। আমরা বাড়ী তৈরী করেছি সেটা সল্টলেক এবং গল্ফগ্রীণে। তাছাড়া গল্ফগ্রীণ আরবান কমপ্লেক্স এ জমি অধিগ্রহণ করেছি এবং ডানকুনিতে জমি নিয়েছি সরসুনায় জমি নিয়েছি, এরজন্য খবরের কাগজে বিজ্ঞাপনও দিয়েছি। এই লটারী দেওয়ার মধ্যে কিছু কিছু সংরক্ষিত থাকে রিটায়ার মিলিটারীদের জন্য, কিছু থাকে সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইভদের জন্য আর কিছু সংরক্ষিত থাকে আবসন পর্ষদের সভাপতি হিসাবে আমার জন্যে। এছাড়া সমস্ত লটারী করে বিলিবন্টন করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোন সরকারের পক্ষেই জনসংখ্যার অনুপাতে বাড়ী তৈরী করা সম্ভব নয়। যেহারে জনসংখ্যা বৃদ্ধি পাচ্ছে তাতে আমাদের পক্ষে গৃহ দেওয়া সম্ভব নয়। তারপরে জমি অধিগ্রহণের কেসে দেখা যায় এমন সব হাইকোর্টের ইনজাংশন দেওয়া থাকে কিছু কিছু জমির ক্ষেত্রে যে জমি অধিগ্রহণ করা একটা বিভ্রাট হয়ে দাঁড়ায় একটা আশংকাজনক অবস্থায় গিয়ে দাঁড়ায়। এমন জায়গায় জমি অধিগ্রহণ করা হচ্ছে যাতে সেখান থেকে যোগাযোগ ব্যবস্থার সুবিধা হয়, যাতে বাস, রেল ঠিকমত পাওয়া যায়। সুতরাং আমরা আমাদের সীমিত সংকটের মধ্যে যতটুকু পেয়েছি করেছি। এইকথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন

করার জন্য অনুরোধ জানিয়ে এবং সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Voting on Dem and No. 25

**Mr. Sperker :** I now put all the cut motions except cut motions number 1, 3, and 4, on which, I understand, division will be damanded, to vote.

The motions (Cut motions Nos. 2 and 5) moved by Shri Kashinath Misra that the amount of Demand be reduced by Rs 100 were then put and lost.

The motion (No.1 moved by Shri Kashinath Misra that the amount of Demand be reduced to Re 1 and the cut motions No-3 & 4 that the amount of Demand be reduced by Rs 100/-) were then put and a division taken with the following result:

**NOES**

Abdul Bari, Shri Md.

Abdul Razzak Molla, Shri

Anisur Rahman Biswas, Shri

Bagdi, Shri Lakhan

Basu, Shri Ajit

Basu, Shri Nihar Kumar

Basu, Shri Subhas

Bauri, Shri Gobinda

Bera, Shri Pulin

Bhattacharya, Shri Lal Behari

Bhattacharyya, Shri Gopal Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kanti Chardra

Biswas, Shri Kumud Ranjan

Chakraborty, Shri Ajit

Chakraborty, Shri Subhas

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Santasri

Chowdhury, Shri Bikash

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nimai Chandra

Daud Khan, Shri

De, Shri Bhibuti Bhusan

De, Shri Sunil

Deb, Shri Saral

Dey, Shri Lakshmi Kanta

Ghatak, Shri Santi

Ghose, Shri Sambhu Charan

Hira, Shri Sumanta Kumar

Kalimuddin Shams, Shri

Kar, Shri Nani

Kisku, Shri Upendra

Koley, Shri Barindra Nath

Kumar, Shri Himansu

Mahata, Shri Kamala Kanta

Maity, Shri Gunadhar

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Raicharan

Majhi, Shri Surendra Nath

Malaker, Shri Nani Gopal

Mandal, Shri Prabhanjan Kumar

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mazumdar, Shri Dilip Kumar

Mir Fakir Mohammad, Shri

Mohammad Ramjan Ali, Shri

Mohanta, Shri Madhabendu

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Munsi, Shri Mahammad Bacha

Naskar, Shri Subhas

Naskar, Shri Sundar

Nath, Shri Monoranjan

Nezamuddin Md., Shri

Panda, Shri Bhupal Chandra

Pathak, Shri Patit Paban

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Sada Kanta

Roy Barman, Shri Khitibhusan

Roy Chowdhury, Shri Nirode

Saha, Shri Jamini Bhuson

Saha, Shri Kripa Sindhu

Satpathy, Shri Abani Bhusan

Sayed Md. Masih, Shri

Sen Gupta, Shri Prabir

Sk. Siraj Ali, Shri

**AYES**

Abdus Sattar, Shri

Banerjee, Dr. Ambika

Bapuli, Shri Satya Ranjan

Barman, Shri Dipendra

Bhunia, Dr. Manas

Chattaraj, Shri Suniti

Chowdhary, Shri Abdul Karim

Ghosh, Shri Ashok

Habibur Rahaman, Shri

Misra, Shri Abanti

Misra, Shri Kashinath

Mitra, Shri Somendra Nath

Mukherjee, Shri Subrata

Sarkar, Shri Dhirendra Nath

The Ayes being 14 and the Noes 74, the motions were lost.

**[5.55 – 6.05 p.m.]**

The motion of **Shri Jatin Chakraborty** that a sum of Rs. 1,10,29,75,000 be granted for expenditure under Demand No. 25, Major Heads : "259-Public Works, 277-Education (Excluding Sports and Youth Welfare) (Building), 278-Art and Culture (Buildings), 280-Medical (Buildings), 282-Public Health, Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water Supply) (Buildings), 283-Housing (Buildings),

287-Labour and Employment (Buildings), 295-Other Social and Community Services (Zoological and Public Gardens) (Buildings), 305- Agriculture (Buildings), 309-Food (Buildings), 310-Animal Husbandry (Buildings), 311-Dairy Development (Buildings), 320-Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries (Buildings), 459-Capital Outlay on Public Works, 477-Capital Outlay on Education, Art and Culture (Sports) (Buildings), 477-Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings), 477-Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings), 480-Capital Outlay on Medical (Buildings), 481-Capital Outlay on Family Welfare (Buildings), 482-Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings), 483-Capital Outlay on Housing (Buildings), 485-Capital Outlay on Information and Publicity (Buildings),495-Capital Outlay on Other Social and Community Services (Buildings), 509-Capital Outlay on Food (Buildings), 510-Capital Outlay on Animal Husbandry (Excluding Pulic Undertakings) (Buildings), 511-Capital Outlay On Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 514-Capital Outlay on Community Development (Panchayat) (Buildings), 520-Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings) and 521-Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings)".

(This is inclusive of a total sum of Rs. 18,38,42,000 already voted on account in March, 1985.) was then put and agreed to.

**Voting on Demand No. 39**

The motions (Cut motions Nos 1 to 4) moved by Shri Kashinath Misra that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of **Shri Jatin Chakraborty** : that a sum of Rs. 17,45,36,000 be granted for expenditure under Demand No. 39, Major Heads : "283-Housing, 483-Capital Outlay on Housing and 683-Loans for Housing".

(This is inclusive of a total sum of Rs. 2,90,91,000 already

voted on account in March, 1985.) was then put and agreed to.

**Voting on Demand No. 70**

The motions (Cut motion No. 1 to 22) moved by Shri Kashinath Misra that the amount of the Demand be reduced by Rs 100/- were then put and lost.

The motion of **Shri Jatin Chakraborty** that a sum of Rs. 86,23,75,000 be granted for expenditure under Demand No. 70, Major Heads. "337-Roads and Bridges, 537-Capital Outlay on Roads and Bridges and 737-Loans for Roads and Bridges".

(This is inclusive of a total sum of Rs. 14,37,30,000 already voted on account in March, 1985.) was then put and agreed to.

**Demand No. 32.**

**Major Head** : 277-education (sports) **Shri Subhas Chakraborty:** Mr Speaker Sir,

On the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 5.14,90,000.00 be granted for expenditure under Demand No. 32, Major head "277-Education (Sports)" (this is including of a total sum of Rs. 85,82,000 already voted on account in March, 1985.)

The Printed Speach of Shri Subhas Chakraborty is take as read.

I take this opportunity to recount in brief the important steps taken by the Government during the last financial year for promotion of sports and games in this State.

Government have accorded administrative approval to three new schemes for construction of stadia at Jadavpur, Barasat and Suri during the last financial year and a total amout of Rs. 8 lakh had been sanctioned for these three new schemes. Of the on-going shcemes for construction of stadia and swimming pool a total amount of Rs. 15.9 lakh have been sanctioned for the stadia at Contai, Burdwan (Indoor and Outdoor), Cooch Behar, Berhampore, Balurghat and the swimming pool at Taldi, 24-Parganas.

Work of first phase of the Salt Lake Stadium is almost complete. A sum of Rs. 16.48 crore has been spent on this project till 31st January 1985. A number of matches of the Pre-Asian Cup Soccer

Tournament were held here during October, 1984. The Salt Lake Stadium has been acclaimed by all lovers of games and sports as one of the greatest of its type with a seating capacity of more than one lakh people. The stadium has been officially named "Yuba Bharati Krirangan" and dedicated to the Youth of India in the International Year of the Youth. An amount of Rs. 30 lakh has been sanctioned to the Eastern Branch of the Netaji Subhas National Institute of Sports, Salt Lake City. A total amount of Rs. 1.64 crore has so far been sanctioned by Government for this Institute. Apart from full-time diploma courses in football and athletics here, full-time diploma courses in volleyball and basketball have been introduced during the last financial year at this Branch. The Institute will be introducing a full-time diploma course in swimming also this year when the facilities of the recently re-laid Subhas Sarobar Swimming Pool will be made available. A full-time diploma course in gymnastics also will be introduced here this year.

An amount of Rs. 11,04,473.00 has been spent for repair and maintenance of the galleries of the three enclosed grounds in the maidan. An amount of Rs. 58,140.00 being 20% of the amount collected on account of sale of tickets during ordinary football matches has been distributed amongst all the Calcutta First Division Clubs excepting Mohun Bagan A.C., East Bengal Club and Mohammadan Sporting Club.

In pursuance of the Government policy of giving subvention and grant for successful conduct and organisation of various important sports meets, following grants have been sanctioned during the last financial year :

(1) Rs. 30,000.00 to Bangal Table Tennis Association for the VIth Intab Cap Table Tennis Championships.

(2) Rs. 7,500.00 to Calcutta Karetado Club for Karate Meet.

(3) Rs. 2 lakh to Darjeeling District Sports Association for Brigade of Gorkha Gold Cup Tournament.

(4) Rs. 20,000.00 to West Bengal Basketball Association for Basketball Test Match between India and U.S.S.R.

(5) Rs. 7,500.00 to District Women's Sports Association for VIIIth Inter District Women's Athletic Championships.

(6) Rs. 10,000.00 to the Murshidabad District Swimming Association for long distance swimming competition on the river Bhagirathi.

(7) Rs. 22,300.00 to the Writers' Buildings Club for participation in the All India Civil Services Football Tournament.

Galleries of the Eden Gardens have been repaired. A deep tube-well has been sunk. Repairs have been carried out for the Netaji Indoor Stadium. The roof of the Netaji Indoor Stadium has been specially treated and wooden floor repaired.

The scheme of monthly pension of Rs. 200.00 each to 12 international indigent sportsmen of the past or their dependents has been continued during the last financial year.

West Bengal State Council of Sports has been able to make an impact on the development of sports and games in this State through its numerous schemes of coaching and supplying sports goods, etc. Extensive coaching in football, hockey, kabaddi, volleyball, table tennis, basketball, swimming, gymnatics and badminton were organised by the West Bengal State Council of Sports and various District Sports Councils all over West Bengal, during the last financial year. Considerable money has also been spent by the Council during the last financial year for providing equipments, etc., to the trainees who attended these coaching camps. Trainees of the Kabaddi camps achieved championships, at the Senior, Junior and Sub-Junior National level and also at the Rural Meet. The volleyball trainees achieved championship in the School Nationals. The trainees of the table tennis camps bagged three gold medals and one silver medal in Intab-1984 Cup and four gold medals, three silver medals and one bronze medal in Junior Nationals, 1984. The Bengal Sub-Junior Basketball Team comprising Council trainees secured third place in National Championship. The trainees of the gymnastics camps of the Council showed good results in various championships at Tribandrum, Delhi, Shrikakulam and Tripura. The Women's

gymnastics team showed excellent results in the Jabalpur Nationals. One trainee of the Council Badminton camp won the Junior Boys' National Championship at Kota, Rajasthan.

An amount of Rs.9 lakh has been sanctioned to the sixteen District Sports Councils through the West Bangal State Council of Sports during the last financial year. These District Sports Councils have started functioning in full swing and it is expected that sports and games in the rural areas will be continuously encouraged under the aegis of these Councils.

One of the most important sehemes to be taken up during the 7th Five-Year Plan period is construction of a Sports Hostel at the Salt Lake City. An amount of Rs. 1.34 crore is scheduled to be spent on this project during the 7th Five-Year Plan period and an amount of Rs.15 lakh was been earmarked for expenditure on this scheme during the financial year 1985-86. It will accommodate 300 students -both boys and girls. The games for which it will now be opened are football, volleyball, swimming, athletics, gymnastics and basketball.

The foregoing is a brief note indicating the performances of this department during the last financial year. We propose to keep up all our efforts in this direction during the next financial year also. Despite constraint of finance, we will go all out to encourage sports and games in this State and to inject a new enthusiasm in this respects all over.

**Demand No. 33**

**Major Heads :** 277-Education (Youth welfare)

**Shri Subhas Chakborty :** Hon'ble Speaker, Sir,

On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,41,90,000/- (Rupees six crores forty one lakhs ninety thousand) only be granted for expenditure under demand No. 33, Major Head "277-Education (Youth Welfare)" (This is inclusive of a total sum of Rs. 1,06,99,000/- (Rupees one crore six lakhs ninety thousand) only already voted on account in March, 1985).

The Printed Speech of Shri Subhas Chakraborty is take as read.

Hon'ble members will agree with me when I consider that

involvement and participation of youth is vital for the development of the country. This section of the community demonstrates their ability and readiness in various Youth Welfare Schemes particularly in schemes invloving economic activities. The department proposes to afford to the young generation every opportunity for utilising their energy in various creative activities. The aim of the Department is to implement the schemes so that every youth gets the benefit of at least one scheme given the coverage scope and financial support of the programme. Some schemes have been formulated for involvement of youth in cultural activities so that they can reorient their attitude for a cultural way of life. Provisions have been made for the physical, cultural and sports activities and for affording facilities to the youth for improving their touring activities. This will cater to the needs of the youth for active recreation and for education. Basic object of this department is to facilitate and encourage the youth in helping himself to the ways of the world with a better main and body.

With the above objective in view, I am indicating some of the major schemes of my department for kind information of Hon'ble members. I hope that it would favour me with usual suggestion with the common object of betterment of different schemes.

**1. The development of rural sports considering dearth of proper playgrounds in rural areas**

The department has taken up this scheme of constructing and developing playgrounds in rural areas. The department proposes to develop the existing playgrounds and construct new playgrounds. Furthermore, lack of sports equipments stands in the way of large scale participation of youth in sports acitivities. Keeping the above points in view, the provision of Rs. 37 lakhs (Rupees thirty seven lakhs) has been proposed for this scheme during 1985-86.

**2. Sport Coaching**

It has been the Experience of this department that the rural youths badly need coaching in sports discipline. Accordingly, coaching cumps have been organised in the block level and district level. There is a provision of Rs.8 lakhs (Rupees eight lakhs) only for this scheme during 1985-86.

### 3. Gymnasium and Gymnastic Equipments

Physical culture is a part of the life of youth. This contributes to the development of personality of youths and it is essential for systematic promotion of sports and for improving health. Keeping this in view, the department has proposed a sum of Rs.10 lakhs (Rupees ten lakhs) only for this scheme for 1985-86.

### 4. Promotion of Mountaineering Including Formation and Working of West Bengal Mountaineering Foundation

Mountaineering is a very popular activity of this State amongst the youth. There is a large number of mountaineering clubs in West Bengal. These clubs undertake mountaineering expeditions each year in the different peaks of Himalayas. Lack of sufficient mountaineering equipments stands in the way of organising expedition each year. Furthermore, while expedition has involved a small number of youths, large scale trekking secures the participation of rural youths in larger number and this promotes spirit of adventure and sense of discipline amongst the youths. It also affords spirit to them to the study of flora and fauna in the country. With the above in view, the department proposes to set up West Bangal Mountaineering Foundation Which will look after every aspect of mountaineering, trekking and sking. Accordingly the department has proposed a sum of Rs.8 lakhs (Rupees eight lakhs) only for this scheme during 1985-86.

### 5. Excursion of students and Socio-Economic & Cultural Survey and Research on Youth Life and Various Other Youth Welfare Schemes Aiming at Enriching of Youth Life

One of the above schemes of this department is to promote touring and trekking activities amongst the youth which will meet their educational needs and provide active recreation. Under this department, there is a good number of Youth Hostels in different areas which can be used by the youth during educational excursion. During excursion as also on other occasion, different camps will be organised for serving different aspects of life of youth. The socio-economic and cultural survey and research on youth life will

be organised in different places during excursion of students and on different occasions. There is a provision of Rs.15 lakhs (Rupees fifteen lakhs) only for this scheme during 1985-86.

**6. Youth Hostel Inside and Outside the State**

This department has already set up a good number of Youth Hostels, one is in outside of the State i.e. in Rajgir. They cater to the needs of touring youths and creat opportunity for active recreation. There is a provision of Rs. 35 lakhs (Rupees thirty five lakhs) only for this scheme during 1985-86.

**7. Open Air Stage**

In order to secure large scale opportunities to youth in cultural activities, the department has taken up schems to construct Open Air Stage in rural areas. These will be constructed at the cost of Rs. 40,000/- each of which 25% will be contribution from the local people. There is a provision of Rs. 4 lakhs (Rupees four lakhs) only during 1985-86.

**8. Annual State Festival**

Each year Youth Festival is held in the block, district or State level. This provides opportunities to the youths for participation in different competitive sports and cultural activities. There is a provision of Rs.18 lakhs (Rupees eighteen lakhs) only for this scheme during 1985-86.

**9. Information centre in Block Level and District Level**

Under this department, there is an independent block office in each block and independent district office in each district. In the Block Youth Office, there is an attached Information Centre which disseminates information to rural youths regarding all important matters including employment. There is a provision of Rs.4 lakhs (Rupees four lakhs) only for this scheme during 1985-86.

**10. State Youth Centre - Library-cum-Information Centre**

In the nine storeyed building in Calcutta, there is a State Library where books mainly required for research work have been kept. For this schems, there is a provision of Rs.3 lakhs (Rupees three lakhs) only during 1985-86.

**11. Vocational Training and Self-Employment Promotional Schemes**

In order to assist the youth in getting vocational training in different trades, there is a provision of Rs.10 lakhs (Rupees ten lakhs)only for this during 1985-86. It will also enable the youth who has completed the training to take up the economically viable schemes in consultation with the nationalised banks.

**12. Schemes Aiming at National Integration**

For promotion of national integration, this department has taken up the scheme. There is a provision of Rs.2 lakhs (Rupees two lakhs) only for this scheme during 1985-86.

**13. Celebration of International Youth Year, 1985**

1985 has taken marked as International Youth Year. The department has proposed to take up different schemes in this year. These schemes will be implemented at block level, district level and state level. There is also different schemes in each municipality. Numbers of know your area campings, labour donation camps will be included in the different programmes to be undertaken on this occasion. Sports and cultural programmes will be organised in each block on this occasion. There is a provision of Rs.10 lakhs (Rupees ten lakhs) only for this scheme during 1985-86.

**14. Promotion of Activity of Science Club**

Science club may play a major role in creating scientific awareness amongst the rural people. In order to activise this work, this scheme has been proposed to be taken up. There is a provision of Rs.1 lakh (Rupees one lakh) only for this scheme during 1985-86.

**15. promotion of Socio-Economic Activity of Youth Club**

Youth clubs play a good role in different fields in order to assist them in their constructive activities. This deparment has proposed this scheme. There is a provision of Rs.2 lakhs (Rupees two lakhs) only for this scheme during 1985-86.

**16. Youth Centre Schemes**

This department has already set up Block Youth Office in each

block of this State. Youth residing in the municipal areas do not get this benefit. In order to obviate this, the department has proposed to set up Youth Offices in all municipal areas. For this scheme, there is a provision of Rs.8 lakhs (Rupees eight lakhs) only during 1985-86.

**17. National Cadet Corps (N.C.C.)**

The National Cadet Corps in India is the largest organisation of disciplined students with determination in the well-being of country's defence programmes. The N.C.C. being primarily an organisation of the activity of student youths with emphasis on Military Training has been engaged in developing qualities of leadership, self-discipline, dedication and service to the nation. The N.C:C Units and Group Headquarters headed by the Regular Army officers and N.C.C Officers have been imparting training to Cadets with the help of Regular Army Personnel in co-coperation with the part-time N.C.C Officers drawn from amongst the Teaching Staff of Colleges and Secondary Schools. The part-time N.C.C Officers are trained in Regular Defence Establishments. Normal training in the N.C.C. is imparted to the Cadets through regular parades while intensive trining of the N.C.C Cadets is provided in training camps of different nature, normally of 10 to 12 days duration. Attachment of Cadets to Regular Army Units is a part of the N.C.C training. Besides, there are training opportunities in Mountaineering, Leadership Course, Ski Course, Paratrooping, Gliding, etc. which all provide for the youths of our country being adventure minded. To keep pace with the call of the day, National Integration Camps have been organised by the N.C.C.

Although smaller to many other States in Size West Bangal has the 2nd largest strength in manpower (Cadets and N.C.C Offiers) and the enthusiastic Cadets have been living upto the glorious traditions through special achievements in the sphere of N.C.C. activities, specially in Mountaineering Expeditions, Gliding, Shooting, Relief and Rescue Work during natural calamities like foods, drought etc. The splendid achievements of the N.C.C. Cadets have been possible through continuous endeavours by all concerned. There are 48 N.C.C Units and 6 Group Headquarters of N.C.C. in West Bengal.

Govt. of India besides bearing expenditure on salaries etc., of Army personnel engaged in N.C.C. and on Uniforms to Cadets, have seen sharing 50% of expenditure on training courses like Annual Training Camps and similar Other courses. The State Govt. provides expenditure on TA/WA (Travelling Allowance/Wasing Allowances) to Cadets for attending parades, monthly honorarium to part-time N.C.C. Officers, the entire expenditure on training of part-time N.C.C Officers and such other expenditure. The State Govt. have also been bearing the cost of running the N.C.C. Units/Officers in the State, besides sharing 50% of expenditure on Camps and Courses.

In spite of our great limitation of financial resources, we will have to go ahead and do some positive work for the youths of this State with out sincere efforts and active co-operation from all concerned.

With these words, Sir, I commend my motion for acceptance of the house.

**Mr. Speaker** : All the Cut Motions under both the Demands are in order and taken as moved.

**Demand No. 32.**

**Dr. Susovan Banerjee** : Sir, I beg to move that the amount of Demand be reduced to Re.1.

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that the amount of Demand be reduced by 100.

**Demand No. 33.**

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that the amount of Demand be Reduced by Rs.100.

**Mr. Speaker** : Now, Shri Ambika Banerjee.

**[6.05 – 6.15 p.m.]**

**শ্রী অম্বিকা ব্যানার্জী** : মাননীয় স্পীকার মহাশয়, আমাদের ক্রীড়ামন্ত্রী ৫ কোটি ১৪ লক্ষ ৯০ হাজার টাকার যে বাজেট পেশ করেছেন দুর্ভাগ্যক্রমে আমি সেই বাজেট সমর্থন করতে পারছিনা। আমাদের পশ্চিমবাংলার ক্রীড়া বিভাগ কত উপেক্ষিত এবং অনাদৃত সেটা বাজেটে যে অর্থ মঞ্জুর করা হচ্ছে তার পরিমান দেখেই বুঝতে পারছি। আমরা দেখছি পশ্চিমবঙ্গ সরকারের যে টোটাল বাজেট পেশ হয়েছে তার .০০৫ পার্সেন্ট এই ক্রীড়া বিভাগের জন্য খরচ হচ্ছে। অর্থাৎ আমরা দেখছি

পশ্চিমবঙ্গে যত মানুষ আছে মানুষ প্রতি প্রায় ৩পয়সা করে খরচ হচ্ছে ক্রীড়া বাবদ। সুতরাং এর দ্বারা প্রমাণিত হচ্ছে পশ্চিমবঙ্গের যুবক ক্রীড়া সমাজকে সম্পূর্ণ উপেক্ষা করা হয়েছে। আমি বলতে চাই পশ্চিমবঙ্গ সরকারের অন্যান্য যে সমস্ত ডিপার্টমেন্ট আছে তার বেশীর ভাগ ডিপার্টমেন্ট থেকে রেভিনিউ আসে, সেই রেভেনিউ ক্রীড়া দপ্তর দিতে পারে না। কিন্তু সারা পশ্চিমবঙ্গের ক্রীড়া সমাজকে তৈরী করে ক্রীড়া দপ্তর যে রেভেনিউ দেয় তা অন্যান্য দপ্তর কোটি কোটি টাকা খরচ করলেও পারবে না। আমি আশা করব সরকারের আর্থিক স্বচ্ছলতার সঙ্গে সঙ্গে তাঁরা যেন এই দপ্তরে আরো অর্থ বরাদ্দের দিকে মন দেন। এখানে সাধারণতঃ বলা হয় সরকার পক্ষ থেকে যে আমাদের ভাল দিকটা বলা হয় না। আমি দেখলাম ইস্টার ক্লাব টেনিসকে দেওয়া হয়েছে, বেঙ্গল টেনিস এ্যাসোসিয়েশানকে দেওয়া হয়েছে, ক্যারাটেকে দেওয়া হয়েছে, দার্জিলিংএ বলা হয়েছে তারজন্য ২ লক্ষ টাকা খরচ হয়েছে, বিভিন্ন বাস্কেট বল মহিলা ক্রীড়া সংস্থাকে দেওয়া হয়েছে, সাং [illegible] দেওয়া হয়েছে, সর্বভারতীয় ফুটবল প্রসারের জন্য দেওয়া হয়েছে, মহাকরণ, রাইটার্স বিল্ডিংস ক্লাবকে দেওয়া হয়েছে তারজন্য আমি স্বাগত জানাচ্ছি। কিন্তু দুঃখের কথা ওয়েষ্ট বেঙ্গল রাইটার্স বিল্ডিংসে যে ক্লাব আছে, ফুটবল টিম আছে আছে আমরা বাইরে থেকে দেখতে পাইনি। কোন রেজিষ্ট্রার্ড লিগে তাঁরা খেলেননি। তাঁরা যে খেলেন তা এই টাকার অঙ্ক থেকে দেখছি। আমি এর বিরোধীতা করছি না, আমরা আশা করব সরকারী কর্মচারীদের ভেতর রাইটার্স বিল্ডিংস থেকে একটা টিম করুন, সেখানে যথেষ্ট টিম করার স্কোপ আছে। ক্রীড়া এমন একটা জিনিস যার সঙ্গে রাজনীতি সম্পূর্ণ বিপরীত পথে চলে। তাহলেও পলিটিক্সের দরকার হয় তাদের নানাভাবে সাহায্য করার জন্য। একটি কাঁচিতে দুটো ব্লেড থাকে, যদিও দুটো ব্লেড বিপরীতগামী তাহলেও তারা একটা অপরকে কাটে না, তেমনি রাজনীতি বিপরীতগামী হলেও ক্রীড়ার ক্ষতি করে না, তাকে নানাভাবে সাহায্য করে। আজকে সারা পৃথিবীতে স্পোর্টসের উপর জোর দিয়েছে। ভারবর্ষের অন্যান্য জায়গায়, যেমন বোম্বে, তামিলনাডু, এমনকি উত্তরপ্রদেশ যেখানে আগে স্পোর্টস কম ছিল সেখানেও তারা স্পোর্টসে উন্নতি করছে, কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে স্পোর্টস আস্তে নিচের দিকে নেমে যাচ্ছে। আমরা দেখেছি কলকাতা স্পোর্টসের পীঠস্থান, আজকে সেই স্পোর্টস এখন কি অবস্থায় এসে দাঁড়িয়েছে। সরকারের যে স্পোর্টস কাউন্সিল আছে এই স্পোর্টস কাউন্সিলের মাধ্যমে সরকার সারা পশ্চিমবঙ্গে স্পোর্টস কন্ট্রোল করেন, তার প্রসারে সহায়তা করেন। এই স্পোর্টস কাউন্সিলে ৪২ জন সদস্য আছেন। আপনার নিশ্চয় মনে আছে সুভাষবাবু, আপনি ঐসব লোকদের খুব কম চেনেন। সেই স্পোর্টস কাউন্সিলে অনলি টেন মেম্বারস আছেন যাঁরা খেলাধূলা করেছেন, খেলাধূলার সঙ্গে জড়িত আছেন বা খেলাধূলা বোঝেন। নিয়ম হচ্ছে স্পোর্টস কাউন্সিলের মাসে একবার মিটিং হবার কথা। আমি মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করতে চাই যে আজ পর্যন্ত স্পোর্টস কাউন্সিলের কটা মিটিং করেছেন? স্পোর্টস কাউন্সিলকে উপেক্ষা করে একটা হাই লেবেল কমিটি করেছেন। সেখানে ১০ জন মেম্বার আছেন এবং তার মধ্যে দুজনকে কোঅপট করে নিয়েছেন। এই হাই পাওয়ার কমিটিতে সব পলেটিসিয়ানসরা সব আছেন, তার মধ্যে দুজন মাত্র লোক আছেন যাঁরা জীবনে খেলাধূলা করেছেন; একজন হচ্ছেন মহিলা - নাম হচ্ছে সোনিয়া জন -ইনি হকি প্লেয়ার। আমি তাঁকে স্বাগত জানাই। আরও সেই রকম বিভিন্ন স্পোর্টসম্যান আছেন, আপনারা তাঁদের নিতে পারতেন। আর একজন হচ্ছে সুজিত সিনহা। এই দুজন ভিন্ন এমন লোক নাই, যারা খেলাধুলার মধ্যে আছেন। এই আপনারা হাই লেবেল কমিটি করেছেন। সেখানে আছেন এস.কে.আচার্য, শচীন সেন। এস.কে.আচার্য তিনি খেলাধূলা সম্বন্ধে ওয়াকিবহাল এবং ভাল এ্যাডমিনিষ্ট্রেটার। কিন্তু শচীন সেন? তিনি বড় পলেটিসিয়ান - এসেম্বলীর ভিতর ফাইট করতে

পারেন। কিন্তু খেলার মাঠের সঙ্গে সঙ্গে তাঁর কি যোগাযোগ আছে, সেটা আমার জানা নেই। আর একজন মেম্বার হচ্ছে সন্তোষ ভট্টাচার্য। আর রাখাল বসু, তিনি আর এস.পি-র নেতা সুশান্ত বসু ফরওয়ার্ড ব্লকের। এই হচ্ছে তাঁদের কোয়ালিফিকেসন। আর আছেন অশোক ভট্টাচার্য, আমি তাঁকে ব্যক্তিগতভাবে চিনি - তিনি ডবলিউ.বি.সি.এস. খেলাধূলা ভালবাসেন - আমি তাঁকে স্বাগত জানাচ্ছি। এই রকম সব লোক আছে। জগদীশ জোয়ারদার সি.পি.এম -তাঁকে কোঅফট করে নেওয়া হয়েছে। জানি না কত বড় প্লেয়ার তিনি। আপনি আশ্চর্য হয়ে যাবেন রবীন্দ্রমন্ডল- উনি আছেন এম.এল.হিসাবে। আমি জানি না তিনি কতটা খেলাধূলা ভালবাসেন। তারপর আছেন হরেকৃষ্ণ ঘোষ। তার একমাত্র গুন হোল উনি ব্রাদার অব জয়কৃষ্ণ ঘোষ - খেলাধূলার সঙ্গে তাঁর কোন সম্পর্ক নেই। আমি জানি না এই সব লোক এখানে কি করে এলো - যেখানে এত বড় বড় সব ক্রীড়াবিদ ক্রীড়া অনুরাগীরাসব রয়েছেন। খুব দুঃখের কথা এর পরে আবার কতকগুলি সাব কমিটি করা হয়েছে ফর ভেরিয়াস ডিপার্টমেন্ট - যেমন ক্রিকেট, ফুটবল, হকি, জুডো, টেনিস ইত্যাদি। কিন্তু এই সব সাব কমিটিতে এমন সব মেম্বার নেওয়া যিনি সেই ডিপার্টমেন্টের অভিজ্ঞ নন। জিমনাসটিকে এমন লোককে নেওয়া হয়েছে, যাকে দেখলেই আপনারা বুঝতে পারবেন তিনি সেই সাব কমিটির যোগ্য কিনা। স্পেশালাইজড অন দ্যাট ম্যাচ এই সব লোককে অন্য আর একটা সাব কমিটিতে নেওয়া হয়েছে যিনি তার যোগ্য নন। পার্টিকুলার ব্রাঞ্চ অব স্পোর্টস - তার সম্পর্ক নেই। উনি একটু এই সব বিষয় ভেবে দেখবেন। উনি এ বিষয়ে একটু চিন্তা করলে আশা করি সুভাষবাবু এই সব সাব কমিটিগুলি আরও একটু উন্নত করে দিতে পারেন।

**[6.15 – 6.25 p.m.]**

নামকরা ফুটবলার, ফুটবল তো খেলেছিলেন, কুস্তিতে কেন গেলেন? নামকরা ফুটবলার পরিতোষ চক্রবর্ত্তী, একই সঙ্গে তিনি ছিলেন, ভলি বলের একজন নামকরা প্লেয়ার, তিনি ওয়েষ্ট বেঙ্গল রিপ্রেজেন্ট করেছেন, তিনি আছেন জুজুৎসুতে। শৈলেন মান্না, নামকরা ফুটবল প্লেয়ার, তিনি কোথায় আছেন? সফ্ট বলে। এই রকম অনেক আছে, মন্ত্রী মহাশয়, এই বিষয়ে নজর দিন। এই সব ব্যাপারে আমূল পরিবর্তন করার প্রয়োজন রয়েছে। একটা স্টিরিও টাইপ চলেছে, এটা বন্ধ করুন। আর একটা জিনিস, খেলার মধ্যে রাজনীতির গন্ধ আনবেন না, পলিটিক্যাল একমাত্র কোয়োলিফিকেশন করবেন না। রাজনীতির গন্ধ এর ভেতর পাম্প করতে দেবেন না। পশ্চিমবাংলায় একটি মাত্র জায়গা রয়েছে এখনও পর্যন্ত সেটা হচ্ছে গড়ের মাঠ, এই খেলাধূলার জায়গায়, যেখানকার জায়গায়, যেখানকার আবহাওয়া এখনও পর্যন্ত বিষাক্ত হয়ে ওঠেনি, ওখানে আপনি দয়া করে রাজনীতির গন্ধের অনুপ্রবেশ ঘটাবেন না। আমি একটা ছোট্ট কথা বলি, কংগ্রেস টাইমে হয়তো কিছুটা ছিল, কিন্তু এই রকম ছিল না। আমরা এখনও দেখিনি, তার কারণ একটা উদাহরণ দিচ্ছি আপনাকে, সেই সময় স্পোর্টস কাউন্সিলের ভাইস প্রেসিডেন্টে ছিলেন সরল দেব, এই সরল দেব নয় এবং এস.কে, আচার্য্য, তিনি কম্যুনিষ্ট ছিলেন, সি.পি.এম. এর লোক এবং নামকরা লিডার ছিলেন, তাসত্ত্বেও তিনি ছিলেন স্পোর্টস কাউন্সিলের ভাইস প্রেসিডেন্ট, সরল দেবের সঙ্গে তিনিও ছিলেন। সরল দেব পার্টির লোক ছিলেন না। মন্ত্রী মহাশয় জানেন যে স্পোর্টসের উধ্বর উদারতা থাকা দরকার। ১৯৭৩-৭৪ সালে এই রকম একটা সময়ে যখন উনি বিলাত যাচ্ছিলেন তখন স্পোর্টস কাউন্সিল থেকে তাঁকে ভার দেওয়া হয়েছিল পাশ্চাত্য দেশে কি রকম ভাবে খেলাধূলা চলে আপনি সেটা দেখে আসুন, আপনি আমাদের পশ্চিমবাংলার স্পোর্টস কাউন্সিলকে গাইড করুন। এই উদারতা তখন ছিল। আমি মন্ত্রী মহাশয়কে আবার অনুরোধ করছি যে আপনি উদার হোন, স্পোর্টসের ব্যাপারে রাজনীতি ঢোকাবেন না। গ্রামীণ

স্পোর্টস যে হচ্ছে, আপনি অনেক চেষ্টা করছেন জানি। আপনি জানেন ১৯৭৩-৭৪ সালে এই গ্রামীণ স্পোর্টস পশ্চিমবাংলায় প্রথম হয়েছিল ভারতবর্ষের মধ্যে, আপনি চেষ্টা করুন, আশা করবো ভাল হবে, কিন্তু আপনার চেষ্টা এমন একটা উল্লেখযোগ্য হয়নি বা দেখাতে পারেন নি, যাতে পশ্চিমবাংলার ছেলেপুলেরা উল্লেখযোগ্য ফল দেখাতে পারে, যাতে করে আপনার সুনাম বজায় থাকে। আপনারা জানেন এখানে মোহনবাগান মাঠে একটা লাইটিং এর ব্যবস্থা হয়েছে, রাত্রিবেলা খেলা দেখবার জন্য। এই মাঠে যখন রাত্রিবেলা খেলা হয়, অনেক রকম ক্রিটিসিজ্‌ম হয়েছিল। কারণ ওটা সরকারী পয়সায় হয়নি, আপনাদের তরফ থেকে অনেক রকম ক্রিটিসিজ্‌ম হয়েছিল, কেন এটা মোহনবাগান ক্লাবে হয়েছে, কেন এটা ঐ জায়গায় হয়েছে - এটা আমাদের জানানো উচিৎ যে এটা কোন সরকারী পয়সার হয়নি, এটা ইন্ডিয়ান চেম্বার অব কমার্স, বেঙ্গল চেম্বার অফ কমার্স এর দাক্ষিণ্যে হয়েছিল, তারা ঐ মাঠটি বেছে নিয়েছিলেন। কিন্তু আমাদের কংগ্রেস সরকার যখন চলে আসে তখন তারা ২০ লক্ষ টাকা সি.এম.ডি.এ.'র হাতে দেয় ইস্টবেঙ্গল গ্রাউন্ডে এই রকম একটা লাইটিং এর ব্যবস্থা করার জন্য। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন রইলো, এই ২০ লক্ষ টাকা কোথায় গেল? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন পশ্চিমবঙ্গ সবচেয়ে সেরা খেলার দিক থেকে, সেই পশ্চিমবাংলার স্থান আজকে কোথায় চলে গেছে। আপনি জানেন যে পশ্চিমবাংলার টিম শুধু ভারতবর্ষেই নয়, এক সময়ে এশিয়ান কাপ জয় করে এসেছে এবং তাও বাংলার ছেলেরা গিয়ে। আজকে তার পরিণতির কথা চিন্তা করলে লজ্জা হয়। আজকে তার ষ্ট্যান্ডার্ড কোথায় চলে গেছে। আজকে পশ্চিমবাংলার ছেলেরা অল ইন্ডিয়া টিমে কয়টা চান্স পাচ্ছে? এখন বাইরে থেকে প্লেয়ার নিয়ে এসে লক্ষ লক্ষ টাকা খরচ করা হচ্ছে। আমি জানি প্রায় এক কোটি টাকা পশ্চিমবঙ্গের এই গড়ের মাঠে খরচ হয় ফুটবলের জন্য। আমি জানি এটা একটা অটোনমাস বডি, আপনার করণীয় কিছু নেই। কিন্তু আমার কথা হচ্ছে, সরকারী মাঠে যে খেলা হয়, যেভাবে গড়াপেটা খেলা হচ্ছে, যেভাবে পাবলিক মানি তছরুপ করা হচ্ছে, এতে কি আপনার কিছু করণীয় নেই? আপনি একদিন হুমকি দিয়ে বলেছিলেন যে এর একটা ব্যবস্থা করবেন। আজকে যে গড়াপেটা খেলা হচ্ছে তাতে ১০ গোল, ৫০ গোল, ১০০ গোল করে দেওয়া হচ্ছে। ক্রিকেটেও সেই একই অবস্থা চলছে। আপনার কি এই ব্যাপারে কিছুই করণীয় নেই? আজকে যেভাবে সরকারী মাঠে তারা খেলছে, আমরা কি যুবকদের চোর হতে শিখাচ্ছি? আমরা যেখানে যুবকদের চরিত্র সংশোধন করার জন্য, তাদের মানসিক বিকাশ ঘটানোর জন্য খেলাধূলার মধ্যে আনতে চাচ্ছি, সেখানে আমরা কি করছি? চোখের সামনে দেখছি ফুটবল বা অন্যান্য খেলাধূলাগুলির কি দুরবস্থা হয়ে যাচ্ছে। আমরা দেখছি আপনি সুইমিং পুল করছেন। এই সুইমিং পুল সম্পর্কে আমি দু'একটা কথা বলি। এর আগেও পশ্চিমবঙ্গ সরকার একটা সুইমিং পুল করেছিলেন। তখনকার দিনে যা খরচ হয়েছিল, এখন ঐ ধরণের একটা ইন্টারন্যাশন্যাল ষ্ট্যান্ডার্ডয়ের একটা সুইমিং পুল করতে গেলে তার জন্য যে ডাইভিং বোর্ড, পাম্প এ্যারেঞ্জমেন্ট ইত্যাদি সব কিছু অলিম্পিক স্পেসিফিকেশান নিয়ে - অন্ততঃ ৫০ লক্ষ টাকা খরচ হবে। গত বছর আপনাকে বলেছিলাম যে এটা একটা ডাষ্টবিন হয়ে পড়ে আছে। তার পাম্প-এর স্পেয়ার্স পার্টস সব চলে গেছে। নানা জায়গা থেকে এ্যান্টিসোসালরা এসে সেই জায়গা দখল করে বসে আছে। আমি জানি আপনি সেখানে গিয়েছিলেন। কিন্তু এখনও সেগুলি সেইভাবে পড়ে আছে, কোন সংস্কার করা হয়নি। আপনি ন্যাশানাল সুইমিং কম্পিটিশান করার চেষ্টা করছেন। আমি আপনাকে তার জন্য স্বাগত জানাচ্ছি। কিন্তু তার জন্য নূতন করে সুইমিং পুল করার প্রয়োজন নেই। সেটা রয়েছে তাকে সংস্কার করে নিন, তার উন্নতি বিধান করুন, তাহলে সেখানে এই ন্যাশান্যাল সুইমিং কম্পিটিশান করতে পারবেন। আপনি এটা করুন, কিন্তু ফার্ষ্ট কাম, ফার্ষ্ট সার্ভ - এই রকম প্রাইওরিটি বেসিসে করুন। যেটা নেই সেটাকে আগে করুন। আমরা

দেখছি যে বিভিন্ন ক্রীড়া পর্ষদের মাধ্যমে ক্রিকেট, ভলিবল, হকি, টেবিল টেনিস, ব্যাড-মিনটন ইত্যাদি খেলার জন্য প্রশিক্ষণের আয়োজন করেছেন। আমি হাওড়া ডিষ্ট্রিক্টে থাকি। সেখানে কিন্তু আজ পর্যন্ত কোন প্রশিক্ষনের ব্যবস্থা ক্রীড়া পর্ষদের মাধ্যমে দেখছি না। সেখানে একজন ক্রীড়া অফিসার আছেন, তিনি মাইনেও নেন, কিন্তু কোন এ্যাকটিভিটিজ সেখানে দেখতে পাইনা। প্রত্যেক ডিষ্ট্রিক্টে একটা করে ডিষ্ট্রিক্ট এ্যাসোসিয়েশন ছিল, কিন্তু সেখানেও আপনি একটা কমপিটিশান জুড়ে দিয়েছেন। আপনি প্রত্যেক জায়গায় একটা করে স্পোর্টস কাউন্সিল করে দিয়েছেন। আমি হাওড়ার কথা জানি, এতে তারা কোন কাজ করছে না। এই স্পোর্টস কাউন্সিল যেটা এক্সজিষ্টিং ছিল তারাও কিছু করতে পারছে না। গত ২ বছর কোন খেলাধূলা সেখানে হচ্ছে না। ফুটবল, হকি, ক্রিকেট এবং ভলি ইত্যাদি বিভিন্ন রকম ছিল,সেগুলি হাওড়ার কমপ্লিটলি বন্ধ। আপনি খেলাধূলা প্রসারের জন্য ষ্টেডিয়াম করছেন এবং বিভিন্ন জায়গায় ষ্টেডিয়াম করছেন। গত বছরে হাওড়ার ব্যাপারে আপনি লিখেছিলেন তখন আমি জানি, আমি প্রতিবাদ করিনি। কারণ জানি টাকাটা আপনি স্যাংশান করেছেন এবং তাতে বলা ছিল যে হাওড়ায় ষ্টেডিয়াম আরম্ভ হচ্ছে।

**[6.25 – 6.35 p.m.]**

আমি বলেছি তখন পর্যন্ত একটা ইট'ও হাওড়ার পড়ে নি। কিন্তু গত এক বছর ধরে সেখানে কাজ চলেছে। কতখানি উন্নতি হয়েছে সেটা আপনি দয়া করে একবার গিয়ে দেখে আসবেন। ৬ লক্ষ টাকার মত আপনি দিয়েছেন। কিন্তু সম্পূর্ণ ব্যবসায়িক ভিত্তিতে একটা ষ্টেডিয়াম করা হচ্ছে। আমি ওখানে থাকে এবং ওখানকার এম.এল.এ। কিন্তু আমার সঙ্গে কোন রকম কনসাল্ট করা হয়নি। আমরা দেখতে পাচ্ছি দোকান ঘরের মত করা হচ্ছে, কিন্তু কিভাবে হবে আমি জানি না। ব্যবসায়িক ভিত্তিতে হোক, কিছু টাকা তোলা হোক, আমাদের আপত্তি নেই। কিন্তু এক বছরের ভিতর কয়েকটি পিলার খাড়া করা ছাড়া ষ্টেডিয়ামের আর কিছুই দেখতে পাচ্ছি না। যদি টাকা না থাকে তো না দেবেন, কিন্তু এই ভাবে ষ্টেডিয়ামের কাজ চলতে থাকলে কবে শেষ হবে আমরা বুঝতে পারছি না। একধাপ শেষ হলে, আর এক ধাপ যখন করতে যাবেন তখন যে ধাপটি শেষ হয়েছিল সেটা তখন ভেঙ্গে যাবার মত হবে। আমরা জানি এন.আই.এস. কোচ আছে। সেন্ট্রাল গর্ভনমেন্টের টাকায় তারা কোচিং নিয়ে এসেছে বাইরে থেকে। আপনি তাদের ব্যবহার করছেন না। আপনি এই সব এন.আই.এস. কোচকে ব্যবহার করুন। আজ কাল দেখা যাচ্ছে খেলোয়াড়ের চেয়ে কোচ'ই বেশী হয়ে যাচ্ছে। ভাল শিক্ষক না হলে ভাল খেলোয়াড় তৈরী হতে পারে না, খারাপ শিক্ষককের কাছে ভাল শিক্ষা পেতে পারে না। আপনি প্রকৃত ভাল কোচ খুঁজে বের করে তাদের ইউটিলাইজ করুন। এরজন্য আপনার আলাদা করে কিছু খরচ হবে না। একটা গর্বের জিনিস সল্টলেক ষ্টেডিয়াম আপনি করেছেন। খুব ভাল কথা। কংগ্রেস টাইমেই এর বনেদ তৈরী হয়েছিল। আমরা এসে স্বাগত জানিয়েছি। কিন্তু আপনি বিরাট ঋণের বোঝা নিয়ে কি করে কাজ শেষ করবেন বুঝতে পারছি না। আপনি বিভিন্ন জায়গা থেকে কোটি কোটি টাকা ধার নিয়েছেন। কোন জায়গায় পশ্চিমবঙ্গ সরকারের রেকমেন্ডেসনের ভিত্তিতে গ্যারান্টি দিয়ে টাকা নিয়েছেন, কোন জায়গায় সেন্ট্রাল গর্ভনমেন্টের গ্যারান্টিতে টাকা নিয়েছেন। এইভাবে আপনি আজ পর্যন্ত যে টাকা নিয়েছেন তার কত টাকা এস্.এস.কে তুলে দিয়েছেন সেটা আমাদের জানাবেন। পশ্চিমবঙ্গের মানুষ এটা জানতে চান, আমরাও এটা জানতে চাই। আমাদের ধারণা বছরে ১ কোটি টাকা আপনাকে ইন্টারেষ্ট দিতে হচ্ছে। আপনি এই টাকা কি করে শোধ দেবেন? শুধু লটারী টিকিট বিক্রী করে আপনি কত টাকা পাবেন? আজ পর্যন্ত কত মেম্বারসিপ নিয়েছেন, কিভাবে মেম্বারসিপ নিয়েছেন, কাদের মেম্বারসিপ নিয়েছেন এবং কত ডিফল্টার হয়েছে এবং মেম্বারের সংখ্যাটা আমাদের

জানালে বাধিত হব। প্রতি বছর কত মেম্বার নিয়েছেন সেটাও আমাদের জানাবেন। আপনি সি.এ.বি.র কাছ থেকে টিকিট পান। সি.এ.বি. পশ্চিমবঙ্গ সরকারকে দেয়, এস.এস.কে দেয় না। পশ্চিমবঙ্গ সরকারকে যে টিকিট দেয় সেই হিসাবটা আমাদের দেবেন। এস.এস.যে টিকিট দেয় সেটা তারা কোথা থেকে পাচ্ছে? গর্ভনমেণ্ট কত টাকার টিকিট সি.এ.বি.র কাছ থেকে পেয়েছেন টেষ্ট ম্যাচের এবং সেটা কিভাবে ডিষ্ট্রিবিউট করেছেন এবং কিভাবে গর্ভনমেন্টের টিকিটগুলি এস.এস.মেম্বাররা পেলেন সেটা পশ্চিমবঙ্গের মানুষ জানার জন্য উদগ্রীব হয়ে আছেন। এই বলে বাজেটের বিরোধীতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী নীরোদ রায় চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্রীড়া মন্ত্রী যে ৫ কোটি ১৪ লক্ষ ৯০ হাজার টাকার ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন আমি সেই ব্যয় বরাদ্দকে সমর্থন করে দুএকটি কথা আপনার মাধ্যমে নিবেদন করতে চাই। মাননীয় সদস্য অম্বিকাবাবুর বক্তব্য আমি খুব মনযোগ দিয়ে শুনছিলাম। তার সব বক্তব্যের উত্তর আমি দিতে পারব না, কারণ আমার সময় খুব কম। এই সময়ের মধ্যে আমি তার বক্তব্যের দুএকটি উত্তর দেবার চেষ্টা করব। আর বাকীগুলির জবাব মাননীয় মন্ত্রী তার জবাবী ভাষণে দেবেন, কারণ তার সময় অনেক বেশী আছে। উনি বলেছেন পশ্চিমবঙ্গের খেলাধূলা আসতে আসতে ঝিমিয়ে যাচ্ছে। আমি আমার বক্তব্যের মধ্যে খেলাধূলার কতটা অগ্রগতি হয়েছে সেটা বলার চেষ্টা করব। তিনি একটা শুধু নিছক সমালোচনার জন্যই সমালোচনা করেছেন। উনি বলেছেন স্পোর্টস কাউন্সিল একটা অলংকার মাত্র, স্পোর্টস কাউন্সিলের কোন অস্তিত্ব নেই, উপদেষ্টা কমিটি'ই সব করছে। এটা যে অসত্য সেটাই আমি প্রমাণ করার চেষ্টা করবো। স্যার, ওঁর বক্তব্য শুনে মনে হচ্ছিল, জ্যাঠামশাই তাঁর নাতি নাতনিদের উপদেশ দিয়ে বেড়াচ্ছেন। স্যার, আপনি জানেন, একটা মানুষ যদি ভালোভাবে খেতে না পায় তাহলে তার দেহের পরিপূর্ণ বিকাশ ঘটে না। যদি কোন জাতি শিক্ষা ক্ষেত্রে পিছিয়ে যাতে তাহলে সেই জাতির পূর্ন বিকাশ সম্ভব নয়। একটা জাতির অগ্রগতির নির্ভর করছে সেই জাতি কতটা খেলাধূলা এবং এ্যাথ্‌লেটিকসে এগিয়ে আছে তার উপর। স্যার, দুভার্গ্য আমাদের, আজ ৩৭ বছর হ'ল আমাদের দেশ স্বাধীন হয়েছে, ৭০ কোটি আমাদের ভারতবর্ষের মানুষ কিন্তু আজও আমাদের এই দেশে কেন্দ্রীয় কোন ক্রীড়ানীতি ঘোষিত হ'ল না। এই যেখানে অবস্থা সেখানে একটা রাজ্যসরকারের ইচ্ছা থাকলেও সমস্ত কাজ সেই রাজ্যসরকারের পক্ষে করে ওঠা অসম্ভব এবং অবাস্তব। স্যার, যে দেশে কেন্দ্রীয় ক্রীড়ানীতি নেই সেই দেশের একটি অঙ্গরাজ্যে যদি খেলাধূলার ব্যাপারে অগ্রগতি ঘটে তাহলে নিঃসন্দেহে সেটা অত্যন্ত প্রসংশনীয় ব্যাপার। আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সেই প্রসংশনীয় কাজই করেছেন। স্যার, আর্থিক [illegible] মধ্যেও এই বামফ্রন্ট সরকার যে আমাদের এই পশ্চিমবঙ্গে খেলাধূলার ব্যাপারে উল্লেখযোগ্য প্রসার ঘটাতে পেরেছেন সে সম্পর্কেই আমি এবারে দু/চারটি কথা বলব। স্যার, কংগ্রেস আমলেও এই বিভাগটি ছিল এবং এর একজন মন্ত্রীও ছিলেন কিন্তু তখন আমরা দেখেছি এই বিভাগের টাকা দিয়ে গুন্ডা পোষা হ'ত। এই বিভাগের আশেপাশে কিছু মস্তান ঘোরাফেরা করতো এবং তাদের কাজ ছিল মাসে মাসে ২০০/২৫০ টাকা করে মস্তানি-ভাতা নেওয়া এবং এখানে ওখানে খুন, জখম করা। স্যার, আজকে সেই অবস্থার অবসান ঘটিয়ে বামফ্রন্ট সরকার এই বিভাগের মাধ্যমে অনেক উল্লেখযোগ্য কাজ করছেন। রাজ্য এবং জেলায় ক্রীড়া পর্ষদ গঠন করা হয়েছে। এই পর্ষদ আজকে শুধু অলংকার নয়, এই পর্ষদ অনেক কাজ করছে। ১৬টি জেলাতে ক্রীড়া পর্ষদ গঠন করা হয়েছে, এটা গঠন করেই মাননীয় মন্ত্রীমহাশয় ক্ষান্ত হয়নি, তিনি এরজন্য ৯ লক্ষ টাকা বরাদ্দ করেছেন এবং সেই টাকা এই কমিটিগুলির হাতে দিয়ে দিয়েছেন। তাদের

হাতে স্বাধীনভাবে ক্ষমতা দেওয়া হয়েছে জেলাতে ক্রীড়ার প্রসার ঘটাবার জন্য। কি কি খেলা হবে, কোথায় কোথায় হবে, কি সরঞ্জাম দরকার, কখন হবে, কারা পরিচালনা করবেন এই সমস্ত দেখার দায়দায়িত্ব সেই ক্রীড়া পর্ষদের। এই ক্রীড়া পর্ষদ স্বনির্ভর, তাঁরা দায়িত্ব নিয়ে এগুলি পরিচালনা করছেন। স্যার, এইসব কাজগুলিই আমার পূববর্তী বক্তার গাত্রদাহের কারণ। তিনি ক্রীড়া পর্ষদকে সহ্য করতে পারছেন না, এটাকে কিভাবে ধ্বংস করা যায় সেই চেষ্টাই করছেন। তিনি যে বক্তব্য রেখেছেন তার সারমর্ম হচ্ছে এটাই। স্যার, এই বিভাগ থেকে পশ্চিমবাংলার বিভিন্ন ক্লাবগুলির মধ্যে ৪৫ হাজার ফুটবল বিতরণ করা হয়েছে, প্রায় ৩০ হাজার ভলিবল বিতরণ করা হয়েছে এবং এ ছাড়াও ডাম্বেল, বারবেল ইত্যাদি সরঞ্জাম বিতরণ করা হয়েছে। এর সমস্ত ব্যয়ভার সরকার গ্রহণ করেছেন। তা ছাড়া অনেক ক্লাবকেও এই বিভাগ থেকে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। যে সমস্ত খেলার মাঠ খেলতে খেলতে নষ্ট হয়ে গিয়েছে সেই মাঠ সারাবার জন্য এবং আরো নতুন নতুন খেলার মাঠ করার জন্য এই বিভাগ থেকে অর্থ সাহায্য দেওয়া হয়েছে। এইসব কাজগুলি গ্রামের দিকে বেশী বেশী করে করা হয়েছে। আমি যে এলাকায় বাস করি সেই এলাকার অনেকগুলি ক্লাব এই সাহায্য পেয়েছে এবং আশেপাশের অনেক ক্লাব এই সাহায্য পেয়েছে। এ পর্যন্ত ৮০০ ক্লাবকে কোন না কোন ভাবে সাহায্য দেওয়া হয়েছে।

**[6.35 – 6.45 p.m.]**

৬৫০ টির বেশী জিমনাসিয়াম তৈরীর জন্য রাজ্য সরকার ৫০ লক্ষ টাকা অনুদান দিয়েছেন। বিরোধীপক্ষের মাননীয় সদস্য বললেন, জিমনাস্টিক্স'এর জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কিছুই করা হয়নি, অথচ আমরা দেখতে পাচ্ছি সরকারের পক্ষ থেকে এই কাজ করা হয়েছে। দুঃস্থ প্রাক্তন খেলোয়াড় অথবা যে সমস্ত প্রাক্তন খেলোয়াড় মারা গিয়েছেন তাঁদের পোষ্যদের মাসিক দুশো টাকা ক'রে ভাতা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। ওঁরা বলবেন সবাই কি পাচ্ছে? না সবাই পাচ্ছে না, কিন্তু সরকারের সামর্থ অনুযায়ী বেশ কিছু প্রাক্তন খেলোয়াড়কে স্বীকৃতি নিশ্চয়ই দেওয়া হচ্ছে, যাঁরা অতীতে দেশের অগ্রগতির জন্য খেলেছিলেন তাঁদের সেই কাজের স্বীকৃতি স্বরূপ এই সরকার তাঁদের পরিবারের মানুষদের ২০০ টাকা করে ভাতা দিচ্ছেন। গত আর্থিক বছরে রাজ্য ক্রীড়া পর্ষদ এবং জেলা ক্রীড়া পর্ষদগুলি ফুটবল, কবাডি, হকি, ভলিবল, টেবিল টেনিস, বাসকেটবল, সাঁতার এবং ব্যাডমিন্টন খেলার ব্যাপক প্রশিক্ষণের আয়োজন করেছে। এইসকল প্রশিক্ষণ শিবিরে অংশগ্রহণকারী খেলোয়াড়দের খেলাধূলার সরঞ্জাম ইত্যাদির সরবরাহ করার জন্য ক্রীড়া পর্ষদের তরফ থেকে প্রয়োজনীয় টাকা ব্যয় করা হয়েছে। আমি যেখানে বাসকরি সেখানে কবাডির প্রশিক্ষণ চলছে। অশোকনগর, ননীবাবু যেখানে বাস করেন সেখকানে ভলিবল প্রশিক্ষণ চলছে। দেগঙ্গায় কবাডির প্রশিক্ষণ চলছে। এ সব জিনিস বিরোধীরা দেখতে পাচ্ছেন না। এই সমস্ত প্রশিক্ষণের ব্যয়ভার আজকে রাজ্য সরকার বহন করছেন। চিন্তা এবং চেতনা নিয়েই রাজ্য সরকার এবং রাজ্য সরকারের মাননীয় মন্ত্রী মহাশয় এই সমস্ত জিনিস চালু করছেন। এসব জিনিষ বিরোধীরা দেখতে পাচ্ছেন না। প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের নীচের স্তর থেকে রাজ্য স্তর পর্যন্ত খেলাধূলার ব্যবস্থা করা এবং প্রাইজ দেওয়ার ব্যয়ভার রাজ্য সরকার বহণ করছেন। ৭ম পঞ্চ বার্ষিকী পরিকল্পনার মধ্যে একটা পরিকল্পনা গ্রহণ করা হয়েছে, সেটা হচ্ছে, সল্টলেকে উদীয়মান খেলোয়াড়দের জন্য একটি ছাত্রাবাস তৈরী করা হবে। ৩০০ কৃতি ছেলে-মেয়েকে সেখানে রাখা হবে, তাদের থাকা খাওয়ার সমস্ত দায়িত্ব সরকার বহণ করবেন। এ সমস্ত জিনিস ওঁরা দেখতে পাচ্ছেন না। আজকে কলকাতা শহরে বা সল্টলেক সিটিতেই

শুধু ষ্টেডিয়াম তৈরী করা হচ্ছে না, বিভিন্ন জেলাতেও ষ্টেডিয়াম তৈরী করা হচ্ছে এবং এ বাবদ ১৯৮৪-৮৫ সালে যে টাকা ব্যয় করা হয়েছে তার হিসাব নিম্নরূপ ঃ

(১) সিলিগুড়ি - ৫ লক্ষ টাকা।

(২) বর্ধমান - ৫ লক্ষ টাকা।

(৩) কোচবিহার - ৪ লক্ষ টাকা।

(৪) বারাসাত - ৬ লক্ষ টাকা।

(৫) যাদবপুর - ৬ লক্ষ টাকা।

(৬) হাওড়া - ৩ লক্ষ টাকা।

(৭) বাঁকুড়া - ১ লক্ষ টাকা।

(৮) কন্টাই - ১ লক্ষ টাকা।

(৯) শিউড়ি - ৩ লক্ষ টাকা।

(১০) বহরমপুর - ৪ টাকা।

(১১) নৈহাটি - ৩ লক্ষ টাকা।

মোট ৪২ লক্ষ টাকা দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সল্টলেক্ স্টেডিয়াম আজকে শুধু আমাদের নয় গোটা ভারতবর্ষের গর্ব। লক্ষাধিক ক্রীড়াপ্রেমী মানুষ এক সাথে বসে সেখানে খেলা দেখতে পারেন। পৃথিবীর কোথাও আর এত বড় ষ্টেডিয়াম নেই। এই ষ্টেডিয়ামের নির্মান কার্যের সমস্ত ব্যয়ভার রাজ্য সরকার ও রাজ্যের জনগণ বহন করছেন। কেন্দ্রীয় সরকারের কাছে বার বার আবেদন-নিবেদন করা সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে একটা নয়া-পয়সা পর্যন্ত দেওয়া হয়নি। অত্যন্ত আনন্দের কথা, আমাদের ক্রীড়ামন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন এ বছরের মধ্যে এই ষ্টেডিয়াম নির্মানের অসমাপ্ত কাজ সমাপ্ত করা হবে। দুর্গাপুরে ষ্টেডিয়াম নির্মাণের কাজ দ্রুত এগিয়ে চলেছে এবং সে কাজও সমাপ্তির পথে, ৬০ হাজার মানুষ সেখানে একসাথে বসে খেলা দেখতে পারবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৫১ সালে ভারতবর্ষ থেকে একটি প্রতিনিধি দল সোভিয়েত রাশিয়ার গিয়েছিল যে দেশটি দেখবার জন্য, যুদ্ধ বিধ্বস্ত সোভিয়েত রাশিয়া কমরেড স্ট্যালিনের নেতৃত্বে জনগণকে সাথে নিয়ে ব্যাপক উন্নয়ন পরিকল্পনার মধ্যে দিয়ে দেশ পুর্নগঠনের পথে এগিয়ে চলেছে। আমাদের দেশের একটি যুব প্রতিনিধি দল সেই সোভিয়েত রাশিয়া দেখতে গিয়েছিল, ঘুরেফিরে দেখে তারা ফিরে আসার আগে কমরেড স্ট্যালিনের সঙ্গে দেখা করতে গিয়েছিল। কমরেড স্ট্যালিন তাঁদের জিজ্ঞাসা করেছিলেন, 'কেমন দেখলেন, কি দেখলেন?' তারা বলেছিল, 'যা দেখলাম অভূতপূর্ব, আপনি এত তাড়াতাড়ি কিভাবে এই দেশকে পুর্নগঠন করছেন, তা আমরা ভেবে পাচ্ছি না'। আমরা ভাবতেও পারি না। কিন্তু একটু খটকা থেকে যাচ্ছে। তখন বললেন কি খটকা বলুন। এখনও পর্যন্ত সমস্ত মানুষের জন্য গৃহ নির্মাণ করে উঠতে পারেননি, এখনও কিছু মানুষ তাঁবুর মধ্যে ঘোড়া এবং গরুর সঙ্গে একসঙ্গে বাস করছে অথচ দেখা যাচ্ছে বড় বড় ষ্টেডিয়াম তৈরী করছেন-এর তাৎপর্যটা ঠিক বুঝতে পারছি না। স্তালিন বললেন এই কাজ সমাপ্ত হোক, আগামী কয়েক বছরের মধ্যে আপনারা দেখতে পাবেন এর অর্থটা কি? দেখা গেল, কয়েক বছরের মধ্যে সারা পৃথিবীর মধ্যে খেলা-ধূলায়

জিমন্যাস্টিকে এবং শরীর গঠনে সোভিয়েত রাশিয়া প্রথম স্থান অধিকার করেছে। এর মধ্য থেকে আমি বলতে চাইছি, আমাদের সরকার যে কাজ করছেন তার যে ফলশ্রুতি সেই ফলশ্রুতি আমরা দেখতে পাবো আগামী কয়েক বছরের মধ্যে। এই কটি কথা বলে এই বাজেট-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যুব কল্যাণ বিভাগের এবং ক্রীড়া দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন সেই সম্বন্ধে দু-একটি কথা বলতে চাই। যুব কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী তিনি গ্রামীণ এলাকায় খেলার মাঠের অভাব বিবেচনা করে ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে ৩৭ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। ক্রীড়া প্রশিক্ষণের ব্যাপারে তিনি ৮ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। জিমনাসিয়াম এবং জিমনাসটিক এই সমস্ত ব্যাপারে ১৯৮৫।৮৬ সালে ১০ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। পর্বত অভিযানের উন্নয়ন এবং পশ্চিমবঙ্গ মাউন্টেনিয়ারিং ফাউন্ডেশনের গঠন ও কর্মধারার জন্য ৮ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। ছাত্রদের ভ্রমণ আর্থ-সামাজিক ও সাংস্কৃতিক সমীক্ষা এবং যুবজীবনের ওপর গবেষণা এবং যুবকল্যাণ অন্যান্য প্রকল্প যার লক্ষ্য যুবজীবনের সমৃদ্ধি এরজন্য ১৫ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। এছাড়া রাজ্যের অভ্যন্তরে এবং বাইরে যুব আবাস ইত্যাদির জন্য ৩৫ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। এইভাবে প্রায় ১৭টি দফার জন্য ১৯৮৫।৮৬ সালের জন্য তিনি বরাদ্দ চেয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয় টাকা দেওয়ার ব্যাপারে নিশ্চয়ই বিবেচনা করবেন। আপনি বিভিন্নভাবে কতকগুলি ক্ষেত্রে যে দাবী রেখেছেন তাতে দেখছি বিভিন্নভাবে পক্ষ-পাতিত্বমূলক ব্যবহার করছেন। আপনি যে সার্কুলার দিয়েছেন তাতে আমার কিছুটা আশংকা দেখছি বলে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। যেমন, তাঁর যুব কল্যাণ দপ্তরের No. 104-YS/2A-38/83 from Assistant Secretary, Youth Services Department. -In continuation of this Department G.O. No. 377-YS dt. 8.2.85, the undersigned is directed to state as follows :

A question has arisen regarding the exact connotation of the terms, "Progressive" as used in sub para V of para 3 of the G.O.No. 377-YS dt. 8.2.85. It is clarified that this will mean all left Student and Youth Organisations of the State and it will also include other oganisations ready to co-operate in the matter of observance of International Youth Year 1985 but such other organisations will not exceed five in number.

**[6.45 – 6.55 p.m.]**

এখানে লেফট্ ফ্রন্ট এবং তাঁদের ষ্টুডেন্টস অর্গানাইজেসন গুলিই হচ্ছে প্রোগ্রেসিভ, এই কথাটা আর একটু ক্লারিফাই করা দরকার। কেননা, আমাদের মনের মধ্যে বিশেষ করে ব্লক স্তরের অর্গানাইজেসন সেখানে আপনার যে সরকারী দপ্তর আছে তারা সেখানে যুব উৎসবের জন্য যে সভা সমিতি ডাকে, সেখানে এটা নিয়ে একটা বাধার সৃষ্টি হয়েছে। সেখানে অন্যান্য সংগঠন থেকে এদেরকে বাদ দেওয়া হচ্ছে যেহেতু তাঁরা লেফট্ ষ্টুডেন্টস ইউথ অর্গানাইজেসন নয়। এখানে কিন্তু আমরা আশা করব যে সরকারের দৃষ্টিভঙ্গী সকলের ক্ষেত্রে সমানভাবে প্রসারিত হবে। আমার আরও বক্তব্য হচ্ছে জিমন্যাসটিক সম্বন্ধে, আমরা জানি যে বাঁকুড়া জেলায় দীর্ঘদিন ধরে একটা জিমন্যাসিয়াম

ফাউনডেসনের প্রস্তাব ছিল, সেটাকে কিন্তু উপেক্ষা করা হচ্ছে। এখন পর্যন্ত কার্যকরী হয় নি। পর্বতাভিযানে বাঁকুড়াজেলার ছাতনার সুষুনিয়া পাহাড়ে যেটা হিমালয়ের সঙ্গে সংযুক্ত যেখানে মাউন্টিয়ারিং অর্গানাইজেসনের ট্রেনিং হয়, প্রত্যেক ছাত্র এবং শিক্ষক বিভিন্ন অর্গানাইজেসন থেকে যায় তাদের থাকার জায়গা হয় না, ট্রেনার এ্যান্ট ট্রেনী দুজনকেই খুবই অসুবিধার মধ্যে পড়তে হয়। সুষুনিয়ায় যদি আপনার শিক্ষণ শিবির হয়ে থাকে তাহলে এগুলির দিকে আপনার দৃষ্টি দেওয়া দরকার এবং সেখানে ব্যবস্থা করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বাঁকুড়া জেলার কথায় বলছিলাম যে - সরকার পক্ষের বিভিন্ন সদস্যও এই প্রস্তাব দিয়েছেন -ওখানকার রাণীবাঁধের ঝিলিমিলিতে একটা যুব হোষ্টেল করা যায় কিনা? রাজগীরে যেমন আছে তেমনি অন্যান্য রাজ্যে যদি পশ্চিমবঙ্গের জন্য যুব হোষ্টেল করা যায় বা তার জন্য যদি ব্যবস্থা করা যায় বা সেইরকম একটা প্রস্তাব থাকে তাহলে আমার মনে হয় আরও যে সব সংগঠনের ছাত্র তারা সুবিধা পাবে। অন্যান্য রাজ্যে যেমন বিহারে আছে অনুরূপভাবে যদি দিল্লীর মত জায়গায় করতে পারেন তাহলে আমার মনে হয় যে পশ্চিমবঙ্গের সুনাম বাড়বে এবং যুব কল্যাণ দপ্তর সেখানে প্রসারিত হবে। আমি এর আগেও একবার এ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছিলাম আবার বলছি যে বিভিন্নভাবে যদি এই শিক্ষার এদের স্বনির্ভর করা যায় তাহলে যুব কল্যাণ দপ্তর বিভিন্নভাবে সংগঠনের মাধ্যমে প্রসারিত হবে এবং সেখানে আপনাকে লক্ষ্য দিতে হবে। আমি এগুলি আপনাকে পার্স্যু করতে বলছি, সুষুনিয়ায় যদি একটা হোষ্টেল করেন তাহলে অনেক কাজের সুবিধা হয়, এইরকম বিভিন্ন জায়গায় হোষ্টেল করতে পারলে অনেক কাজের সুবিধা হবে, বহু স্কীম কার্যকরী হচ্ছে না। তারপর আপনি ষ্টেডিয়ামের কথা বলেছেন, বাঁকুড়ার ষ্টেডিয়াম অর্ধসমাপ্ত অবস্থার মধ্যে আছে, তার প্ল্যান এবং এষ্টিমেট নিখোঁজ হয়ে গেছে। ১৯৮৪-৮৫তে বরাদ্দ থাকলেও ষ্টেডিয়াম নষ্ট হয়ে গেছে। বিষ্ণুপুরে একটা মিনি ষ্টেডিয়াম, ব্লক স্তরে যে মিনিষ্টেডিয়ামের কথা বলেছিলেন সেগুলি কার্যকরী হচ্ছে না। কাজেই এগুলি যাতে কার্যকরী হয় তার দিকে আপনাকে নজর দিতে বলছি। আমি আমার কাট মোশান সব কথাই বলেছি, আশা করব আপনি তার উত্তর দেবেন। এই কথা বলে আমি আপনার বক্তব্যের বিরোধীতা করে এবং কাট মোশনে যে কথা গুলি আছে সেগুলি মনে রাখবেন এই আশা রেখে, আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীদলের বক্তারা ক্রীড়া এবং যুব কল্যাণ বিভাগের বাজেটে অংশ গ্রহণ করে কিছু কিছু বক্তব্য তাঁরা রাখলেন। কিন্তু আমি বুঝতে পারলাম না, যুব কল্যাণ বিভাগের আলোচনায় অংশ গ্রহণ করে কাশীবাবু এইমাত্র যেসব কথাবার্তা বললেন,সেখানে 'কিছু হচ্ছে না', 'হবে না', 'পারছেন না', 'করছেন না' - এইসব কথা কেন বলে গেলেন বুঝলাম না। কাশীবাবু ১৯৭২-৭৭ সালেও এই বিধানসভার সদস্য ছিলেন, তখন ১৯৭৬-৭৭ সালে যুব কল্যাণ বিভাগের বাজেটে যে টাকা ছিল তার পরিমাণ ছিল মাত্র ৪১.৯৯ লক্ষ টাকা। কিন্তু ১৯৮৩-৮৪ সালে এই সরকার এইখাতে ২ কোটি ৫০ লক্ষ ২৫ হাজার টাকা খরচ করেছেন এবং ১৯৮৪-৮৫ সালে সেটাকে বাড়িয়ে ৩ কোটি ১৯ লক্ষ ৫০ হাজার টাকায় দাঁড় করিয়েছেন। কংগ্রেস রাজত্বের ১৯৭৬-৭৭ সালে ওঁরা ৯৭ হাজার টাকা দিয়ে সুরু করেছিলেন যে দপ্তর এবং পরে বাড়িয়ে ৪১ লক্ষ টাকা করেছিলেন যাঁরা, তাঁরা কতটুকু যুব কল্যাণের কথা চিন্তা করেছিলেন সেটা বুঝিয়ে বলতে হবেনা। ওঁরা তো দিল্লী, হিমাচল প্রদেশ প্রভৃতি বড় বড় জায়গাতে ইউথ হোষ্টেল করতে পারতেন, কিন্তু করেন নি। আজকে এখানে এইসব সাজেশন দিচ্ছেন! আমরা এ-ক্ষেত্রে অনেক কাজ করেছি। স্যার, আপনি জানেন যে, ওঁদের আমলের প্রায় ৪২ লক্ষ টাকা থেকে বাড়িয়ে আমরা এই খাতে ৩১৯ লক্ষ টাকা করেছি। এটা ওঁদের থেকে কয় গুন টাকা সেটা ওঁরা জানাবেন কি? ওঁদের সময়ের চেয়ে বামফ্রন্ট

সরকার অনেক গুন টাকা এই খাতে বেশী খরচ করছেন। এই টাকা আজকে কিভাবে খরচ হচ্ছে? আপনারা যুবকদের মেরুদন্ড ভেঙে দিয়েছিলেন। কলেজে কলেজে মদের দোকান খুলে দিয়েছিলেন, ফলে তারা গণ টোকাটুকি সম্বল করেছিলেন। আজকে যুব কল্যাণ দপ্তর থেকে সেমিনার করা হচ্ছে, সায়েন্টিফিক সেমিনার করা হয়েছে, সায়েন্টিফিক সেন্টার ওপেন্ করা হয়েছে, জিমনাশিয়াম তৈরী করা হয়েছে - বর্তমানে সারা পশ্চিমবঙ্গে ৬৪৯টি জিমনাশিয়াম হয়েছে। সারা ভারতবর্ষে যেখানে যুবকল্যাণের জন্য চিন্তা করেনি, সেখানে আমরা পশ্চিমবঙ্গে যুবকদের জন্য ভোকেশনাল ট্রেনিংয়ের ব্যবস্থা করেছি। প্রায় ৫০ হাজার সিডিউল্ড কাষ্টস এবং সিডিউল্ড ট্রাইবস্ যুবক-যুবতীদের ইতিমধ্যে ৯০ লক্ষ টাকা খরচ করে আমরা এই ট্রেনিং দিয়েছি। ৫০ লক্ষ টাকা খরচ করে ষ্টেট ইউথ হোষ্টেল আমরা তৈরী করেছি। তাছাড়া এয়ার-কন্ডিশন্ড অডিটোরিয়াম, লাইব্রেরী, ভোকেশনাল ট্রেনিং সেন্টার, পার্মানেন্ট মিউজিয়াম এখানে তৈরী করা হয়েছে যুবকদের জন্য। এখনো অনেক যুবক স্বাধীনতা আন্দোলনের কথা জানেন না। সেই কারণে, ফ্রিডম মুভমেন্টের বিষয়টা ওঁদের সামনে ডিসপ্লে করবার জন্য, ডকুমেন্ট ডিসপ্লে সেন্টার গড়ে তোলা হয়েছে। স্বাধীনতা আন্দোলনের যে সমস্ত রেকর্ড, সেই রেকর্ডপত্র তাঁরা এখানে এসে পড়ছেন এবং জানতে পারছেন যে স্বাধীনতা আন্দোলন কি এবং তা কিভাবে হয়েছিল। আপনারা এই কাজটুকু পর্যন্ত করেন নি। ১৯৭৭ সালের পর থেকে আমাদের কর্মধারা সম্পূর্ণভাবে গ্রামভিত্তিক। এখন ব্লকে ব্লকে যুব উৎসব অনুষ্ঠিত হচ্ছে, জেলায় জেলায়, রাজ্যে রাজ্যে যুব উৎসব অনুষ্ঠিত হচ্ছে এবং এই রাজ্য কিছু যুবক-যুবতী আন্তর্জাতিক যুব উৎসবে পাঠানোর ব্যবস্থা করা হচ্ছে।

**[ 6.55 – 7.05 p.m. ]**

আপনারা জানেন ১৯৮৫ সালে যুব বৎসর পালন করবার জন্য ইতিমধ্যে কিছু কিছু যুবক সংগ্রহ করে তাদের নিয়ে বিভিন্ন ধরনের প্রোগ্রাম তৈরী করা হচ্ছে। আজকে গ্রামীণ সংস্কৃতির উন্নয়নের জন্য ১৭০টি কমিউনিটি সেন্টার এবং ১৭০টি অপেন এয়ার ষ্টেজ তৈরী হচ্ছে। বিগত ৭ বছরে এই বামফ্রন্ট সরকারের আমলে একদিকে যেমন সংস্কৃতির উন্নয়নের কাজ চলছে অন্য দিকে তেমনি যুব শক্তির মানসিক বিকাশ ঘটানোর চেষ্টা করা হচ্ছে এবং সেই বিকাশ বৈজ্ঞানিক পদ্ধতিতে করা হচ্ছে। যুবকদের আকৃষ্ট করার জন্য তাদের সংঘবদ্ধ করে বিভিন্ন সেমিনারের মাধ্যমে, বিভিন্ন আলোচনার মাধ্যমে যুব শক্তিকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে। আজকে জেলায় জেলায় বৈজ্ঞানিক ভিত্তিতে প্রদর্শনীর আয়োজন করা হচ্ছে। জেলাভিত্তিক, রাজ্য ভিত্তিক একজিবিসানের আয়োজন করা হচ্ছে। আজকে বিভিন্ন জায়গায় বিজ্ঞান ক্লাব তৈরী হয়েছে। সেই রকম পুরুলিয়ায় একটা বিজ্ঞানকেন্দ্র ২ লক্ষ টাকা খরচ করে তৈরী করা হয়েছে। যাতে যুবকরা জ্ঞান আহরন করতে পারে তার জন্য ইয়ুথ হোস্টেল তৈরী করা হয়েছে। এই সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে রাজগীরে একটা ইয়ুথ হোস্টেল তৈরী করা হয়েছে। ১৯৭৭ সালের পর এটা তৈরী হয়েছে, আগে এই রকম কিছু মিল না। এই বছর গঙ্গাসাগর, শিলিগুড়ি এবং বক্রেশ্বরে ইয়ুথ হোস্টেল তৈরী হচ্ছে। বিগত ৭ বছরে বামফ্রন্ট সরকারের আমলে যুব দপ্তর থেকে ৬০ হাজার ছাত্র ১৮১০টি সংস্থার মাধ্যমে আর্থিক সুযোগ-সুবিধা পেয়েছে বিভিন্ন এ্যাডুকেশানাল টুর করবার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কাজে বামফ্রন্ট সরকারের যুব কল্যাণ দপ্তর থেকে ৩৬ লক্ষ ২২ হাজার টাকা খরচ করা হয়েছে। যুব শক্তিকে সংগঠিত করার জন্য ১১৯টি স্কুল এবং ইরাডিকেসান অফ ইললিটারেসী জন্য ২৫০টি এ্যাডাল্ট এডুকেশান সেন্টার চালু করা হয়েছে এবং এইগুলি বিশেষ করে চা বাগান এলাকায় এবং শিল্পাঞ্চলে করা হয়েছে। বিগত ৭বছরে ৮০০ টি খেলার মাঠ তৈরী করা হয়েছে বিভিন্ন ব্লকে। ৬৫০টি

জিমনাসিয়াম তৈরী করা হয়েছে। এরজন্য ৪১ লক্ষ টাকা খরচ করা হয়েছে। ১৮.৫ লক্ষ টাকা খরচ করা হয়েছে নানা রকম ইকুইপমেন্টস কেনার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভিন্ন ব্লকে এই সব কাজ করা হচ্ছে। এইভাবে যুব শক্তিকে বর্ধিত করার চেষ্টা করা হচ্ছে। ওনাদের আমলে এই সব কাজ কিছু হয় নি। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রাইচরণ মাঝি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিরোধীদলের বক্তৃতা শুনছিলাম। শুনতে শুনতে ছোট বেলায় পড়া একটি গল্প আমার মনে পড়ে গেল। আমি এই গল্পটা এখানে বলবো এবং এই কারণে বলবো যে ওঁদের যে মানসিকতা ওঁদের যে চিন্তাধারা সেই মানসিকতা এবং চিন্তাধারার সঙ্গে আমাদের মানসিকতা এবং চিন্তাধারার সঙ্গে কত ফারাক সেটা বোঝাবার জন্য। একবার একটা গোবর পোকার সঙ্গে এক মৌমাছির বন্ধুত্ব হয়েছিল। গোবরা পোকা মৌমাছিকে একদিন নিমন্ত্রণ করলো। নিমন্ত্রণ করে নিয়ে গিয়ে তাকে গোবরা পোকা একডালা গোবর খেতে দিল। মৌমাছি তখন কি করে, তার সেই যে হুল দিয়ে মধু আহরণ করে এবং মধু খায় সেটা কোন রকম করে গোবরের মধ্যে ঢুকিয়ে সঙ্গে সঙ্গে বের করে নিল। তারপর আবার যখন মৌমাছি গোবর পোকাকে নিমন্ত্রণ করলো তখন সেই গোবরা পোকাকে মৌমাছি মধু খেতে দিল। কিন্তু গোবরা পোকার মুখে কিছু গোবর লেগে ছিল। মৌমাছি তারপর গোবরা পোকাকে জিজ্ঞাসা করলো কেমন লাগলো। গোবরা পোকা বললো ভালই লাগলো বেশ গোবর গোবর গন্ধ লাগলো। এদের বক্তৃতা শুনতে শুনতে ঠিক সেই রকমই মনে হচ্ছে। এই যুব কল্যাণ দপ্তর ১৯৭৭ সালের পর থেকে যে জোয়ারের সৃষ্টি করেছে, যুবকদের মধ্যে যে আলোড়ন সৃষ্টি করেছেন ওঁরা সেটা দেখতে পেলেন না। আমি সেই কথাই ঐ গল্পের মধ্যে বলতে চেষ্টা করেছি। ব্লকের স্তরে স্তরে এই যুব কল্যাণ দপ্তর প্রতি বছর যে যুব কল্যাণ উৎসব করে যাচ্ছে এবং তার যে ভাবমূর্তি তার যে ভূমিকা গ্রাম গঞ্জে ছড়িয়ে পড়েছে সেটা ওঁদের চোখে পড়ছে না। সেই সমস্ত খেলোধূলার মাধ্যমে, সাংস্কৃতিক অনুষ্ঠানের মাধ্যমে গ্রামের মানুষের মনের মধ্যে একটা জোয়ারের সৃষ্টি করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় একথা বলা যায় ১৯৭২ সালে কংগ্রেস আমলে গোটা বর্ধমান জেলায় বিশেষ করে কালনায় ওঁরা মস্তান বাহিনী তৈরী করেছিল। তাদের আর কিছুই দিতে পারে নি, শুধু মদের বোতল, আর ছুরি তাদের হাতে তুলে দিয়েছিল যে নির্বিবাদে সি.পি.এম হত্যা কর। কংগ্রেস কিভাবে ঐ সমস্ত যুবকদের বিপথগামী করেছিল সেটা দেশের মানুষ নিশ্চয় জানে। বামফ্রন্ট সরকারের যুব কল্যাণ দপ্তর তাদের আজকে একটা সুষ্ঠু পথে এগিয়ে নিয়ে এসেছে। তাই আজকে ওদের গায়ে জ্বালা ধরছে। অবশ্য এটাই স্বাভাবিক। তখন যুবকদের শ্লোগান ছিল ঢুক ঢুক পিও, ইন্দিরা গান্ধী যুগ যুগ জিও। এই বামফ্রন্ট সরকার আজকে যুবকদের একটা সুনির্দিষ্ট পথে নিয়ে গিয়ে একটা প্রোগ্রামের মাধ্যমে যাতে পশ্চিমবাংলাকে সুন্দর করা যায় গোটা ভারতবর্ষকে সুন্দর করতে পারি সেই প্রচেষ্টা চালাচ্ছেন। এটা কিন্তু ওঁরা লক্ষ্য করতে পারছেন না। আজকে সরকার প্রতিটি ব্লকে বেকার যুবকদের স্বনির্ভর করে তোলার জন্য নানা রকম প্রশিক্ষণ দেবার ব্যবস্থা করেছেন। যুবকরা যাতে চাষীদের সাহায্য করতে পারে তার জন্য পাম্পসেট মেসিন সারানোর প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। যাতে নানা রকম কৃষি যন্ত্রপাতি তৈরী করতে পারে তার জন্য প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। এমন কি যাতে তারা পাম্প সেট তৈরী করে স্বনির্ভর হতে পারে তার জন্যও প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। সেলাই মেসিন যাতে তারা তৈরী করতে পারে তার জন্যও ব্যবস্থা করা হয়েছে। এই যে আন্তর্জাতিক যুব কল্যাণ কর্মসুচী গ্রহণ করা হয়েছে তাতে তিনটি শ্লোগান আছে। সকলের জন্য কাজ, সকলের জন্য শিক্ষা, সকলের জন্য স্বাস্থ্য। প্রতিটি ব্লকে দুই ভাগে ভাগ করা হয়েছে। ১০০ জন যুবক নিয়ে কাজ করার ব্যবস্থা করা হয়েছে। এই রকম পশ্চিমবাংলাকে ১০০০

ভাগে ভাগ করে সেখানে যুবকরা যাতে স্বনির্ভর হতে পারে নিজের পায়ে চলতে পারে তার চেষ্টা করা হচ্ছে। পরিশেষে কবিগুরুর একটি কবিতার লাইন পড়ে শেষ করছি - ওরে নবীন ওরে আমার কাঁচা আধমরাদের ঘা মেরে তুই বাঁচা। এখানে নবীন কথাটি যুব সম্প্রদায়কে বলা হচ্ছে, সুতরাং আমাদের এই দপ্তর যে পদক্ষেপ গ্রহণ করেছে তাতে আধমরার দল যারা এতদিন মরে ছিল, উন্নতির কোন লক্ষ্য গ্রহণ করতে পারেনি তাদের আপনি ঘা মেরে বাচিয়েছেন। যারা অন্ধকারের মধ্যে থেকেছে সেই যুব সম্প্রদায় আজকে নতুন করে জাগরণের জন্য তৈরী হয়েছে এবং তারজন্য আপনি যে জনকল্যাণের চেষ্টা করছেন তাকে সাধুবাদ জানিয়ে, এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**[ 7.05 – 7.15 p.m. ]**

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যুব ও কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী আজকে যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তাকে সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই এবং এই বিষয়ে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। একথা আজকে অনস্বীকার্য যে যুব সমাজ আজকে অনেক এগিয়ে খেলাধূলা এবং সংস্কৃতির ক্ষেত্রে এবং এটাও একটা শিক্ষার দিক, এদিক থেকে এই দপ্তর উন্নততর ঠিকই কিন্তু কয়েকটি স্বার্থের বিশেষ করে গ্রামাঞ্চলে গ্রামের খেলাধূলার ক্ষেত্রে গ্রামের যুব সম্প্রদায়ের প্রতি একটু বিশেষভাবে নজর রাখার জন্য অনুরোধ করছি। অনেক সময়ে দেখা যায় গ্রামে কোন খেলার মাঠ নেই, চাষের জমি শুকিয়ে গেলে সেখানে তারা খেলে। তাদের জন্য নির্দিষ্ট কোন খেলার মাঠ থাকে না। তারফলে দেখা যায় ধান কাটা যখন হয়ে গেল তখন মাঠ শুকিয়ে গেলে সেই মাঠে গ্রামের ছেলের খেলে অথবা নদীর জল যখন শুকিয়ে যায় সেখানেও তারা খেলাধূলা শুরু করে। এরফলে তাদের খেলার বিকাশ ঘটে না, এবং তাদেরও যে খেলার একটা ইচ্ছা আছে তার বর্হিপ্রকাশ ঘটে না এবং সেইদিকে কোন দৃষ্টি দেওয়া হয় না। সেইজন্য আমার অনুরোধ গ্রামের প্রতিটি গ্রামপঞ্চায়েতের মাধ্যমে যদি একটি করে খেলার মাঠ করে দেওয়ার ব্যবস্থা করা যায় তাহলে খুব ভালো হয়। তবে সেখানে জায়গা অনেক সীমিত এবং ইচ্ছা থাকলেও জায়গা দেওয়া যায় না মাঠ করার জন্যে। তবে যদি কোন জায়গা ভরাট করে মাঠ করার জন্য সংস্কার করে দিতে পারেন তাহলে গ্রামের দিকে খেলাধূলার প্রসারতা আরো বেড়ে যাবে। কোন ক্লাব যদি এই বিষয়ে তৎপর হন তাহলে গ্রামের খেলার উন্নতি হবে। তারপরে ব্লক স্তরে খেলাধূলার প্রসারতার ক্ষেত্রে যদি মাঠ করা যায় তাহলে আরো খেলার প্রসার ঘটাবে এবং খেলাধূলার মান বেড়ে যাবে এবং আমরাও তাতে বিভিন্নভাবে তার সংস্কারের জন্য আস্তে আস্তে এগিয়ে আসবো। এইকথা আজকে বাস্তবে স্বীকৃত হয়েছে যে বাস্তবে যুব উৎসবে প্রতি বছর কোন না কোন অনুষ্ঠান থাকে। এই ঘটনা অত্যন্ত আনন্দের বিষয়। সুদূর গ্রামাঞ্চলের ছেলেমেয়েরা খেলাধূলায় এবং সাংস্কৃতিক অনুষ্ঠানে প্রতিনিয়ত এখানে অংশগ্রহণ করতে যথাযোগ্য সুযোগ না থাকার জন্যে অসুবিধা দেখা যায়। এখানে আর্থিক বরাদ্দ কিছু কম থাকার ফলে আদের যে ধরণের অনুষ্ঠান বা উৎসবে সুযোগ করে দেওয়া সম্ভব হত সেখানে তা করা যাচ্ছে না। এখানে সংগঠিত অনেক ক্লাব আছে যেগুলি এই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। ব্লক স্তরে যে যুব উৎসব হয় এইগুলির ক্ষেত্রে আর্থিক বরাদ্দ বাড়ালে গ্রামাঞ্চলে যুব-যুবতীর খেলাধূলার প্রতি এবং সাংস্কৃতিক অনুষ্ঠানের মানসিকতা আরো বাড়ানো যাবে। ব্লক স্তরে যুব অধিকার আরো উন্নত করা দরকার এবং তারজন্য প্রয়োজনীয়তার কথা আপনার কাছে রাখছি। সেখানে যুব উৎসবকে কেন্দ্র করে যতটুকু কাজ কর্ম করতে হয় সেটুকু ছাড়া এবং ব্লক স্তরে মিটিং করা ছাড়া গ্রামের ভেতরে যুব সমাজের মধ্যে অসুবিধা কোথায় এবং সেটা দূর করার জন্য যতটুকু উৎসাহ দেওয়ার প্রয়োজন সেটা

পর্যন্ত দেওয়া হয়নি। সেইজন্য এই বিষয়ে আমি আপনার কাছে অনুরোধ রাখবো যে এখানে সরকারী অফিসাররা আছেন তারা যেন তৎপর হয়ে সেইদিকটা দৃষ্টি দেন। যেহেতু সরকারী পয়সার এইগুলি তৈরী হচ্ছে সেইজন্য আমি অনুরোধ করবো এগুলি যেন উপযুক্তভাবে খরচ হয়, টাকাটা নষ্ট না হয়। এই কথা বলে এই ব্যয়বরাদ্দের যে বাজেট মন্ত্রীমহাশয় পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবী আমি উপস্থিত করেছি, সেই প্রসঙ্গে আলোচনা করতে গিয়ে খুব একটা আক্রমণাত্মক সমালোচনা মূলক বক্তব্য বিরোধী পক্ষের পক্ষ থেকে আসে নি। কিছুটা আমতা আমতা এবং আনুষ্ঠানিকভাবে সমালোচনা না করলে নয়, তাই সমর্থন করতে পারছি না - এই সব কথা। তাই দলের শৃঙ্খলার শৃঙ্খলে আবদ্ধ থাকার জন্য বিগত ৬।৭ বছরে ক্রীড়ার ক্ষেত্রে যে অগ্রগতির প্রতিফলন ঘটছে এবং তার দ্বারা প্রভাবিত হয়েও দলের শৃঙ্খলে আবদ্ধ থাকার ফলে বিরোধীপক্ষের মাননীয় সদস্য অম্বিকাবাবু ও কাশীনাথবাবু কিছু আমতা আমতা করে আনুষ্ঠানিকভাবে বিরোধীতা করেছেন। আমি তার জন্য নিশ্চয় তাঁদের কাছে কৃতজ্ঞ। এই জন্য যে ওঁরা সব কিছু উড়িয়ে ফেলে দিতে পারেন নি। তবে যেগুলি ওঁরা বলেছেন তার উত্তর দেওয়া একান্ত প্রয়োজন। কারণ ওঁরা যে তথ্য দিয়েছেন তা অসংগতিপূর্ণ এবং বাস্তবের সঙ্গে তার কোন মিল নেই। একথা ঠিক যে এই বাজেট সামাজিক চাহিদা এবং ক্রীড়া জগতের চাহিদা কর্মসংস্থানের ক্ষুধা মেটাতে পারে নি। তা সত্ত্বেও আমি অম্বিকাবাবুর কাছে উল্লেখ করতে পারি যে উনি যে কথা বলেছেন বরাদ্দ অপ্রতুল, খবই কম, তিনি একবার দিল্লীর দিকে তাকান। গত বছরের বাজেটের চেয়ে এবারের বাজেট আরও জোরদার করতে হবে বলেছেন। গত বছর আমাদের মোট বাজেট ছিল ২২০০কোটি টাকার। তার মধ্যে ক্রীড়া খাতে এবং যুব কল্যাণ খাতে আমরা দিয়েছিলাম ৫ কোটি টাকা। এটা নিশ্চয়ই যথেষ্ট নয় - খুবই কম। কিন্তু কেন্দ্রীয় সরকারের বরাদ্দ ছিল সামগ্রিকভাবে ৩৩০০০ কোটি টাকা। তার মধ্যে এই দপ্তরের জন্য বরাদ্দ ছিল মাত্র ৬ কোটি টাকা। ৩৩০০০কোটি টাকার মধ্যে ৬ কোটি টাকা, আর ২২০০ কোটি অর্থাৎ ২ হাজার ২শত কোটি টাকার মধ্যে ৫ কোটি টাকা। অঙ্ক হিসাবে ১ কোটি টাকা বেশী কেন্দ্রীয় সরকারের এটা অবশ্য আপনারা বলতে পারেন। কিন্তু ৫ কোটি মানুষের জন্য ৫ কোটি টাকা আর ৭০ কোটি মানুষের জন্য ৬ কোটি টাকা। আমাদের রাজ্য সরকার এই বরাদ্দ উপস্থিত করতে পেরেছেন। আপনারা বিবেচনা করুন। এ বছর আপনি জানেন, যে ক্রীড়া মন্ত্রী সম্মেলন হয়ে গেল তাতে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে আমি বা যারা উপস্থিত ছিলাম এই ক্রীড়া দপ্তরকে প্রায়রিটি সেক্টরে নেবার দাবী করেছিলাম।

**[ 7.15 – 7.32 p.m. ]**

এর সঙ্গে রাজনৈতিক আরও অন্যান্য কারণ আছে - আমি যে সম্পর্কে বিস্তৃত কোন ব্যাখ্যায় যেতে চাই না। কিন্তু এটা বুঝি মানুষকে তৈরী করতে গেলে ক্রীড়া-সংস্কৃতির উপর জোর দেওয়া প্রয়োজন। তাই এটাকে অগ্রাধিকার দেওয়া প্রয়োজন। সেই সময় অনেক আমতা আমতা করে প্রস্তাব একটা পেশ হয়েছিল। আমরা এটাকে অগ্রাধিকারের ভিত্তিতে এটাকে স্থান দিয়েছি। সপ্তম পরিকল্পনায় কেন্দ্রীয় সরকার ক্রীড়ার বিষয়কে অগ্রাধিকার হিসাবে স্থান দিয়েছেন। কিন্তু বাজেটের প্রতিফলনটা আমরা কি দেখছি? এবারে ৫০ হাজার কোটি টাকার মধ্যে ১০০ কোটি টাকা এই খাতে বরাদ্দ রেখেছেন। সে তুলনায় এবারে আমরা ২,৭০০ কোটি টাকার বাজেটের মধ্যে ক্রীড়া এবং যুব-

কল্যাণের জন্য বরাদ্দ রেখেছি ১১ কোটি টাকা। সুতরাং একথা বলা যায় যে, রাজ্য সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও এই বিভাগের জন্য কিছু দেওয়ার বা করার চেষ্টা করছেন। সমস্ত ক্ষমতা থাকা সত্ত্বেও এবং গুরুত্ব উপলব্ধি হওয়া সত্ত্বেও আপনাদের কেন্দ্রীয় সরকার কিছুই করলেন না। আপনারাই এখন বিচার করুন কেন্দ্রের ১০০ কোটির টাকা বরাদ্দ বেশী, না, আমাদের রাজ্য সরকারের ৬ কোটি টাকা থেকে বাড়িয়ে এই ১১ কোটি টাকা বরাদ্দ বেশী কিনা? সেদিক থেকে বিচার করলে রাজ্য সরকারের প্রকৃত দৃষ্টিভঙ্গীর পরিচয় সহজেই উপলব্ধি করা যায়। রাজ্যের ক্রীড়া পর্ষদ সম্পর্কে অম্বিকাবাবু উল্লেখ করেছেন। আমি অবশ্য এ ব্যাপারে বিস্তৃত আলোচনায় যেতে চাই না। আমি শুধু কয়েকটি কথা তাঁর সামনে তুলে ধরতে চাই। সেটি হচ্ছে এই যে, ক্রীড়ার প্রসারতার প্রশ্নে সরকার সরাসরি উন্নতি ঘটাতে চান। এই ব্যাপারে সরকারের হাতে যদি সক্রিয় ও প্রত্যক্ষ হাতিয়ার না থাকে, তাহলে তা ত্বরান্বিত করার ক্ষেত্রে বহু জিনিসই বিলম্বিত হতে পারে - এটা সরকার উপলব্ধি করেছেন। সেইজন্য রাজ্য ক্রীড়া-পর্ষদ এবং এরই সাথে সাথে জেলা ক্রীড়া পর্ষদ গঠন করা হয়েছে। রাজ্যের বুকে এই জেলা পর্ষদ আগেও ছিল, কিন্তু সেটা কার্যতঃ একটা ঠুঁটো জগন্নাথ করে রেখে দিয়েছিলেন আপনারা রাইটার্স বিল্ডিংস এবং নেতাজী ইন্ডোর ষ্টেডিয়ামের মধ্যে। আমরা এটাকে যাতে রাজ্যের আরও ১৬টি জেলার মধ্যে প্রতিষ্ঠিত করতে পারি, তারজন্য সেইভাবে চেষ্টা করছি। এর পেছনে কোন সংকীর্ন দলীয় রাজনীতি নেই। আমরা এরমধ্যে শৈলেন মান্না, বদ্রু ব্যানার্জী - এঁদেরকে নিয়ে এসেছি। আমি এখানে বিনয়ের সাথে উল্লেখ করতে চাই যে, এর প্রসারকল্পে আপনারা ৩০ বছরের শাসনে কি করেছেন সেটা একবার লক্ষ্য করেছেন কি? স্পোর্টস কাউন্সিলের মধ্যে কি ধরণের রাজনৈতিক ব্যক্তিদের রেখেছিলেন, সে সম্বন্ধে আমি মাননীয় অম্বিকা বাবুকে একটু স্মরণ করিয়ে দিতে চাই। আমি একটু স্যাম্পল্‌ তাঁর সামনে রাখছি। তালিকার শীর্ষে ছিলেন শ্রী অতুল্য ঘোষ (এম.পি.), শ্রী সত্যেন্দ্র প্রসাদ রায় (এম.পি.), শ্রী নন্দ কিশোর ঘোষ (এম.এল.সি.), শ্রী তুষার কান্তি ঘোষ, শ্রী অশোক কৃষ্ণ দত্ত, শ্রী অশোক কুমার সরকার, শ্রী ক্ষীতিন্দ্র নাথ রায়, শ্রী বীজেশ সেন। এই ধরণের আরও অনেকের নাম আমি বলতে পারি,যাঁরা ক্রীড়া জগতের সঙ্গে কতখানি সম্পর্কযুক্ত ছিলেন, তা সবাই জানেন। মাননীয় সদস্য রবীন্দ্র মন্ডল এবং শচীন সেন মহাশয় ক্রীড়া জগতের সঙ্গে কতটুকু যুক্ত, যে সম্পর্কে ঘাসের বা মাটির সঙ্গে যুক্ত লোকদের কাছে জিজ্ঞাসা করলেই আপনি উপলব্ধি করতে পারবেন। কিন্তু যে নামগুলো আমি এখানে রাখলাম, সেই নামগুলো শুধুমাত্র এক বছরের নয়, উনসত্তর দশক থেকে ১৯৭৬ সাল পর্যন্ত পর্যায়ক্রমে যুক্ত ছিল। তারফলে ক্রীড়া জগৎ একটা সংকীর্ণ রাজনীতির আবর্তের মধ্যে আবদ্ধ হয়ে পড়েছিল এবং ক্রীড়া জগতের উন্নতি ঘটতে পারেনি। ২য়তঃ ভাল খেলোয়াড় এবং খেলাধূলার উন্নতির জন্য খেলার কাঠামো বা অরগনাইজর'এর ব্যাপারই হচ্ছে প্রধান। আপানাদের সময়ে খেলাটা বাইরেই শুধু হয়েছে। বর্তমানে খেলা সম্পর্কে আমরা যে দৃষ্টিভঙ্গী নিয়েছি সেটা ভীষণ গুরুত্বপূর্ণ। এই ব্যাপারে রাজ্য সরকার তাঁর সমস্ত রকম আন্তরিকতা দিয়ে খেলার উন্নতি ঘটাতে চান। আমরা জানি, কোন জিনিসের মধ্যে যদি গুনগত উৎকর্ষতা সৃষ্টি না হয় তাহলে তার সার্বিক উন্নতি ঘটতে পারে না। খেলার পরিমাণগত দিক, যা গ্রাম-গ্রামান্তরে ছড়িয়ে রয়েছে, তাকে সর্বত্র আরও বাড়াতে দৃঢ়সংকল্পবদ্ধ। এরই সাথে আমাদের যতটুকু ক্ষমতা আছে - যুব-কল্যাণ এবং ক্রীড়া বিভাগের মাধ্যমে তার রূপান্তরও ঘটাতে চাই। তবে খেলার উন্নতির জন্য গুনগত ও পরিমানগত দিক দিয়ে স্বতন্ত্র আলোচনার ভিত্তিতে কোন কাজ করার বিশেষ প্রয়োজন আছে বলে তো মনে হয় না। তা সব একত্রিত করা হয়েছে প্রশাসনিক দিক থেকে। গ্রাম গ্রামান্তরে সমস্ত বিষয়বস্তুগুলিকে যুব কল্যাণের বিভাগের মাধ্যমে গ্রামের খেলার উপর গুরুত্ব দেয়া উচিত। পরিকল্পনার ক্ষেত্রে গ্রামীণ স্পোর্টসে

আমাদের রাজ্যের ছেলে মেয়েরা অত্যন্ত সাফল্য নিয়ে এসেছে। আমাদের রাজ্যে ৩৪২টা ব্লকের প্রত্যেকটা ব্লকে ৩টি ডিসিপ্লিনধারী কোচিং ক্যাম্প আছে। এরপর জেলা স্তরে কোয়ালিফাইং স্কীম আছে এবং রাজ্য স্তরে রাজ্য কাউন্সিল। গুনগত মান এবং উৎকর্ষ মান সৃষ্টি করার জন্য আমরা শুধু মাত্র কাউন্সিল করে বসে নেই। আমাদের যে ব্যবস্থা আছে তাতে অবশ্য আমরা সমস্ত খেলায় অগ্রসর হতে পারিনি এটা ঠিক। আমাদের খাদ্যভ্যাস, জলবায়ু ইত্যাদি বিষয়গুলি বাস্তব চিন্তারমধ্যে না নিলে কোন খেলাটাই আন্তর্জাতিক এবং জাতীয় স্তরে সাফল্য আনতে পারবেনা। এই উদ্দেশ্য সামনে রেখে এই রাজ্যে আমরা প্রথম একটা স্পোর্টস স্কুল তৈরী করতে যাচ্ছি। এই বছর কোন একটা বিশেষ দিনে আমরা রাজ্য স্কুল বোর্ড উদ্বোধন করবো এবং তার প্রাথমিক কাজ আরম্ভ করেছি। বিষয় হিসেবে কোনগুলিকে নেয়া যায় এ বিষয়ে অনেক দাবী আছে। সেই সমস্ত বিষয় আছে যার উপর মনোনিবেশ না করলে অন্য খেলাগুলি উৎকর্ষ সাধন করতে পারেনা। সেগুলির উপর আমরা প্রাধান্য দিতে চাই। আমাদের রাজ্য শুধু নয় সারা ভারতবর্ষে সব চেয়ে বেশি অবহেলিত হচ্ছে সেইসব খেলা যেগুলি না হলে কোন খেলোয়াড় হতে পারেনা। অর্থাৎ যেমন জিমন্যাষ্টিক এবং য়্যাথেলিটিক্স যাতে আন্তর্জাতিক ক্রীড়া জগতের পরিভাষায় বলা যায় মাদার অফ অল স্পোর্টস। কিন্তু এই জিমন্যাষ্টিক এবং এ্যাথালেটিক সে উন্নতির জন্য কোন সংগঠিত পরিকল্পনা নেই। আমরা প্রথম থেকেই এই দুটোকে ধরবার চেষ্টা করছি। আমাদের সমস্ত চিন্তা থাকে ক্রিকেট এবং ফুটবলে। কিন্তু ভাল ফুটবল এবং ক্রিকেট খেলোয়াড় হতে গেলে দ্রুত ছোটার ব্যাপার আছে, দ্রুত শরীর চালনার ব্যাপার আছে, যে কোন ভঙ্গিতে পড়ে ওঠার ব্যাপার আছে। এই সবের উন্নতির জন্যই আমরা রাজ্য স্কুল স্পোর্টস করতে যাচ্ছি। এর সঙ্গে সামাজিক ক্ষেত্রে সঙ্গতিপূর্ণ যে খেলাগুলো স্বল্পব্যয় করা সম্ভব সেইগুলো আমরা নিচ্ছি। আমাদের বহু সম্ভাবনাময় খেলোয়াড় তাদের খাবারের অভাবের জন্য পুষ্টির অভাবের জন্য বহুদূর পর্যন্ত যেতে পারেন না। সেইজন্য আমরা ৩০০শ ছাত্রছাত্রীকে নিয়ে নিয়ে শুরু করতে চাই। সল্টলেকে সুভাষ সরোবরে আমাদের যে সুইমিং পুল আছে সেটা পরিচ্ছন্নতার দিক থেকে খুবই সুন্দর। সেইদিক থেকে স্কুল তৈরী করে গুণগত দিক থেকে উৎকর্ষতা সৃষ্টি করব। এটা একদিনে হবে না, সুইচ টিপলে হবে না। এতদিন ধরে খেলার ইনফ্রাষ্ট্রাকচার বললে যা বোঝায় তা আমরা করতে পারি নি। বিভিন্ন জেলাস্তরে ষ্টেডিয়াম এবং মাঠ করার চেষ্টা করছি। দ্বিতীয়তঃ কথা হল আপনারা অভিযোগ করেছেন ৫।৬ বছর ধরে খেলাধূলার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ পিছিয়ে যাচ্ছে। আপনি ক্রীড়া জগতের সঙ্গে সংশ্লিষ্ট ব্যক্তি, আপনাকে আমি কি বলব, আপনি আমার বক্তব্যটা পড়বেন, দরকার হলে আপনি মামলা করবেন। যে সাফল্যের দাবী আমরা করেছি গত ৬ বছরে এর মধ্যে কোথাও হয়ত ত্রুটি, ভুল থাকতে পারে, কিন্তু আজকে পশ্চিমবঙ্গের যে কোন জাতীয় চ্যাম্পিয়ানে অংশ গ্রহণ করতে গেলে সামগ্রিকভাবে যখন কোন প্রতিযোগিতার প্রশ্ন হয় তখন হয় যে ফার্ষ্ট হয় না হয় যে সেকেন্ড হয়। এই পজিসান আগে ছিল না, সেই জায়গায় আমরা অন্ততঃ নিয়ে যেতে পেরেছি। সব ডিসিপ্লিনে পারিনি, কিন্তু বহু ডিসিপ্লিনে আমরা এই অবিশ্বাস্য সাফল্য অর্জন করেছি এবং তা হয়েছে এই কারণে যে আমরা ক্রীড়াকে প্রসারিত করতে পেরেছি। দ্বিতীয়তঃ এই সামগ্রিক দিক থেকে যুব সমাজের মধ্যে কর্ম চাঞ্চল্য কর্ম তৎপরতা বৃদ্ধির উদ্দেশ্য নিয়ে এবং ক্রীড়াকে তার সঙ্গে সম্পৃক্ত করার জন্য যুব কল্যাণ এবং ক্রীড়া বিভাগকে এক করা হয়েছে। আমি যুব কল্যাণ সম্পর্কে দু'একটা কথা না বললে আজকে এই আন্তর্জাতিক যুব বর্ষ উপলক্ষে নিশ্চয়ই অবিচার করা হয়ে যাবে যুব সমাজের প্রতি। আমরা যুব সমাজের আশা-আকাঙ্খাকে সামনে রেখে যুব কল্যাণ বিভাগের পক্ষ থেকে নব নব শাখা প্রসারিত করার প্রস্তাব নিয়েছি। আমরা আমাদের বাঙালী তরুন সমাজের মধ্যে, ক্লাবগুলির মধ্যে

যে প্রবনতা দেখছি, দুর্জেয়কে জয় করা, অসম্ভবকে সম্ভব করার যে প্রচেষ্টা দেখছি তাকে সুসংগঠিত রূপ দিয়ে আমাদের মানসিকতার প্রতিফলনে ফেলতে চাই। তারজন্য এই বছর থেকে মাউন্টেনিয়ারিং এ্যাডভেঞ্চার ফেডারেশান গঠন করেছি। এই বছরের আগামী কোন সময়ে তার শুভ সূচনা আমরা করব। এই আন্তর্জাতিক যুব বর্ষ উপলক্ষে একটা সুবিস্তীর্ণ কার্যক্রম আমরা নিয়েছি। এই বিস্তীর্ণ কার্যক্রমের মধ্যে সবচেয়ে যে গুরুত্বপূর্ণ কার্যক্রম সেটা হচ্ছে নিজের এলাকাকে চেন, নিজের এলাকাকে জান এবং ৩টি স্লোগান আমরা উপস্থিত করেছি, সেই ৩টি স্লোগান হচ্ছে -সকলের জন্য কাজ, সকলের জনা শিক্ষা, সকলের জন্য স্বাস্থ্য। আমরা জানি আপনারা যে সমাজ তৈরী করেছেন গত ৩৭বছরে এই সমাজে সকলের জন্য কাজ, সকলের জন্য শিক্ষা, সকলের জন্য স্বাস্থ্য পাওয়া সম্ভব নয়। কিন্তু আমাদের রাজ্যের যুব সমাজের চোখে আঙুল দিয়ে দেখাতে চাই যে এই সমাজে যেমন এই স্লোগান সম্ভব নয় কিন্তু বাস্তবটা কি আছে সেটা খুঁটিয়ে পরীক্ষা করে দেখ। আমরা ২০ লক্ষ পরিবারের কাছে ১ লক্ষ যুবককে নিয়ে যেতে চাই, ১ কোটি মানুষকে এই পরীক্ষা-নিরীক্ষার মধ্যে নিয়ে যেতে চাই এবং তাকে কেন্দ্র করে বহু ব্লক ভিত্তিক প্রকল্প আমরা গড়ে তুলতে চাই। এই আন্তর্জাতিক যুব বর্ষে সামনে দাঁড়িয়ে আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী এই সল্টলেক স্টেডিয়ামের নামাকরণ করেছেন যুব ভারতী ক্রীড়াঙ্গন। সেই উদ্দেশ্য নিয়েই আন্তর্জার্তিক যুব বর্ষ কমিটির পক্ষ থেকে ষ্টেডিয়াম নির্মাণ সম্পর্কিত সমস্ত মানুষের যে একাত্মতা, যে স্পর্শকাতরা, যে আকুতি, সেই ষ্টেডিয়ামের সাফল্য সম্পর্কে যে নিশ্চিত আত্মবিশ্বাস এবং গর্ববোধ গড়ে উঠেছে, পশ্চিমবঙ্গের প্রতি সমস্ত অবিচার, বঞ্চনা এবং সমস্ত রকম বৈষম্যমূলক আচরণের প্রতিবাদ স্তম্ভ হিসাবে মাথা উঁচু করে যে সল্টলেক ষ্টেডিয়াম দাঁড়িয়ে আছে তার সঙ্গে একাত্ম হওয়ার জন্য আগামী ২১শে এপ্রিল তারিখে আমরা ওয়াক ফর দি ষ্টেডিয়াম পথপরিক্রমা সংগঠিত করেছি দক্ষিণে গোলপার্ক থেকে, উত্তর দেশবন্ধু পার্ক থেকে। সেই পথপরিক্রমায় হাজার হাজার বর্ণাঢ্য পোষাকে সজ্জিত হয়ে স্কুল কলেজের ছাত্র-ছাত্রীরা, ক্রীড়া জগতের বিভিন্ন অংশের মানুষ মিলিত হবেন, তাদের সাথে মিলিত হবেন বুদ্ধিজীবিরা, তাদের সাথে মিলিত হবেন গত চার বছরের অতীত দিনের সমস্ত প্রাক্তন খেলোয়াড়রা। আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব, মাননীয় স্পীকার মহাশয়কে অনুরোধ করব রবিবার সকাল বেলায় সাধারণভাবে আপনাদের কোন নির্দিষ্ট এ্যাপয়েন্টমেন্ট থাকতে পারে না, ঐদিন সকালে আপানারা গোলপার্ক এবং দেশবন্ধু পার্কে উপস্থিত হবেন। ইতিমধ্যে যে সংবাদ আমি পেয়েছি, যাঁদের কাছে আমি এই অনুরোধ করেছি তাঁরা কেউ প্রত্যাখ্যান করেননি। আমি আশা করব এখানেও প্রত্যাখিত হব না। আমরা অনুরোধ করেছি গৌর কিশোর ঘোষের মত [illegible], অনুরোধ করেছি কলকাতা [illegible]য়ের ভাইস-চ্যান্সেলরকে, যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলরকে, অনুরোধ করেছি আম্জেদ খাঁ, শৈলেন মান্না, উমাপতি কুমার থেকে শুরু করে চিত্র শিল্পী, নাট্যশিল্পী, নাট্যকার সমস্ত স্তরের মানুষকে, এমনকি প্রশাসক হিসাবে যাঁদের পরিচিতি ছিল এক্স-চীফ সেক্রেটারী, তার মধ্যে একজনরে নাম আমি উল্লেখ করছি শ্রী অমিয় সেন ঐ মিছিলে অংশ গ্রহণ করার জন্য আগ্রহ প্রকাশ করেছেন। আমি আপনার মাধ্যমে সকল সদস্যদের কাছে অনুরোধ করব এবং আপনাকেও অনুরোধ পুরভাগে থেকে এই মিছিলকে প্রাণের বন্যায় ভাসিয়ে দিয়ে সল্টলেক স্টেডিয়ামের জন্য সমস্ত রাজ্যের মানুষের একাত্মতা ঘোষণা করতে আগামী ২১শে এপ্রিল তারিখে সকাল বেলায় সেই পদযাত্রায় অংশ নেবেন এই বিশ্বাস নিয়ে যে ছাটাই প্রস্তাবগুলি আজকে এই দাবীর উপর এসেছে আমি তার সবগুলি প্রত্যাখান করছি এবং আমার ব্যয়-বরাদ্দের দাবি উপস্থিত করছি।

## DEMAND NO. 32

The motion (Cut motion No. 1) moved by Shri Kashinath Misra that the amount of the Demand be reduce by to Re 1 was then put and lost.

The motions (Cut motion No. 2-10) moved by Shri Kashinath Misra that the amount of the Demand be reduced by Rs 100 were then put and lost.

The motions of Shri Subhas Chakraborti that a sum of Rs.5.14,90,000 be granted for expenditure under Demand No.32, Major Head: "277-Education (Sports)", (This is inclusive of a total sum of Rs. 85,82,000 already voted on account in March, 1985) was then put and agreed to.

## DEMAND NO. 33

The motions (Cut motion No. 1 to 9) moved by Shri Kashinath Misra that the amount of the Demand be reduced by Rs 100 were then put and lost.

The motions of Shri Subhas Chakraborty that a sum of Rs.6,41,90.000 be granted for expenditure under Demand No.33, Major Head : "277-Education (Youth Welfare)"

(This is inclusive of a total sum of Rs.1,06,99,000 already voted on account in March. 1985) was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.32 P.M. till 12 noon on Tuesday, the 16th April, 1985 at the Assembly House, Calcutta-1

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 16th April, 1985 at 12.00 A.M.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 6 Ministers, 8 Ministers of State and 142 Members.

### Held over starred Questions

### (to which oral answers were given)

**করণদীঘি থানায় জলসেচহীন মৌজা**

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬।) **শ্রী সুরেশ সিংহ ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমদিনাজপুর জেলার করণদীঘি থানায় জলসেচহীন মৌজার সংখ্যা কত (আংশিক ও সম্পূর্ণ সমেত); এবং

(খ) ঐগুলিকে জলসেচ এলাকায় পরিণত করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**[including adjournment]**

**[12.00 –12.25 p.m.]**

**শ্রী কানাই ভৌমিক ঃ**

(ক) উক্ত প্রকার মৌজায় সংখ্যা ১৯২।

(খ) হ্যাঁ। ৩৫টি মৌজাকে জলসেচ ব্যবস্থার আওতায় আনার পরিকল্পনা বিবেচনাধীন আছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন যে বিবেচনাধীন আছে, এই কাজগুলি কতদিনের মধ্যে হবে, সেই রকম স্পেসিফিক ডেট বলতে পারেন কি ?

**শ্রী কানাই ভৌমিক ঃ** এই পরিকল্পনার ব্যাপারে সার্ভে করা হচ্ছে, বিভিন্ন জিনিস নিয়ে আমরা আলোচনা করছি। কাজেই ফাইনাল ডেট বলা এখন সম্ভব নয়।

**বাঁকুড়া জেলার ক্ষুদ্র সেচযুক্ত জমির পরিমাণ**

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৯।) **শ্রী গুণধর চৌধুরী ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলার ক্ষুদ্র সেচ প্রকল্পের মাধ্যমে ১৯৮৪-৮৫ বৎসরে কি পরিমাণ জমি

সেচের অন্তর্ভুক্ত করা হয়েছে ;

(খ) ক্ষুদ্র সেচ পরিকল্পনার জন্য বাঁকুড়া জেলায় এ পর্যন্ত কি কি ধরণের স্কীম করা হয়েছে বা হচ্ছে; এবং

(গ) ১৯৮৪-৮৫ সালে ক্ষুদ্র সেচ প্রকল্পের জন্য বাঁকুড়া জেলায় কত অর্থ বরাদ্দ করা হয়েছে?

**শ্রী কানাই ভৌমিক :**

(ক) প্রায় ৬৭৫০ একর পরিমাণ জমি।

(খ) গভীর ও অগভীর নলকূপ, নদীসেচ প্রকল্প, ক্ষুদ্রসেচ (স্মল ইরিগেশ্যান) প্রকল্প পাম্পসেট, পাম্পসেট সহ অগভীর নলকূপ, পুষ্করিণী উন্নয়ন, ইঁদারা স্থাপন ও বোরোবাঁধ নির্মাণ ইত্যাদি প্রকল্প গ্রহণ করা হইয়াছে।

(গ) ৭৯.৬৫ লক্ষ টাকা।

**শ্রী প্রভঞ্জন কুমার মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয়, যে ক্ষুদ্র সেচ-প্রকল্পগুলি চলছে, সেগুলি আণ্ডারটেক করা হবে। আমার প্রশ্ন হচ্ছে, যে সমস্ত টিউবওয়েলগুলি ড্রিংকিং ওয়াটার হিসাবে ব্যবহার করা হচ্ছে, সেগুলির কোন ক্ষতিগ্রস্ত হবে কিনা বা হচ্ছে কিনা সেটা জানাবেন কি ?

**শ্রী কানাই ভৌমিক :** সেই রকম কোন রিপোর্ট আমার কাছে আসেনি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ৬৭৫০ একর জমির যে কথা বললেন এবং তাতে যে যে স্কীমগুলোর কথা বললেন, সেই রকম কয়টা আজ পর্যন্ত কার্যকরী হয়েছে স্পেসিফিখ ভাবে বলবেন কি?

**শ্রী কানাই ভৌমিক :** আমার কাছে যে হিসাব আছে তাতে শতকরা ৯৩টি স্কীম কার্যকরী হয়েছে ডিটেল জানতে চাইলে নোটিশ দিতে হবে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন যে, ১৯৮৪-৮৫ সালে ৬৭৫০ একর জমি আওতা ভুক্ত হয়েছে। কিন্তু ১৯৮৫-৮৬ সালের জন্য কত আনা হচ্ছে সেটা জানাবেন কি ?

**শ্রী কানাই ভৌমিক :** ১৯৮৫-৮৬ সালের জন্য এখনও পরিকল্পনা করা হয়নি।

**শ্রী নীরোদ রায়চৌধুরী :** মাননীয় মন্ত্রী মহাশয় গ্রামাঞ্চলে জলের লেয়ার যে নেমে গেছে তাতে স্যালো টিউবওয়েলগুলিতে জল উঠছে না। মাঠে মাঠে ধান পেকে গেছে, সেই ধান শুকিয়ে যাচ্ছে জলের অভাবে, তারা ঠিক মত জল পাচ্ছে না বলে। কাজেই এই স্যালো টিউবওয়েলগুলি ভাল ভাবে যাতে জল উঠতে পারে সে সম্পর্কে চিন্তা করবেন কি ?

**শ্রী কানাই ভৌমিক :** মাননীয় সদস্যারা জানেন যে বেশীরভাগই স্যালো টিউবওয়েলগুলি প্রাইভেটলি ওন্ড। এবং সেগুলিতে জল নেমে যাচ্ছে এই রকম রিপোর্ট আমার কাছে এসেছে।

অনেক প্রচেষ্টা আমরা করছি। আমরা ৫/৭ ফুট গভীরে গিয়ে জল পাবার চেষ্টা করছি। আমরা খুব অসুবিধায় পড়েছি। তবে নতুনভাবে একটা এক্সপেরিমেন্টে আমরা সাকসেসফুল হয়েছি এবং সেটা আমরা চালু করতে চলেছি। এর নাম হচ্ছে সাবমার্সিবল টিউবওয়েল এবং সমস্ত মেশিন মাটির নীচে

থাকবে, তাতে জল যদি নীচে নেমেও যায় তাহলে জল পেতে অসুবিধা হবে না। এতে সাধারণ স্যালো টিউবওয়েল যে খরচ পড়ে তার থেকে খরচ বাড়বে। সেই জন্য প্রাইভেট লোকেরা এটা করবেন কি না জানি না, তবে আমরা গভর্ণমেন্ট থেকে কিছু কিছু এই ধরণের সাবমার্সিবল স্যালো টিউবওয়েল বসাব স্থির করেছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** চাষের জন্য যে ডিপ টিউবওয়েল ব্যবহৃত হচ্ছে দেখা যাচ্ছে বোরো চাষের সময় জলের লেভেল নীচে নেমে যাবার জন্য অসুবিধা হচ্ছে। তার ফলে মোটর জ্বলে যাচ্ছে এবং ডিপ টিউবওয়েল অকেজো হয়ে পড়েছে। এই অকেজো ডিপ টিউবওয়েলের মোটর রিপ্লেস করার জন্য বাড়তি মোটর রাখার ব্যবস্থা আছে কিনা জানাবেন।

**শ্রী কানাই ভৌমিক ঃ** জল নীচে নেমে যাবার জন্য ডিপ টিউবওয়েলে জল সরবরাহ করতে কোন অসুবিধা হচ্ছে না। লো ভোল্টেজের জন্য ডিপ টিউবওয়েলে জল সরবরাহ করতে অসুবিধা হচ্ছে। ভোলটেজ এত কমে যাচ্ছে, যার জন্য আমাদের মোটরগুলি নষ্ট হয়ে যাচ্ছে, সেই জন্য আমরা বিদ্যুৎ দপ্তরকে অনুরোধ জানাচ্ছি যাতে তারা এই ডিফিকাল্টি সরিয়ে দেন। জল নীচে নেমে যাবার জন্য ডিপ টিউবওয়েলে জল দিতে কোন অসুবিধা হচ্ছে না।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** এই যে মোটরগুলি নষ্ট হয়ে যাচ্ছে, এর জন্য আপনি কোন বিকল্প ব্যবস্থা করেছেন কিনা, জানাবেন?

**শ্রী কানাই ভৌমিক ঃ** যেগুলি নষ্ট হয়ে যাচ্ছে সেগুলি রিপ্লেস করার পরিকল্পনা আমাদের আছে। আর দ্বিতীয় আর একটি উপায় আছে, সেটা হল, ষ্টেবিলাইজার দিয়ে ভোল্টেজ কিছুটা বাড়ানো যায়। কিন্তু সেই ষ্টেবিলাইজারও পাওয়া যাচ্ছে না, তার দাম অত্যন্ত বেশী। সেখানে কত টাকা আমরা খরচ করব তার একটা প্রশ্ন উঠছে।

**ডাঃ সুশোভন ব্যানার্জী ঃ** কতকগুলি ডিষ্ট্রিক্ট আছে, যেমন বীরভূম, পুরুলিয়া, বাঁকুড়া ইত্যাদি এখানে দেখা যাচ্ছে সাব সয়েল ওয়াটার লেভেল্স দিন দিন নীচে নেমে যাচ্ছে এবং বিভিন্ন জায়গায় বিভিন্ন স্তরে জল পাওয়া যাচ্ছে। আপনার ডিপার্টমেন্টের এমন কোন মেশিনারী কি আছে, যারা ডিষ্ট্রিক্টে সাব সয়েল ওয়াটার লেভেল এ্যাসেসমেন্ট করতে পারে?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমাদের সাব সয়েল ওয়াটার ইনভেষ্টিগেসন-এর একটা ডিপার্টমেন্ট আছে। নাম হয়েছে ওয়াটার ইনভেষ্টিগেসন ডাইরেক্টরেট। তারা টাইম টু টাইম সাব সয়েল ওয়াটার ইনভেষ্টিগেসন করে। প্রাথমিকভাবে আমরা গোটা পশ্চিমবাংলায় একটা ম্যাপ তৈরী করেছি এবং সেখানে কোন্ জেলার কোন্ জায়গায় কি পরিমাণ জল পাওয়া যাবে সেটা উল্লেখ করা আছে। টাইম টু টাইম যখন প্রবলেম ওঠে তখন আমরা সেখানে আবার তদন্ত করার জন্য নির্দেশ দিই এবং তদন্ত করে দি দেন পোজিসান নিরুপন করার চেষ্টা করি।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ ঃ** গ্রামাঞ্চলের জন্য ক্ষুদ্র সেচ, পানীয় জল ইত্যাদির পরিকল্পনা হয়েছে। মিউনিসিপ্যালিটি সংলগ্ন যেসব গ্রামাঞ্চল আছে সেখানেও এই সব পরিকল্পনা করার কথা গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া বলছেন। এই বিষয়ে আপনাদের কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রী কানাই ভৌমিক ঃ** এই রকম কোন নতুন পরিকল্পনা বা নতুন নির্দেশ কেন্দ্রীয় সরকার দিয়েছেন বলে আমি এখনো জানতে পারিনি। আমার কাছে এই রকম কোন নির্দেশ আসেনি।

**Mr. Speaker :** I find that all these Ministers- Shrimati Nirupama Chatterjee. Shri Prasanta Kumar Sur and Shri Rabin Mukherjee - are not present in this House. I adjourned the House for fifteen minutes. This is very sorry state of affairs that the ministers are absent when they have a specific responsibility to perform. This is very bad.

Accordingly the House was adjourned for fifteen minutes.

(After adjourment)

**[12.25 –12.35 p.m.]**

**Mr. Speaker :** Today the House had to be adjourned for 15 minutes because the Ministers were not present in time. It is a very sorry state of affairs. I do not know whether this ever happened before or not. But the Ministers should be aware of their responsibilities. Time is made known to all. All Connected papers and notices and the programme fixed by the Business Advisory Committee and various decisions are circulated amongst the members. So, it is not that time has not been given to them. Somehow by mistake someone may think that the House would assemble at 1 P.M. But that cannot be the excuse because the Ministers have their Private Secretaries. P. As. and C. As. and they should make them aware of their programme. Their office should function properly. Besides they are also informed about the programmes by the Chief Whip's office. So, I expect that Ministers concerned should personally express their regret in the House, and, I hope, such things will not happen in future.

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir, I really regret for my conduct because I was late by a few minutes only. The reason cannot be explained. acceptable - as you have said - as my P. A., C. A. and others are there to guide me. It is my mistake that I did not look at the programme and I thought the House would meet at 1 P.M. So, please excuse for this delay of mine to come to the House in time.

**Shri Debabrata Bandyopadhyay :** I express my regret for this delay.

**শ্রী রবীন মুখার্জী :-** স্যার, আমারও ধারণা ছিল আজকে একটার সময় হাউস এবং সেই ভিত্তিতেই আমি এসেছি। সেইজন্য আমার আসতে কিছু দেরী হয়ে গিয়েছে। আমি স্যার, এজন্য দুঃখিত।

**মিঃ স্পীকার :** I find that Smt. Nirupama Chatterjee is still not present in the House. Let her come then I will hear her.

**শ্রী পতিত পাবন পাঠক :** স্যার, একটু আগে আমি একটি টেলিফোন পেলাম এবং তাতে জানলাম মাননীয়া মন্ত্রী শ্রীমতী নিরুপমা চ্যাটার্জীর গাড়ী রাস্তায় জ্যামে আটকে পড়েছে এবং সেইজন্য তিনি ডিটেন হয়ে পড়েছেন। ঐ চেক পোষ্ট যেখানে আছে সেখানে এই ঘটনাটি ঘটেছে। উনি এসে যাবেন এবং ওঁ এক্সপ্ল্যানেসন দেবেন।

**মিঃ স্পীকার :** Now we take up held-over starred question 337

**কারাগারে আটক ধর্ষিতা মহিলা**

***৩৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *২১৬৩।) শ্রী সুভাষ নস্কর :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৫ সালের ২৮এ ফেব্রুয়ারি পর্যন্ত রাজ্যের বিভিন্ন কারাগারে মোট কতজন ধর্ষিতা মহিলা আটক আছেন ; এবং

(খ) তাঁদের ভবিষ্যতের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) ১৬ জন।

(খ) ইহাদের দ্রুত মুক্তির জন্য জেলের কারাধ্যক্ষগণ প্রতি ১৫দিন অন্তর আদালতের দৃষ্টি আকর্ষণ করিয়া থাকেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আমরা জানি যে জেলের ভেতরে মেয়েদের যে ওয়ার্ড আছে সেটা বড় প্রাচীর দিয়ে ঘেরা। আমার প্রশ্ন হ'ল যেহেতু এখনই মেয়েদের জন্য আলাদা জেল করা সম্ভব নয় সেই হেতু মেয়েদের যে ওয়ার্ড আছে সেখানে জেলার থেকে শুরু করে সুইপার পর্যন্ত সমস্ত কাজ মেয়েদের দিয়ে পরিচালনা করা সম্ভব কিনা বলবেন কি ? আমার এই প্রশ্ন করার কারণ হচ্ছে ধর্ষনের ঘটনা তো ঘটেই যাচ্ছে।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মেয়েদের জন্য একটি পৃথক জেলের ব্যবস্থা আমরা ইতিমধ্যেই করেছি। স্ট্রে গার্লস ৫০ জন এবং কনভিকটেড যারা আছে তাদের নিয়ে প্রায় ১০০ বেশী মহিলা বর্তমানে জেলে রয়েছে। এ ছাড়াও পর্যায়ক্রমে সমস্ত ভিকটিম গার্লস......

তাদের ওয়েলফেয়ার হোমে স্থানান্তরিত করার চেষ্টা করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** যে সমস্ত মহিলা সমাজে পরিত্যক্ত এবং যাদের বিরুদ্ধে কোন মামলা নেই তাদের ক্ষেত্রে কোন উপায় নেই বলে তাদের কারাগারে রাখতে হচ্ছে। আমার প্রশ্ন, জেলের ভেতরে এদের না রেখে সোস্যাল ওয়েলফেয়ারের যে সমস্ত হোম আছে সেখানে তাদের রাখার কথা চিন্তা করবেন কি ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এই প্রশ্নের উত্তর আমি একটু আগেই দিয়েছি। আমাদের পর্যাপ্ত পরিমান সোস্যাল ওয়েলফেয়ার হোম না থাকার জন্য যদিও এই সমস্যাটা ভয়াবহ এবং মর্মান্তিক

তবুও আমরা জেলগুলিকেই রিসেপসন সেন্টার হিসাবে নোটিফাই করেছি। এই অবস্থায় জেল এবং সাব-জেলগুলিকে রিসেপসন সেন্টার হিসাবে নোটিফাই করেছি। তবে আমি নিজে ব্যক্তিগত উদ্যোগ নিয়ে মেয়েদের যাতে সোসিয়াল ওয়েলফেয়ার হোমে নিয়ে যাওয়া যায় তার জন্য সম্প্রতি ব্যবস্থা নিতে শুরু করেছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ১৬ জন ধর্ষিতা মহিলা বিভিন্ন জেলে আছেন, এদের বিষয়ে বিভিন্ন পুলিশ ষ্টেশন থেকে স্পেসিফিক কেস দায়র করা হয়েছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** বর্তমানে পশ্চিমবাংলায় ১৬ জন ধর্ষিতা মেয়ে বিভিন্ন জেলে আছেন। এদের আমি মেয়ে বলছি এই কারণে, এদের মধ্যে ১৮ কম বয়েসের কিছু আছে এবং ১৮ বেশী বয়েসের কিছু আছেন। এরা যথাক্রমে প্রেসিডেন্সি জেলে ৬জন, বর্ধমান জেলে ১ জন, কোচবিহার জেলে ২জন , হুগলী জেলে ২জন, কাঁথি জেলে ১ জন, হাওড়া ডিস্ট্রিক্ট জেলে ২জন, ইসলামপুর সাব-জেলে ১জন, আলিপুরদুয়ার সাব-জেলে ১জন আছেন। মোট ১৬ জন আছেন। প্রতিটি ঘটনারই পুলিশ কেস আছে। সাধারণ নিয়ম হচ্ছে ১৫দিন অন্তর কোর্টে জানানোর কথা। কিন্তু এ বিষয়ে আমার দপ্তরের ত্রুটি আমি স্বীকার করে নিয়ে বলছি যে, কিছু জেল সুপার ১৫ দিনের জায়গায় ১ মাস অন্তর দেয় অর্থাৎ প্রতি মাসেই কোর্টকে রিমাইণ্ডার দেওয়া হয়।

**শ্রী বীরেন্দ্র নারায়ন রায় :** প্রশ্নটি ছিল, কত জন ধর্ষিতা মহিলা আটক আছেন? তার মানে এই অপরাধ গুলি বাইরেই সংগঠিত হয়েছে। সাধারণ নিয়ম হচ্ছে যারা অপরাধ করে তাদের জেলে রাখা হয়, কিন্তু এ ক্ষেত্রে যাদের উপর অপরাধ করা হয়েছে তাদের জেলে রাখা হয়েছে কেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এদের কোর্ট অর্ডারে রাখা হয়েছে। প্রাইমারি উইটনেসদের নিরাপত্তার কথা বিচার করে এদের জেলে রাখা হয়েছে বিচারের সুবিধার জন্য। কোর্টই এদের জেলে রাখতে বলেন, এমন কি কোর্ট এদের সরাসরি জেলে না পাঠিয়ে হোমে "লিলুয়া হোমে" পাঠিয়ে থাকেন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** ধর্ষিতা মহিলাদের মেডিকেল চেক আপ করা হয়েছে কি? এবং যারা রেপ কেসে এ্যাকুউসড তাদের গ্রেপ্তার করা হয়েছে কি ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মেডিকেল চেক্ আপ হয়েছে এবং অভিযুক্তদের বিরুদ্ধে কেস চলছে।

**শ্রী প্রভঞ্জন কুমার মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে সংখ্যাটি ধর্ষনের ঘটনা সম্পর্কে দিলেন, এটা আমাদের রাজ্যের ঘটনা, এই সংখ্যাটি অন্যান্য রাজ্যের এই জাতীয় ঘটনার তুলনায় কম, না বেশী?

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন হয় না।

**শ্রী মতীশ রায় :** যে সমস্ত ধর্ষিতা মহিলারা জেলে আছে তাদের সম্বন্ধে বিভিন্ন সময়ে বিভিন্ন সংবাদপত্রে বিভিন্ন রকমের সংবাদ প্রকাশিত হচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে এই সমস্ত মহিলাদের জন্য সরকারের তরফ থেকে অর্থনৈতিক পুনর্বাসনের জন্য কোন সুষ্ঠু পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি জানাতে চাইছি যে, পরশু দিনের 'আজকাল' কাগজে এই জাতীয় একটা সংবাদ প্রকাশিত হয়েছে এবং গত দু'মাস ধরে 'যুগান্তর'

কাগজে বারবার এই জাতীয় সংবাদ প্রকাশিত হয়েছে। এই সমস্ত সংবাদের দ্বারা কাগজ গুলি একটা জিনিস কনফিউস করে ফেলছে। প্রথম কথা হচ্ছে, সাধারণ-ভাবে অনেক নিরপরাধ ভিক্টিম গার্লস জেলে রয়েছে, এটা আমি আপনাদের আগেই জানিয়েছি।

**[12.35 –12.45 p.m.]**

কাগজে এই ব্যাপারে যথেষ্ট লেখালেখি হচ্ছে এবং মাননীয় সদস্যদের জানবার কৌতুহল রয়ে গেছে। সাধারণভাবে পশ্চিমবাংলার বিভিন্ন জেলে এখনও পর্যন্ত ১০২ জন নিরাপরাধ মেয়ে রয়েছে অর্থাৎ নন্‌ডেলিনকোয়েন্ট গার্লস রয়েছে এবং ১২০ জন আইনের পরিভাষায় যাদের সেফ কাস্টোডি গার্লস বলা হয় তারা রয়েছে। মোট ২২২জন মেয়ে বিভিন্ন জেলে রয়েছে। আর মাননীয় মতীশ রায় যে প্রশ্ন করেছেন তার উত্তরে বলছি, আমাদের জেলে সে রকম কিছু হাতের কাজ শেখানো হয় বটে কিন্তু ভবিষ্যতে পুনর্বাসনের জন্য প্রয়োজনীয় কারিগরি শিক্ষাদান, সেই সমস্ত মেয়েদের সমাজ কল্যাণ ভবনে নিয়ে যাবার পরিকল্পনা অর্থাৎ ফুল-ফ্লেজেড হোম করা হবে। সেখানে লেখা-পড়া শেখানোর ব্যবস্থা থাকবে সহ মর্যাদায় যাতে প্রতিষ্ঠিত হতে পারে, ভোকেশন্যাল ট্রেনিং-এর ব্যবস্থা থাকবে।

**রঘুনাথপুর পৌরসভায় অর্থ বরাদ্দ**

*৪২৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২৭৭।) **শ্রী নটবর বাগদী :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পুরুলিয়া জেলার রঘুনাথপুর পৌরসভাকে গত চার বৎসরে কত টাকা দেওয়া হয়েছে;

(খ) ঐ টাকায় উক্ত পৌরসভার কোন উন্নয়নমূলক কাজ হয়েছে কি ?

(গ) খাটা পায়খানার বদলে স্যানিটারী পায়খানা করার জন্য উক্ত পৌরসভাকে গত বৎসরে টাকা দেওয়া হয়েছিল কি ; এবং

(ঘ) "গ" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, তাতে ঐ এলাকায় কয়টি স্যানিটারী পায়খানা করা হয়েছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর :**

(ক) ১৯৮০-৮১ হতে ১৯৮৩-৮৪ পর্যন্ত রঘুনাথপুর পৌরসভাকে মোট ৬,৯৩,৮৪৩ টাকা দেওয়া হয়েছে।

(খ) হ্যাঁ হয়েছে।

(গ) ৯৫,০০০ টাকা দেওয়া হয়েছিল।

(ঘ) ৪০টি পায়খানাকে স্যানিটারি পায়খানায় পরিবর্তন করা হয়েছে।

**শ্রী গোবিন্দ বাউরী :** মাননীয় মন্ত্রী মহাশয় এই পৌর এলাকায় উন্নয়নের কাজ হয়েছে বললেন। আমার প্রশ্ন হচ্ছে, কি ধরণের উন্নয়ণের কাজ হয়েছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** রাস্তাঘাট তৈরী, ড্রেন তৈরী এবং ঐ পৌর এলাকায় বিভিন্ন জায়গায় টিউবওয়েল বসানো এই ধরনের কাজ হয়েছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, রঘুনাথপুর মিউনিসিপ্যালিটি দেওয়া টাকার হিসাব দিয়াছে কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** তাদেরকে যখন আমরা নতুনভাবে টাকা বরাদ্দ করবো, আমাদের নিয়ম অনুযায়ী যদি ইউটিলাইজেসান সার্টিফিকেট না দেয়, ডেভেলপমেন্ট ফাণ্ডের জন্য তাহলে তাদেরকে টাকা দেওয়া হয়না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** তাহলে টাকা দেওয়া হয়নি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** মার্চে ইয়ার এণ্ডিং হয়, বছরে ৯ মাসের মধ্যে আগেকার বছরের হিসাব গুলি দিতে হবে। তাহলে ডেভেলপমেন্ট ফাণ্ডের টাকা দেব।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দেবেন কি, রঘুনাথপুর পৌরসভার খাটাপায়খানা মুক্ত করার পরিকল্পনা সরকারের আছে কিনা এবং যদি থাকে তাহলে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** রঘুনাথপুর পৌরসভার কথা আমি আগই বললাম যে ৯৫ হাজার টাকা আমি ইতিমধ্যেই দিয়েছি আর ৪০টি খাটা পায়খানাকে স্যানিটারী করা হয়েছে, বাকিগুলি করা হচ্ছে। আমাদের সিদ্ধান্ত হলো, কোন শহরেই খাটা-পায়খানা রাখা হবে না।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** ৪০ টি করা হয়েছে। আর মোট কতগুলি স্যানিটারী করা হবে সেই রকম কোন স্কীম আছে কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** যতগুলিই থাকুক না কেন, সব খাটা পায়খানাকে আমরা স্যানিটারিতে পরিবর্তন করবো।

## Starred Questions

### (to which oral answers were given)

**বিষ্ণুপুর পৌরসভায় কর্মসংস্থান**

*৫১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৬।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্থানীয় শাসন ও নগর বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ সালে বিষ্ণুপুর পৌরসভার অধীনে কত জনের কর্ম সংস্থানের ব্যবস্থা হয়েছে;

(খ) উক্ত সময়ে লোক নিয়োগ পদ্ধতির জন্য কি কি আনুষঙ্গিক ব্যবস্থা উক্ত পৌরসভা গ্রহণ করেছে; এবং

(গ) বিষ্ণুপুর কর্মবিনিয়োগ কেন্দ্র হতে উক্ত সময়ে উক্ত পৌরসভাতে কতজনকে ইন্টারভিউতে ডাকা হয়েছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ**

(ক) বিষ্ণুপুরপৌরসভার অধীনে ১৯৮৩-৮৪ সালে ৮ জনের এবং ১৯৮৪-৮৫ সালে ৭ জনের কর্মসংস্থানের ব্যবস্থা করা হয়েছে।

(খ) শূণ্যস্থানগুলি পূরণের জন্য সরকারী নীতি অনুসরন করা হয়েছে এবং শূণ্যপদগুলি স্থানীয় কর্মবিনিয়োগ কেন্দ্র থেকে বিজ্ঞাপিত করা হয়েছে। কিছু পদে কাজের প্রয়োজনে দৈনিক ভিত্তিতে লোকনিয়োগ করা হয়েছে।

(গ) ইন্টারভিউ নেওয়া হয় নাই।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি যে ৮জন এবং ৭ জন নেওয়া হয়েছে বললেন, আমার প্রশ্ন হচ্ছে কি কি পদের জন্য নেওয়া হয়েছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** এটা হচ্ছে চতুর্থ শ্রেণীর কাজের জন্য নেওয়া হয়েছে ৪জন তৃতীয় শ্রেণীর একজন এবং পরে মাষ্টার রোলে ১৪ জনকে নেওয়া হয়েছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি - মাষ্টার রোলে যাদের নিয়েছেন, এই মাষ্টার রোলে তাদের দৈনিক মজুরী কত করে দেওয়া হয় এবং এদের কবে স্থায়ী করণ করবেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আপনারা জানেন যে মাষ্টার রোলে যাদের নেওয়া হয়, তাদের সাধারণত ৬ মাসের জন্য নেওয়া হয়, আমাদের সরকারের যে মিনিমাম ওয়েজ আছে, সেই ওয়েজ অনুযায়ী টাকা দেওয়া হয়। যারা মাষ্টার রোলে থাকে- তাদের আবার কর্মবিনিয়োগ কেন্দ্র থেকে যেসব নাম আসে - তাদের সাথে যদি এদের নাম থাকে তাহলে তাদের মনোনীত করার জন্য ব্যবস্থা করা হয়, না হলে সবাই ভাবে যে তাদের আর কাজ থাকবে না।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি - আপনি বললেন যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে যে নামগুলি এসেছিল তাদের ইন্টারভিউ করা হয় নি, তাহলে কি বেসিসে এ্যাপয়েন্টমেন্ট হল?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আপনারা জানেন যে, পৌরসভার কাজগুলি যেমন জঞ্জাল ফেলা, নর্দমা পরিষ্কার করা ধাংগর মেথর ইত্যাদির কাজগুলি অতি প্রয়োজনীয় কাজ, ক্লাস ফোর এগুলি এ্যাডহক ভিত্তিতে পৌরকমিশনারদের যে বোর্ড আছে তাঁরা ঠিক করেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় অবগত আছেন কি এবং দয়া করে জানাবেন কি - এই বিষ্ণুপুর মিউনিসিপ্যালিটিতে নিয়োগের ক্ষেত্রে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ তো বাদই দিলাম ঐ ক্যাজুয়াল কর্মীদের পার্মানেন্ট করার জন্য সর্বত্র একটা প্রবণতা দেখা দিয়েছে। প্রথমে ক্যাজুয়াল হিসাবে এ্যাপয়েন্টমেন্ট দিয়ে পরে স্থায়ী করণের জন্য চেষ্টা করা হচ্ছে।

**শ্রী প্রশান্ত কুমার শূর :** এটা আমরা জানি। সেজন্য আমার সেক্রেটারীকে এ সম্বন্ধে বিশেষ করে বলেছি, কিছুদিন আগে। তিনি একটি সার্কুলার ইস্যু করেছেন যে এই ধরণের ব্যবস্থা গ্রহণ করতে হলে যেন সরকারের অনুমতি নেওয়া হয়। যেমন তেমন করে নিয়োগ না করে এই ব্যবস্থা গ্রহণ করার জন্য প্রত্যেকটি পৌরসভাকে নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রী সুশোভন ব্যানার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি - বিষ্ণুপুর এমপ্লয়মেন্ট অন্যভাবে হচ্ছে, এছাড়া অন্যান্য জায়গায় একদিনের নোটিশে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে, এই রকম কোন খবর আপনার কাছে আছে কি ?

**মিঃ স্পীকার ঃ** এ প্রশ্ন ওঠে না। ওটা বাঁকুড়া মিউনিসিপ্যালিটির ব্যাপার।

**শ্রী সাধন [illegible] ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি - যে সরকারী নিয়োগের ক্ষেত্রে যে নীতি আছে পৌরসভাগুলিকেও অনুরূপ নিয়ম নীতি পালনে বাধ্য করা যায় কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** আমাদের সংশোধিত আইনে বলা আছে যে আমাদের নিয়োগের যে কেন্দ্রগুলি আছে সেখানে এ্যাডভার্টাইজমেন্ট করে পৌরকমিশনাররা নিতে পারেন। এই আইনটা এই হাউসেই সংশোধিত করা হয়েছে।

**কলিকাতা বিমাবন্দরের গুরুত্ব হ্রাস**

*৫১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, কলকাতা বিমানবন্দরের গুরুত্ব ক্রমশ হ্রাস পাচ্ছে ও বিমান.বন্দরটির রক্ষণাবেক্ষণের জন্য অর্থ বিনিয়োগ হ্রাস পাওয়ায় ইহা ধ্বংসের মুখে; এবং

(খ) সত্য হলে, এ বিষয়ে রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় অসামরিক বিমান চলাচল মন্ত্রকের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে কি ?

**শ্রী রবীন মুখার্জ্জী ঃ**

(ক) হ্যাঁ।

বিমানবন্দরের রক্ষণাবেক্ষণের জন্য পর্যাপ্ত পরিমাণ অর্থবিনিয়োগ করা হচ্ছে কিনা তা রাজ্য সরকারের জানা নেই, কারণ ব্যাপারটি কেন্দ্রীয় সরকারের অসামরিক বিমান চলাচল কর্তৃপক্ষের এক্তিয়ার ভুক্ত।

(খ) কলকাতা বিমানবন্দর হয়ে যাতে আরও আন্তর্জাতিক বিমান চলাচল হয় তার ব্যবস্থা নিতে বহুবার এই সরকার কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছেন। মুখ্যমন্ত্রী, এই দপ্তরের ভূতপূর্ব এবং বর্তমান মন্ত্রী এবং ট্যুরিজ্ম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী, কেন্দ্রীয় সরকারের অসামরিক বিমান চলাচলের ভাবপ্রাপ্ত মন্ত্রীকে এই অনুরোধ জানিযে বহু পত্র দিয়েছেন। কিন্তু এখনও পর্যন্ত অবস্থার কোন উন্নতি হয়নি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলতে পারবেন কি, কলকাতা বিমানবন্দর হয়ে আগে কতগুলি বিমান চলাচল করতো এবং এখন কতগুলি করছে?

**শ্রী রবীন মুখার্জ্জী ঃ** ১৯৬০ সালে ১৬টি বিমান সংস্থার বিমান চলাচল করতো, বর্তমানে মাত্র ৮টি এয়ারলাইন্সের বিমান চলাচল করছে। অবশ্য ৮টির মধ্যে ৪টি খুব একটা উল্লেখযোগ্য এয়ারলাইন্স নয়। বর্তমানে এয়ার ইণ্ডিয়া, ব্রিটিশ এয়ারওয়েজ, এ্যারোফ্লোট, থাই এয়ারওয়েজের বিমান চলছে, কিন্তু এই ৪টিকে বাদ দিলে বাকী ৪টি ইম্পর্টেন্ট নয়, যেমন - বাংলাদেশ, নেপাল এয়ারলাইন্স, ইণ্ডিয়ান এয়ারলাইন্স, বার্মা এয়ারওয়েজ। এছাড়া সকলেই জানেন যে, এতদিন পর্যন্ত এই বন্দর হয়ে স্ক্যাণ্ডিনেভিয়ান এয়ারলাইন্সের বিমান চলাচল করছিল, সেটাও উইথড্র হয়েছে এবং সে সম্পর্কে কাগজে যথেষ্ট আলোচনা হয়েছে। ঘটনাটা সকলেরই জানা। মাননীয় মুখ্যমন্ত্রীও ঐ ব্যাপারে কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করেছেন। স্ক্যাণ্ডিনেভিয়ান এয়ারলাইন্স উইথড্র হয়ে গেল! কাজেই এখন যে কয়টি আছে

তার সংখ্যা হচ্ছে আট।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** কলকাতা বিমানবন্দরের গুরুত্ব ক্রমশ হ্রাস পাচ্ছে এবং বিমান চলাচল কমে যাচ্ছে - এই প্রসঙ্গে আমাদের প্রধানমন্ত্রী সম্প্রতি বলেছেন যে, বৈদেশিক বিমান-কর্মীরা নাকি কলকাতা বিমানবন্দর এবং কলকাতায় এসে নিরাপত্তার অভাব বোধ করছেন, এই কারণেই নাকি কলকাতা বিমানবন্দর হয়ে বিদেশী বিমান চলাচল ক্রমশঃ কমে যাচ্ছে। আমার জিজ্ঞাস্য হচ্ছে, এই প্রসঙ্গে অথরিটি অর্থাৎ ক্যালকাটা এয়ারপোর্ট অথবা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অতীতে কোন অভিযোগ আপনার কাছে কবা হয়েছিল কি?

**শ্রী রবীন মুখার্জ্জী :** আপনারা জানেন যে এটা বহুকাল আগের ঘটনা। সে সময় কোন চিঠিপত্র এসেছিল কি না আমার জানা নেই। এবং সে সম্পর্কে আমার দপ্তরেও কোন খবর নেই। আমি মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, ঐ স্ক্যাণ্ডিনেভিয়ান এয়ারলাইন্সের বিমান, যা এতদিন পর্যন্ত চলছিল, তার সঙ্গে ঐ ঘটনাটি বিকৃতভাবে যোগ করে উপস্থাপিত করবার চেষ্টা করা হচ্ছে। উদ্দেশ্য হচ্ছে, কলকাতা বিমানবন্দরকে গুরুত্ব না দেওয়া। কলকাতা বিমানবন্দরের যতটা গুরুত্ব থাকা উচিত, ততটা গুরুত্ব না দেবার জন্য মূল বিষয়টিকে এড়িয়ে এসব কথা বলা হচ্ছে।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, যাত্রী পরিবহন বিমান সংস্থাগুলি এই যে দমদম এয়ারপোর্টকে ছেড়ে দিচ্ছে, এর কারণ কি ? তাছাড়া আরো একটা সন্দেহ দেখা দিয়েছে যে সম্প্রতি - যে কথা একটু আগে মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস মহাশয় বলেছেন - প্রধানমন্ত্রী মহাশয় কলিকাতা মুমূর্ষু নগরী বলে উক্তি করেছেন এবং সি. পি. এম-এর অত্যাচারে নাকি বিদেশ থেকে পরিবহন সংস্থার বিমান আনতে পারছে না, এটা কি সত্য?

**শ্রী রবীন মুখার্জ্জী :** প্রধানমন্ত্রী মহাশয়ের মনের মধ্যে কি কারণ আছে সেটা আমার পক্ষে বলা সম্ভব নয়। তবে তিনি যে উক্তি করেছেন সেটা বিকৃত এবং অসত্য এই কথা আমি আবার বলছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, বিদেশী কোম্পানীর বিমানগুলি কলকাতা বন্দরে আসতে চাইছে না তার কাবণ কি এই কলকাতা মুমূর্ষু নগরী বলে?

**শ্রী রবীন মুখার্জ্জী :** একটা অব্যবস্থা চলছে কলকাতাকে মুমূর্ষু নগরী হিসাবে তৈরী কবার। কিন্তু কলকাতার মানুষ যে প্রাণচঞ্চল তার জবাব আগামী দিনে এই ভারতবর্ষের মধ্যে তার কাজের মাধ্যমে সেটা প্রমাণ করে দেবে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই কলকাতা বিমানবন্দর কে সচল করার জন্য এই মুমূর্ষু নগরীকে সচল কবার জন্য ইন্টারন্যাশানাল এয়ার সংস্থা যেগুলি আছে সেইগুলির যে এস্টাবলিষ্টমেন্ট দরকার - ১৯৬৭ সালে কমিউনিষ্টদের অত্যাচারে আন্তর্জাতিক বিমান সংস্থা গুলি পশ্চিমবাংলা ছেড়ে যে চলে গিয়েছিল তাদের ফিরিয়ে আনার চেষ্টা আপনারা করছেন কি ?

**শ্রী রবীন মুখার্জ্জী :** প্রথমতঃ আমি সুনীতি বাবুকে জানাচ্ছি যে এয়ার ইণ্ডিয়ার যে ট্রিপ দরকার - এখন তাঁদের সরকাব গঠিত হয়েছে - দিল্লীতে এয়ার ইণ্ডিয়ায় ট্রিপ কমে আসছে। ১৯৬৭ সালের যে ঘটনার কথা উল্লেখ করলেন সেই ঘটনার সঙ্গে কমিউনিষ্ট পার্টির কোন সম্পর্ক নেই। এই কথা আপনারা শুনেছেন এবং কাগজেও পড়েছেন, শুধু শুধু চাপিয়ে দিলেই হয় না। পরিষ্কার এই ঘটনাকে

বিকৃত করার চেষ্টা করা হচ্ছে। ফিরিয়ে আনার প্রধান বাধা হচ্ছে কংগ্রেস পার্টি - আপনারা যাঁরা বসে আছেন।

**শ্রী সরল দেব :** মাননীয় স্পীকার স্যার, আপনি জানেন যে ঠিক ঔপনিবেশিক কায়দায় - সাম্রাজ্যবাদীরা পরাধীন ভারতবর্ষে যে কায়দা করতেন - কলিকাতা বিমানবন্দরকে মুমূর্ষু করবার জন্য তাঁরা আজকে কতকগুলি আন্তর্জাতিক ফ্লাইটকে কলিকাতায় আসতে না দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকার সম্প্রতি লোকসভায় উক্তি করেছে। এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি ?

**শ্রী রবীন মুখার্জ্জী :** আমি ইতিমধ্যে বলেছি যে ১৯৬০ সালে ১৬টি আন্তর্জাতিক বিমান চলাচল করতো। বর্তমানে চলছে ৮টি এবং এই ৮টির মধ্যে ৪টির ততো বেশী গুরুত্ব নেই। এই ৪টির মধ্যে ইণ্ডিয়ার এয়ার, নেপাল এয়ার এবং বার্মা এই সব আছে। আর ৪টির মধ্যে স্ক্যাণ্ডিনেভিয়ান এয়ারওয়েজ উইথড্রো করে নিয়েছে শুনেছি। ১৯৭৯ সালে এই সরকার গঠিত হবার পর থেকে এই নিয়ে আমাদের দপ্তর থেকে এবং মুখ্যমন্ত্রী নিজে বার বার চিঠি লিখেছেন। অন্তত কমপক্ষে ১০টি ডি.ও. লেটার তারা পাঠিয়েছে। প্রতিটি ক্ষেত্রে শুধু এ্যাকনলেজমেন্ট ছাড়া - একবার শুধু বলেছেন দেখছি - আর কোন কিছু করে নি। এটা যে বিচার বিবেচনা করা হচ্ছে, এই আশ্বাসও দেয় নি।

**[12.55 –1.05 p.m.]**

**শ্রী বীরেন্দ্র নারায়ন রায় :** সম্প্রতি প্রধানমন্ত্রী বাংলাদেশ এবং সি. পি. এম. সম্পর্কে কেন যে কুরুচিপূর্ণ মন্তব্য এবং অসত্য কথা বলেছেন, তার বিরুদ্ধে কোন প্রতিবাদ পত্র পাঠিয়েছেন কি ?

**শ্রী রবীন মুখার্জ্জী :** সরকার এ সম্পর্কে অবহিত। মাননীয় মুখ্যমন্ত্রী এ সম্পর্কে যথাবিহিত জবাব দিয়েছেন এবং অন্যান্য কোন ব্যবস্থা গ্রহণের প্রয়োজন হলে তা অবশ্যই গ্রহণ করবেন।

**কাঁথি পৌর সংস্থার জল সরবরাহ প্রকল্প**

*৫১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৭১।) **শ্রী শিশির অধিকারী :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ (শহরের জল সরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, কাঁথি পৌরসংস্থার বর্তমান জল সরবরাহ (পাইপলাইন) প্রকল্প জনসংখ্যার প্রয়োজনে অপ্রতুল;

(খ) সত্য হইলে, এই বিষয়ে সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করার কথা চিন্তা করিতেছেন কিনা; এবং

(গ) করিলে, তাহা কি কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :**

(ক) সত্য।

(খ) হ্যাঁ।

(গ) কাঁথি পৌরসভা কর্তৃপক্ষের নিকট কাঁথি পরিবর্ধিত জলসরবরাহ প্রকল্প গ্রহণের প্রয়োজনীয়তা সম্পর্কে মতামত চাওয়া হয়েছিল এবং পৌরসভা কর্তৃপক্ষ তাঁদের কার্যকরী সভায় ইহার যৌক্তিকতা অনুমোদন করেছেন। পরিবর্ধিত প্রকল্প রচনার কাজে শীঘ্রই হাত দেওয়া হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** কাজটি এখনও অসমাপ্ত অবস্থায় আছে এবং এ সম্পর্কে মতামত ইত্যাদিও আপনি নিয়েছেন, সবই জানলাম। আমার প্রশ্ন হচ্ছে - কাজটি কবে নাগাদ শেষ হতে পারে ; এবং ১৯৮৫-৮৬ সালের বাজেটে এই বাবদ কোন টাকা ধার্য করেছেন কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** ওঁদের মতামত পাওয়ার পর এখন স্কীমটি তৈরী হচ্ছে। স্কীমটি তৈরী হওয়ার পর বাজেটে প্রভিসান রাখবো। আপনারা সকলেই জানেন যে, এই ধরণের কাজে কেন্দ্রীয় সরকারের কাছে চিঠিপত্র লেখা হয়ে যাক যাতে তাঁরা কিছুটা শেয়ার করতে রাজী হন। যাইহোক, স্কীমটি এখনও তৈরী হয়নি। কারণ ওঁদের কাছ থেকে রিসেন্টলি আমাদের কাছে মতামতটা এসেছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** ঐ স্কীমটি কবে নাগাদ কার্যকর হতে পারে; এবং কার্যকর করার ব্যবস্থা গ্রহণ করেছেন তা জানাবেন কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** এই ব্যাপারে আমাদের অন্য কোন অসুবিধা তো নেই বা হয় না, যখন পৌরসভা এই সবের ব্যাপারে ঋণের দায়িত্ব গ্রহণ করেন। আমরা এল. আই. সি.-র কাছ থেকে, রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের তহবিল থেকেও টাকার সংস্থান করে থাকি। আমরা যখনই ঐ ভাবে টাকা-পয়সার সংস্থান করতে পারব, তখনই শুরু করতে পারব। তবে আমরা আশা করছি, এই বছরের মধ্যেই শুরু করার চেষ্টা করতে পারব।

**শ্রী নীরোদ রায়চৌধুরী :** পৌর এলাকায় নতুন কোন পরিকল্পনার কথা কি আপনি ভাবছেন? তা যদি ভেবে থাকেন, তাহলে তা কোথায় কোথায় এবং তারজন্য কত টাকা খরচ করতে হবে?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আমরা তো বহু নতুন প্রকল্প করেছি ক্ষমতায় আসার পরে, আশাকরি, সেগুলো আপনি জানেন। তবে আপনি বোধহয় হাবড়া পৌর এলাকার কথা জিজ্ঞাসা করতে চাইছেন? আমরা এল. আই. সি-র কাছ থেকে ঋণ সংগ্রহ করে অনেকগুলি নতুন জল প্রকল্প তৈরী করেছি। হাবড়া এবং অশোক নগরের জন্যও নতুন জল প্রকল্পের কাজ নিশ্চয়ই শুরু হবে। এই ভাবে আমরা ৭।৮টি পৌরসভায় জল প্রকল্পের কাজ গ্রহণ করা হয়েছে এবং ইতিমধ্যে কাজও শুরু করে দিয়েছি।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** আপনি পানীয় জল সরবরাহের ব্যবস্থা গ্রহণ করেছেন বলে বললেন - আমার প্রশ্ন হচ্ছে, রাস্তাগুলোর ট্যাপ থেকে যে জল সরবরাহের ব্যবস্থা বর্তমানে আছে তা থেকে হাউস কানেকশান দেওয়ার কোন প্রস্তাব আপনার আছে কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** শহরাঞ্চলের পৌরসভাগুলিতে এই দাবী যখন করা হয়েছে, তখন আমরা এর বিরোধীতা করেছি। রাস্তার ট্যাপ থেকে বাসগৃহগুলিতে জল সরবরাহের ব্যাপারে ক্যালকাটা কর্পোরেশন ডিফিকালটির কথা অনুধাবন করে এই সিদ্ধান্ত গ্রহণ করেছেন, যে কোন রাস্তাতেই আমরা আর ট্যাপ দেব না। কারণ রাস্তায় ট্যাপ বসানোর ফলে বর্তমানে প্রায় ৩ কোটি গ্যালন জল অপচয় হচ্ছে। পৌরসভাগুলি স্ট্যাটুটরি বডিস্, সেজন্য আমরা অনেক অথরিটি তাঁদের দিয়েছি। পাবলিক হেলথ্ ইঞ্জিনিয়ারিং যতক্ষণ পর্যন্ত কাজ করছেন, ততক্ষণ পর্যন্ত আমরা তাঁদের কন্ট্রোল করতে পারছি। কিন্তু যখন পৌরসভাগুলি নিজ দায়িত্বে এগুলো করেন, তখন সবগুলোকে আমরা কন্ট্রোল করতে পারি না।

### বারাসাত কারেকশ্যানাল ইনস্টিটিউটকে সোস্যাল ওয়েলফেয়ার হোমে রূপান্তরিত করার পরিকল্পনা

*৫১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৩।) **শ্রী সরল দেব ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) চব্বিশ পরগণার বারাসাত কারেকশ্যানাল ইনস্টিটিউটকে সোস্যাল ওয়েলফেয়ার হোমে রূপান্তর করা কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) "ক' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, কবে নাগাত তাহা কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আশা করা যায় ১৯৮৫-৮৬ সালের মধ্যে।

**শ্রী সরল দেব ঃ** এই পরিকল্পনা রচনায় আপনাদের কি প্ল্যাণ্ড এস্টিমেট হয়েছে এবং হলে কত টাকা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমাদের এই মুহূর্তে এই পরিকল্পনা খাতে খুব বেশী খরচ হবে না, আমাদের জেলগুলিকে সোস্যাল ওয়েলফেয়ার হোম রূপে করে তাতে এই শিশুদের রাখা হয়েছে এবং এরপরে আরো যে বড় ইনফ্রাস্ট্রাকচারের চিন্তা করেছি তাতে প্ল্যাণ্ড এস্টিমেট হয়েছে।

**শ্রী সরল দেব ঃ** এখানে কত শিশু থাকে এবং তাদের খাওয়া দাওয়া ছাড়া লেখাপড়া শিক্ষার বন্দোবস্ত আছে কি ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সেখানে ৪০০ ছেলের লেখাপড়ার বন্দোবস্ত আছে, প্রথম পর্যায়ে ১১৮ জন ছেলের বন্দোবস্ত হয়েছে, সেখানে নন ডেলিকয়েন্টদের ভোকেশ্যানাল এডুকেশান দেওয়া বন্দোবস্ত হয়েছে।

**শ্রী অনিল মুখার্জী ঃ** বারাসাত ছাড়া অন্য কোন জায়গায় এই কারেকশনাল ইনস্টিটিউট করার পবিকল্পনা আছে কি ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** পশ্চিমবঙ্গে এইরকম ৬টি কারেকশনাল ইনস্টিটিউট ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে রয়েছে।

**শ্রী নীরোদ রায় চৌধুরী ঃ** বর্তমানে এখানে কত ছাত্র এবং ওই ছাত্ররা যে কারেকশনাল ইনস্টিটিউটে যে পড়াশুনা করছে সেখান থেকে স্কুল ফাইনাল, হায়ার এডুকেশানে এই সব দিতে পেরেছে কি ? এবং যদি দিয়ে থাকে তার সংখ্যা কত?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** বর্তমানে ১১৮জন ছাত্র রয়েছে, সেখান থেকে বাইরেও শিক্ষা দেওয়া ব্যবস্থা রয়েছে এবং ইতিমধ্যে বেশ কিছু ছেলে সাফল্যের সঙ্গে উত্তীর্ণ হয়েছে, একটি ছেলে বারাসাতে স্কলারশিপও পেয়েছে।

**মেদিনীপুর হইতে খড়্গপুর এবং খড়্গপুর হইতে মেদিনীপুর বাস-মিনিবাস চলাচল**

***৫২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭২।) শ্রী ডাঃ মানস ভূঁইঞ্যা ঃ স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —**

(ক) মেদিনীপুর হইতে খড়্গপুর এবং খড়্গপুর হইতে মেদিনীপুর বর্তমানে গড়ে কয়টি বে-সরকারীবাস ও মিনিবাস সারাদিনে চলাচল করে ;

(খ) এর মধ্যে বড় বাস কয়টি এবং মিনিবাস কয়টি ;

(গ) রাত্রি ৭-৩- টার পর খড়্গপুর এবং মেদিনীপুর হইতে কোন বাস রাত্রি ১০-৩০টা অবধি চলাচল করে কিনা ; এবং

(ঘ) না করিলে এর কারণ কি ?

**শ্রী রবীন মুখার্জ্জী ঃ**

(ক) খড়্গপুর ও মেদিনীপুরের মধ্যে প্রায় ১১০টি বাস মিনিবাস চলাচল করে।

(খ) বড়বাস প্রায় একশতটি এবং মিনিবাস দশটি (৫টি আপ, ৫টি ডাউন)।

(গ) রাত্রি ৭-৩- হইতে ১০-৩০ এর মধ্যে খড়্গপুর ও মেদিনীপুরের মধ্যে মিনিবাস চলাচল করে। এছাড়াও ঐ সময়ে ছটি সাধারণ বাসও চলে।

(ঘ) সাধারণ বাস মালিকেরা উক্ত সময়ে বাস চালান লাভজনক বলে মনে করছেন না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মেদিনীপুরে লোকসংখ্যার অনুপাতে বাস বা মিনিবাস বাড়ানোর ব্যাপারে কোন প্রস্তাব আর টি এ আপনাদের কাছে রেখেছে কিনা এবং রেখে থাকলে সেই অনুযায়ী সরকারী ভাবে কোন নোটিশ দেওয়া হয়েছে কিনা?

**শ্রী রবীন মুখার্জ্জী ঃ** এই প্রসঙ্গ এইভাবে আসে না, আর টি এ একটি জুডিশিয়াল বডি, তারা নিজে কোন রুটে কত বাসের প্রয়োজন আছে সেই সব ঠিক করেন, তারা দরকার হলে আমাদের কাছে আসবে কেন, তবে আমাদের ইন্টার ডিস্ট্রিক্ট বা ইন্টার স্টেটের ব্যাপার আছে যেখানে সেখানে তারা আসে আদারওয়াইজ তারা ইন্টারফেয়ার করে না।

**[1.35 –1.45 p.m.]**

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** বর্তমানে সমস্ত বাসগুলি লাইনে চলছে কিনা সে সমন্ধে আপনি অবগত আছেন কি ?

**শ্রী রবীন মুখার্জ্জী ঃ** মালিকরা মনে করেন রাত্রিতে বাস চলাচল লাভজনক নয় : তার প্রধান কারণ হচ্ছে রেলের ভাল ব্যবস্থা আছে। তবে জনসাধারণের কাছ থেকে যদি এই রকম কোন অভিযোগ আসে যে বাস ঠিকমতো চলছে না বা বাড়ান উচিৎ তাহলে আমরা সেটা বিবেচনা করব। কিন্তু সেই রকম কোন রিপোর্ট এ পর্যন্ত নেই।

**শ্রী বিভূতি ভূষণ দে ঃ** লাভজনক নয় বলে এই সংবাদ নিশ্চয় আপনি বাস মালিকদের কাছ থেকে পেয়েছেন। কিন্তু আমরা দেখেছি রাত্রি সাড়ে ৭টার পর থেকে দূরবর্তী বাস যেগুলো বন্ধ হয়ে যায় সেইগুলো যাতে চলাচল করে সেই ব্যবস্থা করবেন কি ?

**শ্রী রবীন মুখার্জ্জী** : সেই রকম কোন অভিযোগ জনসাধারণ বা আপনাদের পক্ষ থেকে যদি আসে তাহলে বিবেচনা করব। তবে আমার ইনফর্মেশান হচ্ছে সেখানে ট্রেন চলাচলের অবস্থা খুব ভাল এবং দূরবর্তীপাল্লার বাসগুলোও চলে এবং তার সঙ্গে মিনিবাসও চলাচল করে। আমাদের ইনফর্মেশান হচ্ছে ঐ সময় যথেষ্ট প্যাসেঞ্জার হয়না। বিধানসভায় একবার চান্স পেয়ে বলার চেয়ে আমাকে চিঠি দিলে ভাল হয়।

**শ্রী সুশোভন ব্যানার্জী** : লাষ্ট বাস এবং ফাষ্ট বাস যাতে ঠিক সময়ে চলে সেটা দেখার দায়িত্ব আর. টি. এ.। কিন্তু যদি না চলে তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা আপনি নিয়েছেন কি ?

**শ্রী রবীন মুখার্জ্জী** : ৬টি বাস চলে, কিন্তু রাত্রি সাড়ে ১০টার পর চলে কিনা সেই বিষয়ে কোন অভিযোগ নেই। রেলের ব্যবস্থা ভাল আছে বলে সাধারণভাবে ঐ সময়ে প্যাসেঞ্জার হয় না আপনার কাছে অন্য কোন ইনফর্মেশান থাকলে জানাবেন। এবং সেখানে বাস দিতেও আমার অসুবিধা নেই।

**শ্রী সুনীতি চট্টরাজ** : মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি সংবাদপত্রে আপনি দেখেছেন, আমিও দেখেছি প্রায় ওখানে রাত্রি ৭।। টার পর খুন, চুরি, ডাকাতির জন্য প্যাসেঞ্জার ইনজিওর্ড হয়, এই খুন চুরি ডাকাতির জন্য, আইন-শৃঙ্খলার অবনতির জন্য বাস ওনাররা বাস ৭টার পর তুলে নিচ্ছে কি না?

**শ্রী রবীন মুখার্জ্জী** : আমার ঠিক এইরকম ইনফর্মেশান নেই, তবে আপনার দলের লোক রাস্তাতে গণ্ডগোল করে।

**মিঃ স্পীকার** : আই ফাইণ্ড দ্যাট শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী হ্যাজ এ্যারাইভড। আপনি কোয়েশ্চেন আওয়ারে প্রথমে ছিলেন না, সেজন্য হাউস এ্যাডজোর্নড করতে হয়েছিল। এখন আপনার প্রশ্নের উত্তর দিন।

### হুগলী জেলার খরাত্রাণে টাকা বরাদ্দের পরিমাণ

*২১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৯) **শ্রী ব্রজগোপাল নিয়োগী** : ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮২-৮৩ ও ১৯৮৩-৮৪ সালে হুগলী জেলায় খরাত্রাণে মোট কত টাকা দেওয়া হয়েছে?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আসার সময় দেরী হয়ে গেছে, তার কারণ হচ্ছে গাড়ীটা মাঝে খারাপ হয়ে গিয়েছিল আজকে হাওড়া হাটের কাছে। আমি খবর দিয়েছিলাম আমাদের পরিষদীয় মন্ত্রীকে। সেজন্য আমার এই ত্রুটির জন্য আপনাদের কাছে ক্ষমা চেয়ে নিচ্ছি। ১৯৮২-৮৩ এ ১৯৮৪-৮৫ সালে হুগলী জেলায় খরাত্রাণে ৪ কোটি ১৪ লক্ষ ৫২ হাজার ৪ শত টাকা আমরা দিয়েছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী** : এই টাকা কোন কোন খাতে খরচ হয়েছে মাননীয় মন্ত্রী মহোদয়ার জানা আছে কি?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী** : কর্ম সংস্থান প্রকল্পে ২ কোটি ৪৬ লক্ষ ৯৩ হাজার ৩ শত টাকা; খয়রাতি সাহায্য বাবদ ৭৩ লক্ষ ৭৬ হাজার ৯ শত টাকা; বীজ, সার বাবদ ৪০ লক্ষ ১৮ হাজার টাকা; পাণীয় জল সরবরাহ বাবদ ২০ লক্ষ ৮৯ হাজার টাকা; পুষ্টি প্রকল্পে ২২লক্ষ ১৩ হাজার ৭ শত টাকা; গবাদি পশুর জন্য ১ লক্ষ ৭৩ হাজার টাকা ৩ শত টাকা।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** এই টাকাটা সমস্ত খরচ হয়েছে এই রকম রিপোর্ট পঞ্চায়েত সমিতি থেকে এসেছে কি?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** এই টাকা খরচ হয়েছে। আমরা জেলা শাসকের কাছে জানিয়েছিলাম, তিনি আমাদের এই হিসাব দিয়েছেন।

**বর্ধমান জেলায় গভীর নলকূপ স্থাপন**

*৫২১। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩৫।) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জী ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্ধমান জেলায় ১৯৮৪-৮৫ সালে কতগুলি গভীর নলকূপ স্থাপনের অনুমোদন দেওয়া হইয়াছে;

(খ) কিসের ভিত্তিতে ইহা অনুমোদিত হইয়াছে ; এবং

(গ) রায়না থানায় যে গভীর নলকূপটির অনুমোদন দেওয়া হইয়াছে তাহার কি সুপারিশ ছিল?

**শ্রী কানাই ভৌমিক ঃ**

(ক) ত্রিশটি।

(খ) নিম্নলিখিত বিষয়গুলির উপর ভিত্তি করিয়া ঐগুলি অনুমোদিত হইয়াছে ঃ-

(১) ভূগর্ভস্থ জলসঞ্চয় এবং উহার ব্যবহারের উপযোগিতা।

(২) জেলায় বর্তমান সেচ-সুবিধা।

(৩) সৃষ্ট সেচ-ক্ষমতার ব্যবহার, ইত্যাদি।

(গ) উপরিউক্ত বিষয়গুলি বিবেচনা করিয়া রায়না থানায় গভীর নলকূপের স্থান নির্বাচন করা হইয়াছে।

**শ্রী ধীরেন্দ্র নাথ চ্যাটার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি রায়না থানাতে যে গভীর নলকূপের স্থান নির্বাচন করা হয়েছে সেটা কোন জায়গায়?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আপনারা জানেন যে জেলা পরিষদের তরফ থেকে ৭০ ভাগ তাঁরা নির্বাচন করেন, আর আমাদের ডিপার্টমেন্টের শতকরা ৩০ ভাগ নির্বাচন করেন। বর্ধমান জেলার রায়না থানার অধীনে ২টি জায়গায় করা হয়েছে, ধামাস আর হিজলনাথে। এই ২টি নলকূপ এই ভিত্তিতে করা হয়েছে।

**শ্রী ধীরেন্দ্র নাথ চ্যাটার্জী ঃ** ধামাসে যে নলকূপটি আপনারা অনুমোদ করেছেন বিভাগের তরফ থেকে, আপনি কি জানেন ওরই কাছে অল্প পরিসরের মধ্যে একটা গভীপ নলকূপ আছে? এই স্থানটি ছিল বোরো, এটা পরিবর্তন করা হল কেন আমরা বুঝতে পারছি না। এই সম্পর্কে কিছু জানা আছে কিনা?

**[1.15 –1.25 p.m.]**

**শ্রী কানাই ভৌমিক ঃ** এই বিষয় নিয়ে আমার কাছে অভিযোগ এসেছে। আমি রিপোর্ট চেয়ে পাঠিয়েছি এবং সেটা পেলে সিদ্ধান্ত নেব।

**শ্রী নীরোদ রায়চৌধুরী ঃ** মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন এখন বছরে ১২ মাস চাষ হতে পারে কিন্তু জলের খুব অভাবের জন্য এবং খাল বিল সব শুকিয়ে যাচ্ছে বলে বর্তমানে আমাদের গভীর এবং অগভীর নলকূপ ছাড়া চাষবাস করা আর সম্ভব নয়। এদিক থেকে আমার প্রশন হচ্ছে অন্যান্য জেলায় এবং বিশেষ করে ২৪ পরগণা জেলায় প্রচুর পরিমানে গভীর এবং অগভীর নলকূপ বসানোর কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমি আপনাদের কাছে বার বার বলেছি জলের অবস্থা বুঝে গভীর হোক বা আর এল আই হোক সেটা বসাবার চেষ্টা করি এবং এক্ষেত্রে ভূগর্ভস্থ জলেরও একটা সমীক্ষা করা হয়। তৃতীয় কথা হচ্ছে যত টাকা আমরা খরচ করতে পারব তার ভিত্তিতে এই সমীক্ষা করা হয় এবং সাইট সিলেকসানের নিয়ম অনুযায়ী এটা করা হয়। আপনি যে উদ্বেগের কথা বলেছেন সে বিষয় আমাদের বিভাগ অত্যন্ত সচেতন কারণ আমরা প্রায় প্রতিদিনই কোন না কোন এলাকা থেকে অভিযোগ পাচ্ছি যে, জল নেই - ফসলের দারুন অসুবিধা হচ্ছে। আমরা খুব ভালভাবেই উপলব্ধি করতে পারছি গভীর এবং অগভীর নলকূপ ছাড়া এই অসুবিধা দূর করবার আর কোন উপায় নেই।

## Starred questions

## (to which answers were laid on the Table)

### বাঁকুড়া পৌরসভার পৌর এলাকা বৃদ্ধি

*৫২২। (অনুমোদিত প্রশ্ন নং *২১৮৬।) **শ্রী সুভাষ মাহাত এবং শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি , বাঁকুড়া পৌরসভার পৌর এলাকা বৃদ্ধি করে ওয়ার্ডের সংখ্যা বৃদ্ধি করার প্রস্তাব কার্যকরী না হওয়ার কারণ কি ?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বাঁকুড়া পৌরসভার পৌর এলাকা বৃদ্ধি করে ওয়ার্ডের সংখ্যা বৃদ্ধি করার কোন প্রস্তাব বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন নেই।

### মুর্শিদাবাদ জেলার ফারাক্কা ব্লকে "ইনটিগ্রেটেড চাইল্ড ডেভেলপমেন্ট স্কীম" চালু করার পরিকল্পনা

*৫২৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৭১।) **শ্রী আবুল হাসনাত্‌ খান এবং শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার ফারাক্কা ব্লকে "ইনটিগ্রেটেড চাইল্ড ডেভেলপমেন্ট স্কীম" চালু করার পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্য হলে, এই স্কীম কবে নাগাদ চালু হইবে বলিয়া আশা করা যায়?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**বাগনান-শিবগঞ্জ ও বাগনান-কমলপুর রুটে বাস ও মিনিবাসের পারমিট প্রদানের সংখ্যা**

***৫২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭৫।) শ্রী অশোক ঘোষ :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাগনান-শিবগঞ্জ ও বাগনান-কমলপুর রুটে (৬৭নং ৬৮নং) ; মোট কতগুলি বাস ও মিনিবাসের পারমিট দেওয়া আছে এবং

(খ) তন্মধ্যে কতগুলি বাস নিয়মিত চলিতেছে?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৬৭ নং রুটে (বাগনান্ শিবগঞ্জ) ২১ খানা এবং ৬৮ নং রুটে (বাগনান-কমলপুর) ৯ খানা।

মিনিবাস রুট নং ২৩ (শিবগঞ্জ-মানকর ভায়া বাগনান) তে ৭ খানা পারমিট দেওয়া আছে।

(খ) বর্তমান সাধারণ বাস ৮/৯ খানি এবং মিনিবাস ৫/৬ খানি চলছে।

**কৃষ্ণনগরে অবস্থিত জরাজীর্ণ গো[illegible] বাজার**

***৫২৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩২১।) শ্রী সাধন চট্টোপাধ্যায় :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে,—

(১) নদীয়া জেলার সদর সহর কৃষ্ণনগরে অবস্থিত "গোয়াড়ীতহ বাজারটি" বর্তমানে জরাজীর্ণ ও বিপজ্জনক অবস্থায় পরিণত হইয়াছে ; এবং গত বছর ('৮৪) বর্ষায় উক্ত বাজারটির কোন কোন অংশ ভাঙ্গিয়া পড়ে, ও

(২) পূর্ত বিভাগ (নদীয়া) উক্ত বাজার ভবনাদি পরীক্ষা করিয়া সেগুলির বিপজ্জনক অবস্থা সম্পর্কে এবং অবিলম্বে তা ভাঙ্গিয়া ফেলার অনুকূল কোন অভিমত দিয়েছেন ; এবং

(খ) সত্য হইলে, এ সম্পর্কে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করার কথা চিন্তা করিতেছেন কি?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) (১) হ্যাঁ

(২) হ্যাঁ

(খ) হ্যাঁ

**মেদিনীপুর জেলার কাঁথি থানার ১, ২ ও ৩নং ব্লকে গভীর নলকূপ স্থাপন**

*৫২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫১।) **শ্রীমুকুলবিকাশ মাইতি:** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কাঁথি থানার ১, ২ ও ৩ নং ব্লকে গভীর নলকূপ স্থাপনের কোন পরিকল্পনা বর্তমান রাজ্য সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) আপাততঃ নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**সরকারী বাসে মদ পাচার**

*৫২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭০।) **শ্রীশিবপ্রসাদ মালিক:** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, সিঙ্গুর ও কামারকুণ্ডু থেকে চোলাই মদ সরকারী বাসে কলকাতায় পাচার করা হয় ; এবং

(খ) অবগত থাকলে, এ বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) সি. এস. টি. সি. কর্তৃপক্ষ অবগত নন।

(খ) প্রশ্ন ওঠে না।

**গভীর নলকূপের সংখ্যা**

*৫২৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৫১।) **শ্রীআব্দুল মান্নান:** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের ৩০এ জুন তারিখে পশ্চিমবঙ্গে কতগুলি গভীর নলকূপ ছিল ; এবং

(খ) বর্তমানে ৩১এ জানুয়ারি, ১৯৮৫ রাজ্যে গভীর নলকূপের সংখ্যা কত এবং উহার মধ্যে কতগুলি চালু আছে?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) ১৯৭৭ সালের ৩০ শে জুন তারিখে পশ্চিমবঙ্গে গভীর নলকূপের সংখ্যা ছিল ২৫৮৯টি।

(খ) ১৯৮৫ সালের ৩১শে জানুয়ারী পর্যন্ত পশ্চিমবঙ্গে গভীর নলকূপের সংখ্যা ২৯৮৪টি, এবং ঐ গুলির মধ্যে চালু গভীর নলকূপের সংখ্যা ২৭১২টি।

**হুগলী জেলায় বাসের পারমিট প্রদান**

***৫২৯।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৩৭৫।**) **শ্রীমনীন্দ্রনাথ জানা :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলায় গত ১লা জানুয়ারি, ১৯৮২ সাল হইতে ৩১এ ডিসেম্বর, ১৯৮৪ পর্যন্ত কতগুলি নূতন বাসের পারমিট দেওয়া হইয়াছে ;

(খ) উক্ত সময়ে কতগুলি নূতন রুট চালু করার প্রস্তাব হইয়াছে : এবং

(গ) তাহার মধ্যে কোন্ কোন্ রুটে বাস চলিতেছে?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১০টি স্টেজ ক্যারেজ এবং ১৮টি মিনিবাসের পারমিট দেওয়া হইয়াছে।

(খ) ১৬টি

(গ) ছয়টি রুটে বাস বর্তমানে চালু করা গিয়েছে। যথা ১। শ্রীরামপুর থেকে সেন্ট জর্জের গেট, ২. শিয়াখালা থেকে ব্যাণ্ড স্ট্যাণ্ড, ৩. হরিপাল থেকে ব্যাণ্ড স্ট্যাণ্ড, ৪. আঁটপুর থেকে হাওড়া রেলস্টেশন ৫. চণ্ডীতলা থেকে বাঁকুড়া, ৬. শ্রীরামপুর থেকে কামারপুকুর।

**কলকাতার বহুতলবিশিষ্ট বাড়ীর বাকী কর**

***৫৩০।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৫৭৬।**) **শ্রীদেবপ্রসাদ সরকার :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতার বেশ কিছু বৃহৎ বহুতলবিশিষ্ট বাড়ীর মালিকের কাছে কলকাতা কর্পোরেশনের পাওনা প্রভূত পরিমাণ কর বাকী আছে ; এবং

(খ) সত্য হলে, (১) ১৯৮৪ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত এইরূপ বকেয়া করের পরিমাণ কত, এবং (২) উল্লিখিত পর্যায়ের কতজন বাড়ীওয়ালার কাছে সরকারের এই বকেয়া কর পাওনা আছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ

(খ) ১। আণুমানিক বকেয়া ৭ কোটি ২৫ লক্ষ টাকার-মত।

২। ঐরূপ বাড়ীওয়ালার সংখ্যা ৭৩।

**উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটি এলাকায় বাস স্ট্যাণ্ড নির্মাণ**

***৫৩১।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৯৮৫।**) **শ্রীরবীন্দ্র ঘোষ :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটি এলাকায় বাস স্ট্যাণ্ড নির্মাণ করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(খ) জেলাশাসকের নিকট থেকে প্রয়োজনীয় তথ্যাদি পাওয়া সাপেক্ষে প্রস্তাবটিকে এই আর্থিক বছরের কর্মসূচীর অন্তর্ভুক্ত করার চেষ্টা চলছে।

**অশোকনগর কল্যাণগড় পৌরসভার টাউন হল নির্মাণে অর্থ ব্যয়**

*৫৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬৫।) **শ্রীভূপেন্দ্রনাথ শেঠ ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অশোকনগর কল্যানগড় পৌরসভার টাউন হল নির্মাণের জন্য এ পর্যন্ত কত টাকা ব্যয় হয়েছে :

(খ) উক্ত টাউন হল নির্মাণের জন্য কোন টেণ্ডার আহ্বান করা হয়েছিল কিনা ;

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে টেণ্ডার গ্রহীতার নাম কি ; এবং

(ঘ) তিনি কোনও পার্টির সদস্য কিনা?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অশোকনগর-কল্যাণপুর পৌরসভার টাউন হল নির্মাণের জন্য এ পর্যন্ত ৩১,১৩,১০০ টাকা ব্যয় হয়েছে।

(খ) হ্যাঁ।

(ঘ) মেসার্স দত্ত এণ্ড রাহা কোম্পানী।

(ঙ) জানা নেই।

**কলিকাতা ও দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার মিনিবাস চালু**

*৫৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫০।) **শ্রীসুভাষ গোস্বামী ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলিকাতা ও দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার মিনিবাস চালু করার কোন পরিকল্পনা আছে কি?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে কোন পরিকল্পনা নাই।

**বেহালা উড্ডীয়ন শিক্ষা কেন্দ্রের জন্য বিমান ক্রয়**

*৫৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৯৪।) **শ্রীনিরঞ্জন মুখার্জী ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বেহালা উড্ডীয়ন শিক্ষা কেন্দ্রের জন্য রাজ্য সরকার কয়েক বছর

আগেই সেসুয়া নামক বিমান ক্রয়ের সিদ্ধান্ত নিয়েছিলেন ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ঐ বিমান এখনও পর্যন্ত ক্রয় না করার কারণ কি?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ১৯৮১ সালে রাজ্য সরকার দুইটি বিমান ক্রয়ের সিদ্ধান্ত নিয়েছিলেন এবং ১৯৮২ সালের ডিসেম্বর মাসে ডি. জি., সি. এ., গভঃ অফ ইণ্ডিয়ানের নিকট থেকে বিদেশী মুদ্রার বিনিময়ে একটি বিমানক্রয়ের অনুমোদন পাওয়া যায়।

(খ) বিমানটি ইউ-এস-এ তে প্রস্তুত এবং ঐ বিমান ক্রয়ের জন্য বিদেশী মুদ্রার প্রয়োজন। ডি. জি., সি. ক্রয়ের অনুমোদন প্রাপ্তির পরে ভারত সরকারের অর্থবিভাগকে Foreign Exchange এর অনুমোদন দানের জন্য অনুরোধ করা হয়।

বিভাগীয় মন্ত্রী এবং পরিশেষে মুখ্যমন্ত্রী, কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে বারবার অনুরোধ করা সত্ত্বেও Foreign Exchange এর অনুমোদন পাওয়া যায় না। ফলে বিমানটি ক্রয় করা সম্ভব হয় নি।

**আমহার্স্ট স্ট্রীটে পাম্পিং স্টেশন স্থাপনের পরিকল্পনা**

*৫৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৮৪।) **শ্রীলক্ষ্মীকান্ত দে ঃ** পৌর ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত বর্ষায় আমহার্স্ট স্ট্রীট ৫ ফুট জলের তলায় ছিল ;

(খ) সত্য হলে, এ বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি ; এবং

(গ) এই উপলক্ষে ঐ স্থানে কোন পাম্পিং স্টেশন করার পরিকল্পনা সরকারের আছে কি?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জমা জলের গভীরতা ৫ ফুট হয় নাই।

(খ) হ্যাঁ, গ্রহণ করা হয়েছে।

(গ) না।

**লবণহ্রদে কলকাতার জলযান বিভাগ স্থানান্তরিত**

*৫৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৬০১।) **শ্রীক্ষিতিভূষণ রায় বর্মণ ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতার জলযান বিভাগ লবণ হ্রদে স্থানান্তরিত করার কথা সরকার চিন্তা করছেন ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে এর জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) লবণহ্রদে ৪/৫ সেক্টরে দশ একর জমি নগর উন্নয়ণ বিভাগ জলযান বিভাগের ব্যবহারের কথা স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের নির্ধারিত শর্তাধীনে বরাদ্দ করেছেন, উক্ত জমিতে জলযান বিভাগের অফিস গৃহের সংস্থান করার জন্য পরিবহন বিভাগ নিজস্ব গৃহনির্মাণ করার সিদ্ধান্ত নিয়েছে।

**মেদিনীপুর জেলার এগরা এবং মহিষাদলকে পৌর এলাকা হিসাবে ঘোষণা**

***৫৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২৮০৭।) শ্রীপ্রশান্তকুমার প্রধান ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার এগরা এবং মহিষাদল এলাকা কবে নাগাত পৌর এলাকা হিসাবে ঘোষণা করা হবে ;

(খ) এগরা এবং মহিষাদলের কোন্ কোন্ এলাকা পৌর এলাকার মধ্যে অন্তর্ভূক্ত হবে ; এবং

(গ) এর জন্য পশ্চিমবঙ্গ সরকারের আর্থিক ব্যয় কত হবে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলার এগরা এলাকায় একটি পৌরসভা গঠনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে। প্রস্তাবটি ১৯৮৫-৮৬ সালের মধ্যে বাস্তবে রূপায়িত হওয়ার সম্ভাবনা রয়েছে।

(খ) প্রস্তাবিত এগরা পৌরসভাটি কেবল নিম্নলিখিত মৌজা এবং জে. এল. নং-এর অঞ্চলগুলি নিয়ে সংগঠিত হওয়ার সম্ভাবনা রয়েছে।

**কসবা এগরা - ১ গ্রাম পঞ্চায়েত**

| | | | |
|---|---|---|---|
| ১। কসবা এগরা (পার্টি) | জে. এন. নং | ... | ২৩ |
| ২। জগন্নাথপুর | ... | ... | ২৭ |
| ৩। আদলাবাদ | ... | ... | ২৮ |
| ৪। আলুয়া | ... | ... | ২১ |
| ৫। বঙ্গবিষধর পুর | ... | ... | ২২ |
| ৬। পুরুষোত্তমপুর | ... | ... | ২৪ |
| ৭। কসবা এগরা (পার্টি) | ... | ... | ২৩ |
| ৮। মহেশপুর | ... | ... | ২৫ |
| ৯। আকলাবাদ | ... | ... | ২৬ |

কসবা এগরা ২ গ্রাম পঞ্চায়েত

| | | | |
|---|---|---|---|
| ১০। গুলিপুর | ... | ... | ৩৩ |
| ১১। নাললুয়া | ... | ... | ৩৪ |
| ১২। বস্তিয়া | ... | ... | ৩৫ |

মহিষাদলের বাজারে এই প্রশ্ন ওঠে না।

(গ) আর্থিক ব্যায়ের হিসাব এখনও স্থিরীকৃত হয়নি। প্রস্তাবিত হলে এ-সম্পর্ক সঠিক জবাব দেওয়া সম্ভব।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Kashi Nath Misra on the subject of unprecedented environmental changes in the State. The subject matter of the motion does not call for adjournment of the business of the House. The member may call the attention of the Minister concerned throught Calling Attention, Questions etc.

I therefore, withhold my consent to the motion. The member may, however. read out the text of his motion as amended.

**শ্রীকাশীনাথ মিশ্র :** আমার প্রস্তাব হচ্ছে জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি গুরুত্বপূর্ণ বিষয় আলোচনা করবার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল : বনসৃজন, বৃক্ষরোপন, জলাধার নির্মাণ, ভূমিক্ষয় রোধ, গঙ্গা এবং অন্যান্য নদীর ভাঙ্গন রোধ এবং খাল খনন ইত্যাদির অভাব হেতু পশ্চিমবাংলায় যে অভূতপূর্ব পরিবেশ দেখা দিয়েছে তার প্রতি আশু সজাগ দৃষ্টি না দিলে বর্তমান তাপ প্রবাহ এবং ভবিষ্যতে খরা এবং বন্যার হাত থেকে রক্ষা নেই।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE.

**Mr. Speaker :** I have received 6 notices of Calling Attention, namely :–

1) Police firing at the Village Parbatipur under Basanti P.S. in 24 Parganas on 5. 4. 85 resulting in death of one person by Shri Subhas Naskar, Shri Ganesh Chandra Mondal and shri Amalendra Roy.

2) Physical assault of Ward Master and two Male and two female workers of Berhampur Hospital on 10.4.85 by Dr. Manas Bhunia, Shri Habibur Rahaman. Shri Sk. Imajuddin and Shri Anil Mukherjee.

3) Closure in Reliance and Megan Jute Mill from 15.4.85 by Shri Asok Ghosh. Shri Abdul Mannan and Shri Kashinath Misra.

4) I shall not read this as Shri Kashinath Misra has already given another notice of Calling Attention.

5) Proposed hunger strike till death by the employees of Panchra Cotton Mill for its lay off by Shri Suniti Chattaraj.

6) Drought and acute scarcity of drinking water throughout Midnapur district by Dr. Omar Ali.

I have selected the notice of Shri Subhas Naskar, Shri Ganesh Chandra Mondal and Shri Amalendra Ray on the subject of Police firing at the Village Parbatipur under Basanti P. S. in 24-Parganas on 5.4.85 resulting in death of one person.

The minister in charge will please make a statement on the subject to-day, if possible or give date.

**Shri Patit Paban Phthak :** Sir on the 17th instant.

## MENTION CASES

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় স্পীকার মহাশয়, আমি জলের সম্বন্ধে কিছু বক্তব্য রাখতে চাই। আমাদের মাইনর ইরিগেসন দপ্তর খুব অসহায় বোধ করছে এবং বিদ্যুতের অভাবে কুপকাত হয়েছে। আমাদের বীরভূমে এবং অন্যান্য জেলায় ক্যানেল— এ জল নেই বললেই হয়। এর ফলে বোরো ধান শুকিয়ে যাচ্ছে, গ্রামের গরু, ছাগল পর্যন্ত জল খেতে পাচ্ছে না। আমি এই ব্যাপারে মুখ্যমন্ত্রী এবং মাইনর ইরিগেসন মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। ক্যানেলের জল নিয়ে আমাদের ওখানে দুজনের মৃত্যু পর্যন্ত হয়েছে। যেটুকু জল আছে তাও ঠিকভাবে ডিষ্ট্রিবিউট করা হচ্ছে না। এই ব্যাপারে নানা রকম অব্যবস্থা চলছে এবং দেখছি আইন শৃঙ্খলার কোন বালাই নেই। অবিলম্বে যদি পশ্চিমবঙ্গ সরকার জলসরবরাহ বৃদ্ধি না করে তাহলে দারুণ অবস্থার সৃষ্টি হবে। আমার অনুরোধ হচ্ছে অবিলম্বে ইরিগেসন দপ্তর, মাইনর ইরিগেসন দপ্তর এবং পাবলিক হেল্থ ইঞ্জিনিয়ারিং দপ্তর এক সঙ্গে বসে জলের ব্যবস্থা করুন। আমরা বক্তব্য রাখলে আপনি হয়ত তিরস্কার করবেন বা বহিস্কার করবেন, কিন্তু একথাগুলি তো আমাদের বলতেই হবে। আকাশে যদি বৃষ্টি না হয় যদি ভগবান দয়া না করেন তাহলে আগামী দিনে কি অবস্থা হবে তা বুঝতে পারছি না। দারুন সংকটের মধ্যে পশ্চিমবাংলার মানুষকে পড়তে হবে। It is a serious issue.

আমাদের পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী বীরভূমে গিয়েছেন—তিনি জানেন ওখানকার কি অবস্থা। ওখানে ক্যানেল-এর ওয়াটার নিয়ে যে মানুষ খুব হয়েছে। তার জন্য আমি কাউকে দোষ দিচ্ছি না। তার নিজের বোরো ধান বাঁচাবার জন্য সে খুন হয়েছে। এ ব্যাপারে আমি পুলিশকে দোষ দিচ্ছি না। আমি দোষারোপ করবো সরকারকে। কারণ এই অবস্থার সৃষ্টি হোল কেন। কারণ সরকারের কোন প্ল্যানিং নেই স্কীম নেই। (How to save 'borodhan' and how to distribute canal water properly) তাই আমি আপনার মাধ্যমে সরকারকে বলবো যে এই ব্যাপারে আশু দৃষ্টি দেওয়া দরকার। তা না হলে পশ্চিমবাংলায় দারুন দুশ্চিন্তা নেমে আসবে।

**শ্রী মহম্মদ বাচা মুন্সী :** মিঃ স্পীকার স্যার, আমাদের পশ্চিম দিনাজপুরের ইসলামপুর সাবডিভিসনের চোপড়া থানা অঞ্চলের বিভিন্ন জায়গায় আনারসের বাগান গড়ে উঠেছে। বিভিন্ন জায়গা থেকে সব মালিকরা এসে এখানে আনারসের বাগান করেছে এবং সেখানে আনারস তৈরী

করে তারা বম্বে কলকাতা ইত্যাদি বিভিন্ন জায়গায় বিক্রি করছে। কারণ বাস্তবিকপক্ষে অতো আনারস খাবার লোক ওখানে নেই। কিন্তু যেহেতু যেসব জমিতে আগে চাষ হত এখন তার বেশীরভাগ জমি ভেষ্ট হয়ে গেছে এবং যেহেতু সেখানে আনারসের চাষ হচ্ছে, সেইহেতু ঐ এলাকার লোকদের অন্য জায়গায় কাজ করতে যেতে হচ্ছে, কেউ কেউ শিলিগুড়িতে চলে যাচ্ছে। ১৯৬৭ সালে যেসব জমি ভেস্টেড হয়েছে, এখন সেখানে বাইরের থেকে সব মহাজন মালিকরা এসে এই চাষ করছে। আমার অনুরোধ সেখানে একটা জেলী কারখানা করা হোক। ওখানে প্রচুর আনারস চাষ হচ্ছে, শুধু মেসিন এনে ফার্ম করলেই ওখানকার অনেক লোক কাজ পাবে এবং জেলী শিল্পেরও উন্নতি হবে। এই ব্যাপারে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী[illegible] আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পূর্ত মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম দিনাজপুরের বংশীয়ারী থানার অধীনে ১৮ কিলো মিটারের শিবপুর-মহীপাল রোড নামে একটি রাস্তা আছে। এই রাস্তাটি অর্ধ সমাপ্ত অবস্থায় পড়ে আছে। এবং এই রাস্তার মাঝখানে জামাড় নামক একটি জায়গায় একটি কাঠের ব্রীজ আছে। সেই কাঠের ব্রীজের তক্তাগুলি সম্পূর্ণভাবে চুরি হয়ে গেছে।

যার ফলে এখন মানুষ কাঠের ব্রীজের নীচে দিয়ে যাতায়াত করে এবং গত বর্ষার সময় যে নুতন রাস্তাটি তৈরী হয়েছিল বন্যার জলের চাপে জনসাধারণ সেই রাস্তাটা কেটে দিয়েছে, সেই জন্য আপনার মাধ্যমে পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যাতে বর্ষার আগে এই কাঠের ব্রীজ মেরামত করা হয় তা নাহলে জনসাধারণের দুর্গতির সীমা থাকবে না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**[1.25 – 1.35 p.m.]**

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে লোকসভার নির্বাচনের আগে তদানীন্তন রেল মন্ত্রী এই রাজ্যের যুব সমাজকে প্রলুব্ধ করার জন্য অনেক টোপ ফেলেছিলেন এবং চাকরি দেবার জন্য বহু জনসভায় বক্তব্য রেখেছিলেন এবং আমরা দেখেছি রাজ্যের বিভিন্ন রেল ষ্টেশনে বেশ কয়েক হাজার ক্যাজুয়াল কর্মী তিনি নিয়োগ করেছিলেন। নুতন সরকার কেন্দ্রে হবার পর দেখা গেল এই রাজ্যের যে প্রতিনিধি রেলমন্ত্রী ছিলেন, তিনি ছাঁটাই হয়ে গেলেন, সঙ্গে সঙ্গে সেই ক্যাজুয়াল কর্মীরাও ছাঁটাই হলো। পরে এই রাজ্য থেকে নির্বাচিত প্রতিনিধি যিনি কেন্দ্রের আইন মন্ত্রী হয়েছেন এবং এই রাজ্যের কংগ্রেসী সংসদ সদস্যদের অনুরোধে সেই সমস্ত ক্যাজুয়াল কর্মী ছাঁটাই বন্ধ হলেও এখন দেখছি সেই সমস্ত ক্যাজুয়াল কর্মীরা আবার ছাঁটাই হচ্ছে এবং ঐ কংগ্রেসী নেতারা যা প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং বিভ্রান্ত করেছিলেন, তাঁরা এখন বলছেন এই ব্যাপারে তাদের কোন দায় দায়িত্ব তাঁরা নিতে পারবেন না। তদানীন্তন রেলমন্ত্রী এবং কংগ্রেসী নেতারা এই সব ক্যাজুয়াল কর্মীদের পার্মানেন্ট করে দেবেন বলেছিলেন, এখন তাঁদের আর খুঁজে পাওয়া যাচ্ছে না। এই সব ক্যাজুয়াল কর্মীরা এখন একটা অসহায় অবস্থায় পড়েছে। আপনার কাছে আবেদন আপনি যদি কিছু করতে পারেন, কারণ ওঁরা তো ভাঁওতা দিয়ে ছেলেগুলোক বিভ্রান্ত করে সরে পড়েছেন, আপনি দেখুন কিছু করতে পারেন কিনা।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হলো ক্রমাগত পুলিশের যে তাণ্ডব চলছে এবং যে সব ঘটনা ঘটছে তার নির্দেশ আপনি পেয়েছেন। দুর্গাপুরের ঘটনা, বাসন্তির ঘটনা, কুচবিহারের ঘটনা তার প্রমাণ। গত ১২/৪/৮৫ তারিখে প্রধানমন্ত্রী রাজীব গান্ধী বোলপুরে

এসেছিলেন। সেই জন্য ডিউটিতে বীরভূম গিয়েছিলেন বাঁকুড়ার কিছু পুলিশ। ফেরার পথে রবীন্দ্র সরণী বলে বাঁকুড়া সদর থানার নিকট একটি রাস্তায়, তারা হঠাৎ ভ্যান থেকে নেমে পার্শ্ববর্তী লোকেদের ঠেঙ্গাতে আরম্ভ করে। এই যে ঘটনাগুলো ঘটছে, এই যে অরাজকতার ভাব, তারা বন্ধু হিসাবে কাজ করার পরিবর্তে, যেভাবে শত্রুর মনোভাব নিয়ে ব্যবহার করছে, এটা অত্যন্ত লজ্জাজনক। সেখানে প্রত্যেকটি রাজনৈতিক দল এবং সেখানকার নেতারা এই ব্যাপারে ক্ষুব্ধ। এই রকম যদি ঘটনা ঘটে - বাঁকুড়ার রবীন্দ্র সরনীতে পুলিশ নির্বিচারে জনসাধারণের উপর লাঠি চালালো, এটা অত্যন্ত লজ্জাজনক ঘটনা। আমি আপনার মাধ্যমে বলছি, পুলিশের এই অরাজকতা এবং তাণ্ডব বন্ধ করার বিরুদ্ধে একটা ব্যবস্থা নেওয়া হোক, একটা কমিশন করা হোক, পুলিশ এই যে ক্ষমতার অপব্যবহার করছে, তার নিরশন হোক এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা উদ্বেগজনক ঘটনার প্রতি মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার তেহট্ট ২ নম্বর ব্লকে পলষনড়ে হাইস্কুলে কয়েকজন নতুন শিক্ষক নিয়োগ হবে। সেখানে একদল লোক দাবী তুলেছে যে সরকারী যে নিয়মনীতি আছে সেই নিয়মনীতিকে উপেক্ষা করে তাদের মনোমত লোককে সেখানে নিয়োগ করতে হবে। শুধু শিক্ষকদের ম্যানেজিং কমিটির সদস্যদের মধ্যে নয়, অন্যান্য মানুষের মধ্যেও তারা নানাভাবে সন্ত্রাস সৃষ্টি করছে। এক জন্য শিক্ষক যখন স্কুলে যোগ দিতে আসছিলেন তখন তাকে রাস্তার মধ্যে একদল লোক আক্রমণ করে। তাকে শাসায় এবং বলে যে তুমি অমুক সাবজেক্ট পড়াতে পারবেনা, অমুক সাবজেক্ট পড়াতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষাক্ষেত্রে যে শৃঙ্খলা ফিরিয়ে আনা হয়েছিল, কিছু লোক আবার শিক্ষাক্ষেত্রে একটা নৈরাজ্যের সৃষ্টি করতে চেষ্টা করছে। কাজেই এই বিষয়ে তদন্ত হওয়া প্রয়োজন। আমি যতদূর জানি এই ব্যাপারে এস. ইউ. সি'র নামধারী কিছু লোক রয়েছে. তারা নিম্নমানের শিক্ষককে নেবার জন্য, সরকারী নিয়মনীতি বহির্ভূত কাজ করার জন্য একটা সন্ত্রাস সৃষ্টি করছে। আমি সে জন্য আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গতকাল রেলের বাড়তি ভাড়া এবং মাশুল বৃদ্ধির প্রতিবাদে শিয়ালদহ, হাওড়া ইত্যাদি বিভিন্ন ষ্টেশনে কংগ্রেস ছাড়া এস. ইউ. সি. সহ ৮ পার্টির নেতৃত্বে যে শান্তিপূর্ণ অবস্থান হয়, যে প্রতিরোধ মিছিল হয়েছিল, সেই মিছিলের উপরে পুলিশ নির্মমভাবে তাণ্ডব চালিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে মিছিল অত্যন্ত শান্তিপূর্ণ ছিল, অত্যন্ত সুশৃঙ্খল ছিল সেই মিছিলের উপর পুলিশ ইনডিসক্রিমিনেটলি লাঠি চালায়, গুলি চালায়, টি. আর. গ্যাস চালায়। পুলিশ নিজেই উত্তেজনা সৃষ্টি করার জন্য পাথর ছুঁড়েছে, ইট ছুঁড়েছে, অন্য দিকে যারা শান্তিপূর্ণ অবস্থান করছিল তাদের অ্যাটেম্পট টু মার্ডার এই ধারায় গ্রেপ্তার করেছে। পুলিশ কতখানি ভিনডিক্টিভ হলে এই ধরণের অ্যাটিচুড তাদের হতে পারে সেটা আপনি নিশ্চয় বুঝতে পারছেন। কাজেই আমি আপনার মাধ্যমে আবেদন করছি যাতে সমস্ত ব্যাপারটা নিরপেক্ষ তদন্ত হয় তার জন্য একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন তদন্ত কমিশন গঠন করা হোক। সঙ্গে সঙ্গে এই কথাও বলতে চাই যে রেলে যে ভাবে বাড়তি ভাড়া এবং মাশুল চাপিয়ে দেওয়া হচ্ছে তার বিরুদ্ধে মাননীয় মুখ্যমন্ত্রীসহ অনেকেই বলেছেন যে এটা অত্যন্ত অন্যায়, এর বিরুদ্ধে প্রতিবাদ হওয়া দরকার। কিন্তু দুঃখের বিষয় তাদের বক্তব্যের সঙ্গে কাজের কোন সংগতি দেখছি না। আজকে যখন রেলের বাড়তি ভাড়া এবং মাশুলের বিরুদ্ধেপ্রতিবাদ করা হল,

শান্তিপূর্ণভাবে প্রতিরোধ করা হবে তখন তাদের উপরে পুলিশের গুলি চললো, লাঠি চললো, টি. আর. গ্যাস চললো। আমরা ইতিপূর্বে দেখেছি যখন পশ্চিমবঙ্গে বন্ধ হয়েছে তখন জ্যোতিবাবু বলেছেন যে রেল কর্তৃপক্ষ পুলিশ চাইলেও পুলিশ দিয়ে রেল চলবে না, ন্যায় সঙ্গত কোন আন্দোলনে পুলিশ বিরোধিতা করবে না। কিন্তু আমরা এখানে তার ব্যতিক্রম দেখছি। রেল কর্তৃপক্ষের কাছ থেকে রাজ্য সরকারের কাছে সাহায্য চেয়ে পাঠানো হয়েছে কিনা আমি জানিনা। ........

( এই সময়ে মাইক বন্ধ হয়ে যায়)

**[1.35 – 1.45 p.m.]**

**শ্রী সুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্প মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন কল্যাণীতে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে লাইসেন্স বের করে বিভিন্ন কলকারখানা গড়ে উঠেছে। ইঞ্জিনিয়ারিং, রাবার এবং বিভিন্ন রকম শিল্প সেখানে গড়ে উঠছে। সেখানে নিকো কারখানাও গড়ে উঠতে আরম্ভ করেছে। আপনি জানেন নিকো কারখানার নির্মাণ কাজ গত ১০ তারিখে শুরু হয়েছে। সবে পাইলিং শুরু হয়েছে এমন সময় একদল লোক, তারা নিজেদের কংগ্রেস জাতীয়তাবাদী কর্মী বলে দাবী করেন, জোর পূর্বক বোমা, পাইপগান ইত্যাদি নিয়ে নিজেদের মধ্যে মারামারি আরম্ভ করে দিলেন। তার ফলে কাজ বন্ধ হয়ে গেল। পরের দিন আবার কাজ শুরু করা হল। যথারীতি আবার ঐ কংগ্রেস জাতীয়তাবাদী কর্মীরা নিজেদের মধ্যে মারামারি আরম্ভ করে দিলেন। এর ফলে নিকো কারখানা এখন অনিশ্চয়তার মধ্যে চলে যাবার উপক্রম হয়েছে। তাই আমি প্রশাসনকে হস্তক্ষেপ করতে বলছি। মাননীয় শিল্পমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে আমার আবেদন, এই সব অসামাজিক ব্যক্তিদের ওখান থেকে সরিয়ে দিয়ে কারখানাটি যাতে আবার তাদের কাজ শুরু করে সেদিকে দৃষ্টি দিন।

**শ্রী হবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি দুঃখজনক ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা পশ্চিম আব্দুল বেড়িয়া প্রাথমিক বিদ্যালয়ের প্রধান শিক্ষক জালালুদ্দিন অত্যন্ত সুনামের সঙ্গে প্রধান শিক্ষকতার কাজ করে আসছেন। বিগত ১৯৮৩ সালে চক্রান্ত করে বেলডাঙ্গা থানায় একটি কেস করা হয় এবং সেই কেসে জালালুদ্দিনকে জড়িয়ে দেওয়া হয়। তিনি যথারীতি কোর্ট থেকে জামিন নিয়েছেন, পুলিশ এ্যারেষ্ট করেনি। কোর্ট থেকে যেহেতু তিনি জামিন পেয়েছে সেই জন্য তাকে হাজত বাস করতে হয়নি। অথচ দেখা যাচ্ছে হঠাৎ কয়েকদিন আগে মুর্শিদাবাদ জেলা স্কুল বোর্ড থেকে ঐ কেসের রেফারেন্স দিয়ে, যেহেতু তাকে ঐ কেসের আসামী করা হয়েছে, সেই জন্য ১৯৮৫ সালের এপ্রিল মাসে তাকে সাসপেণ্ড করে দেওয়া হল। যেহেতু এই জালালুদ্দিন আহমেদ একজন কংগ্রেস কর্মী, সেই জন্য অন্যায় ভাবে চক্রান্ত করে তাকে সাসপেণ্ড করা হল। স্যার, আপনি একজন অভিজ্ঞ এ্যাডভোকেট। একজন মানুষের নামে, একজন শিক্ষকের নামে কেস করলেই যদি তাকে সাসপেণ্ড করা হয় তাহলে বহু শিক্ষকের নামেই তো কেস করা হয়েছে তাদের কেন সাসপেণ্ড করা হয়নি? স্যার, আপনি আইনজ্ঞ মানুষ, এটার বিচার করুন। একজন গরীব শিক্ষককে সাসপেণ্ড করার জন্য তার ছেলেমেয়েরা না খেতে পেয়ে মারা যেতে বসেছে। তাই এই বিষয়টি প্রাথমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়কে দেখতে অনুরোধ করছি।

**ডাঃ ওমর আলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ে আমাদের বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিমবাংলায় যারা গৃহস্থ অথবা কলকারখানায় বিদ্যুৎ ব্যবহার করেন তাদের

জন্য বিদ্যুৎ ব্যবহারের একটা মিটার থাকে। নির্দিষ্ট সময় অন্তর অন্তর সেই মিটার রিডিং নেওয়া হয় এবং যে পরিমাণ বিদ্যুৎ খরচ হয় সেই পরিমাণ বিল তাদের কাছে প্রাপ্য হয় এবং সেই টাকা তাদের কাছ থেকে আদায় করা হয়। কিন্তু গ্রামাঞ্চলের অগভীর নলকূপের মালিক ছোট ছোট কৃষক তাদের বেলায় কিন্তু এই পদ্ধতি চালু নেই এবং তাদের সেখানে কোন মিটার থাকে না। তাদের বছরে ১১০৪ টাকা দিতে হয়। এতে ধনী চাষী এবং গরীব চাষীদের মধ্যে কোন তফাৎ থাকে না। কোন স্যালো টিউবওয়েলে যদি ২ একর জমি চাষ হয় তাহলেও তাকে ১১০৪ টাকা দিতে হবে। আবার ৫ একর জমি চাষ হলে সেখানে অনেক বেশী বিদ্যুৎ খরচ হবে, সেখানেও কিন্তু ঐ ১১০৪ টাকাই দিতে হবে। এটা অযৌক্তিক এবং চাষীদের প্রতি অবিচার করা হচ্ছে বলে আমি মনে করি। অন্যান্য বিদ্যুত ব্যবহারকারীদের সঙ্গে চাষীদের এই তফাৎটা পরিবর্তন করে তাদের মিটার দেবার ব্যবস্থা করা হোক এবং সেই মিটারের ভিত্তিতে তাদের কাছ থেকে বিদ্যুৎ চার্জ আদায় করা হোক। এই নিয়ম চালু করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী প্রবোধ পুরাকাইত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিচার বিভাগের এবং কারা বিভাগের মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি স্যার, বিভিন্ন সময়ে সংবাদপত্রে প্রকাশিত সংবাদের ভিত্তিতে আমরা দেখছি, পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলে প্রায় শতাধিক নিরপরাধ বন্দিনী বছরের পর বছর বিনা বিচারে আটক হয়ে আছেন। এরা কোন অপরাধে অভিযুক্ত হয়ে জেলে যায় নি বরং দেখা গেছে ধর্ষণ ইত্যাদি কেসে এবং নাবালিকা হরণের ব্যাপারের সঙ্গে এরা যুক্ত, এরাই অভিযোগ করেছিল অথচ এরাই আটক হয়ে আছে, অপর দিকে যাদের সম্বন্ধে অভিযোগ করেছিল সেই সমস্ত আসামীরা খালাস পেয়ে গেছে। স্যার, সেই অভিযোগকারিণী নির্যাতিতা, তাদের বছরের পর বছর বিনা বিচারে জেলে আটক রাখার বহু ঘটনার একটি ঘটনা সম্প্রতি হাওড়া জেলার আদালতে প্রকাশ পেয়েছে এবং সেখানে সেই বন্দিনী মহিলাকে শেষ পর্যন্ত ছেড়েও দিতে হয়েছে। আলিপুর আদালতের জনৈক আইনজীবি নিজেই এ ব্যাপারে উদ্যোগ নিয়েছেন। স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়দের আমি বলব, মানসিক দৃষ্টিভঙ্গী নিয়ে এই সমস্ত ঘটনাগুলি দেখুন এবং দেখে অবিলম্বে যাতে নিরপরাধ বন্দিনীদের মুক্তি দেওয়া যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী যামিনী ভূষণ সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কিছুক্ষণ আগে প্রশ্নোত্তরকালে কলকাতা বিমানবন্দরের সম্পর্কে এখানে কিছু আলোচনা হ'ল, আমি সেই কলকাতা বিমান-বন্দর সম্পর্কেই রাজ্যসরকারের মাননীয় পরিবহণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি প্রস্তাব রাখতে চাই। এই প্রসঙ্গে কংগ্রেসী সদস্যদের কাছে আমার অনুরোধ, আমার প্রস্তাবগুলিকে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে না দেখে এবং এ নিয়ে ঝগড়াঝাটি না করে কি ভাবে এই প্রস্তাবগুলি একসঙ্গে রাখা যায় সেটা চিন্তা করে দেখুন। স্যার, কলকাতা বিমানবন্দরের অবস্থা যা দাঁড়িয়েছে তাতে টেকনিক্যাল ইঞ্জিনিয়াররা বলছেন কোলকাতা বিমানবন্দর এইভাবে চললে এটা একেবারে ট্রানজিট ষ্টেশনে পরিণত হবে। ইঞ্জিনিয়ারদের মত হচ্ছে, এ ক্ষেত্রে সঠিক পদ্ধতি এবং প্ল্যান নেওয়া প্রয়োজন। প্রস্তাবগুলি হচ্ছে, ফকার ফ্রেণ্ডশিপ ফ্লাইটের চূড়ান্ত পর্যায়ের ঘাঁটি কোলকাতায় স্থাপন করা হোক। দ্বিতীয়তঃ প্রচলিত ইণ্ডিয়ান এয়ারলাইন্সের এয়ার বাস কোলকাতা ভিত্তিক বেস করা হোক। বোম্বাই-এ এটা করা হয়েছে যেহেতু বোম্বাই-এ ক্যারাভাল বিমান নামে। তৃতীয়তঃ, নিয়ম হচ্ছে, নতুন বিমান দিল্লী বেস, দ্বিতীয় পর্যায়ে ফকার ফ্রেণ্ডশিপ কোলকাতায়, তৃতীয় এ্যাভরো হায়দ্রাবাদে, চতুর্থ ক্যারাভাল বোম্বাইয়ে। দ্বিতীয় স্তরে ভাইকাউন্টকে ফেস আউট করে দিল্লীতে, ৭৩৭ বোয়িং বোম্বাইয়ে ব্যবস্থা

করা হল। কোলকাতায় এখন বোয়িং ৭৫৭ কিম্বা অন্য বিমানের ব্যবস্থা করা দরকার। বায়ুদূতের প্রধান অপারেশন কেন্দ্র কোলকাতায় হওয়া উচিত . ' কারণ পূর্ব ভারতের পাহাড়ী এলাকা যথা নেফা, মিজোরাম, নাগাল্যাণ্ড, মেঘালয় ইত্যাদি জায়গা রয়েছে। কিন্তু তা না করে দিল্লীর সফদরজং বিমানবন্দরে 'বায়ুদূতের' হেড কোয়ার্টার কর হয়েছে এবং এরজন্য বহুতল বাড়ী ও অবতরণ ক্ষেত্রে ফ্লাই ওভার ইত্যাদি করা হয়েছে। এটা কোলকাতায় করা দরকার। ভিন্ন ভিন্ন ধরণের বিমানের যন্ত্রাংশ এবং ইঞ্জিন তৈরীর কারখানা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে করা হয়েছে — ব্যাঙ্গালোরে, মহারাষ্ট্রের নাসিকে, উড়িষ্যার কোরাপুটে, কানপুরে, লখনৌ, হায়দ্রাবাদে কিন্তু কোলকাতায় বা পশ্চিমবঙ্গে কোন ম্যানুফ্যাকচারিং ইউনিট নেই।

কয়েক বৎসর পূর্বে বিদেশীরা মতামত দিয়েছিল যে, কলকাতা ইঞ্জিন এবং যন্ত্রাংশ ওভার-হলিং করার জন্য আদর্শ-স্থানীয় জায়গা। এই কাজের জন্য ১৫০ একর জমি বরাদ্দ হয়েছিল, সে জমি অধিগ্রহণ করা আছে। কিন্তু সে জমিতে এখনো পর্যন্ত কিছুই করা হয়নি। এ ছাড়া দেশের নিরাপত্তার দিক দিয়েও কলকাতা উপযুক্ত স্থান। মাননীয় স্পীকার স্যার, আমি কংগ্রেসী বন্ধুদের বলতে চাই যে, দিল্লী এবং সমুদ্র উপকূলে বোম্বাই পাকিস্তানের বর্ডার থেকে বেশী দূর নয়। সুতরাং দেশের নিরাপত্তার কথা চিন্তা করে কলকাতায় বিমান অবতরণ ক্ষেত্রের কথা চিন্তা করা উচিত। এই পরিপ্রেক্ষিতে আমি স্পীকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই প্রস্তাব পেশ করছি, তিনি এটি দিল্লীতে পাঠিয়ে দিন।

### [1.45 – 1.55 p.m.]

**শ্রী শেখ ইমাজুদ্দীন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার বহরমপুর সদর শহরে নিউ জেনারেল হাসপাতাল বলে একটি হাসপাতাল আছে, বর্তমানে সেই হাসপাতালটিতে অচলাবস্থা চলছে। অবশ্য আমরা জানি পশ্চিমবাংলার বিভিন্ন হাসপাতালে অচলাবস্থা চলছে। তবে সম্প্রতি বহরমপুর হাসপাতালে যে ঘটনা ঘটেছে তা অত্যন্ত লজ্জাকর। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, একজন অবিবাহিতা তরুণী মহিলার উপর হাসপাতালের কর্মীরা ধর্ষণ করে। ফলে বহরমপুর শহরে জন-বিক্ষোভ দেখা দেয়। গত ১০/৪/৮৫ তারিখ প্রায় ৩০০/৪০০ লোক হাসপাতালে গিয়ে হাসপাতাল কর্মীদের মারধোর করে। এর ফলে ওখানে যে সমস্ত রোগীরা ভর্ত্তি আছে, তারা যারা আউট ডোরে চিকিৎসার জন্য সেখানে যায়, তারা, যারা রোগীদের দেখাশোনা করতে যায়, তারা, এবং হাসপাতালের কর্মীরা নিরাপত্তার অভাব বোধ করছে। সারা শহর আতংকে ছেয়ে গিয়েছে। হাসপাতালে নিরাপত্তার অভাবে একটা অচলাবস্থার সৃষ্টি হয়েছে। এই অবস্থায় অবিলম্বে এই হাসপাতালটির দিকে নজর দেওয়া দরকার। সরকারের পক্ষ থেকে এখন পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করা সম্ভব হয়নি। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি তাঁকে অনুরোধ করছি যে, অবিলম্বে তিনি ঐ ঘটনার তদন্তের নির্দেশ দিন এবং হাসপাতালটি যাতে সুষ্ঠভাবে চলে তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন।

**মিঃ স্পীকার :** শ্রী গৌরচন্দ্র কুন্ডু। অনুপস্থিত। মেনশন ফাইল করেন, কিন্তু থাকতে পারেন না!

**শ্রী বিভূতী ভূষণ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পিংলা, সবং, নারায়ণগর, এগরা এবং রামনগরে বহু মাদুর শিল্পী মাদুর শিল্পের সঙ্গে যুক্ত আছেন।

বিশেষ করে রামনগরে পাঁচ হাজারেরও বেশী মাদুর শিল্পী আছেন, কিন্তু অর্থনৈতিক অনটনের জন্য তাঁরা এই শিল্পের প্রসার ঘটাতে পারছেন না। অতীতে এই সমস্ত অঞ্চলের মাদুর শুধু পশ্চিমবঙ্গেই নয়, সারা ভারতবর্ষে রপ্তানী হ'ত। বিগত কংগ্রেসী আমলে এই শিল্প প্রচণ্ডভাবে অবহেলিত হয়েছে। বামফ্রন্ট সরকার এই শিল্পকে কিছু অর্থনৈতিক সাহায্য দিয়েছেন, কিন্তু আরো বেশী অর্থনৈতিক সাহায্যের প্রয়োজন আছে। এই শিল্পের যথেষ্ট ঐতিহ্য আছে এবং সেই সঙ্গে গুরুত্বও আছে। রামনগরে যে সব কারুকার্য করা মাদুর প্রস্তুত হয় তা অতীতে শুধু ভারতবর্ষের মধ্যেই নয় ভারতবর্ষের বাইরেও রপ্তানী হয় এবং কদর পায় সেই হিসাবে আমি এই অতি ঐতিহ্যপূর্ণ শিল্পকে রক্ষা করার জন্য মাননীয় কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি শিক্ষা দপ্তরের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এবং আমাদের এই বিধানসভার মাননীয় সদস্যদের অবগতির জন্য বিষয়টি তাঁদের জানাচ্ছি। স্যার, পুরুলিয়ায় যিনি ফিজিক্যাল এডুকেশান অফিসার আছেন, তিনি একাধারে পুরুলিয়া এবং বাঁকুড়ার ফিজিক্যাল এডুকেশন অফিসার। এহেন অফিসার হায়ার সেকেণ্ডারী পরীক্ষার ফিজিক্যাল এডুকেশানের হেড একজামিনার। এঁর মেয়ে এ বছর হায়ার সেকেণ্ডারী পরীক্ষা দিচ্ছে, অথচ আমরা বুঝতে পারছি না এঁকে কিভাবে হেড একজামিনার করে রাখা হয়েছে। এ নিয়ে পুরুলিয়া মাষ্টার মশাই মহলে এবং হেড মাষ্টার মশাই মহলে যথেষ্ট বিক্ষোভ আছে। যাঁর মেয়ে হায়ার সেকেণ্ডারী পরীক্ষা দিচ্ছে, তিনি কি করে সে পরীক্ষার হেড একজামিনার থাকেন? পুরুলিয়া শহরে এই সাবজেক্টে অনেক কোয়ালিফাইড টিচার আছেন, তাঁদের মধ্যে থেকে একজনকে শুধুমাত্র একজামিনার করে রাখা হয়েছে। আমি মনে করি শিক্ষা বিভাগের এই সমস্ত অরাজকতাগুলি মাননীয় মন্ত্রীমহাশয়দের চোখে পড়ে না, যার জন্য এ সবের কোন বিহিত হয় না। এ বিষয়ে আমি আপনার মাধ্যমে সদস্যদের সচেতন করে দিতে চাই, যাতে এই জিনিস চলতে না পারে। এ জিনিস কখনই চলতে পারে না, তাই আপনার মাধ্যমে আমি এই হাউসের প্রতিটি সদস্যকে সচেতন করে দিতে চাইছি। ধন্যবাদ।

**শ্রী গৌরহরি আদক :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পাবলিক হেলথ ইঞ্জিনীয়ারিং দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় বহু সমস্যা আছে। সেই সমস্যার সঙ্গে বর্ত্তমানে জলের সমস্যা প্রকট হয়ে দেখা দিয়েছে। আমি সেই সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, আমার নির্বাচনী এলাকায় হাওড়া জেলার শ্যামপুর থানা এলাকায় শ্যামপুর ১ নম্বর এবং ২ নম্বর ব্লকে প্রায় ৩১৮ টি গ্রামের মধ্যে প্রায় অধিকাংশ গ্রামে টিউবওয়েল নেই, খারাপ হয়ে গিয়েছে। সেখানে টিউবওয়েল এখনই প্রয়োজন। যে টিউবওয়েলগুলি এখনও সচল অবস্থায় আছে সেখানে প্রচুর ভীড়, মানুষকে লাইন দিয়ে জল নিয়ে হয়। অনেক সময় দেখা যায়, যেখানে জলের স্তর ৭৫০ থেকে ৮০০ ফিট সেখানে কিন্তু টিউবওয়েলগুলি ৩৫০, ৪০০ কিংবা ৫০০ ফিট পর্যন্ত খুঁড়ে টিউবওয়েল বসানো হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে ঐ এলাকার শ্যামপুর ১ নম্বর এবং ২ নম্বর ব্লকে যে টিউবওয়েলগুলি খারাপ হয়ে আছে সেগুলি সারানোর জন্য এবং নতুন বরাদ্দ করবার জন্য পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শুধু আপনার দৃষ্টি আকর্ষণ করছি না রাজ্যসরকারকে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার দাবী জানাতে চাইছি। গত ১৩ই এপ্রিল বেহালা থানার উদ্যোগে হকার উচ্ছেদ শুরু হয়। ওখানকার স্থানীয় কংগ্রেস নেতৃবৃন্দ বিশেষ

করে এ. আই. সি. সি. প্রবীন গান্ধীবাদী নেতা শ্রী সুবোধ দাসের নেতৃত্বে পুলিশের কাছে আবেদন জানানো হয় চৈত্র সংক্রান্তি এবং ১লা বৈশাখ বাদ দিয়ে তারপর যেন হকার উচ্ছেদের কাজ করেন। কিন্তু ওখানকার মন্ত্রী অর্থাৎ পরিবহন মন্ত্রী নির্দেশ দিলেন, পুলিশ দরকারে লাঠি দিয়ে পিটিয়ে হকার উচ্ছেদ করুক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুবোধ দাসকে যে শুধু পেটানো হয়েছে তাই নয়, তাঁকে এমনভাবে মারা হয়েছে যে তাঁর মাথায় ৫টি জায়গায় ৪টি করে সেলাই হয়েছে এবং তিনি বিদ্যাসাগর হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছেন। দোষী পুলিশ অফিসার যারা এদেরকে মেরেছে তাদের বিরুদ্ধে যখন মিছিল করে ডেপুটেসানে যাওয়া হয় তখন তাদের মধ্যে ১৬০ জনকে গ্রেপ্তার করা হয়। তাদেরকে প্রতিদিন নির্দয়ভাবে বিনা কারণে থানার মধ্যে মারা হচ্ছে পি. সি. নিয়ে। আমি এইটুকু বলতে চাই, সভ্য দেশের সরকার যারা কলকাতার মধ্যে এইরকম ব্যাভিচার করছে এবং পুলিশ দিয়ে প্রবীন মানুষকে পিটিয়ে ক্ষমতার মিস-ইউজ করছে আগামীদিনে সেটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি করতে পারে। আমি দাবী করছি, দোষী পুলিশ অফিসারদের সাজা দেবার ব্যবস্থা করা হোক এবং বিনা কারণে যাদের গ্রেপ্তার করে রাখা হয়েছে তাদেরকে বিনা শর্তে মুক্তি দেবার ব্যবস্থা করো হোক। এটা যদি না করা হয় তাহলে পরবর্তীকালে ঐ বেহালা অঞ্চলে যে আন্দোলন হবে তারজন্য সম্পূর্ণ দায়ী থাকবেন এই রাজ্য সরকার। সুতরাং আমি এই ব্যাপারটি বিবেচনা করতে অনুরোধ করছি এবং এই হঠকারিতার তীব্র নিন্দা করছি।

**শ্রী লক্ষীকান্ত দে ঃ** মাননীয় স্পীকার স্যার, বর্ষার মেঘ দেখলে কবিরা কাব্য লেখেন আর প্রেমিকেরা উদাস হয়ে যায়। গ্রামের চাষীরা বর্ষার মেঘ দেখলে উৎফুল্ল হয়ে ওঠেন। কিন্তু আমার এলাকার জনসাধারণ বর্ষার মেঘ দেখলে ভীত হয়ে পড়েন। কারণ গতবার প্রথম বর্ষায় আর্মহার্স্ট স্ট্রীট এলাকায় ৫ ফুট জল জমে গিয়েছিল। তাই ওখানকার জনসাধারণ বর্ষার মেঘ দেখে ভীত। আমি তাই আপনার মাধ্যমে পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ অঞ্চলে পাম্পিং ষ্টেশন করা হয় এবং জলটাকে ক্যানেলে পুস্ করে ফেলে দেওয়া হয় তাহলে জলটা তাড়াতাড়ি নামে। এখানে ৪৮ ঘণ্টা ধরে জল জমে আছে। এই আবেদন আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর কাছে রাখছি।

**[1.55 – 2.05 p.m.]**

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং সাথে সাথে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবী জানাচ্ছি এই ব্যাপারে সুবিচারের জন্য। স্যার, হাওড়ার মালীপাঁচঘড়া থানার ২০, ২১ এবং ২১/১, জে. এন মুখার্জী রোডে একটি বড় পুরানো দোতলা বাড়ী, সেখানে প্রায় ৪৫ ঘর ভাড়াটে বাস করে। হঠাৎ কি কারণে আমরা জানিনা, একটা বিরাট পুলিশ বাহিনী নিয়ে সেই বাড়ী ভাঙ্গা শুরু হয়ে গেল। ৪৫ ঘর ভাড়াটে কে সেই বাড়ী থেকে বের করে দেওয়া হল, তাদের জিনিসপত্র লুঠ করা হোল। খাট, আলমারী প্রভৃতি জিনিষ ফেলে দেওয়া হল। আমি প্রতিটি ব্যাপারের ছবি নিয়ে এসেছি, আপনার কাছে দেব। আবাল বৃদ্ধ বণিতা কেউ সেখানে পুলিসের লাঠির মার থেকে বাদ যায়নি। সংসদীয় বিষয়ক মন্ত্রী মহাশয় শ্রী পতিত পাবন পাঠক সরেজমিনে গিয়ে দেখে এসেছেন। আমি ঘটনাটি শোনা মাত্র হাওড়ার এস. পি. ডি. এমের কাছে ফোণ করি এবং জিজ্ঞাসা করি যে হাইকোর্টের কোন অর্ডার আছে কিনা, এবং হাওড়ার পৌরসভার কোন অর্ডার আছে কিনা? হাইকোর্টের কোন অর্ডার নেই, সাম গুপ্ত বাড়ীটা কিনেছেন বলে আমরা শুনেছি। বাড়ীওয়ালা এবং ঐ ৪৫ ঘড় ভাড়াটের উপর হঠাৎ ঝাঁপিয়ে পড়ে তাদের মারধোর করে, তাদের জিনিসপত্র লুঠ করে রাস্তায় ফেলে দেওয়া হলো। স্থানীয় অধিবাসীরা সারারাত্রি ধরে ঐ ২০০ জন লোককে আশ্রয় দেবার চেষ্টা করেছেন। এটা কংগ্রেস, সি.পি এমের কোন

ব্যাপার নয়, ঐ এলাকার সমস্ত মানুষ এই ব্যাপারে তীব্র ধিক্কার জানিয়েছেন। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যদি আমার বিবৃতি ঠিক হয় তাহলে যেন এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী পণ্ডিত পাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী অশোক ঘোষ মহাশয় যে বিষয়টি বললেন, আমিও সেখানে গিয়ে দেখি যে ঐ থানার কিছুউ পুলিশ অফিসার এবং ঐ এলাকার কিছু সমাজবিরোধী একযোগে কাজটি করেছে। অন্ততঃ পক্ষে ২০০ জন লোক বাড়ীটি ভাঙ্গতে আরম্ভ করে। ব্যাপারটি খুবই অন্যায়ভাবে হয়েছে এবং এজন্য কেস ও হয়েছে। আমিও ঐ একই কথা বলছি যে এই ব্যাপারে অনুসন্ধান করে যেই দোষী হোক, তার একটা শাস্তির ব্যবস্থা হোক।

**শ্রী অজিত কুমার ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ব্যাপারটি অদ্ভুত। আমার কনসটিটিউয়েন্সি নৈহাটী এবং পাশের কন্সটিটিউয়েন্সি বীজপুরে ১৩.৪.৮৫ তারিখে রেল লাইনের পূর্ব পাড়ে রেল মাঠের ওখানে একটি ছেলে তার নাম কৃষণ পরামানিক, ডাক নাম কৃষ্ণ, তাকে কিছু কংগ্রেসী সমর্থনপুষ্ট সমাজবিরোধী আক্রমণ করে এমন ভাবে আহত করে যে, তাকে আর স্থানীয় হাসপাতালে রাখা যায় না, কাঁচড়াপাড়া রেল হাসপাতালে পাঠাতে হয়। একই দিয়ে ঐ ১৩ তারিখে বীজপুর এবং নৈহাটী থানার সংযোগস্থলে একটি ডাকাতি হয় এবং ডাকাতরা প্রায় ১৫ থেকে ২০ হাজার টাকার জিনিস নিয়ে যায়। ঐ একই ১৩ তারিখে এবং ১৫ তারিখে রাত্রে ইসাক কো'শরের বাড়িতে বোমা ফেলা হয়। ওখানে একটা ডিফেন্স পার্টি হয়েছে, ওখানকার একজন প্রবীন ব্যক্তি নাম মনুসিংহ তিনি পাটের ব্যবসায়ী, তিনি চটকলে পাট সাপ্লাই করে থাকেন, তাঁর একটা ডিফেন্স পার্টি আছে। কবে তার একটা ছেলে মারা গিয়েছিল, তারপর থেকে প্রতিহিংসামূলক কাজ সমাজবিরোধীদের নিয়ে করছে, বিশেষ করে হাজিনগর এলাকায় করে চলেছে। এর বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করতে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি কলকাতার ট্যাক্সি ব্যবস্থার প্রতি আকর্ষণ করছি। গভর্ণমেন্ট যখন এই ট্যাক্সি ভাড়া বৃদ্ধির প্রস্তাব বিবেচনা করছেন বা খানিকটা করেছেনও, ঠিক সেই মুহূর্তে প্রায় সমস্ত ট্যাক্সী ড্রাইভার যাত্রীদের কাছ থেকে অতিরিক্ত ভাড়া নেবার একটা প্রবণতা চালিয়ে যাচ্ছে দেখতে পাচ্ছি। যে কোন রুটে যান না কেন, ট্যাক্সির মিটারের উপরে চার পাঁচ টাকা তাদের বেশী দিতে হবে এবং এতে রাজী হলে ট্যাক্সিতে তুলছে, না হলে তুলছে না। তাছাড়া যখন কোন রুটে যাবার কথা তাঁদের বলা হয়, অধিকাংশ সময়েই তারা যেতে রিফিউজ করে, নিজেদের মনোমত রুট না পেলে যেতে চায় না। আর আমার মনে হয় যে, খানিকটা কলকাতার বাইরের মানুষদের গন্ধ পায় এরা এবং সঙ্গে সঙ্গে বুঝতে পারে যে, এরা কলকাতার বাইরে থেকে এসেছে এবং সেইজন্য এই সমস্ত লোকের উপর অত্যাচারটা স্থানীয় লোকের চেয়ে বেশী হয়। আপনার গাড়ী আছে। এক্ষেত্রে আমার একটি প্রস্তাব আছে - মেম্বার যাঁদের গাড়ী নেই এবং সাধারণ মানুষ যাঁরা ট্যাক্সির এই বেশী ভাড়া গুনে ট্যাক্সিতে উঠবার ক্ষমতা রাখেন না, তাঁদের জন্য টেম্পোর ব্যবস্থা করুন। আমি আপনার মাধ্যমে ট্যাক্সির এই একষ্ট্রা মানি ক্রপ করবার প্রবণতাকে বন্ধ করবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি ক্ষুদ্রসেচ বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলায় ১৫০টি এম. আই. সি. ডিপ টিউবওয়েল

এর মোটরগুলি লো ভোল্টেজের কারণে জ্বলে যাবার ফলে জলের অভাবে বোরো চাষ নষ্ট হয়ে যাচ্ছে। প্রতি বছরই দেখছি এইভাবে শতকরা ১০টি মোটর জ্বলে যায়, ফলে উৎপাদন ব্যহত হয় এবং দেশের প্রচুর টাকা পয়সা নষ্ট হয়। তাই এক্ষেত্রে অন্ততঃ পাঁচ ভাগ স্পেয়ার মোটর থাকা দরকার। যদি স্পেয়ার মোটর না থাকে তাহলে ৫ শতাংশা ডিপ টিউবওয়েল বন্ধ রেখে যেন সেই মোটর দিয়ে কাজ চালান হয়। অন্য দিকে ইলেকট্রিসিটির ট্রান্সফর্মার জ্বলে যাবার জন্যও ডিপ টিউবওয়েল গুলো চাষের জল দিতে পারছে না। এক্ষেত্রে ইঞ্জিনিয়াররা ইচ্ছা করে গাফিলতি করছেন। এই সমস্ত কারণে হুগলী জেলার ডিপ টিউবওয়েলগুলি চাষের জল দিতে না পারায় বোরো চাষ ক্ষতিগ্রস্ত হচ্ছে। এদিকে দৃষ্টি দেবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী বিকাশ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আসানসোল মহকুমার, বিশেষ করে জামুরিয়া থানা এলাকার তীব্র জলকষ্টের বিষয়ে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং বিভাগের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রচণ্ড খরার কারণে ঐ থানা এলাকার ৫০ ভাগের মত জল সাবসাইডেড হয়ে গেছে, ফলে তীব্র জলকষ্ট দেখা দিয়েছে। গত বছরের আগের বছর গ্রীষ্মকালে ট্রাকে করে ট্যাঙ্কারে করে জল দেবার ব্যবস্থা করা হয়েছিল, কিন্তু এবারে আমরা শুনতে পাচ্ছি, সেই জল দেবার ব্যবস্থা হচ্ছে না। এর ফলে পানীয় জলের অভাব তীব্রতর হবে। শুধু তাই নয়, বিক্ষুব্ধ মানুষদের দ্বারা একটা আইন-শৃঙ্খলা অবনতির চেষ্টা চলছে। তাই আমি অনুরোধ করছি, অন্ততঃ এই বছর যাতে ট্যাঙ্কারের মাধ্যমে জল দেওয়া হয় এবং তা অবিলম্বে শুরু করা হয় সেইমত ব্যবস্থা গ্রহণ করবেন।

**[2.05 – 2.15 p.m.]**

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষামন্ত্রীর কাছে এই সভায় একটি উদ্বেগজনক ঘটনার উল্লেখ করছি। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য সন্তোষ ভট্টাচার্য্য মহাশয় তাঁর প্রশাসনিক কাজকর্ম অগণতান্ত্রিক উপায়ে ও আইন-কানুন ও বিধি বিরোধী ভাবে করছেন। সেই সম্পর্কে সিণ্ডিকেটের ৬জন সদস্য তাঁর বিরুদ্ধে লিখিত অভিযোগ করেছেন পশ্চিমবাংলার মাননীয় রাজ্যপাল তথা আচার্য্যের কাছে। এঁরা হলেন, শ্রী সোমনাথ চ্যাটার্জী, আশীষ রায়, ডাঃ ভাস্কর রায়চৌধুরী, ডাঃ চিত্তরঞ্জন ব্যানার্জী, অধ্যাপক কালিপদ ব্যানার্জী এবং এস. সি. রায়। ওনাদের অভিযোগ হচ্ছে এই ভট্টাচার্য্য মহাশয় সিণ্ডিকেট, সিনেট এবং ফ্যাকালটি কাউন্সিলকে পংগু করে সমস্ত অধিকার খর্ব করে দিয়ে নিজের একছত্র আধিপত্য বিস্তারের চেষ্টা করছেন। সেই হিসাবে তাঁরা বলেছেন যে উপাচার্য্য সিণ্ডিকেটের কাছে পেশ না করে এবারের বাজেট নিজের ক্ষমতা বলে রাজ্য সরকারের কাছে পাঠিয়েছে। তিনি বিশ্ববিদ্যালয়ের কর্মচারী, অধ্যাপক এবং অফিসার নিয়োগ সম্পর্কে সিনেট, সিণ্ডিকেটের অধিকার খর্ব করে নিজের খেয়াল খুশী মতো নিয়োগ করছেন এবং নিয়মানুযায়ী অস্থায়ী কর্মচারীদের স্থায়ী না করে তাদের উপর সন্ত্রাস সৃষ্টি করছেন যাতে তাঁরা তার হুকুম মানতে বাধ্য হয়। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,আপনি জানেন যে কলকাতা শহরে আজ বেশ কয়েকদিন যাবৎ মারাত্মক জণ্ডিস রোগের প্রাদুর্ভাব হয়েছে। তার ফলে বিভিন্ন পাড়ায় এবং এলাকায় অনেক মানুষ মারা গিয়েছে। এই জণ্ডিস রোগে আক্রান্ত হওয়ার ফলে এই শহরে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করতে চাই এই জণ্ডিস রোগের বিরুদ্ধে একটা অভিযান করা হোক। এটা একটা যুদ্ধকালীন জরুরী অবস্থা হিসাবে ঘোষণা করা হোক। ওয়ার এমারজেন্সী ডিক্লেয়োর করে বিভিন্ন জায়গায় যেখানে জল দূষিত

হচ্ছে, — সরকারী যে সমস্ত প্রতিষ্ঠান আছে যেমন, হাইকোর্ট, রাইটার্স বিল্ডিং এবং অন্যান্য জায়গায় সেই জলকে ডিসইনফেট করা হয়। একটা যুদ্ধকালীন জরুরী অবস্থা ঘোষনা করে জলকে জীবাণু মুক্ত করা হলে আমার মনে হয় এই রোগকে প্রতিরোধ করা যাবে। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থমন্ত্রীকে অনুরোধ করতে চাই তিনি যেন এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী দিলীপ কুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই মন্ত্রীসভার এবং বিধানসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে কলিকাতা শহরে বিদ্যুৎ সরবরাহ এখনও পর্যন্ত সম্পূর্ণ করা যায় নি। মাঝে মাঝে ঘাটতি হয়। এই অবস্থার মধ্যে কলিকাতা শহরে বিদ্যুৎ ব্যবস্থা যাতে একেবারে বিপর্যস্ত করা যায় তার জন্য ডি. ভি. সি একটা চক্রান্ত করছে। ডি.ভি.সি. যে বিদ্যুৎ কলিকাতায় সরবরাহ করে সেই ব্যাপারে একটা চুক্তি আছে। সেই চুক্তি গত ৩১শে ডিসেম্বর শেষ হয়ে গেছে এবং নতুন করে একটা চুক্তি করা দরকার। কিন্তু তারা এমন কতকগুলো শর্ত এই ব্যাপারে আরোপ করছে যাতে এই সরকারের পক্ষে সেই শর্ত মেনে নিয়ে চুক্তি করা সম্ভব হচ্ছে না।

তাঁরা পার ইউনিটে দাম বাড়িয়েছেন ৪০ পারসেন্ট এবং নতুন করে ৪ বছরের জন্য চুক্তি করতে চাইছেন। এর আগে একবার ১৫ বছরের জন্য ১৯৫৪ সাল থেকে ১৯৬৯ সাল পর্যন্ত এবং ১৯৭০ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত চুক্তি হয়েছিল। কিন্তু এখন তাঁহারা ৪ বছরের জন্য চুক্তি করতে চাইছেন শতকরা ৮০ ভাগ দাম বাড়াতে হবে এই দাবীতে। ডি.ভি.সি. কর্তৃপক্ষ বলছেন যে, অন্যান্য জায়গায় পাওয়ার সাপ্লাই দেবার পর যদি কিছু পাওয়ার অবশিষ্ট থাকে, তবে তা নন-প্রায়োরিটি সেক্টর হিসাবে গণ্য করে কলকাতাকে বিদ্যুৎ যোগান দেবেন, তা নাহলে তাঁরা কলকাতাকে বিদ্যুৎ দিতে পারবেন না। রাজ্য সরকারের পক্ষ থেকে কলকাতাকে প্রায়োরিটি সেক্টর হিসাবে ইনক্লুড় করার জন্য বারবার করে বলা সত্ত্বেও দিল্লী বা ডি. ভি. সি. কেউই তা মেনে নিতে রাজী হচ্ছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে সম্প্রতি প্রধানমন্ত্রী রাজীব গান্ধী কলকাতাকে মুমূর্ষু বলে উল্লেখ করেছেন। এবারে আবার নতুন করে কলিকাতাকে সত্যিকারে মুমূর্ষু নগরীতে পরিনত করা ষড়যন্ত্র করছেন। কলকাতাকে বিদ্যুৎ না দিলে কলকাতা নগরী অন্ধকারে ডুবে যাবে। সেই ভাবেই এবারে ওঁরা চেষ্টা চালাচ্ছেন। আমি এই বিষয়ে গোটা মন্ত্রীমণ্ডলী এবং সভার সকল সদস্যদের দৃষ্টিগোচরে আনতে চাইছি।

**মিঃ স্পীকার ঃ** অবন্তীবাবু, আপনি প্রথমে 'কল'-এর সময়ে এখানে উপস্থিত ছিলেন না। আজকে আমি আপনাকে এ্যালাউ করছি, তবে অন্যদিন এরকম করবেন না।

**শ্রী অবন্তী মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের বিদ্যুৎ বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। রামনগর দক্ষিণ বাসুলীপাট মৌজায় ৩১ কে. ভি. এ. সাব ষ্টেশন'এর নির্মাণকার্য পশ্চিমবঙ্গ সরকারের বিদ্যুৎ বিভাগের শিথিলতা এবং অকর্মণ্যতার জন্য দীর্ঘদিন যাবৎ বন্ধ রয়েছে। রামনগর ও দীঘা থানা এলাকায় কৃষি ও শিল্পের উন্নতিকল্পে এই সাব স্টেশনটির নির্মাণকার্য অবিলম্বে সম্পন্ন করা একান্ত প্রয়োজন। এই থানায় বিদ্যুৎ সরবরাহের উদ্দেশ্যে এগরা থেকে দীঘা পর্যন্ত ১১ কে. ভি. এ. যে বিদ্যুৎ লাইন রয়েছে, তার সংযোগ যাতে নষ্ট না হয় এবং বিদ্যুৎ লাইনটির বিদ্যুৎ শক্তি যাতে অব্যাহত থাকে, তারজন্য এইটির মেরামত কার্য অবিলম্বে হওয়া প্রয়োজন এগুলি কার্যকরী করার জন্য কার্যকরী ব্যবস্থা গ্রহণের জন্য আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পীকার :** গৌরবাবু, আপনি প্রথমে 'কল'-এর সময়ে উপস্থিত ছিলেন না। ভবিষ্যতে যেন এ রকম আর না হয় দেখবেন।

**শ্রী গৌরচন্দ্র কুণ্ডু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর নিকট একটি জরুরী বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন আমাদের দেশের শ্রী মহীতোষ নন্দী এবং নিত্যানন্দ সাহা মধ্যপ্রদেশের থোরাট অঞ্চলে যখন জাতীয় পতাকা উত্তোলন করেছিলেন তখন ( ১৯৫৫ সালের ৩রা আগষ্ট) সাম্রাজ্যবাদী পর্তুগীজ সরকারে পুলিশ তাঁদের গুলি করে হত্যা করেন। তাঁরা এইভাবে জাতীয় শহিদে পরিণত হয়েছেন। আমরা স্মৃতিরক্ষা কমিটির পক্ষ থেকে প্রীতি নগরে তাঁদের মূর্তি প্রতিষ্ঠা করেছিলাম। কিন্তু কংগ্রেসীরা তাঁদের রাজত্বকালে - ১৯৭২-৭৭ সালে - সেই মূর্তিগুলি চুরি করে নিয়ে গেছেন। দেশ বরেণ্য শহীদদের মূর্তি এইভাবে চুরি যাওয়ার ফলে জনসাধারণ স্বভাবতই ক্ষুব্ধ। সেই কারণে আমি মাননীয় পূর্ত মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে দাবী জানাচ্ছি যে, ওখানে পুনরায় ওঁদের মূর্তি - মাননীয় মন্ত্রী অন্যান্য বহু জায়গায় তো অনেক মূর্তি প্রতিষ্ঠা করছেন - প্রতিষ্ঠা করার ব্যবস্থা যেন করেন।

**মিঃ স্পীকার :** মেনসান আওয়ার শেষ হল।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** আজ প্রশ্নোত্তর পর্বের সময় এবং অন্যান্য দিনে এই বিষয়ের উপরে অনেক আলোচনা হয়েছে, তবুও আরও একবার বিষয়টি নিয়ে একটু আলোচনার প্রয়োজন বোধ করছি। মাননীয় প্রধানমন্ত্রী রাজীব গান্ধী দমদম বিমান বন্দর সম্পর্কে একটা উক্তি করেছেন। এর আগে একবার কলকাতা নগরী সম্বন্ধে একটি উক্তি তিনি করেছিলেন। সেই উক্তির রেশ যেতে না যেতেই পুনরায় দমদম বিমানবন্দর নিয়ে একটি উক্তি তিনি করেছেন। উক্তিটি হচ্ছে - দমদম বিমানবন্দরের এই যে অবনমন, মরে যাচ্ছে এবং শেষ হয়ে যাচ্ছে, এর জন্য রাজনৈতিক দল হিসাবে সি. পি. এম.কে দায়ী করেছেন। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে মাননীয় মুখ্যমন্ত্রী যথাসময়ে এই উক্তির প্রতিবাদও করেছেন। আমরা কাগজে দেখেছি যে, তিনি দিল্লীর কাছে প্রতিবাদপত্রও পাঠিয়ে দিয়েছেন। এটি অত্যন্ত গুরুত্বপূর্ণ এই কারণে যে, প্রধানমন্ত্রীর দায়িত্বে থেকে রাজীব গান্ধী এমন উক্তি করলেন, যার নাকি পার্লামেন্টের বিভিন্ন কমিটির রিপোর্টে এবং প্রশ্নোত্তরে ঐ উক্তির কোন সমর্থন পাওয়া যায়নি। বরং সেই উক্তির বিপক্ষে অনেক কথা আছে।

**[2.15 – 2.25 p.m.]**

আসল কথা হচ্ছে দমদম বিমানবন্দরটি মরে যাচ্ছে না, তাকে হত্যা করা হচ্ছে এবং পরিকল্পিতভাবে এই হত্যা করা হচ্ছে। প্রধানমন্ত্রী কিছু না জেনে না শুনে সমস্ত ভূগোল সম্বন্ধে জ্ঞান না রেখে একটা বিবৃতি দিলেন, মুখ্যমন্ত্রীর তার যথাসময়ে প্রতিবাদ করেছিলেন। এটা শুধু একটা সাবজেকটিভ এ্যাসেসমেন্ট নয়, এটা আমাদের সুনির্দিষ্ট প্রস্তাব। বাইরের লোকেরা এখান আসতে চায় এবং কলকাতায় আসার তাদের ইচ্ছা আছে কিন্তু দিল্লীর সরকার ইচ্ছাকৃতভাবে বাধা দিচ্ছেন; বাইরের প্লেন এখানে যাতে আসতে না পারে, যাতে দিল্লী এবং বম্বেতে চলে যায় তারজন্য ওরাই ব্যবস্থা করছে। বিদেশী পর্যটকরা এখানে আসতে চায়, কিন্তু দিল্লী থেকে এমন পরিকল্পিত ভাবে ব্যবস্থা করা হয়েছে যাতে বিমানগুলি কলকাতায় আর আসতে না পারে। এই ব্যাপারে মুখ্যমন্ত্রী চিঠি লিখেছেন, এবং এটা যাতে পাবলিশড্ হয় সেই ব্যাপারে আমি আপনার মাধ্যমে জানাচ্ছি। প্রধানমন্ত্রীর কথার উত্তরে মুখ্যমন্ত্রী যে জবাব দিয়েছেন সেটা যাতে অলরেডি পাবলিক ডকুমেন্ট হিসাবে পাওয়া যায় তার জন্য প্রশ্নোত্তরের মাধ্যমে প্রকাশ করার জন্য আমি অনুরোধ রাখছি।

**শ্রী নীরোদ রায়চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি দুঃখজনক ঘটনার উপরে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৪ তারিখে ১লা বৈশাখের বিকালে ৪টে নাগাদ হাবড়া স্টেট জেনারেল হাসপাতালে অশোক কুমার পাল নামক একটি ১০ বছরের ছেলে আন্ত্রিক রোগে আক্রান্ত হয়ে ভর্তি হয়েছিল এবং রাত ৩টের সময় মারা যায়। ওই ছেলেটির অভিভাবকদের বক্তব্য যে ডাক্তার, নার্সদের গাফিলতির জন্য ছেলেটি মারা গেল। মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো তিনি যাতে তদন্ত করেন এবং দোষী ব্যক্তির শাস্তির ব্যবস্থা করেন। ওই মৃত্যুকে কেন্দ্র করে গতকাল কংগ্রেস দল ওই হাসপাতাল চড়াও করেন, ইটপাটকেল ছোড়ে এবং ওখানকার ডাক্তার নার্স এবং জি ডি এ দের উপর অত্যাচার করছে। এইভাবে ওরা তাণ্ডব কাণ্ড করে যাচ্ছে এবং হিংসাত্মক কাজ করে যাচ্ছে। অবিলম্বে এগুলি বন্ধ করা দরকার, এটার যদি ব্যবস্থা না নেওয়া হয় তাহলে এটাকে কেন্দ্র করে আরো গভীর হিংসাত্মক কাজের জন্য তৈরী হচ্ছে। সুতরাং এই ব্যাপারে একটা কমিটি গঠন করা হোক এবং ওই পরিবারবর্গের প্রতি গভীর সমবেদনা জ্ঞাপন করছি।

**श्री आव्दुल करिम चौधरी : मिस्टर स्पीकर सर, मैं आपके माध्यम से एक जरुरी वात के लिए प्राइमारी एजुकेशन मिनिस्टर श्री अव्दुल वारी विश्वास की दृष्टि आकर्षित करना चाहता हुँ। आज पश्चिम वंगाल के अन्दर मद्रासा शिक्षा समिति की तरफ से ८-१० दिन से आन्दोलन चल रहा है, जिसको हजार-हजार लोग समर्थन कर रहे है। मुख्य मंत्री ने जो वादा किया था, वह आज तक पुरा नही किया गया। मेरा कहना है कि जिस तरह से सेकेण्डरी वोर्ड की एटोनामी दी गई है, उसी तरह से मद्रासा वोर्ड को भी एटोनामी दी जाया इसके दावा-दावी में १७ दावी हैं। १९७८ में श्री अव्दुल वारी साहव से मुलाकात करके वताया गया था लेकिन उनकी मांग आज तक पुरी नही की गई। जिसकी वजह से हजार-हजार लोग आज आन्दोलन के लिए उतर आये है और विधान सभा के लिए अभियान कर रहे है। में श्री वारी साहव मे यह कहुंगा कि वे उनसे मिले और उनकी दावी-दावा को पुरा करने के लिए एसुरेन्स दें।**

শ্রী কামাখ্যা ঘোষ : স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামাঞ্চলের সাধারণ কৃষিজীবিরা আই. আর. ডি. পি.র সুযোগ সুবিধা পেয়ে থাকি। একই ধরণের কৃষিজীবি সামাজিক এবং অর্থনৈতিক দিক থেকে যারা মিউনিসিপ্যালিটির সংলগ্ন বাস করেন তারা সেই সুযোগ পান না। পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি মিউনিসিপ্যালিটির সংলগ্ন যে সমস্ত কৃষিজীবি আছে তারা যাতে এই সুযোগ পায় সেই দিকে যেন আই. আর. ডি. পির দৃষ্টি আকর্ষণ করা হয়।

**Mr. Speaker :** Honourable Members with the consent of the House I will first take up Demand No. 22.

(Voices - Yes)

**Voting of Demands for Grants**

**Demand No. 22**

**Major Head**: 256 - Jails.

**Shri Debabrata Bandopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 9.07.76.000 be granted for expenditure under Demand No. 22, Major Head: "256-Jails".

(This is inclusive of a total sum of Rs. 1,51,30,000 already voted on account in March, 1985).

Printed Speech of Shri Debabrata Bandyopadhyay is taken as read.

2. I will recount in brief for information of the Hon'ble Members some of the important measures that have been taken during the recent years with a view to taking off material changes in the administration of jails and to improve the living conditions therein. The prison population if this State has been showing a decreasing trend during the past few years which will be evident from the data given below :-

| Year | Prison population (on daily average basis) |
|---|---|
| 1981-82 (as on 28-12-81) | 11,202.00 |
| 1982-83 (as on 28-12-82) | 11,185.00 |
| 1983-84 (as on 28-12-83) | 10,813.00 |
| 1984-85 (as on 21-12-84) | 9,458.00 |

The figure of prison population is well within the overall accommodation available in the jails of the State. I may also add that although the total prison population shows a declining trend, a good number of Subjails are still overcrowded. To remove overcrowding from the Subjails, proposals are under examination for conversion of some Subjails into District Jails, construction of new subjails and extension of existing buildings in a number of jails.

3. There are at present about 5,755 undertrials in different jails

of the State. The number of undertrials has also been on the decrease.

4. An unfortunate feature of the Prison population is the presence of destitute boys and girls. Efforts are constantly made to send these dhildren to different Homes and Social Instutions. 26 such boys and 9 girls were shifted from the custody of jails to appropriate Homes during the last year. This much I can assure the Hon'ble Members that the Non-delinquent and delinquent boys and girls lodged in different Jails will be shifted in phases to Welfare Homes.

5. The number of non-criminal lunatics held in Jails of West Bengal is at present 1,019 of which 284 are females. The largest number of male and female NCLs are lodged in Dum Dum Central Jail and Presicency Jail respectively. A good number of male NCLs are also lodged in the Instutite of Mental Health, Alipore, where arrangements for keeping them under observation and provision for Specialist's treatment have been made. The NCLs receive necessary treatment by the Specialists attached to these Jails. They are detained in Jails only for observation pending removal to Mental Assylums. Steps have been taken to bring all the NCLs from the different District Jails and lodge them in the Calcutta Jails to ensure better treatment. In case of serious illness, these NCLs are hospitalised in outside State hospitals. No convict of undertrial is lodged in the Institure of Mental Health, Alipore. As many as 14 NCLs were cured in this Instutite and sent back to the care of their relative under Courts order.

6. Financial Assistance is extended to the exconvicts from the Claud Martin Fund for their rehavilitation society.

7. Arrangements have been made to shift the female convicts to the new annexe of the Burdwan District Jail where facilities exist for segregation and fot proper accommodation of female inmates. Programmes for vocational training like envelope making, tailoring, weaving, embroidery have also been introduced in this female jail complex.

8. An "Open-Air-Jail" at Lalgola in the district of Murshidabad is proposed to be established. The scheme has been included in the Seventh Five Year Plan. The main object of this scheme is to eliminate the psychological oppressionof confinement

step by step and to impart proper training facilitating post-release rehabilitaiton. Land is being acquired near the EM Bye-Pass for setting up of a Jail exclusively for the female prisoners.

9. Construction work has continued providing for staff-quarters and facilities for sanitation, water supply and electrification with allocation of fund under the 8th Finance Commission, such essential activities will be further stepped up.

10. The following areas in the Prison Administration are now receiving close attention of the Government :

(i) Amenities recommended by the Jail Code Revision Commitee, are being extended to all prisoners, Special care has been taken in the matter of the supply of diet, clothings and medicine and treatment of the prisoners, Recreational facilities which are essential to keep the prisoners in the right frame of mind psychologically are are also being provided. Early steps are being taken for implementation for for the other recomendations of the JCRC particularly these not not having immediate financial bearing or not receiving legislation.

(ii) To preserve the environmental health and cleanliness within the jails, a good number of schemes have already been taken up for better sanitation and water supply in different jails.

(iii) The Training Institutes at Dum Dum has been functioning well towards imparting training to the different categories of Jail Officers.

(iv) The Government is striving to extablish a congenial and healthy atmosphere in jails by way of maintaining good relation between the prisoners and the jail officials.

(v) The matters relating to the service condition of the Jail employees are looked into sympathetically. Compensatory allowance in liew of subsidised ration to the guarding staff has been extended up to the rank of Deputy Jailors. Compensatory pay for 30 days for remaining on duty on gazetted and other holidays up to the rank of Deputy Jailor has also been extended.

I would reaffirm before the Hon'ble Members the concern of the

Government over reformation of the Prisons Administration in all spheres, we will carry this on despite the problem of limited resources.

I would request the Hon'ble Members through the Hon'ble Speaker to agree to the proposed budgetary demand of Home (Jails) Department for the year 1985-86 being sanctioned.

**Mr. Speaker :** আপনার speech as, tasken as read.

**Shri Debabrata Bandopadhyay :** হ্যাঁ, taken as read.

**Mr. Speaker :** There are three cut motions . One and two are in order and taken as moved and No.3 is not moved as the Honourable member is not present in the House.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move cut motion 1 and 2 that the amont of Demnand be reduced by Rs.100/-

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কারামন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার সমালোচনা বিশেষ না করে কয়েকটি প্রয়োজনীয় কথা বলব। স্বাধীনতার পর থেকে আজ পর্যন্ত জেলের অবস্থা সম্বন্ধে কয়েকবার সংবাদপত্রে সংবাদ প্রকাশিত হয়েছে। আমি একবার জেলের ভিজিটার হিসাবে কয়েকটি অবজারভেসন করেছিলাম। তার মধ্যে বিশেষ গুরুত্বপূর্ণ ছিল জেলের কণ্ডিশান অত্যন্ত শোচনীয়। জেলে যে খাদ্য দেওয়া হয় তা জেলার এবং অন্যান্য কর্মচারীদের মধ্যে ভাগ বাটোয়ারা হয়ে কয়েদিদের কাছে অত্যন্ত কম পৌছায়। জেলের কয়েদিদের কয়েদি হিসাবে না রেখে তারা যাতে সাধারণভাবে জীবনযাত্রা করতে পারে, মনে যাতে কোন ছাপ না পড়ে যে সে ক্রিমিন্যাল এই পরিবেশ তৈরী করবার জন্য আমি কয়েকটি সাজেশান দিয়েছিলাম। এই সরকার ৭ বছর আছেন কিন্তু আণ্ডার ট্রায়াল প্রিজিনার এবং প্রিজিনারদের কয়েদি হিসাবে রাখার চেয়ে অন্য কি সুযোগ সুবিধা দিয়েছেন?

**[2.25 – 2.35 p.m.]**

যেভাবে থালাগুলিতে খায় রান্না ঘরে গিয়ে, মাছি ভাতের উপর যেভাবে বসে থাকে তাতে তা কোন লোকের খাওয়ার উপযুক্ত নয়। মাননীয় কারা মন্ত্রী জানেন যে প্রত্যেকটি কারানিবাস হচ্ছে হেভেন অব ক্রাইজ, মসকুইটোজ এন্ড করাপসান। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব আপনারা বামফ্রন্ট সরকারে আছেন, আপনারা বলতেন যে বিচার না করে কাউকে আটকে রাখা যায় না। যখন এমারজেন্সী হয়েছিল তখন আপনারা খুব বড় বড় কথা বলেছিলেন - ডিটেনশান উইদাউট ট্রায়াল ইজ এ ক্রাইম, আপনারা মিসা সম্বন্ধে খুব বড় বক্তব্য রেখেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু একটি বিষয়ে গুরুত্ব দেব, মাননীয় মন্ত্রী মহাশয় যদি লক্ষ্য রাখেন তাহলে ভাল হয়। বর্তমানে পশ্চিমবঙ্গে ৫২৭ জন আণ্ডার ট্রায়াল মহিলা প্রিজনার আছেন যাঁরা এখনও কারা যন্ত্রনা ভোগ করছেন। যাঁদের বিরুদ্ধে কোন চার্জ নেই, যাঁরা আসামী নন তাঁরা আজকে জেলে আছেন। স্যার, আপনি জানেন যে এ্যান এ্যাকিউজড ক্যান বি ডিটেনড ইন কাসটোডি বাট উইটনেস ক্যান নট বি

ডিটেনড্ ইন দি কাসটোডি - আইনে কোন বিধান নেই সাক্ষীকে হাজতে রাখার, কিন্তু সাক্ষীদের হাজতে রাখা হয়েছে। আজকে সারা পশ্চিমবাংলায় ৫২৭ জন শুধু মহিলা প্রিজনার আছেন, তাঁরা যে কি কষ্টে আছেন, কি দুঃখে আছেন তার কিছুটা বর্ণনা আপনাকে দেব। হাওড়াতে বিনা বিচারে আটক ছিলেন একজন মহিলা, তাঁর নাম কমলা, তাঁর বয়স যখন ৮ বছর তখন তাঁকে হাজতে দেওয়া হয়েছিল, ১৬ বছর বয়সে তাঁকে মুক্তি দেওয়া হল। ৮ বছর ধরে তাঁকে জেল হাজতে রাখা হয়েছিল। তাঁকে কোর্টে প্রোডিউস করা হয়নি। আসামী মুক্তি খালাস পেয়ে বাড়ী চলে গেছে কিন্তু কমলা হাজতে ছিল। একমাত্র প্রেসিডেন্সি জেলে ৯৪ জন আন্ডার ট্রায়াল প্রিজনার ছিল, ২০ জন ইতিমধ্যে মুক্তি পেয়েছে এবং আলিপুরের একজন যুবক আইনজীবি শিবশঙ্কর চক্রবর্তী তাঁর নিজের চেষ্টায় ইতিমধ্যে ২০ জনকে বের করে এনেছেন। এই ২০ জন যে বেরিয়েছে তার মধ্যে মায়া বাউরি আছে। ৪ বছর তার্কে হাজতে রাখা হয়েছিল। আসামী খালাস পেয়ে বাড়ী চলে গেল কিন্তু মায়া জেল হাজতে ছিল। তারপর জ্যোৎস্নাকেও এই শিবশঙ্করবাবু জেল থেকে বের করলেন। এই কেসটাও ৪ বছরের উপর। তারপর অর্চনা, রুবি, সাহাজাদি, সাকিনা, বেবি, বর্ণা, গীতা, বেলা এরা এখনও হাজতে বন্দীশালায় পড়ে আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইনে আছে প্রিজনারদের ১৫ দিনের মধ্যে ম্যাজিসট্রেটের কাছে প্রডিউস করতে হয়। কিন্তু দেখা যাচ্ছে ৪ বছরের মধ্যে এক একজনকে প্রডিউস করা হয়নি। আমি জানিনা কেন তাদের হাজির করা হলনা।

It is the primary duty of the Jailor to see whether the accused is being produced before the court or not, and, it is not, he should bring this matter to the notice of the magistrate that the victim has not been produced.

এরকম বহু কেস আছে যাদের বিরুদ্ধে কোন কেস নেই অথচ তারা দীর্ঘদিন হাজতে হয়েছে। ডিটেনসন উইদাউট ট্রায়াল এই অবস্থায় যে সমস্ত বন্দিনীরা রয়েছে তারা জানেনা তাদের অবস্থা কি হবে। যদি কেউ নাবালিকা হয় তার সংস্থান হয় কোন হোমে। কিন্তু যতক্ষণ জেলে আছে ততক্ষণ তাদের থাকতে হয় সাধারণ কয়েদিদের সঙ্গে। চিন্তা করে দেখুন একজন রেপ কেস্ - এর আসামী একজন ভিক্টিম গার্ল তার সঙ্গে রাখা হয়েছে একজন ১০ বছরের বালিকাকে। বিচারমন্ত্রী হয়ত জানেন না, কিন্তু এরকম কেস্ বহু রয়েছে। একমাত্র প্রেসিডেন্সী জেলের রয়েছে এরকম ৯৪জন। তারপর, এটা আপনার ডিপার্টমেন্টের অধীনে না হলেও বলছি হোম থেকে বাচ্চারা পালিয়ে যাচ্ছে। এই সমস্ত ধর্ষিতা মহিলাদের কাস্টডিতে রেখে দেওয়া হচ্ছে অথচ তাদের প্রোটেকশানের কোন ব্যবস্থা নেই এই সরকারের অধীনে। এঁদের কোথাও স্থান হয় না, কোন মিসন্যারি এঁদের নিতে চায় না এমন কোন সোস্যাল অর্গানাইজেসন নেই যাঁরা এঁদের বার করে নিতে পারেন। কাজেই মন্ত্রীমহাশয়কে বলছি একটা পূর্ণাঙ্গ তদন্ত করুন। লেট দেয়ার বি থরো প্রোব অ্যাস টু হাউ মেনি ভিক্টিমস্ আর ইন কাস্টডি ফ্রম হোয়েরার এ্যাণ্ড ফর হুজ ফল্ট। আপনারা জানেন দারোগা যখন কিছু না পায় তখন একটা মেয়েকে ধরে নিয়ে এসে ১৫১ ধারায় জেলে পাঠিয়ে দেয়। আমি আপনাকে বলছি মন্ত্রী হিসেবে আপনি কি সমাজের এই দায়িত্ব পালন করতে বাধ্য নন? আমি তো মনে করি এটা একটা মৌলিক অধিকারের প্রশ্ন। এবারে আমি [illegible] সম্বন্ধে কিছু বলব। যদি কোন এম এল এ জেলে যান তাহলে তিনি ফার্স্ট ক্লাস প্রিজনারি হিসেবে গণ্য হন এবং তিনি জেলে বসে সকালে ব্রেড, বাটার, চা

ইত্যাদি পান এবং তারই পাশে আর একজন সাধারণ কয়েদি ফ্যানওয়ালা ভাত আর কুমড়োর তরকারী পাচ্ছে। ফান্ডামেন্টাল রাইটের কথা যদি বলেন তাহলে আমরা সকলেই তো সমান এবং সেদিক থেকে আমি প্রস্তাব করছি এই ক্লাসিফিকেসন আপনারা তুলে দিন। মন্ত্রী হোক, এম এল এ হোক, সাধারণ কয়েদি হোক সকলেই সমান। আপনারা এই সিস্টেমটা চেঞ্জ করুন। আমি আর একটা জিনিস আপনাকে হাইলাইট করতে চাই। অন্যান্য কয়েদিদের ক্ষেত্রে কিছু করতে পারবেন কিনা জানিনা, অন্তত পক্ষে যে সমস্ত মহিলা কয়েদী উইদাউট ট্রায়াল রয়েছে, যাদের কোন অপরাধ নেই তাদের সম্বন্ধে একটা ব্যবস্থা করুন। কোন সভ্য দেশে এরকম জিনিস হয়না। আপনারা মার্কসীয় দর্শনে বিশ্বাসী অথচ আপনাদেরই রাজত্বে সবচেয়ে বেশী আণ্ডার ট্রায়াল প্রিজনার রয়েছে। এদের বিচারের কোন ব্যবস্থা নেই, বছরের পর বছর তারা হাজতে রয়েছে।

**[2.35 – 2.45 p.m.]**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকজন আইনজীবি আগ্রহী হয়েছেন এবং হাওড়ায় একজন আইনজীবি, আলিপুরের কয়েকজন আইনজীবি আগ্রহী হয়েছে। তারা তাঁদের নিজেদের চেষ্টায় ২০ জনকে বের করেছেন এবং ১২ জনকে বিয়ে দেবার চেষ্টা করেছেন। মন্ত্রী মহাশয় খবর রাখেন কিনা জানিনা যে আণ্ডার ট্রায়াল প্রিজনারদের প্রতি আপনাদের কিছু করণীয় আছে কিনা। আমি আর একটি কথা বলবো যে আমাদের কারা মন্ত্রী ভাল লোক বলে আমরা সকলেই জানি। হয়তো তাঁর দপ্তর তাঁকে খবর দেন না - অনেক কিছু জিনিস জেলে ঘটে যাচ্ছে। তিনি মাঝে মাঝে জেল কম্পাউন্ডে যান তিনি নিশ্চয় জানেন যে সেখানে যে অবস্থা তা অত্যন্ত সঙ্গীন অবস্থা। এই সঙ্গীন অবস্থার পরিবর্তন করার জন্য আপনি আগ্রহী হবেন বলে আশা করি। আজকে জেল কোড রিফর্ম করা দরকার আপনি এর জন্যে যদি বিল নিয়ে আসেন আমরা তা সর্বসম্মতিক্রমে গ্রহণ করবো। আপনার এই বাজেট সমর্থন করতে পারছি না, কারণ এই সাত বছরে আপনারা কিছুই করতে পারেন নি। আপনি এই অবস্থার পরিবর্তন করার ব্যবস্থা নেবেন বলে একে সমর্থন না করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় জেল মন্ত্রী যে বাজেট বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন জানাই। এক সময় ছিল জেল মানে একটা বিভীষিকা। জেল মানে ছিল সাধারণ মানুষের কাছে একটা অন্ধকারের রাজত্ব। বামফ্রন্ট সরকার আসার পর এই সাত বছরে জেলের অনেক কিছু আমূল পরিবর্তন ঘটেছে। সত্য বাপুলী মহাশয়, বহু দিন আগে জেলে গিয়েছিলেন। কিন্তু সাম্প্রতিককালে জেলে যাননি। এখন গেলে দেখতে পেতেন যে কি গুণগত পরিবর্তন ঘটে গিয়েছে। আজকে জেল কোডের পরিবর্তন ঘটেছে - এই জন্য আমি মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাই। পূর্বে আমাদের দেশে যে জেল কোড ছিল সেটা একটা ঔপনিবেশিক দৃষ্টিভঙ্গী নিয়ে করা হয়েছিল। তাই স্বাধীনতা আন্দোলনের আগে যারা জেলে গিয়েছিল এবং স্বাধীনতা আন্দোলন করতে গিয়ে জেলে গিয়েছিল তাদের কি অবস্থা হয়েছিল তা অনেকেই জানেন এবং স্বাধীনতার পরেও কংগ্রেসের ৩০ বছরের শাসনকালের মধ্যেও যারা জেলে গিয়েছে তাদের প্রত্যক্ষ অভিজ্ঞতা আছে এবং আমার বা এই সরকার পক্ষের আরও অধিকাংশের অভিজ্ঞতা আছে যে কি ধরণের পরিবেশের মধ্যে তাদের থাকতে হোত। একটা অমানুষিক জীবন সেখানে অতিবাহিত করতে হোত একটা নারকীয় অবস্থার মধ্যে থাকতে হোত। তখন এই জেল কোড সংস্কার করার কোন ব্যবস্থা করা হয়নি। আজকে আপনি তার প্রচেষ্টা নিয়েছেন। এই জেল কোড পরিবর্তন করার জন্য যে তারাপদ লাহিড়ী কমিশন হয়েছিল তার রিপোর্ট তারা উপস্থাপন করেছে সেখানে অনেক গুরুত্বপূর্ণ

জিনিস কার্যকরী করা হয়েছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করবো যে জেল কোর্ড সম্পূর্ণ হয়ে গিয়েছে, তাকে পুরোপুরি গ্রহণ করবার উদ্যোগ তিনি যেন গ্রহণ করেন। আজকে সমালোচনা করবার কোন অবকাশ নেই। সত্য বাপুলী মহাশয় খাদ্যের ব্যাপারে বললেন। আজকে তার অনেক পরিবর্তন করা হয়েছে এবং বরাদ্দের পরিমাণও অনেক বাড়ানো হয়েছে। আমরা জানি তিনি বিশেষ কিছু সমালোচনার পান নি। আমি খুব কম কতকগুলি সাজেশান এই হাউসে আপনার কাছে রাখতে চাই। সাব জেল সম্বন্ধে আমি কিছু বলবো। সেন্ট্রাল জেলের অনেক পরিবর্তন হয়েছে, অনেক উন্নতি হয়েছে - আজকে সেখানে বৃক্ষ লাগানো হচ্ছে, গাছ পালা লাগানো হচ্ছে এবং প্রকৃতির সঙ্গে মানুষের একটা মিলন ঘটানো হয়েছে - প্রকৃতির সঙ্গে মানুষের যে সম্পর্ক সেটা প্রতিপন্ন করার চেষ্টা করা হয়েছে। কিন্তু সাব জেলগুলির অবস্থা এখনও খারাপ। এর জন্য চেষ্টা করতে হবে। সেখানে যে সমস্ত মহিলা বন্দী আছে তাদের মধ্যে অনেক পাগল আছে। আমরা দেখেছি তাদের প্রতি একটা মানবিক দৃষ্টিভঙ্গীর অভাব আছে। আমরা যখন মিসায় এবং ডি আই আর এ ছিলাম তখন দেখেছি কিছু পরিমাণগত পরিবর্তন অবশ্য ঘটেছে তবুও আমি মনে করি এদের আরও উদার দৃষ্টি দিতে হবে এবং আজকে মাননীয় স্পীকার মহাশয়, মন্ত্রী মহাশয় আর একটি কাজ করেছেন, যে জেলের মধ্যে একটা মানুষ, তার পরিবর্তন হোক, তার সংস্কার হোক, মানুষ কেউ অপরাধী হয়ে জন্মায় না - মন্ত্রী মহাশয় লালগোলায় একটি ওপেন এয়ার জেল শীঘ্রই ওপেন করতে চলেছেন। আমরা যদি প্রকৃতির মধ্যে সেই সমস্ত অপরাধীদের মিশিয়ে দিতে পারি, কৃষির সঙ্গে যোগাযোগ করে দিতে পারি, কর্মের সঙ্গে মিশিয়ে দিতে পারি, তাহলে তাদের পক্ষে একটা ভাল কাজ হবে। সংক্ষিপ্ত পরিসরের মধ্যে খুব বেশী বলা যায় না, তা সত্ত্বেও একটা কথা বলতে চাই, জেলের মধ্যে যে খাদ্য সরবরাহ করার ব্যাপারে যে সব কনট্রাক্ট ব্যবস্থা রয়েছে, সেটা খুব ভাল নয়, কারণ ঐ ব্যবস্থায় অনেক চুরি হয়। এই বিষয়টা মন্ত্রী মহাশয় দেখবেন। আর একটি বিষয়, জেল ওয়ার্ডার যে ভাবে নিয়োগ হচ্ছে, সেখানে বাছাই এর একটা দরকার আছে। সেই সবগুলো স্ক্রুটিনি করতে হবে, ভাল করে দেখতে হবে। এই বলে সামগ্রিক ভাবে মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, I rise in favour of the cut motions and against this budget estimate submitted by the Hon'ble Minister. Sir, how the jails are being managed - I have to rely upon the speech of the Hon'ble Minister, I do not even find any other document before me. In paragraph 2 of the speech, you will be amazed to note where he says that the population of the prison in the state has been showing a decreasing trend and he gave figures of last four years and what we see that what was the population in the prison in 1981-82 has been reduceed by 20 percent in the year 1984-85. So in the last four years the prison population has decreased by 20 percent and on the other hand in the last two years we find that the budget estimate has increased by 20 percent. The budget estimate is increased by 20 percent whereas the prison population is for the last four years decreased by 20 percent and for the last two years decreased by 10 percent, What is the justification for budget increase under this

department of Jails - this big question will be answered by the budget itself that there is definitely corruption as has been stated by Shri Satya Ranjan Bapuli from our Bench. Then I come to paragraph 4 where unfortunate destitute condition of the boys and girls has been mentioned. The Hon'ble Minister does not take the House into confidence and say what is the number of such boys and girls. He does not speak of it, perhaps he does not even know of it and that is why, Mr. Speaker, Sir, he does not mention. Then I come to paragraph 5 regarding the non-criminal lunatic. The figures are disclosed and for that I am thankful to the Hon'ble Minister, but he does not refer to the High Court Judges recommendations, of our own Calcutta High Court, to what extent such recommendations have been implemented.

[2.45 – 2.55 p.m.]

I say, Mr. Speaker, Sir, it has not been recommended. His budget papers show - you will be amazed to note - that under the Head, 'Jail Manufacture' the prisoners are given work as a reform measure to keep themselves engaged while they are retaining in the jails. In the last two years there has been a decrease of 15% than what the Hon'ble Minister has asked for since 1983-84, and so, in this current yeat budget there is 15% decrease. But for other expenditures the fact as has been stated in unambiguous terms is that the other expenditure have increased since last two years by 100%. This gives the scope for corruption, this gives the scope for spending money over the years where it is not necessary. Now, Sir, I wish to draw your attention to another head of budget at page 76 of Demand No.22- jail industries establishment. This itself shows that in the jails where there is industries these are not working The salary which was Rs. 1.68 lakhs last year has been reduced to Rs. 82,000.00 only. It means the people who were employed have now been discharged. There is no employment for the prisoners to see the industries in the jails to run so that the prisoners can get some work. In our own State there is unemployment problem. The Hon'ble Minister can certainly see to what was the recommendation of the Calcutta High Court - the jail industries, the soap factory, etc.should be running. In Dum Dum Central Jail, when I visited with the Hon'ble judge and with the Council for the Government, the factory was not functioning.

Obviously there are no people to look after it and to run it, and so there is unemployment problem. How can you solve this problem? The expenditure has been increased by 100%. As the time given to me is very short I just wish to make two more points. First, it is about the open air jails. At Lalgola - Honourable member, Mr. Birendra Narayan Ray is here - at least for his sake the Hon'ble Minister has accepted the open air Jail here because it is in his premises. It has been taken over by the Government for the purpose of jail. My humble request to the Hon'ble Minister is, please do not compare West Bengal state of jails with other jails in India, whether it is in Bihar, Rajasthan, Haryana, Punjab or elsewhere. Whether the state of jails are better or worse - we are not concerned. We are concerned with our jail in West Bengal only. That is my humble request to the Hon'ble Minister, and I would say that we are far from satisfied about the manners in which the jails are being looked after.

You will see to your budget - I draw your attention to page 76 of your demand under 'Central Jails'. There is a head 'Maintenance'. Last year Rs. 5000 was provided in this head. But this year nothing has been provided. For the 'district jails maintenance' nothing has been provided. In the budget in the name of maintenance nothing has been provided. That is why the condition of jails is deteriorated day by day. Unless the budget provision for maintenance of jails are increased the condition of jails cannot be improved. I hope that the Hon'ble Minister will take this point into consideration, particularly. the recommendation that have been made by the Calcutta High Court in regard to Dum Dum Central Jail case. This is a human case and this is a different matter. If you say that while the conditions are very deplorable, and that it cannot be taken care of. we have closed our eyes and there is nothing to add. It is a pitiable and sorry state of affairs. Definitely we had high hopes with you.

I remember your statement in the newspaper where you have mentioned that you cannot provide sufficient food, clothing and medicine to the prisoners. You admitted the fact that funds are not available. But going through the budget I see that while the population has decreased by 20% the budget has increased by 20%. That is why I do not see any justificaiton that funds are not available. If there is any application of mind, application of character and

dedication, the budget would have been of a different nature. That is why I object to this budget. Thank you Sir.

**শ্রী মহঃ বাচ্চা মুনসি ঃ** মাননীয় স্পীকার, স্যার, আমাদের জেল মন্ত্রী যে বাজেট এনেছেন আমি তাকে সমর্থন করি। এখানে মাননীয় সদস্যরা যেসব কথা বললেন সেই সম্পর্কে আমি দু-একটি কথা বলতে চাই। বিরোধী কংগ্রেস দলের এক ভাই বললেন জেলের ভেতর মাছি উড়ছে। আমার ধারণা তিনি জেলখানায় যেতে পারেন, জেলের ভিতরে ঢুকতে পারেন, ভিজিট করতে পারেন, এনকোয়ারি করতে পারেন, কিন্তু জেলের অবস্থা তিনি জানেন না। এটা স্বীকার করতেই হবে সাম্রাজ্যবাদী ইংরেজরা ভারতবর্ষের মানুষকে দমন করার জন্য শোষণের যন্ত্র হিসাবে এই পুলিশ বাহিনী সৃষ্টি করেছিল। দেশ স্বাধীন হবার পরেও কংগ্রেস সরকার পুলিসের এই মনোভাবের পরিবর্তন ঘটালেন না। নতুন দর্শন তাদের শেখালেন না, পুরানো দর্শনই তাদের মধ্যে রয়ে গেল। লেখাপড়ার মধ্য দিয়ে মানুষকে নতুন সভ্যতার দিকে নিয়ে যাওয়া যায়. বিজ্ঞান দ্বারা তাদের নতুন দর্শনে নিয়ে যাওয়া যায়। আমরা এটা বুঝি যে, হিন্দু একটা ধর্ম, মুসলমান একটা ধর্ম। মুসলমান ধর্মে নিয়ম আছে প্রত্যহ নামাজ পড়া, মসজিদে যাওয়া ইত্যাদি। এইগুলি পালন করলেই আমরা বুঝতে পারি যে তিনি মুসলমান ধর্মের মানুষ, সেই রকম হিন্দু ধর্মের মানুষদেরও বুঝতে পারা যায় নিয়মিতভাবে মন্দিরে গেলে, পুজা ইত্যাদি পালন করলে। ঠিকমত পূজা, উপাসনা ইত্যাদি করলে আমরা বুঝতে পারি উনি হিন্দু ধর্মের লোক। আমরা ভেবেছিলাম দেশ স্বাধীন হবার পরে আমাদের দেশের বিচার ব্যবস্থার পরিবর্তন ঘটবে, আইন কানুনের পরিবর্তন হবে, সাম্রাজ্যবাদী পুলিশের মনোভাবের পরিবর্তন ঘটবে। কিন্তু সাম্রাজ্যবাদী শক্তি তাদের হাতে কলমে যে ভাবে ট্রেনিং দিয়েছিল, সেই দর্শনই তারা ফলো করে আসছে, তার কোন পরিবর্তন কংগ্রেসীরা ঘটালেন না। তারা সেই পুলিশকেই ঐভাবে জেলখানার মধ্যে রেখে দিলেন, গ্রামের দিকে রেখে দিলেন, গ্রামের দিকে রেখে দিলেন। ওরা বলছেন ১০০/১২০ জন ছেলে মেয়ে জেলখানায় আছে। ১০ বছর আগেকার খাতাপত্র দেখলে দেখা যাবে ওদের সময়ে হাজারেরও বেশী মেয়েছেলে জেলখানায় বন্দী হয়েছিল। সেই তুলনায় এখন কম মেয়েছেলেই জেলখানায় বন্দী হয়ে আছে বলতে হবে। আমি দমদম, বহরমপুর, জলপাইগুড়ি, ইসলামপুর, বালুরঘাট ইত্যাদি বিভিন্ন জেলখানায় জেল খেটেছি। সেই সব জেলের মা, বহিনদের অবস্থা আমি স্বচক্ষে দেখেছি। প্রশাসন যন্ত্র ঠিক না হলে কোন কাজ হবে না। তাই জেলার সাহেব, সুপারিনটেন্ডেন্ট, পুলিশ এদের দর্শন বদলাতে হবে। এদের দর্শন যদি বদলানো হত তাহলে আমাদের মা, বহিনদের কোন ক্ষতি হতো না। কিন্তু কংগ্রেস সেটা করার কোন চেষ্টাই করে নি। কাজেই ওরা নিজেদের স্বার্থে এই ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থা সৃষ্টি করে রেখেছে। এই ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় মা, বহিনদের ক্ষতি হবে।

**[2.55 – 3.05 p.m.]**

আমি বহরমপুর জেল দেখেছি, দমদম জেল দেখেছি, জলপাইগুড়ির জেল দেখেছি, ইসলামপুরের জেল দেখেছি এবং সর্বত্রই দেখছি এই জেলগুলিতে আমাদের মা, বোনেরা কি অসহায় অবস্থার মধ্যে থাকেন। এদের জন্য আরো উন্নত ব্যবস্থা জেলখানাগুলিতে কি ভাবে করা যায় সেটা অবশ্যই চিন্তার বিষয়। স্যার, এই প্রসঙ্গে আমি বলব, ঘর তৈরী করতে গেলে যেমন সেই ঘর তৈরী করার যন্ত্রপাতিগুলি আগে ঠিক ঠাক করে নেওয়া দরকার, তা না হলে ঘর ঠিক মতন তৈরী হবে না ঠিক তেমনি জেলগুলি যারা পরিচালনা করেন সেইসব [illegible] আগে ঠিক করা দরকার। সেখানে জেলার থেকে সুইপার পর্যন্ত সকলে যদি ঠিক ঠিক ভাবে কাজ করেন তাহলে জেলগুলির অবস্থার

এখনই অনেক উন্নতি হতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি এ দিকে বিশেষভাবে দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি। স্যার, মহিলারা জেলখানায় যে দুরাবস্থার মধ্যে থাকে সেকথা অনেক মাননীয় সদস্যই বলেছেন, আমি বলব, এই সমস্যার সমাধানের জন্য সর্বাগ্রে মানুষের দৃষ্টিভঙ্গীর পরিবর্তনের প্রয়োজন। একটা পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় আমরা বাস করছি এবং এক্ষেত্রে দৃষ্টিভঙ্গীর পরিবর্তনের কথা বললেই পুঁজিবাদী সম্প্রদায় তাতে বাধা দেন। কাজেই এ ক্ষেত্রে একটা রাজ্য সরকারের পক্ষে সবকিছু করা সম্ভব নয়, কেন্দ্রীয় সরকারকেই তাদের নীতি পরিবর্তন করে এগিয়ে আসতে হবে এবং সমাজের অবহেলিত নারী সমাজের অবস্থার উন্নতি ঘটাতে হবে। স্যার, জেলখানাগুলির অবস্থার পর্যালোচনা করলে দেখা যাবে সেখানে যারা সাধারণ কয়েদি তারা উপযুক্ত পরিমাণে খেতে পায় না। মাননীয় মন্ত্রীমহাশয়কে তাই বলব, প্রতিটি জেল ভিজিট করে এই অব্যবস্থা অবসান ঘটানোর জন্য সচেষ্ট হোন, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, জেলখানাগুলিতে আমাদের মা বোনরা যাতে তাদের ইজ্জত ও সম্মান নিয়ে থাকতে পারেন তারজন্যও প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন। এই কথা বলে মাননীয় মন্ত্রীমহাশয়ের বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ১৯৮৫-৮৬ সালের জেল বিভাগের যে ব্যয়বরাদ্দ পেশ করেছি তার উপর মাননীয় সদস্যদের আলোচনা শুনলাম। বিশেষ করে বিরোধী পক্ষের মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয়ের এবং রাজেশ খৈতান মহাশয়ের বক্তব্য আমি মন দিয়ে শুনেছি। তাঁরা যে প্রশ্নগুলি তুলেছেন আমি সে গুলির উত্তর দেবার চেষ্টা করছি আমার ১০ মিনিটের সংক্ষিপ্ত ভাষণের মধ্যে দিয়ে। ১৯৪৭ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত এই বিভাগে কি কি উন্নয়ন মূলক কাজ হয়েছিল এবং ১৯৭৭ সাল থেকে ১৯৮৫ সালের মাঝখান পর্যন্ত কি কি কাজ হয়েছে - বিগত সাড়ে সাত আট বছরে আমরা কি কি কাজ করতে পেরেছি - তার একটা তুলনামূলক বিশ্লেষণ আমি মাননীয় সদস্যদের সামনে রাখার চেষ্টা করছি। আমাদের যে জেল ব্যবস্থা চালু আছে তা ঔপনিবেশিক রীতির দ্বারা গঠিত। প্রায় ১০০ বছর আগের ঔপনিবেশিক রীতির জেল কোড্ বা কারাবিধির দ্বারা যে জেল প্রশাসন নিয়ন্ত্রিত হচ্ছিল সেই কারাবিধির বিগত কংগ্রেসী আমলে বিশেষ কোন পরিবর্তন ঘটান হয়নি। আজকে জ্ঞান সিং সোহনপাল মহাশয় আমার সামনে উপস্থিত নেই, তিনি আমার আগে এখানে জেল মন্ত্রী ছিলেন, সিদ্ধার্থ শঙ্কর রায়ের কংগ্রেসী মন্ত্রীসভার তিনি জেল মন্ত্রী ছিলেন। তিনি আজকে উপস্থিত থাকলে তাঁকে প্রশ্ন করতাম। আমি মাননীয় সকল সদস্যকেই চিন্তা করতে বলছি যে সেই কারাবিধির বাতাবরণের চৌহদ্দির মধ্যে থেকে আমরা খুব বেশী দূর যেতে পারি না। সেই জন্য কারাবিধি সংস্কারের কথা বার বার বলা হয়েছে। অবশ্য সেই পরিপ্রেক্ষিতে সেন্ট্রাল গভর্ণমেন্ট জাস্টিস মোল্লার নেতৃত্বে জেল রিফর্মস কমিশন গঠণ করেছিলেন এবং তাঁর সপারিশ আমাদের কাছে এসেছে। কংগ্রেস আমলেও এই রকম একটা সুপারিশ এসেছিল। রাজেশ খৈতান মহাশয় সে সময়ে অবশ্য বিধানসভায় ছিলেন না, তাঁর বোধহয় জানা নেই যে সিদ্ধার্থ শঙ্কর রায়ের মন্ত্রীসভার আমলে সুখময় দত্তের মত একজন বিশিষ্ট মানুষের নেতৃত্বে একটি কমিশন গঠিত হয়েছিল। সেই কমিশন তিন বছর ধরে পশ্চিম বাংলার এবং ভারতবর্ষের বিভিন্ন জেলগুলি ঘুরে তদন্ত করে একটা রিপোর্ট পেশ করেছিলেন, আমাদের হাতে সেটা এসেছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় - আমি কংগ্রেস সদস্যদের একটু বলতে চাই — সেই সুপারিশ গুলির একটি সুপারিশও কার্যকরী করা হয়নি। সুখময় দত্ত ৬২ দফা সুপারিশ করেছিলেন জেল প্রশাসনের উন্নতির জন্য, একটা দফাও কি কংগ্রেসী আমলে কার্যকরী করা হয়েছিল? না, হয়নি। আমি মনে করেছিলাম সুখময় দত্তের সুপারিশ গুলির মধ্যে কতগুলি প্রগতিবাদী, ফরোয়ার্ড লুকিং নির্দেশ রয়েছে। তা সত্বেও আমি মনে করি তাঁর সুপারিশ

কারাবিধি সংস্কারের জন্য পরিপূর্ণ সুপারিশ নয়। সেই জন্য আমরা ক্ষমতায় আসার পর সর্বজন শ্রদ্ধেয় স্বাধীনতা সংগ্রামী আইনজীবি তারাপদ লাহিড়ীর নেতৃত্বে একটা কমিশন করেছিলাম। সেই কমিশনের রায় আমাদের কাছে এসেছে। আমি এই কথা বলতে চাই যে, সুখময় দত্ত কমিশনের মত ইট ইজ নট গ্যাদারিং ডাস্ট, এটাকে আমরা কার্যকরী করেছি। তবে যে সুপারিশ করা হয়েছে সে সুপারিশকে কার্যকরী করতে যত টাকার দরকার তত টাকা আমাদের বাজেট বরাদ্দে নেই।

**[3.05 – 3.45 p.m.]**

**[including adjourment]**

ফিনান্স কমিশনের কাছ থেকে সপ্তম পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় ১৪ কোটি টাকা পেয়েছি বলে শোনা যাচ্ছে। তা সত্ত্বেও আমাদের সীমাবদ্ধ বাজেটের মধ্যে কিছু জিনিষ আপনাদের সামনে রাখবার চেষ্টা করছি। গতবারও বলেছি এবং এবারও বলবার চেষ্টা করছি যে এই সীমাবদ্ধ অবস্থার মধ্যেও ১।২।৩।৪।৫ টি সুপারিশ মেজর রেকমেণ্ডেশান ঐ তারাপদ লাহিড়ী যে কমিটি গঠিত হয়েছিল তার অন্ততঃ ৫টি সুপারিশ এই বামফ্রন্ট সরকারের আমলে জেল দপ্তর দ্বারা কার্যকরী হয়েছে। আমি মহিলা বন্দিনীদের কথায় পরে আসছি। সুখময় দত্ত কমিশন এবং তারাপদ লাহিড়ী কমিশন সুপারিশ করেছিলেন যে মেয়েদের পৃথক জেলে রাখতে হবে। কংগ্রেসের ৩০ বছরের রাজত্বে এই সুখময় দত্ত কমিশনের রিপোর্ট কার্যকরী হয়নি। গতবছর থেকে বর্ধমানে মহিলা জেল চালু হয়েছে অন্তর্বর্তীকালের জন্য। প্রায় ৩ একর জমি ক্যালকাটা মেট্রোপলিটান বাইপাশের কাছে অধিগ্রহণ করেছি। কিন্তু এরজন্য আমরা বসে নেই, ইতিমধ্যেই বর্ধমানে দেড়শ নিরাপরাধ বন্দিনী- যেটা কংগ্রেস আমলে হয়নি - ভিকটিম গার্লস, সেফ কাস্টোডি গার্লসকে সেখানে স্থানান্তরিত করেছি। (১) ২৭ লক্ষ টাকা ব্যয় করে সেই জেল তৈরী করছি। (২) জুভেনাইল প্রিজনারদের কথা সুখময় দত্ত কমিশন বার বার বলেছেন। তার থেকে জোর দিয়ে তারাপদ লাহিড়ী কমিশন বলেছেন। সেন্ট্রাল গভর্ণমেন্টের কমিশন, মোল্লা কমিশনও এই জুভেনাইল প্রিজনারদের কথা বলেছেন। কিন্তু কংগ্রেস আমলে সেইসব সুপারিশ কার্যকরী হয়নি। ৩০ বছরের মধ্যে জুভেনাইল প্রিজনারদের জন্য একটাও জেলখানা হয়নি। যেটা ছিল বারাসাতে সেটা ঐ নকশাল বন্দীদের অত্যাচার করার জন্য, আটক রাখার জন্য। বহরমপুরে একটা করা হয়েছিল আর বারাসাতে একটা করা হয়েছিল। বহরমপুরটা এখন মেন্টাল হাসপাতাল হয়েছে আর বারাসাতে কংগ্রেসের সময়ে যেটা নকশালদের জেল ছিল সেটা এখন তুলে দিয়ে আজকে ইনস্টিটিউট অফ কারেকস্যানাল সার্ভিস প্রতিষ্ঠিত হয়েছে। সেখানে ১১৮ জন ছেলেকে লেখাপড়া শেখানো এবং বিভিন্ন বিষয়ে শিক্ষা দেওয়া হচ্ছে। জুভেনাইল প্রিজনারদের কথা সুখময় দত্ত কমিশন এবং তারাপদ লাহিড়ী কমিশন বারবার বলেছেন এবং কাগজে সেটা বারবার আলোচিত হয়েছে। আমরা নন-ক্রিমিন্যাল লুনাটিক প্রায় ১২০০ মতন প্রিজনার, তার মধ্যে ১০০ জন ছেলে এবং ৩৫০ জন মহিলা বন্দিনী যারা বিভিন্ন জেলে ছড়ানো ছিল, আমরা প্রথমে এসেই এই সমস্ত নিরপরাধ বন্দিনীদের, এই সমস্ত উন্মাদিনীদের আমরা আলিপুর প্রেসিডেন্সি জেলে এনেছি এবং দমদম জেলে আছে। আমি স্বীকার করছি দমদমের যে ব্যবস্থা আছে সেটা মোটেই ভাল পরিবেশ বলে বলা যায় না। তা সত্ত্বেও আমরা বিভিন্ন সুপারিশ কার্যকরী করেছি। গত দেড় বছর ধরে আলিপুর সেন্ট্রাল জেলকে ইনস্টিটিউট অফ মেন্টাল হেলথ করেছি। সওয়া দুশো নন-ক্রিমিন্যাল লুনাটিক সেখানে স্থানান্তরিত হয়েছে আর দেড়শো নন্-ক্রিমিনাল লুনাটিকদের নিয়ে যাবার চেষ্টা করছি। (৪) সুখময় দত্ত এবং তারাপদ লাহিড়ী কমিশন সুপারিশ করেছিলেন পশ্চিমবাংলায় ওপেন এয়ার প্রিজন। সেটা কৃষিভিত্তিক

হোক, এ্যাগ্রো বেসড হোক, কিম্বা কটেজ ইনডাস্ট্রি বেসড হোক। এ বছরে অর্থাৎ চলতি আর্থিক বছরে মাননীয় সদস্যদের জ্ঞাতার্থে জানাতে চাইছি এ বছরে লালগোলায় ওপেন এয়ার প্রিজন প্রতিষ্ঠিত হতে চলেছে। (৫) যে কথাটা বারবার আলোচিত হচ্ছে সেটা হচ্ছে নন-ডেলিনকোয়েন্ট গার্লস। প্রশ্নের উত্তর দেবার সময়ে আমি বলবার চেষ্টা করেছি। রাজেস খৈতান মহাশয় বললেন "বোধহয় ওনার জানা নেই"। মাননীয় সদস্য প্রশ্ন-উত্তরকালে উপস্থিত ছিলেন না তাই তাঁর জ্ঞাতার্থে জানাতে চাইছি।

ননডেলিনকোয়েন্ট যে সমস্ত মেয়েরা বন্দিনী রয়েছেন বিভিন্ন জেলে ভিক্টিম গার্ল, সেফ কাস্টডি গার্ল, প্রোটেকটিড কাষ্টডি গার্ল এবং ষ্ট্রে গার্ল হিসাবে এই চার রকম ভাবে প্রায়, প্রায় কেন ৪০৭ জন। ২৮৭ জন হচ্ছে ননডেলিংকোয়েন্ট এবং ষ্ট্রে সেফ কাষ্টডি গার্ল হিসাবে ১২০ জন। মোট ৪০৭ জন নিরপরাধ বন্দিনী বিভিন্ন জায়গায় রয়েছে। তাদের প্রতিকারের ব্যাপার হিসাবে বিভিন্ন ব্যবস্থার কথা আমি আগেই উল্লেখ করেছি। আমি আবার বলতে চাই, আমরা শুরু করে দিয়েছি যাতে ইতিমধ্যে প্রায় শতাধিক নিরপরাধ বন্দিনীকে আমরা বর্ধমানে এই বছরেই নিয়ে গিয়েছি। আমি আগেই ঘোষণা করে দিয়েছি যে এই দপ্তরের সঙ্গে ওতপ্রোত সম্পর্ক। বারবার জাস্টিস পি. সি. বড়ুয়া কমিশন, মান্না কমিশন, তারাপদ লাহিড়ী কমিশন এবং সুকুমার দত্ত কমিশন বলেছেন যে এদের কিছুতেই জেলে রাখা যাবে না, এদের কে ওয়েলফেয়ার হোমে রাখতে হবে। আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাতে চাই সেই দপ্তরের সঙ্গে আমি জড়িত, ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে সমাজ কল্যাণ দপ্তরের। এই বছরে আমরা ছেলেদের জন্য একটা সুষ্ঠু সরকারী পরিচালনায় বারাসাতে করতে চলেছি সেখানে প্রায় ৪৫০ ক্যাপাসিটি নিয়ে প্রতিষ্ঠা করতে চলেছি। সেই রকম বর্ধমানে সুরু করতে চলেছি, সেখানে প্রায় ৩০০ নিরপরাধ বন্দিনীকে স্থানান্তরিত করতে চলেছি। এই প্রগতিমূলক কাজগুলি করবার চেষ্টা করছি। আর একটি সংবাদের উত্তর হিসাবে রাজেশ খৈতান মহাশয় জানতে চেয়েছেন যে প্রিজন পপুলেশন শতকরা ২০ ভাগ কমে যাচ্ছে, খরচটা বাড়ছে কেন? খরচটা বাড়বে এই জন্য যে খৈতান মহাশয়ের নিশ্চয় জানা আছে জেলের খাদ্য বাজেটের টাকা থাকে, খাদ্যশস্যও পরিমাণ মত থাকে, দাম বেড়ে গেলেও পরিমাণ কমে যাবে না, বরং বেড়ে যায়. পরিমাণটা ঠিক রাখতে হবে। দাম বেড়ে যাচ্ছে, স্বভাবতই আমরা - খৈতান মহাশয়রা যখন ছিলেন, উনি অবশ্য ছিলেন না, ওঁদের অনেনেক ছিলেন - সেই আমলে জেলে পার ইনমেট যা খরচ করতেন আজেক সেখানে খরচ পার ইনমেট প্রতি ১২ থেকে ১৬ টাকা খরচ করা হচ্ছে, সেজন্য খরচটা বেড়েছে। আশা করি আপনারা আমার বাজেট বরাদ্দ অনুমোদন করবেন, এবং কাট মোশন এখানে যে পেশ হয়েছে আমি তার বিরোধীতা করছি, এবং আশা করি সমস্ত মাননীয় সদস্য আমার বজেট বরাদ্দ অনুমোদন করবেন।

Mr. Speaker : There are two cut motions (Cut Motion Nos 1 and 2) I put both the cut motions are put to vote.

The motions (cut motion Nos 1 and 2) were then put and lost.

The motion of Shri Debabrota Bandyopadhyay that a sum of Rs. 9,07,76,000 be granted for expenditure under Demand No. 22 Major Head : "256-Jails".

(This is inclusive of a total sum of Rs. 1,51,30,000 already voted on account in March, 1985), was then put and agreed to.

(At this stage the House was adjourned till 3-45 P.M.)

**Demand No. 55**

Major Heads : 310 Animal Husbandry and 510-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)

**[3.45 – 3.55 p.m.]**

**Shri Amritendu Mukherjee :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 22,95,62,000 be granted for expenditure under Demand No. 55, Major Heads : "310- Animal Husbandry and 510-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) This is inclusive of a total sum of Rs. 3,82,61,000 already voted on account in March, 1985).

আমি লিখিত বিবৃতি এখানে উপস্থিত করেছি, যার মধ্যে আগেকার কাজের পর্যালোচনা আছে, নীতিগতভাবে কথা লেখা আছে এবং পরবর্তীকালের, ১৯৮৫/৮৬ সালের কর্মসূচী লেখা আছে। একে পঠিত বিবৃতি হিসাবে গ্রহণ করতে আপনাকে অনুরোধ করছি।

**মিঃ স্পীকার :** এখানে লোনস্ ফর এ্যানিমেল হাজব্যানড্রি কত সেটা ধরা নেই, কাজেই এটা বাদ যাবে।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী :** এখানে লোনস্ ফর এ্যানিমেল হাজব্যানড্রি বাদ দিলাম।

স্যার, পশুপালন কর্মসূচীতে রয়েছে গো-উন্নয়ন, মুরগী উন্নয়ন, শূকর উন্নয়ন, মেষ উন্নয়ন, ছাগল উন্নয়ন এবং অর্থনৈতিক দিক থেকে দুর্বল শ্রেণী ও তৎসহ তফসিলী এবং উপজাতি সম্প্রদায়ের জন্য বিশেষ পশুপালন প্রকল্প। এই উন্নয়ন কর্মসূচীতে সমভাবে উপকৃত হয়েছেন এ-রাজ্যে ছোট খামারী, প্রান্তিক খামারী এবং খেতমজুরগণ। কৃষিজ উৎপাদনে চাষ-আবাদ এবং খামার স্থাপনে এ-রাজ্যের জমিজায়গার ওপর বিপুল চাপ সৃষ্টির পরিপ্রেক্ষিতে পশুপালন কর্মসূচীর মাধ্যমে প্রত্যক্ষ ও পরোক্ষভাবে স্ব-নির্ভর কর্মতৎপরতার বহুমুখী সুযোগ এ-রাজ্যে বর্তমান।

এই প্রসঙ্গে আমি জানাতে চাই যে, ১৯৮৪-৮৫ সালে আর্থিক [illegible] দরুন আমাদের প্ল্যান বাজেট যথাসম্ভব সীমিত রাখা হয়েছে। তাছাড়াও বিগত আর্থিক বছরে কেন্দ্রীয় সাহায্যের অনিশ্চয়তা এবং পরিকল্পনা চূড়ান্ত না হওয়ার দরুন রাজ্য সরকার পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের উন্নয়ন কর্মসূচী রূপায়ণ বাবদ ব্যয়ের ওপর বিধিনিষেধ আরোপ করতে বাধ্য হন।

তবুও ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষ বছরে, অর্থাৎ বিগত আর্থিক বছরে, রাজ্যের সীমিত সম্পদ পূর্ণ সদ্ব্যবহারের মারফত কিছু কিছু উন্নয়নমূলক কর্মসূচী রূপায়ণের চেষ্টা করা হয়েছে। বর্তমান আর্থিক বছরেও, অর্থাৎ সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনা শুরুর বছরে, কিছু কিছু উন্নয়নমূলক প্রকল্পও আমাদের হাতে নিতে হয়েছে। যাতে এ-রাজ্যের বৃহৎ সংখ্যক মানুষ, আগামী বছরগুলিতে এইসব উন্নয়ন কর্মসূচীর মাধ্যমে অর্থনৈতিক দিক থেকে উপকৃত হতে পারেন।

**গো-উন্নয়ন ঃ**

এ-রাজ্যে অধিক দুধ উৎপাদনের উদ্দেশ্যে কৃত্রিম গো-প্রজনন পদ্ধতিতে গো-উন্নয়ন কর্মসূচী চালু আছে। এইসব কর্মসূচী, যেমন নিবিড় গো-উন্নয়ন প্রকল্প, খরাপীড়িত এলাকা উন্নয়ন প্রকল্প, পার্বত্য গো-উন্নয়ন প্রকল্প, পূর্বেকার সমষ্টি উন্নয়ন, জাতীয় সম্প্রসারণ ব্লক ইত্যাদির আওতায় আনা হয়েছে প্রায় ১৩ লক্ষ প্রজননক্ষম গাভী। এ-রাজ্যের প্রায় সবক'টি জেলায় মোট ৮টি নিবিড় গো-উন্নয়ন প্রকল্পের কাজ সম্প্রসারিত হয়েছে। ৪০টি কেন্দ্রীয় গো-বীজ সংগ্রহ কেন্দ্র, প্রায় ১৯০০টি কৃত্রিম গো-প্রজনন কেন্দ্র ও উপকেন্দ্রের মাধ্যমে গো-উন্নয়নের কর্মসূচী রূপায়িত হচ্ছে। স্ব-নির্ভর কর্মসূচীর আওতায় ৯০টি গো-প্রজনন উপকেন্দ্র স্থাপিত হয়েছে।

বর্তমান আর্থিক বছরে সমগ্র হুগলী এবং মুর্শিদাবাদ জেলায় আরও ২টি নিবিড় গো-উন্নয়ন প্রকল্প চালু হবার সম্ভাবনা আছে। চব্বিশ-পরগণার গোটা এলাকায় গো-উন্নয়নে হিমায়িত গো-বীজের দ্বারা সংকর প্রজননের কাজ চালু হবে। এই হিমায়িত গো-বীজের প্রজনন পদ্ধতি জলপাইগুড়ি, শিলিগুড়ি নিবিড় গো-উন্নয়ন প্রকল্পভুক্ত এলাকায় অবস্থিত প্রজনন কেন্দ্র ও উপকেন্দ্র মারফত পরিচালিত হবে। পশ্চিমবঙ্গ দুগ্ধ উৎপাদক ফেডারেশনের সহায়তায় এই কর্মসূচী রূপায়িত হবে। তাঁরা বর্তমান আর্থিক বছর থেকেই হিমায়িত গো-বীজ সরবরাহ করবেন ; সমভাবে প্রতি গো-প্রজনন কেন্দ্রে পর্যায়ক্রমে লিকুইড নাইট্রোজেন সরবরাহের দায়িত্ব পালন করবেন। উপযুক্ত জমি এবং কেন্দ্রীয় আর্থিক অনুদান পেলে বীরভূম অথবা বাঁকুড়া কিংবা পুরুলিয়া জেলায় একটি হিমায়িত গো-বীজ সংরক্ষণ কেন্দ্র স্থাপনের প্রস্তাব গৃহীত হয়েছে।

উপরিউক্ত নতুন প্রকল্পগুলি রূপায়িত হলে বাড়তি ২·৫০ লক্ষ প্রজননক্ষম গাভীকে সংকর প্রজননের আওতায় আনা সম্ভব হবে। ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে কৃত্রিম প্রজনন ও দুগ্ধ উৎপাদনের মাত্রা ধার্য হয়েছে যথাক্রমে ৫.৭৫ লাখ এবং ২৪.০০ লাখ টন।

যাতায়াতের অসুবিধার জন্য যেসব এলাকায় কৃত্রিম গো-প্রজননের কাজ সম্প্রসারণ করা সম্ভব হয়ে ওঠেনি, সেসব এলাকায় পঞ্চায়েতের মাধ্যমে খামারীদের বিনামূল্যে সংকর জাতের ষাঁড় সরবরাহ কর্মসূচী চালু আছে। প্রকৃতপক্ষে বিদেশী জাতের ষাঁড়ের নিয়মিত সরবরাহের ওপরই সংকর প্রজনন কর্মসূচী সাফল্য নির্ভরশীল। মেদিনীপুর জেলায় শালবনী খামারে এ-ধরনের ষাঁড় উৎপাদনের কাজ চালু আছে। সংকর গরু দেশী গরুর তুলনায় আয়েসী ; তাদের খাদ্যের চাহিদাও তুলনামূলকভাবে বেশী। আর্থিক দুর্বলতার দরুন, ক্ষুদ্র চাষী, প্রান্তিক খামারী এবং খেতমজুরদের পক্ষে এইসব সংকর গরু বাচ্চা বয়স থেকে গর্ভবতী হবার সময়কাল পর্যন্ত উপযুক্তভাবে প্রতিপালন করা কষ্টসাধ্য। বর্তমানে গো-খাদ্য সবুজ ঘাস ও সুষম খাবারের বাজার দর চড়া ; ক্ষুদ্র চাষী, প্রান্তিক খামারী এবং খেতমজুরদের পক্ষে ক্রয় করা সাধ্যাতীত। এসব ক্ষেত্রে বিশেষ পশুপালন প্রকল্প ও খরাপীড়িত এলাকা উন্নয়ন প্রকল্পের মাধ্যমে ঐ সব অর্থনীতিতে দুর্বল খামারীদের অনুদান এবং সহজ কিস্তির ঋণদানের ব্যবস্থা করা হয়েছে। এই প্রকল্পে ৪ মাস থেকে ৩২ মাস অর্থাৎ প্রথম বাচ্চা দেবার সময়কাল পর্যন্ত সংকর বকনা প্রতিপালনের জন্য সরকারী অনুদান দেওয়া হয়। অবশিষ্ট খরচ জাতীয় ব্যাঙ্ক থেকে ঋণ জোগানের দ্বারা মেটাবার ব্যবস্থা করা হয়। ক্ষুদ্র, প্রান্তিক খামারীর ক্ষেত্রে সরকারী অনুদানের পরিমাণ খরচের ৫০ শতাংশ এবং খেতমজুরদের ক্ষেত্রে ৬৬²/৩ শতাংশ।

অর্থনীতিতে দুর্বল তফসিলী শ্রেণী ও উপজাতি সম্প্রদায়ভুক্ত খামারীদের স্ব-নির্ভর কর্মসংস্থান এবং নিয়মিত আয়ের পথ করে দিতে এ-রাজ্যে এ-যাবৎ মোট ৭০০ টি হাউস ডেয়ারী স্থাপিত

হয়েছে। প্রতিটি হাউস ডেয়ারীতে আছে ২টি করে দেশী গাভী। পশুমূল্যের ৫০ শতাংশ, খাদ্য বাবদ দু'মাসের পুরো খরচ, বীমা খরচ, ওষুধপত্রের খরচ এবং উৎসাহ ভর্তুকী হিসেবে ১০০ টাকা প্রতিটি হাউস ডেয়ারীকে দেওয়া হয়।

সাধারণত দেখা যায় খামারী তাঁর অধিক দুধ উৎপাদনক্ষম সংকর গরুকে প্রজননের কাজে প্রজনন কেন্দ্র বা উপকেন্দ্রে নিয়ে যেতে অনিচ্ছুক হন। এই অনিচ্ছা মূলত সেই গরুটির আঘাতপ্রাপ্তি, দুধ কমে যাওয়া এবং পরিবহনের সম্ভাব্য ব্যয়ের আশংকা থেকেই উদ্ভূত। এজন্য খামারীদের ঘরে ঘরে কৃত্রিম প্রজননের সুযোগ তৈরী তৎসহ প্রতিপালন সম্পর্কিত অন্যান সুযোগ সৃষ্টির উদ্দেশ্যে বর্তমান আর্থিক বছরে একটি ভ্রাম্যমান ইউনিট চালু করার সম্ভাবনা আছে।

এ রাজ্যে উন্নত জাতের গরু উৎপাদনে, উন্নত গো-বীজের ব্যবহার চালু আছে। বর্তমান পরিকল্পনা সময়কালে, হিমায়িত গো-বীজের ব্যবহার ক্রমশঃ পর্যায়ক্রমে চালু হবে। এছাড়া আরও একটি বিশেষ কর্মসূচীর কথা বিবেচিত হচ্ছে। কর্মসূচীটি হোল এ রাজ্যের কতকগুলি নির্বাচিত গোশালায় দেশী বকনা সংকর প্রজননে উন্নত করা; সংকর বকনা প্রতিপালন; তাদের স্বাস্থ্য ও পুষ্টির ব্যাপারে গোশালা কর্তৃপক্ষকে সহায়তা করা। এটি কেন্দ্রীয় সহায়ক প্রকল্প। এ বাবদ প্রয়োজনীয় অর্থ বাজেটে বরাদ্দ করা হয়েছে।

**মহিষ উন্নয়ন :**

এরই পাশাপাশি এ রাজ্যে দুধের উৎপাদন বাড়ানোর উদ্দেশ্যে মহিষ উন্নয়নের কাজেও নজর দেওয়া হয়েছে। বিগত পরিকল্পনা সময়কালে মহিষ উন্নয়নে পর্যাপ্ত দৃষ্টি দেওয়া হয়নি। প্রতি বছর ৫০টি করে পুরুষ মহিষ উৎপাদন করা হবে। সেই সব মহিষ রাজ্যের মহিষ অধ্যুষিত অঞ্চলে পঞ্চায়েতের মাধ্যমে প্রজননের কাজে সরবরাহ করা হবে। প্রতিটি মহিষ প্রতিপালনের জন্য মাসিক ২০০ টাকা করে প্রতিপালককে সাহায্য করা হবে।

**গো-খাদ্য ও সবুজ ঘাস উৎপাদন :**

গো-উন্নয়নে সংকর প্রজনন কর্মসূচীর সফলতা গো-খাদ্য সবুজ ঘাস উৎপাদনের ওপর নিবিড়ভাবে নির্ভরশীল। অন্যথায় দুধ উৎপাদনের পড়তা খরচ যুক্তিসঙ্গত সীমায় বেঁধে রাখা সম্ভব নয়। সংকর প্রজনন কর্মসূচী চালু করার পাশাপাশি গো-খাদ্য সবুজ-ঘাস এবং সুষম খাদ্য উৎপাদনে এ রাজ্যের ধারাবাহিক অগ্রগতি লক্ষণীয়। উন্নত জাতের বীজ ও কাটিং উৎপাদনের উদ্দেশ্যে এ রাজ্যে ৯টি ফিডার সীড প্রোডাকশান ফার্ম রয়েছে। উন্নত জাতের সবুজ ঘাসের বীজ উৎপাদনের জন্য ২টি বীজ উৎপাদন খামার স্থাপনের প্রস্তাব করা হয়েছে। এ রাজ্যের জলবায়ুর পক্ষে উপযোগী নতুন জাতের সবুজ ঘাস উৎপাদনের প্রস্তাব রয়েছে। এ ছাড়া বৃষ্টিনির্ভর অঞ্চল, যেমন পুরুলিয়া, বাঁকুড়া বর্ধমান এবং মেদিনীপুর জেলার কিছু অংশে, ফসল তোলার পর কৃষিজমিতে বছরের ৮ মাস গবাদি পশু চরে খুঁটে খায়। লাভ জনক অর্থের বিনিময়ে এইসব জমিতে ঘাস চাষের জন্য প্রস্তাব করা হয়েছে। মিনিকিট, বীজ, কাটিং সরবরাহ এবং সবুজ ঘাসের প্রদর্শন ক্ষেত্র স্থাপনের জন্য পর্যাপ্ত অর্থ বরাদ্দ করা হয়েছে। পঞ্চায়েত সমিতির সবুজ ঘাসের সম্প্রসারণ কেন্দ্র স্থাপনের প্রস্তাব করা হয়েছে। এতে খামারীগণ তাঁদের প্রয়োজনমত সবুজ ঘাসের বীজ ও কাটিং সহজেই পেতে পারবেন।

**মুরগী উন্নয়ন ঃ**

এ রাজ্যের বিভিন্ন জেলায় ২২টি সরকারী মুরগী খামার স্থাপিত হয়েছে। এইসব খামার থেকে খামারীদের উন্নত জাতের মুরগীর বাচ্চা এবং বাচ্চা ফোটাবার ডিম সরবরাহ করা হয়। মালদহ জেলায় বর্তমান আর্থিক বৎসরে একটি সরকারী মুরগী খামার স্থাপনের প্রস্তাব করা হয়েছে। সরকারী উৎসাহে অনুপ্রাণিত বেসরকারী উদ্যোগে প্রতিষ্ঠিত রাজ্যের মুরগী খামারগুলিতে ডীপ লিটার এবং খাঁচা পদ্ধতিতে প্রায় ৫০ লক্ষ ডিমপাড়া মুরগী প্রতিপালিত হচ্ছে এইসব খামার থেকে প্রতি বছর প্রায় ৫০ লাখ ব্রয়লার মুরগী উৎপাদন হয়ে থাকে। মুরগী খামার অধ্যুষিত এলাকা থেকে দৈনিক তিন লাখের উপর ডিম পশ্চিমবঙ্গ থেকে রপ্তানী হচ্ছে। বেশীরভাগ খামারে ১০০ থেকে ৫০০ টি ডিমপাড়া মুরগী প্রতিপালিত হয়ে থাকে। কোন কোন খামারে ১০০০টি বা তারও বেশী ডিমপাড়া মুরগী প্রতিপালিত হয়ে থাকে। এটি আনন্দের সঙ্গে উল্লেখ করা যায় যে এই সব খামারে বেশীর ভাগ খামারী হলেন ক্ষুদ্র চাষী, প্রান্তিক খামারী, খেত মজুর এবং বেকার যুবকগণ। তফসিলী ও উপজাতি উন্নয়ন প্রকল্প, খরাপীড়িত এলাকা উন্নয়ন প্রকল্প এবং বিশেষ পশুপালন প্রকল্পের আওতায় এ তাবৎ প্রায় ১৫০০টি মুরগী ও হাঁস ইউনিট স্থাপিত হয়েছে।

ছোট আকারের মুরগী খামারীদের উৎপাদনে সাফল্য আনতে বিভিন্ন জেলায় কো অপারেটিভ পোলট্রি সোসাইটি গড়ে উঠছে। এখানে অত্যন্ত আনন্দের সঙ্গে উল্লেখ করা হচ্ছে যে, ২৪ পরগণা, নদীয়া, হুগলী, মেদিনীপুর এবং বাঁকুড়া জেলায় ৪০টি কো-অপারেটিভ পোলট্রি সোসাইটি গড়ে উঠেছে। এইসব সোসাইটির সদস্যসংখ্যা প্রায় ১৬০০; এদের প্রতিপালিত প্রায় ৪.২৫ লাখ মুরগী থেকে দৈনিক গড়ে ৩ লাখের উপর ডিম উৎপাদিত হচ্ছে।

প্রায় ১.৫ লাখ উন্নত বাচ্চা জাতের মুরগী, ৫০ হাজার প্রজননক্ষম মুরগী এবং প্রায় ১০ হাজার বাচ্চা ফোটাবার ডিম খামারীদের সরবরাহ করা হয়েছে। মুরগী বিপণন সংস্থা এবং জেলা খামারগুলি থেকে প্রায় ৬০ লাখ মতো খাওয়ার ডিম এবং প্রায় ৪০ মেঃ টন মুরগীর মাংস ক্রেতাদের সরবরাহ করা হয়েছে। এর মধ্যে আছে হাসপাতাল, জেল ও অন্যান্য সেবাপ্রতিষ্ঠান। বিগত বছরে ডিমের বাজার দর আমাদের সংগ্রহ মূল্যের তুলনায় বেশী ছিল। এই কারণেই আমাদের বিপণন সংস্থার ডিমের ক্রয়-বিক্রয়ের পরিমাণ অপেক্ষাকৃত কম হয়েছে। ফলে ডিম বিক্রির লক্ষ্যমাত্রায় আমরা পৌঁছাতে পারিনি। যা হোক বিগত বৎসরে ৫০ লাখ ব্রয়লার মুরগী উৎপাদিত ও বিক্রি হয়েছে। গত আর্থিক বৎসরে ডিম উৎপাদনের লক্ষ্যমাত্রা ছিল ১৩০০ মিলিয়ন; সেই লক্ষ্যমাত্রায় আমরা পৌচেছি। নিবিড় গ্রাম উন্নয়ন প্রকল্প, বিশেষ পশু উৎপাদন প্রকল্প, তফসিলী ও উপজাতি উন্নয়ন প্রকল্পের উদ্যোগ ও কর্মসূচী রূপায়ণের ফলে এই লক্ষ্যমাত্রা পূরণ সম্ভবপর হয়েছে। আশা করা যায় যে, বিগত আর্থিক বৎসরের সমাপ্তিকালে, এরাজ্যে ডিম উৎপাদনের পরিমাণ দাঁড়াবে ১৫০০ মিলিয়ন। ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে ডিমের উৎপাদন মাত্রা ধার্য হয়েছে ১৫৬০ মিলিয়ান। এই লক্ষ্যে পৌছাতে নিম্নবর্ণিত নতুন নতুন প্রকল্পগুলি কার্যকরী করতেই হবে;

(১) বর্তমানে চালু পোলট্রি কো-অপারেটিভ/পোলট্রি ইউনিয়নগুলিকে আর্থিক সাহায্য দেওয়া।

(২) উন্নত জাতের ডিমপাড়া মুরগী ও ব্রয়লার মুগীর উৎপাদন এবং সরবরাহ নিশ্চিত করতে দুটি চালু খামারের সামর্থ্য বৃদ্ধি করা।

(৩) জিলা পরিষদ/পঞ্চায়েতের মাধ্যমে খামারী-সহায়ক মুরগী/হাঁস ইউনিট স্থাপনে সবিশেষ

গুরুত্ব দেওয়া।

(৪) সল্টলেক এ মুরগী প্রশিক্ষণ কেন্দ্র এবং অধিক উৎপাদনক্ষম উন্নত জাতের মুরগীর একটি আধুনিক খামার স্থাপন।

(৫) উন্নত জাতের হাঁসের বাচ্চা ও ফোটাবার ডিম সরবরাহের উদ্দেশ্যে হাঁস উৎপাদন খামার স্থাপন।

(৬) রাজ্যের খামারীদের নিয়ন্ত্রিত মূল্যে উন্নত জাতের মুরগীর বাচ্চা সরবরাহের উদ্দেশ্যে দুটি চালু খামারে উন্নত জাতের মুরগী উৎপাদন ও পরিবর্ধনের কর্মসূচী জোরদার করা।

(৭) গ্রামের মানুষদের উপকারের উদ্দেশ্যে ব্যাক-ইয়ার্ড পদ্ধতিতে মুরগী পালন কর্মসূচীকে সাহায্য করা।

**শূকর উন্নয়ন ঃ**

মাংসের চাহিদা মেটাতে শূকর উন্নয়ন কর্মসূচীও সমান গুরুত্বপূর্ণ; বিশেষ করে এ রাজ্যের উত্তরবঙ্গে দার্জিলিং, জলপাইগুড়ি এবং কোচবিহার জেলায় শূকরপালন বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেছে। এ-রাজ্যে তফসিলী জাতি, উপজাতির এবং অর্থনীতিতে দুর্বল শ্রেণীর মানুষের মধ্যে শূকরপালন সমধিক জনপ্রিয়।

এ রাজ্যে ৫টি শূকর প্রজনন খামার;এর ২টি রয়েছে দার্জিলিং জেলায়; ২টি রয়েছে নদীয়া জেলায়; এবং নিবিড় অঞ্চল উন্নয়ন কার্পোরেশনের আওতায় ২টি খামার শিলিগুড়িতে অবস্থিত। দার্জিলিং জেলায় ৩০টি শূকরী করে দুটি শূকর প্রজনন খামারের ঘরবাড়ি নির্মাণের কাজ সম্পূর্ণ হয়েছে। আশা করা যায় ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে এই খামারের উৎপাদনশুরু হতে পারবে। চালু শূকর প্রজনন খামার থেকে উন্নত জাতের শূকর বেসরকারী খামারীদের শূকর উন্নয়ন ও পরিবর্ধনের কাজে সরবরাহ করা হয়। এইসব প্রয়োজনীয় কাজ সম্পাদনের পর বাড়তি ও ছাঁটাই শূকর ক্রেতাসাধারণের কাছে বিক্রির জন্য বেকন ফ্যাক্টরিতে পাঠানো হয়। এ পর্যন্ত ১৩০০ শূকর প্রজননের কাজে খামারীদের মধ্যে সরবরাহ করা হয়েছে। এ রাজ্যের তফশিলী এবং উপজাতি সম্প্রদায়ভুক্ত খামারীদের কল্যাণে নিবিড় গ্রামীণ উন্নয়ন প্রকল্পের আওতায় ৬০০টি শূকর ইউনিট স্থাপিত হয়েছে। প্রতি ইউনিটে ৪টি শূকরী এবং ১টি করে উন্নত জাতের শূকর আছে। শূকরের দাম এবং ঘরবাড়ি নির্মাণ খরচ বাবদ ৫০ শতাংশ অনুদান দেওয়া হয়। তার উপর খাবার, পরিবহন ঔষধপত্র তৎসহ বীমা বাবদ যথাক্রমে ৩০০ টাকা, ৭০ টাকা এবং ৭০ টাকা হারে প্রতি ইউনিটকে সরকারী অনুদান দেওয়া হয়। খরচের বাকী অংশ অর্থ লগ্নিকারী প্রতিষ্ঠানের কাছ থেকে মেটানো হয়। বর্তমানে শূকরজাত মাংস বিক্রির উপযুক্ত বাজার নেই। তারই ফলে শূকরপালন [illegible] কাছে তেমন সমাদর পাচ্ছে না। এজন্য শূকরজাত মাংসের প্রতি ক্রেতা সাধারণের আকর্ষণ বৃদ্ধির উদ্দেশ্যে বিভিন্ন স্থানে স্টল ও স্ন্যাকসবার স্থাপন এবং বর্তমান শূকর খামারগুলির সামর্থ্য বৃদ্ধির প্রস্তাব করা হয়েছে।

**মেষ উন্নয়ন ঃ**

এ-রাজ্যের গ্রামীণ অর্থনীতিতে মেষপালনের ভূমিকা বিশেষ গুরুত্বপূর্ণ। কারণ গ্রামের দরিদ্রতর শ্রেণীর মানুষেরা মেষপালনে অভ্যস্ত। মেষ উন্নয়নের মাধ্যমেই পশম ও মাংস উৎপাদিত হয়। কিন্তু

এদের পশম মোটা ধরণের এবং এ থেকে খামারীর আয়ও কম হয়ে থাকে। এরাজ্যে কম বৃষ্টিপাতের অঞ্চল নেই; এবং গুণগতভাবে উঁচু মানের পশমও উৎপাদন হয় না। তাই মেষ উন্নয়নে প্রধানত মাংস উৎপাদনের দিকেই বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে।

বর্তমানে এ রাজ্যে ২টি মেষ ও ছাগল প্রজনন খামার এবং ৭টি মেষ সম্প্রসারণ কেন্দ্র আছে। এইসব খামার ও কেন্দ্র থেকে প্রজননের কাজে উন্নত জাতের পুরুষ মেষ উৎসাহী খামারীদের বিনামূল্যে সরবরাহ করা হয়। এ থেকেই খামারিগণ তাঁদের প্রতিপালিত মেষ প্রজনন করিয়ে উন্নত জাতের মেষ উৎপাদন করেন। এ পর্যন্ত ১১০০ প্রজননকারী মেষ (ডরসেট, করিয়েডাল এবং সাহাবাদী) এ রাজ্যে স্থাপিত ১২০০ মেষ ইউনিটের মধ্যে সরবরাহ করা হয়েছে। এ রাজ্যে ১৯৮৫-৮৬ আর্থিক বছর থেকেই দেশী জাতের মেষের উন্নয়ন ও মাংসের উৎপাদন বৃদ্ধির জন্য প্রতি বছর ৫০০টি করে বিদেশী সংকর মেষ (ডরসেট ওবং সাফোক) পঞ্চায়েতের মাধ্যমে খামারীদের সরবরাহের প্রস্তাব করা হয়েছে।

**ছাগল উন্নয়ন ঃ**

জাতগত বৈশিষ্ট্যে ছাগল একসঙ্গে ২/৩টি বাচ্চার জন্ম দেয়। এ রাজ্যে ছাগলপালন পরিবার-নির্ভর। বিশেষ করে, তফসিলী জাতি, উপজাতি এবং অর্থনীতিতে পিছিয়ে পড়া সম্প্রদায়ের মানুষ ছাগলপালনে অভ্যস্ত। বর্তমানে এ রাজ্যে ৩টি ছাগপ্রদর্শন ক্ষেত্র আছে। বীরভূম জেলার সিউড়ি, মেদিনীপুর এবং বাঁকুড়া জেলার রণজিতপুর-এ এগুলি অবস্থিত। বর্ধমান জেলায় আর একটি ছাগ প্রদর্শন ক্ষেত্র স্থাপনের প্রস্তাব করা হয়েছে। উপজাতি এবং অর্থনীতিতে দুর্বল খামারীর প্রতিপালিত ছাগলের উন্নয়নের জন্য প্রজননকারী ছাগল সরবরাহ এবং খামারীদের প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়। তফসিলী ও উপজাতি উন্নয়ন প্রকল্প এবং খরাপীড়িত এলাকা উন্নয়ন প্রকল্পের আওতায় রাজ্যে পাঁচ হাজারের উপর ছাগ ইউনিট স্থাপিত হয়েছে। এ রাজ্যে ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে দেশী ছাগলের উন্নয়ন ও মাংসের উৎপাদন বৃদ্ধির উদ্দেশ্যে প্রতি বছর ১২০০ করে বিটাল জাতের ছাগল পঞ্চায়েতের মাধ্যমে খামারীদের সরবরাহের প্রস্তাব করা হয়েছে। প্রতিটি বিটাল জাতের ছাগল প্রতিপালনের জন্য খামারীকে ২৫ টাকা হারে অর্থ সাহায্য করা হবে।

**শিক্ষা ও প্রশিক্ষণ ঃ**

লক্ষ্য করা গেছে যে, বিপুল সংখ্যক শিক্ষিত বেকার যুবসম্প্রদায় এবং অন্যান্য খামারিগণ পশুখামার স্থাপনের কাজে এগিয়ে এসেছেন। এইসব উদ্যোগী খামারীদের প্রস্তাবকে সার্থক করে তোলার জন্য প্রয়োজন আদর্শ খামার পরিচালনা, প্রজনন পদ্ধতি, খাদ্য যোগান সম্পর্কে বাস্তব অভিজ্ঞতা ও জ্ঞান। পরিবার-নির্ভর গরু, মুরগী ও অন্যান্য পশুপালন কর্মসূচীর সার্থক রূপায়ণের জন্য খামারীদের প্রশিক্ষণ দেওয়া দরকার। যাতে আধুনিক বিজ্ঞানসম্মত প্রতিপালনে পদ্ধতিতে তাঁরা অভ্যস্ত হতে পারেন।

এই লক্ষ্য সামনে রেখে এ রাজ্যের ২২টি সরকারী মুরগী খামারে খামারীদের প্রশিক্ষণ দেওয়া হয়। হরিণঘাটা-কল্যাণী খামারে এবং কার্সিয়াং-এ অবস্থিত সেন্ট মেরি খামারে গো-পালনের প্রশিক্ষণ দেওয়া হয়। হরিণঘাটায় শূকর প্রজনন খামার এবং সেন্ট মেরি খামারে শূকরপালন প্রশিক্ষণ দেওয়া হয়। কল্যাণীতে অবস্থিত মেষ প্রজনন খামারে মেষ ও ছাগলপালনের প্রশিক্ষণ দেওয়া হয়।১৯৮৪-৮৫ সালে পাঁচ হাজার খামারী পশুপালনের বিভিন্ন বিষয়ে প্রশিক্ষণ প্রাপ্ত হয়েছেন। এর মধ্যে চার

হাজার খামারী প্রশিক্ষণ নিয়েছেন মুরগী পালনে।

মুরগীপালনের দ্রুত উন্নয়নে এবং অধিক উৎপাদনক্ষম উন্নত জাতের মুরগী উৎপাদনের উদ্দেশ্যে সল্টলেকে একটি আধুনিক মুরগী খামার ও প্রশিক্ষণ কেন্দ্র স্থাপনের প্রস্তাব করা হয়েছে। গ্রামাঞ্চলে পশুপালন কর্মসূচীর ত্বরিত সাফল্য আনতে হোস্টেলের সুযোগ সমন্বিত আরও ৫টি প্রশিক্ষণ কেন্দ্র স্থাপনের প্রস্তাব করা হয়েছে।

মহাশয়, অতঃপর আমি পশুচিকিৎসার বিভিন্ন প্রকল্প ও কর্মসূচীর দিকে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। পশুচিকিৎসা কর্মসূচী প্রধানত গবাদি পশুপাখীর রোগ-ব্যাধী প্রতিরোধ এবং প্রতিকারের সঙ্গে সম্পর্কিত। পশুপাখীর জীবনরক্ষা, তাদের স্বাস্থ্য বজায় রাখা, রোগব্যাধি পর্যবেক্ষণ করা, তাদের উৎপাদন শক্তি অব্যাহত রাখা ইত্যাদি কর্মযোজনার ওপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। পশুপাখীর মধ্যে এমন কিছু কিছু সংক্রমণ রোগ আছে, যা মানুষের দেহে অনুপ্রবিষ্ট হয়ে মানুষকে রোগাক্রান্ত করে। পশুপাখীর স্বাস্থ্য বজায় রাখার সঙ্গে এইসব সংক্রামক রোগ নিয়ন্ত্রণও তাই সমভাবে সম্পর্কিত।

**পশুচিকিৎসার সহায়তা ও কার্যাবলী :**

এ রাজ্যে অবস্থিত ১০৩টি সরকারী পশুহাসপাতাল, ৩৩৫টি পশুচিকিৎসা ডিসপেনসারী, ২০৬টি অতিরিক্ত ডিসেপেনসারী মারফত গ্রামে-গঞ্জে বসবাসকারী লক্ষ লক্ষ খামারী তাঁদের প্রতিপালিত পশুপাখীর চিকিৎসার সুযোগ পাচ্ছেন। এছাড়া আরো রয়েছে ৮৩টি ভ্রাম্যমাণ পশুচিকিৎসালয়, ৪টি ভ্রামামাণ ক্লিনিক ভ্যানযুক্ত রোগনির্ণয় ইউনিট, ৫২৮টি পশুচিকিৎসা সহায়ক কেন্দ্র এবং বিশেষ করে সুন্দরবন এলাকার জন্য পশুচিকিৎসার জলযান ডিসপেনসারী "পশুকল্যাণ" ইতিমধ্যে ঐ এলাকায় জনপ্রিয়তার জন্য আরও একটি জলযান ডিসপেনসারী নিবিড় উপজাতি উন্নয়ন প্রকল্পের আওতার চালু করার প্রস্তাব করা হয়েছে। এছাড়া আরও কিছু ভ্রাম্যমাণ পশুচিকিৎসা ইউনিট নিবিড় গো-উন্নয়ন ও মুরগী উন্নয়ন এলাকায় স্থাপনের প্রস্তাব করা হয়েছে। আরও কিছু পশুচিকিৎসা হাসপাতাল স্থাপন এবং কিছু সংখ্যক ক্লিনিককে পলিক্লিনিকে রূপান্তর করার কথাও বিবেচনা করা হচ্ছে।

উপযুক্তভাবে পশুপাখীর চিকিৎসা এবং রোগব্যাধি নিয়ন্ত্রণে ওষুধপত্র, অস্ত্রোপচারের প্রয়োজনীয় যন্ত্রপাতি এবং আনুষঙ্গিক উপকরণের জোগানও অত্যন্ত দরকার। এইসব ওষুধপত্র, যন্ত্রপাতি ও উপকরণ সংগ্রহ এবং সরবরাহের দায়িত্বে রয়েছে কোলকাতায় কেন্দ্রীয় ঔষধাগার (Central Medical Stores) এবং ১৪টি জেলায় ১৪টি জেলা ঔষধাগার (Sub-Depot) পশুচিকিৎসার জন্য প্রচলিত ওষুধপত্র, যন্ত্রপাতি সরবরাহ ছাড়াও বিভিন্ন পশু হাসপাতাল ও ডিসপেন্সারীতে জীবন রক্ষাকারী ওষুধ সরবরাহের জন্য ১৯৮৫-৮৬ সালের বাজেটে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে।

**রোগ নিয়ন্ত্রণ এবং রোগ প্রতিরোধ কর্মসূচী :**

গবাদি পশুপাখীর স্বাস্থ্য সুরক্ষায় কর্মদ্যোগে রোগ নিয়ন্ত্রণ, রোগ প্রতিরোধ এবং সংক্রামক রোগ নির্মূলের কর্মসূচী চালু আছে। পশুপাখী থেকে যেসব রোগ পশুপাখীকে সংক্রামিত করে তার প্রতিরোধের ব্যবস্থাও চালু আছে সংক্রামক ব্যাধি প্রতিরোধে পশুপাখীকে ব্যাপক হারে টীকা দেবার কর্মসূচী অব্যাহত আছে। এবং সেই সঙ্গে সংক্রামক রোগ ব্যধি প্রতিরোধের উদ্দেশ্যে রোগ

পর্যবেক্ষণের কাজও চালু রয়েছে। এ-সব কাজে পুরোপুরি সাফল্যলাভের জন্য বিশেষজ্ঞ কর্মীসংখ্যা বৃদ্ধি করা হয়েছে। টিউবারকুলোসিস ও ব্রুসেলোসিস রোগ কেবলমাত্র গবাদি পশুর উৎপাদন ক্ষমতারই হানি ঘটায় না, মানুষকেও সংক্রামিত করে। এসব রোগ পর্যবেক্ষণেও সমভাবে নজর রাখা হচ্ছে। ১৯৮৪-৮৫ সালের আর্থিক বছরে অনুমোদিত আরও একটি টি.বি.রোগ নিয়ন্ত্রণ ইউনিট এবং চালু টি.বি. ও ব্রুসেলোসিস রোগ নিয়ন্ত্রণ ইউনিট থেকে পুরোপুরি কার্যনির্বাহের ব্যবস্থা চালু আছে।

ফুট এ্যাণ্ড মাউথ অত্যন্ত বিপজ্জনক সংক্রামক রোগ। এ রোগে আক্রান্ত গরু-বাছুরের মৃত্যুর হারও বেশি। বিশেষ করে সংকর গরুর ক্ষেত্রে এই রোগ মারাত্মক। সেজন্য কৃত্রিম প্রজননজাত গরু-বাছুরের উন্নয়ন কর্মসূচী সফল করতে এই রোগ নিয়ন্ত্রণ অত্যাবশ্যক। বিদেশী ও সংকর গরু ছাড়াও এই রোগ দেশী গরুর উৎপাদন ক্ষমতাও নষ্ট করে। কোন ধরণের বীজাণু পশ্চিমবঙ্গ এবং পার্শ্ববর্তী রাজ্যের গবাদি পশু ফুট এ্যাণ্ড মাউথ রোগের জন্য দায়ী - তার ওপর একটি গবেষণা কর্মসূচী মারফত অনুসন্ধান ও পর্যবেক্ষণ পরিচালিত হচ্ছে।

শূকরের ক্ষেত্রে সোয়াইন ফিভার মারাত্মক রোগ। এ-রাজ্য থেকে ঐ রোগ নির্মূলের ব্যবস্থা করা হচ্ছে। ঐ রোগে আক্রান্ত শূকরকে মেরে ফেলা এবং খামারের বাকী সুস্থ শূকরগুলিকে টীকা দেওয়া এইরূপ সাঁড়াশি আক্রমণ এই রোগের বিরুদ্ধে চালান হচ্ছে।

মুরগীর ক্ষেত্রে রাণীক্ষেত এক মারাত্মক রোগ। এই রোগ বহু মুরগীর মৃত্যু ঘটায়। নির্দিষ্ট কর্মসূচীতে টীকা উৎপাদন এবং ব্যাপক টীকা প্রদানের কর্মসূচীর মাধ্যমেএই রোগ নিয়ন্ত্রণের কাজ চালু আছে। অবশ্য টীকা দেবার পর রোগ-প্রতিরোধশক্তি নানা কারণেই কমে যায় - এই প্রতিবেদন পৃথিবীর সর্বত্র স্বীকৃত। এই সমস্যা সমাধানের জন্য একটি ব্যাপক অনুসন্ধান ও গবেষণা কর্মসূচীও চালু আছে। পরিকল্পনা সময়কালে এ রাজ্য থেকে যাতে রাণীক্ষেত রোগ নির্মূল করা সম্ভব হয়, তার জন্য সর্বতোমুখী প্রচেষ্টা চালানো হচ্ছে।

মানুষের ক্ষেত্রে জলাতঙ্ক একটি মারাত্মক রোগ। এজন্য কুকুরের মধ্যে র‍্যাবিস রোগ প্রতিরোধই জরুরী কাজ। জলাতঙ্ক রোগে আক্রান্ত রোগীর শতকরা একশ' ভাগই মারা যায়। ব্যাপক হারে এই রোগ নিয়ন্ত্রণের কাজ চালু আছে। গৃপালিত কুকুরের বাধ্যতামূলক টীকা দেওয়া এবং রোগাক্রান্ত কুকুর মেরে ফেলার কর্মসূচী বর্তমান আর্থিক বছরেও চালু থাকবে।

**পর্যবেক্ষণ, প্রশিক্ষণ এবং গবেষণা কর্মসূচী :**

বিভিন্ন সংযোগকারী কর্মসূচীর মাধ্যমে গবাদি পশুর বিভিন্ন প্যারাসাইটিক, ভাইরাস ও ছত্রাক জাতীয় রোগের ওপর গবেষণা চালানো হচ্ছে। প্যারাসাইটিক জাতীয় রোগের ফলেই বেশি সংখ্যক পশুপাখী অসুস্থ হয়ে পড়ে মারা যায়; এবং তাদের উৎপাদন ক্ষমতা কমে যায়। পরিণামে খামারীও অর্থনীতিতে ক্ষতিগ্রস্ত হন। প্যারাসাইটিক জাতীয় রোগ নিয়ন্ত্রণের উদ্দেশ্যে এ-রাজ্যে ২০টি প্যারাসাইটিক রোগ নিয়ন্ত্রণ ইউনিট চালু আছে। পার্বত্য এলাকার গবাদি পশুর স্বাস্থ্য ও রোগ নির্ণয়ের ব্যাপারে প্যাথলজিক্যাল পরীক্ষা কর্মসূচীর ওপর বিশেষ গুরুত্ব দেওয়া হবে। রোগ নিরাময় নিয়ন্ত্রণ ও চিকিৎসার ক্ষেত্রে রোগ নির্ণয় কর্মসূচীর গুরুত্ব সর্বাধিক। । এ থেকে দ্রুত ও কার্যকরী ব্যবস্থা নেওয়া যায়; এবং কম অর্থব্যয়ে পশুপাখীর রোগমুক্তি ঘটে। এজন্য বিভিন্ন পশুহাসপাতালে ক্লিনিক্যাল ও প্যাথোলজিক্যাল ইউনিট স্থাপন করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে এ ধরণের আরো কিছু ইউনিট স্থাপনের প্রস্তাব করা হয়েছে।

পশুপাখীর রোগ প্রতিরোধক কর্মসূচীতে সংক্রামক রোগ অনুসন্ধানের কাজই আধুনিক পদক্ষেপ হিসাবে স্বীকৃত। এর দ্বারা বিভিন্ন রোগ ব্যাধি বিভিন্ন এলাকা ও সময়ে ছড়িয়ে পড়ার বিষয় সম্পর্কেই শুধুমাত্র সার্বিক বিশ্লেষণ সম্ভব নয়; উপরন্তু তথ্য ও তত্ত্ব সংগ্রহ করে ঐ সব সম্ভাব্য সংক্রামক রোগব্যধি আক্রমণের আশংকা প্রতিরোধের মতো কার্যকরী ব্যবস্থা নেওয়াও সম্ভব হবে। এইসব তথ্যানুসন্ধান নজরদারী কর্মসূচীর ভিত্তিভূমি। বর্তমান আর্থিক বছরে একটি সংক্রামক রোগ নিয়ন্ত্রণ ইউনিট চালু হবে।

রিণ্ডারপেস্ট গরু বাছুরের ক্ষেত্রে একটি মারাত্মক রোগ। এ রাজ্যে এই রোগ সমূলে নির্মূল করার জন্য জাতীয় পর্যায়ে গৃহীত কর্মসূচী চালু আছে। রোগ অনুসন্ধানের জন্য রক্তের জলীয় ভাগ সংগ্রহ করে পরীক্ষাকরণ ("সিরো-সার্ভে"), দ্রুত রোগ-নির্ণয়, গরু বাছুরের প্রতিরোধ শক্তি সামর্থ্য নির্ণয় এবং সংক্রামণের কারণ সম্পর্কে বিজ্ঞানসম্মত অনুসন্ধান ইত্যাদি কর্মোদ্যোগের জন্য বারাসাতে একটি রিণ্ডারপেস্ট অনুসন্ধান গবেষণাগার স্থাপনের কাজ চলছে এবং আশা করা যায় ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরেই এখানে কাজ চালু হবে।

**বায়োলজিক্যাল প্রোডাক্টস :**

বর্তমানে বায়োলজিক্যাল প্রোডাকশান ডিভিশন ১২ রকমের টীকা উৎপাদন করে। এইসব টীকা ফিল্ড ইউনিটগুলিকে সরবরাহ করা হয়ে থাকে। বর্তমান পরিকল্পনা সময়কালের বছরগুলিতে গবেষণালব্ধ ফলের পরিপ্রেক্ষিতে বায়োলজিক্যাল প্রোডাকশান ডিভিশানের সম্প্রসারণ ও আধুনিকীকরণের ব্যবস্থা গ্রহণ করা হবে।

**পশুচিকিৎসা বিজ্ঞান এবং প্রশিক্ষণ :**

ভেটেরিনারি ফিল্ড অ্যাসিস্ট্যান্টদের প্রশিক্ষণের জন্য একটি ইনস্টিটিউট নির্মাণের প্রস্তাব বিবেচনা করা হচ্ছে। সেমিনার এবং পশুচিকিৎসা কর্মীদের ইন-সার্ভিস ট্রেনিং এর ব্যবস্থাও চালু থাকবে। পশুপাখী চিকিৎসা ও স্বাস্থ্যনীতির সুষ্ঠু রূপায়ণে প্রশাসনিক রীতি-পদ্ধতির আধুনিকীকরণ এবং প্রয়োগবিন্যাসে সম্যক জ্ঞান থাকা দরকার। পশুচিকিৎসা বিভাগের কর্মীদের এ ব্যাপারে দক্ষ করা জন্য কেন্দ্রীয় সহায়তায় একটি প্রশিক্ষণ কর্মসূচী গ্রহণ করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে এ বাবদ অর্থ বরাদ্দ করা হয়েছে।

**কসাইখানা আধুনিকীকরণ :**

পরিচ্ছন্ন ও বিজ্ঞানসম্মত উপায়ে মাংস সরবরাহ করে জাতীয় স্বাস্থ্য ও ক্রেতাদের ক্রয় সামর্থের ওপর নজর রাখার ব্যাপারে গুরুত্ব আরোপ করা হয়েছে। অস্ট্রেলিয়া সরকারের সহযোগিতায় পশ্চিমবঙ্গ লাইভস্টক প্রোসেসিং ডেভেলপমেন্ট কর্পোরেশন হাওড়া জেলার আন্দুল-মৌরীগ্রামে একটি অত্যাধুনিক কসাইখানা নির্মাণের কাজ চালাচ্ছেন। ছোটোখাটো পশুর জন্য একটি ছোট আকারের কসাইখানা দুর্গাপুরে স্থাপিত হয়েছে। এবং সম্প্রতি সেখানে কাজও শুরু হয়েছে। পার্বত্য এলাকা উন্নয়ন পর্ষদ এর সহযোগিতায় দার্জিলিং জেলার 'ঘুম'-এ একটি ছোট আকারের কসাইখানা স্থাপনের প্রস্তাব বিবেচনা করা হচ্ছে।

এসব ছাড়াও পল্লী অঞ্চল ও শহরতলী এলাকায় অবস্থিত কসাইখানার উন্নতি করার জন্য একটি প্রকল্প বিবেচিত হচ্ছে। পৌর এলাকায় অবস্থিত কসাইখানার আধুনিকীকরণের ব্যাপারে পৌর কর্তৃপক্ষকে আর্থিক সাহায্য দেবার একটি প্রকল্পও বিবেচনাধীন আছে। গ্রামীণ অর্থনীতি চাঙ্গা করার

উদ্দেশ্যে এ রাজ্যের বিভিন্ন অঞ্চলে পশুর মৃতদেহ সদ্ব্যবহার কেন্দ্র স্থাপনের একটি প্রকল্প বিবেচিত হচ্ছে। পরিশেষে আমি বলতে চাই যে পশুপালন ও পশুচিকিৎসার উন্নয়নে যেসব প্রকল্প এবং কর্মসূচী চালু আছে ও রূপায়িত হবে, সে সব কিছুরই উদ্দেশ্য হল রাজ্যের মানুষের জন্য প্রোটিন খাদ্যের উৎপাদন বৃদ্ধি; কৃষি কাজে বলদের উপযুক্ত ব্যবহার এবং পাশাপাশি বাড়তি আয়ের জন্য স্বনির্ভর কর্মোদ্যোগের উপায় সৃষ্টি করা। মহাশয় আমি প্রস্তাব করছি যে, ৫৫ নং দাবির অন্তর্ভুক্ত "৩১০ অ্যানিম্যাল হাসব্র্যাণ্ডি". "৫১০-ক্যাপিটাল আউটলে অন অ্যানিম্যাল হাসব্র্যাণ্ডি " (এক্সক্লুডিং পাবলিক আণ্ডারটেকিংস)" এবং "৭১০ লোনস ফর অ্যানিম্যাল হাসব্র্যাণ্ডি" খাতে ১৯৮৫-৮৬ সালের জন্য ২২,৯৫,৬২,০০০ টাকা (বাইশ কোটি পঁচানব্বই লক্ষ বাষট্টি হাজার) টাকা মাত্র ব্যয়বরাদ্দ করা হোক। (এর মধ্যে এই বছরের মার্চ মাসে ভোট অন অ্যাকাউন্টে গৃহীত ৩,৮২,৬১,০০০ টাকা ধরা আছে।)

## Demand No. 56

**Major Head**: 311 - Dairy Development, 511-Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) and 711-Loans for Dairy Development (Excluding Public Undertakings).

**Shri Amritendu Mukherjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 37,65,55,000 be granted for expenditure under Demand No. 56, Major Head: "311 - Dairy Developement, 511 - Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) and 711 - Loans for Dairy Development (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 6,27,60,000 already voted on account in March, 1985).

The Printed speech of Shri Amritendu Mukherjee is taken as read.

আমি লিখিত বিবৃতি এখানে উপস্থিত করেছি যার মধ্যে আগেকার কাজের পর্যালোচনা আছে, নীতিগতভাবে কথা লেখা আছে এবং প[illegible] অর্থাৎ ১৯৮৫।৮৬ সালের জন্য আমরা পশ্চিমবাংলায় কি কি কর্মসূচী গ্রহণ করতে চলেছি সেইসব কথা লেখা আছে। একে এখানে পঠিত বিবৃতি হিসাবে গ্রহণ করতে অনুরোধ করছি।

স্যার, এই রাজ্যের সরকারী দুগ্ধ প্রকল্পগুলির রক্ষণাবেক্ষণ তথা চালু রাখা এবং সরকারী আওতায় দোহ উন্নয়ন প্রকল্পগুলির রূপদানের জন্য এই ব্যয়মঞ্জুরী প্রয়োজন। বিভিন্ন দুগ্ধ প্রকল্পগুলির এবং দোহ উন্নয়নের কার্য পর্যালোচনা করার জন্য নিজেদেরকে নিয়োজিত করার আগে একটা বিষয় অনুগ্রহ করে মনে রাখা দরকার যে, বার্ষিক পরিকল্পনা চূড়ান্ত না হওয়ায় তথা কেন্দ্রীয় সাহায্যের অনিশ্চয়তার দরুন গত আর্থিক বৎসরে রাজ্য সরকার অন্যান্য উন্নয়নমূলক কার্যের সাথে সাথে দুগ্ধ প্রকল্প তথা দোহ উন্নয়নের জন্য ব্যয়ের উপর বিধিনিষেধ আরোপ করতে বাধ্য হয়েছে। স্বভাবতই আশানুরূপ উন্নয়ন সম্ভব হয় না। এই রকম এক বিশেষ পরিস্থিতি এবং আগামী আর্থিক বৎসরগুলিতে

দোহ উন্নয়ন বাবদ অনিশ্চিত কেন্দ্রীয় সাহায্যের আশঙ্কা নিয়ে আমি গত আর্থিক বৎসরে দোহ উন্নয়নের যে কর্মসূচী গৃহীত হয়েছিল এবং বর্তমান আর্থিক বৎসরে যে কর্মসূচী গ্রহণ করা হয়েছে তার একটা রূপরেখা আপনাদের সামনে পেশ করছি।

এই সভায় মাননীয় সদস্যগণ সম্ভবত অবগত আছেন যে, বর্তমানে পাঁচটি তরল দুগ্ধ উৎপাদন কেন্দ্রে এবং মাটিগাড়াস্থিত একটি বহুমুখী দুগ্ধ উৎপাদন কেন্দ্রে স্বাস্থ্যসম্মত উপায়ে দুগ্ধ প্রস্তুত ক'রে সরকারী বন্টন ব্যবস্থার মাধ্যমে জনসাধারণের সরবরাহ করা হয়।

**বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্প ঃ**

এই প্রকল্পের অধীনে - গত ১৯৪৮ সাল থেকে একটি হরিণঘাটায় এবং ১৯৬২ সাল থেকে আরেকটি বেলগাছিয়ায় - এই দুটি কেন্দ্র দুগ্ধ উৎপাদন করে। প্রারম্ভিক পর্যায়ে হরিণঘাটা দুগ্ধ উৎপাদন কেন্দ্রের সরকারী গো-শালার গবাদি পশুর দুধটুকুই সঞ্চালন করার ক্ষমতা ব্যবহার করা হতো।

প্রকৃতপক্ষে প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই দোহশালায় দৈনিক ৫০ হাজার লিটার দুগ্ধ সঞ্চালন করার লক্ষ্যমাত্রা ছিল। সেই সময় থেকে এ যাবৎ এই দোহশালার কোনরূপ পরিবর্ধন অথবা পূর্ণ নবীকরণের কর্মসূচী গ্রহণ করা হয়নি। কিন্তু মাঝেমধ্যে এই দোহশালার স্বাস্থ্যসম্মত উপায়ে দুগ্ধ উৎপাদনের পূর্ণ সঞ্চালন ক্ষমতা সদ্ব্যবহারের উদ্দেশ্যে কিছু কিছু সাময়িক কর্মসূচী গ্রহণ করা হয়েছিল। যন্ত্রপাতি অবক্ষয় তথা আর্থিক অপচয়ের ফলে এই দোহসালার সত্বর আধুনিকীকরণ এবং পুনর্নবীকরণ প্রয়োজন, যার ফলে ক্রমে ক্রমে ইহার সঞ্চালন ক্ষমতার পূর্ণ সদ্ব্যবহার করা যায়। সেই হেতু এই দোহশালার মেসিন ও যন্ত্রপাতি পর্যায়ক্রমে পরিবর্তন করা দরকার। আগামী বছরগুলিতে পর্যায়ক্রমে একটি ইউডেক বোতলীকরণ যন্ত্র (UDEC Bottling Plant), পলিথিন আধারে দুগ্ধ পরিপূরক যন্ত্র (Satchet filling machine), পলিথিন খাঁচা ধৌতকারী যন্ত্র, (Satchet Crate Washer), দুগ্ধ পৃথকীকারক যন্ত্র (Milk Seperator), বায়ু পেষণ যন্ত্র (Air Compressor) এবং তেল প্রজ্জ্বলিত চুল্লী (Oil fired steam boiler) প্রভৃতি স্থাপন করা হবে। এসবের সঙ্গে সঙ্গে পুরাতন বৈদ্যুতিক যন্ত্রপাতি, বাষ্পবাহী নলসমূহ এবং বাস্তুকার্যগুলিও অদূর ভবিষ্যতে নবীকরণ করতে হবে।

অনুরূপভাবে বেলগাছিয়াস্থিত কেন্দ্রীয় দোহশালায় আধুনিকীকরণ প্রয়োজন যদিও ১৯৬৮ সালে ইহার পরিবর্ধনের কর্মসূচী গ্রহণ করে ১৯৭৪ সালে সমাধা করা হয়েছিল। গত দশ বৎসরে মেসিন ও যন্ত্রপাতির অবিরাম ব্যবহারের ফলে অবক্ষয়ের জন্য এই দোহশালার যন্ত্রপাতির আধুনিকীকরণ, পুনর্নবীকরণ ও পরিবর্তন প্রয়োজন যাতে জনসাধারণকে সরবরাহের জন্য এই দোহশালার দৈনিক তিন লক্ষ লিটার দুগ্ধ সঞ্চালন ক্ষমতা বজায় থাকে। এই দোহশালার দ্রুত বোতলীকরণ যন্ত্র, বৈদ্যুতিক যন্ত্র এবং শীতলীকরণ যন্ত্রের আশু নবীকরণ প্রয়োজন। এই কেন্দ্রে একটি দুগ্ধজাত বর্জ্যপদার্থ দোষমুক্ত করার যন্ত্রপাতি (Dairy effluent treatment plant) এবং একটি দশ হাজার লিটার শক্তিসম্পন্ন স্নেহপদার্থ সমীকরণ যন্ত্রপাতি (Homogeniser) স্থাপন করা হবে। আগামী বৎসরগুলিতে পর্যায়ক্রমে পলিথিন আধারে দুগ্ধ পরিপূরক যন্ত্র, পলিথিন খাঁচা ধৌতকারী যন্ত্র, দুগ্ধ পৃথকীকারক যন্ত্র, তৈল প্রজ্জ্বলিত চুল্লী, বায়ু পেষণ যন্ত্র ইত্যাদি সংস্থাপন অথবা পরিবর্তন বা পুনর্নবীকরণ করা হবে। সংস্থাপন, পরিবর্তন ও পুনর্নবীকরণ তথা এই সকল উন্নয়নমূলক কাজ সমাধা করা আগামী দিনে সময়মত অর্থ যোগান এবং কেন্দ্রীয় সাহায্য প্রাপ্তির উপর সম্পূর্ণ নির্ভরশীল। যদি

এই উন্নয়নমূলক কাজগুলিকে সময়মত সমাধা করা যায় তবেই এই দ্বৈত দোহশালার পক্ষে দৈনিক ৩.৫ লক্ষ লিটার দুগ্ধ উৎপাদন আগামী দিনগুলিতে সুনিশ্চিত করা যেতে পারে।

বর্তমানে এই দুটি দোহশালা দৈনিক ১.৭৫ লক্ষ লিটার দুগ্ধ উৎপাদন করে কলিকাতা ও তৎপার্শ্ববর্তী অঞ্চলে ৭৫৮টি দুগ্ধ বিতরণ কেন্দ্র মারফৎ ২.৬০ লক্ষ ক্রেতাকে সরবরাহ করে। গত বৎসর জুন মাসের পূর্বে এই দ্বৈত দোহশালা দৈনিক ২.২০ লক্ষ লিটার দুধ উৎপাদন করে ২.৭০ লক্ষ ক্রেতাকে সরবরাহ করত। দুগ্ধ উৎপাদনের পরিমাণ এবং ক্রেতাসাধারণের সংখ্যা হ্রাসের কারণ ঐ সময় দুগ্ধের বিক্রয়মূল্য সংশোধন। কলিকাতা মহানগরীর বাইরে বসবাসকারী জনসাধারণকে কমিশনভিত্তিক এজেন্ট মারফৎ দুধ সরবারহ করা হয়। যাই হোক, তরল দুধ ছাড়াও দুর্গাপুরস্থিত রাষ্ট্রীয় দোহশালা সহ এই দুটি দোহশালা সীমিত পরিমাণ ঘি, সুগন্ধী দুধ এবং আইসক্রীম জনসাধারণকে সরবরাহের জন্য উৎপাদন করা হয়। বেশ কিছু পরিমাণ গরুর দুধ পলি-প্যাকেটে প্রতিদিন সরবরাহ করা হয়। অর্থনৈতিক বিধিনিষেধ থাকা সত্ত্বেও গৃহীত উন্নয়নমূলক কাজগুলি সমাধানের উদ্দেশ্যে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**দুর্গাপুর দুগ্ধ প্রকল্প :**

দৈনিক পঞ্চাশ হাজার লিটার দুগ্ধ উৎপাদনক্ষম দুর্গাপুর দুগ্ধ প্রকল্প, ১৯৭২ সালের অক্টোবর মাসে চালু হয়েছে। এই প্রকল্পটি বর্তমানে দৈনিক গড়ে ১৬ হাজার লিটার দুধ উৎপাদন করছে। এই দুধ প্রায় ১০০ অনুমোদিত এজেন্টের মাধ্যমে বর্ধমানের শিল্পাঞ্চলে প্রায় ২০,০০০ ক্রেতাকে সরবরাহ করা হচ্ছে। পূর্বেই উল্লেখ করা হয়েছে যে এই প্রকল্পে সীমিত পরিমাণ ঘি উৎপাদন হয় এবং তা ক্রেতাদের সরবরাহ করা হয়। চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে এই প্রকল্পের দৈনিক উৎপাদন ক্রমশ বাড়িয়ে প্রকল্পের সর্বোচ্চ ক্ষমতার সমান করার প্রস্তাব করা হয়েছে। পাশাপাশি বর্তমান বাড়িগুলির নবীকরণ, নতুন বাড়ি নির্মাণ, নতুন যন্ত্রপাতি স্থাপন এবং বর্তমান যন্ত্রপাতির আধুনিকীকরণ প্রয়োজন। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে এই কর্মসূচীগুলি পর্যায়ক্রমে রূপায়ণের উপযুক্ত ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**বর্ধমান দুগ্ধ সরবরাহ প্রকল্প :**

১৯৮৩ সালের জানুয়ারি মাসে এই প্রকল্পের আনুষ্ঠানিক উদ্বোধন হয় এবং দুগ্ধ উৎপাদন শুরু হয়, বর্তমানে এখানে দৈনিক প্রায় ছয় হাজার লিটার দুধ উৎপন্ন হচ্ছে এবং এই দুধ কমিশন ভিত্তিতে একটি স্থানী সমবায়ের মাধ্যমে বর্ধমান জেলার ক্রেতাদের জন্য পলিথিন মোড়কে সরবরাহ করা হচ্ছে। ক্রমবর্ধমান চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে দৈনিক উৎপাদন বাড়িয়ে এই প্রকল্পের সর্বোচ্চ ক্ষমতা দৈনিক ৫০ হাজার লিটার দুধ উৎপাদন করার প্রস্তাব করা হয়েছে। এই উদ্দেশ্যে বর্তমান বাড়িগুলির নবীকরণ, নতুন বাড়ি নির্মাণ, নতুন যন্ত্রপাতি স্থাপন এবং বর্তমান যন্ত্রপাতিগুলির আধুনিকীকরণ প্রয়োজন। এই কর্মসূচীগুলির বর্তমান পঞ্চবার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত আগামী বছরগুলিতে ক্ষেপে ক্ষেপে রূপায়ণ করা হবে।

**কৃষ্ণনগর দুগ্ধ সরবরাহ প্রকল্প :**

কৃষ্ণনগর ডেয়ারী নির্মাণের কাজ 'টার্ণ কি' ভিত্তিতে ন্যাশনাল ডেয়ারী ডেভেলপমেন্ট বোর্ডের উপর ন্যস্ত করা হয়েছে। আশা করা যায় যে এর নির্মাণের কাজ খুব শীঘ্রই শেষ হবে। কিন্তু শিল্পজাত বর্জ্যপদার্থ দোষমুক্ত করার যন্ত্রপাতি, কর্মচারীদের আবাসন নির্মাণ ইত্যাদি আনুষঙ্গিক কাজগুলির

আশানুরূপ অগ্রগতি হয়নি। এ কাজগুলো ত্বরান্বিত করার প্রচেষ্টা চালানো হচ্ছে। তাছাড়া অসম্পূর্ণ কাজগুলি সম্পন্ন করার জন্য চলতি আর্থিক বছরের বাজেটে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে।

প্রকল্পটি স্থাপন এবং নির্মাণকার্য শেষ হলে, এর প্রারম্ভিক উৎপাদন হবে দৈনিক ১০,০০০ লিটার। ক্রেতাদের চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে এর উৎপাদন ক্ষমতা ক্রমশ বাড়িয়ে দৈনিক ৫০,০০০ লিটার করা হবে। আশা করা হচ্ছে যে কারখানাটি চলতি আর্থিক বছরের শেষ নাগাদ চালু করা হবে।

**অন্যান্য দুগ্ধজাত দ্রব্য উৎপাদন ঃ**

দৈনিক পাঁচ হাজার লিটার আইসক্রীম ও জীবাণুমুক্ত সুগন্ধী দুধ উৎপাদনের জন্য ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে কলকাতার সল্টলেকে অঞ্চলে একটি দুগ্ধজাত দ্রব্য উৎপাদন কারখানা স্থাপনের প্রস্তাব করা হয়েছিল। কিন্তু কিছু কিছু অনিবার্য কারণবশত প্রকল্পটির কাজ বিশেষভাবে এগুনো যায়নি। তবে ক্ষতিপূরণ দিয়ে প্রস্তাবিত কারখানাটির জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে এবং জমিটিকে প্রাচীর দিয়ে ঘেরাও হয়েছে।

কারখানাটির গৃহাদি নির্মাণ এবং যন্ত্রপাতি স্থাপনের কাজগুলি সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে ক্রমে ক্রমে হাতে নেওয়া হবে। এই কর্মসূচীগুলির রূপায়ণের জন্য ১৯৮৫-৮৬ সালের বাজেটে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে।

ডেয়ারীগুলিতে সংগৃহীত ও উদ্বৃত্ত নিম্নমানের দুধের কিছু পরিমাণ কাজে লাগিয়ে বিস্কুট, টফি, ইণ্ডাস্ট্রিয়াল কেসিন প্রভৃতি তৈরী করে অর্থকরী ব্যবহারের জন্য একটি গবেষণামূলক প্রকল্পের কাজ চালু আছে। বাণিজ্যিক ভিত্তিতে ঘি উৎপাদন ও মান নির্দিষ্টকরণের জন্য আরও একটি গবেষণা-প্রকল্পের কাজ চলছে - একথা আগেই উল্লেখ করা হয়েছে।

**গ্রামীণ দোহ সম্প্রসারণ ঃ**

গ্রামবাংলার দুগ্ধ উৎপাদকদের নিকটবর্তী শীতলীকরণ কেন্দ্রে দুধ যোগান দিতে উৎসাহিত করার জন্য 'দুগ্ধ সংগ্রহ ও শীতলীকরণ কেন্দ্র' স্থাপন করা এই প্রকল্পের উদ্দেশ্য। দুগ্ধ প্রকল্পগুলিকে কাঁচা দুধ যোগান দেবার জন্য রাজ্যের বিভিন্ন অংশে বর্তমানে এরূপ ২৬টি কেন্দ্র রয়েছে। গ্রামীণ দুগ্ধ উৎপাদকদের নিকট থেকে বাজারে বিক্রয়যোগ্য উদ্বৃত্ত দুধ আরও বেশী পরিমাণে সংগ্রহের জন্য এরূপ আরও সংগ্রহ-কেন্দ্র স্থাপনের প্রয়োজন। এই উদ্দেশ্যে ১৯৮৫-৮৬ সালের বাজেটে প্রয়োজনীয় অর্থও বরাদ্দ করা হয়েছে।

**দুগ্ধ পরিবহন ব্যবস্থার উন্নতি ও আধুনিকীকরণ ঃ**

রাজ্যের ক্রেতাদের উৎপাদিত দুধ বন্টন এবং কাঁচা দুধ সংগ্রহ করার জন্য একটি সুনিয়ন্ত্রিত তথা সংগঠিত পরিবহণ ব্যবস্থার একান্ত প্রয়োজন। রাজ্যের সুদূর প্রান্তে অবস্থিত শীতলীকরণ কেন্দ্রগুলি থেকে কাঁচা দুধ সংগ্রহ করে ঐ দুধ উৎপাদন কেন্দ্রে যোগান দেবার জন্যে দূরপাল্লার পরিবহন ব্যবস্থার প্রয়োজন। এই পরিবহন ব্যবস্থার আধুনিকীকরণ প্রয়োজন। বর্তমান পরিবহন ব্যবস্থায় এই প্রথম বেতার সংযোগ ব্যবস্থার প্রবর্তন করা হবে। দুর্ঘটনা এবং যান্ত্রিক গোলযোগে এই প্রবর্তন প্রধান কেন্দ্রের সঙ্গে যোগাযোগ ব্যবস্থাকে সুনিশ্চিত করবে।

বর্তমান পরিবহন ব্যবস্থায় পুরনো গাড়ীর বদলে নতুন কিছু গাড়ীর প্রয়োজন। এই প্রতিস্থাপন এবং বেতার প্রবর্তনের কাজ অগ্রাধিকার ভিত্তিতে করা হবে। এই উদ্দেশ্যে ১৯৮৫-৮৬ সালের

বাজেটে দশ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। সল্টলেক শহরে একটি গ্যারেজ সহ কারখানা স্থাপন করা হবে। এই কারখানায় পরিবহন ব্যবস্থার ছোট বড় গাড়ীগুলির রক্ষণাবেক্ষণ এবং মেরামতি করবে। এই প্রস্তাবিত গ্যারেজ এবং কারখানার গৃহনির্মাণের কাজ আগামী বছরগুলিতে ক্ষেপে ক্ষেপে হাতে নেওয়া হবে। চলতি আর্থিক বছরের বাজেটে এজন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে।

**ঋণ এবং অনুদান ঃ**

পশুমালিকেরা যাঁরা তাঁদের গবাদি পশু হরিণঘাটার মিল্ক কলোনীতে রাখেন তাঁদের দুধহীন গরুগুলি দুধালো গরু দিয়ে বদলের সুবিধা দেওয়া হয়। এ শর্ত তাঁদের মেনে চলতে হয় যে, ঐ গরুগুলি থেকে সমগ্র উৎপাদিত দুধ দোহ উন্নয়নে জমা দিতে হবে। ১৯৮৫-৮৬ সালের বাজেটে এজন্য দশ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

বর্তমান সমবায়গুলির রক্ষণাবেক্ষণ এবং নতুন দুগ্ধ সমবায় স্থাপনের জন্যও ঋণ দেওয়া হয়। এই উদ্দেশ্যে ১৯৮৫-৮৬ সালের বজেটে এক লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**অপারেশন ফ্লাড কার্যক্রম ঃ**

"অপারেশন ফ্লাড-২" কার্যক্রমের অন্তর্ভূক্ত বিভিন্ন প্রকল্পগুলির কাজ সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে। "অপারেশন ফ্লাড-১"-এর অনুগামী হিসাবে এই প্রকল্পটি হাতে নেওয়া হয়েছে। 'অপারেশন ফ্লাড' কার্যক্রমের উদ্দেশ্য হলো প্রধানত গ্রামীণ দুগ্ধাঞ্চলগুলিতে প্রয়োজনীয় কারিগরী সাহায্যের মাধ্যমে দুগ্ধ উৎপাদন বৃদ্ধি করা এবং সেই সঙ্গে সেইসব অঞ্চলের দুধের সংগ্রহ, সঞ্চালন ও বিপণনের সুষ্ঠু ব্যবস্থা গড়ে তোলা। এই কার্যক্রমে গ্রামাঞ্চলে সমবায় প্রতিষ্ঠানগুলি সংগঠনের মাধ্যমে কৃষক তথা দুগ্ধ উৎপাদকের এই প্রকল্পের আওতাভুক্ত করাই মুখ্য উদ্দেশ্য। এই প্রকল্পের জন্য আনুমানিক ব্যয়ের পরিমাণ ৫১ কোটি ১৬ লক্ষ টাকা ঃ এর মধ্যে "অপারেশন ফ্লাড-১" এর কার্যক্রমের অসমাপ্ত প্রকল্পগুলির ব্যয়ও ধরা আছে। সম্পূর্ণ অর্থই ৭০ শতাংশ ঋণ ও ৩০ শতাংশ অনুদান হিসাবে ইন্ডিয়ান ডেয়ারী কর্পোরেশন-এর কাছ থেকে এই প্রকল্পের ছয় বছর মেয়াদকালের মধ্যে পাওয়া যাবে। এই টাকা এই রাজ্যে পশুপালন ও দোহ উন্নয়ন কার্যক্রমের জন্য পঞ্চবার্ষিকী পরিকল্পনায় বরাদ্দকৃত অর্থের অতিরিক্ত। মোট পাঁচ লক্ষেরও অধিক দুগ্ধ উৎপাদককে এই প্রকল্পের আওতাভুক্ত করার প্রস্তাব আছে। এর মধ্যে ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং ভূমিহীন শ্রমিকও অন্তর্ভুক্ত। এই প্রকল্পের আওতাভুক্ত দুগ্ধবতী গবাদি পশুর সংখ্যা হবে প্রায় ৮ লক্ষের মতো। পল্লী অঞ্চলের এই সকল দুগ্ধ উৎপাদক ও কৃষকই প্রকৃতপক্ষে উপকৃত হবেন। এই প্রকল্পের আওতাভুক্ত সুদূর পল্লী অঞ্চলে সমবায় সমিতিগুলির সদস্য তথা দুগ্ধ উৎপাদকদের ঘরে ঘরে প্রয়োজনীয় কারিগরী সাহায্য পৌঁছে দেওয়ারও ব্যবস্থা করা হয়েছে। এর মধ্যে আছে জমাট পুং বীজের সাহায্যে সংকর প্রজনন ব্যবস্থা, ব্যাপক পশুচিকিৎসা ব্যবস্থা এবং সুষম পশুখাদ্য সরবরাহ ইত্যাদি। এই প্রকল্পের রূপায়ণের জন্য "ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ফেডারেশন লিমিটেড" নামে রাজ্যস্তরে একটি ফেডারেশন গঠন করা হয়েছে। এটি এর অধীনস্থ দুগ্ধ ইউনিয়ন ও প্রাথমিক সমবায় সমিতিগুলির প্রধান সংস্থা হিসাবে কাজ করছে। মোট ৮/৯টি জেলাভিত্তিক সমবায় দুগ্ধ ইউনিয়ন ও প্রায় ৪,০০০ প্রাথমিক সমবায় সমিতি গঠন করা হবে।

দার্জিলিং, জলপাইগুড়ি, পশ্চিম দিনাজপুর, মুর্শিদাবাদ, নদীয়া, ২৪-পরগনা, মেদিনীপুর, মালদা, হুগলী এবং হাওড়া—এই জেলাগুলিকে অন্তর্ভুক্ত করে এ পর্যন্ত মোট ছয়টি জেলাস্তরে সমবায় দুগ্ধ ইউনিয়ন গঠন করা হয়েছে। উল্লিখিত এই ছয়টি দুগ্ধ ইউনিয়ন কর্তৃক এখন পর্যন্ত অর্জিত সাফল্যের

একটি বিবরণ নিম্নে দেওয়া হলো :

| | |
|---|---|
| (১) সংগঠিত প্রাথমিক সমবায় সমিতির সংখ্যা | ৯১১ |
| (২) যোগদানকারী দুগ্ধ উৎপাদক সদস্যের সংখ্যা | ৪৭,২৮১ |
| (৩) কৃত্রিম প্রজননের সংখ্যা | ১,৭০,৮২৮ |
| (৪) আওতাভুক্ত গবাদি পশুর সংখ্যা | ১,১৮,৪৫৬ |
| (৫) চিকিৎসাপ্রাপ্ত গবাদি পশুর সংখ্যা | ২,০৯,৮০০ |
| (৬) গো-বৎস জন্মের সংখ্যা | ৩৪,৪৬৫ |
| (৭) দৈনিক গড় দুগ্ধ সংগ্রহের পরিমাণ | ৪৩,০০০ লিটার |
| (৮) নূতন কর্মসংস্থানের সংখ্যা | ৫১৮ |

"অপারেশন ফ্লাড" কার্যক্রমের আওতাভুক্ত অন্যান্য প্রকল্পগুলির একটি সংক্ষিপ্ত বিবরণ এখানে দেওয়া হলো।

বর্তমানে ডানকুনিস্থিত মাদার ডেয়ারী থেকে দৈনিক প্রায় ২,৮০,০০০ লিটার দুধ সরবরাহ করা হয়। এই দুগ্ধ পলিথিন মোড়ক ছাড়াও শহরের বিভিন্ন স্থানে এবং কোন কোন পৌর অঞ্চলে স্থাপিত প্রায় ৭৫টি মিনি-ডেয়ারীর মাধ্যমে বিতরিত হয়ে থাকে। আরও প্রায় ২০/২১টি অনুরূপ মিনি-ডেয়ারীর নির্মাণের কাজ এগিয়ে চলছে।

মাদার ডেয়ারী নির্মাণকল্পে রাজ্য সরকার ঋণ বাবদ যে অর্থ গ্রহণ করেছিলেন, তার মধ্যে এ পর্যন্ত সুদসমেত টাকা ৪,৩৭,৯৩,৫২১.৯৪ পয়সা ইণ্ডিয়ান ডেয়ারী কর্পোরেশনকে পরিশোধ করা হয়েছে। এই সমস্ত টাকাই ন্যাশনাল ডেয়ারী ডেভেলপমেন্ট বোর্ড রাজ্য সরকারকে ফেরত দিয়েছেন। এর মধ্যে ১৯৮৪-৮৫ আর্থিক বছরে দেয় অর্থের পরিমাণ টাকা ৫৪,১৯,২৬৩.৩৬ পয়সা। এখানে উল্লেখ করা যায় যে, মাদার ডেয়ারীর পরিচালনভার এই ন্যাশনাল ডেয়ারী ডেভেলপমেন্ট বোর্ডের উপরই ন্যস্ত আছে।

বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের আওতাভুক্ত এলাকায় তরল দুধের চাহিদা দৈনিক ১২ লক্ষ লিটারেরও অধিক। কিন্তু হরিণঘাটা ও বেলগাছিয়াস্থিত দোহশালা দুটির সঞ্চালন ক্ষমতা দৈনিক মাত্র ৩.৫ লক্ষ লিটার। মাদার ডেয়ারীও হাওড়া ও হুগলীর শহরাঞ্চল সহ বৃহত্তর কলকাতায় দুগ্ধ সরবরাহ করে থাকে। এই ডেয়ারীটির দুগ্ধ সরবরাহের ক্ষমতা দৈনিক ৪ লক্ষ লিটার। বর্তমানে এই দোহশালাগুলির একত্রে মোট দুগ্ধ উৎপাদন ক্ষমতা দৈনিক ৭.৫ লক্ষ লিটার। সুতরাং চাহিদা ও সরবরাহের মধ্যে দৈনিক ৪.৫ লক্ষ লিটার দুধের ব্যবধান থেকেই যাচ্ছে। এই ব্যবধান কমিয়ে আনার উদ্দেশ্যে ইষ্টার্ণ বাইপাসের সন্নিকটে দুগ্ধ প্যাকেটজাত করার জন্য একটি দোহশালা নির্মাণের পরিকল্পনা রাজ্য সরকারের আছে। প্রস্তাবিত দোহনশালাটির দুগ্ধ প্যাকেটজাত করার ক্ষমতা হবে দৈনিক ২ লক্ষ লিটার। এই জন্য জমি নির্বাচনের কাজ শেষ হয়েছে। ডানকুনিস্থিত মাদার ডেয়ারীর অধীনস্থ মিনি ডেয়ারীগুলির উৎপাদন ক্ষমতা বাড়ানোরও প্রস্তাব আছে।

শিলিগুড়ির নিকট মাটিগাড়ায় সর্বার্থসাধক দোহশালাটির কাজ যথারীতি চলছে। হিমালয় সমবায়

দুগ্ধ উৎপাদক ইউনিয়ন (হিমুল) এটি পরিচালনা করেছেন।

মুর্শিদাবাদের বহরমপুরে দৈনিক ৬০ লক্ষ লিটার দুগ্ধ উৎপাদনক্ষম একটি শাখা ডেয়ারী নির্মান করা হয়েছে। শীঘ্রই এই ডেয়ারীটি চালু করা হবে বলে আশা করা যায়।

দার্জিলিং, জলপাইগুড়ি, শিলিগুড়ি, মেদিনীপুর, খড়গপুর, হলদিয়া, বর্ধমান, কৃষ্ণনগর, রাণাঘাট এবং বহরমপুরের মত শহরাঞ্চলগুলি ছাড়াও রাজ্যের অন্যান্য কতকগুলো আধা শহরাঞ্চলে প্রচলিত সুসংবদ্ধ দুগ্ধ বিপণন ব্যবস্থা সন্তোষজনকভাবে চলছে। এই ব্যবস্থার ফলে এইসব অঞ্চলের ক্রেতাসাধারণের মধ্যে শুধু যে স্বাস্থ্যসম্মত দুধের যোগান সুনিশ্চিত করা হয়েছে তাই নয়, উপরন্তু স্থানীয় কিছু লোকের কর্মে নিযুক্তির সুযোগও ঘটেছে।

শিলিগুড়িস্থিত পশুখাদ্য কারখানায় বর্তমানে মাসে প্রায় ১,০০০ মেট্রিক টন সুষম পশুখাদ্য উৎপাদিত হচ্ছে। কারখানাটি পরিচালনা করছে হিমুল। এই কারখানায় উৎপাদিত পশুখাদ্য প্রধানত সমবায় দুগ্ধ ইউনিয়নের সদস্য তথা দুগ্ধ উৎপাদকদের চাহিদা পূরণ করছে। কিছু পরিমাণ পশুখাদ্য পার্শ্ববর্তী আসাম ও সিকিম রাজ্য ছাড়াও ভূটান সরকারকে সরবরাহ করা হয়ে থাকে। মুর্শিদাবাদের বহরমপুরে অনুরূপ আরও একটি পশুখাদ্য কারখানা নির্মাণের কাজ প্রায় সমাপ্তির পথে।

এই রাজ্যে অপারেশান ফ্লাড কর্মসূচীর আওতাভুক্ত এলাকায় জমাট পুং বীজের সাহায্যে সংকর গো-প্রজননের ক্ষেত্রে আধুনিক ও বিজ্ঞানসম্মত পদ্ধতি অবলম্বন করা হয়েছে। দুগ্ধ উৎপাদকেরা ইতিমধ্যেই এই পদ্ধতির সুফল পেতে শুরু করেছেন। শিলিগুড়িতে অবস্থিত জমাট পুং বীজ কেন্দ্রটির কাজ যথারীতি চলছে। স্থানীয় দুগ্ধ উৎপাদক ছাড়াও রাজ্যের কয়েকটি দুগ্ধ ইউনিয়নের চাহিদা এই কেন্দ্র থেকে মেটানো হচ্ছে। তাছাড়া মাটিগাড়ায় ঘন্টায় ৪৫ লিটার তরল নাইট্রোজেন উৎপাদক্ষম একটি কারখানা নির্মাণ করা হয়েছে। জমাট পুং বীজের সাহায্যে কৃত্রিম গো-প্রজননের ক্ষেত্রে এই কারখানা উত্তরবঙ্গে দুগ্ধ উৎপাদকদের চাহিদা পূরণ করতে সক্ষম হবে।

**গবাদি পশু পুনর্বাসন প্রকল্প ঃ**

প্রধানত শহরের বস্তি অঞ্চলে অবৈজ্ঞানিক ও অস্বাস্থ্যকরভাবে গড়ে ওঠা খাটালগুলো শহর জীবনে স্বাস্থ্যহানিকর এবং পরিবেশ দূষণগত গভীর সমস্যার সৃষ্টি করেছে। এই সমস্যার সমাধানকল্পে রাজ্য সরকার কলকাতা ও হাওড়া থেকে খাটাল উচ্ছেদ করে, সেই উচ্ছেদিত খাটালমুক্ত গবাদি পশুগুলোকে (১) গঙ্গানগর, (২) পূর্ব কলকাতা, (৩) গার্ডেনরীচ এবং (৪) হাওড়ায় নির্মীয়মান চারটি আধুনিক দুগ্ধ কলোনীতে পুনর্বাসনের এক প্রকল্প হাতে নিয়েছেন। গঙ্গানগরে অবস্থিত দুগ্ধ কলোনীটির নির্মাণকার্য শেষ হয়েছে। বস্তুত শহরে কয়েকটি অঞ্চল থেকে অপসারিত খাটালের কিছু গবাদি পশুকে ইতিমধ্যেই এই দুগ্ধ কলোনীতে পুনর্বাসিত করা হয়েছে। অবশিষ্ট দুগ্ধ কলোনীগুলোর নির্মাণকার্য এগিয়ে চলেছে। এই প্রকল্পের আনুমানিক ব্যয় ধরা হয়েছিল ৭ কোটি ৩৬ লক্ষ টাকা। এই টাকা রাজ্য সরকার, ডাচ সরকার এবং সি এম ডি এ কর্তৃপক্ষ বহন করছেন। খাটালগুলো যাতে পাকাপাকিভাবে সরানো সম্ভব হয়, সেই উদ্দেশ্যে প্রচলিত আইন আরও কড়াকড়ি ও কার্যকরী করার জন্য ওয়েষ্ট বেঙ্গল ক্যাটল লাইসেন্সিং এ্যাক্ট, ১৯৫৯-এর কতকগুলো ধারা সংশোধন করা হয়েছে। গত বছর এই উদ্দেশ্যে একটি বিল এই সভা কর্তৃক অনুমোদিত হয় এবং সেটি ইতিমধ্যে কার্যকারীও করা হয়েছে।

**ওয়েস্টবেঙ্গল ডেয়ারী এ্যাণ্ড পোল্ট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড ঃ**

একটি পুষ্টিকর দুগ্ধজাত পানীয় মিলটোন কলিকাতা এবং পার্শ্ববর্তী অঞ্চল বিক্রয় হচ্ছে। এই নিগম এই পানীয় বিক্রয়ের উদ্দেশ্যে কলিকাতা, হাওড়া ও অন্যান্য সম্ভাব্য স্থানে বন্টনকারী নিয়োগ করেছে। আরও কিছু বন্টনকারীকে জেলা সদর ও কতকগুলি গুরুত্বপূর্ণ শহরে নিয়োগ করা হবে। এই পানীয়ের বিক্রয় বৃদ্ধির উদ্দেশ্যে আলিপুর পশুশালায় (চিড়িয়াখানা) একটি বিক্রয়কেন্দ্র চালু করা হয়েছে। চাহিদানুযায়ী বিভিন্নস্থানে কিছু বিভাগীয় বিক্রয়কেন্দ্র স্থাপন করা হবে। এই নিগম তার কারখানায় বরফ তৈরী করার পরিকল্পনা গ্রহণ করেছে, সেটি খুব শীঘ্রই আরম্ভ করা হবে।

এই নিগম পূর্ববর্তী বৎসরের ন্যায় বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্প দ্বারা সরবরাহকৃত এলাকার বাইরে কিয়দাঞ্চলে দুধ সরবরাহ করে থাকে। গত আর্থিক বৎসরে মাসিক প্রায় ৩ লক্ষ লিটার দুধ যোগানের পরিমান ছিল।

এই নিগম কল্যানীস্থিত পশু-খাদ্য উৎপাদন কারখানায় সুষম গো-খাদ্য উৎপাদন করে, যা 'এপিক' বাণিজ্যিক নামে বাজারে বিক্রয় করা হয়। এই গো-খাদ্যের উৎপাদনের ১৯৮৪-৮৫ সালে লক্ষ্যমাত্রা ধার্য ছিল ১৫ হাজার মেট্রিক টন। এই উৎপাদনের লক্ষ্যমাত্রায় প্রায় পৌঁছান গেছে। এই কারখানার দ্বিতীয় গুদামের নির্মাণকার্য শেষ হয়েছে। শিলিগুড়িস্থিত পশু-খাদ্য উৎপাদন কারখানা ১৯৮৩ সালের জুলাই মাস থেকে উৎপাদন শুরু করেছে। এর ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরে উৎপাদনের লক্ষ্যমাত্রা আড়াই হাজার মেট্রিক টন ধরা হয়েছিল। এই লক্ষ্যমাত্রার প্রায় পৌঁছান গেছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এ পর্যন্ত গত আর্থিক বৎসরে এই রাজ্যে দোহ উন্নয়ন সম্পর্কিত যে সমস্ত উন্নয়নমূলক কার্যাবলী আমাদের বিভিন্ন সংস্থা দ্বারা সাধিত হয়েছে, তার একটি সংক্ষিপ্ত বিবরণ পেশ করলাম।

মাননীয় ক্রেতাসাধারণের কাছে দুগ্ধ সরবরাহ প্রসঙ্গে আমি এ কথা বলতে চাই যে বেশ কিছু অনিবার্য কারণ এবং জটিলতা যেগুলি আমি এই সভার গত বাজেট অধিবেশনে উল্লেখ করে ছিলাম, সেগুলি এখনও বর্তমান। এর মধ্যে কিছু কিছু আমাদের আয়ত্তের মধ্যে আর বাকীগুলি আমাদের আয়ত্তের বাইরে। যদিও পলি-প্যাক ব্যবস্থা কিছু পরিমাণ চালু করা হয়েছে ; পলিফিল্মের অত্যধিক মূল্যের জন্য আশানুরূপ পর্যায়ে এই ব্যবস্থার প্রসার ঘটানো সম্ভব হয় নি।

এই সকল প্রকল্পের অধীনস্থ কর্তব্যনিষ্ঠ ও দক্ষ কর্মী ও অফিসারদের আন্তরিক ও বাস্তবোচিত কর্মপ্রয়াসের সাহায্যে অসন্তুষ্ট ক্রেতা সাধারণের সমস্ত অভিযোগ সমাধানের চেষ্টা করা হয়। চুরি অথবা ভেজালের পুনরাবৃত্তি রোধের জন্য বাস্তবোচিত ব্যবস্থা যত্নসহকারে নেওয়া হয়।

আমি এই সভায় দুগ্ধ সরবরাহ প্রকল্পগুলি সম্বন্ধে কিছু বক্তব্য পেশ করব। বৃহত্তর কলিকাতা, দুর্গাপুর এবং বর্ধমান দুগ্ধ সরবরাহ প্রকল্পগুলি বাণিজ্যিক প্রকল্পের অন্তর্ভুক্ত হলেও সরকার প্রকল্পগুলির সমাজকল্যাণমূলক বৈশিষ্ট্যের কথা মনে রেখে পরিকল্পনা বহির্ভূত (নন-প্ল্যান) বাজেট থেকে ভর্তুকী দিয়ে এগুলিকে সাহায্য করেন। প্রকল্পগুলির বৈশিষ্ট্য এই যে, সমাজের শিশু, বৃদ্ধ, হাসপাতালের রোগী, প্রসূতি এবং শিল্প আয়ভুক্ত সাধারণের অধিকাংশের প্রয়োজন মেটায়। এছাড়া প্রকল্পগুলি খোলা বাজারে দুধের বিক্রয়মূল্যের উর্দ্ধগতি রোধে বিশেষ সহায়তা করে। সুতরাং শুধুমাত্র বাণিজ্যিক ভিত্তিতে বিশ্লেষণ করলে প্রকল্পগুলির সঠিক মূল্যায়ণ হবে না। সম্প্রতি কাঁচা দুধের ক্রয়মূল্য বৃদ্ধি করা হয়েছে। আশা করা যায় যে, এই ক্রয়মূল্য বৃদ্ধি এবং গো-উৎপাদনের নতুন প্রযুক্তি প্রয়োগ এই রাজ্যে

দুধ উৎপাদন বৃদ্ধির পরিকল্পনায় আমাদের সাহায্য করবে। যার ফলে আমদানীকৃত গুড়া দুধ এবং বাটার অয়েলের ওপর সরকারের নির্ভরশীলতা হ্রাস পাবে।

বর্তমানে প্রকল্পগুলি দুধ তৈরির ব্যাপারে মাখন তোলা গুড়া দুধ এবং বাটার অয়েলের ওপর কমবেশি নির্ভরশীল। বিগত কয়েক বৎসরে ভারতীয় দুগ্ধ নিগম (একটি কেন্দ্রীয় সরকারের সংস্থা) বেশ কয়েকবার এই দু'টি উপাদানের ক্রয়মূল্য বৃদ্ধি করেছেন। এ ছাড়া গত কয়েক বৎসরে সরকারের প্রশাসনিক ব্যয় অনেক বেড়েছে, পরিবহনের জন্য গাড়ি এবং তার পরিবর্তন, প্রয়োজনীয় তেল এবং জ্বালানীসহ কাঁচামালের জন্য খরচও অনেক বেড়েছে।

গত ১৯৭৭ সালের জানুয়ারি থেকে ১৯৮৪ সালের মে মাস পর্যন্ত ক্রেতাদের কাছে দুধের বিক্রয়মূল্য সংশোধন করা হয়নি, কিন্তু ঐ সময়ের মধ্যে দু'বার কাঁচা দুধের ক্রয়মূল্য বৃদ্ধি করা হয়েছিল। গত ১৯৮৪ সালের জুন মাস থেকে ক্রেতাসাধারণের কাছে দুধের বিক্রয়মূল্য সংশোধন করা হয়েছে। সঙ্গে সঙ্গে কাঁচা দুধের ক্রয়মূল্যও বৃদ্ধি করা হয়েছে। এই সিদ্ধান্ত প্রকল্পগুলিকে দেয় ভর্তুকীর উর্ধ্বগতির কিছুটা রোধ করার জন্য গ্রহণ করা হয়েছে। এই পরিপ্রেক্ষিতে ভর্তুকির পরিমাণ একেবারে বাতিল করা যায় না তবে উর্ধ্বগতি রোধ করা যায়।

নানাবিধ প্রতিকূলতা এবং বাধ্যবাধকতা থাকা সত্ত্বেও দোহ উন্নয়নে নিযুক্ত কর্মচারী ও অফিসারদের নিষ্ঠার ওপর আমার বিশ্বাস আছে, আমি আরও আশা করবো যে, বিভিন্ন দুগ্ধ সরবরাহ প্রকল্পের মাধ্যমে ক্রেতাসাধারণকে ফলদায়ক কর্মসেবা করা, এই রাজ্যে দোহ উন্নয়নের লক্ষ্যে পৌঁছান এবং নিজেদের ব্যক্তিগত কর্মকুশলতা উন্নত করার জন্য তারা আরও বেশি করে নিজেদেরকে নিয়োজিত করবেন।

সঙ্গে সঙ্গে আমি এও আশা করি যে চলতি আর্থিক বৎসরে যে সমস্ত কর্মসূচী গ্রহণ করার প্রস্তাব করা হয়েছে সেগুলির রূপায়ণে মাননীয় সদস্যবৃন্দ তাঁদের সহযোগিতার হাত প্রসারিত করবেন।

মহাশয়, আমি প্রস্তাব করছি যে, ৫৬নং দাবির অর্ন্তভুক্ত "৩১১-ডেয়ারী ডেভেলপমেন্ট", "৫১১ ক্যাপিটাল আউটলে অন ডেয়ারী ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আণ্ডারটেকিংস)" এবং "৭১১- লোনস ফর ডেয়ারী ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আণ্ডারটেকিংস)" খাতে ১৯৮৫-৮৬ সালের জন্য ৩৭,৬৫,৫৫,০০০ টাকা (সাঁইত্রিশ কোটি পঁয়ষট্টি লক্ষ পঞ্চান্ন হাজার টাকা) মাত্র ব্যয়বরাদ্দের অনুমোদন করা হোক। (এর মধ্যে এই বৎসরের মার্চ মাসে ভোট অন অ্যাকাউন্টে গৃহীত ৬,২৭,৬০,০০০ টাকা ধরা আছে)।

**Mr. Speaker :** There is no cut motion on Demand No. 55. and there is only one cut Motion Demand No. 56. Which is in order and taken as moved.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100.

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাঁচড়াপাড়া পেরোলেই এবং নদীয়ায় গেলেই সেখানকার লোকেরা বিশেষ করে সি. পি. এম.-এর ছেলেদের মুখে শুনি জ্যোতিবাবু আমাদের জেলায় দুটি বোতল মন্ত্রী দিয়েছেন। একজন বোতলমন্ত্রী হচ্ছেন বিমলানন্দ মুখার্জী - মদ - আর

একজন হলেন যিনি এখানে বাজেট পেশ করেছেন অমৃতেন্দু মুখার্জী - দুগ্ধ। এটা খুব পরিষ্কার, কাগজ খুললেই দেখা যায় এক দপ্তরের সংগে আর এক দপ্তরের কোন মিল নেই। এটা অন্য কোথাও নেই, একমাত্র পশ্চিমবঙ্গেই বামফ্রন্ট সরকার আছে বলেই সম্ভব। দুগ্ধমন্ত্রী একজন, পশুপালন মন্ত্রী ও পশু চিকিৎসামন্ত্রী একজন। এই ভাবে নানা কায়দায় বেশী করে মন্ত্রী করে রেখেছেন। নিজেদের দলের যে ঝগড়া সেটা মেটাবার জন্য আলাদা আলাদা মন্ত্রী করে রেখেছেন। কাগজ খুললেই দেখা যায়, সুভাষ-অমৃতেন্দুর ঝগড়া। এই রকম ভাবে বিভিন্ন জায়গায় বিভিন্ন কাজে ঝগড়া লেগে আছে। এবং এইভাবে প্রশাসনকে একেবারে পঙ্গু করে দেওয়া হচ্ছে। দুধ দুইবেন সুভাষবাবু আর পশুপালন করবেন অমৃতেন্দুবাবু। কিন্তু তথাপিও পশ্চিমবাংলার মানুষের নাভিশ্বাস উঠেছে, দুধ তারা পাচ্ছে না। এই ৭ বছরে বামফ্রন্ট সরকার পশুপালনের ক্ষেত্রে পশ্চিমবাংলার স্থান সবচেয়ে নীচের দিকে নামিয়ে দিয়েছে। এই ডিপার্টমেন্টের সবটাই নির্ভর করছে বাইরে থেকে সরবরাহের উপর। তরল দুধ আনতে হচ্ছে গুজরাট এবং মহারাষ্ট্র থেকে, গুঁড়ো দুধ তো বাইরে থেকে আনতে হয়, হাঁস মুরগী আনতে হচ্ছে মাদ্রাজ, কেরল এবং আসাম থেকে এবং ছাগমাংস আনতে হচ্ছে বিহার উত্তরপ্রদেশ থেকে। সমস্ত ব্যাপারটাই নির্ভর করতে হয় অন্য রাজ্যের উপর। এই ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি পশু পালনই বলুন আর পশু সম্পদ সৃষ্টি করার ব্যাপারে বলুন এই রাজ্যকে সম্পূর্ণ নির্ভর করতে হয় অন্য রাজ্যের উপর। গ্রামে যে পশু সম্পদ সৃষ্টি করার সুযোগ আছে সেই সুযোগকে কাজে লাগাবার ক্ষেত্রে এই সরকারের এই দপ্তর সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। এই মন্ত্রীকে যদি আমি অপদার্থ মন্ত্রী বলি তাহলে আপনি সেটাকে এক্সপাঞ্জ করে দেবেন, সেই আমি অপদার্থ বলছি না অযোগ্য মন্ত্রী বলছি। যদি মন্ত্রীমহাশয় বিগত ৭ বছরে যোগ্যতার সংগে এই দপ্তর চালাতে পারতেন তাহলে আমার মনে হয় পশুপপালন, পশুচিকিৎসা এবং দুগ্ধ সরবরাহেরক্ষেত্রে পশ্চিমবাংলার মানুষ এত্রে বেশী অসুবিধার মধ্যে পড়ত না। প্রয়োজনীয় দুধের যোগান যদি গ্রাম থেকে কলকাতায় আসতো, গ্রামের সরকারী খাটাল থেকে, খামারগুলি থেকে যদি দুধের যোগান বৈজ্ঞানিক ভিত্তিতে হ'ত তাহলে কলিকাতায় এই খাটাল সমস্যা থাকত না। ওই খাটাল সমস্যা মাননীয় পৌরমন্ত্রী ব্যতিব্যস্ত করে তুলেছে এবং কলিকাতায় মানুষকে খাটাল সমস্যায় জর্জরিত করে তুলেছে। আমরা দেখতে পাচ্ছি লক্ষ লক্ষ টাকা কলিকাতার এই খাটালের পেছনে চলে যাচ্ছে। এই ডিপার্টমেন্ট সম্পূর্ণ অবৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী নিয়ে চলেছে। এখানে পশুপালন এবং পশু চিকিৎসা দুটি পৃথকভাবে আছে। এই ব্যাপারে শুধু কংগ্রেস নয়, শুধু পশ্চিমবঙ্গের জনসাধারণ নয় এই বামফ্রন্ট সরকারের তাবড় তাবড় মন্ত্রীরা বলেছেন এটা আলাদা থাকা উচিত নয়। আমরা দেখেছি ত্রিপুরা সরকার এই ডিপার্টমেন্টকে এক করে দিয়েছেন। পশ্চিমবাংলায় এটা হচ্ছে না কেন? কার স্বার্থে এটা হচ্ছে না, কোন আমলার স্বার্থে অমৃতেন্দুবাবু এটা করছেন না? আনন্দবাজার পত্রিকার প্রথম পাতায় আছে - পশ্চিমবঙ্গের মানুষ জানতে পারে কি কার স্বার্থে এই তিনটে ডিপার্টমেন্টকে এক করা হচ্ছে না।

**[3.55 –4.05 p.m.]**

মন্ত্রীদের মধ্যে লড়াই চলছে, সি. পি. এম. দলে নিজেদের মধ্যে লড়াই চলছে, বামফ্রন্টের মধ্যে অন্তর্দ্বন্দ্ব চলছে, এই অবস্থায় প্রকৃত কারণটি কি, তা জানাবার জন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর মাননীয় মন্ত্রী অমৃতেন্দু বাবুর কাছে দাবী জানাচ্ছি। তিনি যেন বিশদভাবে এই রাজ্যের মানুষকে বিধানসভার মাধ্যমে জানিয়ে দেন। এই ডিপার্টমেন্টে আমরা দেখতে পাচ্ছি যে, একজন থাকছেন পশুপালন ডাইরেক্টরেটে যাঁর হাতে রক্ষণাবেক্ষণ, খাদ্য ও প্রজনন - এই সমস্ত দায়িত্ব অর্পিত হয়েছে। আর চিকিৎসার জন্য আলাদা একজন রয়েছেন। দুটোর মধ্যে কোন সমন্বয় নেই। দুটো ডাইরেক্টরেট

রয়েছে - একটি পশুপালন এবং অপরটি হচ্ছে পশু চিকিৎসা। অথচ এই দুটি ডাইরেক্টরেটের মধ্যে যদি সমন্বয় থাকতো পরস্পরের মধ্যেও যদি অকটি আণ্ডারস্ট্যাণ্ডিং থাকতো তাহলে পশুপালনের কাজ আরও সুষ্ঠুভাবে সুচারুভাবে চলতে পারত। কিন্তু তা নেই। সর্বত্রই আধিকারিক আলাদাভাবে রয়েছে। মহকুমা স্তরে পশুপালনের ক্ষেত্রে এবং পশু চিকিৎসার ক্ষেত্রে - একটি রয়েছে মহকুমা স্তরে এবং অপরটি ব্লক পর্যায়ে স্বাস্থ্যের ব্যাপারে রয়েছে মহকুমা স্তরে এবং পশুপালনের ক্ষেত্রে ব্লক পর্যায়ে ব্যবস্থা করা হয়েছে। সুবিধা-অসুবিধার নানা কথা তো আপনারা তোলেন - কেন্দ্র দিচ্ছে না ইত্যাদি কথাবার্তা তোলেন। আমরা এই ব্যাপারে তো জানি জাহাজে করে নিমমিত পশুখাদ্য ওষুধপত্র আসছে। টাকা তো কেন্দ্র দিচ্ছেনই। কিন্তু তা ডিপার্টমেন্টের মধ্যে কোথায় গিয়ে জমা হচ্ছে তা আমার জানা নেই। অর্থমন্ত্রী ওঁকে দিচ্ছেন কিনা আমার জানা নেই। আমরা দেখছি, গ্রামের মানুষকে পশু চিকিৎসার জন্য ছুটতে হচ্ছে ব্লক লেভেলে এবং পশু পালনের ক্ষেত্রে যেতে হচ্ছে মহকুমা স্তরে। এই দুটো ডিপার্টমেন্টের যদি সমন্বয় থাকতো তাহলে, গ্রামের মানুষের আর এই রকম দুরবস্থার মধ্যে পড়তে হত না। এই অবস্থায় আমি মনে করি যে, সম্পূর্ণ অবৈজ্ঞানিক পদ্ধতিতে এই ডিপার্টমেন্ট চলছে এবং তা নিয়ে চলেছেন আমাদের মাননীয় মন্ত্রী অমৃতেন্দু মুখার্জী মহাশয়। এই দুটো ডিপার্টমেন্টকে যদি একই একই ডাইরেক্টরেটের অধীনে আনা যেত, তাহলে এস্টাবলিশমেন্ট বাবদ যে খরচ বর্তমানে হচ্ছে, তার অর্দ্ধেক কমে যেত। এরফলে হয়ত কিছু কিছু আমলাদের একটু অসুবিধা হতো কিন্তু আমরা দেখতে পেতাম যে রাজ্য সরকারের অনেক এস্টাবলিশমেন্ট খরচা কমে গেছে। পে-কমিশন তাঁদের রিপোর্টে এই দুটো ডিপার্টমেন্টকে এক করার জন্য সুপারিশ করেছিলেন। এই ব্যাপারে বামফ্রন্ট সরকার সোচ্চারও হয়েছিলেন, কিন্তু তা সত্ত্বেও দুটোকে এক করে দেওয়া যাচ্ছে না। আমার কাছে একটা বই আছে 'পশ্চিমবঙ্গ পশু চিকিৎসক সমিতি এই বইটি কংগ্রেসের বা আই.এন. টি. ইউ. সি. 'র বই নয়, এটা বামফ্রন্ট সমর্থকদের ছাপানো বই। বামফ্রন্টের নেতারা বিভিন্ন সময় বিভিন্ন জায়গায় দুটো ডিপার্টমেন্টকে এক করার দাবীতে সোচ্চার হয়েছিলেন এবং তাঁদের ছবি 'যুগান্তর, বসুমতী, সত্যযুগ' ইত্যাদি পত্রিকায় ছাপানো আছে এবং তাঁদের জ্বালাময়ী অংশও তুলে ধরা আছে। ১৯৮৩ সালের ৭ই নভেম্বর হাওড়া জেলায় একটা কনভেনসান হয়েছিল। এখানে ছবিতে আমরা দেখতে পাচ্ছি।

পতিত পাবন পাঠক,. প্রলয় তালুকদার, শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী এবং হাওড়ার প্রাক্তন মেয়র ও পুরসভার বর্তমান চেয়ারম্যান আলোকদূত দাস এই ডিপার্টমেন্টকে এক করার দাবীতে বক্তৃতা করেছেন। এর পরেও আমরা দুটি ডিপার্টমেন্টের সংযুক্তিকরণের প্রশ্নে কোন প্রয়াসই দেখতে পেলাম না। এই ধরণের সোচ্চার দাবী শুধুমাত্র হাওড়া জেলাতেই নয়, অন্যান্য জেলাতেও হয়েছে। হুগলী জেলায় মাননীয় মন্ত্রী ভবানী মুখার্জীর ছবি এর মধ্যে আমরা দেখতে পাচ্ছি। মেদিনীপুর জেলাতেও হয়েছে। সেখানে দেখা যাচ্ছে ডঃ শম্ভুনাথ মাণ্ডির ছবি। বাঁকুড়া জেলাতে দেখা যাচ্ছে নবনী বাউড়ী এবং সুভাষ গোস্বামীকে। ২৪ পরগনার ব্যাপারে দেখা যাচ্ছে আমাদের মাননীয় মন্ত্রী সুভাষ চক্রবর্তী এবং এম. পি. সুনীল মৈত্র এবং সত্যসাধন চক্রবর্তীকে। এঁরা প্রত্যেকেই দুটি বিভাগের সংযুক্তিকরণের পক্ষে দাবী করে গেছেন। তাঁদের জ্বালাময়ী ভাষণ পড়ে শোনাবার ইচ্ছা থাকলেও সময়াভাবে তা সম্ভব হল না। আমাদের জানা নেই, কোন অদৃশ্য শক্তির কারণে এই দুটি বিভাগকে সংযুক্ত করা যাচ্ছে না?

স্যার, এই প্রসঙ্গে আমি আরকেটি কথা বলতে চাই মাননীয় মন্ত্রীমহাশয়কে, আমরা দেখেছি বিভিন্ন সময়ে পশুচিকিৎসকরা দাবী করেছেন মেডিকেল চিকিৎসকদের সুযোগ দেওয়া হোক বলে, তাদের বেতন হার বৃদ্ধি করা হোক কিন্তু তা সত্ত্বেও আজ পর্যন্ত যে সমস্ত ভেটেরিনারী ডাক্তার আছে

তাদের মেডিকেল চিকিৎসকদের সমান বেতনহার করা হয়নি। অথচ এদের কাজ কম নয়। আপনি এই ব্যাপারে বিবেচনা করবেন বলেছিলেন কিন্তু আজ পর্যন্ত কিছু হল না। বর্তমানে যে বাজেট বরাদ্দ হয়েছে তাতে আড়াই লক্ষ টাকা ধরা হয়েছে। এ টাকা রাজীব গান্ধির কাছ থেকেও আসবে না বা বিশ্বনাথ প্রতাপ সিংএর থেকেও আসবে না। আপনার বরাদ্দকৃত টাকা আপনি আপনার দপ্তরের জন্য ব্যয় করবেন। আজকে সারা পশ্চিমবঙ্গে ভেটেরিনারী ডাক্তারদের কোন উন্নতি নেই। কিন্তু সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে এই ভেটারিনারি ডাক্তারদের মেডিকেল ডাক্তারদের ন্যায় সমহারে বেতন করেছেন। আপনারা তো কথা কথায় বিহার, উত্তরপ্রদেশের রাস্তা খারাপ বলেন, ওইসব জায়গায় আইনশৃঙ্খলা নেই বলেন। কিন্তু আমি আপনার কাছে অনুরোধ রাখছি অন্যান্য রাজ্যে যেভাবে এই পশু চিকিৎসকদের প্রতি দৃষ্টি দিয়েছেন আপনারা তো সেই রকম কোন দৃষ্টি দেন নি। প্রায় ১৩টা রাজ্যে এই পশুচিকিৎসকদের মেডিকেল ডাক্তারদের সমান হারে বেতন দিচ্ছে। তারপরে আমার কনস্টিটিউয়েনসির কথায় আসছি। আমার কেন্দ্রে একটি হসপিট্যাল আছে রামেশ্বর মালিয়া হসপিট্যাল। এটা নামেই হসপিট্যাল, জরাজীর্ণভাবে পড়ে আছে, এখানে ১৫ বিঘা জমি আছে, বাড়ীগুলি ভেঙ্গে পড়েছে এবং রাস্তা থেকে বাড়ী এত নীচে যে গঙ্গার জল ওই হাসপাতালের মধ্যে ঢুকে পড়ে। এখানে কোন ইলেকট্রিসিটি নেই, এবং এর কোন ব্যবস্থাও নেই। একজন অফিসার রাখা হয়েছে, তার কোন স্থান নেই, তার অধীনে কোন কর্মচারী নেই। পশুদের চিকিৎসার জন্য এটি করা হয়েছিল কিন্তু কার্যত পশু থাকার কোন ব্যবস্থাই নেই, আলো নেই, একটা জরাজীর্ণ হাসপাতাল ভেঙ্গে পড়ে আছে। এই হাসপাতালটি সরকারের হাতে ট্রাস্টি করার জন্য প্রস্তাব রাখা হয়েছিল কিন্তু এই বিষয়ে সরকারের তরফ থেকে কোন প্রচেষ্টা দেখা যায়নি। এর প্রতি যাতে আপনি দৃষ্টি দেন এই অনুরোধ করে এবং এটি হলে পারে আর আমাদের অঞ্চলের সুবিধা হবে। এই কথা বলে আমাদের কাটমোশানকে সমর্থন করে এবং বাজেট বরাদ্দের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[4.05 –4.15 p.m.]**

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিভাগীয় মন্ত্রী মহাশয়, ৫৫নং ও ৫৬নং দাবীতে যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করেছেন আমি তা সমর্থন করছি। পূর্ববর্তী বক্তা প্রথমেই ঝগড়ার কথা তুললেন, কারণ ওরা নিজেরা যা করেন তার বাইরে অন্য কিছু চিন্তা করতে পারেন না। উন্নয়নের কথার মধ্যে তিনি গেলেন না॥ ১৯৭৫-৭৬ সালের জরুরীর অবস্থার সময় সেটা ওদের রমরমার সময় তার সঙ্গে বর্তমানের তুলনা করছি। জরুরী অবস্থার সময় এই দপ্তরে খরচ হয়েছিল ১০ কোটি ৮৫ লক্ষ ৩ হাজার টাকা। গত কয়েক বছরের ব্যয় বরাদ্দ ছিল ৫১ কোটি টাকা ৭০ লক্ষ ৭৫ হাজার টাকা, আর এবারে মোট বরাদ্দ ধরা হয়েছে ৬০ কোটি ৬১ লক্ষ ১৭ হাজার টাকা। অতএব কিছু করা হচ্ছে না এটা ঠিক নয়। তাই এই বাজেট বহুমুখী উন্নয়নমূলক বাজেট বলে একে সমর্থন করেই কিছু উন্নয়নের তথ্য আপনাদের সামনে রাখছি। জরুরীর অবস্থার বছরে শঙ্কর গরুর প্রজনন হয়েছিল ৮ লক্ষ ২৩ হাজার, গত বছরে হয়েছিল ১৭ লক্ষ এবং চলতি বছরে লক্ষ ধার্য্য হয়েছে ২২ লক্ষ ৭৫ হাজার। কৃত্রিম প্রজনন কেন্দ্র জরুরীর অবস্থার সময়ে ছিল ৯১৫টি, গত বছরে ছিল ১৮৭০ টি এবং বর্তমানে ধার্য্য হয়েছে ১৯০০। ছাগ ইউনিট জরুরী অবস্থার সময় ছিল ৫৮১টি, গত বছরে সেটা ছিল ১৪০০, এইবারে লক্ষ মাত্রা হচ্ছে আরো বেশী। গত ৫ বছরে ৫ হাজারের উপর ছাগ ইউনিট গঠিত হয়েছে। জরুরীর অবস্থার সময় মেষ ইউনিট ছিলো ৩২৭, গত বছরে ছিল ৯২৩। রাজ্যে এই বছরে ২০০র উপর নূতন মেষ ইউনিট হবে। ডিম পাড়া মুরগী জরুরী অবস্থার সময় ছিল ১৬ লক্ষ, গত বছরে ৫০ লক্ষ। ছোট ছোট মুরগী [illegible] নিয়ে যে সমবায় হয়েছে তার সংখ্যা

হয়েছে ৪০টি এবং তার সদস্য সংখ্যা ১৬০০র উপর। শূকর ইউনিটের কোন হিসাব ১৯৭৫-৭৬ সালে ছিল না, এবারের লক্ষমাত্রা ৬শটি। প্রান্তিক চাষী, ছোট চাষী ও ক্ষেত মজুরদের এবং তফশিলী ও আদিবাসী খামারীদের পশু-মূল্যের অর্দ্ধেক বা দুই-তৃতীয়াংশ দিয়ে পশু ইউনিট তৈরী করতে দেওয়া হয় এবং খাদ্যের জন্য ১শ থেকে ৩শ টাকা পর্যন্ত সাবসিডি দেওয়া হয়। আপনাদের সময় এইসব করা যেত না। পশু খাদ্যের জন্য জমি ওদের আমলে ছিল ১.৯ লক্ষ হেক্টর, সেটা ৮৩-৮৪ সালে বেড়ে হলো৫.৭৫ লক্ষ হেক্টর। এবং এবারে লক্ষ্যমাত্রা ৬ লক্ষ হেক্টর। সবুজ ঘাসের কোন হিসাব ওদের সময়ে ছিল না। এবারে ১৫ হাজার ৯১১ মেট্রিকটন। গত বছরে ৯ মাসে সেটা বেড়ে হয়েছিল ১৬ হাজার ৫৭৫ মেট্রিক টন। মিনিকিট ৮১ হাজার ৮৮৯ মেট্রিক টন, আর এবারে লক্ষ্যমাত্রা হচ্ছে ৯৫ হাজার মিনিকিট।

দুগ্ধ উৎপাদন জরুরী অবস্থার সময় ছিল ১০ লক্ষ ৬৪ হাজার টন, এটা বেড়ে গত ১৯৮২-৮৩ সালে হয়েছে ২০ লক্ষ ১২ হাজার টন, গত বছর এটা বেড়ে হয়েছিল ২২ লক্ষ টন, এবারে লক্ষ্যমাত্রা ২৪ লক্ষ টন। আর এঁরা বলছেন দুধের উৎপাদন বাড়েনি? মুরগীর ডিম উৎপাদন ওদের আমলে জরুরী অবস্থার সময় ছিল মাত্র ৪২ লক্ষ, গত বছরের আগের বছর ১৯৮২-৮৩ সালে সেটা হল ৮৩ কোটি ৫০ লক্ষ, গত বছর সেটা হয়েছে ১৫১ কোটি ৮০ লক্ষ। এটা কি সাফল্য নয়? এছাড়া দুগ্ধ সরবরাহের ক্ষেত্রে শুধু কলকাতার শিল্পাঞ্চল নয়, কোলকাতা ও শিল্পাঞ্চল ছাড়াও জেলায় জেলায় এই দুগ্ধ সরবরাহের প্রকল্প হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, উত্তরবঙ্গের জেলাগুলির উপর বিশেষ নজর দিন যাতে সেখানে নতুন করে দুগ্ধ প্রকল্প হয়। আমার নির্বাচন কেন্দ্র কৃষ্ণনগরে যে দুগ্ধ প্রকল্প আছে সেটা যাতে এই বছরে চালু হয় তারজন্য আমি আপনার কাছে অনুরোধ রাখছি। আমি আর একটি কথা বলব চিকিৎসা ক্ষেত্রে জরুরী অবস্থার সময় পশু চিকিৎসা হাসপাতাল ছিল ৮০টি, সেটা বেড়ে হয়েছে ১০৩টি। শহরাঞ্চলে নয়া কেন্দ্র হয়েছে ৬১৫টি। প্রতিটি ক্ষেত্রে উন্নয়নমূলক প্রকল্প নিয়ে এই বিভাগ চলছে। সর্বশেষে আমি একটা ছড়া বলে আমার বক্তব্য শেষ করছি —

চালন বলে সূচ তোর পিছনে কেন ছেঁদা?
সূচ বলে গোন তোমার আছে কতটা দাদা।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশু পালন এবং পশু চিকিৎসা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, বিভিন্ন খাতে তাঁর যে ব্যয় বরাদ্দ আমাদের কাছে নিয়ে এসেছেন সেখানে কিছু আমাদের কাছে খটকা লেগেছে বলে আমরা তার বিরোধীতা করছি এবং কাটমোশানকে সমর্থন করছি। উন্নতির জন্য ক্রমাগত ব্যয় বাড়ছে, কিন্তু আমরা যদি কিছু চিত্র দেখি, ফিগার দেখি তাহলে উপলব্ধি করতে পারব রাজ্যসরকারের প্রকল্পগুলি ক্রমাগত কোন দিকে কোন পথে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সামনে আমি কয়েকটি হিসাব দিচ্ছি। পশুপালন বলুন, পশু চিকিৎসা বলুন সব কিছুর মূল হচ্ছে দুগ্ধ উৎপাদন এবং দুগ্ধ সরবরাহ। বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন ভাবে টাকা বৃদ্ধি হচ্ছে, তার মূল পরিকল্পনা কি সেটা দেখতে হবে। দুগ্ধ সরবরাহ প্রকল্পে বৃহত্তর কলকাতায় আমরা দেখছি ১৯৮৩-৮৪ সালে ১৪ কোটি ৮৯ লক্ষ ৬৩ হাজার টাকার মত ক্ষতি হয়েছিল। ১৯৮৪-৮৫ সালে সেখানে কিছুটা উন্নতি হয়েছে, সেখানে ক্ষতি কিছুটা কমেছে, ১২ কোটি ৬৪ লক্ষ ২৭ হাজার টাকা ক্ষতি হয়েছে। ১৯৮৫-৮৬ সালে কত ক্ষতি হবে সেটা মন্ত্রী মহাশয় বলে দিয়েছেন, তার পরিমাণ হচ্ছে ১৩ কোটি ৯লক্ষ ৭৮ হাজার টাকা। আমরা দুর্গাপুরে দেখতে পাচ্ছি ৮৩ লক্ষ ৬০ হাজার টাকা ক্ষতি হয়েছে ১৯৮৩-৮৪ সালে। ১৯৮৪-৮৫ সালে ১ কোটি ১৯লক্ষ ৫৫ হাজার

টাকা ক্ষতি হয়েছে এবং ১৯৮৫-৮৬ সালে ক্ষতি হবে ১ কোটি ১৪ লক্ষ ৪০ হাজার টাকা।

**[4.15 – 4.25 p.m.]**

আমরা বর্ধমানে দেখছি ১৪ লক্ষ ৯৩ হাজার টাকা লস্ হয়েছে ১৯৮৩/৮৪ সালে, ১৮লক্ষ ৭৬ হাজার টাকা লস্ হয়েছে ১৯৮৪/৮৫ সালে এবং ৩০ লক্ষ ৯০ হাজার টাকা ক্ষতি হবে ১৯৮৫/৮৬ সালে। ১৯৮'৮৬ সালে কত ক্ষতি হতে পারে সেটা তিনি আগেই উপলব্ধি করতে পেরেছেন। এই প্রকল্পগুলি এবং পশুপালন ও পশু চিকিৎসার ব্যাপারে আমাদের কি অগ্রগতি হয়েছে সেটা আমাদের সকলের ধ্যান ধারণার মধ্যে আছে এবং আমরা বেশ ভালভাবেই উপলব্ধি করতে পারছি যে টাকার অপচয় কিভাবে হচ্ছে। বৃহত্তর কলকাতায় দুগ্ধ বিক্রয় হয়েছে ১৯৮৩/৮৪ সালে ১৫কোটি ৫৮লক্ষ ২৫ হাজার টাকা, ১৯৮৪/৮৫ সালে ১৭ কোটি ৫০ লক্ষ টাকা এবং ১৯৮৫/৮৬ সালে হবে ১৮ কোটি ৪০ লক্ষ টাকা। দুর্গাপুরে দুগ্ধ বিক্রয় হয়েছে ১৯৮৩/৮৪ সালে ১ কোটি ১১ লক্ষ ৮০ হাজার টাকা, ১৯৮৪/৮৫ সালে হয়েছে ১ কোটি টাকা এবং ১৯৮৫/৮৬ সালে হবে ১ কোটি ২০ লক্ষ টাকা। বর্ধমানে ১৯৮৩/৮৪ সালে দুগ্ধ বিক্রয় হয়েছে ২২ লক্ষ ৩১ হাজার টাকা, ১৯৮৪/৮৫ সালে ২৩ লক্ষ টাকার মতো এবং ১৯৮৫-৮৬ সালে হবে ৩৬ লক্ষ টাকার মত। অর্থাৎ দুগ্ধ বিক্রি করে তাঁদের কত লাভ বা লোকসান হবে তিনি সেটা বলেছেন। এই যে চিত্র আমরা পেলাম তাতে কি এটা বলতে পারি যে সরকার বিভিন্নভাবে উন্নতি করেছেন এবং ক্রমাগত সুন্দরভাবে চালাচ্ছেন? তবে তাঁর বক্তব্যকে সাধুবাদ জানাতে হয় কারণ তিনি খুব বিস্তারিতভাবে বলেছেন। কিন্তু ত্রুটি বিচ্যুতি যেগুলি দেখেছি তাতে আমাদের সমালোচনা করতেই হয়। এই পরিকল্পনা বাস্তবে রূপায়িত করতে হলে প্রথমেই নীতি নির্ধারণ করা দরকার। কিন্তু সেটা হচ্ছে না বলে আমি মন্ত্রী মহাশয়কে বলব তাঁর দপ্তরের প্রতি আরও লক্ষ রাখা দরকার। এই পশুপালন এবং পশু চিকিৎসার মধ্যে যে পার্থক্য দেখা যাচ্ছে সে সম্বন্ধে মাননীয় সদস্য অশোক ঘোষ মহাশয় বলেছেন মন্ত্রীমহাশয় থেকে আরম্ভ করে মুখ্যমন্ত্রী পর্যন্ত ফাইল গেছে। আমরা দেখেছি যে ব্লু প্রিন্ট করা হয়েছে সেই ব্লু প্রিন্ট এখনও পর্যন্ত কার্যে রূপায়িত করা হয়নি। এই ব্যাপারে মুখ্যমন্ত্রী বারবার বলা সত্ত্বেও এই জিনিস করা হয়নি। আমি জানতে চাই এই পশুপালনের সঙ্গে যে সমস্ত ডাক্তাররা রয়েছেন তাঁদের বেতনের হারের পরিবর্তন কেন করা হয়নি? কেন সেটা এখনও ফাইল বন্দী হয়ে রয়েছে? শুধু তাই নয়, অন্যান্য ডাক্তারদের যে মর্যাদায় প্রতিষ্ঠিত করা হয়েছে তাঁদের কেন সেটা করা হয়নি? আমি মনে করি এই যে অসামঞ্জস্য রয়েছে পশু চিকিৎসকদের ক্ষেত্রে এটা অবিলম্বে দূর করা দরকার। তারপর যে পরিমান লোকসান হচ্ছে সেদিকেও সরকারের দৃষ্টি দেওয়া দরকার। তারপর এই যে কোলকাতায় এবং বৃহত্তর কোলকাতায় হঠাৎ বিভিন্ন কারণে দুগ্ধ বিতরণ বন্ধ হয়ে যায়, গাড়ীগুলি রাস্তায় খারাপ হয়ে যায় এই অবস্থার পরিবর্তন করা দরকার।

যে সমস্ত যানবাহন দিয়ে এই দুগ্ধ সরবরাহ করা হয় মন্ত্রীমহাশয়ের উচিত সেদিকে সজাগ দৃষ্টি রাখা। আমরা জানি অনেক গাড়ী অচল অবস্থায় থাকার জন্য ঠিকমত দুগ্ধ সরবরাহ করা যায় না। অনেক যানবাহনের হিসাব নিকাশ পর্যন্ত নেই। মন্ত্রী মহাশয়ের উচিত কতগুলি যানবাহন ঠিকমত চলছে না কতগুলি চলছে এবং কতগুলির মেরামতের দরকার এবং সেগুলি ঠিকমত মেরামত হচ্ছে কিনা সেগুলি দেখা দরকার। আমরা শুনেছি অনেক গাড়ী অন্য ডিপার্টমেন্টে চলে গেছে, অন্য দপ্তর সেগুলি ব্যবহার করছে। আমরা এদিক থেকে আশ্বস্ত হতে চাই। এবং তার যে পরিকল্পনা আছে এবং তার মধ্যে কতকগুলি স্বনির্ভরশীল পরিকল্পনাও আছে সেগুলি বাস্তবে রূপায়িত হচ্ছে কিনা। আমরা দেখতে পাচ্ছি গ্রামে গঞ্জে যেসব আই.আর.ডি.পি. স্কীম আছে, এবং যার মাধ্যমে গরু ছাগল মোষ

হয়েছে ৪০টি এবং তার সদস্য সংখ্যা ১৬০০র উপর। শূকর ইউনিটের কোন হিসাব ১৯৭৫-৭৬ সালে ছিল না, এবারের লক্ষমাত্রা ৬শটি। প্রান্তিক চাষী, ছোট চাষী ও ক্ষেত মজুরদের এবং তফশিলী ও আদিবাসী খামারীদের পশু-মূল্যের অর্দ্ধেক বা দুই-তৃতীয়াংশ দিয়ে পশু ইউনিট তৈরী করতে দেওয়া হয় এবং খাদ্যের জন্য ১শ থেকে ৩শ টাকা পর্যন্ত সাবসিডি দেওয়া হয়। আপনাদের সময় এইসব করা যেত না। পশু খাদ্যের জন্য জমি ওদের আমলে ছিল ১.৯ লক্ষ হেক্টর, সেটা ৮৩-৮৪ সালে বেড়ে হলো৫.৭৫ লক্ষ হেক্টর। এবং এবারে লক্ষ্যমাত্রা ৬ লক্ষ হেক্টর। সবুজ ঘাসের কোন হিসাব ওদের সময়ে ছিল না। এবারে ১৫ হাজার ৯১১ মেট্রিকটন । গত বছরে ৯ মাসে সেটা বেড়ে হয়েছিল ১৬ হাজার ৫৭৫ মেট্রিক টন। মিনিকিট ৮১ হাজার ৮৮৯ মেট্রিক টন, আর এবারে লক্ষ্যমাত্রা হচ্ছে ৯৫ হাজার মিনিকিট।

দুগ্ধ উৎপাদন জরুরী অবস্থার সময় ছিল ১০ লক্ষ ৬৪ হাজার টন, এটা বেড়ে গত ১৯৮২-৮৩ সালে হয়েছে ২০ লক্ষ ১২ হাজার টন, গত বছর এটা বেড়ে হয়েছিল ২২ লক্ষ টন, এবারে লক্ষ্যমাত্রা ২৪ লক্ষ টন। আর এঁরা বলছেন দুধের উৎপাদন বাড়েনি? মুরগীর ডিম উৎপাদন ওদের আমলে জরুরী অবস্থার সময় ছিল মাত্র ৪২ লক্ষ, গত বছরের আগের বছর ১৯৮২-৮৩ সালে সেটা হল ৮৩ কোটি ৫০ লক্ষ, গত বছর সেটা হয়েছে ১৫১ কোটি ৮০ লক্ষ। এটা কি সাফল্য নয়? এছাড়া দুগ্ধ সরবরাহের ক্ষেত্রে শুধু কলকাতার শিল্পাঞ্চল নয়, কোলকাতা ও শিল্পাঞ্চল ছাড়াও জেলায় জেলায় এই দুগ্ধ সরবরাহের প্রকল্প হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, উত্তরবঙ্গের জেলাগুলির উপর বিশেষ নজর দিন যাতে সেখানে নতুন করে দুগ্ধ প্রকল্প হয়। আমার নির্বাচন কেন্দ্র কৃষ্ণনগরে যে দুগ্ধ প্রকল্প আছে সেটা যাতে এই বছরে চালু হয় তারজন্য আমি আপনার কাছে অনুরোধ রাখছি। আমি আর একটি কথা বলব চিকিৎসা ক্ষেত্রে জরুরী অবস্থার সময় পশু চিকিৎসা হাসপাতাল ছিল ৮০টি, সেটা বেড়ে হয়েছে ১০৩টি। শহরাঞ্চলে নয়া কেন্দ্র হয়েছে ৬১৫টি। প্রতিটি ক্ষেত্রে উন্নয়নমূলক প্রকল্প নিয়ে এই বিভাগ চলছে। সর্বশেষে আমি একটা ছড়া বলে আমার বক্তব্য শেষ করছি —

চালন বলে সূচ তোর পিছনে কেন ছেঁদা?
সূচ বলে গোন তোমার আছে কতটা দাদা।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশু পালন এবং পশু চিকিৎসা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, বিভিন্ন খাতে তাঁর যে ব্যয় বরাদ্দ আমাদের কাছে নিয়ে এসেছেন সেখানে কিছু আমাদের কাছে খটকা লেগেছে বলে আমরা তার বিরোধীতা করছি এবং কাটমোশানকে সমর্থন করছি। উন্নতির জন্য ক্রমাগত ব্যয় বাড়ছে, কিন্তু আমরা যদি কিছু চিত্র দেখি, ফিগার দেখি তাহলে উপলব্ধি করতে পারব রাজ্যসরকারের প্রকল্পগুলি ক্রমাগত কোন দিকে কোন পথে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সামনে আমি কয়েকটি হিসাব দিচ্ছি। পশুপালন বলুন, পশু চিকিৎসা বলুন সব কিছুর মূল হচ্ছে দুগ্ধ উৎপাদন এবং দুগ্ধ সরবরাহ। বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন ভাবে টাকা বৃদ্ধি হচ্ছে, তার মূল পরিকল্পনা কি সেটা দেখতে হবে। দুগ্ধ সরবরাহ প্রকল্পে বৃহত্তর কলকাতায় আমরা দেখছি ১৯৮৩-৮৪ সালে ১৪ কোটি ৮৯ লক্ষ ৬৩ হাজার টাকার মত ক্ষতি হয়েছিল। ১৯৮৪-৮৫ সালে সেখানে কিছুটা উন্নতি হয়েছে, সেখানে ক্ষতি কিছুটা কমেছে, ১২ কোটি ৬৪ লক্ষ ২৭ হাজার টাকা ক্ষতি হয়েছে। ১৯৮৫-৮৬ সালে কত ক্ষতি হবে সেটা মন্ত্রী মহাশয় বলে দিয়েছেন, তার পরিমাণ হচ্ছে ১৩ কোটি ৯লক্ষ ৭৮ হাজার টাকা। আমরা দুর্গাপুরে দেখতে পাচ্ছি ৮৩ লক্ষ ৬০ হাজার টাকা ক্ষতি হয়েছে ১৯৮৩-৮৪ সালে। ১৯৮৪-৮৫ সালে ১ কোটি ১৯লক্ষ ৫৫ হাজার

হচ্ছে, সেটা তাঁরাও জানেন এবং আমরাও বুঝি। কারণ অশোকবাবু এর আগে বলে গেলেন যে তাঁর ওখানকার চিকিৎসালয়, সেটা নাকি ভাঙ্গাচোরা এবং পশুপাখী থাকবার অযোগ্য। তিনি তাঁর অভিজ্ঞতার কথা বলেছেন, কিন্তু আমি আমার অভিজ্ঞতার কথা বলি, লালবাগ এম. জি. ব্লকে শুধু ছোট্ট একটা মাত্র কুঁড়ে ঘর ছিল, আজকে ৮৫ সালে দাঁড়িয়ে বলতে পারি, সেই ঘর বড় হয়েছে এবং সেখানে নতুন নতুন চিকিৎসক গেছে, কম্পাউণ্ডার গেছে, কর্মচারী গেছে এবং ওখানে সাবডিভিসন্যাল একটা নতুন আকারে তৈরী করার উদ্যোগ নেওয়া হয়েছে। হাসপাতালের যে জায়গা, সেই জায়গাটা যুক্তফ্রন্টের আমলে নেওয়া হয়েছিল, বিগতদিনে এতগুলো বছর চলে গেল, কংগ্রেস জমানা চলে গেল, তাঁরা সেখানে ঐ হাসপাতাল তৈরী করবার কোন মানসিকতা দেখাননি। কিন্তু আমি এখানে দেখছি যে আমার জেলায়, আমার এলাকায়, আমারই ব্লকে, আমার মিউনিসিপ্যালিটির মধ্যে আজকে নতুন করে হাসপাতাল হচ্ছে। কাজেই আমার মনে হয় উনি ঠিক সত্য কথা বলেননি। আজকে যারা বেকার, বহু বেকার ভাই আছে, তাদের জীবন যাপন আজকে নির্ভর করছে ঐ মুরগী পালন করে, ডিম বিক্রি করে ছাগল পুষে গরু ভেড়া পুষে। উনি বলছেন যে মৃত গরু নাকি পেয়েছে বেনিফিসিয়ারী লিষ্ট থেকে। আপনি তাহলে আমার কাছ থেকে লিস্ট নিন, আমি একটার পর একটা নাম বলে যাবো, যারা এই সুযোগ নিয়েছেন এবং তারা রুজিরোজকার এর সুযোগ খুঁজে পেয়েছে, এই গরু, ছাগল, ভেড়া পুষে। আজকে আমরা এই সব দেখতে পাচ্ছি। গ্রামের হাসপাতালের কথা এখানে বলা হোল, এই তো বছর দুয়েক আগে আমি নিজে উদ্বোধন করে এসেছি তেঁতুলিয়া গ্রামে একটা অজ পাড়াগ্রাম, যেখানকার মানুষেরা চিন্তা করতেন না, তারা জানতেন না যে টুথ এ্যাণ্ড মাউথ রোগ কাকে বলে, তারা জানতো না এবং তারা জানতো না যে গরুদের নাকি টি.বি. রোগ হয়। এইগুলো গ্রামের লোকেরা ১৯৭৭ সালের আগে জানতো না। কিন্তু এখন গ্রামের মানুষদের বলে দিতে হয় না, তারা শিক্ষা পেয়ে, প্রশিক্ষণের মাধ্যমে এবং ডাক্তারের কথা শুনে ধরতে পারে যে আমার গরুর এই রোগ হয়েছে এবং সেই জন্য পশুর কোন রোগ হলে তারা বিভিন্ন ব্লকে গিয়ে চিকিৎসার সুযোগ নিচ্ছে। বিশেষ করে আমি যাদের কথা বলবো, আমার পুরো এরিয়াটা হচ্ছে মুসলিম এরিয়া। সেখানে গ্রামের যে কিষাণ যাঁরা, তাদের আজকে অর্থনৈতিক বুনিয়াদ তৈরী করছে ঐ গরু, ছাগল, মুরগী, ভেড়া প্রভৃতি পুষে, আপনারা প্রত্যেকে দেখেছেন।

আজকে মুর্শিদাবাদ থেকে ঝাঁকে ঝাঁকে মুরগী আসছে কলকাতার হাটে বিক্রয় করার জন্য। আপনাদের লালবাগের বহু লোকজন এখানে আছেন। এর আগে এই জিনিস কোন দিন দেখেছেন, বলুন তো? এর আগে কোন দিন ঝাকায় ভর্তি করে এইভাবে কলকাতার হাটে বিক্রি করার জন্য মুরগী এসেছে? কোন দিন আসেনি। এখন প্রচুর মুরগী আসছে। গ্রামীণ কৃষক মেয়েরা নতুন করে এগুলি তৈরী করছে। আমার মনে হয় বিরোধী বন্ধু যারা এই সব কথা বলেছে, তারা সঠিকভাবে সত্য কথা বলেন নি। সত্যের অপলাপ করতে হবে তাই এসব কথা বলেছেন। কিন্তু সত্যি কথা বলতে গেলে এই কথা বলতে হবে যে আজকে প্রতিটি অঞ্চলে অঞ্চলে ছোট খাটো করে কাজ হচ্ছে। সীমিত ক্ষমতার মধ্যে সব করা যায় না, কিন্তু যতটুকু করা সম্ভব তা করা হচ্ছে। আজকে গ্রামীন হাসপাতালগুলি কোথাও ডাক্তার, কোথাও কম্পাউণ্ডার দেওয়া হচ্ছে। আজকে বহু সিডিউল্ড কাষ্ট এ্যাণ্ড সিডিউল্ড ট্রাইবস্ আছে, যাদের অর্থনৈতিক উন্নতি নির্ভর করছে এই সমস্ত গরু, ছাগল, ভেড়া প্রতিপালনের উপরে। যারা ক্ষেতমজুর, যারা অশিক্ষিত যুবক তারা আজকে শূকর, ছাগল, মুরগীর চাষ করে বিভিন্নভাবে তাদের নিজেদের জীবিকা অর্জন করছে। আজকে গ্রামীন দুগ্ধ প্রকল্প সোসাইটি করার একটা প্রবণতা বেড়ে গেছে। আজকে বহু দুগ্ধ প্রকল্প সোসাইটি আছে। ১৯৭৭ সালে পর্যন্ত

কতগুলি দুগ্ধ প্রকল্প সোসাইটি ছিল, আর আজকে কতগুলি হয়েছে সেটা হিসাব করে দেখুন। আজকে যারা গ্রামীন অশিক্ষিত মানুষ তারা তাদের অর্থনৈতিক বুনিয়াদ খুঁজে পেয়েছে। আজকে তারা রুজি রোজগারের সুবিধা পেয়েছে বিভিন্ন সোসাইটি করার মাধ্যমে এবং তার মাধ্যমে তাদের জীবিকা নির্বাহ করছে। আমরা জানি যে আমরা বিপ্লব করে আসিনি। আমাদের এই কাঠামোর মধ্যে থাকতে হচ্ছে এবং এই কাঠামোর মধ্যে কাজ করতে হচ্ছে। কাজেই অনেক অসুবিধা সেখানে রয়েছে। আজকে আমলাতান্ত্রিক কাঠামোর উপরে নির্ভর করে আমাদের চলতে হচ্ছে। আমলারা মনে করেন যে মন্ত্রীরা সব রাখাল। তাঁরা গ্রামে গঞ্জে রাখালগিরী করে এখানে এসে বসেছেন। আর আমলারা সব লেখাপড়া শিখে এখানে এসেছেন। তার ফলে আমরা অনেক সময় দেখেছি যে মন্ত্রীরা সব নির্দেশ দেন সেগুলি ফলপ্রশু হয় না, কার্যকরী হয় না। এই সবের জন্য আমাদের অনেক সময় অসুবিধা হয়। আমি এই কথা বলবো যে আপনারা এবং আমরা উভয়েই মানুষের সেবা করার জন্য এখানে এসেছি। কাজেই অযথা বিরোধীতা করার জন্যই বিরোধীতা না করে সেই সেবার কাজে এগিয়ে আসুন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার একটা বক্তব্য আছে। আমার মনে হয়, গ্রাম বাংলায় আরো প্রশিক্ষণ দরকার। আপনি পঞ্চায়েতের মাধ্যমে চেষ্টা করছেন গ্রামে গ্রামে একটা করে গোচারণ ভূমি রাখার। কিন্তু দুঃখের সঙ্গে একটা আপনাকে বলবো। আমরা দেখছি যে পঞ্চায়েতের মাধ্যমে জমি যেটা এ্যালটমেন্ট করা হয় সেটা কিন্তু পাট্টা দেওয়া হচ্ছে। তার ফলে গোচারণভূমি খুঁজে পাওয়া যাচ্ছে না। কাজেই মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন, আপনি ভূমি সংস্কার মন্ত্রী মহাশয়ের সঙ্গে আলোচনা করে গোচারণ ভূমি রাখার ব্যাপারে স্ট্রিক্টলি একটা ব্যবস্থা করুন যাতে কোন ভাবে সেই জমি মানুষের মধ্যে পাট্টা না দেওয়া হয়, বসবাসের জন্য না দেওয়া হয়। আর কতকগুলি সোসাইটি আছে যেমন বহরমপুরে মিল্ক চিলিং প্ল্যান্ট - সেখানের কতকগুলি ত্রুটির কথা আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই। আমরা দেখছি যে ওখানে যতগুলি সোসাইটি আছে, আমার মনে হয় ঠিক যে পরিমাণ তাদের দুগ্ধের এ্যালটমেন্ট আছে, সেই পরিমাণ দুধ কিন্তু তারা সরবরাহ করছে না। তার ফলে যে গাড়ী যাচ্ছে তাতে তেলের খরচটা ওঠেনা। অনেক সোসাইটি বাইরে দুধ বিক্রয় করে দিচ্ছে। আমি জানি যে যেটা ভাগিরথী কো-অপারেটিভ মিল্ককে দেওয়া উচিত কিন্তু সেটা দিচ্ছে না, অনেক দুধ বাইরে বিক্রয় করে দিচ্ছে। এটা কেন দিচ্ছে সেটা তলিয়ে দেখার জন্য আমি আপনাকে অনুরোধ করবো। আমার মনে হয় যে সেটা সরকারী দাম যেটা দুধের জন্য দেওয়া হচ্ছে সেটা ঠিক নয়। তারা হয়ত বাইরে বেশী দাম পাচ্ছে সে জন্য বিক্রয় করে দিচ্ছে। কাজেই এটা যাতে না হয় বাজার যাতে ঠিক থাকে সেটা আপনাকে দেখতে বলবো। আপনি প্রশিক্ষণ দিচ্ছেন এবং শংকর জাতের নানা বকম গরু, ছাগল, ভেড়া ইত্যাদি তৈরী হচ্ছে, উন্নত জাতের মুরগী তৈরী হচ্ছে, মুরগীর ডিম তৈরী হচ্ছে। কিন্তু প্রত্যেকটি এলাকায় বিশেষ করে সাব-ডিভিশন্যাল ভিত্তিতে যদি আপনি বিপনন কেন্দ্র না খোলেন তাহলে গ্রামের মানুষগুলি ঐ ফড়ে, দালাল, মহাজনের হাতের শিকার হয়ে যাবে। কাজেই প্রত্যেক সাবডিভিশনে একটা করে যেন বিপনন কেন্দ্র খোলা হয় তার জন্য আপনাকে অনুরোধ করবো। এই কথা বলে আপনার বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[4.35 – 4.45 p.m.]**

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশুপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধীতা করছি। স্যার, এই হাউসে আমি যাদের কথা শুনছিলাম তাদের প্রত্যেকেরই একটি মত দেখলাম যে, পশুপালন এবং পশু চিকিৎসা বিভাগ, এই দুটির একত্রীকরণ করা দরকার। এতে মন্ত্রী মহাশয়ও বোধ হয় রাজি আছেন। কিন্তু যে কোন কারণেই

হোক তিনি করতে পারছেন না। কিন্তু বস্তুত আমরা কি দেখতে পাচ্ছি? আমরা দেখতে পাচ্ছি এই দুটি এক না হলেও মানুষের চিকিৎসা আর পশুর চিকিৎসা দুটি এক জায়গায় হয়ে গেছে। এই দুটি ডায়রেক্টরেট এক হয়ে গেছে। তার কারণ আজকে হাসপাতালে হাসপাতালে মানুষ ও পশু এক সঙ্গে আছে। শিউড়ি হাসপাতালে ১৯৮৪ সালে ১০ই ফেব্রুয়ারী তারিখে একটি গর্ভবতী নারীকে ইঞ্জেকসানে দেওয়া হচ্ছিল । তাতে লেখা আছে ফর বোভাইন ইউজ। এতেই কি প্রমাণ করে না যে আমরা দুটি চিকিৎসাকে এক করে ফেলতে পেরেছি? এই দুটি ডায়রেক্টরেট এক হবার অনেক কারণ আছে। অনেকেই সেই কথা বলেছেন, কিন্তু আরো একটি কারণ আছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি ব্যাচিলর অব সায়েন্স ইন ভেটিরিন্যারি সাবজেক্টস যারা পড়ছেন, আমাদের এই গরীব দেশে তাদের পিছনে যথেষ্ট খরচ করা হচ্ছে। ছাত্ররাও যথেষ্ট পড়াশুনা করে পাশ করে। কিন্তু আমরা বাস্তব ক্ষেত্রে দেখছি তাদের সেই বৈজ্ঞানিক চিন্তাধারা, বৈজ্ঞানিক শিক্ষা গ্রামে গঞ্জে কোথাও দেখাবার সুযোগ পাচ্ছে না। গ্রামে গঞ্জে সাধারণ মানুষ দিনে দিনে দেখতে পাচ্ছে বোভাইন টিউবারকুলোসিস, হেঁসো রোগ ভীষণভাবে বৃদ্ধি পাচ্ছে, প্রতিরোধ করার কোন ব্যবস্থা করা হচ্ছে না। এরা সমাজের কি কল্যাণে লাগছে, কি কাজে লাগছে? যদি না লেগে থাকে তাহলে এদের কাজে লাগাবার জন্য আগামী বজেটে চিন্তা করবেন। আমরা মানুষ বলতে পারি, এই বিধানসভায় বসে আওয়াজ তুলতে পারি। তাই পানীয় জলের সমস্যার কথা আমরা এখানে অনেকবার চীৎকার করে বলেছি। কিন্তু মাননীয় সদস্যরা গাঁয়ে গঞ্জে দেখেছেন গরু, মোষরা নর্দমায় নর্দমায় শুঁকে বেড়াচ্ছে। কোথায় এক ফোঁটা জল পাওয়া যায়। ওরা মূক তাই বলতে পারে না। এখন খরা চলছে, তাদের জন্যও খরা। তাই আপনি এখন গাঁয়ে গঞ্জে পানীয় জলের সমস্যার কথা চিন্তা করুন। যারা শহরে আছেন, যারা বাইরে আছেন, তারা দেখেছেন পশুপালন, পশু চিকিৎসা বিভাগে যদি কোন নিয়ম না থাকে তাহলে মন্ত্রী মহাশয়, আপনি আমাদেরও মন্ত্রী নিয়ম করুন, নিয়ম আনুন যে, মৃত্যুর আগে ক্রুয়েলটি আমাদের সমাজের পক্ষে ক্ষতিকারক। যে সমস্ত ছাগল, হাঁস, মুরগী বিক্রী করার আগে নিয়ে যাওয়া হয়, তাদের মাথাটা নীচের দিকে করে ঝুলিয়ে নিয়ে যাওয়া হয়। ফলে সমস্ত রক্তটা মাথায় উঠে যায়।

ছাগলগুলিকে টেনে হিঁচড়ে নিয়ে যাওয়া হয়। শিশুদের মধ্যে যারা দুর্বল চিত্তের তারা এইসব দেখে ভয় পেয়ে যায়। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, নিয়ম না থাকলেও আপনি মৃত্যুর আগে এই ক্রুয়েলটি বন্ধ করুন। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় আমার সঙ্গে একমত হবেন যে পশুপালন ও পশু চিকিৎসা দপ্তরের কর্মচারীদের ট্রান্সফারের ব্যাপারে বিগত কয়েক বছর ধরে কোন নীতি নেই। দলীয় স্বার্থের দিকে লক্ষ্য রেখে এদের ট্রান্সফার করা হয়। যারা এদের প্রিয়জন তাদের কোলকাতায় বা কোলকাতার কাছাকাছি কোন ভালো হাসপাতালে ৫/৬ বছর ধরে রাখা হয় আর যারা ওদের প্রিয়জন নন বা ওদের কাছাকাছি আসতে পারেন নি তাদের দূরে পাঠিয়ে দেন। ৫/৬ বছর হয়ে যাওয়া সত্ত্বেও তারা বদলী হন না। একজন সদস্য হিসাবে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ যে, বদলীর ব্যাপারে আপনারা একটু সুষ্ঠু নীতি প্রণয়ন করুন এবং এই বদলী ব্যাপারটির এনসিওর করুন। এর পর স্যার আমি অন্যান্য মাননীয় সদস্যদের সঙ্গে একমত হয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে একটি অনুরোধ জানাবো। মাননীয় মন্ত্রী, সুভাষ চক্রবর্তী মহাশয় বলেছেন, কাগজে পড়লাম, মস্তিষ্ককে বাদ দিয়ে মানুষ যদি সবলভাবে চলার চেষ্টা করে সেটা যেমন মূর্খতা হয় সেই রকম আমাদের দুটি ডিপার্টমেন্টেও আলাদা আলাদা ভাবে যে চলার চেষ্টা করছেন সেটাও তাই হচ্ছে এবং তাতে সবচেয়ে ক্ষতি হচ্ছে গ্রামবাংলার মানুষে। আই. আর. ডি. পি. স্কীমের কথা মাননীয়া সদস্যা ছায়াদেবী বললেন। তিনি বললেন গ্রামে গঞ্জের অনেক মানুষ বাইরে থেকে ছাগল, মুরগী কিনে

জীবিকা অর্জন করছে। আমি তাঁর সঙ্গে একমত কিন্তু একজায়গায় একমত হতে পারছি না। আই. আর. ডি. পি. স্কীমে গরু বা ছাগল যা কিনছে এবং ব্যাংকের সামনে যেটা নিয়ে আসছে সেটা লোক্যাল গরু বা ছাগল এবং যারা বিক্রি করছে তারা অসুস্থ দেখেই বিক্রি করছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, আইডিয়াল গোরু ছাগল মোষ ইত্যাদি বিক্রি করার কেন্দ্র স্থাপন করা হোক যাতে গ্রামবাংলার লোকরা সুস্থ্য, গরু, মোষ. ছাগল কিনতে পারে। পরিশেষে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো প্রত্যেকটি স্বাস্থ্যকেন্দ্রের দিকে নজর দিন। এবং সেখানে যে ওষুধ দেওয়া হয় সারা বছরের জন্যে তা ২০ দিনেই শেষ হয়ে যায়, সেটাও দেখুন। আমরা দেখেছি, ওষুধ লিখে দেওয়া হয় বাইরে থেকে কিনে নেওয়ার জন্য। বহরমপুরে যে ডেয়ারীটা চালু করার মনস্থ করেছিলেন সেটা কেন চালু করা হল না বুঝতে পারলাম না, আশা করি মন্ত্রীমহাশয় তা বলবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[4.45 – 4.55 p.m.]**

**শ্রী খাড়া সোয়েন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের জন্য যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। এতক্ষন বিরোধী বন্ধুদের বক্তব্য শুনছিলাম। তাঁরা এই ব্যয়বরাদ্দ দাবীর বিরোধীতা করলেন। আমরা এই বিধানসভায় প্রতিদিনই লক্ষ্য করছি তাঁরা প্রতিটি ব্যয় বরাদ্দের দাবীরই বিরোধীতা করছেন। যেহেতু তাঁরা বিরোধী দলের সেহেতু তাঁরা শুধু বিরোধীতা করার জন্যই বিরোধীতা করছেন। এখানে আজকে পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করতে গিয়ে যে বিবৃতি দিয়েছেন সে বিবৃতিটিও তাঁরা দেখেননি। যদি তাঁর বিবৃতির প্রতি আমরা দৃষ্টি রাখি তাহলে দেখব যে, এরাজ্যে ১৯৮৫-৮৬ আর্থিক বছরে থেকেই দেশী জাতের মেষের উন্নয়ন ও মাংসের উৎপাদন বৃদ্ধির জন্য প্রতি বছর ৫০০টি করে বিদেশী সংকর মেষ (ডরসেট এবং সাফোক) পঞ্চায়েতের মাধ্যমে খামারীদের সরবরাহের প্রস্তাব করা হয়েছে। এই রকম ভাবে মাননীয় মন্ত্রী মহাশয় গ্রামপঞ্চায়েতের মাধ্যমে বিভিন্ন পশু [illegible] মধ্যেও সরবরাহ করার ব্যবস্থা করেছেন। এটাকেও বিরোধীরা স্বাগত জানাতে পারলেন না। আমি তাঁদের জিজ্ঞাসা করি ১৯৭৭ সালের আগে পশুপালন এবং পশুচিকিৎসা বিভাগের মাধ্যমে এই রাজ্যে কি কি কাজ হত ? সেই সময় গ্রাম বাংলার মানুষ কতটুকু উপকৃত হতেন। পশ্চিমবাংলার গ্রাম বাংলার বেশীরভাগ মানুষ ১৯৭৭ সালের আগে জানতেন না যে, পশুপালন এবং পশুচিকিৎসা বিভাগ বলে একটি দপ্তর আছে। ৭৭ সালের পর থেকে গ্রামবাংলার মানুষ জানতে পারছেন যে এ-রকম একটা দপ্তর আছে এবং তারা পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের মানুষের জীবন-যাত্রার উন্নতি সাধনের কাজ করছে। গ্রামের বেশীরভাগ মানুষ, তথা গ্রাম বাংলার অর্থনীতি কৃষির উপর নির্ভরশীল এবং গোটা ভারতবর্ষের অর্থনীতির বুনিয়াদটাই ধরে রাখে গ্রামের কৃষিজীবী মানুষ। সেই কৃষিজীবী মানুষের প্রধান সম্বলই হচ্ছে পশু। পশু না থাকলে কৃষি কাজ অচল হয়ে পড়ে। আজকে সেই পশুর দিকেই গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে ব্যাপকভাবে দৃষ্টি দেওয়া হচ্ছে। তবে এটা আমরা জানি আজকে পশ্চিমবাংলায় এ বিষয়ে যা হচ্ছে তাও প্রয়োজনের তুলনায় খুবই কম। এ বিষয়ে ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যা বরাদ্দ ধার্য করছেন তা প্রয়োজনের তুলনায় নগণ্য। আজকে গ্রামের কোন কৃষকের যদি একটি পশু মারা যায় তাহলে সে সারা বছরের জন্য ঋণগ্রস্ত হয়ে পড়ে এবং ভালভাবে কৃষি কাজে অংশগ্রহণ করতে পারে না, সর্বসান্ত হয়ে যায়। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, তিনি আগামী দিনে এর চেয়ে বেশী টাকা পশুচিকিৎসার জন্য ধার্য করার চেষ্টা করুন। গ্রাম বাংলায় যাতে আরো

বেশী করে পশুচিকিৎসা কেন্দ্র খোলা যায় তার জন্য ব্যাপক কর্মসূচী গ্রহণ করুন। আমরা জানি প্রতিটি গ্রামপঞ্চায়েতের অধীন একটি করে পশুচিকিৎসা কেন্দ্র আছে। আমরা আরো জানি এক একটি গ্রামপঞ্চায়েতের মধ্যে ২০ থেকে ২২ হাজার মানুষ বসবাস করেন, এই ব্যাপক জনসংখ্যাকে একটা মাত্র চিকিৎসা কেন্দ্রের উপর নির্ভর করে থাকতে হয়, কাজেই চিকিৎসা কেন্দ্রের সংখ্যা বাড়ান উচিত যাতে অধিক চিকিৎসার সুযোগ সৃষ্টি হয়। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বিবৃতির এক জায়গায় উল্লেখ করেছেন, "শূকরের ক্ষেত্রে সোয়াইন ফিভার একটি মারাত্মক রোগ। এ-রাজ্য থেকে এ রোগ নির্মূলের ব্যবস্থা করা হচ্ছে। এ রোগে আক্রান্ত শূকরকে মেরে ফেলা এবং খামারের বাকী সুস্থ শূকরগুলিকে টীকা দেওয়া এইরূপ সাঁড়াশি আক্রমণ এই রোগের বিরুদ্ধে চালান হচ্ছে।' তিনি বলছেন এই রোগ হলে আক্রান্ত শূকরকে তিনি মেরে ফেলতে বাধ্য হচ্ছেন। কিন্তু যে চাষীর শূকর মারা যাচ্ছে তার প্রচণ্ড আর্থিক অসুবিধার সৃষ্টি হচ্ছে। অতএব চিকিৎসার দ্বারা রোগাক্রান্তকে বাঁচাবার চেষ্টা করাই উচিত। তা না হলে যদি এই জাতীয় কোন রোগে মানুষের মধ্যে হয় তাহলে কি স্বাস্থ্যমন্ত্রী মহাশয় বলবেন, সেই মানুষকে মেরে ফেলতে হবে? ঘটনা কিন্তু সে রকমই দাঁড়াচ্ছে। সেক্ষেত্রে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, বিজ্ঞানের অগ্রগতির যুগে এইসব লক্ষ্য রাখতে হবে। এইসব শূকর মেরে না ফেলে তাদের সুস্থ করার জন্য আলাদা করে রেখে, রোগ নির্ণয় করে, চিকিৎসার ব্যবস্থা করা যায় কিনা সেটা দেখবেন। কারণ আদিবাসী সমাজে যারা শুয়রের চাষ করে তাদের কাছে একটা শূকর বছরে একমণ মাংস দিতে পারে এবং এক মন মাংসের দাম হচ্ছে ৬০০ টাকা। এখন যারা এই শুয়রের চাষ করে তাদের কাছে ৬০০ টাকার মূলধন অনেক। সেই কারণে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, এদের রোগ নির্ণয় করে তাদের বাঁচিয়ে রাখার সুষ্ঠ ব্যবস্থা করা যায় কিনা সেইদিকে লক্ষ্য রাখবেন। মাননীয় মন্ত্রীমহাশয়কে আর একটি অনুরোধ করছি, বহরমপুরে যে ফিডার ডেয়ারী সম্পূর্ণ হয়েছে, সেই ডেয়ারী চালু হলে ১ লক্ষ লিটার দুধ সরবরাহ করা হতে পারে। এইজন্য এটা অবিলম্বে চালু করার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি। আজকে কংগ্রেস বন্ধুরা অনেক সমালোচনা করলেন কিন্তু পশ্চিমবাংলায় গ্রাম বাংলার মানুষের জন্য আজকে বামফ্রন্ট সরকার যেভাবে কাজ করছেন গ্রাম পঞ্চায়েতের মধ্য দিয়ে সেইসব কথা বললেন না। আজকে গ্রাম বাংল্যর মানুষেরা বামফ্রন্ট সরকারের কাছ থেকে পশু পালন করার জন্য লোন পেয়েছে, শূয়রের লোন পেয়েছেন, ছাগলের লোন পেয়েছে এবং এ ছাড়া নানা রকম সাহায্য পেয়েছে। এই জিনিষ কোনদিনও তারা দেখেনি। তাই মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীরেন্দ্র বর্মন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশুপালন এবং পশু চিকিৎসা দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন সেই সম্পর্কে দু-একটি কথা বলতে চাই। শুধু সমালোচনার জন্যই সমালোচনা করছি না। মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তরের যে সমস্ত কর্মসূচী আছে সেটা যতই সামান্য হোক, যেটুকু সফল হয়েছে তারজন্য ধন্যবাদ জানাই। কিন্তু এই ধন্যবাদ দেবার পর একটা ফাঁক থেকে যায়, এই দপ্তরের যে ত্রুটি-বিচ্যুতি যার জন্য আমাদের দেশের অর্থনীতির একটা অংশ ধাক্কা খেয়ে যাচ্ছে, সফল হতে পারছে না, বিভিন্ন কার্যক্রমের যে ব্যর্থতা তারজন্য এই বাজেট বরাদ্দকে আন্তরিকভাবে সমর্থন জানানো যায় না। আমার পূর্ববর্তী বক্তারা, সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের বক্তারা তাঁরা বিভিন্ন দৃষ্টি-কোণ থেকে বিভিন্ন বিষয় নিয়ে নানা রকম আলোচনা এবং সমালোচনা করেছেন। আমার মনে হয় বিস্তারিতভাবে অনেক কিছু আলোচিত হয়েছে। সুতরাং সেইদিকে আমি না গিয়ে দু-একটি কথা বলতে চাই বিশেষ করে পশু চিকিৎসার ব্যাপারে। কারণ আমাদের দেশের অর্থনীতির একটা বিরাট অংশ এটার সঙ্গে ওতপ্রোতভাবে জড়িয়ে আছে। বিশেষ

14.1 What, however, is now important is the remission of other categories of loans such as the (*i*) contributory H.B. loan, (*ii*) professional loan, (*iii*) business loan advanced by the Refugee Businessmen's Rehabilitation Board and (*iv*) higher business loan advanced by the Rehabilitation Finance Administration making a total of Rs. 15.02 crores. In addition, an amount of Rs. 8.22 crores disbursed between 1.1.64 and 31.3.81 as non-contributory loans should also come within the purview of remission. The Government of India had been approached with all the relevant information for granting remission of these loans so that the displaced persons 70% of whom are below the poverty line and are struggling hard for survival may have respite at last. In is hoped that the Government of India will agree to this very reasonable demand before long.

**Educretionary Grant**

15. The Government of India had previously sanctioned funds for discretionary grants of the Minister-in-Charge of the Refugee Relief & Rehabilitation Department. The Government of India gradually reduced the quantum of funds for this purpose from Rs. 1 lakh per annum to Rs. 50.000 and lastly to Rs. 20,000 in 1978-79, and from 1979-80 the Government of India totally stopped sanctioning funds for this purpose. As a result, indigent refugee population in this State needing monetary help to tide over immediate crisis were greatly inconvenienced, because a very helpful scheme which served the useful purpose of helping refugees is distress over the years had been scrapped. The stoppage of such grants as a result of the discontinuation of the scheme by the Government of India caused dismay among the refugees. The State Government could not ignore this problem and accordingly a fresh scheme for discretionary grants was re-introduced by the State Government from its own funds. An amount of Rs. 25,000/- has been fixed for expenditure for such grants annually. During 1984-85, however, the amount was limited to Rs. 20,000/-.

**Implementation of R. R. Committee Recommendations**

16. Mr. Speaker, Sir, I have endeavoured in the foregoing paras to project, in some detail, the policies of the Left Front Government pursued for a meaningful solution of the problem of rehabilitation of

the dispaced persons in West Bengal as also the constraints and the impediments that are at work. I had opportunity to place before this House previously on a number of times the Left Front Government's view that the key to the solution of the problem of refugee rehabilitation lay in the adoption of the Samar Mukherjee Committee Report by the Government of India.

16.1 On 11.3.83, I would remind, a resolution was adopted in this august House unanimously urging the Government of India to sanction funds as recommended by the R.R. Committee headed by Shri Samar Mukherjee. As I have already mentioned, even before that, after the Report had been submitted in August 31, 1981, the State Government moved the Central Government in its various Ministries for allocation of funds as per the recommendations of the Committee. It is most unfortunate that the Government of India should choose to remain silent on such an important document prepared after so much labour and thought. This, again, exemplified a very passive, nay, a negative approach of the Central Government to the problem of refugee rehabilitation in West Bengal. But it is perhaps not necessary to explain the realities of the situation which demand urgent action and I hope good sense will dawn upon the Government at the Centre before it is too late to retrieve the situation.

**Conclusion**

17. Mr. Speaker, Sir many and varied are our odds, while our resources are few and extremely limited. Circumstanced as we are, there is no let-up in our attempt for securing a better and improved deal for those millions who had lost their hearth and home decades back and are still striving hard to better their lot. Let us all remember our pledge we made in this House on 11.3.83 when we had passed the unanimous resolution urging the Centre to release funds as recommended by the Samar Mukherjee Committee and extend an unstinted co-operation for fulfilment of their goal.

**Mr. Deputy Speaker :** There are three cut motions an this Demand. All the cut motions are in order and taken as moved.

**Shri Kashinath Misra :** Dr. Deputy Speaker, Sir, I beg to move that the Amount of Demand be reduced by Rs. 100/-.

1. To discuss–

পশ্চিম বাংলায় উদ্বাস্তু সমস্যা সমাধানে সরকারের ব্যর্থতা।

SUBRATA MUKHOPADHYAY : I beg to move THAT THE AMOUNT OF DEMAND BE REDUCED BY RS. 100– To discuss–

2. পশ্চিম বাংলায় উদ্বাস্তুদের স্থায়ীভাবে জমির মালিকানা দিতে সরকারের অনীহা ;

3. সরকারী জমি ও কলোণীতে যে সমস্ত উদ্বাস্তু বহুদিন যাবৎ জবরদখল ক'রে বসবাস করছে, তাদেরকে স্থায়ীভাবে দখল দিতে সরকারের ব্যর্থতা।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয় উদ্বাস্তু সমস্যা সম্পর্কে দু চারটি কথা আমি নিবেদন করতে চাই। এই দপ্তরটা সাধারণ ভাবে বিচার না করার জন্য প্রথমে আমি মন্ত্রী মহাশয় এবং অন্যান্য সদস্যদের অনুরোধ জানাবো। কারণ দীর্ঘদিন ধরে ছিন্ন মূল উদ্বাস্তুদের নানারকম সমস্যার সমাধান আমরা সবাই এখনও করতে পারিনি। বিভিন্নভাবে বহু বিতর্কের সৃষ্টি হয়েছে এবং বহুদিন ধরে পরস্পরের উপর দোষ চাপানোর চেষ্টা হয়েছে। আমি প্রথমে রাজ্যসরকারের সাথে যুক্ত সমস্ত মানুষদের অনুরোধ করবো যে এর একটা স্থায়ী সমাধান সূত্র বার করবার জন্য যেন আমরা চেষ্টা করি। কোনও কোনও সময়, কখনও কংগ্রেস সরকার, কখনও বামফ্রন্ট সরকার চেষ্টা করেননি, এই কথা আমি বলছি না। কিন্তু বিচ্ছিন্নভাবে চেষ্টা হলেও এই ছিন্ন মূল উদ্বাস্তুদের স্থায়ী ব্যবস্থা করবার উপযুক্ত পরিবেশ আমরা এখনও তৈরী করতে পারিনি। যেটা মূল দাবী সেটা হলো অবাধ এবং স্থায়ী স্বত্ব। বিশেষ করে শহরাঞ্চলের উদ্বাস্তু পরিবারের ক্ষেত্রে দেবার জন্য যখনই আমরা এই দাবী করে থাকি, তখনই বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে কেন্দ্রের উপর এই দাবীর পরিপ্রেক্ষিতে চাপ সৃষ্টি করা হয় এবং দায়ী করা হয়। সম্প্রতি একটা পুস্তিকা প্রচার করা হয়েছে, সেই পুস্তিকাটি পশ্চিমবঙ্গ সরকারের উদ্বাস্তু পুনর্বাসন দপ্তর থেকে প্রচার করা হয়, শহরাঞ্চলে উদ্বাস্তুদের বসত্ জমির স্বত্ব, পাট্টা দান সম্পর্কে প্রকৃত তথ্য। এই পুস্তিকা প্রচার করে বলা হয়েছে যে লিজ দলিল করতে তারা বাধ্য হয়েছেন, তার কারণ হলো কেন্দ্রীয় সরকারের অনুমতি পাওয়া যায়নি। কংগ্রেসের ব্যর্থতা এবং বলা হয়েছে যে আমাদের পক্ষ থেকে যে সমস্ত দাবী করা হয় উদ্বাস্তুদের স্থায়ী পুনর্বাসনের জন্য এবং শহরাঞ্চলের উদ্বাস্তু পরিবারের প্রকৃত স্বত্ব দেবার জন্য, সেটা সম্পূর্ণ অসত্য। মজার কথা, একটা কাগজে বলা হয়েছে, একটা পত্রিকা প্রকাশ করে যে প্রকৃত তথ্য উন্মোচন করা হচ্ছে, আর এই বামফ্রন্ট সরকারের আর একটা শরীকদলের অন্যতম প্রধান আর.এস.পি.'র পক্ষ থেকে উদ্বাস্তুদের স্থায়ী পুনর্বাসনের স্বত্ব প্রস্তাবিত যে লিজ দলিল করা হয়েছে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে, তার প্রতিবাদে একটা পুস্তিকা বার করা হয়েছে। সত্য কি অসত্য বামফ্রন্টের শরীকদের ঠিক করা উচিত, তার কংগ্রেসের উপর দায়ী করা উচিত্ বলে মনে করি। কারা ঠিক এবং কারা বেঠিক, কারা সত্য কথা বলছে, কারা অসত্য বলছে, কারা সত্যকারের উদ্বাস্তুদের পক্ষে রয়েছে, কারা উদ্বাস্তুদের সর্বনাশ করবার জন্য সংকীর্ণ এবং ক্ষুদ্র রাজনীতি করবার চেষ্টা করছে, দুটো পুস্তিকা যদি আমরা পাশাপাশি রাখি তাহলে উদঘাটিত হওয়ার একটা সম্ভাবনা থাকে। আমি প্রথমে আপনার কাছে অনুরোধ করছি।

**[5.45 – 5.55 p.m.]**

আমরা লক্ষ্য করেছি যে যারা সরকারে এসেছেন তারা দীর্ঘদিন ধরে এই উদ্বাস্তু সমস্যাটাকে নিয়ে একটা রাজনীতি করেছেন। সরকারে আসার আগে এবং সরকারে আসার পরেও আমরা এই

জিনিস লক্ষ্য করেছি। সরকারে আসার আগে ১৯৫০ সালের উত্তর দিকের সময়ে যখন শ্যামা প্রসাদ মুখার্জী এই সমস্যা সমাধানের সত্যিকারের কাণ্ডারী ছিলেন তখন অত সুবিধা তারা করতে পারেন নি। তার পরবর্তীকালেও যখন ডঃ বিধান চন্দ্র রায় কতকগুলি ইতিবাচক প্রস্তাব নিয়ে তাদের কাছে দাঁড়াবার চেষ্টা করেছিলেন তখন তথা কথিত বামফ্রন্ট সরকারের লোকেরা তত সুবিধা করতে পারেন নি। কিন্তু তার পরেও আস্তে আস্তে তাদের পক্ষে অনেকটা মায়া কান্না কেঁদে তাদের সমর্থন আদায় করার চেষ্টা করেছিলেন। যে সমস্ত দাবী তাদের পক্ষ থেকে করা হয়েছিল তার মধ্যে অন্যতম দাবী ছিল যে শহর এবং গ্রামের সমস্ত উদ্বাস্তুদের একটা স্থায়ী স্বত্ব দলিল তৈরী করে দিতে পারবো যাতে তারা অধিকার নিয়ে মাথা উচু করে প্রথম শ্রেণীর মানুষ হিসাবে মর্যাদা পায়। কিন্তু আজকে যখন তারা সরকারে এসেছেন, যে লীজ দলিল করা হয়েছে, সেই লীজ দলিলের টার্মসগুলি আপনি পড়ে দেখেছেন? সেই লীজ দলিলের টার্মস এ্যাণ্ড কনডিশানগুলি দেখলে মনে হয় আবার আমরা নতুন করে দাসত্ব প্রথায় ফিরে গেছি। যে টার্মস এ্যাণ্ড কনডিশান করা হয়েছে তাতে একটা ছিন্নমূল পরিবারকে কোথায় পৌঁছে দেওয়া হয়েছে। মানুষের মনুষ্যত্ব নিয়ে মাথা উঁচু করে বাস করাই ছিল তাদের দাবী। শুধু এক টুকরো জমি, একটা পার্থিব অধিকারকে রক্ষা করাই তাদের দাবী ছিল না। সেই মনুষ্যত্বে দাবী থেকে, সেই মৌলিক দাবী থেকে তাদের আপনার বঞ্চিত করেছেন। আজকে লীজের টার্মস এ্যাণ্ড কনডিশানগুলি তাদের বিরুদ্ধে গেছে। অপর দিকে আর. এস.পি'র অফিস থেকে যে পুস্তিকা বেরিয়েছে—এটা আমাদের কংগ্রেসের পক্ষ থেকে প্রকাশিত নয়, এর সঙ্গে কয়েকটি জায়গায় আমরা একমত— এর থেকে একটা কোটেশান আমি আপনাকে পড়ে শোনাচ্ছি। পাঁচের পাতায় আর.এস.পি'র পক্ষ থেকে এক জায়গায় বলা হয়েছে। পশ্চিমবঙ্গ সরকারের অনুমোদিত মুসাবিদা বলে প্রচারিত হচ্ছে। তার শর্তগুলি পাঠ করলে যে কোন ব্যক্তির মনে এই ধারণা জন্মাবে যে এই মুসাবিদার মধ্যে উদ্বাস্তুগণকে পুরুষানুক্রমে চিরায়চরিত উদ্বাস্তু করে রাখার মনোভাব, মনোভঙ্গী সুস্পষ্টভাবে প্রতিফলিত হচ্ছে। তার চেয়েও ভয়ংকর একটা জায়গায় লেখা সাতের পাতায়। সেখানে বলা হয়েছে, 'সুতরাং দেখা যাচ্ছে দলিলের ২(এল) প্রকরণে যে শর্ত আরোপ করা হয়েছে তার মধ্যে উদ্বাস্তুগণকে প্রায় দ্বিতীয় শ্রেণীর নাগরিকে পরিণত করার একটা অভিপ্রায় ফুটে উঠেছে।' তাহলে কে সত্য? অপর দিকে উনি সম্প্রতি যে প্রস্তাব প্রকাশ করেছেন, তাতে উনি বলেছেন যে উপরে উল্লিখিত তথ্যটি যাচাই করলে বোঝা যাবে যে উদ্বাস্তুদের উপর অসম্মানজনক, মানহানীকর এবং অমর্যাদাকর পাট্টাধারী স্বত্ব আরোপ করেছেন, এই রকম করাটা কত অসত্য। এই একটা ব্যাপারে অন্ততঃ পক্ষে একটা বিরাট অংশ আমাদের সঙ্গে একমত। যারা উদ্বাস্তুদের পক্ষে কথা বলতে চায়, উদ্বাস্তুদের জন্য মায়া কান্নার দিন শেষ হওয়া দরকার। তাদের স্বরূপ আমরা দেখেছি। এই সরকারে আসার পরে সেদিন মন্ত্রীরা দণ্ডকারণ্য থেকে উদ্বাস্তুদের নিয়ে এলেন এবং চিৎকার করে বলেছিলেন যে বাঙ্গালী উদ্বাস্তুরা পশ্চিমবঙ্গে থাকবে। আমরা সেদিন মনে মনে সাধুবাদ জানিয়েছিলাম। তারপরে কি হল? দণ্ডকারণ্য থেকে লরী করে হাজার হাজার উদ্বাস্তুদের আনা হল এবং বর্ধমানের কাশীপুর থেকে তাদের ফুলের মালা দিয়ে অভিনন্দন জানানো হল না, গুলি করে ৬ জনকে খুন করে বামফ্রন্ট তাদের অভিনন্দন জানালেন। কুকুরের মত তাড়া করতে করতে তাদের একেবারে মরিচ ঝাঁপীতে পৌঁছে দেওয়া হল। একটা ভয়ংকর অবস্থা করে দেওয়া হয়েছিল। আমরা সেদিনরাতের অন্ধকারে সেখানে গিয়েছিলাম। সাংবাদিকদের পর্যন্ত সেখানে যেতে দেওয়া হয়নি গণতন্ত্রের নাম করে। আমরা লুকিয়ে সেখানে গিয়েছিলাম। আমরা দেখেছি বামফ্রন্ট সরকারের অত্যাচারে, স্বর্গত গঙ্গাধর ভট্টাচার্য, ও.সি'র অত্যাচারে ভারত সেবাশ্রমের তৈরী করা টিউবয়েলগুলি ভেঙ্গে দেওয়া হয়েছে, নোনা জল খাইয়ে মানুষগুলিকে মৃত্যুমুখে পতিত করতে বাধ্য করেছে এই বামফ্রন্ট সরকার। আমরা দেখেছি কাউ

গাছের ডালে এক একটা পরিবার আত্মহত্যা করে পড়ে আছে। আমরা দেখেছি যে মানুষ এবং কুকুর এক সঙ্গে সিদ্ধ করা ঘাস খাচ্ছে। মচির ঝাঁপীর যে পুলিশ ক্যাম্প করা হয়েছে সেখান থেকে আমাদের উদ্বাস্তু মা, বোনেদের ভারতবর্ষের বিভিন্ন জায়গায় পতিতালয়ে বিক্রয় করা হয়েছে। তারপরে উদ্বাস্তুদের সম্পর্কে কোন নৈতিক অধিকার, মূল্যায়ন করার কোন অধিকার এই সরকারের আছে কি না সেটা আপনারা বিচার করে দেখবেন এবং তার পরে বক্তব্য রাখবেন। আমরা এগুলি দেখে অবাক হয়ে যাই। আমরা সেদিন বলেছিলাম যে কেন এই জিনিস করা হচ্ছে? আমরা মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশান দিয়েছিলাম। সেদিন মুখ্যমন্ত্রী বলেছিলেন, আমরা কিছু করছি না, আমরা অর্থনৈতিক অবরোধ করছি। আমরা বলেছিলাম যে যাকে ভাজা চাল বলে তাকেই বলে মুড়ি। অর্থনৈতিক অবরোধ—সমস্ত ঘরে যদি আটকে রাখেন, আমাদের যদি বাইরে যেতে না দেন, দিনের পর দিন যদি এখানে আটকে রাখেন তাহলে—অর্থনৈতিক অবরোধ মানে হয় গণ খুন করা এবং সেই গণ খুন করা হয়েছে। সেই গণ খুন করা হয়েছে। কয়েক হাজার উদ্বাস্তু পরিবারের মৃত্যু হবার পর তাদের আবার দণ্ডাকারণ্যে পাঠিয়ে দেওয়া হয়েছে এই হচ্ছে লেটেস্ট নজীর এবং উদ্বাস্তু সমস্যার সমাধান করার জন্য এটাই হচ্ছে সর্বাধুনিক কুরুচিপূর্ণ নজীর এবং বামফ্রন্ট সরকার এই নজীর তৈরী করেছেন, যা জাতির ইতিহাসে একটা কলঙ্ক রচনা করেছে। ১৯৬০ সালে কংগ্রেস সরকারের আমলে প্রস্তাব দেওয়া হয়েছিল যে ১৮৭৫ টাকার বিনিময়ে সমস্ত অর্পনপত্র দান করা হোক এবং এই ১৮৭৫ টাকাটা একদিনে দিতে হবে না, ২০ বছরের ইনসটমেন্টে এই টাকা দিতে হবে। সেদিন কেন্দ্রীয় সরকার বারণ করেন নি। ১৯৬০ সালের টাকার মূল্যায়ন হিসাবে কষে ২০ বছরের টার্মস যদি ধরা হয় তাহলে এমন কি সাংঘাতিক ছিল? উদ্বাস্তু পরিবারের বিভিন্ন সংগঠনের সাথে কথা বলে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার উভয় মিলে একটা ঠিক করেছিলেন। কিন্তু সেদিন আপনারা বাইরে থেকে প্রতিবাদ করে, প্রতিবন্ধকতা সৃষ্টি করে এই ছিন্ন-মূল উদ্বাস্তু পরিবারগুলিকে সামান্য টাকার বিনিময়ে পূর্ণ অর্পণপত্র গ্রহণ করতে দেন নি, আর আজকে বলছেন কেন্দ্রীয় সরকার দিচ্ছেন না। কেন্দ্র ৯৯ বছরের লিজ টার্মস করার কথা বলেছেন, আমরা জানি। মিঃ চক্রবর্তী, সেক্রেটারি, জয়েন্ট সেক্রেটারি, গভর্নমেন্ট অব ইনডিয়া, শ্রী এস. কে. বসু চিঠি দিয়েছিলেন ওকে, সেই চিঠির কপি আছে, আমরা জানি, তাতে এই লিজ ঠিক করে দিয়েছিলেন। সেদিন কেন এই লিজ টার্মস এ্যাণ্ড কনডিসন এখানকার দপ্তর থেকে দিয়ে দিয়েছিল, সেই ড্রাফট কেন এখান থেকে গিয়েছিল? এই প্রত্যেকটি জিনিস এখান থেকে গিয়েছিল এবং তার কপি আমি আপনাকে দেখাতে পারি, চাইলেই প্লেস, করতে পারব। আর আজকে অপপ্রচার করা হচ্ছে যে, কেন্দ্রীয় সরকার এই টার্মস এ্যাণ্ড কনডিসন ঠিক করে দিয়েছেন, যাতে উদ্বাস্তুরা দাসত্ব সুলভ অবস্থার মধ্যে যেতে বাধ্য হয়। আমি আবার প্রুভ করে দিচ্ছি কি কি টার্মস এ্যাণ্ড কনডিসন করা হয়েছে। আমি সব কিছু পড়ে শোনাচ্ছি না, কেন না পুস্তকে সব কিছু প্রকাশ করা হয়নি, কেবল বিচ্ছিন্ন ভাবে কয়েকটি ভাঙ্গা টার্মস এ্যাণ্ড কনডিসন রাখা হয়েছে। কিন্তু যে টার্মস এ্যাণ্ড কনডিসনগুলি উদ্বাস্তু পরিবারগুলিকে একেবারে কৃতদাসে পরিণত করা হয়েছে, তাদের সর্বনাশ করা হয়েছে তার কয়েকটি আমি এখানে উল্লেখ করছি। যেমন ইজারাদারের মেয়াদকাল ৯৯ বছর এবং পুর্ননবীকরণের ব্যাপারটা ইজারাদারের ইচ্ছাধীন। অর্থাৎ যে ইজারা পাচ্ছে তার উপর এটা নির্ভর করবে না, যে ইজারা দিচ্ছে সে আবার নব্রীকরণ করবে কিনা, রিনিউ করবে কিনা তার উপর নির্ভর করবে। ৯৯ বছর পরে ইজারাদারের ইচ্ছানুসারে হবে কিম্বা ইজারাদারের আবেদনক্রমে প্রয়োজন মাফিক শর্তে ইজারাদার পুননবীকরণ করতে পারবেন। ৯৯ বছর পরে তার কোন অধিকার থাকবে কিনা, তার পরবর্তী বংশধররা সেখানে বসবাস করতে পারবে কিনা, এই সব প্রশ্ন এসে যাচ্ছে। ইজারাদার নিজে বসবাসের জন্য সেই জমি ব্যবহার করতে পারবে। কিন্তু আমরা বার বার দাবী

করেছি স্থায়ীভাবে বসবাস করার জন্য একটা যদি পাট্টা দেওয়া যায় তাহলে সেটা একটা অর্থনৈতিক স্বয়ংভরতার পথ দেখায় এবং প্রয়োজনে সেটাকে ব্যাংকের কাছে মর্টগেজ রেখে, বন্ধক রেখে ব্যবসা করতে পারে, অথবা সেটাকে মর্টগেজ রেখে অন্যকোন উপায়ে বাঁচাবার ব্যবস্থা করতে পারে। কাজেই অর্থনৈতিক ক্ষেত্রে স্বয়ম্ভরতার কোন সম্ভাবনা ২ নং ক্লজে থাকছে না। শুধু তাই নয়, উনি একটু আগে বললেন কংগ্রেসীরা অসভ্যের মত কথা বলছেন। কিন্তু একটি ক্লজ অসভ্যের মত করা হয়েছে যে, যে কোন ঘরবাড়ী এমন কি শোবার ঘরে পর্যন্ত কোন রকম ওয়ার‍্যান্ট না দিয়ে বসবাসকারী যে কোন ঘরে মিউনিপ্যালিটি, পৌরসভার যে কোন লোক, সরকারী যে কোন লোক ঘরে ঢুকতে পারবে এবং যে কোন জিনিস তদন্ত করতে পারবে। এটা অত্যন্ত বেআইনী জিনিস হয়েছে এবং এই ধরণের ক্লজ আসতে পারে না। এটা ফৌজদারি মামলার অংশ হতে পারে, কিন্তু পাট্টায় এই রকম কোন অংশ হতে পারে না, আপনারা সেটাকে পর্যন্ত করেছেন, আর কংগ্রেসীদের নামে চীৎকার করে দোষ দিচ্ছেন। কংগ্রেস আমলে কয়েকটি অনুচ্ছেদ করা হয়েছে, যেগুলি আপত্তিকর ছিল। কিন্তু সামগ্রিকভাবে কংগ্রেস যেগুলি করেছিল তার মধ্যে সব চেয়ে বেশী গুরুত্বপূর্ণ হল ৯৯ বছরের লিজ হলেও লিজ টার্মস এ্যাণ্ড কনডিসন এমনভাবে করে দেওয়া হয়েছিল যাতে আপাত দৃষ্টিটিতে কিছুটা লিজ দলিল বলে মনে হলেও তাদের সমস্ত কিছু স্বত্ব তারা সেখানে পেয়েছিল। পরবর্তীকালে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করেছিলাম পুরোপুরি দেবার জন্য এবং এখনো যৌথভাবে পূর্ণ স্বত্ব দেবার জন্য কেন্দ্রীয় সরকারকে এগিয়ে আসতে অনুরোধ করতে চাই। এতে কারো আপত্তি থাকার কোন কারণ নেই। কিন্তু উনি কি করেছেন? উনি কি করেছেন তার দু চারটি নজির আমি এখানে তুলে ধরছি। উনি বললেন আমি চিঠি দিয়েছি, অমুক তারিখে জি.ও. নং এততে চিঠি দিয়েছি, অমুক তারিখে মুখ্যমন্ত্রী একটা চিঠি দিয়েছেন, অমুক তারিখে জনতা সরকারকে চিঠি দিয়েছি। শুধু চিঠি দেওয়া ছাড়া বাকি আর সব অপকর্ম কাজ করেছেন এবং এই লিজ টার্মসগুলি করেছেন। আপনি শুধু চিঠি দিয়ে সমস্ত রাজনৈতিক দায় দায়িত্ব শেষ করে দিয়েছেন। আর অন্যদিকে অপপ্রচার করে বেড়াচ্ছেন আমাদের দলের এম.পি.রা নাকি সব এই লিজ টার্মসের বিরুদ্ধে কথা বলে জিতে গেছে। স্বত্বের দাবীতে সত্য কথা বলাটা যদি পাপ হয়, অপরাধ, চক্রান্ত হয় তাহলে এটা ভাল করে শুনে রাখুন পূর্ণ স্বত্ব অর্পণ করার দাবী আমরা করছি, করব এবং সেই লড়াই আমরা চালিয়ে যাব। সেটা যদি চক্রান্ত, ষড়যন্ত্র হয় তাহলে সেই চক্রান্ত, ষড়যন্ত্র উদ্বাস্তু পরিবারের জন্য কংগ্রেস করছে এবং করবে, বিনা দ্বিধায় সেটা আমি বামফ্রন্ট সরকারকে জানিয়ে দিতে চাই।

**[5.55 – 6.05 p.m.]**

আমরা তো অনেক তথ্য বামফ্রন্টের শরিকদের কাছ থেকে জেনেছি যে তথ্যগুলি আমাদের জানা ছিল না। এ সব ব্যাপারে তো একসঙ্গে লড়াই করা যায়। আসুন, কেন্দ্রীয় সরকার যদি ৯৯ বছরের লিজকে পরিবর্তন করে বা উইথড্র করে আরো সহজ করে দিতে পারে বিশেষ করে শহরতলীর ব্যাপারে তাহলে আপনাদের সঙ্গে আবার যেতে রাজী আছি, বারবার যেতে রাজী আছি, কিন্তু রাজনৈতিক বিতর্ক তৈরী করে, অপরের উপর দোষারোপ করে দায়িত্ব লাঘব করার চেষ্টা কেন? আমি তাই প্রস্তাব করছি, একটি হাউস কমিটি করে দিন, তাতে আর.এস.পি., ফরোয়ার্ড ব্লকে রাখুন, আমাদের যদি মনে করেন ২/১ জনকে রাখতে পারেন, করে লিজ টার্মের ব্যাপারে দিল্লীর কাছে দরবার করুন। এই হাউস কমিটি আপনি এ্যাকর্ডিং টু রুল করতে পারেন। সেখানে টার্মস এ্যাণ্ড কনডিসানস ঠিক করা হোক এবং প্রতিটি ওয়ার্ড ধরে ধরে ক্লজ বাই ক্লজ আলোচনা করে, যেগুলি সাধারণ মানুষের, উদ্বাস্তুদের স্বার্থের বিরোধী সেগুলিকে বাদ দিয়ে যেগুলি উদ্বাস্তুদের স্বার্থের পক্ষে

সেগুলি গ্রহণ করার চেষ্টা করি। এই প্রসঙ্গে আইনের ব্যাপারে একটা কথা বলি। লিজ টার্ম পরিবর্তন করার এক্তিয়ার রাজ্যসরকারের আছে এবং কোন কোন জায়গায় করাও হয়েছে বলে বলা হয়েছে। মাননীয় মন্ত্রীমহাশয়কে আমি অনুরোধ করবো, এটা অনেকদিন হয়ে গিয়েছে এ ব্যাপারে আশা করি একটা সমাধান করবেন। ১৯৭২ সালে সিদ্ধার্থ রায়ের নেতৃত্বে এই লিজ দলিল দেওয়া সুরু হয়। সেই সময় আপনারা এর প্রতিবাদ করেছিলেন এবং এই কাজে প্রতিবন্ধকতারও সৃষ্টি করেছিলেন। সেখানে আমরা টার্মস এ্যাণ্ড কনডিসানস পুরোপুরি দিতে পারি নি কিন্তু যেখানে দেওয়া যায় সেখানে দেওয়া গেছে। যেমন সল্টলেকে, সেখানে শুধু ৯৯ নয়, ৯৯৯ বছরের লিজ দেওয়া হয়েছে। সেখানে সম্ভব দেওয়া হয়েছে কিন্তু যেখানে প্রশ্নটা বিবেচনাধীন সেখানে দেওয়া হয়নি। কাজেই আমি মনে করি, সংঘর্ষের পথ পরিত্যাগ করে আলোচনার মাধ্যমে করলে এ ক্ষেত্রে সুরাহা হতে পারে। স্যার, অনেক সময় বলা হয়, টার্মস এ্যাণ্ড কনডিসানের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের অনুমতি নেওয়া হবে কেন? মাননীয় মন্ত্রীমহাশয় নিশ্চয় জানেন, এটা ৭ম শিডিউলের অন্তর্ভুক্ত। সংবিধানের যে যৌথ তালিকা রয়েছে তারমধ্যে এটা রয়ে গিয়েছে। এখানে সম্পূর্ণভাবে আপনারা কেন্দ্রীয় সরকারকে উপেক্ষা করতে পারেন না যদিও এই টার্মস এ্যাণ্ড কনডিসানস ড্রাফট করার দায়িত্ব কেন্দ্রীয় সরকার আপনাদের উপরই দিয়েছেন। এরজন্য যেখানে কেন্দ্রীয় সরকারকে আপনাদের ধন্যবাদ দেওয়া দরকার সেখানে তা না দিয়ে কেন্দ্রীয় সরকারকে আপনারা বারবার আঘাত করার চেষ্টা করছেন যেটা শুধু নেতিবাচক এ্যাপ্রোচ ছাড়া আর কিছুই নয়। আমি তাই বলছি, সর্দার প্যাটেল থেকে সুরু করে নেহেরু এবং শ্রীমতী গান্ধীর আমল পর্যন্ত উদ্বাস্তুদের সমস্যার সমাধানের জন্য সারা ভারতবর্ষে—পশ্চিম এবং পূর্বের সমস্ত জায়গায় কংগ্রেস সমান ভাবে কাজ করার চেষ্টা করেছে এবং কংগ্রেসের সেই মানসিকতা তাদের কাজের মধ্যে দিয়ে বহুবার প্রকাশিত হয়েছে। কিন্তু যারা সস্তার রাজনীতি করতে চান তাদেরও মানুষের কাছে এক্সপোজ হওয়া দরকার। বিগত লোকসভার নির্বাচনে সেটা আংশিকভাবে হয়েছে এবং এবারের বিধানসভা নির্বাচনের মধ্যে যদি সত্যিকারের ব্যাবস্থা করতে না পারেন তাহলে পুরোপুরি হবে। আপনাদের এখানে ডজন খানেক মন্ত্রী আছেন যাঁরা উদ্বাস্তুদের নেতৃত্বে দেন বলে দাবী করেন এবং এক একটি বিধানসভা এলাকায় তাঁরা নিজেদের জমিদার বলে মনে করেন এবং উদ্বাস্তুদের সমস্যার সমাধানের ব্যাপারে নানান শ্লোগান দেন। সেই সব ভাঁওতা আজকে ধরা পড়েছে। তারা সব ধরাশায়ী হয়ে গিয়েছেন। টালিগঞ্জ থেকে আরম্ভ করে এ সব জায়গায় যারা উদ্বাস্তুদের সমস্যা নিয়ে নেতৃত্ব দিচ্ছেন—এখানে একজন মন্ত্রী বসে আছে তিনি বোধ হয় ১০ হাজারের বেশী ভোটে হেরে গিয়েছেন শুধু এ একটি ইস্যুর জন্য।

একজন মন্ত্রী বেহালায় ১০ হাজারেরও বেশী ভোটের ব্যবধানে পরাজিত হয়েছেন। আজকে শুধু ঘিঞ্জি এলাকাতেই নয়, বিস্তীর্ণ এলাকায় এই জিনিস হয়েছে। তথাপি মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিজে এই সমস্ত জিনিস করতে পারেন বলেই আমার দৃঢ় বিশ্বাস। সুতরাং কংগ্রেস কমিউনিষ্ট'এর প্রশ্ন নয়, উদ্বাস্তু পরিবার গুলির এবং সাধারণ মানুষের প্রশ্ন হিসারে, সাধারণ সমস্যা হিসাবে এই সমস্যাগুলিকে বিচার করা দরকার। সেই প্রসঙ্গে আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি এই সমস্যার স্থায়ী সমাধানের জন্য সব চেয়ে আগে দরকার হচ্ছে দলিল অর্পন করা। সে বিষয়ে যদি কোন বাধা থাকে তাহলে সে বাধাকে অতিক্রম করার জন্য উপযুক্ত (পজিটিভ) ব্যবস্থা গ্রহণ করা। সাড়ে সাত বছর ধরে আপনারা তা করতে পারেন নি। সাড়ে সাত বছরের আগেও কয়েক বছর আপনারা মন্ত্রীত্ব করেছিলেন। তখনও কিছুই করতে পারেননি। আজকে কেন্দ্রে কংগ্রেস সরকার আছে, এক সময়ে কেন্দ্রে জনতা সরকার ছিল, তারা আপনাদের বন্ধু সরকার ছিল, সে সময়েও আপনারা কিছুই

করতে পারেননি। সুতরাং দেখা যাচ্ছে এ বিষয়ে আপনাদের কখনো কোন সদিচ্ছা ছিল না এবং এখনও নেই। আপনাদের শুধুমাত্র সম্পূর্ণ সুকৌশলে এই সমস্যাকে নিয়ে একটা রাজনীতি করার প্রবণতা রয়েছে। অর্থাৎ দেখা যাচ্ছে সমস্যাকে স্বীকার করে নিয়ে মোকাবিলা করার চেষ্টা আপনারা করছেন না, সমস্যাকে জিইয়ে রেখে তাকে নিয়ে সংকীর্ণ ভোটের রাজনীতি করার প্রবণতাই আপনাদের মধ্যে দেখা যাচ্ছে। উদ্বাস্তুদের নিয়ে আপনারা তাই করছেন। অভিযোগ করা হচ্ছে কেন্দ্রীয় সরকার রিহাবিলিটেসন ডিপার্টমেন্ট তুলে দিয়েছেন। অভিযোগ করা হয় কেন্দ্রীয় সরকার পশ্চিম পাকিস্তান (পাঞ্জাব) থেকে যারা এসেছে তাদের স্থায়ী ব্যবস্থার জন্য যে পরিমাণ সাহায্য করেছেন, পূর্ব পাকিস্তান থেকে যারা এসেছে তাদের জন্য সে পরিমাণ সাহায্য করেননি। এটা ঠিক নয়। (গোলমাল) ডাঃ বিধান চন্দ্র রায় যে সমস্ত পরিকল্পনা করেছিলেন যদি সে সময়ে আপনারা প্রতিবন্ধকতার সৃষ্টি না করতেন তাহলে একই মানসিকতা কেন্দ্রের ছিল, দ্বিমুখী কোন মানসিকতা কেন্দ্রের ছিল না - সে মানসিকতা আপনাদের থাকে, কংগ্রেসের থাকে না - মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির মধ্যে ১৭টি পার্টি, ১৭ রকমের মানসিকতা আছে, ১৭-রকমের লিখিত পুস্তিকা বেরিয়েছে। আর. এস. পি বলবে এককথা, ফরোয়ার্ড ব্লক বলছে আর এক রকম কথা। ওখানে আমরা দেখেছি ভোটের সময়ে অনেক সদস্য উঠে চলে গেছেন, আবার অনেকে ভোটে বিরত থেকেছেন। সুতরাং আমাদের এই সমস্ত বিষয়ের গভীরে যাবার চেষ্টা করতে হবে। আজকে কেন্দ্রীয় দপ্তর তুলে দেওয়া হয়েছে বলে যা বলা হচ্ছে তা মোটেই ঠিক নয়, দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী রয়েছেন, হোম ডিপার্টমেন্টের সঙ্গে আরো গুরুত্ব দিয়ে এই দপ্তরকে জুড়ে দেওয়া হয়েছে, একটা আলাদা সেল রয়েছে - হোম ডিপার্টমেন্টে একটা আলাদা সেল তৈরী করা হয়েছে - শ্রী নরসিমা রাও এর দায়িত্বে রয়েছেন। ইতিপূর্বে এ বিষয়ে যে সমস্ত ডিপার্টমেন্টগুলি ছিল সেগুলিকে হোম ডিপার্টমেন্টের সঙ্গে যুক্ত করা হয়েছে। আলাদা কোন মন্ত্রী নেই, এটা ঠিকই কিন্তু একজন বড় এবং পূর্ণ দায়িত্বের মন্ত্রীর দপ্তরের সঙ্গে এই দপ্তরকে যুক্ত করা হয়েছে। সুতরাং কেন্দ্র এ ব্যাপারে নীরব নয় এবং কেন্দ্র যে নীরব নয় তা আমি এখানে আর একটি উদাহরণ দিয়ে প্রমাণ করে দিচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয়ের নিজের এলাকাতেও পুনর্বাসন কাজ আজ পর্যন্ত সম্পূর্ণ হয়নি। আমাদের এম.পি. মনোরঞ্জন ভক্ত গত '৮৩ সালে চেষ্টা চালিয়ে কুপারস্ ক্যাম্পের ৩০০'রও বেশী মানুষের পুনর্বাসনের ব্যবস্থা করেছেন। ১৯৮৩ সালের ২রা মার্চ একটা অর্ডার করিয়ে ৩৭১ জনের পুনর্বাসনের ব্যবস্থা করেছেন। তা বামফ্রন্ট সরকার করতে পারেননি। মন্ত্রীর নিজের এলাকায় তিনি এই কাজ করতে পারেননি। অবশ্য আমরা জানি সি.পি.এম. উদ্বাস্তুদের পুনর্বাসন চায় না, শুধুমাত্র তাদেরই চায় যারা সি.পি.এম করে। সি. পি. এম. করে না, লাল-ঝাণ্ডা করে না, এই একটা মাত্র কারণে ৫০০ পরিবারকে বঞ্চিত করা হয়েছে। এছাড়াও আমরা দেখছি উদ্বাস্তুদের মধ্যে শ্রেণী বৈষম্য সৃষ্টি করা হচ্ছে। লিজ টার্মস বিলি ব্যবস্থার মধ্যে আমরা দেখছি ১৯৫০ সাল পর্যন্ত যারা এসেছে তাদের জন্য এক রকমের ব্যবস্থা, আর ১৯৫০ সালের পরে যারা এসেছে তাদের জন্য অন্য রকম ব্যবস্থা, তাদের দ্বিতীয় শ্রেণী ভুক্ত করা হচ্ছে। আমি জিজ্ঞাসা করি, কেন এটা করা হচ্ছে, কোন্ অধিকারে করা হচ্ছে? সুতরাং আমি খুবই বিনয়ের সঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে, হয়ত আপনার কিছু কাজ করবার মানসিকতা আছে, কিন্তু কার্য ক্ষেত্রে বিগত সাড়ে সাত বছরে আপনি এক ইঞ্চিও কাজ করতে পারেননি। আপনার এই কাজ না করতে পারার পেছনে জানিনা কোন কলঙ্কিত নায়ক আছে বা কোন আমলাতন্ত্র আছে। কিন্তু যেই থাকুক তারা আপনার দপ্তরের মাধ্যমে যে সর্বনাশা কাজ করছে তাতে তারা উদ্বাস্তুদের ক্ষতি করছে, রাজ্যের ক্ষতি করছে। তাই আমি আপনাকে অনুরোধ করছি আপনি নতুনভাবে টার্মস এ্যাণ্ড কণ্ডিসনস তৈরী করে একটা হাউস কমিটি করে দিল্লির কাছে সুপারিশ করে পাঠান। তার মাধ্যমে আপনি উদ্বাস্তুদের পরিপূর্ণ স্বত্ব দেবার চেষ্টা করুন।

**[6.05 – 6.15 p.m.]**

আমার আবেদন এবং দাবী এই সমস্ত ছিন্নমূল উদ্বাস্তু পরিবারদের জন্য আপনি ইতিবাচক ষ্টেপ নিচ্ছেন না, - নিন, যদি নেন তাহলে আর আমাদের মতামতের অপেক্ষা করতে হবে না, পশ্চিমবাংলার সমস্ত মানুষ আপনাদের স্বাগত জানাবে। নির্বাচনের মধ্যে দিয়ে যে আঘাত আপনারা খেয়েছেন তার শিক্ষা নেওয়া দরকার আছে বলে আমি মনে করি। শুধু কংগ্রেসী মনোভাবাপন্ন লোকেরাই যে আপনাদের আঘাত করেছেন তা নয়, কংগ্রেসের বাইরে অন্য মনোভাবাপন্ন হাজার হাজার মানুষ নির্বাচনে ব্যালট পেপারের মধ্যে দিয়ে আপনাদের শিক্ষা দেবার চেষ্টা করেছেন। আপনারা সেই শিক্ষা নিয়ে নতুন পদক্ষেপ গ্রহণ করুন। এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি এবং আবার বলছি, আপনারা ইতিবাচক পদক্ষেপ নিন, আমরা সম্পূর্ণভাবে সহযোগিতা করবার মানসিকতা রাখছি।

( Mr. Speaker took the Chair)

**শ্রী গৌর চন্দ্র কুণ্ডু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী শ্রী অমৃতেন্দু মুখার্জী মহাশয় যে বাজেট উপস্থাপন করেছেন তাকে সম্পূর্ণরূপে সমর্থন করতে উঠে দুচারটি কথা বলতে চাই। এখানে মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জী মহাশয় খুব বক্তৃতা দিলেন এবং লিজ দলিলের পরিবর্তে স্থায়ী স্বত্ব দেবার জন্য আগ্রহ প্রকাশ করলেন এবং হাউস কমিটি করতে বললেন। তিনি কি জানেন না, কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র মন্ত্রী চবন সাহেব সেদিন দমদম বিমান বন্দরে কি কথা বলে গেলেন? দমদম বিমান বন্দরে তিনি বলেছেন, স্থায়ী সত্ত্ব শহরাঞ্চলের উদ্বাস্তুদের দেওয়া যাবে না, কারণ ওরা বিক্রি করে দেবে, অনেক টাকা পয়সা রোজগার করে নেবে, সুতরাং দেওয়া যাবে না। উনি তো সুব্রতবাবুর দলের লোক, সুতরাং সুব্রতবাবু, তাঁকে বলুন না স্থায়ী স্বত্ব দেবার জন্য? আমাদের মাননীয় মন্ত্রী শ্রী জ্যোতি বসু মহাশয় যে প্রস্তাব পাঠিয়েছেন এবং পুনর্বাসন দপ্তর থেকে যে প্রস্তাব পাঠানো হয়েছে সেই প্রস্তাব মেনে নিলেই হয় তাহলে আর হাউস কমিটি করার দরকার করে না, কোন কিছুই আর দরকার করে না। সুতরাং রাজনীতি আমরা করি না, রাজনীতি ওনারা করেন। সিদ্ধার্থ রায়ের আমলে এই সমস্ত উদ্বাস্তুদের বলা হয়েছিল কংগ্রেসের বিরোধীতা করলে লিজ দলিল দেওয়া হবে না, বাড়ী থেকে উৎখাত করা হবে। সুতরাং লিজ দলিলের স্বত্ব রেখেছিলেন কংগ্রেস সরকার তথা কেন্দ্রীয় সরকার। সুব্রতবাবু মরিচঝাঁপির কথা বললেন, কুপার্স ক্যাম্পের কথা বললেন এই কুপার্স ক্যাম্প নিয়ে ছেলেবেলা থেকে আন্দোলন করেছি এবং কংগ্রেস আমলে অনেকবার জেলে গেছি। কুপার্স ক্যাম্প নিয়ে আন্দোলন করতে গিয়ে দেখেছি, ঐ কুপার্স ক্যাম্পের উদ্বাস্তুরা বলেছিলেন আমরা দণ্ডকারণ্যে যাব না, পশ্চিমবাংলার মাটিতে পুনর্বাসন চাই। তারজন্য কংগ্রেসীরা কি করলেন? হাজার উদ্বাস্তু পরিবারকে ডোল দেওয়া বন্ধ করে দিলেন এবং সমস্ত রকম সুযোগ সুবিধা বন্ধ করে দিলেন। কুকুর-ছাগলের মতন পচে মরতে লাগলো। ঐ সুব্রতবাবু দলের লোকেরা সেদিন এই অমানুষিক কাজ করেছিলেন এবং আমরা সেই অমানুষিক কাজকে বন্ধ করার জন্য আন্দোলন করেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেসীদের জানা দরকার, আমরা উদ্বাস্তু নিয়ে রাজনীতি করতে চাই না। কারণ ১৯৪৭ সালে দেশ যখন ওনারা ভাগ করলেন ওদের রাজনৈতিক প্রয়োজনে অর্থাৎ গদি পাবার লোভে সেদিন জওহরলাল নেহেরু থেকে গান্ধীজী পর্যন্ত বলেছিলেন পশ্চিমবাংলার উদ্বাস্তুদের জন্য সমস্ত রকম দায়-দায়িত্ব আমরা গ্রহন করবো এবং যত টাকা পয়সা লাগে সমস্ত ব্যয় করবো। সুব্রতবাবু কংগ্রেসী এবং তিনি পশ্চিমবাংলার একজন হিতৈষী বন্ধু বলে দাবী করেন, আমি তাঁকে জিজ্ঞাসা করি, উদ্বাস্তুদের আপনারা পশ্চিম পাঞ্জাবের ক্ষেত্রে যা করেছেন পশ্চিমবাংলার ক্ষেত্রে কি তা করেছেন?

মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি বলতে চাই যে পর্যায়ক্রমে বাংলার ক্ষেত্রে ওঁরা অবিচার করেছেন। ওনাদের মাননীয় মন্ত্রী সন্তোষবাবু - সুব্রতবাবুও একজন মন্ত্রী ছিলেন - সেখানে তাঁরা সেন্ট্রাল গভর্ণমেন্টের কাছে একটা মাষ্টার রোল পাঠালেন, সেখানে কি লিখলেন সেটা স্যার, একটু শুনুন।

"A comparative study of the expenditures incurred so far on rehabilitation of the refugee from eastern and western wings of Pakistan reveals considerable discrimination, even the partial removal of which amply justifies the expenditure of Rs. 150 crores for the East Bengal refugees as envisaged in this plan. Up to March, 1973 Rs. 85 crores was spent on rehabilitaiton of the refugees from East Bengal, while Rs. 115/- crores was spent on rehabilitation of those who had migrated from West Pakistan. But no Compensation has been paid to the former for the properties left behind by them in East Bengal. It is admitted on all hands that the key to the early solution of the problems of rehabilitation of the West Pakistan refugees was the prompt payment of compensation for their abandoned properties in West Pakistan. The refugees from West Pakistan received Compensation to the tune of Rs. 191 crores to 31.3.71."

আর আমি আপনাকে বলছি যে ওনারা সেই মাষ্টার প্ল্যানে কি বললেন?

"Thus the total sum spent on their direct resettlement, excluding educational and medical facilities comes to Rs. 456 crores as against Rs. 85 crores spent on the direct rehabilitation, excluding educational and medical facilities, of East Bengal refugees living in the over congested State of West Bengal."

কোথায় ৭৭ কোটি আর কোথায় ৪৫৬ কোটি। তাহলেই ওনারা পশ্চিমবঙ্গের রিফিউজিদের প্রতি কি দায় দায়িত্ব পালন করেছেন সেটা আপনি বুঝতে পারলেন? ওনারা তো বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে বল্লেন, পশ্চিমবঙ্গের প্রতি কি অবিচার করেছেন সেটা একটু বুঝুন। আমি আর একটা কথা বলতে চাই, ১৯৭৪ সালে ওনারা কি বলেছিলেন? পশ্চিমবঙ্গে উদ্বাস্তু সমস্যা নেই, কি আছে, রেসিডুয়েন্স প্রবলেম, এই বলে ওনারা ডোলের জন্য যে টাকাটা দিতেন সেটা বন্ধ করে দিলেন। আমাদের কংগ্রেসের যাঁরা ওপরে - দিল্লীতে - আছেন তাঁরা ১৯৪৭ সালে বলেছিলেন আমরা সমস্ত দায়দায়িত্ব নোব, কারণ ওরা ছিন্নমূল উদ্বাস্তু এই বলে চোখের জল ফেলেছিলেন, ১৯৭৪ সালে ডোলের টাকা পর্যন্ত বন্ধ করে দিলেন। ১৯৭৪ সালে সন্তোষবাবু মাষ্টার রোল পাঠালেন তাতে মূল কথাটা লিখলেন যে উদ্বাস্তুদের প্রতি ডিসক্রিমিনেসন যেটা করা হচ্ছে সেটা ঠিক নয়। দণ্ডকারণ্যে যারা যেতে চাইছে না তাদের পাঠানো ঠিক নয়। কিন্তু যখন সিদ্ধার্থবাবু দিল্লী গেলেন শ্রীমতী ইন্দিরা গান্ধীর ধমক খেয়ে সিদ্ধার্থবাবু এবং সুব্রতবাবু নিজেদের গদী বাঁচাতে ঐ প্রস্তাব একেবারে ধামাচাপা দিয়ে দিলেন, কার্যকরী করলেন না। আবার দেখুন স্যার, ওনারা বলেন রেসিডুয়াল প্রবলেম, অবশিষ্টাংশ, আমরা বলি না অবশিষ্টাংশ নয় আমাদের পশ্চিমবঙ্গে কোন পুনর্বসতি হয়নি। পশ্চিমবঙ্গে

কুপার্সক্যাম্পের কথা বললেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, কুপার্স ক্যাম্পে যদি যান তো দেখবেন যে ওনারা ঐ জায়গাটাকে একটা নরককুণ্ড করে রেখেছিলেন, মাননীয় অমৃতেন্দুবাবু মন্ত্রী হওয়ার পর দিল্লীতে দরবার করে ৩৭১ টি ফ্যামেলীকে - যাদের সুব্রতবাবুরা ডোল বন্ধ করে রেখেছিলেন ১৯৬৬ সাল থেকে, কোন সুযোগ দেন নি,- মাননীয় অমৃতেন্দুবাবু আজকে সেই ডোলের টাকা আদায় করেছেন, ৭ হাজার টাকা এবং ওখানে পুনর্বাসন করার সিদ্ধান্ত করেছেন।

**[6.15 – 6.25 p.m.]**

কুপার্স ক্যাম্পকে পুনর্বাসন কেন্দ্র করার সিদ্ধান্তকে বানচাল করে দিতে চাইছেন। কিন্তু আমাদের গভর্ণমেন্ট কুপার্স ক্যাম্পকে পুনর্বাসন কেন্দ্র করবার চেষ্টা চালাচ্ছেন। প্লট-এর কাজ সেখানে হচ্ছে। এই কাজে বাধা দিচ্ছে ওঁদের দলের কিছু লোক। সেখানে কংগ্রেসের চার-পাঁচজন কায়েমি স্বার্থের লোক, গুণ্ডারা এই কাজ করতে দিচ্ছে না। ঐ পি.এল. ক্যাম্পে যেসব লোকজন্য আছেন তাঁদের প্লট পাঠাতে চান সরকার, কিন্তু ওঁদের লোকেরা তাঁদের বলছে যে, তোমরা ক্যাম্প ছেড়োনা, ছাড়লে পুনরায় উদ্বাস্তু হয়ে যাবে। যদি কুপার্স ক্যাম্পকে সত্যিই আপনারা পুনর্বাসন কেন্দ্র করতে চান তাহলে বলুন যে, আমাদের কাজে বাধা দেবেন না। কিন্তু আমরা দেখছি যে, ঐ কাজে বাধা দিয়ে বানচাল করবার চেষ্টা করছেন আপনারা। আমাদের মন্ত্রী এস. ডি. ওর নেতৃত্বে একটি কমিটি করেছেন, সেক্ষেত্রেও বাধা দিচ্ছেন ওঁরা। উদ্বাস্তুদের বিষয়ে একটি মাষ্টার প্ল্যান তৈরী করে সন্তোষবাবু ১২৫ কোটি টাকা কেন্দ্রের কাছে চেয়েছিলেন, কিন্তু সেটা বাঞ্চাল হয়ে গেল। উদ্বাস্তুরা বুঝলেন যে, কংগ্রেস থাকলে কিছু হবে না। ফলে উদ্বাস্তু কলোনীগুলিতে ওঁরা ভোট পেলেন না - বামফ্রন্ট সরকার হোল। আমরা একটি কমিটি গঠন করেছিলাম এবং ৫০০ কোটি টাকার একটি প্ল্যান সাবমিট করেছিলাম গভর্ণমেন্টের কাছে। ওঁরা বলেছিলেন যে, হ্যাঁ, এটা বিবেচনা করা হবে। কিন্তু মোরারজি সরকারের কাছে পাঠাবার পর বলা হোল যে, পুনর্বাসনের কাজ তো হয়ে গেছে, কাজেই এ ব্যাপারে দেখবার কিছু নেই। সমস্ত দায়-দায়িত্ব পরিহার করলেন তাঁরা। আমরা আবার শ্রী সমর মুখার্জীর নেতৃত্বে একটি কমিটি গঠন করলাম এবং তিনি ৭৫০ কোটি টাকার একটি প্ল্যান করলেন। যে সমস্ত উদ্বাস্তু ছড়িয়ে ছিটিয়ে রয়েছেন - তাঁদের যদি পুনর্বাসন দিতে হয় তাহলে ঐ টাকার প্রয়োজন আছে। কিন্তু ঐ ৭৫০ কোটি টাকার ব্যাপারে কি বলতে চান - সেটা ওঁরা কিছুই বললেন না। সুব্রতবাবু কি দিল্লীতে যান নি? আমাদের মন্ত্রী মহাশয় কি তাঁকে সবার সঙ্গে দিল্লীতে নিয়ে যান নি? সেখানে আমরা বলেছিলাম যে, দণ্ডকারণ্য ডেভেলপমেন্ট বোর্ড উঠিয়ে দেবেন না। কিন্তু ওঁরা আমাদের কথা শুনলেন না। শ্রীমতী গান্ধী বললেন যে, এটা উঠিয়ে দেওয়া উচিত। আজকে দেখতে পাচ্ছি, উদ্বাস্তুদের এই সমস্ত দায়িত্ব নিতে ওঁরা অস্বীকার করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হয়ত জিজ্ঞাসা করতে পারেন যে, কেন্দ্রীয় সরকারকে এ ব্যাপারে দায়িত্ব নিতে হবে কেন? লিজ ডিডের ব্যাপারে কেন্দ্রকে দায়িত্ব নিতে হবে এই কারণে যে, কেন্দ্রীয় সরকার নীতি ঠিক করে দিয়েছিলেন যে, গ্রামাঞ্চলে স্থায়ী স্বত্ব এবং শহর এলাকায় অস্থায়ী স্বত্ব দেওয়া যাবে। সেখানে ডিসক্রিমিনেশন করলেন! আরো বললেন যে, সি. এম. ডি.এ এলাকায় ৪৫০০ টাকা এবং নন সি. এম. ডি. এ এলাকায় ২৭০০ টাকা করে উদ্বাস্তু পরিবার পিছু দেওয়া হবে। গ্রামের উদ্বাস্তুদের ক্ষেত্রে স্থায়ী স্বত্ব দিয়ে রাজী হলেন, কিন্তু শহরের ক্ষেত্রে রাজী হলেন না; সি. এম. ডি. এ এলাকার উদ্বাস্তুদের টাকা বেশী দেবেন, কিন্তু নন্ - সি. এম. ডি. এ এলাকায় টাকা কম দেবেন! অর্থাৎ একটা ডিসক্রিমিনেশন রেখে চলছেন তাঁরা। কলোনী ডেভেলপমেন্টের জন্য সেন্ট্রাল গভর্ণমেন্টের একটি রিফিউজি রিহ্যাবিলিটেশন কমিটি ছিল। তাঁদের সুপারিশ ছিল, পশ্চিমবাংলার কলোনীগুলি ১ লক্ষ ৭০ হাজারটি প্লটে ভাগ করে তাঁদের টাকা পয়সা

দিতে হবে। কিন্তু আমরা দেখলাম যে, কুপার্স ক্যাম্প বা অন্যান্য কলোনীগুলির উদ্বাস্তুদের জন্য আজ পর্যন্ত এক পয়সাও তাঁরা দিলেন না। তা সত্ত্বেও উদ্বাস্তুদের উন্নয়নের কাজ কি করে করা যায় সেটা সীমিত ক্ষমতার মধ্যে থেকেও বামফ্রন্ট সরকার চিন্তা করছেন। অন্য দিকে শহরের উদ্বাস্তুদের স্থায়ী স্বত্ব দেওয়ার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা চালিয়ে যাচ্ছেন। আমাদের এই স্থায়ী স্বত্ব প্রসঙ্গে সুব্রতবাবু স্বীকার করলেন যে, এটা দেওয়া উচিত। সেই স্থায়ী স্বত্ব সম্পর্কে যেমন আমরা চেষ্টা করছি, তেমনি কুপার্স ক্যাম্পকে পুনর্বাসন কেন্দ্র করার এবং উদ্বাস্তুদের সুষ্ঠু পুনর্বাসনের জন্যও চেষ্টা চালাচ্ছি। আমরা উদ্বাস্তু হিসাবে, একজন সিঙ্গল মেম্বার হিসাবে তাঁদের বলেছি যে, আত্মীয় স্বজনের কাছে যদি চলে যেতে চান তাহলে ৫ হাজার টাকা দেবো। এ ক্ষেত্রে কংগ্রেস সরকার ২৪০০ টাকা মঞ্জুর করেছিলেন।

আজকে বিভিন্ন জায়গায় আমাদের তরফ থেকে উদ্বাস্তু পুনর্বাসনের চেষ্টা করা হচ্ছে। আমি বলতে চাই আজেক কংগ্রেস পক্ষের সুব্রত মুখার্জী মহাশয় যতই চীৎকার করুক না কেন বাস্তব ক্ষেত্রে পশ্চিমবাংলার ৭০ লক্ষ উদ্বাস্তুদের উপর কংগ্রেস অত্যাচার করেছে, অন্যায় করেছে। উদ্বাস্তুরা যে তিমিরে ছিল সেই তিমিরেই আছে, সামগ্রিক পুনর্বাসন হয়নি। আমাদের এই পশ্চিমবাংলার অর্থনীতিতে সেটা সম্ভবপর নয়। কেন্দ্রীয় সরকার কোটি কোটী টাকার ভাণ্ডার নিয়ে বসে আছে, যে দায়িত্ব তাদের নেওয়া দরকার সেটা তারা নেয় নি। সেই জন্য রাজ্য সরকারের উদ্বাস্তু পুনর্বাসনের প্রচণ্ড ইচ্ছা থাকা সত্ত্বেও সেই কাজ তারা করতে পারছে না। আজকে পশ্চিমবাংলার সামগ্রিক উন্নয়নের জন্য, উদ্বাস্তু পুনর্বাসনের জন্য ঐক্যবদ্ধ ভাবে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে লড়াই করতে হবে। এই ব্যাপারে যদি সুব্রতবাবু এগিয়ে আসেন তাহলে আমরা আনন্দিত হব। তবুও পশ্চিমবাংলার এই বামফ্রন্ট সরকার সমস্ত রকম বাধা বিপত্তি অতিক্রম করে এগিয়ে যাচ্ছে। বিভিন্ন কলোনী, ক্যাম্প-এর উন্নয়নের জন্য, উদ্বাস্তুদের সমস্যা সমাধানের জন্য মাননীয় মন্ত্রী মহাশয় সুষ্ঠু পরিকল্পনা গ্রহণ করেছেন। লিজ দলিল স্থায়ী ভাবে দেবার জন্য যে উদ্যোগ গ্রহণ করেছেন তার জন্য মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানিয়ে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমরা বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়স্থ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুনর্বাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন সেই প্রসঙ্গে দু-একটা কথা বলতে চাই। আমাদের পশ্চিমবাংলায় উদ্বাস্তু সমস্যা দীর্ঘদিন ধরে চলে আসছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এই উদ্বাস্তু সমস্যা আমাদের দেখা দিয়েছে, যখন ক্ষমতা পাওয়ার জন্য কংগ্রেস এই দেশ বিভাগ মেনে নিয়েছে। সুতরাং কংগ্রেস ক্ষমতায় আসার মধ্যে দিয়ে উদ্বাস্তু সমস্যার সৃষ্টি হয়েছে। পশ্চিম পাকিস্থান থেকে এবং পূর্ব পাকিস্থান থেকে এখানে উদ্বাস্তু এসেছিল। পূর্ব বাংলা থেকে লক্ষ লক্ষ উদ্বাস্তু আমাদের এই পশ্চিমবাংলায় এসেছে আবার পশ্চিম পাঞ্জাব থেকে উদ্বাস্তুরা পূর্ব পাঞ্জাবে এসেছিল। এই উদ্বাস্তু সমস্যা সমাধান কোন একটা রাজ্যের পক্ষে করা সম্ভব নয়। স্বাভাবিকভাবে কেন্দ্রীয় সরকারের সেই দায়িত্ব পালন কবা উচিত। উদ্বাস্তু সমস্যা সমাধানের ক্ষেত্রে দেখা গেছে কেন্দ্রীয় সরকারের নীতি এবং দৃষ্টিভঙ্গী সমনীতির দ্বারা পরিচালিত নয়। সেই জন্য বলছি পশ্চিম পাঞ্জাব থেকে যে সমস্ত উদ্বাস্তু পূর্ব পাঞ্জাবে চলে এসেছিল সেই উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য শুধুমাত্র পূর্ব পাঞ্জাব সরকার দায়িত্ব নেয় নি। পূর্ব পাঞ্জাবে যে সমস্ত উদ্বাস্তুরা এসেছিল সেই উদ্বাস্তুদের পুনর্বাসন, তাদের শিক্ষা এবং তাদের চাকুরীর সমস্ত রকম দায়িত্ব কেন্দ্রীয় সরকার গ্রহন করেছিল। পূর্ব বাংলা থেকে লক্ষ লক্ষ উদ্বাস্তু পশ্চিমবাংলার উপর এসে পড়ে। সেখানকার জীবন জীবিকা ছেড়ে, তাদের জন্মস্থান ছেড়ে, বাসস্থান ছেড়ে ছিন্নমূল হয়ে লক্ষ লক্ষ মানুষ পশ্চিমবাংলায় এসেছিল। তাদের ব্যাপারে দায় দায়িত্ব ছিল

পশ্চিমবঙ্গ সরকারের এবং কেন্দ্রীয় সরকারের এবং সব থেকে বড় দায়িত্ব ছিল কেন্দ্রীয় সরকারের। কিন্তু কেন্দ্রীয় সরকার সেই দায়িত্ব যথাযথভাবে পালন করেনি। তাঁরা আংশিকভাবে দায়িত্ব নিয়েছিলেন মাত্র। দীর্ঘদিন ধরে পশ্চিমবাংলায় কংগ্রেস ক্ষমতায় থাকাকালীন এই উদ্বাস্তু সমস্যার সমাধান কিছু করেন নি। অপর দিকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার এই উদ্বাস্তুদের স্থায়ী সমস্যা সমাধানের কোন নীতি গ্রহণ করেন নি।

[6.25 – 6.35 p.m.]

সেজন্য উদ্বাস্তু সমস্যার ক্ষেত্রে এখন এমন দৃষ্টিভঙ্গী গ্রহণ করা দরকার যাতে এই সমস্যার স্থায়ীভাবে একটা সমাধান হতে পারে। আজ স্বাধীনতার দীর্ঘ ৩৭ বছর পূর্বে যে সমস্যার সূত্র সৃষ্টি হয়েছিল, সেই সমস্যার জের আজও চলছে। এই সমস্যার একটা শেষ পরিণতি হওয়া দরকার। এই সমস্যার শেষ হওয়ার ক্ষেত্রে আমি মনে করি, কেন্দ্রীয় সরকারের সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারেরও একটা বড় ভূমিকা আছে। এই উভয় সরকারের যৌথ দায়িত্ব গ্রহণের মধ্যে দিয়ে উদ্বাস্তু সমস্যার সমাধান করতে হবে। কংগ্রেস সরকারের আমলে যখন ডাঃ বিধান চন্দ্র রায় এবং প্রফুল্ল চন্দ্র সেন এই রাজ্যের মুখ্যমন্ত্রী হিসাবে ক্ষমতায় ছিলেন, সেই সময়ে আজ এখানে যে বামপন্থী দলগুলি ক্ষমতায় বসে আছেন, তাঁরা উদ্বাস্তুদের সমস্যা নিয়ে কংগ্রেসের বিরুদ্ধে দীর্ঘস্থায়ী ও রক্তক্ষয়ী আন্দোলন করেছিলেন। সেদিন এঁদের দাবী ছিল উদ্বাস্তুদের স্থায়ীভাবে পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে এবং সমস্ত উদ্বাস্তুদের জন্য সরকারকে দায়িত্ব গ্রহণ করতে হবে। উদ্বাস্তুরা সমস্ত বনজঙ্গল, অকৃষি পতিত জমিতে নিজেদের উদ্যোগ নিয়ে মাথা গোঁজার একটা স্থান তৈরী করে নিয়েছিল তা আইন সিদ্ধ করে তাদের অধিকার দিতে হবে। বামপন্থীদের আন্দোলনের পরিপ্রেক্ষিতে সেদিন কংগ্রেসীদের যে ভূমিকা আমরা দেখেছিলাম, আজকে ক্ষমতায় অধিষ্ঠিত হয়ে বামপন্থীরাও সেই একই ভূমিকা - অনুসরণ করে চলেছেন। আজকে এটা অত্যন্ত দুঃখ ও পরিতাপের বিষয় যে, বামপন্থীরা আজ ক্ষমতায় আসীন হয়ে উদ্বাস্তুদের লীজ দলিলে ব্যাপারে কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছেন, যার সূত্রপাত এখানে মাননীয় সিদ্ধার্থ রায় মুখ্যমন্ত্রীত্বে থাকাকালে দেখা গিয়েছিল এবং তিনি দলিলে যে সমস্ত আবমাননাকর স্বত্ত্ব আরোপ করেছিলেন উদ্বাস্তুদের স্থায়ী পুনর্বাসনের ক্ষেত্রে আপনিও সেই অবমাননাকর ও শর্ত কন্টকিত দলিলের স্বত্ব গ্রহণ করেছেন। অথচ আমরা সেদিন এই বামপন্থীদের দেখেছিলাম কংগ্রেস সরকারের বিরুদ্ধে উদ্বাস্তুদের স্থায়ীভাবে পুনর্বাসনের প্রশ্নে তীব্র আন্দোলন করেছিলেন এবং দাবী উত্থাপন করেছিলেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসীন হওয়ার সঙ্গে সঙ্গে এই উদ্বাস্তুদের মনে আশা জেগেছিল এবং তাঁরা আশান্বিত হয়েছিলেন যে, এই অবমাননাকর লীজ দলিল এবং শর্ত কন্টকিত দলিলের দায় থেকে তাঁরা মুক্তি পাবেন এবং স্থায়ীভাবে তাঁরা পুনর্বাসন পাবেন, তাঁরা জমির মালিকানা স্বত্ত্ব পাবেন। বাস্তবক্ষেত্রে দেখা গেল তা হল না। তা না হয়ে বরং দেখা গেল কংগ্রেসের শর্ত সাপেক্ষ নীতিকে অবলম্বন করে, এই সরকার কেন্দ্রীয় সরকারের অবমাননাকর সেই শর্ত গ্রহণ করেছেন। আমরাই আবার আশ্চর্য হয়ে দেখছি, এই বামফ্রন্ট সরকার উদ্বাস্তুদের পক্ষে, গরীব মানুষদের পক্ষে কথা বলেছেন। কেন্দ্রীয় সরকার যে শর্ত আরোপ করেছেন, তা এই সরকার মেনে নিয়েছেন। কেন্দ্রীয় সরকারের ঐ শর্তের বিরুদ্ধে জনগণকে সংগঠিত করে আন্দোলনের পথে না গিয়ে আমরা দেখছি - কেন্দ্রীয় সরকার একবার পশ্চিমবঙ্গ সরকারের উপর দোষ চাপাচ্ছেন এবং একইভাবে পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারের উপর দোষারোপ করছেন। একই সঙ্গে আমরা দেখছি এই সরকারেরই শরিক দল আর. এস. পি. লীজ দলিলের বিরুদ্ধে উদ্বাস্তুদের বিভিন্ন জায়গায় সংগঠিত করার চেষ্টা করছেন। এই ক্ষেত্রে এমন কি প্রশ্ন আছে, যা নিয়ে বিবেচনা করার দরকার আছে? লীজ দলিলের

মধ্যে যে শর্তগুলি রয়েছে, সেগুলি নিয়ে বামফ্রন্ট সরকার আবার মুখে বলছেন তাঁরা নাকি আন্দোলন করবেন? বামফ্রন্ট সরকারের মাননীয় সদস্যরা বলেছেন , তাঁরা আন্দোলন করবেন। এই ক্ষেত্রে আমার প্রশ্ন হচ্ছে - আপনারা তো ৮ বছর ধরে এখানে ক্ষমতায় আছেন- একবারও তো. উদ্বাস্তুদের এই সমস্যা নিয়ে আপনাদের আন্দোলন করতে দেখলাম না? যে আন্দোলন করতে দেখলাম না? যে আন্দোলন অনেক তীব্রভাবে করা সম্ভব ছিল, তা তো একবারও দেখতে পেলাম না?

পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার লীজ দলিলের ক্ষেত্রে যে সর্ত আরোপ করেছেন সেগুলির উদ্দেশ্য হল উদ্বাস্তুদের নিজেদের পক্ষে রেখে দেবার জন্য অপর দিকে গ্রামবাংলায় যে উদ্বাস্তু পুনর্বাসন হচ্ছে সেখানে অনেক জায়গায় দলিল তাদের দেওয়া হয়েছে কিন্তু জমি হস্তান্তরের কোন অধিকার তাদের দেওয়া হয়নি। রেজিস্ট্রিকৃত জমি ভোগ করতে পারবে কিন্তু সেই জমি হস্তান্তর করতে পারবে না। সেই জমিতে যারা মেহনত দেবে তাদের কোন অধিকার থাকবে না। এমন অনেক জায়গায় আছে উদ্বাস্তু কলোনী আছে সেগুলি আজ পর্যন্ত স্বীকৃতি দেওয়া হয়নি। আশা করি বামফ্রন্ট সরকার এইসব কলোনীগুলির সরকারী অনুমোদন দেবেন এবং এদের পুনর্বাসনের দায়িত্ব নেবেন। লীজ দলিলের একটা সর্ত আছে - বামফ্রন্ট সরকার যে লীজ দলিল দিয়েছেন সেখানে সর্ত আরোপ করেছেন যে জমি হস্তান্তর করতে পারবে না। তারপরে যে আরবান ডেভালপমেন্ট প্রজেক্ট আছে সেই প্রজেক্টে ফিনান্স করছে ওয়ার্ল্ড ব্যাংক। সুতরাং এই ওয়ার্ল্ড ব্যাংক থেকে ফিনান্স নেওয়ার ফলে যদি সরকার মনে করেন ডেভালপমেন্ট্ এ্যাণ্ড প্ল্যানিংয়ের জন্য কোন জায়গা অধিগ্রহণ করবে তাহলে সেই জায়গায় উদ্বাস্তুদের হটাতে হবে। অর্থাৎ সেখানকার উদ্বাস্তুদের বাস্তু ছাড়তে হবে। সুতরাং এটা সন্দেহের বিষয় যে এবং এটা নিয়ে দীর্ঘ আলোচনা হয়েছিল এই যদি আপনাদের অভিসন্ধি থাকে তো বিরাট ক্ষতি হয়ে যাবে। যারা এতদিন জমি ভোগ করে এসেছে তাদের জমি ছাড়তে হবে। এই ব্যাপারে শর্ত আরোপ করেছেন কিনা সেটা মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষণে জানাবেন। দণ্ডকারণ্যে যে উদ্বাস্তু প্রকল্প রয়েছে সেই প্রকল্পটি কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিতে চেয়েছিলেন আমরা সবাই মিলে লিখেছিলাম যতক্ষণ পর্যন্ত না এদের পরিপূর্ণ পুনর্বাসন না হচ্ছে, এবং তারা স্বনির্ভর হতে না পারছে ততদিন পর্যন্ত এদের দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। দণ্ডকারণ্যের উদ্বাস্তুরা অর্থনৈতিক দিক থেকে স্বনির্ভর হতে না পারলে কেন্দ্রীয় সরকারকে দায়িত্ব নিতে হবে। কিন্তু এই সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হলো সেটা আজও জানতে পারা গেল না। উদ্বাস্তু সম্পর্কে কেন্দ্রের কংগ্রেস সরকার যেরকম উদাসীন আপনারা সেইরকম উদাসীনতার মনোভাব দেখাচ্ছেন। আগেকার কংগ্রেস সরকারের সঙ্গে আপনাদের নীতির কোন পার্থক্য দেখছি না। এই ব্যাপারে কেন্দ্রের কংগ্রেস সরকার ও রাজ্যে বামফ্রন্ট সরকার এক অভিন্ন দৃষ্টিভঙ্গী নিয়ে চলেছেন। এই দণ্ডকারণ্যের উদ্বাস্তুদের আপনারাই তো ডেকে এনেছিলেন, বামফ্রন্টের শরিকদল থেকেই তো ডেকে আনা হয়েছিল, আমরা তোমাদের ঘর তৈরী করে দেবো আমাদের যথেষ্ট জায়গা রয়েছে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তোমাদের মত উদ্বাস্তুদের পুনর্বাসন দেওয়ার জন্য হাত বাড়িয়ে রয়েছে। এই সব কথা তো আপনারাই বলেছিলেন। আজকে সেকথা কোথায় গেল? দণ্ডকারণ্যে উদ্বাস্তুরা বিভিন্ন ক্যাম্পে ছিল তাদের শেষ পর্যন্ত পুলিশ দিয়ে তাড়ানোর ব্যবস্থা করা হল। এবং এই পুলিশের অত্যাচারে ৬ জন মারা গেল, এবং বহু উদ্বাস্তুর ক্ষতি হল, এরজন্য কি ক্ষতিপূরণ আপনারা দিয়েছেন বা দিচ্ছেন। তারপরে মরিচঝাঁপিতে কয়েক বছর আগে আপনারা কি করলেন? কি নির্মমভাবে সেখানকার উদ্বাস্তুদের উপর অত্যাচার চালিয়েছেন এই জনদরদী বামফ্রন্ট সরকার তাদের ঠ্যাঙারে বাহিনী দিয়ে, অবরোধ করে সেখানে তাদের পিটিয়ে মেরেছেন। এই তো আপনাদের জনদরদী সরকার। এরজন্য আপনারা আবার গর্ব করেন!

**[6.35 – 6.45 p.m.]**

একদিকে পুলিশ আর অপরদিকে সমাজবিরোধীদের দিয়ে সেই উদ্বাস্তুদের লোনা জলে ডুবিয়ে মেরে ছিলেন। তাদের গুলি করে হত্যা করা হয়েছিল, ঘর পুড়িয়ে দেওয়া হয়েছিল। তাই বলতে চাই সরকারের দৃষ্টিভঙ্গীর পরিবর্তন দরকার। সেই জন্য বামফ্রন্ট সরকার যদি লীজ দলিল এবং উদ্বাস্তু সমস্যার সমাধান করতে চান তাহলে পশ্চিমবঙ্গে মানুষদের নিয়ে তীব্র গণ আন্দোলন গড়ে উদ্বাস্তু সমস্যার সমাধান করবার জন্য কেন্দ্রীয় সরকারকে বাধ্য করাবেন। এই কথা বলে এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুব্রতবাবু অসত্য ভাষণ দিয়ে মাষ্টার প্ল্যান সম্পর্কে অসত্য ভাষণ দিয়ে হাউসকে মিসলেড করলেন। আমি তার ভাষণের বিরুদ্ধে কোন প্রিভিলেজ আনতে চাই না। উনি যে বক্তব্য রেখেছেন তা তার নিজেদের দলের নিজের স্ববিরোধী এবং মাষ্টার প্ল্যানের বিরোধী। আমি তাদেরই রচিত মাষ্টার প্ল্যানের বই থেকে কিছু পড়ে শোনাচ্ছি। তিনি সেদিন কি কথা বলেছিলেন আর আজকে কি কথা বলছেন। তিনি বললেন কেন্দ্র নাকি কোন ডিসক্রিমিনেশান করেনি। মাষ্টার প্ল্যানের প্রথম লাইনে আছে

The comparative study of the expenditure incurred so far on rehabilitation of refugees from the eastern and western wings of Pakistan reveals considerable discrimination.

ফার্ষ্ট চার্জ হচ্ছে ইষ্ট এবং ওয়েষ্ট পাকিস্তানের উদ্বাস্তুদের বেলায় ডিসক্রিমিনেশান হয়েছে, এটা ৭৩ সালের জুলাই মাসে রিফিউজি রিলিফ রিহ্যাবিলিটেশান ডিপার্টমেন্টের গভর্ণমেন্ট অফ ওয়েষ্ট বেঙ্গলের যিনি মন্ত্রী ছিলেন মাননীয় সন্তোষ রায় তিনি এই বই প্রকাশ করেছিলেন। সেই বই থেকে আমি পড়ে শোনাচ্ছি। এর প্ল্যানে বলছে

The refugees from West Pakistan received compensation to the tune of Rs. 191 crores upto 31.3.71. The main reason adduced for this discrimination is that the refugees from East Bengal hold theoritical right on the properties left behind in East Bengal under the terms of the Nehru Liaqat Ali pact of 1950 তারপর বলছে leaving aside the value of those miscellaneous benefits value of financial assistance received by the West Pakistan refugees comes to Rs. 341 crores in addition to the Rs. 115 crores spent on their rehabilitation. Thus the total sum spent on their direct resettlement excluding the educational and medical facitiitiesComes to Rs 456 crores as against Rs. 85 creres spent on the direct rehabilitation excluding the educational and medical facilities of East Bengal refugees living in the over conjested State of West Bengal. Even if we take into account the amount spent on direct rehabilitation of 14 lacs of East Bengal refugees settled in other States and Dandakaranya, the total amount spent on the permanent rehabilitation of 52 lacs of East Bengal refugees is very much

less than what has been spent on 47 lacs of West Pakistan refugees. No wonder that the rehabilitation problem in West Bengal remains unresolved even twenty-five years after independence.

তারপরের পাতায় বলেছেন,

স্যার, ওদের লেখা, ওরাই বলেছেন যে ১৯৭৩ সালে ২৫ বছর অতিক্রান্ত হওয়া সত্ত্বেও এই উদ্বাস্তু সমস্যার কোন সমাধান হয়নি, তারজন্য কেন্দ্রের কাছে ওরা ১৫১ কোটি টাকা চেয়েছিলেন, কেন্দ্র উপেক্ষা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুব্রত বাবুর সহযোগিতার কথা বলেছেন। সুব্রতবাবু, পিছন থেকে কি সহযোগিতা আসে? উনি যখন ছিলেন না, এখানে সহযোগিতার কথা দিয়ে উনি যখন মস্কো চলে গেলেন তখন এখানে দেখলাম অসহযোগিতার হাওয়া। সুব্রতবাবু ওদের ভর্ৎসনা করলেন। কংগ্রেসের মধ্যেও সহযোগিতা নেই। ওরা মুখে সহযোগিতার কথা বলেন কিন্তু যখন রেজলিউসান, নন-অফিসিয়াল রেজলিউসান আসে তখন ওরা নানা অজুহাতে বয়কট করে হাউস থেকে চলে যান, ওরা কোনদিন বামফ্রন্টের সঙ্গে সহযোগিতা করেননি। ওনারা বললেন টার্মস এণ্ড কণ্ডিসানস্ অব দি লীজ ডিড-এর কথা আমরা জানি না। আমি সুব্রতবাবু আইনের ছাত্র ছিলেন, ওদের অনেক আইনজ্ঞ আছেন, লীজ ডিডের কথা বললে কোন কমপ্লিট ওনারশিপ অব টাইটেল ক্রিয়েট করে না, কোনো লীজ কমপ্লিট ওনারসিপ কোন লোককে দেয় না। লীজ ফর নাইনটি নাইন ইয়ার্স এণ্ড এ্যানাদার রিনিউয়াল অব লীজ ফর নাইনটি নাইন ইয়ার্স কমপ্লিট রাইট অব ওনারসিপ দেয় না। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওদের যে লীজ ডিড ছিল তাতে ওরা এইরকম জঘন্য কদর্য টার্মস এণ্ড কণ্ডিসান করেছিলেন। ১৯৭২ সালে লীজ ডিডের যে টার্মস এণ্ড কণ্ডিসানস ওনারা ড্রাফট করেছিলেন তার মধ্যেও একটা ক্লজ আমি পড়ছি - যদি সরকার বিরোধী কোন কাজ করে তাহলে বাড়ী থেকে তাকে উচ্ছেদ করা হবে। এই ক্লজ ওদের লীজ ডিডের ... টার্মস এণ্ড কণ্ডিসানস ছিল। তারপর রিনিউয়্যাল করার কোন ব্যবস্থা ছিল না। যে এতদিন বাস করে ছিল তাকে পিসফুলি ভেকেট করে চলে যেতে হবে, নাইনটি নাইন ইয়ার্সের লীজ কন্ট্রাক্ট হলেও শান্তিপূর্ণভাবে সেই বাড়ীতে যারা আছে তাদের বাড়ী ছেড়ে চলে যেতে হবে। আজকে রাজনীতি করার জন্য ভোট পাবার জন্য লোকসভা নির্বাচনের আগে এইসব অসত্য ভাষণ করেছে এবং হাউসের সামনে অসত্য ভাষণ রেখে পশ্চিমবঙ্গের মানুষকে বিপথগামী করছে। স্যার, কংগ্রেস ভারতবর্ষকে ভাগ করেছে, উদ্বাস্তু সমস্যা সৃষ্টি করেছে। আজকে ওরা উদ্বাস্তু সমস্যাকে জিইয়ে রাখছে। দণ্ডকারণ্য সম্পর্কে এই হাউস থেকে আমরা দিল্লীতে গিয়েছিলাম, কংগ্রেস তরফ থেকেও আমাদের সঙ্গে লোক ছিল, আমরা দেখেছি দণ্ডকারণ্য উদ্বাস্তুদের সম্পর্কে আজো সেখানে একটা ঠাণ্ডা ভাব আছে। যদিও ডিপার্টমেন্ট পুরোপুরি তুলে দেওয়া হয়নি কিন্তু সেখানে এমন একটা অবস্থার সৃষ্টি হয়েছে যে কোন অর্থ দিচ্ছে না।

Mr. Deputy Speaker took the chair.

**[6.45 – 6.55 p.m.]**

মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমি একটি উদ্ধৃতি পড়ে শোনাচ্ছি।

The Lessee shall not allow within the demised premises any activities subversive of the government established by law in India. The Lssee shall not allow any encroachment to be made on the de-

mised land.

স্যার, এঁরা লিজ ডিডের মধ্যে উচ্ছেদের প্রভিসান রেখেছে আর আজকে এখানে কুম্ভীরাশ্রু বিসর্জন করছে। আজকে ওঁরা অসত্য কথা বলছে। আমি মন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন তাকে সমর্থন করছি।

**শ্রী সুব্রত মুখার্জী** : মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আপনি নিশ্চয়ই স্বীকার করবেন যেগুলি তথ্যের ব্যাপার সেখানে যদি ঠিক ঠিকভাবে তথ্য পেশ না করে নিজের মনের মত তথ্য পরিবেশন কেউ করেন তাহলে আইন অনুসারে তিনি শাস্তি পাবার যোগ্য । উনি অসত্য ভাষণ পরিবেশন করে হাউসকে বিপথে চালিত করেছেন তাই আমার প্রস্তাব হচ্ছে তাঁর বক্তব্যের ওই অংশটুকু এক্সপাঞ্জ করা হোক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী** : মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আপনি বিধানসভায় বহুদিন ধরে আছেন এবং মাননীয় সদস্য অনিল মুখার্জীও দীর্ঘদিন ধরে বিধানসভায় আছেন। কিন্তু বক্তৃতা দেবার সময় অনিলবাবু যেভাবে হাত-পা নাড়ছিলেন আমার মনে হয় এটা আইন বহির্ভূত। আমি আপনাকে অনুরোধ করছি ওঁনাকে একটু সাবধান করে দিন যেন ঠিক ঠিকভাবে বলে এবং বলার পদ্ধতি ঠিক থাকে।

**শ্রী ননী কর** : মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। আজকে হাউসে উদ্বাস্তু বাজেট আলোচনা করার সময় সুব্রতবাবু যে অসত্য ভাষণ দিয়েছেন তাতে তিনি হাউসকে মিসলিড করেছেন। উনি কি জানেন না ওঁরা সেখানে কি বলেছিলেন? এইভাবে যা খুশী বললে কি করে হবে।

**শ্রী সুব্রত মুখার্জী** : মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, মাননীয় স্পীকারের রুলিং আছে ডিবেটের সময় পয়েন্ট অব অর্ডার তোলা যাবেনা।

**শ্রী সুভাষ গোস্বামী** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উদ্বাস্তু সমস্যা পশ্চিমবঙ্গ সরকারের কাছে এবং প[illegible] কাছে একটা দীর্ঘস্থায়ী সমস্যা। বছরের পর বছর ধরে পূর্ব পাকিস্তান তথা বাংলা দেশ থেকে যখন ছিন্নমূল উদ্বাস্তুগণ পশ্চিমবাংলায় এসে আছড়ে পড়ে তখন আমরা বিচলিত না হয়ে থাকতে পারি না। কিন্তু তাদের সেই আর্তনাদ দিল্লীর দরবারে গিয়ে পৌঁছায় না। আমরা একথা জানি দেশ বিভাগের সময় থেকে ভারত সরকার এই উদ্বাস্তুদের জন্য অঙ্গীকার করেছিলেন এবং শপথ নিয়েছিলেন যে তারা এদের পুনর্বাসনের ব্যবস্থা করবেন। কিন্তু তা তারা বেমালুম ভুলে গেলেন। তার কোন মর্যাদাই তারা দিলেন না। তাহলে আজকে উদ্বাস্তুরা যে দুরবস্থায় দিন কাটাচ্ছে, তার কি হবে? তাদের পুনর্বাসন এখন বহু দূরে আছে। আমরা একথা জানি যে দেশ স্বাধীন হবার পর রাজ্য সরকারের তরফ থেকে কয়েকবার এদের পুনর্বাসনের জন্য মাষ্টার প্ল্যান তৈরী করে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকার সেই মুখ ফিরিয়ে রেখেছেন। তার দিকে কোন কর্ণপাত করেন নি। অর্থাৎ তাদের যে দায় দায়িত্ব সেটা তারা পালন করেন নি। রাজ্য সরকার তার সীমিত সম্পত্তি নিয়ে এ বিষয়ে চেষ্টা করে যাচ্ছেন। কিন্তু এই সমস্যা এমনই গভীরতম এবং ব্যাপক যে এই সমস্যা সমাধান করতে যে আর্থিক সম্পত্তির দরকার তা রাজ্য সরকারের নেই। তাই এই সমস্যার কোন সুরাহা করতে পারা যাচ্ছে না। এই করুণ অবস্থার মুখে দাঁড়িয়ে আমরা এর সমাধান করতে কতটুকু পারি বা না পারি, তবুও এই সমস্যাকে যেন আমরা ছোট করে না দেখি, লঘু করে না দেখি। মাননীয়

মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন যে শহরাঞ্চলে সরকারী উদ্যোগে সংগঠিত এবং জবরদখলী উদ্বাস্তু কলোনী যেগুলি কেন্দ্রীয় সরকারের অনুমোদন পেয়েছে সেখানে বসবাসকারী উদ্বাস্তুদের বাস্তু জমির ইজারা দলিল প্রদান ব্যাপারে সম্প্রতিকালে নানা রকম অপপ্রচার চলছে।

"এই সমস্ত উদ্বাস্তুদের ইজারা দলিল নিতে বামফ্রন্ট সরকার বাধ্য করছে। এই ইজারা দলিল উদ্বাস্তুদের স্বার্থবিরোধী, উদ্বাস্তুদের পক্ষে অপমানজনক উদ্বাস্তুদের বিরুদ্ধে [illegible]" - এই প্রচার কিছু দিন যাবৎ চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এই অপপ্রচারের জবাব দিতে গিয়ে মন্ত্রী মহাশয় যেভাবে বাজেট বক্তৃতায় বলে গেছেন, যে এ বিষয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে মুখ্যমন্ত্রীর আলোচনা হয়েছে। এই আলোচনায় মুখ্য শ্রী জ্যোতি বসু পরিষ্কারভাবে জানান যে ভারত সরকারের অনুমোদিত ইজারা দলিলে উদ্বাস্তুদের স্বার্থ যথার্থভাবে রক্ষিত হয়নি। তিনি এক জায়গায় বলেছেন স্বার্থবিরোধী বলে অপপ্রচার চালানো হচ্ছে - এটাকে তিনি অপপ্রচার হিসাবে বলেছেন আবার পরবর্তী অনুচ্ছেদে মুখ্যমন্ত্রীর উক্তিতে বলেছেন যে ইজারা দলিলটি নিষ্কণ্টক নয়। এই দুটি উক্তি স্ববিরোধী বলে মনে হচ্ছে। একদিকে বলছেন অপপ্রচার করা হচ্ছে। আর একদিকে বলছেন এই দলিলে উদ্বাস্তুদের যথাযথভাবে স্বার্থ রক্ষিত হয়নি।

**[6.55 – 7.05 p.m.]**

কেন্দ্রীয় সরকার যে শর্ত কন্টকিত ভাবে এই দলিল অনুমোদন করেছেন, পশ্চিমবঙ্গ রাজ্য সরকার তা গ্রহণ করতে বাধ্য হয়েছে। অতএব এটা পরিষ্কার যে রাজ্য সরকার স্বাভাবিক ভাবে এই সমস্ত শর্তকে মেনে নিতে পারেন না। অত্যন্ত অনন্যোপায় হয়ে সেই সমস্ত শর্তগুলোকে মেনে নিতে বাধ্য হয়েছে। তাই যেটা রাজ্য সরকার যে দলিল সহজভাবে মানতে পারলেন না। সেই দলিল কি করে ঐ ইজারাদাররা সহজভাবে মেনে নেবেন। তাই কথা হচ্ছে এই যে আমরা এতকাল এই উদ্বাস্তুদের স্বার্থ রক্ষার জন্য যে আন্দোলন পরিচালনা করে এসেছি, তাদের হয়ে যে লড়াই করে এসেছি, আমরা তার থেকে কোনদিন পিছিয়ে যাতে না আসি, তাদের কাছে যেন আমরা বিশ্বাসঘাতক বলে চিহ্নিত না হই। আমাদের প্রতিটি কর্ম, প্রতিটি পদক্ষেপ যেন তাদের স্বার্থের অনুকূলে পরিচালিত হয়। আমাদের আর্থিক সংগতি যতই সীমাবদ্ধ হোক, আমাদের চেষ্টায় যেন আন্তরিকতা থাকে, আমাদের উদ্দেশ্যের মধ্যে যেন সততা থাকে। এই অনুরোধ রেখে, বর্তমানে যে বাজেট বরাদ্দ উত্থাপন করা হয়েছে, এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জবাবী ভাষণ দেবার আগে যেটা উল্লেখ করতে চাই, গতবার এই পশ্চিমবঙ্গ বিধানসভায় একটা প্রস্তাব গৃহীত হয়েছিল, বেসরকারী প্রস্তাব সর্বসম্মতিক্রমে গৃহীত হয় এবং তাতে ছিল সমর মুখোপাধ্যায়ের কমিটি পশ্চিমবাংলার উদ্বাস্তু পুনর্বাসন সম্পর্কে সমস্ত পর্যালোচনা করে যে সুপারিশ করেছেন, পশ্চিমবাংলার উদ্বাস্তুদের সুষ্ঠু অর্থনৈতিক, সামাজিক, সাংস্কৃতিক পুনর্বাসনের জন্য ৭৫০ কোটি টাকা চাই, কেন্দ্রকে এই টাকা দিতে হবে, এই বিধানসভায় সর্বসম্মতিক্রমে সেই প্রস্তাব গৃহীত হয়েছিল। আমি আমার বাজেট বিবৃতির শেষে বলেছি যে ভারত সরকারকে অনুরোধ করা হয়েছিল, কিন্তু ভারত সরকার এখনও পর্যন্ত কোন জবাব দেননি। আমি আবার ভারত সরকারের কাছে সজোরে সেই দাবী উপস্থিত করবো। কারণ উদ্বাস্তু পুনর্বাসন সম্পর্কে দুটি দৃষ্টিভঙ্গী চলছে, মাননীয় সদস্য অনিল মুখার্জী মহাশয় সঠিকভাবেই বলেছেন, কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গী পশ্চিমবাংলার উদ্বাস্তু পুনর্বাসনের কাজ শেষ হয়ে গেছে, সামান্য কিছু ছিটেফোঁটা বাকি আছে, রেসিডিউয়ারী প্রবলেম, সেটা সামান্য কিছু টাকা দেব, তোমরা

সমাধান করে দাও রাজ্য সরকার। পশ্চিমবাংলার মানুষ মনে করে, পশ্চিমবাংলার বাম ফ্রন্টের দলগুলো মনে করে, পশ্চিমবাংলার সমস্ত গণতান্ত্রিক সংগঠন দলমত নির্বিশেষে, রাজনীতি নির্বিশেষে মনে করে পশ্চিমবাংলার উদ্বাস্তু পুনর্বাসন সমস্যার সমাধান হয়নি। আমি বিতর্কের জন্য বলছি না। বিরোধী পক্ষের কংগ্রেস পক্ষের সদস্য যারা আছেন, তাদের গভীরভাবে অনুধাবন করতে বলবো, ৮০ লক্ষ উদ্বাস্তু পশ্চিমবাংলায় রয়েছে, তাদের সন্তান সন্ততি ক্রমশঃ বাড়ছে, এক কোটি মানুষ এদের সুষ্ঠু অর্থনৈতিক পুনর্বাসন হয়নি। সামান্য কিছু ওপরকার লোক, যারা পয়সা এনেছিলেন তাদের হয়েছে। শতকরা ৭০ ভাগ অংশ উদ্বাস্তুদের মধ্যে দারিদ্র সীমার নীচে বাস করে। এটা কেন্দ্রের কংগ্রেস সরকারের প[illegible] মধ্যে দিয়ে পাওয়া গিয়েছে। সেই উদ্বাস্তু পুনর্বাসনের জন্য যদি কোন ব্যবস্থা না করা যায়, পশ্চিমবাংলার অর্থনীতি বিপন্ন হয়ে পড়বে। সেই জন্য আমি আপনাদের সনির্বন্ধ অনুরোধ করবো, পশ্চিমবাংলার স্বার্থে, পশ্চিমবাংলার উন্নয়নের স্বার্থে, গোটা ভারতবর্ষের জাতীয় স্বার্থে, জাতীয় ঐক্য এবং সংহতির স্বার্থে উদ্বাস্তুদের নিয়ে কোন রাজনীতি খেলবেন না। আসুন আমরা এক সঙ্গে মিলে ৭৫০ কোটি টাকা উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য আমরা যে দাবী করেছি, সেটা পুনরায় কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছু পুরনো কাগজ পত্র ঘেঁটে বার করেছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছু পুরোনো কাগজপত্র ঘেঁটে বের করেছি। ১৯৫০-৫১ সালে পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী ছিলেন প্রয়াত নলিনী সরকার মহাশয় ১৯৫০ সালের ১৬ই ফেব্রুয়ারী তিনি এই বিধানসভার অধিবেশনে বাজেট উত্থাপন করেছিলেন এবং তাতে তিনি বলেছিলেন, It is not merely because of Partition, which is the root of many her maladies, is an all India responsibility, but also because the resources requisite for the task of this magnitude are to be found only in the Centre and only the Centre can secure necessary co-operation of other States for this purpose.

পশ্চিমবঙ্গের উদ্বাস্তুদের জন্য তখন তিনি এই কথা বাজেট বক্তৃতায় বলেছিলেন। তিনি বামপন্থী লোক ছিলেন না, তিনি কংগ্রেসেরই লোক ছিলেন। সুতরাং সেদিন থেকে আজ পর্যন্ত এটা জাতীয় সমস্যা হিসাবে, গুরুতর সমস্যা হিসাবে চলে আসছে, তার কোন সমাধান হয়নি। কেন্দ্রীয় সরকারের যে দৃষ্টিভঙ্গী, তাদের দৃষ্টিভঙ্গী হচ্ছে সমস্যা সমাধান হয়ে গেছে, সামান্য কিছু বাকী আছে। কিন্তু আমাদের কথা হচ্ছে উদ্বাস্তু সমস্যার কোন মৌলিক সমাধান হয়নি। এটাই আমাদের সঙ্গে তাদের দৃষ্টিভঙ্গীর তফাৎ। সুষ্ঠু অর্থনৈতিক পুনর্বাসন, সামাজিক পুনর্বাসন, সাংস্কৃতিক পুনর্বাসন যাতে পশ্চিমবঙ্গের মানুষ একাত্মা হয়ে মিশে যাবে- এই যে অবস্থা, এই অবস্থা কেন্দ্রীয় সরকার করতে দেননি এবং দিচ্ছেন না। এটা শুধু আমার একার কথা নয়, বামফ্রন্টের মন্ত্রীসভার কথা। মাননীয় সদস্য অনিল মুখার্জী যে কথাটা তুলেছেন, আমার বাজেট বক্তৃতার মধ্যে আমিও সেটা বলেছি। আমি অনেক খেটে খুটে সমস্ত বিষয়টা বিচার করেছি। এটা প্রথম পাতায় নিশ্চয়ই সুব্রতবাবু পড়েছেন এবং সকলেই পড়েছেন। যদি না পড়ে থাকেন তাহলে আর একবার দয়া করে পড়ে নেবেন। শ্রী সন্তোষ রায় মহাশয় পশ্চিমবঙ্গের উদ্বাস্তু পুনর্বাসন মন্ত্রী ছিলেন সিদ্ধার্থ শংকর রায়ের আমলে। আমি কোটেশানের মধ্যে দিয়েছি। সেই সময়ে তিনি বলেছিলেন, এটা কোন আশ্চর্যের ব্যাপার নয় যে স্বাধীনতার ২৫ বছর পরেও পশ্চিমবাংলার উদ্বাস্তু সমস্যার সমাধান অমিমাংসিত রয়েছে। একটা মাষ্টার প্ল্যান। এটা আপনারা তৈরী করেছিলেন, আমরা তৈরী করিনি সন্তোষ রায় উদ্বাস্তু পুনর্বাসন

দপ্তরের মন্ত্রী, তিনি ১৫০ কোটি টাকার মাষ্টার প্ল্যান তৈরী করেছিলেন। আপনারা হাসাহাসি করছিলেন যে অনিলবাবু কি পড়ছেন, না পড়ছেন, এই হচ্ছে সেই প্ল্যান, ষ্টেট লেভেলে হয়েছে। এতে বলা হয়েছে যে উদ্বাস্তু পুনর্বাসন হয়নি এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গীতেই হয়নি। এখানেই দৃষ্টিভঙ্গীর তফাৎ। আপনারা মৌলিক দৃষ্টিভঙ্গীর কথা বলেন। পশ্চিমবঙ্গের পুনর্বাসনের জন্য ৭৫০ কোটি টাকার যে চাহিদা সেটা আপনারা সমর্থন করতে রাজী আছেন কিনা বলুন? আপনাদের কেন্দ্রীয় সরকারের কাছে বলবেন কিনা যে এই ৭৫০ কোটি টাকা আমাদের দিতে হবে - এটা বলবেন কি না বলুন? সুব্রতবাবু বলেছেন যে অমৃতেন্দুবাবু অনেক চিঠিপত্র লিখেছেন, চিঠিপত্র লিখে সব দায় সারা যায় না। আপনারা ভারত সরকারের উপর সব দোষ চাপিয়ে দিচ্ছেন। না, অমৃতেন্দুবাবু শুধু চিঠিপত্র লেখেননি। চিঠিপত্র যেমন লিখেছেন, তেমনি শ্রী বীরেন্দ্র পাতীল মহাশয় যখন পুনর্বাসন মন্ত্রী ছিলেন তখন ৩ বার তার কাছে গিয়েছিলেন এবং তাঁর সঙ্গে অনেক আলোচনা করা হয়েছে। সেখানে তিনি বলেছিলেন যে আমার কিছু করণীয় নেই। আপনি ম্যাডামকে বলুন, তিনি যদি রাজী হন তাহলে আমি করতে পারি। এই অক্ষমতার কথা তিনি প্রকাশ করেছিলেন। সুব্রতবাবু বোধহয় এই ব্যাপারে আমার সঙ্গে একমত হবেন। সুতরাং আমি যে শুধু চিঠি পত্র লিখছি তাই নয়, আমি বারে বারে তাদের সঙ্গে দেখা করেছি, বলেছি। কিছুদিন আগে যখন শ্রী বুটা সিং মহাশয় ওয়ার্কস এ্যাণ্ড হাউসিং মিনিষ্টার ছিলেন, তারপরে তিনি অন্য জায়গায় চলে যান, আমি তার কাছেও গিয়েছিলাম এবং বলেছিলাম যে ২,৫০০ টাকা প্রতি প্লট বাবদ বরাদ্দ দিয়ে কলোনী উন্নয়ন হতে পারেনা। অন্ততঃ পক্ষে প্ল্যানিং কমিশনের ওয়ার্কিং গ্রুপ যে প্রস্তাব করেছিলেন ৪ হাজার ৫০০ টাকা করে পার প্লটে দিতে হবে, সেটা আমাদের দিন। যদিও তার থেকে আরো বেশী দিতে হবে কারণ সি. এম. ডি. এ বলেছে যে অন্ততঃ ১০।। হাজার টাকা চাই পার প্লট উন্নয়ণের জন্য। এই উন্নয়ণের টাকাও কেন্দ্রীয় সরকার দিচ্ছেন না। কাজেই কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গী পশ্চিমবঙ্গে উদ্বাস্তু পুনর্বাসনের বিরোধী। সুব্রতবাবু যতই বলার চেষ্টা করুন, সুব্রতবাবুরা কেন্দ্রীয় সরকারের নীতির দ্বারাই চলেছেন। পশ্চিমবঙ্গের উদ্বাস্তুদের জন্য মায়া কাঁদতে পারেন। কিন্তু পশ্চিমবাংলায় উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য সঠিক পথে তারা যেতে পারেন নি।

**[7.05 – 7.10 p.m.]**

আমি এটা খুব এ্যাপ্রিসিয়েট করি, সুব্রতবাবু যেটা বলেছেন সেটাকে আমি খুব ভাল বলে মনে করি। আসুন আমরা সকলে মিলে এক সঙ্গে আন্দোলন করি। কেন্দ্রের বিরুদ্ধে এক সঙ্গে আন্দোলন করতে পারবেন? লিজ ডিডে কি ছিল? হরিদাস মিত্র কমিটি রিপোর্ট করেছিলেন সেটা নিশ্চয় আপনাদের মনে আছে। এই হরিদাস মিত্র কমিটিতে কোন বামপন্থী লোক ছিলেন না। হরিদাস মিত্র কমিটির রিপোর্টে বলা হচ্ছে ৯৯ বছরের লিজ দিন, এটা অত্যন্ত যুক্তি সংগত দাবী এবং কেন্দ্রীয় সরকার যেটা করেছেন আমরা সেটাকে পূর্ণ সমর্থন করছি এবং পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে তাদেরকে ৯৯ বছরের লিজ দিতে হবে। এই সব কাগজপত্র আছে, এটা আমাদের মন গড়া কথা নয়। আমরা তখন বলেছিলাম অন্ততঃ পক্ষে তাদের ৯৯৯ বছরের লিজ ডিডস দিন। এই টার্মসের ব্যাপারে হরিদাস মিত্র কমিটির রিপোর্টে লেখা হচ্ছে, This is much of a material different between 99 years lease and 999 years lease. The Committee therefore approves of this terms.

আপনারা যে হরিদাস মিত্র কমিটি করেছিলেন, সেই কমিটির রিপোর্ট হচ্ছে এই এবং তাতে

আগে যে কয়েকটি মারাত্মক ক্লজ ছিল সেটা অনিলবাবু উল্লেখ করেছেন। সেই লিজ ডিডে যা আছে সেটা আমি আর একবার বলে দিচ্ছি।

"The Lease shall not allow within the demised premises any activities subversive of the Govt. established by law in India.

সুব্রতবাবু, আপনি পুরোনো রাজনৈতিক নেতা। ভারতবর্ষের জনসাধারণের মৌলিক অধিকার আপনারা উদ্বাস্তুদের দেবেন না? সভা করার অধিকার মত প্রকাশ করার অধিকার, ভোট দেবার অধিকার, মিটিং করার অধিকার, মত প্রকাশ করার অধিকার আপনারা দেবেন না? আপনারা উদ্বাস্তুদের মৌলিক অধিকার কেড়ে নিয়েছেন। আপনাদের লজ্জিত হওয়া উচিত যে, আপনারা উদ্বাস্তুদের মৌলিক অধিকার কেড়ে নিয়েছেন। সেখানে আমরা ভারতসরকারকে চাপ দিয়ে নতুন করে লিজ দলিল রচনা করেছিলাম এবং তার মধ্যে আপনারা যে জঘন্য কুৎসিত রাজনৈতিক শর্ত চাপিয়েছিলেন ভারত সরকারকে সেটা পরিত্যাগ করতে বাধ্য করাতে পেরেছি। এবং ভারত সরকার শেষ পর্যন্ত সেটা স্বীকার করতে বাধ্য হয়েছেন। লিজ ডিডের মধ্যে ৩টি মূল শর্ত রয়েছে। তার মধ্যে একটি হচ্ছে ৯৯ বছরের লিজ এবং এই লিজ পুনর্নবীকরণ করা যাবে। এই হরিদাস মিত্র কমিটি সিদ্ধার্থ রায় মন্ত্রীসভার সময় আপনারা করেছিলেন। সেই কমিটির রিপোর্টের আর এক জায়গায় বলা হচ্ছে,

The Lessee shall upon the expiration of the period of the demise or the early determination of these presents, yield up quite, vacant and peaceable possession of the demised land with any structures that may be erected there on by the Lessee to the Government."

তার মানে সেখানে নবীকরণের কোন প্রস্তাব ছিল না। বর্তমান এই লিজ ডিড ভারত সরকার শেষ পর্যন্ত মানতে বাধ্য হয়েছেন যে, ৯৯ বছর অন্তে অন্তে সেখানে জমিতে যে ওয়ারিসগণ থাকবেন এবং প্লট হোল্ডারবরা দরখাস্ত করলে দাবী করলে লিজ পাবেন আবার ৯৯ বছরের জন্য। তার মানে লিজ পাওয়ার ব্যাপারে হেরিটেবল ওয়ারিসন স্বীকৃত হয়েছে, মর্টগেজ ব্যবস্থা স্বীকৃত হয়েছে বন্ধক স্বীকৃত হয়েছে এবং যে জঘন্য রাজনৈতিক শর্ত চাপিয়েছিলেন উদ্বাস্তুরা কোন রাজনীতি করতে পারবে না, কংগ্রেসকে সমর্থন করতে হবে, কংগ্রেসকে সমর্থন না করলে সেখান থেকে উচ্ছেদ করে দেওয়া হবে সেই জঘন্য রাজনৈতিক শর্ত ভারত সরকার প্রত্যাহার করতে বাধ্য হয়েছেন। এই লিজ ডিড উদ্বাস্তুদের পক্ষে অনেক স্বার্থবহ হয়েছে এবং সেই জন্য তারা গ্রহণ করতে রাজী হয়েছেন। শহরের জবরদখলকারী উদ্বাস্তু, সরকারী সংগঠিত কলোনীর উদ্বাস্তুরা বিনামূল্যে কেন্দ্রীয় সরকারের টাকায় অধিগ্রহণ করা জমিতে বসবাস করছেন। এখন তাদের যদি বিনামূল্যে চিরস্থায়ী স্বত্বের ভিত্তিতে কোন দলিল দেন তাহলে সেটা তারা সানন্দে গ্রহণ করবে। সুব্রতবাবু বলেছেন লিজ ডিড বর্জন করা উচিত। তার মানে উদ্বাস্তুদের আবার একটা অসহায় অবস্থার মধ্যে ফেলে দিতে চাইছেন। এই লিজ ডিড বর্জন করার মানেই হচ্ছে জমির মালিক উচ্ছেদের জন্য মামলা করবে এবং কোর্টে শত শত মামলা হবে, ইনজাংসান হবে। কোর্ট থেকে ইনজাংসান পাবার পর উদ্বাস্তুদের উচ্ছেদ করবার চেষ্টা করবে এবং উদ্বাস্তুদের উপর পুলিশী আক্রমণ চালিয়ে দেবার জন্যই এই লিজ ডিড বর্জণ করার কথা বলছেন। না, এতে আমরা আপনাদের সঙ্গে মোটেই একমত হব না।

আমরা বলেছি, পূর্ণ জয় আমাদের হয়নি। যে দিন বিনামূল্যে স্থায়ী স্বত্বের দলিল উদ্বাস্তুরা

পারবেন সেদিন পূর্ণ জয়ের উৎসব উদ্বাস্তুরা পালন করবেন। আমাদের আংশিক জয় হয়েছে এবং সেই আংশিক জয়ের উপর দাঁড়িয়েই আমাদের পূর্ণ জয়ের সংগ্রাম চালিয়ে যেতে হবে। কাজেই আমি দুঃখিত, সুব্রতবাবুর সঙ্গে আমি একমত হতে পারছি না। আমি সুব্রতবাবুকে বলছি, যদি আমাদের সঙ্গে একমত হন তাহলে আসুন এ ৭৫০ কোটি টাকার দাবী নিয়ে আমরা একসঙ্গে দাবী করি।

(শ্রীসুব্রত মুখার্জী) :— একটা হাউস কমিটি করে দিন।)

হাউস কমিটির ব্যাপারে এটা নয়। এটা হচ্ছে জনসাধারণের গণতান্ত্রিক আন্দোলনের ব্যাপার। জনসাধারণই আমাদের ক্ষমতা দিয়ে পাঠিয়েছেন, তারা চাইছেন এই আন্দোলন হোক, কাজেই আপনারা যদি চান আসুন আমরা এ ব্যাপারে আন্দোলন করি। এস.ইউ.সি.আই. দলের পক্ষ থেকে কয়েকটি কথা বলা হয়েছে, আমি সে সম্পর্কে কয়েকটি কথা বলছি। এস.ইউ.সি.আই. দলের মাননীয় সদস্য শ্রী প্রবোধ পুরকাইতকে আমি বলছি, উদ্বাস্তু আন্দোলনে আপনারা ছিলেন একথা ঠিক, তাদের পূর্ণ দাবী আদায় হয়নি একথাও ঠিক কিন্তু এ ক্ষেত্রে যে দুটো দৃষ্টিভঙ্গী আছে আশা করছি আপনারা সেটা ও স্মরণে রাখবেন। কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গী হচ্ছে উদ্বাস্তু সমস্যার সমাধান হয়ে গিয়েছে, আর আমাদের, বাম ফ্রন্টের ও গণতান্ত্রিক আন্দোলনের দৃষ্টিভঙ্গী হচ্ছে এই সমস্যার এখনও সমাধান হয়নি সমাধান করতে হবে। এক্ষেত্রে সামাজিক, অর্থনৈতিক, সাংস্কৃতিক সমস্ত ব্যাপারে ব্যবস্থা করতে হবে। সেই আন্দোলনে যদি তারা থাকেন তাহলে আমরা সানন্দে তাদের সঙ্গে মিলে সেই আন্দোলন করবো। তবে উনি যেটা বলেছেন যে কেন্দ্রের কংগ্রেস সরকারের কাছে আমরা নতি স্বীকার করেছি সে কথার আমি প্রতিবাদ করছি; আমি তাঁকে জানাচ্ছি, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার উদ্বাস্তুদের স্বার্থ রক্ষার জন্য আন্দোলন চালিয়ে যাচ্ছে এবং যাবে। মাননীয় সদস্য সুভাষ গোস্বামী, শ্রীঅনিল মুখার্জী আমার প্রস্তাবকে সমর্থন করেছেন, সেজন্য আমি তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় সদস্য শ্রীগৌর কুণ্ডু, তিনি অত্যন্ত জোরালো ভাষায় এবং প্রাঞ্জল ভাষায় বক্তৃতা করে আমার প্রস্তাবকে সমর্থন করায় আমি তাঁকেও ধন্যবাদ জানাচ্ছি। তবে এই সঙ্গে সঙ্গে মাননীয় সদস্য শ্রী সুভাষ গোস্বামীকে একথা বলছি, উদ্বাস্তুদের স্বার্থ জলাঞ্জলি দিয়ে আমরা এই দলিল গ্রহণ করি নি। আপনি আমার ভাষণটি ভালোভাবে দেখুন, সেখানে আমি ৪.৪-এ লিখে দিয়েছি 'অবশ্য কেন্দ্রীয় সরকার শেষ পর্যন্ত শহরাঞ্চলের এই সব উদ্বাস্তু অধিবাসীদের বাস্তুভূমির ৯৯ বছরের ইজারা দলিলে এমন কয়েকটি ধারা অর্ন্তভুক্ত করতে সম্মত হন যার ফলে এই ইজারা দলিলটি উদ্বাস্তু অধিবাসীদের পক্ষে বহুল পরিমাণে স্বার্থবাহী হয়েছে।' কাজেই স্ববিরোধিতা আমার কথার মধ্যে নেই। আমি আবার বলছি, স্থায়ী স্বত্ব পেলে আমরা খুশী হতাম, কমসে কম ৯৯৯ বছরের স্বত্ব পেলেও আমরা খুশী হতাম কিন্তু ভারত সরকার তাতে রাজী হলেন না। যদিও এটা স্থায়ী স্বত্ব নয় কিন্তু অনেক সংগ্রামের ভেতর দিয়ে আমরা এটা আদায় করতে পেরেছি। পরিশেষে আমি আবার বলছি, বিনা মূল্যে উদ্বাস্তুদের জমি দিতে হবে। বিনা মূল্যে স্থায়ী স্বত্বের দলিল যদি দেন তাহলে নিশ্চয় আমরা খুশী হব এবং সেটা আদায় করার জন্য মাননীয় সদস্য শ্রীসুব্রত মুখার্জী এবং তাঁর দলের লোকরা যদি চেষ্টা করেন তাহলে তাঁদের সঙ্গে আমরা সহযোগিতা করবো। এই কথা বলে সমস্ত কাটমোশানের বিরোধিতা করে এবং সকল মাননীয় সদস্যকে একমত হয়ে আমার ব্যয়বরাদ্দের প্রস্তাব গ্রহণ করার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

The motions that the amount of demand be reduced by Rs. 100 were then put and a division taken with the following result—

NOES

Abdus Sobhan Gazi, Shri

Anisur Rahman Biswas, Shri

Bagdi, Shri Lakhan

Bauri, Shri Gobinda

Bera, Shri Pulin

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kumud Ranjan

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shri Dhirendra Nath

Chattopadhyay, Shri Sailendra Nath

Chattopadhyay, Shri Sadhan

Chowdhury, Shri Bikas

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Banamali

Das, Mahapatra, Shri Kamakshyanandan

Daud Khan, Shri

De, Shri Bhibuti Bhusan

De, Shri Sunil

Doloi, Shri Shiba Prasad

Ghosh, Shri Malin

Goswami, Shri Subhas

Habib Mustafa, Shri

Hajra, Shri Sachindra Nath

Haldar, Shri Krishnadhan

Hazra, Shri Haran

Hira, Shri Sumanta Kumar

Kar, Shri Nani

Kisku, Shri Upendra

Koley, Shri Barindra Nath

Kumar, Shri Himansu

Kundu, Shri Gour Chandra

M. Ansar-Uddin, Shri

Mahata, Shri Kamala Kanta

Maity, Shri Bankim Behari

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Surendra Nath

Malik, Shri Sreedhar

Mandal, Shri Gopal

Mandal, Shri Prabhanjan Kumar

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mazumdar. Shri Dilip Kumar

Mohanta, Shri Madhabendu.

Mohanta, Shri Anadi

Mondal, Shri Raj Kumar

Mridha, Shri Chitta Ranjan

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bamapada

Mukherjee, Shri Narayandas

Mukherjee, Shri Niranjan

Mukhopadhyay, Dr. Ambarish

Munsi, Shri Mahammad Bacha

Murmu, Shri Maheswar

Phodikar, Shri Prabhas Chandra

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Sada Kanta

Roy Barman, Shri Khitibhusan

Roy Chowdhury, Shri Nirode

Saha, Shri Kripa Shndhu

Saren, Shri Ananta

Sarkar, Shri Sailen

Satpathy, Shri Abani Bhusan

Sayed Md. Masih, Shri

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Sachin

Sinha, Shri Prabodh Chandra

Soren, Shri Khara

**AYES**

Abdul Mannan Shri

Bapuli, Shri Satya Ranjan

Barman, Shri Dipendra

Habibur Rahaman, Shri

Mahata, Shri Subhas Chandra

Misra, Shri Kashinath

Mozammel Haque Ahmed, Shri

Mukherjee, Shri Samar

Mukherjee, Shri Subrata

Roy, Shri Sukumar

Shaikh Imajuddin, Shri

Trivedi, Shri Bankim

## ABSTENTION

Purkait, Shri Praboth.

Sarkar, Shri Deba Prasad.

The Ayes being 12 and the Noes, 72, the motions were lost

The motion of Shri Amritendu Mukherjee that a sum of Rs. 9,99,57,000 be granted for expenditure under Demand No 44, Major Heads : "288-Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates) and 688-Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons)"-(This is inclusive of a total sum of Rs. 1,66,61,000 already voted on account in March, 1985), was then put and agree to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7-19 P.M. till 12 Noon on Wednesday the 17th April, 1985, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 17th April 1985 at 12 noon.

## PRESENT

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair, 12 Ministers, 10 Ministers of State and 172 Members.

**[ 12.00 - 12.10 P.M. ]**

**আকাশবাণী ও দূরদর্শন কেন্দ্র হইতে বিশেষ রাজনৈতিক দলের পক্ষে প্রচার সম্পর্কে প্রতিবাদ**

*৫৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বিগত ১৯৮৪ সালের লোকসভা নির্বাচনের প্রাক্কালে আকাশবাণী, কলকাতা ও দূরদর্শন কেন্দ্র একটি বিশেষ রাজনৈতিক দলের সপক্ষে ধারাবাহিকভাবে প্রচার ও প্রদর্শনের ব্যবস্থা করেছিল এ সম্পর্কে রাজ্য সরকার কেন্দ্রীয় তথ্য ও বেতার মন্ত্রকে কোন প্রতিবাদ পত্র পাঠিয়েছেন কি?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার ঃ** হ্যাঁ।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** তিনি যে প্রতিবাদ পত্রটি পাঠিয়েছেন সেই প্রতিবাদ পত্রটির বিষয়বস্তু কি অর্থাৎ কি কি ব্যাপারে, কোন কোন ঘটনার ব্যাপারে প্রতিবাদ জানিয়েছেন?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার ঃ** নির্বাচনের দিন ঘোষনা করার পর যেসব ঘটনা আকাশবাণী এবং দূরদর্শনে ঘটতে থাকে তার কিছু কিছু উল্লেখ করেছি এবং তৎপূর্বে যে ঘটনাগুলি ঘটেছে বিভিন্ন সময়ে তার প্রতিবাদ বিভিন্ন ক্ষেত্রে করেছি। দিল্লীতে যখন তথ্য মন্ত্রীদের সম্মেলন হয় তখন আকাশবাণী এবং দূরদর্শনের ভূমিকা বিষয়ক বক্তব্য রাখি কিভাবে পরিচালিত হওয়া উচিৎ। এবার যে চিঠিটি দিয়েছিলাম তার কতকগুলি মূল বৈশিষ্ট্য আমি এখানে নিবেদন করছি,

(1) Since the assassination of Smt. Indira Gandhi both A.I.R. and Dooradarshan have been putting all thrust on the achievments of the ruling party at the Centre.

(2) It projects a dangerous trend since recognised political parties in the country are ignored except Congress(I).

(3) Seldom the media covered the achievements of the Left Front Govt. in West Bengal.

(4) Dooradarshan remained surprisingly silent over the peace

procession organised by Left Front Constituents in West Bengal to maintain peace and communal harmony in the wake of the death of Smt. Gandhi.

(5) As the election has been declared the media cannot project the highlights of success of one political party ruling at the union.

(6) Since remotest parts of the country have also come within A.I.R. net work such attempts might act destructive for all democratic principles

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় আমরা সবাই জানি যে, নির্বাচনের মধ্যে আকাশবাণী এবং দূরদর্শন থেকে ব্যাপকভাবে পক্ষ-পাতিত্ব মূলক প্রচারিত হয়েছে। এতে ভোটদাতারা ব্যাপকভাবে প্রভাবিত হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, নির্বাচন আইনে কোনভাবেই ভোটদাতাদের প্রভাবিত করা যায় না। সেক্ষেত্রে কেন্দ্রীয় তথ্য মন্ত্রক ছাড়াও আপনি কি নিবার্চন কমিশনের কাছে প্রতিবাদ পত্র পাঠিয়েছেন?

**শ্রী প্রভাষ চন্দ্র ফাদিকার :** নির্বাচন কমিশনের কাছে আমি পাঠাই নি, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে এর প্রতিবাদ পাঠান হয়েছিল।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি - রাজ্য সরকারের বক্তব্যকে সুদৃঢ় করার জন্য আকাশবাণী এবং দূরদর্শণ কেন্দ্রীয় সংস্থাগুলির পক্ষপাতের অভিযোগ এনেছেন, কিন্তু রাজ্যসরকারের পত্রিকাগুলির সংঙ্গে কমপেয়ার করে বিশেষ করে বসুমতী কাগজের সঙ্গে কমপেয়ার করে পাঠিয়েছেন কি যে নির্বাচনের ব্যাপারে কি রকম নিরপেক্ষ কাজ হয়েছিল?

**শ্রী প্রভাষ চন্দ্র ফাদিকার :** নির্বাচন বিধি অনুযায়ী নির্বাচনের দিন ঘোষণা করার পর থেকে সরকারের নির্বাচনমূলক কাজের বিজ্ঞাপন আমরা কোথাও দিই নি।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে, আপনি কেন্দ্রীয় সরকারের কাছে দূরদর্শনের পক্ষপাতিত্ব সম্বন্ধে প্রতিবাদ জানিয়েছেন, কেন্দ্রীয় সরকার তার কোন উত্তর দিয়েছেন কি?

**শ্রী প্রভাষ চন্দ্র ফাদিকার :** দুর্ভাগ্যজনকভাবে নীরবতা পালন করছেন।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে প্রচলিত নিয়ম অনুযায়ী আকাশবাণী কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রিত সংস্থা, অথচ রাজ্যসরকারের পক্ষে-পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের পক্ষে - নিজেদের কোন এ্যাচিভমেন্টস ঐ প্রচার মাধ্যমের সাহায্য প্রকাশ করা যায় না? আপনারা তথ্য মন্ত্রীদের যে মিটিং করেছেন সেই মিটিংএ রাজ্য সরকারের নিজস্ব প্রোগাম, নিজস্ব মত প্রকাশ করার জন্য একটা সময় রাখার চেষ্টা করেছেন কি?

**শ্রী প্রভাষ চন্দ্র ফাদিকার :** দূরদর্শন এবং আকাশবাণীতে কিভাবে পরিচালিত হয় সে ক্ষেত্রে আমাদের বক্তব্য আমরা পরিষ্কারভাবে বিভিন্ন তথ্যমন্ত্রী সম্মেলনে রেখেছি। কেন্দ্রীয় তথ্যমন্ত্রী মহাশয় সেই সম্মেলনে বলেন যে ওটা স্বয়ং শাসিত সংস্থার দ্বারা পরিচালিত হয় এবং এই বক্তব্যের সমর্থনে

তিনি জোরালো যুক্তি রাখেন। তবুও সেখানে প্রত্যেকটি রাজ্যসরকারের নিজস্ব মত প্রকাশের সুবিধা ঘটা দরকার, এই সূত্রে বক্তব্য রাখা হয়েছে।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রীমহাশয় দয়া করে জানাবেন কি - যে নির্বাচনের প্রাক্কালে যেভাবে দূরদর্শন এবং রেডিওকে প্রভাবিত করা হয়েছিল তার বিরুদ্ধে রাজ্য সরকারের পক্ষ থেকে কোন নির্বাচনী মামলা করবার কথা রাজ্য সরকার ভেবেছেন কি?

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন এখানে ওঠে না।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি - যে, ক্রমান্বয়ে আকাশবাণী এবং টেলিভিষণ কেন্দ্রীয় সরকারের একটা রাজনৈতিক হাতিয়ার হিসাবে ব্যবহার করা হচ্ছে। এর বিরুদ্ধে কোন পদক্ষেপ নেওয়া হয়েছে কি এবং নিলে কি কি নেওয়া হয়েছে?

**শ্রী প্রভাষ চন্দ্র ফদিকার :** আমি এর আগে উল্লেখ করেছিলাম, সারাভারত পর্যায়ে বিভিন্ন রাজ্যের তথ্য মন্ত্রী সম্মেলনে এই সব বক্তব্য রেখেছিলাম, কিন্তু দুর্ভাগ্যজনকভাবে লক্ষ্য করেছি যে ২৬শে জানুয়ারী সরকারী পর্যায়ে আনুষ্ঠানিক বিবরণ প্রকাশিত হলনা তখনই পরিলক্ষিত রূপ আমরা বুঝতে পারলাম।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** দূরদর্শন এবং রেডিও মারফত শ্রীমতী ইন্দিরাগান্ধীর হত্যার ঘটনা প্রচারিত হয়েছিল, এতে জনগণের মধ্যে যে প্রভাব বিস্তার করেছিল তাতে কংগ্রেসের জয়ের পথ কি প্রসারিত হয়েছিল?

**মিঃ স্পীকার :** ওটা তো মতবাদের ব্যাপার।

## Target for bringing additional areas under irrigation

*543, (Admitted question No. *909.) **Shri Nurul Islam Chowdhury, Shri Abdul Mannan and Shri Habibur Rahman :** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) What was the target for bringing additional areas under Major and Medium Irrigation during the Sixth Five-Year Plan period;

(b) to what extent this target has been achieved till 1983-84;

(c) whether target would be fully achieved during the Sixth Five-Year Plan period within 1980-85; and

(d) the percentage of success achieved to fulfil the second Left Front Government's commitments to raise area under irrigation from 30 percent, at present to at least 50 percent of the total land under agricultural production?

***543 Shri Nani Bhattacharyya :**

(a) Target for creation of irrigation potential during 1980-85, i.e. during the Sixth Five Year Plan period was 120787 Hectares.

(b) Achievement upto 1983-84 is 97,100 Hectares.

(c) No; as there will be no irrigation from Teesta Barrage Project in 1984-85, the total targeted irrigation potential will come down to 1,10,770 Hectares.

(d) In so far as Irrigation and Waterways Dept. is concerned, creation of irrigation potential upto the end of the Sixth Plan period is 11.87 lakh hectares from Major and Medium irrigation protect which comprises 21% of the total land under agricultural production. This percentage is, however, exclusive of the areas under irrigation by the Agriculture (Minor Irrigation Dept.).

**[ 12.10 - 12.20 P.M. ]**

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, সেকেন্ড লেফট্ ফ্রন্ট গভর্ণমেন্টের কমিটমেন্ট ছিল ৩০ পারসেন্ট থেকে ৫০ পারসেন্টে নিয়ে আসবেন, কিন্তু সেখানে করেছেন ২১ পারসেন্ট - এক্ষেত্রে কম হবার কারণ কি এবং এক্সক্লুসিভ এগ্রিকালচারাল প্রডাকশন আন্ডার ইরিগেশন ডিপার্টমেন্ট যা হয়েছে, সেটা নিয়ে টোটাল কত হবে?

**শ্রী ননী ভট্টাচার্য :** মাননীয় সদস্য খেয়াল করেন নি। মিনিমাম মেজর ইরিগেশন প্রজেক্টের মাধ্যমে সেখানটায় যতখানি কভারেজ করা গেছে সেটা হচ্ছে ২১ পারসেন্ট। দিস্ ইজ ইনক্লুসিভ অফ মাইনর কভারেজ; এটা নিয়ে - আমার কাছে ফিগার নেই - সেটা রাউন্ড এ্যাবাউট ৩৫ পারসেন্টের মত হবে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, সেভেনথ্ প্ল্যান পিরিওডের মধ্যে এই রাজ্যে কত একর জমি ইরিগেটেড হতে পারে সে - সম্পর্কে কোন রূপরেখা তৈরী হয়েছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য :** এটা এত বড় যে নোটিশ দিলে উত্তর দিতে পারি।

**বিদ্যুতের অভাবে ও শ্রমিক অশান্তির জন্য বন্ধ ও রুগ্ন কারখানা**

***৫৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২) শ্রীলক্ষ্মনচন্দ্র শেঠ :** শিল্প ও পুর্নগঠন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) সম্প্রতি রাজ্যে বিদ্যুতের অভাব ও শ্রমিক অশান্তির ফলে কোন কারখানা বন্ধ ও রুগ্ন হয়েছে কিনা; এবং

(খ) হলে, এরূপ কারখানার সংখ্যা কত এবং তাদের নাম কি?

**শ্রী নির্মল কুমার বোস ঃ**

ক) সম্প্রতিকালে (১.১.৮৫ থেকে ২৭.৩.৮৫ তারিখ পর্যন্ত) বিদ্যুতের অভাবে ও শ্রমিক অশান্তির ফলে কোন কারখানা বন্ধ অথবা রুগ্ন হয়ে যাওয়ার কোন সংবাদ রাজ্য সরকারের জানা নাই।

খ) প্রশ্নই ওঠে না।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, সম্প্রতি অর্থাৎ ১৯৮৫ সালের জানুয়ারী থেকে আজ পর্যন্ত কোন কারখানা বিদ্যুৎ ও শ্রমিক অশান্তির কারণে বন্ধ হয়নি। অনুগ্রহ করে জানাবেন কি, তাহলে কি কি কারণে ঐ চটকলসহ অন্যান্য কারখানাগুলি বন্ধ হয়েছে?

**শ্রী নির্মল কুমার বোস ঃ** এটা মাননীয় সদস্যর জানা আছে যে লক-আউট এবং ক্লোজারের মধ্যে তফাৎ আছে। আমার কাছে যে তথ্য আছে তাতে ১লা জানুয়ারী থেকে ২৭শে মার্চ সময়ের মধ্যে পশ্চিমবাংলায় ১৬টি কারখানা লক-আউট হয়েছে। আমার কাছে কোম্পানীগুলির নাম আছে, আমি তা টেবিলে তুলে দেবো। ঐ কারখানাগুলির মধ্যে অনেকগুলো কারখানার মালিকরা অভিযোগ তুলেছেন যে, শ্রমিক অশান্তির কারণে তাঁরা লক-আউট করেছেন, ক্লোজার ঘোষণা করেন নি। ঐ সময়ের মধ্যে ৬টি পাটকল বন্ধ হয়েছে, পরে আরোও বন্ধ হয়েছে। ঐ পাটকলগুলি বন্ধ হবার কারণ হিসাবে মালিকপক্ষ বলেছে পাটের দাম বৃদ্ধি এবং আর্থিক অসুবিধা ইত্যাদি। আর ঐ সময়ের মধ্যে ৩ টি কারখানা বন্ধ হয়েছে। তার একটি হচ্ছে জয়শ্রী টী ইন্ডাষ্ট্রিজ এবং এটা বন্ধ হবার কারণ হিসাবে বলছে - ফর আনইনমিক কনডিশন এ্যান্ড ল্যাক্ অফ বিজিনেস। আর একটি কোম্পানী হচ্ছে কাশীনাথ কোম্পানী লিমিটেড, বৈদ্যবাটি। এখানেও কারণ হিসাবে বলছে এ্যালেজড্ আনইকনমিক কনডিশন। আর তৃতীয় হচ্ছে Sree press, Contai, for alleged financial stringency সুতরাং পয়লা জানুয়ারী থেকে ২৭শে মার্চ পর্যন্ত এখানে যে তিনটি কারখানা বন্ধ হয়েছে তার মধ্যে কোনটার কারণই বিদ্যুৎ সংকট বা শ্রমিক অসন্তোষ নয়। আর্থিক অসুবিধার জন্য বিজনেস চালাতে পারছে না এবং সেই সঙ্গে পরিচালনার অসুবিধা রয়েছে। বিদ্যুতের অভাব বা শ্রমিক অসন্তোষ কারখানা বন্ধ হওয়ার কারণ নয়।

**শ্রী লক্ষ্মন চন্দ্র শেঠ ঃ** আজকে সংবাদ পত্রে দেখলাম কেন্দ্রের শ্রমমন্ত্রী বলেছেন পশ্চিমবাংলায় হিংসাত্মক ঘটনা, ধীরে চলো এবং শ্রমিক অসন্তোষের জন্য কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। এই রকম মিথ্যা প্রচারের ব্যাপারে আপনি এই বিধানসভায় একটি বিবৃতি দেবেন কি?

**শ্রী নির্মল কুমার বোস ঃ** ঘটনা ঘটেছে পশ্চিমবাংলায়। পশ্চিমবঙ্গ সরকারের আমাদের দপ্তরে যে তথ্য রয়েছে সেই তথ্যই আমি বললাম। কেন্দ্রীয় সরকারের শ্রম দপ্তরের মন্ত্রী কি তথ্য নিয়ে এই কথা বলেছেন সেটা তো আমি জানি না। আমি সেই ব্যাপারে কিছু জানি না, সুতরাং তার উপর মন্তব্য করা ঠিক নয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে সম্প্রতি রাজ্যে বিদ্যুতের অভাবে কোন কারখানা বন্ধ হয়নি বা রুগ্ন হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানাবেন কি বিগত ৮ বছরে পশ্চিমবাংলায় বিদ্যুতের অভাবে কোন কারখানা বন্ধ হয়েছে বা রুগ্ন হয়েছে এই রকম কোন হিসাব

আপনার কাছে আছে কি? এবং থাকলে তার সংখ্যা কত?

**শ্রী নির্মল কুমার বোস :** প্রশ্ন ছিল সম্প্রতি কালে পয়লা জানুয়ারী থেকে ২৭শে মার্চ পর্যন্ত এই সময়ের মধ্যে বিদ্যুতের অভাবে কোন কারখানা বন্ধ হয়েছে কিনা। কিন্তু বিগত ৮ বছরের মধ্যে কি হয়েছে না হয়েছে এই ব্যাপারে যদি কোন প্রশ্ন করেন তাহলে কাগজপত্র দেখে আমি তার উত্তর দেব।

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে ১৬টি কারখানা লক আউট হয়েছে। কিন্তু বেআইনীভাবে লক আউট হয়েছে পুরুলিয়ার বেঙ্গল আর্ক স্টীল লিমিটেড এই খবর আপনার জানা আছে?

**শ্রী নির্মল কুমার বোস :** এই ব্যাপারে আপনি যদি আলাদাভাবে প্রশ্ন করেন তাহলে আমি উত্তর দিতে পারি। আমি যে ১৬টি কারখানার নাম করলাম তার মধ্যে ওই কারখানাটি নেই।

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে সম্প্রতিকালে বিদ্যুতের অভাবে কোন কারখানা বন্ধ হয় নি। কিন্তু কেন্দ্রীয় সরকার গোটা ভারতবর্ষে ব্যাপক প্রচার চালাচ্ছে যে পশ্চিমবাংলায় বিদ্যুতের অভাবে সব কারখান অচল হয়ে যাচ্ছে এবং তার উপর শ্রম দপ্তরের নানা রকম অসহযোগিতা আছে। এই ব্যাপারে নির্দ্দিষ্ট ভাবে আপনার পক্ষ থেকে কোন বক্তব্য তাঁদের কাছে উত্থাপন করবেন কি?

**শ্রী নির্মল কুমার বোস :** বিভিন্ন ক্ষেত্রে, বিভিন্ন উপলক্ষ্যে আমরা এই কথা বলেছি যে বিদ্যুতের যে অভাব নেই তা নয়। কিন্তু কারখানা বন্ধ হয়ে যাচ্ছে এবং রুগ্ন হচ্ছে এর প্রধান কারণ বিদ্যুৎ বা শ্রমিক অসন্তোষ এই কথা ঠিক নয়। পরিচালনার ত্রুটি এবং অর্থের অভাবই হচ্ছে মূল কারণ। আর্থিক সংস্থাগুলি ঠিক সময় মত টাকা দিচ্ছে না এটাও একটা কারণ। আমি যে তথ্য দিয়েছি তাতে এই কথা প্রমাণ করে না যে বিদুত্যের অভাবে বা শ্রমিক অসন্তোষের জন্য কারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে।

**শ্রী প্রবোধ পুরাকায়েত :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন যে সম্প্রতিকালে শ্রমিক অসন্তোষ বা বিদ্যুতের অভাবে কোন কারখানা বন্ধ হয়নি। কিন্তু এই তিনটি কারখানা বন্ধ হওয়ার কারণ হ'ল আর্থিক সংস্থান না থাকার জন্য এবং পরিচালনায় ত্রুটি থাকার জন্য। এই তিনটি কারখানা বন্ধ হয়ে যাবার জন্য কত শ্রমিক বেকার হয়ে গেছে? এই কারখানা খোলার ব্যাপারে কোন চেষ্টা করছেন কি?

**শ্রী নির্মল কুমার বোস :** এই তিনটি কারখানা বন্ধ হয়ে যাবার জন্য কত শ্রমিক বেকার হয়ে গেছে সেটা আমি নির্দ্দিষ্টভাবে বলতে পারবো না। আমরা সাধারণ ভাবে চেষ্টা করি যে সব কারখানা বন্ধ হয়ে যায় সেইগুলো যাতে খোলা যায়। এই ক্ষেত্রে আমরা নিশ্চয়ই সেই চেষ্টা করবো।

## Premises for 'Music Board' and 'Film Division'

***545,** (Admitted question No. *871.) **Shri Abdul Mannan:** Will the Minister-in-charge of the Information and Cultural Affairs Department be pleased to state—

(a) Whether it is fact that the State Government has in July,

1982 purchased the premises of a Studio at a cost of Rs.22 lakhs for setting up of a 'Music Board' and a 'Film Division'; and

(b) if so what progress has been achieved in the matter since then?

**Shri Prabhas Chandra Phodikar** : (a) Yes.

(b) Systematic documentation, collection and storage of musical records, Publications, seminars, annual awards and preparatory research work in various fields of music have been undertaken and are being continued by the West Bengal State Music Academy.

In the Film Production Unit, as the erstwhile Film Division has been renamed, all matters relating to State Govt. films documentaries and news-reels are being carried out with the help of some modern equipments purchased recently. Private film makers are also allowed the use of this facility at normal rates.

**[ 12.20 - 12.30 P.M. ]**

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রীমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, কোন্ কোন্ প্রাইভেট ফিল্ম মেকার্সকে এই ধরণের ফেসিলিটি এ্যালাউ করেছেন এবং তাদের কাছ থেকে কত চার্জ পাওয়া গেছে?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার :** ওখানে আমাদের যেসব যন্ত্রপাতিগুলো আছে - এডিটিং মেসিন এবং ক্যামেরা ইত্যাদি তার মধ্যে অন্যতম। সেগুলি ব্যবহার করার যৌক্তিকতা মনে করে যাঁরা ক্যামেরা ইত্যাদি ব্যবহার করেন, তাঁদের একটা নমিন্যাল রেটে ব্যবহার করার সুযোগ দেওয়া হয়। সেই সমস্ত রেট কি হতে পারে এবং ধারাবাহিক ভাবে কতজন ব্যবহার করেছেন, তার বিবরণ দিতে গেলে বিস্তৃত ভাবেই দিতে হবে। আমার কাছে এই সেই বিস্তৃত তালিকা চাইলে সেইভাবে দেওয়া যাবে।

**শ্রী আব্দুল মান্নান :** এই ব্যাপারে টোট্যাল খরচ কত হয়েছে এবং নমিন্যাল রেট বাবদ কত আদায় হয়েছে বলতে পারবেন কি?

**শ্রী প্রভাস চন্দ্র ফদিকার :** আমরা টোট্যাল খরচ করেছি ৯ লক্ষ ৭৯ হাজার ১৮৮ টাকা। নমিন্যাল রেটের ব্যাপারে ১-৭নং ক্যাটাগরি হিসাবে পার ডে কত ভাড়া আদায় হয়েছে এবং স্পেশাল ভাবে কত আদায় হয়েছে, তার বিস্তৃত তালিকা আলাদা আলাদা ভাবে আমার কাছে আছে। যেহেতু এগুলির তালিকা বিস্তৃত, সেইজন্য এগুলি জানতে আলাদা ভাবে প্রশ্ন করতে হবে।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** সরকারের পক্ষ থেকে এই যে স্টুডিও কেনা হল, গর্ভণমেন্ট এটার ম্যানেজমেন্ট টেকওভার করা বা ন্যাশানালাইজ করার যে ডিসিসান নিলেন, তার প্রকৃত কারণ কি?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার :** এন.টি.-২ স্টুডিওটা যখন উঠে যায়, তখন এর জায়গাটা নেওয়ার প্রশ্ন উঠেছিল, এটার মধ্যে ...৮ টেক ওভারের কোন ব্যাপার নেই। এই স্টুডিওটা বন্ধ হয়ে গেলে সেই জায়গায় তাদের মেসিনারীগুলো নিয়ে শিক্ষা দপ্তর এবং আমার বিভাগ থেকে যৌথ উদ্যোগ নিয়ে আমরা একটি এ্যাকাডেমি করেছি। সেখানে শিক্ষা বিভাগ থেকে একটা ফিল্ম প্রোডাকসনও তৈরী করা হচ্ছে।

**শ্রী জ্ঞান সিং সোহন পাল :** Will the Hon'ble Minister-in-charge be pleased to state the amount earned from the private film makers in connection with using the facilities?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার :** অতিরিক্ত এই প্রশ্নের উত্তরটা আব্দুল মান্নান সাহেবের প্রশ্নের সঙ্গেজড়িত। আগেই এর উত্তর দেওয়া হয়েছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রীমহোদয় মিউজিক বোর্ডের রেকর্ড কালেকশানের প্রসঙ্গে বলেছেন। আমি জানতে চাইছি, রবীন্দ্র নাথ, নজরুল, বড়ে গোলাম আলি এঁদের কণ্ঠস্বরের জন্য কোন রেকর্ড কালেনসান হয়েছে কি?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার :** বিগত দুবছর যাবত যা সংগৃহীত হয়েছে এবং তৎসহ শ্রবনাগারের কাজ এখনও সম্পূর্ণভাবে হয় নি। তবে কবিগুরুর কণ্ঠস্বর সংগ্রহ করেছি। নজরুলের কণ্ঠস্বর প্রাপ্তযোগ্য পর্যায়ে নেই।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** আপনি মিউজিক বোর্ড স্থাপনের কথা বললেন। মিউজিক বোর্ড মানে হচ্ছে একটি সংগঠিত সংস্থা। এই রকম বোর্ড অলরেডি তৈরী করা হয়েছে। আমরা তাঁদের সদস্যদের নাম জানতে পারি কি?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার :** রাজ্যে এই রকম স্বয়ংশাসিত কোন সংস্থা নেই। এ্যাকাডেমিক অর্থে প্রকৃতপক্ষে যা বোঝায় বাস্তবে এ্যাকাডেমি সেই ভাবেই রূপ পায় নি। পশ্চিমবঙ্গে এটি একটি সংস্থা হিসাবে কাজ করছে এবং সরকারকে পরামর্শ দেয়। পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা পরিষদ হিসাবে কাজের জন্য তাঁদের থেকে বিশেষ কয়েকজনকে নিয়ে কার্যকরী হিসাবে আছেন। আমরা আধিকারিক সহ ৪৬ জনকে এই সভায় পেশ করবার জন্য আগ্রহ দেখিয়েছি।

### বাঁকুড়া জেলার ছাতনার শিশু উদ্যান নিমার্ণ

*৫৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৮।) **শ্রীসুভাষ গোস্বামী :** বন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বন বিভাগের উদ্যান শাখা বাঁকুড়া জেলার ছাতনায় একটি শিশু উদ্যান নিমার্ণ করছেন;

(খ) সত্য হ'লে, উক্ত নির্মীয়মাণ শিশু উদ্যানটির জন্য অনুমিত ব্যায়ের পরিমাণ কত; এবং

(গ) উক্ত নির্মাণকার্যের দায়িত্ব কার উপর দেওয়া হয়েছে?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮৪-৮৫ সালের জন্য ৪১,০০০ টাকা।

(গ) বনবিভাগের উদ্যান ও কানন শাখার উপর।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** এই শিশু উদ্যান খোলা হবে তাতে চারা গাছ, ফোয়ারা ইত্যাদি রাখার কোন ব্যবস্থা হচ্ছে কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** প্রথম পর্যায়ের কাজ হয়ে গেছে এবং এতে শিশুদের জন্য খেলনা জাতীয় জিনিষ, ফোয়ারা, চেয়ার ইত্যাদি রাখা হয়েছে এবং যে টাকা বরাদ্দ হয়েছে তাতে প্রথম পর্যায়ের কাজ শেষ হয়ে যাবে এবং এরপরে আবার ভেবে দেখতে হবে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** এই উদ্যানটি নির্মানি হলে সেটা মেনটেন করার কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** রক্ষণা-বেক্ষণের জন্য ৭ হাজার ২০০টাকা ধরা হয়েছে এবং কানন শাখা এটা রক্ষা করবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই উদ্যানটি তৈরী করতে কত টাকা ব্যয় হবে।

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** ১৯৮৫-৮৬ সালের ধরা হয়েছে ৪১ হাজার টাকা।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** আমি বলছি এই স্কীমটি তৈরী করতে মোট কত খরচ হবে?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** সমস্ত স্কীমটির জন্য ১৯৮৫-৮৬ সালে ধরা হয়েছে ৪১ হাজার টাকা এবং এই বছরের মধ্যেই শেষ হবে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, যে শিশু উদ্যান নির্মিত হতে চলেছে এতে কোন কেয়ারটেকার থাকবে কিনা কারণ অধিকাংশ ক্ষেত্রে দেখা যায় এই শিশু উদ্যানগুলিতে শিশুদের বদলে বুড়ো শিশুরা জমায়েত হয়ে থাকেন। সেইজন্য এই শিশু উদ্যান স্ট্রিক্টলি শিশুদের জন্য হবে কিনা সেটা জানাবেন কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** কানন উদ্যান একটি শাখা, এটি বন দপ্তরের উয়ং এবং তাদের কর্মচারীরাই এর রক্ষণা-বেক্ষণের সমস্ত দায়িত্ব নেন সেইজন্য আলাদা করে কোন কেয়ারটেকার রাখার প্রয়োজন হয় না, তাদের কর্মচারীরাই রক্ষণা-বেক্ষণ করেন।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** বাঁকুড়া জেলায় শিশু উদ্যান হচ্ছে সেইরকম বিভিন্ন জেলায় শিশুদের খেলার জন্য উদ্যান করার পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** বন দপ্তরের অধীনে কানন শাখা এটা করে থাকে, এটি স্বাধীনতার ঐতিহাসিক জায়গা বলে উদ্যানটি খোলা হয়েছে। বিভিন্ন জেলায় এইরকম যে পার্ক আছে সেই পার্কগুলিকে এই দপ্তর গ্রহণ করেছে যেমন বলতে পারি কুচবিহার জেলায় এই দপ্তর ২টি পার্ক গ্রহণ করেছে।

**কনস্ট্রাকশন ডিভিশনের আওতায় কাঁথি ও ইটামগরা সাব-ডিভিসন যুক্তকরণ**

*৫৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৪।) **শ্রী শিশির অধিকারী ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার সেচ দপ্তরের কনস্ট্রাকশন ডিভিসনের আওতায় কাঁথি ও ইটামগরা সাব-ডিভিসন দুইটি যুক্ত করার কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা? এবং

(খ) থাকিলে, কবে নাগাত বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

ক) এই রকম কোনও প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন নাই।

খ) প্রশ্ন ওঠে না।

**[ 12.30 - 12.40 P.M. ]**

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই যে সেচ দপ্তরের কনস্ট্রাকশান ডিভিশানের আওতার মধ্যে যে দুইটি জায়গা কাঁথি এবং ইটমগরা এই দুটিকে কি এক করার চিন্তাভাবনা করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই সম্পর্কে স্থানীয় জনসাধারণের একটা অংশ এবং স্থানীয় প্রতিনিধিরা আমার কাছে যেটা বলেছেন যেটা চিন্তা ভাবনার মধ্যে আছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** এটা কবে নাগাত কার্যকরী হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা আরো কতকগুলো বিষয়ের উপর নির্ভর করছে। ওয়েষ্টার্ন সার্কেলের সুপারিনটেন্ডেন্ট ইঞ্জিনীয়ার একটা রিপোর্ট পেশ করেছেন। ঘাটাল মাষ্টার প্ল্যানকে সামনে রেখে সেটা কি ভাবে রি-অর্গানাইজ করা যায় এই সম্পর্কে আলাপ আলোচনা হচ্ছে। এখনো পর্যন্ত চুড়ান্ত সিদ্ধান্ত হয়নি। ডিভিশন সেইভাবে আমরা করছি যাতে ম্যাক্সিমাম বেনিফিট সাধারণ মানুষকে দেওয়া যেতে পারে। দুব্দা বেসিনের কাজ প্রায় শেষ হতে চলেছে। দুব্দা বেসিনকে সামনে রেখে অস্থায়ী ডিভিশান তৈরী করা হয়েছিল। এটা যখন প্রায় শেষ হতে চলেছে তখন যে সমস্ত কাজ আছে যেমন এ্যান্টিসিইরোশান ইত্যাদি সেই এলাকার টোটাল কাজ সম্বন্ধে হিসাব করে দেখছি যে কি করা যায়।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা ঃ** ১৯৭৯ সালে কাঁথি মহকুমার ৮ জন এম.এল.এ যুক্তভাবে স্বাক্ষর করে একটা প্রস্তাব দিয়েছিলেন। কিন্তু ফাইনান্স ডিপার্টমেন্ট সেটা বাতিল করে দিয়েছিলেন। অথচ সেই ডিভিশানটা স্থায়ী করা একান্ত প্রয়োজন। কারণ কাঁথি মহকুমা বন্যা কবলিত এলাকা। সেই কারণে জনসাধারণের পক্ষে যে দাবী রয়েছে সেটা অগ্রাধিকারের ভিত্তিতে বিবেচনা করবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এখন এই ধরণের প্রস্তাব বিবেচনাধীন নেই। ৭৯ সালের প্রস্তাবের পরে অনেক জল গড়িয়ে গেছে বলে রি থিকিং চলছে। ইরিগেশানের অর্গানাইজেশান, এ্যাডমিনিস্ট্রেশানকে ঢেলে কি ভাবে সাজান যায় সেটা দেখা হচ্ছে। কাঁথিতে একটা ডিভিশান রাখা কতখানি যুক্তিসঙ্গত সেটা দেখছি। সুতরাং সমস্ত কিছু চুড়ান্ত সিদ্ধান্ত হয়ে গেছে বলে বলেছি চিন্তাভাবনার মধ্যে বিষয়টি আছে।

**পরিচালনার ত্রুটির জন্য বন্ধ কারখানা সম্পর্কে তদন্ত**

*৫৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮২।) **শ্রীঅমলেন্দ্র রায় :** শিল্প ও পুর্নগঠন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) শিল্প উন্নয়ন ও নিয়ন্ত্রণ আইন অনুসারে পরিচালনার ত্রুটির জন্য কারখানা বন্ধ হয়ে গেলে তা তদন্ত করে বিহীত ব্যবস্থা করার দায়িত্ব কি ইউনিয়ন সরকারের এক্তিয়ারে; এবং

(খ) /ক* প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, গত ৬ বছরে কয়টি ক্ষেত্রে ঐরুপ তদন্ত ও ব্যবস্থা গৃহীত হয়েছে?

**শ্রী নির্মল কুমার বসু :** (ক) হ্যাঁ, (খ) দুইটি।

**শ্রী অমলেন্দ্র রায় :** বন্ধ বা রুগ্ন কারখানাগুলি খোলার দায়িত্ব মূলতঃ কার? কারণ এটা নিয়ে অপপ্রচার চলছে এবং গতকাল ভারত সরকারের প্রাক্তন অর্থমন্ত্রী বলেছেন এই সব খোলার দায়িত্ব রাজ্য সরকারের। সুতরাং আইন মোতাবেক এই দায়িত্ব কার - ইউনিয়ন সরকারের না রাজ্য সরকারের?

**শ্রী নির্মল কুমার বোস :** কোন প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী বা বর্তমান কেন্দ্রীয় মন্ত্রী কি বললেন সে সম্বন্ধে আমি কোন মন্তব্য করতে পারব না, কিন্তু আইন যা রয়েছে এই আইনটা কেন্দ্রীয় সরকারের, রাজ্য সরকারের নয়। ইন্ডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট রেগুলেসানস এ্যাক্ট, ১৯৫১ এই আইন অনুযায়ী কোন বন্ধ বা রুগ্ন কারখানার অধিগ্রহণ টেক ওভার করা যায়। এই বন্ধ রুগ্ন কারখানাকে আর্থিক সাহায্য দিয়ে পরিচালনায় সাহায্য দিয়ে চালনার জন্য যে প্রতিষ্ঠান এতদিন তার নাম ছিল ইন্ডাষ্ট্রিয়াল রিকনষ্ট্রাকসান কর্পোরেশান অব ইন্ডিয়া, আই আর সি আই, এখন নামটা সামান্য পাল্টে সংসদে গৃহীত আইন অনুযায়ী ইন্ডাষ্ট্রিয়াল রিকনস্ট্রাকসান ব্যাঙ্ক অব ইন্ডিয়া, আই আর বি আই করা হয়েছে। সুতরাং ইন্ডাষ্ট্রিজ ডেভেলপমেন্ট রেগুলেশান এ্যাক্ট, ১৯৫১ অনুযায়ী ইন্ডাষ্ট্রিয়াল রিকনস্ট্রাকসান ব্যাঙ্ক অব ইন্ডিয়া হচ্ছে কেন্দ্রীয় সরকারের সংস্থা। এর থেকেই পরিষ্কার বোঝা যে কোন রুগ্ন বন্ধ কারখানা অধিগ্রহণের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। এমন কোন আইন নেই যে আইনের বলে কোন কারখানা আমরা অধিগ্রহণ করতে পারি। জাতীয়করণ করতে পারি। জাতীয়করণ করতে গেলে কেন্দ্রীয় সরকারের অনুমতি নিয়ে করতে হয়। অধিগ্রহণের ক্ষমতা কেন্দ্রীয় সরকারের, [illegible] ক্ষমতা কেন্দ্রীয় সরকারের, আইন কেন্দ্রীয় সরকারের, আইন সংস্থা কেন্দ্রীয় সরকারের হাতে, তাহলে দায়িত্ব রাজ্যসরকারের হল কি করে? রাজ্য সরকারের দায়িত্ব হল পশ্চিমবঙ্গে শিল্প পরিবেশ এমন রাখা, পরিবেশগত কাঠামো এমন রাখা যাতে করে শিল্প রুগ্ন না হয়। রুগ্ন হলে আবার তাজা হতে পারে, কিন্তু কোন বন্ধ কারখানা নেবার ক্ষমতা রাজ্য সরকারের নেই। তাঁরা কি করেন, তাঁরা নিয়ে যদি রাজ্যসরকারকে অথরাইজড্ কন্ট্রোলার করতে পারেন আমরা নিতে পারি। গত ছয় বছরে ১৩টি সংস্থা যেমন লিলি বিস্কুটস প্রাইভেট লিমিটেড, লিলি বার্লি, ইন্ডিয়া হেলথ্ ইনস্টিটিউট এ্যান্ড ল্যাবোরেটরী, এইরকম বিভিন্ন সংস্থা, বিভিন্ন বন্ধ রুগ্ন কারখানা নিয়ে আমাদের দিয়েছেন আগের সরকার এবং বর্তমান সরকার। আমরা সেগুলি চালিয়েছি। আমরা কয়েকটি কারখানার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছি যে এগুলি টেক ওভার করুন, ন্যাশানালাইজ করুন, যেমন দুটি কারখানার নাম করছি - ন্যাশানাল ট্যানারী কোম্পানী, স্টীল এ্যান্ড এ্যালায়েড প্রোডাক্টস লিমিটেড। আমরা বারে বারে তদ্বির

করেছি যে এই দুটিকে টেক ওভার করুন, কেন্দ্রীয় সরকার করেননি। আমাদের হাতে আইন নেই, আমরা করতে পারিনি। আমরা বলেছি বেঙ্গল পটারিজ জাতীয় করণ করুন, ইন্ডিয়া মেশিনারী জাতীয় করণ করুন, জাতীয় করণের ক্ষমতা আমাদের নেই, কেন্দ্রীয় সরকারের আছে, কেন্দ্রীয় সরকার করেননি। সুতরাং রুগ্ন বন্ধ কারখানা খোলার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের, রাজ্য সরকারের নয়। রাজ্য সরকারকে কোন দায়িত্ব দিলে সেই দায়িত্ব গ্রহণ করার জন্য আমরা প্রস্তুত আছি। রাজ্য সরকারের পরিবেশ রক্ষা করার যে কাজ সেই কাজ আমরা করে চলেছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জবাবে বলেছেন যে ইউনিয়ন সরকার ৬ বছরের মধ্যে মাত্র ২টি কারখানার তদন্ত করে বিহীত ব্যবস্থা নিয়েছেন। আপনি অবশ্য কতকগুলি নাম করলেন, তাহলেও আমি আরো পরিষ্কার করে জানাতে চাই তাহলে কি এই পিরিয়ডে আমাদের এই রাজ্যে আর কোন কলকারখানা বন্ধ হয়ে যায়নি, রুগ্ন হয়নি? এবং যদি হয়ে থাকে তাহলে সেইসব কারখানার ক্ষেত্রে ইউনিয়ন সরকার কোন তদন্ত বা কোন বিহীত ব্যবস্থা কি নেননি? এটা কি আপনি পরিষ্কার করে জানাবেন?

**শ্রী নির্মল কুমার বোস :** এটা অত্যন্ত পরিষ্কার যে তাঁরা নিজেদের দায়িত্বে কিছু করেননি। আমরা যেগুলি করতে বলেছি সেগুলিও তাঁরা করেননি। আমরা বিভিন্ন সংস্থা অধিগ্রহণ করুন, জাতীয়করণ করুন বলেছি কিন্তু একটাও করেননি। মুখ্যমন্ত্রী মহাশয় আমাদের পক্ষ থেকে প্রধান মন্ত্রীর সঙ্গে সাক্ষাত করেছেন যখন শ্রীমতী ইন্দিরা গান্ধী ছিলেন তখন, এখন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী হয়েছেন, তাঁর সঙ্গে সাক্ষাত করে বলেছেন, কিন্তু আমরা কোন সাড়া শব্দ পাচ্ছি না।

**[12.40 - 12.50 P.M.]**

**শ্রী হবিবুর রহমান :** মন্ত্রীমহাশয় জানাবেন কি, বিগত ৬ বছরে পশ্চিমবাংলায় কতগুলি কারখানা বন্ধ হয়েছে এবং কি কি কারণে বন্ধ হয়েছে?

**শ্রী নির্মল কুমার বসু :** এই প্রশ্ন থেকে আপনার এই প্রশ্ন আসেনা। আপনি পুনরায় প্রশ্ন দেন এবং যদি এ্যাডমিটেড হয় তাহলে উত্তর দেব।

**শ্রী কমল সরকার :** এই রাজ্যে কারখানা বন্ধ হবার ব্যাপকতা এবং বিস্তৃতি যখন বাড়ছে তখন এই বন্ধ কারখানা খোলার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের উপর কি কি নিষেধাজ্ঞা আরোপিত হয়েছে জানাবেন কি? আমি আরও জানতে চাইছি, কোন কারখানা খুলতে হলে অতীত মালিকের যত রকম দায় দায়িত্ব আছে সেটা শোধ না করলে রাজ্য সরকার সেগুলি নিতে পারবেন না এরকম কোন অর্ডার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এসেছে কি?

**শ্রী নির্মল কুমার বসু :** মাননীয় সদস্যের প্রশ্নের মধ্যে একটু ভুল আছে। কোন রকম নিষেধাজ্ঞা আমাদের কাছে আসেনি। যেক্ষেত্রে আমরা অথরাইজড কন্ট্রোলার সেই অধিগৃহীত কারখানার দায়িত্ব আমাদের উপর দেওয়া হয়েছে। ১৩টি অধিগৃহীত কারখানা কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করে আমাদের দায়িত্ব দিলেন। আমরা তার মধ্যে ৩টিকে জাতীয়করণ করেছি এবং ১টি এখনও রাষ্ট্রপতির স্বাক্ষরের জন্য পড়ে আছে, অনুমোদন পায়নি। কৃষ্ণা গ্লাসের অধিগ্রহণ ১২ বছর পার হয়ে গেছে বলে আমরা অর্ডিন্যান্স করে রাজ্যপালের মাধ্যমে কেন্দ্রের কাছে পাঠিয়েছি। তাঁরা বললেন অধিগ্রহণের পর যে দায় দায়িত্ব আছে সেটা তোমাদের নিতে হবে। কৃষ্ণাগ্লাসের সমস্ত রকম দায় দায়িত্ব নিতে হলে প্রায় ১ কোটি ৩০ লক্ষ টাকা দিতে হবে। এত টাকা আমাদের নেই। নিয়মটা

হল কেন্দ্রীয় সরকার কর্তৃক যেগুলি অধিগৃহীত রাজ্য সরকার সেগুলি পরিচালনা করবেন। কিন্তু ওখানকার কর্তৃপক্ষ এর আগে ব্যাঙ্ক থেকে কিভাবে টাকা নিয়েছে বা টাকা আত্মসাৎ করেছে কিনা সেটা আমরা জানিনা। কাজেই এই অবস্থায় আমরা দায়িত্ব নেব কেন এবং সেইজন্যই আপত্তি করেছে। এরকম হলে আর-আমরা দায়িত্ব নিতে পারবনা। এই ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রীকে চিঠি দিয়েছি। তবে এখন পর্যন্ত ওই চিঠির কোন জবাব পাইনি।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য ঃ** মন্ত্রীমহাশয় তদন্তের কথা বললেন। আমরা জানি বিভিন্ন কারণে বহু কারখানা বন্ধ হয়েছে এবং গত ৬ বছরে দুটি ক্ষেত্রে তদন্ত করা হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে কারখানা বন্ধ হবার পর নিশ্চয়ই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এরকম কোন ইনফর্মেসন থাকে যে কোন কোন বিষয়ের উপর তদন্ত হবে।

**শ্রী নির্মল কুমার বসু ঃ** ১৯৫১ সালে আইন চালু হয়েছে এরকম বন্ধ কারখানা নিতে গেলে কি কি করতে হবে। অর্থাৎ তাদের অবস্থা কি রকম, ভায়াবেলিটি আছে কিনা, টাকা পয়সা কত আছে ইত্যাদি সব দেখতে হবে। আমাদের কাজ হচ্ছে যে কারখানা বন্ধ হয়েছে, রুগ্ন হয়েছে তার খোঁজখবর করে কেন্দ্রীয় সরকারের কাছে তদবীর করা এবং তাঁদের বলা যে এগুলি করা হোক। আমাদের পক্ষ থেকে মুখ্যমন্ত্রী বলছেন কিন্তু বাস্তবে দেখছি কাজ কিছু হচ্ছেনা এবং ওঁরা এগুতে চাচ্ছেন না।

**শ্রী সুকুমার রায় ঃ** মন্ত্রী মহাশয় বললেন সিক ইউনিট যেগুলি আছে, সেগুলি খোলার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। কিন্তু সিক হবার আগে যে নিয়ন্ত্রণ আইন আছে সেই আইন ইম্পলিমেন্ট করে যাতে সিক না হয় তার পশ্চিমবঙ্গ সরকারের কোন রোল কি নাই?

**শ্রী নির্মল কুমার বসু ঃ** এর উত্তর আমি আগেই দিয়েছি। আমাদের যে দায়িত্ব রুগ্ন হবার আগে যাতে রুগ্ন না হয়, তার জন্য সুযোগ সুবিধা সেটা আমরা দিই। কিন্তু অধিগ্রহণ করার আইন আমাদের হাতে নেই। ওঁরা এই ক্ষমতা আমাদের দিয়ে দিন - আমরা খুশী হয়ে তা গ্রহণ করবো।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** আপনার উত্তরে জানতে পারলাম যে একাধিক কারখানা বন্ধ এবং রুগ্ন হয়ে পড়েছে। এবং পশ্চিমবঙ্গ সরকার দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও মাত্র দুটির বেলায় তদন্ত হয়েছে এবং ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই ব্যবস্থার আগে আইনে এই রকম উল্লেখ রাখা কি সম্ভব যে এই রকম অবস্থা হলে রাজ্য বা কেউ দৃষ্টি আকর্ষণ করলে বাধ্যতামূলকভাবে এনকোয়ারী করবে এবং ষ্টেপ নেবে। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে এই রকম কোন ষ্ট্যাটুটারী চেঞ্জের যে আইন আছে - এই আইনের প্রয়োজনীয়তা বুঝে আইন পরিবর্তন করতে বাধ্য থাকবে, এই রকমভাবে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন কিনা - বা এই কোন আইন পশ্চিমবঙ্গ সরকার করবেন কিনা, বা এই রকম আইন করবার জন্য কেন্দ্রীয় সরকারকে বলবেন কিনা?

**শ্রী নির্মল কুমার বসু ঃ** মাননীয় সদস্যের প্রস্তাব আমরা বিবেচনা করবো।

## Share of Government advertisements in newspapers

***549,** (Admitted question No. *883.) **Shri Abdur Rauf Ansari:** Will the Minister-in-charge of the Information and Cultural Affairs Department be pleased to state—

(a) What was the Share of small, medium and big newspapers in the State Government's advertisements during 1983 and 1984 ;

(b) whether the share of small, medium and big newspapers was in tune with the recommendations of the Fact Finding Committee on small and medium newspapers; and

(c) value of Sate Government advertisements released to small, medium and big newspapers during the period mentioned above?

**Mr. Speaker** : The answer to this question seems to be long and as such, it may be laid on the table.

**Shri Probhas Chandra Phodikar :**

Figures are given according to financial year i.e. from April'83 to March'84 and from April'84 to Janurary'85 which are as follows:

**1983-84**

Small papers ... 16.5%

Medium papers ... 36.5%

Big papers ... 47%

**From April'84 to January'85**

Small Papers ... 16.3%

Medium papers ... 36.2%

Big papers ... 47.5%

It is in tune with present advertisement policy accepted by the State Government based on the recommendations of the Fact Finding Committee on Small and Medium News papers.

**1983-84**

Small News papers ... **Rs.23,44,002/-**

Medium papers ... **Rs.41,54,637/-**

Big papers ... **Rs.57,64,236/-**

**From April'84 to Janurary'85**

| | | |
|---|---|---|
| Small News papers | ... | Rs.19,90,904/- |
| Medium News papers | ... | Rs.45,42,480/- |
| Big News papers | ... | Rs.59,50,439/- |

**শ্রী কাশীনাথ মিশ্র :** এই যে ক্ষুদ্র এবং মাঝারি পত্রিকাগুলির জন্য যে Fact Findings Committee যে রেকমেন্ডসনগুলি আছে, তার মধ্যে কি কি সুপারিশ করা হয়েছে?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার :** Fact Findings Committee যে বসানো হয়েছিল, তারা ৪৪টি রেকমেন্ডসন করে। আমরা তার মধ্যে ২২টি পুরোপুরি মেনে নিয়েছি। এটা ছিল Six Members Committee in revised form বাকী যেগুলি আছে সেগুলি কিছু কিছু কেন্দ্রীয় সরকারের সঙ্গে সম্পর্কযুক্ত। আর বাকী কিছু কিছু পত্রিকার কর্তাদের সঙ্গে সম্পর্কযুক্ত। বিস্তৃতটা এই বইয়ের মধ্যে পাওয়া যাবে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** আপনি যে বললেন তার থেকে বলছি যে যেগুলি কেন্দ্রীয় সরকারের সঙ্গে সম্পর্কযুক্ত - এ সম্বন্ধে আপনি কেন্দ্রীয় সরকারের আলোচনা করেছেন কিনা?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার :** কেন্দ্রীয় সরকারের সঙ্গে সংশ্লিষ্ট ব্যাপারে যোগাযোগ করা হয়েছে।

**[ 12.50 - 1.00 P.M. ]**

**শ্রী শচীন সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ফ্যাক্ট, ফাইন্ডিংস্ কমিটির বেশীর ভাগে রেকমেন্ডেশন তো আপনারা মেনে নিয়েছেন, এই ক্ষেত্রে বর্তমানে মাঝারী সংবাদপত্র তাদের ক্ষেত্রে কত পার্সেন্ট দিচ্ছেন বর্তমানে আর আগে ওঁদের আমলে কত পার্সেন্ট দেওয়া হতো, সেটা জানাবেন কি?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার :** ফ্যাক্ট ফাইন্ডিংস কমিটির সুপারিশ গুলো পাওয়ার আগে যে ভাবে হতো, তার একটা মোটামুটি হিসাব আছে, বিভিন্ন বছর সেটা নানা ভাবে ভ্যারি করেছে। সাধারণতঃ সুপারিশে স্মল নিউজ পেপার বলা হয় যাদের, তারা হচ্ছে ১৫ হাজারের কম যাদের পাবলিকেশন, আর ১৫ হাজার থেকে ৫০ হাজার পর্যন্ত যাদের পাবলিকেশন, তাদের মিডিয়াম বলা হয়। আর যাদের পাবলিকেশন ৫০ হাজারের উপর তাদের বৃহৎ পত্রিকা বলা হয়। স্মল নিউজ পেপার তাদের ছিল ৮.৭ পার্সেন্ট, সেটা সুপারিশ আছে ১৫ পার্সেন্ট। আমরা ১৬.৫ পার্সেন্ট পর্যন্ত দিয়েছি। যেটা মিডিয়াম পেপার সেখানে ছিল ২৬ পার্সেন্ট, সেটা সুপারিশ করা হয়েছে ৩৫ পার্সেন্ট, আমরা ৩৫ পার্সেন্ট কভার করেছি। আর বৃহৎ পত্রিকা যেগুলো, আগে যারা সিংহ ভাগ পেত, তারা ৬৫ পার্সেন্ট পেত, সুপারিশে তাদের জন্য আছে ৫০ পার্সেন্ট। আমরা এই বছর দিয়েছি ৪৭.৫ পার্সেন্ট।

### সুন্দরবনে ভ্রমণের ব্যবস্থা

*৫৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮৮।) **শ্রীসুভাষ নস্কর :** পর্যটন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, সুন্দরবনে সাধারণ মানুষের ভ্রমণের জন্য সরকারীভাবে কোন স্থায়ী ব্যবস্থা নেই; এবং

(খ) সত্য হইলে, উক্ত ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণের কথা সরকারের বিবেচনাধীন আছে কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :**

ক) পর্যটন বিভাগের লঞ্চে সুন্দরবনে ভ্রমনের ব্যবস্থা আছে।

খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন, সুন্দরবনে এত বেশী গাছ কাটা হচ্ছে, যার ফলে সুন্দরবন ক্রমশঃ সংকুচিত হয়ে যাচ্ছে।

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** হ্যাঁ, এই বিষয়ে অবগত আছি, তবে বেশী কাটা হয়নি, কিছু কিছু গাছ কাটা হচ্ছে, দুষ্কৃতকারীরা কিছু কিছু গাছ কেটে নিয়ে যাচ্ছে।

**শ্রী প্রবোধ কুমার পুরকায়েত :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি বললেন যে এই সুন্দরবনে ভ্রমনের ব্যবস্থা আছে, সেটা প্রয়োজনের তুলনায় অপ্রতুল, সেই জন্য এই ভ্রমনের ব্যবস্থাটাকে জোরদার করার জন্য কোন বিশেষ পরিকল্পনা নিচ্ছেন কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** জোরদার করার একটা চেষ্টা হচ্ছে। বর্তমানে একটা লঞ্চ আছে ভ্রমনের জন্য, আর একটা লঞ্চ কেনার ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সুন্দরবনে এই যে লঞ্চে বেড়াবার ব্যবস্থা, এটা যেখান পর্যন্ত আছে, তাতে টোটাল সুন্দরবনকে কভার করে না। এই টোটাল সুন্দরবনকে কভার করার জন্য কোন কমপ্রিহেন্সিভ ষ্টাডি করেছেন কি, যে কত রেভিনিউ আর্ন হবে, যদি এটা করেন এই সম্পর্কে ষ্টাডি করেছেন কি, যদি করে থাকেন তাহলে কি সিদ্ধান্ত নিয়েছেন?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** সুন্দরবন সম্পর্কে এই প্রথম সজনেখালিতে এই ধরণের পর্য্যটন আবাস করা হলো, যেটা ডিসেম্বর মাসে খোলা হয়েছে। আগামী দিনে যাতে আরও অন্যান্য ব্যবস্থা করতে পারি তার জন্য পরিকল্পনা নেওয়া হচ্ছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয়, সুন্দরবন বেড়াবার ব্যবস্থা আছে মধুকর এবং বনহংসী লঞ্চের মাধ্যমে। কিন্তু এই জাতীয় লঞ্চে করে বেড়ানো অত্যন্ত ব্যয় সাপেক্ষ, সেই জন্য আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, সেখানে যদি ভটভটিয়ার ব্যবস্থা করা যায়, তাহলে তো অনেক সুলভে বেড়ানো যেতে পারে?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** সুন্দরবনের যে সব অঞ্চল দিয়ে বেড়াবার ব্যবস্থা হয়েছে, সেই সব অঞ্চল দিয়ে ভটভটি নিয়ে পর্য্যটকদের যাওয়া নিরাপদ নয়। আর আমাদের মধুকর বলে একটা লঞ্চ আছে, বনহংসী নয়।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সজনেখালি তো থাকার যে ব্যবস্থা করা হয়েছে, সেখানে বিদ্যুৎ দেবার কোন প্রভিশন আছে কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** ঐ এলাকাতে কোথাও বিদ্যুৎ নেই, তবে আমরা মাঝেমধ্যে জেনারেটার

দিয়ে বিদ্যুতের ব্যবস্থা করে থাকি। রুরাল ইলেকট্রিফিকেশন স্কীমে গোসাবায় বিদ্যুৎ আসার কথা হচ্ছে। সুন্দরবন ডেভলপমেন্ট অথরিটির সঙ্গে কথা হয়েছে, ঐ বৈদ্যুতীকরণ হলে, আমরা টুরিষ্ট লজে বিদ্যুৎ নিয়ে যেতে পারবো সজনেখালিতে।

**শ্রী শেখ ইমাজুদ্দীন :** সুন্দরবনে বেড়াবার জন্য যে লঞ্চ আছে তার ভাড়া কত এবং কোন কোন অঞ্চল দিয়ে সেটা যায় জানাবেন কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** ৮ ঘন্টা চালালে একটি লঞ্চের খরচ পড়ে ৪ হাজার টাকা এবং একটি লঞ্চে ৬০ জন যেতে পারে। ব্যক্তিগতভাবে ভাড়া লাগে ১ দিনের জন্য ১৫০ টাকা এবং সেই হিসেবে দুদিনে লাগে ৩৫০ টাকা।

## Sale of some industrial units

***551.** (Admitted question No. *991.) **Shri Soumendra Nath Mitra :** Will the Minister-in-charge of the Industrial Reconstruction Department be pleased to state—

(a) Whather it is a fact that the State Government is trying to sell to private entrepreneurs some of the industrial units, which are under the management of the State Government appointed as Authorised Controller under I.(D. & R.) Act by the Government of India; and

(b) if so,—

(i) the names of such units which the State Government is trying to sell to private entrepreneurs,

(ii) the names of prospective buyers/private entrepreneurs with whom the State Government is negotiating for sale of these units, and

(iii) what is the present position in the matter?

**Shri Nirmal Kumar Bose :**

(a) No. In 1983, the State Government made an offer to sell some of these units to Private entrepreneurs who would be willing to run these units. Subject to certain conditions imposed by the Govt. As no genuine offer was received this was not pursued.

(b) Does not arise.

**শ্রী আব্দুল মান্নান :** মন্ত্রীমহাশয় বললেন ১৯৮৩ সালে একবার চেষ্টা করেছিলাম। কোন কোন ইউনিটের ক্ষেত্রে এই চেষ্টা করেছিলেন জানাবেন কি?

**শ্রী নির্মল কুমার বসু :** আমাদের হাতে অধিগৃহীত কারখানা যতগুলি ছিল তার সবগুলিকে কয়েকটা শর্তসাপেক্ষ বিক্রি করে দেবার কথা ভেবেছিলাম এবং কয়েকটাকে জাতীয়করণ করি। ১৩টি কারখানার মধ্যে ৩টিকে জাতীয়করণ করা হয়েছে এবং ১০টি এখনও বাকী আছে। আমরা সবগুলি নিয়েই আলোচনা করছি।

**শ্রী আব্দুল মান্নান :** এই শর্তগুলি কি ছিল জানাবেন কি?

**শ্রী নির্মল কুমার বসু :** প্রধান শর্ত ছিল কোন কর্মরত শ্রমিককে ছাঁটাই করা চলবেনা। কোন একটা কারখানা অধিগ্রহণ করে চালাবার প্রধান উদ্দেশ্য হল কোন শ্রমিক যেন কর্মচ্যুত না হয়। অর্থাৎ আমরা চাই নূতন মালিক যিনি কিনে নেবেন তাঁরা কোন শ্রমিককে ছাঁটাই করতে পারবেন না এবং শ্রমিকদের সার্ভিস কন্ডিশনের ব্যাপারে যে সমস্ত সুযোগ সুবিধা রয়েছে সেক্ষেত্রে শ্রমিকদের অসুবিধা হয় এরকম কোন পরিবর্তন করতে পারবেন না এই ছিল শর্ত।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ১৩টি অধিগৃহীত কারখানা রয়েছে এগুলি জাতীয়করণ করবার জন্য কি কি পদক্ষেপ নিয়েছেন এবং কি কি বাধার সম্মুখীন হয়েছেন?

**শ্রী নির্মল কুমার বসু :** এই ব্যাপারে আমি আগেও বলেছি, আবার বলছি। আমাদের হাতে যে ১৩টি এল তার মধ্যে কিছু কিছু আমরা জাতীয়করণ করব। আপাততঃ আমরা ৩টি জাতীয়করণ করেছি - সরস্বতী প্রেস, ইস্টার্ন ডিস্টিলারি এবং ন্যাশনাল আয়রণ। ব্রীটানিয়া ইঞ্জিনিয়ারিং সম্বন্ধে বিধানসভায় সর্বসম্মতিক্রমে বিল পাশ হয়েছে। আমরা রাষ্ট্রপতির কাছে পাঠিয়েছি কিন্তু এখনও তাঁর সম্মতি পাইনি। এগুলো হয়ে গেলে আর বাকী থাকবে ৯টি। তবে একটা কথা মনে রাখবেন অধিগৃহীত কারখানা রাখা যায়না। এর স্ট্যাটাস্ বা মর্যাদা কি হবে, ভবিষ্যতে যে সম্পর্কে কেন্দ্রীয় সরকার ইচ্ছা করলে ডিনোটিফাই করতে পারেন। আই আর সি এ অথরাইজড কন্ট্রোলার ছিল এরকম ৩টি কারখানা কেন্দ্রীয় সরকার ডিনোটিফাই করে দিয়েছে এবং তার ফলে কয়েক হাজার শ্রমিক, কর্মচারী রাস্তায় এসে বসেছে। আমরা কিছু জাতীয়করণ করবার চেষ্টা করেছিলাম এবং কিছু বিক্রি করবার চেষ্টা করেছিলাম। কিন্তু যারা কিনতে চায় তারা বলল দেড়শ/দুশো শ্রমিক ছাঁটাই করতে হবে। আমরা তাদের এই প্রস্তাবে রাজী নই। সুতরাং আমরা ঠিক করেছি আর যে কয়টা কারখানা আছে সবগুলিকে জাতীয়করণ করব এবং সেটা করব পর্যায়ক্রমে। এবছর দুটির কথা বলা হয়েছে। এখানে একটা কথা আপনাদের জানাচ্ছি, অধিগ্রহনের দায় দায়িত্ব নিতে আমরা রাজী আছি কিন্তু অধিগ্রহণের পূর্বে যে দায় দায়িত্ব রয়েছে সেই বোঝা এত বেশী যার ফলে ৬ কোটি টাকায় যে কাজ করতে পারতাম সেটা করতে আমাদের ২০ কোটি টাকা লাগবে। এইসব কারণে এবং অসুবিধার জন্য আমরা কিছু করতে পারছি না। তাছাড়া কেন্দ্রীয় সরকার ডিসেম্বর মাসে তাদের যে নূতন আদেশ দিয়েছেন জাতীয়করণ করবার ব্যাপারে সেটাও একটা বড় বাধা হয়ে দাঁড়িয়েছে।

**শ্রী কমল সরকার :** স্যার, রোজই দেখছি অনেক প্রশ্ন আসছে, অথচ তার এ্যানসার দেওয়ার সময় হচ্ছে না, সেগুলি কি পরে জবাবের সাথে ছাপিয়ে দেবেন?

**মিঃ স্পীকার :** উত্তর সব এসে গেছে। সেগুলি লাইব্রেরী টেবলে আছে, সেখানে গিয়ে দেখে নেবেন।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### সরকার কতৃক চলচ্চিত্র নির্মাণ

*৫৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৮।) শ্রী বিভূতিভূষণ দে : তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫ (ফ্রেব্রয়ারী মাস পর্যন্ত) পশ্চিমবঙ্গ সরকার কি কি চলচ্চিত্র নিমার্ণ করেছেন; এবং

(খ) উক্ত ছবিগুলি মুক্তিলাভ করেছে কিনা?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এই সময়ে পশ্চিমবঙ্গ সরকার ৪টি তথ্যচিত্র ও ২৩টি সংবাদ আলেখ্য নিমার্ন করেছেন। কোন কাহিনীচিত্র তৈরী করেন নি।

(খ) হ্যাঁ; উক্ত ছবিগুলোর মধ্যে ১ টি তথ্যচিত্র ও ২১টি সংবাদ আলেখ্য মুক্তিলাভ করেছে।

### চিনি উন্নয়ন কর্পোরেশনের অধীনে চিনিকল

*৫৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১২।) ডাঃ মোতাহার হোসেন : শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিমবঙ্গ চিনি শিল্প উন্নয়ন কর্পোরেশনের অধীনে বর্তমানে কয়টি চিনিকল চালু আছে; এবং

(খ) ১৯৭৭-৭৮ আর্থিক বছর হইতে এ পর্যন্ত উক্ত সংস্থায় লাভ/ক্ষতির পরিমাণ কত (বছরওয়ারী হিসাব)?

**শিল্প ও বানিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) একটি;

(খ) লাভ হয় নাই। ক্ষতির পরিমাণ নিম্নরুপ ঃ-

| বছর | ক্ষতির পরিমাণ |
|---|---|
| ১৯৭৭-৭৮ | টাকা ৪৩,৪১,১১৯.৭১ |
| ১৯৭৮-৭৯ | টাকা ৫৮,৮৭,৭৩৭.৬৫ |
| ১৯৭৯-৮০ | টাকা ৫৮,০৭,৬৩৫.৪৪ |
| ১৯৮০-৮১ | টাকা ৫৩,৫৬,৬৪৭.৪৭ |
| ১৯৮১-৮২ | টাকা ২১,২৪,২১৫.৭৬ |
| ১৯৮২-৮৩ | টাকা ৬৮,৪১,৩১২.৪৪ |

১৯৮৩-৮৪ — অডিটেড হিসাব এখনও পাওয়া যায় নাই।

১৯৮৪-৮৫ — হিসাবের কাজ চলিতেছে।

**সজনেখালি টুরিষ্ট লজে পানীয় জল সরবরাহ**

*৫৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪০।) **শ্রীগণেশচন্দ্র মন্ডল :** পর্যটন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) সজনেখালি টুরিষ্ট লজে বর্তমানে কি পদ্ধতিতে পানীয় জল সরবরাহ করা হয়;

(খ) ঐ লজে স্থায়ীভাবে পানীয় জল সরবরাহ করার কোন প্রস্তাব সরকারের আছে কিনা; এবং

(গ) ঐ লজে স্থলপথে যাতায়াতের জন্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বনবিভাগের সহযোগিতায় মোটর চালিত নৌকায় করে বিদ্যা হতে পানীয় জল এনে লজে সরবরাহ করা হয়।

(খ) আছে।

(গ) না।

**Appointment of a retired person as Managing Director**

***555.** (Admitted question No. *2474.) **Shri Abdul Karim Chowdhury :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) if it is fact that a non-techinical retired person has been appointed as Managing Director of West Bengal Pharmaceuticals and Phytochemicals Development Corporatin; and

(b) if so, the reson thereof,

**Minister-in-charge for the Commerce and Industries Deptt.**

(a) Yes.

(b) Pending selection of a qualified candidate, this has been done as a stop-gap measure.

**জলপাইগুড়ি জেলার বীরকিটি ইরিগেশন প্রজেক্ট**

*৫৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৪।) **শ্রীযোগেন্দ্রনাথ সিংহরায় :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) জলপাইগুড়ি জেলার ফালাকাটা ব্লকের জটেশ্বর গ্রাম পঞ্চায়েত এলাকায় "বীরকিটি ইরিগেশন প্রজেক্ট" নামে কোন প্রকল্পের কাজ সরকার ইতিপূর্বে গ্রহণ করিয়াছেন কিনা;

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, উক্ত প্রকল্পের কাজ কোন্ সালে আরম্ভ হইয়াছে; এবং

(গ) উক্ত প্রকল্পে এ পর্যন্ত কত টাকা খরচ হইয়াছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রকল্পের কাজ গ্রহণ করা হইয়াছিল।

(খ) ১৯৬০ সালে।

(গ) প্রকল্পটির জন্য এ পর্যন্ত মোট খরচ হইয়াছে ১২,৩৫,১৯০ টাকা। ইহার মধ্যে রিমডেলিংয়ের কাজে ১৯৭৬-৭৭ সালে ৬,১৯,১৫৮ টাকা খরচ হইয়াছিল।

**আরামবাগ মহকুমায় শিল্প কারখানা**

*৫৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৮।) **শ্রীশিবপ্রসাদ মালিক :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) হুগলী জেলার আরামবাগ মহকুমায় শিল্প কারখানা স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনা কবে নাগাত বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শিল্প ও বানিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সরকারের এইরূপ কোন পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**অযোধ্যা পাহাড়ে পর্যটন কেন্দ্র**

*৫৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭৩।) **শ্রী সুধাংশুশেখর মাঝি :** পর্যটন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড়ে পর্যটন কেন্দ্র স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) অযোধ্যা পাহাড়ে ৫০ শয্যা বিশিষ্ট একটি পর্যটন আবাস গত ১৯৮৩ সালের অক্টোবর মাস থেকে চলছে। এই আবাস সম্প্রসারনের কাজ হাতে নেওয়া হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**সরকার কর্তৃক কয়লাখনি পরিচালনা**

*৫৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৫।) **শ্রী বামাপদ মুখার্জী :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিমবঙ্গ সরকার কোন কয়লাখনি পরিচালনায় বা কয়লা উৎপাদনের কাজ নিজের হাতে নেবার কথা ভাবছেন কিনা; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**শিল্প ও বানিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) উত্তরবঙ্গের বাগরাকোট এবং ডালিনকোট কয়লাখনি দুইটির পরিচালন ভার গ্রহণ ও খনি দুইটি হইতে কয়লা উত্তোলনের জন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে ২৮শে ফেব্রুয়ারী, ১৯৮৫ তারিখে শর্তাধীন অনুমতি দিয়েছেন। রাজ্য সরকারের বন দপ্তর, পরিবেশ দপ্তর ও অন্যান্য দপ্তরের সহিত বিষয়টি এখন গ্রহণ করা হবে। তারপর কেন্দ্রীয় কৃষি দপ্তর ও অন্যান্য সংশ্লিষ্ট দপ্তরের অনুমোদনের জন্য লেখা হবে।

(২) দক্ষিণবঙ্গের কয়লাখনিগুলির বিষয়ে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এখনও ইতিবাচক কোন সাড়া পাওয়া যায় নি।

### বোয়ালিয়া খাল বেসিন ড্রেনেজ স্কীম

*৫৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯১।) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) হাওড়া জেলার বোয়ালিয়া খাল বেসিন ড্রেনেজ স্কীম নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকিলে, উক্ত স্কীমের জন্য এ পর্যন্ত কত টাকা মঞ্জুর করা হইয়াছে; এবং

(গ) উক্ত স্কীমটির কাজ কবে নাগাত আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) উক্ত স্কীমের জন্য ১৮.১০ লক্ষ টাকা মঞ্জুর হয়েছে, এবং ফেব্রুয়ারী ১৯৮৫ পর্যন্ত ১৩.৪৬ লক্ষ টাকা খরচ হয়েছে।

(গ) এ প্রশ্ন ওঠে না।

### আদিবাসী চর্চা কেন্দ্র ও লোকরঞ্জন শাখা

*৫৬১। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৪২।) **শ্রী অনন্ত সরেন ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৭৭ সালের জুন মাস হইতে এ পর্যন্ত পশ্চিমবঙ্গে মোট কতগুলি আদিবাসী চর্চা কেন্দ্র ও লোকরঞ্জন শাখা খোলা হইয়াছে (জেলাওয়ারী হিসাব);

(খ) আদিবাসী চলচ্চিত্র করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা;

(গ) থাকিলে, উক্ত পরিকল্পনা কবে নাগাত বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়;

(ঘ) বর্তমানে ঝাড়গ্রাম লোকরঞ্জন শাখায় শিল্পীদের সংখ্যা কত; এবং

(ঙ) উক্ত শাখা সম্প্রসারণের কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৭৭ সালের জুন মাস হইতে এ পর্যন্ত মোট দুটি উপজাতি সংস্কৃতি চর্চা কেন্দ্র খোলা হয়েছে। মেদিনীপুর ১টি এবং বীরভূমে ১টি। এই সময়ে ঝাড়গ্রামে ১টি আদিবাসী লোকরঞ্জন শাখা খোলা হয়েছে।

(খ) আদিবাসীদের উপর চলচ্চিত্র নির্মাণের কোন পরিকল্পনা বর্তমানে সরকারের নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) ঝাড়গ্রাম লোকরঞ্জন শাখায় শিল্পীদের সংখ্যা ২১।

(ঙ) উক্ত শাখা সম্প্রসারণের কোন পরিকল্পনা বর্তমানে সরকারের নেই।

**নদীয়া জেলা চাকদা থানার কয়েকটি অঞ্চলে ভাগীরথীর ভাঙন প্রতিরোধ**

*৫৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১০১৯।) **শ্রী সুভাষ বসু :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) নদীয়া জেলার চাকদা থানার অন্তর্গত সান্যালচর পোড়াডাঙ্গা, মুকুন্দনগর, চরনরসরাই, রায়ডাঙ্গা, উমাপুর প্রভৃতি গ্রামে, রাণাঘাট থানার তারাপুর, সুরেশনগর, কুমলে ইত্যাদি অঞ্চলে এবং শান্তিপুর থানার নৃসিংহপুর অঞ্চলে ভাগীরথীর তীরে ব্যাপক ভাঙ্গনের ফলে উক্ত গ্রামগুলির ব্যাপক ক্ষতি হতে চলেছে এই মর্মে সরকারের নিকট কোন তথ্য আছে কিনা;

(খ) থাকলে, উক্ত ভাঙ্গন প্রতিরোধের জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট উপযুক্ত ব্যবস্থা গ্রহণের অনুরোধ করেছেন কিনা; এবং

(গ) "খ" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, উক্ত ব্যাপারে কেন্দ্রীয় সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) না। কারণ, নদী ভাঙ্গণ প্রতিরোধের ব্যবস্থা রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত। রাজ্য সরকার সীমিত আর্থিক ক্ষমতাতে ক্ষতিগ্রস্ত নদীপাড়গুলির কিছু কিছু মেরামতের ব্যবস্থা গ্রহণ করিয়া থাকে।

(গ) এ প্রশ্ন ওঠে না।

**হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স**

*৫৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১২৩।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) কেন্দ্রীয় সরকারের আর্থিক সাহায্য না পাওয়া গেলেও হলদিয়াতে পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স স্থাপন করা হবে - এ ধরনের কোন সিদ্ধান্ত রাজ্য সরকার গ্রহণ করেছেন কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, উক্ত শিল্প স্থাপনের জন্য অর্থ সংস্থানের কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**শিল্প ও বানিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিভিন্ন অগ্রনী বাণিজ্যিক প্রতিষ্ঠানের সহিত হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্সের মূলধনে অংশ গ্রহণ করার ব্যাপারে বর্তমানে আলোচনা চলিতেছে।

**বর্ধমান জেলার কুনুর নদী সংস্কার**

*৫৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৮।) **শ্রী শ্রীধর মালিক ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্ধমান জেলার কুনুর নদীর সংস্কারের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, এই পরিকল্পনাটি কবে নাগাত কার্যকরী করা হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাততঃ পরিকল্পনা রূপায়ন স্থগিত আছে।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**সল্টলেকে ইলেকট্রনিক্স কারখানা**

*৫৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৭।) **শ্রী সরল দেব ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, সল্টলেকে ইলেট্রনিক্স কারখানা স্থাপনের জন্য রাজ্য সরকার ১০০ একর জমি দিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, উক্ত কারখানা স্থাপনে কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া গিয়াছে কিনা?

**শিল্প ও বানিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সল্টলেকে ইলেকট্রনিক্স কারখানা স্থাপনের জন্য রাজ্য সরকার ৯৩ একর জমি দিয়াছেন, এবং ইতিপূর্বে রাজ্য সরকার আরও ৪০ একর জমি দিয়াছেন।

(খ) যে সব ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের অনুমোদন প্রয়োজন, সেই সব ক্ষেত্রে অনুমোদন লাভের চেষ্টা করা হ'বে।

**ঘাটাল মাস্টার প্ল্যান**

*৫৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯৪।) **শ্রী গোপাল মন্ডল ঃ** গত ৩০-৩-১৯৮৩ তারিখের প্রশ্ন নং *২০১ (অনুমোদিত প্রশ্ন নং *৩৩১)-এর উত্তর উল্লেখপূর্বক সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এ পর্যন্ত ঘাটাল মাস্টার প্ল্যানের কি কি কাজ হয়েছে;

(খ) এই পরিকল্পনা ডিটেলিং-এর কাজ কতদুর অগ্রসর হয়েছে; এবং

(গ) যদি এখনও পর্যন্ত উক্ত ডিটেলিং-এর কাজ আরম্ভ না হয়, আরম্ভ করার বাধা কোথায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রকল্পের মূল কাজ শুরু হয় নাই। তবে প্রাথমিক কাজ হিসাবে -

(১) কংসাবতী পাইলট চ্যানেলের কাজ (আংশিক)

(২) ঘাটালে সাবডিভিশন অফিস ষ্টাফ কোয়াটার নির্মানি প্রভৃতির জন্য জমি অধিগ্রহণ।

(৩) সাবডিভিশন অফিস ও ষ্টাফ কোয়াটার নির্মাণ।

(৪) কিছু কিছু বন্যা নিয়ন্ত্রনের কাজ হয়েছে।

(খ) এই পরিকল্পনার—

(১) শ্রী রামপুর ঘাট হইতে ঢেউভাঙ্গা পর্যন্ত নিউকসাই নদীর পূর্ন খননের বিষয়ে জরিপের কাজ।

(২) শিলাবতী ডাইভার্সন খালের জরিপের কাজ শুরু করা হয়েছে।

(গ) প্রয়োজনীয় অর্থের সংস্থান হলে স্কীম শুরু করার পূর্বে প্রাথমিক ও প্রারম্ভিক কাজগুলি হাতে নেওয়া হবে।

**বড় ও লাভজনক সংস্থার সাথে রুগ্ন শিল্পের সংযুক্তিকরণ**

*৫৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯৪।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** শিল্প পূর্নগঠন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বিগত সাত বছরে পশ্চিম বাংলার মোট কয়টি রুগ্ন শিল্প বড় ও লাভজনক সংস্থার সাথে সংযুক্তিকৃত হয়েছে; এবং

(খ) তার মধ্যে কোন কারখানা বন্ধ বা লক-আউট হয়েছে কিনা?

**শিল্প পূর্নগঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত সাত বছরে এই রাজ্যের কোন রুগ্ন শিল্প সংস্থাকে কোন বড় ও লাভজনক শিল্পসংস্থার সহিত সংযুক্তিকরণের খবর রাজ্য সরকারের জানা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**কেলেঘাই নদীর নাব্যতা**

***৫৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৭।) শ্রী প্রশান্ত প্রধান :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার কেলেঘাই নদীর নাব্যতা কমিয়া যাওয়ার ফলে বর্তমানে ভগবানপুর, সবং, ময়না এবং নন্দীগ্রাম এলাকার জল নিষ্কাশনের কোন ব্যবস্থা নাই;

(খ) সত্য হইলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং

(গ) উক্ত পরিকল্পনায় আনুমানিক কত টাকার ব্যয় ধার্য করা হইয়াছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ইহা আংশিকভাবে সত্য।

(খ) ময়নার জল নিষ্কাশনের জন্য ময়না বেসিন ড্রেনেজ স্কীম করা হইয়াছে এবং ভগবানপুর, নন্দীগ্রামের জল নিষ্কাশনের জন্য ভগবানপুর নন্দীগ্রাম মাষ্টার প্ল্যান করা হইতেছে।

(গ) ১২৯ লক্ষ টাকার ময়না বেসিন ড্রেনেজ প্রকল্পটি সরকার কর্তৃক অনুমোদিত হইয়াছে এবং ২.৩৫ কোটি টাকার ভগবানপুর নন্দীগ্রাম সংশোধিত প্রকল্পটি বর্তমানে গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশনের বিবেচনাধীন রহিয়াছে।

**মেদিনীপুর জেলার নন্দীগ্রামে শিল্প স্থাপন**

***৫৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪৩।) শ্রী ভুপালচন্দ্র পান্ডা :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মেদিনীপুর জেলার নন্দীগ্রাম নির্বাচন কেন্দ্রে এ পর্যন্ত কি কি শিল্প নির্মিত হইয়াছে?

(খ) বর্তমানে উক্ত স্থানে নতুন কোন শিল্প গড়ার পরিকল্পনা আছে কিনা; এবং

(গ) থাকিলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

**শিল্প ও বানিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মেদিনীপুর জেলার নন্দীগ্রাম নির্বাচন কেন্দ্রে এ পর্যন্ত কোন বৃহদায়তন বা মাঝারি ধরনের শিল্প স্থাপিত হয় নাই।

(খ) রাজ্য সরকারের কোন পরিকল্পনা নাই।

(গ) প্রশ্ন ওঠে না।

**হুগলী জেলার জাঙ্গিপাড়া এলাকায় ডি.ভি.সি-র জল**

***৫৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৪।) শ্রী মনীন্দ্রনাথ জানা :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বর্তমান বৎসরে হুগলী জেলায় জাঙ্গিপাড়া থানা এলাকায় ডি

ভি সি-র জল সরবরাহ না করার কারণ কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

হুগলী জেলার জাঙ্গীপাড়া থানা এলাকার এই বৎসরে ডি.ভি.সি খাল হইতে খারিফ ও রবি মরশুমে জল সরবরাহ করা হইয়াছে। কিন্তু জলের অপ্রতুলতার কথা বিবেচনা করিয়া, জেলা সভাধিপতির পৌরহিত্যে এবং জেলা অফিসারদের উপস্থিতিতে গৃহীত সিদ্ধান্ত অনুযায়ী উক্ত থানা এলাকায় বোরো মরশুমে কোনও জল সরবরাহ করা হয় নাই।

**Revised policy for nationalisation of industrial undertakings**

***571.** (Admitted question No. *1737.) **Shri Kamal Sarkar :** Will the Minister-in-charge of the Industrial Reconstruction Department be pleased to state—

(a) Whather it is a fact that the Ministry of Finance of the Central Government has recently revised its policy with regard to providing finance for nationalisation of the industrial undertakings under the management of the State Governments;

(b) if so, the details thereof; and

(c) the State Government's reaction to the same?

**Minister-in-charge for the Industrial Reconstruction Deptt.**

(a) The State Government is not aware of any policy of the Central Govt. for providing finance for nationalisation. However, the policy for computation of compensation amount and protection of dues of banks and financial institutions in case of nationalisation of industrial units has been revised recently.

(b) Under the revised policy the entire amounts of pre-take over and post takeover dues of banks and financial institutions including interesnt thereon are now required to be protected fully, if necessary by budgetery provisions outside the scheme of compensation.

(c) The State Govt. has already moved the Central Govt. for a review of the policy. The State Govt. is of the view that this revised policy is difficult to accept and needs to be revised.

### তিস্তা ব্যারেজ প্রকল্প

*৫৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৬।) **শ্রী অনিল মুখার্জী ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) তিস্তা ব্যারেজ পরিকল্পনার কাজ কোন্ সময় আরম্ভ হয়েছিল;

(খ) উক্ত প্রকল্পের কাজ কবে নাগাত শেষ হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত প্রকল্পের দ্বারা কোন্ কোন্ জেলায় কি পরিমাণ জমি সেচের জল পাবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৬ সালে তিস্তা ব্যারেজ প্রকল্পের প্রথম উপ-পর্যায়ের কাজ আরম্ভ হয়েছিল।

(খ) প্রয়োজনীয় অর্থের সংস্থান হলে উক্ত প্রকল্পের কাজ অষ্টম পঞ্চ-বার্ষিক পরিকল্পনার মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

(গ) প্রথম উপ-পর্যায়ের কাজ শেষ হইলে জেলা-ওয়ারী উপকৃত জমির পরিমাণ এইরূপ হইবে আশা করা যায়—

| জেলা | জমির পরিমান |
|---|---|
| পঃ দিনাজপুর | ৬.২০ লক্ষ একর |
| জলপাইগুড়ি | ০.৬০ লক্ষ একর |
| মালদহ | ০.৩০ লক্ষ একর |
| দার্জিলিং | ০.৪০ লক্ষ একর |
| | মোট ৭.৫০ লক্ষ একর |

### সংগঠিত বস্ত্রশিল্পে উৎপাদন ও কর্মসংস্থান

*৫৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৩৯।) **শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে সংগঠিত বস্ত্রশিল্পে উৎপাদন ও কর্মসংস্থান সত্তরের দশক থেকে হ্রাস পেয়েছে - এই মর্মে সরকারের নিকট কোন খবর আছে কিনা;

(খ) থাকলে, তার কারণ কি; এবং

(গ) ১৯৭৫ ও ১৯৮০ সালে এ রাজ্যে মিলের কাপড় উৎপাদনের পরিমাণ কত ছিল?

**শিল্প ও বানিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এই সময়ের মধ্যে উৎপাদন ও কর্মসংস্থান উভয়ই হ্রাস পেয়েছে।

(খ) বস্ত্রশিল্পে উৎপাদনের উল্লেখযোগ্য বৃদ্ধি না হওয়ার কারণগুলির মধ্যে উল্লেখযোগ্য হল :- অর্থের অভাবে কাপড়ের মিলগুলির আধুনিকরণের অসামর্থ এবং কেন্দ্রীয় সরকার কর্তৃক তুলার রেলপথে পরিবহন ক্ষেত্রে ফ্রাইট ইকুইলাইজেশন্ নীতি না মেনে নেওয়া।

| (গ) | ১৯৭৫ | ১৯৮০ |
|---|---|---|
| | ১৭৪.৯০ | ১৩৮.৬০ |
| | মিলিয়ন মিটার | মিলিয়ন মিটার । |

**নন্দীগ্রাম থানার মজা খালগুলি সংস্কার**

*৫৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৮।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৪ সালের অতিবর্ষায় মেদিনীপুর জেলার নন্দীগ্রাম থানার ৩ নং ব্লকের মৌজাগুলির জল মজা খালের মাধ্যমে নিষ্কাশন হয় নাই - এই মর্মে সরকারের নিকট কোন তথ্য আছে কিনা;

(খ) থাকিলে, বর্তমান বছরে উক্ত ব্লকের মজা খালখুলি সংস্কার করা হইবে কিনা;

(গ) উক্ত থানার দুনিয়া, নারান্দাঁড়ী, মগরাজপুর খালগুলি সংস্কারের জন্য বর্তমান বছরে আর্থিক বরাদ্দ আছে কিনা; এবং

(ঘ) থাকিলে, উক্ত বরাদ্দের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, ৩নং ব্লকের কয়েকটি মৌজা মজাখালের মাধ্যমে নিষ্কাশন হয় নাই।

(খ) অর্থের সংস্থান হইলে খালগুলির সংস্কার করা হইবে।

(গ) মজাখালগুলি ভগবানপুর নন্দীগ্রামে মাষ্টার প্ল্যানের অর্ন্তভুক্ত। ভগবানপুর নন্দীগ্রাম প্রকল্পের ২.৩৫ কোটি টাকার সংশোধিত প্রকল্পটি বর্তমানে গঙ্গা বন্যা নিয়ন্ত্রন কমিশনের বিবেচনাধীন আছে।

(ঘ) এখনই বলা সম্ভব নয়।

**মুর্শিদাবাদ জেলায় পদ্মানদীর ভাঙন রোধ**

*৫৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৯।) **শ্রী আতাহার রহমান :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার অন্তগর্ত বহরমপুর মহকুমার জলঙ্গী হইতে চর মুন্সীপাড়া পর্যন্ত পদ্মা ভাঙন রোধের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, উক্ত ভাঙন রোধে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

## Unstarred Questions

## (to which written answers were laid on the table)

### সাড়াপুল প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

১২১। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, স্বরূপনগর ব্লকে সাড়াপুল প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের স্টাফ কোয়ার্টারগুলি বর্ষার সময় মনুষ্যবাসের অনুপযোগী থাকে;

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে এই স্বাস্থ্যকেন্দ্রটি মেরামতের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) থাকলে, কবে নাগাত কাজ আরম্ভ করা হবে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) আছে।

(গ) এখনই বলা সম্ভব নয়।

### স্বরূপনগর ব্লকে ক্ষতিগ্রস্ত বিদ্যুৎবাহী তার ও খুঁটি

১২২। (অনুমোদিত প্রশ্ন নং ৩২২।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, সাম্প্রতিক কালে ২৪-পরগনা জেলার স্বরূপনগর ব্লকে সগুনা অঞ্চলে কেওটালি মগুনা, শ্রীনাথপুর প্রভৃতি গ্রামে বিদ্যুৎবাহী তার এবং শালকাঠের খুঁটি সম্পূর্ণ বিনষ্ট হয়েছে;

(খ) সত্য হলে ঐ সকল স্থানে পুনরায় বৈদ্যুতিক তার এবং খুঁটি বসানোর কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(গ) থাকলে, কবে নাগাত এর কাজ আরম্ভ হলে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না, তবে বেশির ভাগ তার ও খুঁটিই চুরির ফলে ক্ষতিগ্রস্ত হয়েছে।

(খ) এই ধরনের অবস্থা যেখানে যেখানে হয়েছে সেই সমস্ত আর ই সি-এর থেকে ঋণ পেয়ে পুনরায় বিদ্যুৎ ব্যবস্থা চালু করার চেষ্টা চলছে।

(গ) নির্দিষ্ট করে বলা যাচ্ছে না।

**স্বরূপনগর ব্লকে বৈদ্যুতিক সাব-ষ্টেশন স্থাপন**

১২৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৪।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ২৪-পরগনা জেলার স্বরূপনগর ব্লকে সাড়াপুল মৌজায় ৩৩/১১ কেভি পাওয়ার সাব-ষ্টেশন স্থাপন করার কোন পরিকল্পনা আছে কি;

(খ) থাকিলে, এই পরিকল্পনার জন্য কোন্ কোন্ তারিখে কত টাকা বরাদ্দ করা হইয়াছে;

(গ) ঐ সাব-ষ্টেশন নির্মাণের পথে কোন বিশেষ বাধা আছে কি; এবং

(ঘ) থাকিলে, এই বাধা দূর করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ও (গ) হ্যাঁ।

(খ) ২৭-২-১৯৭৯ তারিখে ৭.৭৫২ লাখ টাকা এবং ২৫-২-১৯৮১ তারিখে ৫.১৬৮ লাখ টাকা গ্রামীণ বিদ্যুৎ কর্পোরেশন মঞ্জুর করিয়াছে।

(গ) হাইকোর্টের ইনজাংশন থাকায় সাব-ষ্টেশন নির্মাণের জন্য জমি এতদিন অধিগ্রহণ করা সম্ভব হয় নাই। সম্প্রতি ইনজাংশনটি বাতিল হইয়া যাওয়ায় ৩০-৩-১৯৮৫ তারিখে বিদ্যুৎ পর্ষদ কর্তৃক জমিটি অধিগ্রহণ করা সম্ভব হইয়াছে।

**পৌরসভায় নির্বাচন**

১২৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫১০।) **শ্রী কাশীনাথ মিশ্র :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের পৌরসভাগুলির নির্বাচন ১৯৮৫ সালে অনুষ্ঠিত করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে;

(খ) সত্য হইলে, কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে;

(গ) বাঁকুড়া পৌরসভার পৌর এলাকাগুলির পরিবর্তন আসন্ন কিনা; এবং

(ঘ) উক্ত পৌরসভার ভোটার লিস্ট সংশোধনের কাজ আরম্ভ হইয়াছে কিনা?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) পৌরসভাগুলির পরবর্তী সাধারণ নির্বাচনের বিষয়টি বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন রয়েছে। সঠিক তারিখ এখনও স্থির হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) বাঁকুড়া পৌরসভার পৌর এলাকাগুলির পরিবর্তনের কোন প্রস্তাব বর্তমানে নেই।

(ঘ) না।

**বিভিন্ন দপ্তরে কর্মরত সমাজশিক্ষা সম্প্রসারণ আধিকারিক**

১২৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৯।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়া অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বিভিন্ন দপ্তরে কর্মরত সমাজশিক্ষা সম্প্রসারণ আধিকারিক (ই ও এস ই) পদাধিকারিগণ নির্দিষ্ট কোন্ বিভাগের/ডাইরেক্ট-এর অধীন;

(খ) জেলা পর্যায়ে উক্ত ই ও এস সি পদাধিকারিগণ কোন্ জেলা আধিকারিকের নিয়ন্ত্রণাধীন; এবং

(গ) তাঁদের মাহিনা, ছুটি, বদলি অথবা চাকুরিগত অন্যান্য বিষয় কোন্ জেলা আধিকারিকের আয়ত্তাধীন?

**শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) শিক্ষা বিভাগের অন্তর্গত শিক্ষা অধিকারের অধীন।

(খ) ই ও এস ই পদাধিকারিগণ জেলা পর্যায়ে জেলা সমাজশিক্ষা আধিকারিকের নিয়ন্ত্রাধীন।

(গ) ই ও এস ই পদাধিকারিগণের মাহিনা, নির্দিষ্ট পরিমাণের অর্জিত ছুটি এবং চাকুরিগত অন্যান্য বিষয়াদি জেলা সমাজশিক্ষা আধিকারিকের অধীন।

নিয়োগ নির্দিষ্ট পরিমাণের অতিরিক্ত অর্জিত ছুটি, অন্যান্য, ছুটি, বদলি, স্থায়ীকরণ ইত্যাদি বিষয়াদি শিক্ষা অধিকারের নিয়ন্ত্রণাধীন।

**হাইকোর্টের বিচারাধীন বীরভূম জেলার ভাগচাষ মামলা**

১২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪১।) **শ্রী বনমালী দাস ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমানে বীরভূম জেলার কোন্ কোন্ ব্লকে কতগুলি ভাগচাষ মামলা হাইকোর্টে বিচারাধীন আছে; এবং

(খ) উক্ত মামলাগুলি সম্পর্কে সরকার কি ধরনের ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) এই বিষয়ে একটি বিবরণ পরপৃষ্ঠায় দেওয়া হ'ল।

Statement referred to in reply to clauses 'ka' and 'kha' of Unstarred Question No.126 (Admitted Question No. 641)

| Name of the L.R. circle | No. of Bhagchas cases pending in the High Court | Steps taken for disposal of such cases |
|---|---|---|
| Suri-I | — | —— |
| Suri-II | 1 | Statement of facts has already been sent to the State Advocate. |
| Rajnagar | 3 | Steps are being taken for submission of statement of facts, etc. |
| Dubrajpur | 2 | Legal Remembrancer has been requested to send Writ petition in one case and in the other steps are being taken to contest the Rule. |
| Khayrasole | — | —— |
| Illambazar | 6 | Contacted State Advocate and submitted statement of facts. |
| Bolpur | 7 | The statements of facts in respect of 4 cases have already been sent. 3 cases have recently been received. Statement of facts will be sent in due time. |

| | | |
|---|---|---|
| Labpur | 16 | In 3 cases Legal Remembrancer has been requested to send Writ petitions to the Department. In 5 cases Legal Remembrancer has been moved for engagement of State Advocates. In 6 cases afficavit-in-opposition filed. In I case statement of facts filed. |
| Nanoor | 40 | Contacted different State Lawyers and submitted statements of facts and sworn affidavits. |
| Md. Bazar | 5 | Action is being taken for the preparation of statements of facts and engagement of State Lawyers. |
| Sainthia | — | — |
| Mayureswar-I | 10 | Legal Remembrancer, West Bengal, has been requested for engagement of State Lawyers to contest the cases. Statements of facts and affidavits-in-opposition are being prepared. |
| Mayureswar-II | 5 | In 2 cases statements of facts submitted and in 3 cases State Advocates engaged. Steps are being taken for the engagement of State Lawyers. |

| | | |
|---|---|---|
| Rampurhat-I | 2 | Statement of facts sent. |
| Rampurhat-II | 4 | In 3 cases statements of facts submitted. In 1 case Writ petition is being obtained. |
| Nalhati-I | 7 | Statements of facts have been sent to all concerned. |
| Nalhati-II | 1 | Steps are being taken to contest the Civil Rule. |
| Murarai-I | 2 | Statements of facts have already been sent to Legal Remembrancer, West Bengal. |
| Murarai-II | — | — |

**বীরভূম জেলার ক্ষুদ্র ও কুটির শিল্প উন্নয়নে সাহায্য প্রদান**

**১২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪২।) শ্রী বনমালী দাস ঃ কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —**

(ক) ১৯৭৭ সালের জুন মাস হইতে ১৯৮৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে ক্ষুদ্র ও কুটির শিল্প উন্নয়নের জন্য বীরভূম জেলায় তফসিলী ও আদিবাসী প্রার্থীদের কোন সাহায্য প্রদান করা হইয়াছে কিনা;

(খ) হইলে, উক্ত জেলায় কোন্ কোন্ ব্লকে কতজনকে সাহায্য করা হইয়াছে; এবং

(গ) কি ধরণের শিল্প উন্নয়নের জন্য এই সাহায্য করা হইয়াছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) তালিকা নিম্নে প্রদত্ত হইল।

(গ) তুঁত পাতার চাষ ও পলুপোকা পালন, তাঁতশিল্প, তৈল নিষ্কাশন, গম পেষাই, কাঠের আসবাবপত্র, ইট, বাঁশ ও শোলার হস্তজাত দ্রব্যাদি, কাঁসা-পিতলের দ্রব্যাদি, সাইকেল ও রিক্সা মেরামতি, রেডিও ট্রানজিস্টার মেরামতি, গোবর গ্যাস প্ল্যান্ট স্থাপন ইত্যাদিতে সাহায্য করা হইয়াছে।

**Statement referred to in reply to clause 'Kha' of Unstarred Question No.127 (Admitted Question No. 642).**

| ব্লকের নাম | | সাহায্যপ্রাপ্তের সংখ্যা |
|---|---|---|
| (১) বোলপুর | ... | ২৪ |
| (২) দুবরাজপুর | ... | ৩১ |
| (৩) ইলামবাজার | ... | ১২ |
| (৪) সাঁইথিয়া | ... | ৩ |
| (৫) লাভপুর | ... | ২০ |
| (৬) নলহাটী | ... | ১২ |
| (৭) রামপুরহাট (১ নং এবং ২ নং) | ... | ৮৮ |
| (৮) ময়ূরেশ্বর (১ নং এবং ২ নং) | ... | ২৯ |
| (৯) নানুর | ... | ৪৮ |
| | | ২৬৭ |

এ ছাড়া বীরভূম জেলার সবকয়টি ব্লকেই ১,১৫৭ জন এই বিভাগের বিভিন্ন প্রকল্পে সাহায্য পাইয়াছে।

**বাঁকুড়া জেলা স্কুলের বিভিন্ন শ্রেণীতে ছাত্রসংখ্যা**

১২৮। (অনুমোদিত প্রশ্ন নং ৬৬৩।) **শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমানে শিক্ষা বছরে বাঁকুড়া জেলার স্কুলের বিভিন্ন শ্রেণীতে মোট কতজন ছাত্র আছে;

(খ) তন্মধ্যে তফসিসি জাতি ও তফসিলি উপজাতি ছাত্রের সংখ্যা কত; এবং

(গ) ঐ জেলা স্কুলের তফসিলি জাতি এবং তফসিলি উপজাতি ছাত্রদের জন্য আসন সংরক্ষনের কোন ব্যবস্থা আছে কিনা?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে শিক্ষা বছরে (১৯৮৫) বাঁকুড়া জেলা স্কুলের বিভিন্ন শ্রেণীতে ছাত্রসংখ্যা-

| | | |
|---|---|---|
| ১ম শ্রেণী | ... | ৪২ জন |
| ২য় শ্রেণী | ... | ৪৮ জন |
| ৩য় শ্রেণী | ... | ৪৪ জন |
| ৪র্থ শ্রেণী | ... | ৫০ জন |
| ৫ম শ্রেণী | ... | ১০১ জন |
| ৬ষ্ঠ শ্রেণী | ... | ৯৮ জন |

| | | |
|---|---|---|
| ৭ম শ্রেণী | ... | ৯১ জন |
| ৮ম শ্রেণী | ... | ৭৬ জন |
| ৯ম শ্রেণী | ... | ৬১ জন |
| ১০শ্রেণী | ... | ৭৮ জন |
| ১১শ শ্রেণী | ... | ৬৩ জন |
| ১২শ শ্রেণী | ... | ৫৭ জন |

(খ) তম্মধ্যে তফসিলী জাতি ও তফসিলি উপজাতি ছাত্রসংখ্যা নিম্নরূপ :-

| | | তফসিলি জাতি | তফসিলি উপজাতি |
|---|---|---|---|
| ১ম শ্রেণী | ... | ৬ | ১ |
| ২য় শ্রেণী | ... | ২ | — |
| ৩য় শ্রেণী | ... | ৪ | — |
| ৪র্থ শ্রেণী | ... | ৭ | — |
| ৫ম শ্রেণী | ... | ১৪ | ১ |
| ৬ষ্ঠ শ্রেণী | ... | ১০ | ১ |
| ৭ম শ্রেণী | ... | ৯ | — |
| ৮ম শ্রেণী | ... | ৬ | ১ |
| ৯ম শ্রেণী | ... | ৬ | ১ |
| ১০ শ্রেণী | ... | ২ | — |
| ১১শ শ্রেণী | ... | ৬ | ৩ |
| ১২শ শ্রেণী | ... | ৮ | ২ |

(গ) আছে।

## State Government's Advertisments

**129.** (Admitted Question No. 874.) **Shri Abdul Mannan :** Will the Minister-in-charge of information and Cultural Affairs Department be pleased to State that—

(a) the value of State Government's advertisements released to Big, Medium and Small Newspapers during the period between;

(i) July 1977 to June 1979

(ii) July 1979 to June 1981

(iii) July 1981 to June 1983

(iv) July 1983 to Januray, 1985; and

(b) Newspaperwise break up of (a) above?

**Minister-in-charge of Information and Cultural Affairs Department :** Accounts of the advertisements are maintained according to the financial year. Therefore financial yearwise figures are given below :

| | | Rs. |
|---|---|---|
| (i) 1977-78 | ... | 55,96,421.00 |
| (ii) 1978-79 | ... | 70,71,504.00 |
| (iii) 1979-80 | ... | 92,01,462.00 |
| (iv) 1980-81 | ... | 1,07,54,700.00 |
| (v) 1981-82 | ... | 1,10,82,927.00 |
| (vi) 1982-83 | ... | 1,47,10,302.00 |
| (vii) 1983-84 | ... | 1,41,74,476.00 |
| (viii) From April 1984 to Janurary, 1985. | | 1,24,83,823.00 |

(b) Newspaperwise break up for the years 1977-78 and 1978-79 are not readily available. Break up for the Calcutta based newspapers for the rest of the periods is furnished below.

**Statement referred to in reply to clause 'b' of question No. 129 (Admitted question No. 874)**

| Name of the Paper | 1979-80 Rs. | 1980-81 Rs. | 1981-82 Rs. | 1982-83 Rs. | 1983-84 Rs. | For the period from Apri; '85 to Jan. '85 Rs. |
|---|---|---|---|---|---|---|
| 1. Ananda Bazar Patrika | 18,48347.75 | 20,63,432.50 | 20,94,040.00 | 14,79,835.00 | 16,60,050.00 | 16,06,100.00 |
| 2. Jugantar Patrika | 16,73,059.00 | 20,69,304.00 | 16,34,555.00 | 10,00,429.00 | 14,79,508.00 | 16,20,138.00 |
| 3. Statesman Patrika | 14,88,746.33 | 24,50,340.10 | 27,86,851.58 | 6,95,809.00 | 9,16,468.00 | 11,56,136.00 |
| 4. Amrita Bazar Patrika | 9,47,046.20 | 9,63,424.00 | 8,59,320.00 | 6,82,449.00 | 8,63,210.00 | 8,06,160.00 |
| 5. Dainik Basumati Patrika | 5,72,826.00 | 5,07,532.00 | 8,34,666.00 | 6,08,854.00 | 7,12,672.00 | 7,38,366.00 |
| 6. Satyajug Patrika | 6,15,572.60 | 7,34,631.98 | 8,60,707.63 | 3,45,712.00 | 4,20,755.00 | 4,65,354.00 |
| 7. Ganashakti Patrika | 4,17,056.00 | 3,88,964.00 | 6,08,973.00 | 6,70,439.00 | 6,83,940.00 | 9,93,220.00 |
| 8. Ajkal Patrika | - | .. | 1,56,900.00 | 88,260.00 | 3,28,465.00 | 4,62,784.00 |
| 9. Kalantar Patrika | 96,900.00 | 4,28,712.00 | 3,31,360.00 | 1,48,425.00 | 2,88,100.00 | 4,46,575.00 |
| 10. Economic Times Patrika | 782.00 | 88,365.00 | 82,030.40 | 42,539.00 | 77,630.00 | 84,089.00 |
| 11. Business Standard | 25,290.00 | 30,420.00 | 40,174.0 | 67,152.00 | 1,29,950.00 | 96,825.00 |
| 12. Uttar Banga Sambad | Nil | 1,55,688.00 | 2,26,239.70 | 89,462.00 | 1,34,549.00 | 2,61,811.00 |
| 13. Telegraph Patrika | Nil | Nil | Nil | 35,260.00 | 2,00,200.00 | 2,61,205.00 |
| 14. Dainik Viswamitra Patrika | 1,31,000.00 | 68,489.00 | 57,010.00 | 74,184.00 | 1,22,474.00 | 1,56,679.00 |

| | Name of the Paper .. | 1979-80 Rs. | 1980-81 Rs. | 1981-82 Rs. | 1982-83 Rs. | 1983-84 Rs. | For the period from Apri; '85 to Jan. '85 Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 15. | Sanmarg Patrika .. | 54,936.00 | Nil | 67,704.00 | 47,584.00 | 1,06,740.00 | 1,18,052.00 |
| 16. | Chapta Chapta Patrika .. | 11,671.80 | 69,465.00 | 26,207.00 | 17,086.00 | 30,473.00 | 17,152.00 |
| 17. | Dainik Rooplekha Patrika .. | 25,469.80 | 1,42,752.00 | 69,296.00 | 24,458.00 | 15,867.00 | 50,275.00 |
| 18. | Roznat Hind Patrika .. | 10.444.50 | 37,356.00 | 23,520.00 | 16,636.00 | 23,487.00 | 64,400.00 |
| 19. | Janata Patrika .. | Nil | 37,356.00 | 50,307.00 | 18,090.00 | 19,025.00 | 18,418.00 |
| 20. | Dainik Janani Patrika .. | 1,542.40 | 59,344.00 | 53,895.00 | 15,569.50 | 26,553.00 | 20,853.00 |
| 21. | Absar Patrika .. | 7,444.00 | 32,561.38 | 39,405.00 | 4,370.00 | 1,340.00 | .. |
| 22. | Akkas Patrika .. | 5,936.00 | 42,104.15 | 29,978.80 | 7,598.00 | 9,500.00 | 9,772.00 |
| 23. | Ghazi Patrika .. | 23,931.10 | 41,035.75 | 43,407.00 | 6,540.00 | 21,910.00 | 38,450.00 |
| 24. | Paigam Patrika .. | 54,337.20 | Nil | 92,148.00 | 25,930.60 | 25,732.00 | 27,494.00 |
| 25. | Parikshit Patrika .. | Nil | 31,612.40 | 11,985.40 | 5,647.00 | 2,375.00 | 7,129.00 |
| 26. | Dainik Prakash Patrika .. | Nil | 4,950.00 | 6,218.33 | .. | 5,026.00 | 7,686.00 |
| 27. | Navi Parbhat Patrika .. | 65,200.00 | 2,09,392.00 | 1,40,400.00 | 6,761.00 | 40,464.00 | 1,64,057.00 |
| 28. | Desh Darpan Patrika .. | 8,933.50 | 59,476.35 | 44,617.20 | 32,196.00 | 53,108.00 | 40,777.00 |
| 29. | Paschim Banga Samhad .. .. | .. | .. | .. | .. | 43,190.00 | 90,253.00 |

| Name of the Paper | 1979-80 Rs. | 1980-81 Rs. | 1981-82 Rs. | 1982-83 Rs. | 1983-84 Rs. | For the period from Apri; '85 to Jan. '85 Rs. |
|---|---|---|---|---|---|---|
| 30. Himal Cauli Patrika | . . | . . | . . | . . | 35,123.00 | 51,154.00 |
| 31. Azad Hind Daily . . | . . | . . | . . | 34,000.00 | 54,804.00 | 55,332.00 |
| 32. Sutrakar Patrika | . . | . . | . . | . . | 10,304.00 | 16,640.00 |
| 33. Asrajadid Patrika | . . | . . | . . | 9,176.00 | 2,896.00 | 6,716.00 |
| 34. Akbar-E-Mashrique .. | . . | . . | . . | 34,421.30 | 14,080.00 | 1,000.00 |
| 35. Dainik Sambad Patrika | . . | . . | . . | . . | 25,675.00 | . . |
| 36. Imroze Patrika | . . | 1,898.00 | 4,564.00 | 2,757.00 | 1,630.00 | . . |
| 37. Shan-E-Milat Patrika | . . | 1,344.00 | 14,823.00 | 12,510.00 | 18,448.00 | . . |
| 38. Janapath Samachar .. | . . | . . | . . | . . | 4,993.00 | 27,464.00 |
| 39. Calcutta Observer .. | . . | . . | 4,490.00 | 6,720.00 | 13,501.00 | 20,614.00 |

**ঝুমঝুমী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

**১৩০। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪৩।) শ্রী গৌরহরি আদকঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, 'ইউনিসেফ' প্রদত্ত একটি গাড়ি যান্ত্রিক গোলযোগ মেরামতের জন্য হাওড়া জেলার শ্যামপুর থানার ঝুমঝুমী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র হইতে হাওড়া জেনারেল হাসপাতালে আনাইয়া রাখা হয়; এবং

(খ) সত্য হইলে,—

(১) মেরামতের কাজ শেষ হইয়াছে কিনা, ও

(২) না হইলে, কতদিনে উক্ত গাড়ী ঝুমঝুমী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ফিরাইয়া দেওয়া হইবে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**সার্বিক গ্রাম উন্নয়ন প্রকল্পে অর্থসাহায্য**

**১৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪১।) শ্রী শ্রীধর মালিকঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সার্বিক গ্রাম উন্নয়ন প্রকল্প) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৪-৮৫ (ফেব্রুয়ারি মাস পর্যন্ত) বর্ষে সার্বিক গ্রাম উন্নয়ন প্রকল্পে এ রাজ্যে মোট কত ব্যক্তিকে টাকা দেওয়া হয়েছে;

(খ) কোন্ কোন্ প্রকল্পে এই টাকা খরচ করা হচ্ছে;

(গ) ইহা কি সত্য যে, অনেক ব্যাঙ্ক গরিব কৃষকদের প্রকল্পগুলিতে ঋণ দিতে চাইছে না; এবং

(ঘ) উক্ত সময়ে এই প্রকল্পে কত ব্যক্তিকে ঋণদানের লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে?

**উন্নয়ন ও পরিকল্পনা (সার্বিক গ্রাম উন্নয়ন পরিকল্পনা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১,৭৮,৮০৪টি পরিবারকে সাহায্য দেওয়া হয়েছে।

(খ) কৃষি ও কৃষিসংশ্লিষ্ট ক্ষেত্রে নানা প্রকল্প যথা, ক্ষুদ্র সেচ, ভূমি সংরক্ষণ, কৃষির যন্ত্রপাতি ক্রয়, পান বরোজ, ফল চাষ, আখ চাষ, সবজী চাষ, আদা চাষ, রেশমগুটি চাষ ও সুতা তৈরী, দুগ্ধবতী গাভী, ছাগল ও শূকর পালন, হাঁস-মুরগী পালন, মৎস্য চাষ ইত্যাদি।

ক্ষুদ্র শিল্পের নানা প্রকল্প যথা, তাঁত, ক্ষুদ্র যন্ত্রপাতি তৈরী, রিক্সা ভ্যান, গো-যান, কামারশালা, মৃৎ শিল্প, দর্জির কাজ, কাঠের কাজ চর্ম শিল্পে ইত্যাদি। এ ছাড়াও ছোট ছোট গ্রামীণ ব্যবসা, দোকান ইত্যাদির জন্যও সাহায্য দেওয়া হচ্ছে।

(গ) গরিব কৃষকদের প্রকল্পগুলিতে ঋণ দিতে প্রথম দিকে ব্যাঙ্কের পক্ষে যথেষ্ট অনীহা ছিল। বর্তমানে সেই অনীহার পরিমাণ নানা স্তরে প্রশাসনের হস্তক্ষেপে অনেক কমেছে।

(ঘ) সার্বিক গ্রামীণ উন্নয়ন কর্মসূচীর লক্ষ্যমাত্রা নির্ধারিত হয় আর্থিক বৎসর অনুযায়ী।

## Target for construction of rural roads under Minimum Needs Programme

**132.** (Admitted Question No. 1317.) **Shri Rajesh Khaitan:** Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to State that—

(a) what was the target for construction of rural roads under the Minimum Needs Programme during the first four Years of the Sixth Five-Year Plan period (1980-84);

(b) to what extent the above target has been achieved; and

(c) the reasons why the target could not be fully achieved during the stipulated period?

**Minister-in-charge of the Public Works (Roads) Department:**

(a) 480 k.m.

(b) 100 per cent.

(c) Question does not arise.

## ২৪-পরগনা জেলার কুলপী থানা এলাকার বৈদ্যুতিকরণ

**১৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৪১।) **শ্রী কৃষ্ণধন হালদার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পে ২৪-পরগনা জেলার কুলপী থানায় (১) দক্ষিণ নারায়নপুর, (২) গাজীপুর মৌজা ও (৩) শ্যামপুর মৌজা বৈদ্যুতিকরণের কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনা বাস্তবায়িত করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইতেছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পে ২৪-পরগনা জেলার কুলপী থানায় (১) দক্ষিণ নারায়ণপুর মৌজা (জে এল নং ১৫৭) এখনও পর্যন্ত বিদ্যুতায়িত হয় নাই এবং এই মৌজাটি কোন গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পের আওতায় আসে নাই। (২) ১৯৭১ সালের জনগণনা পুস্তকে গাজীপুর নামক কোন মৌজার উল্লেখ নাই। (৩) শ্যামপুর মৌজারও ১৯৭১ সালের জনগণনা পুস্তকে কোন উল্লেখ নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

## নদীয়া জেলার হাঁসখালি থানার পূর্বপাড়া বৈদ্যুতিকরণ

**১৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৭৬।) **শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) নদীয়া জেলার হাঁসখালী থানার অধীনস্থ বগুলার পূর্বপার্শ্বে "পূর্বপাড়ায়" বৈদ্যুতিকরণের কোন পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, উহা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:** (ক) পাড়াভিত্তিক তথ্য রাজ্য বিদ্যুৎ পর্ষদ রাখে না। যাহোক, বগুলা মৌজাটি (জে এল নং ৬৯) বৈদ্যুতিকরণের কোন পরিকল্পনা বর্তমানে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**মেদিনীপুর জেলার সবং ব্লকে আর এল ই জি পি**

১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫৪।) **শ্রী মানস ভুঁইঞা:** উন্নয়ন ও পরিকল্পনা (জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালের (ফেব্রুয়ারি পর্যন্ত) আর্থিক বৎসরে মেদিনীপুর জেলার সবং ব্লকে কয়টি আর এল ই জি পি অনুমোদন হইয়াছিল;

(খ) উক্ত প্রকল্পে কোন্ কোন্ মৌজায় কোন্ কোন্ স্কীম অনুমোদিত হইয়াছিল;

(গ) (১) প্রতিটি স্কীমের জন্য পৃথক পৃথকভাবে কত পরিমাণ টাকা মঞ্জুর করা হইয়াছিল।

(২) এ পর্যন্ত কতগুলি স্কীমের কাজ শুরু হইয়াছে এবং কতগুলি স্কীমের কাজ এখনও শুরু হয় নাই; এবং

(৩) উক্ত স্কীমগুলির জন্য নির্ধারিত কত পরিমাণ অর্থ রাজ্য সরকারের আর কত পরিমাণ অর্থ কেন্দ্রীয় সরকারের?

**উন্নয়ন ও পরিকল্পনা (জাতীয় গ্রামীণ কর্মস্থান প্রকল্প) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:** (ক) ১৯৮৩-৮৪ সালে একটি এবং ১৯৮৪-৮৫ সালে চারটি-সর্বমোট পাঁচটি স্কীম আর এল ই জি পি প্রকল্পের অধীনে মেদিনীপুর জেলার সবং ব্লকে গত ফেব্রয়ারি পর্যন্ত অনুমোদিত হইয়াছিল।

(খ) তিনটি গ্রামীণ সংযোগকারী পথ উন্নয়ন যথা (১) মোহর বাস স্ট্যান্ড হইতে বিষ্ণুপুর গ্রাম পঞ্চায়েত অফিস পর্যন্ত, (২) বরচাহরা হইতে লারো পর্যন্ত, (৩) সবং বাস স্ট্যান্ড হইতে সনসাহারা পর্যন্ত এবং (৪) খেলনা হইতে বরচাহরা হইয়া কালাঘাই পর্যন্ত খাল সংস্কার, (৫) জেরো মাইল (সবং) হইতে চাহটি (খন্ড ১) পর্যন্ত কপালেশ্বরী নদী খনন।

(গ) উপরি-উক্ত প্রতিটি স্কীমের জন্য অনুমোদিত ব্যয় যথাক্রমে (১) ০.৯৪ লক্ষ টাকা, (২) ৩.৫৭ লক্ষ টাকা, (৩) ৩.৮৭ লক্ষ টাকা, (৪) ৪.৯৭ লক্ষ টাকা, এবং (৫) ৬.৪৬ লক্ষ টাকা। এবং

(২) উপরি-উক্ত ১ নং স্কীমটির কাজ ইতিমধ্যেই সম্পন্ন হইয়াছে। ২ এবং ৩ নং স্কীম দুইটির কাজ শুরু হইয়াছে। বাকি দুইটি এখনও পর্যন্ত শুরু হয় নাই।

(৩) আর এল ই জি পি প্রকল্পের সম্পূর্ণ ব্যয়ভার কেন্দ্রীয় সরকার বহন করিয়া থাকেন।

**প্যাওয়ারলুম ইউনিট**

১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯৫।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিম বাংলায় বর্তমানে মোট কতগুলি পাওয়ারলুম ইউনিট আছে;

(খ) উক্ত ইউনিটগুলিতে মোট কতগুলি লুম আছে;

(গ) উক্ত ইউনিটগুলির সাথে সংশ্লিষ্ট শ্রমিকের সংখ্যা কত; এবং

(ঘ) কয়টি পাওয়ারলুম বন্ধ আছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১,০০০টি।

(খ) প্রায় ৮,৬০০টি।

(গ) প্রায় ৩০,০০০টি।

(ঘ) প্রায় ২,৬০০টি (নিষ্ক্রিয় অবস্থায়)

**গ্রামীণ ভূমিহীন কর্মসংস্থান প্রকল্পে কেন্দ্রীয় সাহায্য**

**১৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭৪।) **শ্রী অবন্তী মিশ্র :** উন্নয়ন ও পরিকল্পনা (জাতীয় কর্মসংস্থান প্রকল্প) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৪-৮৫ (ফেব্রুয়ারী মাস পর্যন্ত) বর্ষে কেন্দ্রীয় সরকার গ্রামীণ ভূমিহীন কর্মসংস্থান প্রকল্পে (আর এল ই জি পি) পশ্চিমবঙ্গকে কত টাকা ও কি পরিমাণে গম দিয়েছে;

(খ) উক্ত সময়ে উক্ত প্রকল্পে মেদিনীপুর জেলা পরিষদ কত টাকা ও কি পরিমাণ গম পেয়েছে;

(গ) উক্ত প্রকল্পে এ পর্যন্ত কি কি কাজ হয়েছে এবং উক্ত বাবদে মঞ্জুরীকৃত অর্থ ও গমের পরিমাণ কত (ব্লক ভিত্তিক হিসাব); এবং

(ঘ) আগামী আর্থিক বৎসরে উক্ত জেলায় ঐ প্রকল্পে কি কি কাজ হবে বলে স্থির হয়েছে?

**উন্নয়ন পরিকল্পনা (জাতীয় কর্মসংস্থান প্রকল্প) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৮৪-৮৫ (ফেব্রয়ারী মাস পর্যন্ত) বর্ষে কেন্দ্রের নিকট হইতে পশ্চিমবঙ্গের প্রাপ্ত অর্থের পরিমাণ ১৫৩৮.৩০ লক্ষ টাকা এবং গমের পরিমাণ ৩২,০৮০ মেট্রিক টন।

(খ) উক্ত সময়ে মেদিনীপুর জেলা পরিষদকে মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ ২৫৭.৪১৪ লক্ষ টাকা এবং গমের পরিমাণ ১,৬২৮.৮১৫ মেট্রিক টন।

(গ) উক্ত প্রকল্পে গ্রামীণ সংযোগকারী পথ এবং ক্ষুদ্র সেচ প্রকল্পের কাজ হইয়াছে। মেদিনীপুর জেলা পরিষদ কর্তৃক বিভিন্ন পঞ্চায়েত সমিতিকে এই বাবত মঞ্জুরীকৃত অর্থের মোট পরিমাণ ১৫৬.৮২৭ লক্ষ টাকা এবং গমের পরিমাণ ১,৬২৮.৮১৫ মেট্রিক টন। (বিস্তারিত বিবরণ নিম্নে প্রদত্ত হইল।)

(ঘ) আগামী আর্থিক বৎসরে উক্ত জেলায় বিগত ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ সালের অসমাপ্ত কাজগুলি ছাড়াও ১৯৮৫-৮৬ সালে যে কাজগুলি কেন্দ্রীয় সরকার অনুমোদন করিবেন অগ্রাধিকার অনুসারে তাহাও রূপায়িত হইবে।

Statement referred to in reply to clause 'ga' of question No. 137

(Admitted question No. 1574)

**Statement showing the Block-wise allotment and expenditure on Account of R.L.E.G.P.**

| Name of the Panchayat Samity | Allotment | | Expenditure | |
|---|---|---|---|---|
| | Cash (Rs. in lakhs) | Foodgrains (M.T) | Cash (Rs. in lakhs) | Foodgrains (M.T) |
| 1. Jhargram | 2.968 | 35.684 | 1.700 | 21.555 |
| 2. Gopiballavpore-I | 2.958 | 26.123 | 2.011 | 12.000 |
| 3. Gopiballavpore-II | 2.789 | 29.325 | 1.354 | 15.196 |
| 4. Binpore-I | 1.869 | 20.837 | 0.890 | 20.139 |
| 5. Binpore-II | 2.246 | 41.049 | 1.055 | 26.533 |
| 6. Sankrail | 2.763 | 31.240 | 0.865 | 14.224 |
| 7. Jamboni | 2.158 | 27.508 | 1.130 | 13.379 |
| 8. Nayagram | 3.173 | 49.375 | 1.693 | 43.143 |
| Total in Jhargram Sub-Division. | 20.924 | 261.141 | 10.698 | 166.169 |
| 9. Midnapore | 2.000 | 24.643 | 0.362 | .. |
| 10. Debra | 2.706 | 26.888 | 2.174 | 19.310 |
| 11. Salboni | 2.273 | 20.712 | ... | 13.390 |
| 12. Keshpore | 3.500 | 35.536 | 1.305 | 35.536 |
| 13. Garbeta-I | 3.000 | 33.562 | 0.350 | 25.245 |
| 14. Garbeta-II | 1.830 | 20.675 | 1.382 | 19.841 |
| 15. Garbeta-III | 2.289 | 20.594 | 1.820 | 20.594 |
| Total in Sadar (North) Sub-Division. | 17.598 | 182.610 | 7.393 | 133.916 |

| | | | | |
|---|---|---|---|---|
| 16. Pingla | 2.794 | 53.354 | 1.630 | 38.067 |
| 17. Sabong | 1.644 | 28.196 | 0.644 | 14.067 |
| 18. Mohanpore | 1.765 | 33.066 | 0.720 | 18.937 |
| 19. Kashiary | 2.376 | 50.394 | 1.305 | 36.265 |
| 20. Narayangrah | 2.619 | 58.232 | 2.006 | 53.232 |
| 21. Dantan-I | 1.465 | 38.941 | ... | ... |
| 22. Dantan-II | 4.800 | 21.736 | 3.382 | 7.607 |
| 23. Kharagpore-I | 1.926 | 33.654 | 1.855 | 33.525 |
| 24. Kharagpore-II | 2.247 | 41.103 | 0.920 | 6.802 |
| Total in Sadar (South) Sub-Division | 21.636 | 358.676 | 12.462 | 208.502 |
| 25. Ghatal | 2.000 | 14.238 | 1.205 | 6.592 |
| 26. Chandrakona-I | 2.320 | 25.845 | 1.700 | 11.716 |
| 27. Chandrakona-II | 1.320 | 12.005 | 1.050 | 11.763 |
| 28. Daspore-I | 2.076 | 17.364 | 1.050 | ... |
| 29. Daspore-II | 2.441 | 24.870 | 1.930 | 20.187 |
| Total in Ghatal Sub-Division | 10.157 | 94.322 | 6.935 | 50.258 |
| 30. Contai-I | 2.760 | 42.372 | 0.901 | 35.792 |
| 31. Contai-II | 1.491 | 14.164 | 1.063 | 14.164 |
| 32. Contai-III | 2.760 | 14.472 | 1.240 | 14.472 |
| 33. Egra-I | 2.791 | 18.149 | 0.611 | 3.241 |
| 34. Egra-II | 1.346 | 13.158 | 0.800 | ... |
| 35. Ramnagar-I | 1.939 | 18.005 | 1.450 | 17.341 |
| 36. Ramnagar-II | 2.516 | 29.485 | 1.500 | 15.260 |

| | | | | |
|---|---|---|---|---|
| 37. Bhagwanpore-I | 1.707 | 20.010 | 1.390 | 20.010 |
| 38. Bhagwanpore-II | 4.158 | 27.269 | 2.800 | 27.269 |
| 39. Khejuri-I | 3.000 | 32.213 | 1.900 | 13.415 |
| 40. Khejuri-II | 3.400 | 25.513 | 1.200 | 11.080 |
| 41. Patashpore-I | 1.760 | 14.659 | 1.338 | 14.565 |
| 42. Patashpore-II | 2.760 | 29.751 | 1.451 | 15.525 |
| Total in Contai Sub-Division | 32.388 | 299.220 | 17.644 | 202.134 |
| 43. Tamluk-I | 4.474 | 48.441 | 3.518 | 34.312 |
| 44. Tamluk-II | 3.500 | 26.394 | 1.908 | 21.600 |
| 45. Panskura-I | 5.448 | 44.088 | 3.470 | 27.571 |
| 46. Panskura-II | 3.543 | 39.747 | 2.500 | 10.777 |
| 47. Nandigram-I | 2.838 | 37.498 | 2.640 | 37.498 |
| 48. Nandigram-II | 3.915 | 38.194 | 2.655 | 21.804 |
| 49. Nandigram-III | 3.700 | 23.231 | 2.050 | 21.804 |
| 50. Mahisadal-I | 7.061 | 66.486 | 5.544 | 52.353 |
| 51. Mahisadal-II | 3.420 | 33.271 | 2.050 | 19.023 |
| 52. Sutahata-I | 1.551 | 21.167 | 1.405 | 18.000 |
| 53. Sutahata-II | 2.174 | 27.929 | 1.100 | 13.383 |
| 54. Moyna | 2.500 | 26.400 | 1.396 | 26.235 |
| Total in Tamluk Sub-Division | 44.124 | 432.846 | 30.236 | 304.360 |
| Khejuri+Nandigram | 10.000 | ... | 9.000 | .... |
| Total in Midnapore District | 156.827 | 1628.815 | 94.368 | 1065.339 |

### সমর্থনমূল্যে ধান্য ক্রয়

১৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯৯।) শ্রী সুখেন্দু খাঁ : খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি —

(ক) নভেম্বর ১৯৮৪ থেকে জানুয়ারি ১৯৮৫ পর্যন্ত খাদ্য দপ্তর সমর্থন মূল্যে কি পরিমাণ অভাবী ধান ক্রয় করেছেন; এবং

(খ) কোন্ জেলায় কত পরিমাণ এবং কত মূল্যে ক্রয় করা হয়েছে?

খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী : (ক) ভারতীয় খাদ্য কর্পোরেশন নভেম্বর ১৯৮৪ থেকে জানুয়ারি ১৯৮৫ সাল পর্যন্ত ৫,৯৭২ মেঃ টন ধান সমর্থন মূল্যে ক্রয় করিয়াছেন।

(খ) জেলাওয়ারী হিসাব এবং ক্রয়মূল্যে নিম্নে প্রদত্ত হইল :

ধানের শ্রেণীবিভাগ

(টন হিসাবে)

| জেলার নাম | অতিমিহি | মিহি | মাঝারি | মোটা |
|---|---|---|---|---|
| বর্ধমান | ২৭ | ৯ | ৭৯ | ১১৫ |
| বীরভূম | — | — | ২৬ | ২৬ |
| বাঁকুড়া | — | ৬৭ | ১৬৭ | ২৩৪ |
| পুরুলিয়া | — | ৩,৮১৯ | — | ৩,৮১৯ |
| মেদিনীপুর | — | ২৪৯ | ১,৫১৭ | ১,৭৬৬ |
| পশ্চিম দিনাজপুর | — | ১২ | — | ১২ |
| | ২৭ | ৪,১৫৬ | ১,৭৮৯ | ৫,৯৭২ |

শ্রেণী হিসাবে নিম্নলিখিত সংগ্রহ মূল্যে ধান ক্রয় করা হইয়াছে,

আমন সাধারণ - ১৩৭ টাকা।

আমন মিহি - ১৪১ টাকা।

আমন অতিমিহি - ১৪৫ টাকা।

### চৌকিদার ও দফাদারদের বেতন ও অন্যান্য সুযোগসুবিধা

১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৫৬।) ডাঃ মোতাহার হোসেন : পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিম বাংলার চৌকিদার ও দফাদারগণের মাসিক বেতন কত;

(খ) সরকারী কর্মচারীর মত তাঁরা আর্থিক সুযোগসুবিধা ভোগ করেন কিনা; এবং

(গ) না ক'রে থাকলে সরকার এ বিষয়ে কি ভাবছেন?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) পশ্চিম বাংলার চৌকিদার ও দফাদারগণের সরকার-প্রদত্ত মাসিক বেতন যথাক্রমে ৩১০ ও ৩৩৫ টাকা।

(খ) না, তবে সরকারী কর্মচারীরা যে তারিখ থেকে বাড়তি হারে মহার্ঘভাতা পান চৌকিদার ও দফাগারগণও সেই তারিখ থেকে বাড়তি হারে মহার্ঘভাতা পেয়ে থাকেন।

(গ) এ বিষয়ে খতিয়ে দেখার জন্য অর্থ বিভাগ পঞ্চায়েত বিভাগ ও স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের প্রতিনিধি সহ একটি কমিটি গঠন করা হয়েছে।

**দফাদার ও চৌকিদার সংখ্যা**

১৪০। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৫৭।) **ডাঃ মোতাহার হোসেন :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমানে পশ্চিম বাংলায় মোট কতজন দফাদার ও চৌকিদার আছেন;

(খ) অবসর বা মৃত্যুজনিত খালি পদে বর্তমানে নিয়োগ বন্ধ আছে কিনা; এবং

(গ) থাকিলে, তার ফলে সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েতগুলির কাজ বিঘ্নিত হইতেছে কিনা?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) দফাদারের সংখ্যা ২,৩২৭ এবং চৌকিদারের সংখ্যা ১৫,৪৬০।

(খ) চৌকিদারের এ ধরণের শূন্য পদেও নিয়োগ বন্ধ আছে। তবে দফাদারের শূন্য পদসমূহে সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েতের চৌকিদারদের মধ্য থেকে জ্যেষ্ঠতার ভিত্তিতে নিয়োগ দেওয়ার ব্যাপারে কোনও নিষেধাজ্ঞা নেই।

(গ) গ্রাম পঞ্চায়েতসমূহে চৌকিদার ও দফাদার পদের আদৌ প্রয়োজনীয়তা আছে কিনা সরকার তা খতিয়ে দেখেছেন।

## Adjournment Motion

**Mr.Speaker :** Today I have received three notices of Adjournment Motion. The first is from Shri Asoke Ghosh on the subject of acute scarcity of drinking water in Howrah town. The second and the last are from Shri Kashinath Mishra and Shri Sk. Imajuddin. Both of them are on the subject of outbreak of jaundice.

The subject matter of the first motion does not merit adjournment of the business of the House. Member may attract attention of the Minister concerned through Calling Attention, Question etc. On

the subject of the second and the last motion a statement will be made in the House by the Minister concerned on the 19th April, 1985.

I, therefore, withhold my consent to all the motions. One member of the party may, however, read out the text of his motion as amended.

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন! বিষয়টি হল :

কলকাতা পার্শ্ববর্তী এলাকায় ব্যাপকভাবে জন্ডিস রোগ ছড়াচ্ছে কলকাতার পানীয় জলের মান সন্তোষজনক নয় বলে সরকারী রিপোর্ট বেরিয়েছে। ইতিমধ্যে বেশ কয়েকশত ব্যক্তি এই রোগের কবলে পড়ে মৃত্যুবরণ করেছে। কলকাতার হাসপাতালগুলিতে প্রতিদিনই জন্ডিস রোগাক্রান্ত লোকজন ভর্তি বা চিকিৎসার জন্য আসছে। কিন্তু প্রয়োজনীয় ঔষধপত্র না থাকায় রাজ্য সরকার এই রোগের মোকাবিলা করতে পারছেন না।

## Calling Attention to Matter of Urgent Public Importance

**Mr. Speaker :** একই বিষয়ে এ্যাডজোর্নমেন্ট মোসান দিয়েছেন, কলিং এ্যাটেনসন দিচ্ছেন, আবার মেনসানে ঐটাই বলবেন, এই অভ্যাসটা ছাড়ুন।

I have received 9 notices of Calling Attention namely :

| | |
|---|---|
| 1. Death of many persons from Jaundic in Calcutta and Suburban areas due to water-pollution. | - Shri Sk. Imajuddin. |
| 2. Widespread load-sheding in West Bengal. | - Shri Kashinath Misra. |
| 3. Removal of portrait of Mahatma Gandhi from Alipur Central Jail. | - Shri Asok Ghosh and Shri Abdul Mannan. |
| 4. Reported harassment of Shrimati Supriya Devi by the Police of Hinakha Police Station on 7.4.85 | - Shri Satya Ranjan Bapuli. |
| 5. Forcible occupation of land taken over by State Government for Hatchery Complex by some people. | - Shri Bankim Trivedi. |
| 6. Damage of Boro and vegetable crops in Midnapur district by Cyclone. | - Dr. Manas Bhunia. |

| | |
|---|---|
| 7. Strike rescorted to by the lawyers in Alipur Police Court. | - Shri Anil Mukherjee. |
| 8. Pollution of water in the river Bhagirathi for throwing of refusal materials of the factories of Calcutta, Howrah and 24-Parganas. | - Shri Sadhan Chattopadhyay and Shri Dilip Majumdar. |
| 9. Acute crisis of drinking water at Saltora and adjoining villages of Bankura district. | - Shri Subhas Goswami. |

**[1.00 - 1.10 P.M.]**

I have selected the notice of Dr. Manas Bhunia on the subject of damage of Boro and vegetable crops in Midnapur district by Cyclone. The Minister-in-charge will please make a statement today, if possible or give a date.

**Shri Patit Paban Pathak :** On the 22nd Sir.

**MR. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Irrgation and Waterways Department to make a statement on the subject of alarming situation at Sahebnagar in Murshidabad district due to severe bankerosion of the river Padma.

(Attention called by Shri Atahar Rahman and Shri Birendra Narayan Ray on the 11th April, 1985.)

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী ননী ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলায় ফরাক্কা ব্যারেজ ভাটিতে জলঙ্গী পর্য্যন্ত ৯৪ কিঃ মিঃ ব্যাপী গঙ্গার ডানপাড় ভীষণভাবে অবক্ষয় কবলিত। ব্যারেজের নীচে ডানদিক দিয়ে নদীর প্রবাহ কেন্দ্রীভূত হয়েছে, অপরদিকে বামদিকে স্রোতের পরিমাণ অনেক কমে গিয়েছে। এর ফলে, বর্তমানে ডান পাড়ের অবক্ষয় বেড়ে গেছে।

মুর্শিদাবাদ জেলায় গঙ্গানদীর অবক্ষয় সমস্যা সম্বন্ধে পশ্চিমবঙ্গ সরকার সম্পূর্ণ অবহিত। ১৯৭৪ সালে এই অবক্ষয় রোধ করার কাজের জন্য গঙ্গা এ্যান্টি ইরোসন ডিভিশন তৈরী হয়। অবক্ষয় রোধের জন্য নয়নসুখ, ব্রাহ্মণগ্রাম, হাজারপুর, ধূলিয়ান, দূর্গাপুর, ঔরাঙ্গাবাদ, কুতুবপুর, খাডেয়া এবং জলঙ্গী অঞ্চলে কিছু কিছু কাজ করা হয় এবং এখনও সীমিত আর্থিক বরাদ্দের মধ্যে কাজ হচ্ছে।

রাণীনগর ও জলঙ্গী থানায় চরভূমির অবক্ষয় ১৯৮৪ সালের বন্যার পর লক্ষ্য করা গেছে। এর ফলে গঙ্গা নদীর ডান পাড়ে ১০ কিঃ মিঃ ব্যাপী অঞ্চলে ক্ষতি হয়েছে। ১৯৮৪ সালের বন্যায়

প্রায় ২ বর্গমাইল ব্যাপী অঞ্চল অবক্ষয় কবলিত হয়। অবশ্য গুরুত্বপূর্ণ রাস্তাটি নদীর ডান পাড় হইতে এখনও প্রায় ২০০০ ফুট দুরে আছে। অবক্ষয়ের মাত্রা ভালভাবে লক্ষ্য রাখা হচ্ছে। এই অঞ্চলগুলিতে ৩০০ থেকে ৪০০ ফুট অন্তর বোল্ডার বেস শালবল্লা স্কীমের সংরক্ষণ কাজ করতে প্রতি কিঃ মিঃ ২০ লক্ষ টাকা খরচ পড়বে। সুতরাং ১০ কিঃ মিঃ অঞ্চলে নদীর অবক্ষয়রোধ করতে মোট খরচ পড়বে ২ কোটি টাকা। সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে রাজ্য সরকার নদীর পাড় সংরক্ষনের কাজ জরুরী ভিত্তিতে করে আসছে। জলঙ্গী থানায় অবক্ষয় কবলিত অঞ্চলের ভাটিতে ৯টি সপার ১৯৮২ সালে তৈরী করা হয়েছিল, এগুলি ভালভাবে কাজ করেছে, এর মধ্যে ৩টি ১৯৮৪ সালে বন্যায় ক্ষতিগ্রস্থ হয। মেরামতির কাজ চলছে। সাহেবনগর অঞ্চল ও রাণীনগর থানাতে গঙ্গা নদীর ভাঙ্গনের ব্যাপারে সেচ ও জলপথ বিভাগের সজাগ দৃষ্টি আছে। এই জায়গাগুলিতে কোনরূপ ভাঙ্গন প্রতিরোধের কাজ গ্রহণ করিবার পূর্ব্বে ১৯৮৫ সালের ভাঙ্গনের মাত্রা লক্ষ্য করা হইবে।

পুনর্বাসন দায়িত্ব সেচ দপ্তরের নয়। তবে, মুর্শিদাবাদ জেলার বন্যায় ক্ষতিগ্রস্থ জনগণের পুনর্বাসনের জন্য বিভিন্ন দপ্তরের জমি অধিগ্রহণ ও বিলি ব্যবস্থা করার চিন্তা করা হচ্ছে।

**Mr. Speaker :** The Minister-in-charge of Land and Land Reforms Department will make a statement on the subject of curtailment of employment opportunity of the land losers in Eastern Coal Field area, attention called by Shri BamaPada Mukherjee on the 1st April, 1985.

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Benoy Krishna Chowdhury :** Mr. Speaker, Sir, under Rule 198 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I would like to make the following statement in reply to the request made by the honourable Member, Shri Bamapada Mukherjee.

The policy to be followed by the E.C.L. in the matter of providing employment to the land losers was discussed in two meetings presided over by Chief Minister - one held on 25.12.80 and other on 5.11.82. In the meeting held on 5.11.82, which was attended by the Secretary, Department of Coal, Government of India, E.C.L. Authorities and others, provision of one job for a family losing more than one acre and having become indigent on account of acquisition of land was agreed to.

In a meeting held on 8.1.85 in the room of Secretary, Commerce and Industries Department, it was stated by the representatives of the E.C.L. that the following yardstick has been fixed by the Government of India :-

Irrigated land - 1 job for 2 acres.

Non-irrgated land - 1 job for 3 acres.

This yard stick of Government of India has come as a surprise to us and we are taking up with the Government of India for agreeing to the norm we discussed earlier.

**[1.10 - 1.20 P.M.]**

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of the Home(Police) Deptt. to make a statement on the subject of alleged death of one person and serious injuries to many others by police firing at Parbatipur under Basanti P.S. in 24-Parganas on the 5th April, 1985. (Attention called by Shri Subhas Naskar, Shri Ganesh Chandra Mondal and **Shri Amalendra Roy, on the 16th April, 1985).**

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Prasanta kumar Sur :** Sir, I seek your permission to make a statement on the incident of police firing at Parbatipur Village, P.S. Basanti, Dist, 24-Parganas on 5.4.85, in which one person died and several others were injured.

Parbatipur village lies in the Sundarban areas of 24-Parganas under Basanti P.S. By the western side of the village flows the 'Matla' river and on the eastern side, the river 'Bidya'. On the northern side of the village, there is a canal commonly known as "Latabonia Khal" which joins these two rivers. In 1981, there was a devastating cyclone and flood indating Parbatipur and the neighbouring villages. After that flood, at the initiative of the District Administration, the local Panchayat and the villagers, the affected agricultural land was reclaimed and an embankment was constructed at Governement cost for protection of the villages from flood water. Quite naturally the cultivators could not conceive of parting with any portion of the land they were successful in recaliming.

Since 1983, the owners of the local sialfeli Fishery have been trying to let in saline water into the Fishery by submerging the entire area along with the standing crops. The local people resisted such attempts in defence of their agricultural land and crops. The owners

of the Fishery, on the basis of a purported order of the Hon'ble High Court issued in December, 1983, the implications and validity of which are not-free from doubts, sought police help once again (2.2.85) for cutting the embankment and letting in saline water to the Fishery. According to the police report, force had been sent to the place of occurrence in order to maintain law and order by removing obstruction to the inlet of water to the said Fishery under orders of the High Court, I have, however, reports that the High Court's order asking the District Administration to give effect to the Rule of 1983 was vacated by the Court itself earlier. I am not clear if there was at all any appropriate order of the Hon'ble High Court to implement which ostensibly force had moved to Basanti.

On the petition of the Manager of the Fishery, O/C, Basanti P.S. obtained police force from the District police for complying with the alleged order of the High Court for removing obstruction to the inflow of water into the Fishery. G.I., Canning with O.C., Basanti P.S. and two sections of police force reached Parhatipur at 8.00 hrs. on 5.4.85 along with the Manager of the Fishery and his men who started cutting the bandh. According to the police, the villagers mainly women folk, gathered there in large numbers and they were joined by others who came from three directions and obstructed the cutting of the bandh. The police made a lathi charge. The police report states that the villagers became violent and the O.C., Basanti P.S. along with some other policemen were injured. In the situation, police resorted to 35 rounds of firing. The Manager of the Fishery with his laboures escaped in mechanised boats in the melee.

Balai Maity (35 years), son of Shri Jnanendra Maity of Parbatipur died on the spot due to police firing. Seven persons received bullet injuries who were admitted to Bangur Hospital, Calcutta, for treatment many others amongst the villagers also sustained injuries. D.M., 24-Parganas, S.P., 24-Parganas, S.D.O. (Sadar) and addl. S. D. O. (Sadar) S.P., 24-Parganas, visited the spot soon after the occurrence.

The incident has been most unfortunate and has caused deep concern to the Government. The presence of a large number of men and women at the site to prevent their land from being submerged

should have been a warning to force that the High Court's Order, even if there was one, could not be implemented without bloodshed, and they should have sought further guidance from the District Administration.

Government felt that an immediate probe should be made into the matter to find out the circumstances which necessitated the despatch of armed police and the use of force. Orders have already been issued appointing Shri A.K.Banerjee, IAS (Retd.). Officer-on-Special Duty, Home (P&AR) Department, who was previously Commissioner, Presidency Division prior to his retirement, for holding an inquiry into the above incident and submit his report within three weeks. In the meantime in view of all the reports available to the Goverment C.I., Canning and O.C., Basanti P.S. who were in charge of the force at Basanti, have been placed under suspension, pending drawing up of departmental proceedings against them.

Government has made adequate arrangements for the treatment of the injured. Payment of compensation to the members of the family of the person killed by firing will also be concidered with sympathy.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা সার্কুলেট করে দিলে ভাল হয়।

**মিঃ স্পীকার :** হ্যাঁ, সার্কুলেট করে দেওয়া হবে।

## MENTION CASES

**ডাঃ মানস ভুঁইঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে ধন্যবাদ জানাই কারণ আপনি আজকে দৃষ্টি আকর্ষনী প্রস্তাব গ্রহণ করেছেন এবং মাননীয় মন্ত্রী মহাশয়কে উত্তর দিতে বলেছেন। সেই পরিপ্রেক্ষিতে যে অংশটির উল্লেখ নেই তার প্রতি মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল মেদিনীপুরের বুকের উপর দিয়ে সন্ধ্যা বেলায় যে ঝড় বয়ে গেছে তারফলে মেদিনীপুর শহরের আশে-পাশ বিশেষ করে মেদিনীপুর সদর উত্তর এবং দক্ষিণ মহকুমার ব্লকগুলিতে অনেক মানুষের বাড়ী নষ্ট হয়েছে।

**মিঃ স্পীকার :** এটা তো কলিং এ্যাটেনসান দিয়েছেন, আমি তো এটা এ্যাডমিট করেছি।

**ডাঃ মানস ভুঁইঞ্যা :** আমি কলিং এ্যাটেনসানে এগ্রিকালচারাল ক্রপের উপর বলেছি। যাই হোক, গরীব মানুষগুলি যাদের ছোট ছোট চালা ঘর ছিল সেগুলি নষ্ট হয়ে গেছে। এই ঝড়ের ফলে মেদিনীপুর সদর মহকুমা, খড়্গপুর লোকাল, মেদিনীপুর কনষ্টিটুয়েনসির যে গ্রামীন অংশ সেই জায়গা এবং কেশিয়ারী, নারায়ণগড়, সবং, পিংলা এবং ডেবড়ার একটা অংশ ক্ষতিগ্রস্ত হয়েছে এবং ঐসব এলাকার মানুষগুলি গৃহহারা হয়েছে। বোরো চাষ শিলাবৃষ্টির জন্য নষ্ট হয়ে গেছে। যেমন করে আপনি

নির্দেশ দিয়েছেন কৃষি মন্ত্রী মহাশয়কে কলিং-এ্যাটেনসানের উত্তর দেওয়ার জন্য, তিনি ২২ তারিখে উত্তর দেবেন, তেমনি ত্রাণমন্ত্রী মহাশয়কে আপনি বলুন এবং আমিও অনুরোধ করছি, অবিলম্বে সেই সমস্ত গৃহহারা মানুষগুলি যাতে সাহায্য পায় তারজন্য জেলা কর্তৃপক্ষ এবং জেলা প্রশাসনকে নির্দেশ দেওয়া হোক। কারণ এটা মারাত্মক ব্যাপার। যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন হয়ে গেছে। আপনি মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয়কে নির্দেশ দিন গৃহহারা মানুষগুলির কাছে ত্রাণ সাহায্য পৌঁছে দেবার জন্য তিনি যেন নির্দেশ দেন জেলা কর্তৃপক্ষকে, এই আবেদন আমি রাখছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ রাখছি। আমাদের তমলুক মহকুমার মহিষাদল এবং নন্দীগ্রাম থানায় প্রচন্ড জলের অভাব দেখা দিয়েছে। যে টিউবওয়েলগুলি ছিল তার প্রায় ৩ ভাগ নষ্ট হয়ে গেছে। বিরাট এলাকা নিয়ে এমন জলের অভাব সৃষ্টি হয়েছে যে ৪।৫ মাইল দুর থেকে জল এনে মানুষকে খেতে হচ্ছে। গত বছর আন্ত্রিক রোগ হয়েছিল এবং এই রোগে কিছু লোক মারাও গিয়েছিল। সেই কারণে ঐসব এলাকায় টিউবওয়েল বসানোর ব্যবস্থা করলে খুব ভাল হয়। গত বছর যেসব টিউবওয়েল বসানোর ব্যবস্থা হয়েছিল পি.এইচ.ই থেকে সমস্ত মেটিরিয়ালস না পৌঁছানোর জন্য সেগুলি বসানো হয়নি। সেইজন্য অনুরোধ জানাচ্ছি, অবিলম্বে যাতে নলকুপ বসানো ব্যবস্থা করা হয়।

**[1.20 -1.30 P.M.]**

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ৭.৪.৮৫ তারিখে বাঁকুড়া সাবডিভিসনে ফুড এ্যান্ড সাপ্লাই অফিসের একজন নাইটগার্ড নাম জয়দেব মালাকার ওরফে ছোট্টু মালাকার সে একজন তপশীল শ্রেণীভুক্ত ব্যক্তি, তার উপর অত্যাচার হয়েছে। সরকারী নির্দেশ অনুযায়ী ঐ নাইটগার্ডের কাছে অফিসের চাবি থাকে এবং সে সরকারী অফিসারের নির্দেশ ছাড়া কাউকে চাবি দেয় না। কিন্তু গত ৭.৪.৮৫ তারিখে বেলা ৮টার সময় কিছু সংখ্যক সরকারী কর্মচারী তার কাছ থেকে জোর করে চাবিটি নিয়ে নেয় এবং তাকে মারধোর করে। এই ব্যাপারে সে ঐ অফিসের পদস্থ অফিসারকে এবং থানাতে জানিয়েছে। স্যার, ঐ যে সরকারী কর্মচারী যে তার কর্তব্য পালন করছে, কিন্তু তার কাছ থেকে চাবি কেড়ে নেওয়া হয়েছে এবং তাকে মারধোর করা হয়েছে আজ পর্যন্ত এ ব্যাপারে কোন রকম ব্যবস্থা গ্রহণ করা হয় নি। একজন তপশীলি শ্রেণীভুক্ত নাইটগার্ড তার উপর এই রকম আক্রমণ এবং তাকে এই ভাবে মারধোর করা হল, সেইজন্য এই ব্যাপারে অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা দরকার, সেজন্য আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গৌরহরি আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলার শ্যামপুর থানার শ্রীকোড এবং শিবগঞ্জ মৌজায় দুটি ডিপ টিউবওয়েল গত ১৯৮০ সাল থেকে অকেজো হয়ে পড়ে আছে। সেই ডিপটিউবওয়েল দুটি চালানোর জন্য আজ পর্যন্ত দপ্তর থেকে কোন রকম ব্যবস্থা করা হয় নি। এজন্য সাধারণ মানুষ এবং চাষীদের খুবই অসুবিধা হচ্ছে, এর জন্য তারা প্রতিবাদ করছে, এবং সেই প্রতিবাদ করা উচিত। আমি এই টিউবওয়েল দুটি চালনার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি। ব্যবস্থা গ্রহণ করতে হলে যেটা দরকার সেটা হচ্ছে এই যে সেখানে নাইটগার্ড এবং অপারেটার তাদের থাকার ঘরগুলো করা দরকার। গত সেশনে আমি এই ব্যাপারে ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম, তিনি বলেছিলেন যে এটা এম.আই.সি নয়। আমি এটা জানি, কিন্তু এটা ষ্টেট ওয়াটার বোর্ডের ব্যাপার এবং এই ষ্টেট ওয়াটার বোর্ড ক্ষুদ্র সেচ পরিকল্পনার

পরিচালনাধীন। অতএব সেদিক থেকে লক্ষ্য রাখার জন্য আমি ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই ডিপটিউবওয়েল দুটি যেন চালনার ব্যবস্থা করা হয়।

**শ্রী শান্তি মোহন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলী জেলার ধনেখালি ব্লকে সি.পি.এমের তান্ডবের বিরুদ্ধে শান্তি মিছিল বের করা হলে গত ২৬শে মার্চ সি.পি.এম.রা তার উপর আক্রমণ চালিয়ে আমাদের কর্মীদের আহত করে। আমি এ ব্যাপারে আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বৈশাখ মাস শুরু হয়েছে, সামনে ২৫ বৈশাখ, কবিগুরু রবীন্দ্রনাথের জন্মদিন। রবীন্দ্রনাথ আমাদের সাংস্কৃতিক জীবনে - কর্মে এবং মন - জুড়ে আছেন। কিন্তু দুঃখের বিষয় ছিল অনেক ইংলিশ মিডিয়াম স্কুল বিশেষ করে কলকাতায় তা পালন করে না, এবং সেদিন ছুটি পর্যন্ত দেয় না। আমি গুরুতর বিষয়টির প্রতি শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর্কষণ করছি, তিনি যে এই বিষয়ে একটি ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী মসলেউদ্দিন আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হোল - প্রায় ৬ বছর পূর্বে পশ্চিমদিনাজপুর জেলার গঙ্গারামপুর বাস-ষ্ট্যান্ডের জন্য ৯ লক্ষ টাকা মঞ্জুর হয়েছিল এবং সেই সময় ঐ বাস ষ্ট্যান্ডের জায়গা নির্ধারণ ও প্ল্যান এষ্টিমেটও সম্পূর্ণ হয়ে গিয়েছিল। কিন্তু প্রাক্তন ডি.এম শ্রী বি.বি.মহাপাত্র বাস ষ্ট্যান্ডের সেই জায়গা বাতিল করে ঐ হাই রোডের পাশে নতুন জায়গা নির্ধারণ করে একটি সাইন বোর্ড তুলে দেন। কিন্তু ঐ জায়গাটি হচ্ছে সমাজবিরোধীদের আড্ডা এবং সেখানে চোলাই ও মদের ঘাঁটি আছে। তাছাড়া ঐ জায়গায় প্রায়ই বোমাবাজী, রাহাজানী, ছিন্তাই ইত্যাদি হয়ে থাকে এবং যার কারণে জনসাধারণ বর্তমান ডি.এম-এর কাছে একটি ডেপুটেশন পর্যন্ত দিয়েছিলেন, কিন্তু সেই ডেপুটেশনের ফল হয়নি। তাই আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রী মহাশয়কে এই মর্মে দৃষ্টি আকর্ষণ করছি যাতে ভবিষ্যতে ঐ জায়গা পরিবর্তন করে অন্য জায়গায় বাস ষ্ট্যান্ডটি করা হয়।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী, স্বাস্থ্যমন্ত্রী এবং সভার দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ এবং চমকপ্রদ ঘটনার প্রতি আকর্ষণ করছি। একজন ব্যাক্তি যদি ঠান্ডা মাথায় কাউকে খুন করে তাহলে শাস্তি বেশী হয়, কিন্তু যে যদি হাজার হাজার মানুষকে পূর্ব পরিকল্পিতভাবে ঠান্ডা মাথায় করে বা পঙ্গু করে দেবার ব্যবস্থা করে তাহলে তার কি শাস্তি হবে জানিনা। সম্প্রতি বহরমপুরে লক্ষ লক্ষ টাকার ভেজাল ওষুধ তৈরীর কারখানা ধরা পড়েছে। খাগড়া ৪৯২ -নঁইহাট রোডে জনৈক চ্যাটার্জীর বাড়ীতে হানা দিয়ে বহু ভেজাল ক্যাপশুল পাওয়া গেছে। তার সঙ্গে পাওয়া গেছে দেজ্ মেডিক্যাল ষ্টোর্স, হিন্দুস্থান এ্যান্টিবাওটিকস্, ইন্ডিয়ান ড্রাগস্ এ্যান্ড ফার্মাসিউটিক্যাল প্রভৃতি নামী কোম্পানীগুলির জাল লেভেল। এ-ব্যাপারে দিলীপ মেডিক্যাল ষ্টোর্স জড়িত, কিন্তু তার মালিককে খুঁজে পাওয়া যায়নি; মালিক পলাতক। এ-ব্যাপারে মিত্রা মেডিক্যাল ষ্টোর্সও জড়িত এবং এই ষ্টোর্সের ঘোষ ভ্রাতৃদ্বয়কে পুলিশ গ্রেপ্তার করেছে। আজকে এটা শুধু জলঙ্গী থেকে ফরাক্কার মধ্যেই সীমাবদ্ধ নয়, আজকে এর জাল সারা পশ্চিমবঙ্গে ছড়িয়ে গেছে। সেইজন্য আবেদন করবো, "মিডিয়েটালি এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করুন। একদিকে যখন এই ভেজাল ওষুধের কারবার চলছে, অন্য দিকে তখন সেন্টাল মেডিক্যাল ষ্টোর্সের ভাল সব ওষুধ হাসপাতালগুলি থেকে চুরি হয়ে বাইরে বিক্রি হচ্ছে। কয়েকটি ক্ষেত্রে এটা এনকোর্সমেন্ট ডিপার্টমেন্ট ধরেছেনও। এই দুটি ঘটনার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর একটি উক্তির তীব্র ভাষায় প্রতিবাদ করছি। প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী বলেছেন যে, এখানকার যে সমস্ত সংস্থার এয়ার সার্ভিস আছে-সেগুলো এখানে সি.পি.এম-এর অত্যাচারে উঠে গেছে। তাঁর এই উক্তির প্রতিবাদে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, এটা প্রত্যাহার করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, ১৯৬৭-৬৯ সালে সি.পি.এম-এর অত্যাচারে জাপ এয়ারলাইন্স এবং অন্য একটি বিমানসংস্থা এখান থেকে উঠে যেতে বাধ্য হয়েছিল। শ্রমিক গন্ডগোল এবং ঘেরাওয়ের কারণে সংস্থা দুটি উঠে যেতে বাধ্য হয়েছিল। এখানে মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর কথার প্রতিবাদ করছেন, কথা প্রত্যাহার করতে বলেছেন। আজকে রাজ্যের মুখ্যমন্ত্রী যদি এইভাবে দেশের প্রধানমন্ত্রী সঙ্গে সংঘাতে নামেন তাহলে পশ্চিমবাংলার ক্ষতি হবে। একটি রাজ্যের মুখ্যমন্ত্রী যদি সব সময় ভারতবর্ষের প্রধানমন্ত্রীর বিরুদ্ধে বিষোদগার করেন তাহলে নিজেদের ব্যক্তিগত স্বার্থ সিদ্ধি হতে পারে, কিন্তু তাতে রাজ্যের মঙ্গল হয়না। এরফলে পশ্চিমবাংলার ক্ষতি হচ্ছে, কলকাতার ক্ষতি হচ্ছে। আমি আপনার মাধ্যমে ১৯৬৭ থেকে ১৯৬৯ সাল পর্যন্ত এখানে কি ধরণের আন্দোলন করেছিলেন সেটা মাননীয় মুখ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিচ্ছি। তিনি প্রধানমন্ত্রীর বিরুদ্ধে যা বলছেন সেটা প্রত্যাহার করুন এবং প্রধানমন্ত্রীর কাছে ক্ষমা প্রার্থনা করুন।

**শ্রী বিভূতি ভূষণ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কেন্দ্রীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে চটশিল্পে একটি গুরুত্বপূর্ণ শিল্প এবং এই শিল্পের মাধ্যমে ভারতবর্ষ প্রতি বছর ৩০০ কোটি বৈদেশিক মুদ্রা অর্জন করেন।

**[1.30 -1.40 P.M.]**

এই শিল্পে কাঁচা পাট সরবরাহ করার মাধ্যমে গ্রামাঞ্চলে কয়েক লক্ষ পরিবার জীবন জীবিকা নির্বাহ করে। কাঁচা মাল পাওয়া যাচ্ছে না বলে মিথ্যা অজুহাত দেখিয়ে একটার পর একটা চটকল বন্ধ করে দিচ্ছে মালিকরা। আরো দুটি চটকল মেঘনা এবং রিলায়েন্স বন্ধ করে দিয়েছে। এই দুটি চটকলে প্রায় ১০ হাজারেরও বেশী শ্রমিক কাজ করত। এই রকম মোট ২১টি কারখানা বেআইনীভাবে সরকারকে না জানিয়ে বন্ধ করে দিয়েছে। এই কারখানাগুলির মোট শ্রমিক সংখ্যা হ'ল ৯০ হাজারের ম'ত। এই ৯০ হাজার শ্রমিক তাদের স্ত্রী, পুত্র-কন্যা নিয়ে না খেতে পেয়ে মারা যাচ্ছে এবং কেউ কেউ ভিক্ষাবৃত্তি করেছে। শুধু তাই নয় এই সমস্ত চটকলের মালিকরা কয়েক কোটি টাকার মত প্রভিডেন্ড ফান্ড-এর টাকা চুরি করেছে। এই সমস্ত বিষয়টা দেখবার জন্য এবং এই কারখানাগুলি খোলার জন্য আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ফজলে আজিম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি মর্মান্তিক দুর্ঘটনার কথা এই হাউসে উত্থাপন করছি এবং এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলা থেকে একটি টুরিষ্ট ব্যস কাশ্মীরে যায় এবং সেখানে একটা ভয়াবহ দুর্ঘটনা ঘটে। জম্মু থেকে ১৬০ কিলোমিটার দুরে ২০০ ফিট গভীরে একটি খাদে ওই বাসটি পতিত হয়। এর ফলে ২৬ জন যাত্রি প্রান হারান এবং বাকি যাত্রিরা গুরুতর অবস্থায় হাসপাতালে ভর্তি আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সমস্ত মৃত যাত্রিরা আমার কেন্দ্রে গার্ডেনরীচে ফতেপুর সেকেন্ড লেনের অধিবাসী। আমি ঘটনাস্থলে এনকোয়ারী করে দেখেছি এক-একটা ফ্যামিলির মধ্যে সমস্ত আরনিং হেড মারা গেছে। কোন কোন ফ্যামিলিতে তাঁর বৃদ্ধ পিতা এবং বালক বালিকারা রয়েছে মাত্র। কলিকাতা পোর্ট ট্রাষ্টের উপর এই সরকার যেন প্রেসার দেন যাতে এই সমস্ত পরিবারের একজন লোককে চাকুরী দেয়। কেন্দ্রীয় সরকার

যেন এই ব্যাপারে কিছু অনুদান দেন তার জন্য আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হিমাংশু কোনার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বছর কৃষিমন্ত্রীর আদা চাষের উপর গুরুত্ব দিয়েছেন। কিন্তু গ্রামেগঞ্জে যে আদার চাষ হয় সেই আদা চাষ বৈজ্ঞানিক পদ্ধতিকে হয় না। তা ছাড়া গ্রামের আদা চাষীরা আদার ন্যায্য দাম পায় না। সেই জন্য আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি যেন আদার উপযুক্ত বাজার সৃষ্টি করা হয় এবং আদা চাষ যাতে বৈজ্ঞানিক পদ্ধতিতে করা যায় তার জন্য তিনি যেন ব্যবস্থা করেন। এই আদা হচ্ছে উৎকৃষ্ট মানের দ্রব্য এবং এটা মসলায় ব্যবহৃত হয়। এই আদার যাতে নায্য দাম পাওয়া যায় তারজন্য আমি কেন্দ্রের কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করছি। স্যার, আপনি জানেন যে বিগত ১৯৮৪ সালের বন্যায় আরামবাগ মহকুমা বেশী পরিমানে ক্ষতিগ্রস্থ হয়েছিল। সেই বন্যায় যারা গৃহহারা হয়েছে তাদের আর্থিক সাহায্য দেবার জন্য কেন্দ্রীয় সরকার কোটি কোটি দিয়েছে। হুগলী জেলা পরিষদ সেই টাকা বিতরণ করে। আরামবাগ পঞ্চায়েত সমিতির নির্দেশে এখানে যা ক্ষতিগ্রস্থ হয়েছিল তার তুলনায় টাকা অত্যন্ত কম পাঠানো হয়েছে। আরামবাগ মহকুমায় ১১টি গ্রামপঞ্চায়েত আছে। সেখান থেকে ৭ লক্ষ ৮৩ হাজার কেস পাঠানো হয়েছিল। লজ্জার বিষয় হুগলী জেলা পরিষদ আরামবাগ মহকুমায় ৩০ লক্ষ টাকা দিল। কিন্তু সেই পঞ্চায়েত সমিতি বেছে বেছে কেবল সি.পি.এম পরিচালিত যে সমস্ত গ্রামপঞ্চায়েত আছে তাদের ৩ লক্ষ ২৫ হাজার টাকা দিল। কিন্তু কংগ্রেস পরিচালিত যে সমস্ত গ্রামপঞ্চায়েত আছে যেমন বাতানল, মায়াপুর, গৌরহাটি (২) এবং সালেপুর (২) এই গ্রামপঞ্চায়েতগুলিতে একটা পয়সাও দেয় নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রী এবং ত্রাণমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, কংগ্রেসের দ্বারা পরিচালিত যে সমস্ত গ্রাম পঞ্চায়েত রয়েছে, সেখানে বহু ঘরবাড়ী পড়ে গিয়েছিল। সেই এলাকার মানুষদের সাহায্য করার ক্ষেত্রে শুধুমাত্র কংগ্রেস করে এই দৃষ্টিভঙ্গী না নিয়ে সত্যিকারের ক্ষতিগ্রস্থ মানুষ যাতে গভর্ণমেন্ট এর দেয় হাউস বিল্ডিং গ্রান্ট পেতে পারেন তারজন্য যেন বিশেষ ভাবে দৃষ্টি দেন এবং যে সমস্ত জেলাপরিষদ এই সমস্ত বৈষম্যমূলক আচরণ করেছে তাদের অবসানের ব্যবস্থা যেন করেন। আমি এই বিষয়ে মাননীয় মন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করলাম।

**শ্রী নিতাই চরণ আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে এই যে, গত ৪।৫ বৎসর যাবৎ সরকারী রাস্তার দুধারে কিছু লোক জোর পূর্বক বেআইনী ভাবে জায়গা দখল করছে এবং যে সমস্ত গাছ লাগান আছে, সেগুলো কেটে নষ্ট করছে। রাস্তাগুলোর নাম হচ্ছে - বাগনান ও.টি. রোড, বাগনান - বাইনান রোড, পাইঘাটা রোড, মুকুন্দদীঘি ধর্মঘাটা রোড। এছাড়া আরও অনেক রাস্তা আছে। আমি এ বিষয়ে পূর্ত বিভাগে ইতিপূর্বে জানিয়েছি। কিন্তু কোন প্রতিকার আজও হয় নি। সেজন্য আমার প্রশ্ন হচ্ছে, পূর্ত বিভাগ কি তাহলে ঐ সমস্ত রাস্তার জায়গাগুলো বিলি বন্দোবস্ত করেছেন এবং সেই সমস্ত জায়গাগুলো কি কেনাবেচা হয়েছে? মাননীয় পূর্ত মন্ত্রীকে আমার বিশেষ ভাবে অনুরোধ, তিনি যেন এ বিষয়ে নজর দেন এবং বিলি বন্দোবস্ত যদি না করে থাকেন, তাহলে যেন এর প্রতিকারের ব্যবস্থা করেন।

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শ্রমমন্ত্রী এবং শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি একটু আগেই শুনেছেন যে, মাননীয় শিল্পমন্ত্রী প্রশ্নোত্তর পূর্বে বলেছেন, বিগত ২ মাস হল পুরুলিয়ায় বেঙ্গল আর্ক স্টীল যে লক আউট হয়েছে তা তিনি জানেন না। আমি এই কথাটা ওঁর দৃষ্টিগোচরে আনতে চাই যে, গত ২২শে ফেব্রুয়ারী তারিখে বেঙ্গল আর্ক স্টীলের প্রায় ৫০০ কর্মী ওখানে অর্ধাহারে এবং অনাহারে দিন কাটাচ্ছেন। ওখানকার কর্তৃপক্ষ কোন রকম নোটিশ না দিয়েই কারখানাটি বন্ধ করে দিয়েছেন এবং সম্পূর্ণ বে-আইনী ভাবে বন্ধ করে রেখেছেন। আরও আশ্চর্যের বিষয় হচ্ছে এই যে, এই মালিকই আবার চাটার্ড অফ ডিমান্ড দিয়েছেন। আমি জানি না এটা কি করে হয়? এটা শ্রমিকরা মালিকপক্ষকে দিয়ে থাকেন এবং মালিক পক্ষ তা স্বীকার করেন বা করেন না। ওখানে কিন্তু ঐ চাটার্ড অফ ডিমান্ড ইউনিয়নের হেড স্বীকার করে নিয়েছেন। মালিক কর্তৃপক্ষ ওখানকার সি.আই.টি.ইউ. এবং আই.এন.টি.ইউ.সি.র হেডকে এই ডিমান্ড দিয়েছেন এবং তাঁরা বলতে চাইছেন যে ট্রেড ইউনিয়নের রাইট আমরা কেড়ে নেব। এর পরেও সব চাইতে আশ্চর্যের বিষয় এই যে, সরকার এখনও এ বিষয়ে নীরব দর্শকের ভূমিকায় রয়েছেন। অথচ এই ব্যাপারে আমাদের জেলারই মন্ত্রী মাননীয় অম্বরিশ মুখার্জী এর দায়িত্বে আছেন। তিনি রুমে বসে কনসিলিয়েশান মিটিং করেছিলেন, তখনই মালিকপক্ষ থেকে ঐ বে-আইনী চাটার্ড অফ ডিমান্ড পেশ করা হয়। অথচ ওঁরা ওখানে নীরব দর্শকের ভূমিকা গ্রহণ করেছিলেন। এই অবস্থায় আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে মিনতী জানিয়ে অনুরোধ করছি যে, তিনি যেন ইমিডিয়েটলি এটি খোলার ব্যবস্থা করেন কিম্বা এটাকে নিয়ে নেবার ব্যবস্থা করেন। গর্ভনমেন্ট যেন এটিকে চালাবার ব্যবস্থা করেন। পুরুলিয়া জেলায় এখন খুবই জলকষ্ট চলছে। এই অবস্থায় বন্ধ হয়ে যাওয়া কারখানাটির ৫০০ কর্মী অর্ধাহারে ও অনাহারে দিন কাটাচ্ছেন। জলকষ্টে প্রায় ৫০০০০০ লক্ষ মানুষ নিদারুন কষ্টের মধ্যে বাস করছেন। এর একটা যথাবিহীত ব্যবস্থা যেন মাননীয় মন্ত্রী মহাশয় গ্রহণ করেন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি প্রয়োজনীয় বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে প্রাথমিক শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার সদর কৃষ্ণনগর শহরে অবস্থিত গর্ভণমেন্ট জুনিয়র বেসিক ট্রেনিং ইনষ্টিটিউট সংলগ্ন যে বড় খেলার মাঠ আছে, সেটি ঘেরা না থাকার ফলে যথেচ্ছ ব্যবহারে নষ্ট হয়ে যাচ্ছে। ওখানে সমাজবিরোধীরা গিয়ে জমায়েত হয় এবং মদ খাওয়ার এবং অপকর্মের একটা আখড়ায় পরিণত করে ফেলেছে। বাঁশ বিক্রেতারা তাদের ব্যবসা চালাবার জন্য মাঠের একটি অংশ দখল করে বাঁশ ইত্যাদি রাখছে। গত বছর মাঠটির একটি অংশ জোর করে দখল করার চেষ্টাও হয়েছিল। এই সমস্ত ঘটনার ফলে ওখানে শিক্ষার পরিবেশ নষ্ট হয়ে যাচ্ছে। উক্ত মাঠ ঘেরার ব্যবস্থা করার জন্য উক্ত ইনষ্টিটিউটের প্রিনসিপ্যাল গত কয়েক বছর ধরে বিভাগীয় কর্তৃপক্ষের কাছে বারবার করে চিঠিপত্র দিয়েছেন। কিন্তু আজ পর্যন্ত কোন প্রতিকার মূলক ব্যবস্থা হয় নি। সেজন্য আমি আপনার মাধ্যমে প্রাথমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি যাতে অবিলম্বে ঐ মাঠটি - যা একেবারে শহরের মধ্যে অবস্থিত - ইঁটের প্রাচীর দিয়ে ঘিরে ফেলা হয়, তার ব্যবস্থা করুন।

**[1.40 -1.50 P.M.]**

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পশুপালন দপ্তরের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা গত ৮ বৎসরে ধরে শুনছি যে কেন্দ্র বঞ্চনা করছে, টাকা পয়সা দিচ্ছে না, এই একই কথা শুনে আসছি। কিন্তু আমি জানি কেন্দ্র

এখানে একটি প্রকল্প করতে চাইছে অথচ রাজ্য সরকারের অনুমতি দিচ্ছে না। ইন্ডিয়ান ভেটেরেনারি রিসার্চ ইনষ্টিটিউট এখানে একটি অত্যাধুনিকভাবে একটি প্রকল্প চালু করতে চেয়েছিলেন এবং সেইজন্য কেন্দ্রীয় পশুপালন দপ্তরের মন্ত্রী এখানকার পশুপালন দপ্তরের মন্ত্রীর সঙ্গে দেখা করতে আসেন। কিন্তু তাঁর দেখা পান নি, ফলে তার সচিবকে বলে গেছেন। এই সেন্টারটির জন্য ২ কোটি টাকা আলাদা করে রাখা হয়েছে, পশ্চিমবঙ্গ সরকার জায়গা দিচ্ছে না। এই সেন্টার করার জন্য ৫ একর জমির দরকার এবং এটি অতি আধুনিক প্রক্রিয়াতে এই রিসার্চ ইনস্টিটিউটটি হবে। এটি হলে শুধু পশ্চিমবঙ্গের নয়, সারা পূর্বাঞ্চলের অনেক জায়গার উপকার হবে। পশ্চিমবঙ্গ সরকার যাতে রাজি হন এবং বিনামূল্যে যাতে এই জায়গাটি ছেড়ে দেন তারজন্য মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় স্পীকার স্যার, আমার কেন্দ্র হচ্ছে আমর্হাষ্ট্রীট যেটি হ্যারিসন রোড এবং বিবেকানন্দ রোডের সংযোগ স্থল। এইখানে ৪টি বড় কলেজ আছে, ৪টি বড় হাই ইস্কুল আছে, একটি হাসপাতাল এবং একটি পোষ্ট অফিস আছে। এখানে যাতায়াতে খুব অসুবিধা। আগে একটি সরকারী বাস চলতো, এখন আর চলে না, রুট কাট করা হয়েছে এবং অন্য রাস্তা দিয়ে যাচ্ছে। বেশীরভাগ ক্ষেত্রে দেখা যাচ্ছে বাসগুলি সার্কুলার রোড এবং বিধানসরণী দিয়ে চলে যাচ্ছে। এই রুট পরিবর্তন ফলে এই অঞ্চলের সাধারণ মানুষের খুব অসুবিধা হচ্ছে। সেইজন্য আমি এই ব্যাপারে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি।

**মিঃ স্পীকার ঃ** শচীনবাবু আপনি যে ফাইলটি দিয়েছেন সেটা নট এ্যালাউড।

**শ্রী নিরঞ্জন মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেহালায় দক্ষিণ ২৪ পরগণায় ডায়মন্ডহারবার রোড যেটি মহানগরীর সঙ্গে সংযোগ হচ্ছে, যে রাস্তাটিকে ৬০ ফুট থেকে বাড়িয়ে ১২০ ফুট করা হয়েছে। সেখানকার হকারদের পুর্নবাসনের ব্যবস্থা করা হয়েছে, তাদের দোকান দেওয়া হয়েছে কিন্তু কোথা থেকে একশ্রেণীর হকার এসে এই জায়গায় বিশৃঙ্খলার সৃষ্টি করছে। রাস্তার উপর পসার নিয়ে বসে কেনাবেচা করছে এবং হকার নাম করে এইভাবে অত্যাচার করছে। এখানকার দোকানপাটগুলি ভাঙ্গচুর করছে, লোকেদের উপর হামলা করছে এবং মেয়েদের দেখলে তাদের উপর অশালীন আচরণ করছে। এই ব্যাপারে পুলিশ বাধা দেয় এবং এই এলাকা থেকে ওদের সরিয়ে দেওয়া হয়েছিল কিন্তু পরে তারা এসে ৪০টি দোকানে ইটপাটকেল ছোড়ে। এতে কংগ্রেসের একজন নেতা জড়িত আছেন। ইটপাটকেল ছোড়ার ফলে তারা নিজেরাই আহত হয়। এটাকে কেন্দ্র করে ডায়মন্ডহারবার রোড এবং বেহালায় একটা অশান্ত অবস্থার সৃষ্টি হয়েছে। গতকাল সুব্রত বাবু একটা অসত্য কথা বলে হাউসকে বিভ্রান্ত করেছেন। এই হাউসে তিনি একটা অসত্য এবং মন্ত্রী নাম করে বিবৃতি দিয়েছেন। তাদের সমস্ত অসামাজিক কাজ এবং তাদের নীতি অনুযায়ী তারা সমস্ত জায়গায় একটা ক্যায়স সৃষ্টি করছেন। ডায়মন্ডহারবার রোডে একটা বাঁধা সৃষ্টি করে বিশৃঙ্খলার সৃষ্টি করছেন। এই বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে এই রকম ধরণের বিশৃঙ্খলা কংগ্রেসীরা যেন আর না করতে পারেন তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** স্যার, আপনি জানেন গঙ্গার জল দূষিত হচ্ছে, কলকাতার আকাশ দূষিত হচ্ছে এবং দিনের পর দিন এই জিনিষ বেড়ে চলেছে। এমন একটা বিপদজনক সীমার মধ্যে এসে গেছে যে আবাল বৃদ্ধ বনিতা সকলেই এর জন্য সাফার করছে। আকাশে চিমনি ধোঁয়া, বাস এবং অন্যান্য ভেকেলে পেট্রোল ও ডিজেলের ধোঁয়া ছাড়ার ফলে মানুষের হাঁপানি এবং চেষ্টের ট্রাবল

হচ্ছে। গঙ্গার জল এমনি দূষণ হয়ে গেছে যে লোকের পেটের রোগ হচ্ছে। কলকাতার জন্ডিসের উৎস গঙ্গার জল। আমাদের যে এ্যান্টি পলিউশান ডিপার্টমেন্ট আছে তারা নানা রকম ভাবে পরীক্ষা করেছেন যে ৫৫টি বড় বড় কোম্পানীর লিষ্ট করেছেন যারা তাদের য়্যাকুল্যান্ট ছড়িয়ে দিচ্ছে উইদাউট এনি ট্রিটমেন্ট। এই রকম ছোট ছোট আরো ৭ হাজার কোম্পানী আছে যারা এই রকম য়্যাকুল্যান্ট ছড়াচ্ছে। আর কিছু পচা গাড়ি আছে যারা শুধু ধোঁয়া ছড়িয়ে দিচ্ছে। এটা বন্ধ না করলে কলকাতার শহরে ৫০/৬০ লক্ষ মানুষের জীবন বিপন্ন হবে। এবং একটা মহামারী ছড়িয়ে পড়বে।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** স্যার, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, উলুবেড়িয়া শহরে ১ ও ২ নং ব্লক এবং শ্যামপুরের ১ নং ব্লকের প্রতিটি অঞ্চলে ২০টি করে নলকূপ নষ্ট হয়ে গেছে। পানীয় জলের অভাব দেখা দিয়েছে। পুকুরে জল নেই। পচা জল খেয়ে আন্ত্রিক রোগ দেখা দিয়েছে। নবগ্রাম স্বাস্থ্যকেন্দ্রে ৮টি রুগী ভর্তি হয়েছে, উলুবেড়িয়া ৮।১০ জন লোক কলেরা রোগে আক্রান্ত হয়ে ভর্তি হয়েছে। পুকুরের জল শুকিয়ে গেছে, টিউবওয়েলগুলি নষ্ট হয়ে গেছে। প্রতিটি অঞ্চলে যাতে নলকূপের ব্যবস্থা করা হয়। এবং আন্ত্রিক রোগ ও কলেরা মহামারীর হাত থেকে মানুষকে বাঁচানোর জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী লক্ষণ চন্দ্র শেঠ :** মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল প্রশ্নোত্তরের সময় এই বিষয়ে আলোচনা হয়েছিল। আজকে সংবাদপত্রে দেখলাম প্রাক্তন অর্থমন্ত্রী, কংগ্রেস সভাপতি বলেছেন যে সি.পি.এম.র আক্রমণের ফলে কলকাতার বিমানবন্দর বিদেশী সংস্থাগুলি পরিত্যাগ করেছেন। এমন কি প্রধানমন্ত্রীও এই কথা বলেছেন তাদের কথাবার্তার মধ্যে স্ববিরোধী লক্ষ্য করা যাচ্ছে। কোন সময় বলছেন সি.পি.এম.এর জন্য তারা বয়কট করছেন, আবার বলছেন বিদেশী শক্তির উপর চাপ সৃষ্টি করা যাবে না; মুখ্যমন্ত্রী বলেছেন এই রকম ধরণের ঘটনার সঙ্গে সি.পি.এম.এর কোন সম্পর্ক নেই। আমার মনে হয় এই বিষয়ে একটা গভীর ষড়যন্ত্র চলছে। কেন্দ্রীয় সরকার যে ভাবে প্রবঞ্চিত করবার চেষ্টা করছেন সেই চেষ্টা এখানেও হচ্ছে। আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো অবিলম্বে ব্যবস্থা করা হোক যাতে বিমানবন্দর তার হৃত গৌরব ফিরে পেতে পারে। শুধু বিদেশী সংস্থা নয় দেশে বিমান সংস্থাও তাদের ফ্লিট কমিয়ে দিয়েছেন। তাই আপানার মাধ্যমে অনুরোধ করবো এই বিষয়ে একটা ব্যবস্থা অবলম্বন করার জন্য।

**[ 1.50 - 2.00 P.M.]**

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার বাঁকুড়া শহর থেকে বালিয়াড়া রেলওয়ে লেভেল ক্রসিং ভায়া ভাদুল পর্যন্ত একটা রাস্তা যেটা পি.ডবল্যু.ডি'র ছিল সেটা পি.ডব্লু.ডি দীর্ঘদিন ধরে পরিত্যক্ত করেছে। সেই রাস্তার ৮/১০ বছর যাবৎ মেরামত হচ্ছে না। হাজার হাজার মানুষ, গরীব কৃষক সেই রাস্তা দিয়ে যাতায়াত করে, একমাত্র সেই পথ দিয়ে ৩০/৪০টি গ্রামের মানুষ যাতায়াত করে এবং বহু দূরদূরান্ত থেকে মানুষ সেই রাস্তা দিয়ে যাতায়াত করে। ঐ রাস্তা সম্বন্ধে নানা ধরণের অভিযোগ দিয়ে, বহু আবেদন-নিবেদন করেও মেরামত করা হয়নি। আমি এর আগে আবেদন পত্র দিয়েছিলাম, আধুনিককালেও আবেদনপত্র দিয়েছি সেটাকে পি.ডবল্যু.ডি থেকে ছেড়ে দিতে কৃষি দপ্তরের কাছে যাতে এগ্রিকালচারাল লিঙ্ক রোড হিসাবে ওটাকে তৈরী করা যায়। পি.ডবল্যু.ডি (রোডস) ঐ রাস্তাকে পরিত্যক্ত করেছে। কৃষি দপ্তর থেকে ওটাকে এগ্রিকালচারাল লিঙ্ক রোড হিসাবে তৈরী করা যায় তারজন্য মাননীয় কৃষিমন্ত্রীর কাছে পাঠিয়ে দেওয়ার জন্য আপনাকে অনুরোধ করছি।

**শ্রী শিব প্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পশুপালন মন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কুকুরে কামড়ালে এ্যান্টি র‍্যাবিজ ভাকসিন সমস্ত হাসপাতালে পাওয়া যাচ্ছে না। কুকুরের কামড়ে মানুষ, জীবজন্তু মারা যাচ্ছে। এই ভ্যাক্‌সিন পাস্তুর ল্যাবেরেটরী করে থাকে, সেখানে ২/৩ দিন ধর্ণা দিয়েও এই ভ্যাক্সিন পাওয়া যাচ্ছে না। অবিলম্বে যাতে সমস্ত হাসপাতালগুলিতে এই ভ্যাক্সিন সরবরাহ করা হয় তারজন্য আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শচীন্দ্র নাথ হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলার খানাকুল থানার ব্যাপক অংশে উচ্চ ফলনশীল বোরো ধানের চাষ হয়। কিন্তু বর্তমানে সমস্ত ধানগাছগুলি ধ্বসা রোগের আক্রমনে নষ্ট হয়ে যাচ্ছে। যে সমস্ত মৌজা সবচেয়ে বেশী ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের নামগুলি হচ্ছে মাড়োখানা, ধলাডাঙ্গা, সুন্দরপুর, বনহিজলী, হানুয়া, নন্দনপুর, বাড়নন্দনপুর, জগতপুর, ঘোড়াদহ, কৃশালী, রামচন্দ্রপুর, সাবলা-সিংহপুর ইত্যাদি উল্লেখযোগ্য। মাননীয় কৃষিমন্ত্রী যাতে এই ধ্বসা রোগ প্রতিরোধের ব্যবস্থা করেন তারজন্য আমি আপনার মাধ্যমে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker : Mention hour is over.**

## ZERO HOUR

**শ্রী কৃপা সিন্ধু সাহা ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। আমরা গত ৭ বছর ধরে ক্ষমতায় থাকা সত্ত্বেও একটি জিনিষ করতে পারিনি যার সঙ্গে কেন্দ্রের কোন যোগাযোগ নেই। আমরা লক্ষ্য করেছি একজন সরকারী কর্মচারী অবসর গ্রহণ করার পর ৪/৫ বছরের মধ্যেও তাঁর পেনসন, গ্রাচুইটি এবং অন্যান্য সুযোগ সুবিধা যা তাঁর ন্যায্য প্রাপ্য তা তিনি পাননা। এমন অনেক পরিবার আছে যেখানে ওই সরকারী কর্মচারীটিই একমাত্র আয় করার লোক ছিলেন এবং অবসর গ্রহণ করার পর এই সমস্ত পাওনা টাকা না পাবার ফলে তার পরিবার অনাহারে, অর্ধাহারে দিন কাটায়। আমি মেদিনীপুর থেকে এরকম একটি করুণ চিঠি পেয়েছি এবং তাতে তিনি লিখেছেন, "আমার এই করুণ কাহিনী আপনি বিধানসভায় বলুন। আমি ১৯৮২ সালের ফেব্রুয়ারী মাসে রিটায়ার করেছি কিন্তু আজ পর্যন্ত কিছুই পাইনি। আমি অসহায়, পঙ্গু এবং এমন কেউ নেই যিনি আমাকে খাওয়াতে পারেন। আমি অনুরোধ করছি আমার এই করুণ কাহিনী বিধানসভায় তুলে প্রতিকারের ব্যবস্থা করুন"। আমি মন্ত্রীসভার কাছে অনুরোধ করছি, যেখানে অতিরিক্ত অর্থব্যায়ের প্রশ্ন নেই, যেখানে কেন্দ্রীয় সরকারের অনুমতির প্রশ্ন নেই সেখানে এই সমস্ত সরকারী কর্মচারী যাঁরা অবসর গ্রহণ করছেন তাঁরা যেন অবসর গ্রহণ করার সঙ্গে সঙ্গে তাঁদের সমস্ত রকম সুযোগ সুবিধা এবং পাওনা টাকা পেয়ে যান।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পানিহাটি সাধারণ হাসপাতালে যে দারুন সংকট চলছে সে সম্বন্ধে আমি [illegible] দৃষ্টি আকর্ষণ করছি। ওখানকার রোগীরা তাদের খাওয়া - দাওয়ার ব্যাপারে এবং স্টাফদের অব্যবস্থার ফলে দারুন অসন্তুষ্ট এবং বিক্ষুব্ধ। ওই হাসপাতালের জন্য অনেক চেষ্টা করে একটা জেনারেটরের ব্যবস্থা করা হল, কিন্তু ১ বছর হয়ে গেল গভর্ণমেন্টের স্যাংসন থাকা সত্ত্বেও সেই [illegible] গেল না। এর ফলে রোগীরা দারুণ অসন্তুষ্ট এবং তাদের অসুবিধাও চরম হচ্ছে। সম্প্রতি ওই হাসপাতালে

৫০টি বেড বাড়াবার ব্যবস্থা হয়েছে কিন্তু সেটাও কার্যকরী হচ্ছে না। পি ডবলিউ ডি এই বিল্ডিং করার সময় যেভাবে প্ল্যান করেছিল সেই প্ল্যান স্কীম পাওয়া যাচ্ছে না। এর ফলে বাড়ীটি বাড়ান হচ্ছেনা। আমি অনুরোধ করছি এই হাসপাতালের বিল্ডিং প্ল্যান যেটা ছিল সেটা খোঁজ করে বার করা হোক এবং বিল্ডিং মেরামত করা হোক এবং অবিলম্বে সেখানে জেনারেটর পাঠাবার ব্যবস্থা করা হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন কেন্দ্রের রেল ভাড়া বৃদ্ধি প্রতিরোধ আন্দোলন এস ইউ সি সহ আরও কয়েকটি কংগ্রেস বিরোধী রাজনৈতিক দল শুরু করেছে। এই আন্দোলনের সূচনা হয়েছে গত ১৫ই এপ্রিল। আমরা দেখেছি এই আন্দোলনের দ্বিতীয় দিনে অর্থাৎ ১৬ই এপ্রিল পশ্চিমবাংলার সাড়ে পাঁচ কোটি মানুষের আর্শীবাদ পুষ্ট হয়ে এই আন্দোলন জেলায় জেলায় ছড়িয়ে পড়েছে। দমদম ক্যান্টনমেন্ট ষ্টেশন, কুচবিহার, বর্ধমান, প্রভৃতি বিভিন্ন ষ্টেশনে রেল ভাড়া বৃদ্ধি প্রতিরোধ আন্দোলন সংঘটিত হয় এবং এই আন্দোলন শান্তিপূর্ণ এবং সুশৃঙ্খল ছিল। এসব সত্ত্বেও আমরা দেখলাম আন্দোলনকারীদের উপর পুলিশ নির্বিচারে গুলি চালিয়েছে এবং বালিগঞ্জ, নিউকুচবিহার প্রভৃতি বিভিন্ন ষ্টেশনে পুলিশ লাঠিচার্জ করেছে। ৩১ জন ব্যক্তি ঐ পুলিশের লাঠি চালনার ফলে আহত হয়েছে। এর সঙ্গে মহিলারাও আহত হয়েছে। এস.ইউ.সি-র কর্মী চিত্তরঞ্জন চক্রবর্তীকে পুলিশ একাধিকবার বন্দুকের গুঁতো এমনভাবে দিয়েছে যাতে তাকে হাসপাতালে নিয়ে গিয়ে ৬ জায়গায় ষ্টীচ করতে হয়েছে। রাজ্য সরকারের বিনা প্ররোচনায় পুলিশ এইভাবে আক্রমণ চালাচ্ছে। আরও পরিতাপের কথা যে এতবড় একটা জন বিরোধী কুকর্মের বিরুদ্ধে যেখানে একটা বৃহত্তর গণ আন্দোলন গড়ে তোলা উচিত এবং আমরা পশ্চিমবাংলার সি.পি.এম বন্ধুদের কাছে আবেদন জানিয়েছি যে একটা শক্তিশালী আন্দোলন গড়ে তোলা হোক এবং রেলের এই ভাড়া মাশুল বৃদ্ধিকে প্রতিহত করা হোক সেইখানে অত্যন্ত দুঃখের কথা গত কাল বালিগঞ্জ ষ্টেশনে সি.পি.এম ছাত্র কর্মীরা আমাদের বিরুদ্ধে সংগঠিত হয়েছে এবং পুলিশকে লাঠি চালাবার জন্য প্ররোচনা দিয়েছে। আমি অনুরোধ করবো একটা বৃহত্তর গণআন্দোলন গড়ে তোলার জন্য আপনারা সোচ্চার হোন। এই ধরণের অন্যায়ের বিরুদ্ধে রুখে দাঁড়াবার জন্য আমি আপনাদের কাছে আবেদন করবো। তা না হলে ঐ ফ্যাসিষ্টবাদকে মদত দেওয়া হবে।

**ডাঃ সুকুমার রায়** : আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে অকজিলিয়ারী নার্স ট্রেনিংয়ের জন্য ক্যান্ডিডেট ঠিক করা হচ্ছে। কিন্তু এই ক্যান্ডিডেট ঠিক করতে গিয়ে একটা অরাজকতা চলছে। আগে ছিল অর্থাৎ যখন ননী ভট্টাচার্য্য মহাশয় মন্ত্রী ছিলেন তখন এ্যাডমিনিষ্ট্রেশন্ট করা হোত এ্যাজ পার মেরিট, এ্যাজ পার একাডেমিক কেরিয়ার যারা ট্রেনিংয়ের যোগ্য বলে প্রতিয়মান হবে তাদের নেওয়া হবে। সেই সব এখন তুলে দেওয়া হয়েছে। এখন জেলার সভাপতি যা করবেন, সেখানে সি.এম.ও এইচ. নার্সিং সুপারিনটেনডেন্ট থাকবেন। অর্থাৎ বোঝা যাচ্ছে সব বাইরের ক্যান্ডিডেটকে সেখানে ঢোকানো হচ্ছে - নানা রকম দুর্নীতি চলছে। ব্লকের বাইরের সব ঢোকানো হচ্ছে। আর যারা ঢোকবার উপযুক্ত তারা ঢুকতে পারছে না। আমি এর তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী অজিত বসু** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। একদিকে রেলের ভাড়া বাড়ানো হচ্ছে, মাশুল বাড়ানো হচ্ছে, অথচ নিত্য যেসব যাত্রীরা গাড়ীতে যাতায়াত করছে তাদের সুযোগ সুবিধা দিনের পর দিন খর্ব করা হচ্ছে।

শিয়ালদা ডিভিসনে প্রতি দিন ১৩ লক্ষ যাত্রী যাতায়াত করে। গাড়ীতে কোন বসবার আসন নেই, যেটা দিয়ে দাঁড়ায় হ্যাঙ্গার তা নেই, লাইট নেই, পাখা নেই, দরজা নেই, জানালা নেই। একটু বৃষ্টি হলে তা আর বাইরের পড়ে না গাড়ীর ভিতর আগে পড়ে। ইংরাজ আমলে যেসব পানীপাঁড়ে থাকতো তা উঠে গেছে, ওয়েটিং রুম বন্ধ সব দুর্গন্ধ পুতিগন্ধে ভর্তি। আর সেখানে আড্ডা হয়েছে সব অসামাজিক যুবকের। এর সুরাহা করবে কে? আসুন আমরা সকলে মিলে আপনার মাধ্যমে জানাই রেলে লোক যাতে চলতে পারে, সময় মত ট্রেন যায় এবং আসে এবং গাড়ী ষ্টেশনে রয়েছে, এ্যানাউন্স হোল গাড়ী যাবে না কারসেডে যাবে। আমার দৃঢ় ধারণা এবং এটা আপনারা সকলেই বিশ্বাস করেন, গাড়ী থেকে যে চুরি হয়, তার কারশেড থেকেই চুরি হয়, চলন্ত গাড়ী থেকে চুরি হয় না। আমি আপনার মাধ্যমে অনুরোধ করবো, মাশুল বৃদ্ধি, ভাড়া বৃদ্ধি এবং এই রেলে নৈরাজ্য চলছে, তার বিরুদ্ধে এই এ্যাসেম্বলি থেকে একটা বেসরকারী সর্ব সম্মত প্রস্তাব গ্রহণ করে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রী বংশীলাল এবং এই প্রধানমন্ত্রীর কাছে পাঠানো হোক।

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই বিধানসভায় একটি জরুরী বিষয় উত্থাপন করছি। আপনি জানেন বিশেষতঃ আজকে ভারতবর্ষে যেখানে জাতীয় সংহতি এবং জাতীয় ঐক্য বিপন্ন হতে বসেছে, পাঞ্জাব, আসামে যে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন হচ্ছে, সাম্প্রদায়িক দাঙ্গা হচ্ছে, এই সময় কিছুদিন ধরে লক্ষ্য করছি কিছু লোক গুররাট, আমেদাবাদ প্রভৃতি জায়গায় যেখানে ২০ থেকে ২৫ শতাংশ তপশীল জাতি এবং উপজাতি বাস করে, সেখানে এ্যান্টি রিজার্ভেশন মুভমেন্টের নামে একটা ভয়াবহ আক্রমণ তাদের উপর হচ্ছে, এই তপশীল জাতি এবং উপজাতিদের উপর একটা সংগঠিত আক্রমণ হচ্ছে, এর ফলে গোটা দেশে জাতীয় সংহতি নষ্ট হচ্ছে। কেন্দ্রীয় সরকারের কাছে এবং সংশ্লিষ্ট কংগ্রেসী রাজ্য সরকারগুলোর কাছে অবিলম্বে ঐ সমস্ত ঘটনা যাতে আর না ঘটে তার জন্য আবেদন করার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য দেব প্রসাদ সরকার মহাশয় একটা বক্তব্য রেখেছেন, রেল ভাড়া এবং মাশুল বৃদ্ধির বিরুদ্ধে আন্দোলনের কথা। উনি বালিগঞ্জ ষ্টেশনের কথা বলছেন, আমি গতকাল নিজে বালিগঞ্জ ষ্টেশনে উপস্থিত ছিলাম। এই রেল ভাড়া বৃদ্ধি, মাশুল বৃদ্ধি প্রতিরোধে আমাদেরও ওখানে আন্দোলন চলছে। আটটি বামপন্থী দল সংগঠিত হয়ে সেই আন্দোলন চালিয়ে যাচ্ছে। কিন্তু কালকে কি দেখলাম, এই আন্দোলনকে বিপথে চালিত করবার জন্য, বিশৃংখলা সৃষ্টি করবার জন্য সেই জায়গায় একটা ট্রেন থেকে কয়েকটি যুবক নেমে পড়ে এবং তারপর লাইনে শুয়ে পড়ে। কিন্তু ঐ ট্রেনে হাজার হাজার যাত্রী ছিলেন, যারা অফিসে যাবেন, বিভিন্ন কাজ কর্মে যাবেন, তাদের কাজ কর্ম বন্ধ করার জন্য ওবা চেষ্টা করেছিলেন। বিশৃঙ্খলা সৃষ্টি করার জন্য ওরা লাইনে শুয়ে পড়েছিলেন। পুলিশ তেমন কিছু করেনি, তাদের শুধু মাত্র হঠিয়ে দিয়েছে মাত্র। এই সব ছেলেরা কংগ্রেস আই এর এজেন্ট ছাড়া কিছু নয়।

## Voting of Demands for Grants

## Demand No. 42

**Major Head : 287-Labour and Employment.**

The printed speech of Shri Krishna Pada Ghosh is taken as read

আউট করে রেখেছে, ফলে ৫ হাজার শ্রমিক না খেকে পেয়ে মারা যাচ্ছে। তাছাড়া ১৫০০ অন্যান্য কারখানা যেগুলো বন্ধ হয়ে আছে সেগুলোও খোলার নাম নেই। এছাড়া আমরা দেখেছি কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন যে সমস্ত শিল্পসংস্থা আছে যেমন সেন র‍্যালে এবং ইন্ডিয়ান আয়রন এই গুলিকে ক্রমাগত ভাবে সিক করা হচ্ছে। সেখানে শ্রমিকদের শোষণ করবার সমস্ত রকম ব্যবস্থা তারা করে ফেলেছে। কিন্তু যেহেতু আজকে এখানে বামফ্রন্ট সরকার আছে তাই তারা কোন কিছু করতে সাহস পাচ্ছে না। আজকে ওনারা যতই চিৎকার করুক না কেন শ্রমিক শ্রেণীর স্বার্থে আমরা সংগ্রাম চালিয়ে যাব। আমি আর একটা ব্যাপার উল্লেখ করতে চাই। এখানে যে সমস্ত মিনিমাম ওয়েজেস আছে, ন্যূনতম বেতন হার যেটা আছে এবং যেগুলি আন্ডার রিভিউ আছে সেইগুলি ছাড়া যে গুলি ঠিক আছে সেই গুলি কোন কোন জায়গায় কার্যকারী হচ্ছে না। সেই গুলি যাতে কার্যকারী করা যায় সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় একটু দেখবেন। হাই-কোর্টে যে সমস্ত মামলা আছে সেইগুলি তুলে নেওয়া দরকার। ভারত সরকারের কৌন ন্যাশানাল ওয়েজ পলিশি নেই। আজকে তাঁরা আবার বড় বড় কথা বলেন। তার ফলে আজকে দেখতে পাচ্ছি বিভিন্ন জায়গায় শ্রমিক শ্রেণীর উপর কেন্দ্রীয় সরকারের আক্রমণ আসছে। ধন্যবাদ শ্রমমন্ত্রীকে, ভুপালে যে গ্যাস দুর্ঘটনা ঘটেছে সেটা যাতে এখানে না ঘটতে পারে তার জন্য তিনি ব্যবস্থা নিয়েছেন। এখানে তিনি টাস্ক ফোর্স করে টকসিন ক্যেমিক্যাল এবং অন্যান্য যে সমস্ত কারখানা আছে তারা ঠিকভাবে ফ্যাক্টারী রুল মানছে কিনা সেটা দেখার ব্যবস্থা করেছেন। আমরা দেখেছি আজকে এখানে ৪১ লক্ষ বেকার। এখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে লোক নেওয়ার ব্যবস্থা আছে। কেন্দ্রীয় সরকার কমপালসারী রিক্রুমেন্ট থ্রু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কোন আইন নেই। আমি বলতে চাই এই ব্যাপারে আইন তৈরী করা দরকার। এখানে যে সব কেন্দ্রীয় সংস্থা আছে তাদের এটা সদ্ব্যবহার করা উচিত। কেননা নানা রকম এমবারগো রাখবে আর এখানে বলবেন বেকার বাড়ছে বেকার বাড়ছে এটা ঠিক নয়। পরিশেষে আমি এই কথা বলতে চাই কেন্দ্রীয় সরকারের যে শক্তি, যে নীতি শ্রমিক শ্রেণীকে অবহেলা করছে আমরা শ্রমিক শ্রেণীকে নিয়ে ঐক্যবদ্ধ আন্দোলন গড়ে তুলে সেই শক্তিকে পরাস্ত করবো। এই কথা বলে মাননীয় শ্রমমন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় শ্রমমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন সেই দাবিকে আমি সমর্থন করতে পারছি না। কারণ এটা অত্যন্ত লজ্জার কথা ভারতবর্ষের যত লোক বেকার আছে তার মধ্যে সব থেকে বেকার পশ্চিমবাংলায়। ভারতবর্ষে যতগুলো কারখানা বন্ধ আছে, যত শ্রম দিবস নষ্ট হয়েছে তার মধ্যে পশ্চিমবাংলা সব থেকে বেশী। এই ব্যাপারে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার রেকর্ড সৃষ্টি করেছে। এই ব্যাপারে শ্রমমন্ত্রী আমাদের সঠিক পথ দেখাতে পারেন নি। ১৯৬৭ সাল থেকে যা শুরু করেছিলেন - ক্ষমতার কিছু অংশ পেয়ে - ১৯৭৭ সালে এসে সেটা আরো বাড়িয়ে দিয়েছেন। ১৯৮৫ সালে এমন অবস্থার সৃষ্টি করেছেন যেখান থেকে পরিত্রাণ পাবার কোন উপায় নেই। শ্রমমন্ত্রী দীর্ঘদিন ধরে অসুস্থ, যে সমস্ত ডিসপিউট দেখা দেয় তিনি সেখানে যেতে পারেন না বা সময় পান না। আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার নিজেদের শ্রমিক দরদী বলে পরিচয় দেন। যখন কোন গোলযোগ দেখা দেয় তখন সব কিছু দায় দায়িত্ব কেন্দ্রীয় সরকারের উপর চাপিয়ে দেন। তখন আপনারা বলেন না পশ্চিমবাংলায় শ্রমিকদের দুরবস্থায় কথাগুলি। আমাদের জেলাতে নর্থব্রুক জুট মিল ৩ বছর ধরে বন্ধ আছে। সেই জুট মিল খোলার ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কতটা উদ্যোগ নিয়েছেন তা জানিনা। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশানে গেলে তিনি সেই ডেপুটেশান রিসিভ না করে চলে যান। আমাদের জেলাতে জি.এস.আই

কটন মিল বন্ধ হয়ে যায়। সেটা কিন্তু কেন্দ্রীয় সরকারের চক্রান্তের ফলে হয়নি। পশ্চিমবাংলায় সি.এম.পি এবং সি.পি.আই-এর ট্রেডইউনিয়ান যে গুলি আছে, সি.আই.টি.ইউ, এ.আই.টি.ইউ.সি এদের রাজনৈতিক লড়াই-এর ফলে কারখানা বন্ধ হয়ে হয়ে গেছে। সেই কারখানায় সেই রকম কোন অভাব অভিযোগ ছিল না। এই কারখানা খোলার ব্যাপারে এই সরকারের শ্রমমন্ত্রী কোন হস্তক্ষেপ করেন নি। শ্রমিকরা নিজেদের দাবি-দাওয়া নিয়ে কারখানা খোলার ব্যবস্থা করেছিল। আজকে পশ্চিমবাংলায় দিনের পর দিন কারখানা বন্ধ হয়ে যাচ্ছে এবং বেকারের সংখ্যা বেড়ে যাচ্ছে। যে সমস্ত লোক বেকার হয়ে যাচ্ছে তাদের কি করে পুনর্নিয়োগ করা যায় সেই ব্যাপারে আপনারা যদি কোন চিন্তা ভাবনা করতেন তাহলে আমরা ধন্য হতাম।

**[2.50 - 3.00 P.M.]**

মাননীয় মন্ত্রীমহাশয় যখন ইন্ডাস্ট্রিয়াল লেবারদের কথা বললেন, তখন কি একবারও গ্রামাঞ্চলের কৃষি শ্রমিকদের কি অবস্থা সে সম্বন্ধে চিন্তা করেন? গ্রামাঞ্চলে কৃষি শ্রমিকদের জন্য মিনিমাম ওয়েজেস এফেক্ট'এর বন্দোবস্ত শুধুমাত্র খাতা কলমের মধ্যেই রয়েছে, এটিকে কার্যকরী করার কোন ব্যবস্থা আমরা দেখতে পাই না। গ্রামাঞ্চলে কৃষি শ্রমিকরা দৈনিক কত বেতন পান তা দেখার জন্য কোন ব্যবস্থা রাজ্য সরকার কার্যত নিতে পারেন নি। প্রত্যেকটি ব্লক অফিসে মিনিমাম ওয়েজ এফেক্ট হচ্ছে কিনা তা দেখার জন্য ইন্সপেকটর আছেন। কিন্তু তার দেখার সময় তিনি পান না। তাঁকে অফিসের ক্লারিক্যাল কাজে ব্যস্ত থাকতে হয়। গ্রামের মধ্যে জমির ধারে গিয়ে, মাঠে মাঠে ঘুরে কৃষি শ্রমিকদের বেতন ঠিকভাবে মালিকরা দিচ্ছে কিনা তা দেখার চেষ্টা হয় না। সেই কারণে আমরা দেখতে পাই যে, গ্রামাঞ্চলের কৃষি শ্রমিকদের জোতদাররা যে পয়সা দেয়, সেই পয়সাতেই কাজ করতে বাধ্য হতে হয়। যেহেতু ইন্সপেক্টররা স্পটে যান না, সেইজন্য ঐ সমস্ত শ্রমিকদের জোতদারদের কাছে সারেন্ডার করতে হয় এবং কম পারিশ্রমিকে কাজ করতে হয়। এই বামফ্রন্ট সরকার সেই সমস্ত জোতদারদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নিতে পারেন না। বিশেষ করে সেই সমস্ত জোতদার যদি মার্কসিষ্ট কমিউনিষ্ট পার্টির সমর্থন হন, তাহলে তো কথাই নেই, এই সরকার তাঁদের প্রটেকশান দেন। মাননীয় মন্ত্রীমহাশয় আজ রাজ্যের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলোর প্রকৃত অবস্থা কি এবং সেগুলো কি ভাবে চলছে, তার সম্বন্ধে কোন খোঁজ খবর রাখেন? এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলো আজ দুর্নীতির আখড়ার পরিণত হয়েছে। আমরা মন্ত্রীমহাশয়ের বাজেট বক্তৃতার মধ্যে দেখলাম, তিনি বলেছেন যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাজ সত্বর প্রসারিত করবেন। কিন্তু আমরা দেখছি যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাজ কার্যত বন্ধ হয়ে গেছে। প্রত্যেকটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে আপনারা ঠুঁটো জগন্নাথ করে রেখে দিয়েছেন। এবারে আমাদের জেলাতে দেখলাম এই অবস্থা হয়েছে। এই রকম প্রত্যেকটা জেলাতেই একই অবস্থা। সরকারের ঘোষণা ছিল যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে প্রাইমারী শিক্ষক নিয়োগ করবেন। আমরা দেখলাম পার্টি অফিস থেকে একটা প্যানেল তৈরী করে তার থেকে প্রাইমারী টিচার নেওয়া হল। অথচ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে পাঠান তালিকা থেকে কোন প্রাইমারী টিচার নিয়োগ হল না। শুধু তাই নয়, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে পাঠান তালিকা থেকে প্রার্থীদের ইন্টারভিউ পর্যন্ত করা হল না। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে প্যানেলের জায়গায় নতুন প্যানেল চাপিয়ে দেওয়া হল। এই তো হচ্ছে প্রত্যেকটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অবস্থা। যখন কোন টেকনিক্যাল হ্যান্ডস্ দলের সমর্থকদের মধ্যে থেকে পাওয়া যায় না, তখনই কেবল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নেওয়া হচ্ছে। আপনারা আবার শ্রমিক দরদের কথা বলেন, রাজ্যের কলকারখানাগুলো খোলার কথা বলেন। আজ দীর্ঘদিন যাবৎ মেটাল বক্স কারখানাটি বন্ধ হয়ে আছে এবং সেখানে ৩০/৩৫ জন কর্মচারী আজ চরম অবস্থার মধ্যে

দিন কাটাচ্ছেন কেন্দ্রীয় সরকার বিভিন্ন জায়গায় কন্ট্রাক্টরদের দিয়ে কাজ করানো বন্ধ করে দিয়ে ক্যাজুয়াল লেবার যাঁরা আছেন, তাঁদের দিয়ে কাজ করানোর কথা বলছেন, তখন মেটাল বক্স'এ আমরা কি দেখতে পেলাম? আমরা দেখলাম যে সেখানে শ্রমিকদের দিয়ে কাজ না দিয়ে - ওখানকার ৩০।৩৫ জন শ্রমিককে বঞ্চিত করে—কন্ট্রাক্টরদের দিয়ে কাজ করানো হচ্ছে। রাজ্যের কলকারখানাগুলোর কোথাও গেলে কি আপনাদের শ্রমিক দরদের নমুনা দেখতে পাওয়া যায়? প্রতিটি জায়গাতেই আপনারা এই ভূমিকা গ্রহণ করে চলেছেন এবং কারণে অকারণে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে দোষারোপ করার চেষ্টা করছেন। ইন্ডিয়ান পেপার পাল্প বলে একটা কোম্পানী ছিল, যেটি এভুল কোম্পানীর অধীনে ছিল এবং পরে হিন্দুস্থান পেপার কর্পোরেশনের অধীনে ছিল। পরে এই কোম্পানীটি ওয়েষ্ট বেঙ্গল গর্ভণমেন্টের ইন্ডাষ্ট্রিয়াল ডেভলাপমেন্ট কর্পোরেশন চালাচ্ছেন। সেখানে কর্মরত ২,০০০ হাজার শ্রমিককে কনসোলিডেটেড্ পে দিচ্ছেন। এর কারণটা কি? ঐ কনসার্নে *** নামে একজন ব্যক্তি আছেন, যিনি মাননীয় মুখ্যমন্ত্রীর ঘনিষ্ঠ আত্মীয় - মন্ত্রীমহাশয়ের ভাগ্নে - তিনি ওখানে ডেপুটি ম্যানেজার হিসাবে আছেন। তিনি ওখানে শ্রমিকদের কনসোলিডেটেড্ পে দিয়ে যাচ্ছেন। এই যখন অবস্থা, তখন আপনারা কোন মুখে শ্রমিক দরদের কথা বলেন? এই বামফ্রন্ট সরকার পরিচালিত যে সমস্ত কনসার্ন আছে, সেখানে আমরা লক্ষ্য করছি শ্রমিকরা নানাভাবে নিপীড়িত ও অত্যাচারিত হচ্ছেন এবং রাজনীতির শিকার হচ্ছেন। শ্রমিকরা তাঁদের দাবী-দাওয়া নিয়ে যখনই কর্তৃপক্ষের কাছে এগিয়ে যান, তখনই আমরা লক্ষ্য করছি শ্রমিকদের কোন দাবী-দাওয়াই মেনে নেওয়া হয় না। আপনারাই আবার শ্রমিক দরদের কথা বলেন। উক্ত সংস্থায় * * * * যেহেতু মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের আত্মীয়, সেজন্য সেখানে শ্রমিকদের পক্ষে কোন ব্যবস্থাই আপনারা নিতে পারছেন না। আমরা জানি, মাননীয় মুখ্যমন্ত্রী একদিন শ্রমিকদের জন্য এই রাজ্যের বুকে আন্দোলন করেছিলেন।

**শ্রী পতিত পাবন পাঠক :** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। মাননীয় সদস্য এমন কতকগুলি নাম করেছেন, যেগুলি করা উচিত নয়।

**মিঃ স্পীকার :** নামগুলো বাদ যাবে।

**শ্রী আব্দুল মান্নান :** ইন্ডিয়ান পেপার পাল্প কোম্পানির ডিরেক্টর বোর্ডের মেম্বার মুখ্যমন্ত্রীর আত্মীয়। সুতরাং সেই কনসার্নের শ্রমিকদের [illegible] পে দেওয়া হয়েছে। হিন্দুস্থান পেপার কোম্পানী ১৯৭৬ সালের হিন্দুস্থান পেপার কর্পোরেশান। কিন্তু শ্রমিকদের দাবী-দাওয়া মেনে নেওয়া হচ্ছে না। রাজনৈতিক দৃষ্টিভঙ্গীর দিক থেকে স্বজন-পোষণের কথা চিন্তা না করে যে সমস্ত কনসার্ন আছে সেটা মুখ্যমন্ত্রীর আত্মীয়ই থাকুক আর অন্য কেউই থাকুক শ্রমিকদের দাবী-দাওয়ার কথা বিশেষ করে চিন্তা করুন। তারপরে পুরুলিয়ার কথায় আসি পুরুলিয়ায় বেঙ্গল আর্ক ষ্টিলে ৪০০ জন শ্রমিককে বসিয়ে দেওয়া হয়েছে, সেকথা কেউ বললেন না। সেখানে লেবার কমিশনার তো একবার অন্তত এদের ডেকে আলোচনা করতে পারতেন। কিন্তু তা না করে আপনারা মালিকদের তোষণ করে চলেছেন। আজকে বড় বড় কারখানা বন্ধ হতে চলেছে। আপনারা তো বলে বেড়ান দরদী, শ্রমিকের বন্ধু কিন্তু একটি কারখানার শ্রমিকের জীবনের কি মান আপনারা উন্নত করতে পেরেছেন? ১৯৭৭ সালের পর থেকে একটি কারখানার মানও আপনারা পরিবর্তন করতে পারেন নি। তাদের ঘরের ছেলেদের লেখাপড়ার সুযোগ কতটুকু পাচ্ছে? আজকে মালিকদের কাছ থেকে শ্রমিকদের ছেলেদের পড়াশুনা করার জন্য কোন দাবী আপনারা আদায় করতে পারেন নি এবং এরজন্য কোন আইন তৈরী

---

Note : Expunged as ordered by the chair.

করতে পারেন নি। আজকে বামফ্রন্ট সরকার শ্রমিক দরদী হওয়া সত্ত্বেও শ্রমিকরা তাদের ছেলেদের পড়াবার জন্য পয়সা দিতে পারেনা, তাদের চিকিৎসার সুযোগ নেই। ই এস আই হাসপাতালে যেগুলি আছে সেগুলিতে কটা, শ্রমিকের চিকিৎসা হচ্ছে? সুতরাং এই কথা বলে মাননীয় মন্ত্রীমহাশয় যে বাজেটের ব্যয়বরাদ্দ এনেছেন তার বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী বাজেটে যে ব্যয়-বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে দুএকটি কথা বলতে চাই। আমি বিরোধীদলের দুজন সদস্যের বক্তৃতা অধিক আগ্রহসহকারে শুনছিলাম এবং ভাবছিলাম যে তারা মনে করেছেন যে পশ্চিমবাংলা একটি সমাজতান্ত্রিক রাষ্ট্র, এখানে সব সমস্যার সমাধান আমাদের শ্রমমন্ত্রী শ্রী কৃষ্ণ বাবু করে দেবেন। একটা পুঁজিবাদী রাষ্ট্র যেখানে বহু জাতির সমন্বয় বিরাজিত সেখানে শ্রমিক সমস্যা থাকবেই। আমি বারেবারে জিজ্ঞাসা করি সম্প্রতি রেল বাজেট পেশ করেছেন সেই সম্বন্ধে তো আপনারা কিছু বলবেন না। তারপরে গোটা ভারতবর্ষের ওয়াগন ইনষ্টলড্ ক্যাপাসিটি ৩২ হাজার তার একমাত্র পশ্চিমবঙ্গই দিচ্ছে ২০ হাজার ওয়াগন ইনষ্টলড ক্যাপাসিটি। আপনারা বললেন ৫ হাজার বেকার ছিল এখন ২ লক্ষ বেকার হয়েছে। আপনারা এ রাজ্যের সমস্ত রাজস্ব দিল্লীতে নিয়ে যাবেন দিল্লীতে বিউটিফাই করার জন্য আর আমাদের এখানে বেকারের সংখ্যা বাড়বেই। কেন্দ্র রাজ্যের সম্পর্কের ব্যাপারে প্রয়াত বিধানচন্দ্র রায় বাংলার রূপকার বলেছিলেন ১৯৬১ সালে সাম্রাজ্যবাদী কায়দায় পশ্চিমবঙ্গকে শোষণ করা হচ্ছে। বিদেশী শাসনকালে যা ছিল, পরাধীন অবস্থায় যেভাবে শোষণ চলেছে আজকে দেশ স্বাধীন হবার পরেও শ্রমিকদের প্রতি একই কায়দায় একইভাবে শোষণের বোঝা চালিয়ে আনা হচ্ছে। আমি এই প্রসঙ্গে কতগুলি কথা বলতে চাই, শ্রীমতী ইন্দিরা গান্ধীর যখন সুবর্ণযুগ ১৯৭৫-৭৬ সাল তখন পশ্চিমবাংলার অবস্থা কি ছিল? আজকে মাত্র ৪টি জেলায় আমরা ঘেরাও এনকারেজ করিনি। স্যার, এই রাজ্যে কতকগুলি ভাল জিনিষ আমরা করেছি এই সীমিত ক্ষমতার মধ্যে তা ওরা জানেন। যেমন ৩৬টি অসংগঠিত শিল্পে আমরা ন্যূনতম মজুরীর যে ব্যবস্থা করেছি সেগুলি ওরা বললেন না। ওরা ৩০ বছর এই রাজ্যে ছিলেন, কিন্তু এইসব করেন নি। এর জন্য ইমপ্লিমেনটেশান পোষ্ট আছে - ব্লকে যে ইনসপেকটারগণ থাকেন তাদের যদি না দেখা যায় সেটা একটা আলাদা দিক। ইরোশান অফ ভ্যালু একটা আলাদা দিক। আই.আর.ডি.পি.র মাধ্যমে বেনিফিসিয়ারী ৮২-৮৩ সালে যেখানে ছিল ৯৭ হাজার ৪৮৩, আমরা সেটাকে বাড়িয়ে করেছি ২ লক্ষ ৩৯ হাজার ৮৮০। পশ্চিমবাংলায় লক আউট ১৯৮২ সালে ১ লক্ষ ২২,৭৩৮ ১৯৮৪ সালে সেটা কমে এসে ৪২,৫১৩। কিন্তু এই পরিসংখ্যান দিয়ে সমস্যার গভীরতাকে আমরা উপেক্ষা করছি না। সম্প্রতি লোকসভার নির্বাচনে ১৬ জন এম.পি. জেতবার পর তারা বললেন যে সমস্ত বন্ধ কারখানা আমরা খুলে দেব। কিন্তু তারপর একের পর এক ১৯টি চটকল বন্ধ হয়ে ৮২ হাজারের মত শ্রমিকের চাকরী গেছে। এর জন্য কেন্দ্রীয় সরকার দায়ী। প্রাক্তন অর্থমন্ত্রী রিজার্ভ ব্যাঙ্ক থেকে আধুনীকিকরণ এবং চটকল শিল্পের উন্নতির জন্য ২০০ কোটি টাকা দিয়েছিলেন। ওরা ওদের নিবাচনী তহবিলে টাকা দেন। নব নির্বাচিত প্রধানমন্ত্রী বললেন কালো টাকা ধরুন। কিন্তু তারা চাঁদা দিতে পারবে রসিদ ওরা দেয় না। আমাদের যে কনসিলিয়েশান মেশিনারী আছে সেটা ১৯৮৩ সালে যেখানে ২২.৭৩ ডিসপিউট ডিসপোজ আপ করেছে সেখানে ৮৪ সালে বেড়ে গিয়ে ৮১.৯৬ হয়েছে। এর দ্বারা বলতে চাই পশ্চিমবাংলায় প্রতি স্কোয়ার মাইলে-যে লোক বসবাস করে তা ভারতবর্ষের মধ্যে অধিক সংখ্যক। এখানে যদি নূতন শিল্প গড়ে না ওঠা তাহলে কেমন করে ৪১ লক্ষ বেকারের কর্মসংস্থান হবে? ওরা জেগে ঘুমুলে কি ভাবে ওদের ঘুম ভাঙাব? ৭৮ সালে এই রাজ্যে এ এস্টিমেট কষ্ট ছিল তাতে

পেট্রোকেমিক্যালস কমপ্লেকসের মাধ্যমে ২ লক্ষ শ্রমিকের চাকরী হতে পারত। দুর্গাপুরট্রাক নির্মাণ কারখানা কেন হল না? গত বছর শ্রদ্ধেয় কমল বাবু নেতৃত্বে আমরা শ্রীমতী ইন্দিরা গান্ধীর কাছে গিয়েছিলাম সেদিন তাকে বলেছিলাম জুট শিল্পকে জাতীয়করণ করুন। এতে ৩ লক্ষ শ্রমিক আছে। কিন্তু একটার পর একটা লক আউট হয়ে শ্রমিক ছাঁটাই হচ্ছে এর ফলে এই সংখ্যা কমে এসে ১ লক্ষ ৮০ হাজারে দাঁড়িয়েছে। এই রকম কেন হল? ওরা বললেন জুট শিল্পের ভবিষ্যৎ কি? আমরা বললাম ভবিষ্যৎ আছে। বিশ্বের জুটশিল্পের বাজারে চিন নতুনভাবে অনুপ্রবেশ করে তারা এগিয়ে চলেছে। বাংলাদেশের সঙ্গে আমরা প্রতিযোগীতা করতে পারছি না। এর ব্যর্থতা কি পশ্চিমবঙ্গ সরকারের? এবার আমি ইন্ডাষ্ট্রিয়াল লাইসেন্সের ক্ষেত্রে এবং লেটার অফ ইনটেন্ড'র ক্ষেত্রে দু-একটি উদাহরণ দেব। অন্ধ্র ৭৯ সালে ৪৪টি, এবং ১৭টি, গুজরাট ৮০ সালে ১১৮টি লেটার অফ ইনটেন্ড পেলেন ৪৮টি, মহারাষ্ট্র ১৯৮০ সালে ১৫৫টি ইন্ডাষ্ট্রিয়াল লাইসেন্স পেয়েছিল। আর ১৭১টি লেটার অফ ইনটেন্ড পেয়েছিলেন। সেখানে পশ্চিমবাংলা ১৯৮০ সালে লেটার অফ ইনটেন্ড পেলেন ২৮টি এবং ইন্ডাষ্ট্রিয়াল লাইসেন্স পেলেন ৩০টি। তাহলে আপনি চিন্তা করুন ১৯৮৩ সালে যেখানে মহারাষ্ট্রকে লেটার অব ইনটেন্ট দেওয়া হচ্ছে ১৫৫ এবং ইনডাষ্ট্রিয়াল লাইসেন্ট দেওয়া হচ্ছে ১৭১ সেখানে পশ্চিমবঙ্গকে লেটার অব ইনটেন্ট দেওয়া হচ্ছে ৪৫ এবং ইন্ডাষ্ট্রিয়াল লাইসেন্স দেওয়া হচ্ছে ৭১। এটা কি বৈষম্যমূলক আচরণ নয় পশ্চিমবঙ্গের প্রতি? অশোক বাবু প্রশ্ন তুলেছেন পশ্চিমবঙ্গে শ্রমিক আন্দোলনকে আমরা নাকি স্তিমিত করে দিয়েছি লাঠি চালিয়ে। আমরা বলি আগের বছর কর্ণাটকে রাষ্ট্রায়ত্ব শিল্পে শ্রমিকরা ৭২ দিন ধর্মঘট করেছিলেন, সেখানে গুলি চালিয়ে ৮ জনকে হত্যা করা হয়েছিল। সেই রাজ্য তখন কারা পরিচালনা করেছিলেন? রামকৃষ্ণ হেগড়ে তখন আসেননি। তারপর সারা ভারতবর্ষে পোর্ট এন্ড ডক শ্রমিকরা ধর্মঘট করেছিলেন। উড়িষ্যায় কি হয়েছিল? আপনাদের কংগ্রেসী সদস্য, যিনি নব উড়িষ্যার নাকি স্রষ্টা, সেই পট্ট নায়কের নেতৃত্বে পুলিশ পারাদ্বীপে গিয়ে গুলি চালিয়েছে, তাতে ১৮ জন ডক কর্মী মারা গেছে। সেই আন্দোলনে আপনাদের আই এন টি ইউ সি ছিলেন। শুধু ১৮ জন কর্মীকে হত্যা করেনি, তাদের স্ত্রীকে পর্যন্ত ধর্ষণ করেছে পুলিশ। তাদের মুখে পশ্চিমবঙ্গের পুলিশের অত্যাচারের কথা শোভা পায় না। ৮৩ দিন পাট শিল্পে শ্রমিক ধর্মঘট একটা ঐতিহাসিক ধর্মঘট। ১৪৩ দিন হোসিয়ারী শিল্পে ধর্মঘট হল, সেই আন্দোলনকে ভাঙাবার জন্য পুলিশ যায়নি, কারণ, মালিকরা তো আপনাদের বন্ধু। যেদিন মালিকদের কনসেসান দিয়ে কেন্দ্রীয় বাজেট এখানে প্রকাশিত হল এখানে রাজেশ বাবু আছেন, তিনি জানেন যে বড়বাজারে পটকা ফাটান হল, লাড্ডু খাওয়ান হল, বলা হল এবারের বাজেট নাকি অভূতপূর্ব বাজেট যে বাজেট বছরের শেষে ৫ হাজার কোটি টাকার ঘাটতিতে গিয়ে দাঁড়াবে এবং যে বাজেটের প্রারম্ভিক ঘাটতি হচ্ছে ৩ হাজার ৪৪৯ কোটি টাকা। ওরা বলেছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কথা, আমরা বলি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে পশ্চিমবঙ্গের ৪৪ লক্ষ বেকার যুবক নাম নথীভুক্ত করেছে, সেই নথীভুক্ত বেকারদের মধ্যে ১০ হাজার ১১৬ জনকে আমরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি দিয়েছি। একথা ঠিকই যে এটা যথেষ্ট নয়, তার চেয়ে আরো বেশী চাকরি হওয়া উচিত। আমি মাননীয় শ্রমমন্ত্রীকে বলব এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে আরো সচর করে সরকারী সংস্থাকে আধা সরকারী সংস্থাকে চাকরির ক্ষেত্রে বাধ্যতামূলক করুন, আর ডানদিকের বন্ধুদের বলব তাঁরা যে রেলে পকেট থেকে চিরকুট দিয়ে ৮.১০ টাকা রোজ দিয়ে হাতে যাদের ব্যাজ বেঁধে দিয়েছিলেন তারা আবার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কথা বলেন। প্রয়াত প্রধানমন্ত্রী তাঁর মৃত্যুর আগে ঘোষণা করলেন কেন্দ্রীয় সরকারের সরকারী সংস্থাতে কোন লোক নিয়োগ হবে না। পশ্চিমবঙ্গে অবস্থিত কেন্দ্রীয় সরকারের পাবলিক আন্ডারটেকিংগুলি আছে সেখানে

একটার পর একটা বেআইনীভাবে নিয়োগ হয়েছে। সম্প্রতি ন্যাশান্যাল টেক্সটাইল কর্পোরেশানে ৫৫৮ জন লোককে জাল নিয়োগ করা হয়েছে, তাদের এ্যাপয়েন্টমেন্ট লেটার ফেক এ্যাপয়েন্টমেন্ট লেটার। আপনারা কি একবারও একথা বলেছেন? ওখানে যিনি ম্যানেজিং ডাইরেক্টর আছেন তিনি জানেন কেন্দ্রের রাজীব গান্ধীকে নমস্কার না দিলে এই রাজ্যে কেন্দ্র পরিচালিত যা যা পাবলিক আন্ডারটেকিং আছে তার ম্যানেজিং ডাইরেক্টর হওয়া যাবে না।

পরিশেষে বলব পশ্চিমবঙ্গে যে কন্সিলিয়েশান মেশিনারী আছে সেটাকে আরো সচল করতে হবে। আমি দেখেছি ২৪-পরগনার বারাসতে একজন এ এল সি আছেন আর একজন পিয়ন আছে, মাসের মধ্যে অর্ধেক দিন খুঁজে পাওয়া যায় না। ওরা ক্লোজারের কথা বলেছেন। ১৯৭৭ সালে এই রাজ্যে ক্লোজোরের সংখ্যা কিছু কমেছে। ১৯৭৭ সালে যেখানে ৯২টা ক্লোজার ছিল এবং তাতে ১১ হাজার ৩০৮ জন মানুষ এ্যাফেক্টেড হয়েছিল, ১৯৮৪ সালে সেখানে ৩৯টি ক্লোজার হয়েছে, তাতে ৩ হাজার ৪২৬ জন এ্যাফেক্টেড হয়েছে।

**[ 3.10 – 3.45 P.M.]**

**(including adjournment)**

স্যার, বিদ্যুতের কথা এরা বলেছেন। আপনি জানেন আমরা সব ব্যাপারেই কেন্দ্রের উপর নির্ভরশীল। প্রথম/দ্বিতীয়/তৃতীয় পরিকল্পনার সময় রাজ্যগুলি উন্নয়ন খাতে শতকরা ৬০ভাগ টাকা পেত। কিন্তু তারপরই টাকা কাটতে শুরু করল এবং ষষ্ঠ পরিকল্পনায় দেখা গেল কেন্দ্রীয় সরকার ৭০ ভাগ নিল এবং ৩০ভাগ রাজ্য পেল। ষষ্ঠ পরিকল্পনায় বিদ্যুৎ খাতে মহারাষ্ট্র পেল ৬ হাজার ১৯৬ মেগাওয়াট, গুজরাট পেল ৩ হাজার ৩৯৬ মেগাওয়াট এবং পশ্চিমবাংলা পেল ২ হাজার ৯৭৮ মেগাওয়াট। স্যার, এঁরা বার বার বলছেন এখানে শ্রমিক অশান্তি। সম্প্রতি রিজার্ভ ব্যাঙ্কের বুলেটিন বলছে এখানে শ্রমিক অশান্তির জন্য মাত্র টু পারসেন্ট কারখানা বন্ধ হয়েছে। পশ্চিমবাংলায় কারখানা বন্ধ হবার মূল কারণ মিস্ - ম্যানেজমেন্ট এবং ড্রেনেজ অব ফান্ড এবং তার সঙ্গে রয়েছে মার্কেটে মন্দা। সাম্রাজ্যবাদী কায়দায় বার বার বলা হচ্ছে পশ্চিমবাংলা থেকে অন্য রাজ্যে ক্যাপিটাল ফ্লাই করছে, বলা হচ্ছে এখানে বিদ্যুত নেই। ওঁরা এই রাজ্যে থাকবে কিন্তু সাম্রাজ্যবাদী কায়দায় কেন্দ্রের নির্দেশে পশ্চিমবাংলার নিন্দা করবে। এবারে আমি ময়ুরাক্ষী কটন মিল এবং ন্যাশানাল সুগার মিল সম্বন্ধে কিছু বলব। ময়ুরাক্ষী কটন মিলে এখন কোন কাজ নেই এবং তার ফলে ১০ হাজার শ্রমিক বেকার এবং ন্যাশনাল সুগার মিলের যে ব্লু প্রিন্ট করা হয়েছে তাতে দেখেছি ৭০০ শ্রমিক বেকার হতে চলেছে। প্রেমচাঁদ জুট মিলে দেখা যাচ্ছে প্রভিডেন্ড ফান্ডের টাকা পাওনা যাচ্ছেনা এবং বহু শ্রমিক অনাহারে মারা গেছে। আমি এই ব্যাপারে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পরিশেষে আমার বক্তব্য হচ্ছে আপনারা যে হলিডে হোম করেছেন তার প্রতি আরও নজর দেওয়া দরকার। আপনাদের অফিসাররা এই হলিডে হোমগুলো বুক করে রাখার ফলে সাধারণ শ্রমিকরা এর সুযোগ পায়না। তারপর ট্রাইবুন্যালে যে কেস্‌গুলো রেফার করা হয় সেগুলো রাইটার্স বিল্ডিংস্-এ লাল ফিতার বন্ধনে না রেখে যাতে তাড়াতাড়ি ডিজপোজ অফ হয়, তাড়াতাড়ি ফয়সালা হয় তার প্রতি দৃষ্টি দিন।

**( At this stage the House was adjourned till 3.45 P.M. )**

**[3.45 - 3.55 P.M.]**

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় আজকে তার

বাজেট এখানে পেশ করেছেন। সেই বাজেটের উপর আলোচনা করতে গিয়ে আমি বলতে চাই যে আজকে শুধু পশ্চিমবাংলার নয়, সারা ভারতবর্ষে শ্রমিকদের উপর মালিক শ্রেণীর যে আক্রমণ দিনের পর দিন বেড়েই চলেছে। ভারতবর্ষের মত একটা একটা সংকটগ্রস্ত পুঁজিবাদী অর্থনৈতিক শোষণ ব্যবস্থায় মালিক শ্রেণী তাদের সংকটের বোঝা যত ভারী হচ্ছে সেই সমস্ত সংকটের বোঝা দেশের শ্রমজীবী মানুষ ও শ্রমিক কর্মচারীদের উপর নানাভাবে চাপিয়ে দিতে চাইছে। এটা আমরা জানি যে এই সংকট তারা চাপাতে চাইছে বলে শ্রমিক কর্মচারীদের মধ্যে একটা পুঞ্জীভূত বিক্ষোভ দেখা দিয়েছে। এবং সংগঠিতভাবে তারা সেই আক্রমণ প্রতিরোধ করতে চাইছে। কিন্তু তাদের উপর আক্রমণ অব্যাহত রয়েই গেছে। শ্রমিক কর্মচারীদের বহু আত্মত্যাগ এবং রক্তক্ষয়ী সংগ্রামের মধ্য দিয়ে তারা যে ট্রেড ইউনিয়ন অধিকার অর্জন করেছে তার মধ্য দিয়ে কালেকটিভ বার্গেনিং করার অধিকার পেয়েছে, মালিক শ্রেণী তা হরণ করবার আর একটা প্রচেষ্টা চালাচ্ছে। এই দ্বিমুখী আক্রমণের সামনে দাঁড়িয়ে কাঠামোগত সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে একটি রাজ্য সরকার যারা বামপন্থী নীতি নিয়ে চলতে চায়, আমি মনে করি তার মূল দৃষ্টিভঙ্গী যেটা হওয়া দরকার সেটা হচ্ছে এই সীমাবদ্ধতার মধ্যে থেকে শ্রমজীবী শ্রেণীর উপর মালিকদের যে আক্রমণ নেমে এসেছে সেই আক্রমণের হাত থেকে রক্ষা করার জন্য তাদের পাশে এসে দাঁড়ালো। তার জন্য নির্দিষ্টভাবে যেটা দরকার সেটা হচ্ছে দেশের শ্রমজীবী মানুষদের উপর মালিক শ্রেণীর আক্রমণের বিরুদ্ধে শ্রমিকদের একটা হাতিয়ার হিসাবে দাঁড়িয়ে তাদের ন্যায়সঙ্গত আন্দোলনকে জোরদার করা। শ্রমিক শ্রেণী আশা করে তারা যে ন্যায়সঙ্গত আন্দোলন করছে সরকার সেই আন্দোলন সম্প্রসারণ করবার চেষ্টা করবেন। সরকার এই নীতি এই দৃষ্টিভঙ্গী নিয়ে যদি পরিচালিত হয় তাহলে সেটা নিশ্চয় শ্রমিক শ্রেণীর স্বার্থেই পরিচালিত হবে। আর একটা হচ্ছে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও সরকারের হাতে শ্রমিক শ্রেণীর স্বার্থে যতটুকু আইন আছে দীর্ঘদিনের সংগ্রামের মধ্যে দিয়ে যে আইনগুলো গড়ে উঠেছে, সেই আইনগুলোকে অত্যন্ত কঠোর ভাবে মালিক শ্রেণীর বিরুদ্ধে শ্রমিকদের প্রতি যে বঞ্চনা, তার বিরুদ্ধে কঠোরভাবে মালিকদের বিরুদ্ধে ব্যবহার করা হবে, এই দৃষ্টিভঙ্গী এবং এই দৃষ্টিভঙ্গী দ্বারা যদি সরকার পরিচালিত হয় এবং আমরা জানি ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় অধিষ্ঠিত হলো, পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষের মধ্যে একটা আশার সঞ্চার হয়েছিল, তারা আশা করেছিলেন যে জরুরী অবস্থার সময় কেন্দ্রের কংগ্রেস সরকার শ্রমিক শ্রেণীর অর্জিত যে অধিকারগুলো হরণ করে নিয়েছিল, সেই অধিকারগুলো বামফ্রন্ট সরকার এর আমলে তারা ফিরে পাবে। তারা ভেবেছিল বামফ্রন্ট শ্রমিক শ্রেণীর কাছে একটা সংগ্রামের হাতিয়ার হিসাবে পর্যবসিত হবে, মালিক শ্রেণীর আক্রমনের বিরুদ্ধে ১৯৬৭ সালে, ১৯৬৯ সালের যুক্তফন্টের সরকার এর তৎকালীন শ্রমনীতির কথা স্মরণ করে পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষ তারা উৎফুল্ল হয়েছিল। কিন্তু দুর্ভাগ্যের কথা, বামফ্রন্ট সরকার আমলে শ্রমজীবী মানুষ পশ্চিমবাংলার, তারা যেটা আশা করেছিলেন, তাদের আশা পূরণ হয়নি। এটা আমার কল্পনা প্রসূত কুৎসা মূলক, উদ্দেশ্য মূলক কোন অভিযোগ বামফ্রন্ট সরকারের কাছে নয়, বাস্তব ঘটনা তথ্যের ভিত্তিতে এটা প্রমাণ হবে যে বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষের হাতিয়ার-এ পর্যবসিত হতে পারেনি। আর পারিনি বলে আজকে বামফ্রন্ট সরকারের আমলে পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষের উপর মালিক শ্রেণীর আক্রমণ সবচেয়ে তীব্র হয়েছে। তার একটা প্রমাণ দিলে, আপনারা বুঝতে পারবেন। এই যে লক আউট, এই যে মালিকরা লক আউট করে, তা সবাই জানেন। তারা লক আউট কেন করে? লক আউট মালিকদের একটা ব্যবসায় পর্যবসিত হয়েছে, মানে লক আউট করে যে ভাবে ওয়ার্ক লোড চাপিয়ে দেওয়া, শ্রমিক স্বার্থ বিরোধী শর্ত শ্রমিকদের উপর চাপিয়ে দেওয়া, এই ধরণের এক তরফা

আক্রমণ করবার জন্য তারা লক আউট করে। আমরা দেখতে পাচ্ছি অত্যন্ত দুর্ভাগ্য জনক ঘটনা, যে পশ্চিমবাংলা লক আউটের ক্ষেত্রে শীর্ষস্থান অধিকার করেছে, এটা আজকে নয়, কয়েক বছর আগে থেকে। গত কয়েকদিন আগে লোকসভার এক প্রশ্নোত্তর পর্বে কেন্দ্রীয় শ্রমমন্ত্রী যে হিসাব দিয়েছেন, তাতে দেখা যাচ্ছে যে ১৯৮২ সালে সর্ব ভারতীয় যে রেকর্ড ২ কোটি ২৫ লক্ষ শ্রম দিবস নষ্ট হয়েছিল লক আউটের জন্য, তার লায়ন শেয়ার পশ্চিমবাংলো, ১ কোটি ৫৬ লক্ষ শ্রম দিবস নষ্ট হয়েছে লক আউটের জন্য, ধর্মঘটের জন্য নয়। ১৯৮৩ সালে অল ইন্ডিয়া ফিগার ২ কোটি ১৯ লক্ষ শ্রম দিবস নষ্ট হয়েছিল, লায়ন শেয়ার ওয়েষ্ট বেঙ্গল ১ কোটি ৪৪ লক্ষ ১৯৮৪ সালে ১ কোটি ৯ লক্ষ শ্রম দিবস নষ্ট হয়েছিল ভারতবর্ষে, সর্বভারতীয় রেকর্ড, তাতে পশ্চিমবাংলায় লায়ন শেয়ার ৭৮ লক্ষ। অর্থাৎ ম্যাক্সিমাম এ্যাটাক, ম্যাক্সিমাম আক্রমণ শ্রমিকদের উপর যেটা নেমে এসেছে। কেন না, সেটা হচ্ছে এখানে যখন এই মালিকদের সর্বাত্মক আক্রমণ, সেই আক্রমনের বিরুদ্ধে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কোন কঠোর নীতি অবলম্বন করতে পারেন নি। কার্যতঃ মুখে তারা যাই বলুন না কেন, তারা নীরব দর্শক-এর ভূমিকা পালন করেছেন। এই নীরব দর্শকের ভূমিকা পালন করেছেন বলে এই ধরণের একটা সর্বাত্মক আক্রমণ সংঘটিত হওয়া সম্ভব হয়েছে। পশ্চিমবাংলার শ্রমিক মালিকদের আক্রমনকে প্রতিহত করবার জন্য যে ন্যায় সংগত আন্দোলনগুলো, তাকে শক্তিশালী করা, তাকে আরও জোরদার করা, আরও সম্প্রসারিত করা দুরে থাক, তারা আজকে তাদের এ্যাপিজমেন্ট পলিশির জন্য, মালিক তোষণ নীতির জন্য আজকে তারা শ্রমিক আন্দোলনের তারা কোমর ভেঙ্গে দিয়েছেন। ফলে একদিকে শ্রমিক আন্দোলনে দুর্বলতা অপর দিকে সরকারের নীরব দর্শকের ভূমিকা, এই সুযোগ নিয়ে আজকে সবচেয়ে মারাত্মক রকম আক্রমন সর্বভারতীয় রেকর্ড সৃষ্টি করলো পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে। যার প্রমাণ আমরা এর মধ্যে পাচ্ছি।

**[3.55 - 4.05 P.M.]**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি যে আজকে রাজ্য সরকারের হাতে যে আইনগুলি আছে, মালিক শ্রেণীর বিরুদ্ধে সেই আইনগুলি কঠোরভাবে প্রয়োগ করার ক্ষেত্রে রাজ্য সরকার অত্যন্ত দুর্বল ভূমিকা পালন করছেন এবং তার ফলে মালিকদের একতরফা ভূমিকায় শ্রমিকরা দারুনভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। আজকে শিল্পে বেতন চুক্তির মেয়াদের ব্যাপারে কি অবস্থা দেখা দিয়েছে? পশ্চিমবঙ্গের একটা বড় শিল্প হচ্ছে পাটশিল্প। এখানে যে ত্রিপাক্ষিক চুক্তি করা হয়, সেই বেতন চুক্তির মেয়াদ শেষ হবার পরে বছরের পর বছর, মাসের পর মাস সেখানে নুতন চুক্তি হচ্ছে না। তার ফলে শ্রমিকরা ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। এগুলি আপনাকে দেখার জন্য অনুরোধ করবো। আমি এই সম্পর্কে ২/১টি উদাহরণ সামনে তুলে ধরছি। পাট শিল্পের ক্ষেত্রে বেতন চুক্তি মেয়াদ শেষ হয়েছে ৩১।১২।৮১ তারিখে। নুতন চুক্তি মাসের পর মাস বন্ধ হয়ে রয়েছে। নুতন চুক্তি কার্যকরী হল ৭/৪/৮৪ তারিখে অর্থাৎ ডিউ ডেটের ২৭ মাস পরে নতুন বেতন চুক্তি কার্যকরী হল। এই বেতন চুক্তিতে তাদের নানা রকমভাবে বঞ্চনা করা হচ্ছে। একদিকে বেতন বৃদ্ধি পেয়েছে। মহার্ঘভাতার প্রশ্নে আমি পরে আসছি। এই পাট শিল্পে নুতন বেতন চুক্তি হয়ে তাতে ৬৫ টাকা বেতন বৃদ্ধি হয়। এই ৬৫ টাকা করে বেতন বৃদ্ধি হলে ২৭ মাসে প্রায় পৌঁছে ২ লক্ষ শ্রমিক কর্মচারীর প্রায় ২০ কোটি টাকা পাওয়া হত। এই ২০ কোটি টাকা শ্রমিকদের বঞ্চনা করা হল। আজকে বামফ্রন্ট সরকারের মালিকদের প্রতি দুর্বল মনোভাবের জন্য শ্রমিকরা বঞ্চিত হলেন। তারপরে বস্ত্রশিল্পে বেতন চুক্তির মেয়াদ শেষ হয়েছে ৩ বছর অতিক্রান্ত হয়েছে। কিন্তু আজ পর্যন্ত বস্ত্রশিল্পে কোন নতুন বেতন চুক্তি কার্যকরী করা হলনা। ফলে সেখানেও শ্রমিকরা দারুন ভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। কাজেই এগুলি আপনার লক্ষ্য করা

উচিত। তারপরে ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিজ আর একটা বড় শিল্প। এখানে ৩১/১২/৮১ তারিখে বেতন চুক্তির মেয়াদ শেষ হয়েছে। নূতন বেতন চুক্তি কার্যকরী হল ১/৮/৮৩ তারিখে অর্থাৎ ১ বছর ৭ মাস পরে। এর ফলে এই ইঞ্জিনিয়ারিং শিল্পের শ্রমিকরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। তারপরে চা শিল্প আর একটা বড় শিল্প। এখানে বেতন চুক্তির মেয়াদ শেষ হয়েছিল ৩০/৬/৮২ তারিখে। নূতন চুক্তি কার্যকরী হয়েছে ১।৭।৮৩ তারিখে। এখানেও চা শিল্পের শ্রমিকরা ক্ষতিগ্রস্ত হয়েছে। এগুলি আপনাকে বিবেচনা করার জন্য বলছি। আজকে শ্রমিক মালিক সম্পর্কের ক্ষেত্রে উনি বলেছেন যে শ্রমিক-মালিক সম্পর্কের অনেক উন্নতি হয়েছে। আমরা দেখছি উন্নতির পরিবর্তে একটা চরম অবনতির দিকে এগিয়ে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বিভিন্ন কোম্পানীগুলিতে যে প্রভিডেন্ট ফান্ড আছে, সেই প্রভিডেন্ড ফান্ডের ৫২ কোটি টাকা তারা জমা দেন নি। প্রভিডেন্ড ফান্ডের টাকা জমা না দিলে জরিমানা দিতে হয়। সেই জরিমানা প্রায় অর্ধ কোটি টাকার মত। আজকে এই রকম একটা জায়গায় চলে গেছে। ফলে একচ্ছত্রভাবে তারা এই জিনিষ চালিয়ে যাচ্ছে।

আজকে ট্রেড ইউনিয়ন রাইট কার্টেল হচ্ছে আমরা দেখতে পাচ্ছি। কেন্দ্রীয় সরকার ট্রেড ইউনিয়ন রাইট কার্টেল করছেন, নাসা, এসমা ইত্যাদির মাধ্যমে এবং ইন্ডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্ট মারাত্মকভাবে সংশোধন করে ট্রেড ইউনিয়ন রাইট, শ্রমিকদের অর্জিত অধিকার হরণ করছেন। এমন কি হাসপাতাল বিল, শিক্ষা ক্ষেত্রে বিভিন্ন বিল এনে শ্রমিক কর্মচারীদের ধর্মঘট করার অধিকার কেড়ে নিচ্ছেন। কেন্দ্রীয় সরকারের আইনের মাধ্যমে এইভাবে কার্টেলমেন্ট অব ট্রেড ইউনিয়ন রাইট হচ্ছে, আমরা দেখতে পাচ্ছি। এবং ভারতবর্ষের পুঁজিপতি শ্রেণীর সব চেয়ে বৃহত্তম চিহ্নিত দল, তারা এই কাজ করে চলেছেন। আজকে এর বিরুদ্ধে সর্বাত্মক প্রতিবাদ হওয়া দরকার, সর্বাত্মক আন্দোলন গড়ে ওঠা দরকার। কিন্তু আমরা দেখতে পাচ্ছি বামফ্রন্ট সরকারের আমলেও কিছু কিছু ট্রেড ইউনিয়ন রাইট কার্টেল হচ্ছে। কেন্দ্রীয় সরকারের হসপিটাল বিলের মত আমরাও দেখতে পাচ্ছি এখানে আপনারা অত্যাবশ্যক সংস্থার নাম করে, জনসেবামূলক প্রতিষ্ঠানের নাম করে হাসপাতালের কোন আন্দোলন বরাদাস্ত করা হবে না, এই সমস্ত কথা বলছেন। কোন জঙ্গী আন্দোলন চলবে না দুগ্ধ প্রকল্পে, অন্যান্য প্রতিষ্ঠানে ইত্যাদি এই সমস্ত কথা বলছেন। নিশ্চয় আমরা মনে করি ট্রেড ইউনিয়ন আন্দোলন সুবিধাবাদী আন্দোলন নয়। ট্রেড ইউনিয়ন এ্যান্টি পিপল এ্যাটিচিউড্ নিয়ে চলতে পারে না, প্রোপিপল্ এ্যাটিচিউড্ নিয়ে চলতে হবে। নিশ্চয় একশো বার জনগনের স্বার্থে, মালিকের বিরুদ্ধে সংগ্রাম হবে, অবিচারের বিরুদ্ধে সংগ্রাম হবে, অন্যায়ের বিরুদ্ধে সংগ্রাম করতে হবে। শ্রমজীবী মানুষের স্বার্থে অত্যাবশ্যক সংস্থার মধ্যে হলেও ন্যায় সংগত আন্দোলন করার অধিকার আছে এবং সেখানে ট্রেড ইউনিয়ন রাইট ইন দি কারেক্ট সেন্স হচ্ছে। কাজেই সেই অধিকার যদি কার্টেলড হয় তাহলে তার বিরুদ্ধে প্রতিবাদ করার অধিকার থাকবে না? ঠিক একই কায়দায় কেন্দ্রীয় সরকারের মত আপনারাও যদি এই কথা বলতে থাকেন যে, হাসপাতালে কোন আন্দোলন চলবে না, ডাক্তারদের কোন আন্দোলন করা চলবে না, তাদের ন্যায় সংগত দাবী দাওয়া থাকতে পারবে না তাহলে এটাই কি শ্রমিক শ্রেণীর প্রতি পারস্পেকটিভ আন্দোলনের যর্থাথ দৃষ্টিভঙ্গী বোঝায়? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমরা ক্ষেত মজুর, কৃষি ক্ষেত মজুরদের কথা বলছি। আমরা জানি পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের সবচেয়ে অবহেলিত, ডাউন ট্রডন্ পিপল্ হচ্ছে এই কৃষি ক্ষেত মজুর। এরা একেবারে উপার্জনের প্রান্তিক সীমায় অবস্থিত এবং এদের সংখ্যা অত্যন্ত বিরাট। বামফ্রন্ট সরকার ৮ বছর ক্ষমতায় অধিষ্ঠিত আছেন, অথচ এই ৩৮/৪০ লক্ষ ভূমিহীন কৃষি ক্ষেত মজুরদের স্বার্থে একটা সামগ্রিক আইন আজ পর্যন্ত রচনা করতে পারলেন না। এটা নাকি একটা ফাইল বন্দী অবস্থায় জমা

হয়ে আছে। এই ফাইল ঘাঁটাঘাঁটি করবার সময় এখন শ্রম দপ্তরের নেই। একেবারে দারিদ্র সীমার নীচে অবস্থিত এই ৩৮/৪০ লক্ষ ক্ষেত মজুরদের স্বার্থে একটা সার্বিক আইন রচনা করা হল না। বিভিন্ন সংগঠনের মধ্য দিয়ে এদের সম্বন্ধে কিছু চিন্তা ভাবনা করা হয়েছে? এদের জন্য ন্যূনতম মজুরী আইন অনুসারে যেটুকু মজুরী ধার্য্য করে দেওয়া হয়েছে, বর্তমান এই দ্রব্যমূল্য বৃদ্ধির বাজারে প্রয়োজনের তুলনায় সেটা খুবই নগন্য বলা যায়। সেই ন্যূনতম মজুরী হচ্ছে ১৪.৯০ টাকা। সেটা তারা পাচ্ছে? আপনার ষ্ট্যাটিসটিক্স কি বলছে? বাস্তব পরিস্থিতিটা একটু খতিয়ে দেখুন। কাগজে কলমে এই ন্যূনতম মজুরী আইন চালু আছে, কিন্তু বাস্তবে সেটা কার্যকরী করতে দেখা যাচ্ছে না। এই ন্যূনতম মজুরী পেয়ে তারা যাতে তাদের জীবন জীবিকা নির্বাহ করতে পারে সে সম্বন্ধে কোন চিন্তা ভাবনা রাজ্য সরকারের পক্ষ থেকে করা হল না এবং তার জন্য কোন কার্যকরী ব্যবস্থাও আপনারা নিতে পারলেন না। আপনারা বলেছেন ব্লকে ব্লকে পরিদর্শকের ব্যবস্থা করা হয়েছে। এটা বলে লাভ কি? আমি জানি না ইন্সপেক্টর আছে কিনা। হোয়াট ইজ দি ইউজ? এ্যাকচুয়ালি আমরা বিভিন্ন সময়ে নানান কোশ্চেনের মধ্য দিয়ে যদি এটা বুঝতে পারতাম যে তাদের জন্য ভরতুকি দিয়ে খাদ্য সরবরাহ করার ব্যবস্থা করছেন তাহলে অন্তত তারা দুবেলা না হলেও এক বেলা খেয়ে চলতে পারত।

[4.05 - 4.15 P.M.]

এই সমস্ত জায়গায় সরকারকে কতকগুলি ব্যবস্থা করতে হবে কিন্তু তা আজও হ'ল না ফলে এদের স্বার্থে কোন আইন আজও হ'ল না। পরিশেষে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় শ্রমমন্ত্রীর বিবেচনার জন্য কতকগুলি ছোট-খাট সাজেসানস রাখছি এবং তাঁকে বলছি, এগুলি গ্রহণ করলে সরকারেরই সুবিধা হবে। আমার প্রথম সাজেসান হচ্ছে : (১) বন্ধ কলকারখানা খোলার প্রশ্নে বিশেষ করে এই চটকলগুলির মালিকরা যে ভাবে তাদের ইচ্ছা মতন ক্লোজার, লক-আউট করছে তাতে আপনারা আপনাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও একটি জিনিষ করতে পারেন। লক-আউট এবং ক্লোজারের ক্ষেত্রে আমরা দেখছি মালিকরা শ্রমিকদের সেই সময়ের জন্য কোন টাকা পয়সা দিচ্ছে না, এটা অলিখিত ব্যাপার এবং মালিকরা দেখছে যেহেতু তাদের টাকা পয়সা দিতে হচ্ছে না সেইহেতু তারা ইচ্ছা মতন লক আউট এবং ক্লোজার করছে। আমার প্রস্তাব হচ্ছে, এ ক্ষেত্রে লেবার ডিপার্টমেন্ট থেকে পরিষ্কার নির্দেশ দেওয়া হোক যে শ্রমিকদের ঐ সময়ের জন্য টাকা পয়সা দিতে হবে। (২) ট্রাইব্যুনালগুলির জাজেদের এ্যাপয়েন্টমেন্ট এবং ট্রান্সফারের ক্ষেত্রে যে ডিলেটারি পলিসি চলছে তাতে অনেক কেস জমে যাচ্ছে। সেগুলির দ্রুত নিষ্পত্তির জন্য জাজেদের এ্যাপয়েন্টমেন্ট এবং ট্রান্সফারের ক্ষেত্রে তৎপর হতে হবে এবং সেখানে কোন ভেকেন্সি যাতে না থাকে সেটা দেখতে হবে। (৩)গর্ভনমেন্টের যে সমস্ত ট্রাইপার্টাইট কমিটি বা বোর্ড আছে সেখানে রিপ্রেজেনটেসানের ক্ষেত্রে যেন কোন রকম ডিসক্রিমিনেসান করা না হয়। এ্যাটলিষ্ট লেবার এ্যাডভাইসারি বোর্ডের যারা মেম্বার তাদের সকলের প্রতিনিধিত্ব যেন সেখানে দেওয়া হয়। এটা করলে গর্ভনমেন্টের পলিসি এক[illegible] ক্ষেত্রে আপনি সকলের কো-অপারেশান পাবেন। স্যার, এই কথা বলে বামফ্রন্ট সরকারের শ্রমনীতির বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Shri Subodh Uraon :** माननीय अध्यक्ष महोदय, माननीय श्रम मंत्री ने जो बजट सदन में उपस्थित किया है, में उसका समर्थन करता हुँ। यद्यपि शिल्प के उपर ही अर्थनीति निर्भर करती है, यदि शिल्प में आर्थिक लाभ अधिक होता है तो मालिक और श्रमिक, दोनो का ही उथ्यान होता है। इसके लिए आर्थिक

बंठन ठीक से होना चाहिए। किन्तु आज यह उल्टा हो रहा है। मालिक अधिक मुनाफा अर्जन कर रहा है, और उसका उपभोग स्वयं कर रहा है - श्रमिको को उस मुनाफे से कोई हिस्सा नहीं देता है। इसका परिणाम यह हो रहा है कि श्रमिको की अवस्था दिन प्रतिदिन भयावह होती जा रही है। यदि उस लाभांश का कुछ अंश श्रमिकों को मिलता तो उत्पादन भी अधिक होता और श्रमिको का कल्याण होता किन्तु सव लाभांश मालिकों के घर चला जाता है।

मिस्टर स्पीकर सर, चाय वगान को मजदुरों की अवस्था दिन प्रतिदिन गिरती जा रही है। उनकी अवस्था वड़ी दैनीम है। उनके रहने के लिए न तो घर है, न तो पीने का पानी को व्यवस्था है। और न तो उनके लिए देना-दारन की व्यवस्था है। उनकी नोकरी में कोई स्थाईत्व नही है। वहुत से चाय-वगान में सीजन बर्करों से काम लिया जाता है, उनको परमानन्ट नही किया जाता है। उनकी न तो सर्भिस की कोई गारन्टी है और न तो ग्रेचुएटी और प्रभिडेण्ड फण्ड की ही व्यवस्था है। काम छुट जाने पर उन श्रमिकों को वेकारी का दिन काटना पड़ता है।

श्रमिको के लिए काम के ठीका का कोई सीमा नही है। उसे किसी वगान में ठीके के रुप में चाय को पत्ती 23 केजी तोड़ना पड़ता है और किसी वगान से २२ केजी चाय की पत्ती तोड़ना का टीका होता है। यदि इस शर्त की श्रमिक पुरा नही कर पड़ता है तो उसका पैसा काटा जाता है, उनको हाजिरा नही मिलता है। में श्रम मंत्री से अनुरोध करुंगा कि वे चाय वगान के मजदुरो की भलाई की तरफ ध्यान दें और आवश्यकता हो तो कोई कानुन वनावें ताकि श्रमिकों को राहव मिले।

चाय वगान के श्रमिको की कठिनाइयाँ दिन पर दिन वढ़ती हो जा रही है। उनको कोई भी फैसिलीटी नही मिलती है। उनके साथ मालिकों का व्यबहार वहुत हो खराव होता है। मालिक जव चाहता है, तभी किसी श्रमिको को काम से निकाल देता है। उसके प्रभिडेण्ड फण्ड का कोइ हिसाव मेन्टेन नही किया जाता है। चाय श्रमिको को सवेरे सात वजे काम पर जाना पड़ता है और तीन वजे तक उनको काम करना पड़ता है। उनके वच्ची के देखभाल का कोई प्रवन्ध नही है। उनके लिए मैटरनीटी विनिफिट नही है। उनके वच्चों के लिए नर्स की व्यवस्था नही है। जव वे काम पर से लोट कर आते हे तो अपने वच्ची को खोजने चली जाते है और सात-आट वजे शाम तक खोज कर वापस आते है। में मंत्री महोदय से अनुरोध करुंगा कि चाय वगान के श्रमिको के वच्चो के लिए कुच हाउस और

कुस नर्स की व्यवस्था की जाय ताकि श्रमिकों को परशानी न हो। चाय वगान में टी० ए० नहीं मिलता है जिससे उनके आने-जाने में बहुत कष्ट होता है। अभी तक इसके लिए कोई कानुन नही बना है। मंत्री महोदय इधर ध्यान दें।

स्टैण्डिंग आर्डर जो बृदिश के समय चालु था, उस में कोई संशोधन अभीतक नही हुआ है। वही स्टैण्डिंग आर्डर जो पुराना है चालु हे। इसका संशोधन करना जरुरी है।

में इम्पलयमेन्ट एक्सचेंज का मेम्वर होने के कारण इम्पलयमेन्ट एक्सचेन्ज की कुछ वाते सदन के सामने रखना चाहता हु। इसमे लड़के और लड़कीयो का नाम तो दजे हो जाता है, साथ मे बर्थडेट भी दर्ज होता हे। परन्तु सीरीयली नोकरी न मिलने के कारण उनका एज ओमर हो जाता है और इसतरह से वे लड़के -लड़कियो नोकरी से वंचित हो जाते है। इसलिए मेरा काहना है कि ऐसे लड़के-लड़किया को कांसेशन मिलना चाहिए ताकि उनको नोकरी पाने में कोइ कटिनाई न हो।

वम्वई में जिस तरह का कानुन श्रमिकों के लिए चालु है, उस तरह का कानुन पश्चिम वंगाल में चालु नहीं है। आज चाय श्रमिको और कृषि श्रमिक दोनी को ही वहुत कष्ठ हो रहा। में श्रम मंत्री से अनुरोध करुंगा कि यदि आप श्रमिको की भलाई करना चाहते है तो श्रमिक कल्याण के लिए कानुन वनावें ताकि श्रमिकों की भलाई हो सके।

इन शब्दो के साथ मैं श्रम मंत्री ने जो वजठ सदन के सम्मुख उपस्थित किया है, उसका समर्थन करता हुँ।

[4.15 - 4.25 P.M.]

শ্রী কাশীনাথ মিশ্র : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীদ্বয় যে বাজেট উপস্থিত করেছেন আমি আমার কাট-মোশানের মাধ্যমে তার বিরোধীতা করছি। আজকে আমাদের সবচেয়ে বেশী করে আক্ষেপ লাগছে ডাঃ বিধান চন্দ্র রায়ের সময়ে এবং প্রফুল্ল সেনের সময়ে এই লেবার বাজেট নিয়ে বিধানসভা ভবনে যেভাবে আলোড়িত হতো, যেভাবে উদ্বেল হতো, শ্রমিকদের স্বার্থে যেসব কথা তাঁরা বলতেন আজকে তারা ট্রেজারী বেঞ্চে বসে আছেন। সেইজন্য আজকে শ্রমিকেরা কি অবস্থার মধ্য দিয়ে দিন-যাপন করছেন সেটা আমরা উপলব্ধি করছি এবং উপলব্ধি করছি বলেই আজকে বামফ্রন্টসরকা[illegible] লেবার বাজেটের যে পুস্তিকা সেই পুস্তিকার মধ্যে আমরা দেখতে পাই বিভিন্ন ধর্মঘটের পরিসংখ্যানের কথা। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন ১৯৭০ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত ধর্মঘটের সংখ্যা হচ্ছে ১ হাজার ৬৮১টি এবং তার সঙ্গে সংশ্লিষ্ট শ্রমিকের যে সংখ্যা ছিল তদানীন্তন সময়ে সেই সংখ্যা এবং তার সাথে যে শ্রম দিবস নষ্ট হয়েছে ১৯৭০।৭১ সালে তা হচ্ছে ৩.৬৫ কোটি এবং ১৯৭৭।৭৮ সালে শ্রম দিবস নষ্ট হয়েছে ২.৩০ কোটি।

সুতরাং এর থেকেই বোঝা যাচ্ছে সরকারের যে শ্রমনীতি সেই সেই শ্রমনীতির ফলেই বর্তমানে আজকে শ্রমিকদের কি অবস্থার মধ্য দিয়ে দিন-যাপন করতে হচ্ছে। এই পুস্তিকার মধ্যে যা প্রচারিত হয়েছে তাতে এই ৭ বছরে ধর্মঘটের ফলে ৭২ শতাংশ শ্রম দিবস নষ্ট হয়েছে। শুধু শ্রম দিবসই নষ্ট হয়নি, পশ্চিমবাংলায় বড় বড় শিল্প লোকসানের মধ্য দিয়ে চলেছে। সরকারের আজকে এই যে পরিণতি সেটা আমরা দেখতে পাই, কল্যাণী স্পিনিং মিলে ৩১ কোটি টাকা লোকসান হয়েছে, ডি.পি.এলে ৩৬ কোটি টাকা লোকসান হয়েছে, দুর্গাপুর কেমিক্যালে ৩২ কোটি টাকা লোকসান হয়েছে। কলকাতা রাষ্ট্রীয় পরিবহনে ৭.৩ কোটি টাকা লোকসান হয়েছে। ট্রামেতে হয়েছে ৪ কোটি টাকা। বিদ্যুৎ পর্ষদ থেকে আরম্ভ করে সর্বসাকুল্যে ১৩৮ কোটি টাকা লোকসান হয়েছে। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের শ্রমনীতির ফলেই আজকে দেশে এই অবস্থার সৃষ্টি হয়েছে। এটা আমরা ভালভাবেই উপলব্ধি করতে পেরেছি। আমরা দেখছি বিভিন্ন কলকারখানা বন্ধ। ছোট, বড় এবং মাঝারী শিল্পের যে পরিণতি দেখছি সেই পরিণতির ফলে আজকে পশ্চিমবাংলায় ভয়াবহ অবস্থা দেখতে পাচ্ছি। কেন্দ্রীয় সরকারের পরিচালিত সংস্থায় এর চেয়ে কম শ্রম দিবস নষ্ট হয়েছে। ১৯৮২ সালে ২.১৯, ১৯৮৩ সালে ৪.১৪ আর ১৯৮৪ সালে হয়েছে ১.৩২ শতাংশ।

**[4.25 - 4.35 P.M.]**

সেখানে আজকে ৫০ জনের বেশী শ্রমিক মৃত্যুমুখে পতিত হয়েছে। সেই মালিকের সঙ্গে এখন পর্যন্ত দুই তিনবার বসেছেন, রাণীগঞ্জ আসানসোল অঞ্চলের সদস্য যাঁরা আছেন এখানে, তাঁরা জানেন। কিন্তু এখনও পর্যন্ত এর সমাধান হোল না। সেখানে মালিকের পক্ষে যদি কোন গাফিলতি থেকে থাকে সেটা প্রতিকারের ব্যবস্থা করা দরকার। সেটা অধিগ্রহণের কতদূর কি হয়েছে জানি না। আজকে এর ফলে আসানসোল, রাণীগঞ্জ অঞ্চলের ১০ হাজার শ্রমিক বেকার। এই যে অবস্থাটা ক্রমাগতভাবে বাড়ছে, এ-ক্ষেত্রে কি চিন্তা-ভাবনা করছেন প্রতিকারের ক্ষেত্রে, কি প্রচেষ্টা চালাচ্ছেন জানিনা। আজকে লেবার ইন ওয়েষ্ট বেঙ্গলে যা নেই, পেমেন্ট অফ বোনাস এ্যাক্ট, ১৯৬৫-তে সমস্ত ইরেগুলারিটিস্ হয়েছে, তার সাথে যে সমস্ত কেস্ ইরেগুলার বলে ডিক্লেয়ার হয়েছে - সেসব কথা এখানে বলেছেন। কিন্তু পেমেন্ট অফ বোনাস এ্যাক্টের মধ্যে যে সমস্ত ত্রুটি আছে সেগুলোর ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণের প্রয়োজন আছে। প্রভিডেন্ট ফান্ডের ক্ষেত্রেও ত্রুটি-বিচ্যুতি দেখতে পাচ্ছি, কাজেই সেখানেও ব্যবস্থা গ্রহণের প্রয়োজনীয়তা আছে। মিনিমাম ওয়েজ এ্যাক্টের ক্ষেত্রেও যে সমস্ত ত্রুটি-বিচ্যুতি আছে সেগুলোও দূর করতে হবে। আমি মনে করি, বর্তমানে পশ্চিমবাংলার শিল্পক্ষেত্রে যে অবস্থা চলছে তাতে সমস্ত রাজনৈতিক দল, ট্রেড ইউনিয়নগুলির এ-ব্যাপারে সঠিকভাবে চিন্তা-ভাবনা করতে হবে, কিন্তু সেটা তাঁরা ঠিকমত উপলব্ধি করতে পারছেন না। আজকে ছোট, বড়, মাঝারি যে সব কারখানা রয়েছে, সেখানে মালিকরা র'ম্যাটেরিয়ালস, বিদ্যুৎ ইত্যাদি নানা অসুবিধার কথা তুলছেন। কিন্তু আমি মনে করি, আজকে সমস্ত বন্ধ কারখানাগুলি খোলার প্রয়োজনীয়তা আছে, কাজেই তাদের সঙ্গে বাইপার্টাইট, ট্রাইপার্টাইট মিটিংয়ে সরকারকে বসতে হবে। কিন্তু সে ক্ষেত্রে সরকারে ত্রুটি দেখতে পাচ্ছি। গ্রাম বাংলার যেসব জায়গা নো-ইন্ডাষ্ট্রি এরিয়া বলে চিহ্নিত আছে, সেখানে যাতে নতুন শিল্প স্থাপিত হয়, বিশেষতঃ কোলিয়ারী অঞ্চলে যদি আজকে নতুন শিল্প গড়ে তোলা যায় তাহলে সেখানে শ্রমিক সংখ্যা বাড়বে। আজকে পশ্চিমবাংলার শিল্পকে পুনরুজ্জীবিত করতে গেলে ট্রেড ইউনিয়ন, সরকার এবং মালিকদের মধ্যে একটা বোঝাপড়ার প্রয়োজন আছে। আজকে পশ্চিমবঙ্গে সেভাবে শিল্প ক্ষতিগ্রস্ত হচ্ছে, তাতে বেকার-সংখ্যা বেড়েই চলেছে। বর্তমানে এই বেকারের সংখ্যা গিয়ে দাঁড়িয়েছে ৪২ লক্ষ। আজকে সরকার বেকার-ভাতা দিতে গিয়ে যে টাকা ব্যয়

করেছেন-কোটি কোটি টাকা, তাতে পশ্চিমবাংলায় চার-পাঁচটি বড় শিল্প কারখানা গড়ে তোলা যেতো এবং তার পাশাপাশি এনসিলিয়ারী ইন্ডাষ্ট্রিও গড়ে উঠতে পারতো। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বেকার-ভাতার ক্ষেত্রে সরকার যে ব্যবস্থা গ্রহণ করলেন তাতে, আমি মনে করি, এটা অর্ধ সমাপ্ত অবস্থায় ঝুলে রইল এবং এর ফলে বেকার যুবক-যুবতীর মনে হতাশাই কেবল বাড়বে। বর্তমানে যে বাজেট পেশ করা হয়েছে সেখানে দেখতে পাচ্ছি বেকারদের জন্য কোন চিন্তা করা হয় নি। স্বনির্ভর প্রকল্পের মাধ্যমে যে কাট করার কথা বলা হয়েছিল সেটা কিন্তু ঠিকভাবে রুপায়িত হচ্ছে না। ব্যাঙ্কে বেকারদের বিভিন্নভাবে হয়রানি করা হচ্ছে। আমরা এটা বিশেষ করে লক্ষ্য করছি সার্বিক ভাবে শ্রম দপ্তর ব্যর্থ হয়েছে। আমি যে কাট মোসান মুভ করেছি সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষণে বলবেন। আমি আশা করবো এই শ্রম দপ্তরে যে সমস্ত ত্রুটি-বিচ্যুতি আছে আগামী দিনে সেই ত্রুটি-বিচ্যুতি সংশোধন করে এগিয়ে যাবে। এই কথা বলে বাজেটের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাক্ষা চরণ ঘোষ :** মাননীয় স্পীকার স্যার, আজকে মাননীয় শ্রমমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। পশ্চিমবাংলায় চা, পাট, এবং বস্ত্র শিল্পে বহু শ্রমিক আছে। এই সমস্ত শ্রমিকদের আগে যা অবস্থা ছিল তার থেকে এই বামফ্রন্ট সরকারের আমলে বেশ কিছু পরিবর্তন হয়েছে এই কথা বলার অপেক্ষা রাখে না। আমাদের বিরোধী পক্ষের সদস্য যাঁরা বক্তব্য রেখেছেন তার মধ্যে অশোক ঘোষ মহাশয় বলেছেন, আমরা নাকি মালিক শ্রেণীর স্বার্থে প্রতিনিধিত্ব করছি, শ্রমিকদের সমস্ত দাবি-দাওয়া বানচাল করে দিচ্ছি। তিনি ঠিক উল্টো ঘটনার কথা বলেছেন। আমাদের জানা আছে চটকলের স্ট্রাইক ডাকলে ওনারা বেআইনী বলে মনে করেন। অন্য জায়গায় স্ট্রাইক ডাকলে ওনাদের নেতৃত্বে গ্রেপ্তার করা হয়, স্ট্রাইক তুলে দেওয়া হয়। কিন্তু পশ্চিমবাংলায় এই ঘটনা ঘটলে শ্রমিকদের অধিকারে হস্তক্ষেপ করা হয় না। অন্য রাজ্যে এটা সম্পূর্ণ আলাদা - ইউ.পি.বিহারে স্ট্রাইক করলে গ্রেপ্তার করে নিয়ে গিয়ে মারধোর করা হয়। এই ঘটনা পশ্চিমবাংলায় ঘটে না। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার মেহনতি মানুষের সরকার, শ্রমজীবী মানুষের সরকার। আমরা জানি আসল বিরোধটা কোথায়। আসল বিরোধ হচ্ছে পশ্চিমবাংলার চটকল মালিকদের পক্ষে ওনারা আছেন এবং কেন্দ্রীয় সরকার আছেন। একটা রাজ্য সরকারের ক্ষমতা সীমাবদ্ধ। সেই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে শ্রমিকদের স্বার্থে অনেক কিছু করতে পেরেছে। তা সত্ত্বেও সম্প্রতি মেঘনা জুট মিল এবং রিলায়েন্স জুট মিল লক আউট হয়েছে বেআইনীভাবে। আমাদের শ্রমমন্ত্রী ঘোষণা করেছেন এই ব্যাপারে খতিয়ে দেখা হবে, যদি বেআইনীভাবে লক আউট করা হয় তাহলে তাদের গ্রেপ্তার করে ব্যবস্থা নেওয়া হবে। এর জন্য মাননীয়মন্ত্রী মহাশয়কে স্বাগত জানাচ্ছি। আমরা এটা বলতে পারি আগে এই সমস্ত মিল মজুররা যখন স্ট্রাইক করতো তখন তাদের নেতাদের গ্রেপ্তার করা হয়েছে এবং জেলে পোরা হয়েছে। সেই ঘটনা অনুযায়ী মালিকরা যদি বেআইনী করে, সেটা যদি প্রমাণিত হয় তাহলে তাদের গ্রেপ্তার করা হোক। মালিকরা যদি শ্রমিকদের উপর আক্রমণ করে তাহলে এই বামফ্রন্ট সরকার শ্রমিকদের পাশে এসে দাঁড়াবে। এখানে লক আউট ক্লোজার-এর মাধ্যমে প্রায় ২১টি চটকল বন্ধ হয়ে গেছে। লক আউটের জন্য ১৫টি এবং ক্লোজারের জন্য ৪টি চটকল বন্ধ ছিল এবং সম্প্রতিকালে ২টি চটকল লক আউট হয়ে গেছে। এর ফলে প্রায় ১ লক্ষ শ্রমিক এবং তাদের পরিবারবর্গ মিলিয়ে প্রায় ৫ লক্ষের মতো মানুষ গুরুতর সংকটের সম্মুখীন হয়ে পড়েছে।

[4.35 - 4.45 P.M.]

আমাদের এই সরকার চটশিল্পে পাবলিক ইউটিলিটি সার্ভিস ঘোষণা করার ব্যবস্থা করে গ্রহণ করা যায় কিনা তার চেষ্টা করছেন। মালিকেরা চটশিল্পে মুনাফা তুলছে, লাভ তুলছে কিন্তু শ্রমিক সংকট সৃষ্টি করেই চলেছে। এর একমাত্র প্রতিকার হতে পারে যেটা সকলেই দাবী করেছেন হাউসের সমস্ত দলই দাবী করেছেন যে এই চটশিল্পকে জাতীয়করণ করা হোক। এটাই একমাত্র প্রতিকার বলে আমার মনে হয়। প্রকৃতপক্ষে পশ্চিমবঙ্গকে বাঁচাতে হলে সমস্ত দলমত নির্বিশেষে মিলে এই শিল্পকে জাতীয়করণ করার জন্য একটি তীব্র আন্দোলন গড়ে তুলতে হবে। চা শিল্পের ক্ষেত্রে দেখা যাচ্ছে চা বাগানের মালিকরা ১৯৮০-৮১ সালে ২৬কোটি টাকা বাড়তি মুনাফা লাভ করেছে। অথচ ৩ লক্ষ ১০ হাজার শ্রমিক ঠিকমত মজুরি পায় না। হেড মজুররা ঠিকমত মজুরি পায় না, তারা মাত্র ১০.৭৫ টাকা পান। সুতরাং আমাদের তাদের স্বার্থ দেখতে হবে। ১৯৮৩ সালে একটা চুক্তি হয়েছিল যে ১০ হাজার নতুন কর্মীনিয়োগ করা হবে কিন্তু তাও বন্ধ হয়ে গেছে। উৎপাদন বাড়ছে, দাম বাড়ছে রপ্তানি বাড়ছে, বিদেশীমুদ্রা অর্জন করছে কিন্তু মজুরির অবস্থার কোন পরিবর্তন হচ্ছে না। তারপরে কাপড়শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে বস্ত্র উৎপাদন যা হচ্ছে তাতে মাত্র আমরা এক তৃতীয়াংশ পাই আর বাকিটা বাইরে থেকে নিয়ে আসতে হয়। কিন্তু তাসত্বেও মালিকরা উৎপাদন কমাবার চেষ্টা করছে যেমন কেশোরাম, যার মালিক বিড়লা সেখানে উৎপাদন ছিল ৩ লক্ষ ২ হাজার মিটার, কয়েক বছরে সেটা কমিয়ে ১৯৮৪ সালে ২ লক্ষ ২ হাজার মিটার করা হল অর্থাৎ ১ লক্ষ মিটার দৈনিক বস্ত্র উৎপাদন কমিয়ে দিচ্ছে। গোয়েঙ্কা কটন মিলে উৎপাদন হয়েছিল ৫০,০০০মিটার, এইসব মিলগুলিতে লক আউট ঘোষণা করে বলছে মালিকরা উৎপাদন কম হচ্ছে মূল্য বৃদ্ধির ফলে শ্রমিকদের কিছু করা যাচ্ছে না। পশ্চিমবাংলায় একমাত্র উৎপাদন বাড়ছে হ্যান্ডলুমে মাত্র শতকরা ১৫ ভাগ সুতা আমরা উৎপাদন করতে পারি বাকি ৮৫ ভাগ বাইরের রাজ্য থেকে নিয়ে আসতে হয়। এটা বোঝাই যাচ্ছে উৎপাদন কম হলে শ্রমিকরা মজুরি কম পাবে। এটা মনে রাখতে মালিকদের ইচ্ছামত, খুশীমত লক-আউট করছে এবং শ্রমিকদের যে অর্জিত অধিকার ছিল এবং যে অধিকার অর্জন করেছিল সেই অধিকারের উপর মালিক শ্রেণী আক্রমণ করছে। মজুরির ক্ষেত্রে কোন রেট চালু হয়নি। তাদের মিনিমাম ওয়েজস্ দেওয়া হয় না এবং তাকে কারটেল করার চেষ্টা করা হয়েছে। কেশোরাম কটন মিলে ১৯৭০-৭১ সালে লাভ ছিল ১ কোটি ৩ লক্ষ টাকা আর ১৯৮৩-৮৪ সালে লাভ হয়েছে ১৮ কোটি ৭ লক্ষ টাকা। সুতরাং এই যে লাভ হচ্ছে এই বাড়তি লাভের টাকাটা পশ্চিমবঙ্গে খরচা না করে, এখানে শ্রমিকদের মজুরি কম দিয়ে অন্য রাজ্যে কারখানা করছে। এই ব্যাপারে ষ্টেটস্‌ম্যান পত্রিকায় ১৭ই এপ্রিলে একটি এ্যাডভারটাইজমেন্ট বেড়িয়েছিল। আমি কেশোরাম ইন্ডাষ্ট্রি অফ কটন মিল সম্পর্কে কিছু বলতে চাই Kesharam Industries & Cotton Mills Limited - 1500 ton per day cement klin of Vasabda cement at Sadamg, Dist. Gulbarga in Karnataka State in collaboration with West Germany - installed in a record time of 17 months. আমাদের পশ্চিমবাংলার টাকা নিয়ে মুনাফা করে কর্ণাটকে গিয়ে কারখানা খুলছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, অসংগঠিত শ্রমিকদের অসংখ্য সমস্যা আছে। আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো যে তিনি যেন এই ব্যাপারে একটা রিভিউ করার ব্যবস্থা করেন। অসংগঠিত শ্রমিকদের যে সুযোগ-সুবিধা পাওয়া উচিত তাঁরা তা পাচ্ছেন না। নারী শ্রমিক এবং চাইল্ড লেবাররা যেভাবে শোষনের শীকার হচ্ছেন, তার প্রতিকারের ব্যবস্থা গ্রহণ করা হোক। এইটুকু বলে আমি এই ব্যয়বরাদ্দের প্রতি সমর্থন জ্ঞাপন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জগদীশ চন্দ্র দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী তাঁর বিভাগের জন্য যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। কংগ্রেসপক্ষ থেকে মাননীয় সদস্য অশোক ঘোষ, আব্দুল মান্নান এবং কাশী বাবু যে কথা বললেন, সেগুলো শুনলাম। ওঁরা বিরোধীতা করেছেন। এটা ওঁদের বিরোধীতা করার ব্যাপার, সেজন্য বিরোধীতা করেছেন। কিন্তু ওঁদের কথা শুনে আমার মনে হল - ঘোড়ার আগে গাড়ী জুড়ে দিয়ে ওঁরা খুব জোরে গাড়ী চালাতে চাইছেন। আজকে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে এবং সংবিধানিক কাঠামোর মধ্যে শুধুমাত্র পশ্চিমবাংলার নয়, ভারতবর্ষের সমস্ত রাজ্যগুলিকেই নিজ নিজ কাজ করতে হচ্ছে। সেদিকে কোন দৃষ্টি না দিয়ে ওঁরা এখানে মৌলিক পরিবর্তন চান। সমাজতান্ত্রিক দেশে যদি শ্রমিকশ্রেণী ও মেহনতী মানুষ এই পরিবর্তন চান, সেটা হওয়া সম্ভব। কিন্তু এখানে সেই পরিবর্তন কখনই সম্ভব নয় - এটা ওঁদের বোঝা উচিত। ওঁদের এটা বোঝা উচিত যে, এই সাংবিধানিক কাঠামোর মধ্যে সেটা কখনই কোন প্রকারে সম্ভব নয়। আজ আমরা দেখছি যে, ছাঁটাই, লে-অফ ক্লোজার ইত্যাদি সমস্ত অধিকার কেন্দ্রীয় সরকার আইন দিয়ে রেখেছেন মালিকদের হাতে। সেই আইনগত ক্ষমতার জোরেই মালিকশ্রেণী ঐ ক্ষমতা প্রয়োগ করতে পারেন, কিছু রেষ্টিকশন অবশ্য রাখা আছে। কিন্তু একজন সাধারণ যুবক যার বয়স ১৮ বছর হয়েছে, কাজ করার অধিকার তার আছে, অথচ চাইলেও সে কাজ পাবে না। কর্মের কোন অধিকার নেই। কর্মে নিয়োগের অধিকার দেওয়া হয়েছে যা মালিকদের হাতে কেন্দ্রীভূত। এই সাংবিধানিক কাঠামোর মধ্যে থেকে কোন মৌলিক পরিবর্তন করা যে সম্ভব নয়, সেটা ওঁরা বোঝেন, কিন্তু বুঝেও ওঁরা সেদিকে যান না, মানুষের দৃষ্টি অন্যদিকে ঘোরাতে চান। ওঁরা কেবলই বলে চলেছেন যে, বামফ্রন্ট সরকার কিছু করছেন না। রাজ্যের অন্যতম প্রধান শিল্প চটকল। এরমধ্যে ১৫টি চটকল আজ বন্ধ হয়ে রয়েছে এবং প্রায় ৯০০০০ শ্রমিক এরফলে এ্যাফেক্টেড্ হচ্ছেন, অথচ্ কিছু করার নেই। আমরা গত বছর শ্রীমতী ইন্দিরা গান্ধী বেঁচে থাকাকালীন এখান থেকে সর্বদলীয় প্রস্তাব নিয়ে তাঁর কাছে গিয়েছিলাম। মাননীয় অশোকবাবু ও ছিলেন আমাদের সঙ্গে। আমরা শ্রীমতী গান্ধীকে বোঝাবার জন্য গিয়েছিলাম যে, পশ্চিমবাংলার বন্ধ চটকলগুলোকে কেন্দ্রীয় সবকার যেন অধিগ্রহণ করেন। তিনি আমাদের কাছে উত্তরে জানিয়েছিলেন যে, চটকলের কোন ভবিষ্যৎ নেই। এই হচ্ছে ওঁদের দৃষ্টিভঙ্গী। অথচ এই চটকল থেকে বছরে প্রায় ৩০০ কোটি টাকার বিদেশী মুদ্রা অর্জিত হয়, এটা আজ স্বীকৃত এবং এই বিদেশী মুদ্রা অর্জন করা সম্ভব ছিল। এই সমস্ত চটকলগুলিতে ২।। - ৩লক্ষ শ্রমিক কাজ করেন। তাঁরা শুধুমাত্র পশ্চিমবাংলার শ্রমিক নন, বাংলার বাইরের রাজ্যগুলি থেকে এসে এই রাজ্যে বহুসংখ্যক শ্রমিক কাজ করে থাকেন। তাঁদের দিকে তাকিয়েও ওঁরা চটকলগুলির জন্য কিছু করতে পারতেন। তা না করে ওঁরা বললেন যে, চটকলের কোন ভবিষ্যৎ নেই। আমাদের মাননীয় শ্রমমন্ত্রীর হাতে যতটুকু ক্ষমতা আছে, তা প্রয়োগ করে কিছু করার চেষ্টা করছেন। কেন্দ্রীয় আইনে যা আছে, ইন্ডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যক্ট'এর ১০।৩ ধারার মাধ্যমে শুধুমাত্র লক আউটকে ডিস্‌কনটিনিউ করার নির্দেশ দিবার ক্ষমতা আছে, - তা তিনি করছেন।

**[4.45 - 4.55 P.M.]**

কিন্তু ফল কি হল? মালিকরা হাইকোর্ট চলে গেলেন। সেখানে হাইকোর্ট এক তরফা সরকারকে কোন নোটিশ না দিয়ে ইনজাংশান করে সেই আদেশ স্থগিত করে দিলেন। তাহলে বাঁচবার রাস্তা কোথায়? আইনে এক রকম ব্যবস্থা রেখেছেন, আর হাইকোর্ট তাঁকে বাধা দিচ্ছে অর্থাৎ আইনকে প্রয়োগ করতে দেবেন না আজকে যদি বলা হয় হাইকোর্টে মালিকের পক্ষে কাজ করছে তাহলে আপনারা চেঁচাবেন। হাইকোর্ট মুষ্টিমেয় কয়েকটি মালিকের পক্ষে -এই কথা আমি বাইরে গিয়ে বলতে

পারব না। সুতরাং এই সংবিধানের মধ্যে দাঁড়িয়ে কোন মৌলিক পরিবর্তন করা সম্ভব নয়। আজকে কয়েকটি চটকলকে সরকার পাবলিক ইউলিটি সার্ভিস হিসাবে ঘোষণা করছেন। এতে নির্দেশ দেওয়া আছে লক আউট বা স্ট্রাইক করতে হলে ২ সপ্তাহের নোটিশ দিতে হবে। কিন্তু রিলায়েন্স জুটমিল, মেঘনা জুট মিল কোন নোটিশ না দিয়ে লক আউট ঘোষণা করল। ১০।৩ ধারা ভায়োলেট করলে শাস্তি কি? ইন্ডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্টে তাদের জন্য শাস্তির ব্যবস্থা রেখেছেন ১ মাস জেল ৫০ টাকা জরিমানা- এই দুটোর একটা অথবা দুটোই হতে পারে। এই গুলি সম্পর্কে চিন্তা না করে আপনারা যদি শ্রমিক সমস্যার সমাধান চান তাহলে শ্রমিক সমস্যার সমাধান হবে না। আপনারা কংগ্রেস দলের বন্ধুরা বিচার করুন এর দ্বারা কি হতে পারে? আপনারা বর্তমান ব্যবস্থার বিরুদ্ধে বলতে পারবেন? দিল্লিতে লোকসভায় আপনাদের ১৬জন সদস্য আছেন তাদের এর পরিবর্তনের জন্য বলতে বলুন। আমাদের লোকেরা বলছে। কিন্তু আপনাদের বলবার সেই সাহস নেই কারণ পুঁজিপতীদের সঙ্গে আপনাদের গাঁটছড়া বাঁধা আছে বলে ওদের স্বার্থের বিরুদ্ধে কোনও কথা বলতে পারবেন না। বেকারীর কথায় বলা হয়েছে, বামফ্রন্ট সরকারের সময় বেকারের সংখ্যা বেড়েছে। কোন পুঁজিবাদী দেশে বেকার সমস্যার সমাধান হয়েছে বলতে পারবেন? পশ্চিমবাংলার বাইরে যে সমস্ত কংগ্রেস শাসিত রাজ্য আছে সেখানে কি বেকার সমস্যার সমাধান হয়ে গেছে? আমেরিকায় ২৮ কোটি মানুষের মধ্যে ১ কোটি ২০ লক্ষের উপর বেকার, ইংল্যান্ডে ৬ কোটি মানুষের মধ্যে ৪০-৪৩ লক্ষ বেকার, ফ্রান্স, ইটালি প্রভৃতি সমস্ত দেশেই একই অবস্থা। কিন্তু সমাজতান্ত্রিক রাষ্ট্রে বেকার নেই। কাজ করার জন্য প্রয়োজনীয় লোক খুঁজে পাওয়া যায় না। আজকে পুঁজিবাদী রাষ্ট্রে থাকবেন, তার গুনকীর্তন করবেন আর বেকার সমস্যার সমাধান চাইবেন তাতে বেকার সমস্যার সমাধান হবে না। মূল সমস্যার দিকে দৃষ্টি না দিয়ে সমস্যার ডালপালাই আপনারা দেখছেন। ঘোড়ার আগে গাড়ি জুড়ে দিলেই তা জোরে চলবে না। এইভাবে আপনারা দেশকে পিছিয়ে দিচ্ছেন। নীতির প্রশ্নে বামফ্রন্ট সরকার আসার আগে এবং পরে শ্রমিক শ্রেণীর কি অবস্থা ছিল সেটা বিচার করা দরকার। কংগ্রেস আমলে আমরা দেখেছি কোন কারখানার শ্রমিক যদি বেতন বাড়াবার জন্য বা ছাঁটাইয়ের বিরুদ্ধে আন্দোলন করত তাহলে পুলিশ এবং মস্তান দিয়ে সেই আন্দোলন ভাঙা হোত। এই ছিল চিরাচরিত ব্যবস্থা। ৪৭ সাল থেকে ৬৭ সাল পর্যন্ত সমস্ত কারখানার আন্দোলনের একই চিত্র। শ্রমিক সংগ্রামের জন্য ময়দানে নেমেছে তখন তাদের আন্দোলনকে গুন্ডা ও পুলিশ দিয়ে ভেঙে দেওয়া হয়েছে। ৬৭ সাল পর্যন্ত আপনারা লাগাতর এই জিনিষ করেছেন। ৬৭ সালের পরে তার কিছু পরিবর্তন হল। বামফ্রন্ট সরকার ঘোষণা করলেন শ্রমিকরা যেখানে ন্যায্য দাবীর জন্য সংগ্রাম করবেন মালিকদের বিরুদ্ধে সেখানে সরকার তার পাশে থাকবে। মাননীয় মূখ্যমন্ত্রী টিটাগড়ের ময়দানে দাঁড়িয়ে ৮৩র চটকল শ্রমিক ধর্মঘটের পূর্বে শ্রমিকদের সামনে এই কথা তিনি পূর্নবার ঘোষণা করেছিলেন। আজকে দুটো নীতির পার্থক্য আপনারা দেখবেন। শ্রমিকদের বেতন আজ কোন পর্যায়ে এসেছে। চটকলের একজন শ্রমিক ১৯৫২ থেকে ১৯৬৯ পর্যন্ত বেতন পেত ১৪২ টাকা। বছরের পর বছর তাদের এইভাবে মাহিনা দেবার ব্যবস্থা ছিল। তারা বোনাস গ্রাচ্যুইটি পেত না, অন্য কিছুই পেত না। ১৯৬৭ সালের পরে ১৯৬৯ সালে যখন দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার এলেন তখন তাঁদের সম্মিলিত চেষ্টায় শ্রমিকদের দর কষাকষির ক্ষমতা বাড়ল, শ্রমিকদের মাইনে তাঁরা বাড়িয়ে দিলেন। আজকে শ্রমিকরা হাজার টাকার কাছাকাছি বেতন পান। তুলনা করুন বামফ্রন্ট সরকার আসার পর শ্রমিকদের দর কষাকষির ক্ষমতা বেড়েছে কিনা। সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে বামফ্রন্ট সরকারের নীতি আজকে বিচার করতে হবে এরই মধ্য দিয়ে। আমি আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে মান্নান সাহেব আই পি পি'র কথা তুলছেন,

অশোক বাবু পি.এফ-এর কথা তুলেছেন। আই পি পি আজকে রুগ্ন শিল্প, তারজন্য আপনাদের অনেক চোখের জল ঝরে গেছে। ১৯৭৬ সালে ভারত সরকার তাদের পরিচালিত হিন্দুস্থান পেপার কর্পোরেশানের হাতে এই সংস্থাকে তুলে দিলেন। ১৯৮১ সাল পর্যন্ত এই হিন্দুস্থান পেপার কর্পোরেশান সেটাকে চালিয়ে একেবারে শেষ করে দিয়ে নিলামে তুলে দিলেন। ইউ বি আই হচ্ছে পাওনাদার সেই ইউ বি আই হাইকোর্টে মামলা করে এটাকে নিলামে ওঠায়। কেন্দ্রীয় শিল্পমন্ত্রী চরণজিৎ চানানা এই ব্যাপারে উদ্যোগ নেন। পশ্চিমবঙ্গ সরকার সেই নিলাম কেনেন ৪ কোটি ৩৭ লক্ষ টাকা দিয়ে। সেই নিলামের বিরুদ্ধে ইউ বি আই মামলা করেছে যাতে নিলাম কার্যকরী না হয়। এটা তৎকালীন অর্থমন্ত্রী প্রণব মুখার্জীকে বলা হয়েছে, তিনি সেই মামলা তুলে নিন, কিন্তু তিনি তোলেন নি। আপনারা বলুন বিশ্বনাথ প্রতাপ সিংকে মামলা তুলে নিতে যাতে আই পি পি একটা কোম্পানী হিসাবে প্রতিষ্ঠিত হতে পারে। প্রভিডেন্ড ফান্ডের প্রশ্নে এইচ পি সি যখন ম্যানেজমেন্টে ছিলেন তখন ৪৬ লক্ষ টাকা তারা জমা দিয়ে যাননি। সেটা কাদের টাকা? যে টাকা শ্রমিকদের কাছ থেকে কেটে নেওয়া হয়েছে সেই টাকা জমা দেননি। মালিকের দেয় অংশ জমা দেননি। পি.এফ লোনের টাকা যা ফেরৎ নিয়েছে সেই টাকা জমা দেন নি। প্রায় ৪৫/৪৬ লক্ষ টাকা জমা দেননি। এই সম্পর্কে কেন্দ্রে যাঁরা শ্রমমন্ত্রী এবং শিল্পমন্ত্রী ছিলেন তাঁদের কাছে লেখা হয়েছিল। তার জবাবে ভগবৎ বা আজাদ যিনি শ্রমমন্ত্রী ছিলেন তিনি লিখেছেন M/S Hindustan Paper Corporation and the Government of India have, however, no liability for payment of provident funds dues to the trustees. ৪৬ লক্ষ টাকা তাঁরা মেরে দিয়ে গেলেন, তাঁদের কোন লায়েবিলিটি নেই এই কথা শ্রমমন্ত্রী বলে দিলেন। আর শিল্পমন্ত্রী দেখিয়ে দিলেন কোম্পানীজ এ্যাক্টের ৫৩০ ধারা অনুযায়ী শ্রমিকদের যা কিছু ব্যবস্থা করার আছে করুন। এই হচ্ছে কংগ্রেস দলের অশোকবাবুর পি এফ এবং মান্নান সাহেবের আই পি পি'র বাস্তব অবস্থা। ওরা কালকে আই এন টি ইউ সি'র নেতৃত্বে কাজ বন্ধ করবে বলে হুমকী দিয়েছে কিন্তু এই ইন্ডাষ্ট্রিকে আরো কি করে এসট্যাবলিষ্ট করা যায় তার কোন ব্যবস্থা করছেন না। আমরা এর নিন্দা করছি এবং অনুরোধ করছি তাঁরা এই কাজ থেকে বিরত হবেন। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় স্পীকার মহাশয়, আজকে মাননীয় শ্রমমন্ত্রী যে বরাদ্দ এখানে রেখেছেন আমি তা সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলছি। আজকে শ্রমিকদের সম্পর্কে, বেকারদের সম্পর্কে, ক্ষেতমজুরদের মধ্যে যে সমস্ত শ্রমিক কাজ করেন, চা-বাগানে যে সমস্ত শ্রমিক কাজ করেন, তাঁদের বিষয়ে আলোচনা হওয়া দরকার। কংগ্রেসের পক্ষ থেকে যদি সুব্রত বাবু বলতেন, কারণ, তিনি আই এন টি ইউ সি'র সভাপতি, তাহলে ভাল হত। কারণ, তিনি শ্রমিকদের সম্বন্ধে চিন্তা করেন, এখানে বলেন, কিন্তু আজকে তিনি বলতে পারলেন না, তাঁর পরিবর্তে অন্য কংগ্রেসী সদস্যরা বললেন, এতে মনে হচ্ছে তিনি শ্রমিকরেদ স্বার্থ না বলে দলীয় স্বার্থ বলতে চেষ্টা করেন, সেইভাবে তিনি শ্রমিকদের পরিচালনা করেন।

**[4.55 - 5.05 P.M.]**

আজকে যদি শ্রমিকের স্বার্থে, শিল্পের স্বার্থে এবং বেকারদের স্বার্থে সমস্ত দল মিলিতভাবে এই ব্যয় বরাদ্দ সমর্থন করতেন তাহলে ভাল হোত। এঁরা অনেক কথা বলতেন কিন্তু বড় কথা কিছু বলতে পারলেন না। বললেন এখানে ক্রোজার হয়, শ্রমিকদের ঠকান হয়। কিন্তু ১৯৭৬ সাল পর্যন্ত এরা কিভাবে শ্রমিকদের ঠকিয়েছেন, কিভাবে তাদের পথে বসিয়েছেন সেটা যদি একবার পর্যালোচনা

করতেন তাহলে ভাল হোত। আজকে বামফ্রন্ট সরকার কিভাবে শ্রমিকদের শ্রমের মূল্য দেওয়া যায়, কিভাবে তাদের চিকিৎসার ব্যবস্থা করা যায় সেই চেষ্টা করছেন। তবে এসব কাজ করতে যাবার ফলে ওঁদের একটু ক্ষতি হচ্ছে এবং সেইজন্যই বিরোধীতা করছেন। আমি একটা ব্যাপারে নিশ্চিত এই কারখানাগুলোর পেছনে কেন্দ্রীয় সরকার রয়েছে। কেন্দ্রীয় সরকার যদি কারখানাগুলো ভাল করবার চেষ্টা করতেন, যেখানে মালিকরা গোলমাল করছে বা শ্রমিকদের উপর অত্যাচার করছে সেখানে যদি কেন্দ্রীয় সরকার প্রয়োজনীয় আইন কানুন তৈরী করতেন তাহলে মালিকরা ওইভাবে যেতে পারতনা। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সহায়তা আছে বলে মালিকরাও কারখানার অবস্থা ভাল করছেনা এবং শ্রমিকদেরও ঠকাচ্ছে। বুর্জোয়া দল এই জিনিষ সমর্থন করতে পারে কিন্তু আমরা যাঁরা সমাজতন্ত্রে বিশ্বাসী তাঁরা এটা সমর্থন করতে পারেন না। সরকার বিভিন্নভাবে চেষ্টা করছেন কিন্তু নানা কারণে অগ্রসর হওয়া যাচ্ছে না সেকথা মন্ত্রীমহাশয়ের বিবৃতির মধ্যেই রয়েছে। স্যার, বেকার সমস্যার সমাধানের পথ কোনটা সেটা আমাদের দেখতে হবে। তবে হলদিয়ায় যদি পেট্রোকেমিক্যাল হোত তাহলে ওখানে ২ লক্ষ বেকারের কাজ হোত। নূতন রেলওয়ে লাইন যদি হোত তাহলে অনেক লোকের কর্মসংস্থান হোত। কিন্তু কিছুই হলনা। স্যার, আবাসিক বিধি নিষেধ অন্যান্য ষ্টেট -এ রয়েছে কিন্তু এখানে সেটা নেই বলে ওখানকার লোক এখানে এসে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাচ্ছে এবং কার্ড পাচ্ছে। আমি মনে করি আজকে শ্রম দিবস কত বাড়ান যায় সেদিকে দৃষ্টি দেওয়া দরকার। এবারে আমি এমপ্লয়মেন্ট একচেঞ্জ সম্বন্ধে কিছু বলব। আমরা এ্যাডভাইসরি কমিটির মেম্বার, কিন্তু এমপ্লয়মেন্ট অফিসার যাঁরা রয়েছেন তাঁদের কাছে গিয়ে আমরা কোন খবর পাইনা। তাঁরা বলেন আমরা প্রাইওরিটি বেসিসে পাঠাচ্ছি। কিন্তু আমরা দেখছি ১৯৭২ সালের কার্ড পড়ে রইল অথচ ১৯৮২ সালে রেজিষ্ট্রি হয়েছে তাদের চাকুরীর ব্যবস্থা হয়ে গেল। এই যে অবস্থা চলছে তারজন্য বলি এই সমস্ত এমপ্লয়মেন্ট অফিসারদের প্রতি নজর দিন। এই জিনিষ চলতে থাকলে দরিদ্র অসহায় মানুষ চাকুরী পাবেনা, তাদের বেকারত্ব দূর হবে না। মনে রাখবেন হাজার হাজার লোক আজ চাকুরী পাচ্ছে না। একথা বলে বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** মিঃ স্পীকার স্যার, মাননীয় শ্রম মন্ত্রী যে বাজেট পেশ করেছেন এবং তার যে বিতর্ক হচ্ছে, তার জবাব তিনি তাঁর জবাবী ভাষণে দেবেন মূলবক্তব্য তিনি বলবেন। তবে এ সম্বন্ধে আমি কয়েকটি কথা এখানে বলতে চাই। প্রথম হচ্ছে যে সমস্ত কাটমোসন এখানে আনা হয়েছে, আমি সেগুলির বিরোধীতা করছি। মাননীয় সদস্য অশোকবাবু এবং অন্যান্য যে সমস্ত বিরোধীদলের সদস্যরা বক্তব্য রেখেছেন - তাঁরা এই বাজেট সমালোচনা করতে গিয়ে বামফ্রন্ট সরকারের শ্রমনীতিকে শুধু নয়, বামফ্রন্ট সরকারের মৌলিক যে নীতি তাঁরা সে সম্বন্ধেও বিরোধীতা করেছেন। এটা অবশ্য নূতন কিছু নয়, ওরা বিভিন্ন বিষয়ে ঐ একই ধরণের কথা বলেন এবং আজকেও সেইভাবে বলেছেন। শ্রম মন্ত্রীর ভাষণ যেটা তিনি বিতরণ করেছেন, আজকে যেসব প্রশ্ন ওর়া উত্থাপন করেছেন, তার মোটামুটি জবাব তাতেই আছে। এ ছাড়া সরকার পক্ষের সদস্যরাও তার বেশীরভাগ উত্তর দিয়ে দিয়েছেন। যে তথ্যের কথা বললেন লেবার ইন ওয়েষ্ট বেঙ্গল বইটা দেখবেন, তাতে মোটামুটি সমস্ত তথ্য সেখানে দেবার চেষ্টা করা হয়েছে। আমি একটি কথা বলে তারপর কাশীবাবুর যে কাটমোসন আছে আমি সে সম্বন্ধে বলবো। মাননীয় সদস্য অশোকবাবু যে দুরকম অর্থাৎ দুমুখী কথা বলে গেলেন এবং দেবপ্রসাদবাবুও সেই একই কথা বলেন গেলেন। ওনারা আমাদের সরকারের শ্রম নীতির বিরোধীতা করেছেন। অশোকবাবু বললেন খালি ঘেরাও হচ্ছে। আবার বললেন জঙ্গী আন্দোলন হচ্ছে না। মালিকরা তাতে সুযোগ পাচ্ছে। দেবপ্রসাদবাবুও বললেন

জঙ্গী আন্দোলন হয় নি এবং হচ্ছে না। এতে আমরা দেখছি যে ওঁরা একই জায়গায় আছেন। বলেছেন আমাদের পশ্চিমবাংলায় সব কারখানা বন্ধ হচ্ছে। শ্রমিক বেকার হয়ে যাচ্ছে, লক আউট হচ্ছে শ্রমিকদের উপর আক্রমণ হচ্ছে, তার জন্য বামফ্রন্ট সরকারের শ্রম নীতি দায়ী, মালিকদের দোষ নাই। আমার মনে আছে, অশোকবাবু এর আগে যখন বন্ধ কারখানা সম্বন্ধে আলোচনা হয়েছিল সেদিনও তিনি একই কথা বলেছিলেন শ্রমিকরা দায়ী। যা হোক আমি এই বিষয়ে বলতে চাইছি যে আমি অনুরোধ করছি এই কথাটা একবার আই এন টি ইউ সি-র কোন একটা মিটিংয়ে গিয়ে বলুন না কেন - একটু যাচাই করে নিতে পারেন। একটা অভিযোগ করেছেন যে ২টা খাতা রাখা হচ্ছে। আমাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে এ্যাডভাইসারী কমিটি আছে, এবং ই এস আই-তে এ্যাডভাইসারী কমিটি আছে, এবং সমস্ত স্তরেই এ্যাডভাইসারী কমিটি আছে।

**[5.05 - 5.15 P.M.]**

ষ্টেট লেবার এ্যাডভাইসারী বোর্ড-এ দেব প্রসাদ বাবুর পার্টির সদস্যও আছেন, সম্প্রতি এর মিটিং হয়ে গেছে। দুটো খাতার কোন খবর নেই এবং দুটো খাতা রাখাও সম্ভব নয়। তবে অশোকবাবুর যদি কোন জানাশুনা থাকে, পুরাণ খাতা যদি থাকে তাহলে সেটা সারেন্ডার করে দিলে ভাল হয়। আর একটা কথা বলা হয়েছে প্রভিডেন্ট ফান্ডের টাকা, এরজন্য আমাদের বামফ্রন্ট সরকার নাকি দায়ী, আমরা না কি সব ব্যবস্থা করতে পারছি না, এটা কাশী বাবু বলেছেন। ১৯৭৩ সাল পর্যন্ত হচ্ছে প্রভিডেন্ট ফান্ডের টাকা পয়সা যে পেমেন্ট হয় সেটা জমা পড়ে কিনা এটা দেখার দায়িত্ব ছিল রাজ্য সরকারের, তারপর কেন্দ্রীয় সরকার সেটা নিয়ে নেয় এবং এর দুরকম ব্যবস্থা আছে। কিছু একজেম্পটেড আছে, চটকলের মালিক, বড় বড় শিল্পের মালিকরা একজেম্পটেড আছে। সেই একজেমশন আমরা দিইনা, সেটা দিল্লী থেকে দেয়। লক্ষ লক্ষ টাকা তারা জমা দেয়নি। সুব্রতবাবু থাকলে সুবিধা হতো, কারণ ওরাও ব্যাপারটা জানেন এবং বিভিন্ন সময়ে এই বিষয়ে আলোচনা হয়েছে এবং ব্যবস্থা নেওয়া হচ্ছে, রিয়্যালাইজেশনের ব্যাপারে কিছু ব্যবস্থা আছে, সার্টিফিকেট প্রসিডিংস করতে হয়, আমাদের লক্ষ থেকে যতটুকু করার সম্ভব, আমরা ততটুকু সাহায্য আমরা করি। কিন্তু এর মূল দায়িত্ব - যেমন ই.এস.আই.এর টাকা পয়সা জমার ব্যাপারে, এটা কেন্দ্রীয় সরকারের দায়িত্ব, এই সব টাকা পয়সা জমা পড়ছে কিনা দেখা, দুর্ভাগ্য হচ্ছে, তারা যখনই কোন ব্যবস্থা নেন, আমরা সাহায্য করি, তখনই এই সমস্ত মালিকরা হাইকোর্টে চলে যায় এবং হাইকোর্ট তাদের হয়তো অত্যন্ত ইজি ইনস্টলমেন্ট দেয়, অথবা এইগুলোর ওপর ইনজাংশন আরোপ করে। আর ঐ section 53 of I.D.Act-10(3) যদি মালিকরা না মানে তাহলে জগদীশ দাস বলেছেন এর শাস্তির ব্যবস্থা কি, এই হচ্ছে শাস্তির ব্যবস্থা। অন্যান্য ক্ষেত্রে খুব সামান্য, ন্যূনতম শাস্তির ব্যবস্থা আছে। তারপর ধরুন, উনি আর একটা কথা বলেছেন সি.ই.এস.সি'র চুক্তি সম্বন্ধে। আমি জানিনা অশোকবাবু জানেন কি না, ২৪২ টাকা গড় পড়তা শ্রমিক এর মাসিক মাইনে বেড়েছে। সামগ্রিকভাবে শ্রমিকরা কোম্পানীর কাছ থেকে যেটা পেয়েছে তার মূল পরিমাণ হচ্ছে ৩ কোটি টাকা এবং এরিয়ার হিসাবে শ্রমিকরা পেয়েছে ১ কোটি টাকা এবং মাথাপিছু এক হাজার টাকা করে গড়পড়তা শ্রমিকরা পেয়েছে। তাতে শ্রমিকরা ক্ষতিগ্রস্ত হয়েছে কিনা সেটা অশোকবাবু বলতে পারেন। কিন্তু আমাদের সেই রকম কোন খবর নেই। হাওড়া মিউনিসিপ্যালিটির যে কেসটা উনি বলেছেন, কারখানায় যে কদিন ধর্মঘট ছিল, নো ওয়ার্ক নো পে, সেটা এ্যাডজুডিকেশনে আছে এবং তাছাড়া উনি যে সব সার্কুলার ইত্যাদির কথা বলেছেন, সেই বিষয়ে যদি কোন ডিসপিউট থাকে সেটা দেবেন এবং সেই ডিসপিউট যা আছে সেটা.

আমরা তলিয়ে দেখবে। নিশ্চয়ই দেখতে হবে, সে সম্বন্ধে কোন সন্দেহ নেই। আর আই.পি.পি. সম্বন্ধে জগদীশ বাবু বলেছেন, আমি শুধু একটি কথা বলতে চাই, এই আই.পি.পি. যখন স্টেট গর্ভনমেন্ট নিয়েছে, তখন একজন শ্রমিকও ছাঁটাই হয়নি। দেড় হাজার শ্রমিক, তারা চাকরিতে আছেন। ক্যাজুয়াল ছিল ওখানে অনেক, তাদের বাই ফেজে নেওয়া হচ্ছে। ঐ যে কনসলিডেটেড পে'র কথা বলেন, মান্নান সাহেব হয়তো জানেন না, তাঁকে যিনি খবর দিয়েছেন, তিনি ভুল খবর দিয়েছেন। প্রায় ৯০০ টাকার উপর মিনিমাম কনসলিডেটেড পে এখন দেওয়া হয়। এবং এই কারখানার অবস্থা আরও ভাল হলে আরও শ্রমিক কাজ পাবে এবং তার মাইনে ইত্যাদি যাতে আরও বেশী বাড়ে সেটা দেখা যাবে। ডাঃ রায় পুরুলিয়ার বেঙ্গল আর্থ সম্পর্কে বলেছেন। আমি জানিনা যে এটায় ওঁর যারা ট্রেড ইউনিয়ন কর্মী আছেন, তারা খবর দিয়েছেন কিনা, এটাও লেবার ডিপার্টমেন্টে আছে। এই যে লক আউট হয়েছে, এটা সম্পর্কে লেবার ডিপার্টমেন্টে আছে, সেটা সম্পর্কে চেষ্টা হচ্ছে। কিন্তু এখনও পর্যন্ত কোন কিছু সমাধান করা যায়নি। আমার বন্ধু সরল দেব মহাশয়, তিনি হলিডে হোম সম্বন্ধে একটা কথা বলেছেন। আমি জানি না যে হলিডে হোমে শুধু মাত্র অফিসাররাই থাকবেন কি না, তারাই পান কিনা জানি না। তবে নির্দিষ্ট যদি কোন কেস থাকে, জানালে আমি উপকৃত হবো। ট্রাইবুন্যাল সম্পর্কে দেব প্রসাদ সরকার মহাশয় বলেছেন। ট্রাইবুন্যালের জাজ নিয়োগ করার ক্ষমতা রাজ্য সরকারের নেই। হাইকোর্ট থেকে ট্রাইবুন্যালের জাজ ইত্যাদি নিয়োগ করা হয় এবং টাকা পয়সা ইত্যাদি আরও অনেক আছে, তবু আমরা বলেছি যে ট্রাইবুন্যালের জাজ বাড়ানোর দরকার আছে। কারণ অনেক মামলা বহুদিন ধরে পড়ে রয়েছে। বহু রকমের মামলা। দেবপ্রসাদবাবু অনেক কিছু বোঝেন। লক আউটের সময়ে মাইনা ইত্যাদির বিষয়ে যে আইন সেটা আমাদের হাতে নেই। এটা হয়ত উনি জানেন, যদি না প্রয়োজন হয় তাহলে ওনার বন্ধুদের জিজ্ঞাসা করে নেবেন যারা ট্রেড ইউনিয়ন করেন। রাজ্য সরকার কতগুলি আইন করেছেন এটা বন্ধ করার জন্য। ১৯৬৭ সালে, ১৯৬৯ সালে এবং তারপরেও করেছেন এবং সেগুলি খারিচ হয়েছে হাই কোর্ট থেকে। প্রথমটায় প্রেসিডেন্টের এ্যাসেন্ট পাওয়া যায় নি, পার্ট ওয়ানটা ফিরে এসেছে। আমরা আবার সেটা পাঠিয়েছি। কেন্দ্রীয় সরকারের যে ইন্ডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্ট তাকে সংশোধন করেছেন। কিন্তু তার মধ্যেও কিছু ফাঁক রয়ে গেছে। সেকশান ২৫'ও' ধারা সংশোধন করেছেন। ক্লোজারে যা খানিকটা রয়েছে কিন্তু সাসপেনশান অব বিজনেস উইদাউট নোটিশ এখানে ফাঁক রয়ে গেছে। মালিকরা এখন লক আউট বলেনা, ক্লোজার বলেনা। তারা শুধু বলেন, সাসপেনশান অপারেশান এবং এই বলে তারা বেড়িয়ে যাচ্ছে। আমরা যে আইন করেছিলাম সেই আইনে খানিকটা ঠেকাবার চেষ্টা করেছি। আমরা যে বিল এ্যাসেম্বলী থেকে পাশ করেছি তারও এখনও মঞ্জুরী পাওয়া যায় নি। কাশীবাবুকে একটা কথা বলবো। তিনি লাল বইটা দেখালেন। মিনিমাম ওয়েজ - এটা বিড়ি শ্রমিকদের জন্য নয়। কৃষি মজুরদের জন্য, ক্ষেত মজুরদের জন্য মিনিমাম ওয়েজ আছে। বিড়ি শ্রমিকদের জন্য রিভাইজ করা হচ্ছে। আপনি জানেন যে বহু জায়গায় মালিকরা দেয়না, আর কিছু কিছু মালিক হাইকোর্ট করছেন। শ্রমিকরা আন্দোলন করেন, আমরা তাদের সাহায্য করি, যতটুকু সম্ভব লীগ্যাল প্রসিডিং নেওয়া হয়। তারপরে তারা হাইকোর্ট করেন। মিনিমাম ওয়েজ এবং অন্যান্য ব্যাপারেও তাই। হাইকোর্টে এগুলি ইনজাংশান হয়ে যাচ্ছে। যে সমস্ত ব্যাপারে মিনিমাম ওয়েজ করার কথা ছিল, কিন্তু ইনজাংশানের জন্য তা করা যাচ্ছে না। এমন কি মিটিং হচ্ছে, কমিটি সেট হয়েছে তার উপরেও হাই কোর্টের ইনজাংশান হচ্ছে। এই হচ্ছে অবস্থা। আর একজন বলেছেন যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর সিরিয়াল অর্ডার মেনটেন করা হয়না। আমি বলি এই কথাটা ঠিক নয়। যদি আপনাদের কোন অভিযোগ থাকে তাহলে আপনারা সেটা পাঠিয়ে দেবেন, আমরা তদন্ত করে

দেখবো। আর ৩৫ বছরের বয়স সীমা-এটা আমরা আইন করিনি। এটা হচ্ছে ই.এস.আই. কর্পোরেশানের। সেখান থেকে যদি আইনের সংশোধন করা হয় তাহলে আমাদের কোন আপত্তি নেই। আর রাণীগঞ্জ পেপার মিল সম্বন্ধে যে কথা বলেছেন, এই বিষয়ে অনেকবার আলোচনা হয়েছিল। আমাদের চীফ মিনিষ্টার নিজে ১৯৮৩ সালে দিল্লীতে লিখেছিলেন যে মালিকরা এই পেপার মিল খুলছে না, এটা অধিগ্রহণ করুন। কিন্তু সেই চিঠির জবাব আজ পর্যন্ত পাওয়া যায়নি। তারপরে ট্রেড ইউনিয়ন, বসুমতী কর্পোরেশান, ই.এস.আই ইত্যাদির কিছু আছে, এই বিষয়ে ট্রেড ইউনিয়ন রেকগনিশানের জন্য যে বিল পাশ করা হয়েছিল, সেই বিলে যদি প্রেসিডেন্ট এ্যাসেন্ট দিতেন তাহলে এই ব্যাপারে একটা ফয়সালা করা যেত। এটা যে প্রতিষ্ঠান, তাদের উপরেই নির্ভর করে। বিড়ি শ্রমিকদের কথা আগেই বলেছি। বাঁকুড়ায় দুটো বিড়ি কারখানা বন্ধ আছে। তারপরে বেকার ইত্যাদির সম্পর্কে অনেক কথা বলা হয়েছে। ই.এস.আই অনেকখানি ডেভলপ হয়েছে। ৩০ বছরে ৯টি হাসপাতাল হয়েছিল। আমরা গত ৩/৪ বছরের মধ্যে ৩/৪টি হাসপাতাল করেছি। ঠাকুরপুকুরে আরো একটা হাসপাতাল হচ্ছে। কিছু সার্ভিস ডিসপেনসারী হয়েছে। যে হাসপাতালগুলি আছে তার এক্সপানশান হচ্ছে। কিন্তু আমাদের অসুবিধা হচ্ছে টাকার। বাড়ীগুলি করার ব্যাপারেও নানা রকম অসুবিধা হচ্ছে। আর সব চেয়ে বড় অসুবিধা হচ্ছে নার্স পাওয়া যায়না। ডাক্তার যদিও কিছু কিছু আছেন, কিন্তু যে কোন কারণেই হোক, হয়ত ই.এস.আই-এর যে সোর্স অব ইনকাম তাতে তারা সন্তুষ্ট নন, সে জন্য অনেকে চলে যাচ্ছেন। সেটাও একটা সমস্যা। আমরা মানিকতলায় নার্সেস ট্রেনিং স্কুল ষ্টার্ট করেছি। যাই হোক, সেদিক থেকে আমি আর বিশেষ কিছু বলতে চাই না। আমি শুধু একটা কথা বলতে চাই, বামফ্রন্ট সরকার, আমরা যে নীতি অনুসরণ করি, সেই নীতি হচ্ছে শ্রমিকদের উপরে মালিকদের যে আক্রমণ সেই আক্রমনকে শ্রমিকরা যাতে ঠেকাতে পারে তার জন্য বামফ্রন্ট সাহায্য করছে এবং করবে। শ্রমিকদের ন্যায্য এবং সংগত দাবীর জন্য যে আন্দোলন সেই আন্দোলনকে বামফ্রন্ট সরকার সমর্থন করবেন এবং তার জন্য বামফ্রন্ট সরকার সব দিকে থেকে চেষ্টা করে যাচ্ছে এবং আগামী দিনেও করে যাবে। শ্রমিক, শ্রমিক-কর্মচারীরা আজকে মালিকদের যে ভয়াবহ আক্রমণ, সেই আক্রমণের সামনে দাঁড়াতে পারবেন যদি তারা সকলে মিলে একসঙ্গে রুখে দাঁড়ান। আজকে এই জিনিস করলে তারা মালিকদের আক্রমণ ঠেকাতে পারবেন। পশ্চিমবঙ্গের শিল্পোন্নয়ণ থেকে শুরু করে যে সমস্ত সমস্যা আছে, যে বাধা আছে তাকে যদি তারা নিজেদের সমস্যা বলে আন্দোলন করেন তাহলে সেই সমস্যার সমাধানের দিকে এগিয়ে যাবে। সেই কাজে বামফ্রন্ট সরকার আগেও তাদের পাশে দাঁড়িয়েছে এবং ভবিষ্যতেও তাদের পাশে দাঁড়াবে। কাজেই আমি আশা করবো যে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন, সেই বাজেটকে তারা পূর্ণভাবে সমর্থন করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**[5.15 - 5.25 P.M.]**

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** মিঃ স্পীকার, স্যার, যেসমস্ত কাট মোসান উপস্থিত করা হয়েছে আমি তার বিরোধীতা করে আমার বাজেট সমর্থন করছি। এখানে যে বক্তৃতা হয়েছে তার জবাব অধিকাংশই আমার এই লিখিত বক্তব্যের মধ্যে কভার্ড আছে। কিন্তু তাসত্বেও প্রশ্ন যখন উঠেছে তখন দুএকটি কথা নিশ্চয় বলা উচিত। যেমন ধরুন সর্বস্তর থেকেই আনএমপ্লয়মেন্ট, বেকার ভাতা ইত্যাদি বিষয়ে প্রশ্ন উঠেছে। আমরা বারে বারে বলেছি বেকার ভাতা দিয়ে আনএমপ্লয়মেন্ট প্রবলেম সল্‌ভ্‌ করা যাবে না, বেকার ভাতা হচ্ছে কিছু রিলিফ। দেশে যদি শিল্প সংস্থা গড়ে না ওঠে, নতুন নতুন মানুষ যদি কাজ না পায় তাহলে বেকার সমস্যার সমাধান হবে না। বর্তমানে কেন্দ্রীয় সরকার যে বাজেট রচনা

করেছেন সেই বাজেটের দিকে আপনারা যদি একবার তাকান তাহলে দেখতে পাবেন বেকার সমস্যার কোন সলিউসান সেই বাজেটের ভিতর নেই। সেই বাজেটের ভিতর যা আছে তা হচ্ছে ক্রমশঃ বেকার সমস্যা আরো বাড়বে, কলকারখানা বন্ধ হবে এবং আরো বেকার বাড়বে। সুতরাং আমরা কি করে বেকার সমস্যার সমাধান করব, এটা তো রাজনৈতিক প্রশ্ন এসে যাচ্ছে। বর্তমানে ধনতান্ত্রিক, সামন্ততান্ত্রিক সমাজ ব্যবস্থায় শাসকগোষ্ঠী যে ভাবে চলেছে তাতে বেকার সমস্যার সমাধান হবে না। সুতরাং আমরা এটা বলতে চাই যে বেকার সমস্যার বিরুদ্ধে সমস্ত গণতন্ত্রপ্রিয় মানুষকে এক হয়ে দাঁড়াতে হবে, দেশের অর্থনীতিকে পাল্টাতে হবে, তা না হলে বেকার সমস্যার সমাধান করা যাবে না। আর একটি কথা উঠেছে, মালিকরা প্রভিডেন্ট ফান্ড ফাঁকি দিচ্ছে। হ্যাঁ, দিচ্ছে এবং আমরা অনেক বার বলেছি প্রভিডেন্ট ফান্ড ফাঁকি দিচ্ছে। একটি কারখানা যখন বন্ধ হয়ে যায় তখন শ্রমিকরা বাড়ী চলে যেতে চায় এবং সেই সময় শ্রমিকরা তাদের প্রভিডেন্ট ফান্ডের টাকা পয়সা পায় না এবং দেশে এমন কোন আইন নেই যার দ্বারা আমরা তাদের টাকা পয়সা দিতে বাধ্য করতে পারি। আজকাল আবার কারখানা খোলার নোটিশও নেয় না, বন্ধের নোটিশও দেয় না। আমরা প্রস্তাব করেছিলাম কোন কারখানায় বন্ধের নোটিশ দেবার আগে শ্রমিকদের প্রাপ্য টাকা ব্যাঙ্কে জমা রাখতে হবে, তা না হলে বন্ধের নোটিশ এ্যাকসেপটেড্ হবে না, এই নীতি গ্রহণ করা হয়নি। কেন্দ্রীয় সরকার এই নীতি গ্রহণ করতে পারে, কিন্তু তাও তারা তা গ্রহণ করে নি। সুতরাং কতকগুলি মোটামোটা কথা বলে বামফ্রন্ট সরকারকে অভিযুক্ত করে কোন লাভ নেই। ই.এস.আই. সম্বন্ধে একই কথা বলা হয়েছে, নতুন কথা কি আছে? এখানে একটি চুক্তির কথা উঠেছে। ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের সঙ্গে যে চুক্তি করা হয়েছে, সি.আই.টি.ইউ. ইউনিয়ন তাতে সই করেছে। অন্য দুটি ইউনিয়নকে আমি বার বার রিকোয়েষ্ট করেছিলাম, ডেকে ছিলাম, আপনারা ভুল করছেন, সই করুন, এটা ভুল চুক্তি। শ্রমিকদের মাইনে বৃদ্ধি হয়েছে মাসিক ২০০ থেকে ২৪০ টাকা।

এর থেকে ভালো কোন এগ্রিমেন্ট কোন জায়গায় হয় কিনা আমি জানি না, এখনও পর্যন্ত আমরা করতে পারি নি। ২০০ থেকে ২৪০ টাকা মাসে বেতন বৃদ্ধি হবে এরকম এগ্রিমেন্ট আমরা করতে পারি নি। কথা উঠেছে রেট্রোসপেকটিভ এ্যাফেক্ট নিয়ে। হ্যাঁ, রেট্রোসপেকটিভ এ্যাফেক্ট হয়নি। আমরা শ্রমিক শ্রেণীকে কি শেখাবো - বেতন বৃদ্ধির জন্য আন্দোলন করো, না রেট্রোসপেকটিভ এ্যাফেক্টের জন্য আন্দোলন করো? বেতন বৃদ্ধিটাই মূল কথা, সেই আন্দোলন করতে গিয়ে শেষ পর্যন্ত যদি রেট্রোসপেকটিভ এ্যাফেক্ট না পাওয়া যায় তাতে বিশেষ দুঃখের কিছু নেই। কারণ, মূল বেতন বৃদ্ধিটাই স্থায়ী, রেট্রোসপেকটিভটা নয়। তাও প্রতি মানুষ এককালীন এক হাজার টাকা করে পাবেন, এটা খুব খারাপ হ'ল না। আমি সেইজন্য আপনাদের সকলের কাছে আবেদন করবো, আপনারা এটা একটু বুঝে দেখার চেষ্টা করুন। চা বাগানে যে এগ্রিমেন্ট হয়েছিল গত বছর বা তার আগের বছর তাতেও রেট্রোসপেকটিভ এ্যাফেক্ট হয়নি। চা বাগানের শ্রমিকদের চেহারা তাতে খানিকটা পাল্টেছে। পর পর দুটি এগ্রিমেন্টে অনেক পয়সা তারা পেয়েছেন কিন্তু রেট্রোসপেকটিভ এ্যাফেক্ট তারা পান নি। এরপর আমি চটকল সম্পর্কে কয়েকটি কথা বলব। এখানে খুব সিরিয়াস সিচুয়েসান। চটকল শ্রমিকরা যে লড়াই করেন নি তা তো নয়। ৮৩ দিন ধরে তারা লড়াই করেছেন এবং তা করার পরে একটা এগ্রিমেন্ট করতে তারা বাধ্য হয়েছেন, তাতে রেট্রোসপেকটিভ এ্যাফেক্ট পাওয়া যায়নি। কিন্তু কথাটা তা নয়, কথাটা হচ্ছে, সেই এগ্রিমেন্ট কিছুদিন চলার পরে মালিকরা আক্রমণ করতে আরম্ভ করলেন এবং সেই আক্রমণ আজও চলছে অর্থাৎ লক আউট, ক্লোজার ইত্যাদি। আজ পর্যন্ত আমাদের হিসাব মতন ১৫টি কারখানা বন্ধ লক-আউট। ৫টি কারখানা ধরে নেওয়া যেতে পারে একেবারেই বন্ধ, আর

খুলবে না। একটি কারখানা লিকুইডেসানে চলে গিয়েছে, সেটা হচ্ছে, ঐ জালানদের কারখানা, নামটা আমার এখনই মনে পড়ছে না। এই অবস্থায় আমরা কি করবো বলুন। এগুলি বন্ধ করার জন্য আমাদের আইনতঃ যে অধিকার আছে তার সবগুলি প্রয়োগ করেছি কিন্তু তাতেও হচ্ছে না। সেকসান ১০(৩) অব দি ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্ট, তার মানে হচ্ছে, অবিলম্বে কারখানা খুলতে হবে। বিষয়টা ট্রাইব্যুনালে গেল, কে মানে? হাইকোর্টে যাবার সঙ্গে সঙ্গে ইনজাংসান পেয়ে গেল। কি করে রুখবেন? তারপরে আমরা জারি করলাম - পাবলিক ইউটিলিটি সার্ভিস, অর্থাৎ বন্ধ করার আগে নোটিশ দিতে হবে যাতে আমরা কন্সিলিয়েসান বসতে পারি। কে নোটিশ দেয়? দুটি কারখানা বন্ধ হ'ল- রিলায়েন্স এবং মেঘনা। আমি রিলায়েন্সের কথাটা বলি। কোন নোটিশ দেওয়া হয়নি। মালিকদের বক্তব্য হচ্ছে শ্রমিকরা আগে স্ট্রাইক করেছে এবং আইন হচ্ছে নাকি যে শ্রমিকরা আগে স্ট্রাইক করলে নোটিশ দেবার প্রয়োজন হয়না। কিভাবে শ্রমিকরা স্ট্রাইক করেছে? সেখানে যে মেনটেনেন্স ডিপার্টমেন্ট আছে যে ব্যাপারে হঠাৎ মালিক বললেন এটা এইভাবে থাকবে না, এটাকে ডিসেনট্রালাইজ করতে হবে, করে অন্য জায়গায় নিয়ে যেতে হবে।

**[5.25 - 5.35 P.M.]**

আরো বলেছিলেন, ঐ কারখানার ভিতরে বিভিন্ন জায়গা ছেড়ে দিতে হবে। তাতে শ্রমিকরা রাজি হবে কেন? তাদের কি ডিসপুট তোলার অধিকার নেই? নিশ্চয়ই আছে। আইনে তাদের ডিসপুট তোলার অধিকার আছে, কন্সিলিয়েশন্ হওয়ার অধিকার আছে। তারপরে যদি ক্লোজার করেন, করবেন। কিন্তু মালিকরা কিছুই করলেন না, কারখানা বন্ধ করে দিলেন। 'মেঘনা' বন্ধ হলো, 'রিলায়েন্স' বন্ধ হলো। এখন আমরা দেখছি কোন আইন করে কিছু করা যায় কিনা; এ গুলি আমরা বিচার করছি। তবে মালিকরা আক্রমণ খুবই তীব্র করেছেন। মনে হচ্ছে তাঁদের লক্ষ্য হচ্ছে, চট-কলে শ্রমিকের সংখ্যা কমিয়ে দেওয়া এবং তারজন্য তাঁরা নানা-রকম চেষ্টা চালাচ্ছেন। আর আমরা নানা রকমভাবে চেষ্টা করছি যাতে তাদের সে উদ্দেশ্য সফল না হয়। তবে এখন পর্যন্ত একটা মাত্র চট-কল খুলেছে, সেটি হচ্ছে, 'ডেলটা', খুবই ছোট মিল। তার মালিকরা কোনো রকম শর্ত না রেখেই খুলেছেন। অন্যগুলি এখনো পর্যন্ত কোন শর্তও রাখতে পারেননি, তবে খোলার জন্য নিশ্চয়ই রাখবেন। আর কিছু কারখানা হয়ত কোন দিনই খুলবে না। এই হচ্ছে, ভয়াবহ পরিস্থিতি। ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় ধনতান্ত্রিক কাঠামো যখন সংকটে পড়ে তখন এ-রকম অবস্থাই হয়। তখন মালিক শ্রেণী কোন আইন মানতে চান না। আজকে অবস্থাটা তাই হয়েছে। আমরা এ-বিষয়ে বার বার কেন্দ্রীয় সরকারের কাছে বলেছি, আপনারা নিশ্চয়ই কাগজে এ-সব দেখেছেন। এখন কেন্দ্রীয় সরকার নাকি একটা মিটিং ডাকছেন। কবে ডাকবেন, কিভাবে ডাকবেন, তা আমরা কেউ জানি না এবং তার আগে চট-কল শ্রমিকরা মরে সাফ্ হয়ে যাবে কিনা তাও বুঝতে পারছি না। দিস্ ইজ্ দি কন্ডিসন। এই হচ্ছে আমাদের অবস্থা। এই অবস্থায় আমরা তীব্র প্রতিবাদ করছি, গর্ভনমেন্টের যতটুকু ক্ষমতা আছে ততটুকু সম্পূর্ণভাবে প্রয়োগ করে আমরা প্রতিবাদ করছি। আজকে একটা খবর দেখলাম, খুবই ভাল খবর, কমরেড্ মনোরঞ্জন রায় ষ্টেটমেন্ট দিয়েছেন, কমল সরকার এখানে বসে আছেন, সুব্রত মুখার্জী এখন এখানে নেই, তাঁরাও ষ্টেটমেন্ট দিয়েছেন, তাঁরা সকলেই মিলে একটা ষ্টেটমেন্ট দিয়েছেন, "আমরা ঐক্যবদ্ধ আন্দোলন করব"। এই ত্যো চাই। চট-কল মালিকদের আক্রমণ থেকে রেহাই পাবার জন্য চট-কল শ্রমিকদের ঐক্যবদ্ধ আন্দোলন ছাড়া অন্য কোন পথ নেই। তাই এখান থেকে আমরাও একথা ঘোষণা করছি যে, ঐক্যবদ্ধ আন্দোলন যদি হয় - তাঁরা যদি করেন - তাহলে আমরা বামফ্রন্ট সরকার সে আন্দোলনকে পূর্ণ সমর্থন দেব। আর বিশেষ হয়ত বলার দরকার হবে না। অন্য পয়েন্টগুলি

ইতিমধ্যেই কভার হয়ে গেছে। আমি সমস্ত কাট মোশানগুলির বিরোধীতা করে আমার ব্যয়বরাদ্দ মঞ্জুরীর জন্য আপনাদের কাছে আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** I put all the cut motions except 10,11,12 and 13 on which, I understand, division, will be taken.

The Motions (Cut motion Nos. 1 to 9) were then put and division taken with the following results:

**NOES**

Abdul Quiyom Molla, Shri

Adak, Shri Gourhari

Anisur Rahman Biswas, Shri

Bagdi, Shri Lakhan

Banerjee, Shri Amiya Bhusan

Banerji, Shri Radhika Ranjan

Basu, Shri Ajit

Basu, Shri Joyti

Basu, Shri Nihar Kumar

Basu, Shri Subhas

Banerjee, Shri Gobinda

Bera, Shri Pulin

Bhattacharyya, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Biswas, Shri Satish Chandra

Bora, Shri Badan

Bose, Shri Biren

Chakrabarty, Shri Ajit

Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadyay, Shri Sadhan
Chattopadhay, Shri Santasri
Chowdhury, Shri Gunadhar
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Bikash
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Das, Shri Nimai Chandra
Daud Khan, Shri
De, Shri Bhibuti Bhusan
De, Shri Sunil
Deb, Shri Saral
Ghatak, Shri Santi
Ghosh, Shrimati Chhaya
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Kamakhya
Ghosh, Shri Krishna Pada
Guha, Shri Kamal Kanti
Gupta, Shri Sitaram
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindra Nath
Hazra, Shri Haran
Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Kalimuddin Shams, Shri

Kar, Shri Nani

Khan, Shri Sukhendu

Kisku, Shri Upendra

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Kujur, Shri Sushil

M.Ansur-Uddin, Shri

Mahata, Shri Kamala Kanta

Maity, Shri Bankim Behari

Maity, Shri Gunadhar

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Raicharan

Majhi, Shri Surendra Nath

Maji, Shri Pannalal

Maji, Shri Swadeshranjan

Malaker, Shri Nani Gopal

Malik, Shri Sreedhar

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Gopal

Mandal, Shri Prabhanjan Kumar

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mandi, Shri Rampada

Mazumdar, Shri Dilip Kumar

Mir Fakir Mohammad, Shri

Moazzam Hossain, Shri Syad

Mohammad Ramjan Ali, Shri

Mohanta, Shri Madhabendu

Mojumdar, Shri Hemen

Molla, Shri Anadi

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bamapada

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Narayandas

Munsi, Shri Mahammad Bacha

Murmu, Shri Maheswar

Murmu, Shri Sarkar

Naskar, Shri Subhas

Neogy, Shri Brajo Gopal

Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra

Pradhan, Shri Prasanta Kumar

Pramanik, Shri Abinash

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Pravas Chandra

Roy, Barman, Shri Khitibhusan

Roy Chowdhury, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Saren, Shri Ananta

Sarkar, Shri Kamal

Sarkar, Shri Sailen

Satpathy, Shri Abani Bhusan

Sayed Md. Masih, Shri

Sen, Shri Sachin

Seth, Shri Lakshman Chandra

Sinha, Shri Pradodh Chandra

Sk. Siraj Ali, Shri

Tudu, Shri Bikram

**AYES**

Abdul Mannan, Shri

Abdur Rauf Answari, Shri

Abdus Sattar, Shri

Bapuli, Shri Satya Ranjan

Barman, Shri Dipendra

Bhunia, Dr. Manas

Chaudhuri, Dr. Kiran

Chowdhary, Shri Abdul Karim

Ghosh, Shri Asok

Gyan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Mahata, Shri Subhas Chandra

Mandal, Shri Jokhilal

Misra, Shri Kashinath

Moslehuiddin Ahmed, Shri

Nural Islam Chowdhuary, Shri

Roy, Shri Sukumar

Shaikh Imajuddin, Shri

Trivedi, Shri Bankim

**Absentation:**

Purkait Shri Prabodh

Sarkar Shri Deba Prosad

The Ayes being 19 and the Noes 113, the motions were lost.

The motion of Shri Krishna Pada Ghosh that a sum of Rs.9,16,50,000 be granted for expenditure under Demand No.42, Major Head : "287-Labour and Employment".

(This is inclusive of a total sum of Rs.1,52,75,000 already voted on account in March, 1985),was then put and agreed to.

## LAYING OF REPORT

### 60th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** Now, I present the 60th Report of the Business Advisory Committee as follows :

Thursday, 18-4-1985 ... Demand No.21 [255-Police]-4 hours.

Tuesday, 23-4-1985 ... (i) Demand No. 12 [241-Taxes on Vehicles]

(ii) Damand No. 68 [335-Ports, Lighthouses and Shipping]

(iii) Demand No.69 [336-Civil Aviation]

(iv) Demand No.71 [338-Road and Water Transport Services, 538-Capital Outlay on Road and Water Transport Services, and 738-Loans for Road and Water Transport Ser-

vices]-3 hours.

(v) Demand No.77 [282-Public Health, Sanitation and Water Supply (Prevention of Air and Water Pollution), 295-Other Social and Community Services (Zoological and Public Gardens), 313-Forest (Lolyed Botanic Garden, Darjeeling)]

(vi) Demand No.1 [211-State Legislature]

(vii) Demand No.3 [213-Council of Ministers]

(viii) Demand No.5 [215-Elections]

(ix) Demand No.6 [220-Collection of Taxes on Income and Expenditure]

(x) Demand No.9 [235-Collection of Other Taxes on Property and Capital Transactions]

(xi) Demand No.10 [239-State Excise]

(xii) Demand No.11 [240-Sales Tax]

(xiii) Demand No.13 [245-Other Taxes and Duties on Commondities and Services]

(xiv) Demand No.14 [247-Other Fiscal Services]

(xv) Demand No.16 [249-Interest Payments]

(xvi) Demand No.20 [254-Treasury and Accounts Administration]

(xvii) Demand No.27 [265-Other Administrative Services]

(xviii) Demand No.28 [266-Pensions and Other Retirement Benefits]

(xix) Demand No.30 [268-Miscellaneous General Services]

(xx) Demand No.72 [339-Tourism]

(xxi) Demand No.73 [544-Capital Outlay on Other Transport and Communication Services]

(xxii) Demand No. 86 [766-Loans to Government Servants etc. and 767-Miscellaneous Loans]-1 hour.

Thuresday,25-4-1985 .. The West Bengal Appropriation (No.2) Bill, 1985 (Introduction, Consideration and Passing)-3 hours.

1. The House will sit at 12 noon on Thursday, the 18th April and Thrusday, the 25th April, 1985.

2. There will be no Mention Cases on Tuesday, the 23rd April,1985.

3. There will be no Questions for Oral Answers and Mention Cases on Thrusday, the 25th April, 1985.

Now, I request the Parliamentary Affairs Minister to present the Report for acceptance of the House.

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to move that the 60th Report of the Business Advisory Committee, as presented in the House, be agreed to.

(Voices -Yes)

The motion was then adopted.

### Statement under rule 346

**শ্রী কমল কান্তি গুহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েকদিন ধরে এই সভাকক্ষে মাননীয় সদস্যরা পানীয় জলের যে সংকট দেখা দিয়েছে সেই সম্পর্কে গভীর উদ্বেগ প্রকাশ করছেন। এই উদ্বেগের অংশীদার আমরাও। ইতিমধ্যে আমরা ১ কোটি ১৩ লক্ষ টাকা সাধারণভাবে নলকূপ এবং রিগবোর নলকূপের জন্য মঞ্জুর করেছি। প্রতিটি ব্লকের নলকূপ মেরামত করার জন্য সাড়ে ৫ হাজার টাকা করে পাঠানো হয়েছে। আজকে এটা গুরুত্বপূর্ণ বলে বিবেচনা করে বাঁকুড়া জেলায় ৭ লক্ষ টাকা,

মেদিনীপুরে ৭ লক্ষ টাকা, বর্ধমানে ৫ লক্ষ টাকা এবং বর্ধমানে গাড়ী করে জল দেওয়ার জন্য আরোও ৫ লক্ষ টাকা মঞ্জুর করেছি। বীরভূমে ৫ লক্ষ টাকা, পুরুলিয়ায় ৫ লক্ষ টাকা এবং উত্তর ২৪-পরগনায় ৩ লক্ষ টাকা মোট ৩২ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

[5.35 - 5.45 P.M.]

আমরা বিভিন্ন জেলায় আমাদের টীম পাঠিয়েছি, তারা ঘুরে এলে সব জায়গা থেকে বিভিন্ন জেলার যে রিপোর্ট আমরা পাব সেই রিপোর্ট অনুসারে আমরা এই সংকট প্রতিরোধ করার জন্য সমস্ত ব্যবস্থা নেব। এই আশ্বাস আমি মাননীয় সদস্যদের দিতে পারি। আমি মাননীয় সদস্যদের কাছে বলছি, আপনাদের যদি কিছু থাকে তাহলে আমাদের কাছে লিখিতভাবে দেবেন, আমরা চেষ্টা করব। এই প্রসঙ্গে আমি আর একটা কথা মাননীয় স্পীকার মহাশয়ের অনুমতি নিয়ে বলতে চাই, একটা খবর, যেটা শুনলে মাননীয় সদস্যরা নিশ্চয় খুশী হবেন। পশ্চিমবঙ্গে ১৫ লক্ষ পাট্টা হোল্ডার আছেন, যাঁরা গরীব এবং অর্থনৈতিক দিক থেকে সমাজের নীচু স্তরের লোক, এঁদের এক তৃতীয়াংশ যাতে চাষ করতে পারেন সেজন্য এক বিঘা করে জমি পাট্টা পেয়েছেন, তাঁদের সরকারের তরফ থেকে এবারে আমন চাষের জন্য বীজধান এবং সার বিনা পয়সায় দেওয়া হবে। এর জন্য ৫ কোটি খরচ হবে। যাঁরা নিজেরা চাষ করবেন এই ৫ লক্ষ পাট্টা হোল্ডার আমরা তাদের ৭২ টাকা করে চাষের জন্য দোব। এই বলে আপনাদের ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No.50

**Major Heads :** 298-Co-operation, 498 - Capital Outaly on Co-operation and 698 - Loans for Co-operation

**Shri Nihar Kumar Bose :**

Mr. Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.52,55,67,000 be granted for expenditure under Demand No.50, Major Heads : "298-Co-operation, 498-capital Outaly on Co-operation and 698 - Loans for Co-operation".

(This is inclusive of a total sum of Rs.8,75,96,000 already voted on account in March, 1985).

The Printed Speech of Shri Nihar Kumar Bose is taken as read

১.১। সমবায় একটি গণআন্দোলন। এর সাফল্য নির্ভর করে সাধারণ মানুষের সক্রিয় অংশগ্রহণের ওপর। কিন্তু এই আন্দোলনের সুফলগুলি সমাজের দুর্বলতর অংশের মানুষেরা যাতে ভোগ করতে পারে সেটা সুনিশ্চিত করার জন্য জনসাধারণকে সংগঠিত ও উৎসাহিত করার ব্যাপারে সরকারের একটি গুরুত্বপূর্ণ ভূমিকা আছে।

১.২। দেশের বর্তমান মিশ্র-অর্থনীতি ব্যবস্থার মধ্যে সমবায়ের মাধ্যমে মানুষের জীবনের সকল

মৌলিক অর্থনৈতিক সমস্যার সমাধান না হলেও, এই ব্যবস্থার মধ্যেও সমবায়ের মাধ্যমে বিভিন্ন ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধি ও নিম্নবিত্ত মানুষের আর্থিক অবস্থার উন্নতির যে সম্ভবনা রয়েছে, রাজ্যসরকার তার পরিপূর্ণ সদ্ব্যবহারের জন্য বদ্ধপরিকর।

১.৩। সমাজের দুর্বলতর অংশের ব্যাপক অংশগ্রহণের মাধ্যমে কায়েমী স্বার্থের হাত থেকে সমবায় আন্দোলনকে মুক্ত ক'রে তাকে একটি শক্তিশালী আন্দোলনে পরিণত করার বিষয়ে সরকার দৃঢ়প্রতিজ্ঞ। কৃষি, মৎস্যচাষ, দুগ্ধ উৎপাদন, কুটির ও ক্ষুদ্র শিল্প, আবাসন, নিত্যব্যবহার্য দ্রব্যের বন্টন প্রভৃতি ক্ষেত্রে সমবায়ের মাধ্যমে ব্যাপক উন্নতিসাধনের জন্য সরকার সচেষ্ট থাকবে।

১.৪। বর্তমান বৎসর থেকে যে সপ্তম পঞ্চমবার্ষিক পরিকল্পনা শুরু হচ্ছে তা প্রণয়নের সময় সরকার এইসমস্ত বিষয়গুলি যথাযথভাবে বিবেচনা করেছে।

### কৃষি-ঋণ

২.১। কৃষি এবং গ্রামীণ অর্থনীতির উন্নতির ক্ষেত্রে কৃষি সমবায় সমিতিগুলির গুরুত্বপূর্ণ ভূমিকার কথা বিবেচনা ক'রে এ ধরণের সমিতিগুলিকে শক্তিশালী করার জন্য সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনায় সরকার কতকগুলি গুরুত্বপূর্ণ উন্নয়ন প্রকল্প গ্রহণ করেছে।

২.২। কৃষিজীবীদের, বিশেষতঃ তাঁদের দুর্বলতর অংশকে, স্বল্প এবং দীর্ঘমেয়াদী ঋণ যোগান দেওয়াই হচ্ছে সমবায়ের সবচেয়ে গুরুত্বপূর্ণ কার্যক্রম।

১৯৮৩-৮৪ সালে কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলির মাধ্যমে স্বল্পমেয়াদী ঋণের মোট পরিমাণ ৩৯.৬কোটি টাকা এবং প্রাথমিক ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলির মাধ্যমে দেওয়া দীর্ঘমেয়াদী ঋণের পরিমাণ ৬.৫৪ কোটি টাকা। যেখানে উক্ত বছরে রাজ্যের কৃষি-ঋণের অনুমিত চাহিদা ছিল চারশ কোটি টাকা সেখানে সমবায়ের মাধ্যমে মাত্র ৪৬.১৪ কোটি টাকা ঋণ যোগান দেওয়া সম্ভব হয়েছে। এক্ষেত্রে সমবায়ের ভূমিকাকে ঠিক সন্তোষজনক বা না গেলেও গত বছরের তুলনায় এ বছর অবস্থার সামান্য কিছু উন্নতি ঘটেছে। এই রাজ্যের কৃষিজীবীদের বাণিজ্যিক এবং গ্রামীণ ব্যাঙ্কগুলি যে ঋণ দিয়েছে তার পরিমাণ নগন্য। ফলে কৃষিজীবীদের এখনও মহাজনদের উপরই খুব বেশীভাবে নির্ভর করতে হচ্ছে। আমরা এই অবস্থা আর চলতে দিতে পারি না। দরিদ্র কৃষকদের সমবায় আন্দোলনে সামিল ক'রে আত্মনির্ভর এবং সামন্তশোষণের হাত থেকে মুক্ত করতে সরকার বদ্ধপরিকর। এই উদ্দেশ্য সরকার সবসময় দরিদ্র কৃষকদের সংগঠিত করবে ও তাদের সমর্থন করবে।

২.৩। সরকার অবশ্য এই রাজ্যের বকেয়া ঋণ আদায়ের জন্য একটি সু-সংহত ব্যবস্থা গ্রহণ করেছেন। জেলা পরিষদের সভাপতিদের এই মর্মে অনুরোধ করা হয়েছে যে, তাঁরা যেন পঞ্চায়েতের কর্মকর্তা সহ অন্যান্য নির্বাচিত জনপ্রতিনিধিগণকে বিভাগীয় কর্মচারীদের এবং সংশ্লিষ্ট সমবায় ব্যাঙ্ককে ঋণ আদায়ের ব্যাপারে সর্বতোভাবে সাহায্য করেন। সমস্ত ঋণ বন্টনকারী সংস্থা সংশ্লিষ্ট বিভাগীয় আধিকারিক এবং জেলা শাসকদের ঋণ-আদায়ের বিষয়ে প্রয়োজনীয় নির্দেশাবলী দেওয়া হয়েছে। কৃষি-ঋণ আদায়ের জন্য রেকস্তরে সংশ্লিষ্ট জেলা পরিষদের সভাপতিকে চেয়ারম্যান করে উপদেষ্টা কমিটি গঠন করা হয়েছে।

১৯৮৩-৮৪ সালে স্বল্পমেয়াদী ঋণ আদায়ের ক্ষেত্রে কিছুটা অগ্রগতির ঘটেছে। ঐ আর্থিক বৎসরের শেষে আদায়যোগ্য ঋণের ৪১.৩ শতাংশ আদায় করা সম্ভব হয়েছে, যেখানে পূর্ববর্তী বৎসরে

মাত্র ৩১.৩ শতাংশ আদায় করা সম্ভব হয়েছিল। ১৯৮৩-৮৪ সালে দীর্ঘমেয়াদী ঋণের ক্ষেত্রে সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলি আদায়যোগ্য ঋণের ৪৬.৬ শতাংশ আদায় করেছে। পূর্ববর্তী বৎসরে আদায়ের পরিমাণ ছিল ৩৯.৬ শতাংশ।

বর্তমান বৎসরে ইতিমধ্যেই সরকার ঋণ আদায়ের ব্যাপারে যথোচিত উদ্যোগ গ্রহণ করেছে। আশা করা যায় যে, এ বছরের ভাল শস্য উৎপাদনের ফলে উদ্ভূত পরিস্থিতিকে কাজে লাগিয়ে সমবায় ঋণ আদায়ের ক্ষেত্রে যথেষ্ট অগ্রগতি ঘটান যাবে। এর ফলে কৃষি-ঋণ বিনিয়োগের ক্ষেত্রে উন্নতি সুনিশ্চিত করা যাবে।

২.৪। প্রাকৃতিক দুর্বিপাকজনিত ক্ষয়ক্ষতির হাত থেকে চাষীদের রক্ষার জন্য ১৯৭৯-৮০ সালে শস্যবীমা প্রকল্প চালু করা হয়েছে। বর্তমানে ঐ বীমা প্রকল্প বোরো এবং রবি শস্যের ক্ষেত্রেও সম্প্রসারিত করা হয়েছে। চলতি খারিফ মরসুমে ১৬২টি থানা এলাকাকে এই বীমা প্রকল্পের আওতায় আনা হয়েছে।

২.৫। সম্প্রতি কৃষির ক্ষেত্রে সমবায় ব্যাঙ্কিং-এর কিছুটা অগ্রগতি পরিলক্ষিত হয়েছে। ১৯৭৬-৭৭ সালে প্রাথমিক কৃষি সমবায়গুলির মোট সদস্যসংখ্যা ছিল ১৯,৩০,০০০। ১৯৮৪-৮৫ সালে (৩১-১২-১৯৮৪ পর্যন্ত) ঐ সদস্যসংখ্যা বেড়ে দাঁড়ায় ৩১,০০,০০০। যেখানে ১৯৭৬-৭৭ সালে কেন্দ্রীয় সমবায় কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের শাখার সংখ্যা ছিল ১৬৩, সেখানে ১৯৮৪-৮৫ সালে (৩১-১২-১৯৮৪ পর্যন্ত) ঐ সংখ্যা বেড়ে ২০৫-এ দাঁড়িয়েছে। ঐ ব্যাঙ্কগুলির মোট আমানতের পরিমাণ ১৯৭৬-৭৭ সালে ৩২.৭ কোটি টাকা থেকে বেড়ে ১৯৮৪-৮৫ সালে (৩১-১২-১৯৮৪ পর্যন্ত) ১১৭.৩৪ কোটি টাকাতে দাঁড়িয়েছে।

সর্বজনীন সদস্যকর্মসূচী (ইউনির্ভাসাল মেম্বারশিপ প্রোগ্রাম) মারফত ৩১-১২-১৯৮৪ পর্যন্ত সাত লক্ষ প্রান্তিক চাষী, ভাগচাষী, পাট্টাদার এবং কৃষি মজুরদের প্রাথমিক কৃষি-সমবায়ের আওতায় আনা হয়েছে। ১৯৭৬-৭৭ সালে মাত্র ২,২০,০০০ জন এই কর্মসূচীর অর্ন্তভুক্ত ছিলেন।

১৯৭৬-৭৭ সালে প্রাথমিক কৃষি-ঋণদান সমবায় সমিতি সংখ্যা ছিল ৯,২৪৯। সরকারের স্বনির্ভরতা প্রকল্প (ভায়াবিলিটি প্রোগাম) অনুযায়ী পূর্নগঠনের পর বর্তমানে সমিতিগুলির সংখ্যা দাঁড়িয়েছে ৭,৪০০। এ ব্যাপারে ধার্য লক্ষ্যমাত্রা ৬,৬০০।

**স্বল্পমেয়াদী ঋণের ক্ষেত্রে বিশেষ ব্যবস্থা**

২.৬। কৃষি-ঋণ প্রদানের ব্যাপারে গঠিত 'টাস্ক ফোর্সের' সুপারিশক্রমে রাজ্যসরকার ভারত সরকারের পূর্ণ আর্থিক সহায়তার ঋণপ্রদান ব্যবস্থাকে শক্তিশালী করার জন্য একটি পাইলট প্রকল্প গ্রহণের সিদ্ধান্ত নিয়েছেন। এই প্রকল্প অনুযায়ী সরকার যোগ্য সমবায় পরিদর্শক পদমর্যাদাসম্পন্ন আধিকারিকদের পর্যাপ্ত প্রশিক্ষণ দিয়ে কয়েকটি নির্দিষ্ট গ্রামের প্রাথমিক কৃষি-ঋণদান সমিতিতে 'কৃষি আধিকারিক' হিসাবে নিয়োগ করবেন। এইসব আধিকারিকেরা সরেজমিনে ঐ এলাকায় ঋণের প্রয়োজন নির্ধারণ করবেন এবং নিজেরাই ঋণ মঞ্জুর অথবা বন্টনের ব্যবস্থা করবেন। তাঁরা ঋণ আদায় করার জন্য দায়ী থাকবেন এবং কৃষক-সদস্যদের প্রয়োজনীয় কারিগরী সাহায্যও দেবেন।

২.৭। গ্রামীণ ঋণভার দূরীকরণের জন্য সরকার কৃষি-ঋণদান সমিতিগুলিতে একটি আপৎকালীন তহবিল গঠনের সিদ্ধান্ত নিয়েছেন। প্রাথমিক কৃষি-ঋণদান সমিতিগুলির সদস্যগণ

অসুস্থতা, মৃত্যু প্রভৃতি আকস্মিক ও জরুরী প্রয়োজনের সময় ঐ তহবিল থেকে আর্থিক সাহায্য পাবেন। প্রাথমিক অবস্থায় কেন্দ্রীয় সরকার একটি প্রাথমিক কৃষি-ঋণদান সমবায় সমিতিকে এ জন্য ৩,০০০ টাকা দেবেন এবং রাজ্যসরকারও সমপরিমাণ টাকা দেবেন। পরবর্তীকালে সংশ্লিষ্ট সমিতির লভ্যাংশ এবং সদস্যবৃন্দের চাঁদার দ্বারা ঐ তহবিলকে বর্ধিত করা হবে।

২.৮। 'ক্রাফিকার্ড'-এর সুপারিশ অনুযায়ী রাজ্যসরকার রাজ্যের ৬,৬০০টি প্রাথমিক ঋণদান সমবায় সমিতির মধ্যে ২,০০০টি সমিতিকে পুর্নগঠিত এবং উন্নীত করার সিদ্ধান্ত নিয়েছেন। এজন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পঞ্চাশ শতাংশ সহায়তা পাওয়া যাবে।

প্রস্তাবিত পুর্নগঠন প্রকল্প অনুযায়ী প্রাথমিক কৃষি-ঋণদান সমবায় সমিতিগুলিকে প্রকৃত এবং কার্যকর সবার্থসাধক সমিতিতে পরিণত করা হবে যাতে পূর্ণগঠনের পর ঐ সমিতিগুলি তাদের অন্যান্য কাজের সঙ্গে সঙ্গে নিজ নিজ সদস্যবৃন্দকে একই স্থান থেকে সমস্ত রকমের ঋণ বন্টনের ব্যবস্থা করতে হবে। এছাড়া ওইসব সমিতিগুলি গ্রামাঞ্চল থেকে আমানত সংগ্রহ, সদস্য ও স্থানীয় জনসাধারণকে ব্যাঙ্কিং-এর সুযোগসুবিধা প্রদান ইত্যাদি কাজও করবে।

**দীর্ঘমেয়াদী দাদনের ক্ষেত্রে বিশেষ ব্যবস্থা**

২.৯। নূতন সমবায় আইনবলে সমবায় ভূমিউন্নয়ন ব্যাঙ্কগুলি কোনরকম জমি বন্ধক ব্যতিরেকেই ঋণ প্রদান করতে পারবে।

বিশেষ ক্ষুদ্রসেচ প্রকল্পগুলিকে এস এফ ডি এর ধাঁচে সহজ শর্তে অনুদান ক'রে এইসকল ক্ষেত্রে বিনিয়োগ বৃদ্ধির অনুকূল আবহাওয়া সৃষ্টি করার চেষ্টা হবে।

ঋণ বন্টন ও গ্রামীণ সঞ্চয় সংগ্রহের সুবন্দোবস্তের জন্য সর্বস্তরে দীর্ঘমেয়াদী ঋণদানের ব্যবস্থাকে শক্তিশালী করা হবে।

২.১০। ১৯৮৪-৮৫ সালে (৩১-১২-১৯৮৪ পর্যন্ত) স্পেশাল কম্পোনেন্ট পরিকল্পনা অনুসারে তফসিলী জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত এক কোটি চার লক্ষ চাষীকে ভরতুকী হিসেবে এক কোটি উনসত্তর লক্ষ টাকা এবং 'বীজমুদ্রা' (সীড মানি) হিসেবে ১৯,৫০০ টাকা দেওয়া হয়েছে। এছাড়া ডিফারেনশিয়াল রেট অব ইন্টারেস্ট প্রকল্প অনুসারে প্রাথমিক কৃষি-ঋণদান সমবায় সমিতির তফসিলী জাতি ও উপজাতি সদস্যদের অত্যন্ত সুবিধাজনক হারে, বার্ষিক চার শতাংশ সুদে, স্বল্পমেয়াদী উৎপাদন -ঋণ দেওয়া হয়ে থাকে। ঐ ঋণ সময়মত পরিশোধ করলে সমস্ত সুদের টাকা রাজ্যসরকার প্রদান ক'রে থাকেন।

২.১১। সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনা এবং এ বছরের বার্ষিক পরিকল্পনায় তফসিলী উপজাতি শ্রেণীভুক্ত কৃষক ও অন্যান্যদের জন্য যে বহুমুখী সমবায় সংস্থা 'ল্যাম্প' রয়েছে তার সংখ্যাবৃদ্ধি এবং বর্তমানের সংস্থাগুলিকে আরও শক্তিশালী করার চেষ্টা করা হবে। বর্তমানে এই রাজ্যে ৬৬টি 'ল্যাম্প'গঠন করা হয়েছে।

২.১২। রাজ্যসরকারের ভাগচাষী এবং [illegible] অর্থনৈতিক উন্নয়নের জন্য উদার শর্তে ঋণ দিয়ে থাকেন। বর্তমান খারিফ মরসুমে এই ধরনের এক লক্ষাধিক চাষীকে পাঁচ কোটি টাকা উৎপাদন ঋণ দেওয়া হয়েছে।

কৃষি বিপণন

৩.১। কৃষি সরঞ্জাম সরবরাহ, উৎপন্ন পণ্য বিপণন, পচনশীল শস্যাদি সংরক্ষণ ইত্যাদি ক্ষেত্রে সমবায় বিপণন প্রশংসনীয় ভূমিকা পালন ক'রে থাকে। ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীরা এক্ষেত্রে অগ্রাধিকার পেয়ে থাকেন।

৩.২। ১৯৮৪-৮৫ সালে (৩১-১২-১৯৮৪ পর্যন্ত) বাণিজ্যিক সংগ্রহ প্রকল্প অনুযায়ী রাজ্য সমবায় কৃষি বিপণন মহাসংঘ (বেনফেড) এবং তার অনুমোদিত প্রাথমিক কৃষি সমবায় সমিতিগুলি ১.৬৩ লক্ষ গাঁট পাট সংগ্রহ করেছে।

রাজ্যসরকার এই বছরে উপরোক্ত মহাসংঘকে পাট কেনার জন্য এক কোটি টাকা অগ্রিম মঞ্জুর করেছেন এবং ভারতীয় পাট নিগম এবং পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ব্যাঙ্ককে ঐ উদ্দেশ্যে যথাক্রমে পাঁচ কোটি টাকা অগ্রিম এবং তিন কোটি টাকার নগদ ঋণের জন্য প্রত্যাভূতি অর্পণ করেছেন।

৩.৩। কৃষকদের সংকটকালীন বিক্রীর হাত থেকে রক্ষা করার জন্য বর্ধমান, বাঁকুড়া, বীরভূম, হুগলী, মেদিনীপুর, ২৪-পরগনা এবং পশ্চিম দিনাজপুরের ৩০টি প্রাথমিক বিপণন সমিতি এবং পাঁচটি প্রাথমিক কৃষি-ঋণদান সমিতি, রাজ্য সমবায় কৃষি বিপণন মহাসংঘের তদারকীতে নির্ধারিত সংগ্রহমূল্যে ধান সংগ্রহ করেছে।

১৯৮৪-৮৫ সালে উপরোক্ত 'মহাসংঘ' এবং তার অনুমোদিত প্রাথমিক সমবায় সমিতিগুলি নির্ধারিত সংগ্রহমূল্যে কৃষকদের কাছ থেকে ইতিমধ্যেই উল্লেখযোগ্য পরিমাণ আলু সংগ্রহ করেছে।

৩.৪। ১৯৮৩-৮৪ সালে দার্জিলিং জেলার কৃষকদের কাছ থেকে উপযুক্ত দর দিয়ে ১ কোটি ৭৯ লক্ষ টাকা মূল্যের ৪২১ মেট্রিক টন আদা সংগ্রহ করা হয়েছে। এতে পার্বত্য অঞ্চলের উৎপাদকদের কিছুটা আর্থিক সুবিধা হয়েছে এবং সমবায় ঋণ পরিশোধের ব্যাপারেও সাহায্য হয়েছে।

১৯৮৩-৮৪ সালে মিরিক থানা সমবায় কৃষি বিপণন সমিতি দার্জিলিং জেলার উৎপাদকদের কাছ থেকে উপযুক্ত মূল্যে ১ কোটি ২১ লক্ষ কমলালেবু সংগ্রহ করেছে। ১৯৮৪-৮৫ সালেও উক্ত সমিতি এই ব্যাপারে উল্লেখযোগ্য ভূমিকা পালন করেছে।

১৯৮৩-৮৪ সালে দার্জিলিং ফ্রুট অ্যান্ড ভেজিটেবল প্রসেসিং কো-আপারেটিভ সোসাইটি লিঃ 'কাঞ্চন' বাণিজ্যিক নামে ২৭.০৩ লক্ষ টাকা মূল্যের ফলের রস, স্কোয়াস, জেলি ইত্যাদি তৈরি এবং বিক্রি করেছে। জাতীয় বাণিজ্য নিগমের (স্টেট ট্রেডিং কর্পোরেশন) মাধ্যমে রপ্তানি করা ছাড়াও উৎপন্ন পণ্যাদি দিল্লী, মাদ্রাজ এবং কলকাতায় বিপুল জনপ্রিয়তা অর্জন করেছে। সমিতিটি দৃঢ়পদক্ষেপে এগিয়ে চলেছে এবং সারা দেশের ফলজাত সামবায় সমিতিগুলির মধ্যে এটিই সম্ভবত একমাত্র লাভজনক সমিতি।

৩.৫। ১৯৮৩-৮৪ সালে ১০টি চালকল কাজ শুরু করেছে এবং ঐ সময়ে সাত হাজার মেট্রিক টন ধান ভেঙেছে। এই দশটি চালকলের মধ্যে দুইটি উল্লেখযোগ্য পরিমাণ লাভ করেছে। ১৯৮৪-৮৫ সালে ত্রিশ হাজার মেট্রিক টন ধান ভাঙার লক্ষ্যমাত্রা অনুযায়ী কাজ চলছে।

৩.৬। ১৯৮৩-৮৪ সালে সমবায়ের মাধ্যমে দেড় লক্ষ মেট্রিক টন সার বিতরণের লক্ষ্যমাত্রার পরিপ্রেক্ষিতে এক লক্ষ পঁয়ত্রিশ হাজার মেট্রিক টন সার বিতরণ করা সম্ভব হয়েছে। ১৯৮৪-৮৫ সালে

ইতিমধ্যেই এক লক্ষ মেট্রিক টন সার বিতরণ করা সম্ভব হয়েছে।

৩.৭। ১৯৮৩-৮৪ সালে ২৬ লক্ষ টাকা মূল্যের আলু, গম এবং ধান্যের উন্নত মানের বীজ কৃষকদের মধ্যে বিতরণ করা হয়েছে।

৩.৮। গুদামজাত করার সুবিধার জন্য ইতিমধ্যেই ৮০,৪০০মেট্রিক টন ধারণক্ষমতা বিশিষ্ট ২৫টি হিমঘর চালু করা হয়েছে, যেখানে ১৯৭৬-৭৭ সালে এইরাজ্যে মাত্র ২০,৪০০ মেট্রিক টন ধারণক্ষমতা সম্পন্ন ১০টি হিমঘর ছিল। আগামী চালু সংগ্রহের মরসুমেই আরও পাঁচটি হিমঘর তৈরির কাজ সম্পূর্ণ হওয়ার সম্ভাবনা আছে। নূতন হিমঘরগুলিতে আরও ২০,০০০ মেট্রিক টন ফসল রাখা যাবে।

ইতিমধ্যেই ১,১৩১টি গ্রামীণ গুদাম এবং ৩০৮টি প্রধান গুদাম তৈরী করা হয়েছে। প্রতিটি গ্রামীণ গুদামে ১০০টি মেট্রিক টন এবং প্রধান গুদামে ২৫০মেট্রিক টন ফসল গুদামজাতকরণ করা হয়। উপরোক্ত গ্রামীণ এবং প্রধান গুদামগুলিতে ৮৮,৩১০ মেট্রিক টন শস্য গুদামজাত করা যায়। আর ও গ্রামীণ এবং প্রধান গুদাম তৈরী করার কাজ চলছে।

প্রসঙ্গতঃ উল্লেখ্য যে, ১৯৭৭ সালে গ্রামীণ গুদামের সংখ্যা ছিল মাত্র ৪২৯টি আর ১৯৮৪ সালে ঐ গুদামের সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে ১,১৩১টিতে।

এন সি ডি সি-৩ প্রকল্প অনুযায়ী আরও ১,৭৫,০০০ মেট্রিক টন ফসল গুদামজাত করার জন্য প্রয়োজনীয় গুদাম তৈরীর কাজ রাজ্যসরকার হাতে নিয়েছেন।

এই প্রসঙ্গে উল্লেখ করা যায় যে, পশ্চিম বাংলায় সমবায়ক্ষেত্রে গুদামগুলির মোট ধারণক্ষমতা ১৯৭৭-৭৮ সালের প্রতি-হেক্টার শস্য-উৎপাদন ক্ষেত্রপিছু ১১.২ কিলোগ্রাম থেকে ১৯৮২-৮৩ সালে বেড়ে দাঁড়ায় ২২.৪৭ কিলোগ্রাম, যেখানে ঐ সময়ে মহারাষ্ট্রে বৃদ্ধির পরিমাণ ছিল ২২.৭ কিলোগ্রাম থেকে ২৭.৪৩ কিলোগ্রাম।

৩.৯। ১৯৮৪-৮৫ সালে আরও ছ'টি জুট বেইলিং কমপ্লেক্স গঠনের সাথে সাথে এই রাজ্য অনুরূপ সংস্থার সংখ্যা ৮৫তে পৌঁছল। ওই ধরণের আরও ২০টি সংস্থা নিমার্ণের কাজ শুরু হয়েছে এবং এ ব্যাপারে প্রয়োজনীয় অর্থ সরকার ইতিমধ্যেই মঞ্জুর করেছে।

৩.১০। প্রাথমিক কৃষি-ঋণদান সমবায় সমিতিগুলির উন্নতিসাধনের জন্য ন্যাশনাল কো-অপারেটিভ ডেভেলপমেন্ট কর্পোরেশন ও ইন্ডিয়ান ফার্টিলাইজার কো-অপারেটিভ লিঃ-এর সাথে একযোগে একটি বিশেষ কর্মসূচী সরকার হাতে নিয়েছেন। প্রকল্প অনুযায়ী প্রাথমিক কৃষি-ঋণদান সমবায় সমিতিগুলি বিপণন মহাসংঘ থেকে সার ও কৃষি সরঞ্জাম সরাসরি অগ্রাধিকারের ভিত্তিতে পাবেন। নির্বাচিত সমিতিগুলিকে সার সংগ্রহের উদ্দেশ্যে মার্জিন মানি হিসাবে ব্যবহারের জন্য ত্রিশ হাজার টাকা দীর্ঘমেয়াদী ঋণ দেওয়া হবে। তাছাড়া আসবাব ও অন্যান্য সরঞ্জাম ক্রয়ের জন্য ছয় থেকে বার হাজার টাকা এবং কৃষি-যন্ত্রপাতি ক্রয়ের জন্য ছ'হাজার টাকা অনুদান মঞ্জুর করা হবে। স্থানীয় কৃষকদের মধ্যে কৃষি-যন্ত্রপাতি বিনামূল্যে বিতরণ করা হবে। এ ব্যাপারে প্রয়োজনীয় অনুদানের যোগান দেবে 'ইফকো'। ঋণের অংশটি এন সি ডি সি, ইফকোকে দেবে এবং ইফকো সেটা নির্বাচিত সমিতিগুলির মধ্যে বন্টন করবে। বিপণন মহাসংঘ বন্টন বাবদ যে বাটা ইত্যাদি পাবে তার অংশ উদারভাবে প্রাথমিক কৃষি ঋণদান সমিতিগুলির মধ্যে বন্টন করবে। কর্মসূচীটি যাতে সফলভাবে

রূপায়িত হতে পারে সেজন্য ইফকো-র ফিল্ড অফিসারগণ প্রয়োজনীয় কারিগরি পরামর্শ দিয়ে সাহায্য করবেন। কর্মসূচীর প্রথম স্তরে তিন বছরের মধ্যে রাজ্যের ৫০০ সমিতিকে এভাবে উন্নত ক'রে তোলা হবে। ১৯৮৩-৮৪ও ১৯৮৪-৮৫ সনে এ ব্যাপারে মোট ৩৬৩টি সমিতির নাম সুপারিশ করা হয়েছে। ১৯৬টি সমিতির জন্য মোট ৭৮.৯৭ লক্ষ টাকার মঞ্জুরী ইতিমধ্যেই পাওয়া গিয়েছে। প্রকল্পটি রাজ্যের চাষীদের প্রশংসা অর্জন করেছে। গ্রামাঞ্চলে সার সরবরাহ করা ছাড়াও এই প্রকল্প থেকে রাজ্য চাকুরীর সুযোগও উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পাবে।

সপ্তম যোজনাকালে রাজ্যে তিন হাজার সমিতিকে এভাবে উন্নত ক'রে তোলা হবে। এই সংখ্যা রাজ্যের চালু প্রাথমিক কৃষি সমবায় ঋণদান সমিতিগুলির প্রায় অর্ধেক। কৃষি উৎপাদকদের একেবারে দোরগোড়ায় কৃষি-সরঞ্জাম পৌঁছে দেওয়াটাই হবে এই প্রকল্পের আসল লক্ষ্য। আগামী কয়েকবছর এই কর্মসূচীটি নিয়ে অগ্রসর হলে সেই লক্ষ্যে পৌঁছান সম্ভব হবে।

৩.১১। রাজ্য সরকার এন সি ডি সি-র সহায়তার হুগলী জেলার, একটি তৈলনিষ্কাশন তথা পশুখাদ্য মিশ্রণ ইউনিট স্থাপন করেছেন।

**যৌথ খামার**

৪.১। রাজ্যের কোন কোন অংশে যে যৌথ খামারে ব্যবস্থা রয়েছে তা আরও সংহত করার চেষ্টা করা হবে।

**অ-কৃষি ঋণের ক্ষেত্রে সমবায়**

৫.১। সরকারী অফিস, কলকারখানা, সওদাগরি অফিস, স্কুল-কলেজ ইত্যাদি প্রতিষ্ঠানের কর্মচারীদের দ্বারা গঠিত অ-কৃষি ঋণদান সমিতিগুলি এই রাজ্যে একটি উজ্জ্বল ভূমিকা পালন করছে। অন্যান্য সব রকমের তুলনায় এই জাতীয় সমবায়গুলি কেবলমাত্র এই রাজ্যেই প্রথম স্থান অধিকার করে নেই — সমগ্র পূর্বাঞ্চলের মধ্যে এরা নেতৃস্থানে রয়েছে। ১৯৮৪-র ৩১এ ডিসেম্বর পর্যন্ত এই সমিতিগুলির কার্যকলাপের চিত্র নীচে দেওয়া হল :

(১) মোট সমবায়ের সংখ্যা —২,৫১০

(২) সভ্যসংখ্যা (মোট) — ২০ লক্ষ

(৩) মোট পেড-আপ শেয়ার ক্যাপিটাল — ৩০ কোটি টাকা

(৪) মূলধন — ২১৮.৫০ কোটি টাকা

(৫) মোট সঞ্চয় পরিমাণ — ১৩৮ কোটি টাকা।

বিশেষ উল্লেখযোগ্য ঘটনা হল এই যে, সমবায়সূত্রে মোট যত টাকা সঞ্চয় খাতে জমা হয় তার ৮০ শতাংশ এইসব অ-কৃষি ঋণদান সমিতি কর্তৃক সংগৃহীত। কলকাতা শহর সহ পশ্চিমবঙ্গের অন্যান্য শহর ও গ্রামাঞ্চলে যেসব এলাকায় কোনরকম সমবায় গঠিত হয় নি সেখানে এ ধরনের সমিতি গড়ায় উদ্যোগ নেওয়া হচ্ছে।

৫.২। অ-কৃষি ঋণদান সমিতি ব্যাঙ্ক ইত্যাদির জন্য "ফেডারেশন অফ ওয়েষ্ট বেঙ্গল আর্বান ক্রেডিট সোসাইটিজ" নামে একটি শীর্ষ সংস্থা গঠিত হয়েছে। এই শীর্ষ সংস্থাটি প্রাথমিক সমিতিগুলির

মধ্যে সংযোগসাধন ক'রে থাকে। এই সংস্থাটি এযাবৎ খুব সামান্য আর্থিক সাহায্য পেয়েছে। সরকার এই শীর্ষ সংস্থার মাধ্যমে প্রাথমিক অ-কৃষি ঋণদান সমবায় সমিতিগুলি এবং ব্যাঙ্কগুলিকে আর্থিক সহায়তা দানের কথা বিবেচনা করছেন।

**ক্রেতা সমবায়**

৬.১। ভোগ্যপন্যের দুষ্প্রাপ্যতা, কার্যকরী মূলধনের স্বল্পতা ইত্যাদি নানাবিধ বাধার মধ্যে ক্রেতা সমবায়কে কাজ চালাতে হচ্ছে। যাই হোক, সমবায়ের এই ক্ষেত্রটিকে সফলভাবে ব্যবহারের জন্য এর প্রতিটি স্তরকে সংহত এবং শক্তিশালী করার জন্য বিভিন্ন ব্যবস্থা নেওয়া হচ্ছে।

৬.২। এই রাজ্যে বর্তমানে রাজ্য সমবায় ক্রেতা মহাসংঘ ছাড়াও ২৮টি পাইকারী ক্রেতা সমবায় বিপণী এবং ২,৩২০টি প্রাথমিক সমবায় বিপণী রয়েছে।

৬.৩। সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনায় উৎপাদন-তথা-বিতরণ প্রকল্প অনুসারে উৎপাদন এবং বিতরণের মধ্যে সংযোগসাধনের ওপর যথেষ্ট গুরুত্ব আরোপ করা হয়েছে যাতে রাজ্য সমবায় ক্রেতা মহাসংঘ এবং পাইকারী ক্রেতা সমবায় বিপণীগুলি গ্রাম ও শহরাঞ্চলের অধিবাসীদের মধ্যে তৎপরতার সাথে অতি প্রয়োজনীয় নিত্যব্যবহার্য দ্রব্যাদি উৎপাদন ও সরবরাহ করতে পারে। সেজন্য সংশ্লিষ্ট সমবায় সমিতিগুলির পরিচালন ব্যবস্থা এবং মূলধনী ব্যবস্থা শক্তিশালী করার জন্য একটি কর্মসূচী গ্রহণ করা হয়েছে। ঐ সমিতিগুলির মূলধন রাজ্যসরকার আরও ব্যাপক হারে অংশগ্রহণ করবে এবং কার্যকরী মূলধন যোগানের জন্য সহজ শর্তে ঋণ প্রদান করবে।

**দুগ্ধ সমবায়**

৭.১। গ্রামীণ অর্থনীতির সর্বাঙ্গীন উন্নয়নের জন্য দুগ্ধ উৎপাদন বৃদ্ধির ওপরে যথেষ্ট জোর দেওয়া হয়েছে। পশুপালন ও পশু-চিকিৎসা বিভাগ কর্তৃক গৃহীত কর্মসূচী 'অপারেশন ফ্লাড-২' অনুসারে প্রাথমিক এবং কেন্দ্রীয় দুগ্ধ উৎপাদন সমবায় সমিতিগুলির কাজকর্ম সম্প্রসারণ করা হয়েছে। ছ'টি কেন্দ্রীয় (ইউনিয়ন) দুগ্ধ উৎপাদন সমবায় সমিতি এবং ওই সমিতিগুলির একটি শীর্ষ সমবায় উপরোক্ত কর্মসূচী অনুযায়ী গঠন করা হয়েছে।

৭.২। দুগ্ধ উৎপাদন সমবায়গুলিকে কায়েমী স্বার্থের কবল থেকে মুক্ত রাখার জন্য ঐ সমবায়গুলির উপবিধিতে গবাদি পশুপালন এবং বছরে অন্তত ২৮০ দিন সমিতিগুলিকে দুগ্ধ সরবরাহ করা সদস্যপদ লাভের জন্য আবশ্যিক শর্ত হিসেবে নির্দিষ্ট করা হয়েছে।

**মৎস্যজীবী সমবায়**

৮.১। মৎস্যজীবী সমবায় সমিতিগুলিকে স্বনির্ভর ক'রে তোলার উদ্দেশ্যে প্রাথমিক মৎস্যজীবী সমবায় সমিতিগুলিকে পুর্নগঠিত করা হচ্ছে। নিষ্ক্রিয়-তথা-দুর্বল প্রাথমিক স্তরের সমিতিগুলিকে হয় গুটিয়ে ফেলা হচ্ছে নতুবা স্বনির্ভর হয়ে উঠতে পারে এমন সমিতিগুলির সাথে সংযোজিত করা হচ্ছে। এ পর্যন্ত প্রায় ৫৫.০০০ মৎস্যজীবীকে ৫৪০টি স্বনির্ভর/স্বনির্ভর হয়ে উঠতে পারে এমন সমিতির সদস্য করা সম্ভব হয়েছে।

৮.২। সমবায় সমিতিগুলি এবং বাণিজ্যিক ব্যাঙ্কগুলি যাতে এন সি ডি সি ও ফিস ফার্মারস ডেভেলপমেন্ট এজেন্সি প্রভৃতি সংস্থার সহায়তার পুর্নগঠিত মৎস্যজীবি সমবায় সমিতিগুলিকে উৎপাদনের জন্য আর্থিক সহায়তা করতে পারে যে ব্যাপারে বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে।

৮.২। সমবায় সমিতিগুলি এবং বাণিজ্যিক ব্যাঙ্কগুলি যাতে এন সি ডি সি ও ফিস ফার্মারস ডেভেলপমেন্ট এজেন্সি প্রভৃতি সংস্থার সহায়তায় পুর্নগঠিত মৎস্যজীবী সমবায় সমিতিগুলিকে উৎপাদনের জন্য আর্থিক সহায়তা করতে পারে যে ব্যাপারে বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে।

৮.৩। মৎস্যজীবী সমবায় সমিতিগুলির মাধ্যমে বৈজ্ঞানিক পদ্ধতিতে দীর্ঘমেয়াদী মৎস্যচাষের জন্য রাজ্যসরকারের বিভিন্ন দপ্তর বা স্থানীয় স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানসমূহের অধীন সমস্ত জলাশয়গুলি সমবায়ের অধীনে আনার প্রচেষ্টা চলছে।

৮.৪। শীর্ষ সংস্থার 'দি ওয়েষ্ট বেঙ্গল স্টেট ফিশারমেনস কো-অপারেটিভ ফেডারেশন' কেন্দ্রীয় এবং প্রাথমিক মৎস্যজীবী সমবায় সমিতিগুলির মাধ্যমে মৎস্যজীবীদের প্রয়োজনীয় সাজসরঞ্জাম ন্যায্যমূল্যে সরবরাহের জন্য তাদের কর্মপদ্ধতিকে সরল করেছেন।

**কুটির ও ক্ষুদ্র শিল্প**

৯.১। অসংগঠিত শ্রমিক ও বেকার ইঞ্জিনিয়ারদের স্ব-নিযুক্তির সুযোগ দানের উদ্দেশ্যে রাজ্যের জনসাধারণের এই দু'টি অংশের মানুষদের মধ্যে সমবায় সমিতি গঠন করা হয়েছে।

৯.২। এ পর্যন্ত পশ্চিমবাংলায় ৬৭৩টি শ্রমিক সমবায় এবং ৫৩২টি ইঞ্জিনিয়ারদের সমবায় গঠন করা হয়েছে।

৯.৩। বন্ধ এবং রগ্ন শিল্পের কর্মচারীদের দ্বারা গঠিত শিল্প সমবায়গুলিকে সরকার সম্ভাব্য সবরকম সাহায্য প্রদান করতে আগ্রহী। বর্তমানে এই রাজ্যে এই ধরনের ৭০টি শিল্প সমবায় আছে। এদের প্রত্যেককেই সমবায় বাণিজ্যিক ব্যাঙ্ক কিংবা রাজ্যসরকারের পক্ষ থেকে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে।

৯.৪। সরকারের সর্বাত্মক প্রচেষ্টা এবং সহযোগিতায় পরিবহণ সমবায়, সিনেমা সমবায়, গ্রামীণ বিদ্যুৎ সরবরাহকারী সমবায়, রিক্সা চালকদের সমন্বয়ে গঠিত সমবায় প্রভৃতি বিভিন্ন ধরনের সমবায় সমিতি গঠন করা হচ্ছে।

**আবাসন**

১০.১। সমাজের নিম্ন-মধ্যবিত্ত এবং দরিদ্র অংশের বিশেষতঃ গ্রামে বসবাসকারী জনসাধারণের কাছে আবেদন সমবায়ের সুযোগসুবিধা প্রসারের জন্য পদক্ষেপ নেওয়া হয়েছে।

১০.২। বিগত সমবায় বৎসরের শেষে (৩০-৬-১৯৮৪ তারিখে) ১,৪৫০টি প্রাথমিক আবাসন সমবায় পুঞ্জিভূত করা হয়েছে।

১০.৩। যেসমস্ত আবাসন সমবায় সমিতিগুলির বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ রয়েছে তাদের বিরুদ্ধে সরকার কঠোর ব্যবস্থা নেবে।

১০.৪। আবাসন সমবায় সমিতিগুলির বিশেষতঃ সম্পন্ন ব্যক্তিদের নিয়ে গঠিত সমিতগুলির বকেয়া ঋণের পরিমাণ অত্যন্ত বেশী হয়ে পড়েছে। তাদের কাছ থেকে ঐ টাকা আদায় করতে সরকার বদ্ধপরিকর।

**শিক্ষা, প্রশিক্ষণ এবং প্রচার**

১১.১। সমবায় আন্দোলনের ব্যাপ্তির সাথে সাথে সমবায়ীদের শিক্ষিত করা এবং তাঁদের পর্যাপ্ত প্রশিক্ষণের বন্দোবস্ত করার প্রয়োজন জরুরী হিসাবে অনুভূত হয়েছে। দেখা গেছে যে, এ ব্যাপারে বর্তমানে যে সুযোগসুবিধা রয়েছে তা অপর্যাপ্ত। তাই সরকার সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনায় সমবায়ীদের শিক্ষা এবং প্রশিক্ষণের সুযোগসুবিধাসমূহ প্রসারের জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করেছেন।

১১.২। সমবায় আন্দোলন প্রচারের জন্য সেমিনার, মেলা, আলোচনাচক্র, ইত্যাদি আরও বেশী সংখ্যায় আয়োজিত হবে। এ ছাড়া ১৯৮৫-৮৬ সালে একটি সমবায় মেলা অনুষ্ঠিত হবে।

**সমবায় কর্মীদের চাকুরীর সুযোগ-সুবিধার উন্নয়ন**

১২.১। রাজ্যসরকার মনে করে সমবায় সমিতি পরিচালনার বেতনভুক কর্মচারীদের একটি বিশেষ ভূমিকা রয়েছে। কর্মচারীদের মর্যাদাবৃদ্ধি এবং তাঁদের আর্থিক ও অন্যান্য সুযোগসুবিধার ব্যবস্থা করার জন্য সরকার উদ্যোগ গ্রহণ করেছে।

১২.২। নূতন সমবায় আইনে (এটি রাষ্ট্রপতির অনুমোদন লাভ করেছেন এবং সরকার কর্তৃক গঠিত একটি নিয়মাবলী প্রণয়ন কমিটি ঐ আইন অনুয়ায়ী প্রয়োজনীয় নিয়মাবলী রচনা করছেন) বেতনভুক সমবায় কর্মচারীদের সংশ্লিষ্ট সমবায় সমিতির পরিচালকমণ্ডলীতে অন্তর্ভুক্তির ব্যবস্থা করা হয়েছে।

১২.৩। ১৯৮১-৮২ সালে প্রাথমিক কৃষি-ঋণদান সমবায় সমিতিগুলির জন্য 'কমন ক্যাডার অথরিটি' গঠন ক'রে ঐসব সমিতিগুলির ম্যানেজারদের ন্যূনতম মাসিক বেতন ২৫০ টাকা সুনিশ্চিত করা হয়েছে। ইতিপূর্বে অধিকাংশ ম্যানেজারই ১০০ টাকা এমনকি তারও কম মাসিক বেতন পেতেন। কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কিংস্তরে 'কমন ক্যাডার অথরিটি' গঠন ক'রে ৩১-১২-১৯৮৪ পর্যন্ত ১৫৩.৭ লক্ষ টাকা ইতিমধ্যে মঞ্জুর করা হয়েছে।

১২.৪। কয়েক শ্রেণীর সমবায় সমিতিকে তাদের কর্মচারীদের বেতন বাড়ানোর জন্য 'অ্যাড-হক' অনুদান দেওয়ার বিষয়টি সরকার সক্রিয়ভাবে বিবেচনা করছে।

১২.৫। সরকার আশা করে যে, সমবায় কর্মীরাও উপলব্ধি করবেন যে তাঁদের সুযোগ-সুবিধার ক্ষেত্রে উন্নতি একান্তভাবে তাঁদের সমিতির অবস্থার ওপরই নির্ভরশীল। এই ব্যাপারে সরকার কিছুটা সাহায্য করতে পারে মাত্র। সুতরাং কর্মচারীদের সমিতির ব্যবসায় বৃদ্ধি ও লাভ সুনিশ্চিত করার জন্য সর্বতোভাবে চেষ্টা করতে হবে।

**সমবায় নিরীক্ষণকে সমবায় প্রশাসন থেকে পৃথকীকরণ**

১৩.১। সমবায় নিরীক্ষণকে সমবায় প্রশাসন থেকে পৃথক করার বিষয়টি সক্রিয়ভাবে বিবেচিত হচ্ছে এবং এটি প্রয়োগের ক্ষেত্রে যেসমস্ত বাধাবিপত্তি আছে সরকার তা বিশেষভাবে পরীক্ষা ক'রে দেখছে।

**নতুন আইন**

১৪.১। ১৯৭৩ সালে প্রণীত সমবায় আইনের পরিবর্তে ১৯৮৩ সালের নূতন সমবায় আইন

এই সংক্রান্ত নিয়মাবলী রচনার পর অবিলম্বে বলবৎ করা হবে। নিয়মাবলী রচনার জন্য নিযুক্ত কমিটি তাঁদের করণীয় কাজ যথাসম্ভব সমাপ্ত করার জন্য চেষ্টা করছেন। নতুন সমবায় আইন বলবৎ হলে সমবায় আন্দোলনে নতুন উৎসাহের সঞ্চার হবে এবং ঋণবন্টন ব্যবস্থা, বিশেষ ক'রে সমাজের দুর্বল শ্রেণীর মধ্যে সহজতর হবে।

ভবিষ্যতে সমবায় আন্দোলনের অগ্রগতি

১৫.১। সমবায়ের মাধ্যমে নতুনতর পদ্ধতি প্রণয়ন ক'রে রাজ্যের দুর্বলতর জনসাধারণকে সাহায্য করার জন্য সমবায় মন্ত্রীকে চেয়ারম্যান ক'রে প্রবীন সমবায়ী ও অভিজ্ঞ সরকারী ব্যক্তিদের নিয়ে খুব শীঘ্রই একটি সমবায় উন্নয়ন ও পরিকল্পনা কমিটি গঠন হতে চলেছে।

সমন্বয় সাধন

১৬.১। বিভিন্ন ক্ষেত্রের এবং স্তরের সমবায় সমিতিগুলির মধ্যে প্রকৃষ্টতর সমন্বয় সাধন সুনিশ্চিত করতে সরকার কিছু পদক্ষেপ গ্রহণ করেছেন এবং ঐ উদ্দেশ্যে আরও কিছু কার্যকর ব্যবস্থা নেওয়া হবে।

১৬.২। কৃষি, ভূমি-সংস্কার, মৎস্য, পশুপালন ও পশুচিকিৎসা, কুটির ও ক্ষুদ্র শিল্প, খাদ্য ও সরবরাহ, তফসিলী জাতি ও উপজাতি কল্যাণ ইত্যাদি সরকারী দপ্তরগুলির সঙ্গে বিভিন্ন উন্নয়ন প্রকল্প রূপায়ণের জন্য আলোচনা করা হবে।

কিছু অসুবিধা

১৭.১। সমবায়ের উন্নয়নের পথে অন্যতম প্রধান বাধা হল কায়েমী স্বার্থ। অনেক ক্ষেত্রেই দেখা যাচ্ছে একই ব্যক্তি বা ব্যক্তিসমষ্টি নানা কায়দায় দীর্ঘদিন ধ'রে সমিতির ওপর কর্তৃত্ব করছে। কিছু অসাধু ব্যক্তি নানাভাবে দুর্নীতি আশ্রয় গ্রহণ করছে। সমবায় থেকে এই কায়েমী স্বার্থ ও দুর্নীতি দূর করতে সরকার বদ্ধপরিকর।

১৭.২। কোন কোন সমিতির ক্ষেত্রে মামলা থাকার ফলে এইসব সমিতির সুষ্ঠু কার্যসম্পাদনের অসুবিধা হচ্ছে। এই সমস্যা সমাধানের জন্য আমরা সর্বতোভাবে চেষ্টা করছি।

সহযোগিতার আহ্বান

১৮.১। সমবায় একটি আন্দোলন এবং একে একটি আন্দোলন রূপেই গ'ড়ে উঠতে দিতে হবে। এই আন্দোলন যাতে সর্বপ্রকার বহির্নিয়ন্ত্রনমুক্ত হয়ে সদস্যদের স্বাধীন গণতান্ত্রিক আন্দোলনরূপে গ'ড়ে উঠতে পারে এবং সমবায়ের ক্ষেত্রে যে সুযোগসুবিধা রয়েছে তার পরিপূর্ণ সদ্ব্যবহার ক'রে যাতে রাজ্যের অর্থনৈতিক উন্নয়ন ও নিম্নবিত্ত মানুষের অর্থনৈতিক উন্নতি করা যায় তার জন্য আমি বিধানসভার সকল সদস্যের কাছে তাদের সহযোগিতার হস্ত প্রসারিত করার জন্য আহ্বান জানাচ্ছি। ফেব্রুয়ারী, ১৯৮৫ পর্যন্ত আদায়যোগ্য ঋণের মাত্র কুড়ি শতাংশ আদায় করা সম্ভব হয়েছে। সুতরাং আমি বিধানসভার সকল সদস্যের কাছে আরও একটি আবেদন করছি যে তাঁরা যেন প্রাথমিক কৃষি-ঋণদান সমিতি এবং ভূমি-উন্নয়ন ব্যাঙ্কগুলির বকেয়া ঋণ আদায়ের কাছে সর্বপ্রকার সাহায্য এবং সহযোগিতার হস্ত প্রসারিত করেন।

**Mr. Speaker :** There are 22 cut motions on this Demand. Cut

motions numbers 1 to 4 which stand in the name of Shri Abanti Misra are not moved as he is not present in the House. The remaining cut motions are in order and taken as moved.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কো-অপারেশন মিনিষ্টার যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে সমর্থন করতে পারছি না। কো-অপারেশন মিনিষ্টার না বলে কোরাপসান অপারেশন মিনিষ্টার বললেন বোধহয় ভাল হোত। কারণ এই দপ্তরের কোরাপসান এমন এক পর্যায়ে চলে গেছে তা চিন্তার বিষয়। যখন ভারতবর্ষের অন্যান্য রাজ্যে কো-অপারেশন মুভমেন্ট ব্যাপক আকার ধারণ করেছে এবং তার ফলে সেই রাজ্যের মানুষের দৈনন্দিন জীবনের কো-অপারেশন মুভমেন্ট একটা ভাল প্রভাব বিস্তার করছে, তখন আমাদের রাজ্যে কো-অপারেশন মুভমেন্টের অভাবে এবং এই দপ্তরের ব্যর্থতার ফলে সর্বত্র একটা হতাশার ভাব দেখা দিচ্ছে। গ্রামবাংলার অর্থনীতির ক্ষেত্রে এই কো-অপারেটিভ ডিপার্টমেন্টের রোলটা খুবই সিগনিফিকেন্ট। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, সেটা ব্যালেন্স ষ্টেজে গিয়ে পৌঁছেছে। লেফট্ ফ্রন্ট গর্ভণমেন্ট কো-অপারেটিভ মুভমেন্টের মধ্যে জেনারেল মাস্‌কে ইনভলভ্ করতে পারেননি। গ্রামে যে সমস্ত মার্জিনাল চাষী ঐ কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে লোন নিয়ে চাষের কাজ করেছেন, লোন পরিশোধের প্রয়োজনীয়তা তাঁদের উপলব্ধি করাতে আপনারা ব্যর্থ হয়েছেন বলে অধিকাংশ চাষী কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে লোন নিয়ে তা পরিশোধ করেন নি। ফলে পরবর্তী ক্ষেত্রে আগের লোন পরিশোধ না করবার দায়ে তাঁরা ব্যাঙ্ক থেকে টাকা পাচ্ছেন না। নিরুপায়ে চাষী এরফলে সুদখোর মহাজনের কাছে যেতে বাধ্য হচ্ছেন এবং তাদের খপ্পরে চলে যাচ্ছেন। এখানে মাননীয় বিরোধী সদস্যরা বিভিন্ন রাজ্যের তুলনামূলক পরিসংখ্যান তুলে ধরে বুঝাবার চেষ্টা করেছেন যে, দেখুন - পশ্চিমবঙ্গ কো-অপারেটিভে কত উন্নতি করেছে। কিন্তু আমরা মহারাষ্ট্রের দিকে তাকালে দেখতে পাবো যে, মহারাষ্ট্র আজকে শুধু ভারতবর্ষের মধ্যেই নয়, দক্ষিণ-পূর্ব এশিয়ার মধ্য কো-অপারেটিভের ক্ষেত্রে একটা বিশিষ্ট স্থান অধিকার করে রয়েছে। দক্ষিণ রাজ্যগুলির দিকে তাকিয়ে দেখুন - আজকে কেরালা, মাদ্রাজ প্রভৃতি রাজ্যগুলিও একেত্রে প্রভূত উন্নতি করেছে। আজকে তাঁরা জেনারেল পিপল্‌কে কো-অপারেটিভের দিকে আকৃষ্ট করতে পেরেছেন। আজকে গ্রামাঞ্চলের চাষীদেরও যখন আপনারা কো-অপারেটিভ মুভমেন্টে ইনভলভ্ করাতে পারেন নি, তখন কেরলে চিকিৎসাকে পর্যন্ত কো-অপারেটিভের মধ্যে নিয়ে এসেছে। আজকে তাঁরা কো-অপারেটিভ হসপিটাল পর্যন্ত তৈরী করেছেন। কিছুদিন পূর্বে আমরা যখন কমিটির কাজে সেখানে গিয়েছিলাম, সেখানে মাননীয় সদস্যরা কো-অপারেটিভ হসপিটালের কাজকর্ম দেখে অবাক হয়ে গিয়েছেন। সেখানে বড় বড় হাসপাতালে ১ টাকা ফি নিয়ে গ্রামের মানুষদের চিকিৎসার সুযোগ দেওয়া হচ্ছে, কিন্তু আমরা সেটা পারিনি। আমাদের যতটুকু ছিল সেটুকুও কাজে লাগাতে পারেননি আপনারা। এটা ব্যর্থতা ছাড়া কিছু নয়। বিভিন্ন ক্ষেত্রে কো-অপারেটিভে যে করাপশন রয়েছে সেগুলো যদি দমন করতে পারতেন তাহলে কাজ করা যেত। কন্টাই সেন্ট্রাল ফিশারী কো-অপারেটিভ সোসাইটিকে ট্রলার, নেট এবং নৌকা কেনার জন্য সেন্ট্রাল গর্ভণমেন্ট টাকা দিলেন, কিন্তু সেই টাকা নিয়ে নয়-ছয় করা হোল। কেন্দ্রীয় সরকার-এর কাছ থেকে ২১টি ট্রলার কেনার জন্য টাকা নেওয়া হোল, কিন্তু কেনা হোল মাত্র তিনটি-ট্রলার। যে তিনটি ট্রলার কেনা হোল, তারমধ্যে একটি ট্রলার আবার উড়িষ্যা গভর্ণমেন্টের কাছে আটকে গেলো। ঐ ট্রলারটি উড়িষ্যা উপকূলে কচ্ছপ চুরি করতে গিয়েছিল, কিন্তু

উড়িষ্যাতে বণ্যপ্রাণী সংরক্ষণ আইনে কচ্ছপ ধরা বেআইনী হওয়ায় তাঁরা সেটা আটকে দিলেন। কি কারণে ট্রলারটি আটকে রয়েছে সেটা মন্ত্রী মহাশয় জানাবেন আশা করি। ফটিক ব্যানার্জী নামে আপনাদের একজন একজিকিউটিভ অফিসার এই করাপশনের সঙ্গে জড়িত বলেই কি মন্ত্রী মহাশয় কিছু করতে পারছেন না? এর উত্তরও আশা করি দেবেন। এই করাপশনের ফলে আজকে পশ্চিমবাংলার কো-অপারেটিভ মুভমেন্টের বিস্তার ঘটেনি। আজকে কেন্দ্রের বিরুদ্ধে নানা কথা বলে নিজেদের দায়-দায়িত্ব এড়াতে চাইছেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, 'কনফেড' এবং অন্যান্য সমবায় সমিতির এ্যাকটিভিটির ক্ষেত্রে এই সরকার ব্যর্থ হয়েছেন। এক শ্রেণীর অসাধু ব্যবসায়ী যখন দিনের পর দিন জিনিষপত্রের দাম বাড়িয়ে একটা অস্বাভাবিক অবস্থার মধ্যে সাধারণ মানুষকে ফেলে দিয়েছে, তখনও কো-অপারেটিভ মুভমেন্টের উপর জোর দেন নি। এক্ষেত্রে ক্রেতা প্রতিরোধ আন্দোলন করতে পারলে সমাজের উপকার হোত। কিন্তু সেখানেও মন্ত্রী মহাশয় ব্যর্থ হলেন। কেন্দ্রীয় সরকার ৪ কোটি টাকা দিলেন ক্রেতা প্রতিরোধ আন্দোলন করতে, কিন্তু সেক্ষেত্রে রাজ্যসরকার মাত্র ৪ লক্ষ টাকা খরচ করতে পারলেন। আপনারা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বলেন, কিন্তু নিজেদের ব্যর্থতার কথা স্বীকার করেন না। অন্যান্য রাজ্য যদি একই সাংবিধানিক কাঠামোর মধ্যে থেকে সমবায় আন্দোলনকে সাধারণ মানুষের কাছে পৌঁছে দিতে পেরে থাকে, তাহলে আপনারা সেটা পারবেন না কেন? কিন্তু আপনারা সেই কাছে ব্যর্থ হয়েছেন। এখানে 'কনফেড', 'বেনফেড' রয়েছে। এবারে আলুর বাম্পার প্রডাকশন হওয়ার পর মাননীয় কৃষিমন্ত্রী ঘোষণা করেছিলেন যে, একশ্রেণীর ব্যবসায়ী যাতে চাষীদের অসহায়তার সুযোগ নিয়ে কমদামে আলু কিনে পরে বেশী দামে তা বিক্রী করতে না পারে তারজন্য চাষীদের বাঁচাতে 'বেনফেড'-এর মাধ্যমে আলু কেনা হবে।

**[5.45 - 5.55 p.m.]**

আমাদের জেলায় আমি জানি আরামবাগ মহকুমায় পুড়শুরা, চাঁপাডাঙ্গা এবং তারকেশ্বরে সব থেকে বেশী আলু উৎপাদন হয়। সেখানে তো বেনফেড দেখতে পেলাম না। কাগজে কলমে দেখতে পেলাম, বিধানসভায় কৃষিমন্ত্রী বিবৃতি দিয়েছেন দেখতে পেলাম। কিন্তু সমবায় মন্ত্রী একবারও বললেন না বেনফেড কতটা কাজ করতে পেরেছে। মন্ত্রী মহাশয় যখন জবাব দেবেন আশা করি এই ব্যাপারে তিনি বলবেন। ৭৫ লক্ষ টাকা খরচ করা হয়েছে, সংবাদপত্রে আমরা জানতে পারলাম। সেই ৭৫ লক্ষ টাকা দিয়ে কত আলু কেনা হবে? কত আলুর শেয়ার আপনারা কিনতে পেরেছেন? কত আলু প্রোডাকসান হয়েছে সেটা মন্ত্রী মহাশয় বলতে পারবেন না। যদি বলতে পারতেন তাহলে বুঝতাম হ্যাঁ আজকে যে বিপন্ন আলু চাষী - যারা আলু চাষের জন্য মাথায় হাত দিয়ে বসে আছে, সর্বস্ব দিয়ে যারা চাষ করেছে, নায্য উৎপাদনভিত্তিক দাম না পাওয়ার জন্য তারা আজকে সর্বশ্রান্ত হয়েছে - সেই দিক থেকে তারা কিছুটা উপকৃত হয়েছে। এটা যদি আজকে বলতে পারতেন তাহলে বুঝতাম বেনফেড আপনাদের আমলে সার্থক হয়েছে। আপনারা আজকে কি করেছেন? বেনফেডকে একটা অযোগ্য প্রশাসনের মধ্যে ঠেলে দিয়েছেন। বেনফেডে বিভিন্ন মারকেটিং সোসাইটি আছে এবং সেখানে একটা বেনফেড রিপ্রেজেনটেটিভ থাকে। কিন্তু আজকে বেনফেডকে এমন একটা প্রশাসনের মধ্যে নিয়ে এসেছেন যে মার্কেটিং সোসাইটিগুলোতে একটা রিপ্রেজেনটেটিভ পাঠাতে পারছেন না। রিপ্রেজেনটেটিভনা পাঠাতে পারার জন্য সেখানে যে কায়েমী স্বার্থবাদীরা রয়েছে তারা থাকার ফলে এই মারকেটিং সোসাইটিগুলোতে একটা অরাজকতার সৃষ্টি হয়েছে। এখানে প্রশাসন ভেঙ্গে পড়ার মত অবস্থা দাঁড়িয়েছে। মাননীয় মন্ত্রী জবাব দেবেন কি বেনফেড রিপ্রেজেটেটিভ মারকেটিং সোসাইটিতে পাঠাতে কোথায় আপত্তি আছে, কিসের বাধা আপনার? আপনার হাতে অনেক রকম আইন আছে।

আপনি কেন পারছেন না বেনফেডের মারকেটিং সোসাইটিতে একটা করে রিপ্রেজেন্টেটিভ পাঠাতে? আমি জানিনা কায়েমী স্বার্থের প্রতিভূ যারা তাদের স্বার্থ রক্ষা করার জন্য কেন আপনি প্রতিনিধি পাঠাচ্ছেন না। কেন এটা আপনি করছেন সেটা আমি বুঝতে পারছি না। আমি জানি মন্ত্রী মহাশয় কোন উত্তর দেবেন না। তন্তুবায়দের মধ্যে যে সমবায় আন্দোলন সেটা ঠিক মত সংগঠিত হয় নি। আমাদের জেলায় জাঙ্গিপাড়া, ধনেখালি এবং আরামবাগের বিভিন্ন জায়গায় তন্তুবায়দের আজকে অসহায় অবস্থা। তন্তুবায়ীদের সংগঠিত করে ব্যপকভাবে কিছু করা যায় নি। তিনি তন্তুশ্রীর কথা বলতে গিয়ে বলবেন যে তন্তুজের প্রডাকসান বেড়েছে, কিছু কিছু কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে বলবেন। কিন্তু সঙ্গে সঙ্গে এই কথা বলবেন কি আজকে তন্তুবায়ীদের যে সমবায় সমিতিগুলি আছে সেখানে ব্যাপক কোরাপসান হয়েছে? সেখানে কোরাপসানের ফলে আজকে ব্যাপক ভাবে দুর্নীতি দেখা দিয়েছে। আমি জানি এই ব্যাপারে উনি কিছু বলতে পারবেন না। সমবায় মন্ত্রী মহাশয় এই রকম একটা অবস্থার মধ্যে এসেছেন। এই হাউসে একটা কো-অপারেটিভ এ্যামেন্টমেন্ট এ্যাক্ট তৈরী হয়েছিল ভক্তিবাবু যখন মন্ত্রী ছিলেন। এই এ্যামেন্টমেন্ট এ্যাক্ট অনেক দিন রাষ্ট্রপতি মহাশয়ের এ্যাসেন্টের অপেক্ষায় পড়ে ছিল। আমি সেই দিন সংবাদপত্রে দেখলাম বামফ্রন্টের যে সকল সংসদ সদস্য আছেন তাঁরা দিল্লীতে এই ব্যাপারে বার বার তুলেছিলেন এবং অনেক হৈ চৈ করেছিলেন যে কেন রাষ্ট্রপতি মহাশয়ের সম্মতি পাওয়া যাচ্ছে না। ১৯৮৪ সালের আগষ্ট মাসে রাষ্ট্রপতির সম্মতি পাওয়া গেল। সম্মতি পাওয়ার পরে উক্ত আইনে একটা প্রভিসানে আছে যে স্টেট গর্ভনমেন্ট ঠিক করবেন কখন থেকে এই এ্যামেন্টমেন্ট চালু হবে। কিন্তু মজার ব্যাপার হচ্ছে রাষ্ট্রপতির সম্মতি কিছু কম ১ বছরের মত পাওয়ার পরেও আজ পর্যন্ত রাজ্য সরকার সেই সংশোধিত আইন চালু করতে পারছেন না। ভক্তিবাবু যখন মন্ত্রী ছিলেন তখন এটা পাস করলেন, আপনাদের দলের মন্ত্রী, আপনাদের সরকারের মন্ত্রী এটা পাস করালেন, যখন এটা রাষ্ট্রপতি মহাশয়ের এ্যাসেন্ট পাওয়া যাচ্ছে না তখন দিল্লীতে আপনারা তদ্বীর করলেন, দিল্লীতে দরবার করলেন এবং দিল্লীর বিরুদ্ধে বিষোদগার করে জনসাধারণকে বুঝিয়ে দিলেন যে এ্যাসেন্ট না দেওয়ার জন্য কত ক্ষতি হচ্ছে কিন্তু যখন এ্যাসেন্ট পাওয়া গেল তখন সেটা চালু করতে পারলেন না। আমি আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় এর জবাব দেবেন। আমি জানিনা মাননীয় মন্ত্রী মহাশয় জবাব দিতে পারবেন কিনা। আজকে বিভিন্ন জায়গায় কোরাপসানের কথা ওঠে। কিছু দিন আগে সংবাদপত্রে দেখলাম বেনফেডের একজন চেয়ারম্যান কিভাবে একজন বিধানসভার সদস্য হিসাবে টি.এ বিল ব্যবহার করতে পারেন। বেনফেডের চেয়ারম্যান হিসাবে তিনি টিকিট কাটলেন আমাদের কুপন দিয়ে এটা তো একটা অদ্ভুদ ব্যাপার। সেখানে গিয়ে উনি টি.এ বিল তুলে দিলেন। পরে যখন সংবাদপত্রে বেরিয়ে গেল তখন আমরা কাগজে দেখলাম উনি আবার সেই টাকা ফিরিয়ে দিয়েছেন। কিন্তু এই যে টেমপুরারী ডিফলকেসান হলো এর জন্য দায়ী কে? সরকারের এই টাকা কিছু দিনের জন্য আত্মসাৎ করার জন্য কাকে দায়ী করবেন? এই ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছেন আশা করি মন্ত্রী মহাশয় জবাব দেবেন। আজকে সেইজন্য এই ডিপার্টমেন্টে সব থেকে বেশী দুর্নীতি আখড়া হয়েছে। পশ্চিমবাংলা কো-অপারেটিভ-এর দিক থেকে সব থেকে পেছিয়ে পড়েছে। রাজ্য সরকারের ব্যর্থতার জন্য, মন্ত্রী মহাশয়ের ব্যর্থতার জন্য আজকে এই জিনিষ হয়েছে। সেই জন্য এই বাজেটকে আমি সমর্থন করতে পারছি না, এই বাজেটের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**(Mr. Deputy Speaker took the chair)**

**শ্রী পান্নালাল মাঝি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সমবায় মন্ত্রী সমবায় সম্পর্কে যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি এবং সমর্থন জানাতে গিয়ে দু-একটি

কথা বলতে চাই। বিরোধীপক্ষের বক্তা সমবায় সম্পর্কে বামফ্রন্টের ব্যর্থতা খুব বড় করে দেখতে পেলেন। ওঁরা ব্যর্থতা ছাড়া আর কিছুই যে দেখতে পান না তার কারণ হচ্ছে, ওদের যুগ যখন ছিল, সেই যুগে ব্যর্থতা ছাড়া সফলতা বলে কোন জিনিষ ওরা স্থাপন করতে পারেননি, যারফলে কেবল ব্যর্থতাটাই দেখতে পান। ওদের আফশোষের কারণটা এখানেই। ওদের আমলে জনগণকে কো-অপারেটিভ বা সমবায় সমিতি বলে যে কিছু একটা ছিল, তা জানতে দেন নি। আজকে বামফ্রন্ট সরকারের আপ্রাণ প্রচেষ্টার ফলে বাংলার ঘরে ঘরে সমবায় সম্পর্কে মানুষ সচেতন, সক্রিয় এবং কার্যকরীভাবে কাজ লাগাবার চেষ্টা করছেন। একথা মনে রাখা দরকার যে সমবায় আন্দোলনের মূল যে লক্ষ্য, সেটা কি? সেটা গরীব জনসাধারণের যাঁরা বঞ্চিত, যাঁরা দুস্থ তাঁদের সাহায্য করা, ওঁদের প্রচেষ্টাকে সফল করে তোলা। এটা কংগ্রেসীদের রাজত্বকালে সুযোগ থাকা সত্ত্বেও তা কাজে লাগাতে পারেন নি, যার জন্য গরীব মানুষ কোনদিনই তা উপভোগ করতে পারেন নি। সমবায় তখন ছিল জোতদার, পুঁজিপতি ও মহাজনদের দখলে। এরাই সমবায় সমিতিগুলো দখল করে রেখেছিল। তারফলে সেগুলো জনসাধারণের কোন কাজেই লাগতে পারে নি। জোতদার, মহাজনরা সেগুলো নিজেদের কব্জা করে কাজে লাগাতো। আজকে তা থেকে অনেকটা মুক্ত করা গেছে, যদিও সম্পূর্ণভাবে এখনও সম্ভব হয়ে ওঠে নি। কেননা, সমবায়ের জন্মলগ্ন থেকেই সেগুলো কায়েমী স্বার্থের ও বাস্তুঘুঘুদের দখলে ছিল। এদের হাত থেকে একেবারে কেড়ে মুক্ত করা খুবই শক্ত কাজ। আমরা একে কিছুটা মুক্ত করার জন্য চেষ্টা করেছি। আইন পাল্টে, জনগণকে আন্দোলনের সামিল করে এর মধ্যে গণতান্ত্রিক রূপ দিয়ে একটা জীবন্ত প্রতিষ্ঠান হিসাবে ফিরিয়ে আনতে আমরা চেষ্টা করেছিলাম। আমাদের এই প্রচেষ্টা এখনও সম্পূর্ণ সফলতা লাভ করতে পারে নি। তবে একথা বলতে পারি যে, আমরা এই ব্যাপারে কিছুটা এগোতে পেরেছি, অনেকখানি এগিয়ে নিয়ে গিয়েছি এ বিষয়ে কোন সন্দেহ নেই। মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা অম্লান বদনে বলে গেলেন যে, সমবায় আইন যা এখান থেকে পাশ হয়েছিল, তাতে রাষ্ট্রপতির এ্যাসেন্ট না পাওয়ার জন্য নাকি আমরা চীৎকার করেছিলাম এবং তাঁর সহি করে যাবার পরে তা চালু হয় নি কেন? এটা তো হাসির কথা। আমাদের জিজ্ঞাসা, এখান থেকে পাশ করে রাষ্ট্রপতির কাছে পাঠাবার পরে তা কতদিন সম্মতির জন্য পড়ে ছিল এবং কতদিন পরে তিনি সম্মতি জ্ঞাপন করে সহি দিয়েছিলেন? তিনি যদি সময় মত সহি দিতে পারতেন, তাহলে তো আমরা পশ্চিমবাংলার বুকে নতুন সমবায় আইন অনেকদিন আগেই চালু করতে পারতাম। মাননীয় সদস্য হয়ত জানেন না, সহি হয়ে যাওয়ার পরে তার একটা রুল তৈরী করতে হয়? সেই রুল যদি তৈরী না করা হয়, তাহলে কোন ভাবেই তা কার্যকরী করা যায় না। আমরা সেইজন্য একটা কমিটি তৈরী করেছি, তাঁরা তাঁদের কাজ আরম্ভ করে দিয়েছেন। খুব শীঘ্রই তা তৈরী হয়ে যাবে এবং আমরা আইনটা চালু করতে পারব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সমবায়ের ক্ষেত্রে এবং সমবায় আন্দোলনের ক্ষেত্রে যে বাধা এবং সংকট যতটুকু আছে, তা কোন দিক থেকে আসছে, তা আমরা লক্ষ্য করেছি। আমরা লক্ষ্য করেছি যে, কৃষি ঋণের ক্ষেত্রে এবং তা সময় মত আদায় দেওয়ার ক্ষেত্রে আমাদের সরকারের পক্ষ থেকে যে প্রচন্ড আগ্রহ এবং সদিচ্ছা থাকা দরকার, তা আমরা গ্রহণ করেছি। ঋণ সময় মত কালেকশানের ব্যাপারে আমরা চেষ্টা করছি। আপনার মাধ্যমে আমি এই হাউসের সদস্যদের একথা জানিয়ে দিতে চাই যে, ইতিপূর্বে কংগ্রেসী রাজত্বকালে কখনও দেয় ঋণ আদায়ের ব্যাপারে কোন প্রচেষ্টা নেওয়া হয়নি। আজকে আমাদের ৪টি বামপন্থী কৃষক সমিতি যুক্তভাবে একটা আবেদন করেছেন যাতে কৃষকরা তাঁদের সমস্ত ঋণের টাকা পরিশোধ করে দেন। আমরা একথা জানি যে, কৃষক তথা জনগণের স্বার্থেই ঋণের টাকা আদায় দেওয়া একান্ত প্রয়োজন।

**[5.55 - 6.05 p.m.]**

বিরোধীদলের বন্ধুরা বললেন যে অধিকাংশ ক্ষেত্রে ঋণ আদায় হচ্ছে না। আমি তাদের বলি তারা তো এইভাবে কাজ করে এসেছেন সেইজন্য এই কথা বলেন। তারা সর্বদা চেষ্টা করেছেন ঋণ যাতে দিতে না হয় এবং যাতে হ্যান্ড বিলে ঋণ মকুব করা যায় তারজন্য তারা দাবী করে থাকেন। তার মানে হচ্ছে ওদের চুক্তি হচ্ছে যা নেবো তা আর দেবো না, যেখানে বসে থাকবো সেই জায়গা আর ছাড়বো না, যা করবো নিজের স্বার্থে করবো জনগণের স্বার্থকে পদদলিত করে বঞ্চিত করে নিজের স্বার্থকে বজায় রাখবো। যারজন্য পশ্চিমবঙ্গে আজকে এই অবস্থা, এরজন্য বিরোধীদলের বন্ধুরাই দায়ী। এখন ঋণ কালেকশান ঠিকমত হচ্ছে। এখানে বিরোধীদলের বন্ধুরা বললেন পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এমনভাবে আলু কেনবার ব্যবস্থা করেছেন তাতে আলুচাষীরা ঠিকমত দাম পাচ্ছেন না। বিশেষত আলু চাষের যে কয়েকটি জায়গা যেমন হুগলী, বর্দ্ধমান জেলায় আলু চাষীরা ঠিক দাম পাচ্ছে না। এবার আলুর দাম এতে কমে গেছে যে ইতিপুর্বে কখনো আলুর দাম এতো কমেনি। বামফ্রন্ট সরকার গতবার যখন আলুর দাম এইভাবে কমেছিল তখন ৮৫টাকা দামে বেধে দিয়ে আলু কেনবার ব্যবস্থা করেছিলেন। এই প্রকিয়রমেন্ট বা ফসল সংগ্রহ কেন্দ্রীয় সরকার করেন, ধান, গম ইত্যাদির কেন্দ্রীয় সরকার সংগ্রহ করবেন, রাজ্য সরকার করেন না। কেন্দ্রীয় সরকার তো আপনাদেরই বন্ধু আপনারা তাহলে কেন আজ এসব কথা বলছেন। ধান, পাট, আলুর মত গুরুত্বপূর্ণ ফসল প্রভৃতির ক্ষেত্রে আজকে উচিত ছিল কেন্দ্রীয় সরকারের সংগ্রহ করার ব্যবস্থা করার। এতদিন তারা করেননি, এইজন্য আমরা বারেবারে দাবী করে এসেছি। এইবার একটা ব্যবস্থা করেছেন, তারা বললেন আমরা আলু কিনবো ৫০টাকা কুইন্টাল দরে অর্থাৎ ২০ টাকা মন দরে। যেখানে বামফ্রন্ট সরকার ২০ টাকা মন দরে আলু কেনার ব্যবস্থা করলেন সেখানে কেন্দ্রীয় সরকার ৫০টাকা কুইন্টাল দরে আলু কেনবার ব্যবস্থা করেছেন। এটা কি জনগণের স্বার্থ রক্ষা করা হল? কংগ্রেস কি ন্যায্য দাম দিল না দেওয়া হচ্ছে? এরজন্য দায়ী আজকে কংগ্রেস সরকার। সমবায় সমিতি থেকে রাজ্যসরকার যে দামে আলু কিনছে তার থেকে দাম এখন একটু বেড়েছে। কেন্দ্রীয় সরকার এই মহাজনদের স্বার্থে আলু বিক্রী করার ব্যবস্থা করেছেন। কিন্তু আমরা আমাদের অর্থনৈতিক সীমাবদ্ধতার মধ্যে যতটুকু করতে পারা যায় তা করেছি। আমাদের আলুর যে প্রকিয়রমেন্ট হচ্ছে তাতে মার্কেটে তার দাম পড়ছে ফলে মহাজনদের কাছ থেকে চাষীরা আলু কিনতে বাধ্য হচ্ছে বেশী দাম দিয়ে। কেন্দ্রীয় সরকার এই মহাজনদের জন্য, তাদের বাঁচাবার জন্য আলুর দাম এমন জায়গায় রেখে দিলেন যাতে ৫০টাকা কুইন্টাল দরে পড়ছে। সুতরাং উৎপাদন বেড়েছে কিন্তু চাষীরা অর্থনৈতিক দিক থেকে কোন সুবিধা পাচ্ছে না। এটা লজ্জার কথা যে তারা জেনেশুনে এই ধরণের একটা কথা বললেন। আমাদের রাজ্যে কৃষি ঋণ আদায়ের ব্যবস্থা আগের থেকে ভাল। একটা জিনিষ এখানে উল্লেখ করা দরকার। আলু এবং পাট কেনার মধ্যে দিয়ে লোন কালেকশানের ব্যবস্থা হয়েছে যেটা ওদের আমলে হয়নি। আমরা বেনফেডের মাধ্যমে পাট কিনেছি। ৮০-৮১ সালে ১০ কোটি টাকা, ৮১-৮২ সালে ১৫ কোটি টাকা, ৮২-৮৩ সালে কিছু কম হয়েছে উৎপাদন ভাল হয়নি বলে, ৮৩-৮৪ সালে ১৪ কোটি এবং ৮৪-৮৫ সালে ২০ কোটি টাকার পাট কেনা হয়েছে। সাব ডিষ্ট্রিবিউশানের ব্যাপারে আপনাদের আমলে সবটাই চোরাবাজারে চলে যেত। কিন্তু বর্ত্তমানে সার ডিষ্ট্রিবিউশানের ক্ষেত্রে গ্রামে কোন চোরাবাজার নেই বললেই চলে। বামফ্রন্ট সরকার যে ভাবে সার ডিষ্ট্রিবিউশান করছেন তাতে ফল ভালই হয়েছে। ৮০-৮১ সালে ৫৬ হাজার মেট্রিক টন ছিল, ৮১-৮২ সালে ৮৫ হাজার, ৮২-৮৩ সালে ১ লক্ষ ৩০ হাজার, ৮৩-৮৪ সালে ১ লক্ষ ৭৭ হাজার এবং ৮৪-৮৫ সালে ১ লক্ষ ৭৯ হাজার মেট্রিক টন সার

ডিষ্ট্রিবিউশান করা হয়েছে। জনকল্যাণের দিকে লক্ষ্য রেখেই এই সমস্ত কাজ করা হয়েছে। কংগ্রেস আমলে সমবায় কি দুর্গত অবস্থায় ছিল। ওদের আমলে ৭৬-৭৭ সালে সদস্য ছিল ১৯ লক্ষ ৩০ হাজার। আমাদের সার্বজনীন সদস্য - যে সদস্যর শেয়ারের টাকা সরকার থেকে দেওয়া হয় - তার সংখ্যা হচ্ছে ৭ লক্ষের বেশী তাছাড়া ৩১ লক্ষের বেশী সাধারণ সদস্য সমবায়ের মধ্যে আমরা সংগ্রহ করতে সক্ষম হয়েছি। এতদিনে কোল্ড স্টোরেজগুলির কি অবস্থা ছিল? কোল্ড স্টোরেজের মালিক যারা তারা সব পুঁজিপতি, তারা গরিব চাষীদের সুযোগ দিন না। মহাজনরাই সমস্ত স্পেসগুলো বুক করে রাখত এবং গরিব চাষীদের কাছ থেকে বেশি পয়সা নিত। আজকে বামফ্রন্ট সরকারের আমলে ইতিমধ্যে ১৯টি কোল্ড স্টোরেজ চালু হয়ে গেছে এবং আগামী বছরের মধ্যে আরো ৫টি চালু হবে। এবং তাতে ৮০ লক্ষ মেট্রিক টন আলু থাকবে। গরিব মানুষ ছাড়া মহাজন বা ব্যবসাদের আলু রাখতে দেওয়া হবে না। কংগ্রেস আমলে এই ব্যবস্থা করা হয়নি। কংগ্রেস আমলে পশ্চিমবাংলায় একটা জুট বেলিং প্লাস্ট চালু ছিল। সেখানে জুট প্রসেসিং করে বেনফেডের মাধ্যমে যে জুট দেওয়া হচ্ছে এটা কি সাফল্য নয়? এটা যদি মহাজনের মাধ্যমে সংগ্রহ করা হোত তাহলে ওরা খুশি হতেন। বামফ্রন্ট সরকার এটা বাদ দিয়ে গরীব জনসাধারণের কাজে একে লাগিয়েছেন। তখনো তারা বলছেন এটা ব্যর্থ হয়েছে। সমবায় শিক্ষা সবচেয়ে বেশি দরকার। রাজ্যের সমবায় ইউনিয়ন আর কোনদিনই সক্রিয়ভাবে শিক্ষার ব্যবস্থা করেছেন কি? এই শিক্ষার ব্যবস্থা করার ফলে সমবায়ের উপযোগিতা ও মনোভাব প্রসার লাভ করছে। তন্তুজের সেলসম্যানরা সমবায় ইউনিয়ন থেকে ট্রেনিং নেওয়ার ফলে সেখানে সেলস্ আরো বেড়ে গেছে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি শেষ করছি।

**[6.05 - 6.15 p.m.]**

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ সমবায় দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তার উপর আমি কয়েকটি কথা বলতে চাই। আমাদের দেশে এই সমবায় আন্দোলন অনেক পুরাতন কিন্তু দুভার্গ্যের বিষয় আমাদের দেশে এই সমবায় আন্দোলন সেইভাবে ফলপ্রসু হয়ে গড়ে উঠতে পারেনি। তার মূল কারণ আমাদের দেশে যে অর্থনৈতিক এবং রাজনৈতিক কাঠামো যে কাঠামোতে এই ব্যবস্থার মধ্যে সমবায় অর্থনীতি কার্যকরী হতে পারে না। তা সত্ত্বেও আমি বলব যে গ্রামীণ অর্থনীতি এবং কৃষি ক্ষেত্রে আমাদের সমবায়ের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। কিন্তু সেই গ্রামীণ অর্থনীতি এবং কৃষি অর্থনীতিকে চাঙ্গা করার ক্ষেত্রে এই সমবায় আন্দোলন পশ্চিমবঙ্গে সেইভাবে গভীর প্রভাব বিস্তার করতে পারিনি। আমরা জানি গ্রামবাংলার দরিদ্র কৃষক, সাধারণ মানুষ বিশেষ করে যে সমস্ত মানুষ বর্গাদার, ছোট জমির মালিক বা রায়তী পাট্টাদার চাষী এই সমস্ত চাষীরা আজো মহাজনদের উপর নির্ভরশীল। গ্রামীণ মহাজনদের কাছ থেকে তারা ঋণ নেয় তাদের চাষ-বাস এবং অন্যান্য কাজকর্মের জন্য। সমবায় আন্দোলনের মুখ্য উদ্দেশ্য হল গ্রামীন দরিদ্র ছোট চাষী, গরীব চাষী, পাট্টাদার, বর্গাদার এদের মহাজনের হাত থেকে মুক্ত করা। কিন্তু সেই মুক্ত করার ক্ষেত্রে গ্রামে যেসমস্ত কৃষি ঋণদান সমবায় সমিতি আছে সেই সমবায় সমিতির পরিচালন ব্যবস্থার মধ্যে দুর্নীতি বাসা বেঁধে আছে এবং সমবায় সমিতির পরিচালক মন্ডলীর মধ্যে আজো দেখা যাবে গ্রামীণ প্রভাবশালী ব্যক্তি যাদের আমরা বলি মহাজন গোষ্ঠী; তারা এই সমবায় সমিতির মধ্যে প্রভাব বিস্তার করছে এবং কর্তৃত্ব করছে যারজন্য মন্ত্রী মহাশয়ের যে উদ্দেশ্য থাকুক না কেন, সমবায় সমিতির মুখ্য উদ্দেশ্য যাই থাকুক না কেন যথার্থভাবে ফলপ্রসু হচ্ছে না। পুঁজিবাদী অর্থনীতি, পুঁজিবাদী রাষ্ট্র কাঠামোর মধ্যে সেটা পরিপূর্ণভাবে কার্যকরী হচ্ছে না। এই বিধানসভায় আইন প্রণয়ন হয়েছে যাতে এই পরিচালন ব্যবস্থাকে গণতন্ত্রীকরণ করা যায় এবং এর মধ্যে সাধারণ মানুষ যাতে তাদের

প্রতিনিধিত্ব করবার ক্ষমতা পায়। কিন্তু এখন পর্যন্ত যে ব্যবস্থা আছে সেই ব্যবস্থায় গ্রামীন কায়েমী স্বার্থের হাত থেকে চাষীদের মুক্ত করার প্রয়োজনে আপনি যে ঋণ দেন, প্রত্যেক বছর সেই ঋণ দানের ক্ষেত্রে দেখা যায় বেশীর ভাগ সময় চাষীদের যে সময় প্রয়োজন, সে বলদ কেনার জন্য হোক, জমির চাষ-বাসের জন্য হোক বা ক্ষুদ্র কুটির শিল্পের জন্য হোক, এই সমস্ত ক্ষেত্রে ঋণ দানের পদ্ধতিতে একটা জটিলতা থাকার জন্য উপযুক্ত সময়ে চাষীদের হাতে আপনি অর্থ তুলে দিতে পারছেন না। সমবায় সমিতির মাধ্যমে। এর ফলে সেই গ্রামীণ কায়েমী স্বার্থের কাছে, ধনীক মহাজনদের কাছে চাষীদের মাথা নোয়াতে হয়, তাদের কাছ থেকে দেনা করে বাস্তুভিটা, সমস্ত জিনিষ বাঁধা দিয়ে তাদের দায় রক্ষা করতে হয়, এই অবস্থা এখনও আছে। এর হাত থেকে যদি রক্ষা করতে হয় তাহলে সমবায় সমিতিগুলি থেকে উপযুক্ত সময়ে সরলভাবে যাতে সাধারণ চাষীরা টাকা পায় তার ব্যবস্থা করতে হবে। অপর দিকে জমি বন্ধকী ঋণদান সমিতি যেটা আছে সেখানে চূড়ান্ত কায়েমী স্বার্থের খেলা চলছে। সেখানে দরখাস্ত দিয়ে বছরের পর বছর চাষীরা যাতায়াত করে, পয়সা খরচ করে ধরাধরি করে অথচ জমি বন্ধক ঋণ পায়না এবং যেটাও বা পায় তার সুদের হার এত চড়া যে জমি বন্ধক দিয়ে পরে সেই ভূমি আর উদ্ধার করতে পারেনা এবং ব্যাঙ্কের টাকার দায়ে জমি নিলামে বিকিয়ে যায়। আমরা দেখেছি রেজিষ্ট্রি অফিসে, ব্লক অফিসে জমি বন্ধকী ঋণদান সমিতির তরফ থেকে নিলামে জমি বিক্রির নোটিশ জানিয়ে দেওয়া হয়েছে। পদ্ধতির জটিলতার জন্যই এরকম অবস্থা হচ্ছে। গ্রামে যে সব মৎস্যজিবী সমবায় সমিতি আছে সেখানেও দেখা যায় ওই কায়েমী স্বার্থন্বেষী শ্রেণী সমবায়সমিতি একটা রেজিষ্ট্রি করা আছে, কিন্তু আসলে দেখা যায় ২/১ জন কায়েমী স্বার্থবাদী লোক তারাই সমবায়-এর নাম বড় বড় ট্যাঙ্ক খাল বিল নিয়ে নেয়। অর্থাৎ কায়েমীস্বার্থবাদী লোকেরাই কো-অপারেটিভের নাম করে নানা রকম সুযোগ সুবিধা ভোগ করে এবং তারাই সমবায়কে দেখিয়ে সরকারী সাহায্যগ্রহণ করে। সবশেষে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই মেট্রোপলিটন কো-অপারেটিভ হাউসিং এস্টেট যেটা আছে তার বিরুদ্ধে একটা অভিযোগ রয়েছে এবং তাতে মন্ত্রী মহাশয়ের নাম জড়িত আছে। আমি এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই কো-অপারেটিভ সোসাইটিতে প্রায় ৩০ মাস ধরে কোন সাধারণ মিটিং ডাকা হয়নি। একজন ব্যক্তিই সিদ্ধান্ত নেন ও কার্যপরিচালনা করেন। সেখানে অডিটের কোন ব্যবস্থা নেই। যে সমস্ত প্লট এ্যালটমেন্ট করা হয়েছে তাতে দেখা যাচ্ছে আগে থেকেই একটা লিস্ট করা হয়েছিল। এই ব্যাপারে হাইকোর্ট থেকে একজন স্পেশ্যাল অফিসারের এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছিল কিন্তু মন্ত্রী মহাশয় ব্যক্তিগতভাবে এই ব্যাপারে হস্তক্ষেপ করার ফলে সেই এ্যাপয়েন্টমেন্ট দেওয়া বন্ধ হয়েছে। এর কারণ হচ্ছে, বর্তমানে যিনি দায়িত্বে রয়েছেন সেই জগদীশ মিত্রের সঙ্গে মন্ত্রী মহাশয়ের ঘনিষ্ঠতা থাকার জন্যই এই জিনিষ হচ্ছে। আমি এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং কি কারণে স্পেশ্যাল অফিসারের এ্যাপয়েন্টমেন্ট দেওয়া বন্ধ হল সেটা তার জবাবী ভাষনে বলবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতী ছায়া ঘোষ :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, পশ্চিমবাংলার সমবায় মন্ত্রী বিভিন্ন রকম দাবী জানিয়ে যে বাজেট উত্থাপন করেছেন আমি তাঁর সমস্ত দাবীগুলি সমর্থন করে কিছু বলতে চাই। একটা ধনতন্ত্রবাদী দেশের বাজেট যখন আসে তখন জনসাধারণের মনে খুব চিন্তা ভাবনা আসে কারণ তারা মনে করে নি জানি আবার কোন সর্বনাস আমাদের ঘাড়ে আসছে। কিন্তু সমাজবাদী দেশে এই উল্টো জিনিষ হয়। আমাদের দেশে দীর্ঘদিনধরে সেই মাথাভারি কাঠামোই রয়েছে, তবুও মন্ত্রীমহাশয় যে বাজেট এনেছেন এবং তারমধ্যে যে সমস্ত কর্মসূচী রয়েছে তারজন্য তাকে অভিনন্দন না জানিয়ে পারছি না। বিরোধীদলের মান্নান ভাই কতগুলি কথা বলেছেন। প্রথমতঃ তিনি বলেছেন

পশ্চিমবাংলার সমবায় বিভাগ ১৯৭৭ সালের পর থেকে ১৯৮৫ পর্যন্ত নাকি কিছুই করেনি।

**[6.15 - 6.25 p.m.]**

আমি কতগুলি পরিসংখ্যান তুলে ধরতে চাই এবং প্রমাণ হবে যে বামফ্রন্ট সরকর গত কয়েক বছরে কিছু করেছে কি, কিছু করেনি। এটা নিশ্চয় যাঁরা সভায় উপস্থিত আছেন তাঁরা বিচার করবেন। উনি যে কতখানি অসত্য কথা বলেছেন সেটা এই পরিসংখ্যানেই বোঝা যাবে। ১৯৭৭-৭৮ সালে চালু প্রকল্পের সংখ্যা ছিল মাত্র ২৪টি আর ১৯৮১-৮২ সালে এই সংখ্যা গিয়ে দাঁড়িয়েছে ১০৩টি। প্রধান সমিতিগুলি পন্য লেনদেন করেছে ১৯৭৭-৭৮ সালে ২১৩.৪৬ লক্ষ টাকার, ১৯৮১-৮২ সালে সেটা দাঁড়িয়েছে ১৫৬২.৮২ লক্ষ টাকায়। ১৯৭৭-৭৮ সালে চালু প্রাথমিক সমিতির সংখ্যা ছিল ৪৪৫টি, আর ১৯৮১-৮২ সালে এই সংখ্যা দাঁড়িয়েছিল ১০১৫টি। প্রাথমিক সমিতিগুলি টাকা লেনদেন করেছে ১৯৭৭-৭৮ ৪৮.৬৪ লক্ষ টাকা এবং ১৯৮১-৮২ সালে করেছে ৫৬৩.২৫ লক্ষ টাকা। আমি বর্তমানের হিসাবটা দিতে পারলাম না কারণ আমি সেটা জোগাড় করতে পারি না। এখন আরও অনেক বেশী সংখ্যায় দাঁড়িয়েছে। এখন এমন কোন জীবন, বা জীবিকা পশ্চিমবাংলায় নেই যারা এর সঙ্গে যুক্ত নয়। আগে চিরাচরিত রীতি নীতিতে মার্কেটিং-এর মাধ্যমে কিছু ঋণ দিতেন। আজকে অনেক বেশী স্কীম হয়েছে, পরিবহন খাতে, দুগ্ধ দোহন প্রকল্প উন্নয়ন এই সব গ্রহণ করা হয়েছে। আজকে চালু প্রকল্পের সংখ্যা অনেক বেড়ে গিয়েছে। আজকে ওঁরা কমন ক্যাডার স্কীমের কথা বললেন। আমাদের ওঁদের সম্বন্ধে অনেক কিছু জানা আছে। কংগ্রেস আমলে কলকাতা কো-অপারেটিভ সোসাইটি কি করেছে সেটা আমাদের জানা আছে। এর কৈফিয়ত আপনাদের নিশ্চয় দিতে হবে। আপনাদের এ সম্বন্ধে চিন্তা ভাবনা করা উচিত। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ষষ্ঠীলাল মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আজকে আমাদের কো-অপারেটিভ মিনিষ্টার যে ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন আমি তার বিরোধীতা করে কয়েকটা কথা বলতে চাই। এই সমবায় আন্দোলন একটা ঐতিহাসিক আন্দোলন। প্রাচীন যুগে আমরা এই আন্দোলনের চিত্র দেখেছি। মাননীয় মন্ত্রী মহাশয় যে কৃতিত্বের দাবী করছেন সেটা কি সত্যিই? আজকে গ্রামে গঞ্জে দলবাজী ছাড়া আর কিছুই দেখতে পাওয়া যায় না। যে উদ্দেশ্য নিয়ে এই সমবায় আন্দোলন সৃষ্টি হয়েছিল সেই উদ্দেশ্য ব্যর্থ হয়েছে। সকলের তরে সকলে আমরা প্রত্যেকে আমরা পরের তরে - এই যে আদর্শ ছিল সেটা অনেকখানি ব্যর্থ হয়েছে। এই যে লোন আমরা দিচ্ছি সেই লোন ঠিকমত আদায় হচ্ছে না এবং সেই লোন আদায় না করার ফলে উদ্দেশ্য ব্যর্থ হচ্ছে। এই লোন আদায় করার জন্য বিগত কয়েক বছর কিছু চেষ্টা সেভাবে হয়। এবং কিছু কিছু ভেষ্টেড ইন্টারেষ্টেড লোক তার লোন নিচ্ছে এবং তারা সময় মত না দেওয়ায় সমস্ত পরিকল্পনা ব্যর্থ হয়ে যাচ্ছে। একথা আমরা জানি যে কৃষকরা লোন নিয়ে মরে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি কয়েকটি সাজেসন রাখছি। যে সমস্ত সমবায় সমিতি ঋণ আদায় করতে পারছে না তাদের সেই লোন মকুব করে দেওয়া দরকার। তাদের আবার নূতনভাবে লোন না দিলে এই তারা কোন দিনই শোধ করতে পারবে। আর একটা কথা হচ্ছে আজকে সমবায়ের মধ্যে কিছু দুর্নীতি ঢুকেছে। চাষবাসের ক্ষেত্রে আমরা যদি কালেকটিভ ফামিং করতে পারি তাহলে আমরা কৃষিকে আরও বেশী উন্নত করতে পারি এবং আমি আর একটা জিনিবের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, গ্রামাঞ্চলে কোঅপারেটিভের মাধ্যমে হাউজিং স্কীমের প্রয়োজন রয়েছে। শহরের বহু জায়গায় কোঅপারেটিভের মাধ্যমে ঘর বাড়ি হয়েছে, কিন্তু গ্রামাঞ্চলের দিকে বিশেষ দৃষ্টি দেওয়া হয়নি। সুতরাং গ্রামের দিকে কোঅপারেটিভ হাউজিং স্কীমের দিকে দৃষ্টি দিন এবং ভেসটেড

ইন্টারেস্টকে দমন করে আপনারা যদি সমবায় আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে পারেন তাহলে এই রাজ্যের মঙ্গল হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাউজে অপোজিশনকে বলবার সুযোগ দিন, এটা ভাল। কিন্তু আমি লক্ষ্য করছি, আপনি যখন শ্রীমতী ছায়া ঘোষের নাম উল্লেখ করলেন, তারপর দু মিনিট তিনি মাইক পেলেন না। এটা কেন হবে? কিন্তু আবার যখনই বিরোধী পক্ষের নাম বললেন, ওমনি মাননীয়া সদস্যার মাইক চলে গেল —

**Mr. Deputy Speaker :** I will explain it to you later on. You know that only one hour is fixed for this Demand. The voting procedure will take atleast 7 minutes. Hence I will have to cut that time from the Members' time. Please take your seat.

**শ্রীমতী ছায়া ঘোষ :** আপনি ডাকার দু মিনিট পরে আমাকে মাইক দেওয়া হয়েছে, কিন্তু আজকে আমাকে অল্প সময় দেওয়া হয়েছে, এই অল্প সময়ের মধ্যে আমার বক্তব্য রাখবো কি করে, তারপর দুমিনিট বাদে মাইক পেলাম।

**মিঃ স্পীকার স্পীকার :** আমি একটা লক্ষ্য করেছি। আপনার নাম বলার পরেও মাইক যায়নি। বিষয়টা আমি পরে দেখবো।

**শ্রী নীহার কুমার বোস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই অল্প সময়ের মধ্যে জবাবী ভাষণ রাখা খুবই কষ্টকর। বিরোধী সদস্য মাননীয় আব্দুল মান্নান সাহেব সমবায় আন্দোলনে আমাদের রাজ্য দুর্বল, হতাশাব্যঞ্জক এবং মহারাষ্ট্রে সমবায় আন্দোলন খুব শক্তিশালী হয়েছে, এই সব বলে তিনি আমাদের বোঝাতে চেয়েছেন এবং আরও কিছু কিছু বক্তব্য রেখেছেন, আমি মূলতঃ আমার আলোচনা এর মধ্যে সীমাবদ্ধ রাখছি। স্যার, সমবায় আন্দোলন হচ্ছে বেসরকারী আন্দোলন, সরকার এর সহায়ক শক্তি। খালি সহায়ক শক্তি হয়, সরকারের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে এই সমবায় আন্দোলন। যেহেতু গুরুত্বপূর্ণ ভূমিকা আছে, সেইহেতু এই আন্দোলনে সরকারের শ্রেণী চরিত্রের প্রতিফলন আসতে বাধ্য। গত ৩৫ বছর ধরে ওঁরা সরকার চালিয়ে এসেছেন। এই সমবায় আন্দোলন কি ভাবে সংগঠিত হবে, এর গতি প্রকৃতি ওঁরা নির্ধারণ করেছেন, আজকে ৩৫ বছর বাদে ওঁরা বলছেন সমবায় হতাশা ব্যঞ্জক এবং দুর্নীতির কথা বলেছেন, গণতন্ত্রের কথা বলেছেন। ৩৫ বছর লাগাতার সমবায় আন্দোলনকে পরিচালনা করে এসেছেন। আজকে তাঁরা পশ্চিমবাংলায় এই কথা বলছেন। আমি বলি হতাশার কোন কারণ নেই। ওঁদের পক্ষ থেকে একটা হতাশার বাতাবরণ তৈরী করে দেওয়া হয়েছে। ওঁরা মহারাষ্ট্রের কথা বলছেন। মহারাষ্ট্রের গোটা চিনি শিল্পটাকে নাকি সমবায় পরিচালনা করছে।

**[6.25 - 6.35 p.m.]**

আমি পূর্বে যে শ্রেণীবদ্ধ দৃষ্টিভঙ্গী দিয়ে আন্দোলনকে জড়িয়ে আমরা যদি বিচার না করি তাহলে সেই আন্দোলনের প্রসারতা লাভ করা যাবেনা। মহারাষ্ট্রের সমবায় হচ্ছে শালিনী পাতিল, দাদা বসন্দ পাতিল, আন্তুলে সাহেব, এরা সমবায় করে চিনি শিল্প চালাচ্ছেন। তারা সমাজের বিত্তশালী লোক। কিন্তু সেখানে যে কৃষক মেহনত করে আখ ফলায় তাদের অবস্থা কি? যে শ্রমিক কারখানায় রক্ত জল করে চিনি উৎপাদন করে তাদের অবস্থা কি? এগুলি যদি আমরা না বিচার করি তাহলে সেই সমবায়ের চিত্রটা ঠিক বোঝা মুসকিল। বিচ্ছিন্নভাবে কিছু বিত্তশালী লোক সমবায় করে একটা

সাইন বোর্ড টাঙ্গিয়ে রেখে নানাভাবে সমবায়ের যে সমস্ত শুল্ক, ট্যাক্স রেহাই আছে সেগুলির সুযোগ-সুবিধা তারা নেন। ব্যাপকভাবে, সাধারণভাবে সমবায়কে বুঝতে যা সেই সমবায় থেকে এরা অনেক দূরে। তারপরে তন্তুবায়ীদের কথা বলা হয়েছে। ১০ বছর আগে তন্তুবায়ীদের অবস্থা কি ছিল? সমস্ত তন্তুবায়ী এলাকায় তাঁত চালু বন্ধ হয়ে গিয়েছিল। তাদের হাতে কোন কাজ ছিলনা। আজকে পশ্চিমবাংলায় তন্তুবায়ী অধ্যুষিত এলকায় যে তাঁতের ঠক-ঠকানি শোনা যাচ্ছে, এটা ১০ বছর আগে স্তব্ধ হয়ে গিয়েছিল। গোটা পশ্চিমবাংলায় মাদ্রাজী তাঁতের কাপড়ে বাজার ছেয়ে গিয়েছিল। পশ্চিমবাংলার তাঁতীরা কর্মহীন হয়ে পড়েছিল। আজকে তন্তুজের নেতৃত্বে গোটা পশ্চিমবাংলায় প্রায় ১ লক্ষ তাঁতী তাদের স্থায়ী কর্মসংস্থান পেয়েছে। শুধু তাই নয়, পশ্চিমবঙ্গের বাজার যা মাদ্রাজী তাঁতে দখল করেছিল, তাকে ঝেটিয়ে বিদায় করে দিয়েছে। এটা এই সমবায়ের মাধ্যমে এবং বিশেষ করে তন্তুজের পক্ষে সক্ষম হয়েছে। এরা শুধু এখানেই সীমাবদ্ধ নয়। এদের বিক্রয় কেন্দ্র আজকে সারা ভারতবর্ষে ১১৯টি হয়েছে। এরা পশ্চিমবাংলার তন্তুজের কথা বলেন না। পশ্চিমবাংলার তন্তুজের দিকে এদের নজর পড়ে না। এরা দেখেন মহারাষ্ট্রের চিনি শিল্প। এখানেই এদের সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গীর পার্থক্য। আমার আর বিশেষ সময় নেই। মাননীয় সদস্যরা যে সব কথা তুলেছেন আমাদের পক্ষের মাননীয় সদস্য পান্নালাল মাঝী তার উত্তর দিয়েছেন। আমি প্রবোধ কুমার পুরকায়েত মহাশয়কে একটা কথা বলে আমার বক্তব্য শেষ করবো। আপনি যার কাছ থেকে ব্রীফ নিয়েছেন, ঠিক নেননি। ওখানে আমার দপ্তর থেকে তদন্ত হচ্ছে সেকশান ৮৪-তে স্পেশাল অডিটর বসানো হয়েছে। রেজিষ্ট্রারের হুকুম আছে যে প্রতি সপ্তাহে অডিট করে রিপোর্ট দেবে। সুতরাং হাইকোর্টের যে ডিসিশান তার উপরে একটা ব্রীফ দিয়ে আপনি বলে দিলেন, এটা ঠিক নয়। গত ৭ বছরে এই বামফ্রন্ট সরকারের নেতৃত্বে সমবায়ে যে দুর্নীতি ছিল তার বিরুদ্ধে আমরা লড়াই করেছি। এই লড়াই আমরা চালিয়ে যাবো যত দিন পর্যন্ত দুর্নীর্তি মুক্ত না হয়। এই কথা বলে কাট মোশানের বিরোধীতা করে এবং আমার দাবী-দাওয়া যাতে সকলে গ্রহণ করেন সেই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motions (Cut motions Nos 5 to 22) moved by Shri Kashinath Misra that the amount of demand be reduced by Rs 100/- were then put and lost.

The motion of Shri Nihar Kumar Basu that a sum of Rs.52,55,67,000 be granted for expenditure under Demand No.50, Major Heads : "289- Cooperation, 498-Capital outlay on Cooperation and 698-Loans for Cooperation". (This is inclusive of a total sum of Rs.8,75,96,000 already voted on account in March, 1985) was then put and agreed to.

**Demand No. 58**

**Major Heads :** 313-Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling and 513-Capital Outlay and Forest

**Shri Achintya Krishna Ray :** Sir, On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.21,49.57.000 be granted

for Expenditure under Demand No.58, Mojor Heads : "313-Forests (Excluding Lloyd Botanic Garden, Darjeeling) and 513-Capital Outlay on Forest". (This is inclusive of total sum of Rs.3,58,27,000 already voted on account in March, 1985)

The Printed Speech of Shri Achintya Krishna Roy is taken as read.

২। মোট ২১,৪৯,৫৭,০০০ (একুশ কোটি উনপঞ্চাশ লক্ষ সাতান্ন হাজার) টাকার মধ্যে ২১,১৪,৫৭,০০০ (একুশ কোটি চৌদ্দ লক্ষ সাতান্ন হাজার) টাকা উল্লিখিত মুখ্যখাত /৩১৩-বন (লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং, ব্যতিরেকে)"-এর মোট বরাদ্দ ধরা হয়েছে এবং অবশিষ্ট ৩৫,০০,০০০ (পঁয়ত্রিশ লক্ষ) টাকা অপর মুখ্যখাত "৫১৩-বনের মূলধনী ব্যয়" বাবদ রাখার ব্যবস্থা করা হয়েছে। এই দুই মুখ্যখাতই ৫৮নং দাবির অন্তর্গত। মোট ২১,১৪,৫৭,০০০ (একুশ কোটি চৌদ্দ লক্ষ সাতান্ন হাজার) টাকার মধ্যে ১২,৫৭,৮২,০০০ (বার কোটি সাতান্ন লক্ষ বিরাশি হাজার) টাকা পরিকল্পনা বর্হিভূত খরচ মেটানোর জন্য এবং পরবর্তী পবিকল্পকালে সৃষ্ট সম্পদ রক্ষণাবেক্ষণের প্রতিশ্রুতি পালনের জন্য রাখা হয়েছে। বাকি ৮,৫৬,৭৫,০০০ (আট কোটি ছাপান্ন লক্ষ পঁচাত্তর হাজার) টাকা কেন্দ্রীয় অর্থ-সাহায্যপুষ্ট ও কেন্দ্রীয় উদ্যোগের কর্মপ্রকল্পগুলিসহ উন্নয়নমূলক কর্মপ্রকল্পগুলির জন্য রাকা হয়েছে।

৩। ভারতবর্ষে বনাঞ্চলের স্বল্পতা একটি জাতীয় সমস্যা। পশ্চিমবঙ্গও এই সমস্যার অংশীদার। দেশ-বিভাগের ফলে পশ্চিমবঙ্গের উপর একটি প্রচন্ড জন-সমস্যার চাপ সৃষ্টি হয়েছিল। এ রাজ্যে মাথাপিছু বনভূমির পরিমাণ .০২ হেক্টর যা সর্বভারতীয় ক্ষেত্রে মাথাপিছু বনভূমির গড় .১২ হেক্টরের ছয় ভাগের এক ভাগ মাত্র। তৎসত্ত্বেও, হিমালয়ের সুউচ্চ পার্বত্য বনাঞ্চল থেকে উপকূলবর্তী "ম্যানগ্রোভ" বনাঞ্চল পর্যন্ত বিস্তৃত বিভিন্ন প্রাকৃতিক পরিমন্ডলগুলি সংরক্ষণের গুরুত্বের কথা বিবেচনা করে মোট ১১,৮৭৯.০০ বর্গ কি.মি. বনাঞ্চলের মধ্যে ১৩টি বন্যপ্রাণী অভয়ারণ্য এবং দুটি ব্যাঘ্র প্রকল্পের জন্যে ৩,৬৮৮.০০ বর্গ কি.মি. বনাঞ্চল আমরা আলাদাভাবে সংরক্ষণ করছি। কাষ্ঠভিত্তিক শিল্পের চাহিদা এবং গ্রামীণ জনসাধারণের জ্বালানী কাঠ, টুকরা কাঠ এবং তাদের গবাদি পশুর খাদ্যের চাহিদা বনভূমির উপর সর্বক্ষণই চাপ সৃষ্টি করে চলেছে। কয়লা ও কেরোসিনের ক্রমাগত মূল্যবৃদ্ধি এবং জাতীয় অর্থনীতিতে মুদ্রাস্ফীতির প্রবণতায় পরিস্থিতি আরও জটিল আকার ধারণ করেছে। অধিকন্তু, বনাঞ্চলকে পরিবেশ সংরক্ষণের নিমিত্ত এক বিশেষ ভূমিকা পালন করতে হয়। এর ফলে বন-বিভাগের দায়িত্ব কেবলমাত্র কঠিনই নয়, অত্যন্ত জটিলও বটে। আর্থিক সঙ্গতি সীমিত, কিন্তু সমস্যা অনেক। সর্বাধুনিক পদ্ধতি প্রয়োগ করে প্রাকৃতিক ভারসাম্য রক্ষা ও সর্বাধিক উৎপাদনই হবে বন উন্নয়নের সঠিক পন্থা।

৪। মানুষ ও গবাদি পশু ঘটিত উপদ্রব্যের ফলে বিশেষভাবে এ রাজ্যের দক্ষিণ-পশ্চিমের ল্যাটেরাইট অঞ্চলে বিস্তীর্ণ বনসম্পদ নষ্ট হয়েছে। প্রান্তিক এলাকায় বসবাসকারী দরিদ্র মানুষ কর্তৃক বারবার কাটার ফলে এই অঞ্চলের 'কপিস' অরণ্যের বিশেষ ক্ষতি হয়েছে। সর্বভারতীয় অর্থনীতিতে মন্দার ফলে ক্রমশঃই অধিক সংখ্যক মানুষ দারিদ্র্যসীমার নীচে নেমে যাচ্ছেন। ফলে, দারিদ্র্যসীমার নীচের এই জনসংখ্যার একটি বৃহৎ অংশ এই বনসম্পদকে তাদের জীবিকার উৎস হিসেবে মনে করে থাকেন। এই এলাকার বনাঞ্চলে অবাধ গো-চারণ সফলভাবে গাছ বাঁচিয়ে রাখা ও বাড়িয়ে তোলার

পক্ষে নিরন্তর প্রতিবন্ধকস্বরূপ। তাই, বনের প্রান্ত এলাকায় বসবাসকারী মানুষদের অর্থনৈতিক উন্নতি বিধানের সঙ্গে এই এলাকার বনরক্ষার বিষয়টি অঙ্গাঙ্গীভাবে জড়িত। উত্তর বাংলার বনের গাছগুলির উচ্চমূল্য ঐ অঞ্চলের সবার্থিক উৎপাদনশীল বনগুলি রক্ষা করার ক্ষেত্রে বিশেষ সমস্যার সৃষ্টি করেছে। সম্প্রতি অসৎ ব্যবসায়ী ও কাষ্ঠভিত্তিক শিল্প প্রতিষ্ঠানের মালিকদের মুনাফা অর্জনের তাগিদে সংগঠিত দুবৃর্ত্ত দল কর্তৃক এতদঞ্চলের বনসম্পদ লুণ্ঠন সরকারের কাছে একটি গভীর উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে। আমাদের বনসম্পদ রক্ষার স্বার্থে এই পরিস্থিতির মোকাবিলা করার জন্য দৃঢ় ব্যবস্থার প্রয়োজন হয়ে পড়েছে।

৫। মৃত্তিকার অবক্ষয়ের জন্য জমির উৎকর্ষহানি ও তদনুবর্তী উৎপাদন হ্রাস এখনও একটি প্রধান উদ্বেগের কারণ রয়ে গেছে। কৃষি অর্থনীতির স্বার্থে ভূমিক্ষয় নিবারণ, বিভিন্ন অববাহিকায় জলের সর্বোত্তম ব্যবহার ও বন্যায় প্রকোপ নিয়ন্ত্রণের জন্য সংহত প্রচেষ্টা চালিয়ে যেতে হবে।

৬। ১৯৮৫-৮৬-র আর্থিক বছরে নিম্নবর্ণিত প্রকল্পগুলি চালু থাকবে :

(ক) সামাজিক বনসৃজন প্রকল্প : ১৯৮৫-৮৬ এই প্রকল্পটির অন্তিমপর্ব বছর। এটি একটি বিশ্বব্যাঙ্ক সাহায্যপুষ্ট প্রকল্প। এই প্রকল্পটির জন্য চলতি আর্থিক বছরে ৬১৮.২০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। বিগত চার বছর ধরে এই প্রকল্পটির রূপায়ণের মধ্য দিয়ে দক্ষিণ-পশ্চিম এবং মধ্যবঙ্গের জেলাগুলোর অগণিত ক্ষুদ্র ও প্রান্তিক চাষীর কাছে বৃক্ষরোপনের বার্তা পৌঁছে দেওয়া সম্ভব হয়েছে। বহু এলাকায় জনসাধারণ এই প্রকল্পটিকে সুসংবদ্ধ গ্রামীণ উন্নয়ন ও পরিবেশ উন্নয়নের উপায় হিসেবে বুঝতে শুরু করেছেন। গাছের চাষ সরল ও এতে ঝুঁকি নেই বললেই চলে। খামারবন প্রকল্পে অর্জিত সাফল্যের পেছনে এই দুটি কারণ ও চাষীদের সাম্প্রতিক বিনিয়োগ মানসিকতাই কাজ করেছে। 'উড ব্যালান্স স্টাডি'র কাজ এখনো চলছে। ১৯৮৫-৮৬র শেষাশেষি এর কাজ সমাপ্ত হবে। এই নিরীক্ষায় মাধ্যমে বিভিন্ন জেলায় জ্বালানী কাঠ ও শিল্পের জন্য ব্যবহার্য কাঠের খরচের প্রকৃতি এবং উৎপাদন ও খরচের মধ্যে ফারাক সুস্পষ্টভাবে জানা সম্ভব হবে। সমাজমুখী বনসৃজন প্রকল্পের বিভিন্ন অংশের গত চার বছরের সাফল্য এবং ১৯৮৫-৮৬ সালের জন্য ধার্য লক্ষ্যমাত্রা নীচে দেওয়া হল :

সামাজিক বনসৃজন প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে অর্জিত সাফল্যের পরিমাণ (হেক্টরের হিসাব)

| প্রকল্পের বিভিন্ন অংশ | ১৯৮১-৮২ সাফল্য | ১৯৮২-৮৩ সাফল্য | ১৯৮৩-৮৪ সাফল্য | ১৯৮৪-৮৫ সাফল্য | ১৯৮৫-৮৬ লক্ষ্যমাত্রা |
|---|---|---|---|---|---|
| ১। সারিবদ্ধ বৃক্ষরোপণ | ৪৯২.০০ | ১,৮১২.০০ | ৩,৩৮৭.০০ | ৪,৩১০.০০ | ৪,৩০০.০০ |
| ২। গ্রামীণ জ্বালানী কাঠের আবাদ | ৯৮.০০ | ৩৫৭.০০ | ৬৯৫.০০ | ৫১২.০০ | ৬০০.০০ |
| ৩। খামার কর্মপ্রকল্প | ২,৯০২.০০ | ৬,৩৬০.০০ | ১১,৪৪২.০০ | ১৬,১৫৬.০০ | ১৬,৫০০.০০ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ৪। ক্ষয়িষ্ণুবনের পুর্ণনবীকরণ | ৫,৭১৫.০০ | ১,৯৭০.০০ | ৩,১৫০.০০ | ৩,৫৩৫.০০ | ৩,৪০০.০০ |
| মোট | ৯,২০৭.০০ | ১০,৫০৮.০০ | ১৮,৬৭৪.০০ | ২৪,৫১৩.০০ | ২৪,৮০০.০০ |

(খ) **বনসৃজনের অন্যান্য কর্মসূচী ঃ (১) গ্রামীণ জ্বালানী কাঠের আবাদ ঃ** কেন্দ্রীয় সাহায্যপুষ্ট এই চালু কর্মসূচীর জন্য বর্তমান আর্থিক বছরে ৪৮.০০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে, এর মধ্যে শতকরা ৫০ ভাগ কেন্দ্রীয় সাহায্য হিসেবে পাওয়া যাবে। বাঁকুড়া, মেদিনীপুর, বর্ধমান বীরভূম এবং ২৪-পরগনা মোট পাঁচটি জেলায় এই কর্মসূচী রূপায়িত হচ্ছে। ১৯৮৫-৮৬ সালে ১,৮০০.০০ হেক্টর জমিতে গাছ লাগানো হবে এবং ৬৩.০০ লক্ষ চারাগাছ বিলি করা হবে। ১৯৮৪-৮৫ সালে একই সংখ্যক চারাগাছ এই প্রকল্পে বিলি করা হয়েছিল।

(২) **দ্রুত বাড়ন্ত গাছের আবাদ ঃ** এই চালু কর্মসূচীটির মাধ্যমে শিল্প ব্যবহারযোগী কাঁচামাল সরবরাহের জন্য দ্রুত বাড়ন্ত প্রজাতির গাছ লাগানো হয়। ১৯৮৫-৮৬ সালে এ বাবদ ১,০০০ হেক্টর জমিতে গাছ লাগানোর জন্য ২৫.০০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। ১৯৮৪-৮৫ সালে ৩৩৭.০০ হেক্টর পরিমাণ জমিতে এই প্রজাতির গাছ লাগানো হয়েছিল।

(৩) **ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের সহায়তার উদ্দেশ্যে কেন্দ্রীয় সাহায্যপুষ্ট কৃষি-বনসৃজন কর্মসূচী ঃ** রাজ্যের পনেরোটি জেলার চাষীদের গাছ লাগানোর ক্ষেত্রে উৎসাহিত করতে আমাদের বিভাগীয় উদ্যোগের সঙ্গে এই কর্মসূচীটি যুক্ত হওয়ায় আমাদের প্রভুত সাহায্য হচ্ছে। কৃষি-বনসৃজনের প্রকল্পানুযায়ী উপযুক্ত প্রণালীতে কৃষিজ পণ্যের সঙ্গে গাছের আবাদ করে উৎপাদন বৃদ্ধি হবে, এবং সেই সঙ্গে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের বাড়তি আয় হবে। এই কর্মসূচী সঠিকভাবে রূপায়িত হলে একটি দীর্ঘমেয়াদী এবং সুষম জমি-ব্যবহার প্রণালীর উদ্ভব হবে। বর্তমান আর্থিক বৎসরে এ বাবদ ১৫০.০০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে, এর মধ্যে ৫০ শতাংশ অনুদান হিসাবে কেন্দ্রীয় সাহায্য পাওয়া যাবে। গত বৎসর এই কর্মসূচীতে রাজ্যের ২২৫টি ব্লকে ১৮২.১৯ লক্ষ চারাগাছ বিলি করা হয়েছিল। এ বৎসর ২৮০টি ব্লকে ২৪৬.০০ লক্ষ চারাগাছ বিতরণের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে। এ কর্মসূচীতে সাধারণভাবে জ্বালানী, ছোট কাঠ এবং গো-খাদ্যের উপযোগী দ্রুত বর্ধনশীল প্রজাতির গাছের চারা তৈরী করা হবে এবং চারাগাছগুলির ২৫ শতাংশ ফলের গাছ হবে।

(৪) **অর্থকরী গাছের আবাদ ঃ** উত্তর এবং মধ্য বাংলার আনুমানিক ১,৪০০.০০ হেক্টর উৎপাদনশীল বনাঞ্চল প্রতি বৎসর কাটা হয়ে থাকে। অবশ্য এই গাছ কাটা দীর্ঘ-মেয়াদী এবং অনুমোদিত পরিকল্পনা অনুসারেই হয়। প্রতি মরশুমে শাল, সেগুন, চাঁপ, গামার, চিক্রাসী, চেলোনী প্রভৃতি মূল্যবান প্রজাতির বৃক্ষ এই এলাকায় পূর্ণবার রোপন করা হয়। এ জাতীয় বনাঞ্চল থেকে আহরিত কাঠ করাত কল, প্লাইউড, দিয়াশলাই এবং আসবাব তৈরীর কারখানাগুলির কাঁচামাল চাহিদা মেটানোর কাজে লাগে। এই উদ্দেশ্যে ১৯৮৫-৮৬ সালে ১.২৮১ হেক্টর পরিমাণ জমিতে ঐ গাছ

লাগাতে ৪৫.০০ লক্ষ টাকা বরাদ্দ ধরা হয়েছে।

**(গ) কাঠ আহরণের বিভাগীয় কর্মসূচী ঃ** এটি একটি গুরুত্বপূর্ণ কর্মসূচী, কারণ বিভাগীয় রাজস্বের ৭৫ শতাংশ এই কর্মসূচীর অধীনে আহরিত কাঠ বিক্রী করে হয়। নির্দিষ্ট বনঅঞ্চলগুলি থেকে কাঠ আহরণ করার ক্ষেত্রে ফড়িয়াদের অপসারণ এবং বনবাসী ও প্রান্তিক অধিবাসীদের এই কাজে যুক্ত করাই এই কর্মসূচীর উদ্দেশ্য। উন্নত মানের দেশী যন্ত্রপাতির সাহায্য উন্নত কাষ্ঠ আহরণ পদ্ধতি আয়ত্ত করার জন্য প্রায় ১,০০০ উদ্যোগী বনবাসী তরুনকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। ১৯৮৫-৮৬ সালে এই কর্মসূচীর জন্য ৮০.০০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

**(ঘ) মিশ্র কৃষি-বন-মৎস্য চাষ প্রকল্প ঃ** এটি একটি চালু বৈদিশিক সাহায্যপুষ্ট প্রকল্প। ১৯৮৫-৮৬ সাল এই প্রকল্পের জন্য নির্ধারিত ৫ বৎসরের মধ্যে তৃতীয় বৎসর। উত্তর বাংলার কেটে ফেলা বনাঞ্চলে গাছ লাগানোর সাথে সাথে তুলা, তৈলবীজ, সিট্রোনেলা ঘাস, হলুদ, অড়হর প্রভৃতি অর্থকরী ফসলের মিশ্র চাষ কৃষি-বন প্রকল্পের উদ্দেশ্য। সুন্দরবনের খাঁড়িগুলিতে মাছের চাষ করা বন-মৎস্য প্রকল্পের উদ্দেশ্য। বন-মৎস্য প্রকল্পের অধীনে আবাদকেন্দ্রগুলির গড় আয়তন ৪০.০০ হেক্টর। ভেটকী, চিংড়ী, পার্শে প্রভৃতি মাছের চাষ ছাড়াও সুন্দরবনের ক্ষয়িষ্ণু বনাঞ্চলগুলিতে নতুন করে গাছ লাগানো এই বন-মৎস্য প্রকল্পের উদ্দেশ্য। ১৯৮৫-৮৬ সালে ৫০০.০০ হেক্টর মিশ্র চাষ এবং ৬টি বন-মৎস্যক্ষেত্র তৈরীর জন্য ৫০.০০ লক্ষ টাকার বরাদ্দ রাখা হয়েছে।

**(ঙ) বনরক্ষী বাহিনী ঃ** উত্তরবাংলার উৎপাদনশীল বনাঞ্চল এবং দক্ষিণ-পশ্চিমের ল্যাটেরাইট অঞ্চলের বনগুলি সংগঠিত দুর্বৃত্তদের দৌরাত্ম্যে বিপদাপন্ন। কাঠ এবং জ্বালানীর অত্যধিক মূল্যবৃদ্ধি, ব্যাঙ-এর ছাতা মত গজিয়ে ওঠা করাতকলগুলি এবং প্রান্তিক অধিবাসীদের দারিদ্র্যই এই দৌরাত্ম্য ও লুন্ঠনের জন্য দায়ী। এটি একটি গুরুত্ব সমস্যা এবং বর্তমান বনরক্ষণ ব্যবস্থায় এ সমস্যার সমাধান খুবই কঠিন।

এ পরিস্থিতি প্রতিরক্ষাকল্পে ১৯৮৪-৮৫ সাল থেকে "বনরক্ষী বাহিনী" গঠনের একটি কর্মসূচী নেওয়া হয়েছে। ইতিমধ্যে ১৯৮৪-৮৫ সালে "বনরক্ষী বাহিনী"-র ৪টি দল গঠনের জন্য মঞ্জুরী দেওয়া হয়েছে। দার্জিলিং এবং জলপাইগুড়ি জেলায় এই দলগুলি মোতায়েন করা হবে। এই দলগুলি ভ্রাম্যমাণ হবে এবং উপদ্রুত রেন্জ ও বীটগুলির সাথে এদের বেতার যোগাযোগ থাকবে। ১৯৮৫-৮৬ সালের মধ্যেই এইদলগুলির গঠন সম্পূর্ণ হবে। সপ্তম যোজনায় বনরক্ষার জন্য কেন্দ্রীয় সাহায্যপুষ্ট একটি নতুন কর্মসূচীর প্রস্তাব রাখা হয়েছে। এই রক্ষীদলগুলির ব্যয় নির্বাহের জন্য এবং গাড়ী কেনা, বেতার যোগাযোগ স্থাপন, অস্ত্র ক্রয়, বাড়ী এবং ক্যাম্প নির্মাণ প্রভৃতি মূলধনী খাতে মোট ৭০.০০ লক্ষ টাকার বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে; এবং ৫০ শতাংশ অর্থাৎ ৩৫.০০ লক্ষ টাকা কেন্দ্রীয় সাহায্য হিসাবে দেখানো হয়েছে।

**(চ) উদ্যান ও কানন সৃষ্টি ও উন্নয়ন ঃ** এই চালু কর্মসূচীটি শহর এবং আধা শহরাঞ্চলে প্রাকৃতিক শ্রীবর্ধনের কাজে অত্যন্ত উপযোগী। এই কর্মসূচী ঐ অঞ্চলসমূহের অধিবাসীদের মধ্যে পারিপার্শ্বিক সবুজ শোভা রক্ষা ও অবসর বিনোদনের জন্য কানন ও উদ্যান সৃষ্টির উপযুক্ত মানসিকতা তৈরী করতে সাহায্য করছে। জেলা সদর ও মহকুমা শহরের পৌরসভাগুলির কাছ থেকে তাঁদের এলাকায় উদ্যান ও কানন স্থাপনের প্রস্তাব ক্রমশঃই বেশী করে আসছে। কয়েকটি স্থাপনে এগিয়ে আসছেন। বর্তমান উদ্যানগুলির রক্ষণাবেক্ষণ এবং উন্নতি করার কাজ অব্যাহত থাকবে। ১৯৮৫-৮৬

সালের জন্য এ বাবদ ১৪.০০ লক্ষ টাকার বরাদ্দ রাখা হয়েছে।

(ছ) গবেষণা ও প্রশিক্ষণ প্রকল্প : কেন্দ্রীয় সরকার নির্দেশিকার ভিত্তিতে এই সম্পর্কিত একটি প্রকল্পের রচনা করা হয়েছে। সপ্তম যোজনাকালে এই প্রকল্পে ৬ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব আছে এবং বিষয়টি বিশ্বব্যাঙ্কের সহায়তায় জন্যে পেশ করা হচ্ছে। ১৯৮৫-৮৬ আর্থিক বছরে এ বাবদ মাত্র ২ লক্ষ টাকা ধার্য হয়েছে।

(জ) মৃত্তিকা ও জল-সংরক্ষণ : "সংরক্ষণমূলক বনসৃজন" ও "বৈদেশিক সাহায্যপ্রাপ্ত পরীক্ষামূলক মৃত্তিকা ও জল-সংরক্ষণ প্রকল্প" নামক দুটি চালু প্রকল্পের কাজ ১৯৮৫-৮৬ আর্থিক বছরেও অব্যাহত থাকবে। এই বছরে এই দুটি প্রকল্পের অধীনে প্রস্তাবিত ব্যয় ৮০ লক্ষ টাকা, প্রকল্প দুটিতে বনসৃজনের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ১,৭০০ হেক্টর।

এই প্রকল্প দুটি ছাড়া আরও চারটি কেন্দ্রীয় সরকার সাহায্যপুষ্ট প্রকল্পের কাজও ১৯৮৫-৮৬ সালে চালিয়ে যাওয়া হবে। এই প্রকল্পগুলির জন্যে মোট ধার্য ২৩৬ লক্ষ টাকার পুরোটাই পাওয়া যাবে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে - ৫০ শতাংশ ঋণ ও ৫০ শতাংশ অনুদানরূপে। ১৯৮৫-৮৬ সালে প্রকল্পগুলির অধীনে বনসৃজনের বস্তুগত লক্ষ্যমাত্রা হলো :

| প্রকল্প | কাজের লক্ষ্যমাত্রা (হেক্টর অনুযায়ী) |
|---|---|
| ১। কংসাবতী নদী অববাহিকায় মৃত্তিকা সংরক্ষণ | ৬০০.০০ |
| ২। তিস্তা নদীর অববাহিকায় মৃত্তিকা সংরক্ষণ | ১১০.০০ |
| ৩। হিমালয় অঞ্চলে সুসংহত মৃত্তিকা ও জল সংরক্ষণ | ৪০০.০০ |
| ৪। গাঙ্গেয় উপত্যকায় বন্যা নিয়ন্ত্রণের সুসংহত কর্মসূচী | ২,০০০.০০ |

(ঝ) বন্যপ্রাণী সংরক্ষণ ও উন্নয়ন : হিমালয়ের রডোডেনড্রন সারি থেকে সুন্দরবনের ম্যানগ্রোভ অরণ্য পর্যন্ত পশ্চিমবঙ্গের অরণ্য পরিমণ্ডলের যে বৈচিত্র্য তা আমাদের গর্বের বিষয়। বিভিন্ন পরিমণ্ডলের বন্যপ্রাণীর মধ্যে এই বৈচিত্র্যের প্রতিফলন ঘটেছে। রাজ্যের সকল অভয়ারণ্য সহ জাতীয় উদ্যান এবং অন্যান্য সংরক্ষিত এলাকায় বন্যপ্রাণী সংরক্ষণ ও উন্নয়নের প্রয়োজন অনস্বীকার্য।

ষষ্ঠ পরিকল্পনায় কেন্দ্রীয় সরকারের সহায়তায় যে চারটি প্রকল্প রূপায়িত হচ্ছিল সেগুলির কাজ ১৯৮৫-৮৬ সালেও চালু রাখার প্রস্তাব করা হয়েছে। এই প্রকল্পগুলি রাজ্যের দুটি ব্যাঘ্রপ্রকল্প এবং জলদাপাড়া ও অন্যান্য অভয়ারণ্যসহ কুমীর প্রজনন উন্নয়নের জন্য রূপায়িত হচ্ছে। এই চারটি প্রকল্প বাবদ বরাদ্দকৃত ৬৪ লক্ষ টাকার মধ্যে ৩২ লক্ষ টাকা পাওয়া যাবে কেন্দ্রীয় সাহায্যরূপে।

'জাতীয় বন্যপ্রাণী কর্মসূচী' অনুযায়ী ১৯৮৫-৮৬ সালে কেন্দ্রীয় সরকারের সহায়তায় আরও চারটি নতুন প্রকল্পের সূচনার প্রস্তাব আছে। ১৯৮৫-৮৬ সালে এই প্রকল্পগুলির জন্য ধার্য

হয়েছে ১৬ লক্ষ টাকা যার মধ্যে ৮ লক্ষ টাকা কেন্দ্রীয় সাহায্য হিসাবে ধরা হয়েছে। প্রকল্পগুলি নিম্নরূপঃ

১। প্রকৃতি-শিক্ষা ও তার ব্যাখ্যা।

২। দার্জিলিং পার্বত্য অঞ্চলে সিংগালিনা জাতীয় উদ্যান নির্মাণ।

৩। বিপদাপন্ন প্রজাতির কৃত্রিম প্রজনন কেন্দ্র।

৪। বন্যপ্রাণী হত্যা ও বন্যপ্রাণী সংক্রান্ত অবৈধ ব্যবসায় নিয়ন্ত্রণ।

বন্যপ্রাণী সংরক্ষণ উদ্দেশ্যে রাজ্যের অন্যান্য অভয়ারণ্য সমেত কিছু নির্দিষ্ট এলাকায় একটি পৃথক প্রকল্পের কাজ রাজ্য সরকার চালাচ্ছেন। এই উদ্দেশ্যে ১৯৮৫-৮৬ সালের ব্যয়-বরাদ্দ ১০.০০ লক্ষ টাকা ধার্য হয়েছে।

(ঞ) বনের উপকণ্ঠবাসী জনসাধারণের অর্থনৈতিক পুনর্বাসন ঃ আজ আমরা সকলে বুঝতে পেরেছি যে, বনের শ্রীবৃদ্ধির সঙ্গে বনের উপকণ্ঠে বসবাসকারী জনসাধারণের অর্থনৈতিক অবস্থার যোগ অতি নিবিড়। এই শ্রেণীর মানুষের দারিদ্র্য না ঘুচলে বনজ সম্পদের উপযোগিতা সম্পর্কে কোনরূপ প্রচারই তাদের বনলুঠেরাদের অসৎ চক্র থেকে বিচ্ছিন্ন করতে পারবে না। বনের উপকণ্ঠের অধিবাসীদের অর্থনৈতিক উন্নতি এবং জ্বালানী, ছোট কাঠ বা পশুখাদ্য প্রভৃতি বনজ সম্পদের বিলি ব্যবস্থার নিয়মের পরিবর্তনই একমাত্র পরিবর্তন ঘটাতে পারে।

এই উদ্দেশ্য মনে রেখেই সপ্তম পরিকল্পনায় অন্তর্ভুক্ত করার জন্য এই নতুন প্রকল্পটির। প্রস্তাব রাখা হয়েছে। প্রকল্পটির জন্যে প্রস্তাবিত ধার্যটাকার পরিমাণ ৮ লক্ষ টাকা যার অর্ধেক বা ৪ লক্ষ টাকা ধরা হয়েছে কেন্দ্রীয় সাহায্যরূপে। এই বছরে এই প্রকল্পটির অধীনে দুটি পরীক্ষামূলক কর্মপ্রকল্পের সূচনা করা হবে - একটি দক্ষিণ পশ্চিমবঙ্গের রাঢ় অঞ্চলে এবং অপরটি উত্তরবঙ্গের তরাই অঞ্চলে। ১৯৮৫-৮৬ সালে এই দুই অঞ্চলের অন্ততঃ ৪০০টি পরিবারকে এই প্রকল্পের আওতায় আনা যাবে।

(ট) বনাঞ্চলের গ্রাম ঃ অতীতে অনুন্নত যোগাযোগ ব্যবস্থার জন্য সুষ্ঠু ও বিজ্ঞানসম্মত বনসংরক্ষণের কাজে যথেষ্ট সংখ্যক মজুর পাওয়া কষ্টকর ছিল। এই অসুবিধাগুলি দূর করার জন্যে বনে গ্রাম স্থাপন শুরু হয়। বনসংক্রান্ত কাজের বিনিময়ে গ্রামবাসীদের বাস্তুজমি ও চাষের জমি দেওয়া হত। কিন্তু জমির উপর তাদের কোন মালিকানা না থাকায় সাধারণ গ্রামবাসীরা উন্নয়নের যেসব সুযোগ-সুবিধা পেয়ে থাকেন তা থেকে তাঁরা বঞ্চিত ছিলেন। প্রয়োজনমত সার, কীটনাশক ইত্যাদি ব্যবহার না করার ফলে এদের জমির উৎপাদনও কম। বনবাসীরা যাতে ব্যাঙ্ক বা অন্য অর্থকরী প্রতিষ্ঠান থেকে ঋণ পেতে পারে এবং এবং বিভিন্ন অর্থনৈতিক কর্মসূচীর সুবিধা দেবার সিদ্ধান্ত হয়েছে। শুধুমাত্র দার্জিলিং সদর, কার্শিয়াং ও কালিম্পং মহকুমায় জমির উর্ধ্বসীমা ধার্য হয়েছে ০.৬০ হেক্টর। এই 'লীজ' প্রথম পর্যায়ে বলবৎ থাকবে ২০ বছরের জন্যে এবং পরে পুনর্নবীকরণের ভোগদখল করতে পারবে। বাসগৃহ নির্মাণ, কৃষি বা পশুপালনের জন্যে ঋণের প্রয়োজনে ব্যাঙ্ক বা সমবায় প্রতিষ্ঠানের কাছে বন্ধক রাখা ছাড়া অন্য কোনভাবে এই জমি হস্তান্তর করা বন্ধক রাখা যাবে না।

(ঠ) পরিচালন ব্যবস্থার উন্নতি ঃ এই প্রকল্পের মূল লক্ষ্য হচ্ছে বেতার যোগাযোগ ও দ্রুত

পরিবহণ ব্যবস্থার মাধ্যমে অপরাধপ্রবণ অঞ্চলগুলিতে রক্ষাকার্য জোরদার করা। ১৯৮৫-৮৬ সালে এই প্রকল্পের জন্যে ধার্য টাকার পরিমাণ ৫ লক্ষ টাকা, যার বেশির ভাগটাই ব্যয় হবে ২৪-পরগণা বনবিভাগে বেতার যোগাযোগ ব্যবস্থা চালু করতে এবং কিছু যন্ত্রচালিত নৌকা কেনার জন্য। পুরুলিয়া এবং মেদিনীপুর (পশ্চিম) বনবিভাগের অধীনস্থ অপরাধপ্রবণ অঞ্চলগুলিতে ব্যবহারের উদ্দেশ্য দুটি টহলদারি গাড়িও কেনা হবে।

৭। পশ্চিমবঙ্গ বন-উন্নয়ন নিগম ঃ পশ্চিমবঙ্গ বন-উন্নয়ন নিগম কাঠ সংগ্রহ, বৃক্ষরোপণ, পার্বত্য অঞ্চলে পথঘাট নির্মাণ, কাঠচেরাই কলের পরিচালন, বিদ্যুৎবাহী খুঁটির সংরক্ষণ প্রভৃতি কাজের পাশাপাশি গুদামজাত বনজ সম্পদ নিলামের মাধ্যমে বিক্রয় করা, বিভিন্ন কারখানা, রেলওয়ে ও পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে কাঠ বন্টন, রাজ্য জুড়ে খুচরা বিক্রেতার মাধ্যমে সাধারণ মানুষকে কাঠ সরবরাহ ইত্যাদি কাজও করে চলেছে। লবণহ্রদে অবস্থিত নিজস্ব বিক্রয়কেন্দ্র থেকে কাঠ ও কাঠজাত দ্রব্যের বিক্রিও সুষ্ঠুভাবে চলছে।

বন-উন্নয়ন নিগম মেদিনীপুর জেলায় অদক্ষ গ্রামীণ জনগণকে নিয়োগ করে একটি কাজু উৎপাদন প্রকল্পের কাজ শুরু করেছে। এই প্রকল্পে প্রথম দুই বছরে ৫৮০ হেক্টর জমিতে জমিতে রোপণকার্যের লক্ষ্যমাত্রা পূরণ হয়েছে। আগামী বছরের ধার্য লক্ষ্যমাত্রা ৪২০ হেক্টর।

সরাসরি প্রকৃত ব্যবহারকারীদের কাছে তৈরী দরজা, জানালা, আসবাবপত্র ইত্যাদি বিক্রয় করার উদ্দেশ্য কর্পোরেশন কলকাতার উপকণ্ঠে সল্টলেকে একটি সংস্থা স্থাপন করেছে। এই সংস্থার একটি আধুনিক কারখানা শীঘ্রই চালু করার পরিকল্পনা আছে।

চেরাই কাঠ 'সিজনিং' (Seasoning) করার জন্য ইতিমধ্যে ভুট্টাবাড়ি এবং মাদারিহাটে দুটি সৌরশক্তিচালিত কাঠ শুকানোর যন্ত্র (চুল্লী) বসানো হয়েছে। এ ছাড়া শিলিগুড়ির কাছে সরুগারাতে আরো একটি যন্ত্র বসান হচ্ছে।

কর্পোরেশন চায়ের পেটির 'ব্যাটেন' তৈরী করার জন্যও দুটি বিশেষ ধরণের কাঠচেরাই মেশিন বসিয়েছে - এর একটি মাদারিহাটে ও অপরটি কালিম্পং মহকুমার ভুট্টাবাড়িতে বসানো হয়েছে। এ ছাড়াও মাদারিহাটে খয়ের উৎপাদনের একটি কেন্দ্র গত বছরে কাজ শুরু করেছে। কর্পোরেশনের ১৯৮৪-৮৫ সালের আয়-ব্যয়ের চিত্রটি নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| বিক্রয়মূল্য ও অন্যান্য আয় থেকে | - | টাঃ ৬৭৪.১৩ লক্ষ |
| রাজস্ব খাতে খরচ | - | টাঃ ৬৬৬.৭৮ লক্ষ |
| উদ্বৃত্ত | - | টাঃ ৭.৩৫ লক্ষ |

১৯৮৫-৮৬ সালের জন্য কর্পোরেশন ৮৫০.৪১ লক্ষ টাকার একটি বৃহত্তর কর্মসূচী স্থির করেছে। এর মধ্যে ৭৬৩.৩১ লক্ষ টাকা রাজস্ব খাতে খরচ বাবদ এবং মেশিনপত্র ক্রয়, রাস্তাঘাট নির্মাণ ও বনাঞ্চলের গ্রামবাসীদের আবাস প্রকল্প সহ স্টাফ কোয়ার্টাস নির্মাণ ইত্যাদি মূলধনী খরচ বাবদ ৮৭.১০ লক্ষ টাকা ধার্য করা হয়েছে। এই বছরে আয়ের পরিমাণ বেড়ে গিয়ে দাঁড়াবে ৭৭১.৪২ লক্ষ টাকায়।

উৎপাদনের ধার্য লক্ষ্যমাত্রা :

| | | |
|---|---|---|
| গুঁড়ি কাঠ | ৩৭,৫১৫ | ঘন মিটার |
| চেরাই কাঠ | ১৮,৮০০ | " |
| জ্বালানী কাঠ | ৩৭,২০০ | " |
| মন্ড প্রস্তুতের জন্য কাঠ | ১,৮০০ | মেট্রিক টন |
| কাঠকয়লা | ১,০৮,০০ | ব্যাগ |

আশা করা যাচ্ছে, কর্পোরেশনের পরিচালনাধীন বজবজে অবস্থিত অলোক উদ্যোগ বনস্পতি ও প্লাইউড্ লিঃ' শিল্প সংস্থাটি ১৯৮৪-৮৫ সালে ৭.২০ লক্ষ বর্গ মিঃ বর্গ মিঃ প্লাইউড (৪ মি.মি. পুরু) উৎপাদনে সক্ষম হবে যার বিক্রয়মূল্য ধার্য করা হয়েছে ১৫৯.০০ লক্ষ টাকা। এর থেকে লাভ হবে ২.৩৫ লক্ষ টাকা। 'অলোক উদ্যোগ বনস্পতি ও প্লাইউড লিঃ' ১৯৮৫-৮৬ সালে ৯ লক্ষ বর্গ লিঃ (৪মি.মি.পুরু) পরিমাণ প্লাইউড উৎপাদন করবে যার বিক্রয়মূল্য হবে প্রায় ২.১৬ কোটি টাকা। আশা করা যাচ্ছে ১৯৮৫-৮৬ সালে এই প্রতিষ্ঠানটি ৩.৯৫ লক্ষ টাকা লাভ করতে সক্ষম হবে।

৮। **ওয়েষ্ট বেঙ্গল পাল্পউড্ ডেভেলপমেন্ট কর্পোরেশন লিঃ :** ওয়েষ্ট বেঙ্গল পাল্পউড ডেভেলপমেন্ট কর্পোরেশন লিঃ একটি যৌথ মূলধনী সংস্থা। ১৯৮২ সালে এটি গঠিত হয়। ওয়েষ্ট বেঙ্গল ফরেস্ট ডেভেলপমেন্ট কর্পোরেশন টিটাগড় পেপার মিলস্ লিমিটেড-এর সঙ্গে এই যৌথ প্রকল্প রূপায়ণে অংশ নিচ্ছে। যৌথপ্রকল্পে রাজ্য সরকার ও টিটাগড় পেপার মিলস্-এর তরফে ৫০:৫০ হারে মূলধন বিনিয়োগ করা হচ্ছে। এই কোম্পানীর মূল উদ্দেশ্য রাজ্যের কাগজকলগুলিতে সরবরাহের উদ্দেশ্যে অনাবাদী জমিতে কাষ্ঠমন্ডের উপযোগী বৃক্ষের ও বাঁশের আবাদ করা। কোম্পানীর পরিচালনায় গাছ লাগানোর কাজ ১৯৮২ সালে শুরু হয়েছিল। ১৯৮৪ সাল পর্যন্ত ৭৯৬ হেক্টর পরিমাণ এলকায় বৃক্ষরোপণ করা হয়েছে এবং ১৯৮৫ সালে বৃক্ষরোপণের জন্য ১,১০০ হেক্টর পরিমাণ এলাকা নির্ধারিত হয়েছে।

৯। **অন্যান্য কর্মসূচী :** অন্যান্য কর্মসূচীর মধ্যে আছে গৃহনির্মাণের কর্মসূচী, রাস্তাঘাট নিমার্ণ, কর্মচারী ও শ্রমিকদের সুযোগ-সুবিধা প্রদান, পরিসংখ্যান সেল, পরিকল্পনা সেল, বনগবেষণা ইত্যাদি। এই কর্মসূচীগুলির মধ্যে গৃহনির্মাণ প্রকল্পের জন্য ৩০.০০ লক্ষ টাকার সংস্থানই একমাত্র উল্লেখযোগ্য। অবশ্য বিভিন্ন স্থানে বন-কর্মীদের (Field Executives) বাসস্থানের সুযোগ-সুবিধার অপ্রতুলতার কথা চিন্তা করলে গৃহনির্মাণ কর্মসূচীর জন্য ৩০.০০ লক্ষ টাকা যথেষ্ট নয়।

১০। আমি বিশেষভাবে একথা বলতে চাই যে আমাদের বন উন্নয়ন সংক্রান্ত কার্যক্রমের মূল লক্ষ্য হচ্ছে পতিত জমিতে অধিক পরিমাণে গাছ লাগানো ও ক্ষয়িষ্ণু বনাঞ্চলের নবীকরণ। এই কাজের মাধ্যমে উল্লেখযোগ্যভাবে গ্রামীণ মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হয়েছে এবং এই কর্মসূচী তাঁদের কাছে বনবিভাগের কাজকে অর্থবহ করে তুলেছে। গ্রামবাসীদের সচেতনতা ক্রমেই বাড়ছে। আমার বিভাগের কর্মসূচীকে আরও সুদৃঢ় করার জন্য আমি তাঁদের সহযোগিতা প্রার্থনা করছি।

১১। আমি আশা করি যে, ৫৮নং দাবীর অধীন মুখ্যখাত "৩১৩-বন (লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং ব্যতিরেকে)" এবং "৫১৩-বনের মূলধনী ব্যয়" বাবদ ২১,৪৯,৫৭,০০০ (একুশ কোটি উনপঞ্চাশ লক্ষ সাতান্ন হাজার) টাকার ব্যয় মঞ্জুরীর যৌক্তিকতা ব্যাখা করতে সমর্থ হয়েছি।

১২। এই কথাগুলি বলে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ৫০নং দাবীর অন্তর্গত মুখ্যখাত "৩১৩-বন (লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং ব্যতিরেকে)" এবং "৫১৩-বনের মূলধনী ব্যয়" এর জন্য মোট ২১,৪৯,৫৭,০০০ (একুশ কোটি উনপঞ্চাশ লক্ষ সাতান্ন হাজার) টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করছি।

## Demand No. 58

**Mr. Deputy Speaker :** All the Cut Motions are in order and taken as moved.

**Shri Kashinath Misra :** Mr. Speaker, Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100—

**Mr. Deputy Speaker :** Now, Shri Kashinath Misra.

**শ্রী কাশী নাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নবাগত বন মন্ত্রী মহাশয় যে বাজেট ভাষণ দিয়েছেন আমি আমার কাট মোসানের মাধ্যমে তার বিরোধীতা করে বক্তব্য শুরু করছি। বন সম্পদের উপর পশ্চিমবাংলার প্রকৃতির পূর্ণ রূপ নির্ভর করছে। বনাঞ্চল রক্ষা, প্রাকৃতিক পরিবেশ অক্ষুন্ন রাখার জন্য বনাঞ্চল তৈরী করার জন্য আমরা বিভিন্ন ভাবে নানান কথাবার্তা বলে থাকি। এই পরিপ্রেক্ষিতে আমরা বলতে পারি যে, ভৌগলিক পরিবেশ অনুযায়ী ৩৩ শতাংশ বনভূমি আমাদের থাকা উচিত। সেখানে আমরা ১৩.৪ শতাংশ বনভূমি দেখতে পাচ্ছি। পশ্চিমবাংলার বন সম্পদ যে অবস্থার মধ্যে পড়ে আছে সেখানে আমরা নতুন বন সম্পদ ঠিকমতভাবে এখনো পর্যন্ত তৈরী করতে পারিনি। এই বন সম্পদ তৈরী করার জন্য মন্ত্রী মহাশয় ১৯৮৫/৮৬ সালে ৬১ কোটি ৪৯ লক্ষ ৫৪ হাজার টাকা চেয়েছেন। ১৯৮৪/৮৫ সালে ২১ কোটি ১৮ লক্ষ ১৬ হাজার টাকা চেয়েছিলেন। এর মধ্যে ১৭ কোটি ৫০ লক্ষ ৯৩ হাজার টাকা খরচ করতে পেরেছিলেন, প্রায় ৩ কোটির মত টাকা তিনি খরচ করতে পারেন নি।

**[6.35-6.45 p.m.]**

এবারে ২১ কোটি ৪৯ লক্ষ ৫৭ হাজার টাকা চেয়েছেন। গতবারে ষ্টেট এ্যানুয়াল প্ল্যানের যে বাজেট এষ্টিমেট ছিল তার পরিমাণ হচ্ছে ৮ কোটি ৮৫ লক্ষ ৮৬ হাজার টাকার এবং সেখানে খরচ হয়েছিল ৬ কোটি ৮ লক্ষ ৮৭ হাজার টাকা। এ ক্ষেত্রেও আপনার দপ্তর পুরো টাকাটা খরচ করতে পারেন নি। ফরেষ্টের ব্যাপারে রিসার্চের জন্য ১৯৮৪/৮৫ সালে বরাদ্দ ছিল ৩ লক্ষ টাকা, সেখানে দেখা গিয়েছে ২ লক্ষ ১০ হাজার টাকা খরচ হয়েছে। ফরেষ্টের প্রটেকসানের জন্য ১৯৮৪/৮৫ সালে ষষ্ঠ পরিকল্পনাতে বরাদ্দ ছিল ৬০ লক্ষ ৩০ হাজার টাকা, সেখানে খরচ হয়েছে মাত্র ২০ লক্ষ ৩০ হাজার টাকা। সব টাকা আপনার দপ্তর খরচ করতে পারেন নি। তারপর প্রিজারভেসান অব ওয়াইল্ড লাইফ বলে সরকারের যে পরিকল্পনা আছে তারজন্য ১৯৮৫/৮৬ সালে বরাদ্দ চাওয়া হয়েছে ৫৮ লক্ষ ৪০ হাজার টাকা। গতবারে এ বাবদে বরাদ্দ ছিল ৪৪ লক্ষ ৯১ হাজার টাকা এবং সেখানে খরচ হয়েছে ৪৫ লক্ষ ৬০ হাজার টাকা। মেনটেন্সের জন্য ১৯৮৪/৮৫ সালে খরচ হয়েছিল ১০ লক্ষ ৫০ হাজার টাকা আর এবারে চেয়েছেন ১১ লক্ষ ৬০ হাজার টাকা। স্যার, ১৯৮৩/৮৪ সালে এই বনজ সম্পদ থেকে সরকারের রেভিনিউ আদায় হয়েছিল ২ হাজার ৭৭৭.২৮ লক্ষ টাকার মতন, ১৯৮২/৮৩ সালে ২ হাজার ৩৭৪.৪০ লক্ষ টাকার মতন এবং এবারে আশা করছেন ২৬ কোটি টাকার মতন

পাওয়া যাবে। মাননীয় মন্ত্রীমহাশয় বন সম্পদ নতুন করে সৃষ্টি করার ও বন সম্পদ সংরক্ষণ করার কথা বলেছেন এবং এর শ্রীবৃদ্ধি কামনা করেছেন এর প্রসঙ্গে মাননীয় মন্ত্রীমহাশয়কে বলব, আমরা দেখছি, প্ল্যানটেসানের কাজ ঠিক মত হচ্ছে না। বিভিন্ন জায়গায় নজরদার রাখা থেকে আরম্ভ করে আরো ব্যবস্থা নেওয়ার কথা আপনি বলেছেন কিন্তু সেগুলি ঠিকমত কার্যকরী হচ্ছে না। আমরা দেখছি প্রত্যেকবার বর্ষার আগে একই রাস্তার একই ধারে গাছ লাগানো হচ্ছে কিন্তু সেই গাছগুলির উপযুক্ত পরিচর্যা বা রক্ষণাবেক্ষণ হচ্ছে না। এরজন্য আপনি অনেক শ্রমদিবস তৈরী করছেন, স্যার, নজরদার রাখার ব্যবস্থা করছেন কিন্তু সেখানে আমরা দেখছি প্রকৃতপক্ষে সম্পদ সৃষ্টি হচ্ছে না। প্রত্যেকবারই সেখানে গাছ নষ্ট হয়ে যাচ্ছে। পুরাতন গাছ কেটে নতুন গাছ লাগানোর যে কথা বলেছেন তাতে পরিবেশ নষ্ট হচ্ছে এবং তারফলে খরা, বন্যা ইত্যাদি হচ্ছে। তা ছাড়া এর ফলে সমুদ্রের পাড় এবং নদীর পাড়ে ভাঙ্গন দেখা দিচ্ছে। গঙ্গা, পদ্মার পাড় থেকে গাছ কমে যাবার জন্য সেখানে পাড় ভাঙছে। স্যার, যে বন সম্পদ পরিবেশকে দূষণ মুক্ত রাখতে সাহায্য করে সেই বন সম্পদ আমরা দেখছি ক্রমশঃ হ্রাস পাচ্ছে। আজকে বন দপ্তরের বিভিন্ন কাজের মধ্যে যে অব্যবস্থা রয়েছে সেগুলির প্রতিই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সরকার বন সংরক্ষণ এবং বনজ সম্পদ বৃদ্ধির জন্য বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করেছেন। কিন্তু এই কাজের জন্য প্রথমেই যেটা দরকার সেটা হচ্ছে বন এলাকা আরো বৃদ্ধি করা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমি একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি সেটি হচ্ছে, দীর্ঘ দিন বন বিভাগের সঙ্গে যুক্ত যে সমস্ত আবাদী জমি রয়েছে সে জমি গুলিতে আজকে এক ফসল, দু ফসল, তিন ফসল পর্যন্ত হচ্ছে। সেগুলি এখনো পর্যন্ত ভূমি-রাজস্ব বিভাগের কাছে হস্তান্ত করা হয়নি। ফলে এই সব জমিতে যে সমস্ত প্রান্তিক চাষী, ভাগচাষী ফসল উৎপাদন করছে তারা একটা অনিশ্চয়তার মধ্যে রয়েছে, এমন কি তারা অনেক সময়ে বিপদগ্রস্ত হয়ে পড়ে। তা ছাড়া আমরা দেখছি অনেক জায়গায় বনাঞ্চলের পাশেই শিল্পাঞ্চল গড়ে উঠেছে এবং সেখানে বন দপ্তরের জমি শিল্পাঞ্চল গড়ার কাজে হস্তান্তর করা প্রয়োজন, কিন্তু তা ঠিক সময় মত করা হচ্ছে না। ফলে শিল্পাঞ্চল গড়ার ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি হচ্ছে। এই যে ডিলেড্ পলিসি সরকারের রয়েছে, এই পলিসির জন্য বিভিন্ন বিভাগের কাজে ক্ষতি হচ্ছে, ফলে রাজ্যের উন্নয়নমূলক কাজই বিলম্বিত হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে এ বিষয়ে আমি বাঁকুড়া জেলার গঙ্গাজলঘাটি থানার লটীয়াবনীতে যে ৬০০ মেগাওয়াটের থার্মাল পাওয়ার ষ্টেসন করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে সেই পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে বর্তমানে যে অসুবিধার সৃষ্টি হচ্ছে সেটা একটু দেখতে অনুরোধ করছি। সেখানে ভেষ্টিভ জমি আছে, রায়তি জমি আছে এবং তার পাশেই ফরেস্ট দপ্তরের জমি আছে কিন্তু সে জমি এখনো পর্যন্ত বিদ্যুৎ দপ্তরকে দেওয়ার ব্যবস্থা করা হয়নি। বিদ্যুৎ দপ্তর যদি সময় মত ফরেষ্ট দপ্তরের কাছ থেকে জমি না পায় তাহলে ঐ থার্মাল পাওয়ার ষ্টেশন করার কাজ ব্যাহত হবে। পশ্চিমবাংলার বিভিন্ন প্রান্তে বনাঞ্চলের যে সমস্ত জমি অন্য দপ্তরের কাজে লাগাতে পারে সে সমস্ত জমি অন্য দপ্তরগুলিতে হস্তান্তর করার ক্ষেত্রে আমরা দেখছি খুবই দেরি হয়। ফলে সে সমস্ত দপ্তরের কাজে অসুবিধা সৃষ্টি হয়। সুতরাং মন্ত্রী মহাশয়ের এই দিকে একটু লক্ষ্য দেওয়া উচিত। তবে তাঁকে সব চেয়ে বেশী লক্ষ্য দিতে হবে বনজ সম্পদ রক্ষা করার দিকে। বন বিভাগের অধীন বহু জমিতে কোয়রি এবং মাইনস আছে, যেগুলি আনঅথরাইসড্ অপারেশান হয়ে আছে, সে সমস্তগুলিকে বন বিভাগের তরফ থেকে ঠিকভাবে সদ্ব্যবহার করা হচ্ছে না। ফলে সরকারের বহু টাকার অপচয় হচ্ছে। এগুলিকে সদ্ব্যবহার করতে পারলে সরকারের রেভিনিউ বাড়বে। সুন্দরবনে অন্তর অরণ্য থেকে আরম্ভ করে বিভিন্ন এলাকায় যেসমস্ত বনজ সম্পদ আছে সে সমস্ত

সম্পদের জন্য আমরা গর্ব করতে পারি। কিন্তু আজকে বন বিভাগের ব্যর্থতায় সুন্দরবনের বিভিন্ন এলাকা মরুভূমিতে পরিণত হচ্ছে। এর মূল কারণ হচ্ছে বেআইনী গাছ কাটা। আজকে বন বিভাগের প্রধান এবং প্রথম কাজ হওয়া দরকার বেআইনীন গাছ কাটা বন্ধ করা। আজকে পশ্চিমবঙ্গের বিভিন্ন প্রান্তে এই জিনিষ হচ্ছে। বেআইনীভাবে গাছ কাটার ফলে যেমন বনজ সম্পদ নষ্ট হচ্ছে, সরকারের আর্থিক ক্ষতি হচ্ছে তেমন আবার প্রাকৃতিক ভারসাম্যও নষ্ট হচ্ছে। এ বছর মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর এই ব্যয় বরাদ্দ প্রস্তাবের মধ্যে দিয়ে ২ কোটি টাকার রেভিনিউ আদায় হবে বলে আশা প্রকাশ করেছেন। আমি তাঁকে বলব যে, তাঁর বিভাগের পক্ষে আরো বেশী টাকা আদায় করা সম্ভব হবে যদি তিনি সুন্দরবন থেকে আরম্ভ করে পশ্চিমবঙ্গের বিভিন্ন প্রান্তের বেআইনী গাছ কাটা বন্ধ করতে পারেন এবং মধু ইত্যাদি যে সমস্ত বনজ সম্পদ আছে সে গুলিকে সঠিকভাবে সংগ্রহ করতে পারেন। আমি জানি মধু সংগ্রহের ব্যাপারে যে পরিকল্পনা আছে সে পরিকল্পনা সঠিকভাবে কার্যকরী হচ্ছে না।

**[6.45-6.55 p.m.]**

তাছাড়া বনের জন্তু-জানোয়ার সে বাঘ থেকে বলুন, গন্ডার থেকে বলুন এবং হাতি থেকে আরম্ভ করে বলুন এগুলিকে রক্ষনা-বেক্ষনের জন্য যে অভয়ারণ্য তৈরী করেছেন সেই অভয়ারণ্যগুলিকে আরোও জোরদার করা উচিৎ এবং সেখানে প্রাকৃতিক সৌন্দয্য বাড়াতে গেলে অভয়ারণ্যের প্রয়োজন আছে। বনের পশুর সংখ্যা বৃদ্ধি করার প্রয়োজন আছে। তাছাড়া আপনি যে পার্ক তৈরী করার পরিকল্পনা করেছেন সেই পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই বিভিন্ন জেলায় জেলায় এবং ব্লকে ব্লকে এই রকম বহু জায়গায় পার্ক তৈরী করে সেখানকার সৌন্দর্য্য বাড়াতে পারেন এবং সেখানকার বিউটি রক্ষা করতে পারেন। এইভাবে শহরাঞ্চলে বলুন কিম্বা গ্রামাঞ্চলে বলুন নতুন করে বিউটি তৈরী করতে পারেন। আপনি সেইদিক থেকে যে কাজ আরম্ভ করেছেন সেই কাজটিকে ত্বরান্বিত করার প্রয়োজন আছে। সেক্ষেত্রে ত্বরান্বিত করার ব্যাপারে অভাব দেখতে পাচ্ছি। যদি ঠিকমত ত্বরান্বিত করা যায় তাহলে সৌন্দর্য্য নষ্ট হবে না। এছাড়া আর একটি জিনিষ দেখতে পাচ্ছি, এটা শুধু পশ্চিমবাংলায় নয়, গোটা ভারতবর্ষে বন-সম্পদ ক্রমাগত হ্রাস পাচ্ছে এবং এই হ্রাস পাওয়ার জন্য শুধু পশ্চিমবাংলায় নয়, গোটা ভারতবর্ষের চেহারা পাল্টে যাচ্ছে। বন সম্পদ যদি ঠিকমতভাবে তৈরী করতে না পারি তাহলে আবহাওয়ার পরিবর্তন হয়। এই আবহাওয়ার পরিবর্তনের জন্য আজকে আমরা দেখতে পাচ্ছি কাল-বৈশাখী ঠিক সময়ে হচ্ছে না, বর্ষা ঠিক সময়ে হচ্ছে না। সুতরাং আবহাওয়ার পরিবর্তন ঘটে যাচ্ছে। সেইজন্য ঠিকভাবে বনকে তৈরী করতে হবে। আগে বনগুলি জমিদারদের হাতে ছিল। এখন সেটা সরকারের হস্তগত হয়েছে। সেইজন্য বন রক্ষার জন্য যে ব্যবস্থা গ্রহণ করেছেন তাকে স্থানীয় অধিবাসীদের এই কাজে যুক্ত করে আরোও জোরদার করা উচিৎ, তা না হলে বন মরুভূমিতে পরিণত হবে। আপনি যতই পরিকল্পনা গ্রহণ করুন এবং কেন্দ্রীয় সরকার যতই আপনাকে সাহায্য করুন এবং বন সম্পদ আপনি রক্ষা করতে পারবেন না। সুতরাং বন রক্ষার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করে বন-সৃজন থেকে আরম্ভ করে সুন্দর এবং সার্থক করার জন্য যে চিন্তা-ভাবনা আছে সেটা বাস্তবে রূপদান করুন। আমি এই জিনিষ দেখতে পাচ্ছি না বলে বিরোধীতা করছি এবং কাট-মোস্যানকে সমর্থন করছি।

**শ্রী কমলা কান্ত মাহাতো :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় আজকে যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। আমি প্রথমেই বিরোধীদলের মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্র মহাশয়ের বক্তব্যের জবাবে একটি কথা বলবো যে

প্রাকৃতিক ভারসাম্য, পরিবেশ দূষণ মুক্ত, খরা এবং বন্যার হাত থেকে দেশকে রক্ষা করা এবং আবহাওয়ার পরিবর্তন এটা শুধু একটা অঙ্গ রাজ্যের বন-ভূমির উপর নির্ভর করে না। এটা অনেকাংশে নির্ভর করে গোটা দেশের বন-ভূমির উপর। আজকে যদি লক্ষ্য করি তাহলে দেখবো সারা দেশের বন-ভূমির অবস্থাটা কি? সেই ইংরাজ আমলে থেকে ১৯০১ সাল থেকে ১৯৪৬ সাল পর্যন্ত যে বনভূমি নষ্ট হয়েছিল তার চেয়ে অনেক অনেক পরিমাণ বনভূমি ধ্বংস হয়েছে স্বাধীনতার পরবর্তী ১৯৭৬ সাল পর্যন্ত। আমরা যদি লক্ষ্য করি তাহলে দেখবো, বৃটিশ আমলে ১৯৪৬ সাল পর্যন্ত গড়ে প্রতি বছর ১১ হাজার হেক্টর বনভূমি ভারতবর্ষে ধ্বংস হয়েছে এবং স্বাধীনতার পরে ১৯৫১ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত গড়ে প্রতি বছর ১৬৪ হাজার হেক্টর বনভূমি নষ্ট হয়ে গেছে। যদিও সরকারী হিসাব মত বলা হচ্ছে যে সারা ভারতে বনভূমির পরিমাণ ২২.৫ ভাগের মত কিন্তু বাস্তব অরণ্য ভূমি যেটা দাঁড়িয়ে আছে সেটা ৮/১০ ভাগের মত। এই ৮/১০ ভাগ বনভূমির উন্নতির জন্য ভারতসরকার কি চিন্তা ভাবনা করছেন? ১৯৭০ সালের বনসম্পর্কে জাতীয় কমিশন কৃষি কমিশন ভারতসরকারের এই অবস্থা দেখে বিকল্প বনভূমি সৃষ্টি করার জন্য সমাজ ভিত্তিক বনসৃজনের জন্য সুপারিশ করেছিলেন। কেন্দ্রীয় সরকারের কাছে এবং ভেবেছিলেন আজকে যে সমস্ত ডাঙ্গা জমি আছে, পতিত জমি আছে রাস্তার পাশে ফালি জমি আছে এইগুলি যদি আজকে বনসৃষ্টি করতে পারা যায় তাহলে মানুষের চাহিদা অনেকাংশে পূরণ হবে। তাহলে ১০ বছর পরে আজকে আমরা লক্ষ্য করলাম ভারতসরকার এই সমাজভিত্তিক বন সৃজনের জন্য কোন গুরুত্ব আরোপ করেছেন? ১৯৮২ সালে কিছু চারা গাছ রোপন করার সিদ্ধান্ত নিয়েছিলেন, একটি শিশুর জন্য একটি গাছ আজকে স্লোগানের মধ্যে সীমিত থেকে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে অত্যন্ত দুঃখের কথা যে সারা ভারতে বন সৃজনের জন্য কোন জাতীয় নীতি নেই। সেই ইংরেজ সরকার যে আইন করে দিয়ে গেছে আজকে সেই আইনে ভারত সরকার বন আইন পরিচালিত হচ্ছে, আরও আশ্চর্যের কথা এতবড় একটা গুরুত্বপূর্ণ দপ্তর তাকে কৃষি বিভাগের সঙ্গে যুক্ত করে এই বন দপ্তর পরিচালিত করা হচ্ছে। এই ব্যবস্থায় বন বিভাগ ধ্বংসের মুখে চলে যাবার মত অবস্থা হয়েছে। তার উপর দাঁড়িয়েছে এই বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে বনসৃজনের একটা সুনির্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করেছেন এবং এই পরিকল্পনা অনুযায়ী সীমিত ক্ষমতার মধ্যে থেকেও যাতে বিভিন্ন পরিকল্পনা বিভিন্ন ভাবে বনভূমি সৃষ্টি করা যায় তার উপর গুরুত্ব আরোপ করেছেন এবং বন যাতে ধ্বংস না হয় তার জন্য চেষ্টা করে চলেছেন। বনের সঙ্গে সংযুক্ত মানুষ আদিবাসী হরিজন বাস করেন যাঁদের বনের উপর যাদের জীবিকা নির্ভরশীল তাদের অধিকার রক্ষা করা হয়েছে এবং বিভিন্ন পরিকল্পনা আই.আর.ডি.পি., স্পেশাল কম্পোনেন্ট ডি.পি.এ.পি. এই সমস্ত পরিকল্পনা করে আজকে বন সৃজন করা হচ্ছে। একজন মাননীয় বিরোধীদলের সদস্য বনভূমি ধ্বংসের কথা বলেছেন, কিন্তু তাঁদের আমলে এই পশ্চিমবঙ্গে যা বনভূমি ধ্বংস হয়েছে সেটা এখন আর পূরণ করা সম্ভব নয়। আজকে ব্যাপকভাবে সমাজ ভিত্তিক বন সৃজনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং তাতে এত সাফল্য লাভ হয়েছে, মাননীয় মন্ত্রী মহাশয় সেকথা তাঁর বাজেট ভাষনের মধ্যে রেখেছেন। আমি আর বেশী কিছু বলতে চাই না, আমি শুধু এটুকু বলব যে বনভূমি ধ্বংস হওয়ার পিছনে এক শ্রেণীর পরিকল্পিত বনধ্বংসী অভিযান আছে এবং বন বিভাগের এক শ্রেণীর কর্মচারী এর সঙ্গে যুক্ত আছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাব যে তিনি যেন এদিকটা একটু লক্ষ্য রাখেন। আমি পুরুলিয়া অঞ্চলের লোক, ওখানে ছোটনাগপুর মালভূমি অঞ্চলে সেখানে পাহাড় পর্বতে ঘেরা, ওখানে আজকে ব্যাপকভাবে বন সৃজনের উপযোগী পরিবেশ সৃষ্টি করা হয়েছে এবং একে পঞ্চায়েতের সঙ্গে যুক্ত করার ফলে এই কাজটি আরও সহজ হয়েছে। আজকে আমাদের

পুরুলিয়ার মানুষের চাহিদা আছে, এই জায়গাতে যাতে অন্য কোন কাজের দ্বারা শিল্প গড়ে তোলা যায় সেটা দেখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখব। একটা গুরুত্বপূর্ণ বিষয় সেটা হচ্ছে পুরুলিয়ার লাক্ষা, এটা ওখানকার গ্রামের মানুষদের কাছে একটা অর্থকরী ফসল। অতীতে লাক্ষা বিদেশে রপ্তানী হোতো, মাঝখানে লাক্ষার দাম খুবই পড়ে গিয়েছিল কিন্তু এখন আবার লাক্ষার দাম বেড়েছে। আজকে সোস্যাল ফরেষ্ট্রির অধীনে যেসব গাছ, সেখানে লাক্ষা কীট পালনের জন্য উপযুক্ত গাছ, যেমন কুল, পলাশ, কুসুম, আকাশমনি এগুলি যাতে সরবরাহ করা যায় সেজন্য আমি আপনার দৃষ্টি আর্কষণ করছি। পুরুলিয়ায় অনেক কিছু আকর্ষনীয় জিনিষ আছে, ওখানকার অযোধ্যাপাহাড় এবং অন্য যে সব পাহাড় আছে তাদের আকর্ষণীয় করার জন্য সম্প্রসারণ ঘটানোর দরকার আছে।

**[6.55-7.05 p.m.]**

অনেক বনভূমি আছে যেখানে আমরা পর্যটকদের আকর্ষীত করতে পারি। বাঁকুড়ার ডিয়ার-পার্কে এবং তার পাশের রাস্তায় রাষ্ট্রীয় পুষ্পদ্যান রয়েছে। যাতে এই পুষ্পদ্যান এবং ডিয়ার-পার্কের উন্নতি ঘটানো হয় তারজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করে পুনরায় বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(Mr.Speaker took the Chair)

**শ্রী সুভাষ চন্দ্র মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বনমন্ত্রী মহাশয় যে বাজেট ভাষণ এখানে রেখেছেন, সেই ভাষণের বইটি আমি কিছুক্ষণ আগে পড়েছিলাম। দেখলাম, এতে বনবিভাগের নানা সমস্যার কথা বলে শেষে বনসৃজনের সমস্যাটা যে একটা সর্বভারতীয় সমস্যা, সেইকথা উল্লেখ করা হয়েছে। ভাষণের মধ্যে কতগুলো ত্রুটি-বিচ্যুতি হয়েছে বলে এর বিরোধীতা করে দুই একটি কথা বলছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, নবাগত মন্ত্রী মহাশয় গত ৬ই এপ্রিল আমাদের পুরুলিয়ায় ডেকেছিলেন। সেখানে বনসৃজন ও বনসম্পদ রক্ষণাবেক্ষণ সম্বন্ধে আমাদের মতামত তিনি গ্রহণ করেছিলেন। এখানে মাননীয় কাশীবাবু নানা সমস্যার কথা বলেছেন এবং বিরোধী সদস্য মাননীয় কমলবাবুও পুরুলিয়ার খরা প্রবণতা ও পরিবেশ সম্পর্কে বলে গেলেন। এই পরিপ্রেক্ষিতে আমি আপনার মাধ্যমে কতগুলো প্রস্তাব রাখছি। বর্তমানে পরিবেশ যে প্রাকৃতিক ভারসাম্য হারিয়ে ফেলছে, তার অন্যতম কারণ হচ্ছে বনের গাছ কেটে ফেলা এবং বনের পরিমাণ কমে যাওয়া। প্রাকৃতিক নিয়ম হচ্ছে, বনের পরিমাণ বাড়লে পরিবেশ সুস্থ থাকে, ফলে আমরাও বন্যা ও খরা থেকে রক্ষা পাই। কিন্তু আজকে সমস্ত বনাঞ্চল প্রায় শেষ হতে বসেছে। গোটা পুরুলিয়া একটা পাহাড় এলাকা, যা ছোটনাগপুর বেল্টের মধ্যে পড়ে। সেই ছোটনাগপুর বেল্টের মধ্যে তপশিলী ও আদিবাসী যাঁরা বাস করেন, বনের সঙ্গে তাঁদের আত্মীক ও সাংস্কৃতিক সম্বন্ধ রয়েছে। এই কারণে এটা বলেছি যে, বৈশাখী পূর্ণিমায় পুরুলিয়ার অযোধ্যা পাহাড়ে এমন একটি শিকার-পর্ব অনুষ্ঠিত হয় যেখানে বিহার, উড়িষ্যা এবং পুরুলিয়ার মানুষরা জমায়েত হন। সেইজন্যই বলেছি যে, ছোটনাগপুর বেল্টের মানুষজনের সঙ্গে বনের একটা সাংস্কৃতিক যোগ রয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমাজভিত্তিক বনসৃজন প্রকল্পে ১৯৮১ সাল পর্যন্ত যে সমস্ত গাছ সেখানে রোপন করা হয়েছিল, তার একটি গাছেরও আজ অস্তিত্ব নেই। ওখানে এমন জাতের গাছ লাগান হয়েছিল যেগুলো তিন-চার বছরের মধ্যেই বেড়ে ওঠে। কারণ

এখানে অনেক দরিদ্র সীমার নিচে লোকজন বাস করে। তাদের জ্বালানী কাঠের যথেষ্ট প্রয়োজন আছে। তাদের জ্বালানীর জন্য এখানকার শুকনো গাছগুলি ব্যবহার করতে হয়। এখন প্রশ্ন উঠতে পারে এরা দুর্নীতি পরায়ন। পাশাপাশি বেশ কিছু ঠিকাদার রয়েছে। আপনি এই ব্যাপারে কাদের দায়ী করবেন? ঠিকাদারদের দায়ী করবেন না ওই সমস্ত মানুষগুলোকে দায়ী করবেন? এই প্রসঙ্গে একটা কথা বলতে চাই, আমাদের প্রাক্তন বিধানসভার সদস্য বলেছিলেন - এটা আমাদের পুরুলিয়ার ভাষা - "সেগুনে চট বাঘে ভোট"। এখানে দারিদ্র সীমার নিচে যে সমস্ত লোক আছে তাদের প্রলোভন গাছ কাটতে দেওয়া হ'ত। সেইজন্য তিনি এই উক্তি করেছিলেন। আজকে সমাজ ভিত্তিক বনসৃজন প্রকল্প চলছে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের সঠিক ভাবে বন রক্ষনাবেক্ষনের দায়িত্ব পালন করা উচিত। কিন্তু সেই দায়িত্ব থেকে এই সরকার পিছিয়ে যাচ্ছে এবং ব্যর্থ হচ্ছে। এখানে বেশ কিছু দুর্নীতিগ্রস্থ ঠিকাদার আছে তারা আপনাদের দলের লোকের সাথে ওতপ্রোত ভাবে জড়িত। আমি লোকের নাম দিয়েছি মন্ত্রী মহাশয়কে, কিন্তু সেই ব্যাপারে তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হ'ল না। তারা জঙ্গল থেকে বড় বড় গাছ কেটে ট্রাকে করে নিয়ে চলে যাচ্ছে এবং সেটা বাজারে বিক্রি করে দিচ্ছে। এইগুলো যাতে বন্ধ হয় তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো। অযোধ্যা পাহাড়ে এমন অনেক গাছ আছে যা দিয়ে হোমিওপ্যাথিক ঔষধ তৈরী হয়। ১৯৫১ সাল থেকে ১৯৭৫ সাল পর্যন্ত দেখা গিয়েছিল ২৩৭ রকমের গাছ-গাছরা অযোধ্যা পাহাড়ে যা দিয়ে হোমিওপ্যাথিক ঔষধ তৈরী হ'ত। ১৯৭৫ সালে স্কুল অফ ফান্ডামেন্টাল রিসার্চ এটা সার্ভে করে দেখেছিল। এখন দেখা যাচ্ছে সেই গাছের সংখ্যা দিনের পর দিন কমে যাচ্ছে। এখানে ২৩৭ রকমের গাছের জায়গায় এখন ১৩১রকমে দাঁড়িয়েছে। আগামী দিনে এই গাছ গুলি থাকবে কিনা সেই বিষয়ে যথেষ্ট সন্দেহ দেখা দিয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যাতে এই গাছগুলি আবার লাগানো যায় তারজন্য চেষ্টা করুন। এই গাছ লাগাবার ব্যাপারে আমি একটা প্রস্তাব দিতে চাই। পঞ্চায়েত যেমন তৃস্তর সিস্টেম চালু আছে সেই রকমভাবে এই গাছ রোপন করার ব্যাপার তৃস্তর সিস্টেম চালু করুন। তিন ধরণের গাছ তিনটি জায়গাতে লাগাবার জন্য প্রস্তাব করছি। জ্বালানী কাঠের জন্য একটা স্তর, সমাজভিত্তিক বনসৃজন প্রকল্পের জন্য একটা স্তর এবং লাফা তৈরী করার জন্য একটা স্তর করা হোক। লাক্ষার জন্য কুসুম, কুল, মহুল এই সব গাছ লাগাবার প্রয়োজন আছে। এইগুলি করতে পারলে এখানকার অর্থনৈতিক কাঠামো কিছুটা উন্নতি ঘটানো যেতে পারে। গত ১৬ই ফেব্রয়ারী থেকে কেন্দ্রীয় সরকার পরিচালিত ইকো ডেভলপমেন্টের একটা কনফারেন্স হয়ে গেল। এখানে কেন্দ্র একটা স্কীম নিয়েছে, সেই স্কীমে বলা হয়েছে ২৫ রকম গাছ লাগানো হবে। এই ব্যাপারে ৫০০জনকে সিলেক্ট করা হয়েছে। এখানে যত বেকার যুবক আছে তাদের দিয়ে যাতে এই গাছ রোপন করা যায় তার ব্যবস্থা করা দরকার। এর মাধ্যমে যাতে তারা স্বনির্ভর হয়ে উঠতে পারে তার ব্যবস্থা করা দরকার। তাহলে এই অঞ্চলের মানুষ অনেক বেশী উপকৃত হতে পারবে। এই কথা বলে বাজেটের বিরোধীতা করে এবং আমাদের কাট মোসনকে সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

**[7.05-7.15 p.m.]**

**শ্রী সুশীল কুজুর :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী আজকে এখানে যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তা সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। প্রথমতঃ আমি বলতে চাই যে আমাদের বনজ সম্পদের প্রকৃত ক্ষেত্র বা অর্থ ক্ষেতে খামারে যে গরীব জনসাধারণ কাজ করে, তাদের কাছে ঠিকভাবে বুঝিয়ে উঠতে পারা যায় নি। বনের প্রয়োজনীয়তা কি তাও তাদের কাছে সঠিকভাবে বোঝানো যায়নি। যারফলে গ্রাম বাংলার তথা উত্তর বাংলার একটা

বড় অংশে - আমার কনষ্টিটিউয়েন্সীর চারপাশে অর্থাৎ জলপাইগুড়ি ডিষ্ট্রিক্টের জলদাপাড়া ফরেষ্টে আমি দেখেছি এবং সেই ব্যক্তিগত অভিজ্ঞতা থেকেই বলছি, এখানে দেশ বিদেশ থেকে বহু পর্যটক ফরেষ্ট দেখতে আসেন - বেশ কিছু লোক ফরেষ্টের ভাল ভাল মূল্যবান গাছ কেটে নিয়ে চলে যাচ্ছে এবং জঙ্গল থেকে গন্ডার, হাতী এবং হরিণ মেরে ফেলছে। হরিণ সেখানে এখন নেই বললেই চলে। এই বনের সাথে বেশ কিছু লোক যুক্ত আছেন। এঁদেরকে যতক্ষণ পর্য্যন্ত না সরকারী ভাবে নজর রাখা সম্ভব হচ্ছে, ততক্ষণ পর্য্যন্ত বনকে রক্ষা করার ব্যাপারে সরকারের বেশ অসুবিধা থেকে যাবে। সেজন্য আমি মাননীয় মন্ত্রীমহোদয়কে অনুরোধ করবো যে, আপনি কঠোরভাবে এই সমস্ত অপরাধীদের যথাযথ শাস্তি যাতে দেওয়া যায়, সেই ব্যবস্থা অবলম্বন করুন। ২য়তঃ গাছ লাগানোর ব্যাপারে বলব যে, রাস্তার ধারে যে সমস্ত গাছ লাগান হচ্ছে, তা অতি উত্তম ব্যবস্থা। কারণ রাস্তায় সব সময়ে গাড়ীঘোড়া ও লোকজন চলাফেরা করে থাকেন এবং সেইজন্য সেখান থেকে গাছ চুরি সহজে সম্ভব হবে না। এই উদ্দোগ যাতে আরও ভালভাবে নেওয়া হয়, তারজন্য আমি তাঁকে অনুরোধ জানাই। এছাড়া রিজিউম ল্যান্ড, অর্থাৎ অকৃষি জমির মধ্যে যেখানে ধান, পাট চাষ হয় না, সেখানে যাতে আরও বন সৃজন সম্ভব হয়, সেদিকে দৃষ্টি দেওয়া বিশেষভাবে প্রয়োজন বলে আমি মনে করি। আমাদের দেশের বনজ সম্পদ হচ্ছে জাতীয় সম্পদ। সুতরাং বনজ সম্পদ রক্ষা করতে গেলে এই দিকে দৃষ্টি দেওয়া বিশেষভাবে প্রয়োজন এবং তা না হলে দেশে বনজ সম্পদ আর অবশিষ্ট থাকবে না। সেইজন্য আমাদের সকলকে মিলিতভাবে কঠোর প্রচেষ্টা গ্রহণ করতে হবে এবং তাহলেই এই সম্পদকে রক্ষা করতে সক্ষম হবে। সুতরাং আমাদের সকলকেই চেষ্টা করতে হবে। আমাদের এলাকায় আমার কনষ্টিটিউয়েন্সীর চারিদিকে যেহেতু ফরেষ্ট, সেখানে আমরা চারিদিকেই দেখতে পাই যে বন থেকে ভাল ভাল গাছ কেটে চোখের সামনে দিয়ে ট্রাকে করে স্য মিলগুলোতে চলে যাচ্ছে। এই স্যমিলগুলোর দিকে বিশেষ ভাবে লক্ষ্য রাখা প্রয়োজন। ওখানে কোথা থেকে কাঠ আসছে সেদিকে যতক্ষণ পর্যন্ত না দৃষ্টি রাখা না যাচ্ছে, ততক্ষণ পর্যন্ত মূল্যবান গাছ রক্ষা করা সম্ভব হবে না। সরকারের পক্ষ থেকে আরও কঠোরতম আইন প্রয়োগ করে এদিকে ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন। এই কয়েকটি কথা বলে এই ব্যয় বরাদ্দের প্রতি আমার পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি সংক্ষেপে মাননীয় সদস্যরা যারা আমার বাজেট বরাদ্দের বির্তকে অংশ গ্রহণ করেছেন, তাঁদের বক্তব্যের জবাবে দু-চারটি কথা বলতে চাই। প্রথমতঃ মাননীয় সদস্য কমলাকান্ত মাহাতো, মাননীয় সদস্য সুশীল কুজুর এবং মাননীয় সদস্য সুভাষ মাহাতো এবং কাশীবাবু যে রকম পরিস্থিতিতে পরামর্শগুলো দিয়েছেন, আমরা নিশ্চয়ই সেগুলো বিবেচনা করে দেখব। কাশীবাবুর কয়েকটি কথার উত্তর দেওয়ার প্রয়োজন বলে আমি মনে করি, উনি বলেছেন যে গত বছরের বাজেট যা এখানে পেশ হয়েছিল তার টাকা খরচ করা যায় নি এখানো পর্যন্ত। উনি জানেন না বোধহয় প্ল্যান বাজেট যা পাঠিয়েছিল গত বছর এখনো পর্যন্ত তা অনুমোদন পাই নি। স্বাভাবিকভাবেই আমরা আমাদের স্থিরীকৃত অর্থে তা খরচ করেছি এবং তারজন্য বরাদ্দটাকা কমে গেছে কিন্তু আমাদের টারগেট ছিল বনসৃজন তা আমরা পালন করেছি। পুলিশ সম্পর্কে কাশীবাবু একইকথা বলেছেন যে আমাদের বাজেট থেকে খরচ নেওয়া হয়নি। উত্তরবঙ্গে পুলিশী ব্যবস্থা নেওয়া হয়েছিল পুলিশী দপ্তরের বাজেট থেকে খরচ করা হয়েছে। তবে খরচ কম কথাটি ঠিক নয়। দ্বিতীয় নম্বর হচ্ছে সম্পদ তৈরী হয় নি একথা ঠিক নয়, গোটা পশ্চিমবঙ্গে ঘুরে দেখবেন কিছু কিছু জায়গায় যে বনের অভিযোগ এসেছে যে গাছ কেটে ফেলা হয়েছে কথাটি ঠিকই তেমনি আবার একটা নতুন প্রকল্প চালু করা হয়েছে যে প্রকল্প সামাজিক বনসৃজন প্রকল্প, যাতে সরকারী রাস্তায় সরকারী জমি

ছাড়াও বেসরকারী মানুষকে এর আওতার মধ্যে আনা হচ্ছে। আমাদের এখানে ১৯৮০ সালে থেকে শুরু হয় নি ১৯৮১ সাল থেকে শুরু হয়েছে। ৬০০ স্কোয়ার ব... নতুন ধরণের বন তৈরী হয়েছে এটা একটা নতুন অভিজ্ঞতা পশ্চিমবঙ্গে দেখা যাচ্ছে। আর শিল্পের সম্বন্ধে যেকথা বলেছেন যে জমি পাওয়া যায় নি সেটা আমি দেখছি। বিদ্যুৎ দপ্তরকে কোন একটি জেলার বনভূমিকে দিতে হবে এবং সেই জমি যদি উৎপাদনের কাজে লাগে নিশ্চয় বিবেচনা করে দেখবো কিন্তু তারজন্য শিল্প বন্ধ হয়ে যাবে একথা ঠিক নয়। অনেক সময়ে দেখা যায় চাষের জন্য আবাদি জমি বনের মধ্যে থাকে, আবার চাষের জায়গায় ভালো জমি থাকেনা সেক্ষেত্রে যে জায়গায় বনের ভেতরে ভালো চাষ হতে পারে সেই জমি অদল-বদল করা যেতে পারে, এ বিষয়ে কোন সন্দেহ নেই। রাজস্ব আদায়ের কথা বলেছেন, রাজস্ব আদায় যদি না করি তাহলে বলবেন আবার রাজস্ব কেন বাড়ছে না। রাজস্ব নিশ্চয় আমাদের আদায় করতে হবে। আমি অনেক জায়গায় ছাড় দিয়েছি গরীব মানুষদের জন্য। কিন্তু আমি অনেকক্ষেত্রে রাজস্ব সংগ্রহ করতে গিয়ে দেখেছি যে সেখানকার হেডরা বনজ সম্পদ চুরি করে তারা নিজেরাই রাজস্ব সংগ্রহ করছে। এরফলে প্রাকৃতিক সম্পদ রক্ষা করা যায় না অনেক ক্ষেত্রে। সেখানে যাতে বনজ সম্পদ নতুন করে তৈরী করে যাতে রাজস্ব সংগ্রহ করা যায় তারজন্য সরকারীভাবে উদ্যোগ নিয়ে পরিকল্পনা চালিয়েছি। বামফ্রন্ট সরকারের আমলেই সরকারী উদ্যোগে রাজস্ব সংগ্রহ বনের জন্য এই টিম্বার অপরেশান শুরু হয়েছে। আগে এটা ছিল না এবং আমি মনে করি এতে আপত্তি তোলার কোন কারণ নেই। এই এক বছরের মধ্যে এই দপ্তর কিছু কিছু সাফল্যের কাজ করেছেন সেটা উনি দেখতে পেলেন না। বন দপ্তরে গরীব মানুষ কয়েক হাজার তাদের জীবিকা অর্জনের সহায়তা করার জন্য বামফ্রন্ট সরকার একটা বিশেষ ব্যবস্থা নিয়েছেন। আমরা জানি তপশীলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের মানুষ এখনো গ্রামে শ্রম করে বেঁচে থাকেন, তাদের বনসৃজন এবং বনরক্ষার ক্ষেত্রে দায়িত্ব দিলে তাদের অর্থের ব্যাপ্তি ঘটবে সেই বিষয়ে কোন সন্দেহ নেই। আমি বলতে চাই গত বছরে ১ কোটি ২৮ লক্ষ শ্রমদিবস বনবিভাগ সৃষ্টি করেছে।

**[7.15-7.25 p.m.]**

এতে গ্রামাঞ্চলে ক্রয় ক্ষমতা অর্থনৈতিক দিক দিয়ে তারা সচল হবে। এবং স্বাভাবিক ভাবে বামফ্রন্ট সরকারের প্রতি গরীব মানুষের সহানুভূতি আসবে। এছাড়া বনভূমি সম্বন্ধে ৭০টা গ্রাম বাছাই করে আমরা চেষ্টা করছি কি ভাবে উন্নয়ন করা যায়। এ বাবদ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সাহায্য হিসাবে ১কোটি ৪৩লক্ষ টাকা পেয়েছি। এই গ্রামগুলোকে ২০ বছরের জন্য লীজ দিয়েছি। এবং এখানে লেখাপড়া সেচ ইত্যাদি হবে। তারা স্বাভাবিকভাবে মানুষের মত থাকছে না, নির্জন পরিবেশের মধ্যে থাকছে। কিন্তু যাতে তারা ভালভাবে মানুষ হতে পারে সেই ব্যবস্থা করছি। এ ছাড়া মেদিনীপুর, গড়বেতা থানায় ১ হাজার হেক্টারে এই বছরে-কাজুবাদাম প্রকল্প নূতনভাবে নিয়েছি যাতে সেখানে শিল্প গড়ে ওঠে। কাগজের সমস্যা পশ্চিমবাংলায় খুব তীব্র। আমরা সেইজন্য একটা সিক ইন্ডাষ্ট্রি অলোক উদ্যোগ চালু করবার ব্যবস্থা করেছি। সেখানে ৫৪০ জন শ্রমিক আছে বলে তাকে বাঁচাবার চেষ্টা করছি। প্রায় বছরে ৬ হাজার কিউবিক ফুট প্লাট তৈরী করছি। আসবাবপত্র তৈরী করবার ব্যবস্থাও হবে। সেই জন্য এডুকেশান ডিপার্টমেন্টের সঙ্গে একটা শেয়ারের ব্যবস্থা করেছি আগামী বছরে এই শিল্পের বৃদ্ধির জন্য ১১ হেক্টর-এ গাছ লাগাবার ব্যবস্থা করেছি। আমরা একটা প্রচেষ্টা নিয়েছি যাতে সাধারণ মানুষ সরাসরি কাঠ কিনতে পারে। এটা স্টলেকে আছে। তারা তাদের ঘর, বাড়ি, আসবাবপত্র ইত্যাদির জন্য সরাসরি কিনতে পারবেন। এই বছরে ২৫০ জনকে নির্ধারীত মূল্যে ভাল ধরণের কাঠ সরবরাহ করেছি। যারা দুষ্কৃতকারী তাদের রোধ করতে হবে। ৮০-৮১ সাল থেকে

৮৪-র অক্টোবর পর্যন্ত বন কর্মী লাঞ্ছিত হয়েছেন। যারা তার মধ্যে গত বছর ২১শে এপ্রিল গৌরাঙ্গ ব্যানার্জী বলে একজন রেঞ্জার দুষ্কৃতকারীদের প্রতিরোধ করতে গিয়ে নিহত হন। এই রকম অনেকে প্রাণ দিয়েছেন এবং বনভূমিকে রক্ষা করার চেষ্টা করছেন। তারপর অভয়ারণ্য সম্পর্কে উদ্বেগ শুনলাম। একমাত্র পশ্চিবাংলাই এই অভয়ারণ্য তৈরী করেছে যার পরিমাণ হচ্ছে ৩৪.৭ ভাগ। গোটা ভারতবর্ষ বনভূমি ১২ ভাগ। বনভূমির একটা বড় অংশে অভয়ারণ্যে সেখানে বন্য প্রাণিকে রাখা হয়েছে যারা বনকে রক্ষা করবার চেষ্টা করছে এবং তাদের সংখ্যা পশ্চিমবাংলায় বাড়ছে। পার্ক সম্পর্কে বলি। পার্ক-কানন এবং উদ্যানের একটা শাখা আমাদের এই সরকার গঠন করেছেন এবং পশ্চিমবঙ্গে মোট ৭২টা পার্ক রক্ষণাবেক্ষণ করা হচ্ছে। প্রতি বছর ২/১টা পরিকল্পনা নিচ্ছি যাতে শহরগুলিকে সুন্দর করে রাখা যায়, পরিবেশকে যাতে সচেতন করা যায় তার প্রচেষ্টা আমরা নিচ্ছি। সেজন্য আমি আর বেশী উত্তর দিতে চাই না, আমার শেষ কথাটা হচ্ছে আমি কাশীবাবুর সঙ্গে একমত। উনি বলেছেন আবহাওয়ার পরিবর্তন প্রয়োজন পরিবেশ ইত্যাদির ব্যাপারে। আমিও একমত যে আবহাওয়ার পরিবর্তন করতে হবে। তবে আবহাওয়ার পরিবর্তন শুধু পশ্চিমবঙ্গে করলে হবে না, সমস্ত ভারতবর্ষ ব্যাপি করতে হবে। উনি বললেন ৩৩ ভাগ বনভূমি হওয়া উচিত। তাহলে গোটা ভারতবর্ষে কত হওয়া উচিত? আমাদের এখানে ১৩.৪ ভাগ, ১১ হাজার ৮ শো হেক্টরে বনভূমি আছে। আমাদের এখানে বনভূমি ১৯৭৬-৭৭ সালে যা ছিল তাই আছে, কমেনি, বরং ৬০০ বর্গ কিলোমিটার বাড়িয়েছি। সামাজিক বন সৃজন কমেনি, বেড়েছে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের দিকে যদি তাকান তাহলে দেখবেন অন্যান্য রাজ্যে অনেক কম আছে। সারা ভারতবর্ষে ৩৩ ভাগ বনভূমি নেই, ২২.৮ ভাগ বনভূমি আছে। আপনারা জানেন যে কিছুদিন আগে আমাদের প্রধানমন্ত্রী ঘোষণা করেছিলেন জানুয়ারী মাসের ৪ তারিখে যে ওয়েষ্ট ল্যান্ড ডেভেলপমেন্ট বোর্ড বলে একটি বোড গঠন করবেন এবং প্রতি বছর ৫ মিলিয়ান হেক্টর জমিকে তিনি এর আওতার মধ্যে আনবেন। কিছুদিন আগে দিল্লীতে যে বাজেট পাশ করা হয়েছে সেই বাজেটে বন দপ্তর সম্পর্কে মাত্র ৫৪ কোটি টাকা ধরা হয়েছে। আর আমি আপনাদের কাছে অনুমোদন চাইছি ২১ কোটি আরো কিছু টাকা। ঐ টাকা দিয়ে সারা ভারতবর্ষে কিভাবে এই বনভূমিকে রক্ষা করবো? সেই কারণে আমি বলি শুধু আবহাওয়া পরিবর্তনের কথা বললে হবে না, তার জন্য বনভূমিকে রক্ষা করতে হবে। আমাদের পশ্চিমবঙ্গে জনসংখ্যার চাপ বেশী, এখানে ২ ভাগ জমির উপর ৮ ভাগ মানুষ বাস করেছে। এখানে মানুষদের জ্বালানীর সমস্যা আছে। কয়লার অবস্থা আপনারা জানেন, আগে কি দাম ছিল, আজকে কোথায় ধাপে ধাপে দাম বেড়ে যাচ্ছে। জ্বালানীর যদি সমস্যা থাকে, জ্বালানীর দাম যদি বাড়ে, জনসংখ্যা যদি বাড়ে, বেকার সমস্যা যদি বাড়ে তাহলে স্বাভাবিকভাবে আয়ের জন্য, জ্বালানীর জন্য বন সম্পদের উপর চাপ পড়তে বাধ্য। শুধু পশ্চিমবঙ্গে নয়, সারা ভারতবর্ষের ক্ষেত্রে বন বাড়াবার চেষ্টা করা হচ্ছে, তার পরিবর্তন আনবার চেষ্টা করা হচ্ছে ঠিকই, কিন্তু আবহাওয়ার পরিবর্তন সারা ভারতবর্ষে যাতে হয় তারজন্য যদি কাশীবাবুরা সচেষ্ট হন তাহলে প্রকৃত মানুষের উপকার হবে, সেজন্য আমি তাঁদের এই অনুরোধ করছি। এই কারণে তাঁদের দৃষ্টিভঙ্গীতে একটু ত্রুটি রয়ে গেছে বলে তাঁরা যেসব কাটমোশান এখানে দিয়েছেন সেগুলি আমি সমর্থন করতে পারছি না এবং আমার ব্যয়-বরাদ্দ অনুমোদন করার জন্য অনুরোধ জানিয়ে বক্তব্য শেষ করছি।

The motions (Cut motions Nos 1 to 8) moved by Shri Kashinath Misra that the amount of Demand be reduced by Rs 100/ were then put and lost.

The motion of Shri Achintya Krishna Ray that a sum of Rs.21,49,57,000 be granted for expenditure under Demand No.58, Major Heads : "313 - Forests (Excluding Lloyd Botanic Garden, Darjeeling) and 513 - Capital Outlay on Forest".

(This is inclusive of a total sum of Rs.3,58,27,000 already voted on account in March, 1985)

- was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.25 p.m. till 12.00 noon on Thursday, the 18th April, 1985 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 18th April, 1985 at 12.00 Noon

## P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 14 Ministers of State and 169 Members.

### Held over starred Questions
### (to which oral answers were given)

**[12.00 — 12.10 p.m.]**

### রেজিস্ট্রী বিবাহ

*১১। (অনুমোদিত প্রশ্ন নং *৩১০।) **শ্রী সুভাষ গোস্বামী :** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ সালে (৩১এ জানুয়ারি পর্যন্ত) কতগুলি বিবাহ রেজিস্ট্রীভুক্ত করা হইয়াছে?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লা :** বিবাহ সংক্রান্ত সংখ্যা তথ্য ক্যালেণ্ডার বৎসর অনুযায়ী রাখা হয়। তদনুসারে

১৯৮৩ সালে রেজিস্ট্রিভুক্ত বিবাহ সংখ্যা ১২,৬৫২টি (আনুমানিক)।

১৯৮৪ সালে রেজিস্ট্রিভুক্ত বিবাহ সংখ্যা ১৩,৫৪২টি (আনুমানিক)।

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ :** বিবাহ সংক্রান্ত সংখ্যা তথ্য ক্যালেণ্ডার বৎসর অনুযায়ী রাখা হয়। ১৯৮৩ সালে রেজিস্ট্রিকৃত বিবাহের সংখ্যা ১২ হাজার ৬৫২টি (আনুমানিক), ১৯৮৪ সালে রেজিস্ট্রীকৃত বিবাহ সংখ্যা ১৩ হাজার ৫৪২টি (আনুমানিক)। আনুমানিক এই কারণে বলছি, কাবণ সব সংখ্যা পাওয়া যায় নি।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি, এই সমস্ত রেজিস্ট্রীকৃত বিবাহের মধ্যে অসবর্ণ বিবাহের সংখ্যা কত?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ :** ইন্টার কাস্ট বিবাহের হিসাবের সংখ্যা থাকে না, হিসাব রাখা হয় না।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সমস্ত বিবাহকে রেজিস্ট্রীভুক্ত করার জন্য আইন প্রনয়ন করার কথা সরকার ভাবছেন কি?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ :** আমি একটা হিসাব দিচ্ছি, ১৯৮৩ সালে স্পেশাল

ম্যারেজ এ্যাক্ট, ১৯৫৪ অনুযায়ী বিবাহ হয়েছে ৪,৯৬০টি, এবং ১৯৮৪ সালে ৫,২৭৯টি। ক্রিশ্চান ম্যারেজ এ্যাক্ট ১৮৭২ অনুযায়ী ১৯৮৩ সালে বিবাহের সংখ্যা হচ্ছে ১৯টি এবং ১৯৮৪ সালে ৭টি। আর পার্শি ম্যারেজ এ্যাক্ট অনুযায়ী ১৯৮৩ সালে ৩টি এবং ১৯৮৪ সালে ১টি। এই অবস্থায় আছে। এটাকে বাধ্যতা মূলক করার কোন কথা আমরা এখন ভাবছি না।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, রেজিষ্ট্রীকৃত অসবর্ণ বিবাহ যে সমস্ত হয়, সেই ক্ষেত্রে সরকারী কোন আর্থিক সাহায্য দেওয়ার কোন ব্যবস্থা আছে কি?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ :** না, নেই।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি যে সময় উল্লেখ করেছেন, এই সময়ের মধ্যে বিবাহ বিচ্ছেদ এর ঘটনা কতগুলো ঘটেছে।

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ :** নোটিশ দেবেন, পরে বলে দেব।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি, বিভিন্ন কালিবাড়িতে আজকে বিবাহ হচ্ছে, আগে কতকগুলো নির্দিষ্ট কালিবাড়িতে বিবাহ হতো, এখন যত্রতত্র হচ্ছে, এইগুলো কি বৈধ?

**মিঃ স্পীকার :** এইগুলো আইনের ব্যাপার, আইনটা পড়ে নেবেন।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমরা শুনে ছিলাম বা দেখেও ছিলাম, শিডিউল্ড কাস্টের ছেলে বা মেয়ের সঙ্গে জেনারেল কাস্টের ছেলে বা মেয়ের বিয়ে হলে, তাদের সরকার থেকে কিছু আর্থিক সাহায্য দিয়ে থাকেন, এই সম্পর্কে আপনার কিছু জানা আছে?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ :** আপনি এই সম্পর্কে শিডিউল্ড কাস্ট ডিপার্টমেন্টে প্রশ্ন করবেন তারা উত্তর দিতে পারবে।

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে মুসলিম সমাজে যে সব বিয়ে হয় সেগুলি রেজিষ্ট্রি করার জন্য আলাদা কোন রেজিষ্টার আছে কি না?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ :** মুসলিম ম্যারেজ অনুযায়ী আলাদা রেজিষ্টার আছে। আমরা ম্যারেজ রেজিষ্টারের সংখ্যা বাড়ান উচিত বলে মনে করি। আমরা প্রচার বিভাগের মাধ্যমে এগুলি প্রচার করছি। তবে বাধ্যতা মূলক করা উচিত হবে না। প্রচারের মাধ্যমে এটা করা উচিত।

**শ্রী দেবসরণ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে মফঃস্বল এলাকায় অনেক সময়ে বাপ-মাকে না জানিয়ে রেজিষ্ট্রি করার জন্য তাদের অনেক দূরে যেতে হয়। কাজেই কাছাকাছি কোথাও যাতে রেজিষ্ট্রি করতে পারে তার জন্য প্রত্যেক ব্লকে বিবাহের জন্য রেজিষ্ট্রি অফিস খোলার কোন পরিকল্পনা আছে কি না?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ :** আপনার প্রস্তাব আমরা চিন্তা করতে পারি। এই ব্যাপারে সংখ্যা বাড়ান দরকার। তবে কাকে দূরে গিয়ে রেজিষ্ট্রি করতে হয়, আর কাকে কাছে গিয়ে করতে হয়—সেটা আলাদা কথা। তবে বেশী সংখ্যায় মানুষ যাতে ম্যারেজ রেজিষ্ট্রী করতে পারে তার জন্য সংখ্যাটা বাড়ান দরকার। এটা নিয়ে আমরা চিন্তা করছি।

**রেজিনগর-সর্বাঙ্গপুর ও সর্বাঙ্গপুর-শ্যামনগর রাস্তা**

*৩৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মুর্শিদাবাদ জেলার 'রেজিনগর-সর্বাঙ্গপুর' ও 'সর্বাঙ্গপুর-শ্যামনগর' রাস্তার কাজ দীর্ঘদিন যাবৎ বন্ধ রহিয়াছে ;

(খ) সত্য হইলে, তাহার কারণ কি ; এবং

(গ) ঐ রাস্তা দুটির কাজ কবে নাগাদ শুরু ও সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** (ক) ও (খ) উভয় রাস্তার কাজ চলছে, তবে অর্থাভাবের জন্য মাঝে মাঝে অগ্রগতি ব্যাহত হতে পারে।

(গ) প্রয়োজনীয় অর্থের যোগানের ওপর রাস্তা দুটির নির্মাণকার্য শেষ হওয়া নির্ভর করছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে আপনার দপ্তর থেকে খবর নেবেন কি যে ১৯৮০ সালের পর থেকে এ রাস্তা দুটিতে কোন কাজ হয়নি এবং তার ফলে যে রিপোর্ট দেওয়া হয়েছে যে মাঝে মাঝে কাজের অগ্রগতি ব্যহত হয়েছে—এটা ঠিক নয়। আপনি সঠিক খবর নিয়ে জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি খবর নিয়েছি। মাননীয় সদস্য যে কথা বললেন সেটা সম্পূর্ণ অসত্য।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি একটু খবর নেবেন কি যে ১৯৮০ সাল থেকে কোন কাজ না হবার জন্য এ এলাকার ৭ হাজার মানুষ বিগত লোকসভা নির্বাচনে ভোট বয়কট করেছে এবং তার ফলে বহরমপুর লোকসভা কেন্দ্রে বামপন্থী প্রার্থীর পরাজয় সুনিশ্চিত হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** খুবই খবর রাখি। তাদের সঙ্গে আমি দেখা করেছিলাম, তাদের বলেছিলাম এবং মাননীয় সদস্য সেখানে উপস্থিত ছিলেন, তাকেও আমি বলতে বলেছিলাম, কিন্তু তা সত্ত্বেও তিনি বলেন নি। সাত হাজার লোক নয়, ৩ হাজার লোক বয়কট করেছে। কিন্তু উনি বলেছিলেন যে আমাদের বামফ্রন্ট প্রার্থী যিনি লোকসভার জন্য দাঁড়িয়েছেন তিনি ২০ হাজার থেকে ২১ হাজার ভোটে জিতবেন কিন্তু কিছুই হয়নি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** যদিও আমি দুটো সাপলিমেন্টারী পেতে পারি, কিন্তু তাসত্ত্বেও উনি যে বক্তব্য রেখেছেন সেটা অত্যন্ত প্রকৃত ঘটনা বিরোধী। প্রথমতঃ ৭ হাজার ভোট ছিল। দ্বিতীয়তঃ সেই এলাকায় যদি ভোট হত, আমার এলাকায় যা পেয়েছে—

(এই সময়ে মাননীয় অধ্যক্ষ মহাশয় অন্য বক্তাকে ডাকায় মাইক বন্ধ হয়ে যায়)

(নো রিপ্লাই)

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে পশ্চিমবঙ্গের সমস্ত বিধান সভা কেন্দ্র থেকে মুর্শিদাবাদ জেলার সদস্য জয়ন্ত বিশ্বাসের এলাকায় রাস্তার জন্য পূর্ত দপ্তর থেকে বেশী টাকা-পয়সা খরচ করা হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** একথা সত্য নয়। তবে জয়ন্ত বিশ্বাস অত্যন্ত করিতকর্মা বিধায়ক। উনি

বিভিন্ন দপ্তর থেকে টাকা নিয়ে গিয়ে সেখানে কাজ করিয়েছেন তার করিতকর্মার পরিচায়ক হিসাবে।

**শ্রী প্রভঞ্জন কুমার মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি উত্তর দেবার সময়ে বলেছেন যে কোন কোন জায়গায় কাজ বন্ধ হলেও হতে পারে। আপনার ডিপার্টমেন্টের উত্তরে বলেছেন যে হতে পারে। আমার কথা হচ্ছে, মে বি বা প্রোবাবিলিটি-এই রকম থাকবে কেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি বলেছি মাঝে মাঝে যে বন্ধ হচ্ছে সেটা টাকার অভাবের জন্য।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যখন আপনার কথা লোকে শুনলো না তখন আপনি কি প্রকাশ্যে বলেছিলেন যে রাস্তা কোন দিন হবে না?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** না, কথাটা হচ্ছে, তারা ভোট দিক বা না দিক রাস্তা করবার জন্য বাজেট বরাদ্দ যা থাকবে আমরা সময় বুঝে নিশ্চয়ই সেই কাজ করবো।

**কেলেঘাই নদী ও বাঘই খালের উপর সেতু**

*৩৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৫।) **ডাঃ মানস ভূঞ্যা ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বালিচক হইতে পটাশপুর রাস্তার উপর কেলেঘাই নদী ও বাঘই খালের উপর সেতুর নির্মাণকার্য বর্তমানে কি অবস্থায় আছে ;

(খ) কবে নাগাদ (১) ঐ সেতু দুইটি জনসাধারণের জন্য উন্মুক্ত করা হইবে ; এবং (২) ঐ রাস্তাটিতে বাস ও অন্যান্য যানবাহন চলাচল করিতে পারিবে ; এবং

(গ) স্থানীয় কোন বিপ্লবীর নামে ঐ সেতু দুইটির নামকরণের কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** কেলেঘাই নদী ও বাঘই খালে, উপর মূল সেতু দুইটির নির্মাণকার্য শেষ হয়েছে। তবে সেতুর সংযোগকারী রাস্তা নির্মাণের কাজ চলছে।

(খ) ১। সেতু দুইটি জনসাধারণের জন্য উন্মুক্ত করা নির্ভর করছে বালিচক-পটাশপুর রাস্তাটির নির্মাণ কাজ শেষ হওয়ার উপর।

২। এখনই বলা সম্ভব নয়। তবে পর্যাপ্ত আর্থিক যোগান অব্যাহত থাকলে চলতি বৎসরের শেষ নাগাদ সেতু দুইটি সহ রাস্তাটি যানবাহনের চলাচলের জন্য উপযুক্ত করা যাবে বলে আশা করা যায়।

(গ) এই ধরণের কোন পরিকল্পনা নেই।

**শ্রী অনুপ কুমার চন্দ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আর্থিক সংগতি না থাকা অবস্থাতেই কি এই কাজে হাত দিয়েছিলেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** একটা কাজ বিভিন্ন ফেজে বা পর্যায়ক্রমে হয়ে থাকে। যখন যে রকম টাকা আসে তখন সেই রকম কাজ হয়। একসঙ্গে তো সব টাকাটা বরাদ্দ করা হয় না।

**শ্রী অনুপ কুমার চন্দ্র ঃ** আমার প্রশ্নটা তা নয়। আমার প্রশ্নটা হচ্ছে, একটা কাজে যখন আপনি হাত দিচ্ছেন তখন সেই কাজের পুরো আর্থিক সংগতি আছে সেটা জেনে তবেই আপনি নিশ্চয় সেই কাজে হাত দিচ্ছেন। আমরা দেখছি, বিভিন্ন জায়গায় অর্ধেক কাজ হবার পর বলা হচ্ছে আর্থিক সংগতি নেই সেইজন্য বন্ধ হয়ে আছে বা অসম্পূর্ণ অবস্থায় ফেলে রাখা হচ্ছে। এই ধরণের ঘটনা দিনের পর

দিন ঘটছে। এই ভাবে যদি চলে তাহলে কোন কাজই সম্পূর্ণ হবে না এবং এর ফলে এ সব কাজে নতুন করে ভাঙনের সৃষ্টি হবে। আমার প্রশ্ন, আপনার ডিপার্টমেন্টে যে সব কাজ হবে সেগুলি সম্পূর্ণভাবে আর্থিক সংগতির কথা চিন্তা করেই হবে, না, কবে টাকা পাওয়া যাবে সেই চিন্তা করে হবে?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমরা যখন একটা প্রজেক্ট গ্রহণ করি সেটা যদি প্ল্যান প্রজেক্ট হয় তাহলে আমাদের যে বরাদ্দ থাকে সেটা আমাদের অর্থ দপ্তর আস্তে আস্তে মঞ্জুর করতে থাকেন। আমি আমার জবাবে বলেছি, সেতুর কাজ শেষ করেছি, আটকে যেটা আছে সেটা হচ্ছে এ্যাপ্রোচ রোডের ব্যাপারটা। সেতুর কাজটা আমরা আটকে রাখতে চাই না, সেটা অগ্রাধিকার দিয়ে যে ভাবেই হোক আমরা করি কিন্তু এ্যাপ্রোচ রোডের ব্যাপারে আমাদের অনেক সময় অসুবিধা দেখা দেয়। আমরা বিভিন্ন পর্যায়ে সেই কাজটা করে থাকি। বছরে কি রকম বরাদ্দ হয় তার উপর সমস্তটা নির্ভর করে। বছরের গোড়ার দিকে আমরা সেই অনুমোদন পাই না। আমরা পাই যখন যে কাজের জন্য আমরা পরিকল্পনা দিয়েছি সেইভাবে।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল :** কেলেঘাই নদী ও বাঘই খালের উপর মূল সেতুর কাজ শেষ হয়েছে বলে মাননীয় মন্ত্রী মহাশয় বললেন। তিনি আরো বললেন, রাস্তার কাজ এখনও সেইভাবে শুরু হয়নি। সেতুর কাজ কবে শেষ হয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রীযতীন চক্রবর্তী :** আমাদের বাজেট শেষ হয়নি। কেলেঘাই নদীর উপর সেতুর কথা সেদিনও আমি বলেছি যে এটা গুরুত্বপূর্ণ সেতু সুতরাং এটা নিশ্চয় আমরা বরাদ্দ করার সময় অগ্রাধিকার দেব।

**শ্রী প্রবোধ পুরকাইত :** এই দুটি সেতুর নামকরণ করার ব্যাপারে যদি কোন বিপ্লবীর নামে নামকরণ করার প্রস্তাব আসে আপনি কি সেটা বিবেচনা করবেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** নিশ্চয় করব কারণ, বামফ্রন্ট সরকারের নীতিই হল এই, যারা শহীদ হয়েছেন বা যারা বিপ্লবী ছিলেন তাদের স্মরণে রাখিবার জন্য আমরা নানা রকম ব্যবস্থা নিয়ে থাকি। সেদিন বাজেট বক্তৃতার সময় একজন বিধায়ক আমার কাছে প্রস্তাব রেখেছিলেন। আমি তাকে বলেছি, আপনি আমার কাছে লিখুন, নিশ্চয় এটা ভাল ভাবে বিবেচনা করে দেখব এবং তিনি যার নাম করেছিলেন সেই ব্যক্তি হচ্ছে মেদিনীপুরের একজন বিপ্লবী এবং শহীদ। আমি নিশ্চয় সে সম্পর্কে বিবেচনা করব।

**শ্রী কামাক্ষা নন্দন দাস মহাপাত্র :** আপনি বললেন এ্যাপ্রোচ রোডের কাজ শেষ হয়ে গেলে সেই রাস্তা উন্মুক্ত করে দেওয়া হবে। কিন্তু এখন যা অবস্থা দাঁড়িয়েছে তাতে শুধু এ্যাপ্রোচ রোড নয়, তারপরের ৯ মাইল রাস্তা পটাশপুর থেকে কেলেঘাই সেতু পার হয়ে বেশ কিছু দূর পর্যন্ত একেবারে শোচনীয় অবস্থায় এসেছে, কনডিসন অত্যন্ত খারাপ হয়ে গেছে। কাজেই এ্যাপ্রোচ রোড ছাড়াও আরো ৯ মাইল রাস্তা টোটাল রিপেয়ার করতে না পারলে শুধু ব্রীজ আর কয়েক ফার্লং এ্যাপ্রোচ রোড রিপেয়ার করে দিলেই বাস চলাচলের যোগ্য হবে না, এই সংবাদ কি আপনার কাছে আছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** এই সংবাদ আমার কাছে নেই। এই মাত্র সংবাদ পেলাম। এই ব্যাপারে আমি খোঁজ খবর নেব এবং যদি প্রয়োজন হয় তাহলে আমি নিশ্চয় সেখানে যাব। যদি দেখা যায় এ ৯ মাইল রাস্তা রিপেয়ার না করলে শুধু এ্যাপ্রোচ রোডের কাজ শেষ করে লাভ হবে না তাহলে আমি নিশ্চয় সবটাই বিবেচনা করব।

**শ্রী কাশীনাথ মিশ্র :** এই দুটি সেতুর কাজ এবং এ্যাপ্রোচ রোডের কাজগুলি কত নং ফেজের

কাজ এবং এর সাথে যুক্ত যে ফেজের কাজ বন্ধ আছে তার জন্য ওয়ার্ক অর্ডার হয়েছে কিনা জানাবেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমি তো আগেই বলেছি আমাদের আর্থিক অনুমোদন পেয়েছি এবং সেই মঞ্জুরী আসতে আসতে হচ্ছে। ওয়ার্ক অর্ডার দেওয়া আছে। নানা অসুবিধার জন্য কাজ করা সম্ভব হয়নি। আমি আমার বাজেট বক্তৃতার সময় বলেছি যে, এই কেলেঘাই নদীর উপর নির্মিত সেতুর কাজ যত তাড়াতাড়ি সম্ভব শেষ করার চেষ্টা করব। কিন্তু আমি আপনাকে নির্দিষ্ট দিন দিতে পারব না। আমি যদি নির্দিষ্ট দিন ঘোষণা করি তাহলে আপনারা প্রশ্ন করবেন আপনি প্রতিশ্রুতি লঙ্ঘন করেছেন। সেই জন্য আমি বলেছি যত তাড়াতাড়ি সম্ভব কাজ শেষ করার চেষ্টা করছি।

**[12.20 – 12.30 p.m.]**

**শ্রীরামপুরে জি টি রোডের উপর উড়ালপুল**

*৩৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩৪।) **শ্রী অরুণকুমার গোস্বামী :** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলী জেলার অন্তর্গত শ্রীরামপুরে জি টি রোডের উপর উড়াল পুল নির্মাণের কাজ বেশ কয়েক মাস যাবৎ (১) বন্ধ আছে, ও (২) বন্ধ থাকা সত্ত্বেও জি টি রোড বন্ধ রাখা হয়েছে, এর ফলে জনসাধারণের অশেষ ক্লেশ হচ্ছে ; এবং

(খ) সত্য হ'লে—

(১) উহার কারণ কি, ও

(২) সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** (ক) সত্য নয়।

(খ) কাজ চালু থাকায় জি. টি. রোড বন্ধ থাকার ফলে জনসাধারণের যথেষ্ট অসুবিধা হচ্ছে সন্দেহ নাই।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আবদুল মান্নান :** এই রেল লাইনের উপর ওভার ব্রীজ তৈরী করতে মোট কত টাকা ব্যয় হবে এবং এর কেন্দ্র কত দেবেন, আর রাজ্য কত দেবেন, সেটা জানাবেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** হুগলী জেলার অন্তর্গত শ্রীরামপুরে জি. টি. রোডের উপর যে উড়াল পুলটি নির্মিত হচ্ছে তার প্রধান দুটি অংশের কাজ হচ্ছে। রেল লাইনের উপর যে কাজটি হচ্ছে সেটি রেল দপ্তর করছে। রেল দপ্তরের কাজ বেশ কিছুকাল বন্ধ থাকার পর আবার তারা কাজ শুরু করেছেন। আর এ্যাপ্রোচ রোড এবং ভায়াডাক্টের কাজ আমাদের দপ্তরের পক্ষ থেকে শুরু করার কথা তারা এখনো শুরু করেন নি। কারণ, ভায়াডাক্ট এবং এ্যাপ্রোচ রোডের কাজ করার আগে ঐখান দিয়ে যে সমস্ত ইলেকট্রিক কেবল্, টেলিফোনের তার গেছে তার কাজ করতে হবে।

**শ্রী যতীন চক্রবর্তী :** আগে সে গুলিকে সরাবার কাজ শেষ করতে হবে। তবে মূল কাজের জন্য টেন্ডার এখনো চূড়ান্ত হয়নি, কিন্তু ২৮শে মার্চ তারিখে আমরা অর্থ দপ্তরে অনুমোদনের জন্য পাঠিয়েছি, আশা করছি তাঁরা তাড়াতাড়ি অনুমোদন করে দেবেন। এই প্রকল্পটি জুলাই মাসে অর্থ

দপ্তরের অনুমোদন লাভ করেছিল এবং প্রকল্পের জন্য ১ কোটি ৮৬ লক্ষ ৮৯ হাজার ৯৪৬ টাকা ধরা হয়েছিল। রাজ্য সরকারকে মোট ১ কোটি ৫২ লক্ষ ১৯৪৯ টাকার ব্যয়ভার বহণ করতে হচ্ছে। তবে আমরা একটা অংশ রেলওয়ে নিরাপত্তা তহবিল বা সেফটি ফাণ্ড থেকে পাবার আশা করছি।

**শ্রী আব্দুল মান্নান :** রেল দপ্তর থেকে এ্যাডভান্স হিসাবে কোনো টাকা দেওয়া হয়েছে কি, দেওয়া হলো, কত টাকা দেওয়া হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমি তো বললাম যে, রেল লাইনের উপর যে ব্রিজ গুলি হয় সে গুলি রেলওয়ে বোর্ড বা রেল দপ্তর করে এবং এ ক্ষেত্রেও এটা তারাই করেছে। আর আমরা যেটা করছি সেটার ক্ষেত্রে আমরা রেলওয়ে সেফটি ফাণ্ড থেকে একটা অংশে টাকা পেয়ে থাকি। এই রেলওয়ে সেফটি ফাণ্ডটি রেল দপ্তরের অধীন, সেখান থেকে তারা আমাদের টাকা দেয়। আর রেল ব্রিজের জন্য তারা কি পরিমাণ টাকা খরচ করেছে, তা আমি বলতে পারব না।

**শ্রী আব্দুল মান্নান :** রেলওয়ে আপনাদের কোনো টাকা এ্যাডভান্স করেছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** এখানে এ্যাডভান্স করার কিছু নেই।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** সমগ্র কাজটি শেষ হতে কি রকম সময় লাগবে?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমি তো ইতিপূর্বেই বললান যে, দু' অংশে কাজটি হচ্ছে। রেল দপ্তর যে কাজ করছে সে কাজ শেষ করতে তাদের কত দিন সময় লাগবে তা আমি বলতে পারব না। আমাদের কাজ শেষ করার জন্য আমরা টেন্ডার ডেকেছি, টেন্ডার অর্থদপ্তর থেকে অনুমোদন করিয়ে নিতে হয়, তাদের কাছে অনুমোদনের জন্য পাঠিয়েছি আশা করছি শীঘ্রই অনুমোদন পেয়ে যাব। মাটির নীচে কতগুলি কাজ আছে, এ্যাপ্রোচ রোড করবার আগে সব সময়ই আমাদের সে কাজ করতে হয়। মাটির নীচে বহু কেবল থাকে, টেলিফোন লাইন থাকে, ওভার হেড ওয়্যার থাকে, সে সমস্ত গুলি সরাবার কাজ আমরা এখন করছি।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই ব্রিজটির কাজ শুরু করার আগে ফিনান্স ডিপার্টমেন্ট থেকে প্রায়র এ্যাপ্রুভাল নেওয়া হয়েছিল কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** অর্থ দপ্তরের মঞ্জুরী ছাড়া আমরা কোনো কাজই শুরু করতে পারি না, এগুলি প্ল্যান প্রোজেক্ট সুতরাং এগুলির বিষয়ে অর্থ দপ্তর অনুমোদন দিলে পরেই আমরা কাজ শুরু করতে পারি। তাঁরা অনুমোদন দিয়েছেন তাই আমরা কাজ শুরু করেছি। আর একটা অনুমোদন চেয়েছি, আশা করছি শীঘ্রই তাঁরা তা দেবেন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ২ নং প্রশ্নের উত্তরে বলেছেন জি. টি. রোড বন্ধ থাকার জন্য সাধারণ মানুষদের খুবই অসুবিধা হচ্ছে এবং আমরাও লক্ষ্য করছি ওখানে কাজ খুব ধীর গতিতে হচ্ছে। এই অবস্থায় এ কাজ জরুরী ভিত্তিতে করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কি কোন পরিকল্পনা আছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমরা বিকল্প রাস্তা করে দিয়েছি। এখন মুসকিল হচ্ছে, উড়াল পুলও হবে আবার সেটা করার সময়ে কোন অসুবিধাও হবে না, এটা তো হতে পারে না। কিছুটা অসুবিধা ভোগ করতেই হবে। আমরা জানি অসুবিধা হচ্ছে, সেই জন্য আমরা যত তাড়াতাড়ি সম্ভব করবার চেষ্টা করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** আমরা ওখানে দেখছি যে, একজন, কি দু'জন মিস্ত্রী কাজ করছে, খুব ধীর গতিতে কাজ হচ্ছে। এই অবস্থায় যাতে জরুরী ভিত্তিতে দ্রুত কাজ হয় তার জন্য কি মাননীয় মন্ত্রী মহাশয় কোন ব্যবস্থা গ্রহণ করবেন?

(নো রিপ্লাই)

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Minister be pleased to state whether the Government has fixed any target date for completion of the project?

**Shri Jatin Chakrabarty :** I have already replied it before when another question was put to me. I made it very clear, I cannot give you any target date because it does not depend only upon the job done by my department. The Central Government, the Railway Deptt. is also involved in it. So, how long time it will take I cannot make a prophency on that. So far as I am concerned, I Can assure you this much, in view of the importance of this line, that certainly I will try my best – my department will try its best – to expedite this job.

**Shri Gyan Singh Sohanpal :** I am not concerned with the reply that has been given by the Hon'ble Minister sometime ago. My pin pointed question is, whether the Government has given any target date for completion of the project. How many days the Government of India will take – I am not concerned with that. Certainly the Government of West Bengal has thought over the question of fixing a tentative date to complete it – may it be one year or two years. So, what is the completion date?

**Mr. Speaker :** Mr. Sohanpal, the Hon'ble Minister in Charge has already answered that no date has been fixed. He has stated it categorically.

**Shri Jatin Chakrabarty :** Once the target date is fixed, and if the work continues beyond the target date they will take it into chance. I cannot make any commitment of the target date. I cannot go into that.

**বৈদ্যুতিক তার চুরি রোধে স্বেচ্ছাসেবক নিয়োগ**

*৩৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩৯।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ সালে বৈদ্যুতিক তার চুরি রোধকল্পে কতজন স্বেচ্ছাসেবক নিয়োগ করা হয়েছে ;

(খ) উক্ত সময়ে ঐ কারণে মোট কত টাকা খরচ করা হয়েছে ; এবং

(গ) পূর্ববর্তী তিন বৎসরের তুলনায় ঐ বৎসরে তার চুরির সংখ্যা কত পরিমাণ হ্রাস পেয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ক) পশ্চিমবাংলার হাওড়া বাদে সকল জেলা পরিষদ তাদের অর্ন্তভুক্ত গ্রাম পঞ্চায়েত মারফৎ স্বেচ্ছাসেবক নিয়োগ করেছে। এই সব সেচ্ছাসেবকদের কেউ একাদিকক্রমে কাজ করে নি। ফলে কোন নির্দিষ্ট সংখ্যা বলা সম্ভব নয়। তবে আনুমানিক ১ লক্ষ ১৩ হাজার ৫০০ শ্রমদিবস (Mandays) তৈরী হয়।

খ) ঐ কারণে ১৪ টি জেলার জন্য মোট ১১ লক্ষ ৩৫ হাজার টাকা ব্যয় অনুমোদন করা হয়েছিল।

গ) ১৯৮৪ সালে তার চুরির সংখ্যা ১৯৮৩ সালের তুলনায় ১৫.৭%,

১৯৮২ সালের তুলনায় ১৪.৪% হ্রাস পেয়েছে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** বর্তমান আর্থিক বৎসরে এই রকম পরিকল্পনা আছে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই আর্থিক বৎসরে বিভিন্ন জেলাকে একটা টাকা দেওয়া হয়েছে কিন্তু এখন এটা বন্ধ করে দেওয়া হয়েছে সাময়িকভাবে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** এখন বন্ধ করে দেবার কারণটা কি তা দয়া করে জানাবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই যে পরিকল্পনা করা হয়েছে এটা মাঝে মাঝেই এইরকম করা হবে, কারণ এর উদ্দেশ্য হচ্ছে জনসাধারণ যাতে উদ্যোগ নেন চুরি বন্ধ করার জন্য। শুধু স্বেচ্ছাসেবক নিয়োগ করে চুরি বন্ধ করা সম্ভব নয়।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই স্বেচ্ছাসেবক নিয়োগ করার কোন নিয়ম আছে কি এবং দৈনিক তাদের কত করে ভাতা দেওয়া হয়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** স্বেচ্ছাসেবক নিয়োগ করার নিয়ম হচ্ছে জেলা পরিষদ যে গ্রাম পঞ্চায়েত এলাকায় স্বেচ্ছাসেবক নিয়োগ করা হবে সেই গ্রাম পঞ্চায়েতের কাছ থেকে তালিকা নিয়ে এস.পির সাথে কথা বলে এইভাবে নিয়োগ করেন। আর ওদেরকে ৯ টাকা করে দেওয়া হয় এবং অন্যান্য খরচ হচ্ছে ১ টাকা।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, এই স্বেচ্ছাসেবকের পরিবর্তে এই বিভাগ নিজেদের আলাদা পুলিশের মতন কোন বাহিনী তৈরী করার কথা ভেবেছেন কি?

**[12.30 – 12.40 p.m.]**

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** বিদ্যুৎ পরিষদের নিজস্ব একটি সিকিউরিটি বিভাগ আছে, তাকে শক্তিশালী করা হচ্ছে এবং তাদের কিছু বন্দুক দেওয়া হয়েছে এই সমস্ত চুরি বন্ধ করার ব্যাপারে যাতে তারা সাহায্য করতে পারে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে হাওড়া জেলাবাদে পশ্চিমবঙ্গের সব জেলাতেই করা হচ্ছে। তাহলে মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি যে, হুগলী জেলাতে যে সমস্ত গ্রাম পঞ্চায়েত থেকে লিষ্ট পাঠানো হয়েছিল তাদের সবাই কে কি নিয়োগ করা হয়েছে, যদি হয়ে থাকে

তাহলে কোন কোন গ্রামে পঞ্চায়েত থেকে নেওয়া হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এটা নোটিশ না পেলে বলতে পারব না, তবে কংগ্রেস বা সি.পি.এম. যারই প্রভাবিত হোক না কেন সমস্ত গ্রামপঞ্চায়েতের সঙ্গে পরামর্শ করে তার এই স্বেচ্ছাসেবকের তালিকা ঠিক করা হয়েছে।

**শ্রী দেব শরণ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে, এই তার চুরির ঘটনা যথা সময়ে থানায় ডাইরী না করার ফলে রিকভারি করা তার দীর্ঘদিন ধরে পড়ে থাকে। রিকভারি করা যায় না, ডিপার্টমেন্ট ফিরিয়ে নিয়ে আসে, যথাসময়ে ডাইরী না করার জন্য এই অবস্থা হয় আপনি এ খবর জানেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** আগে ঐ অবস্থা ছিল, এখন আর ঐ অবস্থা নেই। এখন সমস্ত তার রিকভার্ড করে দিয়ে দেওয়া হয়েছে।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি:** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে, তার চুরি যাওয়ার পরে পুলিশ যদি কিছু না করে থাকে তাহলে আপনার দপ্তর পুলিশের উপর কোন ব্যবস্থা নিতে পারে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** বিভিন্ন জেলা স্তরে একটা কমিটি আছে, তাতে এস.পি. রা ও থাকেন। এইসব ব্যাপার কমিটির সঙ্গে আলোচনা করে করা হয়, তার মধ্যে যদি কোন জায়গায় কোন ত্রুটি বিচ্যুতি থাকে তা সংশোধন করা হয়।

### নদীয়া জেলায় রাস্তা নির্মাণ

*৩৮১। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭৮।) **শ্রী সতীশচন্দ্র বিশ্বাস :** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮২-৮৪ সাল পর্যন্ত নদীয়া জেলায় সড়ক নির্মাণকল্পে মোট কত টাকা ব্যয় করেছেন এবং কোথায় কত কিলোমিটার রাস্তা তৈরী করা হয়েছে ; এবং

(খ) কলকাতার সঙ্গে সরাসরি যোগাযোগের প্রশ্নে রাণাঘাট থেকে আড়ংঘাটা-বগুলা কৃষ্ণগঞ্জ পর্যন্ত রাস্তা নির্মাণের কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী :** (ক) এই দপ্তরের পরিকল্পনার অন্তর্গত ৩৯টি রাস্তা এবং কিছু মার্কেট লিঙ্ক রাস্তার জন্য মোট ব্যয় হয়েছে ৮২ লক্ষ ৩৪ হাজার টাকা। যত রাস্তা তৈরী হয়েছে তার বর্তমান অবস্থা নিম্নরূপঃ—

'ক' স্তর (পীচ) ১৮.১৭২ কি.মি. 'খ' স্তর (খোয়ামাড়াই) ৩৬.৮২৭ কি.মি. 'গ' স্তর (মাটির কাজ) ১৪.৯৬৫ কি.মি.

(খ) কলকাতা থেকে রাণাঘাট, আড়ংঘাটা বগুলা ও কৃষ্ণগঞ্জ যাওয়ার পাকারাস্তা ইতিমধ্যেই রয়েছে। প্রশ্নে উল্লিখিত সরাসরি কোনো রাস্তা নির্মাণের পরিকল্পনা আপাততঃ নেই।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কৃষ্ণগঞ্জ থেকে বগুলা পাকা রাস্তা আছে, এখন কথা হচ্ছে কলকাতার সঙ্গে যে যোগাযোগটা সেটা রাণাঘাট ৩৪নং জাতীয় সড়ক থেকে সরাসরি আড়ংঘাটা, বগুলা, কৃষ্ণগঞ্জ যাওয়ার কথা উল্লেখ আছে, আপনি উত্তর দিয়েছেন কৃষ্ণনগর

হয়ে যাওয়া যাবে। আমার কথা হচ্ছে যে দেশ বিভাগের পর যেখানে দেখা যাচ্ছে রাণাঘাট থেকে গেদে পর্য্যন্ত যে বিরাট এলাকা সেখানে একমাত্র রেলপথ সেটা ইলেকট্রিফিকেসন না হওয়ায় কনডেমড ইঞ্জিন দিয়ে চালান হয়। আমার কথা হচ্ছে যে ঐ ৩৪ নং সড়ক পর্য্যন্ত সরাসরি কোন রাস্তা তৈরীর পরিকল্পনা আছে কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমি আগেই বলেছি, যে পাকা রাস্তা করার প্রস্তাব আমাদের আছে, সংযোগরক্ষাকারী রাস্তা। রেল লাইনের পাশ দিয়ে যদি করতে হয় আমি একটা সার্ভে করেছি, ৫০ কিলোমিটার রাস্তা করতে হবে। মাননীয় সদস্যরা ভেবে দেখুন খরচ হবে — বর্তমান বাজার দর অনুযায়ী ঐ ৫০ কি.মি. রাস্তা তৈরী করতে খরচ হবে আড়াই থেকে তিন কোটি টাকা। ঐ টাকা খরচ করবার অনুমোদন পাওয়া মুস্কিল হবে। ওখানে অলরেডি সংযোগকারী যে রাস্তা আছে সেটা যদি ব্যবহার করতে না চান, অসুবিধা হচ্ছে জানি, তাহলে বর্তমানে করবার কিছু নেই। টাকার অসুবিধা যদি না থাকতো তাহলে নিশ্চয়ই করে দিতাম, কিন্তু ঐ রাস্তার জন্য আড়াই, তিনকোটি টাকা ব্যয় করবার কোন পরিকল্পনা গ্রহণ করতে পারছি না, অনুমোদন আমরা পাচ্ছি না।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস :** আপনি বিষয়টা পুনর্বিবেচনা করবেন কিনা এবং রাণাঘাট থেকে আরংঘাটা পর্যন্ত একটি পাকা রাস্তা করবার প্রস্তাব ছিল এবং তার কাজ পূর্ব প্রস্তাবক্রমে চলছে এই খবর রাখেন কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী :** পূর্বেই বলেছি যে সেখানে সংযোগকারী রাস্তা রয়েছে, আর নতুন রাস্তা করবো না।

### সিজুয়াখাল ও দেবগ্রামের খালের উপর সেতু

***৩৯০। (অনুমোদিত প্রশ্ন নং *২১২৮।) শ্রী অনাদি মল্ল :** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার পীড়াকাটা হইতে গোয়ালতোড় রাস্তার উপর সিজুয়াখাল ও দেবগ্রামের খালের উপর সেতু নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে কবে নাগাদ ঐ কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) উক্ত সেতু দুটি নির্মাণের কোন পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন উঠে না।

### আসানসোল মহকুমায় বৈদ্যুতীকরণ

***৪৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *২২১০।) শ্রী বামাপদ মুখোপাধ্যায় :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত আসানসোল মহকুমায় কতগুলি মৌজায় বৈদ্যুতীকরণ করা হয়েছে ;

(খ) উক্ত সময় পর্যন্ত ঐ মহকুমায় আরও কতগুলি মৌজায় বৈদ্যুতীকরণের কাজ বাকী আছে; এবং

(গ) উপরোক্ত মৌজাগুলিতে বৈদ্যুতীকরণের কাজ কবে নাগাদ শেষ হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) ১৭২টি

(খ) ১৪২টি

(গ) এখনই বলা সম্ভব নয়।

**মহিষাদল থানা এলাকায় গ্রামীণ বৈদ্যুতীকরণ**

*৪৯২। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১১।) **শ্রী দীনবন্ধু মণ্ডল :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মহিষাদল থানায় গ্রামীণ বৈদ্যুতীকরণ প্রকল্পের আওতাধীন মৌজার সংখ্যা কত ; এবং

(খ) ১৯৮৫-৮৬ সালে কতগুলি মৌজায় বৈদ্যুতীকরণ করা হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) ৮৭ টি । তন্মধ্যে এযাবৎ ৬৪টি বৈদ্যুতিকৃত হয়েছে।

(খ) এখনও চূড়ান্ত হয় নাই।

**শ্রী বামাপদ মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, যেসকল মৌজা বৈদ্যুতিকরণ হয়েছে, সেই সমস্ত মৌজায় লাইট কানেকশন গেছে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ১৭২টির মধ্যে ১৭২টিতেই লাইট-কানেকশন গেছে।

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় এই যে মৌজা বৈদ্যুতিকরণের কাজ কমপ্লিট হয়েছে বলে বললেন, নিশ্চয়ই গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পের মাধ্যমে এগুলো হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে — গত আর্থিক বছরে কতগুলো গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ করতে পারেন নি এবং কত টাকা ফেরৎ গেছে সেটা অনুগ্রহ করে জানাবেন কি?

**[12.40 – 12.50 p.m.]**

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** নোটিশ দেবেন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, কোন মৌজায় একটি মাত্র পোল, গেলেই সেটা বৈদ্যুতিকরণ হয়ে গেলো — এই নিয়ম পাল্টাবার ব্যাপারে চিন্তাভাবনা করছেন কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এটা আমাদের ব্যাপার নয়, আর.ই.সি এটা ঠিক করেছে। এটা পরিবর্ত্তন করবার জন্য আর.ই.সির কাছে বলা হয়েছে।

**শ্রী নিরোদ রায়চৌধুরী :** বিদ্যুতের তার চুরির ব্যাপারে এবং গ্রামে বিদ্যুৎ দেওয়ার ব্যাপারে আপনি অনেক প্রশ্নের উত্তর দিলেন। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ব্যাপক হারে যে বিদ্যুৎ চুরি যাচ্ছে তার বিরুদ্ধে আপনি কোন ব্যবস্থা অবলম্বন করবেন কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এই প্রশ্নের সাথে আপনার প্রশ্নটা সংগতিপূর্ণ নয়।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** এখানে আপনি ১৯৮৫-৮৬ সালের কথা বলেছেন। কিন্তু ১৯৮৪-৮৫ সালে আমার জানা আছে ২৭ খানা মৌজায় হওয়ার কথা ছিল, সেটা হয়েছে কি?

**মিঃ স্পীকার ঃ** জানা থাকলে প্রশ্ন হয় না। এই প্রশ্ন উঠতে পারে না।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত অর্থাৎ এই বামফ্রন্ট সরকার আসার আগে সিদ্ধার্থ রায়ের আমলে গ্রামীণ বৈদ্যুতিকরণের একটা কর্মসূচী গ্রহণ করা হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, আপনার নিশ্চয়ই রেকর্ড আছে, সেই সময় বেছে বেছে দু-একজন কংগ্রেসের বাড়িতে লাইট পোষ্ট পৌঁছে দিয়ে কাগজে কলমে বলে দেওয়া হ'ল গ্রামে বৈদ্যুতিকরণ হয়ে গেছে?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্ন উঠে না।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মহিষাদল থানায় কতগুলি মৌজা আছে? এইসব মৌজায় বৈদ্যুতিকরণ শেষ করবার কোন টারগেট ডেট আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মহিষাদল থানায় ১৬৬ টি মৌজা আছে। এখানকার গ্রামে বৈদ্যুতিকরণের ব্যাপারে টারগেট হচ্ছে ১৯৯২ সালের মধ্যে সব গ্রাম বৈদ্যুতিকরণ করা হবে। এই রকম একটা পরিকল্পনা আছে, সেইভাবেই এটা ভাবা যেতে পারে।

**শ্রী নটবর বাগ্দী ঃ** যে সমস্ত মৌজায় বৈদ্যুতিকরণ হয়ে গেছে সেখানে অধিকাংশ লোক বিদ্যুৎ নেবার জন্য অ্যাপ্লিকেশন করেছে। কিন্তু তারা মিটার পাচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনার ডিপার্টমেন্ট মিটার সাপ্লাই করতে পারছে না কেন।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মহিষাদল থানায় যে সমস্ত কানেকশান হয়েছে তাতে মিটার যায় নি এই রকম কোন রিপোর্ট আমার কাছে নেই।

## Stareed Questions

(to which oral answers were given)

### কান্দী মহকুমার লীগাল ইড কমিটি

*৫৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮১।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কান্দী মহকুমায় লীগাল এড কমিটির কাজ এখনও শুরু হয় নাই; এবং

(খ) সত্য হইলে, এই বিলম্বের কারণ কি?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লা ঃ**

(ক) পশ্চিমবঙ্গ সরকারের বিচার বিভাগের ৪ঠা জানুয়ারী, ১৯৮৪ তারিখের ১০৪নং বিজ্ঞপ্তি দ্বারা কান্দী মহকুমার জন্য একটা লীগ্যাল এইড কমিটি গঠন করা হইয়াছে এবং ঐ কমিটির কাজ শুরু হইয়াছে। উক্ত বিজ্ঞপ্তির একটি নকল বিধানসভার টেবিলে উপস্থাপিত করা হইয়াছে।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এখানে এই লিগাল এড কমিটি যাতে কাজ করতে পারে তার প্রাথমিক প্রয়োজন যেটা সেটা হচ্ছে প্যানেল অফ ল ইয়ার নিয়োগ করা। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি

এই প্যানেল অফ ল-ইয়ার নিয়োগ করার ব্যাপারে কোন সমস্যা দেখা দিয়েছে কিনা? যদি দেখা দিয়ে থাকে তাহলে সেটা সমাধান করার ব্যাপারে আপনি কিছু চিন্তা করছেন কি?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লা :** আপনার প্রথম প্রশ্নের উত্তর হলো সমস্যা নেই। এই প্রসঙ্গে আমি বলতে চাই প্যানেল অফ ল-ইয়ারের যে লিষ্ট সেটার বিশেষ প্রয়োজন নেই। এই ব্যাপারে আমি বিশেষ ভাবে দৃষ্টি দিয়েছি। বারবার বলা হয়েছে যে প্যানেল তৈরী না হলে যে কোন উকিল নিয়োগ করে সাহায্য দেওয়া যেতে পারে। পরবর্তী মিটিংএ সেই উকিলের নাম অনুমোদন করে নেওয়া যাবে। প্যানেল জরুরী নয়, অত্যাবশ্যক নয়।

**শ্রী অমলেন্দ্র রায় :** বিজ্ঞপ্তি জারী করা হয়েছে বলে আপনি বললেন। কিন্তু ঐ কমিটি কার্য্যতঃ কাজ করছে কি না এবং লিগ্যাল এ্যাড্ কাউকে দেওয়ার ব্যবস্থা হয়েছে কিনা তা কি আপনার জানা আছে?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ :** আপনি কাজ শুরু হয়নি বলে জানাতে চাইছেন। কিন্তু আমি বলছি কাজ ওখানে শুরু হয়েছে। এরবেশী কিছু বলতে পারব না; কটা জায়গায় সাহায্য দিয়েছেন বা দেন নি, এসব কিছু বলা সম্ভব নয়।

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** কান্দী মহকুমার যে লিগ্যাল এ্যাড্ কমিটি গঠন করেছেন, সেই কমিটির সদস্যদের নাম আপনি জানাবেন কি?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ :** নিয়ম মত যা থাকার দরকার তা আছে। সদস্যদের নাম টেবিলে দেওয়া আছে।

**Shri Mohammad Ranjan Ali :** Will the Hon'ble Minister-in Charge be pleased to state what are the norms for consititution of Legal Aid Committee in the district and sub-division and at present who are eligible for receiving the legal Aid.

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ :** আইনে যা দেওয়া আছে, তার প্রশ্ন এখানে ওঠে না। সেগুলো আপনি পড়ে নেবেন।

**শ্রী নারায়ণ দাস মুখার্জী :** খুব সম্ভবত এই প্রশ্ন অপ্রাসঙ্গিক হবে না — যেখানে যেখানে লিগ্যাল এ্যাড্ কমিটি গঠন করা হয়েছে, সেখান থেকে আজ পর্য্যন্ত কত লোককে আইনগত সাহায্য দেওয়া হয়েছে বলতে পারবেন?

**মিঃ স্পীকার :** আপনাকে নোটিশ দিতে হবে।

**শ্রী প্রভঞ্জন কুমার মন্ডল :** লিগ্যাল এ্যাড্ কমিটি গঠন করা হয়েছে বলে আপনি বললেন এবং কান্দী সম্পর্কে উত্তর দিলেন। এটা গরীব মানুষদের জন্য করা হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে এটা প্রচারের জন্য কোন ব্যবস্থা আপনি নিয়েছেন কি?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ :** বই পুস্তক বার করে কিছু কিছু প্রচারের ব্যবস্থা আমরা নিয়েছি। যেখানে কমিটি এখনও গঠণ করা হয় নি, সেখানে পঞ্চায়েতের মাধ্যমে এবং বিভিন্ন জায়গায় বিভিন্ন সংগঠনের মাধ্যমে বইপত্র পাঠিয়েছি। ভুলত্রুটি তবুও আছে। আরও প্রচারের ব্যবস্থা করা উচিত।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** আপনি বললেন যে, জানুয়ারী মাসে কাজ শুরু হয়েছে। কিন্তু কত জায়গায় কতজনকে সাহায্য দিয়েছেন তা বলতে পারছেন না। এপ্রিল মাস পর্যন্ত কোন সিগ্যাল এ্যান্ড না দিয়ে থাকলে কাজটা দ্রুত করার জন্য তাঁদের আপনি বলবেন কি?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ :** আপনি এসে বলবেন — যেভাবে আপনি দ্রুত করার কথা বলছেন, তা আমরা করার ব্যবস্থা করব।

**রাজ্য বিদ্যুৎ দপ্তরে কর্মচারীর অভাব**

*৫৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৭।) **শ্রী কাশীনাথ মিশ্র :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ দপ্তরে প্রয়োজনীয় কর্মচারীর অভাবে বিদ্যুৎ সরবরাহ বিঘ্নিত হচ্ছে; এবং

(খ) সত্য হইলে,

(১) বর্তমানে কতজন কর্মচারীর প্রয়োজন আছে,

(২) কর্মচারী নিয়োগের ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা, ও

(৩) ঐজন্য সরকারের কত টাকা অতিরিক্ত ব্যয় হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) না।

(খ) (১) প্রশ্ন উঠে না।

(২) প্রশ্ন উঠে না।

(৩) প্রশ্ন উঠে না।

**শ্রী কাশীনাথ মিশ্র :** বর্তমানে বিদ্যুৎ পর্ষদে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে যে লোক নিয়োগ হচ্ছে, তা কিসের ভিত্তিতে হচ্ছে এবং লোক নিয়োগ হয়েছে কিনা আপনি কি বলবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিয়োগ হচ্ছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যারা আগে নাম লিখিয়েছেন, তাঁদের নাম আগে ডাকা হচ্ছে এবং সেইভাবে ডেকে লোক নিয়োগ হচ্ছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে যে অব্যবস্থা চলছে তা কি দক্ষ কর্মীর অভাবের জন্য ঘটছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এখানে অব্যবস্থা চলছে বলে আমি মনে করি না। বিদ্যুৎ পর্ষদে অনেক দক্ষ কর্মচারী আছেন। তবে একথা সত্য যে কিছু কিছু কর্মচারী ঠিকমত কাজ করছেন না।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** এখানে প্রশ্নের মধ্যে ছিল যে '....... বিদ্যুৎ দপ্তরে প্রয়োজনীয় কর্মচারীর অভাবে বিদ্যুৎ সরবরাহ বিঘ্নিত হচ্ছে' বেশী সংখ্যক কর্মচারী কাজ করে না, অনেক ক্ষেত্রে স্যাবোটেজ করে। এই স্যাবোটেজ যারা করে তারা কোন আমলে এ্যাপয়েন্টমেন্ট পেয়েছে এবং তাদের ব্যাপারে কোন নির্দিষ্ট খবর আপনার কাছে আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই রকম কোন সুনির্দিষ্ট অভিযোগ কিছু নেই যে অমুক ব্যাক্তি স্যাবোটেজ করছে। কংগ্রেস আমলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কোন তোয়াক্কা না করে স্লিপ কাগজের মাধ্যমে অনেককে ঢোকানো হয়েছিল।

**[12.50 – 1.00 p.m.]**

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** যে সমস্ত কর্মীরা কাজ করেনা তারা কোন সংগঠনের লোক জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** বিভিন্ন দপ্তরে টেকনিক্যাল লোক ঢোকাতে হয়। এক সময় কংগ্রেস তাদের ক্যাডারদের ঢুকিয়েছিল যারা টেকনিক্যাল কাজ জানেনা এবং তাদের প্রয়োজনও ছিল না। এই ধরণের নিয়োগের ফলে অনেক সমস্যার সৃষ্টি হয়েছে এবং এখন আমাদের সেগুলো মোকাবিলা করতে হচ্ছে।

**শ্রী অশোক ঘোষ ঃ** মন্ত্রী মহাশয় বললেন কংগ্রেস আমলে তাদের ক্যাডার যারা ঢুকেছিল তারা স্যাবোটেজ করলেও করতে পারেন। আমার প্রশ্ন হচ্ছে আপনাদের আমলে আপনারা কত লোক ঢুকিয়েছেন এবং কি পদ্ধতিতে তাদের নিয়েছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** নির্দিষ্ট সিদ্ধান্ত বলা যাবে না। তবে ৪/৫ হাজার লোককে হয়ত নেওয়া হয়েছে।

**শ্রী অশোক ঘোষ ঃ** নেবার পদ্ধতি কি ছিল?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নেওয়া হয়েছে এবং এটাই বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি। তবে ইঞ্জিনীয়ারদের পরীক্ষা দিতে হয় এবং কোড নাম্বরে অন্য লোকের কাছে তাদের খাতা পাঠান হয়। কোন রকম পক্ষপাতমূলক ব্যবস্থা নেই এবং যোগ্য লোক যাতে এই গুরুত্বপূর্ণ শিল্পে পাওয়া যায় সেই ব্যবস্থাই করা হয়েছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মন্ত্রী মহাশয় একজন মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে বললেন, কিছু কিছু কর্মচারী আছে যারা কাজ করে এবং কিছু কিছু কর্মচারী আছে যারা কাজ করেনা। আমার প্রশ্ন হচ্ছে, যারা কাজ করেনা তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কিছু লোককে সাসপেন্ড করা হয়েছে, কিছু লোককে ছাঁটাই করা হয়েছে এবং কিছু কিছু লোকের বিরুদ্ধে তদন্ত চলছে।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মন্ত্রী মহাশয় বললেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে যোগ্য লোককে কাজে নিয়োগ করেছেন বিদ্যুৎ ব্যবস্থার উন্নতির জন্য। আমার প্রশ্ন হচ্ছে, তাহলে বিদ্যুৎ ব্যবস্থার উন্নতি হচ্ছে না কেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** বিদ্যুৎ ব্যবস্থার অনেক উন্নতি হয়েছে এবং উৎপাদনও বেড়েছে। নূতন নূতন মৌজায় বিদ্যুতের কানেকশন গেছে এবং গ্রামে এই সমস্ত কর্মীরা কাজ করছে বলেই এই উন্নতি সম্ভব হয়েছে।

**কোলিয়া-মাথাপাড়া রাস্তা**

***৫৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯০১।) শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** পূর্ত বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার শ্যামপুর ১নং ব্লকের কোলিয়া হইতে মাথাপাড়া রাস্তাটির কাজ কতদিনের

মধ্যে সম্পন্ন হইবে;

(খ) উক্ত রাস্তাটি নির্মাণের জন্য (১) কত টাকা মঞ্জুর করা হইয়াছে ও (২) কোন টেন্ডার ডাকা হইয়াছে কিনা; এবং

(গ) কবে নাগাদ উক্ত রাস্তাটির কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) ও (খ) প্রশ্নে বর্ণিত কোলিয়া হইতে মাথাপাড়া নামে কোন রাস্তা পরিকল্পনায় অর্ন্তভুক্ত হয়নি। তবে মাননীয় সদস্য সম্ভবতঃ পরিকল্পনায় গৃহীত মাথাপাড়া ধান্দাখালি রাস্তাটি সম্পর্কে জানতে চেয়েছেন। ঐ রাস্তাটির দৈর্ঘ্য ৩ কি.মি. তার মধ্যে ১ কি.মি. অংশে পীচের কাজ শেষ হয়েছে এবং এ পর্যন্ত ৯,০৪,২৬১ টাকা ব্যয় হয়েছে। বিগত বৎসরে রাস্তাটির জন্য বাজেটে ১ লক্ষ টাকা বরাদ্দ ছিল। রাস্তার কাজ করবার জন্য টেন্ডার ডাকা হয়েছে।

(গ) রাস্তার কাজ শেষ হওয়া প্রয়োজনীয় অর্থ বরাদ্দের উপর নির্ভর করছে।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মন্ত্রী মহাশয় যে উত্তর দিলেন আমি তা বুঝতে পারছি না। আমি আমার প্রশ্নের শ্যামপুর এক নম্বর ব্লকে কোনিয়া থেকে মাথাপাড়া রাস্তার কথা জানতে চেয়েছি।

**শ্রী যতীন চক্রবর্তী :** আপনি যে রাস্তার কথা বলেছেন সেটা আমাদের পরিকল্পনার মধ্যে গৃহীত হয়নি।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মন্ত্রী মহাশয়ের অফিসার যে তথ্য দিয়েছেন সেটা ঠিকমত দেন নি। আমি যে রাস্তাটির কথা বলছি সেটা টেন্ডার হয়েছে, সেখানে স্টোন চিপস্ পড়েছে এবং কন্ট্রাক্টর কয়েক দিন কাজও করেছেন। কিছুদিন কাজ করার পরে কাজ বন্ধ করে দিয়েছেন। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয়কে ভুল তথ্য অফিসার দিয়েছেন।

**শ্রী যতীন চক্রবর্তী :** আপনি একই কথা বলছেন, আপনি আগামীকাল আমার অফিসে আসুন এবং সেখানে চিফ ইঞ্জিনীয়ারকে ডেকে, তথ্য দেখে যদি ভুল থাকে দেখি তাহলে নিশ্চয় সংশোধন করে নেবো।

### বনগাঁ মহকুমায় পুলিশ কর্মী নিয়োগ

*৫৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১২১৫।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ বনগাঁ মহকুমায় (১) খুন ও (২) ডাকাতির ঘটনার সংখ্যা কত?

(খ) জনসংখ্যার অনুপাতে বনগাঁ, বাগদা ও গাইঘাটা থানাভুক্ত এলাকাগুলিতে পুলিশের ব্যবস্থা কতদূর সঙ্গতিপূর্ণ;

(গ) বনগাঁ থানার মান উন্নতি করিয়া ঐ থানার অফিসার ইন-চার্জরূপে একজন ইন্সপেক্টর নিয়োগ করার কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(ঘ) থাকিলে কবে নাগাদ কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু** ঃ

(ক) ১৯৮৪ সালে (১) ৩২টি খুনও (২) ৮টি ডাকাতি এবং ১৯৮৫ সালের ফেব্রুয়ারী মাস পর্যন্ত (১) ৩টি খুন ও (২) ১টি ডাকাতির ঘটনা ঘটেছে।

(খ) কেবলমাত্র জনসংখ্যার ভিত্তিতেই কোনো এলাকার পুলিশ ব্যবস্থা নির্ধারিত হয় না।

(গ) জেলাস্তরে বিষয়টি বিবেচনাধীন আছে।

(ঘ) এখনি বলা সম্ভব নয়।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ** ঃ মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীমহাশয় জানাবেন কি, এই যে বনগাঁ মহকুমায় ৩২টি খুন এবং ৮টি ডাকাতি হয়েছে এবং ব্যাপকহারে সমাজবিরোধীরা দৌরাত্ম করে চলেছে, যেখানে থানায় থানায় পুলিশী ব্যবস্থা করেছেন এবং গ্রামভিত্তিক পুলিশী ব্যবস্থা করছেন বললেন সেখানে যেহারে ক্রাইম বাড়ছে তাতে পুলিশী ব্যবস্থা জোরদার করার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী জ্যোতি বসু** ঃ আমার বাজেট যখন আসবে তখন সেই বাজেট অনুমোদন করে দেবেন, বাকীটা দেখবো কি করা যায়।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ** ঃ বনগাঁ থানার ইনপেক্টর আই.সি.ও.সি. করার যে পরিকল্পনা দিয়েছিলেন সেটা এখানে বলা যাবে না তবে এই কথা কি সত্য যে ওইখানকার এস.ডি.পি.ও এবং এস.পি. ২৪ পরগণা আপনার কাছে আই.সি.ও.সি. করার সুপারিশ আপনাকে জানিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু** ঃ শুধু বনগাঁয় নয় এখানে কতকগুলি জায়গার সম্পর্কে বিচার করা হচ্ছে।

**শ্রী সরল দেব** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে, খুন ও ডাকাতি হচ্ছে এর পিছনে যে রাজনৈতিক মদত আছে তাতে মাননীয় সদস্য আছেন কি?

**শ্রী জ্যোতি বসু** ঃ আমার জানা নেই।

**শ্রী প্রবোধ পুরকায়েত** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় (খ) প্রশ্নের উত্তরে বলেছেন জনসংখ্যার ভিত্তিতে থানা হয় না তাহলে থানা করার জন্য কি কি বিষয় বিবেচনা করে থানা স্থাপন করা হয়?

**শ্রী জ্যোতি বসু** ঃ সেখানকার ভৌগলিক অবস্থা, কত অপরাধি ইত্যাদি বিভিন্ন বিষয়ের উপর এটা নির্ভর করে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় বনগাঁ বর্ডার এরিয়ায় খুন, ডাকাতি হয়েই থাকে এবং এইসব খুন, ডাকাতির পিছনে সমাজবিরোধীদের হাত আছে কিন্তু তার পিছনে বনগাঁ বর্ডার এরিয়াতে যে জগৎশেঠরা মদত দিচ্ছেন তাদের ধরবার কি ব্যবস্থা গ্রহণ করেছেন বা করবেন?

**শ্রী জ্যোতি বসু** ঃ খুন, ডাকাতি হলে সেটার তদন্ত করি এবং কোন রাজনৈতিক মদত আছে কিনা দেখি কিন্তু সেক্ষেত্রে বলতে পারি না কংগ্রেস সব ডাকাতি করে বেড়াচ্ছেন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা** ঃ ৩২ টা খুনের মধ্যে কোন রাজনৈতিক খুন আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু** ঃ আমার যে রিপোর্ট তার মধ্যে রাজনৈতিক খুন দেখছি না।

**শ্রী অরুণ গোস্বামী** ঃ বনগাঁয় খুন ও ডাকাতির সংখ্যা যা বললেন তাতে এই সংখ্যা বছর বছর

বাড়ছে না কমছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রশ্ন করলে জবাব দেব।

## Starred Questions

### (to which written answers were laid on the Table)

### কুন্তি হিমঘর

*৫৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৯২৮।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** সমবায় বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, হুগলী জেলার কুন্তি সমবায় বিভাগের হিমঘরটি দীর্ঘদিন যাবৎ বন্ধ হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কারণগুলি এইরূপ ঃ—

(১) ১৯৭৬ সালের বিধ্বংসী বন্যায় এই হিমঘরে সংরক্ষিত আলু ক্ষতিগ্রস্থ হওয়ার দরুণ এই সমিতিতে সংশ্লিষ্ট চাষীদের অনেক টাকা ক্ষতিপূরণ দিতে হয় যাহার ফলে সমিতির আর্থিক কাঠামো সম্পূর্ণভাবে বিপর্যস্ত হয়।

(২) ১৯৭৯-৮০ সালে হিমঘরটি পুরো ভর্ত্তি না হওয়ায় সমিতির প্রচুর টাকা ক্ষতি হয় এবং ৩০/৬/৮২ পর্য্যন্ত সমিতির ক্ষতির পরিমাণ প্রায় ৫১,০০০-০০ টাকা।

(৩) ইহা ব্যতীত আলু সংরক্ষণের ভাড়া বাবদ সমিতির পাওনা ৩,০১,০০০-০০ টাকা অনাদায়ী আছে এবং এই টাকা আদায়ের সম্ভবনা নাই বলিলেই চলে।

(৪) হুগলী জেলা কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের নিকট এই সমিতির আসল বাবদ ১,৩৮,৫৯৬-২৬ টাকা দেনা আছে। ফলে ঐ ব্যাঙ্ক সমিতিকে আর কোন টাকা ঋণ দিতে রাজী নয়।

(৫) এই হিমঘরটি ১৯৬৫ সালে চালু হয় এবং ১৯৮০ সাল পর্য্যন্ত চালু থাকে। দীর্ঘদিন চলার ফলে এই হিমঘরের অনেক যন্ত্রাংশ প্রায় অকেজো হইয়া গিয়াছে। কিন্তু আর্থিক অনটনের জন্য এই যন্ত্রাংশগুলি পরিবর্ত্তণ করা সম্ভব হয় নাই।

### মেচেদা বাসস্ট্যান্ডের নিকটবর্ত্তী কালভার্ট সংস্কার

*৫৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৫।) **শ্রী শিশির অধিকারী ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কাঁথি শহরে প্রবেশের মুখে মেচেদা বাসস্ট্যান্ডের নিকটবর্তী কালভার্টটা অত্যন্ত জীর্ণ অবস্থায় আছে; এবং

(খ) সত্য হইলে, উক্ত কালভার্টটির মেরামতের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে , হইতেছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) প্রয়োজনীয় মেরামতের কাজ শুরু হয়েছে।

**কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের দ্বিতীয় পর্যায়ের কাজ**

*৫৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৮।) **শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের দ্বিতীয় পর্যায়ের কাজের জন্য মোট কত টাকার প্রয়োজন এবং

(খ) এই ব্যাপারে আর্থিক ঋণদানে জাতীয় শিল্প উন্নয়ণ সংস্থার আপত্তির কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪৬৩.৭৫ কোটি টাকা প্রয়োজন।

(খ) ১৯৫৬ সালের কোম্পানী আইন অনুযায়ী কোম্পানী সমূহের নিবন্ধকের সহিত নথিভুক্ত না হলে জাতীয় শিল্প উন্নয়ণ সংস্থা সেই সকল সংস্থাকে ঋণ দেয় না।

**শিশু চুরি**

*৫৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৪।) **শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি হাওড়া পুলিশ এক শিশু চোর চক্রকে গ্রেপ্তার করিয়াছে; এবং

(খ) সত্য হইলে —

(১) ঐ বিষয়ে কোন তদন্ত করা হইয়াছে কিনা, ও

(২) উক্ত তদন্তের ফলাফল কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১+২) বিষয়টি পশ্চিমবঙ্গ গোয়েন্দা শাখার তদন্তাধীন।

**বার্ণেশ লার্জ সাইজ কৃষি বিপণন সমিতি**

*৫৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮৭।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** সমবায় বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সাম্প্রতিককালে বার্ণেশ "লার্জ সাইজ কৃষি বিপণন সমিতির" কমিটিকে ভেঙ্গে দেওয়া হয়েছে ; এবং

(খ) সত্য হলে—

(১) উহার কারণ কি,

(২) উক্ত কমিটি পুনর্গঠনের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, ও

(৩) বর্তমানে উহার সদস্য-সংখ্যা কতজন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, উক্ত সমিতির কমিটিকে ভেঙ্গে দেওয়া হয়েছে।

(খ)

(১) জেলার সমবায় সমিতিসমূহের সহ নিয়ামকের মতামত উপেক্ষা করে এবং সমবায় আইন অবজ্ঞা করে সমিতির কর্মচারীদের বে-আইনীভাবে বেতন বৃদ্ধি করার জন্য উক্ত কমিটি বাতিল করা হয়েছে।

(২) উক্ত কমিটি পুনর্গঠনের জন্য অদ্যাবধী কোন ব্যবস্থা গ্রহণ করা হয় নাই।

(৩) বর্তমানে উক্ত সমিতির সদস্য সংখ্যা ৬১৩ জন।

**পশ্চিম দিনাজপুর জেলার গ্রামীণ বৈদ্যুতিকরণ**

*৫৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮০।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলার কুশমাণ্ডি থানার দেওখণ্ডা, কচড়া, দেহাবন্দ, ডহরল, পশ্চিম মোল্লাপাড়া, মানিকোর, দেউল প্রভৃতি মৌজাগুলিতে গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পের কাজ সম্পূর্ণ হইলেও আদ্যবধি বিদ্যুৎ সরবরাহ করা হয় নাই ; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাত ঐ মৌজাগুলিতে বিদ্যুৎ সরবরাহ করা যাইবে বলিয়া আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) অসম্পূর্ণ অবস্থাতেই বিদ্যুৎ পরিবাহী তার ইত্যাদি চুরি যাওয়ার ফলে প্রকল্পটি চালু করা যায় নি।

(খ) এখনই বলা সম্ভব নয়। চুরি যাওয়া সরঞ্জামাদি নতুন করে লাগানোর ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**ময়না-মাধবপুর রাস্তা**

*৫৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৬।) **শ্রী সরল দেব :** ১লা মার্চ, ১৯৮৪ তারিখের প্রশ্ন নং *৯১ (অনুমোদিত প্রশ্ন নং *৫২৭)-এর উত্তরের প্রাসঙ্গিকতায় পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বারাসাত ১ নম্বর ব্লকের অধীনে "ময়না হইতে মাধবপুর ভায়া দুবগেড়িয়া" রাস্তা নির্মাণের জন্য বিগত আর্থিক বৎসরে কোন অর্থ বরাদ্দ করা হয়েছে কি ;

(খ) উক্ত অর্থের পরিমাণ কত ; এবং

(গ) ঐ রাস্তা নির্মাণের কাজ কবে নাগাদ শুরু ও শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) ৫০,০০০। (পঞ্চাশ হাজার) টাকা।

(গ) প্রয়োজনীয় অর্থের সংস্থান করা গেলে কাজটি শুরু করা সম্বন্ধে সিদ্ধান্ত নেওয়া হবে। কাজটি শেষ হওয়া সম্পর্কে এখনও কিছু বলা যাচ্ছে না।

**বোলপুরকে মহকুমা শহরে রূপান্তরকরণ**

*৫৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *২০২১।) **ডাঃ সুশোভন বন্দ্যোপাধ্যায় :** ১লা মার্চ, ১৯৮৪ তারিখের প্রশ্ন নং *৯৮ (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫)-এর উত্তর উল্লেখে স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বোলপুর শহরকে মহকুমা শহর হিসাবে গ্রহণ করার প্রস্তাবটি বর্তমানে কি পর্যায়ে আছে?

**স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

মহকুমা স্থাপনের প্রস্তাবটি বর্তমানে শেষ পর্যায়ে আছে। শীঘ্রই মহকুমা স্থাপিত হবে।

**মুন্‌সিফ পর্যায়ে শূন্য পদ**

*৫৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৯৫।) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়, শ্রী আতাহার রহমান এবং শ্রীদানবন্ধু মাঝি :** বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে মোট কতগুলি মুন্‌সিফের পদ আছে (স্যাংশন স্ট্রেন্‌থ) ;

(খ) ঐ পদগুলিতে বর্তমানে কতজন মুন্‌সিফ কর্মরত আছেন ; এবং

(গ) অবশিষ্ট শূন্য পদগুলি পূরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে/হইতেছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১১৮টি

(খ) ১১১ জন।

(গ) শূন্য পদগুলি পূরণের জন্য নিয়মানুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে। হইতেছে।

**বান্দোয়ান ব্লকে বৈদ্যুতিকরণ**

*৫৯১। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৬।) **শ্রী সুধাংশুশেখর মাঝি :** বিগত ১৪ই এপ্রিল ১৯৮৩ তারিখের প্রশ্ন নং *৫৮২ (অনুমোদিত প্রশ্ন নং *২০৮৪)-এর উত্তর উল্লেখে বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পুরুলিয়া জেলার বান্দোয়ান ব্লকে বৈদ্যুতিকরণের কাজের কতদূর অগ্রগতি হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

ব্লক ভিত্তিক তথ্য রাজ্য বিদ্যুৎ পর্ষদে রাখা হয় না, থানা ভিত্তিক রাখা হয়। তবে, বান্দোয়ান থানায় কতকগুলি কারিগরী অসুবিধার জন্য এখনও কাজ শুরু করা যায় নি।

বালাডাঙ্গী কালভার্ট সংস্কার

*৫৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৫।) শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় : পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার সোনাপুর চৌমাথার অদূরে বালাডাঙ্গী (বালাডাঙ্গী) ঝোড়ার কালভার্টটি ছয় মাসাধিক কালব্যাপী ভগ্নপ্রায় রয়েছে ; এবং

(খ) সত্য হলে, বর্ষার পূর্বে উক্ত কালভার্টটি পুনর্নির্মাণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) হ্যাঁ।

(খ) কেন্দ্রীয় সরকারের অনুমোদনে এবং অর্থে এই প্রকল্পগুলি রূপায়িত হয়। উল্লিখিত কালভার্টটি পুনর্নির্মাণের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রাকলন পাঠানো হচ্ছে। যথাযথ অনুমোদন ও আর্থিক বরাদ্দ পাওয়া গেলে কাজটি শুরু করা হবে।

লোকসভা নির্বাচনের সময় রাজনৈতিক হত্যা

*৫৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯২।) শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য : স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১৯৮৪ লোকসভা নির্বাচন ঘোষিত হওয়ার পর থেকে নির্বাচন শেষ হওয়া পর্যন্ত পশ্চিম বাংলায় রাজনৈতিক কারণে কতজন ব্যক্তি নিহত হয়েছেন ; এবং

(খ) উক্ত ব্যক্তিরা কোন্ রাজনৈতিক দলভুক্ত?

স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) উক্ত সময়ের মধ্যে নির্বাচন সম্পর্কীয় আন্তঃদলীয় সংঘর্ষের চারিটি ঘটনায় মোট পাঁচ ব্যক্তি নিহত হয়েছেন।

(খ) উক্ত ব্যক্তিগণের মধ্যে, দুইজন সি.পি.আই.এম., একজন আর.এস.পি. এবং দুইজন কংগ্রেস (ই) দলভুক্ত।

## Salaries Wages of Wakf Board employees

***594.** (Admitted question No. *2718.) **Shri Sachin Sen :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state —

(a) if it is a fact that the liability for payment of Salaries Wages to employees of the Wakf Board of this State have been taken over by the Government of West Bengal; and

(b) if so, since when such liability has been taken over by the Government?

Minister in Charge of Judicial Department.

(a) The State Govt. decided to sanction ad-hoc Grants-in-aid to the Board of Wakfs, West Bengal, to meet the expenditiure for payment of Salaries of the Staff of the Wakf Board and other establishment charges.

(b) Such ad-hoc grants-in-aid are being sanctioned to the Board of Wakfs, West Bengal, Since 1st April, 1981.

### সূতী ব্লকে বৈদ্যুতিকরণ

***৫৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৫১৩।) শ্রী শীশ মহম্মদ :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালে মুর্শিদাবাদ জেলার ১ নং ও ২নং সূতী ব্লকের কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণের জন্য সাজ-সরঞ্জাম বসানোর কাজ শুরু করা হয়েছিল; এবং

(খ) তন্মধ্যে (১) কতগুলি মৌজায়/গ্রামে কাজ সম্পূর্ণ হয়েছে, এবং (২) কতগুলি মৌজায়/গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ও (খ) ব্লক ভিত্তিক তথ্য রাজ্য বিদ্যুৎ পর্ষদ রাখে না, থানাভিত্তিক রাখে। সূতী থানায় ৮৫টি মৌজা আছে তারমধ্যে ৩১ শে মার্চ ১৯৭৭ পর্যন্ত ১৪টি মৌজা বৈদ্যুতিকরণ করা হয়েছিল। প[illegible]। ঐ থানায় ১০টি মৌজা বৈদ্যুতিকরণের একটি প্রকল্প হাতে নেওয়া হয় যার মধ্যে চারটি মৌজা বৈদ্যুতিকৃত হয়েছে।

### গোয়াম-গৌরাইপুর রাস্তা

***৫৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৭।) শ্রী আতাহার রহমান :** পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার লালবাগ মহকুমার অন্তর্গত রাণীনগর থানার গোয়াম হইতে গোরাইপুর পর্যন্ত রাস্তাটি পাকা করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, কবে নাগাত উক্ত কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) পরিকল্পনা আছে।

(খ) কাজ ইতিমধ্যেই আরম্ভ হয়েছে। রাস্তাটির ১৪ কি.মি. দৈর্ঘ্যের মধ্যে ১২.২৫ কি.মি. পর্য্যন্ত মাটির কাজ শেষ হয়েছে। রাস্তা পাকা করার সিদ্ধান্ত ৮৫-৮৬ সালের বাজেট বরাদ্দ এর উপর নির্ভর করবে।

### যৌতুকের জন্য নারী নির্যাতন/হত্যা

***৫৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০৬২।) শ্রী অনিল মুখার্জী :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের

মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮২, ১৯৮৩ ও ১৯৮৪ সালে পশ্চিমবঙ্গে যৌতুকের জন্য নারী নির্যাতনের ও হত্যার কতগুলি ঘটনা লিপিবদ্ধ হয়েছে; এবং

(খ) তন্মধ্যে কতগুলি ঘটনায় (১) মামলা দায়ের করা হয়েছে, (২) দোষী ব্যাক্তিদের শাস্তি দেওয়া হয়েছে, ও (৩) তথ্য প্রমাণের অভাবে অভিযুক্ত ব্যক্তিরা ছাড়া পেয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক)

১৯৮২ তে :

নির্যাতন হেতু আত্মহত্যা - ৪ জন

হত্যা - ৩ জন

১৯৮৩ তে :

নির্যাতন হেতু আত্মহত্যা - ৯ জন

হত্যা - ৯ জন

১৯৮৪ তে :

নির্যাতন হেতু আত্মহত্যা - ১২ জন

হত্যা - ৪ জন

(খ) (১) প্রত্যেক ক্ষেত্রেই মামলা দায়ের করা হয়েছে।

(২) এবং (৩) মামলাগুলির মধ্যে ২টি বিচারাধীন এবং অপরগুলি তদন্তাধীন থাকায় শাস্তি দেওয়া বা প্রমানের অভাবে ছাড়া পাওয়ার কোন প্রশ্ন ওঠে না।

হাগনাগাড়ী-আমতলা রাস্তা

*৫৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *২ ২) শ্রী **মাধবেন্দু মোহান্ত :** পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি

(ক) মুর্শিদাবাদ জেলার সহিত যোগকারী রাস্তা হিসাবে নদীয়া জেলার করিমপুর ২নং ব্লকের অর্ন্তগত হাগনাগাড়ী-আমতলাঘাট রাস্তাটি পাকা করার জন্য ঐ এলাকার জনসাধারণের পক্ষ থেকে কোন দাবি সরকারের নিকট পেশ করা হয়েছিল কি; এবং

(খ) হয়ে থাকলে, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ও (খ) নির্দিষ্ট তারিখের উল্লেখ না করায় এ বিষয়ে আলোকপাত করা সম্ভব হচ্ছে না।

**শিলিগুড়ি থানা বিভক্তিকরণ**

*৫৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৩০৫।) **শ্রী বীরেন বসু :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) শিলিগুড়ি বর্তমান থানাকে দুইটি থানায় পরিণত করার কোন প্রস্তাব সরকারের আছে কি?

(খ) থাকিলে, অন্য থানাটি কোথায় হইবে; এবং

(গ) ঐ কাজ কবে নাগাদ কার্যকরী হইবে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ। আছে।

(খ) মাটিগরায় করার কথা বিবেচনাধীন।

(গ) এখনি বলা সম্ভব নয়।

**সুরুল-শুনুটিয়া রাস্তা**

*৬০০। (অনুমোদিত প্রশ্ন নং *২১৪৮।) **শ্রী বনমালী দাস :** পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বীরভূম জেলার অন্তর্গত সুরুল-শুনুটিয়া রাস্তার কাজ সম্পূর্ণ হইয়াছে কি; এবং

(খ) না হইয়া থাকিলে, ঐ কাজ সম্পূর্ণ হইতে এত বিলম্ব হওয়ার কারণ কি?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাস্তাটি ৪টি অংশে বিভক্ত। এর মধ্যে কংকালিতলা -লাভপুর অংশের কিছু কাজ বাকী আছে।

(খ) অর্থাভাব এবং ঐ অংশের কাজের জন্য উপযুক্ত ঠিকাদারদের নিরুৎসাহ কাজটি সম্পন্ন হতে বিলম্বের কারণ।

**হাইওয়েতে ডাকাতি**

*৬০১। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩১।) **শ্রী মনোহর তিরকী :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এ রাজ্যে ১৯৮২ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত বিভিন্ন হাইওয়ের উপর যানবাহনে ডাকাতির সংখ্যা কত; এবং

(খ) আলিপুরদুয়ার মহকুমায় ৩১ নং জাতীয় সড়কে ঐ সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮২ সালে - ৮১টি।

১৯৮৩ সালে - ৯১টি।

১৯৮৪ সালে - ৮৪টি।

(খ) ১৯৮২ সালে - একটিও না।

১৯৮৩ সালে - ৪টি।

১৯৮৪ সালে - ৪টি।

**বাসন্তীতে হোগল নদীর উপর সেতু নির্মাণ**

*৬০২। (অনুমোদিত প্রশ্ন নং *২১৬৬।) **শ্রী সুভাষ নস্কর :** পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) সুন্দরবনের বাসন্তীতে হোগল নদীর উপর কোন সেতু নির্মাণের পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকিলে কবে নাগাত উক্ত কাজ শুরু হইতে পারে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আপাততঃ নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ক্যানিংকে মহকুমা শহরে রূপান্তরকরণ**

*৬০৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৫৯।) **শ্রী চিত্তরঞ্জন মৃধা :** স্বরাষ্ট্র (প্রশাসনিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ক্যানিং শহরকে মহকুমা শহর হিসাবে ঘোষণা করার কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাত বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (প্রশাসনিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এরূপ কোন পরিকল্পনা বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**বান্দোয়ান-কুইলীপাল রাস্তার যমুনা নদীর উপর সেতু নির্মাণ**

*৬০৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৭০৩।) **শ্রী সুধাংশুশেখর মাঝি :** পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে পুরুলিয়া জেলার বান্দোয়ান-কুইলীপাল রাস্তার যমুনা নদীর উপর সেতু নির্মাণের কোন পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাত বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রচন্ড অর্থাভাবের জন্য ১৯৮৫-৮৬ আর্থিক বছরে যমুনা নদীর উপর সেতুটি নির্মাণের পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী অপূর্বলাল মজুমদারের উপর আক্রমণ**

*৬০৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৯৮।) **শ্রী সুভাষ বসু ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) গত লোকসভা নির্বাচনের প্রাক্কালে নবদ্বীপ লোকসভা কেন্দ্রের কংগ্রেস (ই) প্রার্থী শ্রী অপূর্বলাল মজুমদারের উপর কৃষ্ণনগর শহরে আক্রমণের কোনও সংবাদ সরকারের নিকট আছে কি; এবং

(খ) থাকিলে —

(১) ঐ ঘটনায় আক্রান্ত ব্যক্তি পুলিশের নিকট কোন নালিশ দাখিল করেছেন কি; ও

(২) সরকার এ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) (১+২) প্রশ্ন ওঠে না।

**[1.00 – 1.10 p.m.]**

**Mr. Speaker :** Question Hour is over.

Announcement with regard to starred Questions for oral Answer on the 22nd April, 1985.

**Mr. Speaker :** I have inform you that the admitted starred question Nos. 564, 1310, 1400, 2824, 2826, 2827 and 2828 shown against the Education (Primary) Department and 1961 shown against the Education (Sports) Department for oral answer on the 22nd April, 1985 which have been published in Bulletin part II dated the 17th April, 1985 and copies of the Bulletin circulated to the members to-day, will not be entered in the List of Questions for Oral Answer for the 22nd April, 1985 for the reasons that some of them are related to other departments and for the request made by the concerned Minister for extension time.

**Adjournment Motion**

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first is from Shri Kashinath Mishra on the Subject of anomalies in IRDP Benefeciary List and the other is from Dr. Manas Bhunia on the subject of Outbreak of enteric disease and jaundics due to contaminetion of drinking water.

Regarding the subject matter of the first motion. the member may attract the attention of the Minister concerned through Calling Attention, Question. On the subject of outbreak of Joundice raised in the other motion by the Member, a Statement will be made in the House tomorrow I.e on 19.4.85 by the Minister concerned.

I, therefore, withhold my consent to the motions. One member of the party may, however, read out the text of his motion as amended.

**ডাঃ মানস ভুঁইয়া :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতবী রাখছেন। বিষয়টি হল সমগ্র পশ্চিমবঙ্গে একদিকে যেমন গ্রামাঞ্চলে পাণীয় জলের অভাবে দূষিত জল খেয়ে আন্ত্রিক রোগ মহামারীর রূপ ধরে অনেক অসহায় মানুষের জীবনহানি ঘটিয়েছে, তেমনি শহরাঞ্চলে বিশেষ করে কলিকাতা মহানগরীতে জীবাণু ও ময়লা মিশ্রিত কর্পোরেশনের জল পাণ করে মহানগরীর নাগরিকগণ মহামারী জন্ডিস রোগে আক্রান্ত হচ্ছেন ও মারাও যাচ্ছেন। এই ব্যাপারে পাণীয় জলের নমূনা পরীক্ষা করে ইনস্টিটিউট অফ পাবলিক হেল্‌থ্‌ এবং হাইজিন যা বলেছেন তাতে দেখা যাচ্ছে প্রায় ৪০ভাগ জলে জন্ডিসের জীবাণু ফিক্যাল কন্টামিনেশনের মাধ্যমে জলের পাইপ লাইনের মধ্যে সংমিশ্রিত হওয়ায় এই রোগ পাণীয় জলের মাধ্যমেই ছড়িয়ে যায়।

## CALLING ATTENTION TO MATTERS OF UNGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received 10 notices of Calling Attention but I Will read only 8 notices as some of the members have given more than one notices.

1. Confusion over fate of increase of Taxi fare. - Shri Bankim Tribedi.
2. State Government's order to close some private pathological Laboratories. - Shri Jokhilal Mondal.
3. Outbreak of Jaundice in Calcutta for drinking water supplied by Calcutta Corporation. - Dr. Manas Bhunia.
4. Non-availability of Pension by the retired Government employees - Shri Kashinath Mishra.
5. Castic condition in the administration of Hooghly Government Madrasha Shri Abdul Mannan.

| | | |
|---|---|---|
| 6. Proposed increase in fare of Tram, Bus and Mini Bus. | - | Shri Asok Ghosh and Shri Abdul Mannan. |
| 7. Serious Lorry accident at Amraberia, Howrah resulting in death of two drivers. | - | Shri Rabindra Nath Ghosh And Shri Gour Hari Adak. |
| 8. Out-break of Jaundice in Calcutta and Subarban areas. | - | Shri Gopal Krishna Bhattacharyya. |

I have selected both the notice of Dr. Manas Bhunia and Shri Gopal Krishna Bhattacharyya on the subject of Out-break of Jaundice in Calcutta for drinking water supplied by Calcutta Corporation and Out-break of Jundice in Calcutta and suburban areas, respectively.

I now request the Hon'ble Minister in Charge to make a statement to day, if possible or give a date.

**Shri Patit Paban Pathak :** on 19th.

## MENTION CASES

**Mr. Speaker :** Today there are 39 members to speak on Mention. So, I request the members to be very brief. I will not allow more than two minutes' time to any member.

Now Shri Satya Ranjan Bapuli to Speak. He is absent. Shri Bankim Behari Maity to speak. He is also absent. Very good. on the next occasions I will take into consideration whether their mention Cases will be entertained or not. Now I call upon Shri Fazle Azim Molla. He is also absent – very good. Shri Bankim Trivedi will now speak.

**শ্রী বঙ্কিম ত্রিবেদী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুতর জরুরী বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই সভায় এই ব্যাপারে এর আগেও দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। গতকাল বিভাগীয় মন্ত্রী ঘোষণা করেছেন যে কয়েকটি বিশেষ জেলায় টিউবওয়েল বসানর জন্য বিশেষ অর্থ অনুমোদন কর্‌া হয়েছে। তিনি কতকগুলি জেলার নাম বলেছেন, কতকগুলি বলেননি। যেগুলি বলেননি তার মধ্যে মুর্শিদাবাদের নাম আছে। মুর্শিদাবাদের একটা বড় অংশ জলের অভাবে ধুঁকছে। সেখানে টিউবওয়েলের জল নিচে নেমে গেছে, খাবার জল পাওয়া দুষ্কর। গতবার এইসব জায়গায় ব্যাপকভাবে আন্ত্রিক রোগ দেখা দিয়েছিল, এবারেও দেখা দিয়েছে। অবিলম্বে মুর্শিদাবাদের গভীর নলকূপ বসানর ব্যবস্থা করুন।

**মিঃ স্পীকার :** মিঃ জয়ন্ত কুমার বিশ্বাস, আপনি একটা মেনশান দিয়েছেন তাতে শুধু অভিস লিখেছেন। I am sorry I cannot allow you.

**শ্রী প্রবোধ পুরকাইত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৩ সালে গ্রামের শিক্ষিত বেকার যুবকদের জন্য স্বনির্ভর কর্মসূচী প্রকল্প গ্রহণ করা হয়েছিল। ১৮ থেকে ৩৫ বছরের যে সব বেকার যুবক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের নাম নথীভুক্ত করেছে তারা যাতে আর্থিক সাহায্য নিয়ে নিজেদের জীবন জীবিকা গড়ে তুলতে পারে তারজন্য কতকগুলি প্রকল্পের ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল, যেমন, পোলট্রি, ডেয়ারী, দোকান ইত্যাদি এবং এই প্রকল্প অনুসারে ২৫ হাজার টাকা সরকারের তরফ থেকে ব্যাঙ্ক থেকে ঋণ দেওয়া হবে যার মধ্যে ৬ হাজার টাকা অনুদান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৪ পরগণা জেলায় এই রকম ১২ হাজার দরখাস্ত বিভিন্ন ব্লক থেকে স্ক্রুটিনি করে জেলা শিল্প দপ্তরে পাঠিয়েছিল এবং জেলা শিল্প দপ্তর থেকে অনুমোদন করে বিভিন্ন ব্যাঙ্কে পাঠিয়েছিল। সেই ব্যাঙ্ক থেকে কাউকে কাউকে কিছু টাকা দেওয়া হয়েছে, অনেককে দেওয়া হয়নি। দেখা যাচ্ছে ইতিমধ্যে ব্যাঙ্ক থেকে পুরো টাকার উপর সুদ ধরে নোটিশ দেওয়া হয়েছে। আমার কাছে সংবাদ আছে ব্যাঙ্কের তরফ থেকে একটা অদ্ভুদ কৌশল অবলম্বন করা হয়েছে, প্রত্যেকটি প্রকল্পের উপর নোটিশ দিয়েছে যে প্রকল্পগুলি ভায়োবেল নয়। এর ফলে স্বনির্ভর প্রকল্পগুলি কার্যকরী হচ্ছে না। তাই আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে ব্যাঙ্ক যাতে এই প্রকল্পে সাহায্য দেয় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী বিভূতি ভূষণ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন পশ্চিমবঙ্গে বহু দোকান কর্মচারী আছে, সেই শ্রমিকদের স্বার্থে বামফ্রন্ট সরকার স্পস এন্ড এসট্যাবলিস্‌মেন্ট এ্যাক্ট এর সংশোধন করেছেন। কিন্তু দেখা যাচ্ছে মালিক শ্রমিকদের নিয়োগ পত্র দিচ্ছে না, বোনাস থেকে বঞ্চিত করছে এবং ৮ ঘন্টার বেশী কাজ করান হচ্ছে। এই সমস্ত দাবিতে মেদিনীপুর জেলার অন্তর্গত সিটুর নেতৃত্বাধীন নারায়ণগঞ্জ ব্লক দোকান কর্মচারী সমিতির নেতৃত্বে এই শ্রমিক সংগঠনের নেতৃত্বে ধর্মঘট করা হয়। কিন্তু তা সত্ত্বেও মালিকদের অনমনীয় মনোভাব প্রকাশ পেয়েছে। এই সমস্ত দাবী নিয়ে জেলা দপ্তরে এ্যাসিসট্যান্ট লেবার কমিশনারের সঙ্গে বসা হয়েছে, এখন পর্যন্ত মালিক নিয়োগ পত্র দেয়নি। সেজন্য শ্রমিকরা লাগাতার ধর্মঘটের দিকে চলে যাচ্ছে, এর সমস্ত দায়-দায়িত্ব মালিকদের উপর বর্তাবে। এই বিষয়ে আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**[1.10 – 1.20 p.m.]**

**ডাঃ মানস ভুঁইঞ্যা :** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ এবং উদ্বেগের বিষয় সম্বন্ধে এখানে উল্লেখ করতে চাই। আমরা দেখছি ইদানিং কলকাতা শহরে জলাতঙ্ক রোগ শুরু হয়েছে। কুকুরের কামড়ের ফলে যে জলাতঙ্ক রোগ হয় এটা কিন্তু সেই ধরণের জিনিস নয়। আমাদের পৌরমন্ত্রী দয়া করে, কৃপা করে বলেছেন ভাল কাজকর্ম হচ্ছে। কিন্তু আমরা দেখছি যে সমস্ত পাইপ দিয়ে জল সরবরাহ করা হয় তার অনেক জায়গায় ফুটো রয়েছে এবং সেই ফুটো দিয়ে কণ্টামিনেসন হচ্ছে। স্যার, এটা কি ভাবা যায় যে জলের টিউবগুলো পয়ঃপ্রনালীর সঙ্গে পাশাপাশি চলছে এবং তার ফলে ফিক্যাল কণ্টামিনেসন হচ্ছে। এই ব্যাপারে আমরা খুবই উদ্বিগ্ন। ইনস্টিটিউট অব পাবলিক হেলথ এ্যান্ড হাইজিন একটা সার্ভে করে বলেছেন যে ফর্টি পারসেন্ট জল কন্টামিনেটেড হয়ে গেছে। অথচ আমাদের পৌরমন্ত্রী বলছেন কোলকাতা শহরের জল পরিষ্কার পরিচ্ছন্ন। আমাদের হাউসের সকল সদস্য এবং এম এল এ হোসটেলেও কর্পোরেসন জল যায় বলে সেই সমস্ত সদস্যরা বলছেন পৌরমন্ত্রী অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করুন এবং তিনি যে পূর্বে স্টেটমেন্ট দিয়েছেন সেটা কারেক্ট করুন।

**শ্রী বীরেন বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৫ই এপ্রিল থেকে শিলিগুড়ি টি ওয়েয়ার হাউস, যেখানে চা নীলাম হয়, চা রাখা হয় সেটা অনির্দিষ্ট কালের জন্য বন্ধ করে দেওয়া হয়েছে। টি অকসন কমিটি নাকি অন্যায়ভাবে কয়েকজন টি ওয়েরার হাউসের স্টাফকে সাসপেন্ড করেছে এবং তার ফলে এই ব্যবস্থা নেওয়া হয়েছে। আমরা জানি ভারতবর্ষের মধ্যে এই শিলিগুড়ি টি ওয়েয়ার সবচেয়ে বড় নীলাম কেন্দ্র। অকসন বন্ধ হয়ে গেলে চা বাগানের ক্ষতি হবে, শ্রমিকরা অসহায় অবস্থায় গিয়ে পড়বে। এই ওয়েয়ার হাউস যদি না খোলে তাহলে এর সঙ্গে জড়িত যেসব কর্মচারীরা রয়েছে তারা সকলে বেকার হয়ে পড়বে। কাজেই আমি অনুরোধ করছি মন্ত্রীমহাশয় এই ব্যাপারে অবিলম্বে হস্তক্ষেপ করুন।

**শ্রী শেখ ইমাজুদ্দীন :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্বাধীনতা সংগ্রামীদের পেনসন দেবার জন্য বিপিন বিহারী গাঙ্গুলী স্ট্রীটে একটা অফিস খোলা হয়েছে। বর্তমানে সেখানে প্রায় ১ লক্ষ ২০ হাজার দরখাস্ত জমা পড়ে আছে। এই সমস্ত দরখাস্ত প্রসেসিং করবার জন্য মাত্র দুজন লোক দেওয়া হয়েছে। খবর নিয়ে জানা গেল এই কাজ করতে গেলে অন্তত সেখানে ২০ জন কর্মী দেওয়া দরকার। কর্মীর অভাবে সেখানে কোন কাজ হচ্ছেনা। ৬ তলার উপর অফিস, এক একজন বৃদ্ধ লোক আসছেন ওই ৬তলা ভেঙ্গে অথচ কোন কাজ হচ্ছে না। ওই অফিসের লোকেরা বলেছেন দুজন লোক এই কাজ কি করে করবে? কাজেই আমি অনুরোধ করছি স্বাধীনতা সংগ্রামীদের পেনসন দেবার সুব্যবস্থা করার জন্য অবিলম্বে সেখানে প্রয়োজনীয় লোক দেওয়া হোক।

**শ্রী মহম্মদ বাচ্চা মুনসী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিম দিনাজপুর জেলায় চোপড়া থানার অধীন ডক নদীতে সেবকগোছের ঘাটে বর্ষাকালে সমস্ত যোগাযোগ বন্ধ হয়ে যায়। আমি সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি ওখানে জনসাধারণের সুবিধার জন্য অবিলম্বে একটা পুলের ব্যবস্থা করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন সম্প্রতি জনডিশ নামে একটা মারাত্মক ভয়াবহ রোগ মহানগরীতে ছড়িয়ে পড়েছে এবং সেটা একটা উদ্বেগজনক ঘটনা। ইতিমধ্যেই নাকি ৩৪ জন লোক এই রোগে মারা গেছে। আমি মনে করি এই হিসেব আংশিক এবং অসম্পূর্ণ কারণ হাসপাতালের বাইরেও অনেক লোক মারা গেছে। আমরা জানতে পেরেছি অপরিশ্রুত পানীয় জল এই জনডিস রোগ ছড়াবার একটা মাধ্যম। এবং মহানগরীর পানীয় জল এর বিশুদ্ধতা সম্পর্কে আজকে সংগত কারণেই প্রশ্ন উঠেছে। মহানগরীর প্রশাসনিক প্রাণকেন্দ্র থেকে শুরু করে বস্তী অঞ্চল, অভিজাত অঞ্চল সর্বত্র আজকে অপরিশ্রুত পানীয় জল সরবরাহ করা হচ্ছে। সম্প্রতি ভাইরাস রোগ বিশেষজ্ঞ, ডাঃ শম্ভুনাথ দে, তিনি জনডিশ রোগে মারা গেছেন —

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হলো, গত ১৬/৪/৮৫ তারিখে নদীয়া জেলার হাঁসখালি থানার অন্তর্গত বগুলাতে ইন্ডিয়ান অয়েল সেন্টারে প্রকাশ্য দিবালোকে বেলা ১২টা নাগাদ ডাকাতি হয়। ঐ ডাকাতদের সর্দার হচ্ছে হাঁসখালি পঞ্চায়েত সমিতির সভাপতি, যিনি কংগ্রেস আই এর প্রতিনিধি। এই ভদ্রলোকের দীর্ঘদিন ধরে ডাকাতদের সঙ্গে সংযোগ আছে এবং এর পরিচালনায় নানা জায়গায় বিভিন্ন ডাকাতি, খুন, জখম, রাহাজানি হচ্ছে। যার ফলে ঐ এলাকায় একটা সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। আরও উল্লেখযোগ্য গত পঞ্চায়েত নির্বাচনকে কেন্দ্র করে বিরোধী দলের পরিষদীয় নেতা সাত্তার সাহেব যখন ঐ বগুলাতে গিয়েছিলেন, তখন এই সমস্ত সমাজবিরোধী, দুষ্কৃতকারীরা তাঁর সঙ্গে মিছিল এবং মিটিং করেছে তেরঙ্গা ঝান্ডা অগ্রভাগে নিয়ে। এই

নিয়ে এলাকার মানুষের মধ্যে একটা ক্ষোভ, ভীতি এবং আতংকের সৃষ্টি হয়েছে, এবং তারা এই পরিপ্রেক্ষিতে ঐ এলাকায় একটা প্রতিবাদের ঝড় তুলেছিল। তা সত্ত্বেও ওখানকার থানার ও.সি. কিছু করছেন না। এর ফলে ঐ এলাকায় ক্রমাগত ঐ সভাপতির নেতৃত্বে খুন, জখম, ডাকাতি চলছে। সুতরাং অবিলম্বে এই পুলিশ অফিসারের কাছে নির্দেশ পাঠানো হোক যাতে ঐ সমস্ত দুষ্কৃতকারীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের কাছে এই আমার দাবী।

**শ্রী [illegible] আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন এই পশ্চিমবাংলায় যে অবহেলিত শিক্ষক ছিল, এই বামফ্রন্ট সরকারের সৌজন্যে তারা শিক্ষকের মর্যাদা পেয়েছে, এটা সত্য। কিন্তু দুঃখের বিষয়, বিগত ১।৪।৮১ তারিখে বেসরকারী মাধ্যমিক স্কুলের শিক্ষকদের বেতন সংশোধন হওয়ার পর, পশ্চিমবঙ্গের বহু অবসরপ্রাপ্ত শিক্ষক তারা পেনসন না পেয়ে অতীব দুর্দশার মধ্যে দিন কাটাচ্ছেন। এই অবস্থায় আরও আপনি জানেন, ২১/১২/৮৩ তারিখে মাধ্যমিক বেসরকারী স্কুলের বেতন হার সংশোধিত হওয়ার পর দেখা গেছে যে, পেনশন বিধি ছিল, সেই পুরাতন পেনশন বিধি বদল করে নূতন পেনশন বিধি চালু করা হয়েছে, এর ফলে বেসরকারী মাধ্যমিক স্কুলের অবসর প্রাপ্ত শিক্ষকদের খুব অসুবিধা ভোগ করতে হচ্ছে, সুতরাং তারা যাতে সঠিকভাবে তাদের পেনশন পায় সেদিকে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় দৃষ্টি দেবেন।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত আষাঢ় মাসে লক্ষীপুর গ্রামের কিছু লোক এসে আমার এলাকা রঘুনাথপুর গ্রামে ১৩টি বাড়ি ভেঙ্গে তছনছ করে দেয় এবং গত ২৯/৩/৮৫ তারিখে সিরাজুদ্দিন দু নং কংগ্রেসী লোকেদের নিয়ে আজাহারের বাড়ি লুঠ পাট করে এবং ১৯ হাজার ২২ টাকা লুঠ করে নিয়ে যায়। পুলিশ সেখানে গেলে পুলিশের জীপের টারপালিন কেটে দেয় এবং ড্রাইভারকে ঐ সব দুষ্কৃতকারীরা মারধোর করে। গত ১০ তারিখে সিদ্দিক মণ্ডলের ছেলে সিরাজুলের বাড়িতে আমার লোককে মারবার জন্য যে বোমা রেখেছিল, তা বার্স্ট করে এবং তার ঘর উড়ে যায়। তারা গত ১৩ তারিখে আমাদের লোকেদের বাড়ি আবার আক্রমন করে বাংলাদেশের চোরাকারবারীদের সঙ্গে নিয়ে, রিভলভার নিয়ে, বোমা, পাইপগান নিয়ে রঘুনাথপুরের গোটা গ্রামটি আক্রমণ করে। বাড়িঘর লুঠপাট করে এবং ভাঙ্গচুর করে। ১৪ তারিখেও একই ঘটনা ঘটে এবং ১৫ তারিখেও সেই ঘটনা আবার ঘটে।

**[1.20 – 1.30 p.m.]**

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমস্ত সংবাদপত্রে দেখলাম বাসের ভাড়া বৃদ্ধি করা হচ্ছে। বামফ্রন্ট কমিটি সরকারের কাছে দাবী জানিয়েছে বাস, মিনিবাস, ট্যাকসির ভাড়া বৃদ্ধি করার জন্য। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, আমরা দেখেছি যে, বিগতদিনে বামফ্রন্ট পশ্চিমবাংলায় রেলের ভাড়া বৃদ্ধির জন্য আন্দোলন করেছে। স্বাভাবিক কারণেই আমরা আশা করেছিলাম যে তারা বাসের ভাড়া বৃদ্ধি করবে না। কিন্তু আজকে তারা এই ভাড়া বাড়াবার দাবী সরকারের কাছে করেছেন। কাজেই এটা সাধারণ মানুষের মধ্যে একটা চিন্তার কারণ হয়ে দাঁড়িয়েছে। আমি আপনার মাধ্যমে সরকারের কাছে আবেদন রাখছি, আজকে পেট্রোলের সামান্য দাম বেড়েছে তার উপরে ভিত্তি করে বাসের ভাড়া বাড়াবার ব্যবস্থা করবেন না। এটা যদি করেন তাহলে পশ্চিমবাংলার মানুষ তা সহ্য করবেনা। আজকে পশ্চিমবাংলার সাধারণ মানুষের সহজ পরিবহন হচ্ছে বাস। সেই বাসের ভাড়া বৃদ্ধি হলে পশ্চিমবাংলার যে সংগ্রামী মানুষ, যাদের উপরে ভিত্তি করে লড়াই করেন, তারা আপনাদের বিরুদ্ধে দাঁড়াবে। তাই, পরিবহণ মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে দয়া করে বাসের ভাড়া বৃদ্ধি

করবেন না এবং সঙ্গে সঙ্গে একথা বলবো যে প্রস্তাব করা হয়েছে সেটাকে বাতীল করার জন্য আবেদন রাখছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটা ক্ষুদ্র- জিনিসের কথা তুলে ধরছি। মুর্শিদাবাদ জেলার ভরতপুর থানা অতি ঐতিহ্যপূর্ণ এলাকা। এখানকার দুই জন বিশিষ্ট ব্যক্তি - এম. কে. জ্যাকেরিয়া এবং সৈয়দ বদরুদোজ্জা কলকাতার মেয়র হয়েছিলেন। এখানকার আফজল সাহেব এ্যাসেম্বলীর সেক্রেটারী ছিলেন। ডঃ বামন দাস মুখার্জী বিধান চন্দ্র রায়ের সমকালীন ডাক্তার ঐ এলাকার লোক। এখানকার একজন পি. ডব্লিউ. ডি'র সেক্রেটারী আছেন। অভিভক্ত বাংলায় ৪টি স্কুল ছিল। বর্তমানে ১৬টি স্কুল চলছে। কিন্তু এখানে কোন কলেজ নেই। সালার হাই স্কুলের অনেক জমি আছে। কাজেই আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন যে ঐ ঐতিহ্যপূর্ণ এলাকায় যেন একটা কলেজ করা হয়।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে জনডিশ রোগ শুধু আমাদের কাছেই নয়, সকলের কাছেই একটা বিপদজনক অবস্থা হয়ে দেখা দিয়েছে। এই জনডিশ রোগ যে ভাবে ছড়িয়ে পড়েছে তাতে আমাদের মনের মধ্যে একটা আতংকের সৃষ্টি হয়েছে। সবচেয়ে আতঙ্কগ্রস্ত করে তুলেছে আমাদের স্বাস্থ্য দপ্তর এবং পৌর তথা নগর উন্নয়ন দপ্তর। পৌর দপ্তর বলছে এই জলে জনডিশ ছড়াচ্ছে না। আবার ইনস্টিটিউট অব পাবলিক হেলথ এ্যাণ্ড হাইজিনিক ডিপার্টমেন্ট একটা বিপদজনক রিপোর্ট দিয়েছে তারা বলছেন যে শতকরা ৪০ ভাগ জালে ৪০ ভাগ বীজানু আছে। আজকে যে কোন সময়ে এটা মহামারী আকারে ছড়িয়ে পড়তে পারে। আপনি যদি খোঁজ নিয়ে দেখেন তাহলে দেখবেন যে জিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়া এবং ইনফর্মেশন ব্যুরোর বেশ কয়েকজন কর্মী এই রোগে আক্রান্ত হয়েছিলেন। তাছাড়া এস. এস. কে. এম হাসপাতাল থেকে আরম্ভ করে আর. জি. কর হাসপাতাল, ন্যাশান্যাল মেডিকেল কলেজ, মেডিকেল কলেজ ইত্যাদি সব জায়গায় যদি খবর নিয়ে দেখেন তাহলে দেখবেন যে প্রায় ১০০জন রুগী এই রোগে মারা গেছে। সবচেয়ে দুঃখের কথা হচ্ছে, প্রত্যেকটি জেলাতে এই ব্যাপারে যে অবস্থা ঘটছে তার সঠিক চিত্র স্বাস্থ্য দপ্তর দিচ্ছে না। যদি তারা এই ব্যাপারে একটা ব্রেক আপ রিপোর্ট দেন, বিভিন্ন ভাবে সংবাদ প্রচারিত করেন তাহলে আমরা এগুলি জানতে পারি। তাই, এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে অনুরোধ করছি।

**শ্রী সুন্দর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করছি। আপনি জানেন শালবনি ব্লকে পিড়াকাটা থেকে বোয়ালতোড় পর্যন্ত রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং খুব ঘনবসতির উপর দিয়ে এই রাস্তাটি গেছে। এই রাস্তাটির নিকট সিজুয়াখালের উপর সেতু নির্মাণ করা একান্ত প্রয়োজন। আর দেবগ্রামের কাছে আসল নদীর উপর সেতু নির্মাণ করা খুব দরকার হয়ে পড়েছে। এই রাস্তা দিয়ে প্রচুর গাড়ী যাচ্ছে। এর সাথে বাঁকুড়া, মেদিনীপুরের যোগাযোগ আছে। আপনি জানেন এলাকার মানুষ বি. ডি. ও., ডি. এম. এর কাছে এই ব্যাপারে ডেপুটেশন দিয়েছেন, এতেও কিছু কাজ হয়নি। বিগত নির্বাচনে এলাকার মানুষ ভোট বয়কট করেছিলেন, ফলে বেলা ১২টা পর্যন্ত কোন ভোট হয়নি। স্থানীয় পঞ্চায়েত প্রতিনিধি, প্রশাসন বুঝিয়ে সুঝিয়ে তারপর ভোটের কাজ শুরু করেন এবং বেলা ১২টার পর ভোট গ্রহণ শুরু হয়। কাজেই এই সমস্যাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ জ্বলন্ত সমস্যা। তাই আমি আপনার মাধ্যমে পি. ডব্লিউ. ডি. মিনিষ্টারের দৃষ্টি আকর্ষণ করছি যে, তিনি অবিলম্বে তাঁর [illegible] নির্দেশ দিয়ে এই দুটি সেতু নির্মাণের ব্যবস্থা করুন।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটু বাদে আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী ১৩৬ কোটি টাকার ব্যয় বরাদ্দ এখানে উত্থাপন করবেন। অথচ তার দপ্তর কিরকম চলছে সেটা একটু

দেখুন। তিনি তার দপ্তরের খুব প্রশংসা করবেন। কিন্তু আমি আপনার মাধ্যমে একটি করুন কাহিনী সভায় উপস্থিত করছি এবং মুখ্যমন্ত্রীর দপ্তর কতখানি তত্পর সেই বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, একটি তরুন যুবক এল রোডে তার কারখানায় কাজ করছিল। তাকে তার কারখানা থেকে একদল যুবক প্রকাশ্য দিবালোকে তুলে নিয়ে গেল। তারপর থেকে তার কোন খোঁজ নেই। তার নাম তপন সাঁতরা। ছেলেটি উদয়নারায়নপুর গ্রামে থাকে। সেখানে তার স্ত্রীর সঙ্গে মদন গর বলে একজনের অবৈধ সম্পর্ক ছিল। এই কথা তপন সাঁতরা জানার পর তার জীবনের নিরাপত্তার অভাব বোধ করে ১ মাস আগে পেঁড়ো থানায় ডাইরি করে। ১/১০/৮৪ তারিখে ডাইরী করেছিল তার জীবন বিপন্ন বলে এবং তারপর তাকে বাড়ী থেকে থানায় উঠিয়ে নিয়ে যাওয়া হয় এল. রোড থেকে। লোকেরা গিয়ে ডাইরী করে। তার ডাইরি নাম্বারও আছে। তার একমাস বাদে এই তপন সাঁতরাকে আমতা থানায় দেখতে পাওয়া যায়। গ্রামের লোক আসে তাকে আমতা থেকে নিয়ে যাবার জন্য। কিন্তু তাকে আটকে রাখা হয়েছে আমতা থানায় চুপ করে বসে আছে, সেখান থেকে তাকে রেসকিউ করতে পারে নি। হাওড়ার লোক সেখানে যাবার পর আর তাকে দেখতে পাওয়া যায় নি। এই শুনে তপনের শ্যালক সমেত দু একজন মস্তান-ধারী পাড়ার ছেলে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির নেতা তাকে থানা থেকে ছাড়িয়ে নিয়ে আসে। সে জীবিত না মৃত, আজ পর্যন্ত সেই সংবাদ পাওয়া যায় নি। (মাইক বন্ধ করে দেওয়ায় শোনা যায়নি)

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলার পোলবা, ধনেখালি, বলাগড় থানার এলাকায় প্রতি মাসেই ৭/৮ টি করে লরি এ্যাকসিডেন্ট হচ্ছে। বেআইনীভাবে ওখান দিয়ে লরি যাচ্ছে এবং জেলা কো-অর্ডিনেসনের মিটিং-এ ডি.এম., এস. পি. ও ২জন মন্ত্রীর উপস্থিতিতে সিদ্ধান্ত হয়েছিল মোটর ভেহিকেলস ডিপার্টমেন্ট এবং পুলিশ ডিপার্টমেন্ট যৌথভাবে অপারেশন করবেন এবং লরি কমানোর ব্যবস্থা করবেন। কিন্তু তা হচ্ছে না। উল্টো দিকে যারা খুন হচ্ছে লরি মালিকরা তাদের পরিবারদের নিয়ে এসে আপোষের নাম করে কেস করা দূরে থাক কিছু টাকা দিয়ে মিটমাট করে দিচ্ছে। এই ঘটনার প্রতি আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ে পি. ডব্লিউ. ডি. মিনিষ্টারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সি. এন. রায়. রোড হাউসিং এসটেটে ১২০টি ফ্ল্যাট আছে। সেখানে ১২০০ মত লোক বসবাস করে। সেখানে ১০ দিন যাবৎ কোন জলের ব্যবস্থা নেই এবং সেখানে একটি নোটিশ টাঙিয়ে দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, on 29.3.85 the work Assistant put a notice stating that no work can be tak enup due to paucity of funds.

**[1.30 – 1.40 p.m.]**

একটা নোটিশ টাঙিয়ে দিয়ে তারা বসে আছেন। স্যার, সেখানকার লোকেদের জীবন বিপন্ন হয়ে পড়েছে, এমন কি তারা স্নানের জল পর্যন্ত পাচ্ছেন না। স্যার, চারিদিকে যখন জন্ডিস হচ্ছে সেই সময় জলের অভাবে সেই হাউসিং এস্টেটি একেবারে নরককুণ্ডে পরিণত হয়েছে। সেই সি. এন. রায় রোডের যে হাউসিং এস্টেট, তার নাগরিকরা আমার কাছে এসেছিলেন এবং সেখানে তাদের যে টেনেন্টস এ্যাসোসিয়েশান আছে তার প্রেসিডেন্ট শ্রী অমর ঘোষ, তিনি বললেন, অবস্থা এমনই চরম পর্যায়ে গিয়ে পৌঁছেছে যে আজকের মধ্যে ব্যবস্থা না হলে সমস্ত লোককে সেখান থেকে চলে যেতে হবে। সেখানে স্যার, অবিলম্বে ব্যবস্থা না হলে সংক্রামক রোগ মহামারির আকারে দেখা দিতে পারে। স্যার, এ ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের দাবী জানাচ্ছি এবং তাদের একটি দরখাস্ত আপনাকে দিচ্ছি।

**শ্রী সত্যেন্দ্র নাথ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গতকাল পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে লেবার ইন ওয়েষ্ট বেঙ্গল বলে একটি পুস্তক বিতরণ করা হয়েছে, সেই পুস্তকে আমরা দেখলাম, ১৯৮৪ সাল পর্য্যন্ত বহু শ্রমিকের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা বাকি পড়ে আছে। সেখানে যা ফিগার দেওয়া হয়েছে তাতে দেখতে পাচ্ছি, ৯০৯ কোটি ৪০ লক্ষ টাকা বাকি পড়ে আছে। স্যার, আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ করছি যে কোলকাতা এবং হাওড়ার বহু কারখানার মালিকরা শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিচ্ছেন না, ফলে শ্রমিকরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। আমি এই বিষয়টির প্রতি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গৌরহরি আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নিম্ন দামোদর প্রকল্পের কাজ হয় শেষ হয়েছে না হয় শেষ পর্য্যায়ে রয়েছে। দামোদরের নিম্নাংশে একটা পার্মানেন্ট বাঁধ দেবার কথা ছিল, সেই নির্দিষ্ট বাঁধটি কিন্তু এখনও হয়নি। স্যার, উলুঘাটায় যে ৫৮টি গেট আছে তার অপোজিটে একটি বোরো বাঁধ দেওয়া হয়েছে। দামোদরের উপর এই যে বাঁধ এটা যদি কেটে দেওয়া না হয় তাহলে দামোদরের নিম্নাংশে প্রায় ৭/৮ কিলোমিটারে যে ওয়াটার প্যাসেজ আছে, পলি পড়ে তার মুখ বন্ধ হয়ে যাবে। এই অবস্থা হলে শ্যামপুরের প্রচুর জমির আমন ও বোরা ধান মার খাবে। সেই জন্য আমার প্রস্তাব, শ্যামপুরের রামেশ্বরপুর গ্রামে এবং মাথাপাড়ার সংযোগে একটি পার্মানেন্ট বাঁধ করা হোক এবং চরের উপর দিয়ে একটি ডাইভারসান খাল কাটা হোক ও ওয়াটার রেগুলেটার বসানো হোক।

**শ্রী লক্ষণ শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর এবং তাঁর মাধ্যমে কেন্দ্রীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিগত দু বছর ধরে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন সংস্থায় এবং বিভিন্ন রাষ্ট্রায়াত্ত সংস্থায় নিয়োগ বন্ধ রাখা হয়েছে। সংবাদপত্রে প্রকাশিত সংবাদ হচ্ছে প্রায় ৩০ হাজার পদ পশ্চিমবঙ্গে খালি আছে কিন্তু আমাদের ধারণা প্রায় ৫০ হাজার খালি আছে। এক হলদিয়া, ডক কমপ্লেক্স, অয়েল কর্পোরেশন, হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনেই প্রায় এক হাজার পদ খালি পড়ে আছে যেগুলি পূরণ করা হচ্ছে না। স্যার, এক বছর আগে নিয়োগ বন্ধ করে নোটিশ দেওয়া হয়েছিল এবং প[illegible]। সেটাকে এক্সটেন্ড করে অনির্দিষ্টকালের জন্য এই নিয়োগ বন্ধ করে দেওয়া হয়েছে। স্যার, নির্বাচনের প্রাক্কালে প্রাক্তন কেন্দ্রীয় রেলমন্ত্রী এই পশ্চিমবঙ্গের যুবকদের চাকরির প্রলোভন দেখিয়ে হাজার হাজার ফরম বিলি করেছিলেন কিন্তু কার্যতঃ কিছুই হয়নি। স্যার, আমার দাবী, অবিলম্বে কেন্দ্রীয় সংস্থাগুলিতে যে সব শূন্য পদ আছে সেগুলি পূরণ করার ব্যবস্থা করা হোক।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি শিক্ষা(মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

রাজ্যের মাধ্যমিক শিক্ষক এবং শিক্ষাকর্মীদের আজ পর্যন্ত মার্চ মাসের বেতন দেওয়া হয়নি। তাঁরা 'শবরীর প্রতীক্ষা নিয়ে অপেক্ষা করছেন। কিন্তু কবে তাঁরা বেতন পাবেন জানেন না। এখনো তাঁদের প্রতীক্ষার অবসান হয়নি। বামফ্রন্ট সরকার প্রতি মাসের ১লা তারিখে তাঁদের বেতন দেওয়ার জন্য প্রতিশ্রুতিবদ্ধ। কিন্তু আমরা লক্ষ্য করছি যে এক শ্রেণীর অফিসার - আমলা- সরকারের সেই ব্যবস্থাকে বানচাল করার জন্য উঠে পড়ে লেগেছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা(মাধ্যমিক) দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি যেন অবিলম্বে মাধ্যমিক শিক্ষকদের এবং শিক্ষা কর্মীদের মার্চ মাসের বেতন দেওয়ার ব্যবস্থা করেন এবং প্রতি মাসের ১লা তারিখে তাঁদের বেতন দেওয়ার যে ব্যবস্থা আছে সে ব্যবস্থা যাতে কার্যকরী থাকে তার জন্য উপযুক্ত

ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১০ বছর আগে উলুবেড়িয়া শহরে রবীন্দ্র ভবন হল প্রতিষ্ঠিত হয়। কিন্তু ১০ বছর পরেও আজ পর্যন্ত সেই হল নির্মাণের কাজ সম্পূর্ণ শেষ হয়নি। বর্তমানে হলটি ভেঙ্গে পড়ার মুখে। আগামী ২৫শে বৈশাখ বিশ্ব কবি রবীন্দ্রনাথের জন্ম দিন। ঐ দিন থেকে ঐ হলে উলুবেড়িয়া শহরের মানুষেরা সপ্তাহব্যাপী বিভিন্ন অনুষ্ঠান কর্মসূচী পালন করবেন। প্রতি বছরই তা পালন করা হয়। বার বার বলা সত্ত্বেও ঐ হলটি নির্মাণের জন্য স্যাংসান টাকা এক সঙ্গে মঞ্জুর করা হচ্ছে না, খেপে খেপে কিছু কিছু টাকা মঞ্জুর করা হচ্ছে। ফলে কাজ ঠিকভাবে শেষ হচ্ছে না। এই অবস্থায় আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি অবিলম্বে ঐ রবীন্দ্রভবনটির নির্মাণ কাজ সুসম্পন্ন করে উলুবেড়িয়া শহরের মানুষের মুখে হাসি ফোটাবার ব্যবস্থা করুন।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমি বিশ্বস্ত সূত্রে খবর পেলাম যে, দিল্লির কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে, ডাক ও তার বিভাগের পক্ষ থেকে একটি নির্দেশ এসেছে যে, শুধুমাত্র কংগ্রেসী এম. এল এদের টেলিফোন ঠিক রাখবে, আর সবার টেলিফোন খারাপ করে রাখবে। এমন কি বিধানসভার লবীতে যে দুটি টেলিফোন আছে, যে দুটি এম. এল. এ'রা মাঝে মাঝে ব্যবহার করেন, সে দুটিও খারাপ করে রাখা হয়েছে। এই অবস্থায় আজকে রাজ্যের সমস্ত জায়গায় কাজ বন্ধ হয়ে যাচ্ছে। আজকে শিক্ষক, ডাক্তার, উকিল, রাজনীতিবিদ, ব্যবসায়ী, প্রতি মানুষের টেলিফোন খারাপ। বিশেষ করে আমি যে এলাকায় থাকি সেই এলাকার ৫০পারসেন্ট টেলিফোন খারাপ। '৫৮' এক্সচেঞ্জ-এর কামারহাটি, পানিহাটি, খড়দহ, এই ব্যাপক অঞ্চলের ৫০ পারসেন্ট টেলিফোনই খারাপ। আজকে টেলিফোনের মাধ্যমে ব্যারাকপুর, বারাসাত, বসিরহাট প্রভৃতি সাব-ডিভিশন হেড্ কোয়ার্টারের সঙ্গে যোগাযোগ করা যাচ্ছে না। দিল্লি সরকারের অধীন টেলিফোন বিভাগের এই যে অচলাবস্থার সৃষ্টি হয়েছে, এ নিরসনে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্র আরশার সেনাবোনা গ্রামের পঞ্চায়েত সদস্য (কংগ্রেসী প্রার্থী হিসাবে নির্বাচিত) রাসবাজ মাহাতোর নেতৃত্বে কংগ্রেস কর্মীরা সেখানকার হরিজনদের উপর অকথ্য অত্যাচার শুরু করেছে। বিগত ১লা জানুয়ারী ওখানে বামফ্রন্টের একটি মিছিল বেরিয়েছিল, তারা সেই মিছিলের উপর আক্রমণ করেছিল। বামফ্রন্টের মিছিলে অংশ গ্রহণ করার অপরাধে গত ১৪ তারিখ তারা পল্টু মাহাতোকে আটক করে রেখেছিল। ১৫ তারিখ পুলিশ গিয়ে তাকে উদ্ধার করেছে। কিন্তু এখনো পর্যন্ত কাউকে এ্যারেষ্ট করেনি। অবিলম্বে ওখানে দোষীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি এবং যারা হরিজনদের উপর নির্যাতন চালাচ্ছে তাদের বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করবার জন্যও অনুরোধ করছি।

**[1.40 – 1.50 p.m.]**

**শ্রী প্রশান্ত কুমার প্রধান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২ বছর আগে দীঘা মেচেদা রাস্তাটির গুরুত্ব অনেক বেড়ে গেছে কিন্তু পরিবহন ব্যবস্থা সুষ্ঠু নেই। একশ্রেণীর মালিক তাঁরা ঠিক করেছেন বাস ঠিকমতো চালাবেন না। এই নিয়ে অনেকবার মিটিং করা হয়েছে কাঁথিতে বসে। কংগ্রেস দলের সঙ্গে আলোচনা করে তাঁরা ঠিক করেছেন সন্ধ্যা ৭টার পর ঠিকমতো বাস চালাবেন না। তাঁরা বলছেন, তেলের দাম বেড়েছে, যন্ত্রপাতির দাম বেড়ে গেছে তাই সন্ধ্যা ৭টার পর বাস চালাবেন না। প্যাসেঞ্জারদের কাঁথি থেকে নিয়ে এসে হেঁড়িয়া,

বাজকুল, নরঘাট প্রভৃতি জায়গায় ছেড়ে দিচ্ছে এবং সেখানে বাস বন্ধ করে দিচ্ছে। মেচেদা থেকে যাবার পথেও অনুরূপ ব্যবস্থা গ্রহণ করছে। প্রায় ২৫।৩০ হাজার যাত্রী ডেলি যাতায়াত করেন। কলকাতা থেকে যারা যাচ্ছেন এবং আসছেন তাদের অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। সেইজন্য নির্দিষ্ট সময়সূচী অনুযায়ী বাসগুলি যাতে চলে তার জন্য মাননীয় পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Mohammad Ramjan Ali :** Mr. Speaker, Sir, I would like to draw the kind attention of the Minister-in-charge of Madrassa Education. Sir, I think you are aware of the system of Madrassa Education of our State . There are two types of Madrassa maitained in our state - one is high Madrassa and another is senior Madrassa. Sir, you will be surprised to know that for the last few years not a single senior Madrassa has been recognised. I painfully draw the attention of the Minister-in-charge regarding this affairs. Now, the Madrassa Board has become devunct. Sir, the interested persons of Madrassa and the students are the worst sufferrers for non-recognition of Madrassa. I do not find any reason- when there is a policy of the Government regarding in recognition of Madrassa- why such apathy has been shown by the Minister-in-charge. Sir, this is the high time to come forward and ask as to whethere the Madrassa would be recognised or not.

**শ্রী বারীন্দ্রনাথ কোলে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থমন্ত্রী এবং মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার আমতা ১নং ব্লকের খোসালপুর সাব-সিডিয়ারী হেলথ সেন্টারটি ৩৩ বছর আগে তৈরী হয়েছিল। দীর্ঘ এত বছর বাদে দেখা যাচ্ছে ঐ হেলথ সেন্টারটির দেওয়াল ফেটে গেছে, জানলা কপাট নষ্ট হয়ে গেছে, টিন ফুটো হয়ে গেছে এবং বসবাসের অযোগ্য হয়ে গেছে। গত ১ বছর আগে ঐ হেলথ সেন্টারটির ইনডোর বন্ধ করে দেওয়া হয়েছে। এখনও পর্যন্ত এই অবস্থায় আছে। ডাক্তারবাবুরা সেখানে থাকতে পারছে না। এরফলে ঐ এলাকার জনসাধারণ চিকিৎসা থেকে বঞ্চিত হচ্ছে। আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, শোনা যাচ্ছে, এসটিমেট সব কিছু পাঠানো হয়েছে কিন্তু কাজ হচ্ছে না। আশা করি, এ ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ ও জলপথ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজাপুর ক্যানেলের দুটি পাড় বাসুদেবপুর হইতে সিজ্‌বেড়িয়া পর্যন্ত গত বর্ষায় দারুনভাবে ভেঙ্গে গেছে। ঐ বাঁধ বা পাড়টি গ্রামের প্রটেকশান হিসাবে কাজ করে। এছাড়া গ্রামবাসীরা এবং অন্যান্য পেশার শ্রমিক কর্মচারীরা সকলেই ঐ পাড়টিকে রাস্তা হিসাবে ব্যবহার করে। ওখানে দুটি জুটকল এবং ১টি সূতাকল আছে। জুটকল দুটির নাম হচ্ছে, ল্যাডলো, কানোরিয়া জুটমিল (গগলভাই) আর একটি হচ্ছে শ্রী হনুমাণ কটন মিল। ঐ ৩টি কারখানার কমপক্ষে ২৫ হাজার শ্রমিক কাজ করেন।

অধিকাংশ শ্রমিক এই রাজপুর ক্যানেলের পাড় ধরে যাতায়াত করে। গ্রামাঞ্চলের বাঁধ টি যখন বর্ষায় ভেঙ্গে যায় তখন এই বিষয়টির ব্যাপারে ইরিগেসন ডিপার্টমেন্টের একজিকিউটিভ ইঞ্জিনীয়ারের দৃষ্টি আকর্ষণ করা হয় এবং ইরিগেসন এস. ডি. ও. সিসবেড়িয়া, তাঁর কাছেও এই বিষয়টি বলা হয়, কিন্তু আজ পর্যন্ত কোন কার্যকরী ব্যবস্থা দেখা যাচ্ছে না বর্ষার আগে ঐ টি মেরামত না করলে

যাতায়াতের খুবই অসুবিধা হয় এবং বর্ষায় গ্রামের মধ্যে জল ঢুকে গ্রামের রাস্তাঘাট, ঘরবাড়ী নষ্ট করে। তাই এই বিষয়টির প্রতিকারের জন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্ট সরকারের জনমুখী শিক্ষানীতির সুফল লক্ষ্য করা যাচ্ছে। এর ফলে প্রাথমিক শিক্ষার স্তরের পর পড়াশুনায় ইতি (Drop-out) না দিয়ে মাধ্যমিক শিক্ষায় আগ্রহ বাড়ছে। এখন সব জায়গায় মাধামিক স্তরের শিক্ষার আগ্রহ বাড়ছে। সব জায়গায় মাধ্যমিক স্কুল না থাকায় - ছাত্র সংখ্যা বাড়ছে - কিন্তু ভর্ত্তি হতে পারছে না। তার ফলে নিজের নিজের এলাকায় যেসব জায়গায় মাধ্যমিক এমন কি জুনিয়ার হাইস্কুল নাই সেখানে স্কুলের চাহিদা বাড়ছে এবং তার জন্য দাবী উঠছে। আমার নির্বাচনী এলাকার ভাণ্ডার খোলা গ্রাম পঞ্চায়েতে প্রায় ১৪টি প্রাইমারী স্কুল আছে, কিন্তু একটিও জুনিয়ার হাইস্কুল নাই। ঠিক অনুরূপভাবে কৃষ্ণনগরের গরীব শ্রমজীবি ও বাস্তুহারা অধ্যুষিত অঞ্চল রাধানগরের ছাত্র-ছাত্রীরা স্কুল না থাকায় এবারে ভর্ত্তি হতে পারে নি। পোড়াগাছা অঞ্চলের সব জুনিয়ার হাইস্কুল হাই স্কুলে রূপান্তরিত করতে পারলে অনেক ছাত্র-ছাত্রীর সুবিধা হয়। এইসব সমস্যাগুলির দিকে দৃষ্টি দিয়ে এগুলি যাতে সমাধান হয় সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** মিঃ স্পীকার স্যার, আমি একটি বিষয়ের প্রতি এই সভার এবং সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি হচ্ছে এই যে, আপনি জানেন দীর্ঘদিন ধরে ভাড়াটিয়ারা বাড়ীওয়ালার কাছে অত্যাচারিত হয়েছে, বামফ্রন্ট সরকার আসার পর ক্ষমতার বিকেন্দ্রীকরণ ঘটেছে এবং ব্লক ভিত্তিক ও থানা ভিত্তিক অনেক অফিস আদালত গড়ে উঠেছে এবং ব্যবসায়ী প্রতিষ্ঠানগুলি আসতে আসতে বাড়ছে এবং এখন সেখানে বাইরে থেকে লোক আসছে কর্মচারীরা এবং ব্যবসায়ীরা যাঁরা আসেন তাঁরা বাড়ী ভাড়ার অনুসন্ধান করেন। এবং তা পান কিন্তু বামফ্রন্ট সরকার শহরে আইন পরিবর্তন করে যে সুযোগটা দিয়েছেন সেই সুযোগটা এখন সর্বত্র সম্প্রসারিত হয় নি, রেন্ট কন্ট্রোল অফিস, ভাড়ার টাকাটা জমা দেওয়ার যে সুযোগ ভাড়াটিয়াদের সেটা সর্বত্র নেই। আমার এলাকা করিমপুরে প্রায় সাড়ে তিন লক্ষ ৪ লক্ষ ভাড়াটিয়া অর্গানাইজেশান, তাঁরা সংগঠন করেছেন এবং আমার কাছে ডেপুটেসন দিয়েছেন তাঁদের দাবী হচ্ছে যে মালিকরা তাঁদের কাছ থেকে একটা বিরাট অংকের টাকা সেলামী হিসাবে চাইছেন এবং না দিতে পারলে স্থানীয় মস্তানদের সাহায্যে উচ্ছেদ করছেন। আইনটার সুযোগ যাতে সবাই পায় সেজন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুফল মুর্মু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি মালদার গাজল থানার অন্তর্গত পুরবীল হাবড়ায় মরাডাংরি নদী আছে। সেখানে ১০০ একরের মত জমি চাষ করা হয়। বোরো, জয়া এবং আই. আর. এইট ইত্যাদি। কিন্তু সেখানে কোন রকম জলের ব্যবস্থা নাই; এক মাইল দূরে একটা বড়ো নদী আছে সরকারী কোন রকম ব্যবস্থার মাধ্যমে সেখান থেকে যদি ঐ মরাডাংরি নদীতে জল আনা যায় তাহলে ১০০ একরের মত জমির ধান রক্ষা হয়।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভা তথা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, বিগত রেল বাজেটে, জনস্বার্থবিরোধী ঐ বাজেটে যাত্রী এবং পণ্যমাশুল অস্বাভাবিকভাবে বৃদ্ধি পেয়েছে এবং তাতে জনসাধারণের মধ্যে একটা ক্ষোভ ধূমায়িত হচ্ছে। ইতিমধ্যে বামপন্থী ছাত্র ও যুব সংগঠনগুলি এর বিরুদ্ধে তাঁদের বিক্ষোভ প্রদর্শন করেছেন। রেল বাজেট পেশ করবার সময় বলেছিলেন যে ১২।। পারসেন্ট ভাড়া বাড়বে। বাজেটের পর ওঁরা বলেছেন যে যাত্রী ভাড়া ২।। পারসেন্ট কমে ১০

পারসেন্ট বাড়বে। কিন্তু গতকাল সুভাষগ্রাম থেকে শিয়ালদহ পর্যন্ত মাষ্থলি টিকিট কাটতে গিয়ে ২৪টাকা নিয়েছে, কিন্তু আগে এই ভাড়া ছিল ১৮ টাকা অর্থাৎ এখানে ২৫পারসেন্ট ভাড়া বেড়েছে। বালিগঞ্জ থেকে শিয়ালদহ মাসিক টিকিটের মূল্য ছিল ১৭ টাকা, কিন্তু বর্তমানে সেটা ২০ টাকা হয়েছে। এ-ক্ষেত্রেও ভাড়া বৃদ্ধির হার ২০ পারসেন্টের বেশী। আমি কেন্দ্রীয় সরকারের এই জনবিরোধী কাজের তীব্র বিরোধীতা করছি এবং মন্ত্রীমণ্ডলীর মারফৎ কেন্দ্রীয় সরকারের কাছে প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং শিল্পমন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকর্ষণ করছি। বিষয়টি হোল - হলদিয়া ফার্টিলাইজার কর্পোরেশান লিমিটেড সার উৎপাদনের কাজ বন্ধ রেখেছে। কিন্তু ওখানে যদি সার উৎপাদন না হয় তাহলে আমাদের দেশের চাষীদের খুব ক্ষতি হবে। শুধু তাই নয়, যে সমস্ত শ্রমিক ওখানে কাজ করছেন, এর ফলে হয়ত তাঁরা একদিন বেকার হয়ে পড়বেন। এই যে সিদ্ধান্ত তাঁরা করেছেন, জনবিরোধী সিদ্ধান্ত, এই সিদ্ধান্তের বিরুদ্ধে আমাদের মাননীয় শিল্পমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী যেন কেন্দ্রীয় সরকারের কাছে দাবী রাখেন যে, অবিলম্বে ঐ কারখানার কাজ চালু করতে হবে। এটি একটি গুরুত্বপূর্ণ বিষয় এবং সেই কারণে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীদ্বয়ের দৃষ্টি এদিকে আকর্ষণ করলাম।

**শ্রী যষ্ঠীলাল মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাব মাধ্যমে আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গতকাল থেকে পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষক সমিতির বেশ কয়েক শত শিক্ষক তাঁদের কতগুলো নির্দিষ্ট দাবী-দাওয়ার ভিত্তিতে এসপ্ল্যানেড ইষ্টে অবস্থান সত্যাগ্রহ করছেন। তাঁরা তাঁদের পেনশন, গ্রাচুইটি, মাসের ১লা তারিখে বেতন, চাকরীর শেষ সীমা ৬৫ বছর ইত্যাদি দাবী-দাওয়ার ভিত্তিতে আন্দোলন করছেন। আজকে তাঁরা কঠোর রোদের মধ্যে দাঁড়িয়ে আছেন। আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, তাঁদের ন্যায্য দাবী দাওয়ার প্রতি দৃষ্টি দিন এবং যে সমস্ত শিক্ষক দীর্ঘকাল অবসর গ্রহণ করেছেন কিন্তু অবসরকালীন সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হয়ে রয়েছেন, সেগুলো যাতে তাঁরা অবিলম্বে পান সেইমত ব্যবস্থা গ্রহণ করুন।

**মিঃ স্পীকার :** মেনশন আওয়ার শেষ হলো।

**[1.50 – 2.00 p.m.]**

## LAYING OF REPORT

### Ninth Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Limited for the year 1982-83

**Shri Radhika Ranjan Banerjee :** Mr. Speaker, sir, I beg to lay the Ninth Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Limited for the year 1982-83.

### Presentation of the Report on the unfinished work of the Committee on Estimates, 1984-85

**The Chairman (Shri Birendra Narayan Ray) :** Sir, I beg to present the Report on the unfinished work of the Committee on estimates, 1984-85.

**Mr. speaker :** Now, the Minister-in-charge of the Local Government & Urban Development Department will make a statement under Rule 346.

**Shri Prasanta Kumar Sur :**

Mr. Speaker, Sir,

I seek your permission to make an announcement before the House with regard to the general election to the Calcutta Municipal Corporation under the provisions of the Calcutta Municipal Corporation Act, 1980. As You are aware, Sir, the Left Front Government are fully Committed to having democratically elected institutions at the grassroots level to ensure public participation in the management of their own affairs. The Left Front Government have, in pursuance of the aforesaid policy, already held general elections to 87 urban local bodies in May, 1981. The general elections to some other local bodies which could not be held then due to some legal and other constraints were also held subsequently. General election to Howrah Municipal Corporation was held on the 8th July, 1984 and the newly elected body took over charge of the Howrah Municipal Corporation on the 22nd August, 1984.

Sir, the last general elections to the Corporation of Calcutta was held in the year 1969 under the Calcutta Municipal Act, 1951. But the said Corporation was superseded by the then Congress Government on the 22nd March, 1972 within two days of their assuming power by promulgating three ordinances to make the supersession legalised, which otherwise would not have been possible under the Calcutta Municipal Act, 1951 without issuing a show cause notice to the Calcutta Municipal Corporation. No Steps were taken by the Congress Government to hold general election to the Corporation during their regime. The Left Front Government immediately after coming into power in the year 1977 decided to replace the Calcutta Municipal Act, 1951 by a new legislation which received the assent of the President of India in December, 1981. In the meantime another Bill was passed reducing the age of the elector from 21 to 18. Immediately thereafter the task of preparing the rules and regulations under the provisions of the new Act, namely, the Calcutta Municipal Corporation Act,. 1980, was taken up and the election rules together with other rules were finally published in phases by the year 1984-85 The voting age in respect of the electors of the Calcutta Municipal Corporation having been reduced from 21 to 18 years of age as also the three erstwhile municipal areas, namely, South Suburban, Garden

Reach and Jadavpur having been added to the territorial jurisdiction of the Corporation, the tast of preparing the first ever electoral rolls of the Calcutta Municipal Corporation by door to door enumeration by the Election Authority, Calcutta Municipal Corporation, was by no means an easy one. The task was not only complicated, but also stremous and time-consuming. This door to door enumeration was further delayed by the delimitation of some of the ward boundaries of the Calcutta Municipal Corporation owing to the amendment of the Schedule 1 of the Act necessitated by the amalgamation of the areas mentioned earlier as also to remove great disparity of electorate of the 100 erstwhile wards of the Corporation. Despite our sincerest efforts to publish the final rolls earlier, Sir, we could not do so because of the petition received twice from the Congress (I) praying for extension of time for filing of claims and objections. After disposal of the claims and objections the rolls were finally published on the 30th March , 1985.

Sir, according to the statute, a notification fixing the date of poll has to be issued at least 62 days before the date poll. Obviously, this notification can issue only after the final publication of the electoral rolls. But there are many preparatory steps to be taken by the Election authority, Calcutta Municipal Corporation to hold election on the Scheduled date which includes, inter alia, selection and appointment of Returning officers Asstt. Returnng of polling personel, selection of polling stations, printing of ballot papers and forms. Amongst these, the task of preparing the list of polling stations is an herculean one and it will require quite a long time to finalise the list after survay of the polling stations and observance of legal formalities. The number of polling stations is expected to be in the neighbourhood of 2500. Moreover, the final list of polling stations indicationg the electorate is required to be published under the law at least 30 days before the date of poll. These tremendous responsibilities have to be shouldered by the Election Authority, Calcutta Municipal Corporation alone with the his meagre supporting staff while the same responsibilities in respect of Assembly/Parliament elections are in fact shared by six different officers in Calcutta besides the S.D.O., Alipore.

Taking all these into consideration, the earliest date of poll, you will appreciate, Sir, Cannot be fixed before June 30, 1985. I am glad to announce before the House that Goverment have taken the decision

to hold the long-awaited general election to the Calcutta Municipal Corporation on the 30th June, 1985. The Statury notification in this regard will be published in due course.

**[2.00 – 2.10 p.m.]**

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে নগর উন্নয়ন বিভাগের মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর মহাশয় যে সুসংবাদটি পরিবেশন করলেন, সেজন্য তাঁকে আমি আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। আপনি জানেন যে, ১৯৭২ সালের ২২শে মার্চ নির্বাচিত পৌরসভাকে বাতিল করা হয়েছিল। নির্বাচিত পৌরসভাকে বাতিল করার বিষয়টি রিপোর্টের মধ্যে আছে। সিদ্ধার্থ শঙ্কর রায় যখন মন্ত্রীসভা গঠন করেছিলেন, তখন তাঁর প্রথম কাজই ছিল এই নির্বাচিত পৌরসভাকে বাতিল করা। আজ ১৩ বছর পরে বামফ্রন্ট সরকার এই সিদ্ধান্ত নিলেন এবং নির্বাচন অনুষ্ঠিত হতে চলেছে। এরজন্য একটি নতুন আইন তৈরী হয়েছে, যা বিশেষ গনতন্ত্রীকরণ করে করা হয়েছে এবং বিকেন্দ্রীকরণের কথাও এর মধ্যে বলা আছে। এগুলো করা হয়েছে এই জন্য যাতে এই প্রতিষ্ঠাণ জনগণের প্রতিষ্ঠান হিসাবে ফাংশন করতে পারে। আমি আরও একবার মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর মহাশয়কে তাঁর এই প্রচেষ্টার জন্য এবং আজকে এই সুসংবাদটি পরিবেশন করার জন্য আন্তরিক ধন্যবাদ এবং অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘ ৬।৭ বছর ধরে নির্বাচনের জন্য আমরা চীৎকার করে আসছি। আজ পৌরমন্ত্রী পৌরসভা নির্বাচনের যে ঘোষণা এখানে করলেন, তারজন্য আমি তাঁকে অভিনন্দন ও ধন্যবাদ জানাচ্ছি এবং সঙ্গে সঙ্গে এই ঘোষণাকে স্বাগত জানাচ্ছি।

**মিঃ স্পীকার :** Hon'ble Minister, Shri Rabin Mukherjee will make a statement.

**শ্রী রবীন মুখার্জী :** স্পীকার স্যার, গত ১৬ তারিখে কংগ্রেস দলের মুখ্য সচেতক শ্রী সুব্রত মুখার্জী মহাশয় বেহালা - ডায়মণ্ড হারবার রোড অঞ্চলে হকার উচ্ছেদ সম্পর্কে একটি দৃষ্টি আকর্ষণ করেছিলেন এবং তার মধ্যেও আমার নামও উল্লিখিত হয়। আমি এই হাউসকে এইটুকু জানাতে চাই যে তাঁর প্রায় সমগ্র বক্তব্যটাই শুধু অতিরঞ্জিত নয়, বহু অংশ ছিল অসত্যে পূর্ণ। ১৬০ জন লোককে ধরে নিয়ে যাওয়া হয়েছে এবং পুলিশ লকআপে রেখে তাদের প্রতিদিন মারপিঠ ও মারধোর করা হচ্ছে এবং স্থানীয় গান্ধীবাদী নেতা বলে পরিচিত - আমি বক্তব্য শুনলাম - তাঁর উপর আক্রমণ হয়, পুলিশ লাঠি চালায় এবং তাঁর মাথা ফেটে যায়। তিনি মৃত্যুর সঙ্গে লড়াই করছেন। ঘটনাটি সিম্পল। বামফ্রন্টের পলিসী হচ্ছে প্রধান রাস্তাগুলোতে হকার না বসতে দেওয়া। এ কথাটা আপনারা জেনে রাখুন।

আমি যখন ওখানকার এম. এল. এ ছিলাম এবং চেয়ারম্যান ছিলাম এই নীতি কার্যকিরী করার জন্য দুবার তিনবার উদ্যোগ নিয়ে তুলে দিয়েছিলাম কিন্তু আবার দেখা গেছে মাঝে মধ্যেই বসেছে। ডায়মণ্ডহারবার রোড হচ্ছে কলকাতার মধ্যে সর্বোচ্চ প্রশস্ত রোড, ১২০ ফুট চওড়া রোড় এবং এখানে ট্রাম ট্রাক বাদ দিলে ১২০ ফুট রাস্তার দুপাশে ১০ আর ১০ ফুট অর্থাৎ ২০ ফুট জায়গা পর্যন্ত ছাড়া হয় নি। এই জায়গাটি পরিবহন ব্যবস্থার সেন্টার। এবং সব যোগাযোগ ব্যবস্থা এই সেন্টারের মধ্যে দিয়ে যাচ্ছে। বেহালার পুলিশকে এই ব্যাপারে আগেও বলা হয়েছিল এবং বলা হয়েছিল ১৬ তারিখের আগে তুলে দেবার জন্য। সেটি হচ্ছে চৈত্রমাসের শেষ হবার ২।৩দিন আগে হকার এবং ১ তারিখে এই হকারদের তুলে দেওয়া হল। চৈত্রমাসের শেষ হবার ২।৩দিন আগে পুলিশ এই হকারদের উঠে যাবার জন্যে নির্দেশ দেয়। সেইভাবে ১৬ তারিখে এই হকারদের তুলে দেওয়ার পরে সেই হকাররা বেহালা থানায় যায় এবং থানায় গিয়ে সেখানকার ও.সি.র সঙ্গে দেখা করে কথাবার্তা

বলে দু তিন দিন সময় নেন এবং বলেছিল সেই সময়ের মধ্যে ওরা নিজেরাই চলে যাবেন। কিন্তু দেখা গেল ওরা ঠিক সময়ে গেল না এবং লোক মোবিলাইজ করে সেখানে গণ্ডগোল পাকাচ্ছিল। দুদিন পরে আবার পুলিশ গিয়ে এদের চলে যাবার জন্য ওয়ার্নিং দেয় কিন্তু তাতেও যখন তারা উঠলো না তখন পুলিশ তাদের তাড়িয়ে দেয়। তখন এই সমস্ত হকাররা সংগঠিত হয়ে প্রসেসান করে তথাকথিত গান্ধীবাদী নেতার নেতৃত্বে থানা অভিমুখে যান এবং থানা অভিমুখে যাবার পথে বলতে বলতে যায় যে পার্শ্ববর্তী দোকানগুলিকে যে তাদেব দোকানপাঠ বন্ধ করলে তাদেরও বাস করতে দেবে না। এই দাবী নিয়ে তারা যখন চলে তখন পার্শ্ববর্তী যেসব দোকান ছিল সেগুলি ভেঙ্গে চুরমার করে দেয় এবং ২৫-৩০টি দোকানের শো-কেস ভেঙ্গে দেয়, ইটপাটকেল ছুড়তে থাকে এবং ঘটনা যখন চরমের দিকে ওঠে তখন পুলিশ বাধ্য হয়ে তাদের বার করে দেয়। এই হকাররা যে ইটপাটকেল ছুড়তে থাকে তাতে তাদেব দলের লোকেরাই অনেকে আহত হন এবং গান্ধীবাদী নেতার মাথাতেও তাদের ইট লাগে এবং তাকে হাসপাতালে যেতে হয় এবং পুলিশের হাতে আহত হন নি। সুতরাং একটা অসত্য কথা প্রচার হচ্ছে। এই হকারদের ৫নং আইন অনুযায়ী ৫ জনকে ধরা হয়েছিল এবং একজনকেও লক-আপে রাখা হয় নি এবং একজনও মারা যায় নি। গোলমাল .. ....... ..

**শ্রী নীরোদ রায় চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রী এবং সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গ কৃষির উপর নির্ভরশীল। এখানে ১ কোটি ৩০ লক্ষ একর চাষযোগ্য জমি পশ্চিমবঙ্গে আছে তারমধ্যে ৪০ থেকে ৪৫ লক্ষ একর জমিতে কোনরকম ভাবে সেচ ব্যবস্থা আছে।

[2.10 - 2.20 p.m.]

বাদ বাকি জমিতে কোন সেচ ব্যবস্থা নেই। ৬ কোটি মানুষ পশ্চিম বাংলায় বাস করে। সারা বছর এই কৃষির উপর নির্ভর করে ওদের বেঁচে থাকতে হয়। সারা বছর চাষ ব্যবস্থার জন্য তাদের আকাশের দিকে তাকিয়ে থাকতে হয়। জল না হলে চাষ হয় না। বিশেষ করে ২৪ পরগণায় জলের স্তর নিচে নেমে যাচ্ছে। নূতন ভাবে টিউবওয়েল হচ্ছে না ডিপটিউবওয়েল হচ্ছে না, তাহলে চাষের কি হবে? যাতে বার মাস জল পায় তার জন্য খাল কেটে দিয়ে জলের ব্যবস্থা করুন। না হলে মরুভূমিতে পশ্চিম ভূমি পবিণত হয়ে যাবে। এই ব্যবস্থার কথা আপনাব মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি।

**শ্রী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে এই গুরুত্বপূর্ণ বিষয়টি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীব দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সংবাদপত্রে সংবাদ প্রকাশিত হয়েছে বেলগাছিয়ায় কাবুলি রায় ওরফে জয়ন্তি রায় নামে এক গৃহবধূকে সিলিং-এ ঝুলন্ত অবস্থায় দেখা যায়। এবং মৃত বলে ঘোষণা করা হয়। এর ফলে স্থানীয় অধিবাসীদেব ভেতরে বিক্ষোভ দেখা যায়। আজকে পণ প্রথাব বলি হিসাবে এই সব জিনিষ হচ্ছে যেটা একটা সামাজিক ব্যধি। এর ফলে বধূ হত্যা বেড়ে যাচ্ছে। আমি মনে করি মেয়েদের মর্যাদা এতে করে ভিষণভাবে ক্ষুন্ন হচ্ছে। আমাদের সমাজ যে ধরণের তাতে বধূ হত্যা বন্ধ করতে পারব না। কিছুদিন আগে আমরা দেবযানী হত্যার মামলার রায়কে স্বাগত জানিয়েছি। স্বরাষ্ট্রমন্ত্রী যদি কঠিন হস্তে এই সমস্ত ঘটনার তদন্ত করেন এবং যারা এর সঙ্গে যুক্ত তাদেব কঠোর ভাবে শাস্তির ব্যবস্থা করেন তাহলে আমরা মনে করি এই সামাজিক ব্যাধি থেকে আমাদের দেশের মেয়েরা রক্ষা পাবে এবং বধূ হত্যা বন্ধ হবে। এই ঘটনার তদন্ত করে দোষী ব্যক্তিদের শাস্তির ব্যবস্থা করুন এই আবেদন রাখছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি দেখেছেন গত ১ মাসের ভেতরে বিভিন্ন জায়গায় নৌকা ডুবি হয়ে লোকের প্রাণহানি হয়েছে। উলুবেড়িয়া অঞ্চলের কাছে একটা নৌকা ডুবি হয়ে সেখানে বহু লোকের প্রাণহানি হয়েছে এবং ১

জনকে খুঁজে পাওয়া যাচ্ছে না। ঝড়জলের টাইম আসছে। আমাদের সামনে লঞ্চ ওভার ক্রাউডেড হয়ে যাচ্ছে। এই সময় আরো এ্যাকসিডেন্ট হবার সম্ভাবনা আছে। নৌকাগুলির উপর একটা কন্টোলের ব্যবস্থা করুন। খেলার সময় এত বেশি ক্রাউডেড হয় যাতে যে কোন সময় এ্যাকসিডেন্ট হতে পারে। এই বিষয়ে একটা ব্যবস্থা করুন।

**শ্রী সতীশ রায় :** স্যার, আপনার মাধ্যমে মালদহ শহরের কাছে মধুঘাটে একটা রেশম তৈরীর ফ্যাকটরি আছে যার নাম হচ্ছে ষ্টেট ফিলিয়েচার ফ্যাকটরি। এটা ১৩ এপ্রিল থেকে লক আউট করে দেওয়া হয়েছে। আপনার মাধ্যমে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রীর কাছে আবেদন করছি তিনি যেন এই বিষয়ে হস্তক্ষেপ করে এই লক আউট প্রত্যাহার করার ব্যবস্থা করেন। সেখানে ১০০ জন শ্রমিক বেকার হয়ে বসে আছেন।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল :** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে পার্লামেন্টে রেলের বাজেট নামে একটা লুটের বাজেট পাশ হয়েছে। লুটের ব্যাপারটা পশ্চিমবাংলায় এমন ভাবে প্রকট হয়েছে যে সেটা আপনার সামনে উপস্থিত করছি। প্রথম বাজেটে পেস হল যে সাড়ে ১২ পারসেন্ট ইনক্রিজ কেয়ার দিতে হবে। সারা ভারবর্ষের জনসাধারণের চাপে ঠিক হয় ১০ পারসেন্ট করে দিতে হবে—অর্থাৎ আড়াই পারসেন্ট কম। এখন যা চলছে তাতে ১০ পারসেন্ট ইনক্রিজ। এখনো পর্যন্ত যা এ্যাডমিনিষ্ট্রেটিভ অর্ডার এসেছে তাতে দেখা যাচ্ছে বালিগঞ্জ থেকে শিয়ালদহ মান্থলি টিকিটের রেট যেখানে ১০ টাকা ছিল সেটা এখন ১ টাকা ৭০ পয়সা ইনক্রিজ হয়ে, ২১ টাকা হয়েছে। এবং সুভাষ গ্রাম থেকে আরম্ভ করে শিয়ালদহ পর্যন্ত যেখানে রেট ছিল ২৩ টাকা, সেটা হয়েছে ৩১ টাকা। এই জিনিসটার প্রতিবাদে হওয়া উচিত এবং এই জিনিসের প্রতি, স্যার, আপনার দৃষ্টি আকর্ষণ করে আমি সমগ্র সভার দৃষ্টি আকর্ষণ করছি। ওরা বসে আছেন, ওদের বলুন এই জিনিস হতে পারে কিনা।

**শ্রী সরল দেব :** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে আপনার মাধ্যমে রাজ্যের মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল মেদিনীপুরের বিভিন্ন জায়গায় জনসভাতে কেন্দ্রীয় প্রাক্তন অর্থমন্ত্রী বলেছেন এই রাজ্যের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু এই রাজ্যে একতরফাভাবে যে রাজনীতির খেলায় ফাউল করে চলেছেন তার বিরুদ্ধে তিনি নাকি রেফারী খুঁজে পেয়েছেন। সেই রেফারী হচ্ছে প্রধানমন্ত্রী। প্রধানমন্ত্রী নাকি তীব্রভাবে নজর রেখেছেন পশ্চিমবঙ্গের দিকে, যেকোন মুহূর্তে এই সরকাকে ফেলে দিতে পারেন। তাই আমি আপনার মাধ্যমে এটা বলতে চাই এটা গণতন্ত্রের প্রতি একটা প্রচণ্ড আক্রমণের ইঙ্গিত বহন করে চলেছে। তাই এই সংবাদের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সমস্ত প্রভাতী পত্রিকায় এই সংবাদ প্রকাশিত হয়েছে। এর বিরুদ্ধে পশ্চিমবঙ্গের জনগণকে প্রতিরোধ আন্দোলনের নামবার জন্য আপনার কাছে এবং রাজ্যের মুখ্য মন্ত্রীর কাছে দাবী রাখছি।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** মাননীয় স্পীকার মহাশয়, বিষয়টা খুব সামান্য, আপনাকে এর প্রতিবিধান করতে হবে। আমাদের দুটো পিছনের বেঞ্চে দুটো মাইক নেই। গান্ধীবাদী, অহিংসবাদী বন্ধুরা সেই মাইক দুটি ভেঙ্গে দিয়ে গেছেন, দুটো মাইকের স্ট্যাণ্ড নেই। আমি আপনার কাছে অনুরোধ করছি দুটো মাইক স্ট্যাণ্ডের ব্যবস্থা করুন, না হলে ওদের কাছ থেকে পয়সা নিয়ে ব্যবস্থা করে দিন।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে রেলে প্রত্যেকটি জিনিস যেভাবে আসছে তা দেখবার কেউ নেই, ব্যাপকভাবে লুঠ হচ্ছে। পাণ্ডুয়া, বৈঁচি ইত্যাদি এলাকায় রেলের মাল যেভাবে চুরি যাচ্ছে তাতে আর পি এফ, বর্ধমানে আর পি এফ, ব্যানডেলের জি আর পি এবং স্থানীয় পুলিশের এক অংশ যুক্ত আছে। তারা কতকগুলি ভদ্রলোকের ছেলেকে সমাজ বিরোধী লাইনে নিয়ে যাচ্ছে। এই রেলের মাল চুরি হওয়ার জন্য আমাদের ভাড়া

বাড়ছে, মাশুল বাড়ছে। সেদিকে নজর রাখার জন্য আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মলিন ঘোষ ঃ** মিঃ স্পীকার, স্যার, গত পরশু দিন যে ঘূর্ণী ঝড় হয়েছে তাতে আমাদের চণ্ডীতলা থানার দুটো প্রাথমিক বিদ্যালয়—একটা হচ্ছে দানবতীপুর প্রাথমিক বিদ্যালয়, আর একটা হচ্ছে ছোট তাজপুর প্রাথমিক বিদ্যালয়, এই দুটো প্রাথমিক বিদ্যালয় একেবারে ভেঙ্গে চুরমার হয়ে গেছে। কোন ছেলে সেখানে পড়তে পারছে না, স্কুল বন্ধ করে দেওয়া হয়েছে। সেজন্য অবিলম্বে যাতে সেই স্কুল গৃহ দুটি তৈরী করা যায় তারজন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এটাতে আমাদের পশ্চিমবঙ্গের মানুষ এবং কলকাতার মানুষ ইন্টারেস্টেড। আজকাল ট্যাক্সির যে জুলুম চলছে তাতে এর থেকে রেহাই পাবার জন্য বিভিন্ন জায়গায় ট্যাক্সি স্ট্যাণ্ড নেই। দিল্লীতে যেমন টেলিফোন করলে স্ট্যাণ্ড থেকে ট্যাক্সি চলে আসে সেই রকম ব্যবস্থা হওয়া দরকার। কারণ, রাস্তায় ট্যাক্সি ধরলে যদি বলি উত্তরে যাব, ট্যাক্সি বলে দক্ষিণে যাব, আবার দক্ষিণে যাবার কথা বললে ট্যাক্সি বলে উত্তরে যাব। এই দুর্ভোগের হাত থেকে রেহাই পাবার জন্য এই ধরণের একটা ব্যবস্থা ভেবে-চিন্তে দেখার জন্য অনুরোধ করছি।

**[2.20 – 3.00 p.m.]**

**including adjournment**

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। প্যাথোলজিক্যাল ল্যাবোরিটরিতে যেভাবে পরীক্ষা নিরীক্ষা হচ্ছে তাতে চিকিৎসা বিভ্রাট দেখা দিয়েছে এবং তার ফলে অনেক মানুষের প্রাণ হানি হচ্ছে। আমার দাবী হচ্ছে, এই সমস্ত ল্যাবোরেটরি, রেডিওলজিস্ট, এক্স-রে ডিপার্টমেন্ট এবং নার্সিং হোম যেগুলো আছে তাদের জন্য এমন একটা বিশেষ আইন করা হোক যাতে সরকার এগুলো পূর্ণ নিয়ন্ত্রণ করতে পারেন।

(at this stage the House was adjourned till 3p.m.)

(After adjournment)

VOTING ON DEMAND FOR GRANTS

Demand No. 21

Major Head : 255-Police

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,36,37,00,000 be granted for expenditure under Demand no. 21 Major Head : "255-Police"(This is inclusive of a total sum of Rs. 22,72,84,000 already voted on account in March, 1985).

The marginal increase in the estimated expenditure for the current year is mainly due to larger provision being required to be made for meeting the rise in pay and allowances of policemen. The escalating prices of essential articles required by the police will also necessitate higher expenditure.

It is gratifying to note that stability and order was maintained in the State throughout the year despite deliberate attempts to disrupt the even tenor of life. The destardly assasination of Sm. Indira Gandhi which had its aftermath of organised, large-scale violence affecting life and property of thousands all over the country, had its tremor in West Bengal also. Innocent persons were killed ; public property was damaged ; houses and shops had been set fire to forcing a large number of Sikhs to seek shelter in police stations, camps and the Gurdwars. It is a measure of the determination of the Government not to tolerate the misdeeds of criminals and anti-social elements that, unlike in other parts of the country including the Capital, normalcy was restored within a short spell. Situation was dealt with firmly and effectively and for the first time in many years, Armies' help was sought for in aid of civil authorities. I am grateful that the Army had responded to our call for help promptly and together with the police, had put and end to violence in no time. The fair name of the State as the haven of people of all castes, communities and religious was salvaged with commendable firmness, by the Government aided by the support of the politically conscious citizens, and the police and the Army.

The General Elections to Parliament in December was the most important event during the year. Hon'ble Members are aware now, despite intense campaignings which understandably generate tension, the elections were help peacefully and impartially. In sharp contrast to the violence, adoption of unfair practices and total disorder which had marred elections in some States, in West Bengal, the Parliamentary Elections were conducted in a peaceful climate. Here again the smooth conduct of the Elections was as much due to the political maturity and consciousness of the people as to the hard and ungrudging work put in by all ranks of Government employees including members of the police, the N.V.F., and the Home Guards. Above all was the firmness and determination of the Government to hold the Elections in the way it should be done.

The first Elections to the Howrah Corporation was also held last year after a long gap when Election to the former Municipality was kept in objeyance quite a few bye elections to the State Assembly were also held during the year. In all these important elections, police had a vital role to play in maintaining law and order, arranging security of important political leaders, candidates and their agents, and ensuring that political parties and candidates could hold meetings

and otherwise, carry on electioneering without any disturbance. The police performed their tasks ably, and never allowed the situation to take an ugly turn. The other important events during the year which withnessed large congregation of people were the 3rd Nehru Gold Cup and the Asian Cup Tournaments and the Test Match which was held on the heels of the Elections. These major public events all passed off smoothly which speaks for the basic respect for order on the part of the people and the tact, hard work and imaginativeness of members of the police.

We have not deviated from out objective of upholding dignity of law and preservation of order based on social justice. We have sucessfully met the many challenges from designing elements to disrupt the normal flow of life. Hon'ble Members will bear with me that in the acute economic crisis through which the country had been passing and with disparities all around becoming more pronounced it has not been an easy task to preserve order and the fabric of society. Economic distress brings in its trail behavioural aberrations. We have faced up to this depressing scenario with a sincerity of purpose and have achieved success within the constraints of the situation.

One more year had passed with the Government not having recourse to any form of detention without trial. We have depended on the normal laws for containing the activities of miscreants. We have encouraged the policemen to concentrate more on collection of intelligence, unfailing anticipation of events and on thoroughness of investigation in dealing with crime. In this connection I may add that the judicial process which has a great bearing on containment of crime and preservation of order needs to be speeded up. Cases keep on piling in the Courts and there is inordinato delay at every stage of criminal prosecution. Taking advantage of this delay and the liberal provisions of bail including anticipatory bail, the criminals remain at large inhibiting drive against crime. In the process, respect for law becomes a casualty, Inspite of these manifest limitations, we have been able to keep the crime situation under control.

Crime figures for 1984 indicates a steady decline in the number of dacoities, robberies, burglaries, theft and other cognizable offences. There was, however, marginal increase in the number of murders committed during that year. I may add that over the list five years, there has been a marked decline in the number of cognizable offences recorded. The figures which stood at 91,591 in 1980 came down to

74,126 in 1984. Incidents of interparty clashes have come down. There has been no increase in agrarian clashes either. The figures for crime committed on the Railways do not indicate any deterioration of the situation. The incidents of robbery on the Railways and theft of overhead traction and signal materials showed decline. We are not, however, being complacent about the situation. We appreciate that a lot more remains to be done for ensuring tranquillity of public life. Theft of transmission lines had been a matter of deep concern to us. To combat this is needed, on the one hand, more stringent laws prescribing exemplary punishment ; on the other, co-operation and assistance of the people. We are enocouraging association of local people at the Pahchayet level for keeping a cheek on this form of crime. We recognise that effective control of crime in different areas and localities cannot be brought off without the active co-operation of the people.

A sharp watch has been maintained on the activities of the Nexalites. Their violent activities have been kept under control. There is information that the different Naxalite elements are trying to regroup themselves and to take once again to the path of senseless violence including elimination of their so-called "enemies". I reiterate our policy to deal with these anti-social elements firmly. Organised attacks on members of the weaker section of the community including the Scheduled Castes and Scheduled Tribes have not disfigured the social life in the State unlike in many other parts of the country. I have already referred to the firmness with which the State Government had dealt with the violence against the members of the Sikh community which had erupted immediately after the assasination of the Late Prime Minister. The communal situation otherwise also remained peaceful despite the misguided efforts of the votaries of religious fanaticism to sow seeds of discord. Attempts of the religious fundamentalists and the protagonists of revivalism to tarnish out proud tradition of secularism and religious harmony will be put down firmly. Minorities, both religious and linguistic shall always remain safe in this State.

When is the role we had envisaged for the Police ? Our instructions have been that policemen should make sincere endeavours to live down their ill-fame of being in collusion with the force of vested interest. They have been exhorted to be the friends of the people and not their oppressors. Protection of the weaker sections of the community should be their principal aim. I admit that these ideals are yet

to be fully realised. There are, however, signs of proper responsiveness to our exhortations to the policemen to be friendly with the people and to be their protectors.

We had adhered to our policy of not allowing the police to interfere with any political or democratic movement so long as there was no violan of law or damage caused to property. In trade-union spheres also, the role of the police has been prescribed not to be identified with the interest of the management. In the agrarian sphere, they are to act within the law and particularly protect the rights of the deprive sections, the share-croppers and the cultivators.

In moving the demands for grants, I would mention some of the important activities of the police during the year 1984.

Enforcement Branch of the police maintained its drive against the hoarders and smugglers. They conducted reperated raids and started 1566 criminal cases and arrested 1929 persons during the year 1984. They seized large quantities of food stuff and other commodities, such as rice, paddy, wheat, wheat products, pulses, edible oil, fertiliser, kerosene, petroleum products, cement, coal etc., the value of which would be about Rs. 2.51 crores. The police seized 1029 illicit fire-arms, 7,179 catridges, 2,516 bombs and other explosive devices and 661,500 kgs. of materials used for manufacture of bombs in respect of the Railway crimes inside the State, the police registered 2,565 cases and recovered Railway materials worth more than Rs. 21 lakhs. Stolen cables worth about Rs. 24.18 lakhs ware also recovered by the police. The police arrested 3,48,684 persons for various offences and seized or recovered stolen property valued at Rs. 165.04 lakhs. The arrested persons include 5,987 dacoits and 368 receivers of stolen properties. In the drive against Satta and other kinds of gambling, the police started 10,639 cases, arrested 23,940 persons and seized ground money to the tune of Rs. 10.22 lakhs. The number or criminal cases registered during the year was 74,126. 54,181 persons were chargesheeted by the police and 3,557 persons were convicted for different offences. 4,695 missing persons were traced out by the police during the year.

Government is aware that modernisation of the police force is essential for increasing its operational efficiency. An amount of Rs. 75 lakhs has been spent during the last year for purchase of vehicles and equipments for the State Police under the Modernisation Programme. Additionally, an amount of Rs. 69 lakhs has been sanc-

tioned for replacement of vehicles in the Calcutta Police alone. Government lays great emphasis on increasing the mobility of the police and improving the communication facilities. Therefore, provision for vehicles and extension of Wireless arrangements have received priority under the Scheme of Modernisation. Rural Police Stations also are being gradually provided with vehicles. We expect to provide vehicles to all the remaining Police Stations in course of the year. For better handling to traffic in the city, we have adopted schemes for equipping with wireless instruments the motor cycles of Traffic Sergents. Government has also under examination proposals for setting up new Police Stations in Calcutta and in the districts so that policing becomes more effective. All these will, however, involve substantial expenditure. The financial constraints of the Government are too well-known. Nevertheless, improvement of the operational effeciency of the police continues to be our major concern. The State Computer Centre is almost complete. The Centre, which will maintain crime records, and process crime date on a scientific basis, will help investigation and detection of crime.

Hon'ble Members will appreciate that policemen have to act under great strain. Be it football in the Maidan or Bidhan Nagar, or Test Match at the Eden, innumerable fairs in the Maidan, come rain, come sunshine, policemen are to be seen at their posts of duty. It is incumbent on the Government, therefore, to look after the needs and grievances of the force with promptitude and sympathy. To facilitate the process of exchange of views through a proper forum, the right to form Associations has been granted to them. This is distinct form the trade-union rights which other Govt. empolyees enjoy. There should not be any mistake about this.

The State Government is aware that in the past not much attention was paid to the necessity for building up barracks and quarters for the policemen. Construction of adequate number of quarters for the policemen, has been our major concern. Within the limited resources of the States, we have undertaken a phased programme for building up additonal quarters for the policemen. During 1984-85, 536 new residential-type quarters have been constructed in addition to 159 barrack-type quarters. The Work in respect of 1755 residential-type quarters and 719 barrack-up quarters is still in progress. Under the Upgradation Programme, as recommended by the 7th Fomamce Commission am amount of Rs. 10.49 crores was made available to the State during the 5-year period ending on 31.3.84 for

police Housing. The 8th Finance Commission has also recommended grants under this Head. Both, however, in the recommendations of the 7th and the 8th Finance Commissions, the unit cost of construction for residential-type quarters/barracks has been so impractically worked out that the State Government has to spend a far larger amount from out of its own resources to keep going the construction programme. This is a priority area where the State Government will continute to spend despite all the constraints to be able to offer much-needed relief to the members of the force.

Performance of the police has been kept under close watch. While honesty and efficiency are duly recognised, derelication of duty is dealt with firmly, Good work is recognised by liberal grant to rewards. During the last year, 512 disciplinary proceedings were initiated against different categories of policemen. In all, 340 police officers and men suffered punishment of different kinds, including 15 ismissals. The emphasis has always been on keeping up the integrity and discipline of the force.

For gallantry, president's Police Medal was awarded to two police officials. For rendering distinguished service, three police officers received President's Medal and twenty-six officers and men were awarded Police Medial for meritorious service. The valiant officers and men of the force who gave up their lives in faithful discharge of their duties deserve to be remembered with gratitude by all of us.

Before I conclude, I shall request the Hon'ble Members to share with the Government their assessment of the performance of the police force in the State. Their suggestions for improvement of the police administration will be welcome. We are eager to see that the police functions as an efficient, honest and impartial agency for service to the pepole.

With these words, I place before the Hon'ble Members my motion for sanction of budget grants for my Department.

**Mr. Speaker :** There are cut motions to this demand. Cut motions Nos. 1 & 2 and 3 to 47 and 59 are of shri Kashinath Misra. He is present. His cut motions are in order and taken as moved. The cut motions nos. 48 to 50 are of Shri Subrata Mukherjee. I find that Shri Mukherjee is not present in the House. So, his cut motions are not moved, and these are not taken into consideration. The cut motions Nos. 51 to 54 are of Dr. Sushobhan Banerjee. As he is not

present his cut motions are not moved and these are not taken into consideration. The cut motions Nos. 55 to 58 are of Shri Abdul Mannan. Shri Abdul Mannan is also not present in the House. So, his cut motions are not moved and are not taken into consideration. Only the cut motions of Shri Kashinath Misra Nos. 1 to 47 and 59 are in order and taken as moved.

Cut Motion Nos 1&2

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Rs. 1

Cut Motion Nos 3 to 47 & 59

**Shri Kashinath Misra :** Sir, I also beg to move that the amount of Demand be reduced by Rs. 100–

**[3.00 – 3.10 p.m.]**

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশমন্ত্রীর আজকে ১৩৬ কোটি ৩৭ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ মঞ্জুর করতে হবে আমাদের, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে আমরা বিরোধী দলের সদস্যরা কিছু কথা, যা আমরা জানি, তা আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের জানাবো এর মধ্যে থেকে, যেহেতু গণতান্ত্রিক পদ্ধতিতে বিরোধী দলের কথা সরকার পক্ষের শোনার বিশেষ প্রয়োজন। কারণ সরকার পক্ষের ভুল, দোষ ত্রুটি থাকে, কোন সরকার পক্ষই সঠিক ভাবে বুঝতে পারেন না, বিরোধী দল তাদের ভুলগুলো বুঝিয়ে দেয় সঠিক পথ জানাবার জন্য, সঠিক পথে চলার পথ দেখিয়ে দেয়। মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রীর এই বাজেটের টাকা আমরা যা দেব, তার সম্বন্ধে কেন দেব, এটা আমরা এখানে আলোচনা করবো। আমি প্রথমে একথা বলবো যে মাননীয় মুখ্যমন্ত্রী অত্যন্ত বিচক্ষণ লোক। তার যেমন জানার সোর্স আছে, আমাদেরও তেমনি জানার সোর্স আছে। আমি ব্যক্তিগতভাবে কারো সম্পর্কে কিছু বলবো না। এই কারণে বলবো না কারণ আমি কারো মনে আঘাত সৃষ্টি না করে বক্তব্য রাখার চেষ্টা করবো।

............ (গোলমাল) ............

আমি যদি বলি যে চন্দন বোস সম্পর্কে আমি জানি এবং সেকথা বলি তাহলে আপনারা হাসবেন। সে জন্য বলেছি যে আমি সেগুলি বলবো না, সেগুলি না বলে আমার বক্তব্য শুরু করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে শুরু করছি ষ্টোরি অব লাল বাজার নামে একটা বই দিয়ে। এই বইটা লিখেছেন তপন চ্যাটার্জী। আমি এই বইটা থেকে শুরু করছি। সারা পশ্চিমবাংলার যে বিরাট পুলিশ বাহিনী তার সম্পর্কে প্রকৃত তথ্য কি সেটা আমি আপনার সামনে তুলে ধরছি। লাল বাজারের যেটা লাল বাড়ী তৈরী করা হয়েছে, এটাও লালা পতাকা দিয়ে মোড়ার চেষ্টা করা হয়েছে। এই বইটা পাবলিশড হয়েছে ১৯৮২ সালে। আমি জানিনা এর পরেও এর পরিসংখ্যান বাড়ানো হয়েছে কিনা। মুখ্যমন্ত্রী মহাশয় তার জবাবী ভাষণে সেটা বলবেন। আমরা এখানে দেখছি যে ক্যালকাটা পুলিশে কমিশনার অব পুলিশ —১ Joint commissioner of Police, Deputy Commissioner of Police — 22, Assistant Commissioner of Police — 47, Inspector — 231, Inspectress —5, Police Proseceutor — 42, Sub-Inspector — 1048

এবং অন্যান্য পুলিশও আছে। এর মধ্যে দিয়ে কলকাতার বিরাট পুলিশ প্রশাসনের দায়িত্ব মুখ্যমন্ত্রীর রয়েছে। তা ছাড়া সারা পশ্চিমবাংলার অন্যান্যগুলিও আছে। আজকে বিধানসভায় আমরা এখানে এসেছি। যেদিন এই বিধানসভায় জ্যোতিবাবু এখানে বসতেন, তিনি তখন কংগ্রেস পক্ষকে আক্রমন করে বলতেন যে পুলিশ দিয়ে প্রশাসন চালানো হচ্ছে, পুলিশ দিয়ে মুখ্যমন্ত্রী পশ্চিমবঙ্গ সরকার চালাচ্ছেন। আজকে আমিও বলবো যে তিনি পুলিশী রাজ কায়েম করেছেন। দার্জিলিং থেকে আরম্ভ করে বে অব বেঙ্গল পর্যন্ত কোথাও পুলিশের সন্ত্রাস, পুলিশের অবিচার, পুলিশের অত্যাচার থেকে বাদ নেই। আজকে বিধানসভা চত্বরে এত পুলিশ রাখা হয়েছে যা আমরা কোন দিন দেখিনি। আমি ১৯৭২ সাল থেকে এখানে আছি, আমি কোনদিন এত পুলিশ দেখিনি। প্রতিটি পোষ্টের কাছে কাছে সাদা পোষাকে পুলিশ রাখা হয়েছে। পুলিশ দিয়ে আমাদের ভয় দেখিয়ে মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী কিছু করতে চাইছেন কিনা আমি জানি না। আজকে বেসিক্যালি একটা কথা বলতে চাই যে পুলিশ প্রশাসন পশ্চিমবাংলার বুকে কতটা এগিয়ে চলেছে তা মুখ্যমন্ত্রীর ভাষণে একটা জায়গায় স্বীকার করেছেন যে খুন বেড়েছে। আমরা দেখছি যে ১৯৭৭ সালে খুনের সংখ্যা ছিল ৮৭৭। আর আজকে এই পুলিশ প্রশাসনে সেটা দাঁড়িয়েছে ১৬ শত। আপনি নিজেই স্বীকার করেছেন যে খুনের সংখ্যা বেড়েছে এবং টাকাও পুলিশ খাতে বাড়িয়েছেন। ১৯৭৭ সালে ৪৬ কোটি টাকা নিয়ে এই ডিপার্টমেন্ট শুরু করা হয়েছিল। ৪৬ কোটি টাকা দিয়ে খুন হয়েছিল ৮৭৭টি। আর গতবারে ১২৬ কোটি টাকা খরচ হয়েছে। এবারে ১৩৬ কোটি টাকা খরচ করে খুন বেশী হয়েছে। টাকা বেশী খরচ করে খুন বেশী পেয়েছি, ডাকাতি বেশী পেয়েছি, রাহাজানি বেশী পেয়েছি, আইন শৃংখলা নেই। আমরা কিসের জন্য টাকা দিচ্ছি? মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এটার আমার প্রশ্ন রইলো।

**[3.10 – 3.20 p.m.]**

ঠিক কথা। বলবেন পুলিশ প্রশাসন নেই তো চলছে কি করে? ঠিক কথা। আপনি না থাকলেও চলবে, যদি পুলিশ কমিশনার, আই.জি সেক্রেটারি থাকে, রাইটার্স বিল্ডিংস থাকে তাহলেই চলবে। কিন্তু মন্ত্রীসভা হয় কেন? একটিই কারণ, দেশের মানুষের নিরাপত্তা, দেশের মানুষের আইন শৃঙ্খলা ফিরিয়ে আনার জন্য মন্ত্রীসভা গঠিত হয়। আর সব চেয়ে বড় দায়িত্ব হল, মানুষ খেতে পাবে কি পাবে না, সেটা বড় কথা নয়, মানুষের মৌলিক অধিকার হল বাঁচার অধিকার, এই অধিকার নিয়ে পশ্চিমবাংলার মানুষ বাঁচতে পারবে কিনা, এই মৌলিক অধিকার নিয়ে তারা থাকতে পারবে কিনা, ঘুরতে পারবে কিনা, সম্পত্তি রাখতে পারবে কিনা, তারই জন্য পুলিশ প্রশাসন দরকার। পুলিশ প্রশাসন হচ্ছে আইন শৃঙ্খলা রক্ষা সংস্কৃতি, উন্নতির একমাত্র ধারক বাহক। পুলিশ প্রশাসন যদি ঠিক না থাকে, আইন শৃঙ্খলা যদি ঠিক না থাকে তাহলে কোন জায়গাকেই বাঁচানো যায় না। শিল্প, সংস্কৃতি, শিক্ষা বাঁচে না। তারই জন্য পুলিশ প্রশাসনের ভূমিকা সব চেয়ে গুরুত্বপূর্ণ। এর জন্য ১৯৭৭ সালে ৪৬ কোটি টাকা বরাদ্দ ছিল, এখন সেটা বেড়ে ১৩৬ কোটি টাকা হয়েছে। এই টাকা নিয়েও খুন বেড়েছে, ডাকাতি বেড়েছে, রাহাজানি বেড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব আপনি অনুগ্রহ করে বক্তৃতা দেবার সময় পাঞ্জাব, হরিয়ানা, দিল্লী ইত্যাদি এই সমস্ত জায়গায় না গিয়ে আমাদের পশ্চিমবাংলার কথাই বলবেন। আমরা পশ্চিমবাংলার লোক, পশ্চিমবাংলাতেই বাস করি। কাজেই আমরা এখান থেকে কি পেয়েছি সেটা বললে খুশী হব। আমরা বিহারের লোক নই, ইউ.পি.র লোক নই, উড়িষ্যার লোক নই, চীন, রাশিয়ার লোক নই। আপনি জবাবী ভাষণে বলবেন যে, ১৯৭৫/৭৬ সালে ক্রাইমের সংখ্যা কত ছিল, ১৯৮৩-৮৪ সালে কত হয়েছিল এবং ১৯৮৪/৮৫ সালে এই ক্রাইমের সংখ্যা কত হয়েছে। আপনি দ্ব্যর্থহীন ভাষায় স্বীকার করেছেন খুন বেড়েছে। মানুষের জীবনের নিরাপত্তা যদি না থাকে, খুন যদি না বাড়তেই থাকে তাহলেই আপনি ওখানে কেন আছেন বলুন? তাহলে কি জন্য এই আই.জি., পুলিশ প্রশাসন আছে? আপনি এই একটি কথার জবাব দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাই আপনার কাছে একটি কথা বলি, জ্যোতিবাবু না থাকলেও পুলিশ

প্রশাসন থাকবে, আমরা না থাকলেও পুলিশ প্রশাসন থাকবে, বৃটিশ সাম্রাজ্যবাদ ঐ লালবাড়ীতে বসে পুলিশ প্রশাসন চালিয়েছিল, আজও চলছে। আপনাদের কাছে আমি একটি কথা নিবেদন করি, মাননীয় সি.পি.এম.এর সদস্যরা একদিনও এই বিষয়ে চীৎকার করেন, বক্তৃতা দেন? ফরোয়ার্ড ব্লকের সদস্যা আছেন, তিনি বক্তৃতা দেন, কিছু কিছু নারী নির্যাতনের কথা বলেন, কিন্তু ওরা কথা বলতে চান না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বেসিক্যালি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে কয়েকটি কথা বলতে চাই। ত্রিলোক নাথ, তার দি ইনডিয়ান পুলিশ বইতে কয়েকটি কথা লিখেছেন, আমি সেটা আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রাখতে চাই। এই করাপসান সম্বন্ধে তিনি কি বলছেন, He wanted to mean that corruption is a crime. If you cannot check corruption in the police, then you cannot do any good or best for the common people. তার সব চেয়ে বড় কথা হল কি? তিনি ভিলেজ পুলিশ সম্বন্ধে অত্যন্ত দ্ব্যর্থহীন ভাষায় বলেছেন, rural police used to work in the grass root of the society.

আজকে ভিলেজ পুলিশের দুরবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? তাদের চেক করার জন্য আপনার কি ব্যবস্থা আছে? দিনের পর দিন আমরা বিধানসভায় দাঁড়িয়ে মাননীয় সমস্ত সদস্যরা এই কথা বারে বারে বক্তৃতার মাধ্যমে বলেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে একটু বলি। একদিন আমি কংগ্রেস সদস্য হিসাবে এদিকের বেঞ্চে গিয়ে বসতাম। সেই সময় মুখ্যমন্ত্রী ছিলেন সিদ্ধার্থ শঙ্কর রায়। আমি ঐখানে বসে বক্তৃতা রাখবার সময় বলেছিলাম — মাননীয় মুখ্যমন্ত্রী শুধু বিধানসভায় বলে, সত্যবাবু এই কথা বলেছিলেন, 'পুলিশী অত্যাচার বেড়েছে, পুলিশের এই অত্যাচার দমন করতে হবে।' আমরা সেদিন সরকারে ছিলাম। কিন্তু আজ পর্যন্ত সরকার পক্ষের কোন সদস্যকে বিধানসভায় এই কথা বলতে শুনিনি। এর একটিই কারণ, সেদিন আমাদের বলার সাহস ছিল, বলেছিলাম। একবার বিধানসভায় আপনাদের কয়েকজন সদস্য একটু বেশী বলেছিল, তাই বারণ করে দেওয়া হয়েছে, সরকারের বিরুদ্ধে যেন না বলা হয়। তাহলে এখানে এসেছেন কেন? দ্ব্যর্থহীন ভাষায় সত্য কথা বলার অধিকার আপনাদের আছে, আপনারা বিধানসভায় মাননীয় সদস্য সত্য কথা বলবেন। আপনারা জনপ্রতিনিধি, দেশের মানুষের সামনে গিয়ে সত্য কথা বলুন। আপনারা বলেন, কিন্তু বলার শেষে একটি কথা যোগ করে দেন, কংগ্রেসী গুন্ডারা এই কাজ করেছে। আপনারা এই যে কংগ্রেসী গুন্ডা কথাটা যোগ করছেন, এতেই পুলিশ অফিসাররা সাহস পাচ্ছে, পুলিশ অফিসারদের মনোবল বাড়ছে। তারা ভাবছে আমরা যত অপরাধই করি না কেন, আমাদের পিছনে দাদারা আছে, বাঁচিয়ে দেবে। তাই কংগ্রেসী গুন্ডা কথাটা যোগ করে দিচ্ছেন বলেই প্রত্যেকটি পুলিশ অফিসার প্রশাসনের মাধ্যমে অত্যন্ত পরিষ্কার ভাবে পশ্চিমবাংলার মানুষের উপর অত্যাচার করে যাচ্ছে, বাঙালীর উপর অত্যাচার করে যাচ্ছে বাধা দেবার কেউ নেই।

মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে, সায়েনটিফিক ইনভেষ্টিগেশান এবং মর্ডানাইজেসান অব দি পুলিশ ফোর্স ইজ নেসেসারি। আমিও সেকথা বিশ্বাস করি। এ ক্ষেত্রে সুপ্রীম কোর্ট এর একটি জাজমেন্ট আছে। হিজ লর্ডশিপ তিনি ও সম্পর্কে একটি অপিনিয়ান পাশ করেছেন। The equipment and with which the police is to discharge their duties must be changed, must be modernsed.

এটা ঘটনা, এটা করতে হবে। ৭ বছর ধরে আপনারা এই পশ্চিমবাংলায় ক্ষমতায় আছেন, এই ৭ বছরের মধ্যে আপনারা বুকে হাত দিয়ে বলুন, আপনারা কি তা করতে পেরেছেন? আজকে আপনারা কি উপকার করার জন্য পশ্চিমবাংলায় দিনের পর দিন খুন, জখম বেড়েই চলেছে জানাবেন কি? আমরা জানি, আপনারা এসব কিছুই করতে পারেন নি। এই প্রসঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর কথার একটি উদ্ধৃতি দিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। পুলিশ কমিশনার এবং পুলিশ অফিসারদের

কনফারেন্সে তিনি একটি বক্তব্য রেখেছিলেন, সেই বক্তব্যের কথা আমি বলছি। What we find?

আমরা কি দেখতে পাচ্ছি? ইষ্টার্ন ইকনমিক, এই বইটাতে রিপোর্টেড হয়েছে, পেজ নাম্বার ৬৫২ তে, সেখানে পরিষ্কার বলা আছে, "West Bengal Police — more money, less moral". This is the tendency of the West Bengal Police. More money. 46 Crores in the year 1977 and now 136 crores. For which we are giving this? For less moral. But we are spending more money for What — for murder, for loot, for arson and for keeping the people in the dark, They do not know what is called law and order.

উনি বাঁ হাত নেড়ে বলবেন জানি, না থাকলে আপনারা আছেন কি করে, ঘুরছেন কি করে? আমরা ঘুরবো, আপনারাও ঘুরবেন, সকল মাননীয় সদস্যরাই ঘুরবেন কিন্তু ব্যাপারটা কি দাঁড়াচ্ছে? আপনি একটা ডাইরেকসান দিয়েছিলেন—খুবই দুর্ভাগ্যের ব্যাপার যে আপনি মাঝে মাঝে খুবই কনফ্লিকটিং রিপোর্ট পড়েন। একবার একটি কমিশনের রিপোর্টের ব্যাপারে বক্তব্য রাখার সময় বলেছিলেন The police commissioner stated that they are being attacked. Mr. Basu was annoyed at this comment and asked what prevented you to use your fire arms? It is your opinion.

আবার এখন যখন ফায়ার আর্মস উইজ করেছে বাসন্তিতে তখন সাসপেন্ড হয়ে গিয়েছে। উনি বলবেন ফায়ার আর্মস উইজ করুন আবার করলে সাসপেন্ড করবেন। আপনাদের যে কোন কথাটা ঠিক তা আমি বুঝতে পারছি না। আপনি পুলিশকে ডাইরেকসান দিয়েছিলেন, এখানে আছে Mr. Basu has stated that at in trade union disputes undue protection and undue privileges should not be given to the management. What do you mean by due and 'undue'? what is its classification? এর ফলে দাঁড়াচ্ছেটা কি? পুলিশকে কিছুই করতে হয়না, কোন প্রটেকশান দিতে হয়না এবং তাই দিনের পর দিন পশ্চিমবাংলা নরকের রাজত্বে জঙ্গলের রাজত্বে পরিণত হচ্ছে। তাদের ধরমবীরকে চেয়ারম্যান করে একটি কমিশন হয়েছিল এবং তাঁরও কতকগুলি রেকমেন্ডেশান ছিল। তা ছাড়া অজয় বসু কমিশন যেটা আপনারা করেছিলেন, আজকে তিন/চার বছর হয়ে গেল, বলুন তো তার কোন রেকমেনডেসান আপনারা এ্যাকসেপ্ট করেছেন? সেখানে রেকমেনডেসান ছিল Form top police officer down to the police constable should be punished. What action you have taken?

পশ্চিমবাংলার মানুষ জানে না ঐ কমিশনের রিপোর্টের পরিপ্রেক্ষিতে কি এ্যাফেক্ট হ'ল। আমি আশা করি আপনি আপনার জবাবী ভাষণের সময় সেকথাগুলি বলবেন। ১৯৬৪ সালে একটি কমিশন হয়েছিল, Shri, K.C. Basu, I.C.S. he was the chairman of this commission. তিনিও অনেক রেকমেনডেসান করেছিলেন। এগুলি সবই আপনারা জানেন কিন্তু একটি কমিশনের রিপোর্টও আজ পর্যন্ত আপনারা এ্যাকসেপ্ট করতে পারেন নি। তার কারণ কি আমি জানি না। স্যার, পশ্চিমবঙ্গের বামফ্রন্টের সরকারের আমলে এখানে পুলিশ খাতে টাকাও বাড়ছে আবার এখানে খুনও বাড়ছে। এরজন্যই কি পুলিশ প্রশাসন আছে? পশ্চিমবাংলার মানুষ অনেক আশা-আকাঙ্খা নিয়ে বামফ্রন্ট সরকারকে ভোট দিয়ে এখানে পাঠিয়েছিল। আজকে সেই মানুষরা কি পেয়েছেন সেকথাই স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জিজ্ঞাসা করতে চাই।

[3.20 – 3.30 p.m.]

তার বদলে মানুষ কি পেয়েছে সেটা কি মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর জবাবী ভাষণের মধ্যে দিয়ে আমাদের একটু বলবেন? স্যার, আপনি জানেন দিস ইজ্ প্যারা মিলিটারি ফোর্স। এই পুলিশ ফোর্সকে আজকে কি করা হয়েছে? প্যারা-মিলিটারি ফোর্স হ্যাজ বিন কনভার্টেড ইন টু প্যারা-ক্যাডার ফোর্স। অবশ্য এটা আজকেই হয়নি। ১৯৬৭ সালে এবং ১৯৬৯ সালে যখন নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েসন করার অধিকার পুলিশদের দেওয়া হয়েছিল তখনই পশ্চিমবাংলায় পুলিশ বাহিনীকে ডিভাইড করে দেওয়া হয়েছিল। তাদের মধ্যে ডিভিসন সৃষ্টি করা হয়েছিল। আপনারা সাম্রাজ্যবাদকে ঘৃণা করেন কিনা জানি না, কিন্তু বৃটিশ সাম্রাজ্যবাদের যে পলিসি ছিল ডিভাইড এ্যান্ড রুল, সেই সাম্রাজ্যবাদী পলিসি গ্রহণ করে আপনারা এগিয়ে গিয়েছিলেন পুলিশ বাহিনীর মধ্যে ডিভিশন সৃষ্টি করার জন্য। তার ফল কি হলো? আজকে আমরা দেখছি এস.পি. দের কাজে. এমন কি আই.জি.'র কাজে পর্যন্ত পর্যন্ত নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশন বাধা দিচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী, আপনার কোন ক্ষমতা নেই তাদের বাধা দেওয়ার, আপনি তাদের বিরুদ্ধে কোনো কাজ করতে পারেন না। এস.পি. থেকে আরম্ভ করে মুখ্যমন্ত্রীকে পর্যন্ত আজকে নন্-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েসনের কথা অনুযায়ী চলতে হচ্ছে। অতীতে পশ্চিমবাংলার পুলিশ কোনো দিনই খারাপ ছিল না। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলার পুলিশ প্রশাসন শ্রেষ্ঠ ছিল। প্রয়োজনে পশ্চিমবাংলা থেকে অন্যান্য রাজ্যে পুলিশ নিয়ে যাওয়া হ'ত। আজকে সেই পুলিশকে কোথায় নিয়েগেছেন, একটু ভেবে দেখুন। আপনারা এক সময়ে তাদের কোমরে দড়ি বেঁধে রাস্তায় ঘুরিয়েছেন, গ্রামের রাস্তায় ঘুরিয়েছেন, ক্যাডারদের দিয়ে তাদের উপর চাবুক চালিয়েছেন। আপনাদের ঐ সমস্ত কাজের ফলে পুলিশ তার মরাল হারিয়ে ফেলেছে। এক দিকে পুলিশ মরাল হারিয়ে ফেলেছে, অপর দিকে আপনারা প্রশাসন যন্ত্রকে সরাসরি পার্টির ক্যাডারদের দিয়ে কনট্রোল করার ব্যবস্থা করেছেন। ফলে আজকে পশ্চিমবাংলায় এই যে দূরবস্থার সৃষ্টি হয়েছে একে কি আপনারা অস্বীকার করতে পারেন? আমরা দেখেছি বামফ্রন্টের ডাকা বাংলা বন্ধের সময়ে ষ্টেট ট্রান্সপোর্টের দরজায় গিয়ে পুলিশ তালা চাবি নিয়ে দাঁড়িয়ে থেকেছে, ট্রাম ডিপোর সামনে তালা চাবি নিয়ে দাঁড়িয়ে থেকেছে। যখন ভাষা — এবং স্বাধিকার রক্ষা কমিটি আন্দোলন শুরু করেছিল তখন আপনাদের ক্যাডারদের দিয়ে তাদের লাঠি পেটা করে হাসপাতালে পাঠিয়েছিলেন। সে সময়ে আমরা দেখেছি পুলিশকে আপনারা ব্যারাকে পাঠিয়ে দিয়েছিলেন। অপর দিকে ক্যাডারদের পাঠিয়ে দিয়েছিলেন আন্দোলনকারীদের উপর আক্রমণ করার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কোনো রকম আঘাত না করেই কিছু প্রশ্ন মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রাখছি, আমি আশা করছি তিনি তাঁর জবাবী ভাষণের সময় আমার প্রশ্ন গুলির জবাব দেবেন। ১৯৭৭ সালের আগে পুলিশের যে ভূমিকা ছিল আজকে '৮৫ সালে কি পুলিশের সেই ভূমিকা আছে? আজকে আমরা দেখছি পুলিশ সাব ইন্সপেক্টর নারী ধর্ষণ করছে। লক-আপ থেকে বের করে নিয়ে এসে ধর্ষণ করছে। পশ্চিমবঙ্গের অতীত ইতিহাসে কেউ এই জিনিষ কখনো দেখেছেন? আজকে সরকারী দলের মানুষের গায়ে হাত দেওয়ার অপরাধে এস.ডি.পি.ও.— কে ট্রান্সফার করা হয়েছে। কেন করা হয়েছে, না বিধানসভার সরকারী দলের সদস্যের গায়ে সে হাত দিয়েছিল। আমরা জানি এখানে অনেক বিধানসভার সদস্য, বিশেষ করে দু'তিন জন আছে যাঁরা ফৌজদারী মামলার আসামী, অথচ তাঁদের আজ পর্যন্ত পুলিশ গ্রেপ্তার করেনি। তাঁদের গায়ে পুলিশ হাত দেয় না। শুধু তাই নয়, সরকারী দলের একজন সাধারণ ক্যাডার বা কমরেডের গায়ে আজকে পুলিশের হাত দেবার ক্ষমতা নেই। তারা যত অপরাধই করুক তাদের ধরা যাবে না। ডি.সি পার্ট [* * *] কথা আমরা জানি।

**মিঃ স্পীকার ঃ** নাম করবেন না, নাম বাদ যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** আমি দুঃখিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যিনি কয়েকমাস আগে ডি.সি. (পোর্ট) নিযুক্ত হয়েছিলেন, তাঁকে কয়েক দিনের মধ্যেই সরিয়ে দেওয়া হয়েছিল। কারণ ঠিক মত

* Note : Expunged as order by the Chair.

সরকারী দলের হয়ে কাজ করতে পারছিলেন না। মাননীয় মহাশয়, শুনলে আপনি লজ্জা পাবেন, এমন অবস্থা হয়েছে, যদি কোথাও পার্টি অফিস থেকে বলা হয়, অমুক অফিসার ঠিক মত আমাদের হয়ে কাজ করছে না, তাহলে সঙ্গে সঙ্গে সে অফিসারকে সেখান থেকে উইথড্র করে নেওয়া হয়। এরপরে পুলিশ প্রশাসন যন্ত্র বলে আর কিছু থাকে? এরপর আমি দুর্নীতির কথা বলতে চাচ্ছি, করাপসান চারিদিকে ছেয়ে গেছে। এটা পুলিশ জানে। কিন্তু সেই সমস্ত ব্যাক্তির যতই করাপসানের কাজ করুক না কেন তাদের গায়ে হাত দেওয়া যাবে না যদি তারা মার্কসীষ্ট কমিউনিষ্ট পার্টির কোন নেতা, কোন বিধানসভার সদস্য কিম্বা ঐ দলের কোন নেতৃবৃন্দের পায়ের তলায় আছাড় খেয়ে পড়তে পারে। সেই সমস্ত ব্যাক্তির কিছু হয় না। তারা ইচ্ছামত কাজ করে যায়। দিনের পর দিন আপনারা এইভাবে পুলিশের কর্মক্ষমতা নষ্ট করে দিচ্ছেন এবং আপনাদের খেয়ালখুশী মতন অন্য জায়গায় পাঠিয়ে দিচ্ছেন। ইদ্রিসকে যারা হত্যা করলো জেলের মধ্যে. এফ.আই.আর.এ সেই সমস্ত লোকের নাম ছিল না। তাদের চার্জশীট পর্যন্ত দেওয়া হলো না। এটা একটা জ্বলন্ত দৃষ্টান্ত, লকআপের মধ্যে ইদ্রিসকে মেরে ফেলা হলো কিন্তু আসামী খুঁজে পাওয়া গেল না। আপনি এই সমস্ত আসামীদের বিরুদ্ধে কোন চার্জশীট দেননি। সেইজন্য পশ্চিমবাংলার মানুষের কাছে একটিই প্রশ্ন ইদ্রিসকে লকআপে যারা হত্যা করলো তাদের কোন বিচার হলো না। আজও পর্যন্ত এই পুলিশ প্রশাসন নীরব। তাই আমার মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাস্য এই হত্যার পিছনে কারা ছিলেন, কেন তাদের গ্রেপ্তার করা হলো না? কেন তাদের বিরুদ্ধে চার্জশীট গঠন করা হলো না? এটা অত্যন্ত দুঃখের বিষয়। গঙ্গাধর ভট্টাচার্য্যকে খুন করা হলো। আমি নাম করবো না। এই খুনের পিছনে ১ নম্বর আসামী যিনি ছিলেন তিনি মুখ্যমন্ত্রীর সঙ্গে ঘুরে বেড়াতেন প্রেস-কনফারেন্স করার সময়। এটা অত্যন্ত দুঃখের বিষয়, একটা মানুষ যদি হত্যা হয় তার বিচার পাবার আশা জনসাধারণ নিশ্চয়ই করতে পারে। একটা পুলিশ খুন হলো, খুন হবার ২ বছর পার হয়ে গেল অথচ চার্জশীট দেওয়া হয়নি। পুলিশ প্রশাসন নীরব। বৃটিশ আমলে - অন্য ব্যাপার আমি ছেড়ে দিলাম - একটা পুলিশ খুন হলে পুলিশ প্রশাসন শক্ত হাতে তার ব্যবস্থা নিত। কিন্তু এই সরকারের আমলে গঙ্গাধর ভট্টাচার্য্য খুন হলো, কিন্তু তার বিচার হলো না, খুনের কিনারা হলো না, ২ বছর পার হয়ে গেল। সঞ্জীব তীর্থঙ্কর খুনের ব্যাপারে আপনারা বৃটিশ সাম্রাজ্যবাদীদের মনোভাবের পরিচয় দিয়েছেন। একটা কাগজ প্রমানের ক্লু দিতে চেয়েছিল, আপনারা নিতে পারেননি। আনন্দবাজার পত্রিকা আপনাদের জানাতে চেয়েছিল যে এই হতে পারে। কিন্তু আপনারা জেদের বশবর্তী হয়ে হাইকোর্টে গেলেন এবং হাইকোর্ট থেকে সুপ্রীম কোর্ট পর্যন্ত গেলেন। একটা খুনের কিনারা দেবার জন্য আপনাদের সাহায্য করতে চেয়েছিল, আপনারা নিলেন না। কি কারণ আমি জানি না, এতে কি রহস্য আছে আমি জানি না। তবে পশ্চিমবাংলার লোকেরা বলে মুখ্যমন্ত্রীর কোন আত্মীয় জড়িত আছে বলে এই সব করা হয়েছে। টঙতলায় পুলিশ খুন হলো, চার্জশীট থেকে আরম্ভ করে কিছুই দেওয়া হলো না। এইভাবে চললে পুলিশের কি কোন মোরাল থাকে, পুলিশের সাহসিকতা থাকে, পুলিশের মানসিকতা থাকে? পুলিশ এমনিতেই দুর্নীতি পরায়ন এটা সকলেই জানে। তার মধ্যে আপনারা আসবার পর এই ৭ বছরে লাগাম ছেড়ে দিয়েছেন। তারা অবিরাম ঘুষ খেয়ে যাচ্ছে। ইল্লিগ্যাল গ্রাটিফিকেসান হ্যাভ নাই বিকাম লিগ্যাল মাটারস। সেইজন্য তারা ইচ্ছামত অফিসে বসেই ঘুম নিচ্ছে। বিধানসভার সমস্ত সদস্যরা যারা এখানে আছেন। আপনারা এ ব্যাপারে অনেক সময় মেনসান করেছেন। আজকে সমস্ত বক্তব্য যদি এক করেন তাহলে প্রমান হবে কি? পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা নেই, পশ্চিমবাংলায় পুলিশি প্রশাসন সমস্ত ভেঙে গেছে। পশ্চিমবাংলার পুলিশ প্রশাসন যন্ত্র মুখ্যমন্ত্রীর নাগালের বাইরে চলে গেছে। আপনি মাঝে মাঝেই কমিশনারদের ডেকে বক্তব্য রাখেন। আপনি বলুন, আই.পি.এস অফিসারকে ট্রান্সফার করলেন — আপনার অর্ডার ক্যারি আউট করা হলো না কেন ওইদিন ২৪ আওয়ারস। আপনারা অর্ডার যদি ভায়োলেট করে তাহলে তার বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন? আজকে পুলিশ কমিশনার নিজেই বলছেন, থানার বড়বাবুদের ঘুষ না দিলে কাজ হবে না। কলকাতা একটা ইমপর্টান্ট জায়গা. সেখানে পুলিশ কমিশনার যদি বলে থানার

বড়বাবুকে ঘুষ না দিলে কোন কাজ হয় না সেক্ষেত্রে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলুন আপনিতো পুলিশ মন্ত্রী হয়ে বসে আছেন - পশ্চিমবাংলার মানুষকে বলুন দেশে পুলিশ প্রশাসন বলে কি কিছু আছে? দেশে আইন-শৃঙ্খলা আছে? পশ্চিমবাংলার মানুষের কাছে বলবেন, পুলিশ প্রশাসনকে আমি ধীরে ধীরে বিকিয়ে দেব।

**[3.30 – 3.40 p.m.]**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দার্জিলিং থেকে বে অফ বেঙ্গল পর্য্যন্ত যে পুলিশ প্রশাসন আছে সেই পুলিশকে পার্টি ক্যাডার দ্বারা পরিচালিত করা হচ্ছে। পুলিশ প্রশাসনের মধ্যে আপনার পার্টি ক্যাডার ঢুকিয়ে দিয়ে পশ্চিমবঙ্গে আগামী দিনে যে সমস্ত সুদিন আসার আশা ছিল তা নষ্ট করার চেষ্টা করছেন। তাই আমি এই ব্যয় বরাদ্দকে মানতে পারছি না এবং আমাদের তরফ থেকে যে কাট মোশান গুলি দেওয়া হয়েছে সেগুলিকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শচীন সেন ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, আমার একটা ইনফরমেশন জানতে হচ্ছে হচ্ছে ..........

**মিঃ স্পীকার ঃ** নো, নো, প্লিজ সিট ডাউন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় স্পীকার মহোদয়, শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী মহাশয় তথা স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় পুলিশ খাতে ব্যয় বরাদ্দের যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। স্যার, আমি মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলী মহাশয়ের বক্তব্য শুনলাম। আমি কয়েকটি বিষয় নিশ্চয় বলব, কিন্তু তার আগে একটি বিষয় আমি ওঁদের কাছে নিবেদন করতে চাই। আমাদের সরকারের যে অসুবিধাগুলো তার মৌলিক কারণটাও ওঁদের বোঝা উচিত। আমরা মার্কসবাদে বিশ্বাসী, [illegible] ফান্ডামেন্টাল কথা হচ্ছে কোন মানুষ, কোন শূন্য গর্ভ থেকে সৃষ্টি হয় না, তার পিছনে একটা অতীত থাকে। আজকে আমাদের বামফ্রন্ট সরকারের আগমনের পিছনে একটা গৌরব জনক অতীত আছে। আমরা যুক্তফ্রন্ট সরকার পেরিয়ে এসেছি, ১৯৬৭ সালে তীব্র শ্রেণী সংগ্রাম ঘটেছে, তার পরবর্তীকালে সুদীর্ঘকাল কংগ্রেস তাঁদের রাজত্বে এমন কি ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত সমস্ত এ্যাডমিনিস্ট্রেসনটাকে কমপ্লিটলি কোরাপ্ট করে দিয়েছিল। সেই কমপ্লিট কোরাপ্ট, ইনডিপেনডেন্ট ফাংশানিং নীল এই রকম একটা ধ্বংস স্তুপের মধ্যেতে আমাদের জন্ম। কত দক্ষ হলে তবে এই রকম ধ্বংস স্তুপের মধ্যে বসে কাজ করা যায় ওঁরা সেটা নিশ্চয় বুঝবেন। তা সত্ত্বেও এইরকম অবস্থার মধ্যে কত দক্ষতার সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আজকে পুলিশ দপ্তর হাতে নিয়ে যে ভাবে পশ্চিমবঙ্গ শাসন করছেন তার একটা তুলনা নিশ্চয় করতে হবে। ওঁদের ভয় অন্য রাজ্যের সঙ্গে তুলনায়, কিন্তু কার সঙ্গে তুলনা করব, পাশাপাশি অন্য রাজ্য যদি না থাকে? তাই যদি হয় তাহলে প্রথমে একটা কথার উত্তর দিই, পুলিশ খাতে ব্যয় বরাদ্দ যেটা বাজেটে এই বছর ৪.৫৬। ৩ হাজার কোটি টাকার বাজেট, তার মধ্যে ২৫ ভাগ শিক্ষাখাতে ব্যয় করা হয়, এটা অন্ততঃ ওঁদের জানা উচিত। সেটা ওঁরা না জেনেই বলেছেন।

ওঁরা একটা কথা বলেছেন যে খুন বেড়েছে, অন্য কথা নয়; একটা অসত্য কি রকম বলছেন দেখুন। খুন কলকাতা শহরে বাড়ার কথায় আমি ওঁদের একটু ষ্ট্যাটিসটিক্স টা দিয়ে নিই। ষ্ট্যাটিসটিক্স হল ওদের বক্তব্যের মধ্যে ক্রাইম, কোরাপসন, পার্টিজান, রুল অফ ল, ডেমোক্রেসি, এই সব কথাগুলি বলছি। আমি মূলত আমার বক্তব্যের মধ্যে সীমাবদ্ধ রাখব। ক্রাইম এ্যান্ড কোরাপসান বলতে আমরা যেটা বুঝি একটি বিশেষ আর্থিক, সামাজিক বন্দোবস্তের বহিঃপ্রকাশ হলে এই ক্রাইম এ্যান্ড কোরাপসান বাড়ে। আমাদের সমাজে বৈষম্য বাড়বে। দারিদ্র বাড়বে, বেকারী বাড়বে, সম্পদ পুঞ্জীভূত হবে। ক্রাইম এ্যান্ড কোরাপসান বাড়বেনা তা হতে পারে না। এটা আমরা কেন মনে করি না? তা সত্ত্বেও ওঁদের

একটা পরিসংখ্যান, কেন্দ্রীয় সরকারের ক্রাইম এ্যান্ড কোরাপসান সম্পর্কে যেটা ওঁদেরই পরিসংখ্যান। সারা ভারতবর্ষের মধ্যে ৬টা মেট্রোপরিটন সিটি তার মধ্যে কলকাতাতে মার্ডারের সংখ্যা সবচেয়ে কম। আর ১৯৮১ থেকে ১৯৮৪ সালের মধ্যে দিল্লীতে যেখানে ৬৫টি, বোম্বে ৫৫টি, পাটনা ৫৪, কানপুর ৫২, ম্যাডরাস ৪৫, ক্যালকাটা ৩০, ক্রাইম এ্যান্ড কোরাপসানের কথা। এ ছাড়া — এটা ঠিক — আমরা এই অবস্থার মধ্যে যখন পঞ্চায়েতের হাতে অধিক ক্ষমতা, বেকার ভাতার কথা বলি, এই কারণে বলি অন্ততঃ পক্ষে সম্পদের — যেহেতু সামাজিক মালিকানা হচ্ছে না — এই গুলি যাতে কমে। সেজন্য পঞ্চায়েতের হাতে অধিক ক্ষমতা বা বেকার ভাতার কথা বলি। এটা রাজনীতির ব্যাপার, এটা অন্ততঃ ওঁদের বোঝা উচিত। অন্যদিক থেকে স্যার, যে ভাবে অন্যান্য রাজ্যে সবচেয়ে বেশী গুরুত্বপূর্ণ, যেটা ওঁরাও বলেন সমাজের একটা সবচেয়ে স্পর্শকাতর শ্রেণী সিডিউল কাষ্ট এ্যান্ড সিডিউল ট্রাইবস, এদের ব্যাপারে একটা তুলনা মূলক হিসাব আপনাকে দিচ্ছি, ১৯৮৩-৮৪ সালে এই তফশিলি জাতি এবং উপজাতিদের উপর কতগুলি নির্যাতন ঘটেছে, কত খুন হয়েছে কত ধর্ষণ হয়েছে। স্যার, এখানে আমি ১৯৮৩-৮৪ সালের টোটাল নাম্বার অফ এ্যাট্রোসিটি, মার্ডার এবং রেপের সর্বভারতীয় চিত্রটা তুলে ধরছি। ১৯৮৩-৮৪ সালে বিহারে ৩৪২৫টি এ্যাট্রোসিটি, ১৭৬ মার্ডার এবং ২১৩টি রেপের ঘটনা ঘটেছে, গুজরাটে এ্যাট্রোসিটি ১২১৬টি, মার্ডার ৪৭টি, রেপ ৩৩ টি, মধ্যপ্রদেশে ১৫৯২৩ টি এ্যাট্রোসিটি, ৪৩১টি মার্ডার, রেপের ৬৫১টি ঘটনা ঘটেছে, উত্তরপ্রদেশে কেবলমাত্র সিডিউল্ড কাষ্টের হিসেবটা দিচ্ছি, সিডিউল্ড ট্রাইবসের হিসেবটা পাইনি। সেখানে এ্যাট্রোসিটি ৭৭৫৩, মার্ডার ৪০৫টি এবং রেপের ২১১টি ঘটনা ঘটেছে। সেখানে পশ্চিমবঙ্গে এ্যাট্রোসিটি ঘটনা ২৪টি, মার্ডার ১৯৮৩ সালে ৪টি এবং ১৯৮৪ সালে ৩ টি মাত্র হয়েছে। এই হচ্ছে তুলনামূলক বিচার। তুলনামূলক হিসেবটা আপনাদের একটু শুনতেই হবে। এত অধৈর্য হলে চলবে না। এখানে ল' এ্যান্ড অর্ডারের কথাটা তুলেছেন। ল' এ্যান্ড অর্ডারের কথা আমি আর কি বলবো? এটা সর্বজনবিদিত যে, আজকে সারা ভারতে ল' এ্যান্ড অর্ডার বলতে কিছু নেই। ল' এ্যান্ড অর্ডার এই অবস্থার মধ্যে থাকতেও পারে না। কেবলমাত্র ইন্দিরা গান্ধী খুন হবার পর এটা আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী বার বার বলেছেন, তবুও এটা ওঁদের কানে বার বার ঢুকানো দরকার যে, কি অবস্থা হয়েছে। সারা দেশে কি ঘটে গেল? ইন্দিরা গান্ধী খুন হলেন। তার পরবর্তী ঘটনার পরিপ্রেক্ষিতে ২৩/২৪শে জানুয়ারী রাজ্যসভায় আমাদের শ্রী কনক মুখার্জীর এক প্রশ্নের জবাবে বললেন — সারা দেশে খুন হয়েছে ২৯৪৭ জন। ইউ.পিতে খুন হয়েছে ২০৩ জন, বিহারে ১২০ জন, হরিয়ানাতে ১১৬জন, এম.পিতে ৯৪ জন, জম্মু ও কাশ্মীরে ১৭ জন মানুষ খুন হয়েছে। সেখানে পশ্চিমবঙ্গে খুন হয়েছে ১৪ জন। তাছাড়া দিল্লী অন্যান্য জায়গায় ৫০ কোটি টাকার সম্পত্তি নষ্ট হয়েছে। অন্য দিকে আমাদের এই পুলিশি ব্যবস্থার মধ্যে এতবড় একটা নির্বাচন হয়ে গেল। সেখানে ৩রা মার্চ ও ৫ই মার্চ — এই দুই দিনের নির্বাচনে বিহারে ১৬ জন খুন হলো, ১০ টা বুথে গুলি চালানো হল, ৬০ টি বুথে পুনরায় নির্বাচন হোল, উত্তরপ্রদেশে ১৮ জন খুন হোল। কিন্তু পশ্চিমবঙ্গে কোন খুনের ঘটনা নেই। দিল্লীর নির্বাচন কমিশন বলেছেন যে, পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা এবং নির্বাচনের পরিস্থিতি অত্যন্ত উন্নত। এই সার্টিফিকেট তো আমাদের নয়। এটা ওঁদেরই কথা, এটা বুঝতে হবে। অন্য দিকে আইন শৃঙ্খলার প্রশ্নে আপনি দেখেছেন যে, গুজরাটে এ্যান্টি রিজার্ভেশন মুভমেন্ট এর আগে খুন হয়েছিল ২৮ জন, আজকে আরো ২ জন খুন হয়েছে সেখানে। কাজেই ৩ মাসে সেখানে ৩০ জন খুন হোল। কাজেই দেখতেই পাচ্ছেন যে, সেখানে আইন-শৃঙ্খলা নেই। আজকে পাঞ্জাবে আগুন জ্বলছে, আসামে আগুন জ্বলছে দেখতে পাচ্ছেন। নাগপুরের ঘটনাই দেখুন। সেখানে ছাত্রপরিষদের সম্মেলন হোল। ফলে মা বোনেরা এলাকা ছেড়ে চলে গেলেন। এটা আইন-শৃঙ্খলা? আজকে পাঞ্জাব বলুন, দিল্লী বলুন, আসাম বলুন, বিহার বলুন - সেখানে ঐ একই অবস্থা চলছে। ঐ অর্থে আমাদের এই কলকাতা জীবিত শহর। পশ্চিমবঙ্গে সর্বত্র মানুষ রাতে পর্যন্ত নির্বিঘ্নে, নিরাপদে চলাফেরা করতে পারেন, এখানে খুন রাহাজানী হয় না, গুণ্ডামি হয় না। মায়েরা গহনা পরে নিশ্চিন্তে, সম্মানের সাথে ঘুরে বেড়াতে পারেন।

এটাকে যদি বলেন মৃত শহর, তাহলে আমরা ওঁদের খুশী করতে পারবোনা ঐভাবে একে জীবন্ত রেখে। অন্যদিকে স্যার, দেখুন, কিছুদিন আগে দিল্লীতে ভারতবর্ষের প্রধানমন্ত্রীর কাছে মহিলারা গিয়েছিলেন। সেখানে তাঁরা বলেছিলেন যে, আপনি ভারতের প্রধানমন্ত্রী; আমরা নিশ্চিন্তে, নিরুপদ্রবে চলাফেরা করতে পারিনা, নিরাপত্তার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন। তা সত্ত্বেও কি ঘটনা সব ঘটছে? কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি? আমরা 'মিসা', 'নাসা', 'এসমা' এখানে জারী করিনি, বিনা বিচারে এখানে কাউকে আটক করিনি। তা সত্ত্বেও আমাদের এখানে ষ্ট্যাণ্ডিং ল'অফ দি ল্যাণ্ড যা আছে তা দিয়েই কেস্ ডিটেকশন হয়েছে এবং হচ্ছে। আন্তরিকতা থাকলে, সততা-থাকলে এটা হয়। তার নমুনা দেখুন, ১৯৮৩ সালে এখানে টোটাল কেস অফ দি মার্ডার হয়েছে ১৫২০ টি, তারমধ্যে কেস ডিটেকশন হয়েছে ৭৯৪টি, পার্সেন্টেজ অফ কেস্ ডিটেকটেড - ৫২.২ পারসেন্ট। ডাকাতির টোটাল কেস্ হয়েছে ১০২৪টি, কেস্ ডিটেকটেড হয়েছে ৪৪৫টি। এক্ষেত্রে পার্সেন্টেজ অফ কেসেস্ ডিটেকটেড হয়েছে ৪৩ পারসেন্ট। এই হোল স্যার এখানকার অবস্থা। অন্য দিকে, পার্টিজেন-এর কথা এঁরা বললেন। পার্টিজেন কাকে বলে? এটার নাম হোল রাজনীতি। রুলিং পার্টি যেখানে ক্ষমতায় থাকে, কিভাবে তাঁরা পার্টিজেন হয়ে যায়। স্যার, আপনি জানেন যে মহারাষ্ট্রের প্রাক্তন মুখ্যমন্ত্রী, এখানে তাঁর নাম করা যাবে না, 'ইন্দিরা-প্রতিভা' প্রতিষ্ঠানের নাম করে সিমেন্ট নিয়ে কি কেলেঙ্কারী করেছিলেন। পার্টিজেন কাকে বলে? মধ্যপ্রদেশের প্রাক্তন মুখ্যমন্ত্রী লটারী চালানোর নাম করে নিজে সমস্ত টাকা আত্মসাৎ করেছিলেন। আমাদের প্রাক্তন রেলওয়ে মন্ত্রী যুবকদের চাকরী দেবার কথা বলে কি ধরণের কাজ করেছিলেন সেটা সারা ভারতবর্ষে সর্বজনবিদিত। একে বলে পার্টিজেন। আজকে মধ্যপ্রদেশে দুটি রেল প্রকল্প গ্রহণ করা হোল, যেহেতু তিনি মধ্যপ্রদেশ থেকে মন্ত্রী হয়েছেন। সেখানে বলছেন কি? ড্যাকয়টি ইনফেক্টেড্ এরিয়া এবং ডেন্সলি পপুলেটেড এরিয়া - এই অজুহাত দেখিয়ে সেখানে দুটি রেল প্রকল্প চালু করলেন তিনি। এর থেকে পার্টিজেন আর কি হতে পারে?

**[3.40 – 3.50 p.m.]**

পশ্চিমবাংলায় এই রকম কোন প্রমান আমাদের বিরুদ্ধে আছে? স্যার, এখানে ওনারা রুল অফ ল্য-এর কথা বলেছেন। আমি স্যার একটা কথা আপনাকে বলি, আপনি পণ্ডিত মানুষ, রুল অফ ল্য কাকে বলে আপনি নিশ্চয়ই জানেন। স্যার, আমি মিসার কথা বলছি। স্যার, মিসাতে যখন আটক করা হয় তখন অন্ততপক্ষে একটা নূন্যতম ভারতবর্ষের সাংবিধানিক সভ্যতা-ভব্যতা অনুযায়ী কোর্টকে জানাতে হয় যে আমরা ওদেরকে এ্যারেষ্ট করেছি। সেটা জানালেন না। সুপ্রিম কোর্টের কথা ওনারা বললেন। আমি এখানে একটা জিনিস উল্লেখ করছি। দি প্রেস সি কুড নট হুইপ - মিঃ জাসটিস খান্না বলেছেন - would it be possible in an emergency to shoot or man with impunity? Attorney General - yes my Lord, that person effected would not be able to come to the court, Supreme Court Hearing on Habeas Corpus. December 15,1975.

স্যার, এখানে ওনারা রুল অফ ল্য-এর কথা বলছেন। আমাদের এখানে শ্রদ্ধেয় অর্থমন্ত্রী ডাঃ অশোক মিত্র নানা রকম জালিয়াতির অভিযোগে সঞ্চয়িতার বিরুদ্ধে কেস করলেন এবং সেইগুলি ধরার চেষ্টা করলেন। কিন্তু তাদের পক্ষে দাঁড়ালেন আজকের কেন্দ্রের আইনমন্ত্রী। স্যার, রুল অফ ল্য ওঁদের কাছ থেকে আশা করতে পারেন? স্যার, আমি যে কথা বলতে চাই, ২৭ জন ডাকাত নির্বাচিত হয়েছে উত্তরপ্রদেশ থেকে, ১২ জন খুনে এবং ডাকাত এবং নাসাবন্দী নির্বাচিত হয়েছে বিহার থেকে। ওঁদের কাছ থেকে রুল অফ ল্য আশা করতে পারেন? ওনারা গনতন্ত্রের কথা বলেছেন। স্যার, গনতন্ত্রের অতন্দ্র প্রহরী শ্রীমতী ইন্দিরা গান্ধী - মারা গেলে বোধ হয় নাম করা যায় - তিনি আণ্ডার দি এমারজেন্সী the opposition has been subdued; but, I warn, it has not

been vanquished yet - Indira Gandhi, June 25, 1976.

বিরোধীরা মৃয়মান হয়েছে কিন্তু এখনও তারা শেষ হয়ে যায় নি। স্যার, এই হল গনতন্ত্র, এই হ'ল গনতন্ত্রের নমুনা। স্যার, একটা কথা আমি এই প্রসঙ্গে বলতে চাই - আমার মনে হয় আজকে [illegible] পরাজয়ের ৪০ বছর পূর্তি আমরাই পালন করছি, ওঁরা পালন করছেন না। স্যার, আমি কংগ্রেসকে ফ্যাসীবাদী বলছি না। স্যার, দেখুন তো কথাটা কি রকম মিলে যায় তাঁদের সঙ্গে। গনতন্ত্রের কথা তাঁরা বলতেন এবং সমাজতন্ত্রের কথা যিনি বলতেন তিনি হলেন হিটলার। ১৩ই জুলাই তিনি একটি বক্তব্য রেখেছিলেন তার একটা অংশ আমি পড়ছি। তিনি বলেছেন, " ইন দিস আওয়ার I was responsible for the fate of the German Police, and thereby I became the supreme Judge of the German people And Hitlar added for good measures. Every one must know for all future time that if he resid his hand to strike the State then Certain death in his lot এই হল গনতন্ত্র। আপনারা যে সব গনতন্ত্রের কথা বলেন এখানে আপনাদের কাথে কি আশা করবো আমরা জানিনা। স্যার, আজকে ওনারা সারা ভারতবর্ষের মানুষের কণ্ঠ রোধ করছে। এই কথা বলছি কেন? এর উপর সারা ভারতবর্ষের আইন-শৃঙ্খলা, জীবন-জীবিকা, নিরাপত্তা সব কিছু নির্ভর করছে। স্যার, আজকে ওনারা [illegible] মানুষকে কিছুক্ষণের জন্য বিভ্রান্তিকর কথা বলছেন এবং মানুষকে ভুল বোঝাচ্ছেন। এই জিনিষ আমরা নির্বাচনের আগে দেখেছি। কিন্তু ইতিহাসের অমর লিখন কোন দিন ভুল হবে না। মানুষকে সাময়িকভাবে ভুল বোঝানো যায় কিন্তু পারমানেন্টলি মানুষকে ভুল বোঝানো যায় না। আপনারা এটা একটু মনে রাখবেন। স্যার, অনেক চিন্তাবিদ অনেক কথা বলেছেন, আমি এখানে একজনের কথা শুধু উল্লেখ করছি। "ইউ ক্যান ফুল some of the people all of the time and all of the people some of the time, but you cannot fool all the people all the peopie. এটা আব্রাহাম লিঙ্কনের কথা। আপনারা যে ভুল বুঝিয়েছেন সেটা গ্রাজুয়ালি কমে যাচ্ছে। আমি শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো, আপনি স্যার দেখুন এখনও পর্যন্ত ওঁরা খুন করে যাচ্ছেন। খুনের নেশা এখনও পর্যন্ত ওদের যায়নি। স্যার, আমরা ১৯৭২-৭৭ সালের কথা ভুলিনি। আপনাদের তো কৃতজ্ঞতা জানানো উচিত মাননীয় মুখ্যমন্ত্রীকে। আপনাদের বক্তৃতা করার আগে মাননীয় মুখ্যমন্ত্রীকে কৃতজ্ঞতা জানানো উচিত। আপনারা জানেন ১৯৭২ সাল থেকে যখন আমরা পেরিয়ে এলাম তখন আপনাদের ১১০০ কর্মীকে খুন করা হয়েছিল এবং ওনাকে ৯০-৯২ বার এ্যাটাক করা হয়েছিল। বারুইপুরের জনসভায় ওনার গাড়ি ভেঙ্গে তছনছ করা হয়েছিল এবং উনি বলেই সেই দিন ওখান থেকে বেরিয়ে আসতে পেরেছিলেন। তারপর যখন ১৯৭৭ সালে আমরা ক্ষমতায় আসি, প্রথমে সেখানে দাঁড়িয়ে তিনি বলেছিলেন," প্রতিহিংসার রাজনীতি নয়, বদলার রাজনীতি নয়। আমরা জানি আপনাদের মধ্যে অনেক দুঃখ আছে, বেদনা আছে। কিন্তু কারোর উপর আঘাত করবেন না"। আমরা শুনেছি সেই কথা। একজনকেও কি আমরা সেই দিন খুন করেছিলাম? আজকে ওনারা বলুন - যত গুণ্ডা তাঁদের আছে, বদমাইস লোক আছে তাদের সায়েস্তা করা হবে। পুলিশ ছাড়াই ২৪ ঘন্টার মধ্যে আমরা সমস্ত রকম স্তব্ধ করে দিতে পারি পশ্চিমবাংলা থেকে।

কিন্তু উনি হয়ত বলবেন না, ঐ রাজনীতি আমরা করি না। আমরা দেখছি ওঁরা সেই একই রাজনীতি আজকে করে যাচ্ছেন — কত স্থানে কত রাজ্যে। স্যার, গত ১লা মার্চ, ১৯৮৫ সন্ধ্যা ৬টায় ধনেখালি থানার গুড়বাড়ি গ্রামে রাজেকা খাতুনকে কংগ্রেস (আই) বুকে বাঁশ ডলে ডলে খুন করেছে। ঐ রাজেকা খাতুন একজন ক্ষেত-মজুরের স্ত্রী। তাকে ওরা নৃশংসভাবে খুন করেছে। আপনি তো জানেন স্যার, গীতা চ্যাটার্জী, কল্যাণী ব্যানার্জী, অসীমা পোদ্দারের কথা আমরা তাদের আজও ভুলিনি - ভুলতে আমরা পারব না। আজও আমরা ভুলিনি সেই মা-বোনেদের কথা। ঐ সমস্ত মা-বোনেদের

ক্রন্দনরোল আজও পশ্চিমবাংলার আকাশে বাতাশে প্রতিধ্বনিত হয়ে ঘুরে বেড়াচ্ছে। এই প্রসঙ্গে আমার কবি [illegible] একটি কথা মনে পড়ে যায় - 'নরম পায়ের তলে কত কুমারীর বুকের নিঃশ্বাস কথা কয়'। কবি জীবনানন্দ বোধহয় একথা ওদেরই উদ্দেশ্যে লিখে গেছেন। জনগণের শত্রুদের জন্যই বোধকরি তিনি একথা লিখেছিলেন। ওরা আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে অসংখ্যবার আক্রমণ পর্য্যন্ত করেছে। এত সত্ত্বেও আমাদের মুখ্যমন্ত্রী পুলিশকে কঠোর ভাবে নিয়ন্ত্রণে রেখেছেন। ওরা পারেনি আমাদের সেই পথ বন্ধ করতে, স্তব্ধ করে দিতে। আজ পশ্চিমবাংলার এতবড় একটা নির্বাচনের কথা ধরুন, নির্বিঘ্নে তা সম্পন্ন হয়ে গেল। কারণ এখানে পুলিশ আছে। আপনারা জানেন, পুলিশের বিরুদ্ধে নানা ধরণের কথাবার্তা বলা হয়। পুলিশের কোরাপশান আছে ইত্যাদি বলা হয়। কোরাপশান সর্বজন উল্লিখিত, কিন্তু তা সত্ত্বেও এই পুলিশই পশ্চিমবাংলা চালাচ্ছে। পুলিশ এখানে জানে বামফ্রন্টের দৃষ্টিভঙ্গীর কথা। বামফ্রন্ট জনকল্যাণ চায়, জনকল্যাণমুখী দৃষ্টিভঙ্গী নিয়ে চলতে চায়। পুলিশ তাই জানে কি ভাবে তাকে চলতে হবে। তারা ভালভাবেই জানে গরীব মানুষের পক্ষে তাকে থাকতে হবে। ওদের সময়ের কথা তো আমরা জানি। পুলিশ তখন ছিল বড়লোকের পক্ষে। বড়লোকেরা পুলিশকে কিনে নিয়েছিল তখন। আমরা সেদিকে ওদের অসুবিধা সৃষ্টি করেছি, পুলিশ সেইভাবে আর কাজ করে না। পুলিশ আজ জনগণের পক্ষে, গণ আন্দোলনের পক্ষে। পুলিশ কমিশনের রিপোর্ট আজ জানা যায়। আমরা তাদের নানা সুযোগ-সুবিধা দেওয়ার চেষ্টা করেছি। কিন্তু নানা বাধা ওরা সৃষ্টি করার চেষ্টা করে। তবে এখানে আমরা বলে দিতে চাই, কোন ভাবেই বাধা আমাদের ওরা দিতে পারবে না। আসামীর বিচারে - রেইষ্টেজ ফায়ার ট্রায়াল - ডিমেটভ্' এর সেই বিখ্যাত উক্তির কথা আমি আপনার কাছে রাখতে চাই - 'এপুর সি মুভ' (বাট ইট মুভস্, জাষ্ট দি সেম)। তোমরা গনতন্ত্র হত্যা করেছো, কিন্তু কমিউনিষ্টদের তোমরা হত্যা করতে পারবে না। আমাদের অগ্রগতির চাকা যেমন চলছে, তেমনই চলবে - তিনি এই কথা বলেছিলেন। পৃথিবীটা সূর্য্যের চারিদিকে ঘুরছে - এই সহজ সত্য কথা বলে গ্যালিলিওকে সাজা পেতে হয়েছিল। কিন্তু তবুও পৃথিবা ঘোরে, আজও ঘোরে। পৃথিবীর চাকা এগিয়ে চলছে। ইতিহাসের চালিকা শক্তি এই সর্বহারার আন্দোলন, বিজ্ঞান তার অস্ত্র। আমি আর একটি কথা এই প্রসঙ্গে বলতে চাই। এত প্রতিবন্ধকতার মধ্যে দিয়েও এই পশ্চিমবাংলায় পুলিশ যে ভাবে সরকারের জনকল্যানের সাথে সামিল হতে পেরেছে, সেইভাবে কি ওঁরা কখনও পেরেছিলেন? আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী রাখতে পেরেছেন সেটা। আমাদের গর্ব তো এখানেই। এটাই তো আমাদের গর্বের বিষয়। ওঁরা আমাদের মুখ্যমন্ত্রীর উপরে আক্রমণ করে, মুখ্যমন্ত্রীরই একটা উদ্ধৃতি উল্লেখ করে বললেন। আমি তাঁরই উদ্ধৃতি উল্লেখ করে বলতে চাই, আমাদের মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলা শুধু কেন, সারা ভারতবর্ষের বুকে একজন অবিসংবাদী জননেতা ও প্রিয় নেতা। ১৯৭৭ সালের ৬ই জুন তিনি বেতার ভাষণে পশ্চিমবাংলার জনগণের উদ্দেশ্যে বলেছিলেন - মায়েদের এবং ভাইদের উদ্দেশ্য করে - পশ্চিমবাংলার মায়েরা এবং ভাই-বোনেরা, আমরা অনেক পথ পার হয়ে এসেছি। আমাদের পথ কুসুমাস্তীর্ণ নয়, বন্ধুর। অনেক চড়াই উতরাই পার হতে হয়েছে আমাদের। আমাদের লক্ষ্য সর্বহারার মুক্তি, নতুন এক সমাজ ব্যবস্থা কায়েম করা। এখানে বাধা অনেক। আমরা জানি, মায়েদের চোখের জলে সিঁথির সিঁদুর মুছে গেছে অনেকের। আপনারা যদি ভালবাসা আর আশীর্বাদ দিয়ে সাহায্য করেন, বাধা বিপত্তির নিত্যনতুন কাজের পথে জয় আমাদের হবেই। পশ্চিমবাংলায় গনতান্ত্রিক ব্যবস্থার প্রসার আমরা ঘটাবই। আমাদের অগ্রগতিতে কেউ বাধা দিতে পারবে না।

**[3.50 – 4.00 p.m.]**

রমনীদের খুন করে কেউ এগিয়ে যেতে পারে না, আমাদের কাছে অনেক বড় শ্রমিক, কৃষক, মধ্যবিত্ত শ্রমজীবি জনগণ। এই জনগণের ঐক্যের মধ্যে দিয়ে বর্তমানের পচা গলা সমাজ-ব্যবস্থাকে ভেঙে চুরমার করতে চাই। আপনারা সাহায্য করুন, আপনাদের সাহায্য নিয়ে এগিয়ে যাবো

আগামীদিনের ভবিষ্যতের দিকে। আমরা জানি সূর্য উদয় হয় পূর্বভারতে, সেই সূর্যের কিরণ ছটা ক্রমবর্দ্ধমান যেমন এক প্রান্ত থেকে আরেক প্রান্তে ছড়িয়ে পড়ে তেমনি আমাদের জয় সারা ভারতবর্ষে ছড়িয়ে পড়বে। আপনারা সাবধান হোন, আজকে লক্ষ লক্ষ কোটি কোটি শ্রমজীবি মানুষের মধ্যে যে ক্ষোভ ধূমায়িত হচ্ছে, শ্রমিক, কৃষক, মধ্যবিত্ত মানুষের জীবনে যে হাহাকার সৃষ্টি হচ্ছে, যে বেকারী, অভাব এবং দারিদ্র বেড়ে যাচ্ছে তাতে মানুষ আর চুপ করে নেই, চাপা ব্যাথা সমস্ত মানুষের মধ্যেও পুঞ্জীভূত হয়ে রয়েছে এর ফলে সব জায়গাতেই একটা ঝড়ের সঙ্কেত একটা অশনি সঙ্কেত গরীব মানুষের মধ্যে শুনতে পাওয়া যাচ্ছে। আপনারা ভুলে যাবেন না কবি সুকান্তের সেই কথা ঝড় আসছে, সেই ঝড় যে পৃথিবীর বুক টেনে তুলবে জঞ্জাল স্তুপ। আপনারা বড়লোকদের যে কায়েমী স্বার্থের দালালী করছে যা স্বার্থক দালাল আপনারা। সারা ভারতবর্ষের মানুষ আজকে নতুন চেতনায় উদ্বুদ্ধ হয়েছে। গত ৭ বৎসরে পশ্চিমবঙ্গে গ্রামে গঞ্জে নতুন প্রজন্মের সৃষ্টি হয়েছে। আমি আশা করি পশ্চিমবঙ্গের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী, কমরেড জ্যোতি বসুর নেতৃত্বে এই মন্ত্রীমণ্ডলীর সুযোগ্য নেতৃত্বে জনগণের মধ্যে একটা রাজনৈতিক সচেতনতা, গণতান্ত্রিক মনোভাবাপন্ন মানুষের মধ্যে ঐক্যবদ্ধ চেতনা আমরা জাগিয়ে যাবো ভবিষ্যতে। নিত্য-নতুন বিজয়ের পথে এগিয়ে যাবো, বিজয়ের দেশে এগিয়ে যাবো, জয় আমাদের হবেই, কেউ বাধা দিতে পারবো না। এই কথা বলে এই পুলিশ বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী পুলিশ খাতে যে ব্যয়বরাদ্দ দাবী পেশ করেছেন আমি তার বিরোধীতা করছি। স্যার আমাদের সামনে মুখ্যমন্ত্রীমহাশয় যে পরিসংখ্যান দিয়েছেন তাতে বোঝাতে চান পশ্চিমবঙ্গের জনগণকে যে পশ্চিমবঙ্গ একটি সুখের রাজত্ব, এখানে খুন কত কম, ডাকাতির সংখ্যা কম, এখানে সাম্প্রদায়িক দাঙ্গা নেই বললেই চলে, এখানে কোনরকম গণ্ডগোল নেই বললেই চলে। তিনি যখন এইসব কথা বলে অসত্য তথ্যের ফুলঝুড়িতে চকমকি আলোতে চোখ ধাঁধিয়ে দেবার চেষ্টা করছেন তখন আমাদের অবাক লাগছিল। পশ্চিমবঙ্গের মানুষের কাছে অন্যান্য রাজ্যের অপরাধ প্রবণতা তুলে ধরে পশ্চিমবঙ্গের বাস্তব চিত্রকে ধামা চাপা দেবার চেষ্টা করেছেন। ১৯৬৭ সালে আপনারা ক্ষমতায় যখন এসেছিলেন তখন চেষ্টা করেছিলেন পুলিশের মধ্যে কি করে বিপ্লব শুরু করা যায়। পুলিশের মধ্যে বিপ্লব শুরু করতে গিয়ে তৎকালীন একজন মাননীয় মন্ত্রী, তথ্য দপ্তরের মন্ত্রী তিনি দায়িত্ব নিয়েছিলেন এবং আরেকজন মুখ্যমন্ত্রীর উপদেষ্টা, রাজনৈতিক সচিব ছিলেন পরে তিনি মন্ত্রী হয়েছিলেন, তিনিও দায়িত্ব নিয়েছিলেন কি করে পুলিশের মধ্যে বিপ্লব করাবেন। পুলিশের মধ্যে বিপ্লব খুঁজতে যাওয়া আর বারবণিতার মধ্যে সতীর সন্ধান করা একই জিনিষ। সেই সময়ে তুষার তালুকদার নামে একজন পুলিশ অফিসার পুলিশ কমিশনারকে ভাঁড় বললেন এতে তাকে প্রমোশন দেওয়া হল এবং কোন শাস্তি তার বিরুদ্ধে নেওয়া হল না। তারপরে আরেকজন পুলিশ অফিসার রসিদ খান নামে, তিনি ডিসি, ডিডি এবং তিনি লালবাজারে কোয়ার্টারে থাকেন। পুলিশ কমিশনার যখন দরকার মনে করবেন তখন তাকে ডেকে পাঠাবেন, তিনি একটা গুরুত্বপূর্ণ পদে রয়েছেন, কিন্তু তাকে পুলিশ কমিশনার ডাকলেও পাচ্ছেন না। তিনি লালবাজারের কোয়ার্টারে থাকেন না। পুলিশ কমিশনার এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলেছিলেন এবং মুখ্যমন্ত্রী তৎকালীন পুলিশ অফিসারকে বলেছিলেন লালবাজারের কোয়ার্টারে থাকার জন্য। কিন্তু সেই পুলিশ অফিসার এলেন না, তার বিরুদ্ধে কোন শাস্তি নেওয়া হল না বরং তাকে দিয়ে ফিল্ম তৈরী করানো হল, চলচ্চিত্র তৈরী করানো হল, তাকে রেওয়ার্ড দেওয়া হল, শাস্তি কিছু হল না। আরেকজন্য ডিসি, ডিডি কমলেশ নাগ নামে তিনি সর্বজনের কাছে পরিচিত কারা তার দ্বারা বামাদর নামে একজন মহিলার শ্লীলতাহানি হয়েছিল।

বামফ্রন্টের রাজত্বে একজন দুঃখী মহিলার উপর কি অত্যাচার হয়েছে সকলেই তা জানেন। মুখ্যমন্ত্রীর কাছে পুলিশ কমিশনারের কাছে স্বরাষ্ট্রসচিবের কাছে তার নিরাপত্তার দাবি জানিয়ে আবেদন

করেছিলেন এবং ঐ পুলিশ অফিসারের বিরুদ্ধে শাস্তি দেওয়ার জন আবেদন জানিয়েছিলেন কিন্তু ব্যর্থ হয়ে তিনি যখন আদালতের দ্বারস্থ হলেন তখন রহস্যজনকভাবে তার মৃত্যু হল। কিন্তু সেই ডি.সি.ডি.ডি.র কোন শাস্তি হল না। তাকে প্রমোশন দিয়ে ডি. আই. জি. করে বর্দ্ধমানে পাঠানো হল। হাওড়ার জেলার এস. পি. কমরেড সুলতান সিংয়ের নাম সকলেরই জানা আছে। রিতা বৈদ্য কি নারী নয়? তার উপর ইলেকট্রিক শক্ দিয়ে কি অত্যাচার করা হয়েছিল। কিন্তু তার বিরুদ্ধে কোন শাস্তি হল না। তিনি বিধানসভার একজন কংগ্রেস সভ্যকে বলেছিলেন হাওড়া জেলায় এলে গুলি করা হবে। বিধানসভায় সেই সদস্য এই বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলেন। কিন্তু কি ব্যবস্থা নিলেন তার বিরুদ্ধে? এস.ডি.পি.ও. নজরুল ইসলামকে ২৪ পরগণায় বদলি করলেন। তিনি একজন খুনী বিধায়কের বিরুদ্ধে শাস্তি ব্যবস্থা নিয়েছিলেন বলে। আর একজন বিধানসভার সদস্যকে হত্যার হুমকি দিয়েছিলেন বলে তাকে রিওয়ার্ড দিয়ে ডি. সি. সাউথ করে নিয়ে এলেন। বিপ্লবী পুলিশ যখন আপনাদের স্বার্থ রক্ষা করেন তখন তাদের আপনারা রিওয়ার্ড দেন। পানীশমেন্ট দিচ্ছেন আর কে. হান্ডা, একজন ডি.সি.ডি.ডি., তাকে দার্জিলিংয়ে পাঠিয়ে দেওয়া হল। দার্জিলিংয়ের এস. পি. সেখানে ২২ বছরের এক যুবক বন জঙ্গল সাফ করে ফেলছিল বলে যখন তাকে গ্রেপ্তার করল - যার নাম কালোয়ার - তখন তাকে ছাড়াবার জন্য আপনাদের একজন প্রয়াত মন্ত্রী প্রভাব বিস্তার করেছিলেন। এবং তিনি বললেন যে তাকে শাস্তি দিতে হবে। কারণ ২২ বছরের একটা ছেলে চুরি করে স্মাগলিং করে ৪০ লক্ষ টাকার মালিক হন ২ বছরের মধ্যে। সঙ্গে সঙ্গে তাঁকে মেদিনীপুরে ট্রান্সফার করা হল। মেদিনীপুরে হাজার হাজার সি. পি. এম. এর কমরেডের নামে মামলা জমে আছে। যখন তাদের গ্রেপ্তার করার জন্য নির্দেশ দেওয়া হল সঙ্গে সঙ্গে সেই এস. পি. কে বদলি করা হল ডি. সি. পোর্ট করে। এই পোর্টে ডি. সি. মেহেতো হত্যার পর কেউ সেখানে যেতে চায় না। ১০ মাসের মাথায় তাঁকে বদলী করা হল। ফ্যান্সি মার্কেটে তার আমলে রেড হয়েছিল ১৭ বার। কমরেড সালাউদ্দিনের নাম কে না জানে। আপনারা কি ফরোয়ার্ড ব্লকের সঙ্গে সঙ্গে যারা চোরাকারবারীর সঙ্গে যুক্ত তারা সকলেই এটা জানেন। কারণ আপনাদের পার্টির ফাণ্ডে টাকা দেয়। কিন্তু যেহেতু টাকা দেওয়া বন্ধ হয়ে গেল সঙ্গে সঙ্গে তাকে বদলী করা হল। অর্থাৎ আপনাদের মনোমত কাজ না করতে পারলে তার বিরুদ্ধে আপনারা ব্যবস্থা নেন। এই হাউসে হেমেন মণ্ডলকে নিয়ে কথা হয়েছে অনেক। আমরাও তাকে সমর্থন করি না। সমাজবিরোধী হলে তার বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা করা হোক। কিন্তু আমরা জানি এই জায়গায় দ্বিতীয় হেমেন মণ্ডল বলে গৌতম সেন পরিচিত। এর বাবা আপনাদের জেলা কমিটির সেক্রেটারী। যিনি এবারে নির্বাচনে দাঁড়িয়েছিলেন। মুখ্যমন্ত্রী বললেন যে তিনি নির্বাচনে জিতলে তাকে মন্ত্রী করা হবে। পশ্চিমবঙ্গের মানুষের সৌভাগ্য যে, সে এবারে নির্বাচনে জিততে পারেনি। তার ছেলে গৌতম সেনের নামে কি কি কেস আছে তার দু - একটা রেফারেন্স দিচ্ছি - এস. পি. পি. এস. কেস নং ৩৩৫, তারিখ ৭-৮-৮০ আণ্ডার সেকশান ৩৯৯,৪০২ অফ আই. পি. সি.; আর একটা সেকশান ডে কেস নং ৫০৩ তারিখ ১১.৯.৭৪ আণ্ডার সেকশান ৩৯৯।৪০২. ৩৪ অফ আই. পি. সি.। আপনি একজন আইনজীবি হিসাবে জানেন এই কেসগুলো কি। এই কেসের আসামীর বাবাকে মন্ত্রী করবার প্রতিশ্রুতি দিয়েছিলেন।

[Deputy Speaker took the chair]

**[4.00 – 4.10 p.m.]**

শুধু তাই নয় চিৎপুর থানার ও. সি. কে কোনদিন বদলি করা যাচ্ছিল না; তার কারণ সেই নেতাকে তিনি মদত দিতেন বলে। যখন আর রাখতে পারছে না, ওখানকার জনগণ যখন তীব্র ক্ষোভে ফেটে পড়লেন তখন তাঁকে চিতপুর থেকে বড়তলা থানাতে নিয়ে এলেন যাতে ঐ নেতা অবৈধ পল্লীতে নিষিদ্ধ পল্লীতে অবাধে যাতায়াত করতে পারে। কাজকারবার করতে পারে। আপনারা তার

বিরুদ্ধে ব্যবস্থা নিতে পারলেন না। আমরা কি দেখলাম - সেই নেতাকে পুলিশ অফিসের একজন গোয়েন্দা পুলিশ অফিসার, বাহাদুর সেই পুলিশ অফিসার, খুঁজে বেড়াচ্ছেন ঠিকানা নেইবলে। কারণ সেই নেতার পুত্রের কাছ থেকে রিভলভার ভাড়া নিয়ে এলাহাবাদ ব্যাঙ্কে ডাকাতি করতে গিয়েছিল। এই হচ্ছে সেই নেতা যিনি মন্ত্রী হওয়ার আশ্বাস পেয়েছিলেন পুলিশ মন্ত্রীর কাছ থেকে এবং তাঁর ছেলে রিভলভার ভাড়াদেয় ব্যাঙ্কে ডাকাতি করবার জন্য। আর আমাদের মাননীয় সদস্যরা বলে বেড়াচ্ছেন পশ্চিমবঙ্গে নাকি আইন শৃঙ্খলা খুব ভাল আছে । আজকে আমরা দেখতে পাচ্ছি লালবাজারের বুকে ইদ্রিস মার্ডার হয়ে গেল, অনেক চাপে পড়ে তারজন্য ডেথ তদন্ত কমিশন করা হল। এইসব ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কিছু বুঝতে দেননি, কিছু শুনতে দেননি। গত বছর মার্চ মাসে মার্ডার হয়েছে, তার কমিশন বসানো হয়েছে, কিন্তু আজ পর্যন্ত সেই কমিশনের একটাও হিয়ারিং হয়নি। আমরা জানি তার কিছুই করতে পারবেন না। আজকে একটু আগে একজন সদস্য বলেছেন পশ্চিমবঙ্গে সবচেয়ে জনপ্রিয় যদি কেউ থাকেন তাহলে তিনি হচ্ছেন জ্যোতিবাবু। স্যার, আমরা কয়েকদিন আগে এদের বলতাম পুলিশের দালাল। এখন আমরা এদের আর পুলিশের দালাল বলছি না, আমরা বলছি এদের পুলিশ টাউট, এই পুলিশ এদের প্রোটেকশান দিচ্ছে, এরা পুলিশকে দিয়ে সমস্ত রকম অপকর্ম করাচ্ছে, অন্যায় কাজ করাচ্ছে, সেজন্য তাদের প্রতি কৃতজ্ঞতা প্রকাশ করছে হাউসের মধ্যে। একটু আগে অসীমা পোদ্দারের কথা বলেছেন। একজন মহিলার প্রতি যদি অত্যাচার হয় তাহলে আমরা নিশ্চয়ই তার প্রতিবাদ করি, পুলিশ মন্ত্রী যারা অত্যাচারী তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিন, কিন্তু সেই সঙ্গে জ্যোতিবাবু বলুন কুচবিহারের বর্ণালী দত্তের ব্যাপারে তিনি কি ব্যবস্থা নিয়েছেন? বর্ণালী দত্ত একজন নার্স, তাকে রেপ করে এ্যাসিড বাল্ব মেরে খুন করা হয়েছে। সে কি কারোর মা-বোন নয় ? আজকে বর্ণালী দত্তের কথা যদি কোন কমরেড বলতেন তাহলে বুঝতাম। আজকে গ্রামবাংলার আইনের কি অবস্থা, কি জঙ্গলের রাজত্ব চলছে সেটা স্যার, আপনি জানেন। আপনাদের শরিক দলের বিধান সভার একজন সদস্য পর্যন্ত আক্রান্ত হন। আমার পাশের বিধানসভার কেন্দ্রের সদস্য আক্রান্ত হয়েছেন, সেই ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া হয়েছে? কোন ব্যবস্থাই নেওয়া হয়নি। স্যার, আমার হুগলী জেলায় নন-গেজেটেড যেসব পুলিশ কর্মচারী আছে আপনাদের তারা পুলিশ ব্যারাকে মহিলাদের নিয়ে গিয়ে রেপ করছে। এখানে অনেক কমরেড মহিলা সদস্যা আছেন, তাঁরাও তো কারোর না কারোর মা-বোন, একজন মহিলার উপর এইরকমভাবে পুলিশ অত্যাচার করবে আর আপনারা তার প্রতিবাদ করেবন না? আজকে প্রত্যেকটি থানা সি পি এম-এর পার্টি অফিসে পরিণত হয়েছে। একটা মার্ডার হলে আমরা বিধান সভায় বার বার বলেছি থানায় কমপ্লেন করতে সাহস পায় না। এই বিধান সভায় বহুবার বলেছি আমার এলাকায় কোন এ্যাকসান নেওয়া হয়নি। জয়দেব মান্না বলে একজন কংগ্রেস কর্মী খুন হল, ১৯৮২ সালের জুন মাসে খুন হল, আজ পর্যন্ত তার মা কোন এফ. আই. আর. পর্যন্ত করতে পারেননি। কারণ, তিনি জানেন বাকি যারা পরিবারে আছে তাদের নিরাপত্তার কোন ব্যবস্থা করতে পারবেন না। খুন হলে থানায় ডায়েরি করতে পারে না। পুলিশ অপরাধীদের গ্রেপ্তার করে না, যারা মার খাচ্ছে, আক্রান্ত হচ্ছে তাদরই পুলিশ গ্রেপ্তার করে। আমি মুখ্যমন্ত্রীর কাছে চ্যালেঞ্জ জানাচ্ছি, আমি একটা জায়গার নাম দিচ্ছি, আপনার নিজের পার্টির কোন বিশ্বস্ত লোক আমার নির্বাচন কেন্দ্রে গিয়ে সেখানকার গ্রাম পঞ্চায়েতের কংগ্রেস কর্মাধ্যক্ষ বা মেম্বারকে একবার খোঁজ করে দেখুন সেই লোক সুস্থ শরীরে ফিরে আসে কিনা দেখুন। আপনারা জানেন না আজকে গ্রাম বাংলায় কি অবস্থা চলছে। জ্যোতি বাবু যদি না জেনে থাকেন তাহলে আর কিছু বলার নেই। কিন্তু সব কিছু জেনেও সেগুলি গোপন করার চেষ্টা হচ্ছে। পশ্চিম বঙ্গের সমস্ত থানাগুলি হয়ে গেছে সি পি এম'র আড্ডাখানা। ডি.সি.এস.পি. থানা পরিদর্শন করেন না, কারণ তাঁরাও পয়সা লুটতে ব্যস্ত হয়ে গেছেন। কারণ তাঁরাও জানেন কোন এ্যাকশান নিতে পারবেন না, এ্যাকসান নিতে গেলে পলিটিক্যালি ভিক্টিমাইজড হব, কি দরকার সি পি এম-এর বিরুদ্ধে কথা বলে।

কোন পুলিশ অফিসার যদি নিরপেক্ষভাবে কাজ করেন তাহলে বলা হয় তিনি বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে চক্রান্ত করছেন এবং তারজন্য তাঁকে বদলী করা হয়। এঁরা প্রায়ই বলেন আমাদের দলের ১১০০ লোককে খুন করা হয়েছে। সাত্তার সাহেব বলেছেন ওই ১১০০ লোকের নাম প্রকাশ করুন। কিন্তু তাঁরা কোনদিন সেই ১১০০ লোকের নাম প্রকাশ করেন নি। আজকে মেনসান আওয়ারে পুলিশ সম্বন্ধে যেসব কথা বলা হয়েছে আমরা তা সকলের কাছে শুনেছি ইতিপূর্বে একজন মন্ত্রী বলেছিলেন ওখানে চোলাই মদের দারুণ ব্যবসা চলছে কাজেই পুলিশী ব্যবস্থা অবলম্বন করা হোক। আমরা দেখলাম এই খবর সঙ্গে সঙ্গে ওই মদ ব্যবসায়ীর কাছে চলে গেল। আজকে একথা সকলেই জানে যে পুলিশ চোলাই মদ ব্যবসায়ীর কাছ থেকে টাকা নেয়। মানুষ এঁদের বিরুদ্ধে ব্যবস্থা কোন কথা বলতে পারছে না। আমি জানি আমার এইসব কথাগুলো শুনে তাঁদের গাত্রদাহ হবে। আপনারা নতুন লোক, সবে হাতে ক্ষমতা পেয়েছেন। কিন্তু এতদিন তো আপনারা এই পুলিশের বিরুদ্ধে কত কথাই না বলেছেন। আজকে পুলিশের ব্যাপারে এত গদগদ কেন? আজকে সারা দেশ জুয়া, সাট্টা এবং চোলাই মদে ছেয়ে গেছে এব পুলিশ এর সঙ্গে জড়িত রয়েছে। আজকে সাড়ে তিন টাকার সিনেমার টিকিট ১০ টাকায় বিক্রি হচ্ছে ওপেনলী। আপনাদের পুলিশ এক্ষেত্রে কি করছে? যে কোন সিনেমা হলে গেলে দেখবেন ব্ল্যাক মার্কেটে অত্যন্ত চড়া দামে সিনেমার টিকিট বিক্রি হচ্ছে এবং পুলিশ এসব জেনেও কিছু করছে না। এই সমস্ত নানা কারণে পুলিশের বিরুদ্ধে আমাদের একটা ক্ষোভ আছে পুলিশ খাতে টাকা বাড়াচ্ছেন বাড়ান, কিন্তু পরিবর্তে পুলিশকে ভালভাবে তৈরী করুন। আমরা আর একটা জিনিষ দেখেছি, পুলিশ যখন আপনাদের স্বার্থে কাজ করে তখন তারা খুব ভালো এবং তারা না করলেই পুলিশ খারাপ, পুলিশ চক্রান্তকারী। মুখ্যমন্ত্রী তো কথায় কথায় বিভিন্ন প্রদেশের সঙ্গে তুলনা করেন এই খুন, ডাকাতি এবং রাহাজানির ব্যাপারে। কিন্তু আমরা বলেছিলাম ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কত খুন হয়েছে এবং ১৯৭৭ সালের পর থেকে আজকে পর্যন্ত কত খুন হয়েছে সেটা একবার বলুন এবং অন্যান্য অপরাধ কত হয়েছে সেটা বলুন। তারপর ডাকাত ধরা এবং ডাকাতি কমানোর দিক থেকেও কোন ব্যবস্থা নেওয়া হয় নি। গত সপ্তাহে আমাদের গ্রামে এক বাড়ীতে ডাকাতি হল এবং ডাকাতরা হাতে নাতে ধরা পড়ল। গ্রামবাসীরা যখন ডাকাতদের পেটাতে চাইল তখন আমরা বললাম, পিটিও না, পুলিশের হাত দাও। কিন্তু পুলিশের হাতে দেবার পর দেখা গেল খানাকুল ১ নং ব্লকের পঞ্চায়েত সমিতির সভাপতি বললেন, ও আমাদের ক্যাডার কাজেই কিছু করা যাবেনা। ডাকাতদলে আপনাদের ক্যাডার থাকে জানতাম না, নারীধর্ষণকারীরা আপনাদের ক্যাডার এটা জানতাম না, সিনেমার টিকেট যারা ব্ল্যাকে বিক্রি করে তাদের মধ্যে আপনাদের ক্যাডাররা আছে এটা জানতামনা। যে সরকার পুলিশের পক্ষ অবলম্বন করে কথা বলে এবং জনসাধারণের স্বার্থ রক্ষা করে না সেই জনসাধারণের স্বার্থ রক্ষা করতে গিয়ে এই পুলিশ বাজেটের বিরোধিতা করে আমাদের বক্তব্য রাখতে হয়।

**[4.10 – 4.20 p.m.]**

Mr. Deputy Speaker took the chair

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের সদস্যরা পুলিশ খাতে আলোচনা করতে গিয়ে যে সব তথ্য এই হাউসের কাছে রেখেছেন, আমি তার সম্পূর্ণ বিরোধীতা করে কয়েকটি কথা নিবেদন করতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় যখন পুলিশ খাতে আলোচনা হয়, আইন শৃঙ্খলা নিয়ে আলোচনা হয়, তখন প্রথমে ভারতবর্ষকে বাদ দিয়ে পশ্চিমবাংলা সম্পর্কে আলোচনা করতে যাওয়ার উদ্দেশ্য হচ্ছে যে পশ্চিমবাংলা যেন একটা স্বাধীন দেশ। বিরোধী দলের সদস্য সত্য বাপুলী মহাশয় যেন এই নির্দেশ দিতে চাইছে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীকে যে আপনি ভারতবর্ষের অন্য প্রদেশ সম্পর্কে আলোচনা না করে শুধু পশ্চিমবাংলা সম্পর্কে আলোচনা করবেন।

কারণ পশ্চিমবাংলা হলো স্বাধীন এবং সার্বভৌমিক একটি রাষ্ট্র, যার নিজস্ব পুলিশ আছে, যে নিজে স্বাধীনভাবে চলাফেরা করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা ঠিক নয়, আজকে যেখানে আমরা দেখছি সারা ভারতবর্ষের রাজ্যে রাজ্যে অরাজকতা চলছে, শুধু লাঠির জোরে শান্তি শৃঙ্খলা বজায় রাখা অসম্ভব। ভারতবর্ষের প্রদেশে প্রদেশে - রাজস্থানে, গুজরাটে, পাঞ্জাবে, আসামে এবং আরও অন্যান্য জায়গায় যেখানে অরাজকতা সৃষ্টি হয়েছে, আইন-শৃঙ্খলা নেই, তার ধাক্কা তার রাজনীতি তার অর্থনীতি পশ্চিমবাংলায় নিশ্চয়ই আসে, সেটাও আমাদের চিন্তা করতে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জ্যোতিবাবু বা বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে যখন এই রাজ্যে ক্ষমতায় আসেন, তার আগে দীর্ঘ ৩০ বছর ধরে কংগ্রেস এই পশ্চিমবাংলায় এবং ভারতবর্ষের বিভিন্ন জায়গায় তারা পুলিশ প্রশাসন চালিয়ে এসেছেন, সেই কথা উপেক্ষা করার নয়, সেটা যদি উপেক্ষা করা যায় তাহলে পরে পুলিশ আলোচনা নিরর্থক হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই কথা কেন বলতে চাইছি, আজকে এখানে যে অবস্থার সৃষ্টি হয়েছে, ১৯৭৭ সালের আগে পশ্চিমবাংলায় সেই অবস্থা ছিল না। আমাদের বামপন্থী নেতাদের তখন ধরে নিয়ে যাওয়া হতো, তাদের পেটানো হতো, তাদের বেল দেওয়া হতো না। যারা তাদের আক্রমণ করতো, তাদের পুলিশ কোনওদিন ধরতো না। পুলিশ যেভাবে দীর্ঘদিন ভেস্টেড ইন্টারেস্টেড লোকেদের জন্য কাজ করে এসেছে, যেভাবে তাদের মানসিকতা তৈরী হয়েছে - সাত বছরের মধ্যে আমরা চেষ্টা করেছি, সেই পুলিশের মানসিকতা পরিবর্তন করতে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি এই কথা বলেছেন যে উনারা যখন রাজত্ব করেছেন তখন পুলিশ খুব সজীব ছিল। উনারা যখন রাজত্ব করেছেন সত্য বাবু বলেছেন পুলিশ নাকি কোন ঘুষ নেয়নি। পুলিশ এই সবের উর্ধ্বে ছিল। শান্তি বিরাজ করতো, খুন হয়নি, পশ্চিমবাংলায় স্বর্গ রাজ্য ছিল। এই প্রসঙ্গে বলি, ওঁদেরই সদস্যরা ১৯৭৪ সালে এই হাউসে যা বলেছিলেন, তা আপনার মাধ্যমে এখানে রাখতে চাই। ওঁদের সময়ে কি অবস্থা ছিল, কি অসত্য ভাষণ সত্য বাপুলি মহাশয় কংগ্রেসের নেতা হয়ে এই হাউসে রাখলেন, আপনার কাছে সেই কথা রাখতে চাই। শ্রী ফণীভূষণ সিংহ বাবু, তিনি কংগ্রেস সদস্য ছিলেন, তিনি বলছেন, " আমার নির্বাচন কেন্দ্রে, রাহাজানি, চুরি, ছিনতাই, ডাকাতি লেগেই আছে, দেশে সাংঘাতিক খাদ্যাভাব। একদিকে খাদ্যাভাব, অন্য দিকে চুরি ডাকাতি দিনের পর দিন এই ভাবে হয়ে চলেছে।" তারপর ভবানী প্রসাদ সিংহরায়, কংগ্রেস সদস্য পুলিশের সম্পর্কে তিনি বলেছেন, "সবচেয়ে আশ্চর্য্যের ব্যাপার, আজকে পুলিশ পুলিশের কাছ থেকে ঘুষ নিচ্ছে। পুলিশের টি. এ. বিল ঘুষ না দিলে পাশ হয় না।"একথা একজন কংগ্রেসের মাননীয় সদস্য বলেছেন। আজকে এরা খুনের কথা বলছেন। তখন কিভাবে ওরা পুলিশকে নিষ্ক্রিয় করেছিল সেকথা ওদেরই একজন মাননীয় সদস্যের মুখের কথা আমি আপনার সামনে তুলে ধরছি। ১৯৭৪ সালের ফেব্রুয়ারী - মে অধিবেশনে শ্রী অনন্ত কুমার ভারতী, তিনি এই হাউসের সামনে তার বক্তব্য রেখেছিলেন। তিনি বলেছিলেন, আমি ১৮।২।৭৩ এবং ৪।২।৭৪-এর ঘটনার প্রতি মন্ত্রী সভার বিশেষ করে হক সাহেবের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৮।১২।৭৩ তারিখে গ্রে ষ্ট্রীটের এক্সটেনশানে যে আণ্ডার গ্রাউন্ড ড্রেন আছে সেখানে ১২/১৪ বছরের একটি ছেলের মৃতদেহ পাওয়া যায়। এই ছেলেটিকে মেরে ড্রেনের মধ্যে রাখা হয়েছিল। আজ পর্য্যন্ত তার কোন হদিশ পাওয়া গেল না। তারপরে ২৬।৮।৭৩ তারিখে ১৪/১৫ বছরের একটা বাচ্চা মেয়ের উপরে তার পাড়ার ছেলেরা অত্যাচার করে এবং তার ফলে সে মারা যায়। তারপরে ৪।২।৭৪ তারিখে ক্যানাল ইষ্ট রোডে যেটা নারকেলডাঙ্গা থানার অধীনে, সেখানে একজন ৩১ বছরের যুবক, যার নাম যশোদা সাহা, সে তার স্ত্রীকে সঙ্গে করে রাত্রিবেলায় যাচ্ছিল। কয়েকজন দুষ্কৃতকারী ছেলে তাকে ধরে মারে। তারপরে তাকে হাসপাতালে স্থানান্তরিত করা হয় কিন্তু সে হাসপাতালে মারা যায়। সামান্য কয়েকদিনের মধ্যে মানিকতলা থানার পাশে এই ভাবে প্রাণহানী চলছে কিন্তু পুলিশ নিষ্ক্রিয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস সদস্য ১৯৭৪ সালে বলছেন যে পুলিশ নিষ্ক্রিয়, পুলিশ অপদার্থ, পুলিশ শেষ হয়ে গেছে। আর আজকে এখানে দাঁড়িয়ে সত্যবাপুলী মহাশয়,

মাননীয় সদস্য বলছেন যে সেদিন পুলিশ নাকি স্বক্রিয় ছিল এবং জ্যোতিবাবুর পুলিশ নাকি তার চেয়েও খারাপ হয়ে গেছে। তারাই তো নিষ্ক্রিয় করে গেছেন, তারাই তো পুলিশকে অপদার্থ তৈরী করেছিলেন। আমি ভারতবর্ষের অন্যান্য রাজ্যের কথায় যাচ্ছি না। আজকে যদি পশ্চিমবাংলার দিকে তাকান তাহলে দেখবেন যে এখানে পঞ্চায়েতের নির্বাচন হচ্ছে। পশ্চিমবাংলায় কতগুলি বিধানসভার নির্বাচন হয়, আজকে লোকসভার নির্বাচন হল। এই নির্বাচনগুলি শান্তিপূর্ণভাবে হয়েছে। এখানকার আইনশৃঙ্খলা আজকে সর্বশ্রেষ্ঠ। এখানকার আইন-শৃঙ্খলা সব থেকে ভাল বলে কোন খুন জখম নির্বাচনের সময় হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেসীরা ভয়ে তাদের নিজেদের রাজ্যে এ. আই. সি. সি.'র কনফারেন্স করতে পারেননি। আজকে পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা ভাল বলে শ্রীমতী ইন্দিরা গান্ধী, আমাদের প্রয়াতা প্রধানমন্ত্রী এখানে এসে কনফারেন্স করেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু এটাই নয়, আজকে আন্তর্জাতিক যে সব কনফারেন্স হচ্ছে, আন্তর্জাতিক যে সব সেমিনার হচ্ছে, বিদেশের বিভিন্ন জায়গা থেকে লোক আসছে, বিভিন্ন দূতাবাসে যারা থাকেন, বিভিন্ন বিদেশী কনসুলেটে যারা থাকেন, তাদের মধ্যে একটা কনসুলেটও কি এখানে খুন হয়েছে? আর দিল্লীতে রাশিয়ার রাষ্ট্রদূতকে খুন করা হলো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজীব গান্ধী, আমাদের প্রধানমন্ত্রী নাকি জ্যোতিবাবুকে বলেছেন, আপনি রাতের বেলায় কলকাতায় একটু ঘুরুন তাহলে দেখতে পাবেন যে কলকাতার অবস্থা কি হয়েছে? আমি একটা প্রস্তাব দেব যে রাজীব গান্ধী মহাশয় এবং আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু একসঙ্গে কলকাতায় রাত্রিবেলায় ঘুরুন এবং দিল্লীতেও ঘুরুন তাহলে বুঝতে পারবেন কালকাতার অবস্থা কি আর দিল্লীর অবস্থা কি? আমি জোর দিয়ে বলছি যে পশ্চিমবাংলার মাটিতে ঘুরুন, আর দিল্লীর মাটিতে ঘুরুন, ইউ. পি.র মাটিতে ঘুরুন, অন্য জায়গায় ঘুরুন তাহলে দেখবেন যে সেখানে কি তাণ্ডব চলছে, আর কলকাতার অবস্থা কি রয়েছে। বিহারের একজন সিনিয়র কংগ্রেসের এম. এল. সি দুঃখ করে একজন রিপোর্টারের কাছে যে কথা বলেছিলেন, আমি সেটা আপনার কাছে তুলে ধরছি। তিনি বলেছিলেন, we are just waiting for the day when the percentage of criminals in the Assembly cross 50.

একথা একজন সিনিয়র এম. এল. সি বলেছিলেন।

**[4.20 – 4.30 p.m.]**

এটা বিহারের একজন সিনিয়র এল. এম. সি বলেছেন। তিনি আরও বললেন, The stage Legislature could then pass a law what a woman resisting rape could be convicted. This is the State of affairsin Bihar.

আর একটা ম্যাগাজিনে বেরিয়েছে, কংগ্রেস থেকে তো কেউ প্রতিবাদ করে নি। সেই ম্যাগাজিন কি রয়েছে? সেই ম্যাগাজিনটি আমার কাছে আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেখানে বলা হচ্ছে, "উত্তরপ্রদেশে আইনশৃঙ্খলা বলে কিছু নেই, চলছে জঙ্গলের রাজত্ব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উত্তরপ্রদেশে কংগ্রেসের আধিপত্য, সেখানে জঙ্গলের রাজত্ব চলেছে। রাজস্থানের একজন এম. এল. এ. কে গুলি করে হত্যা করা হল। সেখানে আইন শৃঙ্খলা আছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এরা অন্ধ। এরা কোন বিচার বিশ্লেষণ করে না। পশ্চিমবাংলায় এরা কি বলছেন? জ্যোতিবাবু নাকি টাকা বাড়িয়েছেন। নিশ্চয় বাড়িয়েছেন। ৪৬ কোটি টাকা থেকে বেড়ে ১৩৩ কোটি টাকা হয়েছে। সরকারী কর্মচারীদের টি. এ., ডি. এ., বেড়েছে, মাইনে বেড়েছে। স্কুলের শিক্ষক থেকে শুরু করে সমস্ত শিক্ষকদের, সরকারী কর্মচারীদের ডি.এ., টি.এ., বাড়ল, আর পুলিশ কর্মচারীদের মাইনে কেটে দেব? ওরা পাবে না? পুলিশের মধ্যেও হাজার হাজার লোক আছে, তাদের টি. এ. ডি. এ. বেড়েছে, কেন্দ্রীয় হারে মাইনে বাড়ানো হয়েছে। কাজেই সেইগুলো বাড়বে না? ১৯৭৬ সালের পর থেকে প্রায় ৯ বছর হয়ে গেল, এই সময়ের মধ্যে জনসংখ্যা বেড়েছে। টাকার ইনফ্রেসান হয়েছে, মুদ্রাস্ফীতি হয়েছে বছর

বছর - তার জন্য এটা হবে না? কাজেই সেই তুলনায় পুলিশে এমন কিছু বাড়েনি। আর ওদের সময়ে বাজেট কত টাকার হত? ২৫০ কোটি টাকার বাজেট হত। এখন সেটা বেড়ে ২ হাজার কোটি হয়েছে।

টাকা হয়েছে। সেই বাজেটের ক'শতাংশ পুলিশের জন্য খরচ হয়? এই দিকটা আপনারা একটু

চিন্তা করে দেখুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের দিকে তাকিয়ে পশ্চিমবাংলায় আমরা কত পুলিশ রেখেছি তার একটা তথ্য পেশ করছি। পশ্চিমবাঙ্গাল ১০ হাজার মানুষ পিছু ১২.১৬, মহারাষ্ট্রে ১৫, রাজস্থানে ১৩, গুজরাটে ১৭, পাঞ্জাবে ১৮, আসামে ১৫ এবং বড় বড় রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে পুলিশের সংখ্যা খুবই কম দেখা যাচ্ছে। তাহলে দেখা যাচ্ছে যেখানে পুলিশের সংখ্যা কম, সেখানে নিশ্চয় ক্রাইমের সংখ্যাও কম। কাজেই পুলিশ না বাড়িয়ে, কম সংখ্যক পুলিশ রেখে আইন-শৃঙ্খলা যে ভাল রাখা যায়, পশ্চিমবাংলাই তার উদাহরণ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১ লক্ষ মানুষ পিছু অপরাধের সংখ্যার একটা হিসাব আমি আপনার কাছে পেশ করছি। পশ্চিমবঙ্গে ১৭৫, উত্তর প্রদেশে১৮৭, তামিলনাড়ুতে ১৮৪, রাজস্থানে ১৮৪, উড়িষ্যায় ১৭৯, মহারাষ্ট্রে ২৭৮, মধ্যপ্রদেশে ৩২৪, নাগাল্যাণ্ডে ১৭৮, মণিপুরে ২৪৬, কর্ণাটকে ২২৩, গুজরাতে ২২৪, জম্মু এবং কাশ্মীরে ২২৫। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২২টি রাজ্যের ভিতর ১২টি রাজ্যে অপরাধের হার পশ্চিমবঙ্গের উপরে রয়েছে। পশ্চিমবঙ্গ সবার নীচে রয়েছে। তাহলে এর থেকে কি প্রমাণিত হয়, আজকে ভারতবর্ষের মানচিত্রে থেকে পশ্চিমবাংলাকে বাদ দিয়ে তুলনামূলক বিচার আমরা করব না? আজকের বৈজ্ঞানিক যুগে এই ভাবে কখনও হয় না। ওরা বলছেন খুন, অপরাধের সংখ্যা বেড়েছে। খবরের কাগজ খুললেই দেখা যায় দিল্লী খুনে ভরে গেছে। যে কোন লোক সন্ধ্যা ৭টার পর দিল্লী গিয়ে দেখবেন একেবারে জনমানবশূণ্য হয়ে গেছে। সন্ধ্যা ৭টার পর দিল্লীতে কেউ রাস্তা দিয়ে হাঁটে না। আর এখানে লাষ্ট শো'র সিনেমা দেখে মেয়েছেলেরা কাতারে কাতারে হেঁটে হেঁটে বাড়ী ফিরে যাচ্ছে। রাত্রি ১২/১টার সময় হেঁটে হেঁটে বাড়ী ফিরে যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজীব গান্ধী কলকাতায় আসুন, আমরা তার সাথে হাঁটব। তিনি এসে দেখুন, কোথাকার আইন শৃঙ্খলা ভাল, দিল্লীর না পশ্চিমবাংলার। তিনি দেখে যান, পশ্চিমবাংলা সঠিক, না, দিল্লী জঙ্গল, পশ্চিমবাংলা জঙ্গল না দিল্লী সঠিক - এটা বিচার করার জন্য পশ্চিমবাংলার বাম ফ্রন্ট সরকার রাজীব গান্ধীকে চ্যালেঞ্জ জানাচ্ছে।

এর পর আমি ডাকাতির তথ্য দিচ্ছি। আমি ১৯৮০ সালের তথ্য দিচ্ছি। ডাকাতি - কোলকাতায় ৪৪, দিল্লীতে ৪০ বোম্বেতে ৫২। খুন - কোলকাতায় ১১৭, দিল্লীতে ১৬২ এবং বম্বেতে ২১৭। রাহাজানি - কোলকাতায় ২৯৬, দিল্লীতে ২৭৭, বম্বেতে ৩৮৩। চুরি - কোলকাতায় ৮২৯, দিল্লীতে ২৪৭৮, বম্বেতে ২০৪৬। স্যার, এর থেকেই প্রমাণ হয় যে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা ভারতবর্ষের যে কোন রাজ্যের চেয়ে সর্বশ্রেষ্ঠ। স্যার, পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলার অবনতি যেটুকু হয়েছে তা হয়েছে কংগ্রেসের লোকেদের নিজেদের মধ্যে মারামারির জন্য। এরজন্য কংগ্রেসই দায়ী। স্যার, এই প্রসঙ্গে আমি একটি ঘটনার কথা বলি। সেদিন একটা মিছিল যাচ্ছিল, সেই মিছিলে শত ঘোষ মহাশয় ছিলেন এবং অমরবাবু ছিলেন। কে আগে যাবেন - শতবাবু না অমরবাবু, এই নিয়ে ঝগড়া। শত ঘোষের পাঞ্জাবি ছিঁড়ে দিলেন অমরবাবু। আর একটি ঘটনার কথা বলি - ১৯৮০ সালে শ্রী আবদুস সাত্তার এ্যাড হক কমিটির মিটিং করছিলেন। যে ঘরে মিটিং করছিলেন সেই ঘরে গিয়ে অন্য দলের লোকরা আক্রমণ করলেন তখন একজন মেম্বার বললেন, আমার আর মিটিং করার দরকার নেই, পুলিশে টেলিফোন করলেন যে, আমাকে বাঁচাও, আমি সাত্তার সাহেবের এ্যাড হক কমিটিতে যাব না, আমাকে বাড়ী নিয়ে চল, আমার আর কংগ্রেস করার দরকার নেই। স্যার, এদের অন্তঃ পার্টি বিরোধের ফলে পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে। স্যার, কংগ্রেসের অন্তঃ পার্টি বিরোধের আরো কিছু পরিসংখ্যান আমি আপনার মাধ্যমে এই সভায় উপস্থাপিত করছি। এদের একটা গোষ্ঠী আর একটা গোষ্ঠীকে আক্রমণ করে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে বিপর্যস্ত করছে। ৫.৩.৭৯ তারিখে আমর্হাষ্ট

ষ্ট্রীট থানা অঞ্চলে নিহত হলেন সোমেন মিত্র গোষ্ঠীর অসীম দাস, আততায়ী সুব্রত মুখার্জী গোষ্ঠী। এন্টালি থানায় নিহত শক্তিপদ চক্রবর্তী, সুব্রত মুখার্জী গোষ্ঠীর আততায়ী সোমেন মিত্র গোষ্ঠী। ৪.২.৮০ নারকেলডাঙ্গা থানা নিহত-তারক রায়, প্রদীপ ঘোষ গোষ্ঠী, আততায়ী অজিত পাঁজা গোষ্ঠী। মানিকতলা থানা - ১৩.৩.৮০-নিহত - বসন্ত সরদার, হেমেন মণ্ডল গোষ্ঠী, আততায়ী গৌর দাস গোষ্ঠী। এন্টালি থানা - ৫.৫.৮০, নিহত-স্বপন দাস, সোমেন মিত্র গোষ্ঠী, আততায়ী-সুব্রত মুখার্জী গোষ্ঠী। স্যার, এইভাবে এরা এই পশ্চিমবঙ্গে দিনের পর দিন গোষ্ঠীদ্বন্দ্ব চালিয়ে যাচ্ছে এবং পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার অবনতি ঘটাচ্ছে। স্যার, আপনি জানেন, কয়েক বছর আগে এরা এদের নিজেদের এম. এল. এ. চণ্ডিপদ মিত্রকে গুলি করে নিজেরাই মেরেছিল। সেদিন কাগজগুলিতে বড় বড় করে লেখা হ'ত যুক্তফ্রন্টের এক শরিক অন্য শরিককে মারছে। সেদিন ওরা এখানে সে সব কথা বলে খুব চিৎকার করতেন আর অপর দিকে নিজেরাই নিজেদের এম. এল. এ. দের খুন করলেন। স্যার, এদের অন্তঃপার্টি বিরোধের আরো নজির আমি দেখাই - বর্ধমানে ছাত্র অখিলেশকে ভাইস-চ্যান্সেলারের সামনেই গুলি করে মারা হল। সেখানে নুরুলের দলের সঙ্গে প্রদীপের দলের লড়াই-এর বলি হল এই ছাত্রটি। স্যার, যাদের দলের অবস্থা এই তাদের যদি লজ্জা থাকতো তাহলে তারা আজকে আর এখানে আইন-শৃঙ্খলার কথা বলতেন না। যারা নিজেরাই নিজেদের দলের লোককে খুন করছেন তাদের মুখে অন্ততঃ আইন শৃঙ্খলার কথা সাজে না। স্যার, এই কথা বলে, মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয়ের ব্যয়বরাদ্দের সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[4.30 – 4.40 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশমন্ত্রী আজকে যে পুলিশ বাজেট পেশ করেছেন সে বাজেটের বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে আমি প্রথমেই যে কথাটি বলতে চাই সেটি হচ্ছে, বামফ্রন্ট সরকারের বিগত ৮ বছরের রাজত্বে কংগ্রেসী আমলের মতোই পুলিশ বাজেট ক্রমাগত বেড়ে চলেছে। এই সময়ের মধ্যে পুলিশ বাজেট প্রায় তিন গুণ বেড়েছে। কিন্তু জনগণের রক্ত মন্থন করা অর্থ পুলিশের জন্য ব্যয় করা হচ্ছে কিন্তু জনগণ কোনো রিলিফ পাচ্ছে না। শান্তিশৃঙ্খলা রক্ষা করা, নাগরিক জীবনের নিরাপত্তার ব্যবস্থা করা, ইত্যাদি যা পুলিশের কাছে জনগণ আশা করে তা যেমন কংগ্রেস আমলে তারা পায়নি, তেমন বামফ্রন্ট আমলেও একই অবস্থা হচ্ছে। ক্রাইম ক্রমাগত বাড়ছে, সমাজ-বিরোধীদের কার্যকলাপ বাড়ছে, ডাকাতি বাড়ছে, রাহাজানি বাড়ছে। মুখ্যমন্ত্রী তাঁর বাজেট ভাষণে স্বীকার করেছেন খুন বেড়েছে। কিন্তু সঙ্গে সঙ্গে উনি বলেছেন, ডাকাতি কমেছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি ন্যাসনাল হাইওয়ে, ষ্টেট হাইওয়ে, সমস্ত হাইওয়েসগুলিতে ডাকাতি বাড়ছে, মারাত্মক মাত্রায় বাড়ছে। গত তিন বছরে ক্রাউডেড প্রাইভেট বাসের উপর, লোডেড লরী-স এর উপর ৬৬২টি ডাকাতি হয়েছে। ১৯৮৪ সালে ২২০টি ডাকাতি হয়েছে, ১৯৮৩ সালে ২৩২টি ডাকাতি হয়েছে, ১৯৮২ সালে ২০০ টি ডাকাতি হয়েছে। বিগত তিন মাসে ডাকাতির সংখ্যা আরো বেড়েছে। স্যার, আপনি শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন ১৯৮৪ সালের ডিসেম্বর মাস থেকে ১৯৮৫ সালের মার্চ মাস পর্যন্ত হাইওয়েস ডাকাতির ঘটনায় ১০জন ড্রাইভার এবং তাদের হেলপারদের খুন করা হয়েছে। কি মারাত্মক অবস্থা বুঝে দেখুন। আমরা জানি এ্যাকচুয়াল ক্রাইমের ১০ পারসেন্ট পুলিশের কাছে রেকর্ড থাকে। সেই ফিগারই এই রকম মারাত্মক। আজকে সমস্ত রকম অপরাধ মারাত্মকভাবে বাড়ছে। কিছুক্ষণ আগেই মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন এবং আমাদের বন্ধুবান্ধব মাননীয় সদস্য রবীন মণ্ডল বললেন, "এই সমাজে ক্রাইম বাড়বে"। আমিও বলি, হ্যাঁ বাড়বে, নিশ্চয়ই ক্রাইম বাড়বে, এই পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় শোষণ যত বাড়বে মানুষ তত বঞ্চিত হবে, অভাব-অনটন বাড়বে, আয়ের বৈষম্য বাড়বে, ফলে অভাবগ্রস্ত মানুষ অপরাধ করবে ক্রাইম বাড়বে। একথা আমরা সকলেই জানি। কিন্তু যাঁরা বাম-পন্থী দৃষ্টিভঙ্গী নিয়ে বিপ্লবী দৃষ্টিভঙ্গী নিয়ে চলেন তাঁরা এই রকম একটা [illegible] আউট-লুক নিয়ে চলবেন? তাঁদের দৃষ্টিভঙ্গী এই রকম

হবে যে, এই পরিণতি অনিবার্য, সুতরাং একে মেনে নিতে হবে? সমাজবিরোধী কার্যকলাপে নাগরিক জীবন ভরে যাবে? এই যদি দৃষ্টিভঙ্গী হয় তাহলে এই দৃষ্টিভঙ্গীর সাহায্যে কায়েমী স্বার্থের কণ্ঠকেই ইনভালজ করা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা ফ্যাট্যালিসটিক আউটলুক।

ভারতবর্ষের অন্যান্য শ্রীমতি ইন্দিরা গান্ধী রাজ্যের সঙ্গে পশ্চিমবাংলার তুলনা করা হচ্ছে। তাঁরা তো চিহ্নিত পুঁজবাদী দল, পুঁজিপতিদের স্বার্থে তাঁরা রাজ্য পরিচালনা করেন, ফলে তাঁদের রাজ্যে আইন-শৃঙ্খলার অবনতি ঘটে। কিন্তু এঁরা তো বিপ্লব করতে চান, এঁরা সব সময়ে একটা কথা বলেন,'বিপ্লব হলেই সব সমস্যার সমাধান হয়ে যাবে। বিপ্লবের আগে কিছু হবে না। আমি এঁদের জিজ্ঞাসা করি, এই যদি অবস্থা হয় তাহলে বিপ্লব করবেন কি করে? কাকে নিয়ে বিপ্লব করবেন, পিপুলকে নিয়ে করবেন? পিপুলকে নিয়ে বিপ্লব করতে গেলে বিপ্লবের পরিপূরক উন্নত রুচি, সংস্কৃতি, নীতি, নৈতিক মূল্যবোধ ইত্যাদির আধারের উপর দাঁড়িয়ে বিপ্লব করতে হবে। উন্নত চরিত্রের আধারের উপর দাঁড়িয়ে সংগ্রামের মধ্যে দিয়ে বিপ্লব হয়। এ রকম একটা ফ্যাট্যালিসটিক আউটলুক-এর মধ্যে দিয়ে হয় না। এঁরা নিজেদের বাম-পন্থী দল বলছেন, সুতরাং ঐ পুঁজিবাদী দলগুলির সঙ্গে, বিশেষ করে কংগ্রেসের সংগে তো তাঁদের কিছু পার্থক্য থাকবে, মৌলিক পার্থক্য থাকবে? আমি বলতে পারি এঁদের আমলের আগে পশ্চিমবাংলা বাম-পন্থী আন্দোলনের গণ-আন্দোলনের পীঠস্থান ছিল, কখনোই বিহারের মত পশ্চিমবাংলায় ক্রাইম ছিল না।

ইউ.পির মতো ক্রাইম ছিল না। স্বাধীনতা আন্দোলনের সুরু থেকে বামপন্থী আন্দোলনের, গণতান্ত্রিক আন্দোলনের পীঠস্থান ছিল, উন্নত নীতির নৈতিক মূল্যবোধের স্থান ছিল। অন্যান্য ষ্টেটে যেভাবে ক্রাইম বেড়েছে সেইভাবে পশ্চিমবাংলায় ক্রাইম বাড়তে পারেনি। কিন্তু ট্রাজেডি হচ্ছে, সেই মূল্যবোধ ধূলিসাৎ হয়ে গেছে, ক্রাইম আরোও বাড়ছে এবং প্রায় কমপিটিসানে বিহার, ইউ. পি.র কাছাকাছি নিয়ে যাচ্ছেন। এখানে রবীনবাবু ভাবাবেগে বক্তৃতা দিলেন। তিনি বললেন, বামফ্রন্টের নেতৃত্বে চাষী, মজুর এবং মেহনতী মানুষদের আন্দোলনকে এগিয়ে নিয়ে যাচ্ছি অত্যাচার এবং শোষনের বিরুদ্ধে। মাননীয় রবীনবাবুর এই ভাবাবেগকে আমি অভিনন্দন জানাই। কিন্তু তাঁর এই ভাবাবেগের সঙ্গে সঙ্গতি রেখে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী পুলিশ দপ্তর পরিচালনা করছেন কি ? what is the attitude of this government against their legitimate demodratic movement.

ন্যায়সঙ্গত গণ-আন্দোলনের ক্ষেত্রে এই সরকারের দৃষ্টিভঙ্গী কি ? পুলিশের দৃষ্টি-ভঙ্গী কি? কোন মৌলিক পার্থক্য আছে? বামফ্রন্ট সরকারের আমলে কংগ্রেস রাজত্বের মতন গণ-আন্দোলনেরউপর পুলিশ-বাহিনীর অত্যাচার নেমে আসছে না? দমন-পীড়ন নেমে আসছে না? কি বলছে ইতিহাস? মরিচঝাঁপির কথা কতবার বলবো। বিদ্যুৎ শ্রমিকদের উপর আক্রমনের কথা কতবার বলবো। পোর্ট শ্রমিকদের ধর্মঘটের ক্ষেত্রে, ডক শ্রমিকদের ধর্মঘটের ক্ষেত্রে তাদের গুলি করে হত্যা করেছে। করেনি? ১৯৮৩ সালে বাস-ট্রাম অবরোধ আন্দোলনের ক্ষেত্রে এই বামফ্রন্ট সরকার পুলিশ ব্যবহার করেনি? পুলিশ বাহিনীর সাথে সমাজ-বিরোধী ঠাঙারে বাহিনী নামিয়ে ঐ আন্দোলনকে দমন করতে নামেনি? জুনিয়র ডাক্তারদের ঐতিহ্যপূর্ণ আন্দোলন যা কিনা নিজেদের ব্যক্তিগত বেতন বা নিজেদের সুবিধার জন্য আন্দোলন করেনি যারা রোগীদের সুবিধার্থে, চিকিৎসার সুবিধার্থে উন্নত নীতির নৈতিক মূল্যবোধের উপর দাঁড়িয়ে আন্দোলন করছিলেন সেই জুনিয়ার ডাক্তারদের আন্দোলনকে পুলিশ দিয়ে এবং আপনাদের ঠাঙারে বাহিনী নামিয়ে সেই আন্দোলনকে দমন করতে যান নি? এর থেকে দুঃখের বিষয় আর কিছু নেই। রেলের ভাড়ার বিরুদ্ধে, কেন্দ্রের জনবিরোধী রেল বাজেটের বিরুদ্ধে যে আন্দোলন চলছে - আপনারাই আন্দোলনের কথা বলেছেন - সেই রেল ভাড়ার বিরুদ্ধে মাশুল বৃদ্ধির বিরুদ্ধে আজকে যখন আন্দোলন করছি - গত ১৫ই এপ্রিল ৮টি দলের নেতৃত্বে

যে আন্দোলন চলছে - আপনারই পুলিশ সেখানে গিয়ে আন্দোলনকারীদের লাঠি চালায়নি? গুলি চালায়নি? টিয়ার গ্যাস চালায়নি? মাননীয় রবীনবাবুকে জিজ্ঞাসা করি, এটা কি বিপ্লবের সহায়ক, গণ-আন্দোলনকে কি সাহায্য করছে ?যারা বিপ্লবের স্বপ্ন দেখে তাদের কি এই দৃষ্টি ভঙ্গী। স্বরাষ্ট্রমন্ত্রী কি এই দৃষ্টিভঙ্গী নিয়ে বিপ্লবকে এগিয়ে নিয়ে যাবেন, এর দ্বারা কি গণ-আন্দোলন শক্তিশালী হবে? গণ-আন্দোলনকে মেরে দেওয়া হয়েছে। আমার কথার মধ্যে একটু ঝাঁঝ এসে যাচ্ছে, আমি দুঃখের সঙ্গে জানাতে চাই, কংগ্রেস সরকারের আমলে জনবিরোধী যে স্বরাষ্ট্রনীতি, পুলিশ দপ্তরে তাঁরা যেভাবে পরিচালনা করেছেন আজকে বামফ্রন্ট সরকারের সঙ্গে তাঁদের তারতম্য কোথায়? পার্থক্য কোথায়-আপনারা বিচার করুন। মাননীয় পুলিশমন্ত্রী তিনি পুলিশের দৃষ্টিভঙ্গীর কথা বলেছেন এবং তাদের সঙ্গে জনসংযোগের কথা বলেছেন। কিন্তু আমরা কি দেখছি? পুলিশের হাই-হ্যাণ্ডনেস কিভাবে বেড়ে যাচ্ছে, পুলিশের কি আচরণ সেই ব্যাপারে আমি দু-একটি কথা বলবো, ১২মার্চ নর্থ বেঙ্গলের আলিপুরদুয়ারে রাত্রি সাড়ে ৯টার সময়ে ডাকাতি হয়ে গেল। সমস্ত লোকজনের বাড়ী থেকে লুঠ করে নিয়ে গেল। এর এক ফার্লং দূরে পুলিশ ফাঁড়ি। ডাকাতির ১ ঘন্টা বাদে পুলিশ ঘটনাস্থলে এল। যারা স্বাভাবিকভাবে স্বতঃস্ফূর্ত প্রতিবাদ জানিয়েছিল সেই সমস্ত জনগণের উপর, নিরাপরাধ লোকেদের উপর পুলিশ গুলি চালালো এবং এরফলে ৩ জনের জীবন চলে গেল এবং ১০ জন মারাত্মকভাবে আহত হল। আপনার পুলিশের এই প্রো-পিপিল এ্যাটিচুড ? দুর্গাপুরে কি হলো? ঐ সমস্ত যারা সিনেমার টিকিটের ব্ল্যাক করে সেই চক্র এবং ঐ সিনেমার মালিক এবং পুলিশ যারা নিজেদের মধ্যে টাকা ভাগাভাগি করে তারা একত্রে ছাত্রদের উপর হলের ছাদ থেকে ইট-পাটকেল ছুঁড়ে মেরেছিল। কারণ ছাত্ররা এই ব্যাপারে প্রতিবাদ জানিয়েছিল। এই ঘটনা ঘটেছিল ১৯৮২ সালে আর আর একটি ঘটনা ঘটলো এই বছরের ২২ মার্চ। ১৭ রাউণ্ড গুলি চালিয়ে ২টি নিরীহ ছাত্রের জীবন চলে গেল।

**[4.40 – 4.50 p.m.]**

শিক্ষক আহত হল, কত ছাত্র আহত হল, এই আপনার পুলিশ? মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এগুলি বিচার করার প্রশ্ন। আজকে পুলিশ, যে পুলিশ কাষ্টোডিয়ান অফ ল এ্যাণ্ড অর্ডার যে আইনের শাসন করবে সে নিজে আপনার চোখের সামনে আইন লংঘন করছে। আপনি কি পুলিশের দৃষ্টিভঙ্গীর পরিবর্তন করতে পেরেছেন? কলোনিয়াল হেরিটেজ সাম্রাজ্যবাদের যুগে ঔপনিবেশিক যুগে পুলিশ যে ভাবে মারধোর অত্যাচার করতো সেই রকম মারাত্মকভাবে আজও পুলিশ মানুষকে পিটিয়ে হত্যা করছে, কংগ্রেস আমলেও করেছে, আপনার আমলেও করেছে। ১৯৮২ সালে ৪ জনকে ১৯৮৩ সালে ৩ জনকে এবং ১৯৮৪ সালে ২ জনকে পিটিয়ে হত্যা করেছে । এমন কি জেলে হাজতে পিটিয়ে মেরে তাকে কোর্টে হাজির করাহয়েছে ঐ কোর্টে যখন হাজির হয়েছে তখন দেখা গেছে সে মৃত, পরাধীনতার যুগেও এই জিনিষ হয়নি। আজকে এইগুলি বিচারের প্রশ্ন। কোন দিক থেকে কোন রকম সাহায্য হচ্ছে না। আপনি বলছেন গরীব চাষীদের স্বার্থে পুলিশ কাজ করবে, কার্য্যত কি হল? আজকে কুলতলিতে যে কাণ্ড করল আপনি জানেন ঐ কুলতলিতে জনরোষে দুজন মারা যাওয়ার পরে আজ আড়াই মাস ধরে সন্ত্রাষ চলেছিল চাষী এবং ক্ষেত মজুরদের অত্যাচার হয়েছিল। ২ জন নাবালিকাকে রেপ করা হয়েছিল কংগ্রেসীরা রেপ করেছিল, যারা রেপ করেছিল আজও সেইসব আসামীদের এ্যারেষ্ট করা হয় নি, আজও সেখানে পুলিশ ক্যাম্প করেও সন্ত্রাস চলছে। কুলতলি থানার যিনি সেকেণ্ড অফিসার, হি ইজ আণ্ডার ট্রান্সফার অর্ডার, দীর্ঘদিন ধরে ট্রান্সফার অর্ডার থাকা সত্ত্বেও আজও সেখানে তিনি ছড়ি ঘুরিয়ে যাচ্ছেন, তাঁর অন্যায় কার্য্যকলাপ চালিয়ে যাচ্ছেন। কোথায় এ্যাডমিনিষ্ট্রেশন, কোথায় শৃঙ্খলা। এই সমস্ত চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীমহাশয় তাঁর ভাষণে সাজেশান দেবার কথা বলেছেন, তিনি বলেছেন মাননীয় সদস্যরা যদি কোন সাজেশান দেন সেটা গ্রহণ যোগ্য হলে তা গ্রহণ করা হবে, সাজেশান যখন চেয়েছেন তখন আমি বলি যে পুলিশের এই যে কলোনিয়াল হেরিটেজএই ব্যাপারে একটা পরিষ্কার ইনসট্রাকসান দিন এই

যে থার্ড ডিগ্রী মেজার এটা বন্ধ রাখতে হবে। আইনের শাসনের কথা বলছেন, বিচারাধীন বন্দীদের উপর পুলিশ হাজতে, জেল হাজতে কোন অত্যাচার চলবে না। অভিযুক্তদের অপরাধ যতক্ষণ না প্রমাণিত হচ্ছে ততক্ষণ কোন শাস্তি দেবার দরকার নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি সেটা হচ্ছে আমরা জানি যে বিভিন্ন ক্ষেত্রে ওয়ারেন্ট না থাকলেও এ্যারেষ্ট করা হয়, এটাও আইনের মধ্যে কোথাও লেখা নেই। এগুলি যাতে অবিলম্বে বন্ধ হয়।

সর্বশেষে আমি যে কথা বলতে চাই - যথার্থই বামপন্থী বলে যদি নিজেদের পরিচয়ই দেন, গণতন্ত্রের প্রতি যদি নূন্যতম মর্যাদাবোধ থেকে থাকে, তাহলে বলুন যে, শ্রমিক, চাষী, মেহনতী মানুষের গণতান্ত্রিক আন্দোলনে পুলিশী হস্তক্ষেপ করবেন না, দমন পীড়ন করবেন না। এ ক্ষেত্রে যে ডাইরেকশন, ইনষ্ট্রাকশন যুক্তফ্রন্টের আমলে ছিল, সেটা আপনারা পালন করছেন না। ১৯৬৭ থেকে ১৯৬৯ পর্যন্ত এস. ইউ. সি গভর্ণমেন্টে ছিল, তখন সেই গভর্ণমেন্ট যে পলিসি ডিক্লেয়ার করেছিলেন, তাতে বলা হয়েছিল - পুলিশ শুড নট ইনটারফেয়ার ইন লেজিটিমেট ডেমোক্র্যাটিক মুভমেন্ট। সেই ঘোষণার ফলে যুক্তফ্রন্ট সরকারের আমলে গোটা পশ্চিমবাংলায় গণতন্ত্র কতটা মজবুত, কতটা শক্তিশালী হয়েছিল? দুর্ভাগ্যের বিষয়, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর সেই নীতি পালিত হচ্ছে না। আজকে গণতন্ত্রের প্রতি মর্যাদা দিতে চান, সত্যি সত্যিই যদি রবীনবাবু এখানে যেসব কথা বলে গেলেন তার সঙ্গে যদি ভ্রষ্টাচার না করতে চান, তাহলে ঐ নীতি ঘোষণা করুন।। এইকথা বলে বাজেট বরাদ্দের বিরোধীতা করে বক্তব্য শেষ করলাম।

**শ্রী মতীশ রায় :** মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী পুলিশ দপ্তরের ব্যয়-বরাদ্দের যে দাবী পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। এখানে বিরোধীদলের বন্ধুরা কিছু অভিযোগ এনেছেন যে, পশ্চিমবাংলায় পুলিশ-প্রশাসন যথাযথবাবে দায়িত্ব পালন করছে না। কিন্তু আমাদের মনে রাখতে হবে যে পুলিশ এই সমাজেরই একটি অঙ্গ। পুলিশ বিভাগে যাঁরা কাজ করেন তাঁরা সমাজের বাইরের লোক নন। কিন্তু পশ্চিমবঙ্গের অতীত দিনে পুলিশ যে মনোভাব নিয়ে সরকারের নির্দেশগুলি পালন করতেন, বর্তমানে সেই নির্দেশ পালনের ক্ষেত্রে সামগ্রিকভাবে আমরা দেখছি, এবং যেকথা স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রী উল্লেখ করেছেন, তাঁদের উপর যেসব দায়িত্ব দেওয়া হচ্ছে, আজকে তাঁরা সেটা সততার সাথে এবং যোগ্যতার সাথে পালন করবার চেষ্টা করছেন। এ-ক্ষেত্রে আজকে তাঁরা সমগ্র ভারতবর্ষের সামনে একটা দৃষ্টান্ত স্থাপন করেছেন। এটা হচ্ছে পশ্চিমবাংলার পুলিশের একটা উজ্জ্বল দিক। অন্যদিকে, পুলিশের মধ্যে একটা অংশ আছে, যে কথা মাননীয় মুখ্যমন্ত্রী বিধানসভায় বার বার বলেছেন, যারা বড়লোক, জোতদার, কালোবাজারীদের স্বার্থে কাজ করেন। সমাজের প্রতি তাদের যে দায়িত্ব আছে সেটা তারা পালন করেন না। আগামী দিনে এই কাজটা যাতে বন্ধ করতে পারি, সেইজন্য প্রাশাসনিক স্তরে সেই ব্যবস্থা গ্রহণ করবার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী বার বার বলেছেন, আমরাও সেই চেষ্টা চালিয়ে যাচ্ছি। বিগত ৭ বছরের পুলিশ প্রশাসন সম্পর্কে বিরোধী বন্ধুরা অনেক কথা বলেছেন। আমি গণতান্ত্রিক আন্দোলন অর্থাৎ চাষী মজুরদের যে আন্দোলন পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে হচ্ছে, আমি সুন্দরবনের কথা বলছি, যেখানে আমাদের কৃষক সংগঠন আছে, সেখানে ৩০ হাজার কর্মীর বিরুদ্ধে পুলিশ কেস হয়েছে। তা সত্ত্বেও মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানিয়ে একটি বিশেষ ঘটনার বিষয় এখানে তুলে ধরছি, যে ঘটনা ঘটে গেল মাত্র কয়েকদিন আগে পার্বতীপুর গ্রামে। পুলিশ সেখানে হাইকোর্টের আদেশনামার নাম করে নিরীহ গ্রামবাসীর উপর গুলি চালিয়ে একজনকে খুন করেছে। এ-ব্যাপারে ইতিপূর্বে সভার দৃষ্টি আকর্ষণ করেছি এবং মুখ্যমন্ত্রীও সেই দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের জবাব দিয়েছেন এবং তিনি জানিয়েছেন যে, দুইজন পুলিশ অফিসারকে সাময়িকভাবে স্যাসপেণ্ড করা হয়েছে। কিন্তু পুলিশের মধ্যে এই ধরণের মনোভাবের লোক অনেক ছড়িয়ে ছিটিয়ে আছে, যাদের কাজ হচ্ছে জোতদার, জমিদার, কালো বাজারীদের স্বার্থ রক্ষা করা। আমরা তাদের বিরোধীতা করি এবং গাঁয়ের সেই লোকগুলিকে সমর্থন

করি। পার্বতীপুরের যে ঘটনা - কৃষকেরা গায়ের রক্ত জল করে বাঁধ দিয়ে যেখানে চাষ করেছিলেন, সেখানে বাঁধ কেটে দিয়ে সেইসব জমিতে নোনাজল ঢুকিয়ে দেওয়া হলো। স্বাভাবিকভাবেই গাঁয়ের মানুষজন এই কাজে বাধা দিয়েছেন। পুলিশ সেখানে বিনা কারণে গুলি চালিয়েছে হাইকোর্টের আদেশ কার্যকরী করবার নাম করে। এই ধরণের ঘটনা পশ্চিমবাংলার অনেক জায়গায়ই হচ্ছে। তবে এই পুলিশ প্রশাসনকে একদিনে পাল্টানো যাবে না। পাল্টানো যাবে না এই কারণে যে, ভারতবর্ষের বর্তমান সাংবিধানিক কাঠামোর মধ্যে সেটা সম্ভব নয়। এখানে এস. ইউ. সি.র মাননীয় সদস্য বললেন যে, পুলিশ গণতান্ত্রিক পথে যেতে পারেন নি। আজকে তাঁরা যদি মনে প্রাণে বিশ্বাস করেন, যেখানে হাইকোর্টের আদেশ বলে পুলিশকে এইরকম কাজে বাধ্য করা হয়, তাহলে ভারতবর্ষের সংবিধানকে ভেঙ্গে দেবার জন্য সংগঠিতভাবে আন্দোলন শুরু করুন।

**[4.50 – 5.00 p.m.]**

সেই কাজটা করলেন না। বিধানসভায় এসে চটকদারী কথা বললেন যে পুলিশ এই কাজ করে গণতন্ত্রকে হত্যা করেছে। সেই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই কথা বলতে চাই- পশ্চিমবাংলা তো একটা অঙ্গ রাজ্য - এই পুলিশ সম্বন্ধে - এটা আমার কথা নয়, ভারতবর্ষের একজন খ্যাতনামা বিচারপতি জাসটিস মোল্লা পুলিশকে বলেছেন, পুলিশ হলো লাইসেন্স হোল্ডার গ্যাংস্টার। কেন তিনি এই কথা বলেছেন? বর্তমান সামাজিক কাঠামোর কথা চিন্তা করে, সামাজিক আইনের মধ্যে পুলিশে যে সুযোগ-সুবিধা আছে তার কথা চিন্তা করে তিনি এই উক্তি করেছেন। আজকে এখানে কংগ্রেসী বন্ধুরা খুনের কথা বলছেন, পুলিশের দুর্নীতির কথা বলছেন। কয়েক মাস আগের ঘটনা, উত্তরপ্রদেশে কি হয়েছে? সেখানে মুখ্যমন্ত্রী থেকে সুরু করে আই.জি পর্যন্ত দুর্নীতি পরায়ন। কানপুরে পুলিশের বিরুদ্ধে অভিযোগ হচ্ছে একজন পুলিশ অফিসার আই. জি. থাকাকালীন তার চাকুরী জীবনে অন ডিউটিতে ৮-১০টি ডাকাতি করেছে এবং সরকারী মালখানা থেকে অস্ত্র নিয়ে ব্যবহার করেছে। তা ছাড়াও সে ৪-৫টি মহিলার উপর বলাৎকার করেছে। এই হ'ল উত্তরপ্রদেশের পুলিশ প্রশাসনের চেহারা। এছাড়াও কত খুন হয়েছে সেখানে এবং অনুন্নত শ্রেণীর উপর, নিরীহ মানুষের উপর অত্যাচার হয়েছে তার হিসেব নেই। কিন্তু সেই জায়গায় পশ্চিমবাংলায় এই ঘটনা ঘটে নি। এই ব্যাপারে আশঙ্কার কোন কারণ নেই। পুলিশ প্রশাসন যাতে আরো উন্নত স্তরে নিয়ে যাওয়া যায়.তার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাবো। আজকে থানাগুলির অবস্থা একটু খারাপ হয়ে পড়েছে। মফস্বল এলাকায় থানাগুলির যা চেহারা সেটা পুনর্গঠন করা দরকার। কলিকাতার আশে-পাশের জেলা গুলিতে এবং সীমান্ত এলাকায় যে সমস্ত থানা আছে সেইগুলির পুনর্গঠন করা দরকার আছে। আগে রাহাজানি, চুরি ডাকাতি নির্দিষ্ট প্রশাসনের মধ্যে সীমাবদ্ধ ছিল। আজকে যদি সেই ঘটনার পুংখানুপুংখভাবে তদন্ত করা হয় তাহলে দেখা যাবে সেই ঘটনার যারা অপরাধী তাদের সাথে শিক্ষিত মাথার সংযোগ আছে, বুদ্ধিজীবী মানুষের যোগাযোগ আছে রাজনৈতিক মানুষের যোগাযোগ আছে। সেইজন্য আজকে পুলিশকে অনেক কষ্ট করে সেই কাজগুলি করতে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয় তা সত্ত্বেও আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করবো পুলিশের মধ্যে যেসব উগ্রমনোভাবাপন্ন লোক আছে তাদের বিরুদ্ধে যেন ব্যবস্থা গ্রহণ করা হয়। বাসন্তীর ঘটনার ব্যাপারে তিনি যে কাজ করেছেন তার জন্য তাঁকে অভিনন্দন জানাই। স্যার, আমার কাছে খবর আছে ডি. এস. পি, ক্রাইম এই ঘটনার ব্যাপারে তিনিই সব চেয়ে বেশী দায়ী। এই ঘটনার পরিপ্রেক্ষিতে গুলি চালানো কতখানি অধিকার আছে সেই সম্বন্ধে একটা পুর্নাঙ্গ তদন্ত করে দেখা দরকার। যে সমস্ত পুলিশ গুলি চালিয়েছে তার্দের বিরুদ্ধে হাইকোর্টে ১৯৮৪ সালের ১৭ই সেপ্টেম্বর মামলা রুজু হয় বেং সেখানে জাসটিস অমিতাভ দত্ত ইনজাংসান খারিজ করে দিয়েছেন। যদি এটা সত্য হয়, যে পুলিশ অফিসার গুলি চালানোর জন্য দায়ী তার বিরুদ্ধে মামলা আনার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

এই ঘটনার জন্য যারা নিহত হয়েছেন বা আহত হয়েছেন তাদের পরিবারবর্গকে ক্ষতিপূরণ দেবার জন্য আবেদন জানাচ্ছি। পুলিশ দপ্তরকে যদি সঠিকভাবে মজবুত করতে হয় তাহলে বিচার দপ্তর এবং স্বাস্থ্য দপ্তরের একটা বিরাট ভূমিকা আছে। কারণ যে সমস্ত মানুষ খুন হয়, ডাকাতিতে যে সমস্ত মানুষ খুন হয়, রাস্তা-ঘাটে যে সমস্ত মানুষ খুন হয় তাদের পোষ্টমর্টেম রিপোর্টে, ফরেনসিক রিপোর্ট সময় মত আদালতে যায় না। স্বাস্থ্য দপ্তরের যে সমস্ত অফিসার এর দায়িত্বে থাকেন তাঁদের গাফিলতির ফলে সেই রিপোর্ট পেতে দেরী হয় এবং পুলিশ প্রশাসনের সেই ব্যাপারে তদন্ত করতে যথেষ্ট বিলম্ব হয়ে যায়।

এই কাজটা যাতে বিভিন্ন দপ্তরের মধ্যে সমন্বয়'এর মধ্যে দিয়ে হতে পারে, অর্থাৎ স্বরাষ্ট্র দপ্তরের সাথে স্বাস্থ্য দপ্তরের এবং বিচার বিভাগের উপযুক্ত সম্পর্ক থাকে, সেদিকে লক্ষ্য রাখা দরকার। আমরা কিছু কিছু ঘটনার কথা জানি। আমাদের প্রচলিত আইনে খুনের মামলায় পি. পি. কে বারবার করেই তদন্তকারী অফিসারের কাছে ছুটতে হয়। কারণ তাঁরা সময় মত তাঁদের অভিমত দিতে পারেন না, বিচার বিলম্বিত হয়ে যায়। আমাদের ভারতীয় দণ্ডবিধিতে ফৌজদারী আইনের যে সংশোধন করা হয়েছে, তাতে ৯০ দিনের মধ্যে যদি আসামীর বিরুদ্ধে চার্জসীট না দেওয়া যায়, তাহলে আসামীকে বিচারক জামিন দিতে পারেন। আসামীরা সংশোধিত আইনের সেই সুযোগ গ্রহণ করছে। সেজন্য আমি বলতে চাই যে, স্বাস্থ্য এবং বিচার দপ্তরের মধ্যে উপযুক্ত সমন্বয় থাকা দরকার। অপরাধীদের শায়েস্তা করতে গেলে এটা আমাদের করতে হবে। আমাদের কংগ্রেসী বন্ধু মাননীয় ডঃ শিশির বসু কয়েকদিন আগে বাজেট বক্তৃতা প্রসঙ্গে বলেছিলেন যে, যেকোন কাজের ভেতরে একটা মোটিভ থাকা দরকার। আমাদের রাজ্য সরকার এবং পুলিশ প্রশাসনের ভেতরে মোটিভ আছে। ওঁদের সাথে আমাদের তফাৎ আছে। ওঁরা যখন ক্ষমতায় ছিলেন, তখন ওঁদের মোটিভ ছিল বড়লোকদের স্বার্থকে রক্ষা করা, মিল মালিকদের স্বার্থকে রক্ষা করা, জোতদারদের স্বার্থকে রক্ষা করা এবং গরীব মানুষদের অত্যাচারের মধ্যে ফেলে দেওয়া। আমাদের বামফ্রন্ট সরকারের মোটিভ হচ্ছে যারা শোষিত, যারা বঞ্চিত, যারা চিরদিন দুঃখ পেয়ে আসছেন, সমাজ ব্যবস্থার দ্বারা অত্যাচারিত হচ্ছেন, তাঁদের রক্ষা করা এবং পুলিশ প্রশাসনকে সেই জায়গায় ব্যবহার করা। সেই জন্য চিন্তা এবং আদর্শগত দিক থেকে আমাদের মূলগত পার্থক্য আছে। অপরাধী সমাজে আছেই। কারণ শ্রেণী বিভক্ত সমাজে মানুষের ন্যূনতম চাহিদা এই সমাজ ব্যবস্থার মধ্যে দিয়ে আমরা পূরণ করতে পারিনি এবং না পারার জন্য কারা দায়ী? ১৯৪৭ সাল থেকে গোটা ভারতবর্ষের বুকে যাঁরা ক্ষমতায় বসে আছেন, সমস্ত ক্ষমতা যাঁরা কুক্ষিগত করে রেখেছেন, তাঁরাই এর জন্য দায়ী। তাঁরা হচ্ছেন ঐ কেন্দ্রের কংগ্রেসী সরকার। আমরা একদিন বিধানসভায় বলেছিলাম যে, ইন্দিরা গান্ধী ক্ষমতায় আসার পর গোটা কংগ্রেস দল হয়ে গেছে একটা গুণ্ডার দল, চোরাকারবারীদের দল। ওঁরা প্রতিবাদ করেছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সংবাদপত্রে একটা খবর বেরিয়েছে, তা থেকে সামান্য একটা অংশ উল্লেখ করছি। 'দি টেলিগ্রাফ' পত্রিকায় সংবাদটি বেরিয়েছে — মহারাষ্ট্র গ্যাংষ্টারের একটা সংবাদ। এটা কাদের? কর্পোরেশন ইলেকশানে সেই গ্যাংষ্টার প্রার্থী হয়েছে। তাদের পাঁচতারার হোটেলে একটা ভোজসভার আয়োজন হয়। সেখানে মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী নিজে উপস্থিত ছিলেন এবং সেই ভোজসভায় সাংবাদিকরা তাঁকে জিজ্ঞাসা করেছিলেন যে এখানে মাফিয়া গ্যাংয়ের যারা নেতা, যাদের দিয়ে গোটা বোম্বাই শহরকে সমাজের একটা ক্ষত চিহ্ন হিসাবে চিহ্নিত করা হয়েছে, তাদেরকে নিয়ে বোম্বাই কর্পোরেশানের যে নির্বাচন হচ্ছে, এটা কি করে সম্ভব? তিনি বললেন যে, আমি মনে করি এই মাফিয়া গ্যাংয়ের যারা প্রার্থী, জনসাধারণ তাদের ভোট দেবেন না নিশ্চয়ই। সাংবাদিকরা তখন তাঁকে প্রশ্ন করেছিলেন, এদের সবাই তো কংগ্রেস দলের মনোনীত প্রার্থী। এই ব্যাপারে আপনাদের বক্তব্য কি? বক্তব্য ওঁদের আছে, আমি তা আপনার মাধ্যমে এখানে উল্লেখ করতে চাই। আইন-শৃঙ্খলার প্রশ্নে বলতে চাই - ওঁদের রাজত্বে আমরা তো অবস্থা দেখেছিলাম। আমরা বামফ্রন্টের আমলে ওঁদের মধ্যে অবস্থা কি রকম তাও

দেখছি। আমাদের বামফ্রন্টের মধ্যে নিজেদের মধ্যে বিরোধ হয়ে কোন লোক খুন হয় নি। কিন্তু ওঁদের নিজেদের দলীয় বিরোধের ফলে অনেকেই খুন হয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর জবাবী ভাষণে নিশ্চয়ই সেই কথা বলবেন? কংগ্রেস কর্মীরা নিজেদের মধ্যে বিরোধের ফলে গত ৭ বছরে কতগুলি খুনের ঘটনা ঘটেছে। সিদ্ধার্থ রায় যখন এখানে মুখ্যমন্ত্রী ছিলেন তখনই এই বিধানসভার সদস্য চণ্ডী মিত্র ওঁদেরই হাতে খুন হয়েছিলেন।

**[5.00 – 5.10 p.m.]**

এদের কথা শুনে মনে হচ্ছে ভুতের মুখে রামনাম শোভা পায় না, কংগ্রেসী সদস্যদের তরফ থেকে বামফ্রন্ট সরকারের কার্যকলাপে পুলিশী ব্যবস্থার সমালোচনা শোভা পায় না। আমরা যে আদর্শে বিশ্বাস করি তাতে পুলিশী প্রশাসনকে উন্নত স্তরে নিয়ে যাবার জন্য পুলিশের দুর্নীতি, স্বেচ্ছাচারিতা এবং অত্যাচরকে দমন করতে চাই। এরজন্য মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী যে সজাগ দৃষ্টিভঙ্গী পুলিশী প্রশাসন স্তরে নিয়েছেন তারজন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এই কথা বলে আমরা এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অফ অর্ডার মাননীয় বিধানসভার সদস্য শ্রী মতীশ রায় তার বক্তৃতা দেবার সময়ে কংগ্রেসীদের গুণ্ডা, চোর বলেছেন। এই কথাগুলি আন পার্লামেন্টারী, এর বিরুদ্ধে মামলা আনা যেতে পারে, এটা বলা যায় না।

**মিঃ ডেপুটী স্পীকার :** There is no point of order. Mr. Bapuli please sit down.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী আমাদের যে বাজেট ১৯৮৫-৮৬ সালের জন্য এখানে রেখেছেন তার বিরোধীতা করে আমি কয়েকটি কথা হাউসের সামনে তুলে ধরতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা কাটমোশানের প্রথম পাতায় বলেছি পূর্ববর্তী সরকারের পুলিশ খাতে ব্যয় বৃদ্ধি করার নীতি বর্জন করার জন্য বামফ্রন্টের শরীকদলগুলি বিগত দিনে আন্দোলন সোচ্চার হলেও বর্তমানে অনুরূপভাবে পুলিশী খাতে ব্যয় বৃদ্ধি ঘটেছে। ১৯৮৩-৮৫ সালে ১১২ কোটি ৭৫ লক্ষ টাকা পুলিশী খাতে বরাদ্দ ছিল, ১৯৮৪-৮৫ সালে ১৩১ কোটি ৩৯ লক্ষ টাকা ধরা হয়েছিল। এই পুলিশদের স্বার্থে সাপ্লিমেন্টারি বাজেটের মাধ্যমে আরো টাকা বাড়িয়ে দিলেন, বাড়িয়ে ৩ কোটি ৬৪ লক্ষ টাকা বরাদ্দ হয়েছিল। ১৯৮৫-৮৬ সালে সেটা বাড়িয়ে ১৩৬ কোটি ৩৭ লক্ষ টাকা করা হল। এর থেকে প্রমাণিত হচ্ছে পুলিশ খাতে যেভাবে বাড়াচ্ছেন তাতে পুলিশের দিক থেকে আপনারা কৃতিত্ব পাবেনই। আমরা দেখতে পাচ্ছি মাননীয় মুখমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী তার বাজেট পুস্তিকাতে ৫,৬,৭,৮ নং অনুচ্ছেদে বলেছেন পুলিশ এই বাধা বিপত্তি কঠোর হস্তে দমন করেছেন। কিন্তু আবার ৯নং অনুচ্ছেদে বলেছেন এবছর অবশ্য খুনের সংখ্যা সামান্য বৃদ্ধি পেয়েছে। ১৯৮০ সালে নথিভুক্ত দণ্ডনীয় অপরাধের সংখ্যা ছিল ৯১,৫৯১। এই নথিভুক্ত দণ্ডনীয় অপরাধকে আমরা লিগ্যাল টার্মস বলবো। কিন্তু এই নথিভুক্ত দণ্ডনীয় অপরাধের যে অপরাধগুলি নথিভুক্ত হয় না তার সংখ্যা অস্পষ্ট থেকে যাচ্ছে। ১৯৮৪ সালে এই নথিভুক্ত অপরাধের সংখ্যা কমে দাঁড়িয়েছে ৭৪ হাজার ১২৬ কিন্তু তার মধ্যে যেগুলি নথিভুক্ত নেই সেগুলি ধরা হয়নি। বিদ্যুতের তার চুরি একটা গভীর উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে, এটাকে কিছুতেই পুলিশ কন্ট্রোল করতে পারছে না। এখানে বলি পুলিশ সব কিছু করেছে কিন্তু বিদ্যুৎ দপ্তরের তার চুরি পুলিশ কন্ট্রোল করতে পারছে না।

আবার ১০এর প্যারায় দেখতে পাচ্ছি পুলিশ কায়েমি স্বার্থের সাথে হাত মেলান এটা থেকে দূরে সরাবার জন্য সরকার প্রচেষ্টা করছেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি বিধানসভা চলতে চলতেই আলিপুরদুয়ার, দূর্গাপুর বরানগর এবং বাসন্তিতে কি ঘটনা ঘটল। এর থেকে কি আমরা উপলব্ধি

করতে পারি না যে পুলিশ কায়েমি স্বার্থের সঙ্গে হাতে মিলিয়ে কাজ করছে। প্যারা ১১ তে বলা হয়েছে শাট্টা ও জুয়া খেলার বিরুদ্ধে পুলিশ ১০,৬৩৯৩ মামলা রুজু করেছে এবং ২৩,৯৪০ জনকে গ্রেপ্তার করেছে এবং ১০.২২ লক্ষ টাকা উদ্ধার করেছে। কিন্তু সারা পশ্চিমবাঙলায় সাট্টা ও জুয়া যেভাবে চলছে তাতে এই সম্পর্কে যে সংখ্যা দেওয়া হয়েছে তা খুবই নগন্য। হাওড়া জেলার গোলাবাড়িতে যে ঘটনা ঘটেছিল সেটা বিরল। সেটাকে বন্ধ করবার জন্য সরকারী কোন প্রচেষ্টা দেখি না। বরং দেখতে পাই প্রকাশ্য দিবালোকে এই ঘটনা চলছে।

মুখ্যমন্ত্রী বলেছেন মামলা করা হয়েছে ৭৪ হাজার ১২৬ টি তার মধ্যে চার্জশীট দেওয়া হয়েছে ৫৪,১৮১। তাহলে ২০ হাজার মামলার চার্জশীট দিতে পারেননি। এটা কি পুলিশের ব্যর্থতা নয়। এবং কেন যে তারা পারেন নি, সেই কৈফিয়ৎ আমরা দেখতে পাচ্ছি না। প্যারা ১২য় দেখতে পাচ্ছি গাড়ির সংখ্যা বাড়াবার জন্য ব্যবস্থা করা হয়েছে। গাড়ি বাড়ালেই কি সমস্যার সমাধান হবে। পুলিশ ফোর্স বাড়াবার ব্যবস্থা দেখছি না। অতএব সমস্যার সমাধান করতে গেলে আরো পুলিশ নিযুক্ত করা দরকার। প্যারা ১৩য় দেখতে পাচ্ছি পুলিশ সমিতিকে ট্রেড ইউনিয়ন করার রাইট দেওয়া হয়েচে। কিন্তু এর ফলে বিশৃঙ্খলা দেখা যাচ্ছে। পদস্থ অফিসারদের যে ভাবে অপদস্থ করা হচ্ছে সেই কথা কি তিনি জানেন না , বডিগার্ড লাইনের পদস্থ অফিসারদের যে ভাবে হেয় করা হয়েছিলসেই সব ঘটনার কথা কি তিনি জানেন না ? আমরা দেখছি এডুকেশান এ্যাণ্ড ট্রেনিং ইন পুলিশ ফোর্সের জন্য ৮৪-৮৫ সালে ১ কোটি ৪৫ লক্ষ ৬৩ হাজার ধরা হয়েছিল। সেখানে খরচা করলেন মাত্র ৯৭ লক্ষ টাকা। অতএব এই এডুকেশান এ্যাণ্ড ট্রেনিংয়ের উপর সরকার গুরুত্ব দিচ্ছেন না। সেখানে আমরা কোন ডিসিপ্লিন দেখতে পাচ্ছি না। ৮৫-৮৬ সালে হতাশার শূর দেখা দিয়েছে এবং মাত্র এর জন্য ১৮ লক্ষ টাকা ধরা হয়েছে। ক্রিমিন্যাল ইনভেষ্টিগেশান এবং ভিজিলেন্সের খাতে ৮১-৮২ সালে বরাদ্দ ছিল ২ কোটি ৮ লক্ষ ৭১ হাজার টাকা। ৮২-৮৩ সালে ২ কোটি ৩৫লক্ষ ২৫ হাজার টাকা, ৮৩-৮৪ সালে ২ কোটি ৬০ লক্ষ ৪০ হাজার টাকা, ৮৪-৮৫ সালে ৩ কোটি ৯ লক্ষ ৮২ হাজার টাকা। অর্থাৎ ক্রমাগত এই বাবদ অর্থ বেড়েই চলেছে। এবার ধরা হয়েছে ৩ কোটি ৩ লক্ষ ৯ হাজার টাকা।

এই যে ইনভেষ্টিগেশান এবং ভিজিলেন্সের খাতে যেখানে আপনারা এত টাকা খরচা করছেন সেখানে ২০ হাজার মামলায় চার্জশীট আপনারা দিতে পারেন নি। পুলিশ ফোর্সের আধুনিকীকরণের জন্য ৮৪-৮৫ সালে বরাদ্দ ছিল ১ কোটি ২১ লক্ষ টাকা কিন্তু খরচ হল মাত্র ৬৩ হাজার টাকা। ১৯৮৫-৮৬ সালে তারজন্য বাজেট কমিয়ে ৬৩হাজার টাকা করা হচ্ছে। এটা কি ব্যর্থতারক পরিচয় নয়? পুলিশ বাহিনীকে আধুনিকীকরণ করার দিক থকে বলতে পারি সেখানে যে অব্যবস্থা চলছে, ডিষ্ট্রিক্ট পুলিশ ফোর্সে যে অব্যবস্থা চলছে তারজন্য আমরা এই বাজেটের প্রতিবাদ করছি এবং আমাদের তরফ থেকে যে কাটমোশান এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[5.10 – 5.20 p.m.]**

**শ্রী দিলীপ কুমার মজুমদার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পুলিশমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি এখানে কিছু বক্তব্য রাখব। প্রথমেই শ্রী সত্য বাপুলী মহাশয় যে অসত্য কথাটা বলেছেন তার প্রতি আমি দৃষ্টি আকর্ষণ করছি। উনি বলেছেন গঙ্গাধর ভট্টাচার্য্য যে খুন হয়েছে তার নাকি কোন চার্জ সিট, কোন রকম মামলা মোকদ্দমা হয়নি। এটা অসত্য কথা। চার্জ সিট দেওয়া হয়েছে, মামলার তারিখ আছে ২২.৪.৮৫ তারিখে। ওদের আর একজন নতুন এসেছেন, মান্নান সাহেব, তাঁকে সত্য বাপুলির মতো অসত্য কথা শেখাবার জন্য চেষ্টা চলছে। তিনি বলেছেন, আমাদের৯১১শো জন খুন হয়েছে তার লিস্ট পাননি। আমরা তাদের নাম, ঠিকানা, কোন কংগ্রেসীর সাতে খুন হয়েছে সমস্ত কিছু বই ছাপিয়ে রাষ্ট্রপতির কাছে দিয়েছিলাম, তাঁরা যদি সেই বইএর প্রয়োজন মনে করেন তাহলে সেই বই পাঠিয়ে দেব। তিনি আর একটা কথা বলেছেন

বর্ণালী দত্ত খুন হয়েছিল তার বিচার বিভাগীয় মামলা মোকদ্দমা কিছু হয়নি। এটা অসত্য ভাষণ। এটারও পি এস কেস নং ১৫, আন্ডার সেকসান ৩৭৬,৩২৬,৩০৭,৩০২,৩৪, আই পি সি। কেস স্টার্ট হয়ে গেছে, ট্রায়াল শুরু হবে, কেসটা সাব-জুডিস আছে, এগুলি দয়া করে বলবেন না। আমি একটা কথা বলি স্বাধীনতার পরে পুলিশকে দিয়ে যা করা হয়েছে গোটা ভারতবর্ষে তা বৃটিশ আমলকে ছাড়িয়ে গেছে। বৃটিশ নির্বিচারে লাঠি গুলি চালিয়েছে, খুন করেছে, কিন্তু বৃটিশ যত গুলি চালিয়েছে, যত খুন করেছে, কংগ্রেসী আমলে কংগ্রেস যতদিন ভারতবর্ষের ক্ষমতায় ছিল, আজো তাঁরা কেন্দ্রে আছে এবং বিভিন্ন রাজ্যে আছে, তার চেয়ে অনেক বেশী তারা গুলি চালিয়েছে, খুন করেছে, তারা শ্রমিক আন্দোলন, কৃষক আন্দোলনের উপর গুলি চালিয়েছে। আমরা ৮ বছর রাজত্বে আছি, আমাদের নীতি হচ্ছে গণতান্ত্রিক আন্দোলনের উপর হস্তক্ষেপ করব না। দুর্গাপুরে আমরা একটা ট্রেড লোনের ব্যাপারে ডেমনস্ট্রেশান দিতে গিয়েছিলাম, আমাদের সামনে আশীষ এবং জব্বারকে গুলি করে হত্যা করা হল। তার জন্য আমরা ৯দিন ধর্মঘট করেছিলাম, মুখ্যমন্ত্রী সেদিন আমাদের আন্দোলনের পাশে ছিলেন, শ্রমমন্ত্রীও ছিলেন, আমরা বার বার দাবি করেছিলাম বিচার বিভাগীয় তদন্ত করতে হবে, আপনারা করেননি। কিন্তু দুর্গাপুরে যেদিন ফায়ারিং হল এবং সেই ফায়ারিংএ আর ই কলেজের দুজন ছাত্র মারা গেল আমি এই বিধান সভায় দাঁড়িয়ে বিচার বিভাগীয় তদন্তের দাবী করেছিলাম, মুখ্যমন্ত্রী ২ মিনিটের মধ্যে সেই বিচার বিভাগীয় তদন্তের দাবী মেনে নিয়েছিলেন। গুজরাটে ২২ জনকে গুলি করে আপনারা মেরে দিলেন, তার বিচার বিভাগীয় তদন্ত আপনারা করেননি। আমাদের ১১শো জন লোককে আপনারা খুন করেছিলেন, তার লিস্ট দিয়েছিলাম, করেছেন তদন্ত? না, করেননি। আপনারা আইন-শৃঙ্খলার অবস্থা সম্বন্ধে যেটা বলেছেন আমি এক এক করে দেখাব আইন-শৃঙ্খলা পশ্চিমবঙ্গে আছে কিনা। এই রকম একটা পুঁজিবাদী সংকট যার মধ্য দিয়ে বেকারী বাড়ছে, দুঃখ বাড়ছে, দারিদ্র বাড়ছে, লক আউট, লে অফ বাড়ছে, ক্লোজার হচ্ছে, মালিকদের হাতে কোটি কোটি টাকা জমা হয়ে গেছে, ৪২ কোটি লোক দারিদ্র সীমার নিচে বাস করছে, সেই জায়গায় অপরাধ বাড়বে, সেই অপরাধ বাড়াতে আপনারা সাহায্য করেছেন। সেজন্য বোম্বেতে যারা অপরাধের জায়গাতে সবচেয়ে দুর্বৃত্ত তাদের সাথে আপনাদের কংগ্রেসীরা বড় বড় পুলিশ অফিসাররা বসে সেদিন তাঁরা কি করেছিলেন নৈশ ভোজে লুকিয়ে লুকিয়ে? সেই রঙিন ভি.ডি.ও পাতিল সাহেবের কাছে রয়েছে।

তবুও বলা হচ্ছে কোলকাতা মুমূর্ষু নগরী এবং দিল্লী নাকি খুব ভাল জায়গা। দিল্লীতে আগে ছিলেন দিল্লীশ্বরী এবং এখন আছেন দিল্লীশ্বর। ১৯৮৩ সালে দিল্লীতে ক্রাইমের সংখ্যা হল ২৭ হাজার ৩৬০ টি এবং কোলকাতায় লোকসংখ্যা বেশি হওয়া সত্ত্বেও এখানকার সংখ্যা হল ১৪ হাজার ৬২। ১৯৮৩ সালে কোলকাতায় চুরির ঘটনা হল ৬ হাজার ৯৪৩টি এবং দিল্লীতে হল ১৩ হাজার ২৯টি। ১৯৮৩ সালে রেপ কেস্ আমাদের এখানে ২১টি এবং দিল্লীতে ৭৯টি। দিল্লীতে তরুণী বধূর অগ্নিদগ্ধ হয়ে মৃত্যুর সংখ্যা হল ২৩২ জন। তারপর ক্রাইম এগেনস্ট উইমেন - এর ক্ষেত্রে দেখছি মনীপুর, জম্মু-কাশ্মীর, ইউ. পি., এম. পি., রাজস্থান, মহারাষ্ট্র, বিহার এবং মিজোরাম হচ্ছে হায়েস্ট এবং এই সব কয়টা কংগ্রেসী রাজত্ব। হরিজন মেয়েদের উপর রেপের ব্যাপারে গত ৮. ৩. ৮৪ তারিখে রাজ্যসভায় শ্রীমতী কনক মুখার্জীর এক প্রশ্নের জবাবে বলা হয়েছে, ইউ. পি ১৪৮, বিহার ৭৫. এম. পি. ১৭০ এবং পশ্চিমবঙ্গের সংখ্যা হচ্ছে শূণ্য— অর্থাৎ একটিও নয়। সিডিউল্ড কাস্ট এ্যাণ্ড সিডিউল্ড ট্রাইবস্-দের কিভাবে নিধন করা হচ্ছে সেটা একবার দেখুন। বিহার ৬৫, এম. পি. ২২৪. ইউ. পি. ২০২, রাজস্থান ৪৪, গুজরাট ২৭ এবং পশ্চিমবাংলা মাত্র ৩ জন। খবর নিলে হয়ত দেখা যাবে এটাও আপনারা করেছেন। ১৩. ২ ৮৫ তারিখে "আজকাল" পত্রিকায় বলা হয়েছে, "বিহার, উত্তরপ্রদেশ এবং মধ্যপ্রদেশে জাতপাতের লড়াইয়ের পরিণতিতে অবাধে হরিজন নিধন, গ্রাম জ্বালিয়ে ছাই করে দেওয়া হয়েছে। হরিজন বা আদিবাসী রমনীদের নারীত্বের চূড়ান্ত অবমাননা করা কোন নূতন ঘটনা নয়।" এই হল আপনাদের রাজনীতি। এবারে আমি আপনাদের আরও কিছু হদিশ দেব।

বিহার সম্বন্ধে ফার্স্ট জুলাই স্টেটস্‌ম্যান পত্রিকায় বেরিয়েছে, "The reported statement of the President of the Chottonagpur Chamber of Commerce & Industries, Shri Dharmachand Bazaz that the traders will be compelled to pay taxes to the paralles Mafia Goverment that has been established in Bihar already".

তিনি আরও বলেছেন, ইফ দি এ্যাডমিনিস্‌ট্রেসন ফেইলস্‌ টু সেভ দি লাইভস্‌ এ্যাণ্ড প্রোপার্টিস্‌ অব দি ট্রেডিং কমিউনিটি অবস্থা ভয়াবহ আকার ধারণ করবে। তারপর বোম্বে সম্বন্ধে বলা হয়েছে, "If in Chicago and New York life is abnormal after sunset in down town the same can be said that in Bombay in some of the localities where the gangs operate with the indirect connivance with a hutment dwellers and police."

নিউইয়র্ক এবং চিকাগো হচ্ছে পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় অপরাধপ্রবণ নগরী, কুখ্যাত নগরী। আজ বোম্বে সেই জায়গায় গিয়ে দাঁড়িয়েছে। হিন্দু এবং মুসলমানের মধ্যে দাঙ্গা, জাতপাতের সমস্যার জনক হচ্ছে এই কংগ্রেস। এঁরা দাঙ্গায় কিভাবে হাত পাকিয়েছেন সেটা একবার আপনারা শুনুন। দিল্লীতে লোক খুন হয়েছে অর্থাৎ ওঁরা খুন করেছে ২ হাজার ৪১৬ জন। এই খুন কারা করেছে সেটা একবার শুনুন। ২২.১১.৮৪ তারিখে স্টেটস্‌ম্যান পত্রিকা বলছে, "The bloodbath and general turmoil after Mrs. Gandhi's assasination seemed at first sight to be a savage expression of coommunal hostility," "The involvement of young toughs owing allegians to the Congress(I) is widely reported to have been an important feature of the carnage in Delhi."

আপনারা আরও কি করেছেন সেটা এবারে শুনুন।

(Mr. Speaker took the chair)

**[5.20 – 5.30 p.m.]**

১২ বছরের ছেলে ভোট দিয়েছে, কাগজে ছবি বেরিয়েছে। ক্যামেরাম্যান ফটো তুলেছে। আপনারা কি অপরাধ সৃষ্টি করেছেন জানেন, আমি এখানে এটা জমা দিচ্ছি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে, একজন বিহারের মন্ত্রী, তিনি ফুলের মালা পরে রয়েছে, মালার ভারে নুয়ে পড়েছেন, উনার নাম ভোলা সিং, উনি বিহারের পুলিশ মন্ত্রী এবং সেই বিহারের পুলিশ মন্ত্রীকে পুলিশ খুঁজে বেড়াচ্ছে। পুলিশ তাকে পাচ্ছে না। কোর্ট বলেছেন, ওর বিরুদ্ধে ডাকাতি এবং একটা চুরির মামলা আছে। ডাকাতির আসামী এবং চুরির আসামী, তিনি হচ্ছেন পুলিশ মন্ত্রী, ওর বিরুদ্ধে কোর্ট থেকে হুলিয়া বেরিয়েছে। আমি আর একটা কথা বলতে চাই, পশ্চিমবাংলায় কিছু কিছু আইনশৃঙ্খলা বিঘ্নিত যে হয়নি তা নয়, এটা ঐ কংগ্রেস থেকে করা হচ্ছে। আমি একটা কথা বলি, কংগ্রেস কর্মী সম্মেলন হয় হাওড়ায় সেপ্টেম্বর মাসে। তার উপদেষ্টা কমিটিতে ছিলেন অম্বিকা ব্যানার্জী মুখ্য উপদেষ্টা, তারা সেখানে গেছেন এবং সমস্ত [illegible] কাছ থেকে জোর করে থ্রেট করে ভয় দেখিয়েছে এবং তাদের কাছ থেকে হাজার হাজার টাকা কালেকশান করেছে। তারা ১০/১২টা ডায়েরী করেছে, এই হচ্ছে সমস্ত তার রশিদ। সেই টাকা নিয়ে তারা সেখানে কংগ্রেস কর্মী সম্মেলন ডেকে সিদ্ধান্ত নিচ্ছেন, এই টাকা দিয়ে তোমরা জিনিসপত্র জোগাড় করে সি. পি. এম.এর বিরুদ্ধে হামলা চালাও। এই খবর আজকাল পত্রিকায় বেরিয়েছে। একজন লিখছেন যে Begining from the last few days one Rasik Lal Mazumdar with 20/25 persons have been coming to our go down and have been demanding a huge amount of money in the name of holding "Congress Karmi Sammelan". They have been

threatening us with dire consequences if we do not part with the money. This has been causing nuisance, annoyance and disruption in our work and an atmosphere of fear psychosis has developed in our minds.

এই যে কংগ্রেস কর্মী সম্মেলন হলো তাতে রশিক মজুমদার আহ্বায়ক হিসাবে বলছেন একজন জায়গায়, কংগ্রেসের ভিতর যে সমস্ত সমাজ বিরোধী আছে, যারা টাকার খেলায় প্রশাসন হাতে রাখে, রাতের অন্ধকারে কংগ্রেস কর্মীর বিরুদ্ধে মস্তান লেলিয়ে দেয়, তাদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করার অঙ্গীকার করুন। অর্থাৎ কংগ্রেস কর্মীরাই বলছেন কংগ্রেস কংগ্রেস কর্মীদের খুন করেছে। আমি এবার আর একটা জিনিস উপস্থিত করতে চাই, চুরি, ডাকাতি, খুন খারাপি কংগ্রেস কর্মীরা কি রকম করে চলেছে গোটা পশ্চিমবাংলায় — চন্দন চৌধুরী তার ডাকাতদল নিয়ে আটটা ব্যাঙ্কে ডাকাতি করেছে এবং ইনি হচ্ছেন কংগ্রেসের বিশিষ্ট কর্মী। এটা অস্বীকার করতে পারবেন? আপনি দেখে নেবেন, ২৪ পরগনা কংগ্রেস সদস্য নেতা, রশিদ নং ১৮২৯, আমার কাছে ডকুমেন্ট আছে, এই হচ্ছে রশিদ। আর দুজন ডাকাত হচ্ছে সুকুমার মণ্ডল এবং কার্ত্তিক মণ্ডল, সোনা ডাকাতি করেছে এবং ধরাও পড়েছে। তারপর চিঠি লিখেছেন কংগ্রেসের, ** এরা কংগ্রেসের কর্মী, এদের ছেড়ে দিন।

**মিঃ স্পীকার :** নামটা বাদ যাবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা পুঁজিবাদী সমাজ এবং সমাজতান্ত্রিক সমাজের মধ্যে তফাত থাকে। যেখানে মানুষকে শোষন করে, বঞ্চনা করে, লুঠ করে বেকার সৃষ্টি করা হয়, সেই দেশে নানারকম অপরাধ হতে বাধ্য। এর বিরুদ্ধে আমরা সংগ্রাম করছি। ১৯৮২ সালে আমি চিনে গিয়েছিলাম। সেখানে গিয়ে দেখেছি যে রাস্তায় রাস্তায় পোষ্টার মারা হয়েছে। আমি জিজ্ঞাসা করেছিলাম যে এই পোষ্টারগুলিতে কি লেখা আছে? ওদের লোকেরা বললো যে চুরী করার জন্য, নারী ধর্ষণের জন্য, প্রতারণা করার জন্য ৩০ জন লোককে গুলি করে মারা হয়েছে। এই কাজগুলি যে অপরাধমূলক কাজ সেটা জনসাধারণ বুঝতে পারে তার জন্য রাস্তায় রাস্তায় এই ভাবে পোষ্টার দিয়ে বোঝানো হয়েছে। ওরা প্রশাসনকে শক্তিশালী করার কথা বলেছেন। জ্যোতিবাবু যদি এইরকম ব্যবস্থা চালু করেন যে দুর্নীতি করলে, ধর্ষণ করলে তাকে গুলি করে মারা হবে তাহলে এই কংগ্রেস পার্টির নেতাদের কি হবে? এই কংগ্রেস পার্টির মধ্যে ঠক বাছতে গাঁ উজাড় হয়ে যাবে।

**ডঃ মানস ভূঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ইতিপূর্বে এই হাউসে বলেছি এবং আপনি ডিসিসান দিয়েছিলেন যে কোন সদস্য সংবাদপত্র থেকে কোন কিছু পড়তে পারবেন না। কিন্তু, উনি আজকাল, হিন্দু এবং ষ্টেটস্ম্যান থেকে রীড আউট করেছেন। এই সম্পর্ক আপনার সিদ্ধান্ত বলবেন।

**মিঃ স্পীকার :** আমি এটা দেখবো।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সভায় ছিলাম না। আমি শুনলাম যে আমার নাম করে বলা হয়েছে যে কংগ্রেসের কোন এক সম্মেলন হয়েছিল, আমি তার চেয়ারম্যান ছিলাম এবং সেখানে নাকি জোর করে চাঁদা তোলা হয়েছে। আমি সম্পূর্ণভাবে এই কথা অস্বীকার করছি। আমি কোন সম্মেলনে যাইনি যেখানে এই ধরণের কোন কথা হয়েছিল। উনি যদি এটা প্রমাণ করতে পারেন তাহলে আমি এই বিধানসভা থেকে রিজাইন দেবো। আর যদি উনি প্রমাণ করতে না পারেন তাহলে উনি রিজাইন দেবেন কিনা সেটা বলুন?

**শ্রী দিলীপ কুমার মজুমদার :** কংগ্রেসের যে সম্মেলন হয়েছিল তার সোভেনির আমার কাছে আছে। সেখানে আপনার নাম আছে।

......(গোলমাল)......

**শ্রী অনুপ কুমার চন্দ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বৃহস্পতিবারে লক্ষীপূজা করা হয়, এবং ভাণ্ডার পূর্ণ করার জন্য তাকে আহ্বান জানানো হয়। মাননীয় মুখ্যমন্ত্রী তার নিজস্ব ভাণ্ডার পূর্ণ করার জন্য লক্ষীপূজার ব্যবস্থা করেছেন যাতে তার লক্ষীর ভাণ্ডার সুন্দর ভাবে পূর্ণ হয়। লালবাজারে লক্ষীপূজা বসেছে, জ্যোতিবাবু সেই লক্ষীপূজার পূজারী। আজকে যে বাজেট পুস্তিকা এখানে দেওয়া হয়েছে, সেই পুস্তিকা আমি পড়ছিলাম। তাতে যা লেখা আছে সেই অনুযায়ী উনি কাজ করার ইচ্ছা প্রকাশ করেছেন।

**[5.30 – 5.40 p.m.]**

কোন কাজের সঙ্গে আমরা কোন মিল খুঁজে পাইনি। আমরা পুলিশ প্রশাসনের মধ্যে এমন একটা জিনিস দেখতে পচ্ছি যেটা খুবই লজ্জাজনক, এবং খুবই দুঃখজনক ঘটনা। দলীয় কিছু কাজকর্মের জন্য আজকে পুলিশ প্রশাসন শেষ হয়ে যাচ্ছে। পুলিশ মহলে যাদের কাজ করবার ইচ্ছা আছে, সেই ইচ্ছাটুকুকে গলা টিপে শেষ করে দেওয়া হচ্ছে। বামফ্রন্টের বিভিন্ন শরিকদল বিশেষ করে সি. পি. এম. পার্টির সঙ্গে যারা যুক্ত আছে তাদের চাপে অফিসাররা স্তব্ধ হয়ে বসে আছে। পুলিশ প্রশাসন এমনই একটা প্রশাসন যার উপর নির্ভর করে থাকে জনগন, সেই প্রশাসন একেবারে শেষ হয়ে যাচ্ছে। আজকে বিভিন্ন জায়গায় বিভিন্ন সময়ে বলা হচ্ছে পশ্চিমবাংলায় নাকি নারীধর্ষণ কম হচ্ছে এবং অন্যান্য জায়গায় বেশী হচ্ছে। কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি? প্রশাসনের সঙ্গে যুক্ত পুলিশই আজকে বিভিন্ন জায়গায় নারী নির্যাতন করছে। ২৩শে ফেব্রুয়ারী শিবপুর থানা হাজতে ১৮ বছরের একজন মূক বধির তরুণীকে ধর্ষণ করা হয়েছে। কে করেছে? সেই পুলিশ বাহিনীর লোকেরা করেছে। পুলিশের মধ্যে যদি এই ধরণের অবস্থা হয় তাহলে আমরা প্রশাসনের কাছে গিয়ে কি করে দাঁড়াতে পারি? এই কদিন আগে কাগজে কি দেখলাম? ৭ই মার্চ স্বনামধন্যা অভিনেত্রী সুপ্রিয়া দেবী তিনি যখন ফিরছিলেন সেই সময় পথে পুলিশ বাহিনী তার গাড়ী আটকে তাকে গাড়ী থেকে টেনে বের করছিলেন এবং তার ইজ্জতহানি করবার চেষ্টা করছিলেন। জানি না, সেদিনও এই ২৩শে ফেব্রুয়ারী ঘটনা ঘটত কিনা এবং সুপ্রিয়া দেবী ঐ মূক বধির তরুণীর মত ধর্ষিতা হতেন কিনা। তার পরবর্তীকালে দেখা যায় দুটি গাড়ী এসে পড়ে এবং পুলিশ বাহিনী সেখান থেকে সরে যায়। তারপর সুপ্রিয়া দেবী যখন ডাইরি করতে যান, তখন সেই ডাইরি নেওয়া হয়নি, উল্টে তার বিরুদ্ধে মামলা রুজু করা হয়। আজকে প্রশাসন এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। এই যদি অবস্থা হয় তাহলে আমরা নিজেদের কি করে রক্ষা করব, আর আমাদের মা বোনেরাই বা কিভাবে পথেঘাটে চলবে, আমার জানা নেই। আজকে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে পুলিশ প্রশাসনের অনেক প্রশংসা করলেন। অথচ আপনাদেরই দলের একজন এম. এল. এ., এম. এল. এ. হোস্টেল থেকে ভোরবেলায় তার বাড়ী ফেরার জন্য এসপ্ল্যানেড়ে আসছিলেন, সেই সময় তার চাদর ছিনতাই করে কেড়ে নেওয়া হয়, ছুরি দিয়ে আঘাত করা হয়। ফলে তিনি আহত হলেন। এটা আমাদের লোকের কথা নয়, আপনাদেরই এম. এল. এ. মল্লিনবাবু ওখানে বসে আছেন, তিনি এই কথা উল্লেখ করেছিলেন। উনি কি এটা অস্বীকার করতে পারেন? এই যদি অবস্থা হয় তাহলে আজকে প্রশাসন কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা একটু চিন্তা করে দেখুন। এম. এল. এ. দেরই যদি জীবন বিপন্ন হয়ে দাঁড়ায় তাহলে মহিলাদের অবস্থা কোথায় গিয়ে দাঁড়াবে সেটা ভেবে দেখুন। মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টি বিভিন্ন সময়ে কংগ্রেস সরকারের আমলে এই ব্যয় বরাদ্দের দাবী নিয়ে অনেক বড় বড় কথা বলেছিলেন। কিন্তু আজকে আমরা কি দেখতে পাচ্ছি? অন্যান্য খাতে যে বরাদ্দ করা হয়, সেই অনুপাতে খরচ হয় না, কিন্তু পুলিশ খাতে খরচ হয় তার থেকে বেশী। এই খরচ যে হচ্ছে, আপাতঃ দৃষ্টিতে আমরা কি দেখতে পাচ্ছি? যে টাকা ধরা হচ্ছে সেই টাকা যদি সত্যিই খরচ হত তাহলে ভাল হত। কিন্তু আমরা থানায় গিয়ে কি দেখি? থানাগুলিতে গাড়ীর

অভাবে পুলিশ অফিসাররা বেরুতে পারছেন না। সময় মত পুলিশ না আসার জন্য অনেক অপরাধই সংঘটিত হচ্ছে।

কৈফিয়ত হিসাবে সেখানে সোজাসুজি বলে দেওয়া হয় যে আমাদের গাড়ী নেই, আমরা কি করবো? এই সামান্য কথাটা যদি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কানে না যায় তাহলে তার থেকে লজ্জার আর কি হতে পারে? এইভাবে চললে পশ্চিমবঙ্গে প্রশাসন ধীরে ধীরে নষ্ট হয়ে যেতে বাধ্য। দিল্লী, বম্বে, বিহার ইত্যাদি জায়গায় কোথায় কি হচ্ছে, না হচ্ছে সেটা নিয়ে আমরা চিন্তা করবো না, আমরা পশ্চিমবাংলার মানুষ, পশ্চিমবাংলা অতীতে কি ছিল, বর্তমানে কি অবস্থায় এসেছে এবং ভবিষ্যতে কি হবে এই জিনিষটা নিয়েই আমরা আলোচনা করবো। আমাদের দেখতে হবে পশ্চিমবঙ্গ একদিন যে গর্ব নিয়ে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের থেকে মাথা উঁচু করে দাঁড়িয়ে থাকতে পারতো সেই ভাবে পারবে কিনা। এর মধ্যে কোন রাজনৈতিক দলাদলির ব্যাপার নেই, লজ্জারও কোন ব্যাপার নেই। প্রশাসন যদি ভালো হয় তাহলে একজন লোক সে কংগ্রেস, কমিউনিষ্ট, এস. ইউ. সি., আর. এস. পি., নকশাল যারই সমর্থক হোক না কেন সে সুষ্ঠুভাবে বাঁচতে পারবে, তার ঘরবাড়ী লুঠ হবেনা, যে অত্যাচার আজ সে সহ্য করছে তা হয়ত বা সহ্য করতে হবে না। স্যার, আইন-শৃঙ্খলার প্রশ্নে আলোচনা করতে গিয়ে আমি কয়েকদিন আগের একটি ঘটনার কথা উল্লেখ করছি। কলিমুদ্দিন সাহেব এখানে আছেন, তাঁর এলাকায় একদিন ৬ রাউন্ড গুলি চালালো কিছু দুষ্কৃতকারী। সেখানে ৬ রাউন্ড গুলির কার্তুজ পর্যন্ত পাওয়া গেল। সেখানে যে আসামীকে ধরা হলো সে কিন্তু আসল আসামী নয়। সেখানে একজন যাকে ধরা হল তার এগেনষ্টে আর্মস কেস আছে। তার পি. সি. চাওয়া হ'লো ৭ দিনের। আমার জানা নেই যে অস্ত্র আইন যার বিরুদ্ধে প্রয়োগ করা হয়েছে তার ৭ দিনের পি. সি. কেন চাওয়া হ'ল।

১৪ দিন বা তার থেকে বেশী এ ক্ষেত্রে পি. সি. চাওয়া হয়। মাননীয় ম্যাজিষ্ট্রেট হয়ত মনে করলেন যে এর গুরুত্ব বেশী নয় তাই ৪ দিনের পি. সি. চাওয়া হলো। এটা একটা লজ্জার ব্যাপার সেখানে স্যার, আসল আসামী দিনের পর দিন বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে এবং মানুষের উপর অত্যাচার করছে। পুলিশ থানায় গিয়ে পুলিশ অফিসারদের সঙ্গে মদের বোতল খুলে গেলাসে করে মদ ঢেলে খাচ্ছে। এর পরও কি স্যার, বলতে হবে পশ্চিমবঙ্গে প্রশাসন খুব দ্রুত গতিতে এগিয়ে চলছে? এইসব দেখে আমাদের বরং বলতে হবে পশ্চিমবঙ্গ প্রশাসন স্তব্ধ হয়ে গিয়েছে। স্যার, এ মনোভাব শুধু আমার, আপনার নয়, আজকে যিনি পুলিশ বাজেট পেশ করেছেন এ মনোভাব তাঁরও। তিনি তাঁর পুলিশ অফিসারদের সম্বন্ধে এতখানি নীচ মনোভাব পোষন করেন যে যারজন্য তিনি তাঁর পুলিশ অফিসারদের 'শত্রু' বইটি দেখার জন্য বলেছেন।

সেখানে বলা হয়েছে, পুলিশের আচরণ কি রকম হবে, তাদের চরিত্রের গঠন কি রকম হবে সেটা ঐ 'শত্রু' বইটা দেখে ঠিক করুন। মাননীয় মুখ্যমন্ত্রী যদি তাঁর পুলিশের লোকেদের এতই ভালো বলে জানেন, তাদের চরিত্র সম্বন্ধে এতই শ্রদ্ধা পোষণ করেন, তাদের জন্য চারিদিকে চোখের জল ফেলেন তাহলে কেন তাদের 'শত্রু' বইটি দেখতে বললেন? তাহলে কি তার মানে এই যে তিনি তার পুলিশ অফিসারদের বর্তমানে কোন সৎ শিক্ষা দেন নি? পুলিশ বাহিনীতে আগে যে ধরণের ক্লাসগুলি হ'ত তা কি আজ বন্ধ হয়ে গিয়েছে?

**[5.40 – 5.50 p.m.]**

এই গাফিলতি নিশ্চয়ই কংগ্রেসী সরকারের নয়, পশ্চিমবঙ্গে কংগ্রেস সরকার নেই, আছে বামফ্রন্ট সরকার, সুতরাং দায়িত্ব কংগ্রেস সরকারের নয়, বামফ্রন্ট সরকারের। থানাগুলিতে মানুষ দিনের পর দিন গিয়ে ফিরে আসে, তাদের ডাইরি পর্যন্ত নেওয়া হয় না। এমন কি আমরা দেখছি যে

সমস্ত মানুষেরা থানায় অভিযোগ জানাতে যাচ্ছে তাদের থানার ভিতরে ঢুকিয়ে নিয়ে মারধোর করা হচ্ছে, হাত-পা ভেঙ্গে দেওয়া হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রীর যদি সাহস থাকে তিনি আমাকে বলতে বলুন, আমি এক এক করে প্রত্যেকটি ঘটনা এখানে তুলে ধরব। আজকে এখানে নারীদের উপর অত্যাচারের কথা বলা হয়। মুখ্যমন্ত্রী জানেন, মুখ্যমন্ত্রীর কাছে অভিযোগ করা হয়েছিল— রামরিক দাস হাসপাতালের একজন মহিলা নার্সের উপর একজন ট্রাফিক কনস্টেবল অত্যাচার করেছে। এ বিষেয়ে সেই অত্যাচারিতা মহিলা বারবার মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অভিযোগ করেছেন। অভিযোগ করার ফলে অত্যাচারীর বিরুদ্ধে আজ পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি, উপরন্তু পুলিশের বিভিন্ন মহল থেকে সেই মহিলার উপর অত্যাচারের মাত্রা আরো বাড়ানো হয়েছে, অভিযুক্ত কনস্টেবল তাঁর বাড়িতে গিয়ে বার বার তাঁকে থ্রেট করে আসছে। তিনি বলছেন,"আমার বাড়িতে গিয়ে আমাকে থ্রেট করছে, অশ্লীল মন্তব্য করছে, অশালীন ব্যবহার করছে। আমাকে দয়া করে রক্ষা করুন।" কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী আজ পর্যন্ত এ বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণ করেননি। এর পরেও আমাকে বলতে হবে পশ্চিমবাংলার প্রশাসন খুব ভালোভাবে চলছে, পশ্চিমবাংলায় কোন অন্যায় হচ্ছে না, কোন রাহাজানির ঘটনা ঘটছে না, নারী ধর্ষণের ঘটনা ঘটছে না। আজকে যখন সারা ভারতবর্ষ গৃহবধু হত্যা নিয়ে চিন্তা ভাবনা করছে, কি করে গৃহবধুদের রক্ষা করা যায় তা ভেবে দেখা হচ্ছে, তখন কলকাতায় সুতপা মারা গেল। আমরা দেখলাম সুতপার কেস চাপা দেওয়ার জন্য একজন পুলিশ অফিসার চেষ্টা করেছিল, সেই পুলিশ অফিসারকে শুধুমাত্র ছেড়ে দেওয়া হ'ল তার বিরুদ্ধে প্রমাণ লোপের অভিযোগ আনা হলো না। অথচ এঁরা বলছেন গৃহবধূ হত্যা নিয়ে এঁরা খুবই চিন্তিত, গৃহবধূ হত্যা যাতে না হয় তার জন্য নাকি ব্যবস্থা গ্রহণ করবেন। আমি আবার মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করছি, সেই অফিসারের বিরুদ্ধে কেন প্রমাণ লোপের অভিযোগ আনা হলো না। এই অবস্থায় আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করে আমার বক্তব্য শেষ করছি ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়

**শ্রী ভূপাল চন্দ্র পান্ডা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পুলিশ খাতের যে ব্যয়বরাদ্দের দাবী মাননীয় মুখমন্ত্রী এখানে উপস্থিত করেছেন সে দাবীকে আমি পরিপূর্ণ সমর্থন করে আপনার মাধ্যমে দু' একটি কথা বলতে চাই। আজকে এখানে বিরোধী দলের সব চেয়ে বড় অভিযোগ হচ্ছে, পুলিশ খাতের ব্যয় বরাদ্দ বেড়েছে এবং ওরা আরো বলছেন, এর ফলে নাকি বোঝা যাচ্ছে এখানে পুলিশ-রাজ কায়েম হয়েছে। পুলিশ খাতের ব্যয় বরাদ্দ বাড়ার অর্থে ওঁরা পুলিশ-রাজ দেখতে পেলেন। এঁরা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে দেশের জিনিস-পত্রে দাম বাড়াবেন, মানুষকে অর্থনৈতিক সংকটের মধ্যে ঠেলে দেবেন, আর আমাদের সরকারকে মান্ধাতার আমলের ব্যবস্থা ধরে রাখতে হবে, কর্মচারীদের মান্ধাতার আমলে যে মাইনে ছিল, সেই মাইনে দিতে হবে। ওঁরা বোধহয় জানেন না পুলিশ খাতে যে ব্যয়বরাদ্দ বৃদ্ধি পেয়েছে সেটা মূলতঃ পুলিশ কর্মচারীদের বেতন বৃদ্ধি এবং কাজের চাপ অনুযায়ী কর্মী সংখ্যা বৃদ্ধির জন্য। ওঁদের বক্তব্য হচ্ছে, পুলিশ খাতে যেহেতু ব্যয়বরাদ্দ এবং পুলিশের সংখ্যা বেড়েছে সেহেতু এটা একটা পুলিশ-রাজ। আমি অন্য কথায় যেতে চাই না, অন্য রাজ্যের কথায়ও যেতে চাই না। তথাপি একটা কথা আমাদের সকলেরই বোঝা উচিত যে, শুধু পশ্চিমবঙ্গেই নয় ভারতবর্ষের প্রতিটি রাজ্যে, প্রতিটি কংগ্রেস শাসিত রাজ্যেই পুলিশ খাতরে ব্যয়বরাদ্দ বৃদ্ধি পেয়েছে। তবে এই ভাবে বেড়েছে, না আরো বেশী বেড়েছে সে তথ্য আমি এখানে দিতে চাই না।

আমি দু-একটি কথা সংক্ষেপে বলতে চাই। ওদের যেটা গায়ে লাগছে সেটা হলো এতদিন পর্যন্ত ওরা পুলিশকে গ্রামের জোতদার এবং জমিদারদের পক্ষে ব্যবহার করতো আর শহরে মিল-মালিকদের পক্ষে ব্যবহার করতো কিন্তু এখন আর সেইভাবে ব্যবহার করতে পারছে না, সেইজন্যই ওদের সবচেয়ে বেশী গায়ে লাগছে। তাই এত ওদের সমালোচনা। ওদের আমলে পুলিশ যাদের পক্ষ নিয়ে কাজ করতো সেটা আর পাচ্ছে না বলে তাই ওরা বলছে এখানে পার্টির প্রাধান্য চলছে, পার্টির ক্যাডার

পোষা চলছে। ওরা যে শ্রেণী স্বার্থে পুলিশকে ব্যবহার করতে চান, দুর্ভাগ্যের বিষয় সেই আমলটা বদলে গেছে, পুলিশের ব্যবহার ভিন্ন হয়ে গেছে, সেইজন্য ওদের উদ্বেগ, সেইজন্য ওদের বিক্ষোভ। আপনারা গত নির্বাচনের দিকে তাকালে বুঝতে পারবেন ঐ নির্বাচনের সময়ে অন্যান্য রাজ্যে কি ঘটনা ঘটেছে, কতগুলি ক্ষেত্রে জোর-জবরদস্তি করে বুথ দখল করে নিয়েছিল। কেবল বুথ দখলই নয়, একজন্য প্রার্থী খুন পর্যন্ত হয়ে গেছে। সেক্ষেত্রে পশ্চিমবাংলায় একটা সামান্য উদাহরণ দিতে পারেন? এখানে যেভাবে নির্বাচনে হয়েছে কেন্দ্রের নির্বাচন কমিশন তার তারিফ করেছেন। সুতরাং সমালোচনা করলে কি হবে? ওরা খুন-জখমের কথা তুলেছেন। আমার প্রশ্ন আপনারা অন্যান্য রাজ্যের দিকে তাকিয়ে দেখুন, স্বয়ং দিল্লীর দিকে তাকিয়ে দেখুন না, তারপর সমালোচনা করবেন কলকাতার অবস্থাটা কি? দ্বিতীয় কথা হল, বর্তমান সমাজ ব্যবস্থায় পুলিশি প্রশাসনকে আমরা সর্বাঙ্গীন সুন্দর করে ফেলেছি এই দাবী আমরা করি না। তবে আমি এই কথা বলবো, অন্যান্য কাজের তুলনায় পশ্চিমবঙ্গ প্রকৃতপক্ষে বলতে গেলে স্বর্গরাজ্যের স্বরূপ এ বিষয়ে কোন সন্দেহ নেই। ওরা ক্ষমতাসীন থাকাকালে গরীব মানুষদের উপর অত্যাচার হয়েছিল আজকে সেই অবস্থাটা বদলে গেছে, পুলিশ গরীব মানুষদের পক্ষে এসে দাঁড়িয়েছে। এই সমস্ত গরীব মানুষের ন্যায্য অধিকারের সপক্ষে দাঁড়ানোর ফলে ওদের সবচেয়ে বেশী জ্বালা লাগছে। আজকে পুলিসি ব্যবস্থার ভিতর যে ন্যায়-পরায়ণতা আছে এবং তাদের যে বিচার-বুদ্ধি আছে এবং যেভাবে গণতান্ত্রিক পদ্ধতিতে পরিচালিত হচ্ছে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের ক্ষেত্রে তা আদর্শনীয়, অনুকরনীয়। সেইসঙ্গে সঙ্গে আমি একটি কথা বলবো - আমরা এই দাবী করি না যে আমাদের এখান থেকে পান থেকে চুন খসে নি। কিছু গাফিলতি আছে। এখানে পথে যে এ্যাকসিডেন্ট হচ্ছে এবং তারজন্য যে মৃত্যু হয় সেই মৃত্যুর ক্ষেত্রে যে ত্বরিত গতিতে বিহিত হওয়ার দরকার সেটা হয়নি।

**[5.50 – 6.00 p.m.]**

কারণ একটা মানুষের খুনের বদলে কিছু জরিমানা হয়, কি যারা খুন করল তাদের সামান্যতম জরিমানা হয়ে মামলা ফয়সালা হয়ে গেল এটা সমীচীন নয়। এই বিষয়ে তত্পর হবার জন্য আমি স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। এই সঙ্গে আমি আর একটি কথা বলতে চাই, এই যে পথে হত্যার ব্যাপারে যে ব্যবস্থাগুলি হয় সেই ব্যবস্থাগুলি আরও যাতে তড়িত্ গতিতে করতে পারা যায় সেই দিকে আমি স্বরাষ্ট্র দপ্তরকে নজর দিতে হবে। পথে যে সমস্ত এ্যাকসিডেন্ট হয়, সেই এ্যাকসিডেন্টগুলি যাতে কম হয় সেদিকে একটু দৃষ্টি দেবেন। আমাদের এখানে যে সমস্ত ঘটনাগুলি ঘটে যাচ্ছে তার কারণ কলকাতা সহরে কিম্বা পশ্চিমবঙ্গে যেভাবে ঘনবসতি হচ্ছে পপুলেসন যেরকম বাড়ছে সেটা যে অন্যান্য রাজ্য অপেক্ষা অনেক বেশী সেটা অস্বীকার করতে পারবেন না। সেই কারণের জন্য যে সমস্ত ধারাগুলি রয়েছে এই সমস্ত বিষয়ের উপর তাতে আরও বেশী করে যদি উপযুক্ত ব্যবস্থা নেওয়া যায় তাহলে আমার মনে হয় আরও বেশী শৃঙ্খলা রক্ষা করতে পারা যাবে। মানুষ তড়িত্ গতিতে যদি তার অভিযোগগুলি থানায় পৌঁছে দিতে পারে তাহলে আরও অনেক কিছুর সুরাহা হবে। এইগুলি দেখার জন্য আমি স্বরাষ্ট্র দপ্তরের প্রতি আবেদন জানিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আপনি এই হাউসে রুলিং দিয়েছিলনে যে কোন বিধানসভার সদস্যের বিরুদ্ধে যদি কিছু বলতে হয় তাহলে তাকে কাগজপত্র আগে দিতে হবে, এবং নোটিশ দিতে হবে। আজকে মাননীয় সদস্য শ্রী দিলীপ মজুমদার মহাশয় তাঁর বক্তব্য রাখবার সময় একজন মাননীয় বিধানসভার সদস্যের বিরুদ্ধে কয়েকটি অভিযোগ করেছেন, তাঁর কাগজপত্র

---

**Note : **Expunged as ordered by the chair.**

কিছু দেন নি।

মিঃ স্পীকার ঃ হ্যাঁ, আমি কাগজপত্র দেখেছি।

শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ কারও বিরুদ্ধে বক্তব্য রাখতে গেলে দি মেম্বার মাস্ট বি ইনফর্মড আর্লিয়ার, সো দ্যাট হি ক্যান পিভ হিজ রিপলাইজ। সুতরাং আপনার আদেশ অমান্য সুতরাং আপনার আদেশ অমান্য করেছেন। আমার মনে হয় আপনি আপনার রুলিং দেবেন এবং উনি যেটা বলেছেন সেটা এক্সপাঞ্জ করেবেন।

মিঃ স্পীকার ঃ I will first go through the prodeedings and after that, if necessary, I will give my ruling. If necessary, separate time will be allowed for that.

শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বরাষ্ট্র দপ্তর মন্ত্রী মহাশয় পুলিশ খাতে যে ব্যয় বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছেন আমি তার বিরোধীতা করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতি আমরা পড়লাম। তাতে লক্ষ্য করলাম যে প্রথমে তিনি বলছেন পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা বেড়েছে, আবার বলছেন খুনও বেড়েছে, তাঁর এই কথা দুইটি পরস্পর বিরোধী বলে মনে হচ্ছে, খুনও বেড়েছে, আবার আইন শৃঙ্খলাও বেড়েছে এটা কি করে হয়? তিনি তাঁর বক্তব্যের মধ্যে বলেছেন যে আইন-শৃঙ্খলার উন্নতি হয়েছে, সেটা ঠিক কথা নয়, বরং অবনতিই হয়েছে। এখানে বিভিন্ন ঘটনার কথা উল্লেখ করতে পারা যেত, কিন্তু বিস্তৃত আলোচনার দরকার নেই। আমি শুধু আমার কনষ্টিটিউয়েন্সি মুর্শিদাবাদের কথা বলব। মুর্শিদাবাদের পুলিশ কাজ করে না। আপনি শুনলে আশ্চর্য্য পুলিশ আসামী ধরতে গিয়ে জিজ্ঞাসা করে যে, যে আসামীকে ধরব সে কোন পার্টি করে? পুলিশকে খবর দিয়ে পুলিশ সেখানে যাবে আসামীকে ধরবে আইন মোতাবেক কাজ করবে। তা না করে পুলিশ জিজ্ঞাসা করে যে আসামী কোন দলের লোক। যদি সি. পি. এম. দলের সদস্য বা কর্মী হয় তাহলে তার একরকম ব্যবহার করে, আর যদি কংগ্রেস বা অন্য কোন দলের সদস্য বা কর্মী হয় তাহলে তার সঙ্গে অন্য রকম আচরণ করে। এটাকে কি পুলিশের ভাল কাজ বলা চলে? তবে এক শ্রেণীর পুলিশ ভালো কাজ করে, তারা জানে যে আগামী দিনে হয়ত আবার কংগ্রেস আসতে পারে, অনেকের ধারণা আসবে, এই ভয়ে এক শ্রেণীর পুলিশ নিরপেক্ষ ভাবে কাজ করার চেষ্টা করছে, তার ফলে তাদের অন্য জায়গায় বদলী করে দেওয়া হচ্ছে। পশ্চিমবঙ্গে পুলিশ ঠিকমত কাজ করছে এটা আমরা বলব না। বামফ্রন্ট সরকার চাইছেন যে পুলিশ অত্যাচারীর ভূমিকায় না নিয়ে জনগণের বন্ধু হোক, পুলিশ জনগণের বন্ধু হলে আমরা খুবই খুশী হতাম। কিন্তু পুলিশ জনগণের বন্ধু না হয়ে একটা নির্দিষ্ট রাজনৈতিক দলের বন্ধু হয়ে যাচ্ছে।

আজকে সি. পি. এম তাদের বন্ধু হয়ে গেছে এবং ঐ দলের নেতাদের সঙ্গে পরামর্শ করে কাজ করছেন। মাননীয় মুখ্যমন্ত্রীতাদের জনগণের বন্ধু হতে বলেছেন। কিন্তু তাঁরা জনগণের বন্ধু না হয়ে একটি রাজনৈতিক দলের বন্ধু হয়ে গেলেন-এটা আশ্চর্যের কথা। আমি এখানে কয়েকটি ঘটনার উল্লেখ করবো, যেখানে পুলিশ তার দায়িত্ব পালন করেন নি। স্যার, আপনি জানেন, মুর্শিদাবাদ জেলার নবগ্রাম থানায় একজনের বাড়ীতে ঢুকে সি. পি. এম-এর লোকেরা দুইজনকে খুন করে। খুন করবার পর তাদের মুক্ত বল্লমের মাথায় গেঁথে গ্রাম প্রদর্শন করে। এ বিষয়ে সাত্তার সাহেব এই সভায় উল্লেখ করেছেন। সেখানে সি পি এমের লোকেরা মুক্ত বল্লমে গেঁথে গ্রাম প্রদক্ষিণ করার সময় মাইক নিয়ে বলেছে, দেখো - আমাদের দল করেনি বলে এদের এই অবস্থা হয়েছে। তোমাদের পরিবারের লোকজন যদি আমাদের দলে আসে তাহলে শান্তিতে থাকতে পারবে, যদি কংগ্রেসের সঙ্গে যোগ রাখো তাহলে তাদেরও এই অবস্থা ঘটবে। আজকে পুলিশের উপস্থিতিতে এই ঘটনা ঘটলো! সবথেকে মর্মান্তিক ঘটনার কথা বলছি, যেটা বিভিন্ন কাগজেও বেরিয়েছে। মুর্শিদাবাদ জেলার পাহারপুরের যে

ঘটনা, তাতে দেখা গেছে, সেখানে তিনজনকে পুড়িয়ে মারা হয়েছে। শুনে অবাক হবেন, লতিফ খান ফরোয়ার্ড ব্লকের কর্মী ছিলেন, জমি নিয়ে তাঁর সঙ্গে গণ্ডগোল। সেখানে সি.পি.এম-এর লোকেরা লতিফ খানের বাড়ী আক্রমণ করে। তাঁর বাড়ীর দুইজন লোকের হাতের পায়ের শিরা কেটে দেওয়া হয় এবং তাঁদের একটি ঘরে আবদ্ধ করে দেয়। সেই সময় লতিফ খানে মেয়ে, চতুর্থ শ্রেণীর ছাত্রী, সামান্য বালিকা মাত্র, সে গিয়ে ঐ সব লোকেদের বলে - ভাই বাঁচান, আমাদের বাঁচান। তখন তাকে বলা হয় - এই কথা তোমাকে কি করে বলবো, এই বলে কচি মেয়েটাকে সেই ঘরের মধ্যে ছুড়ে ফেলা হয় এবং দরজায় শিকল আটকে দিয়ে আগুন জ্বালিয়ে দেওয়া হয় এবং আগুনে দগ্ধ হয়ে ঘরের মধ্যে তিনজন মারা যান। সবচেয়ে দুঃখের কথা, সেই মেয়েটি রাবেয়া খাতুনের হাতের বালা দেখে বোঝা গেছে যে, সে মেয়ে। এই ঘটনা কাগজে বেরিয়েছে। বামফ্রন্ট সরকারের আমলে এই ঘটনা ঘটেছে। ১৯৮২ সালের নির্বাচনের প্রাক্কালে মুর্শিদাবাদ জেলার খরগ্রাম থানার কংগ্রেস ব্লক কংগ্রেস সেক্রেটারী তথা হাই মাদ্রাসা শিক্ষক নির্বাচনের প্রচারকার্য শেষ করে দিন শেষে যখন বাড়ী ফিরছিলেন, গ্রামে ঢোকার মুখে ওঁকে খুন করা হোল। ঐ ব্যাপারে পুলিশ আজও কোন ব্যবস্থা নেয়নি। এই রকম অসংখ্য ঘটনার সংবাদ আমার জানা আছে। আমার সময় শেষ হওয়ায় বাজেটের বিরোধীতা করে বক্তব্য শেষ করছি।

**[6.00 – 6.10 p.m.]**

**শ্রী লক্ষন চন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পুলিশ মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী পুলিশ খাতে যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলী মহাশয় কতকগুলি অসত্য কথা বলেছেন এবং তার জবাব আমাদের সরকার পক্ষের পূর্ববর্তী বক্তারা দিয়েছেন। আমি শুধু কয়েকটি কথা এখানে উপস্থাপিত করবো। আমরা একটা নীতির উপর দাঁড়িয়ে সরকার চালাচ্ছি এবং সেই নীতি আমরা ঘোষণা করেছি। যে দিন আমরা এই পশ্চিমবাংলায় ক্ষমতায় এসেছি সেই দিন আমরা আমাদের নীতি ঘোষণা করেছি। আমরা বলেছি কোন আন্দোলনে আমরা পুলিশকে ব্যবহার করবো না এবং অকারনে বিনা বিচারে কাউকে আটক রাখবো না। ১৯৭৭ সালে যখন আমরা ক্ষমতায় এসেছি পশ্চিমবাংলার কারাগারে যত রাজনৈতিক বন্দী ছিল তাদের আমরা মুক্তি দিয়েছি। বর্তমানে আমরা বলতি পারি একমাত্র পশ্চিমবাংলায় একজনও বিনা বিচারে কারাগারে আটক নেই। এই সরকার এসে ঘোষণা করেছে যে বিনা বিচারে আটক রাখা চলবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের ইতিহাসকে আমি আপনার মাধ্যমে তুলে ধরছি। এই ভারতবর্ষকে বৃটিশ সাম্রাজ্যবাদ ২০০ বছর শাসন করেছে এবং শোষণ করেছে। তারা সেই সময় ভারতবর্ষকে লুট করার জন্য একটা শাসন ব্যবস্থা তৈরী করেছিল। তারপর আমরা স্বাধীনতা পেলাম। কিন্তু তারপর থেকে কংগ্রেস সরকার ৩৭-৩৮ বছর ধরে ভারতবর্ষ শাসন করছে এবং পুরানো দিনের সেই প্রশাসনরে লালন-পালন করে যাচ্ছে এবং পরিস্ফুট করেছেন। পরিকল্পনা করে ওই সরকার প্রশাসন গড়ে তুলতে পারেন নি। তারা সেই দীর্ঘ দিনের পচা গলা প্রশাসনকে গ্রহণ করেছে। আজকে ধনতান্ত্রিক অর্থনৈতিক কাঠামোর গোটা ভারতবর্ষ জর্জরিত। সেই পচা গলা সমাজ ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে একটা অঙ্গ রাজ্য এই বামফ্রন্ট সরকার শাসন করছে। বিরোধী পক্ষের সদস্যরা আইন-শৃঙ্খলার কথা বলেছেন। আমি মনে করি বিগত ৮ বছর ধরে এই সরকার আইন-শৃঙ্খলা রক্ষা করার যথেষ্ট চেষ্টা করেছেন। মাঝে মাঝে যে আইন-শৃঙ্খলা বিঘ্নিত হয়েছে তার মূলে রয়েছে বিরোধী পক্ষের সদস্যরা এবং তাঁদের পার্টি। আমি এই ঘটনার কথা উল্লেখ করছি। ১৯৮৪ সালের ২৯শে মার্চ তারিখে ওনারা আইন অমান্য করেন এবং পুলিশের উপর আক্রমণ চালায়। এর ফলে পুলিশ গুলি চালাতে বাধ্য হয় তার ফলে ৪ জন মারা যায়। এই চারজনের মধ্যেও একজন হচ্ছে তার চুরি কেসের আসামী। তারপর তাকে আর তারা তুলে নিয়ে যায়নি। তার প্রতিবাদে তাঁরা ৩রা এপ্রিল পশ্চিমবাংলা বন্ধ ডেকে ছিল। সেই দিন আমরা দেখেছি কলিকাতা জ্বলছিল। ২০

হাজার বোমা পড়েছে, ১৫০ টি বাস-ট্রাম জ্বালিয়ে দেওয়া হয়েছিল এবং এরফলে কয়েকজন মহিলা মারা গিয়েছিল। পশ্চিমবাংলার এই ঘটনা ঘটতে দেখেছি। শুধু তাই নয় সারা ভারতবর্ষে ওই কংগ্রেস দল আইন-শৃঙ্খলার বিঘ্ন ঘটাবার চেষ্টা করেছে। গত ২৫.২.৮৫ তারিখে আনন্দবাজার পত্রিকায় তথ্য বেরিয়েছে সেটা আপনাদের সামনে রাখছি। কংগ্রেস পার্টি তাদের দুর্নীতিতে প্রশাসনকে কাজে লাগাচ্ছে। আপনি জানেন যে বিহার, উত্তরপ্রদেশের সাথে সাথে আমাদের এখানেও লোকসভার নির্বাচন হয়েছে। পশ্চিমবাংলায় এই সরকারের পরিচালনায় নির্বাচন হয়েছে। বিহার উত্তরপ্রদেশের নির্বাচনে পুলিশকে ব্যবহার করা হয়েছে। ১৯৭২ সালের মত ওনারা বুথ দখল করেছেন এবং রিগিং করেছেন। ওনাদের সমাজবিরোধীরা এবং গুণ্ডারা আবার সন্ত্রাস সৃষ্টি করছে। বিহারেও ওনারা এই জিনিষ করছে। উত্তর প্রদেশে ৪২৫ টি বিধানসভার সদস্য সংখ্যা। তার মধ্যে ২৯৬টি কংগ্রেস পেয়েছে। এই ২৯৬ জনের মধ্যেও ৮০ জনের বিরুদ্ধে নানা রকম কেস আছে। উত্তর প্রদেশের কংগ্রেস পার্টির একজন বিধানসভার সদস্যের বিরুদ্ধে - বোধহয় নাম বলা যাবে না - অভিযোগ আছে তিনি একজন নার্সের শালীনতা হানি করেছেন এবং এই ব্যাপারে কেস চলছে। এইভাবে বিহার উত্তরপ্রদেশে অধিকাংশ কংগ্রেস সদস্যদের বিরুদ্ধে মাফিয়া ডাকাতের কেস আছে।

এই কারণে তিনি ছিলেন কংগ্রেস প্রার্থী। আমরা কি দেখেছি উত্তরপ্রদেশের এ্যামেথিতে? প্রধানমন্ত্রীর নির্বাচন কেন্দ্রে ভোট গণনার দিন প্রথমে ঘোষণা করা হল ভোট পড়েছে ৫০ শতাংশ। পরে আমরা কি দেখলাম? ভোট পড়েছে ৮০ শতাংশ। ওঁরা সেখানে পুলিশ দিয়ে, সমাজ বিরোধী আর গুণ্ডাদের দিয়ে নির্বাচন করেছেন। উত্তরপ্রদেশ, বিহার তথা সারা ভারতবর্ষের এই তো অবস্থা। ১৯৮৪ সালে পশ্চিমবঙ্গে হয়েছিল কংগ্রেস পার্টির অধিবেশন। ওঁদের এক ডেলিগেটকে পুলিশ সেই সময়ে গণিকালয় থেকে উদ্ধার করে। তাঁকে তাড়িয়ে দেওয়া হল। এই তো হল কংগ্রেসের চেহারা। অন্ধ্রের প্রাক্তন রাজ্যপাল - তাঁর নাম বলা যাবে না - এখন রাজ্যপাল নন, অন্ধ্রপ্রদেশের এন. টি. রামারাও সরকারকে ফেলে দিলেন। তিনি ছিলেন হিমাচল প্রদেশের প্রাক্তন মুখ্যমন্ত্রী এবং কাঠ চুরির দায়ে অভিযুক্ত হয়েছিলেন এক সময়ে। এই কংগ্রেস পার্টিই সারা ভারতবর্ষের বুকে দুর্নীতি আমদানী করেছে। এই হল ভারতবর্ষের বুকে কংগ্রেস পার্টির অবস্থা। আমরা চেষ্টা করছি পশ্চিমবাংলার প্রশাসনকে নিরপেক্ষ রাখতে। একটা ঘটনার কথা উল্লেখ করলে এই নিরপেক্ষতার কথা পরিষ্কার বুঝতে পারবেন। মানস সেন, ওঁদেরই পার্টির সাধারণ সম্পাদক, তিনি খুন হয়ে গেলেন। পুলিশ সেই কেসে ৪ জনকে ধরে আনে এবং বিচারে তাদের যাবজ্জীবন কারাদণ্ডে দণ্ডিত করা হয়েছে। ১৯৭২-৭৭ সালে আমাদের ১১০০ কর্মী খুন হয়েছে, বহু নারী খুন হয়েছে। একজন আসামীকে ওঁরা গ্রেপ্তার করেছিলেন সেদিন? কাউকে যাবজ্জীবন কারাদণ্ডে দণ্ডিত করেছিলেন ওঁরা? সেই সময়ে বারাসতে, কাশীপুরে যে ভাবে ওঁরা আমাদের কর্মীকে খুন করেছেন তার তুলনা ইতিহাসে মেলা ভার। এই তো ছিল সেদিন কংগ্রেস পার্টির প্রশাসন। আমরা এগুতো হতে দিই না। প্রশাসনকে আমরা নিরপেক্ষ রাখতে পেরেছি। কংগ্রেস রাজত্বে অপরাধ এবং অপরাধীর সংখ্যা বাড়ছে। শুধু একটা হিসাবের মাধ্যমেই আপনি বুঝতে পারবেন স্যার। এডুকেশন এ্যাণ্ড রিসার্চ ফর এ্যাডভান্সড্ স্টাডিস্ - এটি একটি নিরপেক্ষ সংস্থা - তাঁরা বলেছেন শ্রমিক কর্মচারীদের মধ্যে অপরাধে শীর্ষস্থান অধিকার করেছেন দিল্লী। পশ্চিমবঙ্গের স্থান এ ব্যাপারে নিম্নে। আমি একথা বলতে চাই যে, পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার অবনতি ঘটে কংগ্রেস পার্টির নিজেদের অন্তর্কলহের দ্বারাই। এই প্রসঙ্গে একটা কথা এখানে উল্লেখ করি - গত ২৪।১০।১৯৮০ সালে হাইকোর্টে একটি ঘটনা নিয়ে মাননীয় বিচারপতির ঘরে একটি হেয়ারিং হয়। আই. এন. টি. সি.-র অফিসে বেয়ারার দখল নিয়ে দু'দলের মধ্যে বিরোধের ফলে দুটি গোষ্ঠীর মধ্যে মারামারি শুরু হয় হাইকোর্ট ময়দানে। পুলিশ সেখানে গিয়ে হস্তক্ষেপ করে। সেখানে দেখা যায় যে, সুব্রত মুখার্জী এবং সৌমেন মিত্র'র দুই গ্রুপের মারামারি। সেখানে পিস্তল আবিষ্কার হয়েছে। খুর নিয়ে দুই দলের মারপিটের ঘটনা সেখানে আবিষ্কার হয়। হাইকোর্টে এই মামলা প্রসঙ্গে

কবিগুরুর সেই বিখ্যাত উক্তিকে একটু হেঁয়ালী করে বললে বলতে হয়,- 'ভগবান, বারে বারে কংগ্রেসী ভূত পাঠায়েছ বারে বারে, এই দয়াহীন সংসারে।' শেষে একটা গল্প বলে আমি শেষ করতে চাই - এই কংগ্রেস পার্টি পচে গলে শেষ হয়ে গেছে। এক জ্যান্ত মানুষকে যমরাজের দরবারে ভূলক্রমে ধরে নিয়ে যাওয়া হয়। যমরাজ তখন পাতা খুলে দেখেন তার মৃত্যু হওয়ার কথা নয়। তিনি বললেন একে মর্ত্যে পাঠিয়ে দাও। সে বলল আমি যাব না। তবে আমি যেতে পারি এক শর্তে। আমাকে বিশ্বকর্মার কারখানা দেখাতে হবে। তাকে বিশ্বকর্মার কারখানায় নিয়ে যাওয়া হল। সেখানে সে দেখলো - কোথাও মানুষের হাত তৈরী হচ্ছে, কোথাও তৈরী হচ্ছে পা। বিভিন্ন জায়গায় বিভিন্ন জিনিস তৈরী হচ্ছে। কিছু ফুলকপির মত জিনিষ আবার ছুঁড়ে ফেলে দেওয়া হচ্ছে। জ্যান্ত ব্যাক্তিটি জিজ্ঞাসা করলো, এগুলো ছুঁড়ে ফেলা হচ্ছে কেন? যমরাজ বললেন এগুলো কংগ্রেসীদের মগজে লাগবে। অর্থাৎ কংগ্রেস পার্টি আজ পচে গলে শেষ হয়ে গেছে। আমরা যদি পশ্চিমবাংলায় ক্ষমতায় না থাকতাম, তাহলে ওঁরা নিজেদের অন্তর্কলহে অনেকেই খুন হয়ে যেতেন। আমরা এখানে আছি বলে আজ এখানে নির্বাচিত প্রার্থী হয়ে ঐ বেঞ্চে বসতে পেরেছেন ওঁরা। আমরা এখানে ক্ষমতায় আছি বলে আজ সৌমেন-সুব্রত'র গোষ্ঠীর মারপিঠের মধ্যেও অনেকে বেঁচে আছেন এবং সঠিকভাবে বিরোধী কার্য্যকলাপ চালাতে পারছেন। এই কথা বলে, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন, তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[6.10 – 6.20 p.m.]**

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মিঃ স্পীকার স্যার, আজকে মাননীয় পুলিশমন্ত্রী এখানে যে পুলিশ বাজেট উত্থাপন করেছেন, আমি সেই বাজেটকে বিরোধীতা করে কয়েকটি কথা বলতে চাই। আজ সকাল থেকে সকলে বন্দুক, খুন ইত্যাদি নিয়ে রিকর্ড এ্যাণ্ড কাউন্টার রেকর্ড-এর উল্লেখ করে বক্তব্য রাখলেন। আজকে এখানে যখন পুলিশের বাজেট হচ্ছে, তখন আমরা জানি, শহর কলকাতায় এবং পশ্চিমবঙ্গের সর্বত্র থানার বড় বাবুরা টেলিভিশনের সামনে বসে আছেন। মাননীয় মুখ্যমন্ত্রী যদি কোন রেকর্ড চান, তাঁরাই তা সাপ্লাই করবেন। আজ আমি একথা বলতে পারি, থানায় এখন যে সমস্ত রেকর্ড হয়, তার মধ্যে কত পারসেন্ট রেকর্ড হয়, সে সম্বন্ধে আমাদের যথেষ্ট ডাউট হয়। সুতরাং ঠিক ঠিক রেকর্ড যে তিনি পাবেন, তার নিশ্চয়তা কোথায়?

আজকে এই রেকর্ড নিয়ে ইনভেস্টিগেটিং অফিসার থেকে আরম্ভ করে হোম সেক্রেটারি পর্যন্ত একটা বিরাট পরিকল্পনা চলছে। সেখানে রেকর্ডে যাতে কোনরকমভাবে কংগ্রেস(আই)য়েরা যা খুন করেছে তার থেকে বেশী না হয় তারজন্য একটা প্ল্যান ওয়ে ব্যবস্থা নিয়ে চলছে। আজকে রবীনবাবু বললেন যে ৫২ পার্সেন্ট মত ক্রাইম আর ডিটেকটেড হচ্ছে অবশ্য স্মল পারসেন্টেজ, কিন্তু কেউ একবার বললেন না তো কত পার্সেন্টেজ কন্‌ভিক্ট হচ্ছে? আজকে শেষ করার আগে কয়েকটি কথা বলতে চাই মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে। আপনারা বললেন মিসার দ্বারা কংগ্রেস জমানায় ধরা হোত এখন সেই মিসা উঠে গেছে কিন্তু আমি মাননীয় সদস্যদের জানাই যে আজেক প্রেসিডেন্সি জেলে গেলে দেখতে পাবেন ইনডারেক্টলি কত লোককে এই জেলে বিনা বিচারে আটকে পড়ে রয়েছে। এরা পুলিশের ভয়ে বেল পর্যন্ত নিতে চায় না, কারণ ওরা জানে প্রেসিডেন্সি জেল থেকে বেরুলেই পুলিশ তাদের বিরুদ্ধে কেস এনে এ্যারেষ্ট করবে এবং তাদের বিরুদ্ধে এ্যাকসান নেবে। এইসব খোঁজ কিন্তু নিজে রাখেন না। আমি সেইজন্য আপনার কাছে অনুরোধ রাখছি বিধানসভা থেকে একটা টিম করে জেলে পাঠান এবং প্রতিটি জেলে গিয়ে দেখবেন এইরকম কত মানুষ জেলের ভেতরে পচে মরে যাচ্ছে তাও তারা ভয়ে বেরোতে চাইছে না। এটা কি মিসার থেকে আরো বেশী ক্ষতিকর নয়? আজকে ইললিগ্যাল ডিটেনশানে প্রত্যেকটি থানা থেকে নানাভাবে লোক ধরছে তাদের কোটা ফিল আপ করবার জন্য। এইভাবে ফিল আপ করবার জন্য পুলিশ অনেক আইন বিরুদ্ধ কাজ করে যাচ্ছে। পুলিশ

অফিসাররা যদি দেখেন সরকারী দলের লোক তাহলে সে অন্যায় করলেও তার কেস পর্যন্ত লেখেন না তাদের খুশী করবার জন্য এসব ক্ষেত্রে ছেড়ে দেওয়া হয়। আজকে ইনভেসটিগেশানের ক্ষেত্রে প্রচণ্ড গাফিলতি হচ্ছে। এ্যাক্সিডেন্ট কেসের ক্ষেত্রে ডিটেক্ট হয়ে ৬ মাসের ভেতরে আইন অনুযায়ী যারা ক্ষতিগ্রস্ত হয়েছেন তাদের কমপেনসেশান দেওয়ার কথা কিন্তু দেখা যায় যে এ্যাকসিডেন্ট কেসে যে সমস্ত লোক তারা কমপেনসেশান পান না। মাননীয় মুখ্যমন্ত্রীকে আবেদন করছি তিনি এই বিষয়ে একটু যেন মনোযোগ দেন। আজকাল বিভিন্ন লকআপে মানুষ যাতে মরে না যায় তার জন্য আইনগত নতুন পদ্ধতি পুলিশ বার করেছে। এটা অত্যন্ত ডেসপ্রেসন ব্যাপার, সায়েন্টিফিক ইনটারোগেশানের নাম করে এই অপরাধীদের উপর ফিজিক্যালি যেভাবে থার্ড ডিগ্রির অত্যাচার করা হচ্ছে সেটা অত্যন্ত নিন্দনীয়। দেখা যায় তাদের টেবিলের উপর শুইয়ে রেকটমের উপর ২০ মিনিট ধরে প্রহার করা হয়, এটা মনুষ্য সভ্য জগতে এই ধরণের ঘটনা ঘটতে পারে বলে আপনারা চিন্তা করতে পারেন? আমরা জানি মুখ্যমন্ত্রী পুলিশদের ট্রান্সফার করছেন কিন্তু শুধু ট্রান্সফার করলেই কোন প্রশাসন চেঞ্জ করা যায় না। আই পি এস অফিসাররা যোগ্য আমরা জানি কিন্তু তারা প্রপারলি ইনভেস্টিগেশান করেনা। আজকে যারা আমলা রক্ষার উপদেষ্টা তাদের ট্রান্সফার করা হচ্ছে নিজেদের স্বার্থে। এক সময়ে এই কলকাতার পুলিশের কত সুনাম ছিল, প্রত্যেকে যোগ্য অফিসার ছিলেন এবং জাঁদরেল লোক ছিলেন। তখন অফিসার ইন চার্জ এর একটা নিজস্ব ক্ষমতা ছিল। এখন [illegible] সচিব বা পলিটিক্যাল সেক্রেটারী পুলিশকে ইনফ্লুয়েন্স করছে, রাইটার্স বিল্ডিংয়ের কো-অর্ডিনেশান কমিটি এই সমস্ত পুলিশকে ইনফ্লুয়েন্স করছে এবং দিনে দিনে পুলিশের মধ্যে অত্যন্ত অযোগ্য লোক দেওয়া হচ্ছে। ক্রাইম যেভাবে বেড়ে চলেছে এই সমস্ত বন্ধ কারবার এই সব অফিসার ইনচার্জের নেই। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো তিনি যাতে এই ব্যাপারে সতর্ক দৃষ্টি রাখেন। আমার আরেকটি প্রস্তাব আছে যে ভিজিলেন্স কমিশনার যে সমস্ত রিপোর্ট দিয়েছে ১৯৮৩-৮৪ সালের এবং ১৯৮৪-৮৫ সালের তাতে সিনিয়র অফিসার ছিলেন তারা ভিজিলেন্স ব্যাপারে কত পার্শেন্টি ধরতেন আর কত পার্শেন্টের বিরুদ্ধে এ্যাকসান নিয়েছেন আজকে সেই বিষয়ে প্রশ্ন থেকে গেছে।

আমরা জানি তিনি পুলিশ প্রশাসনকে চাঙ্গা করার জন্য দুইজন জয়েন্ট সি.পি. এনেছেন। এরা আসবার পর কলকাতায় এ্যাডমিনিস্ট্রেটিভ কি তাতে চাঙ্গা হয়েছে? নকশাল মুভমেন্টের সময় ১৯৭১-৭২ সালে একটা বোম স্কোয়াড করা হয়েছিল বোম বানানো একটা কুটির শিল্পের মতো হয়ে গেছে। এমন একটা জায়গা বা দিন নেই যেখানে বোমের আওয়াজ শোনা যায় না। এই একটা ডিপার্টমেন্ট আছে যেটা কাজ করছে কারণ সেখানে একজন দক্ষ [illegible] দেওয়া হয়েছে। কংগ্রেস আমলের এই অফিসারকে ট্রান্সফার করা হয়েছিল কিন্তু তাকেই আবার আনা হয়েছে। ঠিক ঠিক জায়গায় ঠিক ঠিক লোককে দিতে হবে। এটা এখন ডাইরেক্টরি সি. পি. এবং ডি. ডি. অধীনে আছে। তারপর অ্যান্টিবডি এনফোর্সমেন্টে ব্রাঞ্চে সমস্ত বাজে [illegible] রাখা হয়েছে যাতে করে এই ডিপার্টমেন্টের অস্তিত্ব আছে বলে মনে হয় না। এই কথা বলে এই বাজেটকে সমর্থন না করে আমি শেষ করছি।

**শ্রী নৃপেন শেঠ ঃ** মাননীয় স্পীকার স্যার, স্বরাষ্ট্রমন্ত্রী যে ব্যয়বরাদ্দ এনেছেন আমি তার বিরোধিতা করছি। গত বছরের চেয়ে এবারের বাজেটে কয়েক কোটি টাকা বেশি করেছেন। কিন্তু সঙ্গে সঙ্গে খুনের সংখ্যাও বেড়েছে। বাজেটের মধ্যে যদি উল্লেখ থাকতো যে যে বাজেটের টাকা বাড়ান হয়েছে কিন্তু খুনের সংখ্যা কম তাহলে আমরা একে সমর্থন করতে পারতাম। প্যারাগ্রাফ ৯তে বলছেন খুনের সংখ্যা বেশি। থানায় অন্যান্য ক্রাইমের সংখ্যা কম। কিন্তু ৭৭ সালের আগে থানায় যে ক্রাইমের চার্ট থাকতো তা তুলে দেওয়া হয়েছে এখন। কতকগুলো খুন, ডাকাতি হচ্ছে এই সমস্ত জিনিষ যাতে প্রকাশ না হয় সরকার থেকে এই রকম নির্দেশ প্রতিটি থানার ও. সি. কে দেওয়া হয়েছে। গ্রামাঞ্চলে যে সমস্ত ডাকাতি হচ্ছে, সেই ডাকাতির বিরুদ্ধে একসঙ্গে সব মানুষ থানায় আসছে। পৃথক পৃথক জায়গায় একরাত্রিতে যত ডাকাতিই হোক না কেন থানার ও.সি. বললেন একটিমাত্র রেকর্ড করা

হয়েছে। এস. ডি. পি. ও. এবং অন্যান্য পলিশ অফিসাররা আমায় বলেছেনএকই ডাকাত যদি এক রাত্রিতে অনেক জায়গায় ডাকাতি করে তাহলে একটাই রেকর্ড হবে। সরকারের এই নির্দেশের ফলে পশ্চিমবাংলার সাধারণ মানুষের উপর যে সমস্ত ডাকাতি হচ্ছে তাকে চেপে দেওয়া হচ্ছে এবং ক্রাইমের সংখ্যা কম করে দেখানো হচ্ছে। অনেকে এই বাজেটকে প্রশংসা করেছেন কিন্তু আপনারা কি চিন্তা করেছেন আপনাদের ঘরের মধ্যেই ডাকাত? নদীয়া, ২৪ পরগণা সীমান্তবর্তী এলাকা এবং মুক্তাঞ্চল বলে ঘোষণা করা হয়েছে। পশ্চিমবাংলায় যে সমস্ত চাল উৎপাদন হচ্ছে তা ব্যাপক হারে বাংলাদেশে চলে যাচ্ছে।

[6.20 – 6.30 p.m.]

এবং আপনি শুনলে অবাক হবেন স্যার, সীমান্ত এলাকায় যে সমস্ত গো-হাটগুলি আছে সেই গো-হাট থেকে চোরাকারবারীরা ব্যাপকভাবে গরু বাংলাদেশে পাচার করে দিচ্ছে। এই সীমান্ত অঞ্চলে কিছুদিন আগে পর্যন্ত ধর্মের ষাঁড় ঘুরে বেড়াত, এই চোরাকারবারীরা সেগুলি বাংলাদেশে পাচার করে দিয়েছে। সেখানে কিভাবে অত্যাচার হচ্ছে আপনি শুনলে অবাক হবেন। ১৯৮৪-৮৫ সালে ঐ এলাকায় ৩২ জন খুন হয়েছে। স্যার, নদীয়া, ২৪-পরগণা সীমান্ত এলাকা, সেখানে উগ্রপন্থীদের কার্যকলাপ বেড়ে যাচ্ছে, সেখানে পুলিশ ক্যাম্প করে থাকতে পারে না। উগ্রপন্থীদের দৌরাত্মে রাইফেল ছিনতাই হবে সেইজন্য সেখানে থেকে পুলিশ ক্যাম্প তুলে দেওয়া হচ্ছে। এই সমস্ত সীমান্ত এলাকায় যদি কোন ক্রাইম হয় তাহলে দুষ্কৃতকারীদের ধরার কোন ব্যবস্থা নেই। ১৯৪৭ সালের পর থেকে দেশ স্বাধীন হওয়ার পর থেকে এই সমস্ত সীমান্ত এলাকার গ্রামাঞ্চলে যে সমস্ত থানা আছে সেই থানাতে যে পুলিশের সংখ্যা ছিল আজকে তাই আছে। আজকে মুখ্যমন্ত্রীকে প্রশ্ন করতে তিনি বলেছেন বাজেট বাড়ালে যদি পাশ করে দেওয়া হয় তাহলে পুলিশের সংখ্যা বাড়াবেন। কিন্তু সীমান্ত অঞ্চলে ব্যাপকভাবে ক্রাইম হচ্ছে। সীমান্ত এলাকায় ৫জন পুলিশ কনস্টেবল এবং ৩ জন এ এস আই আছে। গত বছর ১৩৩ কোটি টাকা পুলিশ খাতে দেওয়া হয়েছে, সেখানকার আমরা যারা বিধায়ক আছি আমরা বলেছি সীমান্ত এলাকায় পুলিশী ব্যবস্থা জোরদার করা হোক। বনগাঁ থানাতে ৩ লক্ষ ৪২ হাজারক লোক আছে, সেই থানার জন্য আমরা সুপারিশ করেছি, এস. পি. এবং সমস্ত পুলিশ অফিসাররা সুপারিশ করেছেন আই সি, ও, সি দেওয়ার জন্য। তারপর মাঝখানে বাগদা থানাতে গাড়ী নেই, কোন কোন থানাতে টেলিফোন নেই, আবার কোন থানাতে সামান্য কোন পুলিশ অফিসার বসিয়ে রেখে সমস্ত পুলিশী ব্যবস্থাকে একটা অব্যবস্থার মধ্যে ফেলে রেখে দেওয়া হয়েছে। আমরা প্রতি বছর পুলিশ খাতে টাকা দিচ্ছি, আমার সাজেশান হচ্ছে নদীয়া, ২৪-পরগনার সীমান্ত অঞ্চলে পুলিশী ব্যবস্থা জোরদার করা হোক। কারণ, সীমান্ত অঞ্চলগুলি উপদ্রুত এলাক, সেখানে সাধারণ মানুষ থাকতে পারছে না, সেখান থেকে মানুষ চলে আসছে। সীমান্ত অঞ্চলে পুলিশী ব্যবস্থা জোরদার করে এ্যান্টি সোসাল এ্যাক্টিভিটি বন্ধ করার ব্যবস্থা করা হোক। বলা হয়েছে যে যারা দরিদ্র শ্রেণীর মানুষ তাদের পুলিশী প্রোটেকশানের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এই এলাকায় যে সমস্ত পাট্টা হোলডার আছে তাদের সি পি এম-এর যারা নেতৃবৃন্দ তারা থানায় বসে থেকে পুলিশ অফিসারকে নির্দেশ দিচ্ছে উৎখাত করার জন্য। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর কাছে আমি সাজেশান রাখতে চাই থানাগুলিতে পুলিশী ব্যবস্থা জোরদার করতে হবে। এই কথা বলে এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী পুলিশ খাতে ব্যয়বরাদ্দের দাবী যেটা উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। আমি কোন পরিসংখ্যানের মধ্যে যাব না। এখানে সরকার পক্ষ এবং বিরোধীপক্ষ থেকে অনেক পরিসংখ্যান অনেকে দিয়েছেন। কংগ্রেসের তরফ থেকে একটা কথা বারবার বলা হচ্ছে, [illegible] পুলিশ বাজেট আলোচনা

করতে গিয়ে বিহার, উত্তরপ্রদেশ এবং অন্যান্য কংগ্রেস (ই) পরিচালিত রাজ্যের কথা কেন বলা হচ্ছে? পশ্চিমবাংলার আইন শৃঙ্খলা সম্পূর্ণ ঠিক আছে, এখানে কোন অসামাজিক কার্যকলাপ ঘটেনি একথা আমরা একবারও বলিনি এবং মুখ্যমন্ত্রীও বলেননি। আমরা একথা কিন্তু ভুলে যাইনি পশ্চিমবাংলায় কংগ্রেস নামক একটি দল আছে এবং মানুষ তাদের এখনও ভোট দেয়। তবে এই দলে যখন বহু অসামাজিক লোক রয়েছে বা তাদের আশ্রয়ে বহু অসামাজিক লোক রয়েছে তখন পশ্চিমবাংলায় অসামাজিক কাজকর্ম ঘটবেনা এটা হতে পারে না। আমরা মনে করি এই সমস্ত অসামাজিক কার্যকলাপ এখানে তখনই বন্ধ হবে যখন এখানে আর ওই কংগ্রেস নামক দলটি থাকবে না। এঁরা থাকলে এরকম অসামাজিক কার্যকলাপ ঘটবেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যেন একথা ভুলে না যাই আমাদের পাশেই আর একটি রাজ্য রয়েছে যার নাম হচ্ছে বিহার। পশ্চিমবঙ্গ স্বয়ংশাসিত রাজ্য নয়, ভারতবর্ষের মধ্যেই আমি রয়েছি। কাজেই অন্যান্য ইন্দিরা কংগ্রেস পরিচালিত রাজ্যে অসামাজিক কার্যকলাপ ঘটবে এবং পশ্চিমবাংলায় কিছু হবে না এটা হতে পারে না। দুর্ভাগ্যক্রমে বর্তমান প্রধানমন্ত্রী বলেছেন কোলকাতা শহর মৃত, স্যার, এঁরা প্রাণের স্পন্দন দেখেন সেখানে যেখানে চুরি, রাহাজানি হয়, এঁরা প্রাণের স্পন্দন দেখেন সেখানে যেখানে নারী ধর্ষণ হয়, এঁরা প্রাণের স্পন্দন দেখেন সেখানে যেখানে ডাকাতি, খুন ইত্যাদি হয়। এঁরা প্রাণের স্পন্দন দেখেন দিল্লীতে যেখানে খুন, রাহাজানি এবং আরও বিভিন্ন ধরণের মারাত্মক অপরাধ প্রায়ই হচ্ছে, এমন কি শিশুর প্রাণ পর্যন্ত যাচ্ছে। এঁরা প্রাণের স্পন্দন দেখেন পাটনায় যেখানে নারীর সম্ভ্রম নেই, যেখানে রাহাজানি, ডাকাতি সরকারের মদতে হয়। কোলকাতায় এসব জিনিস ঘটে না তবুও এঁরা কোলকাতাকে দেখেন মৃত শহর। ভারতবর্ষের দুর্ভাগ্য কিছু কিছু রাজ্য আছে যেখানে অসামাজিক কার্যকলাপের পেছনে সরকারের মদত থাকে। কাজেই তারই পাশে পশ্চিমবাংলায় এসব জিনিষ ঘটেনা বলে ওঁরা কোলকাতাকে যে মৃত বলেছেন এটা তাঁর নিজেদের অবস্থার পরিচয়। অনেক লোক আছে যাঁরা নিজেদের ছবি আয়নায় যেভাবে দেখেন অন্যকেও সেইভাবে দেখতে চান। তিনি ওই কথাগুলি বোধহয় সেই মনোভাব থেকেই বলেছেন। কংগ্রেসের একজন সদস্য বললেন থানায় থানায় পুলিশ আছে কিন্তু গাড়ী নেই। আবার সত্যবাপুলি মহাশয় বললেন, পুলিশ খাতে প্রচুর টাকা বাড়ান হয়েছে। পুলিশ খাতে যদি টাকা বাড়ান না হয় তাহলে পুলিশের জন্য গাড়ী, পুলিশের জন্য ব্যারাক প্রভৃতির জন্য যে টাকা ব্যয় হবে সেটা কি কেন্দ্রীয় সরকার আমাদের উপহার হিসেবে দেবেন? রাজ্য সরকার চিন্তা করছে এই যে অসামাজিক কার্যকলাপ হচ্ছে এগুলি কেন হচ্ছে? আপনারা একবার চিন্তা করুন গত ৩৬ বছর ধরে কংগ্রেস পুলিশকে কিভাবে তৈরী করেছিল? তাঁরা পুলিশকে কখনও মানুষের মত দেখেন নি। ওঁরা গণতান্ত্রিক আন্দোলনকে ধ্বংস করবার জন্য পুলিশকে একটা হাতিয়ার হিসেবে তৈরী করেছে। কিন্তু আমাদের দৃষ্টিভঙ্গী অন রকম। মুখ্যমন্ত্রী বলেছেন আমরা পুলিশের মানসিকতার পরিবর্তন করতে চাই। আমরা কখনও বলিনি পুলিশের মনোভাবের পুরোপুরি পরিবর্তন ঘটেছে। এখনও অনেক পুলিশ আছে যারা বামফ্রন্ট সরকারকে মেনে নিতে পারছেনা। এখনও একশ্রেণীর পুলিশ আছে যারা চায় পশ্চিমবঙ্গ থেকে বামফ্রন্ট সরকার হঠে যাক। আমরা পুলিশকে অন্যভাবে তৈরী করতে চাই। তবে তাতে অনেক বাধা আছে। সবচেয়ে বড় বাধা হচ্ছে কেন্দ্রীয় সরকার এবং কংগ্রেসীরা। তবে এসব বাধা থাকা সত্ত্বেও আমরা পুলিশ বাহিনীকে অন্যভাবে তৈরী করতে চাই। আমরা তাদের জন্য ব্যারাকের ব্যবস্থা করতে চাই, সুসজ্জিত গাড়ী দিতে চাই এবং তারজন্যই এই টাকা বাড়াতে হচ্ছে। আমি সর্বশেষে বলবো পশ্চিমবাংলায় কংগ্রেস আমলের পুলিশ এবং বামফ্রন্টের পুলিশের মধ্যে অনেক পার্থক্য রয়েছে। পশ্চিমবাংলায় কংগ্রেস পুলিশকে তৈরী করেছিল দুর্নীতির হাতিয়ার হিসেবে এবং দমনমূলক, পীড়নমূলক কাজে ব্যবহার করতে। কিন্তু বামফ্রন্ট সরকার চাচ্ছে না পুলিশ মানুষের স্বার্থে মানুষের পাশে এসে দাঁড়াবে, জনকল্যাণ করবে এবং সেই মানসিকতা আমরা তাদের মধ্যে তৈরী করবার চেষ্টা করছি। এই কাজে আমরা অনেকটা সার্থক হয়েছি এবং পুরোপুরি ওই মানসিকতা যাতে সৃষ্টি হয় তারজন্য এগিয়ে যাচ্ছি। একথা বলে স্বরাষ্ট্রমন্ত্রীর বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**[6.30 – 6.40 p.m.]**

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের বাজেট বরাদ্দ পেশ করে ১৭ দফাতে একটা কথা বলেছেন, পুলিশ দপ্তর সম্বন্ধে এ্যাসেসমেন্ট এবং সাজেশন ইনভাইট করেছেন সদস্যদের কাছ থেকে। এ্যাসেসমেন্ট করতে গেলে যে সমস্ত কথা গুলো বলবো, আগে থেকেই বলছি, উনি তো বলবেন এই সমস্ত গুণ্ডাদের কথা, বর্বরদের কথা, অসভ্য কথা, এই সব উনি বলবেন, তা জেনেও আমাদের বলতে হবে, উনি ইনভাইট করেছেন সাজেসন। আমরা কি দেখছি, সংখ্যা তত্ত্বের মধ্যে যাবো না, একটি সংখ্যাতত্ত্ব দিলেই বোঝা যাবে। ১৯৭৭ সালে সার্বিক ভাবে রেকর্ড হওয়া ক্রাইমের সংখ্যা ছিল পশ্চিমবঙ্গে ৯১ হাজার ৪৫০, কংগ্রেসের শেষ বছরের কথা ওঁদের আমলে ১৯৮২ সালে সেটা ১।। লাখের উপর পেরিয়ে গেছে। এবং কোন জায়গায় দাঁড়িয়ে আছি, আপনি কোলকাতায় থেকে বুঝতে পারবেন না, গ্রামাঞ্চলে অর্ধেকের বেশী ঘটনা সামাজিক বয়কটের ভয়ে, রাজনৈতিক চাপের ভয়ে, লুঠের ভয়ে, মানুষ বোবা, মুক বধির হয়ে থাকে। থানায় গিয়ে রেকর্ড করাতে পারে না, এই অবস্থায় দাঁড়িয়ে আজকে ১।। লক্ষ পৌঁচেছে। আবার পাশাপাশি কি দেখছি, পাশাপাশি দেখছি ১৯৭৭ সালে পুলিশ এর সংখ্যা পশ্চিমবাংলায় ছিল ৬১ হাজার ৪৫০, আর এদের রাজত্বে শুধু বেঙ্গল পুলিশে ৭০ হাজার, ক্যালকাটা পুলিশে ৫ হাজার, সব মিলিয়ে প্রায় ৭৫ হাজার। পাঁচ বছরের মধ্যে ২৭ হাজার পুলিশ বেড়েছে। মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর রাজত্বে পুলিশ বেড়েছে ২৭ হাজার, রেকর্ডে ক্রাইম বেড়েছে সারা পশ্চিমবাংলায় ৫০ পার্সেন্ট, আর খুন বেড়েছে ১১০০টি, ১৯৭৭ সালে ছিল ৮১৮টি। ১৯৮৪ সালে ১৯০০ আরও বেড়েছে। বেড়েছে কত, ১১০০টি। ২৭ হাজার পুলিশ বাড়লো আর ১১০০ খুন বাড়লো। পার্সেনটেজটা আপনি জানেন স্যার, আমি এই কথা বলছি না, এই সব বলতে গেলে ওদের সদস্যরা গতানুগতিক পদ্ধতিতে যে ভাবে ফাটা রেকর্ডের মতে বাজিয়ে চলেছেন, বিহার, উত্তরপ্রদেশ, দিল্লী, কলকাতা, পশ্চিমবঙ্গ। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে একটা কথা রাখছি মুখ্যমন্ত্রীর কাছে, মাননীয় সদস্যদের কাছে, পশ্চিমবঙ্গ নামক একটি ক্লাব জ্যোতিবাবুকে চাম্পিয়ন অব দি ল এ্যাণ্ড অর্ডার দেখতে চায়, সেটা তার কম্‌পারিজন দিল্লী, উত্তরপ্রদেশে, মধ্যপ্রদেশের সঙ্গে দেখতে চায় না। তার কমপারিজন আমরা দেখতে চাই এবং তাঁকে ফার্স্ট বয় হিসাবে দেখতে চাই। পশ্চিমবাংলার বুকে প্রফুল্ল ঘোষের মুখ্য মন্ত্রীত্ব, বিধান চন্দ্র রায়ের মুখ্যমন্ত্রীত্ব, সিদ্দার্থ শঙ্কর রায়ের মুখ্যমন্ত্রীত্ব এবং প্রফুল্ল সেনের মুখ্যমন্ত্রীত্ব -এর পিরিয়ডে, তাঁদের কাজের সঙ্গে জ্যোতি বাবুর পিনিরয়ডের ধারাবাহিক আলোচনা যদি না করেন, শুধু মাত্র দিল্লীর দিকে চোখ ফিরিয়ে দিয়ে সাধারণ মানুষকে বোকা বানাবারযে প্রচেষ্টা , এই হীন চক্রান্তের বিরুদ্ধে প্রতিবাদ জানাতে হবে, একজন সদস্য হিসাবে আমি তা মনে করি। আমরা কি দেখছি, ১৯০০ খুন হয়েছে একটা বছরে। তাহলে গড়ে প্রতিদিন পাঁচটা করে খুন বেড়ে গেল, তাও আমাদের মুখ্যমন্ত্রীকে আমাদের মাথার উপর বসিয়ে আমাদের মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রী বলতে হবে। শুধু বসে আছেন বললে ভুল হবে, আমার মতে তিনি সাধনায় ব্যস্ত এবং সেই সাধনা শ্মশানের শব সাধনা। যে রাজ্যে মুখ্যমন্ত্রীর রাজত্বে একটা জেলার একটা গ্রামে আমি তার নাম করছি করকাই গ্রামে একজন পিতৃহারা সন্তান মুণ্ডিত মস্তকে নিজের পিতার শ্রাদ্ধ পর্যন্ত করতে পারে না, পুলিশকে দাঁড় করিয়ে রেখে, লোকাল কমিটির মেম্বারদের দাঁড় করিয়ে রেখে পিতৃশ্রাদ্ধ করতে হয় একটা রাজ্যে, সেই রাজ্যের মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী পদত্যাগ করে রিপ্লেস করা উচিত ছিল অন্য কোন মন্ত্রীকে দিয়ে। আমরা কি দেখছি, তিনি শব সাধনায় ব্যস্ত, তান্ত্রিকের মত আজকে তিনি মড়ার হাড় কুড়িয়ে নিয়ে পশ্চিমবাংলার বুকে শ্মশানের রাজত্ব প্রতিষ্ঠা করার জন্য তান্ত্রিকের সাধনায় ব্যস্ত আছেন এবং তার জন্য পশ্চিমবঙ্গকে গড়ে প্রতিদিন ৫টি করে মানুষ বলি দিতে হচ্ছে তার পায়ে। তাঁর প্রশাসনের পুলিশের কাছে, তাঁর প্রশাসনের মন্ত্রীদের কাছে এবং সার্বিকভাবে সারা পশ্চিমবাংলার প্রশাসনের কাছে। এটা একটা অত্যন্ত দুঃখের ব্যাপার এবং হতাশার ব্যাপার। কিন্তু এই কথা বললে

উনি বলবেন, আমরা বর্বর, আমরা মিথ্যাবাদী, আমরা প্রবঞ্চক, আমরা অসভ্য, আমরা গুণ্ডা, আমরা বর্বর, এই সব কথা উনি বলবেন আমরা জানি। কিন্তু নিজের কথা আজকে উনাকে বলতে হবে, তাকে কমপেয়ার করতে হবে। প্রফুল্ল সেনের সঙ্গে, তাকে কমপেয়ার করতে হবে সিদ্ধার্থবাবুর সঙ্গে, তাকে কমপেয়ার করতে হবে বিধানচন্দ্র রায়ের সঙ্গে, তাকে কমপেয়ার করতে হবে প্রফুল্ল চন্দ্র ঘোষের সঙ্গে। পশ্চিমবাংলার বুকে খুন কম হয়, পশ্চিমবাংলার বুকে রাহাজানি কম হয়, এটা পশ্চিমবাংলার মানুষের অহঙ্কার। এটা জ্যোতিবাবুর অহঙ্কার নয়, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অহঙ্কার নয়, এটা পশ্চিমবাংলার মানুষের কৃষ্টির অহঙ্কার, সংস্কৃতির অহঙ্কার, ভাবধারার অহঙ্কার। এটা পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর স্মরণ থাকা উচিত এবং সেই পরিপ্রেক্ষিতে, সেই দৃষ্টিভঙ্গীতে আজকে তিনি বক্তব্য রাখবেন বলে আমি আশা করবো। তিনি সাজেশানের কথা বলেছেন। আমি তার কাছে দু'চারটি কথা বলতে চাই। আমরা কি দেখছি? আমরা দেখছি যে ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে একজন আই. জি ছিলেন, একজন এ্যাডিশন্যাল আই. জি ছিলেন, ৭ জন ডি. আই. জি ছিলেন, ১০০ জনের উপরে আই. পি. এস অফিসার ছিলেন। আজকে তার রাজত্বে কি হয়েছে? একজন ডিজি পোষ্ট হয়েছে অর্থাৎ ডাইরেক্টর জেনারেল, ভাল কথা। তার আণ্ডারে ৯ জন ইনসপেক্টর জেনারেল-আরো ভালো কথা। তার আণ্ডারে ১৭ জন ডি. আই. জি., খুব ভাল কথা। ১৫০ জনেরও বেশী আই. পি. এস. অফিসারের পোষ্ট বেড়েছে। এটা বাড়ুক কিন্তু ডিটেকশান অব ক্রাইম হোক। আজকে এস. বি. এবং ডি. ডি. কে পঙ্গু করে দেওয়া হয়েছে। ক্রাইমের দুটো দিক আছে - ডিটেকশান অব ক্রাইম এ্যাণ্ড এ্যারেষ্ট অব দি ক্রিমিন্যাল। পুলিশের এই দুটি মূল কাজ এবং তার জন্য সম্পূর্ণভাবে দায়িত্ব শুধু মাত্র ডি. আই. জি কিম্বা পুলিশ কমিশনারের নয়, এর জন্য সমধিক দায়িত্ব স্বরাষ্ট্র মন্ত্রীর উপর গিয়ে পড়ে। তিনি সেই দায়িত্ব এড়িয়ে যেতে পারেন না। আমরা যখন দেখতে পাই যে সংবাদপত্রে মুখ্যমন্ত্রী সমেত ওদের সমস্ত বামফ্রন্ট কমিটির চেয়ারম্যান থেকে আরম্ভ করে সকলে বিবৃতি দিয়ে বলেন যে আমরা যদি বিপ্লব করে আসতাম তাহলে ৮০ ভাগ পুলিশকে ছাঁটাই করে দিতাম, তাড়িয়ে দিতাম।

এই কথা বলার সঙ্গে সঙ্গে পুলিশের মরাল ওরা ধ্বংস করে দিলেন। ওরা তো বলে দিলেন যে ৮০ ভাগ পুলিশ অকেজো, খারাপ। এই সরকারের মুখ্যমন্ত্রী থেকে শুরু করে লেফট ফ্রন্টের হাইয়েষ্ট পুলিসি মেকিং বডি, তারা ক্লেম করেছে যে ৮০ ভাগ পুলিশ করাপটেড, খারাপ তাদের তাড়িয়ে দিতাম যদি বিপ্লব করে আসতাম। তা যদি হয় তাহলে বাকী থাকে কত পার্সেন্ট? বাকী থাকে ২০ পার্সেন্ট। এই ২০ ভাগকে নিয়ে তাদের মধ্যে পার্টির করাপশান ঢুকিয়ে এ্যাসোসিয়েশনের নাম করে রাজনীতির সমস্ত কিছু ঢুকিয়ে দিয়ে আজকে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের থানা থেকে শুরু করে লালবাজার হেডকোয়ার্টার পর্যন্ত এইভাবে রাজত্ব চলছে। আজকে এই রাজত্ব চলছে বলে আমরা দেখতে পাই পুলিশ এ্যাসোশিয়েশানের একজন কনষ্টেবল পরীক্ষায় ১২ নম্বর পেলেও শুধু মাত্র পার্টির চাপে ডি. সি. হেডকোয়ার্টারকে দিয়ে পাশ করিয়ে এ. এস. আই করে দিতে হচ্ছে। এই ঘটনা কলকাতার বুকে হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রীর যদি জানা না থাকে, তার অজ্ঞাতে যদি এই কাজ হয়ে থাকে তাহলে ডি. সি. হেড কোয়ার্টারকে জিজ্ঞাসা করুন, তিনি এর সাক্ষী আছেন। আমি দাবী করছি যে সমস্ত পরীক্ষার খাতাগুলি এই হাউসে প্লেস করা হোক সেসান চলাকালীন এবং মিলিয়ে দেখা হোক। আজকে সেই কর্মী কম নম্বর পাওয়া সত্ত্বেও কেন তাকে প্রমোশান দিয়ে এ. এস. আই. করে দেওয়া হয়েছে সেই প্রশ্নের উত্তর আশা করি তিনি দেবেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে একথা বলতে চাই যে পুলিশ প্রশাসনের মধ্যে এস. বি. এবং ডি. ডি. কে আরো শক্তিশালী করে গড়ে তোলা দরকার, সেটা আপনি করুন। এস. বি ডিপার্টমেন্টের যে ট্রান্সফার এবং ডিষ্ট্রিক্টে ডি.আই.জি'র যে ট্রান্সফার সেটা যেন পানিশমেন্ট পোষ্ট না হয়, সেটাকে প্রাইজ পোষ্ট করে তুলুন। তা যদি না করেন তা হলে ডিটেকশান অব ক্রাইম হবে না। আমরা দেখছি অধস্তন [illegible] জন্য অনেক ভাবনা চিন্তা আছে, এ্যাসোসিয়েশান থাকা ভাল, সেটা কোন অবজেকশ্যাবল নয়। কিন্তু সেখানে তাদের নিয়ে যদি

রাজনীতি করা হয় তাহলে বাঞ্ছনীয় নয়। তাদের অভাব অভিযোগ যেগুলি আছে, থাকবার ব্যবস্থা বা ডিউটির সময়ে যে সমস্ত অসুবিধার সম্মুখীন হতে হয় সেগুলির প্রতি আপনি সহানুভূতিশীল হোন। বড় বড় অফিসারদের ভাল ভাল ঘরে বসিয়ে, ভাল ভাল সুযোগ সুবিধা দিচ্ছেন, কিন্তু ঐ নিচু তলার যে সমস্ত ষ্টাফরা হোম ডিপার্টমেন্টে আছে, যাদের কলকাতা থেকে পশ্চিমবঙ্গের গ্রামে গঞ্জে যাতায়াত করতে হয় তাদের দাবী দাওয়ার প্রতি আপনাকে সহানুভূতিশীল হতে হবে। আর একটা জিনিসের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করবো। আপনি জানেন যে জেনারেল এ্যাডমিনিষ্ট্রেশনে হোম (পার)-তে আমি বলেছিলাম যে, S. P. is answerable to D. M. in the District. But here in Calcutta C. P. is anserable to whom!

ডেফিনিটলি রিমোট রেসপনসিবিলিটি হবে গভর্ণমেন্টের কাছে, হোম সেক্রেটারীর কাছে একজন মুখ্যমন্ত্রীর কাছে। কিন্তু ইমিডিয়েটলি সিভিল অথরিটি একজন থাকা উচিত। আমি সাজেশান দিয়েছিলাম কিন্তু মুখ্যমন্ত্রী কোন জবাব দেননি। আমি বলেছিলাম যে প্রেসিডেন্সি ডিভিশনের কমিশনারকে রাখার জন্য। কিন্তু লালবাজারে ডব্লিউ. বি. সি. এস অফিসারকে এ্যাডমিনিষ্ট্রেটিভ অফিসার করে বসিয়ে রাখা হয়েছে। এ্যাডিশন্যাল চীফ সেক্রেটারী পোষ্টকে উঠিয়ে দিয়ে একজন আই. এ. এস অফিসারকে সেখানে ডেপুটি করুন। কারণ পুলিশ কমিশনারকে একজন সিভিল অথরিটির কাছে এ্যানসারেবল থাকতে হবে। এটা আপনি একটু চিন্তা করবেন। ব্রিটিশ আমল থেকে এটা চলে আসছে। কংগ্রেস আমলেও হয়েছে। কংগ্রেস ভুল করতে পারে। আমি আপনার কাছে আবেদন রাখছি যে এটাকে নূতন দৃষ্টিভঙ্গীতে বিচার করুন। কারণ আপনারা বিপ্লবের কথা বলেন, প্রগতির কথা বলেন, নূতন দৃষ্টিভঙ্গীর কথা বলেন। কাজেই আসুন, এই সমস্ত বিষয় নিয়ে আলোচনা করা যাক। এই কথা বলে পশ্চিমবঙ্গের মানুষের যে হাহাকার, পশ্চিমবঙ্গের মানুষের যন্ত্রণা এবং সমস্ত অত্যাচারের বিরুদ্ধে একটা সুষ্ঠু ব্যবস্থা করুন। প্রশাসন এবং পুলিশ বিভাগের স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবে আপনি রয়েছেন।

আমি কোন পুলিশ অফিসারের বিরুদ্ধে বলছি না, আমি কোন কর্মচারীর বিরুদ্ধে বলছি না - আমি ব্যক্তিগতভাবে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়কে বলবো যে তিনি মুখ্যমন্ত্রী হিসাবে তার অপদার্থতার জন্য, অকর্মণ্যতার জন্য পশ্চিমবাংলায় যে ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে, তারই পরিপ্রেক্ষিতে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করা যায় না। আমি আমাদের কাটমোশানগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[6.40 – 6.50 p.m.]**

**শ্রী জ্যোতি বসু :** স্পীকার মহাশয়, যে সংশোধনী প্রস্তাবগুলি পেশ করা হয়েছে এবং তার উপর কিছু বক্তব্য রাখা হয়েছে, আমি সেগুলির সব বিরোধিতা করে আপনার মাধ্যমে সভ্যদের কাছে আমার বক্তব্য রাখছি। আমি এইমাত্র এসে শুনলাম ডাঃ মানস ভুঞ্যা বললেন, অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করছেন কেন, আপনি একটা আদর্শ স্থাপন করুন, আমি শুনে খুশী হলাম। আমার উপর যে খুব বিশ্বাস আছে, তার জন্য ধন্যবাদ। আমি এই কথাগুলির পরে জবাব দেব। আমি একটি কথা বারে বারে বলছি, প্রত্যেক বছর বলছি, এবারেও বলছি যে, এই পুলিশ প্রশাসন আমরা উত্তরাধিকারসূত্রে নির্বাচনে জিতে পেয়েছি। এখানে ২৮ বছর কংগ্রেসী রাজত্ব ছিল। আর দিল্লীতে ২ বছর বাদ দিলে ৩৭ বছর ধরে ওদেরই রাজত্ব চলেছে। ওদের আমলে যেখানেই হোক, দিল্লীতেই হোক বা অন্য কংগ্রেস রাজ্যেই হোক অথবা অন্য সমস্ত রাজ্যে ওরা পুলিশকে কি শিখিয়েছেন? ওরা শিখিয়েছেন মুষ্টিমেয় কায়েমী স্বার্থ রক্ষা করে জনগণের বিরুদ্ধে কাজ করতে এবং সেই ভাবেই তাঁদের পরিচালিত করেছেন এবং পুলিশকে সেইভাবেই বুঝিয়েছেন। বিনা বিচারে আটক থেকে শুরু করে পুলিশ জনগনের উপর গুলি চালিয়েছে, লাঠি চালিয়েছে, বহু কর্মীকে সমস্ত জায়গায় নিবর্তনমূলক আটক আইনে ধরা হয়েছে, এই

সব হয়েছে এবং পুলিশ দিয়ে ট্রেড ইউনিয়ন আন্দোলন ধ্বংস করা হয়েছে। যেটা লেবার ডিপার্টমেন্টের কাজ, সেটা না করে সেখানে পুলিশ পাঠানো হয়েছে, এই সব হয়েছে। কাজেই সেই পুলিশকে আমি সম্পূর্ণভাবে তাদের দোষী সাব্যস্ত করতে পারি না। স্বাধীনতার পর থেকে পুলিশ সেই ভাবেই পরিচালিত হয়েছে এবং এটা কত কঠিন কাজ আপনারা বুঝতে পারছেন। তবে আমরা এসে চেষ্টা করছি এবং এই পুলিশকে নিয়ে প্রশাসনকে নিয়ে সরকার পরিচালনা করছি। মন্ত্রী বদলালেই সব বদলে যায় না এবং আমরা সেই কাজ করছি, যদিও জানি বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী নিয়ে এই সমাজ ব্যবস্থায় সম্পূর্ণ পরিবর্তন আনা সম্ভব নয়, এই অর্থনৈতিক ব্যবস্থায় সম্ভব নয়, বিশেষ করে কংগ্রেসের মত প্রতিক্রিয়াশীল দল যেখানে আছে সেখানে আরো সম্ভব নয়। সেই জন্য অসুবিধাগুলি হচ্ছে। তাই পুলিশকে নতুন ভাবনায় অনুপ্রাণিত করবার চেষ্টা করছি এবং নতুন ডাইরেকসান দিয়েছি যে গণতান্ত্রিক আন্দোলনে হস্তক্ষেপ করবেন না, এই সব বোঝাবার চেষ্টা করছি। কিন্তু এতদিনকার অভ্যাস, এ'কি সহজে যায়? এই সময়ে তবুও কিছুটা উন্নতি যে হয়েছে, এ বিষয়ে কোন সন্দেহ নেই। একজন বললেন গ্রামের কথা। গ্রামে আগে কি হত? বিশেষ করে যখন ধানকাটা হত সেই সময়ে আমরা দেখতাম পুলিশ গিয়ে জোতদারের বাড়ীতে উঠত এবং ক্যাম্প করে ওদের সাহায্য করত ক্ষেত মজুর ভাগ চাষীদের বিরুদ্ধে। এখন কি তা হতে পারে? কখনো কোথাও এই জিনিস হয় না। এবং আমরা ডাইরেক্টলি বলেছি আইনানুগ কাজ করতে হবে। কিন্তু যারা গরীব তাদের প্রতি একটু বেশী নজর দিতে হবে। তাদের দেখবার লোক নেই, বড় লোকরা নিজেরাই নিজেদের দেখে নিতে পারে। জমিদার, জোতদাররা কংগ্রেসের দলে আছে, তারা নিজেরাই ব্যবস্থা করে নিতে পারে। কাজেই এটা খুব কঠিন কাজ, আর একবার মনে করিয়ে দিলাম। কিন্তু কিছু পরিবর্তন নিশ্চয় হয়েছে। কিন্তু আমি বলছি সম্পূর্ণ হওয়া, এটা সম্ভব নয়। ওরা কি আদর্শ চাইছেন? যেখানে কোটি কোটি লোক বেকার হয়ে যাচ্ছে এক একটি পরিকল্পনার পরে, যেখানে জিনিসের দাম ক্রমাগত বাড়ছে আমরা দেখছি. যেখানে অসামাজিক কার্যকলাপ হচ্ছে এবং অনেক জায়গায় কংগ্রেস সেটাকে সমর্থন করছে, এটা আমরা দেখছি, সেখানে কি এটা সম্ভব নাকি ? কি আদর্শ সৃষ্টি হবে? কিন্তু তার মধ্যেও সেখানে আমরা প্রশংসা পাবার যোগ্য এবং অন্য কংগ্রেসী রাজত্বের তুলনায় এখানে ভাল। অন্য কংগ্রেসী রাজত্বের কথা কিছু বলবেন না, বললেন। তা আমরা কি বলব, আমরা আকাশে বাস করছি?

একজন বললেন, ও তো রাশিয়ার কথা এরা বলবেন, চীনের কথা বলবেন ইত্যাদি। রাশিয়া, চীন, অন্য রাজ্য সব এক হয়ে গেল? আমরা কোথায় তাহলে ঝুলছি — শূন্যে নাকি ? যাই হোক আপনারা জানেন, পরিকল্পনার ব্যাপারটা কেন্দ্রের উপর নির্ভর করে, দেশে বেকার বাড়বে, না, কমবে সেটা কেন্দ্রের উপর নির্ভর করে, জিনিবপত্রের দাম বাড়বে কি বাড়বে না সেটাও কেন্দ্রের উপর নির্ভর করে। আর বাজেট তো দেখলেন, সবই আপনারা জানেন। হাজার হাজার মানুষ অনেক সময় অসামাজিক কাজে তারা বাধ্য হয়ে যাচ্ছেন। এই অবস্থার মধ্যেও আমাদের সরকার পরিচালনা করতে হচ্ছে, আইন-শৃঙ্খলা রক্ষা করতে হচ্ছে। আর কংগ্রেস তো একটা ব্রত হিসাবে এটা নিয়েছেন যে আইন-শৃঙ্খলা ওরা ভাঙবেন। ওরা একদিকে দেশের আইন-শৃঙ্খলা ভাঙবেন, আবার অপর দিকে এখানে এসে বলবেন, দেশে আইন-শৃঙ্খলা নেই। আপনারা ভাঙেন কেন? আপনারা না ভাঙলে তো এখানে আইন-শৃঙ্খলা আরো ভালো ভাবে থাকে। তবে এরমধ্যেও কাজ করে আরো ভালোভাবে থাকে। তবে এরমধ্যেও কাজ করে আমরা নিশ্চয় এগিয়েছি সে বিষয়ে কোন সন্দেহ নেই এবং আমি আমার লিখিত বক্তৃতার মধ্যেও সে কথা বলেছি। তারপর ওরা বললেন, আগে পুলিশের জন্য এত টাকা খরচ হ'ত আর এখন পুলিশের জন্য এত বেশী টাকা খরচ হচ্ছে ইত্যাদি, আবার প্রশ্নোত্তরের সময় কংগ্রেসের পক্ষ থেকেই বললেন, আরো পুলিশ দিচ্ছেন না কেন অমুক জায়গায়। আমি সেই সময় বলেছিলাম বাজেটের এসব কথা বলব, পেয়ে যাবেন কিছু পুলিশ। এখন পুলিশের জন্য যে খরচ হচ্ছে, তার বেশীরভাগটা কিসের জন্য যাচ্ছে সেটাও দেখতে হবে। নিয়ম অনুযায়ী, আইন অনুযায়ী

এদের মহার্ঘভাতা দিতে হয়. মাহিনাপত্র, এ্যালাউনসেস দিতে হয় এবং এইসব নানান দিক থেকে খরচ বেড়েছে। আমি একথা বারে বারে বলেছি যে শুধু পুলিশের সংখ্যা বাড়ালেই হয়না, এদের সরঞ্জাম দিতে হয়, জিপ দিতে হয় এবং এদের জন্য নানান রকমের ব্যবস্থা করতে হয়। খবরাখবর নেবার জন্য টেলি কমিউনিকেশানের ব্যবস্থা করতে হয় এবং এমনি নানান ধরণের ব্যাপার আছে। আমাদের টাকা নেই বলে আমরা এগুলি অতটা ভালোভাবে করতে পারছি না। কিন্তু তবুও আমি ঐ বক্তৃতা শোনার পর একটু হিসাব নিয়ে দেখছিলাম যে অবস্থাটা কি রকম। আমি দেখলাম,

কংগ্রেস আমলে - ১৯৭৬/৭৭ সালে মোট বাজেট যা ছিল তার মধ্যে পুলিশের জন্য খরচ হয়েছিল তার ৫.৭৪ ভাগ, আর আমাদের আমলে এই ১৯৮৫/৮৬ সালে সেটা হচ্ছে ৪.৫৯ ভাগ। এসব কথাগুলি একটু ওদের মনে রাখা দরকার। এর সঙ্গে ওদের আরো যে কথাটা মনে রাখা দরকার সেটা হচ্ছে, তখন অবস্থাটা এরকম ছিল না। তখন বামপন্থীরা দায়িত্বজ্ঞানহীন হয়ে এসব কাজ করতেন না যা এখন কংগ্রেসীরা করেন। সমাজবিরোধীদের সঙ্গে আমাদের কোন গাঁটছড়া বাধা ছিল না, যা এখন কংগ্রেসের আছে। আমার পরের কথা হচ্ছে, এখানে একজন বললেন, " আপনি বলতেন কংগ্রেস আমলে যে এটা পুলিশ ষ্টেট হয়েছে, আমরা বলছি, এখন পুলিশ ষ্টেট।" কি করে এখন পুলিশ ষ্টেট? এরা বলছেন অন্য রাজ্যের সঙ্গে কেন তুলনা করছেন, সিদ্ধার্থ রায়ের আমলের কথা বলুন, প্রফুল্ল সেনের আমলের কথা বলুন।" সে সব কথা বললে তো শিউরে উঠবেন। মানুষ ভুলতে চাইছে সে সব কথা, ভুলতে দিন মানুষকে। সেই সময় তো আমাদের কোন অধিকার ছিল না- বামপন্থীদের। ১৯৭১/৭২ থেকে ১৯৭৭ সাল পর্য্যন্ত আমাদের ১১শো লোক খুন হয়েছেন। একজন বললেন, 'তালিকা আছে?' আরে লেখাপড়া না করলে এসব বুঝবেন কি করে? আমরা বহু আগেই নাম ঠিকানা সহ সেই তালিকা ছাপিয়ে মানুষের মধেও বিলি করেছি। আমরা মিথ্যা কথা বলি না কংগ্রেসীদের মতন। এখন তো ওদের অধিকার আছে কিন্তু সেই সময় কি ছিল? কংগ্রেসী সদস্যরা যদি সেইসব দিনের পুরানো প্রসিডিংসগুলি পড়েন তাহলে দেখবেন, সিদ্ধার্থ রায়ের আমলে ওরাই বলছেন, 'আমাদের সিকিউরিটি দিন, আমরা চলাফেরা করতে পারছি না।' আর এই বিপদটা মার্কসবাদীদের থেকে নয়, বামপন্থীদের থেকে নয়, ওদের নিজেদের লোকেদের থেকেই এই বিপদ, আজও সেই ইনট্রাপার্টি বিরোধ ওদের মধ্যে লেগে আছে। আজকে কিন্তু ওদের আর সিকিউরিটি নিয়ে ঘুরতে হয়না, দিব্যি এখানে এসে বক্তৃতা দিচ্ছেন, বাড়ী যাচ্ছেন। কোন পার্থক্য নেই কি আগের থেকে এখনের? তখন তো ট্রেড ইউনিয়ানের কোন অধিকারই ছিল না, আমরা সেই অধিকার প্রতিষ্ঠিত করেছি। এই স্বাধীনতা শুধু আমাদের জন্যই নয়, গণতান্ত্রিক অধিকার আমরা বিরোধীদেরও দিয়েছি। একটা লোককেও আমরা ৮ বছরের মধ্যে বিনা বিচারে আটক করিনি, একটা কংগ্রেসী গুণ্ডাকেও। আর ওদের সময় আমরা বছরের পর বছর জেল খেটেছি, বছরের পর বছর বিনা বিচারে আমাদের আটক করে রাখা হয়েছে, আদালতে পর্য্যন্ত নিয়ে যাওয়া হয়নি। আর শ্রমিক, কৃষক, মধ্যবিত্ত, মেহনতী মানুষেরা যখন আন্দোলন করছে তখন তাদের হাজার হাজার মিথ্যা মামলায় জড়িয়ে সর্বস্বান্ত করেছেন।

**[6.50 – 7.00 p.m.]**

এর পরেও বলছেন কোন পার্থক্য নেই! আমি ওঁদের পুরনো প্রসিডিংস গুলি একটু পড়ে দেখতে বলছি। বলছেন, 'আপনারা অন্য রাজ্যের কথা বলবেন না।' আমি আবার বলি, আমাকে বলতে হবে, আমি তো আর রাশিয়ার কথা বলছি না, নিউ ইয়র্কের কথা বলছি না, আমাদের দেশের কথা আমাকে বলতেই হবে, তা না হলে বোঝা যাবে কি করে? রামের সময়ে কি রাজত্ব ছিল আমি জানি না, সেটা এঁরা বলতে পারবেন, আমি বলতে পারব না, সে সময়ে চুরি হতো, কি হতো না, ডাকাতি হতো, কি হতো না, তখন মানুষ মিথ্যে বলতো কি বলতো না আমি জানি না। এখানে কথা

হচ্ছে দিল্লিতে মাঝের দুটো বছর বাদ দিলে স্বাধীনতার পর থেকে আজ পর্যন্ত কংগ্রেস রাজত্ব চলছে, সেখানে (দিল্লীতে) ১৯৮৩ সালের ২৪১ জন খুন হয়েছে। এই তো কয়েক দিন আগে রাজ্যসভায় মন্ত্রীমহাশয় এই উত্তর দিয়েছেন যে, ১৯৮৪ সালে দিল্লীতে ৩১৩ জন খুন হয়েছে। ২৪১ থেকে ৩১৩ একটু বেশী। তবে হ্যাঁ, আমাদের এখানেও কিছু খুন বেড়েছে, আমরা তো লুকোইনি, আমি সেটা আমার লিখিত বক্তব্যের মধ্যেই বলেছি। তবুও সেটা দিল্লির তুলনায় কিছুই নয়। ১৯৮১ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত দিল্লিতে ৩,৫৫৯টি খুনের ঘটনা ঘটেছে, পাটনায় ৩,১১৭'টি, কানপুরে ২,৯৮৮'টি, বোম্বাইতে ২,২৮৭'টি, এগুলি সমস্ত কংগ্রেস শাসিত রাজ্য। মাদ্রাজে ঐ সময়ে ৭৮৭'টি খুনের ঘটনা ঘটেছে, ওটাও কংগ্রেসের সঙ্গে যুক্ত শাসনের রাজ্য। আর এখানে কলকাতায় ঐ সময়ে ৪৪০'টি খুনের ঘটনা ঘটেছে। ৩,৫৫৯ থেকে ৪৪০ নিশ্চয়ই একটু কম। তারপরে বললেন, নারী ধর্ষণ হচ্ছে, হ্যাঁ হচ্ছে, এই সমাজ ব্যবস্থার জন্য হচ্ছে। এটা দুঃখের কথা, লজ্জার কথা সমস্ত ভারতবাসীর পক্ষে। কিন্তু এ ক্ষেত্রেও আমরা কি দেখছি? দিল্লিতে ৫৫৬'টি, পাটনায় ৪৮৮'টি, বোম্বাইতে ৪৩৮'টি, কানপুরে ৩৮৭'টি, মাদ্রাজে ১২৭'টি ধর্ষণের ঘটনা ঘটেছে। আর আমাদের কলকাতায়? প্রায় কিছুই নয়। অথচ ওঁরা বলে গেলেন, এই হচ্ছে, ঐ হচ্ছে। তারপরে ধরুন সিডিউলড কাস্টস— সিডিউল্ড কাস্টসদের কি অবস্থা, তাদের খুন করা হচ্ছে, ১৯৮৪ সালে বিহারে ৯০ জনকে খুন করা হয়েছে। আর সিডিউলড কাস্টস মহিলা ধর্ষিত হয়েছেন ৭৬ জন। মধ্যপ্রদেশে খুন হয়েছে ১০৬ জন। ধর্ষিত হয়েছেন ৫৮ জন। উত্তরপ্রদেশে খুন হয়েছে ২০৩'টি ধর্ষিতা হয়েছেন ৬০জন। আর পশ্চিমবাংলায় ধর্ষিতা হয়েছেন ২ জন, সুতরাং এ সমস্ত রাজ্যগুলির সঙ্গে পশ্চিমবাংলার নিশ্চয়ই একটু পার্থক্য আছে। এটা রাশিয়া নয়, চীন নয়, এটা আমাদের রাজ্য এবং আমাদের এই রাজ্যের সঙ্গে আমাদের দেশের অন্যান্য রাজ্যের একটু পার্থক্য আছে। তারপরে এখানে দু-একটি বিশিষ্ট ব্যাপার বলা হয়েছে, আমি তার উত্তর দিচ্ছি। তার আগে একটা কথা আমি বলে নিই, একটা নতুন কথা শুনছি, সাধারণ প্রশাসন খাতের ব্যয় বরাদ্দের আলোচনার সময়েও শুনেছি, আজও শুনছি কংগ্রেস সদস্যদের কাছ থেকে। কি শুনছি, না মানুষ নাকি বৃটিশকে ফেরত চাইছে, মহারাণীর দরবারকে ফেরত চাইছে, তবু তারা কংগ্রেসকে ফেরত চাইছে না, এটা আমাদের সৌভাগ্য। কিন্তু আমাদের দেশের লোক যে এইরকম দেশদ্রোহী, তা আমরা জানতাম না, কংগ্রেস জানতে পারে। আমরা জানি আমাদের দেশের মানুষ কখনোই বৃটিশকে চায় না। আজকেও এক জন সদস্য ঐ কথা বললেন। এবং তারপরে পুলিশের জন্য খুব দরদ দেখালেন, বললেন গঙ্গাধর ভট্টাচার্য্যের কি হলো? আমি তাঁকে বলি, জানেন না যখন তখন ওকালতি করেন কেন? ৮/২/৮৪ তারিখ ১২ জনের নামে চার্জ সিট হয়েছে। আর একজন বর্ণালী দত্তের কথা বললেন, বর্ণালী দত্ত একজন নার্স, আমাদের পার্টির কোচবিহার জেলা কমিটির সেক্রেটারীর একজন আত্মীয়া, তাঁর উপর বলাৎকার হয়েছিল এবং তিনি খুন হয়েছেন। একজন সদস্য- কংগ্রেস সদস্য - বললেন সেটা কি হলো? আমি তাকে বলি কি হলো সে খবর তো একটু রাখা দরকার, বক্তৃতা দিতে হলে খবর রাখতে হবে। সেখানে ৫-২-১৯৮৪ সালে সেই মামলা শুরু হয়েছে। তারপর আমি আশ্চর্য হয়ে যাচ্ছি - ওদের বুকের পাটা আছে আমি বলবো - ঐ কুলতলির ভদ্রলোকের-ওখানকার সদস্য যিনি আছেন, এটা একটা সাবজুডিস কেস- এসব কথা যত কম বলেন ততই ভাল। আমি সেইজন্য উত্তর দিতে চাচ্ছি না, কোর্ট বিচার করবে। যারা এর মধ্যে ইনভলভড হয়েছে তারা দোষী কি নির্দোষ আমি বলতে পারবো না, কিন্তু এসব কথা না তোলাই ভাল আপনার নিজের পক্ষে এবং নিজেদের জন্য। তারপর একজন বলেছেন, রুলিং পার্টির যদি কেউ নানারকম অসামাজিক কাজ অপরাধের জন্য যদি ধরা পড়ে তাহলে তার কিছু হয় না, রুলিং পার্টির ৫ জনের তো ফাঁসির হুকুম হয়েছিল, হাইকোর্ট থেকে ছাড়া পেয়েছেন, তাঁরা কংগ্রেসের নয়। এই তো সেদিন সংবাদপত্র দেখেছেন ৪।৫ জনের সাজা হয়ে গেছে, যাবজ্জীবন সাজা হয়েছে, মামলায় কি হবে আমি জানি না। সুতরাং কংগ্রেসের মতন নয়। কংগ্রেস আমলে ঐ যে আমাদের লোকগুলি মারা গেল ১২০০।১৩০০ মতন লোক - তার একটাও মামলা হয়নি, নট ওয়ান কেস। এখানে কংগ্রেসের তরফ থেকে পুলিশ সংগঠন সম্বন্ধে বলা হয়েছে।

**মিঃ স্পীকার :** আপনার আর কত মিনিট লাগবে?

**শ্রী জ্যোতি বসু :** ১০ মিনিট লাগবে।

**মিঃ স্পীকার :** ঠিক আছে, সবার অনুমতি নিয়ে আমি আরোও ২০ মিনিট সময় বাড়িয়ে দিলাম। আশা করি কারও আপত্তি নেই। সুতরাং ২০ মিনিট সময় বাড়লো। নিন, বলুন ।

**শ্রী জ্যোতি বসু :** পুলিশ সংগঠনের ওরা বিরুদ্ধে নাকি ? একটার নাম করছে আর একটার তো করছে না। ওরা কি কংগ্রেসের নাকি আমি জানি না। ওয়েষ্ট বেঙ্গল পুলিশে দুটি সংগঠন আছে। এর মধ্যে একটা কংগ্রেসের সেটা জানা ছিল না। তাদের সাথে কনফারেন্সে যাই, তাদের সঙ্গে আলোচনা হয়। আমার মনে হয় ওঁরা মানবেন না এ কথা- যারা পুলিশ এ্যাসোশিয়েশনের কর্মকর্তা আছেন যারা নিম্ন পুলিশ কর্মচারী তাদের বিরুদ্ধে ওঁরা বলছেন - ওদের ধারণা ওটা সি.পি.এমের একটা শাখা। এইরকমভাবে সি. পি. এম কাজ করে না। ওরা নিজেরাই করেছেন - আপনারা ভেঙ্গে দিয়েছিলেন। আমরা সরকারে আসবার পর ১৯৭২ সাল থেকে আবার ওরা তাদের অধিকার ফিরে পেয়েছে এবং তাঁরা সংগঠন চালাচ্ছে। তাদের সংগঠনে আমি যাই, আমাকে যখন ডাকেন, তাঁদের সম্মেলনে যাই। কংগ্রেস থেকে প্রতিনিয়ত চেষ্টা করে কি করে অরাজক অবস্থার সৃষ্টি করা যায়, কি করে পুলিশকে উস্কে দেওয়া যায় সরকারের বিরুদ্ধে। আমি একটা কাগজ কোনক্রমে পেয়ে গেছি, মাননীয় স্পীকার মহাশয় আপনি যদি চান, আমি দিয়ে দেব - একজন শ্রীকান্ত ব্যানার্জী বলে - পুলিশ বোধহয় কাজ করেন -তিনি সংগঠন করেছেন কলকাতায়। কলকাতায় একটা ছিল, উনি বলছেন একটায় চলবে না - একটা কংগ্রেসের পক্ষে হতে হবে - যদিও কংগ্রেসের নামগুলি করেছেন - আমি নামগুলি করছি না। - ২ জন এম. এল. এর সাহায্য পেয়েছে, টাকা পেয়েছে। যখন কংগ্রেসের অধিবেশন হয় তখন রাজীব গান্ধীকে গিয়ে বলেছিলেন, আপনি যদি আর একটু হেল্প করে দেন তাহলে আমরা অন্য সংগঠন ভেঙ্গে দেব, আপনাদের পক্ষে আমরা কাজ করব। ঐ চিঠিটি কি করে আমার কাছে দিল্লী থেকে চলে এল আমি বুঝতে পারছি না। কিন্তু পেয়ে ভালোই হয়েছে। এই চিঠিতে লেখা আছে, আমরা ২ জন এম. পি.র কাছে, কিছু লোকের কাছে সাহায্য পেয়েছি কিন্তু আরোও সাহায্য দরকার এবং তাতে লিখেছেন, আমাদের জীপ দরকার, ওয়ান জীপ, পোষ্টার, লিফলেট্‌স, অফিস ফারনিচার, ইউনিয়ন ফাণ্ড - এইসব আমাদের দরকার। আমার বিশ্বাস - ঠিক করে বলতে পারছি না - যে রাজীব গান্ধী নিশ্চয়ই ওদের উত্তর দেন নি। এখানে কংগ্রেস অধিবেশনে কি কি কথা হয়েছে তা আমি বলতে পারবো না - তখন তিনি প্রধানমন্ত্রী ছিলেন না - তিনি প্রধানমন্ত্রী হবার পর আমি সার্টেন, তিনি ওদের কথার উত্তর দেন নি। কিন্তু কংগ্রেসের লোকের নাম আছে - আপনি দেখে নেবেন - আমি নাম পড়লে কেটে দেবেন সেই আমি নাম করছি না। কিভাবে ওরা ওস্কাচ্ছে, টাকা দিচ্ছে, পয়সা দিচ্ছে এবং এখানে একজন বলেছেন কিভাবে ওরা চাঁদার পয়সা এইসব আদায় করেন। পুলিশকে ওস্কাচ্ছে - যতই ওস্কাক - আর একবার উস্কে দিয়েছিলেন - এখানে তাঁরা আক্রমণ করেছিল - মানুষ তাদের যার জন্য সাজা দিয়েছিল এবং আমাদের আবার মানুষরাই পুনর্নির্বাচিত করলেন। আপনাদের অপরাধ তাঁরা বুঝেছেন। সেইজন্য আমি বলছি, আমরা বামপন্থী সরকার, জনগণের পক্ষে আমরা - কোনদিনও চলবে না - জনগণ আমাদের সাথে আছে, জয় আমাদের সুনিশ্চিত।

**Mr. Speaker :** There are 59 cut motions to this demand. But the cut motions nos. 48 to 58 were not moved. So, I put to vote the remaining cut motions except nos. 1, 2, 3, 5, 10, 11, 13, 16, 23, 30, 32, 34, 35, 38, and 47on which I understand, division will be called.

Accordingly, the motions (Cut motions nos. 4, 6, 7, 8, 9, 12, 14,

15, 17, 18, 19, 20, 21, 22, 24, 25, 26, 27, 28, 29, 31, 33, 36, 37, 39, 40, 41, 42, 43, 44, 46, and 59) were then put and lost.

And the motions (Cut motions nos. (1, 2, 3, 5, 10, 11, 13, 16, 23, 30, 32, 34, 35, 38,and 47) were then put and a division taken with the following result -

**NOES**

Abdul Quiyom Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Abul Hasant Khan, Shri

Abul Mansur Habibullah, Shri Syed

Adak, Shri Gourhari

Adak, Shri Nitai Charan

Anisur Rahaman Biswas, Shri

Bagdi, Shri Natabar

Bandyopadhyay, Shri Balsi

Banerjee, Shri Amiya Bhusan

Banerjii, Shri Radhika Ranjan

Basu, Shri Ajit

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Jyoti

Basu, Shri Subhas

Bauri, Shri Gobinda

Bera, Shrimati Chhaya

Bera, Shri Pulin

Bhattacharyya, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Hazari

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Biswas, Shri Satish Chandra

Bora, Shri Badan

Bose, Shri Biren

Bose, Shri Nirmal Kumar

Bouri, Shri Nabani

Chakrabortty, Shri Deb Narayan

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Sailendra Nath

Chattopadhyay, Shri Dhrubeswar

Chattopadhyay, Shri Santasri

Choudhury, Shri Gunadhar

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Bikash

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nimai Chandra

Daud Khan, Shri

De, Shri Bhibuti Bhusan

De, Shri Sunil

Dey, Shri Lakshmi Kanta

Doloi, Shri Shibo Prasad

Ghatak, Shri, Santi

Ghosh, Shri Debsaran

Ghosh, Shri Kamakhya

Ghosh, Shri Krishna Pada

Ghosh, Shri Robindra

Ghosh, Shri Satyendra Nath

Goppi, Shrimati Aparajita

Goswami Shri Ramnarayan

Goswami, Shri Subhas

Guha, Shri Kamal Kanti

Gupta, Shri Sititam

Habib, Mustafa Shri

Haldar, Shri Krisnadhan

Hazra, Shri Haran

Hazra, Shri Sundar

Hira. Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Kalimuddin Shames, Shri

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Khan, Shri Sukhendu

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Kumar, Shri Himansu

Kundu, Shri Gour Chandra

Lama, Shri Dawa

M. Ansar-Uddin, Shri

Maity, Shri Bankim Behari

Maity, Shri Gunadhar

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Surendra Nath

Maji, Shri Pannalal

Maji, Shri Swadeshranjan

Malaker, Shri Nani Gopal

Malik, Shri Sreedhar

Mallick, Shri Siba Prasad

Mandal, Shri Gopal

Mandal, Shri Prabhanjan Kumar

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mandi, Shri Ramapada

Mazumdar, Shri Dilip Kumar

Mohammad Ramjan Ali, Shri

Mohanta, Shri Madhabendu

Mojumdar, Shri Hemen

Molla, Shri Anadi

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sahabuddin

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Narayandas

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Mukhopadhyay, Dr. Ambarish

Munsi, Shri Mahammad Bacha

Murmu, Shri Sarkar

Nanda, Shri Kiranmoy

Naskar, Shri Gangadhar

Naskar, Shri Sundar

Neogy, Shri Brajo Gopal

Panda, Shri Bhupal Chandra

Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra

Pradhan, Shri Prasanta Kumar

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Radhika Ranjan

Rai, Shri H. B.

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Dwijendra Nath

Ray, Shri Matish

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Pravas Chandra

Roy, Barman, Shri Khitibhusan

Roy, Chowdhury, Shri Nirode

Saha, Shri Jamini Bhuson

Saha, Shri Kripa Sindhu

Sar, Shri Nikhilananda

Saren, Shri Ananta

Sarkar, Shri Kamal

Sarkar, Shri Sailen

Satpathy, Shri Abani Bhusan

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

**Shish, Mohammad, Shri**

**Sk, Siraj Ali, Shri**

**Sur, Shri Prasanta Kumar**

**Talukdar, Shri Pralay**

**Tudu, Shri Bikram**

**AYES**

Abdul Mannan, Shri

Abdur Rauf, Answari, Shri

Abdus Sattar, Shri

Anwar Ali Sekh, Shri

Banerjee, Shri Ambica

Bapuli, Shri Satyaranjen

Barman, Shri Dipendra

Bhunia, Dr. Manas

Chowdhury, Shri Abdul Karim

Ghosh, Shri Asok

Gyan, Singh Sohanpal, Shri

Mahata, Shri Subhas Chandra

Mandal, Shri Jokhilal

Misra, Shri Kashinath

Moslehuiddin Ahmed, Shri

Sarkar, Shri Dhirenda Nath

Seth, Shri Bhupendra Nath

Shaikh Imajuddin, Shri

Trivedi, Shri Bankim

ABSTENTION : Purkait, Shri Probodh, Sarkar, Shri Deba Prasad.

The Ayes Being 19, and the Noes 145, the Motions were lost.

The motion of Shri Joyti Basu that a sum of Rs. 1,36,37,00,000 be granted for expenditure under Demand No. 21 Major Head : "225-Police" (This is inclusive of total sum of Rs. 22,72,84,000 already voted on account in March, 1985), was then put and agreed to

## ADJOURNMENT

The House was then adjourment at 7-05 P.M. Till 1 P.M. on Friday the 19th April, 1985, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 19th April, 1985 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 10 Ministers of State and 164 Members.

### Held Over starred Questions
### (to which oral answers were given)

**[1.00 – 1.10 p.m.]**

**উত্তরবঙ্গের কতিপয় এলাকায় মৎস্য বিক্রয় কেন্দ্র স্থাপন পরিকল্পনা**

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫০২।) **শ্রী তারকবন্ধু রায় :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) শিলিগুড়ি কোচবিহার, জলপাইগুড়ি ও আলিপুরদুয়ার এলাকায় সরকারী মৎস্য বিক্রয় কেন্দ্র খোলার কোন পরিকল্পনা আছে কি; এবং

(খ) বর্তমানে এ রাজ্যে কোথায় এবং কতগুলি সরকারী মৎস্য বিক্রয় কেন্দ্র পরিচালিত হইতেছে?

**শ্রী কিরন্ময় নন্দ :**

(ক) ঐ এলাকাগুলিতে সরকারী মৎস্য বিক্রয় কেন্দ্র খোলার কোন পরিকল্পনা বর্তমানে নাই। তবে সরকারী আনুকুল্যে (আর্থিক সহায়তায়) গঠিত মৎস্যজীবি সমবায় সমিতির মাধ্যমে ঐ সব স্থানে মৎস্য বিক্রয় কেন্দ্র স্থাপনের চেষ্টা করা হবে। বস্তুত পক্ষে কুচবিহার কেন্দ্রীয় মৎসাজীবী সমবায় সমিতির পরিচালনায় ৫টি মৎস্য বিক্রয় কেন্দ্র এখনই আছে।

(খ) বর্তমানে এ রাজ্যে কোন সরকারী মৎস্য বিক্রয় কেন্দ্র নাই। তবে মৎস্য বিভাগের অধীনস্থ সংস্থা স্টেট ফিশারিজ ডিভলাপমেন্ট কর্পোরেশান লিমিটেড কলকাতায় ২০টি, হাওড়ায় [illegible] মেদিনীপুরে ৩টি, ২৪পরগণায় ৪টি, বাঁকুড়ায় ১টি এবং বীরভূমে ১টি মৎস্য বিক্রয় কেন্দ্র পরিচালনা করিতেছে।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আপনাদের ঐ সংস্থার নিয়ন্ত্রণে যে সমস্ত মৎস্য বিক্রয় কেন্দ্র গুলি আছে তার মাধ্যমে গত এক বছর কি পরিমাণ মাছ বিক্রয় হয়েছে?

**শ্রী কিরন্ময় নন্দ ঃ** পরে একটা কোশ্চেন আছে, তার উত্তর দেবার সময়ই আপনার প্রশ্নের উত্তর পেয়ে যাবেন। আলাদাভাবে আপনার এই প্রশ্নের জন্য নোটিশ চাই।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, ঐ সমবায় সমিতির মাধ্যমে যেসব মৎস্য বিক্রয় কেন্দ্র গঠন করেছেন তাতে বিভিন্ন প্রকার মাছের দাম বেঁধে দিয়েছেন কিনা এবং সেটা কত?

**শ্রী কিরন্ময় নন্দ ঃ** নোটিশ দেবেন, বলে দেবো।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি, গত ১৯৭৭ সালের আগে মৎস্য বিক্রয় কেন্দ্র কতগুলির ছিল এবং পরে বেড়েছে না কমেছে?

**শ্রী কিরন্ময় নন্দ ঃ** ১৯৭৭ সালের আগে কোন মৎস্য বিক্রয় কেন্দ্র ছিল বলে আমার জানা নেই।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ঐ এস. এফ. ডি. সির যে মৎস্য বিক্রয় কেন্দ্রগুলি আছে সেগুলি কতদিন ধরে চলছে?

**শ্রী কিরন্ময় নন্দ ঃ** এর আগে সেন্ট্রাল ফিশারিজ কর্পোরেশানের অধীনে কতগুলি স্টলে মাছ বিক্রয় হোত। সেন্ট্রাল ফিশারিজ কর্পোরেশন উঠে যাবার পর সেই স্টলগুলি বন্ধ হয়ে যায়। পরে স্টেজ ফিসারিজ ডেভলাপমেন্ট কর্পোরেশন কতগুলি স্টল খোলে কিন্তু ১৯৭৯।৮০ সালে সেগুলোও বন্ধ হয়ে যায়। পরে ১৯৮২।৮৩ সাল থেকে স্টলগুলি পুনরায় চালু করা হয়েছে।

**শ্রী রবীন্দ্র নাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, হয়ত জানেন যে, আমি এই দপ্তরের ব্যাপারে কিছুটা যুক্ত ছিলাম এক সময় এবং তখন অনেক জায়গাতে মৎস্য বিক্রয় কেন্দ্র ছিল। বাগুইহাটিতেও ঠিক এইরকম একটি মৎস্যবিক্রয় কেন্দ্র ছিল। কিন্তু হঠাৎ সেগুলো বন্ধ হয়ে গেল। আমরা কেউ বুঝতে পারলাম না যে, সেগুলো বন্ধ হোল কেন। সেগুলো কেন বন্ধ হোল এবং কোন আদেশে বন্ধ হোল অনুগ্রহ করে জানাবেন কি ?

**শ্রী কিরন্ময় নন্দ ঃ** মৎস্য বিক্রয় কেন্দ্র সরকার থেকে চালান হয়না। ওগুলো ষ্টেট ফিসারিজ ডেভেলপমেন্ট কর্পোরেশান পরিচালনা করেন। বিষয়টা আমাদের দেবেন, আমি খোঁজ নিয়ে দেখবো যে কি কারণে ওগুলো বন্ধ হয়েছে।

**শ্রী বংকিম বিহারী মাইতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মেদিনীপুরে তিনটি যে বিক্রয়কেন্দ্র আছে সেইগুলি কোথায় কোথায় আছে?

**শ্রী কিরন্ময় নন্দ ঃ** আমাদের পুরোনো ফার্ম যেখানে ছিল - আলমপুর, দীঘা এবং কন্টাই - সেখানে করা হয়েছে।

**মৎস্য চাষ সম্প্রসারণ ব্যবস্থা**

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৯।) **শ্রী বামাপদ মুখার্জী ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে আজ পর্যন্ত কতগুলি মাছের চাষের খামার তৈরী হয়েছে;

(খ) এগুলিতে বাৎসরিক কত পরিমাণ মাছ উৎপাদন হয়; এবং

(গ) মৎস্য চাষ সম্প্রসারণের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী কিরন্ময় নন্দ :**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে ৩২টি খামার সরকারী তত্ত্বাবধানে আছে এবং রাজ্য সরকারের অধীনস্থ সংস্থা রাজ্য মৎস্য উন্নয়ন নিগমের তত্ত্বাবধানে ১৫টি খামার আছে। মৎস্যজীবি সমবায় সমিতি এবং বিভিন্ন মৎস্য উৎপাদন গ্রুপ (Fish Production Group) এর অধীনে খামারের সংখ্যা হল যথাক্রমে ৪৬৫ এবং ৩০৫০।

বেসরকারী পর্যায়ে খামারের তথ্য দিতে সময় দরকার।

(খ) দপ্তরের হাতে যে ৩২টি খামার আছে সেগুলিতে ১৯৮৩-৮৪ সালের উৎপাদন নিম্নরূপ :

১) ডিমপোনা (Spawn) ৪৪৯.১২ লক্ষ (সংখ্যায়)

২) ধানিপোনা এবং চারা পোনা (Fry & Fingerling) ৮৬ লক্ষ ৭৯ হাজার

৩) মাছ - ২৬.৩৭ টন।

রাজ্য মৎস উন্নয়ন নিগমের অধীনস্থ খামারগুলিতে ১৯৮৩-৮৪ সালে মোট ৪৪৮ মেট্রিক টন মাছ উৎপন্ন হয়েছে। বেসরকারী পর্যায়ে ১৯৮৩-৮৪ সালের উৎপাদন নিম্নরূপ :-

১) ধানীপোনা এবং চারাপোনা (Fry &Fingerling) - ৩৯০ কোটি ১৩ লক্ষ (সংখ্যায়)

২) মাছ - ২,৫৭,৩৫০.৬৩ টন।

৩) ডিমপোনা (Spawn) - ৪২৫.৫১ কোটি (সংখ্যা)

(গ) মৎস্য চাষ সম্প্রসারণের জন্য নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে :-

১) ব্লক স্তরে মৎস্য চাষ সম্প্রসারণ আধিকারিক নিয়োগ;

২) সরকারী খামার এবং ব্লকে ব্লকে সাময়িক চারা পোনা উৎপাদন কেন্দ্রে উৎপন্ন ডিমপোনা, ধানি পোনা এবং চারাপোনা মৎস্যচাষীদের মধ্যে ন্যায্যমূল্যে বিতরণ;

৩) উন্নত প্রথায় ধানিপোনা চারাপোনা এবং খামার উপযুক্ত মাছ উৎপাদনের জন্য চাষীদের পুষ্করিনীতে প্রদর্শন কেন্দ্র স্থাপন;

৪) গ্রামে গ্রামে চাষীদের জন্য বৈজ্ঞানিক পদ্ধতিতে মাছচাষ বিষয়ে ১৫দিনের প্রশিক্ষণের ব্যবস্থা;

৫) অগ্রসরচাষীদের জেলাস্তরে ৩০ দিনের প্রশিক্ষণ ও পরিদর্শনের ব্যবস্থা;

৬) জেলায় জেলায় মৎস্য চাষী উন্নয়ন সংস্থা স্থাপন এবং বিশ্বব্যাংকের সহায়তায় ইনল্যাণ্ড ফিসারিজ প্রজেক্টরের মাধ্যমে পুকুর সংস্কার ও মাছচাষের জন্য ঋণ ও ভর্তুকী হিসাবে প্রয়োজনীয় অর্থ ও দ্রব্যাদির যোগান দেওয়া; এবং

৭) দারিদ্রসীমার নীচে অবস্থিত মৎস্যচাষীদের বিনামূল্যে মিনিকট্ বিতরণ;

৮) মিনিবাঁধ ও বহনযোগ্য হ্যাচারী স্থাপনের উদ্দেশ্যে মৎস্য উৎপাদন গোষ্ঠীগুলিকে

আর্থিক সহায়তা প্রদান।

এছাড়া পশ্চিমবঙ্গ মৎস্য বীজ উন্নয়ন নিগম বিশ্বব্যাংকের সহায়তায় এ রাজ্যে ৪টি আধুনিক হ্যাচারী তৈরী করছে। এই হ্যাচারীগুলিতে উৎপন্ন মৎস্য বীজ মৎসচাষীদের মধ্যে বিতরণ করা হবে।

**শ্রী আব্দুল মান্নান** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৯৮৩-৮৪ সালে খামার থেকে ২৬.৩৭ টন মাছ উৎপাদন হয়েছে। এই মাছ উৎপাদন করতে কত পড়লো সেটা বলবেন কি ?

**শ্রী কিরন্ময় নন্দ** ঃ এই উৎপাদনের জন্য কত ব্যয় হয়েছে সেটা নোটিশ দিলে বলতে পারবো।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায়** ঃ আমি শুনেছি আপনি হুগলী জেলায় ইলিশ মাছ চাষ করেছেন এবং সেটার ব্যাপারে আপনি সাকসেসফুল হয়েছেন। আপনি এই মাছের ব্রিড করাতে পেরেছেন ?

**শ্রী কিরন্ময় নন্দ** ঃ এই ব্যাপারে পরীক্ষমূলকভাবে চেষ্টা করা হচ্ছে। এটা একটা নূতন প্রোগ্রাম, আগে এটা ছিল না। আশা করছি এই ব্যাপারে সফল হব।

**শ্রী প্রবোধ চন্দ্র পুরকায়েত** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে সরকারী পরিচালনায় খামারে মাছের উৎপাদন বাড়ানো হচ্ছে। সুন্দরবন অঞ্চলে লোনা জলে বাগদা, ভাঙ্গন, চিংড়ি এবং ভেটকী মাছ তৈরী হয়। সুন্দরবন এলাকায় সরকারী পরিচালনায় কোন খামার আছে কি ? যদি থাকে তাহলে কোথায় আছে বলতে পারবেন কি ?

**শ্রী কিরন্ময় নন্দ** ঃ ২টি আছে। একটা হচ্ছে হেনরী আইল্যাণ্ড এবং আর একটি হচ্ছে ফ্রেজারগঞ্জ।

**[1.10 – 1.20 p.m.]**

**শ্রী সরল দেব** ঃ যে পরিমাণ মাছের চারা আমাদের এখানে উৎপাদন হয়, তা আমাদের প্রয়োজনের তুলনায় কত বলতে পারবেন কি ?

**শ্রী কিরন্ময় নন্দ** ঃ সারা ভারতবর্ষে যত পরিমাণ মাছের চারা উৎপাদন হয়, তার শতকরা ৭৫ ভাগ উৎপাদন আমাদের এখানে হয় এবং আমাদের চাহিদা মিটিয়ে বাড়তি ডিম পোনা অন্য রাজ্যে সরবরাহ করে থাকি।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ** ঃ বিশ্বব্যাঙ্ক থেকে ফিশারিজে ব্যাপারে বিভিন্ন স্কীম বাবদ যে টাকা দেয়, তা থেকে বনগাঁ মহকুমায় যে সমস্ত বাওড় আছে, সেগুলোর জন্য যে টাকা দেওয়া হয়েছিল, তা প্রয়োজনের তুলনায় কত অল্প পাওয়া গেছে এবং তা খরচা করে কত মাছের চারা পাওয়া গেছে জানাবেন কি?

**শ্রী কিরন্ময় নন্দ** ঃ এই প্রশ্নটা আলাদাভাবে করলে আমি বলতে পারব। তবে আমি একথা বলতে পারি যে, বনগাঁ মহকুমায় যে সমস্ত বড় বড় জলাশয়গুলি আছে, সেগুলো সমবায় সমিতি দ্বারা পরিচালিত। আমরা কাউকে টাকা দিইনা। তবে মাছের ইমপুটস্ বাড়াবার জন্য আমরা চেষ্টা করি। ইমপুটস্ বাড়াবার জন্য আমরা ওখানে একটা কমিটি করে দিয়েছি। বনগাঁ মহকুমার এস. ডি. ও. সেই কমিটির চেয়ারম্যান। তাঁকে লিবারেশন দেওয়া আছে। কমিটি এই কাজগুলো তত্ত্বাবধান করে থাকেন।

**শ্রী শীশ মহম্মদ** ঃ মৎস্য চাষ সম্প্রসারণের জন্য ১৯৮৪-৮৫ সালের আর্থিক বৎসরে মোট কত টাকা খরচ হয়েছে বলতে পারবেন কি ?

**শ্রী কিরন্ময় নন্দ :** আলাদাভাবে প্রশ্ন করলে উত্তর দিতে পারব। এখুনি এর উত্তর দেওয়া সম্ভব নয়।

**শ্রী যামিনীভূষণ সাহা :** আপনি প্রশ্নের উত্তর একটু আগে বললেন যে, আমরা ভারতবর্ষের মোট উৎপাদনের শতকরা ৭৫ ভাগ উৎপাদন করি। আপনি কি বলবেন যে, পশ্চিমবঙ্গের জন্য কত মাছের প্রয়োজন এবং উৎপাদিত মাছের বিক্রয়ের জন্য কত অংশ ধার্য থাকে ?

**শ্রী কিরন্ময় নন্দ :** সারা ভারতবর্ষে ডিম পোনার উৎপাদনের শতকরা ৭৫ ভাগ আমরা উৎপাদন করি। আমরা একাই এই পরিমাণ ডিমপোনা উৎপাদন করি। ১৯৮৪-৮৫ সালে আমরা ৪৪২ মিলিয়ন মাছ উৎপাদন করেছি।

**শ্রী যামিনীভূষণ সাহা :** ৪৪২ মিলিয়ন মাছ যা পশ্চিমবঙ্গে উৎপাদন হয়, তার মধ্যে কত অংশ বাইরে চালান যায় এবং কত অংশ পশ্চিমবঙ্গে রাখা হয় ?

**শ্রী কিরন্ময় নন্দ :** এই প্রশ্নটা আপনি পরে আলাদা ভাবে করবেন, বলে দেব। এগ্রিকালচার কমিশনের একটি রিপোর্ট অনুযায়ী পার হেড ৩০ গ্রাম করে মাছ ধরলে ৫ লক্ষ মেট্রিক টন মাছ এবং ৫০ গ্রাম হিসাবে ধরলে ৮ লক্ষ মেট্রিক টন মাছ পশ্চিমবঙ্গের জন্য দরকার হয়।

**শ্রী রমজান আলি :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি, পশ্চিমবঙ্গে মোট কত মাছের খামার আছে এবং আমাদের পশ্চিম দিনাজপুরেই বা কত আছে?

**শ্রী কিরন্ময় নন্দ :** জেলা বা ব্লকওয়ারী হিসাব এখুনি দেওয়া সম্ভব নয়। আপনি আলাদাভাবে প্রশ্ন করলে আপনারা জেলা সম্পর্কে বা পশ্চিমবঙ্গের ব্যাপারে উত্তর আমি দিয়ে দেব।

### কান্দি হাসপাতালের নাম পরিবর্তন

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৮।) **শ্রী অমলেন্দ্র রায় :** স্বাস্থ্য পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সম্পূর্ণ সরকারী অর্থ ব্যয়ে নির্মিত কান্দি মহকুমা হাসপাতালের নাম জি সি হাসপাতাল রাখা হয়েছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কে, কবে, কেন ঐ নামকরণ করেছে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী অমলেন্দ্র রায় :** কান্দী হাসপাতালের নামকরণের কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** আপনি বোধহয় জানেন যে, ১৯১৬। ১৮৮৮ সালে কান্দী রাজপরিবারের গিরিশ চন্দ্র সিনহা বাড়ীসহ জমি ওখানে দান করেন। পুরোনো বিলডিং ওখানে যেটা আছে, সেখানে আমাদের আউট ডোরের কাজ চলছে। সেটা তাঁর নাম নিয়েই চলছে। কিন্তু রাস্তার অন্যধারে সরকারী বাড়ী যেটা আছে, সেটির নাম পরিবর্তনের কোন প্রশ্ন বা প্রস্তাব আমাদের কাছে আসে নি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমি বলেছিলাম কোন প্রস্তাব এসেছে কিনা তাতে আপনি বললেন এখনো পর্যন্ত কোন প্রস্তাব আসেনি কিন্তু কিছু কিছু প্রস্তাব এসেছে যে রামেন্দ্র সুন্দর ত্রিবেদীর নামে এই হাসপাতালটির নাম করা হোক।

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** এই ধরণের কোন প্রস্তাব আসেনি, তবে আপনি প্রস্তাব পাঠান তাহলে আমার উত্তর দিতে সুবিধা হবে।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় ঃ** এই পুরনো হাসপাতালটির মধ্যে অর্দ্ধেক ক্যাম্পস জুড়ে একটি বি.সি.রায় শিশু উদ্যান বা পার্ক হচ্ছে কিনা?

**শ্রী রামনারায়ন গোস্বামী ঃ** এই প্রশ্ন ওঠে না।

**বাঁকুড়া জেলার নড়রা স্বাস্থ্যকেন্দ্র সংস্কার ও উন্নয়ন**

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৭।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলার নড়রা স্বাস্থ্যকেন্দ্রের বহির্বিভাগের ছাউনী আছে কি ; এবং

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রটির শয্যাসংখ্যা বৃদ্ধি করার কোন পরিকল্পনা আছে কি ;

(গ) বর্তমানে অন্তর্বিভাগ ও বহির্বিভাগের রোগীর সংখ্যা কত ;

(ঘ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রটির সার্বিক উন্নয়ন ও সংস্কার কবে নাগাদ সম্পন্ন হইবে?

**শ্রী রামনারায়ন গোস্বামী ঃ**

(ক) না।

(খ) না।

(গ) ১। অন্তর্বিভাগে দৈনিক রোগীর সংখ্যা ৩জন।

২। বহির্বিভাগে রোগীর সংখ্যা গড়ে দৈনিক ২০০ জন।

(ঘ) সঠিক বলা সম্ভব নয়।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** ওই হাসপাতালটি যে ভাঙ্গা অবস্থায় রয়েছে এই ব্যাপারে সরকার কি কোন হস্তক্ষেপ নিচ্ছেন কি ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** আমরা রিপোর্ট পেয়েছি, পি. ডব্লিউ. ডি.র কাছে এসটিমেট চেয়েছিলাম সেটা আশা করছি পেয়ে যাবো। বর্তমানে এটি ৪টি বেডট হসপিটাল, এর অন্তবিভাগ এবং বহির্বিভাগ আছে। এখন শুধু বহির্বিভাগটিই চলছে এবং এসটিমেট পেলেই ওয়ার্ক অর্ডার ইস্যু করবো।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন স্বাস্থ্য দপ্তর থেকে এসটিমেট করার জন্য বলেছেন এবং এই এসটিমেট পেলে পরে কবে নাগাদ এর কাজটি কার্যকরী হতে পারবে ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** আমরা তাড়াতাড়ি এসটিমেট পেতে চাই এবং পি. ডব্লিউ. ডি তাড়াতাড়ি এসটিমেট করে দিলেই আমরা কাজ করে দেবো।

## Construction of new Hospitals under Minimum Needs Programme

***54.** (Admitted question No. *922.) **Shri Abdul Mannan:** Will the Minister-in-charge of the Health Department be pleased to state that —

(a) What was the target for construction of new Hospitals, extensions of new Hospital beds, construction of new Public Health Centres and Subsidiary Health Centres in West Bengal under the Minimum Needs Programme under the Sixth Five-Year Plan ; and

(b) To what extent this target has been achieved so far ?

**শ্রী আব্দুল মান্নান :** আপনার টার্গেট যখন ২৫ পারসেন্ট তাতে নতুন কিছু করছেন কি ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** মাননীয় সদস্যরা জানেন যে হাউসে মেনশেনে দৃষ্টি আকর্ষণ করেছিলাম যে ১৯৮১ সালের ডিসেম্বর মাসে গভর্ণমেন্ট অফ ইণ্ডিয়া স্বাস্থ্য কেন্দ্র নির্মাণের যে নর্মস ছিল সেই নর্মসের পরিবর্তন করেছিলেন। এতকাল হেলথ সেন্টার, পাবলিক হেলথ সেন্টারের নির্মাণের ব্যাপারে ১৯৫৮ সালের নর্মস চলতো সেটা এখন আর চলবে না। নতুন যে নর্মস হলো তাতে সাবসিডিয়ারী হেলথ সেন্টার থাকবে না, প্রাইমারি হেলথ সেন্টারে কোন বেড থাকবে না। এই ব্যাপার নিয়ে স্বাস্থ্য দপ্তর অর্থ দপ্তর বারে বারে দিল্লীর সঙ্গে আলোচনা করেন এবং শেষ পর্যন্ত ১৯৮৩ সালের ক্যাবিনেটের থেকে ডিসিসান নেওয়া হয় এবং ওই ডিসিসান নেওয়ার পরে সিক্সথ প্ল্যান পিরিয়ড অনুসারে কাজ শুরু করেছি।

**শ্রী আবদুল মান্নান :** আপনি প্রাইমারি হেলথ . সাবসিডিয়ারী হেলথ সেন্টারের কথা বললেন কিন্তু রুর‍্যাল হসপিট্যাল সম্পর্কে কিছু বললেন না, এই ব্যাপারে কিছু জানাবেন কি ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** এর ক্ষেত্রে একই নর্মস, রুর‍্যাল হসপিট্যালের ক্ষেত্রে আপগ্রেড করছি, এই নর্মসের ক্ষেত্রে কেন্দ্র থেকে গ্রীণ সিগন্যাল না পাওয়া পর্যন্ত কিছু করতে পারছি না। সিক্সথ প্ল্যান পিরিয়ডের হিসাবে কাজ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আপনি যে নর্মসের কথা বললেন যে সাবসিডিয়ারী হেলথ সেন্টার করা হবে না, কিন্তু যদি সাবসিডিয়ারী হেলথ সেন্টারের কাছে ৩৫ হাজার লোক বাস করে এবং একটি বিচ্ছিন্ন এলাকা হয়, এবং লোকালয় থেকে দূরত্বে থাকে এবং সেই ব্লকে যদি পপুলেশান অনেক বেশী হয় কিন্তু হাসপাতাল যদি ২০, ২৫ কিলোমিটার দূরে হয় তাহলে হাসপাতালে যাওয়া কষ্টসাধ্য ব্যাপার, সেক্ষেত্রে আপনাদের নর্মসের কি ব্যতিক্রম করবেন?

**[1.20 – 1.30 p.m.]**

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** যে নর্মস আমরা এ্যাকসেপ্ট করেছি ক্যাবিনেটে সেটা হচ্ছে ৩০ হাজার পপুলেশানে একটা করে সাবসিডিয়ারী হেলথ সেন্টার, আর হিলি এরিয়ায়, ট্রাইবাল এরিয়ার ২০ হাজার জনসংখ্যা প্রতি একটা করে সাবসিডিয়ারী হেলথ সেন্টার যদি সেই রকম কোন ন্যাচারাল বেরিয়ার থাকে তাহলে সেটা বললে সরকার বিবেচনা করবেন।

**শ্রী রবীন্দ্র নাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি টার্গেট করেছেন ভাল, অনেক সাবসিডিয়ারী হেলথ সেন্টার আছে, কিন্তু যেগুলি বহুদিনের পুরান বাড়ীঘরে আছে সেগুলি নজরে আছে কিনা এবং সেগুলি চালু রাখার জন্য কি করা যায় সেটা দেখবেন। আর ২ নং প্রশ্ন হল এই যে টার্গেট ফুলফিল করবেন জায়গাগুলির সিলেকশান কোন ভিত্তিতে করবেন?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** এযাবৎকাল যে ব্যবস্থা চালু হয়েছে তাতে গ্রামবাসীরা উদ্যোগ নিয়ে সরকারকে জমি দান করলে সেই দান করা জমির উপর হেলথ সেন্টার করা হয়েছে, সেজন্য বেশীরভাগ সাইট সিলেকসান খুব ভাল হয়নি। সেজন্য এখন সিদ্ধান্ত নিয়েছি শুধু জেলার মুখ্য স্বাস্থ্য আধিকারিক নয়, আমাদের ডাইরেক্টরেট থেকে যাবে, সমস্ত এম এল এ, পঞ্চায়েতের সঙ্গে আলোচনা করে এ্যাডজাসমেন্ট টু দি ভিলেজ, সম্ভব হলে গ্রামের মধ্যবর্তী যদি জায়গা পাই তাহলে সেখানে আমরা করব।

**শ্রী কৃপা সিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, প্রাইমারী হেলথ সেন্টারকে রুর‍্যাল হেলথ সেন্টারে আপগ্রেডেসানের কথা বললেন, আমাদের ধনেখালি হেলথ সেন্টারকে রুর‍্যাল হেলথ সেন্টারে আপগ্রেডেসান করা হয়েছে কিনা এবং কবে নাগাদ তার কাজ শুরু হবে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** হুগলী জেলায় দুটো আপগ্রেডেশানের প্রস্তাব আছে - একটা হচ্ছে ধনেখালি, আর একটা হচ্ছে খানাকুল। ডিষ্ট্রিক্ট লেভেল কো-অর্ডিনেশান কমিটি যেটা এম এল এ-দের নিয়ে আছে তাঁরা সিদ্ধান্ত করে আমাদের জানাবে যে কোন হেলথ সেন্টারকে আপগ্রেড করতে হবে। হুগলী ডি এল সি সি জানিয়ে দিয়েছে ঐ দুটিকে আপগ্রেড করতে হবে। সেটা প্রস্তাব আছে, এই ফাইনান্সিয়াল ইয়ারে সেটা স্টার্ট করতে পারব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** প্রাইমারী হেলথ সেন্টারকে রুর‍্যাল হেলথ সেন্টারে উন্নতি করার যে পরিকল্পনা, ঐ পরিকল্পনার ভেতরে এক্সটেনসান অব বেডস ছিল, সেগুলি ঐ পরিকল্পনা থেকে বাদ দেওয়া হল কেন, এক্সটেনসান অব বেডস হল না কেন?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** যেখানে গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া বলছে প্রাইমারী হেলথ সেন্টারে কোন বেড থাকবে না সেখানে বেড বাড়ানোর কোন প্রশ্ন নেই, যে কয়টি আছে সেগুলি বাঁচাতে পারলে আমরা বাঁচি।

**ডাঃ হরমোহন সিনহা ঃ** মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি সাইট সিলেকশান সম্পর্কে বললেন যে সন্তুষ্ট নন, সাইট সিলেকশান কমিটি একটি আছে, যাঁদের নিয়ে সেই কমিটি তাঁরা তো সেই দায়িত্ব পালন করেছেন?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** আমার নিজের যেটা অভিমত, অভিজ্ঞতা সেটা হচ্ছে নানা রকম স্থানীয় চাপে পড়ে বিরোধী পক্ষের বন্ধুরা যাঁরা তখন সরকারে ছিলেন তাঁরা শ্মশানের ধারে পরিকল্পনা করেছিলেন, যেখানে এক মাইল রেডিয়াসের মধ্যে কোন গ্রাম নেই সেখানে হেলথ সেন্টার তৈরী করেছিলেন।

**ডাঃ হরমোহন সিনহা ঃ** ২৪ পরগণার নিমা হেলথ সেন্টারের সাইট সিলেকসান হয়ে গেছে কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** ২৪ পরগণার নিমা হেলথ সেন্টারের প্রস্তাব আমার কাছে এসেছে, সেটা জেলা মুখ্য স্বাস্থ্য আধিকারিকের কাছে পাঠিয়েছি, ঐ সম্পর্কে শীঘ্রই একটা সিদ্ধান্ত হাউসে

ঘোষণা করতে পারব।

**বনগাঁ মহকুমার তফসিলি ছাত্রছাত্রী কর্তৃক অনুদানের জন্য আবেদন**

*১৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২২৭।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৪ সালের শিক্ষাবর্ষে বনগাঁ মহকুমায় মাধ্যমিক ও কলেজ স্তরে কতজন তফসিলি ছাত্রছাত্রী অনুদানের জন্য দরখাস্ত করিয়াছে ; এবং

(খ) সমস্ত দরখাস্ত মঞ্জুরী পাইয়াছে কি ; এবং

(গ) না পাইয়া থাকিলে কারণ কি ?

**ডাঃ শম্ভু নাথ মাণ্ডি :**

(ক) ২১ হাজার ৮৮৮।

(খ) না।

(গ) প্রয়োজনীয় অর্থের অভাব।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি, আপনি যে অনুদানের কথা বললেন তা সমস্ত ছাত্র-ছাত্রীদের দেওয়া হয় না, এই অনুদানের মধ্যে অনেক ক্যাটিগোরী আছে, যেমন বুকগ্রান্ট ইত্যাদি, এর মধ্যে কোন কোন ক্যাটিগোরী আপনি ছাত্র-ছাত্রীদের দেননি?

**ডাঃ শম্ভু নাথ মাণ্ডি :** আপনার এই প্রশ্ন অনেক বড় কাজেই এটা আলট্যার্ডে চলে যাবে। অনুদান বলতে অনেক কিছু আছে। আপনি যদি নির্দিষ্ট ভাবে কিছু জানতে চান তাহলে নোটিশ দেবেন, আমি নিশ্চয়ই তার উত্তর দেব।

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** তপশীল ছাত্রছাত্রীদের মেনটেনেন্স গ্রান্ট যেটা দুবছর আগেও দেওয়া হোত সেটা এখন দেওয়া হয় কিনা এবং দিলে কত টাকা করে দেওয়া হয়?

**ডাঃ শম্ভু নাথ মাণ্ডি :** বর্তমানেও সেটা দেওয়া হচ্ছে। ৪০ হাজার তপশীল এবং ৩০ হাজার আদিবাসী ছাত্রছাত্রীদের প্রত্যেককে ২০ টাকা হারে মাসিক মেন্টেনেন্স দেবার ব্যবস্থা আছে।

**শ্রী যোখিলাল মণ্ডল :** এই মেন্টেন্যান্স গ্রান্ট যেটা দিচ্ছেন তাব পরিমান এত কম কেন? অর্থাৎ যেখানে ৭০/৮০ জন সিডিউলড্ কাষ্ট এবং সিডিউলড্ ট্রাইবস্ আছে সেখানে মাত্র ২ জনকে কেন দিচ্ছেন?

**ডাঃ শম্ভু নাথ মাণ্ডি :** অর্থাভাবের জন্য এই অবস্থা হয়েছে। আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি তপশীল জাতি এবং উপজাতিদের জন্য এটি একটি সুন্দর পরিকল্পনা। তপশীল ৪০ হাজার এবং উপজাতি ৩০ হাজার এই মোট ৭০ হাজার ছেলেমেয়েদের এটা আমরা চাই। লোকসংখ্যা অনুসারে ভাগে যেটা পড়েছে সেটাই দিয়েছি।

**শ্রী দীন মহম্মদ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে তপশীল এবং উপজাতিদের অনুদান দেওয়া হয় এটা [illegible] আর্থিক অবস্থা বিবেচনা করে দেওয়া হয়, না কি দরখাস্ত করলেই পাওয়া যায়?

ডাঃ শম্ভু নাথ মাণ্ডি : আর্থিক অবস্থা বিবেচনা করে দেওয়া হয়।

শ্রী রবীন্দ্র ঘোষ : এই স্টাইপেণ্ড দেবার ব্যাপারে তপশীল ছাত্রছাত্রীদের অভিভাবক ইনকামটা কে ঠিক করে দেবে ?

ডাঃ শম্ভু নাথ মাণ্ডি : এখন পর্যন্ত যেটা নিয়ম আছে সেটা হচ্ছে এলাকার এম এল এ এবং জেলা পরিষদের সদস্যরা সার্টিফিকেট দেন এবং আমরা তার উপর নির্ভর করে দেই।

শ্রী প্রভঞ্জন মণ্ডল : আমরা জানি গোটা পশ্চিমবাংলায় যত দরখাস্ত পড়েছে সেগুলি সব কনসিডার্ড হয়নি অর্থাভাবের জন্য। আমার প্রশ্ন হচ্ছে বামফ্রন্ট সরকার আসার পর তপশঈল জাতি এবং উপজাতিদের অনুদান দেওয়া হবে এটা প্রচার হবার ফলে দরখাস্তের সংখ্যা বেড়ে গেছে কি ?

ডাঃ শম্ভু নাথ মাণ্ডি : এখন দরখাস্তের সংখ্যা ৩।৪গুণ বেড়েছে।

তফসিলি জাতি ও উপজাতি ছাত্রছাত্রীদের ছাত্রাবাসে থাকার ব্যয়

*১৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫৬।) শ্রী নবনী বাউরি : তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৩-৮৪ সালে তফসিলি জাতি ও উপজাতি ছাত্র ছাত্রীদের ছাত্রাবাসে থাকার জন্য মোট কত টাকা ব্যয় করা হইয়াছে; এবং

(খ) মোট কতজন তফসিলি জাতি ও কতজন উপজাতি ছাত্রছাত্রী উপকৃত হইয়াছে?

ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :

(ক) ৪ কোটি ৯লক্ষ ১১হাজার ৪৭৪ টাকা মঞ্জুর করা হয়েছে।

(খ) ৪৭ হাজার ৫৬৫ জন।

শ্রী নবনী বাউড়ি: মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবে ১৯৮৩/৮৪ সালের হিসেব দিয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যে সংখ্যা ছিল তার থেকে কি বেড়েছে?

**[1.30 – 1.40 p.m.]**

ডাঃ শম্ভুনাথ মাণ্ডি : এটা এখনই বলতে পারব না। তবে মোটামুটি বলতে পারি এই সরকার আসার আগে যেটা ১০ হাজারের মত ছিল সেটা এখন বেড়েছে।

শ্রী যোখীলাল মণ্ডল : মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি, এই যে ছাত্রাবাসে থাকার জন্য ৭৫ টাকা যে খরচ দেওয়া হয় এবং ছাত্রাবাস নির্মাণের জন্য ৪০ হাজার টাকা যে গ্রান্ট দেওয়া হয়, এই দুটো জিনিস কি বর্তমান বাজারে সম্ভবপর?

ডাঃ শম্ভুনাথ মাণ্ডি : কেন্দ্রীয় সরকারের জ্বালায় আমরা খুব মুসকিলে পড়ে গেছি। আর্থিক অনুকুল অবস্থা এলে আমরা বিষয়টা দেখবো, কারণ আমাদের বিবেচনায় এই বিষয়টা আছে যে ৭৫ টাকায় আজকালকার দিনে চলে না, এবং ৪০ হাজার টাকা আজকাল হস্টেল তৈরী করাও সম্ভব নয়।

শ্রী শ্রীধর মালিক : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ছাত্রাবাসে থাকার জন্য যে টাকা ব্যয় করছেন, তার জেলাভিত্তিক একটা হিসাব এখন দিতে পারবেন কি ?

ডাঃ শম্ভুনাথ মাণ্ডি : ১৬ টা ডিসট্রিক্টের হিসাব এখন দেওয়া সম্ভব হচ্ছে না, নোটিশ দেবেন,

জানিয়ে দেব।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই যে ১৯৮৩/৮৪ সালের জন্য ব্যয় করেছেন, এই টাকা কি কি বাবদ ব্যয় করেছেন মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** আমরা বুক গ্রান্ট দিয়েছি, হস্টেল চার্জ দিয়েছি, মেনটিন্যান্সের টাকা দিয়েছি। কিন্তু ভাগ ভাগ করে বর্তমানে হিসাব দেওয়া সম্ভব হবে না।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৭৫ টাকা করে হস্টেলে থাকার জন্য দেওয়া হচ্ছে। মাসে মাসে এই টাকা ঠিক সময় মত না দেওয়ার জন্য অনেক সময় এই সব আদিবাসী ছাত্ররা হস্টেল থেকে বাড়ি চলে যায়, সুতরাং মাসে মাসে এই টাকাটা দেবার কথা চিন্তা করছেন কি? তাছাড়া আমরা শুনছি ছুটির মাসে টাকা দেবেন না, এটা কি সত্য?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** এটা আমরা চিন্তা করছি। এই বছর থেকে আমরা ১০ মাসের টাকা দেব। ছুটির মাসগুলো টাকা দেওয়া হবে না, এটা মোটামুটি আমরা স্থির করেছি।

**ডাঃ বি সি রায় চেস্ট স্যানাটোরিয়াম ও নেতাজী সুভাষ স্যানাটোরিয়াম**

***৬০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৬।) শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ডাঃ বি সি রায় চেষ্ট স্যানাটোরিয়াম ও নেতাজী সুভাষ চেষ্ট স্যানাটোরিয়াম হাজার বেডের টিবি হাসপাতাল হওয়া সত্ত্বেও বছরে গড় অনুপাতে ৬০০ থেকে ৭০০'র বেশী রুগী রাখা হয় না; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ**

(ক) সত্য নহে।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী অরুণ কুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, যে সব রোগী ভর্ত্তি করা হয় ডাঃ বি. সি. রায় চেষ্টা স্যানিটোরিয়ামে এবং নেতাজী সুভাষ চেষ্ট স্যানিটোরিয়ামে, এর কোন হিসাব আপনার দপ্তরে রাখেন কি ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** আমাদের সমস্ত হিসাব আছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, ডাঃ বি. সি. রায় চেষ্ট স্যানিটোরিয়াম, ধুবুলিয়া, তাতে যত বেড আছে, সব বেড স্বাস্থ্য দপ্তরের নয়। ওখানে ভ্যাগরান্ট বেড আছে ৩৫টি, ট্রাইব্যাল বেড আছে ২২টি, রিজার্ভড বেড আছে ১০০টি এবং জেনারেল ফ্রি বেড আছে ৬৬৮টি এবং প্রায়ই দেখা যাচ্ছে রিজার্ভড বেড যে ১০০টি আছে, যাদের জন্য রিজার্ভড আছে, যেমন ই. এস. আই., সি. এস. টি. সি., ফায়ার সার্ভিস, রেডক্রসেরও আছে, এদের যে বেডগুলো আছে - ওখানে কিছু বেড ফাঁকা থাকে এবং গড়ে আমরা হিসাব করে দেখেছি, গত বছর যে হিসাব পেয়েছি, তাতে দেখা যাচ্ছে ৭৯২ জন রোগী ওখানে সব সময় ছিল। নেতাজী চেষ্ট স্যানিটোরিয়ামে জেনারেল ফ্রি বেড হচ্ছে ৫৮৮, গভর্ণমেন্ট এমপ্লয়িদের জন্য বেড আছে ১৫টি এবং রিজার্ভড বেড ২৭০টি। ওখানে ঐ রিজার্ভড বেড এবং অন্যান্য ডিপার্টমেন্টের যে বেডগুলো আছে, প্রায়ই দেখা যায় সেখানে কিছু কিছু বেড খালি থাকে

৬০০/৭০০'র মত নয়, ওখানে দেখা যাচ্ছে ৭৭৫ টার মতো থ্রু আউট দি ইয়ার ভর্তি থাকে।

**শ্রী অরুণ কুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন, প্রতি বছর এই রিজার্ভড বেডগুলোর যে হিসাব দেখালেন, এই বেডগুলোতে কোন রোগী ভর্ত্তি হয় না। ঐ রিজার্ভড বেডের রোগীরা অন্য ব্যবস্থার মাধ্যমে চিকিৎসা করায়, এই স্যানিটোরিয়ামে আসে না। যার জন্য খালি পড়ে থাকে, অথচ মন্ত্রী মহাশয় জানেন যে রাইটার্স বিল্ডিংসে দৈনিক অনেক দরিদ্র টি.বি রোগী স্বাস্থ্য দপ্তরের দরখাস্ত করে ভর্ত্তির জন্য ঘোরাঘুরি করে জুতোর শুকতলা খোয়ায়। ভর্ত্তি হওয়ার সুযোগ তারা পায় না। আপনি কি এই বেডগুলোতে সাধারণ টি.বি. পেশেন্টদের ভর্ত্তি হওয়ার জন্য কোন ব্যবস্থার কথা চিন্তা করছেন কি ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** আমরা বিভিন্ন সংশ্লিষ্ট দপ্তরকে আগে চিঠি দিয়ে জানিয়েছি, তাদের রোগী তারা পাঠাচ্ছেন না তা নয়, তবে কিছু বেড খালি থাকে ওদের। আমরা ই. এস. আই. কে জানিয়েছি। সি এস টি সি কে জানিয়েছি কলকাতা পুলিশ, পশ্চিমবঙ্গ পুলিশকে জানিয়েছি। চিঠি দিয়ে যে আপনাদের কিছু কিছু বেড খালি থাকছে, সেইগুলো আপনারা প্রয়োজনীয় ব্যবস্থা করুন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি অবগত আছেন যে ঐ ডাঃ বি. সি. রায় চেষ্ট সেনিটোরিয়ামে রুগীরা নিরোগ হবার পরেও তারা জায়গা ছেড়ে যাচ্ছে না, সেখানে থেকে যাচ্ছে, এই রকম ঘটনা কি আপনার জানা আছে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** এই সম্পর্কে আমার বলার অধিকার নেই। যেহেতু ওটা কমপ্লিটলি মেডিকেল এর নিজস্ব সাবজেক্ট। রুগী ভাল হয়ে যাবার পরেও তারা কেন যাচ্ছে না - এই রকম রিপোর্ট আমার কাছে নেই।

**ডাঃ মানস ভুঁইঞ্যা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি টি.বি. হাসপাতালের অবস্থার কথা বললেন। কিন্তু গ্রামবাংলা থেকে, জেলা থেকে কলকাতা থেকে বর্ত্তমানে টি.বি. রুগী ভর্ত্তি হবার যে সিস্টেম আছে, সেই সিস্টেমটাকে একটু সহজ এবং সরাসরি বা কোন রকম সরলীকরণ করা যায় কিনা এই ব্যাপারে চিন্তা ভাবনা করবেন কি ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** এই ব্যাপারে আমাদের একটা এ্যাডমিশন বোর্ড আছে। সেখানে প্রেসক্রাইবড ফর্ম আছে। সেই ফর্মে দরখাস্ত করে জমা দিলে সেটা এ্যাডমিশন বোর্ডে যায়, তারা পরীক্ষা করে পাঠিয়ে দেন। তবে আপনি যেহেতু ডাক্তার আপনাকে বলি। বর্তমানে টি.বি. রোগীদের সম্পর্কে ডাক্তারদের যা ধারণা তারা মনে করেন যে সব ক্ষেত্রে আগের মত আর স্যানিয়োরিয়ামে পাঠানোর প্রয়োজন নেই। এখন হোম ট্রিটমেন্টেই যথেষ্ট সে জন্য এটা নিয়ে নতুন করে ভাবনার প্রয়োজন নেই। তবে আপনি যদি বলেন যে সরলীকরণ করলে আরো পেসেন্টদের সুবিধা দিতে পারা যায় তাহলে নিশ্চয়ই সরকার সেটা চিন্তা করবে।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, টি.বি. পেসেন্টদের ভর্ত্তি করার জন্য রাইটার্স বিল্ডিংসয়ে গিয়ে ফর্ম জমা দিতে হয় এবং রুগীদের সেখানে এসে খোঁজ নিতে হয়। এটা তাদের পক্ষে ভীষণ কষ্টসাধ্য ব্যাপার হয়ে উঠে সে জন্য এটাকে বিকেন্দ্রীকরণ করে জেলাতে দরখাস্ত দেওয়া, জেলাতে খোঁজ-খবর নেওয়া এবং জেলা থেকে তারা জানতে পারে সেই রকম একটা ব্যবস্থার কথা আপনি চিন্তা করছেন কি ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** আমি ডাঃ মানস ভুঁঞ্যা এবং শেখ ইমাজুদ্দিন সাহেবকে অনুরোধ করব যে তারা দয়া করে একটা প্রস্তাব আমাকে দিন তাহলে এটা বিবেচনা করে পরে জানিয়ে দেব

যে কি করতে পেরেছি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে সমস্ত পেসেন্টকে হাসপাতালে বা স্যানিটোরিয়ামে পাঠাবার প্রয়োজন নেই বলে ডাক্তাররা মনে করছেন, বাড়ীতে রেখে ট্রিটমেন্ট করার ব্যবস্থা হয়েছে। এখন বাড়ীতে রেখে ট্রিটমেন্ট করার ক্ষেত্রে সরকার কি কি সাহায্য করেন এবং কি ভাবে করেন সেটা বলবেন কি ?

**শ্রী রামনারায়ন গোস্বামী :** আমাদের বেশীর ভাগ হাসপাতালের সঙ্গে চেষ্ট ক্লিনিক যুক্ত আছে। সেখানে প্রাইমারী লাইন অব ট্রিটমেন্ট অর্থাৎ প্রাথমিক যে চিকিৎসা ডাক্তাররা করেন সেটা কষ্টলি মেডিসিন নয়। দরকার হলে যে কোন হাসপাতালের আউটডোরে তারা ট্রিটমেন্ট করাতে পারেন, পর্যাপ্ত ঔষধ এবং সব ব্যবস্থা সেখানে আছে।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় মন্ত্রী মহাশয়, রাচীতে একটা হাসপাতালে পশ্চিমবঙ্গ সরকারের থেকে কিছু টাকা পয়সা দেওয়া হয় চিকিৎসার জন্য। আমার মনে হয় যে টাকা পয়সা এখান থেকে দেওয়া হয়, কিন্তু এখান থেকে যথেষ্ট সংখ্যক রুগী সেখানে পাঠান হয় না, সিট খালি থাকে। সে জন্য সরকারের তরফ থেকে কি কোন পরিকল্পনা আছে যে টাকা না দিয়ে সেই টাকায় পশ্চিমবঙ্গে আরো টি.বি. হাসপাতাল করার?

**শ্রী রামনারায়ন গোস্বামী :** ইতিমধ্যে আমাদের বিচার মন্ত্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ সাহেব এই ধরণের একটা প্রস্তাব পাঠিয়েছেন যে রাচীতে আমাদের যে বেড আছে সেখানে যাবার জন্য কোন দরখাস্ত আসছে না, আমাদের পশ্চিমবাংলায় যে টি.বি. হাসপাতাল আছে সেটাই যথেষ্ট। সেই সম্পর্কে প্রস্তাব আইন মন্ত্রী দিয়েছেন। আমরা বিবেচনা করে দেখছি যে ঐ টাকা বন্ধ করে দিয়ে এবং সমস্ত বেড তুলে দিয়ে আমাদের পশ্চিমবাংলায় ডেভলপমেন্ট করা যায় কিনা, সেই ব্যাপারে সরকার বিবেচনা করছেন।

**মাধ্যমিকের স্তরে তফসিলি ও আদিবাসী ছাত্রছাত্রীদের হোস্টেল খরচ দান**

*৬০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯০।) **শ্রী বিভূতীভূষণ দে :** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মাধ্যমিক স্তরে ১৯৮৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত কতজন তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীকে হোস্টেল খরচা দেওয়া হয়েছে;

(খ) এই সাহায্যের পরিমাণ মাথাপিছু কত টাকা ; এবং

(গ) মাথাপিছু সাহায্যের পরিমাণ বাড়ানোর কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**[1.40 – 1.50 p.m.]**

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :**

(ক) ৪২ হাজার ৯ শত ২২ জনের জন্য হোস্টেল খরচ মঞ্জুর করা হয়েছে। তার মধ্যে ২১ হাজার ৫ শত ৯৪ হাজার জন তফশিলী জাতি ও ২১ হাজার ৩ শত ২৮ জন আদিবাসী।

(খ) মাথাপিছু মাসিক ৭৫ টাকা হিসাবে বৎসরে ৯ শত টাকা।

(গ) হ্যাঁ, বিষয়টি সরকারের বিবেচনাধীন।

**শ্রী বিভূতিভূষণ দে ঃ** ১৯৭৭ সালের ৩১শে মার্চ পর্যন্ত কতজন তফসিলী জাতি এবং আদিবাসী ছাত্রকে হসটেল গ্রান্ট দেওয়া হয়েছে, সেটা বলতে পারবেন?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** এখনই বলতে পারব না, নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী বিভূতিভূষণ দে ঃ** আপনি সুনির্দিষ্টভাবে এই প্রশ্নটির উত্তর দিন কেন না আমাদের এলাকায় গিয়ে নানারকম প্রবলেম ফেস করতে হচ্ছে। প্রতি মাসে হস্টেল গ্রানটের টাকা পাঠাতে আপনাকে কি অসুবিধার সম্মুখীন হতে হবে জানাবেন?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** আমরা যখন সরকারে আসি তখন অল্প টাকা ছিল এবং সেই অনুপাতে প্রশাসনিক কাঠামো ছিল, অফিসার ছিল। এখন লোক সংখ্যাও বেড়েছে, টাকার অঙ্কটাও বেড়েছে। কিন্তু সেই অনুপাতে আমরা এখনও প্রশাসনিক কাঠামো ঠিক করতে পারিনি। তবে আমরা চেষ্টা করছি যাতে ঠিক সময়ে হস্টেল গ্রান্ট দিতে পারি।।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** ১৯৮৪ সালে অনেক স্কুল গ্রান্ট পায় নি, এই রকম কোন সংবাদ কি আপনার জানা আছে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** সে রকম কোন কংক্রিট সংবাদ আমার কাছে নেই যে এই স্কুল এখনো টাকা পায়নি। যদি আপনার নজরে থাকে তাহলে দিতে পারেন এবং দিলে আমরা খুশী হব এবং তাড়াতাড়ি ব্যবস্থা নিতে পারব।

**শ্রী প্রভঞ্জন কুমার মণ্ডল ঃ** আপনি একটু আগে প্রশ্নের উত্তরে বললেন, পার ইউনিট ৭৫ টাকা করে মাসিক হস্টেল খরচের টাকা দেওয়া হয় এবং সেটা ছাত্রছাত্রীদের পক্ষে যথেষ্ট নয়। অথচ তার পরবর্তী আর একটি প্রশ্নের উত্তরে বললেন তাদের ১২ মাস করে দেওয়া হত, এখন সেটা ১০ মাস করার পরিকল্পনা করছেন। ৭৫ টাকাটা যখন বাড়ছেই না, তখন ১২ মাস ৭৫ টাকা করে দেবার পরিকল্পনাটা কি আপনি আবার রিকন্সিডার করবেন?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** এই ৭৫ টাকাকে কি করে বাড়ান যায় সেই চিন্তা ভাবনা সরকারের আছে এবং ছুটির মাস কিভাবে কাটান যায় সেটাও বিবেচনাধীন আছে।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** এমন কিছু স্কুল আছে যেখানে ছাত্র ছাত্রী থাকে না, অথচ হস্টেল গ্রান্টের টাকা তারা গ্রহণ করে থাকে এই সম্পর্কে কোন অভিযোগ আপনার কাছে এসেছে কি ?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** না, এই রকম অভিযোগ পথে ঘাটে আপনাদের কাছ থেকে পাই, কিন্তু কংক্রিট অভিযোগ পাই না পেলে নিশ্চয় ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রী বীরেন বোস ঃ** এমন কোন রিপোর্ট কি আপনার কাছে আছে যে, বেশ কিছু স্কুল থেকে ভেক নাম দিয়ে টাকা ড্র করছে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** এখনও পর্যন্ত সেই রকম কোন নোটিশ আমার নজরে নেই। তবে আপনার নজরে থাকলে আপনি আমাকে দেবেন, আমি নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করব।

**এগরা ব্লকে চারাপোনা উৎপাদন পরিকল্পনা**

*৬০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩১।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার এগরা ২নং ব্লকের অধীন এগরা-পাটনা মৌজায় মৎস্য চারাপোনা উৎপাদনের জন্য মৎস্য দপ্তর কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে এই প্রকল্প রূপায়ণে মোট কত টাকা খরচ হবে; এবং

(গ) এই প্রকল্পের কাজ কোন্ সময় থেকে চালু হবার সম্ভাবনা আছে?

**শ্রী কিরণময় নন্দ :**

(ক) পরিকল্পনাটি বিবেচনাধীন।

নির্দিষ্ট সিদ্ধান্ত না হলে এখনই বলা সম্ভব নয়।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** এই পরিকল্পনার জন্য কত টাকা খরচ হবে?

**শ্রী কিরণময় নন্দ :** নির্দিষ্ট সিদ্ধান্ত না হলে এখনই বলা সম্ভব নয়।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** যে পরিমাণ জমি পাওয়া গেছে তা কি যথেষ্ট, না আরো জমি এ্যাকোযার করতে হবে।

**শ্রী কিরণময় নন্দ :** আমাদের এই পরিকল্পনার যে মডেল তৈরী হয়েছে তাতে এই কাজগুলি করতেই অনেক টাকা লাগে এবং রাজ্যসরকারের উপর ঋণের বোঁঝা অনেক বেশী পরিমাণে বেড়ে যায়। সেই জন্য সমস্ত পরিকল্পনাটি আমরা নতুন ভাবে চিন্তা করছি। অনুমোদন লাভ করলেই আপনাকে সব জানিয়ে দেব।

### বাঁকুড়ায় খুচরা ও পাইকারী কয়লা বিক্রির লাইসেন্স

*৬১০। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৬।) **শ্রী শান্তিরাম মাহাতো ও কাশীনাথ মিশ্র :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮২ সালের জানুয়ারি হতে ১৯৮৫ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত বাঁকুড়া জেলার খুচরা এবং পাইকারী কয়লা বিক্রি করার লাইসেন্স পাওয়ার জন্য কতগুলি দরখাস্ত খাদ্য ও সরবরাহ দপ্তরে জমা হয়েছে ;

(খ) উক্ত দরখাস্তগুলি বিবেচনা করার কারণ কি ; এবং

(গ) ইহা কি সত্য যে, বাঁকুড়া ১ নং ব্লকের কেঞ্জাকুড়া অঞ্চলে কেরোসিন খুচরা ডিলারদের কেরোসিন বিক্রি করতে দেওয়া হচ্ছে না ?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :**

(ক) ঐ সময়ে বাঁকুড়া জেলায় কয়লার পাইকারী লাইসেন্স পাওয়ার জন্য কোন দরখাস্ত জমা পড়ে নাই। খুচরা লাইসেন্স পাওয়ার জন্য দরখাস্তের সংখ্যা ২৪৫।

(খ) বর্তমানে বাঁকুড়া জেলায় কয়লা বিক্রয়ের জন্য লাইসেন্সধারীর সংখ্যা ৩৪২জন। কোল ইণ্ডিয়া যে পরিমান কয়লা পশ্চিম থেকে মাসিক সরবরাহ করে তাতে এদের প্রত্যেককে মাসে অন্ততঃ ১২ মেট্রিক টন হিসাবে কয়লা দিতে গেলে যে পরিমাণ কয়লার প্রয়োজন সে পরিমান কয়লা বাঁকুড়া জেলার জন্য বরাদ্দ করা যায় না। এমতাবস্থায় নূতন লাইসেন্স দেবার অসুবিধা আছে।

(গ) সুষ্ঠুভাবে বন্টনের স্বার্থে পঞ্চায়েতের সঙ্গে পারমর্শক্রমে কেঞ্জাকুড়া অঞ্চলে একটি রেশনের দোকান ও দুইজন কেরোসিন ডিলারের মাধ্যমে কেরোসিন বিক্রয় করা হচ্ছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, খুচরো কয়লা বিক্রি করার জন্য ২৪৫ টি দরখাস্ত জমা পড়েছে। আমার প্রশ্ন, এই দরখাস্তগুলির তদন্ত হয়েছে কি এবং তদন্ত হলে এ সম্পর্কে কার্যকরী কোন ব্যবস্থা গ্রহণ করবেন কি ?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** কয়লার সরবরাহ বৃদ্ধি করা হলে নিশ্চয় তার ব্যবস্থা হবে। তদন্ত কিছু কিছু হয়েছে, কিছু কিছু এখনও হয়নি যেহেতু সরবরাহ নেই।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বাঁকুড়া জেলার জন্য কয়লা কতদিন ধরে কম যাচ্ছে এবং এর মূল কারণ কি ?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** এটা শুধু বাঁকুড়া জেলার জন্য নয়, সমস্ত জেলার জন্য। আমাদের যা চাহিদা সেই চাহিদা অনুযায়ী কোল ইণ্ডিয়া সরবরাহ করতে পারছে না।

**কলিকাতার বড় হাসপাতালের অ্যাটেন্ডান্ট**

*৬১১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩।) **শ্রী সুরেশ সিংহ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) এস এস কে এম সহ কলিকাতার বড় বড় হাসপাতালগুলিতে অ্যাটেন্ডান্টের সংখ্যা এবং তাদের দৈনিক পারিশ্রমিক কত ; এবং

(খ) ভবিষ্যতে ইহাদের চাকুরির উন্নতির সুযোগ, নিরাপত্তা বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কিনা?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

(ক) ১৭০৯, ১২ ঘন্টা কাজের জন্য তাঁদের মাথাপিছু ১২ টাকা (বারো টাকা)।

(খ) ইহাদের একাংশের সরকারী নিয়মানুসারে সরকারী চাকুরীতে নিয়োগের সীমাবদ্ধ সুযোগ আছে।

**শ্রী লক্ষীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, সরকারী নিয়ম আছে কিছু কিছু নেওয়া হয়। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই সংখ্যাটি বাড়ানোর জন্য কোন পরিকল্পনা আছে কিনা?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এর মধ্যেও তেমন কোন পরিকল্পনা নেই যদিও ব্যাপারটি সরকারের বিবেচনাধীন আছে।

**[1.50 – 2.00 p.m.]**

**শ্রী অরুন কুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৭২ থেকে ১৯৭৭ সালে কংগ্রেস আমলে এই স্পেশাল্ এ্যাটেনডেন্টের সহকারী চাকরীতে নিয়োগ করার ক্ষেত্রে যে পারসেনটেজে তাদের নেবার নির্দেশ দেওয়া হয়েছিল এই সরকারের আমলেও কি সেটাই বলবত্ আছে, না কমে গিয়েছে?

**Dr. Ambarish Mukhopadhyay :** The Department Memo No. is

- H/MA/5502/1A-10/81 dated 10.8.81

**শ্রী অরুণ কুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রশ্নটি কিন্তু তা নয়। আমার প্রশ্নটি হচ্ছে, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তৎকালীন সরকার হাসপাতালগুলিতে স্পেশাল এ্যাটেনড্যান্টদের সরকারী চাকরিতে কত পারসেন্ট নিয়োগ করার জন্য নির্দেশ দিয়েছিলেন এবং ১৯৮১ সালের পর আপনারা কত পারসেন্ট নিয়োগ করার নির্দেশ দিয়েছেন ? পারসেনটেজ'টা কি কমিয়েছেন ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** কমান হয়েছে বলে তো মনে হচ্ছে না। তবে আপনি যেটা বললেন সেটার যদি আমরা কমপারেটিভ স্ট্যাডি করি তাহলে দেখব যে, আমরা বেশী সুযোগ দিয়েছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, '৮১ সালের আদেশনামায় ১৫পারসেন্ট ভেকেন্সি এ্যাবজর্ব করার নির্দেশ দিয়েছেন বললেন, আজ পর্যন্ত কত সংখ্যককে এ্যার্বজম করা সম্ভব হয়েছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমি সব ফিগার দিতে পারব না, তবে বড় বড় হাসপাতালগুলিতে যেমন এস. এস. কে. এম. কলকাতা মেডিকেল কলেজ হাসপাতাল, এন. আর এস. মেডিকেল কলেজ আর জি কর মেডিকেল কলেজ হাসপাতাল , ক্যালকাটা ন্যাশনাল মেডিকেল কলেজ হাসপাতাল, এই গুলি সব মিলিয়ে ১৩ জনকে আমরা চাকরি দিয়েছি।

**শ্রী বঙ্কিম মাইতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি '৭৭ সাল পর্যন্ত অ্যাটেন্ড্যান্টদের সংখ্যা কত ছিল এবং বর্তমানে সংখ্যাটি কত হয়েছে ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এ বিষয়ে আপনি অনুগ্রহ করে নোটিশ দেবেন, তা না হলে বলতে পারছি না।

### শঙ্করপুর মৎস্য বন্দর

*৬১২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯০।) **শ্রী শিশির অধিকারী ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) শঙ্করপুর মৎস্য বন্দরের কার্য বর্তমানে কতদূর অগ্রসর হইয়াছে;

(খ) ইহাতে রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের কি পরিমাণ অর্থব্যয় হইয়াছে ; এবং

(গ) উক্ত বিষয়ে বিশ্বব্যাঙ্ক কোন ব্যয়ভার বহন করিয়াছেন কিনা?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) শঙ্করপুর মৎস্য বন্দরের সাইট অফিস, সিমেন্ট রাখার গুদামঘর এবং ষ্টাফ কোয়ার্টার তৈয়ারী হইয়াছে। মূল জেটী এবং তৎসংলগ্ন উপকূল অংশে অফিস ইত্যাদি তৈয়ারীর কাজ চলিতেছে।

(খ) ইহাতে এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার দিয়াছেন ১৮ লক্ষ টাকা এবং রাজ্য সরকার দিয়েছে ৩০ লক্ষ টাকা। এ ছাড়াও রাজ্য সরকার শংকরপুরের সংযোগকারী রাস্তা নির্মাণের জন্য বরাদ্দ করিয়াছেন আনুমানিক ৩১.৯৭ লক্ষ টাকা।

(গ) না।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, শঙ্করপুর মৎস বন্দরের কাজ ষষ্ঠ পরিকল্পনার মধ্যে সম্পূর্ণ হবার কথা ছিল কিনা?

**শ্রী কিরণময় নন্দ :** ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় শঙ্করপুর মৎস্য বন্দর নির্মাণের কাজটি অনুমোদন লাভ করেছিল, কিন্তু এর মধ্যে শেষ করবার কোনো কথা ছিল না।

**শ্রী কাশীনাথ মিশ্র :** এ বিষয়ে যে টাকা বরাদ্দ করা হয়েছিল তার মধ্যে কত টাকা গত চার বছরে ব্যয় করেছেন এবং কি কি বাবদ ব্যয় করেছেন?

**শ্রী কিরণময় নন্দ :** আমি তো আগেই বললাম যে, এই কাজের জন্য এখন পর্যন্ত যে টাকা খরচ হয়েছে তার ১৮ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন এবং ৩০ লক্ষ টাকা রাজ্য সরকার দিয়েছেন। সেই টাকা ব্যয় করে অফিস ঘর হয়েছে, গুদাম ঘর হয়েছে, জেটির কাজ চলছে, রাস্তা নির্মাণ চলছে।

**শ্রমদিবস অপচয়ের সংখ্যা**

*৬১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৯।) **শ্রী শৈলেন্দ্রনাথ চ্যাটার্জী :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৪ সালে পশ্চিমবঙ্গে শ্রমদিবস নষ্টের সংখ্যা কত ;

(খ) এরমধ্যে লক-আউট, লে-অফ ও ধর্মঘটের সংখ্যা কত ; এবং

(গ) এর মধ্যে কতগুলি বন্ধের ঘটনা শ্রম দপ্তরের মাধ্যমে মীমাংসা হইয়াছে?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :**

(ক) ৮, ৪৯০, ৭৫১ (লক - আউটের ধর্মঘটের ফলে) (প্রভিশন্যাল)

এর মধ্যে চটকল ও হোসিয়ারীর শিল্পভিত্তিক ধর্মঘটকে এককালীন ঘটনা (one - time phenomenon) মনে করে, হিসাব ধরা হয় নি।

(খ) লক-আউট - ৭,৭৫৬,৮৭২

লে-অফ - এ বিষয়ে পরিসংখ্যান রাখা হয় না।

ধর্মঘট - ৭,৩৩,৮৭৯ (প্রভিসন্যাল)

(গ) সালিসীর মাধ্যমে - ৬৯

দ্বিপাক্ষিক আলোচনার মাধ্যমে - ৪৭

সবই আনুমানিক হিসাব,

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, লক-আউটের সংখ্যা কোন শিল্পে সর্বাধিক ?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক:** সম্প্রতি যে হিসাবটা পাওয়া গেছে তাতে দেখছি, চায়েতে একটি কেস, জুটে১১, ইঞ্জিনিয়ারিং-এ ১৪(বড়) আর ছোট ইঞ্জিনিয়ারিং-এ বেশী, ২৭টি, সূতাকলে ১১টি। বড় বড় শিল্পগুলির একটা হিসাব আছে, এটা আনুমানিক হিসাব. ১৯৮৪ সলের ডিসেম্বর ৩১ পর্যন্ত।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** আপনি কয়েকটি বড় শিল্পের লক - আউটের হিসাব দিলেন। এই সমস্ত লক — আউটগুলিকে সরকার আইনসঙ্গত দিক দিয়ে বিচার করেছেন কি যে এগুলি আইনসঙ্গত না বেআইনী?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** সরকারের কিছু করার নেই, কনিসলিয়েসান হয়, এ্যাডজুডিকেসানে যায়। ট্রাইবুন্যাল যদি বলে তাহলে বে-আইনী এবং রিপোর্ট হয়, রেফার করা হয়।

**শ্রী সুব্রত মুখার্জী :** পশ্চিমবঙ্গে শ্রম দিবস নষ্টের সংখ্যা কি ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় বেশী?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** এটা বলা আমার পক্ষে সম্ভব নয়।

**শ্রী সুব্রত মুখার্জী :** এটা তো পাব্লিসড ইন দি বুক।

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** লেবার ইন ওয়েষ্ট বেঙ্গলে ফিগার আছে।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, আপনি বললেন, লক-আউট এবং ধর্মঘটের ক্ষেত্রে শ্রম-দিবস নষ্ট হয়, কিন্তু যে সমস্ত মালিক ক্লোজার ডিক্লিয়ার করেন বা দীর্ঘদিন ধরে ক্লোজার হয়ে পড়ে আছে সেখানে যে শ্রম দিবস নষ্ট হয় সেটা শ্রম দিবস হিসাবে গণ্য করা হয় কি?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** সাধারণত গন্য করা হয় না। ষ্ট্রাইক এবং লক-আউট হলে ধরা হয়। বর্তমানে সাসপেনসান অফ বিসনেস বলে একটা চালু হয়েছে। সেটা আইন অনুযায়ী হচ্ছে, এক্ষেত্রে হিসাব করার অসুবিধা আছে।

**Shri Mohammad Ramjan Ali :** Regarding the figures of Lock-out, lay-off and other things the minister has said that the figures are approximately correct. Will the Hon'ble Minister-in-charge be pleased to state what prevented him from giving the exact account of figure?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** ডিপার্টমেন্টে যেগুলি আসে সেগুলি হিসাব করা হয়। তারমধ্যে দু-চারটি এদিক ওদিক হয়ে যায়।

**শ্রী যামিনী ভূষণ সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন লক-আউটের ফলে এত শ্রম-দিবস নষ্ট হয়েছে এবং তার সংখ্যাটাও দিলেন। আমার প্রশ্ন হচ্ছে, অন্য রাজ্যে লক-আউটের ফলে কত শ্রম-দিবস নষ্ট হয়েছে ?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** সুব্রতবাবুও ওই একই প্রশ্ন করেছিলেন, আমি বলতে পারবো না, আমার কাছে হিসাব নেই।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** আমরা জানি, লক - আউট এবং ক্লোজার এ বছরে অপেক্ষাকৃত কম হয়েছে, তা সত্ত্বেও শ্রম দিবস বেশী লস্ হয়েছে। তাহলে কি শ্রমিক অশান্তিই প্রধান কারণ?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** আমার কাছে এরকম কোন তথ্য নেই, আপনার কাছে থাকলে আপনি কাইগুলি দিয়ে দেবেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক একটি হিসাব দিতে পারবেন

কি - ১৯৮৪ সালে পশ্চিমবঙ্গে গ্রামের ক্ষেত মজুরদের জন্য যে বাড়তি শ্রম দিবস তৈরী হয়েছে সেটা কত দিন বলতে পারবেন?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক:** এখন আমার পক্ষে বলা সম্ভব নয়।

**মিঃ স্পীকার:** আমি আউট অফ টার্ণ শ্রী দেব প্রসাদ সরকার মহাশয়কে তাঁর কোয়েশ্চেন নম্বর *৬১৮টি দিচ্ছি।

**হাসপাতালে রোগীদের ডায়েট সিডিউল পরিবর্তন**

***৬১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৮।) **শ্রী দেবপ্রসাদ সরকার:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমান মূল্যবৃদ্ধির পরিপ্রেক্ষিতে রাজ্যের টি বি হাসপাতাল সহ সরকারী হাসপাতালের কর্তৃপক্ষ রোগীদের ডায়েট সিডিউল পরিবর্তন করার জন্য কোন প্রস্তাব হেলথ ডাইরেক্টরের কাছে রেখেছেন কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, সরকার এ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**শ্রী রামানারায়ন গোস্বামী:**

(ক) হ্যাঁ।

(খ) প্রস্তাবটি বিবেচনাধীন।

**শ্রী দেবপ্রসাদ সরকার:** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি - আপনি পথ্যের জন্য মূল্যবৃদ্ধির পরিপ্রেক্ষিতে যে অর্থ বরাদ্দ বৃদ্ধি করার কথা বিবেচনা করেছেন এটা কবে নাগাদ কার্য্যকরী হবে এবং কত টাকা বাড়বে বলে আপনার মনে হয়?

**শ্রী রামানারায়ন গোস্বামী:** এজন্য আমরা একটা কমিটি তৈরী করেছি। আমরা আশা করছি যে সেই কমিটি শীঘ্রই তার রিপোর্ট দেবে, সেটা দিলে আমরা প্রয়োজনীয় ব্যবস্থা দেব। ইতিমধ্যে আমরা খবর পেয়েছি যে পশ্চিমবঙ্গ সরকার দুধের এবং ডিমের দাম বাড়িয়েছেন, সেজন্য আমরা প্রত্যেকটি কলেজে এবং হসপিটালে জানিয়ে দিয়েছি যে এই বাবদ যা বাড়তি খরচা হচ্ছে তাঁরা সেই টাকাটা পাবেন। আমরা একটা রেট করেছি, এন হেনসের ব্যাপারে ঐ কমিটি সুপারিশ করলে সেই সুপারিশ ভিত্তিতে আমরা ব্যবস্থা নোব।

**শ্রী অরুণ কুমার গোস্বামী:** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি ডায়েট সিডিউল চেঞ্জ করবার জন্য বা এর পয়সা বাড়াবার জন্য আপনারা একটি কমিটি তৈরী করেছেন, কাদের নিয়ে এই কমিটি তৈরী হয়েছে, তাদের নাম কি এবং কতদিনের মধ্যে তাঁরা রিপোর্ট দিতে পারবেন?

**শ্রী রামানারায়ন গোস্বামী:** ডাঃ অসীম দাসগুপ্ত ফ্রম ষ্টেট প্ল্যানিং বোর্ড, ডাঃ নৃপেন সেন, ডাইরেক্টর স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিন, ডাঃ অমিয় ভট্টাচার্য্য, প্রফেসর অফ মেডিসিন, ডাঃ অজিত দত্ত।

## Starred Questions

### (to which written answers were laid on the Table)

*৬১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৫।) ডাঃ মোতাহার হোসেন ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি?

(ক) বীরভূম জেলার মুরারই গ্রামীন হাসপাতালটির নির্মাণ কার্য কোন পর্যায়ে আছে; এবং

(খ) উক্ত হাসপাতালটি কবে নাগাত চালু হইবে বলিয়া আশা করা যায়?

**Minister of State in Charge of Health and Family Welfare Department :–**

(ক) উক্ত হাসপাতালটির নির্মানকার্য্য শতকরা ৮৫ ভাগ শেষ হয়েছে।

(খ) সঠিক বলা সম্ভব নয়।

**অনিয়মিত ও নিম্নমানের রেশন সামগ্রী সরবরাহ**

*৬১৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭২৭।) শ্রী নিরঞ্জন মুখার্জী ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য বর্তমানে রেশন দোকানে অনিয়মিত রেশন দ্রব্য ও নিম্নমানের চাল সরবরাহ করা হইতেছে ; এবং

(খ) সত্য হইলে ইহার কারণ গুলি কি ?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কখনও কখনও রেশন দোকান গুলিতে নিয়মিত রেশনদ্রব্য সরবরাহ কিছু বিঘ্ন ঘটে বিশেষ করে সিদ্ধ চাল সরবরাহের ব্যাপারে বেশ কিছু অভিযোগও পাওয়া গিয়াছে।

(খ) এই রাজ্যে চাল, গম ইত্যাদি রেশনে সরবরাহ করিবার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের সংস্থা ফুড কর্পোরেশনের। প্রয়োজনীয় মজুত খাদ্যের অভাব, খাদ্যশস্য গন্তব্যস্থানে না বহনকারী রেলরেকের সময়মত না পৌছানো, এফ.সি.আই. গুদামে ঠিকাদার কর্মচারী প্রভৃতির বিক্ষোভ এবং অন্যান্য কারণে কখনও কখনও নিয়মিত সরবরাহে বিঘ্ন ঘটে।

রেশনদ্রব্য সরবরাহের পূর্বে ঐ গুলির মান পরীক্ষা করিবার ব্যবস্থা আছে। তথাপি সরবরাহ করা খাদ্যের সম্পর্কে কখনও কখনও অভিযোগ থাকে।

**সরকারী চাকুরীতে নিয়োগের ক্ষেত্রে সরাসরি দরখাস্ত গ্রহণ ব্যবস্থা**

*৬১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭৫।) শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সরকারী চাকুরীতে নিয়োগের ক্ষেত্রে যেগ্যাতা সম্পন্ন প্রার্থীর কাছ হইতে চাকুরি দাতার সরাসরি দরখাস্ত গ্রণের ব্যবস্থা প্রবর্তন করার কোন সিদ্ধান্ত সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। সরকারী অফিস ও সংস্থায় পি.এম.সি. ও পদোন্নতির আওতা বাহির্ভূত শূণ্যপদ পূরণের জন্য সাধারণভাবে কর্ম বিনিয়োগ কেন্দ্র মারফৎ লোক নিয়োগের নীতি ১৭.১০.৭৭ তারিখ হইতে প্রচলিত আছে। এই নীতি পরিবর্তনের কোন প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন নেই।

**নিউ গুজরাট কটন মিলে বে-আইনী লক-আউট**

*৬১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৪।) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য ১লা জুলাই, ১৯৮৪ তারিখে নিউ গুজরাট কটন মিলটিতে মালিক বে-আইনীভাবে লক-আউট ঘোষণা করিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে, এই মিলটি খুলিবার জন্য কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মিলটিতে ২.৭.৮৪ থেকে লক-আউট চলছে। তবে লক-আউট বে-আইনী কিনা, তা বলার এক্তিয়ার সরাসরি রাজ্য সরকারের নেই।

(খ) লক-আউট তোলাবার জন্য আলোচনার মাধ্যমে চেষ্টা চলছে।

**মেডিকেলের স্নাতকোত্তর কোর্সের সীটসংখ্যা**

*৬২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪২।) **ডাঃ মানস ভুঁইঞ্যা ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৪ সালের মেডিকেলের স্নাতকোত্তর কোর্সগুলিতে যথা এম.ডি. (জেনারেল মেডিসিন), এম. এস (সার্জারী), এম ডি (ধাত্রী বিদ্যা), এম. এস (চক্ষু), এম ডি (চর্ম), ডি জি ও (ধাত্রীবিদ্যা), ডি ও (চক্ষু), ডি সি এইচ ( শিশু)-প্রত্যেকটির জন্য কতগুলি করে সীট ছিল ; এবং

(খ) উক্ত সীটের সংখ্যা বাড়ানোর জন্য সরকার কিছু ভাবছেন কি ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উল্লিখিত কোর্সের আসনসংখ্যা নিম্নরূপ ঃ-

| কোর্সের নাম | আসন সংখ্যা |
|---|---|
| (ক) এম.ডি. (জেনারেল মেডিসিন) - | ২৫টি |
| এম. এস. (সার্জারী) - | ২৫টি |
| এম. ডি. (ধাত্রী বিদ্যা) | ২৫ টি |
| এম. এস. (চক্ষু) | ৮টি |
| এম. ডি. (চর্ম) | ৪টি |
| ডি.জি.ও (ধাত্রীবিদ্যা) | ৭২টি। |

| | |
|---|---|
| ডি. ও (চক্ষু) | ২৪টি |
| ডি.সি.এইচ | ৫৮টি |

(খ) বিষয়টি কলকাতা বিশ্ববিদ্যালয়ের এক্তিয়ারভুক্ত।

**কুলপী ব্লকে মৎস্য খামার স্থাপন**

*৬২১। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪২।) **শ্রী কৃষ্ণধন হালদার :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ২৪ পরগণার কুলপী ব্লকে দৌলতপুর মৌজায় এ রত্নেশ্বরপুর মৌজায় ১৫৬ একর সরকারী খাস জলাধারে মৎস্য খামার স্থাপন কোন পরিকল্পনা আছে কিনা , এবং

(খ) ইহা কি সত্য যে, গত ১৯৮৩-৮৪ সালে জেলা ফিসারী অফিসার এ বিষয়ে তদন্ত করেন এবং রিপোর্ট দাখিল করেন?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আপাততঃ নাই;

(খ) হ্যাঁ।

**Setting up of Petrol Pump on Ranchi Road**

***622.** (Admitted question No. *2560.) **Dr. Sukumar Roy :** Will the Minister-in-Charge of the Food & Supplies Department be pleased to state —

(a) whether in the month of December, 1984, a petrol pump was set up on Ranchi Road near Circuit House, Purulia ; and

(b) if so, to whom the licence was issued for the same ?

**Minister-in-charge of Food and Supplies Department :**

(a) No.

(b) Does not arise.

**পশ্চিম দিনাজপুরে কর্মবিনিয়োগ সংস্থায় নথীভুক্ত বেকার**

*৬২৪। (অনুমোদিত প্রশ্ন নং *২২৯১।) **শ্রী দীপেন্দ্র বর্মন :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় তিনটি কর্মবিনিয়োগ সংস্থার প্রত্যেকটিতে নথীভুক্ত বেকারের সংখ্যা কত ; এবং

(খ) ১৯৮২ জানুয়ারী থেকে ১৯৮৫ সালের ৩১শে জানুয়ারী পর্যন্ত দিনাজপুর জেলার কতজন বেকার কর্মবিনিয়োগ সংস্থার মাধ্যমে চাকুরী পেয়েছেন?

**শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১.১.৮৫ তারিখের হিসাব মত পশ্চিমদিনাজপুর জেলার তিনটি কর্মবিনিয়োগ কেন্দ্রে নথিভুক্ত বেকারের সংখ্যা নিম্নরূপ ঃ-

রায়গঞ্জ — ৪৪,৩১০

বালুরঘাট — ৪১,৭৭৫

ইসলামপুর — ১৭,৩২৫

মোট - ১,০৩,৪১০ (প্রভিশন্যাল)

(খ) ১৩৮৮ জন। (প্রভিশন্যাল)

### মৎস্য চাষের জন্য অনুদান

*৬২৫। (অনুমোদিত প্রশ্ন নং *২০০০।) **শ্রী অনিল মুখার্জী ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৩-৮৪ সালে মৎস্য চাষের জন্য পঞ্চায়েতের অনুমোদন অনুযায়ী মৎস্য বিভাগ মোট কত টাকা অনুদান দিয়েছেন?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৩-৮৪ সালে মৎস্যচাষের জন্য পঞ্চায়েত এর অনুমোদন অনুযায়ী মৎস্য বিভাগ মোট ২,৩৮,৮২,৯৫১ (দু কোটি আট লক্ষ বিরাশি হাজার ন'শ উনষাট) টাকা অনুদান দিয়েছেন।

### প্রাথমিক ও উপস্বাস্থ্য কেন্দ্র

*৬২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২০০০।) **শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি , ১৯৮৩-৮৪ সালে পশ্চিমবঙ্গে মোট কতগুলি প্রাথমিক ও উপ-স্বাস্থ্যকেন্দ্র নতুনভাবে খোলা হয়েছে ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র - ২টি।

উপ - স্বাস্থ্যকেন্দ্র - ৫টি।

### ফরাক্কার ইণ্ডাষ্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট স্থাপন

*৬২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭১।) **শ্রী আবুল হাসানাৎ খান ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ফরাক্কায় একটি ইণ্ডাষ্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট স্থাপন করার কোন প্রস্তাব সরকার পেয়েছেন কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে এই শিক্ষাকেন্দ্র স্থাপন সম্পর্কে সরকার কোন সিদ্ধান্ত গ্রহণ করেছেন কি ?

**শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

[illegible]

(খ) প্রস্তাবটি বিবেচনার জন্য প্রয়োজনীয় তথ্য সংগ্রহ করা হচ্ছে।

**Construction of State Hospital at Garden Reach area**

***628.** (Admitted question No. *1555.) **Shri Abdur Rauf Ansari :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state —

(a) whether the State Government has any programme for Construction of a State Hospital in Garden Reach area of Calcutta : and

(b) if so, -

(i) the steps taken by the State Government in the matter, and

(ii) when is the work for construction of the Hospital in the Garden Reach area is likely to be taken up ?

**Minister of State-in-charge of Health and Family Welfare Department :**

(a) Yes.

(b) (i) Necessary action regarding acquisition of land for construction of the Hospital is being taken.

(ii) It is not possible to give the approximate time for commencement of the work.

গোসাবায় হিন্দুস্থান লিভার কোং-কে ফিসারী করার অনুমোদন দান

*৬২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৩।) **শ্রী সুভাষ নস্কর :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, গোসাবায় হিন্দুস্থান লিভার কোং-কে একটি ফিসারী করার জন্য অনুমতি দেওয়া হয়েছে ; এবং

(খ) সত্য হলে, কত পরিমাণ জমি কি শর্তে দেওয়া হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এখনও দেওয়া হয় নাই। বিষয়টি বিবেচনাধীন আছে।

(খ) চারশত একর চরজমি ৩০ বছরের জন্য দীর্ঘমেয়াদী চুক্তিতে দেবার প্রস্তাব পশ্চিমবঙ্গের রাজস্ব বোর্ডের বিবেচনাধীন আছে।

**Bolpur State Hospital**

***630.** (Admitted question No. *2019.) **Dr. Sushovan Banerjee:** Will the Minister-in-Charge of the Health and Family

Welfare Department be pleased to state —

(a) whether it is a fact that the State Hospital constructed at Bolpur about two years back has not yet been opened to public ; and

(b) if so,–

(i) the reason thereof,

(ii) the total investment made on this Hospital, and

(iii) when the Hospital is likely to be opened to public ?

**Minister of State-in-charge of Health and Family Welfare Department :**

(a) No ;

(b) The question does no arise.

**খয়রামারী বিল সংস্কার ও উন্নয়নের পরিকল্পনা**

*৬৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৫।) **শ্রী আতাহার রহমান :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার বহরমপুর মহকুমার অন্তর্গত জলঙ্গী থানার খয়রামারী বিলটি সংস্কার ও উন্নয়নের জন্য মৎস্য বিভাগ থেকে কোন পরিকল্পনা নেওয়া হয়েছে কিনা ; এবং

(খ) যদি "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হয়, কবে নাগাদ উক্ত কার্য আরম্ভ হবে বলে আশা করা যায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) শীঘ্রই কাজ আরম্ভ হবে।

**বনগাঁ মহকুমায় হাসপাতাল ও স্বাস্থ্য কেন্দ্র**

*৬৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৩।) **শ্রী কমলাক্ষী বিশ্বাস :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ২৪ পরগণার বনগাঁ মহকুমায় কয়টি হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্র আছে;

(খ) কোন্ কোন্ হাসপাতালে ও স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার নেই; এবং

(গ) উক্ত ডাক্তারবিহীন স্বাস্থ্যকেন্দ্রগুলিতে কবে নাগাত ডাক্তার দেওয়া সম্ভব হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মহকুমা হাসপাতাল - ১

প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র - ৩

সহায়ক স্বাস্থ্যকেন্দ্র - ১১

(খ) সুন্দরপুর এবং ভাদুরিয়া সহায়ক স্বাস্থ্যকেন্দ্র দুটিতে ডাক্তার নেই।

(গ) আশা করা যায় যে, শীঘ্রই ডাক্তার দেওয়া সম্ভব হবে।

**নদীয়া জেলায় প্রাথমিক ও সহায়ক স্বাস্থ্যকেন্দ্র**

***৬৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৭৮২।**) **শ্রী মাধবেন্দু মোহান্ত :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) নদীয়া জেলায় প্রাথমিক ও সহায়ক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা কত; এবং

(খ) উক্ত জেলায় কোন কোন স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নেই?

**স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র - ১৬টি।

সহায়ক স্বাস্থ্যকেন্দ্র - ৫০টি।

| (খ) প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র | সহায়ক স্বাস্থ্যকেন্দ্র |
|---|---|
| চাকদহ | নাথিভাঙ্গা |
| ধুবুলিয়া | নগর উথরা |
| হরিণঘাটা | কমলপুর |
| | চৌগাছা। |
| | শ্রীনগর |
| | রামনগর |
| | ভালুকা |
| | নোয়াপাড়া |
| | চকঘুনি |
| | নাকাশীতলা |
| | বাগচী জামশেদপুর |
| | বাঁশবেড়িয়া |
| | ভজনঘাট |
| | নন্দনপুর। |

**কাঁথিতে মৎস্য চাষ প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন**

***৬৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৭৩৬।**) **শ্রী প্রশান্ত প্রধান :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার কাঁথিতে মৎস্য চাষ কেন্দ্র স্থাপনের কাজে কতদূর অগ্রগতি হয়েছে; এবং

(খ) এই শিক্ষণ কেন্দ্রে কিরূপ শিক্ষাদান পদ্ধতি চালু করা হবে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কাঁথিতে মৎসবিজ্ঞান ও প্রযুক্তি বিদ্যা সম্পর্কিত শিক্ষাকেন্দ্র স্থাপনের বিষয়টি এখনও বিবেচনাধীন।

(খ) এখন প্রশ্ন উঠে না।

**গ্রামীণ হাসপাতাল**

*৬৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯১।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কয়টি গ্রামীণ হাসপাতাল চালু আছে ;

(খ) বর্তমানে কয়টি গ্রামীণ হাসপাতাল হওয়ার প্রস্তাব চালু আছে; এবং

(গ) ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে কয়টি নতুন গ্রামীণ হাসপাতাল অনুমোদন পাবার সম্ভাবনা আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ২২টি।

(খ) ৮টি।

(গ) ৩টি।

**অনন্তপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের ভবন নির্মাণ**

*৬৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২০৭৫।) **শ্রী পুলিন বেরা :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার তমলুক ১ নং ব্লকে অনন্তপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির ভবন নির্মাণের জন্য আজ পর্যন্ত কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে;

(খ) চলতি আর্থিক বছরে এর জন্য কত টাকা বরাদ্দ হয়েছে ; এবং

(গ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রটির ভবন নির্মাণের কাজ কবে সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এবং (খ) অনন্তপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি নির্মানের জন্য ২২লাখ ১৯ হাজার টাকা অনুমিত ব্যয়ে সম্প্রতি প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়েছে।

(গ) বলা সম্ভব নয়।

**শালবনী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে অতিরিক্ত শয্যা অনুমোদন**

*৬৪১। (অনুমোদিত প্রশ্ন নং *২১১৩।) **শ্রী সুন্দর হাজরা :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে অতিরিক্ত ২৫টি বিছানা অনুমোদন করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিল কি ; এবং

(খ) হয়ে থাকলে, উক্ত সিদ্ধান্ত কার্যকর না হওয়ার কারণ কি ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এবং (খ) ১৯৮১ সালে এরূপ একটি সিদ্ধান্ত নেওয়া হয়েছিল এবং তদনুযায়ী কাজও চলেছিল কিন্তু ১৯৮৩ সালে স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের ব্যাপারে সরকারের নূতন নীতি ঘোষিত হওয়ার পর কোনও প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের শয্যাসংখ্যা আর বাড়ানো হচ্ছে না।

**প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে বিভিন্ন রোগ বিশেষজ্ঞ চিকিৎসক নিয়োগ**

*৬৪২। (অনুমোদিত প্রশ্ন নং *২২২৪।) **শ্রী উমাপতি চক্রবর্তী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে বিভিন্ন রোগ বিশেষজ্ঞ চিকিৎসক নিয়োগ করা হয় কি ;

(খ) উত্তর "হ্যাঁ" হলে, বর্তমানে কতগুলি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে এইরূপ চিকিৎসক নিযুক্ত আছেন; এবং

(গ) এই বিশেষজ্ঞ চিকিৎসকের নিয়োগের ব্যাপারে প্রয়োজনীয় অর্থের সরবরাহ কেন্দ্রীয় সরকারের নিকট থেকে পাওয়া যায় কিনা?

**স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**কলিকাতা মেডিকেল কলেজের জীর্ণ বাড়ি**

*৬৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৯৫।) **শ্রী লক্ষীকান্ত দে :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, কলিকাতা মেডিকেল কলেজ হাসপাতালের কয়েকটি বাড়ি ব্যবহারের অযোগ্য ;

(খ) সত্য হইলে ঐ গৃহগুলির সংস্কার অথবা নতুন গৃহ নির্মাণের পরিকল্পনা আছে কিনা; এবং

(গ) থাকিলে কবে নাগাদ ঐ পরিকল্পনা কার্যকরী হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ও (খ) কলিকাতা মেডিকেল কলেজ হাসপাতালের কয়েকটি বাড়ি অতি পুরাতন ও জীর্ণ। বিশেষজ্ঞদের মতামতের ভিত্তিতে কোন্ কোন্ বাড়ি সংস্কার বা পুনর্নির্মান করা দরকার সেজন্য চূড়ান্ত সিদ্ধান্ত শীঘ্রই নেওয়া হবে।

(গ) সংস্কার এবং পুনর্নির্মানের কাজ বর্তমান আর্থিক বৎসরে শুরু করার পরিকল্পনা আছে। সপ্তম পরিকল্পনা চূড়ান্তরূপ কি হবে তার উপর নির্ভর করছে পরিকল্পনা আঙ্গিক ও প্রসার।

**ক্যানিং গ্রামীণ হাসপাতাল**

*৬৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮৮।) **শ্রী চিত্তরঞ্জন মৃধা ও দাউদ খাঁ :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ক্যানিং গ্রামীণ হাসপাতালের বর্তমান শয্যা সংখ্যা কত ;

(খ) ঐ হাসপাতালের শয্যা সংখ্যা বৃদ্ধি করার কোন পরিকল্পনা আছে কিনা;

(গ) হাসপাতালের এক্স-রে মেসিন কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৫০টি।

(খ) না।

(গ) ঐ হাসপাতালের এক্সরে মেশিনটি ১.৩.৮৫ তারিখে চালু করা হয়েছে।

**ভাঙ্গড় থানার সরকারী হাসপাতাল**

*৬৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৪৫।) **শ্রী দাউদ খাঁ :** স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, দক্ষিণ ২৪ পরগণা জেলার ভাঙ্গড় থানায় কোন সরকারী হাসপাতাল ও প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নাই ;

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে হাসপাতাল স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

(গ) পরিকল্পনা থাকিলে, কোথায় কোথায় হইবে ও কত শয্যাবিশিষ্ট হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক), (খ) ও (গ), —

২৪ পরগণা জেলার ভাঙ্গড় ১নং ব্লকে বর্তমানে ভাটিপোতা স্বাস্থ্যকেন্দ্র সাময়িকভাবে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের কাজ করছে। ঐ ব্লকের নলঘুড়িতে একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নির্মাণ করা হচ্ছে। ভাঙ্গড় ২নং ব্লকে বর্তমানে টোন্না স্বাস্থ্যকেন্দ্র সাময়িকভাবে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের কাজ করছে। ঐ ব্লকের জিরানগাছায় একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নির্মান করা হচ্ছে।

## Un-starred Questions
## (to which written answers were laid on the Table)

### নূতন সেচ প্রকল্প

১৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২০৯।) **শ্রী সুনীতি চট্টরাজ :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮২ সালের জুন মাস হতে ১৯৮৫ সালের জানুয়ারি পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গে নূতন কোন্ কোন্ সেচ প্রকল্প (১) চালু হয়েছে (২) পরিকল্পনা করা হয়েছে ;

(খ) উক্ত চালু সেচ প্রকল্পগুলি কোথায় অবস্থিত; এবং

(গ) উক্ত প্রকল্পের মাঝখানে কোন্ কোন্ মৌজায় জলসেচ করা যাচ্ছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৮২ সালের জুন মাস হতে ১৯৮৫ সালের জানুয়ারি মাস পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গে নূতন কোন সেচ প্রকল্প গ্রহণ করা হয়নি। যে প্রকল্পগুলো শুরু করা হয়েছিল, সেগুলো যাতে সত্ত্বর শেষ করা যায় তার চেষ্টা করা হচ্ছে।

(খ) ও (গ) এ প্রশ্ন ওঠে না।

### পাণ্ডুয়ায় নিয়ন্ত্রিত বাজার

১৪২। (অনুমোদিত প্রশ্ন নং ২৭২।) **শ্রী দেবনারায়ন চক্রবর্তী :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) হুগলী জেলার পাণ্ডুয়ায় নিয়ন্ত্রিত বাজার নির্মিত হইয়াছে কিনা; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, উক্ত নিয়ন্ত্রিত বাজারে বর্তমানে কতজন ব্যবসায়ী ঘরভাড়া লইয়াছে এবং তাহারা ব্যবসা চালু করিয়াছে কিনা?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) পাণ্ডুয়া নিয়ন্ত্রিত বাজার সমিতির মূল বাজার চত্বরে ত্রিশ জন ব্যবসায়ী দোকানঘর ভাড়া লইয়াছেন এবং তের জন কাঁচামাল ব্যবসায়ী শেড ভাড়া লইয়াছেন। উভয়শ্রেণী ব্যবসায়ীদের কেহই এখন পর্যন্ত বাজার চত্বরে ব্যবসা শুরু করেন নাই।

### রাজনগর সিসেল ফার্ম

১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৩।) **শ্রী সাত্ত্বিক কুমার রায় :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৭৭-৭৮সাল হইতে ১৯৮৩-৮৪ সাল পর্যন্ত বীরভূম জেলার রাজনগর সিসেল ফার্মটিতে কত টাকা লাভ বা লোকসান হইয়াছে ;

(খ) উক্ত ফার্মটিতে বর্তমানে (৩১-২-৮৫) স্থায়ী ও অস্থায়ী কর্মীর সংখ্যা কত ও তাদের মাসিক ও দৈনিক মজুরী কি হিসাবে দেওয়া হয়;

(গ) উক্ত ফার্মের জন্য ১৯৭৭-৭৮ সাল হইতে ১৯৮৩-৮৪ সাল পর্যন্ত কত টাকা সার বাবদ

খরচ হইয়াছে ; এবং

(ঘ) উক্ত ফার্মের জন্য অনুমোদিত সরকারী স্থায়ী কর্মচারীর সংখ্যা কত ?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) উক্ত সময়ে মোট ৪৮,৭৯,৮১৪.৩১ টাকা লোকসান হইয়াছে। বছরভিত্তিক লোকসানের পরিমাণ নীচে দেওয়া হইল।

| সাল | লোকসান(টাকা) |
|---|---|
| ১৯৭৭-৭৮ | ২,৮৫,৫১৬.০৬ |
| ১৯৭৮-৭৯ | ৪,৩৮,০৭৭.০২ |
| ১০৭৯-৮০ | ৮,৫৭,১৩০.৯৮ |
| ১৯৮০-৮১ | ৬,৬৮,৪৩৪.৮৭ |
| ১৯৮১-৮২ | ৮,৪২,৩৭৭.৮৩ |
| ১৯৮২-৮৩ | ৮,৫০,৭৬৪.৯০ |
| ১৯৮৩-৮৪ | ৯,৩৭,৫১২.৬৫ |
| মোট | ৪৮,৭৯,৮১৪.৩১ |

(খ) এর উত্তর নিম্নে দেওয়া হইল ঃ

(১) স্থায়ী কর্মীর সংখ্যা-৯জন।

(২) দৈনিক মজুরী ভিত্তিতে অস্থায়ী কর্মীর সংখ্যা - ২৮১ জন।

(৩) কর্মীদের মাসিক ও দৈনিক মজুরী সরকারী অনুমোদিত হারে দেওয়া হয়।

বিভিন্ন সময়ে রাজ্য শ্রম দপ্তর কৃষি শ্রমিকদের জন্য যে ন্যূনতম মজুরীর হার পুনর্বিন্যাস ও সুপারিশ করিয়া থাকে, সেই হারেই উক্ত ফার্মে নিযুক্ত শ্রমিকদের দৈনিক মজুরী দেওয়া হয়। ১৪-১১-৮২ তারিখ থেকে প্রাপ্তবয়স্ক শ্রমিক এই মজুরীর হার ১২.০১ টাকায় পুনর্বিন্যাসিত হয় সেইমত মজুরী প্রদানও করা হয়। ১-১০-৮৩ তারিখ থেকে হারটি ১৩.৯১ টাকায় ধার্য করা হইয়াছে। কিন্তু দুঃখের কথা যে সরকারের আর্থিক অস্বচ্ছলতার দরুন এখনও এই বর্ধিত হারে মজুরী প্রদান করা সম্ভব হয়ে ওঠে নাই। বর্ধিত হার বাবদ ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালের বকেয়া পাওনা সহ আগামী ১৯৮৫-৮৬ আর্থিক বছরে এই বর্ধিত হারে মজুরী প্রদানের ব্যবস্থা নেওয়া হইতেছে।

(গ) এই চাষে প্রতি বছর জৈব সার ব্যবহার করা হইয়া থাকে। এই জৈব সার ফার্মে উৎপাদিত হয় যার জন্য কোন টাকা খরচ করতে হয় না।

(ঘ) ১৬ জন। (ক্ষেত্রপাল - ১, সহকারী ক্ষেত্রপাল কৃষি প্রযুক্তিক সহায়ক (ফার্ম) - ৪, টাইপিস্ট ও করণিক - ১, স্টোর-কিপার - ১, মেকানিক - ১, গাড়ীর ড্রাইভার - ১, সহ মেকানিক - ১, ওয়ার্ক সরকার - ১ ও গ্রুপ ডি - কর্মচারী - ৩)।

**চাষীদের জন্য বিশেষ প্রকল্প**

১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫০।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে তামাকচাষীদের চাষের কাজে সহায়তাদানের উদ্দেশ্যে কোন বিশেষ প্রকল্প গ্রহণ করা হয়েছে কি ; এবং

(খ) এই রাজ্যে উৎপন্ন তামাকের অভ্যন্তর বাজার ও রপ্তানি বাজারের বিবরণ সহ তামাক চাষ বাড়ানোর জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গে জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার ও ধূপগুড়ি, কোচবিহার জেলার দিনহাটা, হলদিবাড়ী ও মাথাভাঙ্গা এবং কলিকাতার পোস্তা ও নিমতলা ফুলবাজার তামাকের মুখ্য অভ্যন্তরীণ বেচাকেনার কেন্দ্র। উড়িষ্যা, আসাম, ত্রিপুরা, অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু ও আন্দামান প্রভৃতি রাজ্যে এই রাজ্যের তামাক রপ্তানি হয়।

এই রাজ্যে তামাক চাষ বাড়ানোর জন্য নিম্নলিখিত ব্যবস্থাদি গ্রহণ করা হয়েছে :-

(১) সার, বীজ, পরিচর্যা ও উন্নত চাষপদ্ধতি প্রয়োগ করার জন্য প্রতিটি ৫ শতক প্রদর্শনী ক্ষেত্রে ১৫০ টাকা হারে অনুদান দেওয়া হয়। সাধারণ চাষী ও তফসিলী সম্প্রদায়ভুক্ত চাষীদের জন্য প্রতিটি ক্ষেত্রে ১০০টি করে প্রদর্শনক্ষেত্র স্থাপনের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(২) ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের তামাক চাষে সেচ ব্যবস্থা সংস্থাপন করার কাজে সহায়তাদানের জন্য সাধারণ চাষী ও তফসিলী জাতিভুক্ত চাষীদের পৃথক পৃথক ৫০টি ক্ষেত্রে ক্ষেত্র পিছু ১০০ টাকা হারে ভরতুকি দেবার ব্যবস্থা গৃহীত হয়েছে।

(৩) বীজ, সার, কীটনাশক ঔষধ প্রভৃতি ব্যবহারের জন্য মোড়ক ও পুস্তিবাবত তামাক উৎপাদনকারী ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের ৫ শতক জমির জন্য প্রতি ক্ষেত্রে ৫০ টাকা অনুদানের ব্যবস্থা হয়েছে। এজন্য সাধারণ চাষীদের জন্য ২৮০টি ক্ষেত্রে এবং তফসীল জাতিভুক্ত চাষীদের জন্য ৪০০টি ক্ষেত্রে ভরতুকি দেওয়ার ব্যবস্থা করা হয়েছে।

(৪) এছাড়া দিনহাটা নিয়ন্ত্রিত বাজার চত্বরে তামাক গুদামজাত করার সুযোগসুবিধা ও বিপণন অধিকার কর্তৃক তামাকের শ্রেণীবিন্যাস শিক্ষার মাধ্যমে চাষীদের ন্যায্যমূল্য প্রাপ্তিতে তথা তামাক বিপণনে সাহায্য ও উৎসাহিত করা হয়।

**শহর উন্নয়ন পরিকল্পনায় বিষ্ণুপুর পৌরসভার কাজের অগ্রগতি**

**১৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৭০।) **শ্রী গুণাধর চৌধুরী :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্য সরকার কর্তৃক শহর উন্নয়ন বাবদ ১ কোটি টাকার পরিকল্পনার মধ্যে বাঁকুড়া জেলার বিষ্ণুপুর শহরে পৌরসভার এই কাজের অগ্রগতি কিরূপ ; এবং

(খ) উক্ত পরিকল্পনার মধ্যে কি কি ধরণের স্কীম লওয়া হইয়াছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) সন্তোষজনক।

(খ) (১) বহুশয্যাবিশিষ্ট শয়নাগার, (২) বাস টারমিনাস, (৩) বাণিজ্যিক গৃহ, (৪) বাণিজ্যিক কমপ্লেক্স, (৫) রেসিডেন্সিয়াল সাব ডিভিসন ও (৬) স্বল্পমূল্যে স্বাস্থ্য-সম্মত পায়খানা নির্মাণ।

**ধর্মীয় প্রতিষ্ঠান জবর দখল**

১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭১৩।) **শ্রী নুরুল ইসলাম চৌধুরী ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) সম্প্রতি পশ্চিমবঙ্গে কতগুলি মন্দির, মসজিদ, গির্জ্জা দখল হইয়াছে - এই মর্মে কোন তথ্য/সংবাদ সরকারের নিকট আছে কি ;

(খ) থাকিলে উহার সংখ্যা কত ; এবং

(গ) ঐরূপ জবর দখল কোন্ কোন্ স্থানে হইয়াছে?

**বিচার বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) এই মর্মে কোন তথ্য বা সংবাদ এই দপ্তরের নিকট নাই।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**Subscription for the Construction of Haj House**

**147.** (Admitted question No. 717.) **Shri Nurul Islam Chaudhury :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state —

(a) whether it is a fact that subscription has been raised in the current Haj session for the construction of Haj House ; and

(b) if the answer to question (a) is in the affirmative, –

(i) whether there is any amount fixed for the purpose,

(ii) whether Government have any responsibilities and duties in this regard, and

(iii) whether any site has been selected for the construction of Haj House ?

**Minister-in-charge of the Judicial Department :**

(a) Yes.

(b) (i) Pilgrims applying for Haj by sea are advised to contribute a sum of Rs. 50 per head as donation for the construction of Haj House. In the cases for the said purpose.

(ii) The entire affair is being managed by the State Haj Committee, West Bengal.

(iii) Yes.

**Police Outpost in Beldanga Municipality**

**148.** (Admitted question No. 718.) **Shri Nurul Islam**

**Choudhury :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state —

(a) whether the State Government has any proposal for setting up of a Police outpost in Beldanga Municipality of Murshidabad district, and

(b) if so, the present position thereof ?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) No.

(b) Does not arise.

**পরিবহন ব্যবস্থার উন্নয়নকল্পে আন্তর্জাতিক ঋণ**

১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৭২২।) **শ্রী মনোহর তিরকী :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্যের পরিবহণ ব্যবস্থার উন্নয়নকল্পে আন্তর্জাতিক কোন অর্থভাণ্ডার ও বিশ্বব্যাঙ্ক প্রভৃতির নিকট থেকে অর্থ ঋণ হিসাবে গ্রহণ করা হয়েছে কি ?

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কোন্ সংস্থার নিকট থেকে ঋণ গ্রহণ করা হয়েছে ও গৃহীত ঋণের পরিমাণ কত?

(গ) গৃহীত ঋণের টাকার দ্বারা পরিবহণের উন্নয়নে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) বিশ্বব্যাঙ্ক কর্তৃক প্রদত্ত ঋণের পরিমাণ ছাপান্ন মিলিয়ন ডলার।

(গ) কলিকাতা মেট্রোপলিটন জেলায় যে সরকারী ও বেসরকারী গণ পরিবহ রয়েছে তার গুণগত ও সংখ্যাগত উৎকর্ষ সাধনের উদ্দেশ্যে কলিকাতা নগর পরিবহণ প্রকল্পের জন্য ঋণ প্রদত্ত অর্থে কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার নগর এলাকার পরিবহণের জন্য দুইশত উনচল্লিশটি একতলা ও দুইশত একানব্বুইটি দোতলা বাস সংগ্রহ, পঁচাত্তটি নূতন ট্রামগাড়ী ক্রয়, বাটটি ট্রামগাড়ীর পুননির্মাণ ও একশত পাঁচটি ট্রামগাড়ীর বিশেষভাবে সংস্কার সাধন করা হয়েছে। ইহা ছাড়া কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা ও কলিকাতা ট্রাম কোম্পানী লিমিটেড-এর বর্তমান ওয়ার্কশপগুলির ও ডিপোগুলির আধুনিকীকরণ, কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার ডিপোগুলির উন্নতিকরণ ও কলিকাতা ট্রামকোম্পানী লিমিটেডের সাব-স্টেশনগুলির উন্নতিকরণের কাজও এই প্রকল্পের অন্তর্গত। কলিকাতা ট্রাম কোম্পানী লিমিটেডের যোগাযোগ ব্যবস্থার উন্নতিকরণ, ট্রামের তার, লাইন ও ভূগর্ভস্থ বৈদ্যুতিক তার, ট্রাকসন পোলের নবীকরণ ও পরিবর্তন ডিপো, ওয়ার্কশপ এবং টার্মিনাসের আলোকব্যবস্থার উন্নতির কাজও হাতে নেওয়া হয়েছে।

রুটের ধারার পুনর্বিন্যাসের জন্য রুট পুনর্বিন্যাস সমীক্ষা করা হয়েছে। ট্রাফিক ইঞ্জিনিয়ারিং-এর ব্যবস্থাপনার মাধ্যমে কয়েকটি প্রধান যাত্রাপথ এবং একটি গুরুত্বপূর্ণ সংযোগস্থলের উন্নতিকরণ, কয়েকটি বাস টার্মিনাস, বাস টার্মিনেটিং পয়েন্ট এবং কিছু যাত্রী ছাউনি নির্মাণ করার কাজও এই প্রকল্পের মধ্যে রয়েছে।

**সরিষা ক্রয়ের জন্য কার্যক্রম**

১৫০। (অনুমোদিত প্রশ্ন নং ৭২৩।) **শ্রী মনোহর তিরকী :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, রাজ্য সরকার সরষে চাষীদের নিকট থেকে সরষে ক্রয়ের জন্য কোন কার্যক্রম গ্রহণ করেছেন কি ?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** হ্যাঁ। কেন্দ্রীয় সমবায় সংস্থা 'নাফেড'-এর সহযোগিতায় রাজ্য সমবায়ী সংস্থা 'বেনফেড'-এর মাধ্যমে প্রতি কুইন্টাল ৩৮৫ টাকা সহায়ক মূল্যে সরষে কেনার এক কর্মসূচী এ বছর গ্রহণ করা হয়েছে। এ ব্যাপারে কোন লোকসান হলে তা কেন্দ্রীয় ও রাজ্য সরকার সমভাবে বহন করবেন।

তবে এ রাজ্যে সরষের বাজার দর সহায়ক মূল্যের অপেক্ষা বেশী থাকায় সহায়ক মূল্যে সরষে কেনার প্রয়োজনীয়তা এখনও দেখা দেয়নি।

**রাজ্য পরিকল্পনা খাতে কেন্দ্রীয় সরকারের সহিত মতানৈক্য**

১৫১। (অনুমোদিত প্রশ্ন নং ৮৫৭।) **শ্রী নীরোদ রায় চৌধুরী :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, কেন্দ্রীয় সরকারের সঙ্গে এ বছরের পরিকল্পনা বরাদ্দ নিয়ে মতৈক্য না হওয়ার কারণ কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) রাজ্য পরিকল্পনা খাতে ১৯৮৪-৮৫ সালে ৭৪৮ কোটি টাকা ধার্য করার জন্য পশ্চিমবঙ্গ সরকারের অনুরোধ না মেনে নেওয়ায় রাজ্যের ১৯৮৪-৮৫ সালের বার্ষিক যোজনার পরিমাণ নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে মতানৈক্য হয়।

**প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক/ শিক্ষিকাদের অবসরকালীন সুবিধা প্রদান**

১৫২। (অনুমোদিত প্রশ্ন নং ৮৬০।) **শ্রী নীরোদ রায় চৌধুরী :** শিক্ষা (মাধ্যমিক ও প্রাথমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষক শিক্ষিকাদের পেনসন গ্রাচুইটি ও ভবিষ্যনিধি দান বন্ধ আছে ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, উক্ত টাকা কতদিনের মধ্যে শিক্ষক শিক্ষিকারা পাইতে পারেন?

**শিক্ষা (মাধ্যমিক ও প্রাথমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না ইহা সত্য নয়। ১৯৮১ সালের ১লা এপ্রিলের পূর্বে যাঁহারা অবসরগ্রহণ করিয়াছেন তাঁহারা প্রচলিত বিধি অনুযায়ী অবসরকালীন সুযোগ সুবিধা পাচ্ছেন। নূতন বিধি প্রণয়নের ক্ষেত্রে মহামান্য উচ্চ আদালতের স্থগিতাদেশ থাকায় ঐ বিধি চালু করা যায় নাই।

(খ) এ প্রশ্ন উঠে না।

**শিক্ষকদের অবসরকালীন সুযোগ সুবিধা**

১৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ৮৬৯।) **শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** শিক্ষা(প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) শিক্ষকদের পেনসন স্কীমটি কতদূর কার্যকরী করা হয়েছে;

(খ) শিক্ষকদের (১) পেনসন, গ্রাচুয়িটি ও প্রভিডেণ্ড ফাণ্ডের মধ্যে কোনটি বাধ্যতামূলক এবং (২) ঐ পেনসনের হার কত ;

(গ) ১৯৮১ সালের পর কতজন শিক্ষক বা শিক্ষাকর্মী পেনসন পেয়ছেন;

(ঘ) পেনসন যাতে তাড়াতাড়ি দেওয়া যায় তার জন্য কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে কি ;

(ঙ) (১) শিক্ষক বা শিক্ষাকর্মীরা ফ্যামিলি পেনসন পাবেন কিনা; ও (২) যদি পান, তার হার কত হবে এবং

(চ) শিক্ষক বা শিক্ষাকর্মীর অবসরের বয়স কত?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৬৬ সালের ১লা এপ্রিল থেকে মাধ্যমিক শিক্ষক/ শিক্ষিকাদের যে পেনর্সন স্কীমটি চালু করা হয়েছে, তা এখনও চালু আছে। দ্বিতীয় বেতন কমিশনের সুপারিশ অনুসারে পরিবর্তিত আকারে যে স্কীম চালু করার কথা ছিল, তার উপর মহামান্য উচ্চ আদালতের স্থগিতাদেশ থাকার জন্য নূতন বিধিটি চালু করা যাচ্ছে না।

(খ) ১-৪-৮১ তারিখের পূর্বে প্রচলিত বিধি অনুযায়ী শিক্ষক শিক্ষিকাদের পেনসন এবং প্রভিডেণ্ড ফাণ্ড বাধ্যতামূলক এবং পেনসনের হার পেনসন নির্ধারণকারী বেতনের এক চতুর্থাংশ (সর্বোচ্চ)।

দ্বিতীয় বেতন কমিশনের সুপারিশ অনুসারে পরিবর্তিত আকারে যে পেনসন স্কীম চালু করতে রাজ্য সরকার মনস্থ করেছেন, সেই স্কীমে শিক্ষক, শিক্ষিকা ও শিক্ষাকর্মীরা পেনসন, গ্র্যাচুইটী ও প্রভিডেণ্ড ফাণ্ড পাবেন। সেই স্কীম অনুযায়ী সর্বোচ্চ পেনসনের হার :

(১) পেনসন নির্ধারণকারী বেতন ১০০০ টাকা পর্যন্ত - শতকরা ৫০ ভাগ
(২) পরবর্তী পেনসন নির্ধারণকারী বেতন ৫০০টাকা হইলে - শতকরা ৪৫ ভাগ
(৩) পেনসন নির্ধারণকারী বেতনের অবশিষ্টাংশের জন্য - শতকরা ৪০ ভাগ

(গ) ১৯৮১ সালের পর মোট ১৪৩০ জন শিক্ষক এবং শিক্ষাকর্মী পেনসন পেয়েছেন।

(ঘ) হ্যাঁ।

(ঙ) ১-৪-৮১ তারিখের পূর্বে প্রচলিত বিধি অনুযায়ী শিক্ষক বা শিক্ষাকর্মীরা ফ্যামিল পেনসন পাবেন না।

(১) নূতন বিধি অনুসারে শিক্ষক বা শিক্ষাকর্মীরা ফ্যামিলি পেনসন পাবেন।

(২) ফ্যামিলি পনেসনের হার নিচে দেওয়া হল —

| কর্মচারী মাসিক বেতন | মাসিক পেনসন |
|---|---|
| ১. ১২০০ টাকা এবং তার উর্দ্ধে | বেতনের শতকরা ১২ ভাগ সর্বনিম্ন ১৬০ টাকা এবং সর্বোচ্চ ২৫০ টাকা। |
| ২. ৪০০ টাকা এবং তার উর্দ্ধে কিন্তু ১২০০ টাকার নীচে | বেতনের শতকরা ১৫ ভাগ সবনিম্ন ১০০ টাকা এবং সর্বোচ্চ ১৬০ টাকা। |

৩. ৪০০ টাকার নীচে — বেতনের শতকরা ৩০ ভাগ সর্বনিম্ন ৬০ টাকা এবং সর্বোচ্চ ১০০ টাকা।

(চ) ১৯৮১ সালের ১লা এপ্রিল থেকে সংশোধিত বেতনক্রম চালু করা হয়েছে। যেসব শিক্ষক বা শিক্ষাকর্মী সংশোধিত বেতন হার গ্রহণ করেছেন তাঁদের ক্ষেত্রে অবসরগ্রহণের বয়স ৬০ বৎসর। তবে ১৯৮১ সালের ১লা এপ্রিল যাদের বয়স ৫৪ বৎসরের অধিক কিন্তু ৫৭ বৎসরের কম তাঁদের অবসরের বয়স ৬২ বৎসর অথবা ১৯৮৯ সালের ৩১শে মার্চ যাহা আগে হবে এবং যাঁদের বয়স ৫৭ বছরের অধিক তাঁদের ক্ষেত্রে অবসরের বয়স ৬৫ বছর অথবা ১৯৮৭ সালের ৩১শে মার্চ যাহা আগে হবে উভয় ক্ষেত্রেই ৬০ বৎসরের পর জেলা পরিদর্শকের মাধ্যমিক শিক্ষা অধিকর্তার অনুমোদন সাপেক্ষে বৎসরান্তিক চাকুরির মেয়াদ বর্দ্ধিত করবার অনুমোদন নিতে হবে।

**বেসরকারী কলেজের অধ্যাপকদের বেতন মেমো**

১৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫১০।) **শ্রী সুব্রত মুখার্জী :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে বে-সরকারী কলেজের সংখ্যা কত ; এবং

(খ) মোট কতগুলি বে-সরকারী কলেজের অধ্যাপকদের ১-১-১৯৮৫ থেকে ৩১-৩-১৯৮৫ সময়কালের বেতন মেমো শিক্ষাদপ্তরের (পে প্যাকেটে শাখা) ৩১-৩-১৯৮৫-র মধ্যে জারী করেছেন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ২৭৩টি।

(খ) ৭০টি।

**বিক্রয় কর**

১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০৭।) **শ্রী অনিল মুখার্জী :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত বিক্রয়কর বাবত কত টাকা আদায় হয়েছে (প্রতিটি আর্থিক বছরের হিসাব) ; এবং

(খ) আগামী আর্থিক বছরে (১৯৮৫-৮৬) ঐ কর আদায়েক লক্ষ মাত্রা কত ?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত বিভিন্ন আর্থিক বিক্রয় কর বাবদ সংগ্রহের পরিমাণ নিম্নে দেওয়া হল :

| | কোটি টাকার হিসাব |
|---|---|
| ১৯৭৭-৭৮ | ১৯৮.০২ |
| ১৯৭৮-৭৯ | ২৩৭.২০ |
| ১৯৭৯-৮০ | ২৮১.০৭ |
| ১৯৮০-৮১ | ২৯৯.৫৫ |
| ১৯৮১-৮২ | ৩৭৯.০৪ |

| | |
|---|---|
| ১৯৮২-৮৩ | ৩৮৯.৬৩ |
| মোট | ১৭৮৪.৫১ |

(খ) ১৯৮৫-৮৬ আর্থিক বছরে ঐ কর সংগ্রহের লক্ষ্যমাত্রা ৬১০ কোটি টাকা।

**ঝড়খালি মৎস্য প্রকল্প ও অন্যান্য স্কীমে কর্মসংস্থান**

১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৬২৪।) **শ্রী সুভাষ নস্কর ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি ঝড়খালি মৎস্য প্রকল্প সহ বিভিন্ন স্কীমে মাস্টার রোলের ভিত্তিতে বেকার যুবকদের কাজ দেওয়া হয়েছে;

(খ) সত্য হলে, কোন পদ্ধতিতে নেওয়া হয়েছে; এবং

(গ) উক্ত কর্মীদের নাম কি এবং কাকে কোন সময় নিয়োগ করা হয়েছে?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) সময় সীমাবদ্ধ প্রকল্প রূপায়ণের স্বার্থে প্রথম দিকে প্রধানতঃ স্থানীয় বেকার ও কাজের উপযোগী যুবক/যুবতীদের প্রকল্পের আওতায় নির্বাহী বাস্তুকার ও অন্যান্য বিভাগীয় প্রধানদের নির্বাচনের ভিত্তিতে নিয়োগ করা হইয়াছে। নির্বাচন ও নিয়োগের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের নং ১৭০০ ই এম পি / ৩সি - ২৬/৭৮, তাং ৩-৮-৭৯ নির্দেশনামা অনুসরণ করা হয়েছে। পরবর্তীকালে পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রিসভা কর্তৃক অনুমোদিত প্যানেল যা সুন্দরবন উন্নয়ন পর্ষদের ক্ষেত্রে প্রযোজ্য, তার থেকে নিয়োগ করা হয়েছে এবং হচ্ছে।

(গ) তথ্য নিম্নে প্রদত্ত হ'ল —

| | নাম | নিয়োগের তাং |
|---|---|---|
| ১. | শ্রী অমল কৃষ্ণ বিশ্বাস | ১৪-১-৮৪ |
| ২. | শ্রী সুবল হালদার | ১৬-২-৮৪ |
| ৩. | শ্রী অজয় কুমার মান্না | ২১-২-৮৪ |
| ৪. | শ্রী লাতাব আলী মোল্লা | ১৮-৬-৮৪ |
| ৫. | শ্রীমতী ইন্দ্রানী দত্ত | ১৬-১০-৮৪ |
| ৬. | শ্রী হরেন গোলদার | ১৬-২-৮৪ |
| ৭. | শ্রী সুধাংশু এদবার | ১৬-২-৮৪ |
| ৮. | শ্রী কালিপদ পুরকাইত | ২৪-৫-৮৪ |
| ৯. | শ্রী সন্তোষ সরদার | ১০-৬-৮৪ |
| ১০. | শ্রী লক্ষীকান্ত মণ্ডল | ১-৮-৮৪ |

### পরিকাঠামো বিভাগ

| | | |
|---|---|---|
| ১. | শ্রী সুভাষ মুখার্জী | ১৩-৯-৮২ |
| ২. | শ্রী কবিতীশ চন্দ্র নস্কর | ১৩-৯-৮২ |
| ৩. | শ্রী সারদা প্রসাদ মণ্ডল | ১-৩-৮৩ |
| ৪. | শ্রী গফ্‌ফুর মিদ্যা | ১-৩-৮৩ |
| ৫. | শ্রী বনমালী সরকার | ২৫-৫-৮৩ |
| ৬. | শ্রী মিহির হালদার | ২৫-৫-৮৩ |
| ৭. | শ্রী সুকুমার সরকার | ১-৮-৮৩ |
| ৮. | শ্রী বিনয় কৃষ্ণ ঘোষ | ১৪-৯-৮৩ |
| ৯. | শ্রী নিরঞ্জন অধিকারী | ১৩-৯-৮৩ |
| ১০. | শ্রী সমর আলি | ১৩-৯-৮৩ |
| ১১. | শ্রী বাসুদেব বিশ্বাস | ১৪-১২-৮৩ |
| ১২. | শ্রী তানাজী রায় | ২৬-৪-৮৪ |
| ১৩. | শ্রীমতী ভারতী বিশ্বাস | ২৬-৪-৮৪ |

### সেচ ও নিকাশী বিভাগ

| | | |
|---|---|---|
| ১. | শ্রী প্রদীপ কুমার দাস | ২৩-১-৮৩ |
| ২. | শ্রী অরবিন্দ মুদী | ৫-৩-৮৩ |
| ৩. | শ্রী অতনু দত্ত | ৭-৭-৮৩ |
| ৪. | শ্রী নকুল মণ্ডল | ২৭-৪-৮৩ |

### হরিণঘাটা শূকর প্রতিপালন কেন্দ্র

**১৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯৫।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, হরিণঘাটা শূকর প্রতিপালন কেন্দ্রে মৃত্যুর হার বেশী;

(খ) সত্য হইলে, ১৯৮০-৮১ সাল হইতে ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত শতকরা কতগুলি শূকর বাচ্ছার মৃত্যু হইয়াছে;

(গ) উক্ত সময়ের মধ্যে শূকর প্রতিপালনের ব্যাপারে (১) কতটাকা খরচ হইয়াছে; এবং (২) কত টাকার শূকর বা শূকর মাংস বিক্রি হইয়াছে?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ, শূকর বাচ্ছার মৃত্যুর হার স্বাভাবিকের অপেক্ষা কিছু বেশী।

(খ) ১৯৮০-৮১ সালে হইতে ১৯৮৪-৮৫ সাল পর্য্যন্ত শূকর বাচ্চার মৃত্যুর শতকরা হিসাব নিম্নরূপ ঃ-

| সাল | শতকরা ভাগ |
|---|---|
| ১৯৮০-৮১ | ৪৮.২ |
| ১৯৮১-৮২ | ২৩.২ |
| ১৯৮২-৮৩ | ৩৭.১ |
| ১৯৮৩-৮৪ | ৪৮.০ |
| ১৯৮৪-৮৫ | ৫৯.৪ |

(এ সম্পর্কে অনুসন্ধান ও পর্যালোচনার জন্য ডিজিজ্‌ড ইনভেস্টিগেশন অফিসার, পিগ ডিজিজ অ্যামালগামেটেড স্কীম বেঙ্গল ভেটেরিনারী কলেজ ক্যাম্পাস, বেলগাছিয়াকে গত ১১-২-৮৫ তারিখে অনুরোধ জানানো হয়েছে।

(গ) ১৯৮০-৮১ থেকে ১৯৮৪-৮৫ পর্যন্ত সময়কালে শূকর প্রতিপালনের ব্যাপারে (১) মোট ৭২,১৪,৫৬৬.০৩ টাকা কর্মচারীদের বেতন সহ ব্যয় হয়েছে (এই হিসাব ১৯৮৪ সালের ডিসেম্বর পর্যন্ত প্রদত্ত), (২) শূকর ও শূকরজাত মাংস বাবদ বিক্রি হয়েছে মোট ২০,৮৯,২৬৮.০৯ টাকা — সময়কাল ১৯৮১-৮২ থেকে ১৯৮৪-৮৫ (এই হিসাবের মধ্যে ১৯৮০-৮১ সালেব শূকরজাত মাংস বিক্রর টাকা ধরা হয় নি। কারণ ঐ সময়ে বেকন ফ্যাকটারিটি ওয়েষ্ট বেঙ্গল লাইভষ্টক প্রসেসিং ডেভেলপমেন্ট লিমিটেডের তত্ত্বাবধানে ছিল।)

### পশুখাদ্য উৎপাদন

**১৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং **১৯০২**।) **শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮০-৮১ সাল হইতে ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত সময়ে পশুখাদ্য উৎপাদনকারী রাজ্যসরকারী খামারগুলিতে উৎপাদিত পশুখাদ্যের আর্থিক মূল্য কত ;

(খ) উক্ত বৎসরগুলিতে ঐ খামারগুলির জন্য ব্যয়ের পরিমাণ কত ;

(গ) ইহা কি সত্য যে, গো-খাদ্য উৎপাদনের লক্ষমাত্রা পূরণ হইতেছে না ; এবং

(ঘ) সত্য হইলে ইহার কারণ কি?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৮০-৮১ সাল হইতে ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত সময়ে উৎপাদিত পশুখাদ্যের আর্থিক মূল্য মোট ৬০,৮২,৬৫৬.০২ টাকা। (হরিণঘাটা মেইন ও হরিণঘাটা নর্থ ফার্মের উৎপাদন হিসাব ১৯৮৪ সালের ডিসেম্বর পর্যন্ত দেখানো হয়েছে)।

(খ) উক্ত বছরগুলিতে ঐ খামারগুলির জন্য ব্যয়ের পরিমাণ মোট ৫,৩০,২০,০০০.০০ টাকা (কর্মচারীদের বেতন সহ)।

(গ) হ্যাঁ, লক্ষমাত্রা এখনো পূরণ হয় নি।

(ঘ) অনেকগুলি কারণ এর সঙ্গে জড়িত। যেমন, খামারে চারণের জন্য গবাদি পশুর অবৈধ

অনুপ্রবেশ, উৎপাদিত ঘাস চুরি হওয়া, দৈনিক শ্রমিকরা সরকারী কর্মচারী হওয়ার দরুন সরকারী ছুটী ভোগ করার কারণে শ্রমিকদের কাজের দিন কমে যাওয়া, ১৯৪৭ সালে খামার স্থাপিত হওয়া সত্ত্বেও জমি উন্নয়ন, পরিবহন উপযোগী রাস্তা উন্নয়ন, জলসেচ ব্যবস্থাপনা জাতীয় পরিকল্পনা কাঠামো সম্পূর্ণ না হওয়া। এ ছাড়া অধিকাংশ শ্রমিকের নিয়োগকাল ১৯৪৭-৬৫ সালের মধ্যবর্তী সময়কালে। ফডার উৎপাদনে জড়িত এই সব শ্রমিকদের বয়স গড়পড়তা পঞ্চাশের উর্ধে। ফলে তাদের কর্মক্ষমতা পূর্বের মতন নেই।

**মুর্শিদাবাদ জেলায় মৎস্য উৎপাদন উন্নয়ন**

১৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৬৫।) **শ্রীনুরুল ইসলাম চৌধুরী :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ ১৯৮৪-৮৫ সময়ে প্রতি বছরে মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা ১ নং পঞ্চায়েত সমিতিকে মৎস্য উৎপাদন উন্নয়নের নিমিত্ত পুকুর সংস্কারের জন্য কত টাকা মঞ্জুর করা হয়েছে ;

(খ) এর মধ্যে কত টাকা ব্যয় হইয়াছে, এবং

(গ) কত টাকা ফেরত গিয়াছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ সালে মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা ১নং পঞ্চায়েত সমিতি এলাকায় মৎস্য উৎপাদনের উন্নয়নের নিমিত্ত পুকুর সংস্কারের জন্য যে টাকা দেওয়া হইয়াছিল তাহার একটি তালিকা নিম্নে প্রদত্ত হইল :—

| সাল | প্রকল্পের নাম | মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ টাকা |
|---|---|---|
| ১৯৮২-৮৩ | খরাত্রাণে পুকুর সংস্কার | ৪০,৮৭৮.০০ |
| ১৯৮৩-৮৪ | (ক) খরাত্রাণে পুকুর সংস্কার | ৩,১৩০.০০ |
| | (খ) এফ এফ ডি-এর প্রকল্পে পুকুর সংস্কার— | |
| | সাবসিডি | ৭,৮৪৩.১৫ |
| | ব্যাঙ্ক ঋণ | ৩২,১০০.২৫ |
| ১৯৮৪-৮৫ | এফ এফ ডি-এর প্রকল্পের পুকুর সংস্কার— | |
| | সাবসিডি | ১৩,৪৮৬.০০ |
| | ব্যাঙ্ক ঋণ | ১,১৮,৫৬৮.০০ |

(খ) সব টাকাই ব্যয় হইয়াছে।

(গ) কোন টাকাই ফেরত যায় নাই।

**দুগ্ধ উৎপাদন**

১৬০। (অনুমোদিত প্রশ্ন নং ২০৯৪।) **শ্রীলক্ষ্মণ চন্দ্র শেঠ :** পশুপালন ও পশু চিকিৎসা (ডেয়ারী উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত রাজ্যে প্রতি বছরে কত লিটার দুধ উৎপাদন হতো;

(খ) ১৯৭৭ থেকে ১৯৮৪ সাল পর্যন্ত প্রতি বছর কত লিটার দুধ উৎপাদন হয়েছে ; এবং

(গ) রাজ্যে নূতন আর কোন দুগ্ধ উন্নয়ন প্রকল্প নির্মাণের প্রস্তাব সরকারে আছে কি?

**পশুপালন ও পশুচিকিৎসা (ডেয়ারী উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) উক্ত বছরগুলিতে রাজ্যে দুধ উৎপাদনের হিসাব নিম্নরূপ :—

১৯৭২-৭৩—এই হিসাব সংগৃহীত হয়নি।

১৯৭৩-৭৪—৯১৭ মিলিয়ন লিটার।

১৯৭৪-৭৫—৯৩৯ মিলিয়ন লিটার।

১৯৭৫-৭৬—৯৮৪ মিলিয়ন লিটার

১৯৭৬.৭৭—১০৩২ মিলিয়ন লিটার।

(খ) উক্ত বছরগুলিতে রাজ্যে দুধ উৎপাদনের হিসাব নিম্নরূপ :—

১৯৭৭-৭৮—১,০৯৪ মিলিয়ন লিটার।

১৯৭৮-৭৯—১,১৬৪ মিলিয়ন লিটার।

১৯৭৯-৮০—১,১৯৩ মিলিয়ন লিটার।

১৯৮০-৮১—১,২৪২ মিলিয়ন লিটার।

১৯৮১-৮২—১,৭২৯ মিলিয়ন লিটার।

১৯৮২-৮৩—১,৯৫২ মিলিয়ন লিটার।

১৯৮৩-৮৪—২,০৪৪ মিলিয়ন লিটার।

১৯৮৪-৮৫—২,১৩৪ মিলিয়ন লিটার। অনুমিত।

(গ) হ্যাঁ, বৃহত্তর কলিকাতা দগ্ধ সরবরাহ প্রকল্প এলাকায় আর একটি দুগ্ধ প্রকল্প নির্মাণের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

**স্টেডিয়াম নির্মাণ**

১৬১। (অনুমোদিত প্রশ্ন নং ২০৯৬।) **শ্রীলক্ষ্মণ চন্দ্র শেঠ :** শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সাল থেকে ১৯৮০ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত সময়ে রাজ্যে কতগুলি স্টেডিয়াম নির্মাণ করা হয়েছে; এবং

(খ) প্রতিটি জেলায় ও মহকুমায় স্টেডিয়াম নির্মাণ করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শিক্ষা (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) উক্ত সময়ের মধ্যে ১৫টি স্টেডিয়াম নির্মাণের প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

(খ) প্রতিটি জেলার সদর শহরে স্টেডিয়াম নির্মাণ করার পরিকল্পনা আছে, কিন্তু প্রতিটি মহকুমার সদর শহরে স্টেডিয়াম নির্মাণের কোন পরিকল্পনা আপাততঃ নেই।

**নন-ফরম্যাল শিক্ষকদের বেতন ও ভাতা**

**১৬২।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৬৭।) **শ্রীসুভাষ নস্কর :** শিক্ষা (সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রপূর্বক জানাবেন কি—

(ক) নন ফর্মাল শিক্ষকদের বর্তমান বেতন বা ভাতা কত;

(খ) এই বেতন বা ভাতা বৃদ্ধির কোন সম্ভাবনা আছে কিনা ; এবং

(গ) এই শিক্ষকদের প্রাথমিক শিক্ষক হিসাবে গ্রহণ করার কোন সিদ্ধান্ত আছে কি?

**শিক্ষা (সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) নন-ফরম্যাল শিক্ষকদের বেতন দেওয়া হয় না, অনারারিয়াম দেওয়া হয়। বর্তমান অনারারিয়াম মাসিক এক শত পাঁচ টাকা (১০৫ টাকা)।

(খ) নন-ফরম্যাল শিক্ষা ব্যবস্থাটি একটি কেন্দ্রীয় প্রকল্প। প্রকল্পের নীতি অনুযায়ী রাজ্য সরকার আর্থিক দায়দায়িত্বের অর্ধেক বহন করেন। তাই কেন্দ্রীয় সরকার অনারারিয়াম বৃদ্ধির বিষয়টি বিবেচনা না করলে রাজ্য সরকারের পক্ষে বিবেচনা করা স্বাভাবিক কারণেই সম্ভব নয়।

(গ) না।

**সারেঙ্গা সমবায় হিমঘরে নষ্ট আলু**

**১৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং ২২১৭।) **শ্রীউপেন্দ্র কিসকু :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার সারেঙ্গাস্থিত সমবায় হিমঘরের আলু বিগত বৎসরে নষ্ট হইয়া গিয়াছে কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে,—

(১) কত টাকার আলু নষ্ট হয়েছে,

(২) কতজন চাষী ক্ষতিগ্রস্ত হয়েছেন, ও

(৩) উক্ত চাষীদের কোন ক্ষতিপূরণ দেওয়ার কথা সরকার ভাবছেন কিনা এবং

(গ) ঐ সময়ে উক্ত সমবায় হিমঘরের পরিচালক কমিটির সদস্যদের নাম কি কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ, উক্ত সমিতির হিমঘরে বিগত বৎসরে কিছু আলু নষ্ট হয়ে গিয়েছে।

(খ) (১) ৬,০১,৪৯৪.০০ (ছয় লক্ষ এক হাজার চারশত চুরানব্বই) টাকার আলু নষ্ট হয়েছে।

(২) ৮১৮ জন চাষী ক্ষতিগ্রস্ত হয়েছেন।

(৩) উক্ত চাষীদের কোন ক্ষতিপূরণ দেওয়ার কথা সরকার ভাবছেন না।

(গ) ঐ সময়ে উক্ত সমবায় হিমঘরের পরিচালক কমিটির সদস্যদের নাম নিম্নে দেওয়া হল :—

(১) শ্রীপরিতোষ মিশ্র,

(২) শ্রীচন্দ্রশেখর মোহান্তি,

(৩) শ্রীরঞ্জিতকুমার দাস,

(৪) শ্রীপ্রমোদচন্দ্র দাস,

(৫) শ্রীপ্রবোধচন্দ্র পাত্র,

(৬) শ্রীঅনিলবরণ ঘোষ,

(৭) শ্রীশক্তিপদ মণ্ডল,

(৮) শ্রীজয়রাম মোহান্তি,

(৯) শ্রীচণ্ডীচরণ পাত্র,

(*১০) বি ডি ও, রায়পুর ২ নং ব্লক,

(*১১) সভাপতি, রায়পুর ২ নং পঞ্চায়েত সমিতি,

(*১২) শ্রীদুর্গাচরণ মাণ্ডি।

*তারকাচিহ্নিত তিনজন সরকার মনোনীত সদস্য।

## ধান কাটা নিয়ে সংঘর্ষ

১৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ২২৫৯।) শ্রীগণেশচন্দ্র মণ্ডল : স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৪ সালের চব্বিশপরগণা জেলায় ধান কাটাকে কেন্দ্র করে কতগুলি সংঘর্ষ হয়েছে ; এবং

(খ) ঐ সংঘর্ষগুলিতে কতজন হতাহত হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) নয়টি। (খ) হত—তিন জন, আহত—সাতান্ন জন।

## সমাজ কল্যাণ বিভাগের অধীন অঙ্গনওয়াড়ি কর্মী

১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৫৭।) শ্রীচিত্তরঞ্জন মৃধা : ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সমাজকল্যাণ বিভাগের অধীনে কতজন অঙ্গনওয়াড়ি কর্মী কাজ করেন ;

(খ) ঐ কর্মীদের কত টাকা করিয়া সাম্মানিক (অনারারিয়াম) দেওয়া হয় ; এবং

(গ) ঐ কর্মীদের স্থায়ী চাকরীর কোন পরিকল্পনা আছে কি?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) সুসংহত শিশু বিকাশ প্রকল্পগুলিতে অঙ্গনওয়াড়ী কর্মীর মঞ্জুরীকৃত পদের সংখ্যা ১০,৮৫১।

(খ) মাধ্যমিক বা সমতুল যোগ্যতাসম্পন্ন অঙ্গনওয়াড়ি কর্মীকে মাসিক ২৫০ টাকা এবং তন্নিম্নে ৮ম শ্রেণী উত্তীর্ণ কর্মীকে মাসিক ২০০ টাকা হারে সাম্মানিক ভাতা দেওয়া হয়।

## ADJOURNMENT MOTION

**[2.00 – 2.10 p.m.]**

**Mr. Speaker :** Today, I have received one notice of Adjournment Motion from Shri Kashinath Misra on the subject of outbreak of jaundice throughout the State due to contamination in drinking water.

The subject matter of the motion does not call for adjournment of the business of the House. Moreover, the Minister concerned will make a statement on this subject today in the House.

I, therefore, withhold my consent to the motion. The Member may, however, read out the text of his motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ এবং একটি সাম্প্রতিক নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল কলকাতা শহরে এবং সারাপশ্চিমবঙ্গে জনডিস রোগ দেখা দিয়েছে। ইতিমধ্যে প্রায় শতাধিক মানুষ মৃত্যুমুখে পতিত হয়েছে এবং প্রায় এক হাজারের মত আক্রান্ত হয়েছে। কলকাতার হাসপাতালগলি জনডিসের রোগীতে পূর্ণ। কলকাতায় পানীয় জল শতকরা ৪০ ভাগ দূষিত। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলাগুলিতে দূষিত পানীয় জল পান করে লোকে জনডিসে আক্রান্ত হচ্ছে।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I Have received 6 notices of Calling Attention, namely :

1. Trace of germ of Jaundice in – drinking water supplied by calcutta corporation – Shri Saral Deb.

2. Forcible evacuation of the flate–Shri Kashinath Misra of two H.Ps. elected from West Bengal at V.P. House, New Delhi.

3. Demand for stoppage evacuation –Shri Asok Ghosh & Shri

Abdul Mannan of Howckers from greater Calcutta.

4. Sension prevailing at Benamale-linsagar under P. Shyampur. Howrah due to death of one person and serious injuries to many other from Bus-accident on 16.4.85 — Shri Gourhari Adak and Shri Rabindra Ghosh

5. Acute crisis of drinking water in

North-Eastern part of Bankura District–Shri Subhas Goswami.

6. Huge sell of C. M. S. - steroyed medicine by some druggists in Murshidabad and trade in adulterated medicine by a person Belhatta Road, Kharda –Shri Birendranarayan Roy.

I have selected the notice of Shri Subhas Goswami on the subject of Acute crisis of drinking water in North-Western part of Bankura district.

The Minister-in-charge will please make a statement to-day, if possible on give a date.

**Shri Patit Paban Pathak :** Sir on the 22nd instant.

**Mr. Speaker :** Now I call upon the Minister in charge of Health and Family Welfare Department to make a statement on the subject of reported sporadic attack of Jaundice in Calcutta and suburban areas.

(Attention called by Shri Anil Mukherjee on the 15th April, 1985 and Dr. Manas Bhunia and Shri Gopal Krishna Bhattachayya on the 18th April, 1985)

## STATEMENT OF CALLING ATTENTION

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** মাননীয় স্পীকার স্যার, আমি বিবৃতি দেবার আগে একটি খবর মাননীয় সদস্যদের আপনার মাধ্যমে জানাচ্ছি যে, গত ১৫ তারিখে আন্ত্রিক রোগ সম্পর্কে আমি বলেছিলাম, গ্রামাঞ্চল থেকে নির্বাচিত মাননীয় সদস্যরা ওষুধপত্রের প্যাকেট আজ থেকে ২৬ তারিখ পর্যন্ত পাবেন। আজকে সেই প্যাকেটগুলো এ্যাসেম্বলী লবির কাছে আছে, অফ্ পিরিওডে সেখান থেকে নিয়ে যাবেন। ওতে হ্যালোজেন ট্যাবেলেট সহ আরো কিছু ওষুধ আছে।

**ডাঃ মানস ভূঁইঞ্যা :** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীকে বলছি, এগুলো এম.এল.এদের দিয়ে হবেটা কি? পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের মানুষকে দিন।

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** পঞ্চায়েতকে দেওয়া আছে এবং আমার অর্ডার দেওয়া আছে যে, পঞ্চায়েত সমিতির সভাপতি যদি কোথায়ও প্রয়োজন আছে জানান তাহলে তাঁকে পাঠিয়ে দিতে হবে।

আমি এবার বিবৃতিটি পড়ছি—

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

গত কয়েকদিন কলকাতার বিভিন্ন অঞ্চল থেকে জন্ডিস বা হেপাটাইটিস্ জাতীয় রোগের কিছু কিছু বিক্ষিপ্ত আক্রমণের ঘটনা স্বাস্থ্য বিভাগের কাছে এসেছে। এই রোগের প্রাদুর্ভাব বছরের বিভিন্ন সময়েই কিছু কিছু দেখা যায়। কিন্তু সম্প্রতি কয়েকদিন আক্রান্ত রোগীর সংখ্যা কিছু বেশী দেখা যাচ্ছে। গত জানুয়ারী মাসে আক্রান্ত রোগীর সংখ্যা (বৃহৎ হাসপাতালগুলির সংখ্যার ভিত্তিতে) ৯১ এবং তন্মধ্যে ১৩ জন মারা যান। মার্চ মাসে এই সংখ্যা যথাক্রমে ১০০ এবং ১২। হেপাটাইটিস্ আক্রান্ত রোগী শুধু জটিল অবস্থাতেই হাসপাতালে ভর্ত্তি হয়। যে সকল ব্যক্তি আক্রান্ত হয়ে হাসপাতালে আসেন না তাদের সংখ্যা দেওয়া সম্ভব নয়। একমাত্র জটিল অবস্থা দেখা দিলেই মৃত্যুর সম্ভবনা, অন্যথা এই রোগে মৃত্যুর হার নগন্য।

এই প্রসঙ্গে কলকাতার ৩টি বড় হাসপাতালের গত বছরের সঙ্গে তুলনামূলক চিত্রে এই রোগের গুরুত্ব বোঝা সম্ভব হবে। আর.জি.কর মেডিক্যাল কলেজে এই জাতীয় রোগে গত তিন মাসে ভর্তি হন ৬৬ জন। তন্মধ্যে ২১ জন মারা যান। অপরপক্ষে গত বছর ঐ তিন মাসে উক্ত হাসপাতালে রোগীর সংখ্যা ছিল ৬৭ জন এবং মারা যান ১৮ জন। (শ্রী সুব্রত মুখার্জী ঃ স্যার This is a false statement কারণ গতবছর R. G. Kar-এ যেখানে ১৮ জন মারা গিয়েছিল সেখানে এবারের মৃত্যু সংখ্যা বলছেন ২১, মাত্র তিনজন নাকি বেশী মারা গেছে। এটা আপনি বিশ্বাস করতে বলেন?) এস.এস.কে. হাসপাতালে ঐ বছর তিন মাসে আক্রান্ত ও মৃতের সংখ্যা যথাক্রমে ২৩ জন ও ৮ জন। গত বছরে আক্রান্তের সংখ্যা ছিল ১২ এবং মৃত্যুর সংখ্যা ছিল ২। মেডিক্যাল কলেজ হাসপাতালে এ বছর তিন মাসে আক্রান্ত ও মৃত্যুর সংখ্যা যথাক্রমে ৯৩ এবং ১২ জন। গত বছর এই সংখ্যা ছিল যথাক্রমে ৩০ এবং ৮ জন। এ থেকে দেখা যায় এ বছর আক্রান্ত ব্যক্তির সংখ্যা কিছু বেড়েছে। বর্তমানে পরিস্থিতি অস্বস্তিকর নিঃসন্দেহে কিন্তু অতি অস্বাভাবিক নয়। স্বাস্থ্য বিভাগ থেকে সমগ্র পরিস্থিতির উপর সজাগ দৃষ্টি রাখা হচ্ছে।

গ্রামাঞ্চলে জলবাহিত রোগের প্রাদুর্ভাব নিবারণ কল্পে মাঝে মাঝেই জিলা কর্তৃপক্ষকে সতর্কবানী পাঠিয়ে যথোপযুক্ত ব্যবস্থাদি নেবার নির্দেশ দেয়া হয়। এবারও কলকাতার হেপাটাইটিস্ রোগের আক্রমনের পরিপ্রেক্ষিতে জিলা কর্তৃপক্ষকে সজাগ করে দেয়া হয়েছে। যদিও গ্রামাঞ্চলে থেকে আজ পর্যন্ত এই রোগের আক্রমণের সম্বন্ধে কোনও খবর আমরা পাইনি। কলকাতায় হাসপাতগুলি এই রোগাক্রান্ত রোগীদের চিকিৎসা সম্বন্ধে সচেতন থাকতে নির্দেশ দেয়া হয়েছে। রোগের প্রতিষেধমূলক এবং চিকিৎসা সম্পর্কেও বিশেষজ্ঞের পরামর্শ নেয়া হয়েছে।

দিল্লী, গুজরাট এবং মহারাষ্ট্র এই রোগের প্রাদুর্ভাব বেশ লক্ষিত হয় এবং কলিকাতা স্কুল অব ট্রপিক্যাল মেডিসিন, দিল্লী ও অন্যান্য শহরের বিভিন্ন সংস্থা যাঁহারা ভাইরাস নিয়ে গবেষণা করে থাকেন তারাও জল থেকে এই রোগের জীবাণু (হেপাটাইটিস ভাইরাস) পৃথকীকরণ করিতে সক্ষম হননি।

এই রোগের প্রাদুর্ভাবের কারণ প্রথমতঃ পানীয় জলবাহিত হেপাটাইটি এ ভাইরাস। হেপাটাইটিস 'বি' ভাইরাস অবশ্য রক্ত অথবা রক্তজাত দ্রব্যের মাধ্যমে শরীরে প্রবেশ করে। কাজেই

পানীয় জল ভাইরাস মুক্ত করা এবং 'বি' ভাইরাস দূষিত রক্ত সঞ্চালন না করিলে এই রোগের প্রতিরোধ সম্ভব। পানীয় জল ভাইরাস মুক্ত করিবার শ্রেষ্ঠ উপায় জল ফুটিয়ে খাওয়া। 'বি' ভাইরাস অথবা 'নন এ নন্ বি' ভাইরাসের সম্পর্কে সিরিঞ্জ নিড্‌ল ইত্যাদি যথোপযুক্ত স্টেরিলাইজেসন প্রয়োজন। 'বি' ভাইরাসের জন্য রক্ত পরীক্ষা করা এবং ভাইরাস মুক্ত রক্তই সঞ্চালনের জন্য কলিকাতা স্কুল অব ট্রপিক্যাল মেডিসিনের ভাইরোলজি বিভাগ গত সাত বছর হেপাটাইটিস ভাইরাস সম্পর্কে গবেষণারত। স্বাস্থ্য বিভাগ থেকে কর্পোরেশন এবং সি.এম.ডি.এ. কর্তৃপক্ষকে বিশেষভাবে অনুরোধ করা হয়েছে যাতে পানীয় জল পরিশ্রুত এবং জীবানুমুক্ত রাখা এবং পয়ঃপ্রণালীর সম্যক রক্ষণাবেক্ষণে তাঁরা সতর্ক দৃষ্টি রাখেন। তাঁরা এসম্বন্ধে যথোপযুক্ত ব্যবস্থা নিচ্ছেন। পি.ডব্লু.ডি.র তত্ত্বাবধানে সরকারী অফিসের জলাধারগুলি পরিশোধিত করার ব্যবস্থা নিয়েছেন।

এ প্রসঙ্গে বলা দরকার, পারিবারিক ক্ষেত্রে পানীয় জল সম্বন্ধে সতর্কতা অবলম্বন করা প্রয়োজন। জল ফুটিয়ে পান করাই সব থেকে বড় প্রতিষেধক। জলাধারগুলি পরিষ্কার রাখা এবং নির্দিষ্ট পরিমান ব্লিচিং পাউডার দিয়ে শোধন করাও সমীচীন। এই রোগে কোনও নির্দিষ্ট ওষুধ না থাকলেও রোগের সূচনা দেখা গেলে পূর্ণ বিশ্রাম এবং উচ্চ ক্যালোরী সম্পন্ন সহজ পাচ্য খাদ্য রোগ নিরাময়ে খুবই ফলদায়ক।

স্যার, মাননীয় সদস্যদের বোঝবার অসুবিধার জন্য আজ সকালে এটা বিলি করতে পারিনি। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে হেপাটাইটিস রোগ সম্পর্কে যে তথ্য বেরিয়েছে সেটা আমি পড়ে দিচ্ছি।

**মিঃ স্পীকার :** না, এটা পড়তে হবে না। দি স্টেটমেন্ট উইল বি সারকুলেটেড।

(গোলমাল)

**[2.10 – 2.20 p.m.]**

## LAYING OF REPORT

### Fifty-eight Annual Report on the Working and Affairs of the Westinghouse Saxby Farmer Limited for the year 1979-80.

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to lay the Fifty-eighths Annual Report on the Working and Affairs of the Westinghouse Saxby Farmer Limited for the year 1979-80.

## MENTION CASES

**শ্রীবিভূতি ভূষণ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ এবং দুঃখজনক ঘটনার প্রতি মাননীয় সদস্যদের এবং উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে কাগজে পড়লাম গত কাল কলিকাতা বিশ্ববিদ্যালয়ে অন্যায় ভাবে একটা বরখাস্তকে কেন্দ্র করে কংগ্রেস সমর্থিত কলিকাতা বিশ্ববিদ্যালয়ের কর্মীসমিতি প্রায় সাড়ে ছয় ঘন্টা ধরে রেজিসটারকে ঘেরাও করে রাখেন। স্যার, আপনি জানেন বরখাস্তের অর্ডার উপাচার্য্য দিয়ে থাকে এবং অর্ডার একজিকিউট করার দায়িত্ব পালন করেন রেজিস্টার। উপাচার্য্য বরখাস্তের অর্ডার দেওয়া সত্ত্বেও তাঁর বিরুদ্ধে কোন প্রতিবাদ না করে ঐ কর্মীসমিতি অন্যায় ভাবে রেজিস্টারকে আটকে রাখলো। এটা অত্যন্ত অন্যায় কাজ বলে আমি মনে করছি। শিক্ষা ক্ষেত্রে বামফ্রন্ট সরকার একটা সুষ্ঠ পরিস্থিতি ফিরিয়ে এনেছে। কিন্তু কংগ্রেস সমর্থিত বিভিন্ন ইউনিয়ান শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্যের সৃষ্টি করছে। এর

আমি তীব্র প্রতিবাদ করছি এবং এই ব্যাপারটা দেখার জন্য আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কামাখ্যা নন্দন দাসমহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমবায়ে ঋণ দেওয়ার ক্ষেত্রে আপনি জানেন পশ্চিমবাংলার আমলা চক্রের একটা অংশ দীর্ঘদিন ধরে সুপরিকল্পিতভাবে চক্র চালিয়ে যাচ্ছে।

স্যার আপনি জানেন, সমবায় ঋণের টাকা আদায়ের ক্ষেত্রে সরকারী নির্দ্দেশকে লংঘন করে - ১৯৮১ সালে সরকার এগ্রিকালচারের জন্য যে ঋণ কৃষকদের সরকার দিয়েছিলেন তা মুকুব করা হল বলে এক নির্দ্দেশ জারী করেছিলেন - সেই ঋণের টাকা আদায়ের জন্য আমাদের মেদিনীপুর জেলার নয়াগ্রাম প্রভৃতি অঞ্চলে গরীব কৃষকদের মধ্যে নোটিশ দেওয়া হয়েছে। যে সমস্ত কৃষকদের কাছে এই নোটিশ দেওয়া হয়েছে তাঁরা হলেন - অতুল পাল, ধীরেন জানা, সাগর হেম্রম, লক্ষণ হাঁসদা, নিয়াসী দন্ড, হরিচরণ সাহু, নরসিং কুইল, বীরেন শাসমল এবং সুকুমার রায়। এছাড়া আরও অনেকে আছেন, যাঁদের কাছে এই ধরণের সরকারী নোটিশ জারি করে সরকারের মুকুব করে দেওয়া কৃষিঋণ আদায়ের চেষ্টা করা হচ্ছে। বামফ্রন্ট সরকারের ঘোষিত মুকুব করা ঋণের টাকা আদায়ের জন্য এই ভাবে নোটিশ জারী করে গরীব কৃষকদের সরকারের বিরুদ্ধে ক্ষেপিয়ে তোলার চেষ্টা করা হচ্ছে। এই বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রীমহোদয়ের নিকট আবেদন জানাই।

**মিঃ স্পীকার ঃ** বিনয়বাবু, বামফ্রন্ট যে সমস্ত ঋণ মুকুব করে দিয়েছেন, সেটা আবার নোটিশ দিয়ে অনেক জায়গায় আদায়ের চেষ্টা হচ্ছে। এটা আপনি দেখবেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের পাবলিক সার্ভিস কমিশনের বিরুদ্ধে একটা গুরুতর অভিযোগ আমি এখানে আনছি এবং এই ব্যাপারে আপনার প্রোটেকশান চাইছি। আপনার কাছে সংবিধান আছে, আপনি সংবিধানের ৩২৩(২) ধারাটা একটু দেখুন। সেখানে পরিষ্কারভাবে নির্দ্দেশ দেওয়া আছে যে, পাবলিক সার্ভিস কমিশন এ্যানুয়াল ওয়ার্কিং রিপোর্ট এই বিধানসভায় লে করবে। কিন্তু আজ ১১ বছর ধরে পাবলিক সার্ভিস কমিশন কোন এ্যানুয়াল রিপোর্ট বিধানসভায় পেশ করেনি। পাবলিক সার্ভিস কমিশনের বিরুদ্ধে এটি একটি গুরুতর অভিযোগ। সংবিধান সৃষ্টিএই রকম একটি সংস্থা এই রকম আচরণ করছে। এ থেকেই আপনি বুঝুন গণতন্ত্র আজ কোথায় এসে পৌচেছে। আজ ১১ বছর ধরে - ১৯৭৩-৭৪ সালে লাষ্ট রিপোর্ট তারা বিধানসভায় লে করেছিল এবং তারপর থেকে আর একটাও রিপোর্ট বিধানসভায় লে করেনি। তারা এই যে কাজ করেছে, এতদ্বারা তারা সংবিধানকে, তার নির্দ্দেশকে এবং বিধানসভাকে অগ্রাহ্য করেছে। আমি আশা করব, আপনি এ বিষয়ে অবিলম্বে তদন্তের নির্দ্দেশ দেবেন এবং কেন বিলম্বিত হয়েছে এ্যানুয়াল রিপোর্ট লে করার ব্যাপারে, তা যেন এ্যাসেম্বলী সাইনে ডাই করার আগেই বিধানসভায় তারা দেয়, যাতে আপনি বিধানসভায় আমাদের কাছে তা জানাতে পারেন।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে দক্ষিণ পূর্ব রেলওয়েতে হাজার হাজার যাত্রী দুর্ভোগর মধ্যে পড়েছেন। ওখানে প্রতিদিনই রেলওয়ে প্রশাসনের ব্যর্থতার জন্য- রেল সময়মত আসে না - যাত্রী সাধারণ অশেষ দুর্ভোগের মধ্যে পড়েন। আজকে মূলত এস.ইউ.সি.-র ৩।৪ জন ভাড়াটে কর্মীদের নিয়ে লাল ঝাণ্ডা পুঁতে দিয়ে রেল আটকে দেওয়ার ফলে হাজার হাজার যাত্রী দুর্ভোগের মধ্যে পড়েছেন। দুর্ভোগের তাঁদের সীমা পরিসীমা নেই। তাঁরা আজকে সকাল ৭-৩০ মিনিট থেকে উলুবেড়িয়া, বীরশিবপুর, ফুলেশ্বর, বাউড়িয়া, বাগনান, দেউলটিতে ট্রেন আটক করে রেখেছেন। রেলওয়ে প্রশাসনের যে ব্যর্থতা, তাতে আমি মনে করি, রেলমন্ত্রীর অবিলম্বে পদত্যাগ করা উচিত। কারণ প্রতিদিনই হাজার হাজার যাত্রী অশেষ দুর্ভোগ ভোগ করেন

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ এখানে করতে চাই। সেটি হচ্ছে, চটকলগুলিতে শ্রমিকরা তাঁদের প্রভিডেন্ট ফাণ্ডে যে টাকা জমা দেন, সেই টাকা সরকারের কাছে জমা দিচ্ছেন না। শুধু তাই নয়, সেই টাকা নিয়ে তাঁরা অন্য শিল্পে এবং অন্য রাজ্যে বিনিয়োগ করছেন। এই টাকার পরিমাণ ৪০ কোটি, এর মধ্যে শ্রমিকদের প্রদত্ত টাকাও রয়েছে এবং এইভাবে একটা মারাত্মক পরিস্থিতির সৃষ্টি হচ্ছে। এর পরিণতি হিসাবে আগামীদিনে এই কারখানাগুলি আরো ব্যাপকহারে বন্ধ হবে এবং এই চটকল শিল্পের মালিকরা অন্য রাজ্যে কারখানা খোলার চেষ্টা করছে। ভবিষ্যতে মারাত্মক অন্ধকারের মধ্যে এই শ্রমিকদের ছেড়ে দেওয়া হচ্ছে, এটা যাতে বন্ধ করা যায় তারজন্য বিবেচনা করবেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী এই বিষয়ে দৃষ্টি দেবেন।

**[2.20 – 2.30 p.m.]**

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে প্রভাতী খবরের কাগজে লক্ষ্য করেছি যে পার্লামেন্টে পশ্চিমবঙ্গের দুজন লোকসভার সদস্যকে কেন্দ্রীয় সরকারের পূর্ত দপ্তরের আবাস থেকে দিল্লীর পুলিশ রাস্তায় বার করে দিয়েছে। তাদের স্ত্রীরা কিছু সময় চেয়েছিলেন, সেটুকু পর্যন্ত তারা দেয় নি এবং চরম অপমান তাদের করেছে। সেইজন্য আমার মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন যেভাবে তাদের অপমান করেছেন এবং সেখান থেকে বার করে দিয়েছেন তাতে কংগ্রেসই হোক, কমিউনিষ্টই হোক বা ফরওয়ার্ড ব্লকের সদস্যই হোক দলীয় আমলাতন্ত্রকে পুলিশ যেভাবে অপমান করেছে এর বিরুদ্ধে ব্যবস্থা নিন। কারণ কে তাদের অধিকার দিয়েছে এই ভাবে অপমান করবার?

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আপনি জানেন যে কলকাতা শহরে জণ্ডিস রোগের কি ভয়াবহ প্রাদুর্ভাব দেখা দিয়েছে। আমি কলিং এ্যাটেনশান নোটিশ দিয়েছিলাম এই বিষয়ে। জণ্ডিস রোগ নিয়ে হাসপাতালে রোগীরা যাচ্ছে চিকিৎসার জন্য কিন্তু হাসপাতালের ডাক্তাররা তাদের দেখে ভয়ে ছুটে পালাচ্ছেন, এবং যে সমস্ত রোগী ভর্ত্তি আছেন তাদের ঠিক চিকিৎসা হচ্ছে না। ব্লাড টেস্ট হচ্ছে না। হাসপাতালে যদি চিকিৎসা না হয় তাহলে রোগীরা কোথায় যাবে? সুতরাং এই জণ্ডিস রোগ যাতে অবিলম্বে সারানো হয় তারজন্য আপনি হাসপাতালগুলিতে জরুরীভিত্তিক, যুদ্ধকালীন জরুরীভিত্তি অনুসারে ব্যবস্থা নেওয়ার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যাতে আদেশ জারি করেন এবং জণ্ডিস রোগের যাতে চিকিৎসা হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী সুভাষ বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। ২৩ তারিখে কল্যাণী বিশ্ববিদ্যালয়ে ছাত্র সংসদে নির্বাচন হতে চলেছে। ইতিমধ্যেই এস. এফ. আই. ৪১টি সীটে জয়লাভ করতে চলেছে, গতকাল কিছু ছাত্র ইউনিভার্সিটি প্রাঙ্গণে কোনদিন যারা কিছু করেনি সেইসব হাতকাটা নেপলা, গলা কাটা গোপলারা যারা কিছুই বোঝে না তারা বিশ্ববিদ্যালয়ে বিবৃতি দিতে এলেন। এর থেকে একটা গণ্ডগোল সৃষ্টি হতে পারে সেইজন্য আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একদিকে পশ্চিমবঙ্গে জণ্ডিস অন্যদিকে ইষ্টার্ণ কোল ফিল্ডে যেখানে প্রায় ১ কোটি ৯১ লক্ষ কয়লা শ্রমিক কাজ করে তাদের মধ্যে প্রায় ৩৩ হাজার শ্রমিক যক্ষা রোগে আক্রান্ত হয়েছে। সেখানে কয়লা গর্ভস্থ শ্রমিকদের কাজ করতে করতে এই রোগ দেখা দিচ্ছে। ইণ্ডাষ্ট্রিয়াল হেলথ এ্যাণ্ড হাইজিন থেকে এই বিষয়ে রিপোর্ট করছে। সুতরাং এই বিষয়ে যাতে দৃষ্টি দেওয়া হয় সেই জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করবো।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** মিঃ স্পীকাব, স্যার, মাননীয় প্রধান মন্ত্রী এই দেখে পরিচ্ছন্ন প্রশাসনের কথা বারে বারে বলেছেন, সেই পরিচ্ছন্ন প্রশাসনের ফানুশ ফাটতে শুরু করেছে। আমরা দেখতে পাচ্ছি আমাদের পশ্চিমবঙ্গের দুজন নির্বাচিত সদস্যকে পুলিশ তাঁদের ঘর থেকে জোর করে বের করে দিয়েছেন। শুধু তাই নয়, তাঁদের স্ত্রীদের সামনে অপমান করেছেন। এই অপমানজনক ব্যবস্থার বিরুদ্ধে আমরা প্রতিবাদ করছি। আমি প্রস্তাব করছি এই বিধানসভা থেকে এই অপমানজনক ব্যবস্থার বিরুদ্ধে সর্বসম্মতিক্রমে প্রস্তাব নেওয়া হোক।

**শ্রী সরল দেব :** মিঃ স্পীকার, স্যার, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্প ও বাণিজ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্রে সতীশ পেপার বোর্ড মিল বলে একটা কারখানা বন্ধ হবার উপক্রম হয়েছে। সেখানে প্রায় ১০০ উপর ওয়ারকার বেতন পাচ্ছেন না। তারা আজকে মৃত্যুমুখে পতিত। আমি মাননীয় শিল্প-বাণিজ্যমন্ত্রীকে বলব এই কারখানাটি যাতে বন্ধ না হয়, আই বি পি'র সঙ্গে কথাবার্তা বলে যাতে এই কারখানাটি খুলে রাখার ব্যবস্থা হয় তারজন্য তিনি যেন ব্যবস্থা করেন।

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটা খবরে প্রকাশ যে পশ্চিমবঙ্গ সরকারের একটি সরকারী সংস্থা ওয়েবেল কর্পোরেশান টিভি এটাকে বেসরকারী হাতে তুলে দেওয়ার জন্য শিল্প মন্ত্রী চেষ্টা করছেন। এটা নিয়ে উনি গতকাল একটা সংবাদিক বৈঠক করেছেন। এর বিরুদ্ধে ওয়েবেল টিভি কর্পোরেশানের কর্মীরা পার্ক স্ট্রীটে আমেরিকান ইলেকট্রনিক্সের কাছে আন্দোলন করছে। অধ্যক্ষ মহোদয় পরবর্তী সদস্যের নাম ডাকায় এই সময় মাইক বন্ধ হয়ে যায়।

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** মিঃ স্পীকার, স্যার, এটা জিরো আওয়ার হলেও একটা গুরুত্বপূর্ণ বিষয় আমি আপনার মাধ্যমে জানাতে চাই। আমার বক্তব্য হচ্ছে এখন পর্যন্ত ১০/১২ দিন ভাইরাল হেপাটাইটিস হয়েছে, সেই ভাইরাল হেপাটাইটিস সম্বন্ধে যে সমস্ত রিপোর্ট মাননীয় সদস্যদের কাছে দেওয়া হয়েছে সেটা মোটামুটি একটা লে ম্যানস রিপোর্ট। সেই রিপোর্ট যে কোন প্রাথমিক বিদ্যালয়ের একজন শিক্ষক গ্রামে বসে তৈরী করতে পারেন। ওয়েষ্ট বেঙ্গল হেল্থ সার্ভিসেসে আমি বিশ্বাস করি অনেক এক্সপার্ট আছেন যাঁদের এটা দেওয়া উচিত ছিল। শুধু জল জল বলে মাথা খারাপ না করে ভাইরাল হেপাটাইটিস যে সোর্স থেকে সারা দেশে ছড়ায়, ভাইরাল হেপাটাইটিস যাদের হয়েছে তাদের পেচ্ছাব, পায়খানা থেকে কন্টামিনেটেড হয়ে বিভিন্ন জায়গায় ছড়িয়ে পড়ে, শুধু জল জল বলে চিৎকার করলে হবে না, যে সমস্ত সোর্স আছে সেগুলি ক্লাসটার করার ধরার এখন পর্যন্ত চেষ্টা করা হয়নি। (অধ্যক্ষ মহোদয় পরবর্তী সদস্যের নাম ডাকায় এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, কিন্তু দৃষ্টিহীনদের দৃষ্টি আকর্ষণ করে তো কোন লাভ নেই, তবুও চেষ্টা করছি। মন্দির বাজার ও টেক বাজারের কুখ্যাত আসামী আবুল কালাম পুরকায়েত যিনি বহু কু-কীর্তির নায়ক, তার সম্বন্ধে কোন রকম দ্বিধা না রেখে বলতে পারি যে গত লোকসভার নির্বাচনের আগে একটি খুন করে। একজন কংগ্রেস কর্মীকে, মাইনরিটি মুসলমান পরিবারের একটি ছেলেকে খুন করে তার মাথাটা নিয়ে ফুটবল খেলা হয়। সেই ধরণের একজন কুখ্যাত নায়ককে গতকাল পুলিশ ধরে। তখন মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির লোকেরা পুলিশকে ঘেরাও করে তাকে জোর করে শুধু ছাড়িয়ে নেয় তাই নয়, পুলিশ ধরেছে এই অপরাধে গতকাল আমাদের দু'জন কর্মীকে—আয়ুব আলি গাজী ও আবাহুর বাইমাল গাজীকে এ্যাটেমপ্ট টু মার্ডার করে। তারা হাসপাতালে মৃত্যুর সাথে লড়াই করছে। ঠিক একই পদ্ধতিতে আর একজন আমাদের কর্মীকে বারুইপুর থানা স্টেশনের কাছে তার গলা কেটে আবার খুন করা হয়। আমি আপনার কাছে বিচার চাইছি। একটা দীর্ঘদিনের আসামী, ২/১ মাস নয়, প্রায়

৬ মাস হতে চলল নৃশংসভাবে মানুষকে খুন করে চলেছে এবং ঐ এলাকায় সন্ত্রাসের সৃষ্টি করে চলেছে। সংবাদপত্রে পড়লাম জ্যোতি বাবু বিভিন্ন রাজ্যের সাথে তুলনা মূলক বিচার করে এখানকার পুলিশদের বাহবা দিয়েছেন ; স্যার, বাকি পুরস্কার পদ্মশ্রী তিনি দেবার চেষ্টা করুন এই আবুল কালাম পুরকায়েতকে যার একমাত্র কাজ হচ্ছে মানুষের গলা কেটে ফুটবল খেলা বিশেষ করে সংখ্যালঘু মানুষদের। আমি এর তীব্র প্রতিবাদ করছি।

আমি নিছক মেনসনের জন্য এই কথাগুলি বলছিনা। একে নিন্দা করার ভাষা আমি খুঁজে পাচ্ছিনা। কাজেই আমার অনুরোধ আপনি এই ব্যাপারে নিজে ইন্টারফিয়ার করুন এবং সরকারকে বলুন ব্যবস্থা নিতে।

**[2.30 – 2.40 p.m.]**

**শ্রী দিলীপ মজুমদার :** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ, বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমার হাতে যে বইটি রয়েছে এর নাম হচ্ছে "পুলিশ রেগুলেসন, ১৯৪৩"। এই বইটি করেকটেড হয়েছে আপটু ১৯৭২ এবং এটি পাবলিস্‌ড হয়েছে ১৯৭৬ সালে গভর্ণমেন্ট প্রেস থেকে। এই বই-এর পাতায় পাতায় কি লেখা রয়েছে সেটা আমি পড়ে শোনাচ্ছি। রেগুলেসন ৭২৯—এ বলা হয়েছে ভাইস্‌রয়কে কিভাবে প্রোটেকসন দিতে হবে। রেগুলেসন ৯২৭—এ রয়েছে পুলিশের ইউনিফর্মের ডেসক্রিপসন, রেগুলেসন ১০২৬—এ পুলিশকে যে মেডিকেল হেল্প দেওয়া হবে সে সম্বন্ধে বলা হয়েছে, রেগুলেসন ২৮৭—তে বলা হচ্ছে পুলিশ কার, না ক্রাউনের। আমার প্রশ্ন হচ্ছে ১৯৭৬ সালে কি আমাদের দেশ পরাধীন ছিল? তখন তো কংগ্রেস গায়ের জোরে সারা ভারতবর্ষে রাজত্ব করেছে। আমি সুব্রতবাবুদের বিরুদ্ধে অভিযোগ জানাচ্ছি, ওঁরা যে বৃটিশের চর হয়ে কাজ করেছে সেটা কাদের চক্রান্তে এবং ষড়যন্ত্রে? স্যার, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ জিনিস কাজেই আমাকে একটু বলতে দিন। ওঁরা ১৯৭৬ সালে স্বাধীনতার পর যে বই বার করেছে তাতে রয়েছে আমাদের পুলিশের টুপিতে রাজার মুকুটের ছবি থাকবে।

**শ্রী নির্মল বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ইমাজুদ্দীন সাহেব এখানে যে বিষয়টি উল্লেখ করেছেন সে সম্পর্কে আপনার অনুমতি নিয়ে সংক্ষেপে কিছু বলছি। তিনি অভিযোগ করেছেন যে, আমাদের সরকারী সংস্থা ওয়েভেল একটি বেসরকারী কোম্পানীর হাতে তুলে দেওয়া হচ্ছে। আমরা আশাকরি একজন দায়িত্বশীল সদস্য যখন কোন বিষয়ে মন্তব্য করবেন তখন তিনি সবকিছু ভালভাবে জেনে তারপর মন্তব্য করবেন। এই ব্যাপারে সরকারের বক্তব্য কাগজে বেরিয়েছে। আমার মনে হয় তিনি সেটা ভাল করে পড়েন নি অথবা পড়েও অন্য রকম কথা বলছেন। ওয়েভেলকে কোন বেসরকারী সংস্থার হাতে তুলে দেওয়া হচ্ছে না। আমি ওয়েভেলকে জয়েন্ট সেক্টরে পরিণত করতে চাই। এক্ষেত্রে নিকো প্রাইভেট সেক্টর পার্টনার হিসেবে যোগ দিচ্ছে। আমরা একটা শেয়ারও বিক্রি করছিনা। সরকারের শেয়ার আরও বাড়বে। মোট শেয়ারের শতকরা ২৬ ভাগ আমাদের থাকবে, নিকোর থাকবে ২৫ ভাগ এবং বাকীটা বাজার থেকে সংগ্রহ করা হবে। কাজেই বেসরকারী সংস্থার হাতে তুলে দেওয়া হচ্ছে এটা ঠিক কথা নয়। কোন কোন মহলের ধারণা হয়েছে এরকম ব্যবস্থা করলে কর্মী ছাঁটাই হবে। আমি আপনারদের বলছি কোন কর্মীকেই ছাঁটাই করা হবে না।

**Mr. Speaker :** What is your point of information.

**শ্রীসত্য রঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আমাদের পৌরমন্ত্রী কর্পোরেসননের নির্বাচনের দিন ঘোষণা করেছেন। আমরা ইতিমধ্যেই দেখছি ভোটারদের বয়স ২১ বছর থেকে কমিয়ে ১৮ বছর করে ওয়ার্ডে ভোটার লিস্ট টাঙ্গিয়ে দেওয়া হয়েছে। এর যে ভোটার লিস্ট দেওয়া হয়েছে তাতে দেখছি বয়স কমিয়ে দেওয়া সত্ত্বেও ভোটারের সংখ্যা কমে গেছে। পৌরমন্ত্রী এই যে

নির্বাচনের ব্যবস্থা করেছেন তাতে দেখছি ভোটার লিস্টের ব্যাপারে দুর্নীতির আশ্রয় নেওয়া হয়েছে এবং কারচুপি, জালিয়তি করা হয়েছে। কালকে নির্বাচনের দিন ঘোষণা করেছেন আর আজকেই দেখছি বয়স কমিয়ে দেওয়া সত্ত্বেও ভোটারের সংখ্যা কম।

**Mr. Speaker :** It is not point of information. Please sit down.

## LEGISLATION

**Mr. Speaker :** The two Bills namely, The Kalyani University (Amendment) Bill, 1985 and The North Bengal University (Amendment) Bill, 1985 will be taken up together.

### The Kalyani University (Amendment) Bill, 1985

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to introduce the Kalyani University (Amendment) Bill, 1985 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the Title of the Bill)

### The North Bengal University (Amendment) Bill, 1985

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to introduce the North Bengal University (Amendment) Bill, 1985 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the Title of the Bill)

**Mr. Speaker :** I have received a notice of Statutory Resolution from Shri Kashinath Misra under Article 213(2)(a) of the constitution of Indian disapproving the Kalyani University (Amendment) Ordinance, 1984.

I have received another notice of Statutory Resolution from Shri Kashinath Misra under Article 213(2)(a) of the constitution of India disapproving the North Bengal University (Amendment) Ordinance, 1985.

Mr. Misra May now move both the resolutions.

**Shri Kashinath Misra :** Sir, I beg move that this House disapproved the Kalyani University (Amendment) Ordinance, 1984 (West Bengal Ordinance No. XI of 1984).

Sir, I also beg to move that this House disapproves the North Bengal University (Amendment) Ordinance, 1985 (West Bengal Ordinance No. II of 1985).

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to move that the Kalyani University (Amendment) Bill, 1985, be taken into consideration.

Sir, I also beg to move that the North Bengal University (Amendment) Bill, 1985, be taken into consideration.

**শ্রীনির্মল কুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই বিধানসভার কার্য্য পরিচালনা বিধির ৭২(১) বিধি অনুসারে একটি লিখিত বিবৃতি বিল, ১৯৮৫ সম্পর্কে সদস্যদের মধ্যে বন্টন করা হয়েছে। আমি খুব সংক্ষিপ্ত দু-একটি কথা বলতে চাই। দুটি বিশ্ববিদ্যালয় সংশোধনী বিলই একই ব্যাপারে। আমরা এই বিশ্ববিদ্যালয় পরিচালনার ব্যাপারে গণতান্ত্রিক ব্যবস্থা প্রবর্তন করবার চেষ্টা করছি। যার জন্য এই বিধানসভা থেকে বিল পাশ করে রাষ্ট্রপতির সম্মতি নিয়ে আইনে পরিণত করা হচ্ছে এবং এই অনুযায়ী প্রথম যিনি উপচার্য্য, তিনি বিভিন্ন সংস্থা গঠনের জন্য উদ্যোগ গ্রহণ করবেন এবং নির্দিষ্ট সময়ের মধ্যে কাজ শেষ করে নতুন সংস্থাগুলো তাদের কার্য্য শুরু করবার জন্য নির্ধারিত তারিখ ঘোষণা রাজ্য সরকার করবেন। কিন্তু আমরা দেখছি এই ব্যাপারে, আমরা অনেকটা অগ্রসর হলেও কিছু কিছু বাকী আছে। এই কাজ করবার জন্য এবং যে সময়ে নেওয়া হয়েছিল কল্যানী বিশ্ববিদ্যালয় আইনের ক্ষেত্রে, এটা ১৯৮১ সালের আইন, আমরা প্রথমে দু বছর পরে আর এক বছর বাড়িয়েছি, এটাতে সময় আমাদের লেগেছে, এটা আমাদের স্বীকার করতেই হবে। কিন্তু এর মধ্যেও আমাদের কিছু কিছু সংস্থার বোর্ডে, একজিকিউটিভ কাউন্সিল, ফ্যাকালটি কাউন্সিল, আন্ডার গ্রাজুয়েট কাউন্সিল গঠিত হলেও কিছু কিছু মামলা মকরদমা আছে, সেইগুলো চলছে, কিন্তু এখন আমরা ঠিক করছি, মামলা মকরদমা চললেও, কিছু কাজ কর্ম থাকলেও সেইগুলো আমরা চালু করতে পারবো। কিন্তু বোর্ড অব স্টাডি গঠনের ক্ষেত্রে কিছু অসম্পূর্ণতা এখনও আছে। সেটা হলেই আমরা করতে পারি। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে সময়টা ধার্য্য করা ছিল, এই সময়টা পার হয়ে গেছে। এই সময়টা ছিল ২২শে ডিসেম্বর, ১৯৮৪, তখন বিধানসভা চলছিল না, তাই অর্ডিনান্স করে এর সময় বাড়াতে হয়েছে। সেই অর্ডিন্যান্স-এর পরিপ্রেক্ষিতে এখন বিল আনা হয়েছে। আমরা মাত্র আর ৬ মাস সময় বাড়াতে চেয়েছি। আমি এখানে প্রতিশ্রুতি দিতে পারি যে এই ৬ মাসও লাগবে না, তার অনেক আগেই আমরা কাজ শেষ করে নির্ধারিত সময়ে বিজ্ঞাপ্তি জারী করে কাজ আরম্ভ করতে পারবো। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের ব্যাপারেও তাই। ১৯৮১ সালে এই আইনটি করা হয়েছিল। তাকে সংশোধন করে আরো ৬ মাস বাড়াতে হচ্ছে। এখানেও বিভিন্ন সংস্থা গঠনে নানা রকম অসুবিধা ছিল। এখন আমাদের ষ্ট্যাটিউট, অর্ডিন্যান্স, রেগুলেশান ইত্যাদি সব তৈরী হয়ে গেছে। আমাদের বোর্ড অব ষ্টাডিজ-এর সামান্য কিছু বাকী আছে। সেটাও ২/১ দিনের মধ্যে হয়ে যাবে। যেহেতু ১৫ই মার্চ ১৯৮৫ সালের মধ্যে অর্ডিন্যান্সের সময় শেষ হয়ে যাচ্ছিল, সে জন্য সময়টা আমাদের দরকার হয়ে পড়েছে। এখানে ১৮ মাসের জায়গায় ২ বছর সময় চেয়েছি অর্থাৎ ৬ মাস সময় বাড়াতে হচ্ছে। তবে এই ৬ মাস সময়ও লাগবেনা, অল্প সময়ের মধ্যে আমরা শেষ করতে পারবো। মাননীয় সদস্যদের কাছে আমি আবেদন করছি যে এই অবস্থা বিবেচনা করে আপনারা এই সামান্য সময় বাড়ানো ব্যাপারে সম্মতি দেবেন। আমি আবার প্রতিশ্রুতি দিচ্ছি যে আর বেশী সময় লাগবে না।

**[2.40 – 2.50 p.m.]**

**Mr. Speaker :** The discussion on the Statutory Resolutions and Motions for Consideration will be taken up together. Now, I call upon Shri Kashinath Misra.

**শ্রীকাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয় দি কল্যানী ইউনিভারসিটি (এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮৫ এবং দি নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি (এ্যামেন্ডমেন্ট)

বিল, ১৯৮৫, যেটা অর্ডিন্যান্স করেছিলেন, এখন বিলের আকারে আনবেন। সেই বিলের যে ষ্টেটমেন্ট, সেই ষ্টেটমেন্ট এ্যাণ্ড অবজেক্টের মধ্যে আমরা দেখছি যে ভাইস-চ্যান্সেলরের কার্যকাল বৃদ্ধি করা হচ্ছে। ভাইস-চ্যান্সেলরকে ২ বছরের অনুমোদন দেওয়া হয়েছিল তারসঙ্গে আবার হাউসের মাধ্যমে এক বছর বৃদ্ধি করে ৩ বছরের ক্ষমতা দেওয়া হয়েছিল। তারপরে আজকে আপনি আবার ৬ মাস সময় বৃদ্ধি করতে চেয়েছেন। এই ৬ মাস যদি বৃদ্ধি না হয় তাহলে এ ইউনিভার্সিটির যে ষ্ট্যাটিউট, ভাইস-চ্যান্সেলরের যে ষ্টাটিটিউট, তারপরে অর্ডিন্যান্স, রেগুলেশান যা তৈরী করবেন এবং তার সঙ্গে ইউনিভার্সিটির যে বডিগুলি আছে, সেই বডিগুলির কাজ অর্থাৎ ফ্যাকালটি, কাউন্সিলের যে সব বিভিন্ন কাজ সেটাকে তৈরী করা, সেগুলি আজকে অসমাপ্ত থেকে যাচ্ছে। এই টার্মস অব অফিসের ব্যাপারে আপনি জানেন যে এই বিল সিলেক্ট কমিটিতে পাঠান হয়েছিল। সেখানে বিভিন্ন ভাবে পর্যালোচনা করে সর্বসম্মতিক্রমে ২ বছর কাল ধার্য করা হয়েছিল। সেখানে ঠিক হয়েছিল যে ভাইস-চ্যান্সেলরের যে সব কাজ সেগুলি যথারীতি সম্পন্ন করতে পারবেন এই সময়ের মধ্যে। কিন্তু দেখা গেল যে আরো এক বছর সময় একসটেণ্ড করা হল। এখন আবার বলছেন যে বডিগুলি তৈরী করার কাজ প্রায় হয়ে এসেছে, রেগুলেশান, ষ্ট্যাটিটিউট, অর্ডিন্যান্স ইত্যাদি ব্যাপারে এখনও কিছু বাকী আছে। ৩ বছরে শেষ করতে পারলেন না, আরো ৬ মাস বাড়ালে শেষ করতে পারবেন। আজকে আমরা কোথায় আছি? বিশ্ববিদ্যালয়গুলিতে আজকে কি কাজ হচ্ছে? বিশ্ববিদ্যালয়গুলিতে আজকে যারা কর্মধ্যক্ষ হিসাবে আছেন, যারা বিশ্ববিদ্যালয় পরিচালনা করেন, তারা কোন কাজ পরিচালনা করতে পারছেন না। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য কল্যাণী বিশ্ববিদ্যালয় সম্পর্কে বলেছিলেন যে সেখানে ছাত্র অসন্তোষ রয়েছে। নির্বাচনের প্রাক্‌কালে বিশ্ব বিদ্যালয়ের প্রাঙ্গনে ছাত্র অসন্তোষে ভরে গেছে। সেখানে দেখা যাবে যে কখনও ছাত্র, কখনও শিক্ষক, কখনও অশিক্ষক কর্মচারীদের বিভিন্ন দাবী-দাওয়া চলছে।

(Shri Anil Mukherjee took the Chair)

প্রশাসনিক দায়িত্বে যিনি আছেন, তিনি তখন কাজ করবেন কি করে? আজকে বিশ্ববিদ্যালয়গুলিতে অরাজকতা চলেছে, অশান্তি চলেছে। স্যার, ১৯৮১ সালে এই নতুন এ্যাক্ট তৈরী হল এবং সেখানে ঐ ফাস্ট ভাইস চ্যানসেলরের ২ বছরের জন্য ঠিক হল, তারপর দেখা গেল সেটা বৃদ্ধি করা হল। ২১শে ডিসেম্বর ১৯৮৪ সালে সেটাকে আবার ১ বছর বাড়ান হল। এই ভাবে সময় সীমা বাড়িয়ে আজকে বিধানসভায় নিয়ে এলেন। রাজ্য সরকার অর্ডিন্যান্স করেছেন ১৮ই ডিসেম্বর, গেজেট হয়েছে ২০শে ডিসেম্বর। ভাইস-চ্যানসেলরের মত একটা গুরুত্বপূর্ণ পদের বিষয় নিয়ে আপনি সিলেক্ট কমিটিতে বিচার বিবেচনা করলেন এবং সেখানে আপনি একটা সময় নির্দিষ্ট করে দিলেন। কিন্তু তা সত্ত্বেও দেখা যাচ্ছে সেই সময়ের মধ্যে এটা ঠিকমত হয়নি। তাই একটা পূর্ণাঙ্গ বিল আনার প্রয়োজন আছে বলে আমরা মনে করি। আমি তাই প্রস্তাব করছি আবার আলোচনা করা হোক এবং ভাইস-চ্যানসেলরের সে অসুবিধাগুলি আছে সেটা আলোচনার মাধ্যমে দূর করার চেষ্টা করা হোক। এটা করার প্রয়োজন ছিল। নর্থবেঙ্গল ইউনিভার্সিটিতে আমরা অনুরূপভাবে একই অবস্থা দেখতে পাচ্ছি। সেখানেও বলছেন ষ্ট্যাটুট হয়েছে। ওখানে কিছু উল্টো জিনিস দেখা যাচ্ছে। অর্ডিন্যান্সের ব্যাপার দেখা যাচ্ছে। রেগুলেসনেও একই অবস্থা হয়েছে। সেখানে বিভিন্ন কাউনসিল তৈরী হয় এবং সেগুলি অসমাপ্ত থেকে গেছে বলছেন মহামান্য হাই কোর্টে কেস হবার জন্য এবং সেটা নাকি বিচারধীন অবস্থায় আছে। এটা বিচারধীন অবস্থায় আছে বলে আপনি ৬ মাস সময় বৃদ্ধি করছেন। কল্যাণী বিশ্ববিদ্যালয়ে ৩ বছরেও বেরল না। নর্থ বেঙ্গল বিশ্ববিদ্যালয়ের জন্য যে সময় ধার্য্য করা হয়েছিল, এই সময়ে তারা পারেন নি। মহামান্য হাইকোর্টে কেস আছে। ইলেকসান সংক্রান্ত ব্যাপার নিয়ে মহামান্য হাইকোর্টে যে চ্যালেঞ্জ হয়েছিল সেটা এখনো বিচারাধীন আছে। আপনাদের যেসব আইনজ্ঞ আছেন তারাও এই বিষয়ে একটু তৎপর হয়ে তদারক করলে তাড়াতাড়ি বিচারের ব্যবস্থা

হয়ে যেতে পারে। সেই কাজ আপনার দপ্তর করতে পারে নি। গাফিলতির জন্য এই অবস্থা হয়েছে, আমরা দেখতে পাচ্ছি। যার ফলে আপনাকে দুর্ভোগের মধ্যে পড়তে হয়েছে। আপনি সেটাকে ঠিকমত ভাবে আয়ত্বে আনতে পারছেন না। ভাইস-চ্যানসেলারের নিয়োগ সংক্রান্ত ব্যাপার নিয়ে একটা মতানৈক্য সৃষ্টিটি হয়েছে। সেই পরিপ্রেক্ষিতে বিশ্ববিদ্যালয় প্রাঙ্গনে একটা অশান্তি দেখা দিয়েছে। সেটা এখনো প্রশমিত হয়নি। সেখানে অসন্তোষের ছায়া নেমে এসেছে এবং বিশৃঙ্খলা বেড়ে যাচ্ছে ক্রমাগতভাবে এবং বিশ্ববিদ্যালয়গুলি স্তব্ধ হতে চলেছে।

**[2.50 – 3.00 p.m.]**

যতই আপনারা বলুন না কেন যে শিক্ষা ক্ষেত্রে সব রকম নৈরাজ্য দূর হয়েছে তবুও আমরা বলব, আপনারা যদি ভালোভাবে পর্যালোচনা করেন তাহলে দেখবেন পশ্চিমবাংলার বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের মধ্যে কাজের ব্যাপারে ফারাক আছে। একে তো পোষ্ট গ্রাজুয়েট ক্লাসে ভর্তির সমস্যা আছে তার উপর আপনারা দেখবেন কোথাও ফর্ম ফিলাম হয়ে গিয়ে ক্লাস আরম্ভ হয়ে গিয়েছে আবার দেখবেন বর্ধমান বিশ্ববিদ্যালয়ে ক্লাস আরম্ভই হয়নি. সবে ফরম দিতে আরম্ভ করেছে। কারুর ৬ মাস আগে, কারুর ৬ মাস পরে ক্লাস আরম্ভ হচ্ছে। এই বিষয়গুলি বিশেষভাবে·চিন্তা করার জন্য আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো। কারণ এইসব অসুবিধার জন্যই আপনার টার্মস অব অফিস সেটার সময় বৃদ্ধি করতে হচ্ছে। এইভাবে বৃদ্ধি করে গেলে কিন্তু আপনি আপনার চিন্তাধারার পরিপূর্ণ বিকাশ ঘটাতে পারবেন না। ভাইস-চ্যানসেলারও সেটা করতে পারবেন না। তাই আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে বলব, একটা পূর্ণাঙ্গ বিল এনে সিলেক্ট কমিটির মাধ্যমে বিচার বিবেচনা করে সমস্ত জিনিষটা করবার চেষ্টা করুন, তা না হলে ক্রমাগতই আপনাকে সময় বাড়িয়ে যেতে হবে, কোনদিনই আপনি আপনার কাজ সম্পূর্ণ করতে পারবেন না। সেখানে যে সময় ধার্য করেছেন তারমধ্যে করতে না পারলে তারজন্য কি ডিসিপ্লিনিয়ারি এ্যাকসান নেবার কথা চিন্তা করছেন এবং সেগুলি শিক্ষা দপ্তর, ভাইস-চ্যানসেলার এবং এর সঙ্গে যুক্ত যারা আছে তাদের সেগুলি জানানো হচ্ছে কিনা সেটা আপনাকে দেখতে হবে। আমি আশা করবো, মাননীয় মন্ত্রীমহাশয় তাঁর সুচিন্তিত চিন্তাধারার মাধ্যমে এই যে অব্যবস্থা চলছে এবং এই যে ক্রমাগত সময় বাড়িয়ে যাওয়া হচ্ছে এর অবসান ঘটাবেন। এই কথা বলে আমি আমার ষ্টাটুটারি রেজলিউসানকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীসুভাষ বসু ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, উচ্চশিক্ষাদপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় আজ যে কল্যানী ইউনিভার্সিটি এ্যামেন্ডমেন্ট বিল এনেছেন তা সমর্থন করে এবং এ সম্পর্কে কাশীবাবুর প্রস্তাবের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, আমরা মনে করি অত্যন্ত ন্যায়সঙ্গতভাবে আজকে এই বিল আনা হয়েছে। এটি আগেই অর্ডিন্যান্স করা হয়েছিল, যাতে কাজ বন্ধ না হয় সে ব্যবস্থা করা হয়েছিল এবং এখন হাউস চলছে কাজেই প্রথম সুযোগেই বিলম্ব না করে এই সেশানেই বিল আনা হয়েছে। কারণ হচ্ছে, কল্যাণী ইউনিভার্সিটিতে একটা চরম হ্যাপাজার্ড অবস্থা চলছিল। বামফ্রন্ট সরকার এসে সেখানকার কোর্ট এবং কাউনসিলে যাতে সমাজের সর্বস্তরের প্রতিনিধিত্ব দেওয়া যায় তারজন্য বিশেষভাবে নজর দেন। কাজ যে হয়নি তা নয়, অনেক কাজ হয়েছে। স্যার, আপনি জানেন, আজ সর্বস্তরে কোন ভালো কাজ করতে গেলে, সুষ্ঠুভাবে করতে গেল মামলায় তা বাধাপ্রাপ্ত হচ্ছে এবং সেইজন্য বিলম্ব হচ্ছে। ইতিমধ্যে আপনারা জানেন, লোকসভার নির্বাচন হয়ে গেল। শ্রীমতী গান্ধীর মৃত্যু ইত্যাদি সমস্ত কিছু মিলিয়ে এই বিলম্ব হয়েছে, অন্য কোনো কারণে বিলম্ব হয়নি। অতীতে আমরা দেখেছি কল্যাণী ইউনিভার্সিটিতে কোনো নিয়ম শৃঙ্খলা ছিল না, পরীক্ষার আগেই কোশ্চেন আউট হয়ে যেত। বর্তমানে ওটি আমার কেন্দ্র, কিন্তু এ সব ঘটনা ওখানে যখন ঘটত তখন আমি ওখানকার এম.এল.এ. ছিলাম না, তবু আমি এ'সব ঘটনার কথা জানি। এমন কি কোনো এক বছর ওখানে কেউ ফার্স্টক্লাশ না পাওয়া সত্ত্বেও একজনকে এম.এস.সি'তে ফাষ্ট ক্লাশ দেওয়া

হয়েছিল। যে ছেলেটি ফার্স্ট ক্লাশ পেয়েছিল, সে ওঁদের (কংগ্রেসের) ছেলে ছিল, সেই জন্য তাকে ফার্স্ট ক্লাশ দেওয়া হয়েছিল। আগে ওখানে কিছু আমলাকে নিয়ে একটা একজিকিউটিভ কাউনসিল তৈরী করা হয়েছিল। সেই কাউনসিলে সাধারণ মানুষদের, ছাত্রদের, অভিভাবকদের বক্তব্য রাখার অধিকার ছিল না। একজিকিউটিভ কাউনসিলের কয়েকজন মেম্বারের মাথায় যা আসত তাই তাঁরা করতেন। ফলে বিগত দিনে কল্যানী বিশ্ববিদ্যালয়ে সুষ্ঠুভাবে কোনো কাজ হ'ত না, পরীক্ষা ভালভাবে নেওয়া হ'ত না। কোনো রকম উন্নয়মূলক কাজ হয়নি। আজকে যে বিবরটি নিয়ে এখানে আলোচনা হচ্ছে এটি কোনো বিতর্কের বিষয় নয়, ঝগড়ার বিষয় নয়। মাননীয় কাশীবাবুকে আমি বলব, আপনি যদি এখন কল্যানীতে যান তাহলে বুঝতে পারবেন যে, সেখানে বর্তমানে শিক্ষার উপযুক্ত পরিবেশ তৈরী হয়েছে, পরীক্ষা নিয়ম মত এবং সময় মত হচ্ছে। ইতিপূর্বে ওখানে যে আন্দোলন হয়েছিল সেই আন্দোলনে আমরা কি দেখিছিলাম? রেজিষ্টারকে বাড়িতে ঘেরাও করে রাখা হয়েছিল, তাঁর বাড়ির জলের ট্যাংকের মধ্যে প্রস্রাব করে দেওয়া হয়েছিল। ডি.সি'র বাড়িতে বোমা ফেলা হয়েছিল। ফলে ওখানে কয়েক মাস কাজের ক্ষতি হয়েছিল। আমি এসব কিছু একটুও বাড়িয়ে বলছি না। এ সমস্ত জিনিস না দেখে বিতর্কে অংশ গ্রহণ করে শিক্ষা দপ্তরের বিরুদ্ধে, সরকারের বিরুদ্ধে মাননীয় সদস্য বক্তৃতা করে গেলেন। আজকে বামফ্রন্ট সরকার যে শিক্ষা ব্যবস্থা প্রবর্তন করেছেন তাকে আরো বেশী এগিয়ে নিয়ে যেতে হলে এই বিলকে সমর্থন করা দরকার। আমি ব্যক্তিগত ভাবে জানি কল্যাণী ইউনিভারসিটি ঐ কাজে অনেক দূর এগিয়ে গিয়েছে, সামান্য দু'একটা স্ট্যাটিউট রেগুলারাইজ্ হয়ে গেলেই সম্পূর্ণ হয়ে যাবে। তারপরে মামলা যেটা আছে, সেটাও আজকে উইথড্র হওয়ার পথে। সুতরাং আমি আশা করছি, যে ৬মাস সময় বাড়াবার কথা মাননীয় মন্ত্রী সে ৬ মাসের মধ্যে সমস্ত কাজ সম্পূর্ণ হয়ে যাবে। আমি একজিকিউটিভ কাউনসিলের একজন নির্বাচিত সদস্য, কিন্তু ঐ একজিকিউটিভ কাউনসিলের কোনো কাজ হচ্ছে না, কারণ একজিকিউচিভ কাউনসিল চালুই হয়নি। আমরা নির্বাচিত প্রতিনিধি হওয়া সত্ত্বেও একজিকিউটিভ কাউনসিলে বসতে পারছি না, কাজ করতে পারছি না। এটাও আমরা জানি যে, সংগত কারণ আছে বলেই এখনো একজিকিউটিভ কাউনসিল চালু করা সম্ভব হয়নি। সেই জন্য আমরা বর্তমানে বাইরে থেকেই সাহায্য করছি যাতে ভাইস-চ্যান্সেলর তাঁর অফিস ভালভাবে চালিয়ে সমস্ত কাজগুলি সুষ্ঠুভাবে করে চলে যেতে পারেন। আশা করছি যে পদক্ষেপ নেওয়া হচ্ছে সে পদক্ষেপের মধ্যে দিয়ে নব-নির্বাচিত একজিকিউটিভ কাউনসিল এবং ইউনিভার্সিটি কোড আগামী দিনে কল্যাণী ইউনিভার্সিটির শিক্ষা ক্ষেত্রের, শিক্ষার পরিবেশের আরো উন্নতি ঘটবে। এই দৃঢ় বিশ্বাস আমাদের আছে। অতএব এ বিষয়ে আর বেশী কিছু বলার নেই। ওঁদের (কংগ্রেসের) ছেলেরা হামলা করে কাজ যেন আর ব্যাহত না করে সে দিকে ওঁরা একটু নজর দিন, তাহলেই ৬ মাসের মধ্যে সমস্ত সম্পন্ন করা সম্ভব হবে। আমি আশা করছি ৬ মাস সময় বাড়াবার জন্য যে বিল এসেছে সে বিলটিকে সমস্ত সদস্যরা সমর্থন করবেন। সকলেই যদি এটাকে সমর্থন করেন তাহলেই ৬ মাসের মধ্যে কাজ শেষ করার গ্যারান্টি পাওয়া যাবে। তানাহলে মাননীয় সদস্য কাশীবাবু যে প্রস্তাব করলেন তাতে সমস্ত ব্যাপারটা আরো গভীর জলে চলে যাবে, আরো ঝামেলা বাড়বে, আরো গণ্ডগোলের সৃষ্টির পথ তৈরী হবে। অতএব আমি মাননীয় মন্ত্রীর 'দি কল্যাণী ইউনিভার্সিটি (এ্যামেণ্ডমেন্ট), বিল ১৯৮৫'কে সমর্থন করে সকল সদস্যকে সমর্থন করার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**[3.00 – 3.10 p.m.]**

**শ্রী সত্যেন্দ্র নাথ ঘোষ :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, উচ্চ শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় কল্যাণী ইউনিভার্সিটি (এ্যামেণ্ডমেন্ট) বিল এবং নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি (এ্যামেণ্ডমেন্ট) বিল, এই দুটি বিল এনেছেন। আমি আজকে এই দুটি বিলকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। প্রথমে কল্যাণী ইউনিভার্সিটি (এ্যামেণ্ডমেন্ট) বিলের মধ্যে দেখা যাচ্ছে, ২ নম্বর এবং ৩ নম্বর ধারার মধ্যে

মাত্র ৬ মাসের এক্সটেনসান চাওয়া হয়েছে। ওয়ান ইয়ার ছিল সেটা ১৮ মান্থস করা হয়েছে। এরপর ওয়ান ইয়ার ছিল সেটা ওয়ান এ্যাণ্ড হাফ ইয়ার করা হয়েছে। নর্থ বেঙ্গল ইউনিভার্সিটির ক্ষেত্রে ৬ মাসের এক্সটেনশান চাওয়া হয়েছে। এখন কল্যানী ইউনিভারসিটি (এ্যামেণ্ডমেন্ট) বিলে বলা হয়েছে, ইতিমধ্যে কোর্ট একজিকিউটিভ কাউন্সিল এবং ক্যালকাটা কাউন্সিল তৈরী. করা হয়ে গেছে। শুধু রেগুলেশান এবং অর্ডিনেন্স দু একটি করা হয়ে গেলে পূর্ণাঙ্গভাবে এই বিল হবে এবং কাজকর্ম করবার কোন অসুবিধা হবে না। ঠিক তেমনি নর্থ বেঙ্গল ইউনিভার্সিটির ক্ষেত্রে অনেকগুলি ব্যাপারে এগিয়ে যাওয়া গেছে। সেখানে কোর্ট এবং ইউনিভার্সিটি এ্যাকাডেমিক অথরিটিস ইত্যাদি তৈরী হয়ে গেছে। শুধু সেখানে দু-একটি ইলেকসান নিয়ে হাইকোর্টে ইনজাংসান হয়েছে। যারফলে একটু দেরী হয়ে গেছে। কাজেই বিরোধী পক্ষের মাননীয় সদস্য কাশী বাবু যেকথাগুলি বললেন - আমি তাঁকেই উদ্দেশ্য করে বলবো - মাত্র ৬ মাসের ব্যাপার, কাজেই এই ৬ মাসের এক্সটেনসান দিয়ে এই বিলকে এ্যাপ্রুভ করা উচিৎ। এই প্রসঙ্গে আমি দু-একটি কথা বলবো। আজকে যেখানে কেন্দ্রীয় ইউনিভার্সিটিগুলি রয়েছে সেখানে আমরা কি দেখছি? সেখানে আমরা দেখছি বহু জায়গায় যেমন, বিশ্বভারতী এবং নেহেরু ইউনিভার্সিটি প্রভৃতি জায়গায় বহুদিন ধরে নির্বাচন হয়নি। সেক্ষেত্রে আমরা কল্যাণী বিশ্ববিদ্যালয় এবং উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় প্রভৃতি বিভিন্ন জায়গায় আমরা নির্বাচন করবার চেষ্টা করছি এবং এইসব ইউনিভার্সিটিগুলিকে আমরা গণতন্ত্রীকরণ করবার চেষ্টা করছি। আপনি এবং মাননীয় সদস্যরাও লক্ষ্য করে দেখবেন, আমাদের এখানে নির্বাচিত সদস্যদের সংখ্যা বেশী। পক্ষান্তরে কেন্দ্রীয় যে ইউনিভাসিটিগুলি আছে সেখানে মনোনীত সরকারী সদস্যদের কংখ্যা বেশী। কাজেই এখানে গণতন্ত্রীকরণ করা হয়েছে, যার ফলে আমাদের নির্বাচন একটু দেরী হয়ে যাচ্ছে। দ্বিতীয় কথা, এখানে কাশীবাবু বললেন, আমাদের ইউনিভার্সিটি চত্বরে অশান্তি এবং গোলমাল হচ্ছে। এটা কি কেবল পশ্চিমবাংলার ইউনিভার্সিটিগুলির ক্ষেত্রে হচ্ছে? ভারতের বিভিন্ন জায়গায় বিভিন্ন ইউনিভার্সিটির চত্বরে যদি দেখি তাহলে দেখবো, এই অশান্তির ছায়া সব জায়গায় ছড়িয়ে পড়েছে। কাজেই এটা শুধু কলকাতা বা পশ্চিমবাংলার ব্যাপার নয়, সমাজের এই প্রতিচ্ছবি সব জায়গায় দেখা যাবে। সব জায়গায় দেখবেন অশান্তি, সব জায়গায় ইনডিসিপ্লিন, সব জায়গায় গোলমাল, সবজায়গায় মানসিক চঞ্চলতা । কাজেই কলকাতা এই চঞ্চলতা থেকে বিমুক্ত থাকতে পারে না। কাজেই আমি আশা করবো, আমাদের বিরোধী পক্ষের সদস্যরা এই ৬ মাসের মধেও এক্সটেনসান মেনে নেবেন। আমি আর একটি কথা বলছি, বিহারের একটি পত্রিকা, সার্চলাইট পত্রিকা আমি দেখেছিলাম সেখানে মগধ এবং পাটলিপুত্র ইউনিভার্সিটিতে যে ব্যাপারগুলি ঘটেছে সেটা দেখে আমার বিস্ময় লাগলো।

সেখানে দেখলাম যে ফাষ্ট ডিভিসনে যারা পাশ করেছে তাদের সংখ্যা ৮০ পারসেন্ট , সেকেণ্ড ডিভিসনের সংখ্যা ১০ পারসেন্ট এবং থার্ড ডিভিশনের সংখ্যা ১০ পারসেন্ট। কাজেই আমাদের এখানে যখন ফার্ষ্ট ডিভিশনের সংখ্যা কম হয় তখন মগধ এবং পাটলিপুত্র ইউনিভার্সিটি রিভার্স হয়ে গেল । কাজেই এই রকম ব্যাপার সব জায়গাতেই চলছে। পশ্চিমবঙ্গকে বাদ দিলে সারা ভারতবর্ষে বিভিন্ন জায়গায় এই ধরণে ছবি আমরা দেখতে পাব। যাই হোক আমি আমার বক্তব্যকে আর দীর্ঘ করব না। এই এ্যামেণ্ডমেন্ড কে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় সভাপাল মহাশয়, এই সভায় মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় কল্যাণী বিশ্ববিদ্যালয় এবং উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় আইন দুটি সংশোধনের জন্য এখানে উপস্থিত করেছেন তার বিরুদ্ধে কিছু বলার থাকতে পারে না। আমি বিল দুটিকে সমর্থন করছি, কারণ আপনি জানেন যে এই বিধানসভাতে আমরা এই দুটি বিশ্ববিদ্যালয়ের আইন পূর্বে যা প্রচলিত ছিল সেটার আমূল পরিবর্তন করে নূতন বিধান রচনা করেছি এবং সেই বিধান অনুযায়ী এই সমস্ত বিশ্ববিদ্যালয় কোর্ট, একজিকিউটিভ কাউনসিল, ফ্যাকালটি কাউনসিল বা বোর্ড অফ ষ্টাডিজ এই সমস্ত গুলি সমাধা করার চেষ্টা চলছে। কাজ অনেকখানি এগিয়েছে। যদি ব্যাপারটা এমন হোতো যে

ফার্স্ট ভাইস চ্যান্সেলর যিনি আছেন, তিনি বা তাঁরা কল্যাণী এবং উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে নিজেদের কার্য্যাকালটাকে বাড়িয়ে নেবার জন্য অযথা টালবাহানা করছেন, তাঁদের উপর ন্যাস্ত যে দায়িত্ব রয়েছে তা তাঁরা পালন করছেন না তাহলে উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় সেই ব্যবস্থা নিতেন। এটা সে ব্যাপার নয়। আমরা দেখছি এই সমস্ত বিধি অনুযায়ী একটা কর্মসমিতি গঠন করে এই দুটি বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে ৬ মাস সময় বাড়াবার কথা মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন এবং এ জন্য তিনি এই সভায় আশ্বাস দিয়েছেন হয়ত ৬মাসের পূর্বেই সমস্ত কাজ সম্পন্ন হয়ে যাবে। তাই আমি একে সমর্থন করছি। এই প্রসঙ্গে শুধু একটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতি চাই। আমরা ইতিপূর্বে এই সভায় এটা উল্লেখ করেছিলাম। কল্যাণী কৃষি বিশ্ববিদ্যালয়ের অধীনে কৃষি বিভাগে যে স্নাতক পড়েন, আপনি জানেন যে পশ্চিমবঙ্গে যে সমস্ত উচ্চ মাধ্যমিক বিদ্যালয় আছে একাদশ এবং দ্বাদশ শ্রেণীর যেখানে কৃষিবিদ্যায় যে ভোকেশন্যাল কোর্স চালু আছেসেই সমস্তকোর্সের ছাত্ররা ফার্স্ট ডিভিসনে পাশ করেও কৃষি বিষয়ে স্নাতক শ্রেণীতে ভর্ত্তি হবার সুযোগ পায় না। শতকরা ৮০, ৯০ ভাগ আসন পিওর সায়েনসে যাঁরা পাশ করে আসেন তাঁরাই দখল করে নেন। মন্ত্রীমহাশয়কে আমি সে বিষয়টা ভেবে দেখতে অনুরোধ জানাচ্ছি। যে সমস্ত ছাত্ররা কৃষি বিষয়ে উচ্চতরমাধ্যমিক পরীক্ষায় পাশ করবেন তাঁরা যাতে নির্দিষ্ট সংখ্যক আসনে স্নাতক স্তরে ভর্ত্তি হবার সুযোগ পান তিনি যেন সে ব্যবস্থা করেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অবনীভূষণ সত্পথী :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, কল্যাণী বিশ্ববিদ্যালয় এবং উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় সংশোধনী যে বিল দুটি এখানে এসেছে আমি সে দুটিকে সমর্থন করছি। ইতিপূর্বে অনেকই এটা নিয়ে আলোচনা করেছেন। খুব বেশী বলার নেই। এটা অনেকটা টেকনিক্যাল। আমি একটা জিনিষ এখানে উল্লেখ করতে চাই, এই বিশ্ববিদ্যালয়ের মধ্যে যে আইনগুলি তৈরী করা হয়েছে এটা প্রধানতঃ কলকাতা বিশ্ববিদ্যালয়ের মডেলে তৈরী করা হয়েছে, মাননীয় সদস্যরা জানেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের আইন আজ পর্য্যন্ত যদিও রাষ্ট্রপতির অনুমোদন পান নি, স্বাভাবিক কারণে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় বা কল্যাণী বিশ্ববিদ্যালয় এতে বিভিন্ন ধরণের সমস্যা এবং জটিলতার সৃষ্টি হচ্ছে। কাজেই, কলকাতা বিশ্ববিদ্যালয় আইনের ওটাকে যদি রূপ দেওয়া যায়, যদি অনুমোদন পাওয়া যায় তাহলে অসুবিধা দূর হতে পারে বলে মনে হয়। মূল কথাটা হচ্ছে, বামফ্রন্ট সরকার শিক্ষাক্ষেত্রে গণতান্ত্রিকরণের যে ব্যবস্থা চালু করতে চেয়েছেন, সেই অনুযায়ী বিশ্ববিদ্যালয়ের যে সেনেট, সিণ্ডিকেট বা কমিশরে যে ষ্ট্যাটুটগলি আছে সেগুলো পুনর্গঠন করতে চান এবং ইতিমধ্যে আমাদের দেশে যে সমস্ত শিক্ষা সংক্রান্ত কমিশন বসেছে তাঁদের নির্দেশগুলি মাথায় রেখে সেগুলোকে চালু করতে চান। কিন্তু সেগুলো চালু করতে গিয়ে মাঝে মাঝে বাধা সৃষ্টি হয় এবং হচ্ছে। সেই সমস্ত বাধা দূর করবার জন্য আজকে সময়সীমা বৃদ্ধি করবার প্রয়োজন আছে। কাজেই এই ব্যাপারে সকল সদস্যের মত দেওয়া উচিত। বিশ্ববিদ্যালয়ে সুস্থ পরিবেশ ফিরিয়ে আনবার দায়িত্ব পশ্চিমবাংলার সমস্ত মানুষের। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, শিক্ষা ক্ষেত্রে যারা নৈরাজ্য সৃষ্টি করতে চান, তারা নানাভাবে বাধা সৃষ্টি করছে। বিশ্ববিদ্যালয়ের কিছু ষ্ট্যাট্যুট আছে যেগুলো চ্যান্সেলারের কাছে পড়ে আছে, অনুমোদিত হয়নি। কিন্তু সেক্ষেত্রে অনুমোদনের প্রয়োজন আছে। এখানে কংগ্রেস বন্ধুরা বলছেন, সময় বৃদ্ধি করলে অন্যায় হয়ে যাবে। তাহলে তাঁরা চেষ্টা করে দেখুন না, গণতন্ত্রীকরণের জন্য যেসব আইন আমরা করেছি - সেগুলো যাতে রাষ্ট্রপতি সম্মতি দেন। তাহলে আমরা যেসব সমস্যার কথা অনুমান করছি এবং বিশ্ববিদ্যালয় গঠনতন্ত্রের জটিলতা যা রয়েছে - সেগুলো হ্রাস পাবে এই কথা বলে বিলটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[3.10 – 3.20 p.m.]**

**শ্রী নির্মল কুমার ঘোষ :** মাননীয় সভাপতি মহাশয়, এই দুটি সংক্ষিপ্ত বিলের উপর মাননীয়

সদস্যরা যে বক্তব্য রেখেছেন, মনোনিবেশসহকারে তাঁদের বক্তব্য শুনছিলাম। এটা একটা সামান্য ব্যাপার - সময়সীমা ৬ মাস বাড়াতে চেয়েছি। এরমধ্যে তিনটি ব্যাপার রয়েছে। একটি হচ্ছে, আইন অনুযায়ী যেসব সংস্থা গঠিত হবার কথা- সেগুলো অল্প কিছু বাকী আছে, শেষ করতে হবে। এগুলো গঠনের দায়িত্ব প্রধানতঃ উপাচার্যের। সংস্থা গঠনের যে কার্যকাল নির্দিষ্ট করে দেওয়া হয়েছে, সেগুলো নির্দিষ্ট সময়ের মধ্যে করা সম্ভব হয়নি। তাই সময় বাড়াতে হচ্ছে। আমি আগেও বলেছি, এটা না হলে ভাল হোত। কিন্তু এটা হচ্ছে গণতন্ত্রের ব্যাপার। মাননীয় চেয়ারম্যান স্যার, গণতন্ত্র এবং স্বৈরতন্ত্রের মধ্যে তত্ত্বগত তফাৎ আছে। গণতন্ত্রে একটু সময় লাগে এবং সেখানে সবাইকে নিয়ে কাজ করতে হয়। কিন্তু স্বৈরতন্ত্রে একদিন করে দেওয়া যায়। কাজেই এখানে এটা বোঝার দরকার আছে। একটি সংস্থা থেকে আর একটি সংস্থায় ভোট করতে হচ্ছে। সময় একটু লেগেছে। এখন যে জায়গায় এসে পৌঁছেছে এই ক্ষেত্রে বলা যায় শেষ করে এনেছি। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়েট স্ট্যাটিউট, ওর্ডিনান্স এবং রেজলিউসান হয়ে গেছে। অধিকাংশ সংস্থায় হয়ে গেছে, বোর্ডস অফ স্টাডিস একটু বাকি আছে। প্রায় শেষ হয়ে এসেছে, সামান্য কিছু বাকি, আমরা রিপোর্ট পেলে এই কাজ হয়ে যাবে। ৬ মাস সময় নিয়েছি, এতো সময় লাগবে না। কল্যানী বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে এই গুলি হয়ে গেছে, স্ট্যাটিউট হয়ে গেছে, রেজলিউসান হয়ে গেছে। অর্ডিনান্স আচার্য্যের কাছে পাঠানো হয়েছে আশা করি আমি যে কোন সময় আচার্য্যের সম্মতি পেয়ে যাবো। বিভিন্ন সংস্থা কোর্ট, একজিকিউটিভ কাউনসিল, ফ্যাকালটি কাউনসিল. আণ্ডার গ্রাজুয়েট কাউনসিল - হয়ে গেছে, বোর্ড অফ স্টাডিস কাজ চলছে। এইগুলি হয়ে গেলে করে দেব। এখানে মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র মহাশয় বলেছেন যে যা মামলা রয়েছে ৬ মাসের মধ্যে হবে কি করে? আমরা আইনজ্ঞদের পরামর্শ নিয়েছি মামলা চললে ২।১ জায়গায় পদ শূন্য থাকলেও শূন্য অবস্থাতে কাজ করা যাবে। বিধানসভায় যেমন এই মুহূর্তে ৩টি পদ শূণ্য আছে, বিধানসভা তো চলছে, সেই কারণে কোন কোন জায়গায় পদ শূণ্য থাকলেও কাজ করতে কোন অসুবিধা নেই। মামলা মকর্দ্দমার জন্য কিছুটা কাজ আটকে গিয়েছে ঠিকই কিন্তু সবটা আটকে যাবে না। এইগুলি হয়ে গেলে করে দেব, সুতরাং আর দেরী না হবে না। কাশীবাবু আরো দু-একটি কথা বলেছেন। সেটা হ'ল যে তিনি বলেছেন এই বিল সিলেক্ট কমিটিতে আলোচনা করার জন্য। তারপর অর্ডিনান্স, রেজলিউসান এই সব করে নির্ধারিত তারিখ করে কত সময় লাগবে সেটা ধরে নেওয়া হয়েছে। তবে একটু দেরী হবে বটেই তো - একটা আইন যখন তৈরী হয় সেটা বিবেচনা করাই বলুন আর বিধানসভায় পাস করাই বলুন তাতে যেটা ভাবা হয় তারপর কাজ করতে গেলে দেখা যায় অন্য রকম হচ্ছে। এইজন্যই তো সংশোধনের ব্যবস্থা, তা না হলে সংশোধনের কোন দরকারই ছিল না। বিল পাস হয়ে গেল, সেটাই আইন হয়ে গেল - ফুলস্টপ। সংশোধনাকে রাখা হয়েছে সেই কারণে যে এটা হচ্ছে এক্সপেরিমেন্টাল সিস্টেম। আমরা কাজ করতে গিয়ে দেখছি অসুবিধা হচ্ছে, সেইজন্য এই সংশোধনী আনা হয়েছে। এটা তো অন্য কথা নয়, এটা না জানার কথা নয়। তাই এই দিক থেকে কারো কোন আপত্তি করার কথা নয়। মাননীয় সভাপতি মহাশয়, বিধায়কের সঙ্গে সংগতি নেই এমন কয়েকটি কথা মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র, সুভাষ গোস্বামী এবং অবনী সতপথী এই হাউসে উত্থাপন করেছেন। এই প্রসঙ্গে সংক্ষেপে দু-একটা কথা বলতে চাই। মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র মহাশয় অন্য বিশ্ববিদ্যালয়ের কথা তুলেছেন। এখানে সব কিছু শেষ নির্বাচনের জন্য কাজ আরম্ভ হয়ে গিয়েছে।

কলিকাতা বিশ্ববিদ্যালয়, বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য নিয়োগের কথা তুলেছেন। ভালই করেছেন, এই ব্যাপারে আমার কিছু বক্তব্য রাখার সুযোগ আপনারা আর একবার করে দিয়েছেন। আইন অনুযায়ী উপাচার্য্য নিয়োগের যে ব্যবস্থা এখনও পর্যন্ত আছে; সংশোধনী যেটা বিধানসভার মাধ্যমে রাষ্ট্রপতির সম্মতির জন্য পাঠানো হয়েছে সেটা আটকে আছে। যেটা অবনীবাবু মন্তব্য করেছেন - সেটা হ'ল কলিকাতা বিশ্ববিদ্যালয় আইন এবং বর্ধমান বিশ্ববিদ্যালয় আইন অনুযায়ী বিশ্ববিদ্যালয়

থেকে যে নাম যাবে, আচার্য্য উচ্চশিক্ষামন্ত্রীর সঙ্গে পরামর্শ করে নিয়োগ করবে। আমরা দেখলাম আচার্য্য কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে উচ্চশিক্ষামন্ত্রীর কথা শুনলেন না, বর্দ্ধমান বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে শুনলেন না। আমরা যাকে উপাচার্য্য করতে বললাম উনি সেটা মানলেন না। মাননীয় সভাপতি মহাশয়, আচার্য্য রাজ্যপাল, রাজ্যপাল সম্পর্কে আলোচনা করা যায় না। কিন্তু যে ভদ্রলোক সেই সময় রাজ্যপাল এবং পদাধিকার বলে আচার্য্য ছিলেন তিনি এই উপাচার্য্য নিয়োগের ক্ষেত্রে আইন অমান্য করেছেন, বিধি অমান্য করেছেন, ঐতিহ্য অমান্য করেছেন এবং রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে কাজ করেছেন এবং সেটা পরে প্রমান হয়ে গেছে। সেই ভদ্রলোক রাজ্যপাল পদে থাকাকালীন, আচার্য্য পদে থাকাকালীন বিহার এবং দিল্লী দৌড়া দৌড় করেছেন রাজ্যসভার মনোনয়নের জন্য। পরে তিনি মনোনয়ন পেলেন এবং রাজ্যপালের সভার সদস্য হয়ে গেলেন। পরে কলিকাতায় এসে বিবৃতি দিলেন। পরে কলিকাতায় এসে বিবৃতি দিলেন "আমি ১ বছর পশ্চিমবাংলায় রাজ্যপাল থাকার জন্য কংগ্রেস ১৬টি আসন পেয়েছে, ২ বছর থাকলে ৩২ টি আসন পেত।" এর পরেও কি বুঝতে বাকি থাকে যে তিনি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে, বর্দ্ধমান বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে পরিচালিত হয়েছেন? সরকারের সুপারিশ অগ্রাহ্য করে দুটি বিশ্ববিদ্যালয় গোলমাল সৃষ্টি করে তাঁর পছন্দ মতো লোক বসিয়ে দিয়ে গেছেন।

**[3.20 – 4.00 p.m.] [including adjourment]**

পুরোনো ঐ সব কথা ছেড়ে দিন। আমরা তো একথা বারে বারে বলছি যে আমাদের পরামর্শ মত আমাদের মনোনীত কোন ব্যক্তিকে উপাচার্য্য করা হয়নি। ঠিক আছে, আপনি যখন তাঁকে নিয়োগ করেছেন, তিনিই থাকুন। তাঁর সঙ্গে আমাদের ব্যক্তিগত কোন বিরোধ নেই। কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্যের সঙ্গে যেমন ভাবে আমাদের ব্যক্তিগত কোন বিরোধ নেই, ঠিক তেমনি বর্ধমান বিশ্ববিদ্যালয় বা অন্যান্য বিশ্ববিদ্যালয়ের কোন উপাচার্য্যের সঙ্গে আমাদের কোন বিরোধ নাই। আমরা শুধু বলছি যে , আইন যা আছে , সেটা আপনি মেনে চলুন। স্ট্যাটুট, অর্ডিনান্স , রেগুলেশান আপনি মেনে চলুন। এবং সিনেট, সিণ্ডিকেট, কাউন্সিল, এঁদের মেনে চলুন। বর্ধমানের ক্ষেত্রে কোর্ট, একজিকিউটিভ কাউন্সিল, ফ্যাকাল্টি কাউন্সিল আণ্ডার গ্রাজুয়েট কাউন্সিল রয়েছে - তাঁদের মত অনুযায়ী চলুন। কোন বিরোধ নেই। আমি এই বিধানসভায় মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র মহাশয়ের মন্তব্যের পরিপ্রেক্ষিতে আর একটি কথা বলতে চাই যে, আমাদের রাজ্য সরকার চায় উপাচার্য্যের বিষয়টাকে কেন্দ্র করে বিরোধের নিষ্পত্তি হোক। কারণ এর জন্য বিশ্ববিদ্যালয়ের কাজে অচলাবস্থার সৃষ্টি হয়। বিশ্ববিদ্যালয়ের কাজে যাতে কোন রকম অসুবিধার সৃষ্টি না হয়, সেটাই আমরা চাই। আমরা বলব যে, রাজ্যপাল, যিনি আচার্য্যের পদে রয়েছেন, তাঁকে সরকারের পরামর্শ মেনে নিতে হবে। এখানে রাজ্যপালকে মুখ্যমন্ত্রীর পরামর্শ মেনে চলতে হয় যখন, তখন শিক্ষা ক্ষেত্রে ব্যাপারে উপাচার্য্যকে সরকারের উচ্চ শিক্ষা মন্ত্রীর পরামর্শ মেনে চলা ছাড়া আচার্য্যের অন্য কিছু করার নেই। এই লড়াই আমরা চালিয়ে যাব। কিন্তু উপাচার্য্য যখন নিযুক্ত হবার পর নিয়ম মেনে চলবেন, তখন আমরা তাঁকে সহযোগিতা করব। শিক্ষার স্বার্থে, পশ্চিমবঙ্গের স্বার্থে এ বিষয়ে দ্বিমতের কোন কারণ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কাশীবাবু এখানে আর একটি প্রশ্ন তুলেছেন বিভিন্ন জায়গায় বিভিন্ন গোলমাল হচ্ছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ে তো গতকাল রেজিষ্ট্রারকে বে-আইনীভাবে সকাল ১১টা থেকে রাত্রি ৮-৩০ মিনিট পর্য্যন্ত আটকে রাখা হয়েছে। আমরা একথা শুনেছি। আমি পরিষ্কার করে বলতে চাই যে, শিক্ষাক্ষেত্রে কোন প্রকার গোলমাল, অন্যায়আচরণ, যা শিক্ষাক্ষেত্রে কোন অসুবিধার সৃষ্টি করে, কোন প্রকার আণ্ডার ডুরেস আটক - কোন কিছুই আমরা বরদাস্ত করব না। ঐ ধরণের কোন কাজের বিরুদ্ধে ব্যবস্থা আমরা গ্রহণ করবই। আমরা এ ধরণের কার্য্যকলাপের ঘোরতর বিরোধী। সবকিছুরই ব্যবস্থা আছে, আইন অনুযায়ী সব কাজ করতে হবে। আমরা দেখেছি, এই ধরণের কাজের ফলে শিক্ষাক্ষেত্রের কাজকর্ম ব্যাহত হয় এবং এইভাবে অনেক ঘটনাকে কেন্দ্র

করে গোলমাল সৃষ্টি করার চেষ্টা অনেক করছেন। অনেক রাজ্যে এই রকম অবস্থার সৃষ্টি হয়েছে। আমরা চাই শিক্ষাক্ষেত্রে পরিস্থিতি থাকবে শান্ত। স্বাভাবিক নিয়মে সময় মত সব পরীক্ষা হবে। আমাদের এখানে সেই সব কিছু হচ্ছে। অন্য রাজ্যের মত যেহেতু অনিয়ম কিছু হচ্ছে না, সেইজন্য স্বভাবতঃই তাঁরা গোলমাল বাধাবার চেষ্টা করছেন এবং নানা রকম অরাজক অবস্থা সৃষ্টির প্রচেষ্টা করছেন। সরকার পক্ষ থেকে আমি এই কথা পরিষ্কার করে বলে দিতে চাই যে, আমরা এই জিনিষ হতে দেব না। যে কোন মূল্যেই হোক তা প্রতিরোধ করবই এবং পশ্চিমবঙ্গে স্বাভাবিক অবস্থা বজায় রাখব। মাননীয় সদস্য সুভাষ গোস্বামী মাধ্যমিক পাশ করা ছাত্রদের ব্যাপারে বলেছেন যে, তারা কৃষি বিদ্যালয়ে ভর্ত্তি হতে পারছে না। কৃষি বিদ্যালয়ে অবশ্য কৃষি বিভাগের অধীন। তবে আমরা এই সমস্যা সম্পর্কে সম্পূর্ণ ওয়াকিবহাল আছি। এই ব্যাপারে উপযুক্ত ক্ষেত্রে বিবেচনা করা হচ্ছে বলে আমি শুনেছি। আমি এ বিষয়ে নিশ্চিত যে ছাত্রদের অসুবিধার কথা নিশ্চয়ই তাঁরা বিবেচনা করবেন, এ বিষয়ে কোন সন্দেহ থাকতে পারে না। ১১-১২ ক্লাসের ছাত্ররা কৃষিতে ভর্ত্তি হতে পারছেন না, এ বিষয়ে নিশ্চয়ই সরকারের দেখা উচিত। অবনীবাবু বললেন যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ে কাজ করতে গেলে উপাচার্য্যকে নানা অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। আমাদের এখান থেকে বিল পাশ করে রাজ্যপালের কাছে সম্মতির জন্য পাঠিয়ে দিয়েছিলাম। তিনি আবার তা মাননীয় রাষ্ট্রপতির কাছে পাঠিয়ে দিয়েছেন। তিনি বললেন, কেন্দ্রীয় সরকার একটা সামগ্রিক আইন করার পর তা দেবেন। কোথায় সেই সামগ্রিক আইন? বর্ত্তমান শিক্ষামন্ত্রী কে.সি. পন্থ তো সামগ্রিক আইনের কথা একবারও বলছেন না? তাহলে বিধানসভা থেকে পাশ করা বিলে আজও কেন সম্মতি আসছে না? এটা তো আসা উচিত। এরমধ্যে তো গুরুতর আপত্তি করার কিছু নেই? ৬মাস সময় বাড়াবার কথা আমরা বলেছি। আশা করছি ৬ মাসের মধ্যেই সব শেষ করা যাবে। আশা করি, আপনারা এ বিষয়ে আপনাদের সমর্থন জানাবেন। মাননীয় কাশীবাবু যে বিধি অনুযায়ী প্রস্তাব নিয়ে এসেছেন, তাকে বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

(Mr. Speaker took the Chair)

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী যেসব কথা বললেন এবং যেসব আলোচনা করলেন আমি তার সাথে একই সুরে বলছি যে সময়টা ক্রমাগত ২ বছর, ১ বছর, ৬মাস বাড়ানো হয়েছে তাতে প্রকৃতপক্ষে গণতান্ত্রিক অধিকার, যে অধিকার পুরাণের কথা বলেছেন, সেই গণতান্ত্রিক অধিকার ঠিকমতো প্রতিষ্ঠিত হতে পারছে না। নতুন প্রতিনিধিরা আজকে গণতান্ত্রিক পদ্ধতি যেটা নেওয়া হলো সেটা ঠিক কি বুঝতে পারছে না। মাননীয় সদস্য শ্রী সুভাষ বাবু কল্যাণী বিশ্ববিদ্যালয়ে কাউন্সিলের সদস্য হয়েছেন, তিনি ঠিক সেখানকার অবস্থা বুঝতে পারছেন না। একটা বিশ্ববিদ্যালয়ে যেভাবে পরিচালনা করা যায়, ভাইস চেন্সেলার যেভাবে এ্যাডমিনিস্ট্রেশান চালান সেটা ঠিকমতো হচ্ছে না। কল্যাণী বিশ্ববিদ্যালয় এবং উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে একই অবস্থা। এই অবস্থার পরিপ্রেক্ষিতে একটা ডেডলক হতে চলেছে এবং সেই ডেডলকের বিষয়ে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর সঙ্গে আমি একমত। গণতান্ত্রিক অধিকার প্রতিষ্ঠা এইভাবে করা উচিত নয়। গণতন্ত্র প্রতিষ্ঠা করতে গেলে গণতান্ত্রিক অধিকার কে নষ্ট করা যাবে না। তার যে মর্য্যাদা, অধিকার দরকার সেটা ঠিকমত পালিত হচ্ছে না। আজকে সেইজন্য যে স্ট্যাচুটারি রেজলিউশান এনেছি সেটা গ্রহণ করার জন্য অনুরোধ করছি এবং এইকথা বলে বিলটির বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Kashinath Misra that this House disapproves the Kalyani University (Amendment) Ordinance, 1984, was then put and lost.

The Motion of Shri Nirmal Kumar Bose that the Kalyani Univer-

sity (Amendment) Bill, 1985 be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1,2,3 and preamble**

The question that Clauses 1,2,3 and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to move that the Kalyani University (Amendment) Bill, 1985 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

The motion of Shri Kashinath Misra that this House disapproves the North Bengal University (Amendment) Ordinance, 1985, was then put and lost.

The motion of Shri Nirmal Kumar Bose that the North Bengal University (Amendment) Bill, 1985, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and Preamble.**

The question that Clauses 1 to 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to move that the North Bengal University (Amendment) Bill, 1985, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

(At this stage the House was adjourned till 4.00 p.m.)

**[After Adjourment]**

**[4.00 – 4.10 p.m.]**

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয় নিয়ে সমস্ত মাননীয় সদস্যদের কাছে একটা অনুরোধ রাখতে চাই। আমি আমার বাজেট বক্তব্যে উপস্থিত করেছিলাম যে আগামী ২১শে এপ্রিল ওয়াক ফর দি স্টেডিয়াম, ১৯৮৫। আন্তর্জাতিক যুব বর্ষ উদ্বোধন কমিটি স্থির করেছেন দুটি সুসজ্জিত বর্ণাঢ্য শোভাযাত্রা কলকাতার দুই প্রান্ত থেকে বেরুবে - সকাল ৬।। টায় গোলপার্ক থেকে, আর সকাল ৭।টায় দেশবন্ধু পার্ক থেকে। এই দুটি মিছিল বেরিয়ে সল্ট লেক যুবভারতী ক্রীড়াঙ্গনে উপস্থিত হবে। এই দুটি পথ পরিক্রমা উদ্বোধন করবেন দক্ষিণ কলকাতায় সকাল ৬।টায় গোলপার্কে সংক্ষিপ্ত অনুষ্ঠানে আমাদের এই হাউসের মাননীয় স্পীকার মহাশয় এবং উত্তর কলকাতায় দেশবন্ধু পার্কে সকাল ৭।। টায় আমাদের রাজ্যের মাননীয় রাজ্যপাল উপস্থিত থেকে উদ্বোধন করবেন। আমাদের এই অনুষ্ঠানে এবং পথ পরিক্রমায় কলকাতা এবং তার পার্শ্ববর্তী অঞ্চলের বিভিন্ন অংশের বিভিন্ন পেশার মানুষকে, ছাত্র-ছাত্রী, খেলোয়াড়, অতীত

দিনের খেলোয়াড়, সকলকেই উপস্থিত হতে আহ্বান জানিয়েছি। সেই সঙ্গে আমি অনুরোধ করব আমাদের মাননীয় সদস্যরা কলকাতায় অবস্থান-গত অবস্থান বুঝে দক্ষিণ এবং উত্তর কলকাতার এই মহান পথ পরিক্রমায় অংশ গ্রহণ করবেন।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে খাদ্য এবং সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহার জেলাতে জ্বালানী সংকট নিয়ে তীব্র সমস্যা দেখা দিয়েছে এবং একটা অসহনীয় অবস্থার মধ্যে ওখানকার মানুষ বাস করছে। আমি গতকাল কুচবিহার থেকে ফিরেছি, ওখানে জনরোষ যেভাবে ধূমায়িত হচ্ছে তাতে সেটা যেকোন মূহুর্তে ফেটে পড়তে পারে। গত অক্টোবর মাস থেকে ওখানে কয়লা যাচ্ছে না, এই নিয়ে ডি.সি এবং খাদ্য দপ্তরের সঙ্গে যোগাযোগ করলে তাঁরা বলেছেন কয়লার পার্মিসান হয়েছে কিন্তু যেহেতু ওয়াগন পাওয়া যাচ্ছে না সেজন্য কয়লা যাচ্ছে না। সেজন্য আমি আপনার মাধ্যমে এই গুরুত্বপূর্ণ বিষয়ে খাদ্য এবং সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে বিকল্প ব্যবস্থা করে হোক, যেভাবে হোক কুচবিহারে কয়লা পাঠাবার ব্যবস্থা করুন, তা না হলে জনরোষ বিক্ষোভ ভয়ংকর আকার ধারণ করবে, তাতে আমাদেরই ক্ষতি হবে। সেজন্য গুরুত্বপূর্ণ এই ঘটনার প্রতি খাদ্য ও সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 53

**Major Heads :** 306-Minor Irrigation, 307-Soil and Water Conservation, 308-Area Development, 506-Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development and 706-Loans for Minor Irrigation, Soil Conservation and Area Development.

**Shri Kanai Bhowmik :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,06,70,68,000 be granted for expenditure under Demand No. 53, Major Heads : "306-Minor Irragation, 307-Soil and Water Conservtion, 308-Area Development, 506-Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and area Development" and 706-Loans for Minor Irrigation, Soil Conservation and Are a Development". (This is inclusive of a total sum of Rs. 17, 78,46,000 already voted on account in March, 1985).

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই গ্র্যান্ট মুভ করে আমি আর একটা কথা বলতে চাই। আমার যা কিছু বক্তব্য লিখিতভাবে মাননীয় সদস্যদের কাছে দিয়েছি। আশাকরি মাননীয় সদস্যরা এটা যথাযথভাবে অনুধাবন করে তাঁদের বক্তব্য রাখবেন। মাননীয় সদস্যরা এই লিখিত ভাষণের শেষের দিকে দেখবেন আমি একটা চার্ট করে দিয়েছি তাতে বিভিন্ন জায়গায় ডিপ টিউবওয়েল, আর এল আই বা আরও বিভিন্ন রকম সেচ ব্যবস্থা যা আছে সে সম্বন্ধে বলেছি। এই চার্ট দেওয়াতে মাননীয় সদস্যদের বুঝবার এবং বলবার দিক থেকে সুবিধা হবে। আমি আশাকরি মাইনর ইরিগেসনের মত একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনাদের সুচিন্তিত অভিমত আমি জানতে পারব। আপনাদের ভাষণের পর আমি আমার জবাবী ভাষণে এ সম্বন্ধে আবার বক্তব্য রাখব।

The printed Speech of Shri Kanai Bhowmik is taken as read

১। ১৯৮৫-৮৬ আর্থিক বছরটি সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনার প্রথম বছর এবং সেজন্যই অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমরা এখন অতীত ও ভবিষ্যতের সন্ধিক্ষণে দাঁড়িয়ে ষষ্ঠ পঞ্চবার্ষিক পরিকল্পনা থেকে অর্জিত অভিজ্ঞতা কাজে লাগিয়ে আগামী বছরগুলোর জন্য অগ্রাধিকারের ভিত্তিতে রচিত কর্মপন্থা এবং উহার রূপায়ণের নির্দেশাবলী স্থিরীকৃত করতে পারব।

**ষষ্ঠ পরিকল্পনাধীন কর্মসূচী ও উন্নয়নের কলাকৌশল সম্পর্কে পর্যালোচনা**

২.১। ইতিমধ্যে ষষ্ঠ পরিকল্পনাকালে প্রথম চার বছরে ২,১৮.১৩ হাজার হেক্টর জমিতে অতিরিক্ত সেচক্ষমতা সৃষ্টি করা হয়েছে এবং ১৯৮৪-৮৫-র আর্থিক বছরের শেষে আরও ৬৫.৩০ হাজার হেক্টর জমি সেচ এলাকাভুক্ত করা হয়েছে বলে আশা করা যায়। সরকার কর্তৃক উন্নয়নের বিভিন্ন কলাকৌশলকে বৃদ্ধির যন্ত্রে পরিণত করেই এতটা সেচক্ষমতা সৃষ্টি করা সম্ভব হয়েছে।

**জলসম্পদের ন্যায়সঙ্গত বন্টন**

২.২। তথাকথিত সবুজ বিপ্লবের (যাকে যথার্থ সবুজ বিপ্লব বলা যায় না) ফলে কৃষিক্ষেত্রের যে অসাম্যের সৃষ্টি হয়েছে তার কিছুটা লাঘব করার উদ্দেশ্যে এবং সমাজের দুর্বল শ্রেণীর জন্য জলসম্পদের ন্যায়সঙ্গত বন্টন ব্যবস্থা যাতে সুনিশ্চিত হয় সেজন্য বিশেষ জোর দেওয়া হয়েছে। সরকারী নীতির মূল লক্ষ্য হল ক্ষুদ্র ও প্রান্তিক চাষীর ব্যষ্টি বা সমষ্টিগত মালিকানাধীন অগভীর নলকূপ, ফিল্টার পয়েন্ট, সেচকূপ, পাম্পসেট ক্ষুদ্র সেচ প্রকল্প, ইত্যাদির মত স্বল্পব্যয়ের ক্ষুদ্রসেচ ব্যবস্থার প্রতি বিশেষ নজর দেওয়া, যেমন ক্ষুদ্র সেচ প্রকল্প, বোরো বাঁধ এবং পাম্পসেট সহ অগভীর গুচ্ছ নলকূপের ক্ষেত্রে নজর দেওয়া হয়েছে। এগুলির রূপায়ণের জন্য যথেষ্ট আন্তরিক ও দৃঢ় পদক্ষেপ নেওয়া হয়েছে। সরকার যে চাষী-ভাইদের দুঃখদুর্দশা লাঘবে আগ্রহী সেটা স্পষ্ট হবে এই থেকে, (ক) যেখানে সর্বভারতীয় ক্ষেত্রে ভর্তুকির হার ২৫ শতাংশ থেকে ৩৩.৩ শতাংশ সেখানে এই সরকারের গৃহীত ব্যবস্থার ফলে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা এবং সরকারের থেকে প্রাপ্ত জমির মালিকরা "ব্যক্তিগত মালিকানাধীন পাকা সেচকূপের" ক্ষেত্রে ৭৫ শতাংশ অনুদান পেয়ে থাকেন; (খ) সর্বভারতীয় ক্ষেত্রে যেখানে ৫০ শতাংশ ভর্তুকি দেবার কথা সেখানে বিশেষ গোষ্ঠীর জন্য নির্দিষ্ট প্রতি ক্ষুদ্র সেচ প্রকল্পের জন্য ১০০ শতাংশ ভর্তুকি মঞ্জুর করা হয়েছে; (গ) ডি আর ডি এ প্রকল্পের অধীন ক্ষুদ্র সেচের ক্ষেত্রে প্রযোজ্য নূতন নির্দেশ "দরিদ্রদের মধ্যে দরিদ্রতম" (পুওরেস্ট অব দি পুওর)-দের জন্যে নির্ধারিত ভর্তুকি প্রায় তুলে দেওয়ার পরিপ্রেক্ষিতে অগভীর নলকূপ স্থাপনের নিমিত্ত ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের এবং মাঝারী চাষীদের জন্যে এক কোটি টাকা ১৯৮২-৮৩ সালে বরাদ্দ করা হয়েছে; (ঘ) সমাজের দুর্বলশ্রেণী ও যে অংশ আমাদের লক্ষ্য তাঁরা যাতে উপকৃত হন সেজন্য 'স্বল্পব্যয়ে নির্মাণযোগ্য' বোরো বাঁধ, সেচকূপ, পুষ্করিণী খনন এবং ভূপৃষ্ঠ সেচ ও জলনিকাশ প্রকল্প প্রভৃতি রূপায়ণের মাধ্যমে নূতন কাজ সৃষ্টির উদ্দেশ্যে গত ১৯৮২-৮৩ এবং ১৯৮৩-৮৪ সালের খরার জন্য নির্দিষ্ট ১৭ কোটি টাকা ব্যয় করা হয়েছে; (ঙ) ডি আর ডি-এর মতো ক্ষুদ্র প্রান্তিক চাষীরা যাতে ভর্তুকি ও ঋণ পান সেজন্য ব্যাপক ক্ষুদ্রসেচ কর্মসূচী নামে একটি নূতন কর্মসূচী গত ১৯৮৩-৮৪ সাল থেকে চালু করা হয়েছে। প্রতি ব্লকে এর জন্য ৩.৫০ লক্ষ টাকা দেওয়ার ব্যবস্থা আছে। মোট ব্যয়ের অর্ধাংশ রাজ্যসরকার বহন করবে এবং বাকি অর্ধাংশ কেন্দ্র বহন করবে। এই কর্মসূচী রূপায়ণে একটু বিলম্ব হলেও গত ১৯৮৩ সালের আগষ্ট মাস থেকে চালু হয়েছে। ব্লকস্তরে ১.৫০ লক্ষ টাকা বরাদ্দ করে নির্দিষ্ট টাকার ৫০ শতাংশ গত বছর (১৯৮৩-৮৪ সাল) খরচ করা সম্ভব হয়েছে। নদীয়া, মালদহ, বর্ধমান, পশ্চিম দিনাজপুর, হাওড়া ও মুর্শিদাবাদ জেলায় বরাদ্দ টাকার ৫৭ শতাংশ থেকে ১০০ শতাংশ পর্যন্ত খরচ করা হয়েছে। কর্মসূচীর ত্রুটিবিচ্যুতি কিভাবে দূর করা যায় এবং কর্মক্ষেত্রের কার্যনির্বাহী সংস্থা, জেলা প্রশাসন, পঞ্চায়েৎ ও ব্যাঙ্কগুলির মধ্যে কিভাবে পারস্পরিক সহযোগিতা বাড়ানো যায় এই উদ্দেশ্যে সর্বোচ্চস্তরে সতত পর্যালোচনা করা হয়েছে।

**চলতি সামর্থ্যের সদ্ব্যবহার**

২.৩। ব্যয়বহুল গভীর নলকূপ ও নদী জলোত্তোলন সেচ প্রকল্পের প্রসঙ্গে বলা যেতে পারে যে, ক্ষুদ্র সেচের সংখ্যা বৃদ্ধির দিকে শুধু নজর দেওয়া হয়নি, নজর দেওয়া হয়েছে চালু প্রকল্পগুলিকে সুদৃঢ় ভিত্তির উপর প্রতিষ্ঠিত করে কিভাবে বেশী করে ওগুলোর ক্ষমতা সদ্ব্যবহার করা যায় তার প্রতিও। এ ব্যাপারে বিশেষ উল্লেখযোগ্য হল, (ক) পর্যায়ক্রমে বেশি সংখ্যার গভীর নলকূপ ও নদী জলোত্তলন সেচ প্রকল্পের সাহায্যে একাধিক ফলন সৃষ্টিকারী সেচ-পদ্ধতির মাধ্যমে সেচ-প্রকল্পের সাহায্যে একাধিক ফলন সৃষ্টিকারী সেচ-পদ্ধতির মাধ্যমে সেচ-ব্যবস্থার নিবিড়করণ দ্বারা খুব বেশী সুফল লাভ করা; (খ) পর্যায়ক্রমে কর্মসূচীর প্রথম পদক্ষেপ হিসাবে জল অনুসন্ধান অধিকার কর্তৃক স্থাপিত ৫২টি পরীক্ষামূলক গভীর নলকূপকে উৎপাদনশীল নলকূপরূপে ব্যবহৃত করার জন্যে মুখ্য বাস্তুকার (কৃষি) ও পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগমকে অনুমোদন দান; (সংযোজিত তালিকা ২নং দ্রষ্টব্য); (গ) অচল গভীর নলকূপ পুনর্খনন কর্মসূচীতে ২০টি পরিত্যক্ত গভীর নলকূপ পুনরায় চালু করা (সংযোজিত তালিকা ৩ নং দ্রষ্টব্য); এবং (ঘ) সাবমারসিবল সেন্ট্রিফ্যুগাল পাম্প বসিয়ে পুনরায় ১১৫টি পরিত্যক্ত অগভীর নলকূপকে নূতনভাবে চালু করা (সংযোজিত তালিকা ৪নং দ্রষ্টব্য); নদী সেচ প্রকল্পের পাইপলাইন নির্মাণ সমাপ্ত করে এবং চুরি যাওয়া বা বিদ্যুৎ সরবরাহে (লো ভোল্টেজের জন্য পুড়ে যাওয়া) [illegible] পরিবর্তন করে সরকারী মালিকানাধীন ক্ষুদ্রসেচ প্রকল্পগুলিকে চালু রাখার দিকে সরকারের পক্ষ থেকে বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে। অন্ততঃ মোট উৎপাদিত বিদ্যুতের শতকরা ১০ ভাগ যাতে ক্ষুদ্রসেচের জন্য ব্যবহৃত হয় সেদিকে দৃষ্টি রেখে ডিজেল চালিত গভীর নলকূপ ও নদী জলোত্তোলন সেচ প্রকল্পগুলিকে ক্রমশঃ বিদ্যুৎ দ্বারা চালানোর জন্য ব্যবস্থা করা হচ্ছে। যেখানে বিদ্যুৎ সরবরাহের কোন অসুবিধা নেই সেখানে বর্তমান সরকারী নীতির অনুসরণে এখন থেকে নূতন প্রকল্পের ক্ষেত্রে ডিজেল চালিত প্রকল্পের পরিবর্তে বিদ্যুৎ চালিত প্রকল্পকে অগ্রাধিকার দেওয়া হবে।

**অতিরিক্ত সেচ ক্ষমতা সৃষ্টি**

২.৪। গভীর নলকূপ ও নদী জলোত্তোলন সেচ প্রকল্পের সেচক্ষমতা পরিপূর্ণরূপে ব্যবহারের উপরে যে জোর দেওয়া হয়েছে তার অর্থ এই নয় যে অতিরিক্ত জমি আর গভীর নলকূপ ও নদী জলোত্তলন সেচ প্রকল্পের আওতাভুক্ত করা হবে না। উপরন্তু পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগমের মাধ্যমে ব্যাঙ্ক ঋণ নিয়ে এতকাল যে গভীর নলকূপ স্থাপনের সিদ্ধান্ত চলে আসছিল তার পরিবর্তন ঘটিয়ে বর্তমান সরকার ২০০টি গভীর নলকূপ রাজ্য পরিকল্পনা খাত থেকে ১৯৮৩-৮৪ সালে মঞ্জুর করেছেন। পূর্ববর্তী সিদ্ধান্তের ফলে পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম স্থাপিত হবার পর থেকে গত ১৯৮২-৮৩ সাল পর্য্যন্ত মাত্র ৬২৩ টি নূতন গভীর নলকূপ (তন্মধ্যে ১৪৫টি সি এ ডি পি এলাকাভুক্ত) স্থাপন করা হয়েছিল এবং এর সবকয়টি পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম স্থাপন করেছিল। গত ১৯৭৬-৭৭ সালের পর থেকে একটি গভীর নলকূপ ও মুখ্য বাস্তুকার (কৃষি) খনন করেন নি। কিন্তু গভীর নলকূপ স্থাপন করে ভূগর্ভস্থ জলসম্পদের সদ্ব্যবহার একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ কাজ। অর্থলগ্নীকারী সংস্থা থেকে কৃষির উন্নতির জন্য সীমিত অর্থসাহায্যের বা সরকারের বাজেটে অর্থাভাবের কথা বলে উক্ত জলসম্পদের যথাযথ ব্যবহারের প্রচেষ্টা স্থগিত রাখা ঠিক হবে না। ষষ্ঠ পরিকল্পনাকালে উক্ত ২০০ টি গভীর নলকূপ ছাড়া ও ২৫০ টি নদী জলোত্তোলন সেচ প্রকল্প মঞ্জুর করা হয়েছে। গত খরা মোকাবিলা করার উদ্দেশ্যে সাময়িক ভিত্তিতে ৩০০টি নদী জলোত্তোলন সেচ প্রকল্পের জন্য ৬০০ টি পাম্পসেট মঞ্জুর করা হয়েছে(গভীর নলকূপ ওবং বর্তমান জেলা ভিত্তিক নদী জলোত্তোলন সেচ প্রকল্পের তালিকা সংযোজক-১ দ্রষ্টব্য)। যদিও খরার জন্যে স্থাপিত নদী জলোত্তোলন সেচ প্রকল্প চালু করার উদ্দেশ্যে ১৯৮৪-৮৫ সালে প্রয়োজনীয় কর্মী মঞ্জুর করা, হয়েছে, তথাপি পাইপলাইন নির্মাণ অসম্পূর্ণ থাকায় এই ৩০০টি নদী জলোত্তোলন সেচ প্রকল্প থেকে পুরোপুরি ফল

পাওয়া যায় নি। নূতন ২০০টি গভীর নলকূপ খননের প্রাথমিক কাজ চলছে। কিন্তু ৩০০টি নদী জলোত্তলন সেচ প্রকল্পের ক্ষেত্রে কোন কর্মী নিয়োগ সম্ভব হয় নি, কারণ কর্মী নিয়োগ সংক্রান্ত বিষয়টি আদালতের বিচারাধীন রয়েছে। এখানে এটা উল্লেখ করা অপ্রাসঙ্গিক হবে না যে আদালতে মামলার দরুন অন্যান্য বহু কাজও ব্যহত হচ্ছে।

### সাবমারসিবল পাম্পযুক্ত অগভীর নলকূপ—একটি কারিগরী উদ্ভাবন

২.৫। যদিও গত পরিকল্পনাকালে সেন্ট্রিফুগাল পাম্প-যুক্ত অগভীর নলকূপ স্থাপনের কোন কর্মসূচী গ্রহণ করা হয় নি, তথাপি ১০০টি সাবমারসিবল পাম্প-যুক্ত অগভীর নলকূপ মঞ্জুর করা হয়েছে। কারণ ভূগর্ভস্থ জলমাত্রা যখন স্বাভাবিক স্থির স্তর থেকে নীচে নেমে যায় তখন এই নূতন প্রযুক্তিগত কলাকৌশলের সাহায্যে জল উত্তোলন করা সম্ভব হয়। এই ১০০টি সরকারী মালিকানাধীন সাবমারসিবল পাম্প-যুক্ত অগভীর নলকূপ স্থাপনের জন্য জেলাস্তরে উপযুক্ত স্থান নির্বাচন করা এবং অন্যান্য প্রাথমিক কাজকর্ম সমাপ্ত করার জন্যে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

### সাংগঠনিক কাঠামো শক্তিশালীকরণ

৩। কাজকর্ম সাফল্যের সঙ্গে সমাপন করার জন্যে প্রশাসন যন্ত্রকে যথোপযুক্তভাবে সংগঠিত করা একটি অন্যতম গুরুত্বপূর্ণ বিষয়। এটা স্মরণে রেখেই, (ক) কৃষি ইঞ্জিনীয়ারিং অধিকারকে শক্তিশালী করা হয়েছে, (খ) রাজ্য জল পর্ষৎকে একটি পূর্ণাঙ্গ রাজ্য জল অনুসন্ধান অধিকারে পরিণত করা হয়েছে এবং (গ) ক্ষুদ্রসেচ ও সি এ ডি-র কাজের পূর্ণসময়ের একজন সচিব এবং তাঁর অধীনে কিছু আধিকারিক এবং অন্যান্য কর্মীর ব্যবস্থা করা হয়েছে ক্ষুদ্রসেচে অবিচ্ছিন্ন প্রশাসনিক নিয়ন্ত্রণ স্থাপনের জন্যে।

### ষষ্ঠ পরিকল্পনার সুফল

৪। এই সরকার অনুসৃত নীতির জন্য তীব্র অর্থাভাব সত্ত্বেও সেচক্ষমতার বৃদ্ধির হার রক্ষা করা সম্ভব হয়েছে এবং এর ফলে পূর্ব পরিকল্পনার সাফল্যের তুলনায় বর্তমান পরিকল্পনাকালে কিছু উন্নতি পরিলক্ষিত হয়। এটা আশার কথা যে, গত দু'বছরে সেচ ক্ষমতার সদ্ব্যবহার প্রায় ১০ শতাংশ বর্ধিত হয়েছে। অগভীর নলকূপ-এর ক্ষেত্রে নজীরহীন বৃদ্ধি আরও একটি উল্লেখযোগ্য ঘটনা। গত ১৯৭৬ সালের শেষে যেখানে মোট ৭৮,০৯৩টি অগভীর নলকূপ ছিল, সেই সংখ্যা গত ১-৪-১৯৮১ তারিখে দাঁড়ায় ১,৮৫,৬৮৭টিতে (এগ্রিকালচার : ওয়েস্ট বেঙ্গল (১৯৪৭-১৯৭৬)—গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল পাব্লিকেশন)। সম্পূর্ণরূপে অনুসন্ধানের অভাবে যদিও সঠিক সংখ্যা বলা যাচ্ছে না, তবুও একথা নির্দ্বিধায় বলা যেতে পারে যে অগভীর নলকূপ-এর বর্তমান সংখ্যা দুই লক্ষ ছাড়িয়ে গেছে। স্বাধীনতার পর ৩০ বছরে যে উন্নতি লক্ষিত হয়েছিল, গত ৭ বছরে তার ২৫০ শতাংশ বৃদ্ধি করা সম্ভব হয়েছে। কিন্তু এই গুরুত্বপূর্ণ কৃতিত্ব কেবল বাহ্যিক দিককে প্রভাবিত করে নি, প্রভাবিত করেছে কৃষককুলের দৃষ্টিভঙ্গির পরিবর্তনকে। অনিশ্চিত ভবিষ্যৎ ও প্রাকৃতিক দুর্যোগ থেকে বাঁচার তাগিদে কৃষকরা যান্ত্রিক উপায়ে কৃষির উৎপাদিকা শক্তি বৃদ্ধি করতে সচেষ্ট হয়েছেন। কৃষিক্ষেত্রে জল একটি অত্যন্ত প্রয়োজনীয় উপাদান। এই মানসিক সচেতনতা আমাদের কৃষককুলকে উদ্বুদ্ধ করেছে এই কথা উপলব্ধি করতে যে ক্ষুদ্রসেচ প্রকল্পগুলিই তাদের অগ্রগতির গ্যারান্টি।

### ক্ষুদ্রসেচের জন্য বাইরে থেকে সম্পদ আহরণ

৪.১। কৃষকদের মধ্যে যখন এই পরিবর্তন আসবে, তখন আমাদের কর্তব্য প্রায় অর্ধেক সমাপ্ত হবে। অর্থ এবং কারিগরী জ্ঞান দিয়ে ক্ষুদ্রসেচ প্রকল্প চালু রাখার প্রশ্নে সরকারের দায়িত্ব বেড়েছে। বাজেটে যতই আর্থিক অসুবিধা থাক না কেন উন্নতির গতিকে স্তব্ধ রাখা যায় না। এই উপলব্ধি সরকারকে বাইরে থেকে সম্পদ সংগ্রহে ব্রতী করেছে। আমি সানন্দে মাননীয় সদস্যদের জানাই যে,

এই সরকারের রাজ্য উন্নয়ন পর্ষৎ, অর্থ বিভাগ, পঞ্চায়েত বিভাগ, বিদ্যুৎ বিভাগ এবং ভারত সরকারের সঙ্গে এ বিষয়ে দীর্ঘ আলোচনা ফলপ্রসূ হয়েছে। রাজ্যসরকার ও ভারত সরকারের সঙ্গে বিশ্বব্যাঙ্কের একটি চুক্তি (এগ্রিমেন্ট) গত জানুয়ারি মাসে স্বাক্ষরিত হয়েছে। এই চুক্তি অনুযায়ী সপ্তম পরিকল্পনার আগামী পাঁচ বছরে কৃষি-সেচ উন্নয়নকল্পে মোট ১৫৫.৯৬৭ কোটি টাকার উন্নয়ন প্রকল্প রূপায়িত হবে এবং আর্থিক দুশ্চিন্তা থাকবে না এবং নিশ্চিত কারিগরী পরামর্শের অভাব থাকবে না।

৪.২। এখানে উল্লেখযোগ্য যে সরকার নেদারল্যাণ্ডের আর্থিক সাহায্যে একটি নূতন প্রকল্পের রূপরেখা চূড়ান্ত করেছেন। এই প্রকল্পের উদ্দেশ্য হলো উত্তরবঙ্গের কোচবিহার, জলপাইগুড়ি ও দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমাতে ক্ষুদ্রসেচ, ভূমিসংরক্ষণ ও তৎসংশ্লিষ্ট বিষয়ের উন্নয়ন সুনিশ্চিত করা। এই প্রকল্পের বেশীর ভাগই ক্ষুদ্রসেচের উন্নয়নের জন্য নির্দিষ্ট। উক্ত কাজ কৃষি ইঞ্জিনীয়ারিং অধিকার রূপায়িত করবে।

## সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনা—লক্ষ্যমাত্রা ও কৌশলগত দিক

৫.১। এই পটভূমিকা স্মরণে রেখে সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনা রচিত হয়েছে। এর সঙ্গে জড়িয়ে আছে ভবিষ্যতের জন্যে দায়িত্ব সহকারে প্রতিশ্রুতি পালনের অঙ্গীকার। ন্যায় বিচার ও সুষম উন্নয়ণ খাতে সুনিশ্চিত হয় সেদিকে লক্ষ্য রাখা হয়েছে। এবার অতিরিক্ত সেচক্ষমতা সম্প্রসারণের ক্ষেত্রে লক্ষ্যমাত্রা উর্দ্ধদিকে ৬.২৯ লক্ষ হেক্টর জমি স্থির করা হয়েছে। এই লক্ষ্যমাত্রা ষষ্ঠ পরিকল্পনাকালীন ধার্য লক্ষ্যমাত্রা ৩ লক্ষ হেক্টর এর দ্বিগুণ। এই লক্ষ্যমাত্রায় পৌছতে ২৬৫.৩৩ কোটি টাকার প্রয়োজন হবে। এর মধ্যে ১৯৮৫-৮৬ সালে ২৯.১৩ কোটি টাকা ব্যায়ে .৮৮৩ লক্ষ হেক্টর জমিতে কৃষি সেচ সুনিশ্চিত করার পরিকল্পনা আছে। ১৯৮৫-৮৬ সালে ৮৮.৩০ হাজার হেক্টর জমির মধ্যে ভূগর্ভস্থ জলের দ্বারা ৬৪.৬০ হাজার হেক্টর এবং ২৩.৭০ হাজার হেক্টর জমিতে মাটির উপরিভাগের জলের উৎসের দ্বারা সেচের ব্যবস্থা করার কথাও আছে।

## আই ডি এর (বিশ্বব্যাঙ্ক) আর্থিক সাহায্যে ক্ষুদ্রসেচ প্রকল্পের উন্নয়ণ

৫.২। এই কর্মসূচীতে নিম্নে উল্লিখিত বিষয়গুলি রাজ্যের ১৪ টি জেলায় রূপায়িত করার কথা আছে :

(ক) ১২০০ টি গভীর নলকূপ (সম্ভাব্য সেচ এলাকা প্রতিটি ক্ষেত্রে ১০০ একর);

(খ) ৪০০ টি মাঝারী ধরনের গভীর নলকূপ (সম্ভাব্য সেচ এলাকা প্রতিটি ক্ষেত্রে ৫০ একর);

(গ) সাবমারসিবল পাম্প-যুক্ত ১৮০০ টি হালকা কাজের উপযোগী নলকূপ (সম্ভাব্য সেচ এলাকা প্রতিটি ক্ষেত্রে ১৫ একর);

(ঘ) সেন্ট্রিফ্যুগাল পাম্পযুক্ত ৫৪০০ টি অগভীর নলকূপ (সম্ভাব্য সেচ এলাকা প্রতিটি ক্ষেত্রে ১৫ একর);

(ঙ) ১০,০০০টি পাকা সেচকূপ;

(চ) জলবাহী ব্যবস্থার সমাপ্তিকরণ এবং ২০০টি নদী জলোত্তোলন প্রকল্পের আধুনিকীকরণ।

১৯৮৫-৮৬ সালে আরম্ভ হয়ে আগামী পাঁচ বছরে সমগ্র কার্যসূচী সমাপ্ত করার কথা আছে। এজন্য মোট ব্যয় হবে ১৫৫.৯৬৭ কোটি টাকা, যার মধ্যে আনুমানিক ১১০ কোটি টাকা প্রকল্পের নূতন কাজ এবং আনুষঙ্গিক অন্যান্য কাজের জন্য নির্দিষ্ট। [illegible] জন্য ৩৪.৭৮৬ কোটি টাকা ধরা হয়েছে। মনিটরিং অ্যান্ড ইভ্যালুয়েশন সেল ও রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট সেলকে শক্তিশালী করা, প্রশিক্ষণকেন্দ্র স্থাপন প্রভৃতি কার্য সহ সমগ্র এগ্রি-ইঞ্জিনীয়ারিং ডাইরেক্টরেট এর সাংগঠনিক কাঠামোকে

দৃঢ়-ভিত্তির উপর প্রতিষ্ঠিত করার জন্য ২.৩৯ কোটি টাকা ধরা হয়েছে। ১৯৮৫-৮৬ সালে মোট ১২.৪৭ কোটি টাকা (২.৮০ কোটি টাকা প্রযুক্তি-সংক্রান্ত ব্যয় সহ) প্রস্তাব করা হয়েছে।

এই কর্মসূচী রূপায়িত হলে অতিরিক্ত ৩.৪৮ লক্ষ একর জমিতে সেচ ব্যবস্থা সুনিশ্চিত করা যাবে এবং এর ফলে বছরে অন্ততঃ দুটি ফসল তোলা সম্ভব হবে। প্রত্যাশিত উৎপাদন হবে ৫.৫ লক্ষ টন যার মূল্য প্রায় ৮৫ কোটি টাকা। এর ফলে ২ লক্ষ কৃষক পরিবার উপকৃত হবেন; বছরে অতিরিক্ত ৪.৫ কোটি শ্রমদিবস সৃষ্টি করা সম্ভব হবে। সমাজের দুর্বলশ্রেণী ও আমাদের যে লক্ষ্য-অংশ এবং তুলনামূলকভাবে অনগ্রসর যেসব এলাকা খালের বা অন্যকোন ক্ষুদ্রসেচ প্রকল্প থেকে জল পায় না সেই সব এলাকা এই কর্মসূচীতে স্থান নির্বাচনে অগ্রাধিকার পাবে। ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা এই ব্যবস্থা থেকে বেশী উপকৃত হবেন কারণ সম্পূর্ন সরকারী অর্থে পরিচালিত এই কর্মসূচীতে ব্যাঙ্ক থেকে টাকা পাওয়ার জন্য ও অন্যান্য জামিন রাখার যে নিয়ম প্রচলিত আছে এক্ষেত্রে প্রযোজ্য হবে না। এই প্রকল্পের আরও একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বৈশিষ্ট্য এই যে অগভীর নলকূপ ও সেচকূপের রক্ষনাবেক্ষন এবং উহাকে চালু রাখার দায়িত্ব পঞ্চায়েতের উপর ন্যস্ত হওয়া নীতিগতভাবে মেনে নেওয়া হয়েছে। সরকারের গৃহীত নীতি অনুসারে ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি ডিজেলের পরিবর্তে বিদ্যুৎ দ্বারা চালু রাখার প্রচেষ্টা অব্যাহত থাকবে।

৫.৩। বিশ্বব্যাঙ্কের সাহায্যে এই যে প্রকল্পটি রূপায়িত হতে চলেছে তা এই কারণে গুরুত্বপূর্ণ যে পূর্বে উল্লিখিত সুযোগসুবিধা ছাড়াও আশা করা যাচ্ছে রাজ্যের অর্থভাণ্ডারের উপর বিশেষ একটা চাপ পড়বে না। এটা একেবারে নূতন নীতি নয়। এই একই নীতি পূর্বেই গৃহীত হয়েছিল। সাবমারসিবল পাম্পযুক্ত অগভীর নলকূপের সাহায্যে বিশেষ বিশেষ ক্ষেত্রে জলাভাব সমাধানের প্রচেষ্টা; জল সরবরাহ ব্যবস্থা কার্যকরী ক'রে নদী জলোত্তোলন সেচ প্রকল্পের পূর্ণ ব্যবহার, ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের জন্য সেচকূপ খনন (এক্ষেত্রে সরকারের পূর্ণ আর্থিক দায়িত্ব), ভারী, মাঝারী ও হালকা ধরণের গভীর নলকূপ স্থাপনের দ্বারা ভূর্গভস্থ জলসম্পদের ব্যবহার বাড়ানো ইত্যাদি সবকটি লক্ষ্য বিশ্বব্যাঙ্কের সাহায্যে যে প্রকল্পটি রূপায়িত হবে তার মধ্যে প্রতিফলিত হয়েছে। কারিগরী ও প্রশাসনিক দক্ষতা বৃদ্ধি ক'রে নির্দিষ্ট সময় সীমার মধ্যে এই কর্মসূচীকে কার্যে পরিণত করতে সরকার যে প্রয়াসী আর অ্যান্ড ডি সেলকে শক্তিশালী করা এবং একটি প্রশিক্ষণকেন্দ্র স্থাপনের মধ্য দিয়ে তা পরিস্ফুট। কৃষি-ইঞ্জিনীয়ারিং অধিকার এর সঙ্গে সঙ্গে ক্ষুদ্রসেচ সচিবালয়কে ও পুর্ণগঠিত ও শক্তিশালী করা জন্য ১৫ লক্ষ টাকা সপ্তম পরিকল্পনায় ধরা হয়েছে; যার মধ্যে১৯৮৫-৮৬ সালে ২ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

৫.৪। সপ্তম পরিকল্পনার প্রথম বছরে ৬৪.৬০ হাজার হেক্টর জমিতে ভূগর্ভস্থ জলসম্পদ ব্যবহারের লক্ষ্যমাত্রা স্থির হয়েছে তার একটা বড় অংশ কেন্দ্রীয় উদ্যোগে গঠিত ক্ষুদ্র জলসেচ প্রকল্পের অধীনে ক্ষুদ্র ও প্রান্তি চাষীদের অগভীর নলকূপ খননের জন্য ডি অর ডি-এর মত ভর্তুকি দিয়ে রূপারিত হবে বলে ধরা হয়েছে। ১৯৮৫-৮৬ আর্থিক বছরে মোট ৫.৬৩ কোটি টাকা (কেন্দ্র ও রাজ্য সরকার সমানভাবে যায় আর্থিক দায়িত্ব বহন করবেন) ভর্তুকি হিসাবে ব্যয় হবে। উক্ত কর্মসূচীর গুরুত্ব সম্বধে সরকার যথেষ্ট সচেতন, এই কমসূচী রূপায়নে যে অসুবিধা দেখা দিতে পারে সেগুলি দুরীকরণে এবং প্রকল্পরূপায়ণকারী বিভিন্ন কর্মগোষ্ঠীর মধ্যে যাতে সহযোগিতার ভাব বজায় থাকে সেদিক্যে তীক্ষ্ম নজর দেওয়া হবে।

স্বল্প ব্যয়ে নির্মাণযোগ্য ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি (যেমন, পুষ্করিণী সেচ, বোরো বাঁধ এবং ক্ষুদ্র সেচ) বিশেষ গুরুত্বপূর্ণ; কারণ এগুলি সেচক্ষমতা সৃষ্টি করা ছাড়াও নূতন কর্মসংস্থানেও সাহায্য করবে। বিশ্বব্যাংকের সহায়তায় যে কর্মসূচী গ্রহণ করা হবে এর মধ্যেও সেচকূপ খননের জন্য যথেষ্ট টাকা ধরা হয়েছে বলেই রাজ্য পরিকল্পনা খাতে আর্থিক বরাদ্দ কম করা হয়েছে।

১৯৮৫-৮৬ আর্থিক বছরে রাজ্য পরিকল্পনা খাতে ক্ষুদ্রসেচ ও সেচসূচিত এলাকা উন্নয়ণের জন্য এন আর ই পি এবং আর এল ই জি পি বাবত প্রদেয় অর্থ থেকে ৪ কোটি টাকা ধার্য হয়েছে। খুঁটিনাটি বিষয়ে চুড়ান্ত রূপ দেওয়া সাপেক্ষে নূতন কাজ সৃষ্টিকারী স্বল্পব্যয়ে নির্মানযোগ্য বোরো বাঁধ, ক্ষুদ্রসেচ, পুষ্করিনী সেচ প্রভৃতি প্রকল্পগুলি যতদূর সম্ভব এই অর্থের সাহায্যে রূপায়নের জন্য প্রস্তাব করা হয়েছে।

৫.৫। এই পরিকল্পনাকালেও পর্যায়ক্রমে সেচ পদ্ধতির মাধ্যমে ক্ষুদ্রসেচ ক্ষমতার বৃদ্ধিকরণ অব্যাহত থাকবে বলে সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এই ব্যাপারে ১৯৮৫-৮৬ সালে ২৫ লক্ষ টাকার ব্যবস্থা রাখা হয়েছে। ১৯৮৫-৮৬ সালে ডিজেল চালিত গভীর নলকূপ বিদ্যুতে রূপান্তরের জন্য ৩০ লক্ষ টাকা বরাদ্দ করার প্রস্তাব আছে। ডিজেল চালিত নদী জলোত্তোলন সেচ প্রকল্পগুলিকে অনুরূপভাবে বিদ্যুৎ দিয়ে চালাবার জন্য একটি নূতন খরচের খাতা খোলা হয়েছে এবং এজন্য ৫০ লক্ষ টাকা ১৯৮৫-৮৬ সালে ধরা হয়েছে। বর্তমানে চালু "সেন্ট্রালী স্পনরড স্কীম ফর প্রকিওরমেন্ট অফ ইকুইপমেন্ট ফর দি এস ডব্লু আই ডি" প্রকল্পের জন্য রাজ্যের দেয় অংশ বাবত ১০ লক্ষ টাকা নির্দিষ্ট করা হয়েছে। এছাড়া একটি নূতন কেন্দ্রীয় উদ্যোগে গঠিত পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে যার উদ্দেশ্য হল হাইড্রামস, স্প্রীঙ্কলারস, উইন্দমিলস, সোলার পাম্পস প্রভৃতি স্থাপন করা। বিকল্প শক্তি-উৎস কাজে লাগানোর উদ্যমকে উৎসাহিত করার জন্য রাজ্য সরকার তার দেয় অংশ হিসাবে ২ লক্ষ টাকা এ বছরে বরাদ্দ করার প্রস্তাব করেছে।

### পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম

৫.৬। এটা সকলের জানা আছে যে, পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম অর্থনৈতিক দিক থেকে স্বনির্ভরতা অর্জন করতে পারে নি কারণ ব্যয়ানুগ জলকর বসাতে এই সংস্থা অপারগ। এই পরিচালনব্যয় জল বিক্রয় করে প্রাপ্ত অর্থ দ্বারা মেটানোর কথা। সম্প্রতি হিসেব করে দেখা গেছে যে, এক একর ইঞ্চি জলের ব্যয় ২০ টাকার কাছাকাছি আসে। রাজ্য সরকার কর্তৃক নির্ধারিত "এক একর-ইঞ্চি জলের জন্য পাঁচ টাকা হিসাবে দিতে হবে" এই নীতি অনুসৃত হবার ফলে নিগম বেশ কিছুটা অর্থসঙ্কটে পড়েছে। কাজ সমাপ্ত হবার পর ব্যাঙ্কের কাছে ঋণের জন্য কাগজপত্র পেশ করা এবং ব্যাঙ্ক থেকে টাকা পাওয়ার মধ্যে বিলম্বের জন্য আর্থিক দিক থেকে বেশ অসুবিধার মধ্যে পড়তে হয়। প্রতিটি কাজের জন্য নিগমের আর্থিক দায় বেড়ে যাবার ফলে শেয়ার ক্যাপিটাল-এ হাত পড়ে ও আর্থিক সংকট ঘনীভূত হয়। এমতাবস্থায় ব্যাঙ্ককে টাকা ফেরৎ দেবার জন্য আর্থিক সাহায্য এবং প্রশাসনিক ব্যয় মেটানোর জন্য অনুদান মঞ্জুর করা ছাড়া অন্য বিকল্প নেই, এই অবস্থা বিবেচনা করে ব্যাঙ্ক ঋণ ফেরত দেবার জন্য একটি এবং প্রশাসনিক ব্যয় নির্বাহের জন্য অন্য আর একটি নূতন খাত খোলা হয়েছে। এজন্য সপ্তম পরিকল্পনার প্রথম বছরে (১৯৮৫-৮৬) যথাক্রমে ৬০ লক্ষ টাকা ও ১২৫ লক্ষ টাকা ধরা হয়েছে।

### রাজ্য জল অনুসন্ধান অধিকার

৫.৭। বিশ্বব্যাঙ্কের সাহায্যে গৃহীত পটভূমিকায় রাজ্য জল অনুসন্ধান অধিকার একটি গুরুত্বপূর্ণ স্থান অধিকার করেছে। ভূগর্ভস্থ জল ব্যবহারের জন্য এই অধিকারের অনুমোদন লাভ একটি বিশেষ গুরুত্বপূর্ণ ব্যাপার। যথেষ্ট তথ্যের অভাবে পূর্বে অনুমোদিত কোন ক্ষুদ্রসেচ প্রকল্প এখন কার্যকরী করা যায় কিনা এই প্রশ্নে এর মতামত অত্যন্ত গুরুত্বপূর্ণ। রাজ্যের সমস্ত জলসম্পদ সম্পর্কে একটি পূর্ণাঙ্গ চিত্র অত্যন্ত প্রয়োজন। বৈজ্ঞানিক ভিত্তিতে ক্ষুদ্রসেচ কর্মসূচী রচনার ক্ষেত্রে এই চিত্রটি বিশেষ কাজে লাগবে।

রাজ্য জল অনুসন্ধান অধিকার এই রাজ্যের বিভিন্ন জেলার জলচিত্র (ওয়াটার ব্যালান্স) চিত্রণে নিযুক্ত আছে। এই উদ্দেশ্যে নিম্নোক্ত ব্যবস্থা নেওয়া হয়েছে ঃ —

(ক) নদী অববাহিকা পরীক্ষার জন প্রকল্প রচনা এবং প্রত্যেকটি ক্ষেত্রে ভূগর্ভস্থ স্তর সম্বন্ধে অনুসন্ধান চালানো;

(খ) বৃষ্টিপাতজনিত জল, চুঁইয়ে যাওয়া জল এবং ভূগর্ভস্থ ও মাটির উপরিস্থিত জল উত্তোলনের মধ্যে সম্পর্ক নির্ণয়;

(গ) জলের লবণতা ও সহনশীলতা অর্থাৎ বিষক্রিয়া ও কৃষিকার্যে জলের উপযুক্ততা নির্ণয় বিষয়ে অনুসন্ধান ও পরীক্ষা ব্যবস্থা ক'রে কৃষিকার্যের ক্ষেত্রে তার উপযোগিতা কতখানি তা নির্ণয় করা।

প্রত্যেক জেলার ব্লকস্তরে এসব লব্ধ তথ্যাদির ভিত্তিতে গভীর নলকূপ, অগভীর নলকূপ ও সেচকূপ খননের জন্য অনুমোদন দেওয়া হয়ে থাকে। (সংযোজিত তালিকা নং ৫ এ রাজ্যের ভূগর্ভস্থ স্তরে সঞ্চিত জলের অবস্থা জানান হয়েছে)।

জরিপ ও অনুসন্ধান কার্য এবং ভূগর্ভস্থ ও ভূস্তরের উপরিস্থিত জলসম্পদের জন্য ৬৫ লক্ষ টাকা ১৯৮৫-৮৬ সালের বাজেটে ধরা হয়েছে।

### সেচসূচিত এলাকা উন্নয়ন

৬। "সেচসূচিত এলাকা উন্নয়ণ কর্মসূচী"-এর অর্ন্তভুক্ত কংসাবতী, দামোদর ও ময়ূরাক্ষী অববাহিকার কাজ চালু থাকবে। ১৯৮৫-৮৬ সাল থেকে কর্মসূচী নুতন উন্নয়নশীল "তিস্তা সেচ প্রকল্প" এলাকায়ও সম্প্রসারিত হবে।

মূল ভিত্তি এবং অন্যান্য বাধাবিপত্তির জন্য ষষ্ঠ পরিকল্পনাকালে কাজ বিশেষ এগোয় নি। ১৯৮৪-৮৫ সালে অসুবিধা দূরীকরণের জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। মাঠ-নালা এবং অন্যান্য সংশ্লিষ্ট কাঠামো নির্মানের দায়িত্ব তিনটি সেচসুচিত এলাকার তিনটি ইঞ্জিনিয়ারিং ডিভিশন এবং উহাদের অধীনে ৯টি সাব ডিভিশনের উপর ন্যস্ত হয়েছে। মাঠ-নালা তৈরী করার ক্ষেত্রে পঞ্চায়েতকে বিশেষভাবে যুক্ত করা হয়েছে। উক্ত কার্যে কৃষকদের উৎসাহিত করার জন্য পঞ্চায়েতের সাহায্য নেওয়া হচ্ছে।

সপ্তম পরিকল্পনায় চালু তিনটি প্রকল্প থেকে ১.৫০ লক্ষ জমিতে এবং তিস্তা প্রকল্প থেকে ১.৫০ লক্ষ হেক্টর জমিতে মাঠ নালা তৈয়ারী করার লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে। এরমধ্যে ১৯৮৫-৮৬ সালে ৪০ হাজার হেক্টর জমিতে মাঠ নালা তৈয়ারী করার কথা আছে। আরও প্রস্তাব করা হয়েছে যে ৫০০ হেক্টর জমিতে জল নিষ্কাশন পথ নির্মাণ এবং ৫০০ হেক্টর জমিতে মাটি সমান করার কাজও নেওয়া হবে।

মাঠ-নালা থেকে পূর্ণ সুযোগ পাবার জন্য এবং সেচের জলের সদ্ব্যবহারের উদ্দেশ্যে "বরাবন্দী" প্রথা প্রবর্তন করার কথা ভাবা হয়েছে। যে সব এলাকায় মাঠ নালা তৈরী হয়ে গেছে বা ১৯৮৫-৮৬ সালে তৈরী হবে সেসব জায়গায় উক্ত বরাবন্দী প্রথা চালু করা হবে।

সেচ সূচিত এলাকার এমন সব জায়গা আছে যেখানে সেচের জল পৌঁছায় না বা পৌঁছানো যায় না। সেসব জায়গায় ভূগর্ভস্থ জলের উন্নয়ণ দ্বারা ভূপৃষ্ঠের উপরিস্থিত জলের পরিপূরক হিসাবে যাতে ব্যবহৃত হয় সেজন্য একটি কর্মসূচী গ্রহণ করা হয়েছে। এই উদ্দেশ্যে গভীর নলকূপ; অগভীর নলকূপ এবং হস্তচালিত পাম্প স্থাপন করা হচ্ছে এবং এজন্য প্রচলিত ভর্তুকি মঞ্জুর করা হচ্ছে। ক্ষুদ্র ও প্রান্তিক চাষী ব্যতীত পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগমকেও ভর্তুকি মঞ্জুর করা হয়েছে। এক্ষেত্রে

উল্লেখযোগ্য কাজ হয়েছে।

প্রশাসনিক কাঠামো

এই সেদিন তিনটি সেচসূচিত এলাকায় মাঠ নালা তৈয়ারী করার জন্য কোন সাংগঠনিক ব্যবস্থা ছিল না। সপ্তম পরিকল্পনাকালের জন্য বেশ বড় কর্মসূচী গ্রহণ করা হয়েছে। সপ্তম পরিকল্পনায় গৃহীত লক্ষ্যমাত্রায় পৌঁছানোর জন্য অন্ততঃ আরও তেরটি ইঞ্জিনীয়ারিং ডিভিশন (তন্মধ্যে তিস্তা প্রকল্পের কাজও অর্ন্তভুক্ত) এবং রাজ্য সদর দপ্তরে ডাইরেক্টরেট পর্যায়ে একটি কাঠামো প্রয়োজন হবে। পরিকল্পনার কাজ দ্রুত রূপায়নের উদ্দেশ্যে এ কাজের একটা অংশ কৃষি ইঞ্জিনীয়ারিং অধিকারকে এবং সেচ ও জলপথ বিভাগকে দেওয়ার প্রস্তাবও আছে।

সপ্তম পরিকল্পনায় এ বাবদ মোট ৪২ কোটি টাকা ধরা হয়েছে যার মধ্যে ৫০ শতাংশ রাজ্য সরকার এবং বাকি ৫০ শতাংশ কেন্দ্র বহন করবেন। ১৯৮৫-৮৬ সালে এ বাবত ৩.৩৪ কোটি টাকা ধরা হয়েছে যার মধ্যে কেন্দ্রের দেয় অংশ ১.৬৭ কোটি টাকা। এছাড়া এন আর ই পি এবং আর এল ই জি পি থেকে প্রাপ্ত অর্থের মধ্যে ২ কোটি টাকা এই কর্মসূচীর রূপায়নের জন ব্যয়িত হবে।

৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্ষুদ্রসেচ ও সেচসূচিত এলাকা উন্নয়ণ সম্পর্কিত বিভিন্ন কর্মসূচীর লক্ষ্য ও উদ্দেশ্য সংক্রান্ত সমস্ত গুরুত্বপূর্ণ কাজকর্মের একটি বিবরণ পেশ করলাম। এই কার্য রূপায়নের জন্য ১৯৮৫-৮৬ সালের বাজেটে প্রয়োজনীয় অর্থ বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। দারিদ্রের বিরুদ্ধে লড়াই করে লক্ষ লক্ষ ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা যাতে আমাদের দেশের অর্থনীতিতে ও কৃষি উৎপাদনে যথাযথ অংশ নিতে পারেন সেজন্য অবিরাম প্রচেষ্টা চালিয়ে যেতে হচ্ছে। উৎপাদন সম্বন্ধে চাষী ভাইরা যে কতটা সচেতন তা এই থেকে বোঝা যায় যে, গত ১৯৮২-৮৩ সালে যেখানে ৮.৮৭ লক্ষ টন বোরো ধান উৎপন্ন হয়েছিল, সেখানে ১৯৮৩-৮৪ সালে ঐ উৎপাদন বেড়ে ১৩.৩ লক্ষ টনে পৌঁছায়। গত দুবছরে কৃষি সেচক্ষমতা ১০ শতাংশ বৃদ্ধির ফলে ১৯৮৩-৮৪ সালের উৎপাদন (১৩.৩ লক্ষ টন) পূর্ববর্তী সমস্ত উৎপাদন লক্ষ্যমাত্রাকে অতিক্রম করে গেছে। এই বর্দ্ধিত উৎপাদনের ফলে ভারতের অন্যান্য রাজ্য থেকে খাদ্যশস্য আমদানি বাবত কয়েক কোটি টাকা বাঁচান হয়েছে, অতিরিক্ত কাজ সৃষ্টি করে কৃষকদের কল্যাণ সাধিত হয়েছে, তাদের ক্রয়ক্ষমতা এবং জমি সম্বন্ধে মূল্যবোধ বেড়েছে।

ক্রমশঃ [illegible] মাধ্যমে জমি যে সোনার ফসল উৎপাদন দেয় উৎপাদন সম্বন্ধে এই সচেতনতা কৃষকদের স্বার্থকে সুরক্ষিত করবে এবং বিভিন্ন উন্নয়ণ প্রকল্পের রূপায়ণের মাধ্যমে তাকে দৃঢ় ভিত্তির উপর প্রতিষ্ঠিত করবে। ক্ষুদ্রসেচ কর্মসূচীর সার্থক রূপায়নে পঞ্চায়েত, ব্যাঙ্ক এবং জেলা প্রশাসনের মধ্যে যাতে সদিচ্ছা, কর্মশক্তি ও সহযোগিতার অভাব না ঘটে সেদিকে বিশেষ দৃষ্টি দেওয়া অত্যন্ত প্রয়োজন। জনগণের সঙ্গে একান্ত পঞ্চায়েতসমূহের সরকারী কর্মসূচী রূপায়ণের বিষয়ে সচেতন। বিশেষভাবে উৎসাহব্যঞ্জক সাফল্য এনে দিয়েছে। কেন্দ্রীয় উদ্যোগে রচিত কর্মসূচীর অধীনে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের যে ভর্তুকি দেওয়ার ব্যবস্থা আছে সেক্ষেত্রে এবং বিশ্বব্যাঙ্কের আর্থিক সাহায্যে যে কর্মসূচী রূপায়িত হওয়ার কথা সেক্ষেত্রেও উপকার প্রাপক বাছাই ক্ষুদ্রসেচ প্রকল্পের জন্য উপযুক্ত স্থান নির্বাচন এবং তার পরিচালনা ও রক্ষণাবেক্ষণ এর মত বিশেষ গুরুত্বপূর্ণ দায়িত্ব পঞ্চায়েতের উপর ন্যস্ত করা হয়েছে। অনুরূপভাবে ক্ষুদ্রসেচ প্রকল্পের রূপায়ণে প্রত্যাশিত কৃষি ঋণ বিনিয়োগ করে আমাদের অর্থনীতির ভিত্তি আরও সুদৃঢ় করার ক্ষেত্রে ব্যাঙ্কের একটা বড় ভূমিকা রয়েছে। একথা স্মরণে রেখে আমি আশা করব যে, ব্যাঙ্ক কর্তৃপক্ষ যেন আরও একটু বেশী উপলব্ধি ও সহানুভূতির মনোভাব নিয়ে বহু নির্যাতিত কৃষক-ভাইদের ভাগ্যোন্নতির জন্য সর্বাত্মক সহযোগিতার হাত সম্প্রসারিত করেন।

আমার পক্ষ থেকে পূর্ণসমর্থন ও সাহায্যের আশ্বাস দিয়ে এই সভাগৃহের মাননীয় সদস্যদের কাছে, ব্যাঙ্ক কর্তৃপক্ষের কাছে ও পঞ্চায়েত সমিতির বিভিন্ন স্তরের সদস্যদের কাছে আমার আবেদন তাঁরা যেন আমাদের উন্নয়ণমূলক সমস্ত কর্মসূচীর সঙ্গে নিজেদের জড়িত রেখে তার সার্থক রূপায়ণে পূর্ণ সহযোগিতা করেন।

এই কথা বলে আমি এই ব্যয়বরাদ্দের প্রস্তাব বিবেচনা ও অনুমোদনের সুপারিশ করছি।

তালিকা নং ১

পশ্চিমবঙ্গের গভীর নলকূপ ও নদী-জল উত্তোলন সেচ প্রকল্পের জেলাভিত্তিক হিসাব

| জেলার নাম | বর্তমান গভীর নলকূপের সংখ্যা: সরকার কর্তৃক স্থাপিত | পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ নিগম কর্তৃক স্থাপিত | পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ নিগম কর্তৃক স্থাপিত ও পরে সামগিক রাজ্য উন্নয়ন নিগমকে হস্তান্তরিত | মোট | বর্তমান নদী-জল উত্তোলন সেচ প্রকল্পের সংখ্যা: সরকারী পরিচালনাধীন যে গভীর নলকূপগুলির কাজ এখনও চলছে | সরকার কর্তৃক স্থাপিত | পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ, নিগম কর্তৃক স্থাপিত | মোট |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১। কচবিহার | ১৫ | ৩৩ | — | ৪৮ | ২ | ৭৩ | ২ | ৭৫ |
| ২। দার্জিলিং | ১ | — | — | ১ | — | ২১ | — | ২১ |
| ৩। জলপাইগুড়ি | ৩৩ | ৪ | — | ৩৭ | ২ | ৬১ | ৫ | ৬৬ |
| ৪। পশ্চিমদিনাজপুর | ১১৬ | ১১ | ১৫ | ১৪২ | ২০ | ৩৬১ | ১২ | ৩৭৩ |
| ৫। মালদহ | ১২৮ | ২৬ | ২৩ | ১৭৭ | ২০ | ৩৮১ | — | ৩৮১ |
| ৬। মুর্শিদাবাদ | ৩৮৩ | ৪৩ | ১০ | ৪৩৬ | ২০ | ৩৪০ | ১ | ৩৪১ |
| ৭। নদীয়া | ৫১৭ | ৫৮ | ১৮ | ৫৯৩ | ১০ | ৩১৯ | — | ৩১৯ |
| ৮। ২৪-পরগণা | ২২৮ | ৩৮ | — | ২৬৬ | ১৫ | ২১১ | ৩ | ২১৪ |
| ৯। হাওড়া | ৮৯ | ৩৩ | — | ১২২ | ৫ | ৯২ | ২ | ৯৪ |
| ১০। হুগলী | ২৪০ | ৭৮ | ২৪ | ৩৪২ | ২০ | ৩১৪ | ২ | ৩১৬ |
| ১১। বর্ধমান | ৩০১ | ৪১ | ২০ | ৩৬২ | ৩০ | ২৬৩ | ৫ | ২৬৮ |
| ১২। বীরভূম | ৪৪ | ৭ | — | ৫১ | ৩ | ১০৩ | ৯ | ১১২ |
| ১৩। বাঁকুড়া | ৬৪ | ১৯ | — | ৮৩ | ৩ | ১৭৮ | ৩ | ১৮১ |
| ১৪। মেদিনীপুর | ১৭৩ | ৮৭ | ৩৫ | ২৯৫ | ৫০ | ৩৫৭ | ৪ | ৩৬১ |
| ১৫। পুরুলিয়া | — | — | — | — | — | ৬৮ | — | ৬৮ |
| মোট পশ্চিমবঙ্গ | ২,৩৩২ | ৪৭৮* | ১৪৫ | ২,৯৫৫** | ২০০ | ৩,১৪২ | ৪৮ | ৩,১৯০ |

* ৪৪৪ টি বিদ্যুৎচালিত।

** এছ ২,৯৫৫ টি ছাড়াও সামগিক রাজ্য উন্নয়ণ নিগমের নিজস্ব ২৯টি গভীর নলকূপ আছে।

তালিকা নং ২

সেচের জন্য যথাযথ জল উত্তোলনক্ষম পরীক্ষামূলক গভীর নলকূপকে উৎপাদনযোগ্য গভীর নলকূপে পরিবর্তিত করা হচ্ছে এমন গভীর নলকূপের সংখ্যা।

| জেলার নাম | | সরকার কর্তৃক পরিচালিত | পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম কর্তৃক | মোট |
|---|---|---|---|---|
| ১। পশ্চিম দিনাজপুর | ... | ৭ | — | ৭ |
| ২। মালদহ | ... | ৩ | ১ | ৪ |
| ৩। মুর্শিদাবাদ | ... | ৩ | ১ | ৪ |
| ৪। ২৪-পরগণা | ... | ২ | — | ২ |
| ৫। হাওড়া | ... | ৩ | ৩ | ৬ |
| ৬। হুগলী | ... | — | ১ | ১ |
| ৭। বর্ধমান | ... | ৩ | ৭ | ১০ |
| ৮। বীরভূম | ... | ১ | ৩ | ৪ |
| ৯। বাঁকুড়া | ... | ১ | ৫ | ৬ |
| ১০। মেদিনীপুর | ... | ৫ | ৩ | ৮ |
| মোট পশ্চিমবঙ্গ | ... | ২৮ | ২৪ | ৫২ |

তালিকা নং ৩

| জেলার নাম | | অকেজো যে গভীর নলকূপগুলি পুনরায় নতুন করে বসানো হচ্ছে তার সংখ্যা |
|---|---|---|
| ১। নদীয়া | ... | ৫ |
| ২। ২৪-পরগণা | ... | ৭ |
| ৩। হাওড়া | ... | ৩ |
| ৪। হুগলী | ... | ১ |
| ৫। বর্ধমান | ... | ২ |
| ৬। মেদিনীপুর | ... | ২ |
| মোট পশ্চিমবঙ্গ | ... | ২০ |

তালিকা নং ৪

| জেলার নাম | | পরিতক্ত যে সরকারী অগভীর নলকূপগুলিকে সাবমারসিবল পাম্পযুক্ত ৩" × ৬" ব্যসবিশিষ্ট নলকূপে পরিণত করা হচ্ছে তার সংখ্যা |
|---|---|---|
| ১। ২৪-পরগণা | ... | ৩৬ |
| ২। হুগলী | ... | ৭২ |
| ৩। বর্ধমান | ... | ৭ |
| মোট পশ্চিমবঙ্গ | ... | ১১৫ |

তালিকা নং ৫

এ আর ডি সি-৪ নির্দিষ্টমান অনুসারে ভূগর্ভস্থ জলসম্পদের সম্ভাবনা নির্ণয়ের বর্তমান অবস্থা

| | | |
|---|---|---|
| ১। এ আর ডি সি-৪ কর্তৃক নির্দিষ্ট মান প্রবর্তনের তারিখ | . . | ১-১-১৯৮২ |
| ২। রাজ্যের মোট ব্লকের সংখ্যা | . . | ৩৩৫টি |
| ৩। যে ব্লকগুলিতে নির্ণয়ের কাজ সমাপ্ত হয়েছে | . . | ৩০৭টি |
| ৪। পার্বত্য এলাকার জন্য (৮টি) ভূমির লবণত্ব সমস্যার জন্য (১৯টি) বা কয়লাখনি অঞ্চল হওয়ার জন্য (১টি) যে ব্লকগুলিতে নির্ণয়কাজ করা যায় নি | | ২৮টি [ বিস্তারিত বিবরণ তালিকা নং ৫(ক) তে দেওয়া হইল ] |
| ৫। এ আর ডি সি-৪ নির্দিষ্ট মানসম্পন্ন যে ব্লকগুলি নাবার্ড (এন এ বি এ আর ডি) কর্তৃক পুনর্বিবেচিত ও অনুমোদিত | | ২৫৫ টি |

৬। উপরি-উল্লিখিত ২৫৫টি ব্লকের অবস্থা—

| | রাজ্য জল অনুসন্ধান অধিকারের মত অনুযায়ী | নাবার্ড (এন এ বি আর ডি) এর মত অনুযায়ী |
|---|---|---|
| হোয়াইট | ২৫১টি | ২১৮টি |
| গ্রে | ৪টি | ৩৫টি |
| ব্ল্যাক | — | ২টি (বর্ধমানের কালনা-২ ও হুগলির পুরসুরা) |

| | |
|---|---|
| ৭। নাবার্ড-১ (এন এ বি এ আর ডি) কর্তৃক নির্দিষ্ট মান | ৫২টি [ বিস্তারিত বিবরণ তালিকা |

অনুযায়ী যে ব্লকগুলির অনুমোদনের কাজ বিবেচনা করা হচ্ছে | নং ৫(খ) তে দেওয়া হইল।]

[illegible] নং ৫ (ক)

### যে ব্লকগুলিতে নির্ণয় কাজ করা যায় নি তার তালিকা

| জেলার নাম | ব্লকের নাম | যে কারণে নির্ণয় করা যায় নি |
|---|---|---|
| দার্জিলিং | ১। কালিম্পং-১ | পার্বত্য এলাকার জন্য। |
| | ২। কালিম্পং-২ | |
| | ৩। গরুবাথান | |
| | ৪। মিরিক | |
| | ৫। কার্সিয়াং | |
| | ৬। জোড়বাংলো | |
| | ৭। রংলি রংলিয়ট | |
| | ৮। দার্জিলিং ফুলবাড়ী | |
| মেদিনীপুর | ১। খেজুরি | ভূমির লবণাক্তের জন্য। |
| | ২। কন্টাই-১ | |
| | ৩। কন্টাই-২ | |
| | ৪। কন্টাই-৩ | |
| | ৫। মহিষাদল-১ | |
| | ৬। মহিষাদল-২ | |
| | ৭। রামনগর-১ | |
| | ৮। রামনগর-২ | |
| | ৯। তমলুক-১ | |
| | ১০। তমলুক-২ | |
| | ১১। সুতাহাটা-১ | |
| | ১২। সুতাহাটা-২ | |
| | ১৩। নন্দীগ্রাম-১ | |
| | ১৪। নন্দীগ্রাম-২ | |
| | ১৫। নন্দীগ্রাম-৩ | |
| ২৪-পরগণা | ১। হাসনাবাদ | |
| | ২। মিনাখাঁ | |
| | ৩। হিঙ্গলগঞ্জ | |
| | ৪। গোসাবা | |
| বর্ধমান | ১। আসানসোল | কয়লাখনি অঞ্চল হওয়ার জন্য। |
| মোট ২৮.৩ | | |

তালিকা নং ৫ (খ)

সম্প্রতি প্রবর্তিত নাবার্ড - ১ কর্তৃক নির্দিষ্ট মান অনুযায়ী যে ব্লকগুলির অনুমোদনের কাজ বিবেচনা করা হচ্ছে তার তালিকা ( মোট ৫২টি ব্লক)

| জেলার নাম | ব্লকের নাম | যে কারণে নির্ণয় করা যায় নি |
|---|---|---|
| ১। হাওড়া | ১। শ্যামপুর - ১ | |
| | ২। শ্যামপুর - ২ | |
| | ৩। বাগনান - ১ | |
| | ৪। বাগনান - ২ | |
| | ৫। উলুবেড়িয়া - ১ | |
| | ৬। উলুবেড়িয়া - ২ | |
| | ৭। আমতা - ১ | |
| | ৮। আমতা - ২ | |
| | ৯। উদয়নারায়ণপুর | |
| | ১০। ডোমজুড় | |
| | ১১। পাঁচলা | |
| | ১২। জগৎবল্লভপুর | |
| | ১৩। বালী-জগাছা | |
| | ১৪। সাঁকরাইল | |
| ২। বর্ধমান | ১। ফরিদপুর-দুর্গাপুর | |
| | ২। হীরাপুর | |
| | ৩। ওন্ডাল | |
| | ৪। সালানপুর | |
| | ৫। বরবানী | |
| | ৬। রাণীগঞ্জ | |
| | ৭। কুলটি | |
| | ৮। জামুরিয়া - ১ | |
| | ৯। জামুরিয়া - ২ | |
| ৩। ২৪-পরগণা | ১। সোনারপুর | |
| | ২। বারুইপুর | |
| | ৩। ভাঙ্গর - ১ | |
| | ৪। ভাঙ্গর - ২ | |
| | ৫। বিষ্ণুপুর - ১ | |
| | ৬। বিষ্ণুপুর - ২ | |
| | ৭। বজবজ - ১ | |
| | ৮। বজবজ - ২ | |
| | ৯। জয়নগর - ১ | |
| | ১০। জয়নগর - ২ | |

১১। কুলতলী
১২। ক্যানিং - ১
১৩। ক্যানিং - ২
১৪। বাসন্তী
১৫। মহেশতলা-মেটিয়াবুরুজ
১৬। যাদবপুর-বেহালা
১৭। সাগর
১৮। ফলতা
১৯। মগরাহাট - ১
২০। মগরাহাট - ২
২১। কাকদ্বীপ
২২। নামখানা
২৩। ডায়মন্ডহারবার - ১
২৪। ডায়মন্ডহারবার - ২
২৫। মথুরাপুর - ১
২৬। মথুরাপুর - ২
২৭। পাথরপ্রতিমা
২৮। মন্দিরবাজার
২৯। কুলপী

**Mr. Speaker :** All the cut motions are in order and taken as moved.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী আবদুল মান্নান ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করার কারণ হচ্ছে, ষষ্ঠ পরিকল্পনার পশ্চিমবঙ্গ সরকারের এই দপ্তরের যে চিত্র আমরা পেয়েছি সেটা একটা হতাশার চিত্র। আমাদের ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী গ্রামবাংলার একজন প্রতিনিধি কাজেই তিনি ভালভাবেই জানেন গ্রামবাংলার কৃষি জমি আবাদের ক্ষেত্রে এই ক্ষুদ্র সেচ দপ্তর — এর ভূমিকা কত গুরুত্বপূর্ণ। এক কথায় বলতে গেলে গ্রামবাংলার এই কৃষি জমি আবাদের ব্যাপারটা এই ক্ষুদ্র সেচের উপরেই নির্ভরশীল। কিন্তু তাঁর ভাষণের মধ্যে কিছু কথার ফুলঝুরি থাকলেও বাস্তব চিত্র কিন্তু বিপরীত। এই দপ্তরকে নির্ভর করতে হয় কৃষি দপ্তর, ভূমি সংস্কার, পঞ্চায়েত এবং বিদ্যুৎ দপ্তরের উপর। অর্থাৎ ডিপার্টমেন্টের সঙ্গে তাঁর একটা কো অর্ডিনেসন থাকা দরকার। আমি জানতে চাই এই ৪টি ডিপার্টমেন্টের সঙ্গে তাঁর কি কোন কো অর্ডিনেশন হয়েছে? তিনি বললেন ১২০০ ডিপ টিউবওয়েল বসান হয়েছে। কিন্তু আমরা জানি গত বছর মাত্র ২০০ ডিপ টিউবওয়েল মঞ্জুর করা হয়েছিল। আর এল আই — এর ক্ষেত্রে কিছু মঞ্জুর করা হয়েছিল কিন্তু আজ পর্যন্ত সেগুলি বসান হয়েছে কিনা তার উত্তর তিনি দিতে পারেন নি। কংগ্রেস আমলে যে সমস্ত টিউবওয়েল বসান হয়েছিল সেগুলি চালু করা যায়নি বৈদ্যুতিকরণের অভাবে। এগুলি চালু না হবার ফলে আমরা দেখছি পাশাপাশি এলাকায় জল দেওয়া যাচ্ছে না।

**[4.10 – 4.20 p.m.]**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আমাদের এখানে একটা সিস্টেম আছে যে সেচ সেবিত এলাকা এবং অসেচ এলাকা। এখানে জমির সিলিং আছে ওয়ান ইজ টু ওয়ান পয়েন্ট ওয়ান পয়েন্ট সেভেন ফাইভ। রেকর্ড হয়ে গেল যে অমুক জায়গায় একটা ডিপ টিউবওয়েল আছে, অমুক এলাকায় আর.এল.আই. রয়েছে, ফলে সেখানকার জমি সেচ সেবিত এলাকা। কিন্তু কার্য্য ক্ষেত্রে দেখা গেল সেই ডিপ টিউবওয়েলটা অকেজো থাকার জন্য, সেই আর.এল.আই. অকেজো থাকার জন্য, সেখানে জল দেওয়া যাচ্ছে না। কিন্তু তার জন্য সেই জমির মালিকের কোন দোষ নেই, আপনার দপ্তরের ব্যর্থতার জন্য এটা হচ্ছে। আপনার দপ্তরের এই সমস্ত গভীর নলকূপগুলো এবং রিভার লিফট্ সিস্টেম আছে, সেইগুলো রক্ষণাবেক্ষন করতে পারছে না, তার জন্য সেই এলাকার চাষীরা কেন ক্ষতিগ্রস্থ হবেন, আমরা তা বুঝতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে বিভিন্ন ডিপ টিউবওয়েল এবং আর. এল. আই. এলাকায় যে কমিটিগুলো থাকে, কিন্তু বিভিন্ন জায়গায় সেই এলাকার কমিটিগুলোতে এম.এল.এ. রিপ্রেজেনটেটিভ থাকে, এলাকার কমিটিগুলোতে পঞ্চায়েতের রিপ্রেজেনটেটিভ থাকে, পঞ্চায়েত সমিতির একটা রিপ্রেজেনটেটিভ থাকে, — সুতরাং আমি নিজে একজন বিধানসভার সদস্য, বহু জায়গাতে দেখেছি — আমার জেলাতে অনেক লেফট্ ফন্টের বিধান সভার সদস্য আছেন, তাদেরও দেখেছি যে ৩ বছরের মধ্যে কোন কমিটি তৈরী হলো না, শুধু আমার এলাকা নয়, অন্যান্য এলাকাতেও হয়নি। তার মানে এমন একটা সিস্টেমের মধ্যে দিয়ে আমরা চলছি, আমরা যদি ঐ যে সমস্ত অফিসাররা আছেন ব্লক অফিসে, বি. ডি. ও. যারা আছেন, তাদের যদি জিজ্ঞাসা করি, তাহলে তারা বলেন, সরকারী কোন নির্দেশ নেই, যা নির্দেশ দেওয়া আছে, তা কন্ট্রাডিক্টরী নির্দেশ, সেটাকে আপনারা সহজ সহল করে দিতে পারলেন না। এই কারণে এই কমিটিগুলো তৈরী করা গেল না। ওয়াটার কমিটিগুলো তৈরী করা গেল না। পশ্চিমবাংলায় যতগুলো ডিপটিউবওয়েল এবং আর.এল.আই. আছে, সেখানকার চাষীরা ঠিক মত জল পাচ্ছে কিনা, সেইগুলো দেখার জন্য কোন ব্যবস্থা এই সরকার করতে পারলেন না, এই রকম অবস্থা হয়েছে, আপনি যদি উদাহরণ চান আমি দিতে পারি, আরামবাগ মহকুমায় খানাকুল এক নং ব্লকে যে ডিপটিউবওয়েল এবং আল.এল.আই. আছে ৭৩ টা, সেইগুলো জন্য কোন ওয়াটার সাপ্লাই কমিটি আজ পর্যন্ত তৈরী হয়নি। বারবার বলেও এইগুলো করানো যাচ্ছে না। যার ফলে ডিপটিউবওয়েলগুলো রক্ষণাবেক্ষন করা যাচ্ছে না, ফলে সেখানে চাষীরা জল পাচ্ছে না। এই এক দুঃসহ অবস্থার মধ্যে দিয়ে চাষীদের চলতে হচ্ছে। আর এখানে মন্ত্রী মহাশয় বলছেন যে উনি সব কিছু করে দিয়েছেন। এর ফলে বিভিন্ন জায়গায় উৎপাদন কমে যাচ্ছে। একদিকে ক্ষুদ্রসেচ প্রসার লাভ করতে না পারার জন্য সেখানে দেখা যাচ্ছে জলের অভাবে চাষ করতে পারছেনা। এখন গম চাষ এমন একটা চাষ, সেই গম চাষকে টোটালি সেচের উপর নির্ভর করতে হয়। সেখানে বৃষ্টির জলের উপর নির্ভর করা যায় না, সেখানে সেচের উপর নির্ভর করতে হয় এবং সেই সেচটা সাধারণতঃ ক্ষুদ্র সেচ দপ্তর থেকেই হয়। কিন্তু আমাদের দেশে গমের উৎপাদন দিনের পর দিন কমে যাচ্ছে। কারণ হচ্ছে জলের অভাব, জল দিতে পারছেন না। কংগ্রেস আমলে যেটুকু গমের উৎপাদন হতো, আজকে তার থেকে উৎপাদন কমে যাচ্ছে, কারণ জল দিতে পারছেন না। গম উৎপাদন বেশী লাভ জনক। চাষীদের কাছে গম উৎপাদন বেশী লাভ জনক হয়, চাষীরা যদি সেই গম উৎপাদন করতে পারতেন, কিন্তু সরকারের ক্ষুদ্র সেচ দপ্তরের ব্যর্থতার জন্য আমরা দেখতে পাচ্ছি সেই গম উৎপাদন কমে যাচ্ছে। ডিপ টিউবওয়েল বসানোর ক্ষেত্রে দেখা যাচ্ছে, সব জায়গায় ডিপটিউবওয়েল বসানো যায়নি। আন্ডার গ্রাউন্ড যে ওয়াটার, তার যে রিপোর্ট সেই রিপোর্টগুলোকে আজকে ঠিক মত খতিয়ে দেখা হয় না। বহু জায়গায় টিউবওয়েল

বসানো যায় না। বহু জায়গায় নদী নেই, আর.এল.আই. বসানো যায় না। কিন্তু সেখানে ছোট ছোট খাল কেটে দেওয়া যায়। ছোট ছোট খাল থাকলে বেশ কিছু সেচ এলাকার আওতায় আনা যায়, সেই খাল কাটার ক্ষেত্রে দেখা যায়, এই যে কোঅর্ডিনেশন অভাব, যে কথা আমি আগেই বললাম, সেই কো অর্ডিনেশনের অভাবের জন্য পঞ্চায়েত সমিতি কি করছে, না করছে, ক্ষুদ্র সেচ দপ্তরের সঙ্গে ঠিক চলা যায় না, কো-অর্ডিনেশনের অভাবের কথা আগেই বলেছি, মন্ত্রী মহাশয় এটা ভালভাবেই জানেন যে ২০০ টি টিউবওয়েল বসলে ৩০ পারসেন্ট হলো নিজের কোটা, বাকী হচ্ছে জেলা পরিষদের উপর। কিন্তু জেলা পরিষদ এই টিউবওয়েল বসাবার ক্ষেত্রে কি করছে না করছে সেটা কিন্তু ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রীর দেখার দায়িত্ব নয় এবং কিছু করার ক্ষমতায় সেখানে নেই। বারবার এই সম্পর্কে আমি অভিযোগও করেছি যে জেলা পরিষদের দেখা যায় যেগুলো কংগ্রেসী গ্রাম পঞ্চায়েত আছে, সেই সব জায়গায় একটাও জেলা পরিষদ থেকে দেবে না। অথচ সেখানে জলের দরকার। যেহেতু সেখানে পঞ্চায়েত সমিতি কংগ্রেসের সেখানে জেলা পরিষদ দেবে না। জেলা পরিষদ যে ডিপ টিউবওয়েল এবং আর.এল.আই. গুলো বসাচ্ছে, সেইগুলো প্রপারলি ইউটিলাইজেশন হচ্ছে কিনা, প্রপার সাইট সিলেকশন হচ্ছে কিনা, সেইগুলো দেখার জন্য, সাইট সিলেকশনের জন্য সুপারভিশন করার জন্য ক্ষুদ্র সেচ দপ্তর থেকে কোন ব্যবস্থা নেই। ফলে টাকা চলে যাচ্ছে কোন কাজ হচ্ছে না। ডিপ টিউবওয়েল হয়ত গেল কিন্তু সেগুলি কোথায় বসানো হল সেটা ক্ষুদ্র সেচ দপ্তর থেকে তলিয়ে দেখেন না, দেখার দায়িত্ব তাদের নয় বলে। আজকে এই সব কো অর্ডিনেশনানের অভাবের জন্য এমন একটা অবস্থার মধ্যে দিয়ে চলতে হচ্ছে যার ফলে চাষীরা ক্ষতিগ্রস্থ হচ্ছে। স্যালো, ডিপটিউবওয়েল যেগুলি থাকে, যেগুলি আই.আর.ডি.পি. স্পেশাল আই.আর.ডি.পি স্কীমে কাজ করা হয় তাতে সেন্ট্রাল গর্ভণমেন্ট টাকা দেয়। কিন্তু স্যালো, ডিপটিউবওয়েলগুলি ঠিক মত বসানো হচ্ছে কিনা, সেই ব্যাপারে ক্ষুদ্র সেচ দপ্তর থেকে তদারকি করার কোন ব্যবস্থা নেই। আপনারা যদি মনে করেন যে আইনগত কোন ক্রটি আছে, আপনাদের এ্যাবসোলিউট মেজরিটি রয়েছে, সেই মেজরিটি দিয়ে আইনের মাধ্যমে ব্যবস্থা করুন এবং ক্ষুদ্র সেচ দপ্তর থেকে এটার তদারকির ব্যবস্থা করুন। আজকে এই সব ক্রটির কথা অস্বীকার করে লাভ নেই। আজকে পঞ্চায়েত গুলির এমন একটা অবস্থা হয়েছে যে সেটা একটা দলবাজীর আঁখড়ায় পরিণত হয়েছে। পঞ্চায়েত সমিতিগুলি, জেলাপরিষদগুলি একটা দলবাজীর মধ্যে চলে গেছে। সেখানে দলীয় লোক ছাড়া, দলীয় স্বার্থ সিদ্ধি করা ছাড়া আর কোন অনুমোদন দেওয়া হয়নি। তাছাড়া বোরো বাঁধের ক্ষেত্রে আমরা দেখেছি যে প্রতি বছর বোরো বাঁধ দেওয়া হচ্ছে। কিন্তু যখন জলের দরকার হয় সেই সময়ে জল পাওয়া যায় না। কিছু কিছু জায়গা আছে যেখানে পারমানেন্ট বোরো বাঁধ করা যেতে পারে এবং পার্মানেন্ট একটা স্লুইস গেট যদি করে দেওয়া যায় তাহলে বহু এলাকার লোকের উপকার হতে পারে। মুনডেশ্বরী নদীর উপরে একটা জায়গা আছে, সেখানে যদি একটা বাঁধ দেওয়া যায় তাহলে হাওড়া, হুগলী এবং বর্ধমান — এই ৩টি জেলার লক্ষ লক্ষ মানুষ এর থেকে উপকৃত হবে, কিন্তু তা হচ্ছে না। তা না দিয়ে এখন সেটা ময়নায় চলে গেছে। ময়না এলাকায় বোরো বাঁধ দিতে গেলে অনেক খরচ হয়, বছরে প্রায় ২ লক্ষ ২।। লক্ষ টাকা খরচ হচ্ছে। যদি বেশী টাকা খরচ একটা পার্মানেন্ট স্লুইস গেট, একটা বাঁধ তৈরীকরা যায় তাহলে তাতে যেমন যোগাযোগের সুবিধা হবে, তেমনি সেই এলাকার বহু চাষীরা জল পাবে। কিন্তু সেই স্লুইস গেট না করে যে সিস্টেমের মধ্যে দিয়ে কাজ করা হচ্ছে তাতে আমরা দেখছি যে প্রতি বছর লক্ষ লক্ষ টাকা খরচ করে বোরো বাঁধ করা হচ্ছে। যেখানে পার্মানেন্ট সলিউশান এর স্কোপ আছে, সেই পার্মানেন্ট সলিউশানের দিকে আমরা যাচ্ছি না। তারপরে বোরো বাঁধ কমিটি যেখানে করার কথা, সেখানে বোরো বাঁধ কমিটি ঠিক মত হচ্ছে কিনা, সেগুলি দেখার জন্য ক্ষুদ্র সেচ দপ্তর থেকে সুপারভিশান করার কথা কিন্তু ক্ষুদ্র সেচ দপ্তর কিছু করতে পারছে না। সেটা জেলাপরিষদের উপরে

দেওয়া হচ্ছে। জেলাপরিষদের দেবার ফলে কি হচ্ছে? না, বোরো বাঁধ কমিটিতে — যেহেতু টেন্ডারের ব্যাপার আছে, টাকা পয়সার ব্যাপার আছে — নিজেদের লোক ঢুকিয়ে দিয়ে সেই টেন্ডারগুলি নিজেদের লোককে পাইয়ে দেওয়া হচ্ছে এবং স্পনসরিং এজেন্ট করে দেওয়া হচ্ছে। এর উদাহরণ আমি আগেও দিয়েছিলাম এবং বিধানসভাতে বলেছিলাম। উদাহরণ হিসাবে আমি আরামবাগ বোরো কমিটির কথা বলেছিলাম। আরামবাগ বোরো কমিটি হল। সেখানে ১০ টি বোরো বাঁধ আছে। তার মধ্যে ১১ টি বোরো বাঁধ হচ্ছে আমার নির্বাচনী এলাকায়। আমি বিধানসভার সদস্য হিসাবে সেই বোরো বাঁধের এ্যাডবাইসরি কমিটির সদস্য হলাম না। বাইরের এলাকার এম.এল.এ. যেখানে কোন বোরো বাঁধ কমিটি নেই, তাকে নিয়ে এসে করা হল। আমি বারবার এই বিষয়ে দৃষ্টি আর্কষণ করেছি, মেনশানে বলেছি, কোয়েশ্চেনও দিয়েছি। কিন্তু আজ পর্যন্ত কিছু হলনা। আমি মেম্বার না হয়েও এলাকার দেখেছি যে ঐ বোরো বাঁধগুলি যে ভাবে হচ্ছে তাতে টাকা নয় ছয় করা হচ্ছে। সেই ব্যাপারে আপনার দপ্তর থেকে কোন ব্যবস্থা নিতে পারবেন না। এই রকম একটা অবস্থার মধ্যে আমাদের কাটাতে হচ্ছে। আমরা জানি কেন্দ্রীয় সরকারের উপরে দোষ দিয়ে আপনারা বলেন যে কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ আচরণের জন্য আপনারা কিছু করতে পারছেন না। কিন্তু আজকে যে সমস্ত প্রকল্প আই.আর.ডি.পি, আর.এল.ই.জি.পি.'র মাধ্যমে হচ্ছে সেগুলিতো কেন্দ্র দিচ্ছে। কেন্দ্রর টাকা ঠিকমত ইউটিলাইজেশান হচ্ছে কিনা সেটা আপনারা দেখবেন না। আপনারা কেন্দ্রের কথা বলেন। আমি এই প্রসঙ্গে একটা কথা বলি। আজকের যিনি মন্ত্রী, তিনিও একসময়ে কেন্দ্রের বিরুদ্ধে বলেছিলেন। ১৯৭৪ সালে এই সেচ দপ্তরের বাজেটের উপরে, কৃষি দপ্তরের বাজেটের উপরে বলতে গিয়ে তিনি বলেছিলেন— সাত্তার সাহেব তখন মন্ত্রী ছিলেন— যে সাত্তার সাহেব, আপনি কেন্দ্রের উপরে দোষ দিচ্ছেন যে কেন্দ্র দেয়না, কেন্দ্র দিচ্ছে না। সব দোষ যদি কেন্দ্রের উপরে দেন তাহলে মন্ত্রীত্ব করছেন কেন, ছেড়ে দিয়ে চলে যান। কেন্দ্র যদি সব দেয় তাহলে একটা কেরানিকে দিয়ে সব কিছু হয়ে যাবে। একথা আমরা বলিনি। একথা উনি ১৯৭৪ সালের এপ্রিল মাসে বলেছিলেন। আজকে সেই মন্ত্রীর কাছে আশা করবো যে, তিনি কেন্দ্রের বিরুদ্ধে বলবেন না। আজকে খালি কেন্দ্রের উপরে দোষ দেওয়া হচ্ছে কিন্তু আই.আর.ডি.পি, আর.এল.ই.জি.পিতে যে সমস্ত টাকা কেন্দ্র দিচ্ছে সেগুলি ঠিক মত ইউটিলাইজেশান হচ্ছে কিনা সেটা রাজ্য সরকার দেখছেন না। এটাই হচ্ছে সবচেয়ে দুর্বলতা। তারপরে ট্যাক্সের ক্ষেত্রে একটা বৈষম্য দেখা যাচ্ছে জল নেবার ক্ষেত্রে। যে চাষী মাইনর ইরিগেশান থেকে জল নিচ্ছে সে এক রকম ট্যাক্স দিচ্ছে, যে চাষী মেজর ইরিগেশান থেকে জল নিচ্ছে সে আর এক রকম ট্যাক্স দিচ্ছে। আবার কো-অপারেটিভ থেকে যে সমস্ত ডাপ টিউবওয়েল বসানো হয়েছে সেখান থেকে জল নিলে আর এক রকম ট্যাক্স দিতে হচ্ছে। এটা কেন হচ্ছে আমি বুঝতে পারছি না। জল নিয়ে তো উৎপাদন একই রেটে হবে। তাহলে এই বিভিন্ন রকম ট্যাক্স হবে কেন? মাইনর ইরিগেশান থেকে জল নিলে কি কম উৎপাদন হয়? মেজর ইরিগেশান থেকে জল নিলে কি বেশী উৎপাদন হয়? কো অপারেটিভ থেকে যেগুলি করেছে সেখান থেকে জল নিলে কি আরো বেশী উৎপাদন হয়? কাজেই এখানে দেখা যাচ্ছে যে ট্যাক্সের ক্ষেত্রে একটা বৈষম্য রয়েছে। এই বৈষম্য কেন থাকবে? আপনারা তো বিপ্লবী সরকার, আপনাদের থেকে যখন সকলেই জল নিচ্ছে তখন রেটের মধ্যে একটা ইউনিফরমিটি আনুন। কিন্তু সেটা আপনারা আনছেন না। সেখানে আপনারা ব্যর্থ হয়েছেন। আজকে যে চাষী মেজর ইরিগেশান থেকে জল নিচ্ছে তারা মার খাচ্ছে। এটা কেন হবে? আর একটা কথা হচ্ছে, জল নিতে গিয়ে দেখা যাচ্ছে যে পাশের এলাকায় জল পাচ্ছে কিন্তু যে জমির উপর দিয়ে যাচ্ছে সেই জমিতে জল পাচ্ছে না।

এগুলি যদি মেনটিনেন্স ঠিকমত হত, ক্ষুদ্র সেচ দপ্তর এগুলিকে যদি সুপারভিসন করতো তাহলে অনেক কিছু সুবিধা হয়ে যেত। তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন, আপনি টাকা বিভিন্ন জেলা পরিষদকে দিচ্ছেন, অন্য কাউকে যে কোন কারণেই হোক দিচ্ছেন, দিন, কিন্তু সুপারভিশনের ব্যবস্থা করুন। দপ্তর থেকে টাকা দিচ্ছেন, আর সেই টাকা নয়ছয় হচ্ছে, সেই টাকা ইউটিলাইজ হচ্ছে না। সেটা কিছু একটা দেখিয়ে খরচ হয়ে যায়। তাই আপনাকে সেটা দেখার জন্য অনুরোধ করছি। আর একটি জিনিস হচ্ছে, ক্ষুদ্র সেচ দপ্তরের অধীন যে সমস্ত নদী-নালাগুলি আছে, সেগুলি দেখার জন্য মহকুমায় নিযুক্ত অফিসার আছেন। তারা কিন্তু সেগুলি দেখেন না। ফলে বন্যার সময় দেখা যায় বাঁধগুলি ভেঙ্গে গিয়ে ঘরবাড়ী সব ভাসিয়ে নিয়ে গেছে। তখন কিছু হৈচৈ হল, ছবি উঠল। লোক বাড়ী ছাড়া, গৃহহারা হয়ে রাস্তায় পড়ে থাকল। সেই সমস্ত সুপারভিসন, [illegible] কর্মকর্তারা একটু নড়ে চড়ে বসল। বহু বাঁধ আছে যেখানে ফাটল ধরার সাথে সাথে মেরামত করলে বন্যা রোধ করা যেতে পারে। আপনি যেহেতু বোরো বাঁধগুলির মেনটেনেন্স করতে পারেন নি সেহেতু আপনার বাজেট বরাদ্দ দাবী করার কোন যুক্তিসংগত কারণ নেই। সেই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনারা মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি, আপনি ক্ষুদ্র সেচ দপ্তর থেকে যে টাকাগুলি বিভিন্ন দপ্তরকে দেবেন সেগুলি ঠিকমত ইউটিলাইজ হচ্ছে কিনা তার তদারকি করার ব্যবস্থা করুন। যেহেতু আপনি তদারকির ব্যবস্থা করতে পারেন নি, সেই জন্য ক্ষুদ্র দপ্তরের টাকা নিয়ে নয় ছয় হচ্ছে। তাই আমি ব্যয় বরাদ্দ দাবীর বিরোধীতা করছি।

**[4.20 – 4.30 p.m.]**

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপিত করেছেন আমি তাকে পরিপূর্ণভাবে সমর্থন করে দু একটি কথা বলতে চাই। একটি সরকারের শ্রেণী চরিত্র শুরু হয় তার সেচ নীতি, জল বন্টন নীতি, ভূমি সংরক্ষণ নীতি ইত্যাদির মধ্য দিয়ে। বৃটিশ উপনিবেশগুলি বৃটিশ সরকারের সামন্ত শ্রেণীর উপর নির্ভরশীল বলে তাদের সেচ নীতিতে সামন্ত নীতির সুবিধাই রয়ে গেছে এবং সামন্ত নীতির দ্বারাই এগুলি রচিত হয়। কংগ্রেস সরকারের আমলে, কি রাজ্য কি কেন্দ্র সেই ধারাই অনুসরণ করা হয়েছে। অর্থাৎ ভূমি সংস্কার যখন হয়নি তখন সেই সামন্তদের হাতেই ভূমি ছিল, কৃষকদের স্বার্থে ভূমি সংস্কার হয়নি। তাই আমরা দেখছি সেচের যা কিছু কাজ হয়েছে, তার সমস্ত ফয়দা ফসল সামন্তরাই তুলে নিয়েছে। কিন্তু বামফ্রন্ট সরকার যখন১৯৭৭ সালে ক্ষমতায় এল তখন দেখা গেল যে তারা গণমুখী সেচ ব্যবস্থা প্রবর্তন করলেন। বড় বড় সেচ ব্যবস্থা রচিত হয়েছে, ঠিক কথা। কিন্তু এই বড় বড় সেচ ব্যবস্থা কংগ্রেস আমলে কংগ্রেস দল পরিচালিত সরকারের নিজস্ব স্বার্থে রচনা করেছিলেন। পাঞ্জাবের এই জল সমস্যা পাঞ্জাবে জটিলতা সৃষ্টির অন্যতম কারণ। তারা বিপাশা, তাপ্তী নদীর জল সুষ্ঠ বন্টন করে দিয়ে এই সমস্যার সমাধান করতে পারতেন। কিন্তু ফয়দা লুঠবার জন্য এটা করেছেন। এটা একটা উদাহরণ মাত্র। আমি এই কথা বলতে চাই, বামফ্রন্ট সরকার ক্ষুদ্র সেচ ব্যবস্থা করে যে কৃষি নীতি রচনা করেছেন কংগ্রেস আমলে সেই ব্যবস্থা ছিল না। এতেই বোঝা যায় ওরা ক্ষুদ্র সেচের উপর কতখানি গুরুত্ব দিয়েছিলেন। ১৯৮২/৮৩ সালে খরা ছিল। দেখা গেল কি? এই ক্ষুদ্র সেচ ব্যবস্থার দ্বারা আমরা সেই ভেঙ্গে পড়া অর্থনীতিকে চাঙ্গা করে তুলেছি। আমরা ক্ষুদ্র প্রান্তিক চাষী, গরীব চাষীদের কাছে জল পৌঁছে দেবার ব্যবস্থা করেছি। পুষ্করিণী, মাঠ, নদী-নালাগুলি খনন করে তাদের কাছে জল পৌঁছে দেওয়া হয়েছে। তার ফলে দেখা গেল ১৯৮২/৮৩ সালে খরা সত্ত্বেও ৫২ লক্ষ টন থেকে ৫৮ লক্ষ টনের মত খাদ্য উৎপাদন হয়েছে। পরবর্তীকালে সেই উৎপাদন আরো বেড়েছে। বর্তমানে ৮৫ লক্ষ টন থেকে বেড়ে ৯০/৯২ লক্ষ টনের মত খাদ্য উৎপাদন হয়েছে। দেখা যাচ্ছে ধীরে ধীরে উৎপাদনের মাত্র বেড়ে

গেছে। ক্ষুদ্র সেচ দপ্তরের ইনটেনসিফাই কাজের জন্য এবং এটাই আমাদের নীতি বুঝতে হবে। আমরা দেখছি কংগ্রেস আমলে ক্ষুদ্র, মাঝারি এবং বৃহৎ এই তিনটি মিলিয়ে মোট জমির শতকরা ১৫ ভাগ জমি জল পেত। ১৯৫০/৫১ সাল থেকে ১৯৭৫/৭৬ সাল পর্যন্ত এই অবস্থা ছিল। আর ১৯৭৪/৭৫ সাল থেকে শুরু করে ১৯৮৩/৮৪ সাল পর্যন্ত হিসাবে দেখা যাচ্ছে শতকরা ৩৫ ভাগ জমিতে আমরা সেচের জল পৌঁছে দিতে পেরেছি।

অর্থাৎ দেখা যাচ্ছে, ১৯৫০/৫১ সালে মোট আবাদি জমির ১৫ ভাগ জলসেচের ব্যবস্থা ছিল সেটা ১৯৭৬/৭৭ সাল পর্যন্ত কংগ্রেস আমলে বেড়ে হয়েছে ২০ ভাগ। তার মানে ২৭ বছরে মাত্র ৫ ভাগ জমি বেড়েছে। আর আমাদের আমলে ১৯৭৭ সাল থেকে ১৯৮৩-৮৪ সাল পর্যন্ত এই ৭ বছরে সেটা বেড়ে হয়েছে ৩৫ ভাগ। অর্থাৎ মাত্র ৭ বছরে আমরা ১৫ ভাগ বৃদ্ধি করতে পেরেছি। এটা নিশ্চয় কম কৃতিত্বের ব্যাপার নয়, এটা ওঁরা কল্পনাও করতে পারবেন না। তারপর ভূগর্ভস্থ এবং ভূপৃষ্ঠস্থ জলের ব্যবহারও আমরা বাড়িয়েছি। ১৯৮১ সাল থেকে ১৯৮২/৮৩ সাল পর্যন্ত যেখানে এই জলের ব্যবহারের ক্ষেত্রে মোট জমির পরিমান ছিল ৩০.১৬ হাজার হেক্টর সেখানে সেটা বেড়ে হয়েছে ৫৫.৮০ হাজার হেক্টর। বামফ্রন্ট সরকার প্রথম ৪ বছরে অতিরিক্ত ৩।। লক্ষ হেক্টর জমিতে সেচের সম্ভবনা সৃষ্টি করতে পেরেছেন। ১৯৮৪/৮৫ সালে ষষ্ঠ পরিকল্পনা শেষে সমস্ত ধরণের ক্ষুদ্র সেচ থেকে মোট ২০ লক্ষ হেক্টর জমিতে সেচ দেওয়া সম্ভব হয়েছে যা ১৯৭৬/৭৭ সালের তুলনায় ৬৪ শতাংশ বেশী। এটা সম্ভব হয়েছে কি করে? অনুকুলে বৃষ্টির জন্য এটা হয়েছে তা নয়, সেচ দপ্তরের নীতির কল্যাণেই এটা সম্ভব হয়েছে। আজকে আর ছোট ছোট চাষীদের মহাজনদের কাছে গিয়ে হাত পাততে হয়না। ভূমি সংস্কার হবার ফলে চাষী আজ জমি পেয়েছে, জমির পাট্টা পেয়েছে, বর্গাদার তার নাম রেকর্ড করতে পেরেছে এবং সেই সঙ্গে সঙ্গে ঐ ভূমি দপ্তর ও কৃষি দপ্তরের সঙ্গে হাত ধরাধরি করে ক্ষুদ্র সেচ দপ্তর তাদের কাছে জল পৌঁছে দিয়েছে। এতে গ্রামীণ অর্থনীতি চাঙ্গা হয়েছে, কৃষকদের আর মহাজনদের কাছে যেতে হচ্ছে না এবং সেইজন্যই কংগ্রেসীরা এতে ক্ষিপ্ত হচ্ছেন, তাই তাদের এত রাগ। আমি মাননীয় বিরোধীদলের সদস্যদের বলব, শুধুমাত্র বিরোধীতার জন্য বিরোধিতা না করে এবং ক্ষুদ্র সেচ দপ্তরের নিন্দা না করে বরং এই দপ্তরকে আরো কি ভাবে সক্রিয় করা যায় তার সাজেসান দিন এবং সে ব্যাপারে সহযোগিতা করুন। স্যার, আমি ক্ষুদ্র সেচ দপ্তরকে ধন্যবাদ দেব কারণ, পাহাড়ি এলাকার জন্য তারা একটি নতুন স্কীম চালু করার ব্যাপারটি খতিয়ে দেখছেন। সেখানে কনভেয়ার পাইপ দিয়ে স্প্রিংকলার ইরিগেশান সিস্টেমটা খতিয়ে দেখা হচ্ছে। তারপর ওয়াটার ইনভেষটিগেশান ডাইরেক্টরেট করা হয়েছে। কোন জেলায় ভূগর্ভস্থ জল কি পরিমানে আছে তার এক ব্যাপক মানচিত্র এই ওয়াটারে ইনভেষটিগেশান ডাইরেক্টরেট তৈরী করেছেন এবং তার ফলে সেচের একটা বিরাট সম্ভবনার সৃষ্টি হয়েছে। ভূগর্ভস্থ জল যাতে আরো বেশী বেশী করে ডিপ টিউবওয়েল এবং স্যালো টিউবওয়েলের মাধ্যমে চাষীদের কাছে পৌঁছে দেওয়া যায় তারজন্য সচেষ্ট হতে হবে। এক্ষেত্রে সাবমারসিবল পাম্বের সাহায্যও নেওয়া যেতে পারে। স্যার, ভূগর্ভস্থ জলের কথা আলোচনা করতে গিয়ে এর একটি সমস্যা সম্পর্কে কিছু বলা দরকার। দেখা যাচ্ছে, দিন দিন ভূগর্ভস্থ জলের স্তর নেমে যাচ্ছে ফলে গভীর ও অগভীর নলকূপে জল উঠছে না। স্যার, মায়ের বুকে স্তন্যধারা থাকলে তবেই তা সন্তানের জন্য উৎসারিত হয়। ঠিক তেমনি ভূগর্ভে জল থাকলেই তবেই তা ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েলের মাধ্যমে উপরে আসবে। ভূগর্ভে জল না থাকলে কোন টিউবওয়েলের মাধ্যমেই কাজ হবে না। কাজেই সবার্গে দেখা দরকার ভূগর্ভে পর্যাপ্ত পরিমাণে জল আছে কিনা। যদি তা না থাকে তাহলে ভূগর্ভে কি করে জল বাড়ানো যায় সেই চিন্তা করতে হবে। এক্ষেত্রে আমার সাজেসান হল, মালভূমি অঞ্চলের বনের বলয় তৈরী করতে হবে।

এক্ষেত্রে বন দপ্তরের সঙ্গে পূর্ণ সহযোগিতা করে বন সৃষ্টি করতে হবে। ষোড়শ শতাব্দি এবং অষ্টাদশ শতাব্দিতে এই পশ্চিমবাংলার মালভূমি অঞ্চলের প্রচুর বন ছিল ফলে প্রচুর বৃষ্টি হত, এখন বন কমে যাবার জন্য বৃষ্টির পরিমানও কমে গিয়েছে ফলে ভূগর্ভস্থ জলের স্তর নেমে গিয়েছে। কাজেই সর্বাগ্রে বনসৃষ্টির দিকে আমাদের নজর দিতে হবে। বন থাকলে বৃষ্টি আকর্ষণ করবে এবং তাতে ভূগর্ভস্থ মৃত্তিকা জলে রসসিক্ত হবে। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে সর্বাত্মক সাহায্যের হাত বাড়াতে হবে। স্যার, আজকে এ্যাটোমেটিক এনার্জির যুগে রাশিয়া তার সাইবেরিয়া অঞ্চলে মাটির নীচে হট হাউস করে বরফ গলিয়ে তার থেকে প্রচুর জল পাচ্ছে, আমরাও সেই রকম চেষ্টা করবো না কেন? আমাদের হিমালয় অঞ্চলেও প্রচুর বরফ রয়েছে এবং সেই বরফ থেকেই গঙ্গা, ব্রহ্মপুত্র প্রভৃতি নদীতে জলের স্রোত বইছে।

(Mr. Deputy Speaker took the Chair)

লীন্ পিরিয়ড আমরা জল পাই না, ফারাক্কা থেকে জল দেয় না, ফলে কলকাতা বন্দর মরে যাচ্ছে, এবং সেচের জন্যও জল পাচ্ছি না। এই অবস্থায় আমরা অজিত প্রসাদ জৈনের চেয়ারম্যানশীপে যে ইরিগেশন কমিশন হয়েছিল, সেই কমিশনের সুপারিশ অনুযায়ী হিমালয়ের তুষার শৃঙ্গে পারমানবিক শক্তি কেন্দ্র স্থাপন করে, সেখানে তাপ সৃষ্টি করে বরফ গলিয়ে যথেষ্ট জল পেতে পারি। ঐ কমিশন আরো সুপারিশ করেছিল যে, ব্রহ্মপুত্রের সঙ্গে গঙ্গা উপত্যকাকে সংযুক্ত করতে হবে এবং গঙ্গার সঙ্গে কাবেরীকে সংযুক্ত করতে হবে। ইন্টারভ্যালি ট্রান্সফার অফ্ ওয়াটার করতে হবে এবং ন্যাসনল ওয়াটার গ্রীড্ করতে হবে। আমি ময়নার মানুষ এবং মাননীয় মন্ত্রী মহাশয় আমার পাশের এলাকার মানুষ, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে আমাদের ঐ সমস্ত এলাকার মানুষের স্বার্থে ময়না, বেসিন স্কীম, ঘাটাল মাষ্টার প্ল্যান, তমলুক মাষ্টার প্ল্যান, সুবর্ণরেখা প্রকল্প রূপায়িত করতে অনুরোধ করছি।

(এই সময়ে লাল আলো জ্বলে ওঠে এবং মিঃ ডেপুটি স্পীকার শ্রী বেরাকে আসন গ্রহণ করতে বলেন।)

**[4.30 – 4.40 p.m.]**

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় ডেপুটি স্পীকার, মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রী যে বাজেট পেশ করেছেন সে বাজেটের আমি আপনার মাধ্যমে বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। আমি হাওড়ার মানুষ, আমি জানি বিগত ৭/৮ বছরে হাওড়ায় একটিও ডিপ টিউবওয়েল হয়নি। যদিও আমি জানি সেখানকার জন্য পাঁচটি ডীপ টিউবওয়েল স্যাংসান হয়েছিল, কিন্তু নিজেদের মধ্যে গন্ডগোল, গলদ, ঝগড়া থাকার ফলে একটিও হয়নি। স্থান নির্বাচন নিয়ে নিজেদের মধ্যে গন্ডগোল হয়েছে। আজকে ফারাক্কার জল আসার ফলে গঙ্গার জলে লবণের ভাগ কমেছে, সুতরাং গঙ্গার এই মিষ্টি জল বিভিন্ন খালের ভিতর দিয়ে নিয়ে গিয়ে হাওড়া জেলার ব্যাপক অঞ্চলে সেচের কাজে ব্যবহার করা যায়। সে জল রিভার লিফট্ করে জমিতে দেওয়া সম্ভব। যখন মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন ডীপ টিউবওয়েল করার মত তাঁর টাকা নেই, তখন তিনি কম খরচে রিভার লিফটের মাধ্যমে যদি সেচের ব্যবস্থা করেন তাহলে অন্ততঃ ২০ কিলোমিটার দীর্ঘ জমিতে সেচের ব্যবস্থা করা সম্ভব হবে। ৩ লক্ষ টাকা খরচ করে উলুঘাটা বোরো বাঁধ করা হয়েছিল, তার ফলে ২০ কিলোমিটার দীর্ঘ জমিতে ভাল ফসল হয়েছিল এবং এখনো সে সমস্ত জমি জল পাচ্ছে। আমি আশা করব আগামী বছর আবার ৪০/৫০ হাজার টাকা খরচ করে মাননীয় মন্ত্রী মহাশয় ঐ বাঁধটি তৈরী করবেন, তাহলে হাওড়ার মানুষ বর্তমানে যে সুবিধা পাচ্ছে, আগামী বছরেও সেই সুবিধা পাবে এবং ফসল ফলাতে পারবে।

আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে, আপনার বিভাগ যে টিউবওয়েল গুলির স্যাংসন করেছিল তার ৩০পারসেন্ট ও করতে পারেনি। আমরা দেখেছি ক্ষুদ্র সেচের জন্য বিশ্ব ব্যাঙ্কের কাজ থেকে পশ্চিমবঙ্গ ১৫০ কোটি পেয়েছে এবং ১২.০০ গভীর নলকূপ করার জন্য ও অন্যান্য কাজের জন্য আরো ১০০ কোটি টাকা পেয়েছে। মোট ২৫০ কোটি টাকা পেয়েছে। ঐ টাকার সমস্ত কাজ ১৯৮৭ সালের মধ্যে শেষ করতে হবে। যদি ঐ সময়ের মধ্যে শেষ করা সম্ভব না হয়, যদি খরচ করতে না পারেন, তাহলে কি বিশ্ব ব্যাঙ্কের টাকা ফেরত চলে যাবে? আমরা দেখছি ১৯৮৪-৮৫ সালের জন্য ক্ষুদ্র সেচ দপ্তরের বিভিন্ন কাজের জন্য ১৭ কোটি টাকার বরাদ্দ ছিল, কিন্তু মাত্র ৫ কোটি টাকা এই দপ্তর খরচ করতে পেরেছে। অতএব আমরা দেখছি এই দপ্তরে কাজ করার জন্য টাকা অভাব হচ্ছে না। কিন্তু এই বিভাগের ভেতরের পরিবেশ এতই খারাপ যে, অফিসারদের সঙ্গে মন্ত্রী মহাশয়ের মনোমালিন্য পর্যন্ত চলছে। মন্ত্রী মহাশয় দলীয় স্বার্থে নিজের ইচ্ছে মত কাজ করছেন। ফলে টাকার অভাব না থাকা সত্ত্বেও কাজ সুষ্ঠভাবে হচ্ছে না। মাননীয় মন্ত্রী কানাইবাবুকে আমি একটু ভাল করে শুনতে বলছি, তাঁর ডিপার্টমেন্ট দুর্নীতিতে ভরে গেছে। [* * *] নামে জনৈক সুপারিনটেন্ড ইঞ্জিনীয়ার আছেন, তাঁকে মাননীয় মন্ত্রী নিজের ব্যাক্তিগত স্বার্থে ব্যবহার করছেন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** নাম করবেন না, নাম বাদ যাবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** মন্ত্রী মহাশয়ের বিভাগে একজন সুপারিনটেন্ডিং ইঞ্জিনীয়ার ৫০ লক্ষ টাকা হোস্ পাইপ বেআইনীভাবে কিনেছেন সিঙ্গল টেন্ডারে। আজকে এই বিভাগ দুর্নীতির চরম অবস্থায় গিয়ে পৌঁছেছে। এই অফিসারের বিরুদ্ধে ভিজিলেন্স পর্যন্ত হয়েছে।

ঐ অফিসারের বিরুদ্ধে কোর্ট ঘর করে তার চাকরী বজায় রাখতে হয়েছে। উনি একজন কনফার্ম একজিকিউটিভ ইঞ্জিনীয়ার নন তবুও তাকে সুপারইনটেন্ডিং ইঞ্জিনিয়ার করে রাখা হয়েছে। তিনিই প্রাকটিক্যালি আপনাকে কনট্রোল করছেন। এই ভদ্রলোকের বিরুদ্ধে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট থাকা সত্ত্বেও আপনি চীফ মিনিষ্টারের কাছে গিয়েছিলেন তাঁকে চীফ ইঞ্জিনীয়ার করবার জন্য। কিন্তু চীফ্ মিনিষ্টার বুদ্ধিমান মানুষ, তিনি যদিও মন্ত্রীদের কথা শুনে কাজ করেন, কিন্তু এক্ষেত্রে চীফ্ মিনিষ্টার বুঝতে পেরেছিলেন তাই বলেছিলেন ফাইলটি রেখে দিয়ে যান আমি পরে দেখবো। কিন্তু উনি তাঁকে চীফ্ ইঞ্জিনীয়ার করেন নি। আপনি এই রকম একটা মানুষকে চীফ্ ইঞ্জিনীয়ার করবার জন্য ব্যস্ত হয়ে পড়েছেন কেন? আজকে লোকের অভাবে ডীপটিউপওয়েলগুলি অকেজো হয়ে পড়ে আছে। আপনার দপ্তরে হাজার হাজার পোষ্ট খালি থাকা সত্ত্বেও আপনি লোক নিচ্ছেন না। ফলে বিভিন্ন জায়গায় ডীপ টিউ বওয়েল এবং সেচের কাজ ব্যাহত হচ্ছে। আপনার মনোমত লোক নেওয়া হচ্ছে না বলে আপনি পোষ্ট গুলি খালি ফেলে রেখেছেন। কো অর্ডিনেশান কমিটির কৃষি কারিগরি সংস্থা আপনার উপর বিরক্ত হয়ে গেছে। সেখানে এমন একটা স্টেজ এসেছে যে ইনটারভিউ পর্যন্ত বন্ধ হয়ে গেছে। আপনার ব্যাক্তিগত মানুষকে নেওয়া হচ্ছে না বলে ইন্টারভিউ পর্যন্ত বন্ধ করে দিয়েছে। ফলে টিউবওয়েল চালু হচ্ছে না। টাকার বিনিময়ে আপনার ডির্পাটমেন্টে ট্রান্সফার অর্ডার পর্যন্ত হচ্ছে। দুর্ণীতি পরায়ন যে সমস্ত অফিসাররা আছেন তাঁরা হেড-কোয়ার্টার কলকাতায় চলে আসেন, দিনের পর দিন এখানে থেকে আপনার সঙ্গে সলাপরামর্শ করেন। দেখা যাচ্ছে আপনি এদেরকে সম্পূর্ণভাবে এনকারেজ করছেন। তাঁরা এখানে দিনের পর দিন থাকার জন্য ইরিগেসান অর্থাৎ মাইনর ইরিগেসানের কাজ উঠে যাবার মুখে, নতুন সেচের ব্যবস্থা সৃষ্টি হচ্ছে না। এরফলে যে কোন মুর্হূত্তে গভীর নলকূপ এবং সেচ প্রকল্পের ব্যবস্থা ভেঙে পড়বে। এরপর গাড়ীর কথায় আসি। আপনি নিশ্চয়ই গাড়ী পাবেন,

Note * - Expunged as ordered by the Chair.

কারণ গাড়ী পাওয়াটা স্বাভাবিক, এতে দোষের কিছু নেই। কিন্তু প্রাইভেট সেক্রেটারী থেকে আরম্ভ করে অন্যান্য চামচাদের ৫ খানা গাড়ীর কি দরকার তা আমি জানি না। মাইনর ইরিগেসান করপোরেশন থেকে ২ খানা গাড়ী নেওয়া হয়েছে, সুইড থেকে ১টি গাড়ী, এ্যগ্রো ইনডাসট্রিস থেকে ১টি গাড়ী, এগ্রিকালচারাল ইঞ্জিনিয়ারিং থেকে ১টি গাড়ী নিয়েছেন। সরকারী খরচে ৫টি গাড়ী দিনের পর দিন চলছে। মন্ত্রী মহাশয়ের প্রাইভেট সেক্রেটারী, পারসোন্যাল সেক্রেটারী এবং চামচারা সরকারী খরচে এতগুলি গাড়ী চালাচ্ছেন। আপনি এ ব্যাপারে জবাব দেবেন আশা করি। হোস পাইপের কথা আমি আগেই বলেছি। ৫০ লক্ষ টাকার হোস পাইপ কিনে রেখে দিয়েছেন। এগুলি একটা সেকটারে পড়ে আছে। যা আপনার রিকুইজিসান তার থেকে বেশী হোস পাইপ কিনেছেন, এগুলি একটা সেকটারে পড়ে নষ্ট হচ্ছে। এছাড়া একবার ঐ চীফ্ ইঞ্জিনিয়ার সুপারইনটেনডিং ইঞ্জিনীয়ারের বিরুদ্ধে নোট পর্যন্ত দিয়েছিলেন। যদি প্রয়োজন হয় আমি সেই নোটের কপি মাননীয় সদস্যদের দিতে পারি। সবশেষে আমি বলবো, হাওড়া শহরে ৫টি ডীপ-টিউওয়েল সাংসান হওয়া সত্বেও আজ পর্যন্ত একজিকিউট করলেন না। জলের সমস্যার হাত থেকে হাওড়াকে বাঁচাবার জন্য আমি একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই, গঙ্গা দিয়ে ফরাককা ব্যারেজের যে জল আসছে সেই জলে নোনার ভাগ কম, সেই জল যদি ব্যবহার করেন রিভার লিফটের মাধ্যমে তাহলে হাওড়া শহর ফসলে পরিপূর্ণ হয়ে যাবে। এমনিতেই হাওড়ার মাটিতে জল পড়লে ফসল খুব ভাল হয়। হাওড়া জমি ৩ ফসলা জমি। আপনি যদি এই জল তুলে চাষের কাজে লাগান তাহলে হাওড়া শহরের গ্রাম গঞ্জ ফসলে ভরে যাবে। এই কথা বলে এই বাজেটের বিরোধীতা করে আমরা বক্তব্য শেষ করছি।

**[4.40 – 4.50 p.m.]**

**শ্রী সাত্ত্বিক কুমার রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্র সেচ বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে আমি সমর্থন করে দু-একটি কথা বলব। যদিও দপ্তরটি ক্ষুদ্র সেচ কিন্তু এর দায়িত্ব অনেক। পশ্চিমবঙ্গের অর্থনৈতিক উন্নয়নের কাজে এর গুরুত্বটা খুব বেশী। আমি এতক্ষণ বিরোধীপক্ষের সদস্যদের কথা শুনছিলাম, মাননীয় সদস্য মান্নান সাহেব বলেছেন গমের উৎপাদন কম হচ্ছে, লাভজনক হচ্ছে না, সেচ হচ্ছে না বলে। কিন্তু ঘটনাটা তা নয়, আজকাল গমে এত খরচ হচ্ছে যে চাষীরা তাতে বিশেষ লাভ পাচ্ছে না, গমের থেকে সরষেতে বেশী লাভ হচ্ছে, যার জন্য তারা সরষের চাষ করছে। গমে বেশী মজুরী লাগে, খরচটা বেশী হয়, কিন্তু প্রকৃতপক্ষে ওঁরা যে জলের জন্য গম চাষ হচ্ছেনা বলছেন এটা ঠিক নয়। আর যে বলছেন জেলা পরষদে কংগ্রেস বোর্ড টাকা পয়সা পায় না, আমি তো শুনে আশ্চর্য্য হয়ে যাচ্ছি, পঞ্চায়েতে ওনারাই তো পূর্বে এসেছেন আমরা তো পরে এসেছি। আমাদের জেলায় জেলাপরিষদে যে টাকাটা আসে প্রত্যিটা ব্লকে আমরা সমহারে বন্টন করে দিই। আমরা তো মেম্বার, উনিওতো মেম্বার তাহলে উনি প্রতিবাদ করুন। এটা তো বিধানসভায় আনার কোন যুক্তি নেই। আর মাননীয় সদস্য অম্বিকা বাবু যেটা বললেন যে অনেক টাকার হোস পাইপ কেনা আছে, অম্বিকা বাবুর জানা দরকার, তাঁর অভিজ্ঞতা নেই, কারণ এই সমস্ত আর. এল. আই, অর্থাৎ আর. এল. আই. স্কীম করতে গেলে একটা হোস পাইপ বড় জোর এক বছর চলে। আমরা বীরভূম জেলায় এমন অবস্থা দেখেছি যে হোসপাইপের উপর হয়ত রাবার টেপ দিয়ে চালাচ্ছে অথবা এঁটেল মাটি দিয়ে চালাচ্ছে। ওটা পার্মামেন্ট জিনিষ নয়, প্রতি বছর হোসপাইপ বদলাতে হয়। এটা জানা দরকার, এর জন্য যে বলছেন বেশী টাকা লাগছে সেটা ঠিক নয়। মাননীয় মন্ত্রী মহাশয় যে বরাদ্দ পেশ করেছেন এ সম্বন্ধে আমার দু-চারটি কথা আছে। আমি গতবারেও আপনাকে বলেছিলাম, এবারেও বলছি, যে সমস্ত ডিপ টিউবওয়েল আছে সেগুলি ঠিক প্রপারলি মেনটেননস হচ্ছে না। আপনি দেখুন, ওনারা বললেন যে ওনারা কংগ্রেস আমলে অনেক ডিপ

টিউওয়েল ইত্যাদি করেছেন, আপনার ঘাড়ে বোঝা চাপিয়ে দিয়েছেন। সস্তায় রাজনীতি করতে গিয়ে ১০টি জায়গায় পাম্প বসিয়ে দিলেন, পাম্প হাউস হল না, মেকানিকস নেই, তাদের চৌকিদারের কোয়ার্টার্স হল না, চুরি হয়ে গেল এটা হতে পারে, এর জন্য আপনাকে গতবারেও বলেছি এবং এবারও বলছি, যদি সুষ্ঠুভাবে জলের অপচয় কম করতে হয় তাহলে প্রথমেই যে হোসপাইপগুলি ফুটো ফাটা হয়ে গেছে সেগুলি আগে বদলান। তারপর আপনার অভিজ্ঞ ইঞ্জিনিয়ার এই সমস্ত জায়গায় যারা ডিপ টিউবওয়েল করেছে উত্তরপ্রদেশ, পাঞ্জাব তাদের কাছে একটা টীম পাঠান। আমর মনে হয় আণ্ডার গ্রাউনড পাইপ লাইন করলে জলের অপচয় বেশী হয়। এক জায়গার লীক সারতে গেলে ১০ জায়গা থেকে জল বেরিয়ে যায়। যদি গোল্‌লাইন সে আউট করা হয় তাহলে জলের অপচয় বেশী হয় না। আমি নিজে পাঞ্জাবে গিয়ে দেখে এসেছি। ওরা কিন্তু গোল্‌লাইন পছন্দ করে, আনডার গ্রাউণ্ড লাইনিং পছন্দ করে না। আপনি জলের অপচয় যদি বন্ধ কবতে না পারেন আপনি যত ডিপ টিউবওয়েল করুন, আই. এল. আই. করুন কোন সমস্যার সমাধান হবে না। তাই আমি বলছি আপনি এগুলি বিশেষ ভাবে দেখুন, সবচেয়ে বিপদ কোথায় হয়েছে জানেন, এই সমস্ত পাইপ, পাম্প ডিপটিউবওয়েল যেখানে আছে সেখানে কোয়ার্টার্স নেই। আর আজকাল তো জানেন সবাই ডিউটি না করে পালিয়ে যায়। সুতরাং সবাই মার খাচ্ছে। আপনি পরিসংখ্যান নিয়ে দেখবেন তারা ডিউটিতে গেল, গিয়ে স্থানীয় চাষীদের সঙ্গে একটা আঁতাত করল, এবং চাষীদেরই এ ডিপ টিউবওয়েলে ষ্টাটার ফিট করে চালাতে বলল। ফলে দেখা গেল-হঠাৎ লো ভোল্টেজ হয়ে চালু মোটরগুলি জ্বলে গেল। কিন্তু একটা মোটর জ্বলে গিয়ে অনেক টাকার জিনিস নষ্ট হয়। কাজেই বাধ্যতামূলকভাবে অপারেটরদের সাইটে থাকতে হবে। এর ব্যবস্থা যদি না করতে পারেন, জল বণ্টনের ব্যবস্থা যদি না করতে পারেন, তাহলে কোনদিন আপনাদের এটা ভায়েবেল হবে না। আর. এল. আই স্কিমের দ্বারা খুব তাড়াতাড়ি ভাল ফল পাওয়া যায়, একটি পাম্প ৬০,০০০ গ্যালোন পার আওয়ার জল দিতে পারে। কাজেই আর. এল. আই স্কিমের উপর জোর দিন। বীরভূমের ময়ূরাক্ষীর জলে একটা বিরাট এরিয়া ইরিগেটেড হয়। কিন্তু যেসব মৌজাকে বৃষ্টির উপর নির্ভর করতে হয়, যেমন— খয়রাশোল, রাজনগর, যার কথা আগেও বহুবার জানিয়েছি—সেদিকটা দয়া করে দেখুন। এ-সম্পর্কে সিদ্ধেশ্বরের কথাও এক মেম্বার এখানে বলেছেন। এসব ক্ষেত্রেও আর. এল. আই-এর কথা চিন্তা করতে হবে। মাইনর ইরিগেশন কর্পোরেশনের একটি কথা টিউবওয়েল ইলাম বাজারে খারাপ হয়ে পড়ে আছে। আমি সেটা চেয়ারম্যানকে নিয়ে গিয়েও দেখিয়েছি, কিন্তু সেটা সারিয়ে দেবার ব্যবস্থা হোল না। আজকে পুরুলিয়ার অবস্থা কি? পুরুলিয়ার ক্ষেত্রে ডিপ টিউবওয়েল ফিট্ করছে না। আজকে ওখানে আপনি ইনভেস্ট করুন, কিন্তু সেক্ষেত্রে আমার সাজেসন হচ্ছে, সেখানে ডাগ ওয়েল করুন। পুরুলিয়ায় কংগ্রেস আমলে যে সমস্ত ডাগ ওয়েল তৈরী হয়েছিল তা থেকে সেচের জল দেওয়া যায় নি, এক ছটাক জমিতেও চাষ হয়নি। সুতরাং আজকে ওখানে ডাগ ওয়েল তৈরী করে পার্শিয়ান হুইল লাগাবার ব্যবস্থা করুন। এতে ইরিগেশন দিতে সুবিধা হবে। সবচেয়ে মুস্কিল হচ্ছে ষ্টোরের। আপনি উড়িষ্যা, বিহার বা পাঞ্জাবে যান, সেখানে সেন্ট্রাল ষ্টোর দেখতে পাবেন। কিন্তু এখানে একটি পাম্প খারাপ হলো তো ছুটতে হোল বোম্বেতে। সুতরাং ষ্টক-এর ক্ষেত্রে একটি সেন্ট্রাল ষ্টোর একান্ত দরকার। তবে সেগুলো কন্ট্রাক্টরের মাধ্যমে না করে সেন্ট্রাল ওয়ার্কসব উইথষ্টোর যদি করতে পারেন, তাহলেই কেবল সেটা ভায়াবেল হতে পারে, না হলে নয়। পাম্প, রিং ইত্যাদি ওভারহয়েলিং না করবার ফলে সময়ে চাষীরা জল পাচ্ছে না। সুতরাং প্রতি বছর মেশিনগুলি ওভারহয়েলিং করার ব্যবস্থা করুন। আজকে পশ্চিমবঙ্গে ৩০০০-এর মত ডিপ টিউবওয়েল আছে এবং ষ্টাফের জন্য সেখানে কোয়ার্টার আছে। যদি টিউবওয়েল পিছু ৬টি করে গাছ লাগান যায় তাহলে গাছের সংখ্যা অনেক বেড়ে যায়। এই স্কিমের কথা আমি গতবারও বলেছিলাম, কিন্তু দুঃখের বিষয়, একটি

জায়গাতেও সেটা দেখলাম না। আপনার ট্যাঙ্ক ইমপ্রুভমেন্ট ডিপার্টমেন্ট আছে। একটি বড় পুকুর কাটাতে গেলে ১০ হাজার টাকাতেও সেই কাজ হয় না। সুতরাং এক্ষেত্রে আর. এল. ই. জি. পি. স্কিমে ছোট ছোট ট্যাঙ্ক করুন। আজকে পাম্পসেটের ব্যাপারে ব্যাঙ্কে ভীষণ দুর্নীতি হচ্ছে। ব্যাঙ্ক ঐ ক্ষেত্রে টাকা দিলেও পাম্প সেট দিতে দেরী করেন। সুতরাং এর জন্য আমি বলবো আপনার যে কো-অপারেটিভ সেকসান আছে তাঁরা যেন সমস্ত পাম্প সেট চাষীদের কাছে পৌঁছে দেন তার ব্যবস্থা করুন। এই পাম্প সেটের জন্য ১ বছর গ্যারান্টি দিতে হবে এবং পাম্প সেট চালানোর ব্যাপারে একটা ট্রেনিং-এর ব্যবস্থা করা দরকার। এই কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[4.50 – 5.00 p.m.]**

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৫৩ নম্বর ডিমাণ্ডের অধীনে সুন্দরবন ডেভেলমেন্ট-এর যে বাজেট পেস করা হয়েছে তার উপর কয়েকটা কথা বলতে চাই। কারণ সুন্দরবন এলাকার আমি নির্বাচিত প্রতিনিধি এবং সুন্দরবন এলাকায় আমার বাড়ি। এই সম্পর্কে আমি দু-একটা কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুন্দরবন এলাকা সমস্যা জর্জরিত এলাকা। এই এলাকা অর্থনৈতিক দিক থেকে অনগ্রসর। পশ্চিমবাংলায় যে সমস্ত এলাকা অর্থনৈতিক দিক থেকে অনুন্নত তার মধ্যে সুন্দরবন এলাকা হচ্ছে অন্যতম। শুধু মাত্র এটা অনগ্রসর এলাকা নয়, এখানকার বেশীর ভাগ মানুষ দরিদ্র সীমার নীচে বাস করে। এখানে কোন যোগাযোগ ব্যবস্থা নেই। এটা একটা নদী বেষ্টিত এলাকা। প্রায় প্রতিটি গ্রামপঞ্চায়েতের চারিদিকে নদী এবং সেই নদী লোনা জলে ভরা। এই লোনা জল প্রতি বছর সুন্দরবনের বিস্তীর্ণ এলাকা, কোন বছর জলোচ্ছাস কোন বছর বন্যা হয়ে বাঁধ ভেঙ্গে হাজার হাজার একর জমির ফসল নষ্ট করে দেয়। সাধারণ মানুষের জীবনে বিপর্যস্থ করে তোলে। লেখাপড়ার সুযোগ-সুবিধা এখানে নেই। এখানে একদিকে যেমন শতকরা ৭৫ ভাগ মানুষ দরিদ্র সীমার নিচে বাস করে অপর দিকে লেখাপড়ার সুযোগ-সুবিধা নেই। এই অবস্থার জন্য সুন্দরবনের উন্নয়ন করবার জন্য সুন্দরবন উন্নয়ন পর্ষদ তৈরী হয়েছে। এই রকম একটা সমস্যার মোকাবেলা করবার জন্য, এখানকার অর্থনৈতিক উন্নয়ন ঘটানোর জন্য, এখানকার মানুষের জীবন-জীবিকার মান উন্নত করার জন্য, এখানকার যোগাযোগ ব্যবস্থার উন্নতি ঘটানোর জন্য যে অর্থের প্রয়োজন সেটা করা হয় নি। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় মাত্র ৫ কোটি ১০ লক্ষ টাকা এই রকম অনগ্রসর এলাকার উন্নয়নের জন্য বরাদ্দ করা হয়েছে। সমুদ্রে পাদ্যার্ঘের মতো অবস্থা। এখানে উন্নয়নের জন্য যে সমস্ত প্রকল্পের কথা মানননী মন্ত্রী মহাশয় উৎখাপন করেছেন সেই গুলি প্রয়োজনের তুলনায় অতি নগন্য। আমি বিশ্বাস করি এই প্রকল্পের মাধ্যমে সুন্দরবনের উন্নয়ন হবে না। আমি সেখানে কাজ দেখেছি। কিন্তু ইঁট রাস্তায় বসানো হয়েছে, কয়েকটা খাল কাটা হয়েছে, দু-এক জায়গায় স্লুইজ গেট করে দেওয়া হয়েছে এবং কয়েকটি পুকুর কেটে দেওয়া হয়েছে, এই দিয়ে তো এলাকার সামগ্রিক উন্নয়ন হয় না। আপনারা যদি অনুন্নত এলাকার উন্নয়ন চান তাহলে এত সামান্য টাকা বরাদ্দ করেছেন কেন? ১৫টি থানা নিয়ে সুন্দরবন উন্নয়ন পর্ষদ গঠিত। যদিও এম. এল. এ হিসাবে আমি এই বোর্ডের সদস্য আছি, আমি দেখেছি যে কাজ গুলি হচ্ছে তাতে অযথা টাকা খরচ করা হচ্ছে। রাস্তায় ইঁট পাতা বলুন, স্লুইস গেট তৈরী করাই বলুন, বাঁধ তৈরী করাই বলুন আর কালভাট নির্মাণ করাই বলুন এই যে সমস্ত কাজ গুলি করা হচ্ছে এই গুলি বিশ্লেষণ করে দেখলে দেখা যাবে সমস্ত কাজ কনট্রাকটারের মাধ্যমে করা হচ্ছে। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় যত সামান্য টাকা দিয়ে কিছু করার চেষ্টা করছেন। কিন্তু সেই অর্থের সিংহভাগ চলে যাচ্ছে কনট্রাকটারদের পেছনে। আমাদের অভিজ্ঞতা হ'ল সমস্ত কাজ এইভাবে হচ্ছে। সুন্দরবন উন্নয়নের জন্য যে কাজ গুলি করা হচ্ছে কনট্রাকটাররা সেখানে অতি

নিম্নমানের ইঁট ব্যবহার করছে। এই ব্যাপারে প্রতিবাদ করা হয়েছে, কোন ফল হয় নি। এইসব অভিযোগ নিয়ে আমরা সদস্যরা একজিকিউটিভ ইনজিনিয়ার এর কাছে গিয়েছি, ডি.এম-এর কাছে গিয়েছি। কিন্তু ফিরে এসে দেখা যায় যথা পূর্বং তথা পরং। সেখানে নিম্ন মানের ইঁট দিয়ে কাজ করে তারা চলে যাচ্ছে এবং যথারীতি তাদের বিলও পেমেন্ট হয়ে যাচ্ছে। কিছু কিছু জায়গায় স্লুইস গেট তৈরী করা হয়েছে ঠিকই, কিন্তু প্রয়োজনের তুলনায় তা নগন্য। আমার নির্বাচনী এলাকায় এবং পার্শ্ববর্তী এলাকাগুলিতে আমি দেখেছি একজিকিউটিভ্ ইনজিনিয়াররা আমাকে কয়েকটি স্লুইস গেট দেখাতে নিয়ে গিয়েছিলেন, সেগুলি অত্যন্ত নিম্নমানের বলে আমার মনে হয়েছে। সুন্দরবন উন্নয়ন পর্ষদের বিস্তীর্ণ এলাকা নদীবহুল এলাকা। এই এলাকাগুলি আজও যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে আছে। এখানে যে কাজগুলো হচ্ছে, তা উপযুক্ত তদারকি করবার জন্য যে ইনফ্রাষ্ট্রাকচার এবং মেসিনারী থাকার দরকার, সেটার অভাব থাকছে আমরা লক্ষ্য করছি। ইরিগেশানের ইঞ্জিনিয়াররা স্লুইস গেট তৈরী করছে, তাদের এ্যাসিষ্ট্যান্ট ইঞ্জিনিয়াররা কনটিনিউয়াসলি বিভিন্ন এলাকায় ঘুরে ঘুরে কাজ তদারকি করতে পারছেন না। আবার সাব-ডিভিসন গুলোতে ঐ দপ্তরের যে ইঞ্জিনিয়াররা আছেন, তাঁরা যোগাযোগ ব্যবস্থা ভাল না থাকার ফলে বিভিন্ন এলাকায় তাঁদের কাজকর্ম করতে পারছেন না বা কাজের দিকে লক্ষ্য রাখা সম্ভব হচ্ছে না। এদিকে আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অপরদিকে আমি বলতে চাই যে আমাদের মাননীয় রাষ্ট্রমন্ত্রী এখানে আছেন, তিনি করিতকর্মা লোক। অনেক এলাকায় তিনি নিজে কাজ দেখতে যান। আমার কুলতলী থানার মধ্যে গুড়গুড়ি যায়, কংক্রিটের একটি জেটি নির্মাণের ব্যাপারে আমি একটি প্রস্তাব দিয়েছিলাম যে, ঐ এলাকা থেকে আরও গুরুত্বপূর্ণ একটি জায়গা আছে, যে জায়গা থেকে অনেক বেশী লোক যাতায়াত করে থাকেন। সেই জায়গায় স্থানটি পরিবর্ত্তনের জন্য বলেছিলাম। তাঁরা তাঁদের ইঞ্জিনিয়ারদের সেখানে নিয়েও গিয়েছিলেন এবং ইনল্যাণ্ড ওয়াটার ট্রানস্পোর্ট দপ্তর থেকে তাঁদের কর্মকর্তাদের নিয়েও গিয়েছিলেন। ঠাকুরানি এবং মধ্য গুড়গুড়ির একদিকে মথুরাপুর এবং অপরদিকে কুলতলি। এই দুয়ের সংযোগস্থলে জেটিটি নির্মাণ করবার কথা ছিল। কিন্তু দেখলাম, মধ্যগুড়গুড়িতে কাজ শুরু হয়েছে। মাননীয় মন্ত্রীমহাশয় বলবেন, এটি কেন হল। রায়দীঘিতে একটা জেটি অনেকদিন আগেই তৈরী হয়েছে। এই এলাকায় হাজার হাজার মানুষ প্রতিদিন যাতাযাত করেন। সেখানে এমন একটা অবস্থা হয়েছে যে, যে কোন মুহূর্তে মানুষ পড়ে গিয়ে মারা যেতে পারেন। জলে ডুবে ইতিমধ্যে অনেকে মারা গেছেন। এটির উপর দিয়ে হাজার হাজার মানুষ জিনিসপত্র নিয়ে যাতায়াত করছেন। এ ব্যাপারে শুনতে পেলাম যে, সুন্দরবন উন্নয়ন পর্ষদ থেকে জেটেটি নতুন করে তৈরী করা হবে। কিন্তু আজ পর্যন্ত কিছুই করা হয় নি। আমার কুলতলী নির্বাচন কেন্দ্রের একদিকে মুনি নদী অপরদিকে ঠাকুরানি নদী, এরই মাঝখানে একটি খাল পলি পড়ে প্রায় মজে যাওয়ার অবস্থা। এই খাল দুই পারের মানুষেরই কাজে লাগে। এর উপর দিয়ে দৈনিক ৫/৭ শত নৌকা যাতায়াত করে। অথচ ঐ খালটি পলি পড়ে মজে গিয়েছে। বিস্তীর্ণ এলাকার সঙ্গে বড় বড় নদীগুলোর সংযোগ স্থাপনের ব্যাপারে আমি একটি প্রস্তাব দিয়েছিলাম। প্রয়োজনে বিভিন্ন নদীগুলোর সংস্কার সাধনও করা দরকার। সুন্দরবন উন্নয়ন পর্ষদের মধ্যে বিকাশকেন্দ্র গুলি আজও আছে। এদের কাজ হচ্ছে মূলতঃ বছরে একবার করে প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী ও গরীব চাষীদের মধ্যে কিছু নারকেল চারা বিলি করা এবং শীতের মরশুমে ঐ সমস্ত মানুষদের কিছু বীজ ও সার বিলি করা। এর দ্বারা লক্ষ লক্ষ গরীব প্রান্তিক ও গরীব চাষীদের বিরাট উন্নতি হয়ে যাবে, একথা আমি কখনই বিশ্বাস করি না। তবে প্রচেষ্টা চলছে। এটা যাতে নিয়ম মত এবং সময় মত প্রপারলি সার্ভে করবার ব্যবস্থা করতে পারেন, তারজন্য আশাকরি এই বিকাশ কেন্দ্রের মাধ্যমে আপনি করবেন। মাননীয় মন্ত্রীমহাশয় একেবারে শেষদিকে তাঁর বক্তৃতার মধ্যে বলেছেন ৩৩২টি বয়স্কদের স্বাক্ষরতার জন্য যে বিদ্যালয় আছে-তিনি এখানে বলেছেন যে, ২৫,৪৬০ জন এবং ৯,১২০ জন বয়স্ক নারী

স্বাক্ষরতা লাভ করেছে। এই ব্যাপারে আমার মনে হয় ফিগারটা ঠিক নয়। এটা কাগজে কলমে বলা হয়েছে মাত্র। কারণ এগুলো তো প্রায় সবই বন্ধ হয়ে গেছে। যেহেতু এখানে বেকাররা যুক্ত আছেন, সেজন্যই এটা রাখা হয়েছে। গতবারে মাননীয় মন্ত্রীমহাশয় বলেছিলেন বয়স্ক শিক্ষা কেন্দ্রের বিষয়টা শিক্ষা বিভাগের হাতে তুলে দেবেন।

এই বছরও আপনারা চেষ্টা চালিয়ে যাচ্ছেন, এইভাবে আর কতদিন চলবে? আপনি এই গুলি হয় ফ্যাংশানিং পজিশানে নিয়ে আসুন না হলে বন্ধ করে দিন অথবা শিক্ষা দপ্তরের হাতে দিয়ে দিন। যে বরাদ্দ এখানে পশ্চিমবঙ্গের সমস্যা জর্জরিত এলাকার জন্য দেওয়া হয়েছে তা খুবই সামান্য এবং সেটা যাতে ঠিকমত কাজে লাগান হয় সেই দিকে দৃষ্টি দেবেন। মাননীয় রাষ্ট্রমন্ত্রীর উপর আমাদের বিশ্বাস আছে, তিনি এই দিকে লক্ষ্য রাখবেন এবং দুর্নীতি মুক্তভাবে কাজ করবেন এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**[5.00 – 5.10 p.m.]**

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমাদের ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রীমহাশয় যে বাজেট বরাদ্দ এখানে রেখেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। এই ক্ষুদ্র সেচ দপ্তর বহুদিন অবহেলিত ছিল, মন্ত্রীমহাশয়ের কাছে আসার পরে এটির কিছু কাজ হচ্ছে, সেইজন্য আমি তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এর তিনটি জিনিষ আছে-একটি হচ্ছে ডিপ টিউবেল স্যালো টিউবেল, এবং রিভার লিফট্ ইরিগেশান। কিন্তু এর মধ্যে শেষটি দিয়ে সবচেয়ে বেশী জল পাওয়া যেতে পারে, নদী থেকে সবচেয়ে বেশী জল পাওয়া যেতে পারে, এর খরচা কম কিন্তু সবচেয়ে কম উদ্যোগ দেখা যায় এই ক্ষেত্রে। গঙ্গানদীর ধারে ধারে অনেকগুলি পাম্প বসানো যেতে পারে এই বিষয়ে যে উদ্যোগ নেওয়া উচিত ছিল সেই পরিমাণ উদ্যোগ পাচ্ছি না। জল নেওয়ার জন্য ডিপ টিউবেল, স্যালো টিউবেল ক্লাস্টার যে কোন জায়গায় বসানো যেতে পারে কিন্তু অনেক ক্ষেত্রে যখন এগুলি অকেজো বা বিকল হয়ে পড়ে তখন এগুলি মেরামত করবার লোক খুঁজে পাওয়া যায় না। এই আর. এল. আই. নদীর কাছাকাছি যে পাম্পগুলি বসানো আছে তার পার্টস প্রায় চুরি হয়ে যাচ্ছে। অনেক ক্ষেত্রে দেখা যায় নদীর জল খুব কম থাকে এবং অনেক দূর থেকে জল আনতে হয়। সেইজন্য এগ্রি মেকানিক, এগ্রি ইরিগেশান এবং মাইনর ইরিগেশান এই ৩টি জিনিষ মিলিয়ে কাজ চালানো হচ্ছে, এর উপর আবার জেলা পরিষদের টাকা আছে তারফলে চাষীরা এগ্রি ইরিগেশানের টাকা ঠিকমত পাচ্ছে না। ফলে মাইনর ইরিগেশানে লোকসান হচ্ছে। তারপরে আপনারা আবার জলের উপর কর বসিয়েছেন। চাষের ক্ষেত্রে জল যেটুকু পাওয়া যায় তাতে কর বসানোর ফলে চাষীদের খুব ক্ষতি হয়। এই মাইনর ইরিগেশান, এগ্রি ইরিগেশান ইত্যাদি সব এক জায়গায় সেট আপ যাতে করা যায় তারজন্য চেষ্টা করবেন। অফিসাররা অনেক জায়গায় যান না, আপনি আর এখান থেকে যে সব খবর পাবেন কি করে? ডিপ টিউবেল, লিফট্ ইরিগেশান বসানো হচ্ছে এতে খরচ বাড়ছে কিন্তু কাজের কাজ হচ্ছে না। যে পরিমাণ জল চাষের জন্য প্রয়োজন তার চেয়ে অনেক কম পরিমাণ জল পাচ্চে। এটা অত্যন্ত দুঃখের এবং ক্ষোভের কথা যে এই টপ হেভি অরগ্যানাইজেশান থেকে কাজ কিছু পাওয়া যায় না, সরকারের এই সংস্থা থেকে যেটুকু জল পাওয়া দরকার তার সামান্য মাত্র পাওয়া যাচ্ছে। তারপরে বাঁকুড়া জেলা খরা কবলিত, এখানে জলসেচের সেরকম কোন ব্যবস্থা করতে পারেন নি। আপনি মেদিনীপুরের লোক, এটাও খরার জায়গা তবে এখানে এস বাঁধ দেওয়া হয়েছে। এইসব খরা কবলিত এলাকায় যদি নালাগুলি আরো ভালোভাবে কাটান হয় এবং যদি আরো বাঁধ তৈরী করা যায় তাহলে জলসেচের কিছুটা ব্যবস্থা করা যায় কিন্তু এখানে এসব কিছুই হয় নি। বাঁকুড়া চাষযোগ্য জমি নয়, কিন্তু সেচের উপযুক্ত ব্যবস্থা নিলে এটাকেও চাষযোগ্য করা যেতো। আপনাদের

তো কোন দোষ নেই, আপনারা টাকা দিচ্ছেন কিন্তু সেই টাকা ঠিকমত কাজে লাগান হচ্ছে না। সুতরাং এইসব জায়গায় ডাগ ওয়েল যদি খোলা হয় তাহলে সেচের খুব উপকার হবে। পুকুরগুলির জন্য সরকার থেকে যে টাকা দেওয়া হয়েছে সেই টাকা খরচা হয়ে গেছে এবং অফিসাররা এই ব্যাপারে কোন দায়িত্ব নিচ্ছেন না। পুকুর করার জন্য যে ৩০ হাজার টাকা দেওয়া হয়েছিল সেগুলি কি কাজে লাগানো হল তার কোন চেকিং পর্যন্ত হোল না। তবে এখানে কিছু সেচের ব্যাপারে চেকিং হয়েছিল তারফলে ওয়াটার সোর্স খুব সামান্য বেড়েছে অর্থাৎ যতটুকু না বাড়লে নয় ততটুকু বেড়েছে। এগুলি কিভাবে করা যায় আপনি ভেবে-চিন্তে দেখবেন। করা খুব কঠিন, কারণ, সরষের মধ্যে ভূত থাকলে আপনি করবেন কি। পুকুর কেটে, খাল কেটে, সেখানে বাঁধ দিয়ে জল রিজার্ভ করে সেগুলি তোলার ব্যবস্থা করবেন। আপনি সাবসিডি দিয়েছেন ভাল কথা, অনেক টাকা ঋণ মুকুবও করা হয়েছে। কিন্তু সাবসিডি দেওয়ার একটা বিপদ আছে। সেই বিপদটা হচ্ছে দেখা গেছে ল্যাণ্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক থেকে পাম্প মেশিন নিল, নেবার পর আপনি সেই সিডিউলড কাস্ট চাষীকে ৬০ পারসেন্ট সাবসিডি দিলেন, সে সাবসিডি পাবার পর আবার সেই পাম্প মেশিন বিক্রি করে দেয়, কারণ, সে জানে বিক্রি করে টাকা জমা দিলে আবার ব্যাঙ্ক থেকে মেশিন পাবে এবং মেশিন পেলে আবার সে সাবসিডি পাবে। সুতরাং তারা সত্যিকারে পাওয়ার যোগ্য কিনা সেটা বিচার বিবেচনা করার ভার কার উপর দিচ্ছেন, না, যারা সুস্থ নয় তাদের উপর দিচ্ছেন। আপনি জেলা পরিষদের উপর ভার দিয়েছেন ৬০ পারসেন্ট, আর আপনার হাতে রয়েছে ৪০ পারসেন্ট। আমি এম এল এ হিসাবে জেলা পরিষদের কাছ থেকে সাহায্য পাচ্ছি না, আপনার কাছে থেকেও সাহায্য পাচ্ছি না। বাবলা নদীর ধারে, গঙ্গার ধারে ধারে প্রচুর আর এল আই বসান যায়, সেগুলি টাকার অভাবে বসছে না। এগুলি করার প্রয়োজন আছে যাতে আমরা সারফেস ওয়াটার সোর্স ফুল্‌লি ইউটিলাইজ করতে পারি। মেজর ইরিগেশানের চেয়ে মাইনর ইরিগেশান অনেক বেশী কার্যকরী হবে। সেজন্য প্ল্যানিং কমিশন সারফেস ওয়াটারের উপর জোর দিয়েছেন। কারণ, মেজর ইরিগেশানে প্ল্যান করে এসটিমেট করতে করতে ৫ বছর চলে যায়, কিন্তু মাইনর ইরিগেশানে সেই হাঙ্গামা নেই। কিন্তু সেগুলিও ইলেক্‌ট্রিফিকেশানে প্রবলেমের জন্য করা হচ্ছে না। আবার ডিজেল বর্ষার সময় এক জায়গা থেকে আর এক জায়গায় নিয়ে যাওয়া অত্যন্ত কষ্টকর। ফলে সেই কাজটা না হওয়ার জন্য চাষীরা জল পাচ্ছে না। আপনি এই জিনিসগুলি দেখবেন, যেটুকু করার আপনি করবেন। আপনি খাল নালার রেন্ট বাড়িয়েছেন ৫ টাকা একর ফুটে। আপনি বলেছেন ২০ টাকা খরচ হয়, ৫ টাকা নিচ্ছেন। এটা কি ডাইরেক্টর, সেক্রেটারী, স্টাফের মাইনে, টি. এ. ইত্যাদি ধরে খরচ ধরেছেন, না, শুধু জল তোলার খরচ ধরেছেন? যদি তাদের মাইনে, টি.এ. ইত্যাদি ধরে খরচ ধরেন তাহলে ঠিক আছে, না হলে শুধু লিফ্‌ট করতে এত বেশী খরচ হবে না। আপনি প্ল্যান বাজেটে বেশী টাকা খরচ করুন। আপনি নন-প্ল্যাণ্ড বাজেটে খবচ কমিয়ে দিয়ে মাইনর ইরিগেশানে একটা ইউনিট রাখলেই সব কাজ হবে। মাইনর ইরিগেশানে এ্যাগ্রো-ইরিগেশান, এ্যাগ্রো-কেমিক্যাল, এ্যাগ্রো-মেকানিক্যাল রাখতে হবে, এই করে খরচ বেশী হয়ে যাচ্ছে, এই বোঝা চাষীদের মাথায় চাপছে। কমিটি আছে, এম এল এ, পঞ্চায়েতের সভাপতি সেই কমিটিতে আছে, কিসের কমিটি/লিফ্‌ট ইরিগেশান এলাকায় ভালভাবে কাজ করছে কিনা সেটা দেখার জন্য কি? ডিপ টিউবওয়েল প্রসঙ্গে দু'একটা কথা বলি। ডিপ টিউবওয়েল বসানর সঙ্গে সঙ্গে মেন পাইপ করা দরকার, তা না হলে জল শোপ করবে। সেই মেন পাইপ যাতে সারফেস ওয়াটার ভালভাবে ইউটিলাইজ করা যায়। সেই ব্যবস্থা করে আপনি চাষের উন্নতি করুন। মাইনর ইরিগেশান এতদিন অবহেলিত ছিল, আপনার হাতে পড়েছে, আশা আছে আপনি সেই ব্যবস্থা করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[5.10 – 5.20 p.m.]**

**শ্রী বঙ্কিম ত্রিবেদী :** মিঃ ডেপুটি স্পীকার, স্যার, আজকে মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এখানে উথাপন করেছেন আমি তাঁর সঙ্গে একমত হতে পারছি না। আমরা জানি যে আমাদের দেশ কৃষি প্রধান দেশ, শতকরা ৭০/৮০ ভাগ মানুষ গ্রামে বাস করে, তারা কৃষি নির্ভরশীল। আমরা জানি এখানে চাষের জমির পরিমাণ দিনের পর দিন কমছে, লোক সংখ্যা দিনের পর দিন বাড়ছে। এই সমস্যার একমাত্র সমাধান হতে পারে একটা জমিতে একাধিক ফসল উৎপাদনের মাধ্যমে। আমরা দেখি নানা কারণে বৃহৎ সেচ প্রকল্প আমাদের এখানে কার্যকরী হচ্ছে না। আজকে লিখিত প্রশ্নোত্তরে মাননীয় সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় বলেছেন ১৯৮২ সালের জানুয়ারী মাস থেকে ১৯৮৫ সাল পর্যন্ত কোন নতুন সেচ প্রকল্প গ্রহণ করা হয়নি। নানা রকম অসুবিধা রয়েছে। বৃহত সেচ বৃহত ব্যাপার। কাজেই আমরা যদি বৃহত সেচ-এর উপর নির্ভর না করে এই ক্ষুদ্র সেচের উপর নির্ভর করি তাহলে ঠিক কাজ হবে। এর নাম ক্ষুদ্র সেচ হলেও এর প্রয়োজনীয়তা কিন্তু বৃহৎ কাজেই একে উপেক্ষা করা উচিত হবে না। তবে এক্ষেত্রে আর্থিক বরাদ্দ যা হয়েছে তাতে কত কাজ হবে জানি না। বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে প্রথমে এই ক্ষুদ্র সেচ বন্ধ করে দিয়েছিলেন কিন্তু পরে আবার শুরু করেছেন। কাজেই বিলম্বে হলেও পুনরায় যে তাঁরা আবার এটা শুরু করেছেন সেইজন্য আমি তাঁদের অল্প মাত্রায় ধন্যবাদ দিচ্ছি। মন্ত্রীমহাশয় একটা নূতন ডাইরেক্টোরেট সৃষ্টি করেছেন যাঁরা জল সম্পদের সমীক্ষা করবেন। আমি মনে করি এটাও আগে করা উচিত ছিল। সমীক্ষা না করে কোন পরিকল্পনাই করা উচিত নয়। এই প্রসঙ্গে আর একটা কথা বলব এটা তথ্য ভিত্তিক হওয়া দরকার। আমরা এত টাকা পাব, এই ব্লকে এতগুলি ডিপ টিউবওয়েল হবে, এই ব্লকে এতগুলি স্যালো টিউবওয়েল হবে এইসব জিনিস ভালভাবে ঠিক করে তারপরে কাজে নামা উচিত। অর্থাৎ প্রথমে একটা পরিকল্পনা করে অগ্রাধিকার ঠিক করে তারপর কাজে হাত দিলে সেই কাজ ভালভাবে হয়। আপনারা একটা নিয়ম করেছেন জেলা পরিষদ শতকরা ৭০ভাগ করবে এবং সরকার ৩০ভাগ করবে। আমাদের ওখানে ৩টি হবার কথা ছিল। একটির সাইট নিয়ে কোন অসুবিধা হয়নি, কিন্তু বাকী দুটোর সাইট যা ঠিক হয়ে ছিল সেটা পরে পরিবর্তন করতে হয়েছে কারণ একটি লোকের বাড়ীর পেছনে সেটা পড়েছিল। এই সাইট সিলেকসনের ব্যাপারে আমি নাম করে বলছি গোকর্ণ এবং উকরা। অবশ্য পরে শুনেছি উক্রার স্থান পরিবর্তন হয়েছে, কিন্তু গোকর্ণের কি হবে জানিনা। একালাভিত্তিক কাজ নাহলে এরকম ভুল হবে। আমি আর একটা অনুরোধ জানাব, এই সাইট সিলেকসনের ব্যাপারে কোন রকম রাজনৈতিক দৃষ্টিভঙ্গী না থাকে। টেকনিসিয়ান যাঁরা রয়েছেন অর্থাৎ যাঁরা প্রশাসন চালাচ্ছেন তাঁরা যদি পঞ্চায়েতের সঙ্গে পরামর্শ না করে সাইট সিলেকসন করেন তাহলে এরকম অসুবিধা হবে এবং এগুলি যাঁরা বাস্তবে রূপায়ন করবেন তাঁদের পক্ষেও অসুবিধাজনক হবে। কাজেই ভবিষ্যতে এই ভুল আর যাতে না হয় সেই অনুরোধ আমি মন্ত্রীমহাশয়ের কাছে রাখছি। দ্বিতীয় কথা হল, যে সমস্ত প্রকল্প চালু আছে সেগুলোও কিন্তু ঠিকভাবে ব্যবহৃত হচ্ছে না। আমরা দেখেছি আগে যে আর এল আই ছিল সেখানকার জল এখন শুকিয়ে গেছে, কোথাও দেখা যায় ডিপ টিউবওয়েলের পাইপ খারাপ হয়ে গেছে, কোথাও দেখা যায় ইলেকট্রিসিটির অভাবে পাইপ লাইন তৈরী হয়নি—এরকম সব নানা রকম অসুবিধা আছে। এক কথায় বলতে গেলে বলতে হয় ক্ষুদ্র সেচের ক্ষেত্রে পুরো সদ্ব্যবহার হচ্ছে না। কাজেই আমি অনুরোধ করব বিশেষ করে চাষের সময় এগুলি যাতে চালু থাকে তার ব্যবস্থা করুন। আমরা চাষের সময় দেখেছি পাইপ খারাপ হয়ে যাবার ফলে জল পাওয়া যাচ্ছে না। আবার এও দেখেছি সামান্য একটা স্পেয়ার পার্টস্-এর জন্য কাজ শুরু করতে দেরী হচ্ছে। আমি অনুরোধ করব এই সমস্ত প্রয়োজনীয় স্পেয়ার পার্টস্-এর জন্য একটা বাফার স্টক মহকুমায় করা হোক এটা না হলে কাজের ভীষণ অসুবিধা হচ্ছে বলে আমরা দেখেছি। আর একটা সমস্যার কথা মাননীয় সদস্য অনেকে উল্লেখ

করেছেন যে কর্মচারীরা অনেক ষ্টেশনে থাকেন না, এটা একটা সমস্যা। এই সমস্যার সমাধানের জন্য কি ব্যবস্থা নেওয়া যায়, সেটা দয়া করে ভেবে দেখবেন। আর একটা সমস্যার কথা আমরা জানি, কিছু আর. এল. আই. প্রকল্পের অপারেটার, তাদের ই. এল. সি. ই, এল. এল. ই, এই ধরণের ডিপ্লোমা তারা এস. এ. ই দের সম-মর্যাদা বোধ হয় দাবী করেছে, এই নিয়ে বোধ হয় মামলা মকরদমা চলছে। মোট কথা এদের একটা সমস্যা রয়েছে, কোর্টের কেসটা হয়তো মেটেনি, চালু আছে, আমি আপনাকে বলবো, তৎপরতার সঙ্গে এটা দয়া করে দেখবেন। কারণ এরা যদি অসন্তুষ্ট থাকে বা অসহযোগীতা করে তাহলে বিপদ হবে কিন্তু চাষীর। কাজেই এটাকে যেন প্রেসটিজ ফাইট হিসাবে সরকার না দেখেন। কারণ সরকার এবং কর্মচারীদের মধ্যে যদি প্রেসিটিজ ফাইট শুরু হয় তাহলে চাষীরা মরবে এবং সেই অবস্থা কোন মতেই বাঞ্ছনীয় নয় বলে আমি মনে করি। আপনি এটা দয়া করে দেখবেন আমার বিশেষ অনুরোধ আপনার কাছে। আর একটা জিনিস, যেটা এখানে অন্য সদস্যরাও বলেছেন, সেটা হচ্ছে শ্যালো টিউব ওয়েলের কথা। যেটা বলা হয়েছে, আমার ধারণা শ্যালো টিউবওয়েলের ক্ষেত্রে আমাদের খুব সতর্ক ভাবে এগোন উচিত। কারণ এইগুলো অত্যন্ত অপরিকল্পিতি ভাবে বসানো হচ্ছে। যদিও সবটা আপনার আয়ত্বে নেই, কারণ অনেকেই ব্যাঙ্ক লোন নিয়ে, আই.আর.ডি.পি.'র সাহায্য নিয়ে এবং নিজেরা খরচ করে ব্যাপক ভাবে শ্যালো টিউবওয়েল বসাচ্ছে। আজকে আমরা যে খাবার জলের অভাব দেখছি, তার অন্যতম কারণ হচ্ছে শ্যালো টিউবওয়েলের সংখ্যাধিক্য। আর কতদূর শ্যালো টিউবওয়েহ বসানো যায়, কত সংখ্যায় এটাকে বসাতে দেওয়া যায়, তার একটা সার্ভে এবং একটা পরিসংখ্যান রাখার দরকার আছে। যদি দেখা যায় যে ইতিমধ্যে শ্যালো টিউবওয়েলের সংখ্যা অনেক বৃদ্ধি হয়েছে তাহলে কঠোর হস্তে তা দমন করার সময় বোধ হয় এসেছে। কারণ খাবার জল এবং চাষের জল, এই দুটোর ভেতর নিশ্চয়ই খাবার জলকে অগ্রাধিকার দিতে হবে। কাজটা হয়তো অপ্রিয় হবে, কিন্তু সেই অপ্রিয় কাজ আপনাকে করতে হবে। আমি এই প্রস্তাবও আপনাকে ভেবে দেখতে অনুরোধ করছি। আর একটা প্রশ্ন গ্রাউন্ড লেভেল ওয়াটার বা সার্ফেস লেভেল ওয়াটার ইত্যাদি নিয়ে, রিভার লিফট্ ডিপটিউবওয়েল ইত্যাদি নিয়ে আলোচনা করছি, কিন্তু আর একটা জিনিস আছে সেটা হচ্ছে ট্যাঙ্ক ইম্প্রুভমেন্ট ডিপার্টমেন্ট, তার সঙ্গে আপনার ডিপার্টমেন্টের যোগাযোগ আছে কিনা জানি না, তাদের কাজ হচ্ছে হাজামজা পুকুরগুলো কাটিয়ে দেওয়া সেচের জন্য। কনভেনশন্যাল যে ব্যবস্থাগুলো আছে, হাজামজা পুষ্করিণী পাড়াগ্রামে বহু আছে, তার মালিক অধিকাংশ সরকার। কিন্তু যেহেতু সরকার মালিক, সেই হেতু এইগুলো বেওয়ারিশ হয়ে পড়ে রয়েছে। এইগুলো কাটিয়ে দিলে অনেক জায়গায় সুবিধা হবে। কারণ সব জায়গায় আপনি ডিপ টিউবওয়েল দিতে পারবেন না, বিভার লিফট্ দিতে পারবেন না, আপনি অন্য কোন প্রকল্প দিতে পারবেন না। সেই জন্য যদি পুকুর কাটিয়ে দিতে পারেন, যদি হাজামজা পুকুর থেকে সেইগুলোকে কাটিয়ে সংস্কার করে দিতে পারেন, এবং তার বিনিময়ে জলকর আদায় হবে। আর একটা অসুবিধা আমরা দেখছি, সেটা হচ্ছে প্রশাসনে ডুয়েল এ্যাডমিনিষ্ট্রেশন চলছে। এই বসানো রক্ষণাবেক্ষণ করা এই গুলো আপনার ডিপার্টমেন্টের কাজ, কিন্তু জল বরাদ্দ করা, টাকা আদায় করা, এইগুলো সব বি.ডি.ও অফিস থেকে হয়ে থাকে। সময় সময় একটা বিভাগীয় প্রেসটিজ ফাইট বলবো কিনা জানি না, নানারকম সমস্যার সৃষ্টি হয়, সেই সমস্যার মেটাতে আমাদের অনেক বেগ পেতে হয়। কে কোথায় বসবেন, কোথায় মিটিং করবেন, কার প্রেসটিজ বেশী, ইঞ্জিনীয়ার বড়, না বি.ডি.ও বড়, না পঞ্চায়েত সমিতি বড়, এই রকম নানা সমস্যা দেখা দেয়। সুতরাং প্রশাসনটা যেন আরও সরল হয়। এটা আমার অনুরোধ আপনার কাছে যে আপনি চিন্তা করে দেখবেন, কিভাবে এটাকে সরল করা যায়। কাজেই এই সমস্ত সমস্যা আপনার বিভাগে আছে এবং সবচেয়ে বড় যেটা, সেটা হচ্ছে অর্থাভাব। অর্থাভাবের জন্য হয়তো কিছু করা যাচ্ছে না। আমি আশা করছি এইগুলো প্রতিকারের জন্য আপনি সচেষ্ট থাকবেন।

এই বলে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমাদের যে কাটমোশানগুলো এসেছে, সেইগুলোকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**[5.20 – 5.30 p.m.]**

**শ্রী কামাখ্যা নন্দন দাস মহাপাত্র :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি জানেন কংগ্রেসের গনতান্ত্রিক অর্থনীতির জাঁতাকলে আমাদের দেশের কৃষক সমাজ পিষ্ট, বিশেষতঃ পিষ্ট আমাদের দেশের ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকরা সমাজের এই অংশের ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক, তারা যাতে আমাদের দেশে জাতীয় অর্থনীরি উৎপাদন যথাযথ অংশ গ্রহন করতে পারে, সেই লক্ষ্য সামনে রেখে ক্ষুদ্রসেচ দপ্তর গত কয়েক বছর ধরে তার কাজকর্মকে সাফল্যের সঙ্গে পরিচালিত করেছে এবং শুধু অতীতের সাফল্যের রেকর্ড নয়, অতীত সাফল্যের দৃঢ় ভিত্তির উপর দাঁড়িয়ে আগামী দিনের জন্য বলিষ্ট প্রোগ্রাম ও কর্মসূচী এই বাজেট ব্যয় বরাদ্দের উপস্থিত করেছে ক্ষুদ্রসেচ দপ্তর, এই কারণের জন্য আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন করছি। স্যার আপনি জানেন যে আমাদের পশ্চিমবাংলায় ভূমিসংস্কার ও কৃষি সহায়ক অন্যান্য কার্য্যাবলীর সঙ্গে সেচ দপ্তর যে বলিষ্ঠ ভূমিকা রেখেছে তার ফলে বড় চাষীর চেয়ে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীর উৎপাদন ক্ষমতা হেক্টর প্রতি অনেক বেড়েছে। ভারতবর্ষে এই রকম নজির আর খুঁজে পাওয়া যায়না। এই প্রসঙ্গে একটা কথা বলা দরকার যে কংগ্রেসের বহু ঢক্কানিনন্দিত যে সবুজ বিপ্লব, সেই সবুজ বিপ্লবের ফলে গ্রাম বাংলার কৃষিক্ষেত্রে যে অসাম্য বৃদ্ধি পেয়েছিল তা কিছুটা লাঘব করার জন্য শ্রেনী স্বার্থ রক্ষা করার অতন্দ্র প্রহরী বামফ্রন্ট সরকার, তার ক্ষুদ্রসেচ দপ্তরের চেষ্টায় দরিদ্র মানুষের জন্য জল বন্টনের ক্ষেত্রে ন্যায় সঙ্গত সুবিচারের দৃষ্টিভঙ্গী নিয়ে বিগত কয়েক বছর ধরে যে ভাবে কাজ করেছেন তার ফল পশ্চিমবাংলায় ঘটতে শুরু করেছে। কংগ্রেস পক্ষের প্রথম বক্তা বললেন যে কেন্দ্রকে শুধু দোষারোপ করবেন না। আমি একথা বলতে চাই যে শুধু মাত্র কেন্দ্রকে দোষারোপ করাই বামফ্রন্ট সরকারের দায়িত্ব নয়। কিন্তু কেন্দ্র সরকারের যেখানে পাপ, অবিচার, বিমাতৃসুলভ আচরণ আছে সেখানে তার বিরুদ্ধে প্রতিবাদ করাই প্রতিটি দেশোপ্রেমী মানুষের মানুষের কর্তব্য এবং দায়িত্ব। আমরা সেটাই করেছি এবং কংগ্রেস পক্ষ থেকেও সেটা করা উচিত। এরপরে আমাদের নিজেদের যে সাফল্য, যে এ্যাচিভমেন্ট সেটা আমি তুলে ধরতে চাই যেটা ওরা অতীতে কোনদিন করেন নি। আমি এই ব্যাপারে কয়েকটি উদাহরণ দিচ্ছি। আপনি জানেন যে ক্ষুদ্র প্রান্তিক চাষী, যারা সরকারের খাস জমি পেয়েছে তাদের ক্ষেত্রে ব্যাক্তিগত মালিকানাধীনে যে সব গ্রান্ট দেওয়া হয়, সেখানে অল ইন্ডিয়ার ক্ষেত্রে কংগ্রেস সরকার দেন ২৫ থেকে ৩৩.৩ পারসেন্ট। আর সেখানে পশ্চিমবঙ্গ সরকারের ক্ষুদ্র সেচ দপ্তর দেন ৭৫ পারসেন্ট অনুদান। এইখানে কংগ্রেস সরকারের সঙ্গে বামফ্রন্ট সরকারের তফাৎ। আপনি জানেন যে সিডিউলড কাষ্ট এ্যান্ড সিডিউল্ড ট্রাইবস্দের জন্য স্মল ইরিগেশান ইস্কিম্স এ্যান্ড এ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ এর ক্ষেত্রে অল ইন্ডিয়ায় যেখানে ভরতুকী দেওয়া হচ্ছে ৫০ পারসেন্ট, সেখানে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের ক্ষুদ্র সেচ দপ্তর ভরতুকী দিচ্ছেন ১০০ পারসেন্ট আপনি এও জানেন যে সারা ভারতবর্ষে ডি.আর.ডি.এ. প্রকল্পের অধীনে যে শ্যালো টিউবওয়েল এর স্কীম, সেই স্কীম হচ্ছে পুয়োরেষ্ট অব দি পুওরদের জন্য। কংগ্রেসের ইন্দিরা গান্ধী এবং তারপরে তার পুত্র রাজীব গান্ধী, যাদের এদের জন্য দরদে চাতি ফেটে যায় তারা কিন্তু ডি.আর.ডি.এ স্কীমে পুয়োরেষ্ট অব দি পুওরদের জন্য যে ভুরতকীর ব্যবস্থা ছিল, সেটা তারা তুলে দিয়েছেন। আর পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের ক্ষুদ্র সেচ দপ্তর ১৯৮২-৮৩ সালে ১ কোটি টাকা ভরতুকী দিয়েছে। আপনি জানেন যে সমাজের দূর্বল শ্রেণীর মানুষের স্বার্থ রক্ষা করাই হচ্ছে বামফ্রন্ট সরকারের লক্ষ্য। তাই, এই শ্রেণীর স্বার্থ রক্ষা করার জন্য বোরো বাঁধ, পুস্করিণী খনন, সেচ, কূপ খনন এবং ভূপৃষ্টের জল নিষ্কাশন ইত্যাদি প্রকল্প রূপায়ণের মাধ্যমে নূতন কাজের সৃষ্টি জন্য ১৯৮২-৮৩

সালের আর্থিক বছরে ৪১৭ কোটি টাকা ব্যয় করেছেন। আপনি এটাও জানেন যে ডি.আর.ডি.এ প্রকল্পের অধীনে ক্ষুদ্রচাষী, প্রান্তিক চাষীরা যাতে ঋণ এবং ভরতুকী পায় তার জন্য একটা ম্যাসিভ মাইনর ইরিগেশান এর সিদ্ধান্ত এই দপ্তর গ্রহণ করেছে এবং তার কাজ ইতিমধ্যে শুরু হয়েছে এবং বিভিন্ন জায়গায় তার ফল ফলতে শুরু করেছে। প্রতিটি ব্লকে ৩।। লক্ষ টাকা করে বরাদ্দ হয়েছে। এই ব্যাপারে কিছুটা ডিলেড হয়েছিল কেন্দ্রীয় সরকারের বরাদ্দের জন্য এবং তার ফলে ১৯৮৩ সালের আগষ্টের আগে কাজ শুরু করা যায়নি। তাসত্ত্বেও কয়েকটি জেলায় যেমন-নদীয়া, বর্ধমান, মালদহ, পঃদিনাজপুর, মুর্শিদাবাদ ইত্যাদি জায়গায় ৫০ পারসেন্ট থেকে ১০০ পারসেন্ট টাকা খরচ করা সম্ভব হয়েছে। আপনি জানেন যে শুধু ক্ষুদ্র সেচ দপ্তরে ডীপ টিউবওয়েল এবং আর.এল.আই. এর সংখ্যা বেড়েছে তা নয়, বামফ্রন্ট সরকারের সামগ্রিক নীতি এবং এই দপ্তরের সফল হস্তক্ষেপের ফলে উৎসাহিত হয়ে গ্রামাঞ্চলে শ্যালো টিউবওয়েলের সংখ্যাও বেড়েছে এবং বাড়ছে। তাছাড়া কংগ্রেসের যারা বিরোধিতা করেছেন তাদের জেনে রাখা দরকার যে আপনাদের সময়ে ১৯৭৬ সালে পশ্চিমবাংলায় যে শ্যালো টিউবওয়েল ছিল তার সংখ্যা হচ্ছে ৭৮ হাজার ৯৩। কিন্তু বর্তমানে সেটা ২ লক্ষ ছাড়িয়ে গেছে। ১৯৮১ সালের যে সংখ্যা পাওয়া গেছে সেটা হচ্ছে ১ লক্ষ ৮৫ হাজার ৬৮৭টি। কিন্তু বর্তমান সেই সংখ্যা এসে দাঁড়িয়েছে ২ লক্ষেরও বেশী। তাসত্ত্বেও এরা বিরোধিতা করেন। কারণ এরা গরীবের স্বার্থ দেখেন না। কাজেই গরীব কৃষকের স্বার্থে পরিচালিত, ক্ষেত মজুরের স্বার্থে পরিচালিত, প্রান্তিক এবং ক্ষুদ্র চাষীর স্বার্থে পরিচালিত যে ক্ষুদ্র সেচ দপ্তর তার বিরোধিতা তো তারা করবেনই।

এই দপ্তরের কৃতিত্বে শুধু উৎপাদনের বাহ্যিক রূপের পরিবর্তন ঘটেছে এবং এর সঙ্গে অন্যান্য দপ্তরের সামগ্রিক মিলিত কৃর্তিত্ব রয়েছে। তার সব চেয়ে বড় কথা হল, প্রকৃতির প্রতিকূলতার বিরুদ্ধে উৎপাদিকা শক্তি বৃদ্ধির জন্য কৃষকদের মধ্যে যান্ত্রিক উৎসাহের মানসিকতা বেড়েছে। তার চেয়েও বড় কথা হল, উৎপাদন বৃদ্ধিতে কৃষকদের এই সাফল্য বন্ধ্যা পুঁজিবাদী শক্তির বিরুদ্ধে তাকে অনেক বেশী শক্তি যুগিয়েছে, মদত যুগিয়েছে। এটা একটা মস্ত বড় সোস্যাল এ্যাটিডমেন্ট। শুধু তাই নয়, সিক্সথ প্ল্যানের প্রথম ৪ বছরে ২১৮.১৩ হাজার হেক্টর একর জমিতে অতিরিক্ত জল সরবরাহ করা হয়েছিল। আর গত বছর ৬৫.৩০ হাজার হেক্টর জমিকে নতুন ভাবে সেচ এলাকা ভুক্ত করা হয়েছে। আমি এই প্রসঙ্গে কয়েকটি ত্রুটির কথা উল্লেখ করতে চাই। আমি ক্ষুদ্র সেচ মন্ত্রীকে অনুরোধ করব অনেক জায়গায় ডিপ টিউবওয়েল, আর.এল.আই.ডিজেল চলে। বহু জায়গায় ডিজেল চুরি হয়। বলিষ্ঠ হাতে এখুনি এটাকে বন্ধ করা দরকার। তাছাড়া বহু ডিপ টিউবওয়েল, আর.এল.আই.তে বিদ্যুৎ সঞ্চালিত করা হয়নি। অবিলম্বে যাতে বিদ্যুৎ সাপ্লাই দেওয়া হয় তার ব্যবস্থা করতে হবে। বিদ্যুতের শতকরা ১০ ভাগ যাতে কৃষি খাতে ব্যবহার করা হয় তার জন্য বিদ্যুৎ মন্ত্রীর সাথে অবিলম্বে যোগাযোগ করে ব্যবস্থা করতে হবে। এই দিকে দৃষ্টি দেবার জন্য আমি অনুরোধ করছি। এই প্রসঙ্গে আমি আর একটি কথা উল্লেখ করতে চাই যে, জলকরের রসিদ দেওয়ার সিস্টেম আছে। আমি জানি আমার ব্লকের বহু জায়গায় বি.ডি.ও. জলকর আদায় করেন, কিন্তু রসিদ দেওয়া হয় না। আমি অনুরোধ করব এই বিষয়ে তিনি হস্তক্ষেপ করুন। এই কথা বলে বাজেট ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভূঁইঞাঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয় ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন এই কথা বলবার চেষ্টা করেছেন যে, তাঁর নেতৃত্বে পশ্চিমবঙ্গে নাকি ক্ষুদ্র সেচ এর ক্ষেত্রে একটা বিপ্লব হয়ে গেছে। এই সব খুব ভাল ভাল কথা ছাপিয়ে বলছেন এবং এই বিধানসভাকক্ষে বসে মাঠে ময়দানের মত পশ্চিমবঙ্গের মানুষের উদ্দেশ্যে বক্তৃতা দেবেন এবং কতগুলি সংখ্যাতত্ত্ব দিয়ে তাদের বোঝানোর চেষ্টা করবেন যে, এই ফ্রন্ট সরকারের আমলে

পশ্চিমবাংলার ইরিগেশান পোটেনসিয়্যালিটি খুব বেড়ে গেছে। সরকার পক্ষের গ্রামের সদস্য এখানে যারা আছেন তারা নিজেরা মনে মনে হাড়ে হাড়ে এটা টের পাচ্ছেন। ১৯৭৮ সাল থেকে আজ পর্যন্ত এই রাজত্বে ইরিগেশান পোটেনসিয়্যালিটি বাড়ানোর ক্ষেত্রে বিশেষ করে ভূগর্ভস্থ জল উত্তোলন করার ক্ষেত্রে এই সরকারের কৃতিত্ব কতখানি আছে সেটা তারা সকলেই হাড়ে হাড়ে বুঝতে পারছেন। সরকার পক্ষের সদস্যরা পুঁজিবাদী অর্থনীতি, পুঁজিবাদী সমাজ ব্যবস্থার কথা বললেন। তারা মাঠে ময়দানের মত বক্তিতা দিয়ে গেলেন, কিন্তু এর মধ্যে অর্থনৈতিক চিন্তাধারায় কোন রকম লেসমাত্র চিহ্ন আমরা দেখতে পেলাম না। একজন মাননীয় সদস্য বললেন বামফ্রন্ট সরকার ক্ষুদ্র সেচ দপ্তরে এত বেশী গুরুত্ব দেয় বলেই একটা আলাদা ক্ষুদ্র সেচ দপ্তর খোলা হয়েছে যা নাকি কংগ্রেস আমলে ছিলনা। খুব ভাল কথা। কিন্তু আসল ব্যাপারটা হচ্ছে এই, একটা আলাদা কমপার্টমেন্ট তৈরী করে শরিক দলের একজনকে মন্ত্রী করে দেওয়া হয়েছে। একটা কমপার্টমেন্ট এই জন্যই তৈরী করতে হয়েছে যে, একটা দল যুক্ত হয়েছে। তাই ৪০ জনের মধ্যে একজনকে মন্ত্রী করে দেওয়া হয়েছে। ১৯৭৮ সালে একজনকে নতুন করে মন্ত্রীত্ব দিতে হবে তাই একটা আলাদা ক্ষুদ্র সেচ দপ্তর করে দেওয়া হল। এগ্রিকালচার ডিপার্টমেন্টের সঙ্গে এটা ছিল, আলাদা করে দেওয়া হল। কিন্তু আমি নিজে জানি কমলবাবু যখন কৃষি মন্ত্রী ছিলেন তখন তার আন্ডারে এই দপ্তরটি ছিল এবং সেই সময় তিনি অনেক বেশী গুরুত্ব দিয়েছিলেন। হি ইজ দি ফাস্ট মিনিষ্টার, যিনি এর উপর যথেষ্ট গুরুত্ব দিয়েছিলেন সেটা আমরা জানি। আমরা বিরোধী দলের সদস্য হলেও যাঁরা কাজ করেন তাঁদের সম্বন্ধে বলতে আমাদের কোন আপত্তি নেই। ১৫০ কোটি ডলার সাহায্যে ওয়ার্লড্ ব্যাঙ্ক প্রকল্পের কথা বলছেন। ২০০ ডিপ টিউবওয়েল নয়, ১৪০০ ডিপ টিউবওয়েল হবে। ষ্টেট গর্ভণমেন্ট নিজেরা বলেছিলেন ২০০ ডিপ টিউবওয়েল করবেন। ওয়ার্লড্ ব্যাঙ্কের সঙ্গে ১৯৮২ সালে নেগোসিয়েসন শুরু হয়েছিল। তারপর কানাইবাবুর সময় সেটা ম্যাচিওর করল। তখন বললেন, না, আপনাদের টাকা দিতে হবে না, আমরাই ইনিসেয়েট নিয়ে করে দেব। তবে ৩১ শে মার্চের মধ্যে এই ২০০ ডিপ টিউবওয়েল কমপ্লিট করতে হবে পশ্চিমবঙ্গে এবং বাকি ১২০০ ডিপ টিউবওয়েলের কাজ ১লা এপ্রিল থেকে শুরু করতে হবে। কিন্তু এই কাজ শুরু করার কি হল? এই বর্ষায় আগেই সেই কাজ শুরু হবে কিনা মন্ত্রী মহাশয় তার জবাবী ভাষণে সেই কথা বলবেন। ৩১ শে মার্চের মধ্যে পশ্চিমবঙ্গে ২০০ ডিপ টিউবওয়েল হবার কথা ছিল, এই সময়ের মধ্যে ক'টা ডিপ টিউবওয়েল করতে পেরেছেন সেটা তিনি বলবেন। আমি বাজেট ভাষণে অংশ গ্রহণ করে বলেছিলাম আপনাদের রাজত্বে ক'টা ডিপ টিউবওয়েল করেছেন, আর আমাদের সময়ে কতগুলি হয়েছে। ২০০ ডিপ টিউবওয়েলের কাজ সবে শুরু করেছিলেন, কিন্তু আপনারা আগষ্ট মাস থেকে সংবাদপত্রের মাধ্যমে বিজ্ঞাপন দিয়ে নানারকম বক্তৃতা দিয়ে বিরাট আওয়াজ তুললেন। কিন্তু ক'টা পৌচেছে?

**[5.30 – 5.40 p.m.]**

অবাক হয়ে যাবেন — টেন্ডার কল হচ্ছে এক বছর আগে আর দপ্তরের অনুমতি মিলছে তারপরে এক বছর পরে। দপ্তরের এই ভাবে আস্তে আস্তে এগিয়ে যাবার মাধ্যমে কাজটা শেষ হতে আরো অনেক সময় লাগবে। এর ফলটা কি হবে? গ্রামাঞ্চলের চাষী ভাইরা এর ফলটা ভোগ করতে পারলেন না। বামফ্রন্ট রাজত্বে ডিপ টিউবওয়েলের মাধ্যমে ইরিগেশান পোটেনসিয়াল কতটা বেড়েছে এবং কংগ্রেস আমলে সাত্তার সাহেবের সময় কত ছিল তার ইয়ার ওয়াইজ ফিগার কি মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের দিতে পারবেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুবক্তা মাননীয় সদস্য শ্রী কামাখ্যা দাস মহাশয় বললেন যে কংগ্রেস আমলে ৭৮ হাজার শ্যালো টিউবওয়েল হয়েছিল আর বামফ্রন্টের বিপ্লবী রাজত্বে এই সংখ্যাটা নাকি দুলক্ষ ছাড়িয়ে গেছে। আমি তাঁকে জিজ্ঞাসা করি, এতে সরকারের কৃতিত্ব কতটুকু? গ্রামবাংলার মানুষ নিজেরা বাঁচার তাগিদে,

জমিতে দু/তিনটি ফসল করার জন্য নিজেদের পয়সা খরচ করে ব্যাঙ্ক থেকে লোন নিয়ে আই.আর.ডি.পি.র মাধ্যমে এগুলি করেছেন। আই.আর.ডি.পি. তে কতটা কনট্রিবিউসান আছে পশ্চিমবঙ্গ সরকারের? কাজেই ইরিগেশান পোটেনসিয়াল বাড়ার ক্ষেত্রে সরকারের তরফ থেকে টাকা ব্যয় করে ডিপ টিউবওয়েল করে এবং সারফেস ওয়াটারকে ইউজ করে ও ভূগর্ভস্থ জলকে ইউজ করে কতটা কাজ করতে পেরেছেন সেটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি? একজন মাননীয় সদস্য বললেন, ১৭ কোটি টাকার মধ্যে মাত্র ৫ কোটি টাকা খরচ করতে পেরেছেন, কতটা খরচ করেছেন আশা করি আপনার জবাবী ভাষণের সময় বলবেন। স্যার, সিডিউল কাষ্টদের উন্নতির জন্য তাদের কৃষিব্যবস্থার জন্য কয়েকটি ডিপটিউবওয়েল স্যাংশান হয়েছিল, এর পুরো টাকাটা কেন্দ্রীয় সরকারের। আপনার দপ্তর থেকে তার স্যাংশান মিলতে ১।। বছর সময় লেগে গেল। যে কাজ অনেক দ্রুত হতে পারতো আপনাদের ধীর গতির জন্য এবং সিদ্ধান্ত নিতে দেরীর জন্য সেই কাজের অনেক সময় লাগছে। আপনাদের কি সব ব্যাপার ট্যাপার আছে অফিসারদের সঙ্গে, কনট্রাক্টরদের সঙ্গে আপনাদের কি লড়াই, টড়াই চলছে ইঞ্জিনীয়ারদের সঙ্গে, যে সব কথা সব এখানে বলা যায় না তারজন্য এত দেরী হচ্ছে। আপনাদের এই দেরির কারণে সাফার করছে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ। আপনারা ক্লেম করেন পশ্চিমবঙ্গে নাকি সেচের ক্ষেত্রে বিপ্লব হয়ে গিয়েছে। আপনি মেদিনীপুরের লোক, আপনি সব কিছুই জানেন, বোঝেন, আপনাকে নতুন করে বলার কিছু নেই, তবে আপনাকে এইটুকু বলব, শুধু বক্তব্য রাখার জন্যই এইভাবে বক্তব্য রাখা উচিত নয়। আপনার অভিজ্ঞতা কি বলে সেটা আপনি আমাদের বলুন। আজকে রিভার লিফট্ ইরিগেশান কথা বলতে গিয়ে আপনাকে একটি উদারহণ দিই। আপনি মেদিনীপুরের লোক, আপনি কি বুকে হাত দিয়ে বলতে পারবেন যে এ ব্যাপারে আপনারা সাকসেসফুলি গত দু বছর ধরে কাজ করেছেন? ট্যাক্স তো নিচ্ছেন গরিব মানুষদের কাজ থেকে, ফতোয়া জারি করে, বলছেন, ট্যাক্স জমা না দিলে জল দেওয়া হবে না অথচ কি অবস্থা এ ক্ষেত্রে হচ্ছে তা আপনি জানেন। সেখানে পঞ্চায়েত সমিতির সভাপতি এবং মার্কসবাদী কমিউনিষ্টপার্টির কতকগুলি মস্তান এবং পঞ্চায়েতের কাছে আপনি নতি স্বীকার করে তাদের মনোনীত কিছু লোককে রিভার লিফট্ ইরিগেশানের পাম্প অপারেটার থেকে শুরু করে ঐ অপারেটিং কমিটি টমিটি সব কিছুতে বসাচ্ছেন। এসব করে কি চাষীদের জল দিতে পেরেছেন? তারপর দু বছর ধরে কোন বড় নদী আপনারা রিএসকাভেসান করেন নি, একটুও বালি তোলেন নি ফলে নদীগুলির নাব্যতা কমে গিয়েছে। আপনারা একদিকে ফতোয়া জারি করে চাষীদের বলছেন আগে টাকা জমা দাও তা না হলে জল দেওয়া হবে না আর উল্টো দিকে রিভার লিফট্ ফেল করছে, জল নেই, জল কমে গিয়েছে বলে। আজকে চাষীদের যে বোরো ফসল নষ্ট হচ্ছে এরজন্য আপনি চাষীদের কি প্রোটেকশান দিতে পেরেছেন? সবং, ময়না, ভগবানপুর, পটাশপুর ইত্যাদি জায়গার কথা আপনি জানেন, সেখানে কি প্রোটেকশান আপনি দিতে পেরেছেন? পাশাপাশি আপনাদের দীর্ঘসূত্রতার জন্য ডিপ টিউবওয়েলও ঠিক মত হচ্ছে না। ওয়ার্লর্ড ব্যাঙ্ক আপনাদের টাকা দিতে চেয়েছিল, বলেছিল আপনাদের ২০০ করতে হবে না, আমরা করে দেব, সেখানে আপনাদের দীর্ঘসূত্রতার জন্য আপনারা বর্ষার আগে আপনাদের ঘোষিত সেই ২০০ মধ্যে ৭০টির বেশী আপনারা করতে পারবেন না। এই যেখানে অবস্থা সেখানে আপনারা বলছেন, আপনারা সেচের ব্যাপারে পশ্চিমবঙ্গে বিপ্লব করে দিয়েছেন। আপনার নিশ্চয় উৎসাহ থাকবে এবং সেই উৎসাহের পেছনে আমাদেরও সমর্থন থাকবে যদি আমরা দেখি আপনি ঠিক ঠিক কাজ করছেন। তবে এই প্রসঙ্গে আরো একটা কথা আমার মনে পড়ছে, সেটা হচ্ছে, যদি বিদ্যুৎ না পান তাহলে এগুলি চালাবেন কি করে? প্রশ্নোত্তরের সময় আপনিই এই বিধানসভায় থেকে বলেছেন, বিদ্যুৎ না থাকায় আমি শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল এনারজাইজেসান করতে পারছি না, আর যেগুলিতে বিদ্যুৎ ছিল তার মেশিন পার্টস চুরি, তার চুরি ইত্যাদি হচ্ছে এবং ডাইরি করেও কিছু করতে পারছেন না, পুলিশ সাহায্য করছে না। তাহলে চলবে কি করে, যে গুলি আছে সে গুলিই বন্ধ হয়ে যাচ্ছে। আপনারা ইরিগেশান পোটেনসিয়ালিটি বাড়াতে চাইছেন এবং তার দ্বারা হুহুকরে বিপ্লব করতে চাইছেন। আমি জিজ্ঞেসা করি, পুঁজিবাদ, ধনতন্ত্রের বিরুদ্ধে বড় বড় শ্লোগান দিয়ে

বক্তৃতা দেওয়া ছাড়া আপনারা উৎপাদন কতটুকু বাড়িয়েছেন? হ্যাঁ উৎপাদন বেড়েছে, কিন্তু তা আপনাদের উদ্যোগে বাড়েনি, কৃষিজীবী মানুষের পরিশ্রমে, তাদের ব্যাক্তিগত প্রচেষ্টায় উৎপাদন বেড়েছে। বিদ্যুত মন্ত্রী ক্ষুদ্র সেচ মন্ত্রীর কাছে সার্কুলার দিয়েছেন পরীক্ষামূলকভাবে হুগলী এবং হাওড়ায় রাত্রি ১২ টার পর থেকে সকাল ৬ টা পর্যন্ত চাষীদের বিদ্যুৎ দেওয়া হবে। এ আমরা কোন রাজ্যে বাস করছি! মেহনতি চাষী সারা দিনের হাড়ভাঙা পরিশ্রমের পর ক্লান্ত পরিশ্রান্ত হয়ে ঘরে গিয়ে যখন বিশ্রাম নেবে তখন তাকে বলা হচ্ছে, 'রাত্রির ১২টার পর মাঠে গিয়ে বসে থাক, তখন আমরা তোমাকে জল দেব। কারণ দিনের বেলা শহরের বাবুদের বিদ্যুৎ দিতে হয়, তারা চটে গেলে আমাদের ভোট দেবে না, শহরে সংবাদপত্র আছে, সংবাদপত্র চিৎকার করে ফাটিয়ে দেবে, জনমত সংগঠিত হবে, অতএব আমাদের উপায় নেই, সারা দিন বসে থেকেও তোমরা বিদ্যুৎ পাবে না, ক্ষেতে জল দিতে পারবে না। এই যে অবৈজ্ঞানিক পদ্ধতি, এই পদ্ধতি ক্ষুদ্র সেচ দপ্তর মেনে নিয়েছে। এটা কি করে সম্ভব হয় আমি জানি না! আমি মেদিনীপুরের ডি.এম.এর একটা কথা সংবাদপত্রের মাধ্যমে জানলাম, আমি তাঁর সঙ্গে দু'দিন ধরে কথা বলবার চেষ্টা করেছিলাম, তাঁর সঙ্গে যোগাযোগ করতে পারিনি, তিনি অর্ডার দিয়েছেন সমস্ত কাজ বন্ধ থাকবে। সেখানে রাত্রে মাঝে মাঝে বিদ্যুৎ যায় সেচের জন্য। আমি জিজ্ঞাসা করি, কোথায় বিদ্যুৎ দিয়েছেন? বিদ্যুৎ যদি না থাকে, শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল যদি এনারজাইজেসন না হয় তাহলে সে গুলি চলবে কি করে? জমিতে যদি সেচের জল না দেওয়া যায় তাহলে উৎপাদন বাড়বে কি করে? এই বিধানসভায় গত বছর পেশ করতে গিয়ে মাননীয় ক্ষুদ্রসেচ মন্ত্রী মহাশয় নিজে বলেছিলেন, 'অর্থনৈতিক অসুবিধা থাকার জন্য অনেক রকম পরিকল্পনা থাকা সত্ত্বেও সে সমস্ত পরিকল্পনা গুলিকে কার্যকরী করতে পারছি না। অথচ আমরা দেখছি গত বছর তিনি যে টাকা পেয়েছিলেন সেই টাকাও খরচ করতে পারেননি। বিশ্বব্যাঙ্ক টাকা নিয়ে আপনাদের কাছে এগিয়ে এসেছে। যে বিশ্বব্যাঙ্কের বিরুদ্ধে আপনারা শ্লোগান দিতেন, শ্লোগান দিয়ে কলকাতায় ট্রাম পুড়িয়েছিলেন, সে সমস্ত ভুলে গিয়ে আজকে তাদের কাছে — হায়েষ্ট ইমপ্রীয়ালিজম্ — হাত পাতছেন, টাকা নিচ্ছেন। ইরিগেশনের জন্য নিচ্ছেন, নিন, তাতে আমাদের আপত্তি নেই। কিন্তু আমাদের কাছে খবর আছে তাদের ভিজিটিং টিম্ আপনাদের কাজ এ্যাসেসমেন্ট করে বীতশ্রদ্ধ হয়েছে এবং আপনাদের বলে গেছে টাইম—বাউন্ড কাজ করতে হবে, সময়ের মধ্যে কাজ কমপ্লিট করতে হবে। আপনাদের ১৪০০ ডিপ টিউবওয়েল যে সময়ের মধ্যে করার কথা আছে সে সময়ের মধ্যে কি করতে পারবেন? মন্ত্রী মহাশয় বুকে হাত দিয়ে বলুন তো তা পরবেন কিনা? আমি বলছি পারবেন না। যদি না পারেন তাহলে টাকা ফেরত যাবে। পরিকল্পনা মাফিক সেচের কাজে টাকা ব্যয় করতে না পারলে ক্ষতিগ্রস্থ হবে চাষী ভাইরা। আপনারা লাল, হলুদ, ইকনমিক রিভিউ বই'এর মধ্যে দিয়ে, বাজেট বক্তৃতার মধ্যে দিয়ে যে সব কথা বলবার চেষ্টা করেছেন, সেটা হচ্ছে ইরিগেশান পোটেনসিয়ালিটি বাড়াবার ক্ষেত্রে আপনারা বিপ্লব করেছেন। কিন্তু আমরা আপনাদের ঐ সব কথা মানতে রাজি নই। আমি শুনলাম মাননীয় সদস্য পুলিন বেরা 'ময়না'র দুঃখে এখানে হা হুতাশ করলেন। আমি জানি ময়না ভেসে গিয়েছিল, আর আজকে ময়নার বোরো চাষের জন্য সরকার জল দিতে পারবে না, জোয়ারের জল ঢুকিয়ে বোরো চাষ করতে হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় এক সময়ে এই ময়না কেন্দ্রের বিধানসভার সদস্য ছিলেন, আজ পর্যন্ত তিনি ময়নার একটাও ডিপ টিউবওয়েল করেন নি। ২০০ টি ডিপ টিউবওয়েলের মধ্যে ময়নার ভাগে একটাও পড়েনি। আজকে পুলিন বাবু সে কথা এখানে বলতে পারলেন না, তাঁর সে কথা বলবার সাহস নেই, বললেই চাকরি চলে যাবে, তাই তিনি এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে গেলেন। মাননীয় মন্ত্রী মহাশয়, বর্তমানে 'দাঁতন' বিধানসভা কেন্দ্র থেকে নির্বাচিত হয়ে এসেছেন। সারা মেদিনীপুর জেলায় যেখানে ৫ঠটি ডিপ টিউবওয়েল হয়েছে, সেখানে তিনি দাঁতনেই ঢুকিয়ে দিয়েছেন পাঁচটি। আমাদের কাছে খবর আছে এমন জায়গায় সাইট্ সিলেকসন্ হচ্ছে, ইট উইল বি ইনএফেকটিভ, কোন কাজ হবে না, অকেজো হয়ে যাবে। মিলিয়ে নেবেন আমার কথা, আগামী দিনে প্রমান হয়ে যাবে। দাঁতন মন্ত্রীর বিধানসভা কেন্দ্র তাই সেখানে পাঁচটি ঢুকিয়ে দেওয়া হলো, অন্য জায়গায় মন্ত্রী নেই, সাধারণ সদস্য

আছেন, বিরোধী দলের সদস্য আছেন, সুতরাং সেখানে একটাও হবে না। এই জিনিষ আমরা আজকে তথাকথিত প্রগতিশীল সাম্যবাদী মন্ত্রীর কাছ থেকে দেখতে পাচ্ছি। প্রগতিশীল মন্ত্রীর কাছে, প্রগতিশীল সদস্যদের কাছে আমার আবেদন পুঁজিবাদী সমাজব্যবস্থার বিরুদ্ধে যাঁরা কথা বলেন, যাঁরা জেহাদ ঘোষনা করেন তাঁদের কাজের মধ্যে দিয়ে এই নমুনা আজ দেখতে পাচ্ছি। ওরা বারবার বলেন কেন্দ্র দিচ্ছে না, কেন্দ্র দিচ্ছে না। আজকে আমি জোরের সঙ্গে বলতে চাচ্ছি, আবদুস সাত্তার সাহেব যে কাজ করে যেতে পেরেছিলেন, যে সবুজ বিপ্লবের ডাক দিয়েছিলেন আপনারা তার এক ছটাক কাজও করতে পারেননি। আজকে সত্যিকারের কেউ যদি ইরিগেশান পটেনসিয়াল বাড়িয়ে গিয়ে থাকেন তিনি হচ্ছে জনাব আবদুস সাত্তার ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত। আপনারা এই দাবী ক্লেম করতে পারেন না। ওনার মতন চিন্তা ধারা আপনাদের নেই। ট্যাঙ্ক ইমপ্রুভমেন্টের কথা বঙ্কিম ত্রিবেদী মহাশয় ঠিকই বলেছেন। আমরা গ্রামে গ্রামে কি দেখছি? ট্যাঙ্ক ইমপ্রুভমেন্টের নাম করে যে টাকা গেছে সেটা বিশেষ বিশেষ এলাকায় পুকুর না কেটে খরচ করে দেওয়া হয়েছে। শুধুমাত্র মন্ত্রী মহাশয়ের নিজের এলাকায় একটা বড় ধরণের পুকুরকাটা হয়েছে। দেখা গেছে, পঞ্চায়েত প্রধান এলাকায় ঐ পুকুর কাটার নাম করে সমস্ত মাটি একবার এদিক আর একবার ওদিক করে ফেলা হয়েছে কিন্তু পুকুর কাটা হয়নি, পুকুরের জলও জমেনি। সেই পুকুরের জলসেচ প্রকল্পের কাজে লাগানো হয়নি। এই হচ্ছে বাস্তব চিত্র। মাননীয় মন্ত্রী কানাইবাবু দার্জিলিং জেলার লোক নন, কুচবিহারের লোক নন, উনি মেদিনীপুর জেলার লোক, কৃষি প্রধান জেলা। এই জেলা কৃষির উপর নির্ভরশীল অথচ এটা অবহেলিত জেলা। এই জেলার উপর কোন বঞ্চনা হলে সে সরকারী স্তরেই বলুন, প্রশাসনিক স্তরেই বলুন এই বঞ্চনা কোন জায়গায়ই প্রতিফলিত হয় না। উনি এমন একটি দপ্তরের মন্ত্রী হয়ে বসে আছেন, বঞ্চনা থাকলেও তাঁর প্রতিবাদ করার ইচ্ছা থাকলেও তাঁকে চুপ করে বসে থাকতে হয়, শরিকী মিলনের ব্যাপার আছে তাই চুপ করে থাকতে হয়, তা নাহলে তাঁকে মন্ত্রী থেকে চলে যেতে হবে। বাম গণতান্ত্রিক ঐক্যের ডাকে তাঁকে চুপ করে থাকতে হয়। বড় বড় পরিকল্পনা জলাঞ্জলি দিয়ে, তাঁর চিন্তাধারা থাকলেও কাজ করার ইচ্ছা থাকলেও সেই সমস্ত পরিকল্পনা রূপদান করতে পারছেন না। তাঁকে চুপ করে সব কিছু হজম করতে হচ্ছে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে অসহায় আমাদের ক্ষুদ্র সেচ মন্ত্রী পশ্চিমবাংলার মানুষের কাছে কি সেচের ব্যবস্থা এগিয়ে নিয়ে গেছেন? কি বৈপ্লবিক চিন্তাধারার ভিতর দিয়ে প্রগতিশীল সেচ ব্যবস্থার কথা ভেবেছেন? তাই অসহায় মন্ত্রীর অসহায় দপ্তরের ব্যয়-বরাদ্দকে অসহায় মন্ত্রীর অসহায় দপ্তরের বঞ্চনার প্রতিবাদে, অবজ্ঞার প্রতিবাদে এই বাজেটের বিরোধীতা করছি, সমর্থন করতে পারছি না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**[5.40 – 5.50 p.m.]**

**শ্রী নিমাই চন্দ্র দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এই সভায় রেখেছেন তাকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আপনি জানেন, সারা পশ্চিমবাংলায় গত ৭ বছর ধরে ঝড়-ঝঞ্ঝা, খরা, বন্যা লাগাতার ভাবে চলেছে। এই সব সত্ত্বেও ১৯৭৭-৭৮ সালে পশ্চিমবাংলায় সর্বকালের রেকর্ড ফসল উৎপাদন হয়েছিল এবং ১৯৮৩-৮৪ সালে ৮ লক্ষ টন খাদ্য উৎপাদন হয়েছিল এবং ১৯৮৪-৮৫ সালে রেকর্ড পরিমাণ খাদ্য হতে চলেছে। এখন এই যে রেকর্ড পরিমান খাদ্য-শষ্য উৎপাদন হলো তার একমাত্র কারণ হচ্ছে সেচের এবং মাইনর ইরিগেশানের কল্যানে।

সারা পশ্চিমবঙ্গের অবস্থা হচ্ছে যে দক্ষিণে সুন্দরবন, মেদিনীপুরের নোনা মাটি, পুরুলিয়া, বাঁকুড়ার কংকরময় মাটি, অনুর্বর তরাই অঞ্চল এবং উপত্যকা চাষের অযোগ্য হওয়া সত্ত্বেও পশ্চিমবঙ্গ রেকর্ড উৎপাদন করতে চলেছে। এখানে আমি আপনার কাছে বলছি মাননীয় বিরোধীপক্ষের কংগ্রেস সদস্যরা যে বক্তব্য রেখেছেন সেটা অনেকটা মামুলি এবং গতানুগতিক, তাতে তাঁদের জনসাধারণের

প্রতি, কৃষকদের প্রতি যে দরদ এবং যে সমস্ত বক্তব্য আসা উচিত ছিল তা আসেনি। এখানে কি ভাবে উৎপাদন বৃদ্ধি ঘটেছে আমি সেটা আপনার কাছে রাখছি। ক্ষুদ্র সেচ প্রকল্পের কল্যাণে এটা ঘটেছে। ১৯৮২-৮৩ সালে ১১৩.৫ উৎপাদন হয়েছিল, ১৯৮২-৮৩ সালে ১০৩.৯, সেটা খরার বছর ছিল। ১৯৮৩-৮৪ সালে ১৫০.৪ প্রায় দ্বিগুন উৎপাদন বৃদ্ধি হয়েছে এই ভূগর্ভস্থ জলের ব্যবহার করে। কি ভাবে ভূর্গভস্থ জল সেচের কাজ ক্ষুদ্র সেচ প্রকল্পের দ্বারা বিস্তার লাভ করেছে তার একটা হিসাব আপনার কাছে রাখছি। ১৯৮১-৮২ সালে ৩০.১৬ হাজার হেক্টর জমিতে জলসেচ দেওয়া হয়েছিল, ১৯৮২-৮৩ ৫৫.৮৩ হাজার হেক্টর জমিতে জলসেচ বেড়েছে। ১৯৮৩-৮৪ সালে ৫৬.৪৪ হাজার হেক্টর আরও সম্প্রসারিত হয়েছে, ১৯৮৪-৮৫ সালে ৬৫.৩০ হাজার হেক্টর জমিতে সেচ প্রসারিত করা হবে। আপনি জানেন কংগ্রেস ৩০ বছরে মাত্র ২০ শতাংশ জমিতে জলসেচের ব্যবস্থা করতে পেরেছিল আর মাত্র ৮ বছরে বামফ্রন্ট সরকার ৪০ শতাংশ জমিকে জলসেচের আওতায় এনেছে, প্রায় দ্বিগুণ। এ ছাড়া এন.আর.ই.পি এর টাকা দিয়ে গ্রাম পঞ্চয়েতগুলি সেচের জন্য নালা কেটেছে, কূয়া, পুকুর কেটেছে, খোড়া বাঁধ দিয়ে দেওয়া হয়েছে, এর ফলে আরও বেশী জমিকে সেচ সেবিত করা গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে কখন অতিবৃষ্টি, কখন অনাবৃষ্টি কখন বন্যা, কখন খরা লেগেই আছে, তা সত্ত্বেও ১৯৮২-৮৩ সালে অভাবিত খরা যখন চলছিল চাষ কোন অবস্থাই ছিল না, সেই বছরও ৩০.৭০ হাজার হেক্টর জমিতে জল দেওয়া হয়েছে, এটা সারা ভারতবর্ষের ক্ষেত্রে একটা উল্লেখযোগ্য ঘটনা। প্রকৃতির প্রতিকূল অবস্থার বিরুদ্ধে সংগ্রাম করে ৩০.৭০ হাজার হেক্টর জমিতে জল দিয়ে কৃষিকে বাঁচান হয়েছে। বোরো এবং রবি ফসল রক্ষা করা হয়েছে। রিভার লিফট ইরিগেশন, আর.এল.আই. এ খরার বছর পর্যন্ত ৩০০টি গভীর নলকূপ খনন করা হয়েছে। এ বছর আরও ২০০টি গভীর নলকূপ খনন করা হবে। বিশ্বব্যাঙ্ক থেকে ১৫৬ কোটি টাকা পাওয়া গেছে সেটা কিভাবে খরচ করা হবে তার একটা হিসাব আপনার কাছে রাখছি। ১২০০ ডিপ টিউবওয়েল করা হবে, ৪০০ মিডিয়াম ডিপ টিউবওয়েল, ১০০০ সাবমানসিবল শ্যালো, ৫৪০০ শ্যালো টিউবওয়েল ১০,০০০ ডবল কূয়া খনন করা হবে। ২০০ আর.এল.আই. পাইপলাইন সম্পূর্ণ হতে চলেছে। ক্ষুদ্র সেচ প্রকল্পের সঙ্গে বৈদ্যুতিকরণ অঙ্গাঅঙ্গীভাবে জড়িত, গ্রামের বিদ্যুৎ যাচ্ছে কৃষকের চাষের আগ্রহ বাড়ছে। ক্ষেতমজুর, গরীব, মাঝারি, প্রান্তিক চাষীর দৃষ্টিভঙ্গীর পরিবর্তন হচ্ছে এবং এই সঙ্গে পঞ্চায়েতের সাহায্যে বামফ্রন্ট সরকার বিভিন্ন সেচ এবং বৈদ্যুতিকরণ সব মিলিয়ে গ্রামের ক্ষেতমজুর, গরীব চাষী এদের দৃষ্টিভঙ্গীর পরিবর্তন ঘটাচ্ছে। এজন্য প্রতিক্রিয়াশীলরা চীৎকার করছে, যেহেতু সারাপশ্চিমবঙ্গে ক্ষেতমজুর, সাধারণ কৃষক, এরা রাজনৈতিক পরিবর্তনের দিকে এগোচ্ছে। সেজন্য আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[5.50 - 6.00 p.m.]**

**শ্রী প্রভাষ চন্দ্র রায় :** মাননীয় সহকারী সভাপাল মহাশয়, আমি সংক্ষেপে আমার বক্তব্য আপনার মাধ্যমে রাখতে চাই। সুন্দরবনের আমাদের অন্যতম সদস্য প্রবোধ পুরকায়েত মহাশয় বলে গেলেন যে, সেখানে কিছু খাল কাটা হয়েছে, কিছু জেটি হয়েছে, কিছু কালভার্ট হয়েছে, কিছু রাস্তা হয়েছে এবং কিছু স্লুইচ গেট হয়েছে। এই সব কথা বলে তিনি বলেছেন যে, গুড়গুড়িতে একটি জেটি করবার কথা ছিল, কিন্তু তা করা হয়নি। আমি আপনার কাছে বলতে চাই, প্রবোধবাবু বলেছেন যে, আমরা কিছু কিছু কাজ করেছি। তাহলে এ-থেকেই আপনারা বুঝতে পারছেন যে, সুন্দরবনে কিছু কাজ হয়েছে। এই সঙ্গে আমি স্বীকার করি যে, সেখানে কিছু কিছু দুর্নীতি আছে। আমি মনে করি না যে, সেখানে কোন দুর্নীতি নেই। কিছু কিছু দুর্নীতি হতেই পারে। কিন্তু তার বিরুদ্ধে যাতে ব্যবস্থা গ্রহণ করা হয় তারজন্য আমি প্রবোধবাবুকে কথা দিচ্ছি। সেই সঙ্গে গড়গড়িতে জেটির কথা যা বলেছেন তা

করবার ব্যবস্থা করতে পারবো, এটুকু বলতে পারি। এই সঙ্গে এটাও বলতে চাই যে, আজকে সুন্দরবনের জন্য ৫ কোটি ১০ লক্ষ টাকার বাজেট ধরা হয়েছে, তারমধ্যে কর্মচারীদের এবং অফিসারদের মাইনে আছে। এগুলো বাদ দিয়ে ধরা যায় তাহলে কিছু টাকা হাতে থাকে, যা দিয়ে কাজ করা সম্ভব নয়। তবে আমি বাজেট বাড়াবার চেষ্টা করবো। রায়দীঘি জেটির কথা যা বলছিলেন, তা সারিয়ে দেওয়া হয়েছে। এই সঙ্গে আমি জানাচ্ছি, সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ড আরো বেশী টাকা যাতে পায়, আরো বেশী কাজ যাতে সুন্দরবন অঞ্চলে করা যায় তারজন্য চেষ্টা নিশ্চয়ই করবো। মাননীয় প্রবোধবাবু যেহেতু ঐ অঞ্চল থেকে নির্বাচিত হয়েছেন সেহেতু উনি নিশ্চয়ই জানেন যে, সুন্দরবনে এক হাজার পুকুর কাটার পরিকল্পনা আমরা নিয়েছি। সুন্দরবনে নোনাজল ভর্তি, তাই সুন্দরবনের মানুষ যাতে মিঠাজল পান করতে পারেন তারজন্য চেষ্টা করছি। ইতিমধ্যে সেখানে ২৫০টি পুকুর কাটা হয়েছে। বাকীগুলিও কাটবো, এইকথা বলছি। সুন্দরবনে আমরা কিছু স্কুল করেছি। আগে সুন্দরবনে কোন স্কুল ছিল না। সেইজন্য আমরা সেখানে ৩২২টি স্কুল তৈরী করে চালাচ্ছি। শিক্ষা দপ্তরকে বার বার ঐ স্কুলগুলির দায়িত্ব নিতে বলেছি, কিন্তু শিক্ষা বিভাগ দায়িত্ব নিতে চাননি। সেই স্কুলগুলি তুলে দেওয়া উচিত নয় মনে করে আমরা স্কুলগুলি চালিয়ে যাচ্ছি। এইকথা বলে, বাজেটকে সমর্থন করবেন এই অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কানাই ভৌমিক ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি প্রথমেই মাননীয় বিরোধী পক্ষের এবং সরকার পক্ষের সদস্যগণ সভায় বিভিন্নভাবে সমর্থন করে, সমালোচনা করে, সাজেশন দিয়ে কতগুলো মূল্যবান কথা বলেছেন, সেইজন্য তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। আমি প্রথমেই বলতে চাই যে, আমি আমার ভাষণের কোথাও বলিনি সেচ-বিপ্লব করে দিয়েছি। বামফ্রন্ট সরকার বলেছেন বলে যা বলেছেন তা ঠিক নয়। তবে আমি একটি কথা বলছি, আমাদের বামফ্রন্ট সরকারের নীতি অনুযায়ী আমরা প্রান্তিক ও ক্ষুদ্র চাষীদের উপর এ-ব্যাপারে প্রধানতঃ জোর দিয়ে তাদের কল্যাণে আমাদের স্কিমগুলিকে পরিচালিত করবার চেষ্টা করছি। আমি একথা বলবার চেষ্টা করেছি যে আমরা বৃষ্টির উপর নির্ভরশীলতা সবটাই কাটাতে পারিনি বটে, কিন্তু কিছু কাটাবার চেষ্টা করেছি। একথা আমরা বলেছি যে, অনাবৃষ্টির সময় ক্ষুদ্র-সেচের সাহায্যে কি করে চাষীদের সাহায্য করতে পারি, বিশেষকরে গ্রীষ্মের সময় যে সমস্ত চাষ হয়-রবি, বোরো চাষে যথাসাধ্য সাহায্য যাতে করা যায় সেই কথা আমরা বলেছি। কৃষকদের মধ্যে একটা আত্মনির্ভরতা যাতে জাগ্রত হয় সেই বিষয়ে আমরা ক্ষুদ্র সেচ বিভাগ থেকে চেষ্টা করছি, এই কথা আমরা বলবার চেষ্টা করছি। আমাদের যে ত্রুটি-বিচ্যুতি নেই তা নয়। কিন্তু আমাদের ক্ষুদ্র সেচ বিভাগে যা ইনটলেসান আছে-আর. এল. আই. ডিপ টিউবওয়েল-সব মিলিয়ে ৯২ থেকে ৯৩ টি ফাংসান করছে এবং বাকি ৭ থেকে ৮ টি ঠিক মত চালানো যাচ্ছে না, এই কথা আমরা স্বীকার করছি। এখন আমাদের পরিকল্পনার মধ্যে ২০০ টি ডিপ টিউবওয়েল আছে। অনেক দিন পরে এই জিনিষ করা হয়েছে। বিগত ৭-৮ বছরে এই বামফ্রন্ট সরকার এই জিনিষ করেছে এবং এর জন্য নিশ্চই কৃতিত্বের দাবি করা যেতে পারে এটা বোধ হয় কেউ অস্বীকার করতে পারবেন না। আমরা ২০০ টি ডিপ টিউবওয়েল সরকারী টাকায় করছি এবং আগামী বছর ওয়ার্ল্ড ব্যাঙ্কের সাহায্য নিয়ে আরো বেশী করবো। আপনারা জানেন যে ৩১শে মার্চ বাজেটের শেষ দিন, এর মধ্যে অধিকাংশ করে ফেলবো এবং বাকি গুলোর কাজ চলবে। আমরা এটা বলতে পারি বর্ষা আসার আগে অধিকাংশ ডিপ টিউবওয়েলের ড্রিলিং কাজ আমরা শেষ করতে পারবো। অলরেডি প্রায় ৭০ টি ডিপ টিউবওয়েলের ড্রিলিং হয়ে গেছে এবং বাকি ২ মাস হাতে আছে, আপনারা একটু ধৈর্য্য ধরুন, একটু সহযোগিতা করুন তাহলে সবটা না পারলেও বেশির ভাগ ড্রিলিং করে দেব। দ্বিতীয় কথা হচ্ছে আমাদের যে নানা রকম ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রোজেক্ট আছে সেই গুলি এই বছর থেকে শুরু হবে। আপনারা জানেন ডিপ টিউবওয়েল তৈরী করতে গেলে এক বছর লাগে তার ফল পেতে। ডিপ টিউবওয়েল

হবে তারপর বিদ্যুৎ কানেকসান হবে এবং তারপর জল পাওয়া যাবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** ওয়াল্ড ব্যাঙ্কের টাকা তো ফেরত যাচ্ছে।

**শ্রী কানাই ভৌমিক ঃ** কেন ফেরত যাবে? আমি সেই টাকা কনট্রাকটারদের দেবার বন্দোবস্ত করে দিয়েছি। ফেরত যাবার কোন কথা নেই। কেন্দ্রীয় সরকার যে টাকা দিয়েছে সেই বিষয়ে আপনারা বলেছেন। এই ব্যাপারে আমি বলতে পারি কেন্দ্রীয় সরকার যা টাকা দিয়েছে তার সাথে ৫০ পারসেন্ট রাজ্য সরকারের পক্ষ থেকে দিয়ে সমস্ত টাকাটা আমরা বিভিন্ন জেলায় পাঠিয়ে দিয়েছি। আমাদের কাছে রিপোর্ট আছে অধিকাংশ টাকা তারা খরচ করেছে এবং বাকি টাকা নির্দিষ্ট সময়ে খরচ হয়ে যাবে। প্রোটেনসিয়ালিটি বেড়েছে কিনা সেই ব্যাপারে মানস ভুঁইএ্যা মহাশয় প্রশ্ন করেছেন। তার জবাব আমার বন্ধুরা দিয়েছেন। আমি বলবো ১৯৮১-৮২ সালে ৩০.১৬ হাজার হেক্টর ছিল এবং ১৯৮৪-৮৫ সালে সেটা হয়েছে ৬৫.৩০ হাজার হেক্টর। এটা কি প্রোটেনসিয়ালিটি বাড়া নয়? এটা কি আপসে আপ হয়ে গেল? আমার তৃতীয় কথা হচ্ছে, মান্নান সাহেব সুপারভিসানের কথা বলেছেন। নিশ্চয়ই সুপারভিসানের খুব দরকার আছে। তবে ওনাদের দৃষ্টিভঙ্গির সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গির একটু তফাৎ আছে। ওনারা চান আমরা আমলাতন্ত্রিক কায়দায় সুপারভিসান করি। কিন্তু আমরা পঞ্চায়েতের হাতে ক্ষমতা দিয়েছি, অধিকার দিয়েছি এবং সুযোগ করে দিয়েছি যাতে তারা সুপারভিসান করতে পারে। সেই সুপারভিসানে হয়ত কিছু ত্রুটি-বিচ্যুতি থাকতে পারে। বেনিফিসিয়ারিস কমিটি তৈরী করেছি সেটা ফাংসান করছে কি করছে না নিশ্চই আপনাদের জানা আছে। কিন্তু আমরা আমাদের দৃষ্টিভঙ্গি নিয়ে চলার চেষ্টা করছি। জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং গ্রামপঞ্চায়েত পর্যন্ত আমরা তাদের হাতে ক্ষমতা দিয়েছি। তার সুফল আপনারা নিশ্চই পাবেন। আমরা যে সমস্ত স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল করছি সেই গুলি পঞ্চায়েত সমিতি দেখবে। পঞ্চায়েতের হাতে আমরা ধীরে ধীরে তুলে দেবার চেষ্টা করছি। কাজেই সেদিক থেকে সুপারভিশানকে নিশ্চয়ই ষ্ট্রেনদের করব এবং ত্রুটি আমরা দূর করব। দ্বিতীয় কথা হচ্ছে, মাননীয় অম্বিকা বাবু এখানে গুরুতর অভিযোগ এনেছেন। এ ব্যাপারে বলতে হচ্ছে অম্বিকাবাবু আপনাকে যিনি ইনফরমেশানটা দিয়েছেন, তিনি ঠিকমত খবর আপনাকে দিতে পারেন নি। কারণ ঐ যে হোস পাইপ, সেটা টেণ্ডার করে করা হয়। তা অসুবিধা থাকলেই আমরা কাগজে বিজ্ঞাপনদেই এবং আমরা সেই অনুযায়ী করছি। যখনই আমরা তাদের সম্পর্কে কোন খবর পাই, তখনই আমরা তা নিয়ে তদন্ত করে দেখি। আমি আবার আপনাকে বলছি, খবরটা যে ব্যক্তি দিন না কেন, তিনি ঠিকমত দেন নি। অফিসার সম্পর্কে আপনি যা উল্লেখ করলেন, আমি এখানে তাঁর নামটা জানতে পারলাম না, সেজন্য উত্তর দিতে পারলাম না। আপনি গাড়ী সম্বন্ধে যে কথা বলেছেন, সে সম্পর্কে আপনাকে বলি যে, আমাদের ডিপার্টমেন্টে একটা গাড়ী ব্যবহার করা হয়। একদিনে ৫টা ব্যবহার করে না, করতে চাইলেও করা যায় না। আমাদের ডিপার্টমেন্ট যাতে একটা করে অফিসের সঙ্গে যুক্ত থাকে, সেই এ্যারেঞ্জমেন্টই রয়েছে। এই ব্যাপারে আপনাকে যিনি তথ্য দিয়েছেন, তা ঠিক নয়। অনেক ভাল সাজেস্‌সান দিয়েছেন, বিশেষ করে বঙ্কিম বাবু ভাল সাজেস্‌সান দিয়েছেন। নতুন কোন পরিকল্পনাকালে নিশ্চয়ই এগুলো আমরা মনে রাখবো। বিদ্যুতের ব্যাপারে একটা কথা বলি। আপনারা নিশ্চয়ই জানেন যে, বিদ্যুতের ব্যাপারে যে সমস্ত সমস্যা রয়েছে, সেগুলো সমাধানের জন্য আমাদের বিদ্যুৎ বিভাগ তৎপর আছেন। আমরাও চেষ্টা করছি কি করে বিদ্যুতকে সেচের কাজে লাগাতে পারি। রাত্রিতে জল দেবার ব্যাপারে এখানে অনেকে সমালোচনা করেছেন। এর উত্তরে আমি বলতে চাই যে, এ ব্যাপারে আমাদের অনেক অসুবিধা আছে। কিন্তু আমরা সেই সমস্ত অসুবিধাগুলিকে দূর করবার চেষ্টা করছি। আমাদের এ ব্যাপারে মূল লক্ষ্য হচ্ছে চাষীর ফসলকে বাঁচানো। দিনের বেলায় জল দিতে পারছি না বলে আমরা রাত্রিতে জল দেবার ব্যবস্থার মধ্যে

যাচ্ছি। আপনারা এ ব্যাপারে একটা জায়গার ভুল করছেন। আমরা বর্ধমান এবং হুগলী জেলায় [illegible] সাথে, পঞ্চায়েতগুলোর প্রতিনিধিদের সাথে কথাবার্তা বলেছি। এই ব্যাপারে আমরা এক্সপেরিমেন্ট্যাল বেসিসে চলছি এবং পাইলট স্কীম করে এগিয়ে যাওয়ার জন্য চেষ্টা করছি।

**[6.00 – 6.10 p.m.]**

**মিঃ ডেপুটী স্পীকার ঃ** হাউসের অনুমতি নিয়ে ১০ মিনিট সময় বাড়ান হল। (এই সময় ১০ মিনিট সময় বাড়োনো হল)

**শ্রী কানাই ভৌমিক ঃ** শুধুমাত্র বিদ্যুৎ মন্ত্রী কেন, আমরা পঞ্চায়েত মন্ত্রীর সঙ্গেও কথা বলেছি। আমরা সবাই মিলে পরিকল্পনা করে এক্সপেরিমেন্ট্যাল বেসিসে বাইলট স্কীম করে বিদ্যুৎ দেবার চেষ্টা করছি। আপনারা জানেন, এর একটাই মাত্র উদ্দেশ্য-তা হচ্ছে ফসল বাচান। চাষীরা যে ফসল তৈরী করে, তাদের সাহায্য করা। কৃষকরা যেখানে জলের জন্য হাহাকার করছে, সেই অবস্থায় তারা যদি জানতে পারে যে তারা রাত্রিকালে বিদ্যুৎ পাবে,-আপনাদের আমার থেকে অনেকের অভিজ্ঞতা অনেক বেশী আছে, আমার থেকেও বেশী অনেকে গ্রামের মাঠে ময়দানে ঘুরে দেখেন-তাহলে তাদের যত কষ্টই হোক না কেন, সেই চাষী বিদ্যুতকে ব্যবহার করার জন্য নিশ্চয়ই চেষ্টা করবো চাষী তার চাষের কাজে এবং ফসল'এর উৎপাদন বৃদ্ধির জন্য চেষ্টা করবেই। এই ব্যবস্থাকে তারা কখনই কষ্টকর বলে মনে করবে না। আমরা এক্সপেরিমেন্ট্যাল বেসিসে আনবার চেষ্টা করছি। কারণ আমরা জানি কৃষির ব্যাপারে সেচের খুব বেশী উন্নতি না করতে পারলে লাভ আমাদেরই হবে না। বলতে পারেন এই ব্যাপারে আমরা একটা ড্রাইভ দেবার চেষ্টা করছি। একথা আশাকরি আপনারা কেউই অস্বীকার করবেন না যে সেচের ব্যাপারে, উৎপাদনের ব্যাপারে আমরা কৃষক সাহায্য করবার চেষ্টা করছি। আরেকটি অভিযোগের জবাব না দিলে ঠিক হবে না, এই ময়নার কথা মাননীয় সদস্য শ্রী কাশীবাবু বললেন, আমি কি বলবো কাশীবাবুকে তিনি একজন বড় ধরণের এম. এল. এ. এবং খুব বিচক্ষণ লোক। অনেক বিষয়ে খোঁজ-খবর রাখেন। আমরা ময়নায় ডিপ টিউবেল বসিয়েছি কিন্তু মাটির গর্ভস্থ জলের রিপোর্ট এখানে খুব ভালো নয়। একটা এক্সপেরিমেন্টাল ভাবে ডিপ টিউবেল বসিয়েছি এবং তার রিপোর্টও পাওয়া গেছে। ময়নাতে যে এক্সপেরিমেন্ট করা হয় তাকে এম.এল.এ. ছিলেন এবং তাতে সবাই মিলে চেষ্টা করে একটি এক্সপোলরেটারী ডিপ টিউবেল বসিয়েছিলেন, তার রিপোর্টও পাওয়া গেছে তাতে দেখা গেছে প্রতি ঘন্টায় ১২,০০০ গ্যালন জল পাওয়া যাবে কিন্তু একটা ডিপ টিউবেল করতে গেলে প্রতি ঘন্টায় ৪০,০০০ গ্যালন জল দরকার। তা না হলে ডিপ টিউবেল বসানো যায় না। ময়না সম্বন্ধে চিন্তা-ভাবনা করছি, কারণ ময়না অনেকভাবে বিধ্বস্ত হয়েছে, তাকে যদি কিছুটা রক্ষা করা যায় তার চেষ্টা করছি। সেইজন্য ময়নাতে ডিপ টিউবেল স্যাংসান করেছি। তারপরে মানসবাবু তাঁর কনস্টিটিউয়েন্সির কথা বলেছেন। মানসবাবু নিশ্চয় জানেন যে দাঁতনে সেচের অবস্থা এবং বাঁকুড়ায় সেচের অবস্থা ক্রমাগত চিন্তার কারণ হয়ে দাঁড়িয়েছে। দাঁতনে সেচ মাত্র ফাইভ টু স্কিক্স পার্সেন্ট। ডিপ টিউবেল যদি বসিয়ে থাকি সেচ বাড়ানোর জন্য তাহলে কি অন্যায় করেছি? সুতরাং এই বিষয়ে যে নীতি ঠিক করেছি সেটাকে সমালোচনা করা ঠিক নয়। সর্বশেষে বলতে চাই পঞ্চায়েতের কথা নিয়ে এখানকার মাননীয় সদস্যরা অনেক অভিযোগ করেছেন যে সেচের ব্যাপারে অনেক গণ্ডোগোল হচ্ছে, সেচের বিষয়ে নিয়ে অনেক অভিযোগ করেছেন। এই অভিযোগ আপনাদের থাকতে পারে, আপনাদের এই ব্যাপারে পলিটিক্সও থাকতে পারে কিন্তু সবাই মিলে এই বিষয়ে একমত হবেন যে পশ্চিমবঙ্গে কৃষি বাড়ুক, সেচ বাড়ুক এদের মান উন্নত হোক এবং পারচেজিং-পাওয়ার বাড়ুক। এই জিনিষে নিশ্চয় একমত হবেন যে কৃষি উৎপাদন এবং সেচের ব্যাপক উন্নতি হোক এবং এই ক্ষুদ্র সেচ প্রসারের ব্যাপারে যে সমস্ত বাধা আছে সেগুলি দূর করার জন্য আশা করি সবাই অন্তত

সহযোগীতা করবেন এবং এই বিষয়ে কোন ডিফারেন্স থাকবে না আশা করি। এই আশা রেখে আমার ভাষণ শেষ করছি। তারপরে হাওড়ার স্বাথে বলি যে এখানে এক্সপেরিমেন্টাল ডিপ টিউবেল ৬টা নতুন করে আবার করে দিয়েছি। এরজন্য ড্রিলিং আবার আরম্ভ হয়েছে। এই বলে সমস্ত কাট মোশান আপোজ করে আমার ব্যয়বরাদ্দের দাবীর প্রতি অনুমোদনের আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

The motions cut motions No 1 to 7 moved by Shri Kashinath Misra that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Kanai Bhowmik that a sum of Rs. 1,06,70,68,000 be granted for expenditure under Demand No. 53, Major Heads : "306-Minor Irrigation, 307-Soil and Water Conservation, 308-Area Development, 506-Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development and 706-Loans for Minor Irrigation, Soil Conservation and Area Development" (This is inclusive of a total sum of Rs. 17,78,46,000 already voted on account in March, 1985), was then put and agreed to.

## DEMAND NO. 57

Major Heads : 312-Fisheries, 512-Capital Outlay on Fisheries and 712-Loans for Fisheries.

The Printed speech of Shri Kiranmoy Nanda is taken as read

**[6.10 – 6.20 p.m.]**

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫৭ নং প্রধান খাতের অধীনে "৩১২-মৎস্য", "৫১২-মৎস্যচাষের মূলধনী ব্যায়" এবং "৭১২-মৎস্য ঋণ" খাতে ১৯৮৫-৮৬ সালের জন্য ১০,৬৫,৯৩,০০০ টাকা (দশ কোটি পঁয়ষট্টি লক্ষ তিরানব্বুই হাজার টাকা) ব্যয়বরাদ্দ মঞ্জুরীর প্রস্তাব উত্থাপন করছি। ১৯৮৫ সালে মার্চ মাসে ভোট অন এ্যাকাউন্টে মঞ্জুরীকৃত ১,৭৭,৬৭,০০০ টাকা (এক কোটি সাতাত্তর লক্ষ সাতষট্টি হাজার টাকা এর অন্তর্ভুক্ত)।

১। মৎস্যচাষ উন্নয়নের ক্ষেত্রে সাফল্য ও কর্মসূচী সম্বন্ধে মাননীয় সদস্যদের অবহিত করা এই বিধাননসভার প্রতি আমার দায়িত্ব। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই কথা স্মরণ করিয়ে শুরু করবো যে আমি আমার ১৯৮২-৮৩ সালের বাজেট ভাষণে মৎস্যচাষের বিভিন্ন ক্ষেত্রে যে অচল অবস্থা বামফ্রন্ট সরকার অতীত থেকে উত্তরাধিকারের মতো পেয়েছিলেন তার কারণ বিশ্লেষণ করেছিলাম, প্রতিটি ক্ষেত্রে যে আমরা সমস্যার গভীর অনুধাবন করেছিলাম তার উল্লেখ করেছিলাম, কিভাবে আমরা এইরাজ্যে মৎস্যচাষ উন্নয়নের সমগ্র কর্মপন্থাই বদলে দিয়েছিলাম এবং বামফ্রন্ট সরকার যে মৎস্যচাষ উন্নয়নের কর্মসূচীকে পশ্চিমবঙ্গের গ্রামীন উন্নয়নের সামগ্রিক কর্মকাণ্ডের এক প্রধান অঙ্গ বলে গ্রহণ করেছেন তার উল্লেখ করেছিলাম। ষষ্ঠ পঞ্চ-বার্ষিক পরিকল্পনা পর্বের ইতিমধ্যে অবসান হয়েছে আমরা সদ্য সপ্তম প্রকল্পনার যুগে এসে পৌঁছেছি। মাননীয় সদস্যদের একথা জানাতে পেরে আমি আনন্দিত যে ষষ্ঠ-বার্ষিক পরিকল্পনাকাল পশ্চিমবঙ্গের মৎস্যচাষ উন্নয়নের ক্ষেত্রে বৈপ্লবিক

পরিবর্তন এনেছে। এই পরিকল্পনা রূপায়ণে সবচেয়ে বেশী গুরুত্ব দেওয়া হয়েছিল মৎস্যবীজ ও মৎস্য উৎপাদন এবং সমুদ্র থেকে মৎস শিকারের কাজে জনসাধারণের অধিক থেকে অধিকতর অংশের সক্রিয় অংশগ্রহণের ব্যবস্থা করা এবং তার মাধ্যমে এই ক্ষেত্রের উৎপাদন প্রক্রিয়াকে কতিপয়ের গন্ডী ভেঙে বৃহত্তর জনসাধারণের ভিত্তিভূমিতে প্রতিষ্ঠা করার ওপর। মৎস্যচাষ উন্নয়ন ক্ষেত্রে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির অর্থলগ্নী সুনিশ্চিত করার আন্তরিক ও অনলস প্রচেষ্টা এইসময়েই করা হয়েছিল। তারফলে মিঠাজল, লোনাজল ও পার্বত্য এলাকার 'ঝোরা ফিসারী'-তে মৎস্যচাষ উন্নয়নের কাজে এবং নদী ও সমুদ্রে যে-সকল মৎস্যজীবী মাছ ধরেন তাঁদের নৌকা ও জাল দেওয়ার বিভিন্ন প্রকল্পে ব্যাঙ্কগুলি এখন অর্থলগ্নী করছেন। বামফ্রন্ট সরকার যে মৎস্যচাষ ক্ষেত্র পেয়েছিলেন তা ছিল মৃতপ্রায়, ধ্বংসোন্মুখ। পরবর্তীকালে আমাদের প্রচেষ্টার ফলে আজ তাতে এসেছে কর্মচাঞ্চল্যের প্রাণস্পন্দন। আর্থিক ও সাংগঠনিক শক্তির সীমাবদ্ধতা সত্ত্বেও মৎস্য বিভাগের সবচেয়ে বড় সাফল্য এই যে গ্রামীণ মানুষের মধ্যে এই বিভাগ মৎস্যচাষ বিষয়ে উৎসাহ উদ্দীপনার সৃষ্টি করতে পেরেছে। তার ফলে সারা পশ্চিমবঙ্গ জুড়ে বিভিন্ন এলাকা সৃষ্টি হয়েছে যেখানে জনগণ লাভজনক অর্থকরী উদ্যোগ হিসাবে মৎস্যচাষকে গ্রহণ করেছেন। ১৯৮৩-৮৪ সালের বাজেট ভাষণে এই সভার মাননীয় সদস্যবৃন্দ, জেলাপরিষদ, পঞ্চায়েত সমিতি ও গ্রাম-পঞ্চায়েত জনপ্রতিনিধিবৃন্দ ও অন্যান্যদের কাছে আবেদন করেছিলাম গ্রাম-বাংলার অর্থনৈতিক পুনরুজ্জীবনের স্বার্থে সকলের সম্মিলিত প্রচেষ্টার মাধ্যমে মৎস্যচাষ প্রসারে এক আন্দোলন গড়ে তোলার কাজে সামিল হতে। কারণ, মৎস্যচাষ সৃষ্টি করে আয়, পুনর্লগ্নীর জন্য প্রয়োজনীয় সঞ্চয় ও কর্ম-সংস্থানের। এইকথা স্মরণ করে আমি এই সভাকে আনন্দের সঙ্গে জানাচ্ছি যে ইতিমধ্যে বিভিন্ন দপ্তর, জেলা প্রশাসন এবং পঞ্চায়েত সংস্থাগুলোর মধ্যে এ ব্যাপারে সুন্দর সমন্বয় গড়ে উঠেছে। সীমিত আর্থিক সংগতি ও ক্ষুদ্র সংগঠন সত্ত্বেও মৎস্য বিভাগ গত তিন বৎসরে যে সাফল্য অর্জন করেছে, বিগত তিন দশকেও তা করা সম্ভব হয়নি। গ্রাম, ব্লক ও জেলাস্তরের সংগঠন ও প্রশাসনের সক্রিয় সহযোগিতার জন্যই তা সম্ভব হয়েছে। তবু আমি সবিনয়ে বলবো ষষ্ঠ পঞ্চ-বার্ষিক পরিকল্পনাকালে রূপায়িত আমাদের কর্মসূচীর গুরুত্ব অর্জিত কোন বিরাট সাফল্যের জন্য ততখানি নয়। এর অধিকতর গুরুত্ব এইজন্যে যে এই কর্মসূচী এই রাজ্যে মৎস্যচাষ উন্নয়নের পক্ষে সঠিক করে পন্থার নির্দেশ দিয়েছে—এর মূল্য যেসব কাজের সূচনা হয়েছে তারজন্য, আর যেসব ক্ষেত্রের ত্রুটি ও দুর্বলতা দূর করতে হবে তা দেখিয়ে দেওয়ার জন্য। আমাদের ভবিষ্যৎ কর্মসূচির লক্ষ্য হবে সাম্প্রতিককালে যে সুফল অর্জিত হয়েছে তাকে রক্ষা করা ও কাজে লাগানো এবং সংগঠন ও উপকাঠামোর ক্ষেত্রে পরিলক্ষিত দুর্বলতা দূর করা। মৎস্যচাষ উন্নয়নের কাজকে গ্রাম-বাংলার অর্থনৈতিক উন্নয়ন কর্মসূচীর অন্যতম প্রধান অঙ্গরূপে সুপ্রতিষ্ঠিত করার মূল লক্ষ্যেই পরিচালিত হবে মৎস্য বিভাগের ভবিষ্যৎ কর্মসূচী।

২। সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে ১৯৮৫-৮৬ সাল এবং পরবর্তী বৎসরগুলিতে যে প্রধান লক্ষগুলি অর্জন করার কাজে আমরা সচেষ্ট হবো তাহলো—

(১) পুষ্টির প্রয়োজনে এরাজ্যে যে পরিমাণ মাছের প্রয়োজন, সেই পরিমাণ মাছ উৎপাদনে ১৯৮৯-৯০ সালের মধ্যে স্বয়ম্ভরতা অর্জনের জন্য মাছের উৎপাদন বাড়ানো ;

(২) বিভিন্ন প্রজাতির মাছের সুষ্ঠ বংশবিস্তার এবং তার ফলে মাছের উৎপাদন বৃদ্ধির প্রয়োজনে উপযুক্ত নিয়ন্ত্রণ ও সংরক্ষণ ব্যবস্থার প্রবর্তন ;

(৩) মৎস্যচাষ উন্নয়নের মাধ্যমে গ্রামীণ অর্থনীতিতে ব্যাপকহারে আয় ও কর্মসংস্থান সৃজন ;

(৪) মৎস্যচাষ উন্নয়ন কার্যসূচিকে দরিদ্র জনগণের আর্থিক অবস্থা উন্নয়নের কাজে লাগিয়ে

মৎস্যজীবী সম্প্রদায়ের আর্থ-সামাজিক অবস্থার উন্নতিসাধন এবং সম্প্রদায়ের উল্লেখযোগ্য অংশকে দারিদ্র্যসীমার উর্ধ্বে আনা এবং

(৫) মৎস্যচাষের মাধ্যমে দূষণজনিত অবক্ষয় দূর করে পরিবেশের বিশুদ্ধি পুনরুদ্ধারে সহায়তা করা।

৩। মিষ্টিজলের মাছচাষের ক্ষেত্রে লক্ষ্য অর্জনের উদ্দেশ্যে মাছকে বাড়তে দেওয়ার জন্য বেশী সময় যাতে দেওয়া যায় সেজন্য বর্ষার অনেক আগেই মৎস্যবীজ উৎপাদনের যে পদ্ধতি উদ্ভাবন করা হয়েছে সারারাজ্যে তা ব্যাপকভাবে প্রসারিত করা হবে। মৎস্যবীজ উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের অন্যান্য রাজ্যের পুরোভাগে। এই সাফল্য আমরা অর্জন করেছি নূতন প্রযুক্তি উদ্ভাবন এবং প্রচারের মাধ্যমে এবং বিকেন্দ্রীভূত উৎপাদন কেন্দ্রে জনসাধারণের উৎপাদন ক্ষমতাকে ব্যাপকভাবে কাজে লাগিয়ে। যদিও আমরা মৎস্যবীজ উৎপাদনের ক্ষেত্রে এগিয়ে আছি তবুও ১৯৮৫-৮৬ সালে আরও বেশী পরিমাণ মৎস্যবীজ উৎপাদনের জন্য প্রযুক্তির ব্যাপক প্রচার এবং আর্থিক সাহায্যের পরিমাণ বৃদ্ধি করা হবে। আমি এখানে উল্লেখ করতে চাই যে ১৯৮০ সালে যখন ষষ্ঠ পঞ্চবার্ষিক পরিকল্পনা প্রণয়ন করা হয় তখন ঐ পরিকল্পনার শেষ বছরের জন্য মৎস্যবীজ উৎপাদনের লক্ষমাত্রা হয়েছিল ৬০ কোটি। কিন্তু ১৯৮৪-৮৫ সালে আমরা ৪২০ কোটি মৎস্যবীজ উৎপাদন করতে সক্ষম হয়েছি। এই পরিমাণ লক্ষ্যমাত্রার সাতগুণ বেশী। পশ্চিমবঙ্গে উৎপাদিত মৎস্যবীজের পরিমাণ সারা ভারতবর্ষের উৎপাদনের শতকরা ৭৫ ভাগেরও বেশী। এটা সম্ভব হয়েছে নূতন প্রযুক্তির উদ্ভাবন এবং আমাদের গৃহীত কর্মপন্থার মাধ্যমে। আমি অত্যন্ত আনন্দের সঙ্গে মাননীয় সদস্যদের জানাতে চাই যে যদিও পশ্চিমবঙ্গসহ ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের অফিসারগণ ডিম ভোটানোর ব্যাপারে প্রযুক্তিগত প্রশিক্ষণ নিতে চীনে গিয়েছিলেন, তবু পশ্চিমবঙ্গই একমাত্র রাজ্য যেখানে ডিম ভোটানোর জন্য 'সার্কুলার ইনকিউবেশন চেম্বার'-এ চীনা প্রযুক্তির ব্যবহার করা সম্ভব হয়েছে এবং 'ইকো-হ্যাচারী' ও 'বহনযোগ্য-হ্যাচারী'-র কারিগরী কৌশল উদ্ভাবন করা হয়েছে। পশ্চিমবঙ্গে সমস্ত জেলার উপযোগী এক উন্নতধরনের 'ব্রীডিং বাঁধ'-ও উদ্ভাবন করা হয়েছে। ইকো-হ্যাচারী প্রভৃতি স্থাপনের জন্য ভারতবর্ষের অন্যান্য রাজ্য আমাদের সহায়তা চাইছেন এবং আমাদের অফিসারদের তাঁদের রাজ্যে আমন্ত্রণ জানাচ্ছেন। এই সভাকে আমি আরও জানাতে চাই যে মৎস্য দপ্তরের কারিগরী পরামর্শে ইকো-হ্যাচারীর ব্যবহার বর্তমানে বেসরকারী ক্ষেত্রেও প্রসারিত হচ্ছে। উন্নতমানের মৎস্যবীজ উৎপাদনের জন্য ১৯৮৫-৮৬ সালে আমরা প্রতিটিতে ১০ কোটি মৎস্যবীজ উৎপাদন ক্ষমতাসম্পন্ন ৪টি বৃহদাকার হ্যাচারী, প্রতিটিতে ৫ কোটি মৎস্যবীজ উৎপাদন ক্ষমতাসম্পন্ন ৩২টি ছোট ইকো-হ্যাচারী এবং প্রতিটিতে ১ কোটি মৎস্যবীজ উৎপাদন ক্ষমতাসম্পন্ন ২৬টি বহনযোগ্য হ্যাচারী স্থাপন করতে চাই। এছাড়া ২৬টি সিমেন্ট বাঁধানো ব্রীডিং বাঁধও নির্মাণ করা হবে।

আমি এই সভাকে আনন্দের সঙ্গে জানাচ্ছি যে মৎস্যবীজ উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের চমকপ্রদ সাফল্যের জন্য সর্বপ্রথম 'ন্যাশনাল ফিস সিড কংগ্রেস'-এর উপযুক্ত স্থান হিসেবে কলকাতা নির্বাচিত হয়েছিল। আগামী মে মাসে যে দ্বিতীয় 'ন্যাশানাল কংগ্রেস' অনুষ্ঠিত হবে তার জন্যও কলকাতাকে আবার নির্বাচিত করা হয়েছে।

৩-১। এই রাজ্যে মাছের উৎপাদন বৃদ্ধির প্রয়োজনে আরও বেশী জলাশয়কে উন্নত প্রথায় মাছচাষের আওতায় আনার প্রচেষ্টা চালানো হবে। পতিত ও অর্ধপতিত জলাশয়গুলিকে ক্রমশঃ সংস্কারের ব্যবস্থা করা হবে। এবং তা হবে ফিশ ফার্মারস ডেভেলপমেন্ট এজেন্সীগুলির কর্মসূচীর মাধ্যমে এবং রুরাল ল্যাণ্ডলেস এমপ্লয়মেন্ট গ্যারান্টি প্রোগ্রাম, ন্যাশনাল রুরাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম

প্রভৃতি বিশেষ প্রকল্পের মাধ্যমে। মৎস্যচাষ উপযোগী অব্যবহৃত জলাশয়গুলিকে ক্রমশঃ মাছচাষের আওতায় আনার জন্য মালিক/ দখলদারদের আর্থিক সহায়তা দিয়ে উৎসাহিত করা হবে এবং ওয়েষ্ট বেঙ্গল ইনল্যাণ্ড ফিশারীজ অ্যাক্ট, ১৯৮৪-তে প্রদত্ত ক্ষমতাবলে অনুপস্থিত মালিকদের বা অব্যহৃত জলাশয়গুলির ব্যবস্থাপনার দায়িত্ব গ্রহণ করা হবে। মাছের উৎপাদন বৃদ্ধির জন্য এবং বেকার বা সবসময় যারা কাজ পায় না তাদের স্বনিযুক্তির প্রয়োজনে প্রতিটি গ্রাম-পঞ্চায়েত এলাকায় অন্ততঃ একটি ক'রে ফিশ প্রোডাকশন গ্রুপ গড়ে তোলার কাজে উৎসাহ দেওয়া হবে।

৩-২। অন্তর্দেশীয় ক্ষেত্রে মাছচাষের কাজে জলাশয়গুলির সর্বাধিক ব্যবহার সুনিশ্চিত করার জন্য যে কর্মপন্থা অনুসরণ করা হবে তার অন্যতম গুরুত্বপূর্ণ অঙ্গ হিসাবে সামাজিক মৎস্যচাষক্ষেত্র (Social Fisheries) স্থাপনের একটি নূতন প্রকল্প গ্রহণ করা হবে। নির্বাচিত জলাশয়গুলিতে সরকারী ব্যয়ে মাছ ছাড়া হবে এবং এই উদ্যোগের ব্যবস্থাপনা ও ফললাভ করবেন স্থানীয় জনসাধারণ। দারিদ্র্যসীমার নীচের মানুষদের মধ্যে 'মিনিকিট' বিতরণের প্রচলিত প্রকল্প এবং প্রস্তাবিত এই নূতন প্রকল্প মাছের উৎপাদন বহুলাংশে বৃদ্ধি করবে এবং মাছ চাষের বিষয়ে সাধারণ মানুষের মধ্যে উৎসাহ সৃষ্টি করবে।

৩-৩। মাছচাষের সুযোগ-সুবিধা রাজ্যের সকল অঞ্চলে পৌঁছে দেওয়ার জন্য এবং প্রতিটি অঞ্চলে মাছচাষের উপযোগী বিভিন্ন ধরনের যে জল সম্পদ আছে তার সদ্ব্যবহারের জন্য 'এরিয়া ডেভেলপমেন্ট' বা প্রতিটি অঞ্চলে মৎস্যচাষ বিষয়ে সামগ্রিক উন্নয়নের লক্ষ্যে কাজ করা হবে। এই উদ্দেশ্যে সরকারী বিভিন্ন দপ্তর, সরকারী সাহায্যপুষ্ট বিভিন্ন সংস্থা এবং বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্টান এর মধ্যে সমন্বয় স্থাপন করে কাজ করা হবে এবং মৎস্য দপ্তরের পরিকল্পনাভুক্ত প্রকল্পগুলি ছাড়াও সার্বিক গ্রাম উন্নয়ন প্রকল্প (আই. আর. ডি পি), খরাপ্রবণ এলাকা প্রকল্প (ডি. পি. এ. পি) এবং আর. এল. ই. জি. পি ইত্যাদি বিশেষ প্রকল্পগুলি থেকে প্রাপ্ত সুযোগ কাজে লাগানো হবে।

৩-৪। ১৯৮৫-৮৬ সালে রাজ্যের ১৪টি জেলায় অবস্থিত ফিশ ফার্মারস ডেভেলপমেন্ট এজেন্সী তাদের কাজ চালিয়ে যাবে এবং প্রতিটি জেলায় ব্যাপকতর অঞ্চলে মৎস্যচাষ উন্নয়নে সহায়তা করবে। এই প্রসগে বিগত দুই বৎসর এই সংস্থাগুলির চমকপ্রদ সফলতা সম্বন্ধে মাননীয় সদস্যদের অবহিত করতে চাই। বিশ্বব্যাঙ্কের সহায়তাপুষ্ট 'ইনল্যাণ্ড ফিসারীজ প্রজেক্ট' ১৯৮০ থেকে ১৯৮৫ এই পাঁচ বছরে ৩৪,০০০ হেক্টর জলাশয়ে মৎস্যচাষে সহায়তা করবে। এই লক্ষ্যমাত্রা নিয়ে কাজ শুরু করে। কিন্তু বিভিন্ন সাংগঠনিক দুর্বলতা এবং ব্যাঙ্কস্তরে বিভিন্ন বাধা-বিপত্তির ফলে প্রথম তিন বৎসরে খুবই সামান্য সাফল্য অর্জিত হয়েছিল। পরে ১৯৮৩-৮৪ সাল থেকে পরিচালিত একটি বিশেষ অভিযান এবং পঞ্চায়েত ও জেলা প্রশাসনগুলির সক্রিয় সহযোগিতার ফলে উল্লেখযোগ্য সাফল্য অর্জিত হয়েছে। ১৯৮৪-৮৫ সালের শেষ পর্যন্ত মযস্যচাষী উন্নয়ন সংস্থাগুলি ধার্য লক্ষ্যমাত্রা ৩৪,০০০ হেক্টরের স্থলে ৩৫,০০০ হেক্টরেরও কিছু বেশী জলাশয়কে উন্নত প্রথায় মাছচাষের আওতায় আনতে পেরেছে। বিশ্বব্যাঙ্কের সহায়তায় 'ইনল্যাণ্ড ফিশারীজ প্রজেক্ট' ভারতবর্ষের যে পাঁচটি রাজ্যে রূপায়িত হয়েছিল তাদের মধ্যে পশ্চিমবঙ্গের এই পরিমাণই সর্বাধিক।

৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার মাননীয় সদস্যগণকে জানাতে চাই যে, এই বামফ্রন্ট সরকারই প্রথম দার্জিলিং জেলার পার্বত্য এলাকায় মাছচাষ উন্নয়নের সূচনা করেন। মিরিক লেক-এ 'ইণ্ডিয়ান-মেজর কার্প' ও বিদেশী মাছ উৎপাদনের ব্যবস্থা গ্রহণ ছাড়াও ঝরণার জল আবদ্ধ করে নূতন 'ঝোরা ফিশারী' স্থাপন করার কাজে পার্বত্য এলাকার [illegible] [illegible] উৎসাহিত করা হয়েছে এবং একাজে মৎস্য দপ্তরের পক্ষ থেকে এই এলাকার মাছচাষীদের

প্রচুর আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। সরকারের আর্থিক সহায়তায় ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত ৩৪৫টি এরূপ নূতন 'বোরা কিশারী' স্থাপন করা হয়েছে। এছাড়াও বিনামূল্যে উৎসাহী মৎস্যজীবীদের মাছের পোনা সরবরাহ করা হয় এবং [illegible] উন্নত প্রথায় মাছচাষ করার জন্য উপযুক্ত প্রশিক্ষণ দেওয়া হয়। পার্বত্য এলাকায় মৎস্যদপ্তরের বিভিন্ন উন্নয়নমুখী কাজের ফলে দার্জিলিং জেলার স্থানীয় অধিবাসীদের মধ্যে যথেষ্ট উৎসাহের সঞ্চার হয়েছে এবং তারা বুঝতে সক্ষম হয়েছেন যে তাদের আর্থিক স্বাচ্ছল্য বৃদ্ধির ক্ষেত্রে মাছচাষ এক বিরাট ভূমিকা গ্রহণ করতে পারে। ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে পার্বত্য এলাকায় মাছচাষ উন্নয়নের কাজ আরও জোরদার করা হবে এবং আগামী পাঁচ বছরে পার্বত্য এলাকার বিভিন্ন স্থানে 'মৎস্যবীজ লালন কেন্দ্র' স্থাপন করা হবে যাতে মৎস্যবীজ উৎপাদনের ক্ষেত্রে এই এলাকা ঐ সময়সীমার মধ্যে সয়ং সম্পূর্ণ হতে পারে। উন্নয়ন এবং পরিকল্পনা দপ্তরের পার্বত্যবিষয়ক শাখার ("হিল এ্যাফেয়ার্স ব্রাঞ্চ") সহায়তায় দার্জিলিং-পুলবাজার ব্লকে একটি "মৎস্যবীজ লালন কেন্দ্র" স্থাপনের কাজ শীঘ্রই শুরু করা হবে।

৫। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে সারাদেশের মধ্যে পশ্চিমবঙ্গেই লোনাজলে মাছচাষের উপযোগী প্রাকৃতিক সম্পদ সবচেয়ে বেশী। এই ধরনের মৎস্যচাষ ক্ষেত্রগুলি আরও গুরুত্বপূর্ণ এই কারণে যে এগুলি বিভিন্ন প্রাকৃতিক দুর্যোগ যেমন খরা, বন্যা প্রভৃতিতে এরা কখনই প্রভাবিত হয় না। এই সম্পদ সঠিকভাবে ব্যবহৃত হলে সুন্দরবন এবং মেদিনীপুর জেলার হাজার হাজার দরিদ্র মানুষকে আর্থিক অবস্থার প্রভূত উন্নতি হতে পারে। দীর্ঘদিনের অব্যবহৃত এই সম্পদ যথাযথ ব্যবহারের জন্য প্রচুর অর্থলগ্নীর প্রয়োজন এবং আরো প্রয়োজন তার আগে ক্ষেত্রগুলির যথাযথ সমীক্ষার। ইতিমধ্যেই আমরা ইণ্ডিয়ান ইনষ্টিটিউট অফ টেক্‌নলজি, খড়গপুর-এর মাধ্যমে উপযুক্ত এলাকা সমীক্ষার জন্য. ব্যবস্থা গ্রহণ করেছি। উক্ত সংস্থা ইতিমধ্যে কাকদ্বীপে ১২০ হেক্টর এবং দক্ষিণ চন্দনপীড়িতে ১১০ লেক্টর পরিমিত এলাকার লোনাজলের মাছচাষের উপযুক্ততা সম্বন্ধে রিপোর্ট দিয়েছেন। হেড়োভাঙ্গায় ১৫০০ এলাকা সমীক্ষা জন্য ঐ সংস্থাকে আবার দায়িত্ব দেওয়া হয়েছে। মাননীয় সদস্যগণ হয়তো একথা জানতে আগ্রহী হবেন যে এই সমীক্ষার কাজে "সাটেলাইট্ ইমেজ" ব্যবহারের প্রযুক্তি কাজে লাগান হবে। বনসৃজনের পক্ষে অনুপযোগী এবং আপাতদৃষ্টিতে লোনাজলের মাছচাষের উপযোগী বনবিভাগের এমন ২০,০০০ হেক্টর এলাকায় সমীক্ষার কাজ শুরু করার কথা ভাবা হয়েছে। এই সমীক্ষার শেষে যেসব এলাকা লোনাজলে মাছচাষের উপযোগী বলে বিবেচিত হবে সেইসব এলাকায় কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্প (Centrally Sponsored Scheme) অনুসারে লোনাজলে মাছচাষের খামার স্থাপন করা হবে এবং দরিদ্র্যসীমার নিচের মানুষদের মধ্যে প্রধানতঃ তা বিলি করা হবে। ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরে মেদিনীপুর জেলার খাদিরাবাদের জন্য এইরূপ একটি প্রকল্প মঞ্জুর করা হয়েছে। কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্প ছাড়াও লোনাজলে মাছচাষের নূতন খামার স্থাপন এবং বর্তমান খামারের উন্নতিসাধনের জন্য বেসরকারী মাছচাষীকে আর্থিক সাহায্য দেওয়া হয় এবং তাদের উন্নত প্রথায় মাছচাষ সম্বন্ধে প্রশিক্ষণ দেওয়া হয়।

৬। নদী এবং মোহানা এলাকা থেকে আরও অধিক পরিমাণে মৎস্য আহরণের ব্যবস্থা করার জন্য এবং এইসব অঞ্চলে যেসব দরিদ্র মৎস্যজীবী মৎস্যশিকারে নিয়োজিত তাদের সাহায্য করার জন্য ব্যাঙ্ক ঋণ ও সরকারী অনুদানের মাধ্যমে নৌকা ও জাল সরবরাহের একটি প্রকল্প ১৯৮৪-৮৫ সালে রূপায়িত হয়েছে। অনুদান দেওয়ার জন্য ২০.৩৫ লক্ষ্য টাকা মঞ্জুর করা হয়েছিল এবং এই প্রকল্প রূপায়ণের ফলে ১৫০০ জন দরিদ্র মৎস্যজীবী উপকৃত হবেন। এই প্রকল্পটি এবছরেও রূপায়িত হবে।

৭। বিভিন্ন সেচ প্রকল্পের অধীন বৃহৎ জলাধারগুলিতে মৎস্যচাষ উন্নয়নের ব্যাপারটি এতদিন অবহেলিত ছিল। আমরা এবছরে এক সুসংহত প্রকল্পের মাধ্যমে প্রথমে কংসাবতী জলাধারে মৎস্যচাষ

উন্নয়নের ব্যবস্থা করতে পারবো বলে আশা করি। প্রস্তাবিত সুসংহত প্রকল্প অনুসারে জলাধারের পাশে আতুর পুকুর ও লালন পুকুরে ধানীপোনা ও চারাপোনা উৎপাদনের ব্যবস্থা হবে, জলাধারে মাছ ছাড়া হবে, মৎস্যজীবীদের বহু সমবায় সমিতি ও ফিশ প্রোডাক্‌শন গ্রুপের মাধ্যমে মাছ ধরা হবে এবং মাছের পরিবহণ ও বিপণনের ব্যবস্থা করা হবে।

৮। মাননীয় সদস্যদের আমি অবহিত করতে চাই যে পয়ঃপ্রণালির জলপুষ্ট মৎস্য খামার বা ভেড়ির বিষয়ে মৎস্য বিভাগের পরিচালনায় যে বৈজ্ঞানিক গবেষণা বর্তমানে করা হচ্ছে তার ফলে মৎস্য উৎপাদন ক্ষেত্রেই পয়ঃপ্রণালির ময়লা জল শোধনের সঠিক পন্থা নির্ধারিত হবে এবং এইসব ভেড়িতে সর্বোচ্চ পরিমাণ মৎস্য উৎপাদনের প্রযুক্তি উদ্ভাবিত হবে বলে আশা করা যায়। এই গবেষণালব্ধ জ্ঞান চার হাজার হেক্টর পরিমিত ভেড়ীতে মৎস্যচাষ উন্নয়ন প্রকল্পের কাজে লাগানো হবে। উন্নয়নের কাজে রূপায়িত হবে প্রস্তাবিত সেন্ট্রাল সেক্টর স্কীম এবং সপ্তম পঞ্চ-বার্ষিক-পরিকল্পনাকালে যদি কোন বৈদেশিক সাহায্যযুক্ত প্রকল্পের ব্যবস্থা করা যায় তার মাধ্যমে।

এই প্রসঙ্গে মাননীয় সদস্যদের জানাতে চাই যে কলকাতার নিকটবর্তী এই ভেড়ীগুলি কলকাতায় মৎস্য সরবরাহের প্রধান উৎসই শুধু নয়, এগুলি প্রচুর পরিমাণে অক্সিজেন উৎপন্ন ক'রে পরিবেশের দূষণজনিত অবক্ষয় রোধে সক্রিয় ভূমিকা পালন করে। পয়ঃপ্রণালীর বর্জ্য পদার্থ (waste)-কে পুনর্ব্যবহার করে প্রাণীজ প্রোটিন উৎপাদনের এই ব্যাপারটি এই রাজ্যের পক্ষে যথেষ্ট গুরুত্বপূর্ণ। ভবিষ্যতের নগর উন্নযন-সংক্রান্ত পরিকল্পনা ও কর্মসূচিতে এই বিষয়টির যথাযথ স্থান পাওয়া উচিত।

৯। সামুদ্রিক মৎস্য ক্ষেত্র সম্বন্ধে বলতে হয় যে যদিও ৬৪ কিলোমিটার দীর্ঘ পশ্চিমবঙ্গের উপকূল অপেক্ষাকৃত ছোট, তবু এই উপকূল থেকে ১০০ ফ্যাদম গভীরতা পর্যন্ত প্রায় ৪৬৮৮ বর্গ কিলোমিটার পরিমিত মৎস্য শিকারের উপযোগী এলাকা মোটেই নগণ্য নয়। এই ক্ষেত্রের সঙ্গে জড়িত হাজার হাজার দরিদ্র মৎস্যজীবীদের উন্নত নৌকা ও জাল দিয়ে অতীতে সাহায্য করা হয়নি এবং সর্বাধিক পরিমাণে সমুদ্রের মৎস্য সম্পদ আহরণের ব্যবস্থাও করা হয়নি। এমনকি ভারতবর্ষের উপকূলবর্তী অন্য কয়েকটি রাজ্য সামুদ্রিক মৎস্য শিকারের যতটুকু ব্যবস্থা করতে পেরেছে, পশ্চিমবঙ্গে ইতিপূর্বে তাও করা সম্ভব হয়নি। ১৯৮২-৮৩ সাল থেকে মৎস্য বিভাগ একটি প্রকল্প রূপায়িত করছে যার মাধ্যমে ব্যাঙ্ক ঋণ ও উদার সরকারী অনুদানের সাহায্যে সমুদ্রে যাঁরা মাছ ধরেন সেই মৎস্যজীবীদের নৌকা ও জাল দেওয়া হচ্ছে। দরিদ্র মৎস্যজীবীদের মধ্যে এই প্রকল্প বিপুল উৎসাহের সঞ্চার করেছে এবং শোষণকারী মহাজনদের হাত থেকে মুক্তি পেতে তাদের সাহায্য করেছে। দিনে দিনে অধিকতর সংখ্যায় মৎস্যজীবীগণ এই প্রকল্পের সুবিধা নিতে এগিয়ে আসছেন এবং তার থেকেই এই প্রকল্পের চমকপ্রদ সাফল্যের কথা বোঝা যায়। এই প্রকল্পে অনুদান হিসাবে মৎস্য বিভাগ ব্যয় করে ১৯৮২-৮৩ সালে ২.৮৮ লক্ষ টাকা, ১৯৮৩-৮৪ সালে ৩৫.৪৯ লক্ষ টাকা এবং ১৯৮৪-৮৫ সালে ৯০ লক্ষ টাকা। এই টাকা প্রকল্পে বাবদ সমগ্র ব্যয়ের এক-চতুর্থাংশে মাত্র। ১৯৮২-৮৩ সালে যেখানে ৫৬০ জন মৎস্যজীবী এই প্রকল্পে উপকৃত হয়েছিলেন, সেখানে ১৯৮৩-৮৪ সালে ২৪৪২ জন মৎস্যজীবী এই প্রকল্পের সুবিধা পেয়েছিলেন। ১৯৮৪-৮৫ সালে এই প্রকল্প রূপায়ণের ফলে ৩৯৩০ জন মৎস্যজীবী উপকৃত হবেন বলে আশা করা যায়। এই তিন বছরে মোট ৫৭৫টি যন্ত্রচালিত নৌকা এবং ৩৬৫টি সাধারণ নৌকা প্রবর্তন করা সম্ভব হয়েছে। এই প্রসঙ্গে জানাতে চাই যে যখন ষষ্ঠ পঞ্চ-বার্ষিক পরিকল্পনা রচনা করা হয় তখন ভাবা হয়েছিল যে ষষ্ঠ পরিকল্পনাকালের শেষে মোট ২০০টি যন্ত্রচালিত নৌকা সমুদ্রে মৎস্য শিকারে নিয়োজিত থাকবে। সেই জায়গায় ১৯৮৪-৮৫ সালের শেষপর্যন্ত প্রকৃতপক্ষে ৮২২টি যন্ত্রচালিত নৌকা প্রবর্তিত হয়েছে। এই সংখ্যা ধার্য লক্ষ্যমাত্রার চারগুণেরও বেশী। এটা সম্ভব হয়েছে ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ এই তিন বছরে মৎস্য

বিভাগের উপরোক্ত প্রকল্প রূপায়ণ করার ফলে।

উপকূল সন্নিহিত সমুদ্রে মাছ ধরার উপরোক্ত প্রকল্প ছাড়াও সমুদ্রের অপেক্ষাকৃত দূরবর্তী "অফ-শোর" অঞ্চলে মাছ ধরার জন্য আরও বড় যন্ত্রচালিত নৌকা প্রবর্তনের একটি নূতন প্রকল্প ১৯৮৫-৮৬ সালে চালু করার পরিকল্পনা আছে। গভীর সমুদ্রে মাছ ধরার অবস্থা এখনও অপ্রতুল। গভীর সমুদ্রে মৎস্য শিকারের জন্য অধিকতর ট্রলার সংযোজন নির্ভর করে আর্থিক সহায়তা এবং ট্রলার আমদানি/নির্মাণের উৎস সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের নীতির উপর। তবে যাতে রায়চক বন্দর থেকে ষ্টেট ফিসারীজ ডেভেলপমেন্ট কর্পোরেশনের ট্রলার ছাড়াও আরও বেশী সংখ্যক ট্রলার গভীর সমুদ্রে মাছ ধরার কাজে নিয়োজিত হয় তার ব্যবস্থা করার জন্য আমাদের প্রচেষ্টা অব্যাহত থাকবে। এই প্রসঙ্গে আমি মাননীয় সদস্যদের জানাতে চাই যে রায়চক মৎস্য বন্দর একটি আদর্শ স্থানে অবস্থিত এবং এখান থেকে ট্রলারগুলি সহজেই "স্যাণ্ডহেড্"-এর অদূরবর্তী চিংড়িমাছ ধরার এলাকায় পৌঁছতে পারে। কিন্তু রায়চক বন্দরে কেন্দ্রীয় সরকার বেতার যোগাযোগ, জ্বালানী সরবরাহ এবং জাহাজ মেরামতীর কারখানা ইত্যাদির প্রয়োজনীয় ব্যবস্থা এখনও করতে না পারায় রাচয়ক বন্দর থেকে ট্রলার পরিচালনায় খুবই অসুবিধা দেখা দিয়েছে। প্রসঙ্গতঃ উল্লেখ করা যেতে পারে যে কলকাতা বন্দর কর্তৃপক্ষের মাধ্যমে কেন্দ্রীয় সরকার রায়চক মৎস্য বন্দর নির্মাণ করেছিলেন এবং এই বন্দরের ব্যবস্থাপনার ভার বর্তমানে কলকাতা বন্দর কর্তৃপক্ষের হাতেই আছে। এই ব্যবস্থাপনার দায়িত্ব রাজ্য সরকারের হাতে অর্পণ করার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়েছে।

১০। সমুদ্রে মৎস্য শিকারে নিয়োজিত মৎস্যজীবীদের উপকাঠামো (infrastructure)-র সুযোগ-সুবিধা দেওয়ার জন্য মৎস্য বিভাগ "গাইড্লাইট", ল্যাণ্ডিং প্ল্যাটফর্ম, সংযোগকারী রাস্তা ইত্যাদির নির্মাণ এবং নলকূপ স্থাপনের কাজ করে থাকে। মৎস্যজীবীদের বাসগৃহ নির্মাণের একটি নূতন প্রকল্প ১৯৮৪-৮৫ সালে রূপায়িত হয়েছে এবং তার ফলে ৫০ জন মৎস্যজীবী উপকৃত হয়েছেন। এই প্রকল্পটি ১৯৮৫-৮৬ সালেও রূপায়িত হবে। মৎস্যজীবীদের কল্যাণের জন্য গঠিত "ন্যাশনাল ওয়েলফেয়ার ফাণ্ড" থেকে যথেষ্ট সাহায্য পেলে মৎস্যজীবীদের প্রয়োজনে বাসগৃহ, বিদ্যালয়, সংযোগকারী রাস্তা, নলকূপ ইত্যাদি অনেক অধিক সংখ্যায় নির্মাণ স্থাপন করা সম্ভব হবে। সমুদ্র উপকূলবর্তী মৎস্যজীবীদের প্রয়োজনে ১৯৮৪-৮৫ সালে যেসব প্রকল্প রূপায়িত হয়েছিল তাদের মধ্যে অন্যতম উল্লেখযোগ্য হল ৫০.১২ লক্ষ টাকা ব্যয়ে একটি কেন্দ্রীয় সহায়তাযুক্ত প্রকল্প অনুসারে মেদিনীপুর জেলায় ৪টি এবং ২৪-পরগণা জেলায় ৪টি কেন্দ্রে ল্যাণ্ডিং প্ল্যাটফর্মসহ অন্যান্য সুযোগ-সুবিধা সৃষ্টির কাজ। মেদিনীপুর এবং ২৪-পরগণা জেলার বিভিন্ন কেন্দ্রে অনুরূপ প্রকল্প ১৯৮৫-৮৬ সালেও রূপায়িত হবে। মাননীয় সদস্যদের আমি একথাও জানাতে চাই যে দীঘার কাছে শংকরপুরে মৎস্যবন্দর নির্মাণের কাজটি দ্রুত এগিয়ে চলেছে।

১১। ১৯৮২-৮৩ থেকে ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত মৎস্যজীবী পরিবারের ৭০০ জন মহিলাকে জাল বোনার কাজে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এই প্রশিক্ষণের ফলে তাঁরা তাঁদের পরিবারের আয় কিছুটা বাড়াতে পারবেন। প্রকল্পটি ১৯৮৫-৮৬ সালেও চালু থাকবে।

১২। মৎস্য শিকারের বিপদ এবং ঝুঁকির কথা ভেবে ১৯৮৩-৮৪ সালে "গ্রুপ পার্সোনেল অ্যাক্সিডেন্ট ইন্স্যুরেনস"-নামক একটি কেন্দ্রীয় সহায়তাযুক্ত প্রকল্পের মাধ্যমে ৫০,০০০ মৎস্যশিকারীর বীমা করা হয়েছিল। ১৯৮৪-৮৫ সালে একই সংখ্যক মৎস্য শিকারীর বীমা করা হয়। ১৯৮৫-৮৬ সালে সরকারী খরচায় এই প্রকল্পের সুবিধা একলক্ষ মৎস্যশিকারীকে দেওয়া যাবে বলে আশা করা যায়।

১৩। ১৯৮৪-৮৫ সাল থেকে মৎস্যচাষীদের অন্তর্দেশীয় জলাশয়ে মৎস্যচাষ-সংক্রান্ত প্রশিক্ষণ জেলাস্তর থেকে ব্লকস্তরে নিয়ে যাওয়া হয়েছে।এবং ঐ বৎসরে উন্নত প্রথায় মৎস্যচাষ বিষয়ে ২২, ১৬৫ জন মৎস্যচাষীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এছাড়া, লোনাজলের মৎস্যচাষী, ঝোরা ফিশারী'র মালিক এবং সমুদ্রে মৎস্যশিকারীদেরও যথাযথ প্রশিক্ষণ দেওয়া হয়। আমাদের সম্প্রসারণ শাখা যথেষ্ট শক্তিশালী না হওয়ায় এই রাজ্যের দুর দুর প্রান্তে বৈজ্ঞানিক প্রথায় মৎস্যচাষের প্রযুক্তিকে ছড়িয়ে দেওয়ার কাজে এই সমস্ত প্রশিক্ষণপ্রাপ্ত মৎস্যচাষী, ফিশ প্রোডাকশন গ্রুপ, মৎস্যজীবী সমবায় সমিতি এবং অন্যান্য কিছু সংস্থা, যাদের সঙ্গে মৎস্য বিভাগ সংযোগ ও সমন্বয় স্থাপন করতে পেরেছে তাদের যথেষ্ট সহায়তা পাওয়া যাচ্ছে। সপ্তম পঞ্চ-বার্ষিকী পরিকল্পনাকালে সরকার সম্প্রসারণ শাখাকেও শক্তিশালী করার চেষ্টা করবেন।

১৪। মৎস্যচাষের উন্নয়ন এবং দরিদ্র মৎস্যজীবীদের আর্থিক অবস্থার উন্নতিতে মৎস্যজীবী সমবায় সমিতিগুলি বিশেষ গুরুত্বপূর্ণ সংস্থা হিসেবে পরিগণিত কিন্তু মাননীয় সদস্যগণ অবশ্যই অবগত আছেন যে অনেক বিষয়েই এই সমবায় সমিতিগুলির অবস্থার উন্নতির অবকাশ আছে। সমবায় সমিতিগুলির উপর কোন প্রশাসনিক কর্তৃত্ব না থাকায় এদের পরিচালন ব্যবস্থা এবং কাজকর্মে গতিসঞ্চার করার ব্যাপারে মৎস্য দপ্তর কোন উপযুক্ত ব্যবস্থা নিতে পারে না। তবুও বিগত তিন বৎসর যাবত মৎস্য দপ্তর সমবায় সমিতিগুলির পুনর্জীবনদানের জন্য সমিতিগুলিকে প্রয়োজনীয় জলাশয় বন্দোবস্ত, ফিস ফার্মারস ডেভেলপমেন্ট এজেন্সী'র কর্মসূচী অনুসারে মৎস্যচাষ ক্ষেত্রের উন্নয়নের জন্য প্রভূত আর্থিক সহায়তা এবং এই দপ্তরের পরিকল্পনাভুক্ত অন্যান্য প্রকল্পের সুবিধা দিয়েছেন।

মৎস্যজীবী সমবায় সমিতিগুলির শীর্ষ প্রতিষ্ঠান, স্টেট ফিশারমেন্স কো-অপারেটিভ ফেডারেশন প্রাথমিক এবং কেন্দ্রীয় মৎস্যজীবী সমবায় সমিতিগুলিকে মৎস্যচাষের উপকরণ, জাল ইত্যাদি সরবরাহের কাজ বাড়িয়ে চলেছে। মৎস্যজীবী সমবায় সমিতিগুলিকে পুনর্জীবিত করা এবং রাজ্যে মৎস্যচাষের উন্নয়ণের ক্ষেত্রে সমিতিগুলির আরও বেশীমাত্রায় সংযুক্তির উদ্দেশ্যে একটি প্রকল্প প্রস্তুত করা হয়েছে। জাতীয় সমবায় বিকাশ নিগম (ন্যাশনাল কো-অপারেটিভ ডেভেলপমেন্ট কর্পোরেশন) এর আর্থিক সহায়তায় প্রকল্পটি রূপায়িত হবে বলে আশা করা যায়।

১৫। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা উল্লেখ করার বিশেষ প্রয়োজন যে প্রচলিত বিশ্বাসকে পাল্টে দিয়ে মৎস্যচাষ এই রাজ্যে আদিবাসী জনসাধারণের আর্থিক উন্নয়ণে এক বিশেষ ভূমিকা গ্রহণ করেছে। ট্রাইব্যাল সাব প্ল্যানের অধীনস্থ মৎস্যচাষ প্রকল্পগুলির বিশেষ কার্যকারিতার দরুন আমরা ট্রাইব্যাল সাব প্ল্যানের জন্য বরাদ্দ ক্রমাগত বাড়িয়ে চলেছি। এই প্রকল্পে ১৯৮১-৮২ সালে যেখানে মাত্র ১ লক্ষ ৩৪ হাজার টাকা খরচ হয়েছিল, ১৯৮৪-৮৫ সালে সেখানে ২৮ লক্ষ টাকা খরচ হয়েছে। ১৯৮৫-৮৬ সালে আমরা ট্রাইব্যাল সাব প্ল্যানের জন্য ৩৭ লক্ষ টাকা অর্থাৎ এই দপ্তরের মোট পরিকল্পনা ব্যয়ের ৪ শতাংশ খরচ করার আশা রাখি। আমি আগেও বলেছি, আমাদের আদিবাসী পুর্নবাসন প্রকল্প অনুসারে সরকারী খরচে মাছচাষের জন্য উপযোগী করে তোলা জলাশয় এবং একটি ঘর এক একটি আদিবাসী পরিবারকে দেওয়া হয়ে থাকে। এই প্রকল্প ভারতবর্ষের মধ্যে অদ্বিতীয়। এই প্রকল্প আদিবাসী পরিবারগুলিকে শুধু দারিদ্র্যসীমা অতিক্রম করতে সাহায্যই করে না, তাদের সমৃদ্ধির পথেও এগিয়ে নিয়ে যায়। ট্রাইব্যাল সাব প্ল্যানের অধীনস্থ অন্য প্রকল্পগুলিও আদিবাসী পরিবারগুলির আর্থিক অবস্থার উন্নয়ণে খুবই সহায়ক। তফসিলী জাতি এবং আদিবাসীদের কল্যাণে রূপায়িত এই দপ্তরের বিভিন্ন প্রকল্প তফসিলী জাতি ও আদিবাসী জনগণ, এই সরকারের তফসিলী জাতি ও

আদিবাসী মঙ্গল বিভাগ এবং ভারত সরকারের কাছ থেকে যথেষ্ট প্রশংসা পেয়েছে। মাননীয় সদস্যদের আমরা এই আশ্বাস দিচ্ছি যে আদিবাসী সম্প্রদায়, তফসিলী জাতি এবং অন্যান্য দরিদ্র শ্রেণীর জনগণের আর্থিক উন্নয়ণের প্রয়োজনে আমরা মৎস্য দপ্তরের বিভিন্ন উন্নয়ণমুখী প্রকল্প রূপায়ণ অব্যাহত রাখবো।

১৬। আমি আরও জানতে চাই যে, আমাদের ১৯৮৫-৮৬ সালে কর্মসূচীর কয়েকটি বৈশিষ্ট্য হবে — পুকুর ও মাছের জন্য বীমা প্রকল্প, বিলে মৎস্যচাষ উন্নয়ণ-সংক্রান্ত প্রকল্প, "ইন্‌ট্রিগ্রেটেড ফিশ ফার্মি" অর্থাৎ একই সঙ্গে কৃষিকার্য অথবা হাঁস-মুরগি-পশুপালন ও মৎস্যচাষের সুসংহত প্রক্রিয়ার প্রসার এবং সর্বোপরি, খুব ব্যাপক আকারে না হলেও প্রাথমিক উৎপাদক ও ক্রেতাদের কল্যাণে মৎস্য বিপণনের প্রকল্প।

১৭। ১৯৬৬ সালে স্থাপিত স্টেট ফিশারীজ ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেডও রাজ্যে মাছচাষের উন্নতির জন্য যথাসাধ্য করছে। এই সংস্থার আদায়ীকৃত মূলধন (Paid up Capital) ১৯৮৪-৮৫ সালের শেষে ১ কোটি ২০ লক্ষ টাকায় এসে পৌঁছেছে, যা ১৯৬৬-৬৭ সালে ছিল মাত্র ১৫ লক্ষ টাকা। কয়েকটি মাত্র খামারে মাছচাষের কাজ শুরু করে বর্তমানে এই সংস্থার কাজ মৎস্যচাষ উন্নয়ণের বিভিন্ন ক্ষেত্রে প্রসার লাভ করেছে। বস্তুতঃ পক্ষে এই সংস্থা এখন প্রায় ৬৫৩ হেক্টর পরিমিত নানা ধরণের জলাশয়ে, যেমন লোনাজলে, পয়ঃপ্রণালী জলপুষ্ট ভেড়ীতে, মিষ্টি জলে এবং সেচ প্রকল্পাধীন জলাধারে মাছ চাষের কাজে নিয়োজিত আছে। প্রধানতঃ চিংড়িমাছ ধরার কাজে ঐ সংস্থা চারটি মেক্সিকান ট্রলার ব্যবহার করছে। এ প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, যে সমস্ত সংস্থা মেক্সিকো থেকে মাছ ধরার ট্রলার আমদানি করেছিল, তার মধ্যে সম্ভবতঃ স্টেট ফিশারীজ ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড্ই একমাত্র সংস্থা যা মেক্সিকোর ট্রলার নির্মাণকারী সংস্থার প্রাপ্য সব অর্থ পরিশোধ করে দিয়েছে। রায়চক বন্দরে কর্পোরেশন কর্তৃক স্থাপিত "প্রশেসিং কমপ্লেক্স" ১৯৮৫-৮৬ সাল থেকে রপ্তানীযোগ্য চিংড়িমাছের 'প্রশেসিং' ও মাছের উপজাত দ্রব্য (Bye-Product) উৎপাদনের কাজ এই সংস্থা শুরু করবে বলে আশা করা যায়। কেন্দ্রীয় সরকারের সহায়তাযুক্ত একটি প্রকল্প অনুসারে দীঘার কাছে শঙ্করপুর মৎস্যবন্দর নির্মানের কাজও এই কর্পোরেশন করছে। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে কর্পোরেশন এই প্রকল্প রূপায়ণের দায়িত্ব নিয়েছে। বর্তমানে কুড়িটি খুচরা বিক্রয় কেন্দ্র থেকে নিজ খামারে উৎপন্ন এবং অন্যভাবে সংগৃহীত মাছ এই কর্পোরেশন ক্রেতাদের কাছে সরাসরি ন্যায্যমূল্যে বিক্রয় করছে। এইরূপ বিক্রয় কেন্দ্রের সংখ্যা বাড়ানো হবে। বিভিন্ন উৎসব অনুষ্ঠানের প্রয়োজনেও কর্পোরেশন ন্যায্যমূল্যে একসঙ্গে বেশী মাছ সরবরাহ করে। রোগীদের স্বার্থে কলকাতার কয়েকটি হাসপাতালেও এই সংস্থা টাটকা মাছ সরবরাহ করছে। মৎস্যচাষী ও মৎস্যজীবীদের প্রয়োজনে সূতা, জাল ও মৎস্যচাষের বিবিধ উপকরণও কর্পোরেশন ন্যার্যমূল্যে সরবরাহ করছে। উপরোক্ত কর্মসূচী অব্যাহত রাখা ছাড়াও ১৯৮৫-৮৬ সালে এই কর্পোরেশন আরও কিছু জলাশয় মাছচাষের আওতায় আনবে। কেন্দ্রীয় সরকারের সহায়তাযুক্ত একটি প্রকল্প অনুসারে চন্দনপিড়িতে একটি লোনাজলের মাছচাষের খামার স্থাপনের কাজ করবে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সভাকে আমি সানন্দে জানাচ্ছি যে, রাজ্য সরকারের অল্প যে কয়েকটি সংস্থা লাভজনক সংস্থা হিসাবে পরিচালিত, স্টেট ফিশারীজ ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড তাদের অন্যতম।সাম্প্রতিককালের প্রচেষ্টার ফলেই কর্পোরেশন এই স্তরে উন্নীত হয়েছে। ১৯৬৬ সালে প্রতিষ্টার পর থেকে ১৯৮১-৮২ পর্যন্ত কর্পোরেশনের মোট লোকসান হয়েছিল এক কোটি বত্রিশ লক্ষ টাকা। ১৯৮২-৮৩ সালেই প্রথম সংস্থাটির লাভ হয় এক লক্ষ একাত্তর হাজার টাকা। পরবর্তী বছরে অর্থাৎ ১৯৮৩-৮৪ সালে লাভের পরিমান বেড়ে হয় এগার লক্ষ টাকা। ১৯৮৪-

৮৫ সালেও লাভের এই ধারা অব্যাহত ছিল। সংস্থাটির এই আর্থিক সাফল্য সম্ভব হয়েছে এর কার্যকলাপ বহুমুখী করার ফলে এবং ব্যবস্থাপনায় উন্নতিসাধনের ফলে।

১৮। মৎস্য বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রনাধীন অপর কর্পোরেশন হ'লো ওয়েষ্ট বেঙ্গল ফিশ্ সীড ডেভলপমেন্ট কর্পোরেশন লিমিটেড। বিশ্বব্যাঙ্গের সহায়তাযুক্ত 'ইনল্যাণ্ড ফিশারীজ প্রজেক্ট' এর কর্মসূচী অনুসারে উন্নতমানের মৎস্যবীজ উৎপাদন ও বিপণনের জন্য ১৯৮০ সালে এই কর্পোরেশন স্থাপিত হয়। বর্ধমান জেলার যমুনাদীঘি, মেদিনীপুর জেলার মাণিকপাড়া, মুর্শিদাবাদ জেলার পাকামাটি মহল্লা এবং হাওড়া জেলার জলধূলাগুড়ি — এই চারটি জায়গায় চারটি আধুনিক হ্যাচারী নির্মাণের কাজে রত আছে এই সংস্থা। আশা করা যায়, যমুনাদীঘি ও মাণিকপাড়ার হ্যাচারী দু'টিতে ১৯৮৫-৮৬ সালেই উৎপাদন শুরু হবে।

১৯। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই রাজ্যে মৎস্যচাষ ব্যবস্থার সামগ্রিক উন্নয়ণের জন্য এই সভা 'ওয়েষ্ট বেঙ্গল ইনল্যাণ্ড ফিশারীজ এ্যাক্ট, ১৯৮৪' আইনটি প্রণয়ন করার প্রয়োজন অনুভব করেছিলেন। অন্যান্য বিষয়ের মধ্যে বিভিন্ন প্রজাতির মাছের সংরক্ষণ ও বিস্তার' বহু মালিকানার কারণে যেসব জলাশয় পুরোপুরি কাজে লাগানো হয় না বা একেবারেই ব্যবহার করা হয় না সেইসব জলাশয়ের উপযুক্ত ব্যবস্থাপনা, মৎস্য ব্যবসায়ীগণ কর্তৃক স্বাস্থ্য সম্পর্কিত নিয়মের পালন, প্রমাণ মাপ ব্যবহার, জলাশয়গুলির দূষণ প্রতিরোধ ইত্যাদি বিভিন্ন বিষয়ে ব্যবস্থা গ্রহণের বিধান এই আইনের অন্তর্ভুক্ত হয়েছে। আইনটি কার্যকরী করলে এই রাজ্যে মাছের উৎপাদন বৃদ্ধি পাবে এবং অতিরিক্ত আয় ও কর্মসংস্থানের সৃষ্টি হবে। তাই এই সভার মাননীয় সদস্যবৃন্দ, জেলা পরিষদ ও পঞ্চায়েতের সভ্যবৃন্দ এবং জেলা প্রশাসনের কাছে আমার সনির্বন্ধ অনুরোধ যে, আপনাদের আন্তরিক সমর্থন ও সক্রিয় সহযোগিতা দিয়ে এই আইন কার্যকর করার সাহায্য করুন।

২০। ১৯৮৪-৮৫ সালের বাজেট ভাষণে আমি বলেছিলাম যে, মৎস্যচাষ ক্ষেত্রের দ্রুত উন্নণের জন্য মৎস্য বিভাগ সর্বতোভাবে চেষ্টা চালিয়ে যাচ্ছে এবং মৎস্যচাষের উপকারিতা সম্পর্কে জনসাধারণকে অবহিত করার জন্য চারটি শ্লোগান জনপ্রিয় করে তোলার চেষ্টাও করছে। এই শ্লোগানগুলি হ'লো, মাছচাষের মাধ্যমে—

(১) অতিরিক্ত কাজের সুযোগ সৃষ্টি,

(২) গ্রামীণ অর্থনীতির উন্নয়ন,

(৩) সুলভ প্রোটিন খাদ্যের উৎপাদন বৃদ্ধি, এবং

(৪) পরিবেশ দূষণ প্রতিরোধ।

নবতর উদ্যমে আমাদের প্রচেষ্টা অব্যাহত রাখার প্রতিশ্রুতি এই সভাকে দিচ্ছি।

২১। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের বাজেট ছোট, সংগঠন আরও ছোট। কিন্তু আমাদের প্রচেষ্টা আন্তরিক। তাই, এই সভার মাননীয় সদস্যদের এবং গ্রামীণ উন্নয়ণের সঙ্গে যুক্ত সকলের সহযোগিতা পেলে আমরা লক্ষ্যে পৌঁছাতে পারবো, এই আশা রাখি।

এই বলে ব্যয় বরাদ্দের দাবিটি সভার অনুমোদনের জন্য পেশ করছি।

**Mr. Deputy Speaker :** There are 12 cut motions on Demand No. 57. Cut motions No. 2 to 5 are in the name of Shri Abanti Misra.

I find Shri Abanti Misra is not present in the House. So, cut motions No. 2 to 5 are not taken as moved. The following Cut motions No.1 and 6 to 12 are in order and taken as moved.

Disproval of policy regarding.

**শ্রী সেখ ইমাজুদ্দিন** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় এই বিধান সভায় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন সেই সম্পর্কে আমি কিছু বক্তব্য রাখতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় যে ১০ পৃষ্ঠা ব্যাপি বাজেট বিবৃতি দিয়েছেন তার মধ্যে অনেক পরিকল্পনার কথা বলেছেন, এমন কি তিনি বলেছেন প্রতিটি গ্রাম পঞ্চায়েতে একটা প্রোডাকসন গ্রুপ তৈরী করা হবে ইত্যাদি। পশ্চিমবঙ্গের মানুষ আমরা বাঙালি, আমাদের মাছের উপর আলাদা একটা টান আছে, একটা উপভোগ্য খাদ্য হিসাবে আমরা বাঙালিরা মাছ খাই। কিন্তু পশ্চিমবঙ্গের সর্বত্র খোঁজ খবর নিন, সেইভাবে কি মাছ পাওয়া যাচ্ছে? মাছের দর দিনের পর দিন বেড়ে যাচ্ছে। তিনি অনেক রকম প্রকল্পের কথা বলেছেন, কিন্তু বাস্তবে এই প্রকল্প কি করে গড়ে উঠেছে তার প্রতিফলন আমরা দেখতে পাচ্ছি না। তিনি তাঁর বাজেট বক্তৃতাতে বলেছেন ষষ্ঠ পরিকল্পনাকালে পশ্চিমবঙ্গে মৎস্য চাষ উন্নয়নের ক্ষেত্রে বৈপ্লবীক পরিবর্তন ঘটেছে। কিন্তু বাস্তবে এর প্রতিফলন আমরা দেখতে পাচ্ছি না। তিনি বলেছেন ১৯৮০ সালে মৎস্য বীজ তৈরী হয়েছিল ৬০ কোটি, ১৯৮৪ সালে বলছেন ৪২০ কোটি মৎস্য বীজ তৈরী করেছেন। কিন্তু বাস্তবে আমরা সেটা দেখতে পাচ্ছি না। আমরা এই বিভাগের কাজ কর্মে কিছু দুর্নীতি আছে বলে মনে করছি। অনেকের কাছে শুনি মৎস্য বিভাগে অনেক টাকা নয় ছয় হচ্ছে। পরিকল্পনা হচ্ছে কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ এই বিভাগের কাছ থেকে কিছু ফল পাচ্ছে না। আমাদের মুর্শিদাবাদ জেলায় বহরমপুর থানার অধীনে কান্দী বিধানসভা নির্বাচন ক্ষেত্রের অধীনে একটা হ্যাচারির পরিকল্পনা আছে। সেখানে চরমহলা এবং পাকামাটি মহলাতে বিশ্বব্যাঙ্কের সহায়তায় হ্যাচারি হবে, সেজন্য ৫০ একরের বেশী জমি এ্যাকয়ার করা হয়েছে কিন্তু মুর্শিদাবাদ জেলার সরকার পক্ষের এম.পি. নামটা আমি বলতে চাই না, মুর্শিদাবাদ লোকসভা নির্বাচন ক্ষেত্রের এম.পি. তাঁর প্ররোচনায় ৫০ একর জমির মধ্যে অর্ধেক জমিতে কিছু সংখ্যক লোক জবর দখল করে নিয়ে সেখানে কাঁচা বাড়ী তৈরী করেছে।

এবং তারা নাকি দাবি করেছে সেই জায়গা তাদের বন্দোবস্ত করে দিতে হবে। এই ব্যাপার নিয়ে আমাদের এম.পি. অতীশ সিংহ মহাশয় প্রতিবাদ করেছেন এবং মুখ্যমন্ত্রীকে জানিয়েছেন এইভাবে জমি দখল বেড়েছে। সরকার ওটা এ্যাকোয়ার করতে পারলে সেখানে একটা হ্যাচারি হতে পারত, কিন্তু সি পি এম — এর লোকেরা সেই জমি দখল করে নিল এবং তার ফলে পরিকল্পনাটি বন্ধ হয়ে গেল। তারপর, মাছের মিনিকিট বিতরণ করার ক্ষেত্রে দেখছি যাদের আদৌ কোন পুকুর নেই তাদের মিনিকিট দেওয়া হচ্ছে। এটা করা হয়দল ঠিক রাখার জন্য। আমি মুর্শিদাবাদে দেখেছি যাদের কোন পুকুর নেই তাদের মিনিকিট দেওয়া হয়েছে এবং সেই সেই মিনিকিট তারা রান্না করে খেয়ে নিচ্ছে। কাজেই এই দপ্তরের কাজকর্ম মোটেই সন্তোষজনক নয় এবং সেদিক থেকে আমি এই বাজেট সর্মথন করতে পারছি না। তারপর, কাগজে বেরিয়েছে সল্টলেকে যে সরকারী ভেরী রয়েছে সেগুলো জনগণ দখল করে নিচ্ছে। সল্টলেকে ভেরী গড়ে তোলার জন্য এই দপ্তর চেষ্টা করছে এবং মন্ত্রী মহাশয় এটা নিয়ে নাকি লড়াই করছেন শুনছি। সল্টলেকের ভেরি যদি এই ভাবে বেদখল হয়ে যায় এবং সরকার যদি এগুলোকে ভিন্ন কাজে ব্যবহার করে তাহলে কোলকাতার লোক মাছ পাবে না এবং পরিবেশ খারাপ হবে এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর্কষণ করছি। গ্রামাঞ্চলে যে লোন দেওয়া হয় সেক্ষেত্রেও দেখছি ত্রুটিপূর্ণ ব্যবস্থা। সাধারণ মানুষ লোন পাচ্ছে না। অবশ্য সারের জন্য কিছু কিছু

টাকা পাচ্ছে কিন্তু সেক্ষেত্রে অফিসারদের টাকা দিতে হচ্ছে। এইভাবে চললে আপনার প্রকল্প নষ্ট হয়ে যাবে। তারপর, এই যে গ্রুপ পার্সোনেল এ্যাকসিডেন্ট ইনসিওরেন্স যেটা করেছেন এটা ভাল ব্যবস্থা হয়েছে। আমরা দেখেছি মৎস্যজীবীরা সমুদ্রে যাচ্ছে লাইফ রিস্ক করে, অনেক সময় তারা ঝড়ের মুখে পড়ে এবং নানা রকম ঝুঁকি নিয়ে তারা সমুদ্রে যাচ্ছে। কাজেই তাদের পরিবারকে বাঁচাতে হলে এই গ্রুপ পার্সোনেল এ্যাকসিডেন্ট ইনসিওরেন্স ব্যবস্থা যাতে আরও ব্যাপক হয় সেই চেষ্টা করুন। আমরা আর একটা জিনিস লক্ষ্য করেছি এই মৎস্যজীবী সমবায় সমিতি যেগুলো আছে সেগুলো এক একটি দুর্নীতির আখড়া। আমি অনেক মৎস্যজীবী সমবায় সমিতিতে গিয়ে দেখেছি নানারকম দুর্নীতি রয়েছে। এগুলি যাতে ভালভাবে চলে সেদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি দেওয়া দরকার। মাছ ধরার জন্য পশ্চিমবঙ্গ সরকারের যে কয়টি ট্রলার আছে তার মধ্যে অধিকাংশই অচল হয়ে রয়েছে। বর্তমানে মাত্র ৩টি সচল অবস্থায় আছে, বাকীগুলো সবই অচল হয়ে পড়ে আছে। আমাদের একটি ট্রলার মাছ ধরার জন্য উড়িষ্যায় গিয়েছিল। তারা দিনের বেলায় মাছ ধরত কিন্তু রাতের বেলায় কচ্ছপ ধরত। উড়িষ্যায় কচ্ছপ ধরা বেআইনী। এইসব জিনিস মন্ত্রীমহাশয়কে দেখতে হবে। মন্ত্রী মহাশয় যেসব বড়বড় কথা বললেন তার বাস্তব কোন প্রতিফলন আমরা কিন্তু দেখছিনা। বরং এটাই দেখছি বাজার থেকে মাছ হাওয়া হয়ে যাচ্ছে। এই সমস্ত কারণে আমি তাঁর বাজেটের বিরোধিতা করছি।

**[6.20 – 6.30 p.m.]**

**শ্রী অবিনাশ প্রামানিক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্য মন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে দু একটি কথা বলতে চাই। আমাদের মাননীয় বিরোধী দলের সদস্যরা পশ্চিমবঙ্গে মাছের উৎপাদনের যে অগ্রগতি হয়েছে তা তাঁরা দেখতে পাবেন না। গত ৩০ বছরের কংগ্রেস আমলে মাছের ব্যাপারে যে মুমূর্ষ এবং মৃতপ্রায় করে গিয়েছিলেন, সেই অবস্থার উন্নতি করতে একটু নিশ্চই সময় লাগবে। কিন্তু এই অল্প সময়ের মধ্যে সাত বছরে এই বামফ্রন্ট সরকার এর আমলে আমাদের মাননীয় মৎস্য মন্ত্রী যে মাছের উৎপাদন বৃদ্ধি করেছেন এবং যে অগ্রগতি মাছের উৎপাদন নিয়ে এসেছেন তার জন্য আমি তাঁকে অভিনন্দন জানাবো। আমি এই প্রসঙ্গে বলবো, একটা সংবাদ ১৭ই এপ্রিল যুগান্তরে বেরিয়েছে যে খাল বিল, পুকুর এ মাছ চাষে পশ্চিমবঙ্গ সরকার সবার উপরে। ভারতবর্ষের চারটি রাজ্যে আর্ন্তদেশীয় মাছ চাষের একটা পরিকল্পনা হয় তাতে পশ্চিমবঙ্গ এই চারটি রাজ্যের থেকে সকলের উর্দ্ধে। আমাদের এই রাজ্যে ৩৫ হাজার একর জলা জমিতে মাছের উৎপাদন করে এটা সম্ভব হয়েছে। মাননীয় বিরোধী দলের সদস্য এটা দেখেননি, এই সব কাজ ওঁরা দেখতে পান না এবং জানেন না তাঁদের আমলে মাছের বাবদে কি খরচ হতো, ১৯৭৪-৭৫ সালে সন্তোষ রায় যখন মৎস্যমন্ত্রী ছিলেন তখন মাত্র মৎস্যখাতে বরাদ্দ হয়েছিল ৩ কোটি ৫২ লক্ষ ৮৭ হাজার টাকা, এবারকার বাজেট বরাদ্দ হয়েছে ১০ কোটি ৬৫ লক্ষ ১৩ হাজার টাকা। মাছের দর, এটা কি করে কমবে, আমরা যে ব্যবস্থার মধ্যে আছি, যে কাঠামোর মধ্যে আছি, এতে মাছের দর কমানো খুব সহজ হবে না। যদি দর কমানোর ব্যবস্থা হয়, তাহলে ওদের রাঘব বোয়াল, যারা সমস্ত জলকর, নিয়ে বসে আছে, জমিদার, তাদের বিরুদ্ধে যদি ব্যবস্থা নিতে যাই, তখনই হৈচৈ পড়ে যাবে। ঐ সব আড়ৎদার, নিলামদার, তাদের বিরুদ্ধে যদি কোন ব্যবস্থা নেওয়া হয়, ওরা হৈচৈ করবে। সুতরাং ঐ সব লোকেদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে গেলে কিছু সময় লাগবে। সুতরাং পশ্চিমবঙ্গ সরকার মাছের উৎপাদন বৃদ্ধির যে পরিকল্পনা করেছেন, তার সঙ্গে মাছের দরের একটা নিয়ন্ত্রণ করতে হবে এবং তার জন্য আইন করতে হবে। প্রতিটি বাজারে একটি করে স্টল করতে হবে এবং একটা ন্যায্য দামে সেই সমস্ত স্টলের মাধ্যমে সাধারণ মানুষকে এই মাছ সরবরাহ করার ব্যবস্থা করতে হবে। সেইজন্য মন্ত্রী মহাশয় এই যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন, তাকে সমর্থন করে

আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ চন্দ্র মাহাতো :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মৎস্য মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন, তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে যে কাট মোশান আনা হয়েছে তাকে সমর্থন করে দু'চারটি কথা বলতে চাই। আমাদের পক্ষ থেকে মাননীয় সদস্যরা মৎস্য সম্পর্কে তাদের বক্তব্য রেখেছেন। আজকে মহাশয়ের ভাষণের যে বই আমরা পেয়েছি, সেই বইটি অনেক লম্বা চওড়া। সেই বইতে তিনি অনেক আশাপ্রদ কথা বলেছেন। এটা খুবই সত্যি কথা যে বাঙালির ভাতের পাতে যদি এক টুকরো মাছ দেওয়া যায় তাহলে সকলেই সন্তুষ্ট হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কতকগুলি প্রস্তাব পেশ করতে চাই। কারণ এই বিভাগে অনেক দুর্নীতি আমরা দেখেছি বিশেষ করে সমবায় এবং অন্যান্য বিষয়ে। যদিও মন্ত্রী মহাশয় তার ভাষণে অনেক কিছু বলেছেন, অনেক টাকার কথা বলেছেন এবং বিদেশী সাজসরঞ্জাম নিয়ে, বিদেশী বৈজ্ঞানিক পদ্ধতিতে অনেক কিছু করেছেন, জাপানে গেছেন, চীনে গেছেন এবং সেখান থেকে কিছু নিয়ে এসেছেন। কিন্তু আমরা তার বইয়ের মধ্যে প্রথমেই একটা ছোট মাছের ছবি দেখছি, বড় ছবি দেখতে পেলাম না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে মৎস্য সমবায় সমিতি রয়েছে, আমি এই ব্যাপারে একটা উদাহরণ দিতে চাই। আমার কেন্দ্র ঝালদায় উনি কিছুদিন আগে ঘুরে এসেছেন। এটা একটা খরা প্রবণ এবং নিপীড়িত এলাকা। উনি মেদিনীপুর জেলার লোক, উনি জানেন যে মেদিনীপুরে মৎস্যজীবি সবচেয়ে বেশি আছে। অথচ পুরুলিয়াতে সমবায় সমিতি করার জন্য উনি ভাবনা চিন্তা নিয়েছেন। যদিও এটা অনেক আগে থেকেই হয়ে আসছিল। মেদিনীপুরের ঝালদায় রানীবাঁধ বলে একটা বাঁধ আছে। সেখানে মন্ত্রী মহাশয় গিয়েছিলেন এবং সেই বাঁধ দেখে এসেছেন। আমি অনুরোধ করবো যে সেখানে আপনার বিভাগীয় যে সব ঘর আছে, কোয়ার্টার আছে, সেগুলির দিকে আপনি দৃষ্টি দেবেন। সেই রানীবাঁধে যে নৌকাগুলি আছে, সেই রকম ১০০ খানা নৌকা এবারে দেবেন বলে উনি বলেছেন। আমি জানিনা যে, কতগুলি পুরানো নৌকাকে আলকাতরা দিয়ে রং করে নূতন বলে চালিয়ে দেবেন কিনা। তবে আমার মনে হচ্ছে সেই রকম একটা পরিকল্পনা চলছে। রানীবাঁধে যে নৌকাগুলি আছে সেগুলি ডাঙ্গায় থাকে, কোনদিন জলে নামেনা। এগুলির প্রতি লক্ষ্য রাখা দরকার। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে আপনি এই বিষয়ে একটু নজর রাখবেন। সেই সঙ্গে আর একটা কথাও বলতে চাই। আমাদের ওখানে রুপাই সেচ প্রকল্প নামে একটা প্রকল্প আছে। সেখানে যে সমবায় সমিতি গড়ে উঠেছে, আমি জানি না, সেই সমবায় সমিতি বামফ্রন্ট পার্টির বলেই তাদের জাল এবং অন্যান্য উপকরণ কেনার জন্য টাকা মঞ্জুর করা হয়েছে কিনা সেই রুপাই সেচ প্রকল্পের আজ পর্যন্ত মাঝের পোনা ছাড়া হয়নি। আরো আশ্চর্যের ব্যাপার হচ্ছে, গত ১৫ই ফেব্রুয়ারীতে সেই রুপাই সেচ প্রকল্পে মাছ চুরি করার জন্য বামফ্রন্টের তথাকথিত কিছু কর্মী সেই জলকে রাত্রি বেলায় খুলে দেয় এবং সেখানে মাছ চুরি করে। এই রকম ভাবে প্রায়ই ওখান থেকে মাছ চুরি হয়ে যাচ্ছে। অথচ সে দিকে কোন দৃষ্টিপাত করা হচ্ছে না। কাজেই সেদিকে আপনার দৃষ্টি দেবার জন্য অনুরোধ করবো। বহরমপুরের ঘটনার কথা আমাদের একজন সদস্য বলেছেন। সেখানে ৫০ একর জমির উপরে একটা হ্যাচারী কমপ্লেক্স তৈরী করার কথা হয়েছিল এবং দেখা যাচ্ছে যে সেই ৫০ একর জমির উপরে আজ পর্যন্ত কোন হ্যাচারী কমপ্লেক্স তৈরী হয়নি। উপরন্ত আপনাদের স্থানীয় একজন নেতা সেই জমির উপরে কিছু লোককে নিয়ে গিয়ে ঘর বানিয়ে দিয়েছে এবং সেটা সম্পূর্ণ বিশ্ব ব্যাঙ্কের টাকা। সেই জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেই হ্যাচারী কমপ্লেক্সটি, যেটা বহরমপুরে গড়ে ওঠার কথা ছিল, সেটা যেন তাড়াতাড়ি তৈরী করা হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মৎস্য বিভাগের বই'এর মধ্যে আমরা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ লাইন দেখতে পেলাম। উনি বলেছেন সমাজে দারিদ্র সীমার নীচে যেসব লোক বাস করে তাদের জন্য মৎস্য বীজ অথবা মিনিকিট বিতরণের ব্যবস্থা করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কি এই কথা মৎস্য মন্ত্রীকে জিজ্ঞাসা করতে পারি যে, যারা দারিদ্র সীমার নীচে বাস করে তারা এই যে মৎস্য বীজ, মিনিকিট পাবে সেগুলি নিয়ে কোথায় চাষ করবে, খালে, বিলে, করবে না কোন পুকুরে চাষ করবে? তারা তো দারিদ্র সীমার নীচের লোক, তাদের পুকুর নেই, জলাশয় নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মাছ চাষ করার ক্ষেত্রে একটি আইনগত দিক আছে। রিসেন্টলি একটা জিনিস হয়েছে যে, যাদের পুকুর আছে তাদের রসিদপত্র দেখাতে হয়, তবেই মৎস্য বিভাগ থেকে মৎস্য সাহায্য পাওয়া যায়। বর্তমানে পঞ্চায়েত, জেলা পরিষদ এন.আর.ই.পি. স্কীমের মাধ্যমে বহু জলাশয়, ছোট ছোট পুকুর ইত্যাদি দখল করেছেন। কিন্তু সেই সব জলাশয় সেটেলমেন্টে পুকুর বলে চিহ্নিত নেই। সেই কারণে সেই সব পুকুরের ক্ষেত্রে মৎস্য বীজ, মৎস্য বিভাগ থেকে অর্থ সাহায্য ইত্যাদি একেবারেই পাওয়া যাচ্ছে না। এই দিকটায় মন্ত্রী মহাশয়কে একটু বিশেষ ভাবে লক্ষ্য রাখতে অনুরোধ করছি। এই কথা বলে উনি যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের কাট মোশানগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[6.30 – 6.40 p.m.]**

**শ্রী ব্রজেশ্বর চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্য মন্ত্রী যে বাজেট ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করে এবং বিরোধী পক্ষ থেকে যে কাট মোশান এসেছে তার বিরোধিতা করে দু চারটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের বন্ধুরা এই বাজেটের মধ্যে কোন ভাল জিনিস দেখতে পেলেন না। তারা ভাল জিনিস দেখবেন কোথা থেকে? আমাদের এই পশ্চিমবাংলায় বাঙালির ঘরে ঘরে আগে মাছ, ভাত এর ছড়াছড়ি ছিল। আগে আমাদের 'মাছে ভাতে' বাঙালি বলা হত। ওরা আমাদের সেই 'মাছ ভাত' একেবারে শেষ করে দিয়েছেন। ওরা সাধারণ মানুষের ঘর থেকে সেই মাছ ভাত কেড়ে নিয়ে মুষ্টিমেয় কয়েকজন জোতদার, জমিদার, মহাজনের কাছে পৌঁছে দিয়েছেন। আমাদের বর্তমান বামফ্রন্ট সরকার আবার সেই সাধারণ মানুষের ঘরে মাছ ভাত পৌঁছে দেবার জন্য উদ্যোগী হয়েছেন এবং যারা দারিদ্র সীমার নীচে আছেন তাদের কাছেও পৌঁছে দেবার জন্য উদ্যোগী হয়েছেন। কাজেই এটা তাদের ভাল লাগবে কেন? এর মধ্যে তারা ভাল কিছু খুঁজে পাবেন কি করে? কংগ্রেস আমলেও মৎস্য চাষ সম্বন্ধে উদ্যোগ নেওয়া হয়েছিল বটে, কিন্তু সেটা কখনো কার্যকরী হয়নি। বামফ্রন্ট সরকারের আমলে মৎস্য চাষ বৃদ্ধি পেয়েছে এবং গোটা ভারতবর্ষের মধ্যে মৎস্য চাষে পশ্চিমবাংলা শীর্ষ স্থান অধিকার করে আছে। উত্তরোত্তর এই মৎস্য চাষ যে আরো বৃদ্ধি পাবে সে বিষয়ে কোন সন্দেহ নেই। এই মৎস্য চাষ সম্বন্ধে আমি কতগুলো সাজেসান রাখতে চাই। আমাদের এখানে উন্নত ধরণের মৎস্য বীজ যাতে তৈরী হয় এবং সেগুলি যাতে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে পাঠাতে পারি সেদিকে মন্ত্রী মহাশয়কে আর একটা সচেষ্ট হতে অনুরোধ জানাব এবং কো-অপারেটিভের মাধ্যমে গরীব শ্রেণীর মানুষ যাতে মৎস্য চাষ প্রকল্পের অধীনে আসতে পারে সেদিকে নজর দিতে হবে। আর স্বার্থান্বেষী মানুষ যাতে এই কো-অপারেটিভগুলি ক্যাপচার করে না রাখতে পারে সেদিকেও সচেষ্ট হতে হবে। কেন না, এই কো-অপারেটিভ সম্বন্ধে আমাদের তিক্ত অভিজ্ঞতা আছে। কংগ্রেসী বন্ধুরা এক একটি কো-অপারেটিভ করে নিজেদের মধ্যে কুক্ষিগত করে রেখেছেন। পুরুলিয়া জেলায় যে সমস্ত পুকুর আছে সেগুলিতে মৎস্য চাষ করার চেষ্টা করুন। আমি আর একটি কথা বলতে চাই সেটা হচ্ছে এই, বীরভূমের খয়রাশোলে একটি হ্যাচারি হবার কথা ছিল, শুনেছি সেটা নাকি শিউড়িতে তুলে নিয়ে আসার চেষ্টা

হচ্ছে। আমার অনুরোধ এটাকে গ্রাম থেকে শহরে তুলে আনবেন না। ওটা যেমন খয়রাশোলের পেরুয়া গোপালপুরে হবার কথা আছে, সেইখানেই করার চেষ্টা করুন, দয়া করে শিউড়িতে তুলে আনার চেষ্টা করবেন না — এই অনুরোধ জানিয়ে বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মৎস্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী আজকে এই সভায় তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তা সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, আমরা জানি, পশ্চিমবঙ্গে মৎস্য সরবরাহের ক্ষেত্রে বিশেষ একটা সমস্যা আছে। এটা শুধু আজকেরই সমস্যা নয়, দীর্ঘদিন ধরে এই সমস্যা চলে আসছে। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এই মাছের উৎপাদনের ক্ষেত্রে কিছু কিছু ব্যবস্থা নিয়েছেন এবং তাতে আমরা মনে করি এই সমস্যা কিছুটা লাঘব হবে। স্যার, আমি যে এলাকা থেকে এসেছি সেই সুন্দরবন এলাকা মাছ চাষের একটি বিরাট এলাকা। সেখানে একদিকে যেমন লোনা জলের মাছ উৎপাদন হয় অপর দিকে তেমনি মিষ্টি জলের মাছও উৎপন্ন হয়। স্যার, সাম্প্রতিককালে এই মাছ উৎপাদনের ক্ষেত্রে একটি বিপদের সৃষ্টি হয়েছে, আমি সে সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয়কে অবহিত করতে চাইছি। সাধারণতঃ লোনা জলে যে সমস্ত মাছ উৎপাদন হয় যেমন গলদা, বাগদা, ভেটকি, পারসে, ভাঙ্গন এই সমস্ত মাছের পোনা ছাড়ার সময় ফাল্গুন থেকে জৈষ্ঠ্য। কিন্তু স্যার, এই সময় আমরা দেখছি, সুন্দরবনের ঐ এলাকায় বাগদার বাচ্চা ধরতে গিয়ে বিরাট সম্পদ নষ্ট হচ্ছে। এর ফলে বাজারে এই সমস্ত মাছের ঘাটতি দেখা দিচ্ছে। এটা একটা বিরাট সমস্যা। এই সমস্যার প্রতিকার শুধু আইন করেই করা যাবে না, এ ক্ষেত্রে অন্য পথের কথাও চিন্তা করতে হবে, কারণ, এর সঙ্গে একদল লোকের জীবন ও জীবিকার প্রশ্নটিও জড়িত আছে। তা ছাড়া বাগদার পোনা রপ্তানী করে বৈদেশিক মুদ্রা অর্জনেরও একটি প্রশস্ত পথ আছে। এ ক্ষেত্রে আমার প্রস্তাব, পঞ্চায়েত লেভেলে রাজনৈতিক ভাবে এর মোকাবিলা করে জনমত সৃষ্টি করতে হবে যাতে বাগদা পোনা ধরার নাম করে অন্য পোনাও নষ্ট করা না হয়। আমি এ ব্যাপারে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলব, এই সম্পদ রক্ষা করার জন্য অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া দরকার। আমরা জানি, সরকারের তরফ থেকে কিছু কিছু চারা পোনা বন্টন করা হয়। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন যে পোনা মাছ বাড়ার ক্ষেত্রে সাধারণতঃ একটু বেশী সময় লাগে। এ ক্ষেত্রে বন্টন ব্যবস্থা এমনই যে পোনাগুলি যখন মৎস্যজীবীরা পায় তাদের পুকুরে ছাড়ার জন্য তখন সেপ্টেম্বর, অক্টোবর মাস হয়ে যায়। কিন্তু বাস্তব ক্ষেত্রে জুন, জুলাই এ এই পোনা যদি ছাড়া না হয় তাহলে যথাযথভাবে এগুলি বাড়ার সময় পায় না। কাজেই সরবরাহের ক্ষেত্রে এই অসুবিধা দূর করে মৎস্য জীবীদের কাছে যাতে এগুলি ঠিক সময়মত পৌঁছায় সে দিকে দৃষ্টি দেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এই কথা বলে আমি আপনার বক্তব্য শেষ করছি।

**[6.40 – 6.50 p.m.]**

**শ্রী বোধীলাল মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মৎস্যমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ উপস্থাপিত করেছেন তার আমি বিরোধিতা করছি এবং মৎস্য বিভাগের কাজকর্ম সম্পর্কে কয়েকটি সাজেশান-রাখছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১০ পাতার বাজেট বই'টির মধ্যে দিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় অনেক কথাই প্রচার করেছেন, এবং তিনি যখন প্রথম মন্ত্রী হন তখন বলেছিলেন বাঙালিদের মাছ ভাত খাওয়াবেন। কিন্তু আমি তাঁকে জিজ্ঞাসা করছি, মাছ চাষের এলাকা যদি তিনি না বাড়ান তাহলে কি

ভাবে মাছ খাওয়াবেন? আমরা দেখছি দিন দিন মাছ চাষের এলাকা কমছে। আমরা দেখছি স'ল্টলেক এলাকার অধীন যে সমস্ত মাছ চাষের জলাশয় গুলি আছে সে সমস্ত গুলি অন্য দপ্তর দখল করছে। পশ্চিমবাংলার বিভিন্ন মাছ চাষের পুকুর, খাল, বিল প্রভৃতি জলাশয় গুলি বেদখল হয়ে যাচ্ছে, মাছ চাষ হচ্ছে না, মাছ চাষের এলাকা দিন দিন কমে যাচ্ছে। বহু জলাশয় বেদখল হয়ে চাষের জমিতে পরিণত হয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন যে, তিনি প্রচুর সীড় তৈরী করছেন। আমি তাঁকে জিজ্ঞাসা করছি, সে গুলি তিনি ঢালবেন কোথায়, মাছ চাষের এরিয়া তো দিনের পর দিন কমে যাচ্ছে? তিনি প্রচার করছেন, মাছ চাষের উন্নতির জন্য তিনি ১০ কোটি ৬৫ লক্ষ টাকা বরাদ্দ করছেন। পশ্চিমবাংলার ৭০ পারসেন্ট মানুষ যেখানে কৃষিজীবী এবং চাষবাসের মধ্যে দিয়ে যেখানে তাদের জীবন-যাত্রার বিশেষ কোন সুবিধা হচ্ছে না সেখানে আমরা দেখছি যে, মাছ চাষের জন্য এত টাকা বরাদ্দ করেও কোন সাফল্য পাওয়া যাচ্ছে না। এই টাকা দিয়ে মাছ চাষের যদি কিছু উন্নতি করা যেত তাহলে নিশ্চয়ই গ্রামের গরীব কৃষিজীবী মানুষের জীবন-যাত্রার কিছুটা উন্নতি করা সম্ভব হ'ত। আজকে আমরা দেখছি বিভিন্ন রাজ্য থেকে পশ্চিমবঙ্গে মাছ আমদানী করা হচ্ছে। ইতিপূর্বে যে সমস্ত জলাশয় গুলি জে.এল.আর.ও. অফিস থেকে বন্টন করা হ'ত সে গুলি থেকে সরকারের কিছু ইনকাম হ'ত। বর্তমানে পঞ্চায়েতের মাধ্যমে বিলি-বন্টন করার ফলে এ ক্ষেত্রে সরকারের ইনকাম কমে গেছে। আমার এলাকায় বেশ কয়েকটি বড় জলাশয় আছে, যেমন মৌহা ঢাব,পলিশটোলা ঢাব হিলশামারি ঢাব, এগুলি আগে জে.এল.আর.ও. অফিস থেকে বিলি-বন্টন করে সরকারের প্রচুর টাকা ইনকাম হ'ত, হাজার হাজার টাকা সরকারী কোষাগারে জমা হ'ত। বর্তমানে এ গুলি থেকে সরকারের কোন রকম ইনকাম হচ্ছে না। হিলশামারি ঢাব থেকে বছরে লক্ষ টাকা সরকারের আয় হ'ত। মাছ চাষ করবার জন্য সেটির দায়িত্ব পঞ্চায়েতকে দেওয়া হয়েছে, ফলে যেখান থেকে লক্ষ টাকা ইনকাম হওয়ার কথা, সেখান থেকে এক পয়সাও সরকারের কাছে ফেরত এলো না। ফলে গর্ভণমেন্টের ১ লক্ষ টাকার রেভিনিউ লস্ হলো। আজকে এই ভাবে যে পথে এই দপ্তর চলেছে সে পথে সমস্যার সমাধান হবে না। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, সারা পশ্চিমবঙ্গে মাত্র ২০ টি বিক্রয় কেন্দ্র করেছেন। মাত্র ২০ টি বিক্রয় কেন্দ্রের মধ্যে দিয়ে তিনি কি করে পশ্চিমবাংলার সমস্ত মানুষকে মাছ ভাত খাওয়াবেন। সবচেয়ে বড় কথা হচ্ছে কাজের তুলনায় মৎস্য দপ্তরকে অত্যধিক গুরুত্ব দেওয়া হচ্ছে। আমি মনে করি এত গুলি দপ্তরের কোনো প্রয়োজন ছিল না, মৎস্যর জন্য একটা আলাদা দপ্তরের কোন প্রয়োজন নেই। কংগ্রেস আমলে এটা হয়ে থাকলে, নিশ্চয়ই তখনও এটা করা ঠিক হয়নি। যে কোনো একটা বড় দপ্তরের সঙ্গে এটাকে জুড়ে দেওয়া যেত। আমার মনে হয় খাদ্য বা কৃষি দপ্তরের সঙ্গে এই দপ্তরকে জড়িত করা উচিত। ঐ দুটির কোন একটি দপ্তরের অধীনে এটা থাকলেই যথেষ্ট। পশুচিকিৎসা এবং পশুপালন দপ্তরের অধীনেও এই দপ্তরকে রাখা যায়। তাতে সরকারী অর্থের অপচয় বন্ধ হয়। কেন না মাননীয় মন্ত্রী তাঁর দপ্তরের ব্যয় বরাদ্দের মাধ্যমে যে সমস্ত কাজের কথা উল্লেখ করেছেন, সে সমস্ত কাজের সঙ্গে বাস্তবের কোন সম্পর্ক নেই। আমি বলছি না যে এই দপ্তরের মাধ্যমে মৎস্য চাষের উন্নতি করা সম্ভব নয়, কিন্তু যেভাবে এই দপ্তর চলছে তাতে সম্ভব নয়। সবচেয়ে আশ্চর্যের ব্যাপার হচ্ছে, এই দপ্তরের অধীন অনেক গুলি কর্পোরেশন গঠন করা হয়েছে, যেমন স্টেট ফিসারি ডেভেলপমেন্ট কর্পোরেশন, তারপরে ডীপ সি ডেভেলপমেন্ট কর্পোরেশন ইত্যাদি। এদের কাজ কি? মাছের কোন উন্নতি হচ্ছে না, বরঞ্চ এই সমস্ত সংস্থা গুলির অফিসারদের পেছনেই টাকা খরচ হয়ে যাচ্ছে। এই সব করে যে টাকা খরচ করা হচ্ছে সে টাকা যদি মাছ চাষের সঙ্গে যে সমস্ত মৎস্যজীবীরা যুক্ত আছে তাদের অনুদান দিয়ে, জাল দিয়ে, নৌকা দিয়ে সাহায্য করা হ'ত তাহলেও মাছ চাষের উন্নতি হ'ত। মাননীয় মন্ত্রী মহাশয় মিনিকিট' এর কথা বললেন, আমি তাঁকে জিজ্ঞাসা করি, কাদের মিনিকিট দেওয়া হয়? আপনারা সবাই জানেন, পুকুর বা জলাশয় — মৎস্য চাষের বেশীর

ভাগ জায়গাই বড়লোকদের। এই সমস্ত পুকুর বা জলাশয় বড়লোকদেরই আছে। আপনারা মিনিকিট বিতরণ করবেন গরীবদের, তাহলে এই সমস্ত গরীব মানুষেরা ঐ সমস্ত মিনিকিট ফেরবে কোথায়? সুতরাং এটা অসামঞ্জস্যপূর্ণ হয়ে যাচ্ছে না? জোতদার জমিদাররা প্রতিক্রিয়াশীল, আপনারা কৃষির ক্ষেত্রে তাদের গালাগাল দিয়েছেন কিন্তু মৎস্য চাষের ক্ষেত্রে এই সমস্ত লোকদের সাহায্য না নিলে মৎস্য চাষ বাড়বে কেমন করে? সুতরাং এই সমস্ত লোকদের গালাগাল দিচ্ছেন কেন? এ ব্যাপারে আপনারা ডবল পলিসি গ্রহণ করেছেন। তারপর আর একটি কথা বলছি, আপনারা সিডিউল কাষ্টস এবং সিডিউল ট্রাইবস্ — এদের মধ্যে ভাগ করেছেন। মৎস্য চাষে যারা নিযুক্ত আছে তাদের মধ্যে সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবস আলাদা দুইভাগে ভাগ করে শ্রেণী ভিত্তিক করে দিয়েছেন। মৎস্য চাষে যারা জড়িত আছে তাদের সবার যাতে উন্নতি হয় সেই রকম ব্যবস্থা নিতে হবে। পশ্চিমবাংলায় মৎস্য চাষে রেকর্ড এবং পশ্চিমবাংলা থেকে অন্যান্য রাজ্য থেকে মৎস্য চাষে অভিজ্ঞ অফিসারদের চেয়ে পাঠাচ্ছে। এর মধ্যে কিছু অফিসার চীনে গেলেন, জাপানে গেলেন, কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, সেই অনুপাতে মৎস্য চাষের উন্নতি হচ্ছে না কেন? মাননীয় মন্ত্রী মহাশয় পশ্চিমবাংলায় মৎস্য চাষ রেকর্ড পরিমান হয়েছে বলুন, আর যাই বলুন, ভারতবর্ষের ২২ রাজ্যের মধ্যে অধিকাংশ রাজ্যে মাছ চাষ হয় না এবং সেই সব রাজ্যের লোকেরা মাছ খায় না। এমন অনেক জায়গা আছে যেখানে মাছ পর্যন্ত বিক্রি হয় না। যেমন, হরিদ্বারে যান, মথুরায় যান, বৃন্দাবনে যান, সেখানে মাছ পর্যন্ত বিক্রি হয় না, খাওয়া তো দূরের কথা। সুতরাং পশ্চিমবাংলায় জনগনকে মাছ খাওয়ানোর জন্য আপনি অন্যান্য প্রভিন্স থেকে যেখানে লোকেরা মাছ কম খায় সেখান থেকে মাছ আমদানি করুন। পশ্চিমবাংলা সীডের (মাছ) ক্ষেত্রে রেকর্ড করেছে, অফিসারদের চাহিদা আছে, অন্য রাজ্যের তুলনায় এখানে ন্যাশনাল কনফারেন্স হয়েছে, আবার হতে চলেছে-এইসব কথা না বলাই ভাল। কারণ পশ্চিমবাংলার বাঙালী ছাড়া মাছ ভক্ত আর কেউ নয়। সুতরাং কনফারেন্স হবে এইসব ঢাক-ঢোল না পেটালেই পারতেন। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় যে ৪টি স্লোগান দিয়েছেন, (১) অতিরিক্ত কাজের সুযোগ সৃষ্টি, (২) গ্রামীণ অর্থনীতির উন্নয়ন, (৩) সুলভ প্রোটিন খাদ্যের উৎপাদন বৃদ্ধি, এবং (৪) পরিবেশ দূষণ প্রতিরোধ, এই স্লোগানগুলি যদি কার্যকরী করতে পারেন ভাল কথা। দারিদ্রসীমার নিচে যে সমস্ত মৎস্যজীবীরা আছেন, যে সমস্ত সিডিউল কাষ্টস এবং সিডিউল ট্রাইবস মৎস্যজীবীরা আছেন তাদের বিভিন্নভাবে যদি উন্নতি করতে পারেন ভাল কথা। কিন্তু এদের উন্নতি কি সত্যই করতে পেরেছেন? করতে পারেননি, আরোও অনেক কিছু করার আছে। আপনি সমুদ্রে ট্রলারের কথা বলেছেন। একজন মৎস্যজীবী দূর সমুদ্রে গিয়ে জীবনের বিনিময়ে কি করে মাছ আনতে যাবে? আপনি দেশী নৌকা এবং যন্ত্রচালিত যে পরিমাণ নৌকার কথা বলেছেন সেটা এত কম যে এর দ্বারা সমস্যার সমাধান হবে না। মাছ যদি বেশী করে ধরতে হয় তাহলে আরোও বেশী করে দেশী নৌকা এবং যন্ত্রচালিত নৌকার সংখ্যা বাড়াতে হবে এবং এই সমস্ত মৎস্যচাষীদের আরোও ভালভাবে ট্রেনিং দিতে হবে। আমি আশা করি, মাননীয় মন্ত্রীমহাশয় আগামী দিনে আরোও মৎস্যচাষ বাড়াবেন এবং পরিশেষে আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করবো, স্বয়ং ভগবান বিষ্ণু তিনি জগৎ উদ্ধার করার জন্য মীন অবতার হয়েছিলেন, আপনি সেই রকম বাঙালীদের মাছ-ভাত খাওয়াবার জন্য যদি মীন অবতার হতে পারেন তাহলে পশ্চিমবঙ্গের জনসাধারণ আপনাকে আশীর্বাদ করবে। এই কথা বলে এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**[6.50 – 7.00 p.m.]**

**শ্রী প্রশান্ত কুমার প্রধান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে বাজেট রেখেছেন তাকে সমর্থন করে আমি ২/৪টি কথা বলতে চাই। মাননীয় বিরোধী সদস্যেরা বললেন যে,

এই দপ্তরের দরকার নেই। তাঁদের একটু রাগ হওয়া স্বাভাবিক, কারণ দীর্ঘদিন, দেশ স্বাধীন হওয়ার পর থেকে ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনা পর্য্যন্ত মৎস্য দপ্তর বলে যে একটি দপ্তর আছে বা তাদের যে কাজ আছে এটা কেউ জানত না। তখন কিছু ভেষটেড ইনটারেসটেড পার্সন বেনামীতে জল সম্পদ ধরে রাখতেন। তাঁরা তখনকার দিনের মন্ত্রীদের লোকজন ছিলেন, মাননীয় জয়নাল আবেদীন সাহেব উপস্থিত থাকলে তাঁকে এ বিষয়ে বলতাম। তাঁদের সময়ে ওঁরা যেভাবে জলজ সম্পদগুলিকে ধরে রাখতেন ভেড়ি করে রাখতেন আজকে সে অবস্থার একটা পরিবর্তন হচ্ছে। গরীব মানুষ মাছের চাষ করছে এবং তারা জীবিকা নির্বাহ করতে পারবে। আজকে এইভাবে গ্রামীন অর্থনীতিতে একটা পরিবর্তন ঘটানোর জন্য বামফ্রন্ট সরকার পদক্ষেপ নিচ্ছেন। সুভাষবাবু বললেন যে, গরীব মানুষদের এইসব মিনিকীট দিয়ে কোন লাভ নেই, কারণ তাদের পুকুর নেই। দুঃখ এখানে যে, ওনারা কোন খবর রাখেন না। চীন দেশে মাছের চাষ হয়, সঙ্গে সঙ্গে ধানের চাষও হয়। পাশাপাশি দেশ, খোঁজ করে দেখুন, একটা জমিতে ধান চাষ হয় আবার মিনিকীট দেওয়া হলে মাছ চাষও হয়, আবার সে মাছগুলি বিক্রিও হয়। আমাদের দেশেও সেভাবে এগোবার চেষ্টা করা হচ্ছে। যে জল সম্পদ আছে সেগুলিকে আস্তে আস্তে গরীব মানুষের কাছে নিয়ে যেতে হবে। প্রত্যেক ব্লকে ফিসারী অফিসার আছেন, ট্রেনিং হচ্ছে, মানুষ মাছ বেশী বেশী করে চাষ করছে। এইভাবে পরিকল্পনা মাফিক এগোবার চেষ্টা হচ্ছে। বিশ্বব্যাঙ্কের সহায়তায় পাঁচটি রাজ্যে—উড়িষ্যা, উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশ, বিহার এবং পশ্চিমবঙ্গে মাছের চাষ হচ্ছে। এর মধ্যে কেবল পশ্চিমবঙ্গেই বেশী করে চাষ হয়েছে আর কোথাও তেমন করতে পারে নি। তবুও সেরকম টাকা পাওয়া যাচ্ছে না বলে এ ক্ষেত্রে আরও ভাল কাজ হচ্ছে না। রায়চক বন্দরের কথা তো একবারও বললেন না? সেখানে মৎস্য বন্দর তৈরী হয়েছে কিন্তু কেন্দ্র সেটাকে ফেলে রেখেছেন, এটাতে ওদের টাকা দেবার কথা। সেখানে মৎস্য চাষ আরও বেশী করে হতে পারে। শংকরপুর বন্দরের কথা তো বললেন না। বললেন না তো গ্রামীন অর্থনীতিতে যারা তপশীলিভুক্ত গরীব মানুষ তারা ঝাড়গ্রামে বা অন্যান্য জায়গায় মাছের চাষ করছে। গরীব মানুষ যারা আগে মাছ চাষ করত না, তারা আজকে মাছ চাষ করছে এবং তার দ্বারা জীবিকা নির্বাহ করছে। এ ব্যাপারে বড় বড় পরিকল্পনা গ্রহণ করা হয়েছে, সে কথা তো বললেন না। আজকে গ্রামের মানুষেরা মাছ চাষের জন্য একটা উদ্যোগ গ্রহণ করছে। পশ্চিমবঙ্গে শতকরা ৯৯ জন মানুষ মাছ খায়। পশ্চিমবঙ্গে মাছের চাহিদা আছে এবং এ ক্ষেত্রে একটা স্থিতাবস্থাও এসে গেছে। বড় পোনা মাছের দাম ৩০ টাকা, এটা দিতে গায়ে লাগে। কিন্তু সাইপ্রিনার্স, গ্রাসকার্প বা অন্যান্য মাছের কথা তো বলা হল না, যেটা বাজারে সাধারণ মানুষের প্রয়োজন মেটানোর জন্য লাগে। ত্যালাপিয়া মাছ বা অন্যান্য এই জাতীয় সব মাছ নিয়ে যে একটা পরিকল্পনা আছে তার কথা তো বললেন না। আপনারা যখন খাদ্যাভাবের কথা বলেন তখন কি বলেন যে, বাসমতী চাল নেই অতএব খাদ্যাভাব? তখন তো গড় হারে চালের কথা বলা হয়। বড় ও ছোট যেসব মাছ বাজারে গরীব, মধ্যবিত্ত, সাধারণ মানুষ বা [illegible] ক্রয় ক্ষমতার মধ্যে আছে, সেগুলির কথা তো একবারও বললেন না। এটা মৎস্য দপ্তরের একটা সাফল্য। কিন্তু সেটাকে আপনারা ব্যঙ্গ করে ঘুরিয়ে অন্যভাবে নিয়ে যাবার চেষ্টা করছেন। আপনারা কোষটাল ফিসারীর কথা তো বললেন না। সেখানে অনেক মানুষকে সাহায্য করা হয়েছে। সেখানে গরীব মানুষেরা মহাজনের কাছে বিকিয়ে যেত, টাকা পেলে মহাজনের দেনা শোধ করতে করতে শেষ হয়ে যেত, সেখানে এখন সরকারী ঋণ দেওয়া হচ্ছে ; জাল, বোট, যন্ত্রপাতি সব দেওয়া হচ্ছে। তারপর ইনসিওরেনসের ব্যাপারে কোনদিন কেউ চিন্তা করেছেন কি? মাছ যারা চাষ করে তাদের ইনসিওরেন্স আছে, মরে গেলে ১৫ হাজার এবং আহত হলে সাড়ে সাত হাজার টাকা পাবে—এ কথা গুলো তো বললেন না। এগুলি হচ্ছে বামফ্রন্ট সরকারের সাফল্যের দিক। এগুলি তো আপনারা ভাবেন নি। সব সময়ে ভেবেছেন জোতদারী, জমিদারী এবং মহাজনী করার কথা। আমাদের আমলে গরীব মানুষ

আরো বেশী করে মাছ চাষের চেষ্টা করছে। আগামী দিনে এক নতুন আইন হতে চলেছে, সেই আইনের আওতায় গ্রামের জলাভূমিগুলিকে নিয়ে যাতে মাছ চাষ করা যায় তার পরিকল্পনা নেওয়া হয়েছে। আমি আর দুই-একটি কথা বলে আমার বক্তব্য শেষ করতে চাই। আগামী দিনে যেসব জলাভূমি পতিত আছে—আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব—রোডসের এবং রেললাইনের ধারে, এবং অন্যান্য বন্দরগুলি—হলদিয়া কিংবা থারমল পাওয়ার ষ্টেশনের কাছে যে সব বড় বড় ঝিল আছে, সরকারী কিংবা পঞ্চায়েতের আওতায় এনে মাছের চাষ বাড়িয়ে পশ্চিমবঙ্গের মানুষের কাছে একটা উদাহরণ সৃষ্টি করুন। মাছের ব্যাপক চাষ হলে মাছের চাহিদা মেটাতে যোগান বাড়বে। এই রকম ভাবে চললে মাছের দাম বাড়বে না। এ দপ্তর যেভাবে এগিয়ে চলেছে তাতে আগামী দিনে আরও সাফল্যমণ্ডিত হবে—এই আশা রেখে এই বাজেটকে সম্পূর্ণভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় উপাধ্যয় মহাশয়, প্রথমে আমি কংগ্রেস সদস্যরা যে সমস্ত কাট্ মোশান এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। ওঁরা যে সমস্ত কথা বলেছেন — বাজেট বক্তব্য আমরা ছাপিয়ে দিয়েছি — ওঁদের সে সমস্ত কথার উত্তর বইয়ের মধ্যেই আছে। তবে বাজেট বক্তিতা দিতে হবে বলেই আমি দিচ্ছি। কংগ্রেস পক্ষ থেকে যাঁরা বক্তিতা করছিলেন, তাঁদের কথা শুনে মনে হলো যে, তাঁরা গ্রাম থেকে এসেছেন, কলকাতা শহরের মানুষ নন্। বিধানসভায় তাঁরা যদিও এসেছেন, তবে কথা শুনে মনে হলো, মানুষের সঙ্গে কোন সম্পর্ক তাঁরা রাখেন না, পশ্চিমবঙ্গের কোন পরিকল্পনা জানা নেই তাঁদের। তাঁদের বক্তিতায় এটাই প্রমান হলো। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই কথা বলতে চাই, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার মাছের চাহিদা যেটা আছে সেটা মিটিয়ে দিয়েছেন সেটা আমরা বলছি না। মাননীয় সদস্যদের একটি কথা বলতে চাই, এই দপ্তর মাছ খাওয়াবার দপ্তর — এইভাবে একে দেখেন কেন? আজকে পশ্চিমবাংলার কয়েক লক্ষ মানুষ, মৎস্যজীবী এই দপ্তরের সঙ্গে যুক্ত। তাঁদের কথা ওঁরা একবারও চিন্তা করেন নি। সস্তায় মাছ খাই খাই করছেন। ষষ্ঠ পরিকল্পনা যতদিন চলছিল সেই সময়ের মধ্যে কেন্দ্র এবং রাজ্যে একটি পরিকল্পনার কথা কি বলতে পারেন, যে পরিকল্পনার মাধ্যমে সাধারণ মানুষের জন্য একটি কর্মসূচী নিয়েছিলেন, মাছের উৎপাদন বাড়াবার জন্য বা ঐ লক্ষ লক্ষ মৎস্যজীবী যাঁরা নদীতে, সমুদ্রে মাছ ধরে জীবীকা নির্বাহ করেন তাঁদের জন্য কোন পরিকল্পনা ছিল? দেখাতে পারবেন না। আপনাদের সময় যদিও বাজেটে কিছু টাকা ধরা থাকতো, কিন্তু গরীব মানুষ, মৎস্যজীবীরা তার কোন অংশ পেতো না। আজকে গায়ে জ্বালা ধরবেই, কারণ যে পরিকল্পনাগুলি আমরা নিয়েছি তাতে সরাসরি গাঁয়ের মৎস্যজীবীদের কাছে দিনের পর দিন টাকা পৌঁছে যাচ্ছে। প্রকল্প যা কিছু হয়েছে, সেটা গরীব মানুষের স্বার্থ রক্ষার্থে হয়েছে। গরীব মানুষের জন্য করছি বলেই তো আজকে ওঁদের যত রাগ, এইজন্যই বিরূপ সমালোচনায় মুখর হচ্ছেন এখানে এবং এইজন্যই কংগ্রেস বাজেটের বিরোধিতা করছেন। বাজেট বক্তিতার বইটা খুলে দেখুন — ষষ্ঠ পরিকল্পনাকালে যতগুলি টার্গেট ছিল, একটি জায়গাতেও সেই টার্গেট সম্পূর্ণ করতে পারেন নি। এটা বামফ্রন্ট সরকারের কথা নয়, কেন্দ্রীয় সরকার এটা স্বীকার করে নিয়েছেন। আমাদের বড় দুর্দিন পেরিয়ে আসতে হয়েছে। ১৯৮২ সালের খরা এবং তারপর আবার ১৯৮৩ সালের খরায় আমাদের মৎস্য উৎপাদনকে ব্যাহত করেছে। বিদেশ থেকে মাছ আমদানী করে আমাদের সেই সময়টা পেরিয়ে আসতে হয়েছে। মাছ উৎপাদন হবে জলে। আমাদের তো আর সেই মেশিন্ নেই যে বললেই মেশিন থেকে মাছ তৈরী হয়ে বেরিয়ে আসবে। কাজেই আগে যে জলসম্পদ আছে, তার উপযোগিতা, প্রয়োজনীয়তা মানুষকে বুঝতে হবে। আমাদের পশ্চিমবঙ্গে যে জলাশয়গুলো আছে, তার ৯০ ভাগ রয়েছে প্রাইভেট সেক্টরে এবং ১০ ভাগ মাত্র রয়েছে পাবলিক সেক্টরে। যদি আজকে ঐ প্রাইভেট সেক্টরে মাছ উৎপাদন না করতে পারি, যদি জলাশয়গুলো মাছের উৎপাদনযোগ্য করে তুলতে না পারি, যদি তাদের এ বিষয়ে মোটিভেটেড করতে না পারি, তাহলে আমাদের মাছের অভাব

পূরণ হবে না।

**[7.00 – 7.10 p.m.]**

সেই চাহিদা যাতে পূরণ করতে পারি, সেইজন্য গত বিধানসভায় আমরা একটি বিল পাশ করেছি এবং রাষ্ট্রপতির সম্মতিও পেয়েছি। এর দ্বারা গ্রামের বড় বড় মানুষের হাতে যে সব জলাশয়গুলো আছে সেগুলোর ফিশারী রাইট নিয়ে পশ্চিমবাংলায় মৎস্যজীবী মানুষ যাঁরা আছেন, যাঁরা বেকার আছেন তাঁদের দিয়ে মাছের উৎপাদন বাড়াতে চাই। এই ব্যবস্থা যদি না গ্রহণ করি তাহলে পশ্চিমবাংলায় মাছের উৎপাদন বাড়াবেনা। এই জন্য বামফ্রন্ট সরকার ঐ বিলের উপযোগিতা বুঝতে পেরেছিলেন বলেই সেটা এখানে পাশ করেছিলেন। সেই সময়ে জয়নাল আবেদিন সাহেব বলেছিলেন, " এই বিলটা এখন পাশ করবার দরকার নেই, এটা সিলেক্ট কমিটিতে পাঠিয়ে দিন। এটা নিয়ে তাড়াহুড়ো করবার দরকার নেই।" আপনারা জানতেন, যেসব বড় বড় পুকুর, জলাশয় আপনাদের হাতে আছে, এই বিল পাশ হলে সেগুলো বামফ্রন্ট সরকার নিয়ে তাতে ফিশারী করবার অধিকার দিয়ে দেব গ্রামের বেকারদের, কর্মসংস্থানের জন্য মৎস্যজীবীদের মধ্যে ওগুলো বিতরণ করে দেবেন। সেইজন্য আপনাদের অনেকের গোঁসা হচ্ছে। ভয় হচ্ছে আমি জানি। একজন সদস্য বললেন যে আমার দপ্তরে নাকি দুর্নীতি আছে। সারা ভারতবর্ষের ক্ষমতা চালাচ্ছেন দুর্নীতিগদিতে বসে আর এখানে বলছেন আমাদের দপ্তরে অনেক দুর্নীতি আছে। একটা স্পেসিফিক ঘটনা বলুন যে এখানে দুর্নীতি হয়েছে। যদি আমার দপ্তরের কোন অফিসার কোথাও কোন দুর্নীতির সঙ্গে জড়িত থাকেন, আপনারা যদি দেখাতে পারেন যে এই অফিসার দুর্নীতির সঙ্গে জড়িত আছেন তাহলে এই বামফ্রন্ট সরকার দ্বিধা বোধ করবে না তাঁর বিরুদ্ধে কোন ব্যবস্থা নিতে। বিধানসভায় এসেছেন বলে বাড়িয়ে বলে দেবেন কতকগুলি ভেগ কথা যে এখানে দুর্নীতি হয়েছে, ওখানে দুর্নীতি হয়েছে? কই একটা তো স্পেসিফিক বলতে পারলেন না যে এখানে দুর্নীতি হয়েছে, ওখানে টাকা নয়ছয় হয়েছে? যদি কোন স্পেসিফিক উদাহরণ দিতে পারতেন তাহলে আমরা সেটা এনকোয়ারী করে আমরা নিশ্চয়ই বলতে পারতাম যে এখানে এই অভিযোগ আছে এবং তার বিরুদ্ধে নিশ্চয়ই ব্যবস্থা নিতাম। এইভাবে বিধানসভায় দাঁড়িয়ে বিরোধিতা করবো বলে বিরোধীতা করলেন, এটা মোটেই ঠিক নয়। এই গুলি উন্নয়ণমূলক কাজ, উন্নয়ণ মূলক বাজেট। এই উন্নয়ণ মূলক বাজেটে উন্নয়ণ মূলক দৃষ্টিভঙ্গি নিয়ে আলোচনা করতে হয়। আজকে জলজ সম্পদ ব্যবহার করতে গেলে সেখানে সকলের সেই মানসিকতাটা দরকার এবং সেই মানসিকতা যদি না থাকে, যদি মনে করেন যে বিরোধীতা করবো তাহলে বিরোধীতা করতে পারেন। মাননীয় সদস্য কাশীবাবু কাট মোশান দিয়েছেন, উনি অনেক ভাল ভাল আলোচনা করেন এবং সাজেশান দেন। উনি কাট মোশানে দিয়েছেন যে এখানে থেকে বিশ্বব্যাঙ্কের কোটি কোটি টাকা ফেরত চলে যাচ্ছে। এখানে এই টাকা খরচ করা হচ্ছে না। আমি মাননীয় সদস্যকে অনুরোধ করবো যখন এই সমস্ত কথা বিধানসভায় বলবেন তখন একটু বুঝে শুনে এবং জেনে বলবেন। ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে এখানে টারগেট ছিল ৩৫ হাজার হেক্টর। ৫ বছরে আমরা বিশ্ব ব্যাঙ্কের টাকায় ৩৪ হাজার হেক্টর জলাশয় মাছ চাষের আওতায় আনতে পেরেছি। আমরা সেই জায়গায় করেছি ৩৫,৫৪৭ হেক্টর। পাশাপাশি রাজ্যগুলি দেখুন — উড়িষ্যা ১২,২৫০, উত্তরপ্রদেশ ১১ হাজার হেক্টর, মধ্যপ্রদেশ টারগেট ছিল ২৫ হাজার হেক্টর তারা সেখানে করেছে মাত্র ১৪ হাজার হেক্টর, বিহার টারগেট ছিল ২৬ হাজার হেক্টর তারা করেছে ৯ হাজার হেক্টর। আপনাদের এই কংগ্রেস শাসিত রাজ্যগুলো বিশ্বব্যাঙ্কের টাকা সদ্ব্যবহার করতে পারে নি। তারা সাধারণ মানুষের কাছে এই অর্থ পৌঁছে দিতে পারে নি। কারণ তারা সেখানে দেখছে এই ঋণের টাকা গরীব মানুষ পাবে সাধারণ মানুষ পাবে এবং এদেরকে আমরা বিশ্বব্যাঙ্কের সাহায্য দেব, ওরা এতো টাকা পাবে? সেই জন্য তারা পেছিয়ে গেছে। কিন্তু আজকে এই পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই কাজটা করেছে। শুধু তাই নয় ৯২,৬৮৩ টি পরিবারকে এর আওতায় এনেছি। এই যে ৩৫ হাজার হেক্টর করেছি তারফলে প্রায় ১ লক্ষের মতো মানুষকে এর মধ্যে যুক্ত করেছি। এর জন্য আমরা খরচ করেছি এবং সাবসিডি

দিয়েছি ৭ কোটি ৭৬ লক্ষ টাকা। এই যে ১ লক্ষ পরিবারকে আমরা সাবসিডি দিয়েছি যাদের মধ্যে অধিকাংশই গরীব মানুষ। আপনারা হয়ত বলতে পারেন যে তাদের তো পুকুর নেই। হ্যাঁ, আমরা একটা বৈপ্লবিক সিদ্ধান্ত নিয়েছি। আমরা জানি বড়লোকদের যে সমস্ত পুকুর আছে তারা মৌখিক লিজে চাষ করেন, তাঁরা কিন্তু তাদের কোন কিছু লিখে দেন না। সেই কারণে তারা কোন রকম ঋণ বা সাহায্য পাওয়া আওতায় পড়ে না। আমরা ব্যাঙ্ককে রাজি করাতে পেরেছি যে পঞ্চায়েত যদি রেকমেন্ড করে, বি.ডি.ও. যদি তাতেসার্টিফাই করে তাহলে তারা ঋণের টাকা পাবে। ওই পুকুরের মালিকদের কাছ থেকে কোন কিছু লিখিত আনতে হবে না। আমরা একমাত্র পশ্চিমবাংলায় এটা চালু করতে পেরেছি। গরীব মানুষ যারা মাছ চাষ করেন, যারা মালিকদের কাছ থেকে লিজ দলিল পান না তাদের জন্য পঞ্চায়েতের সহযোগিতায় আমরা ব্যাঙ্ককে বাধ্য করিয়েছি এই প্রস্তাবটা সমর্থন করতে। এই ব্যাপারে আপনাদের গোঁসা আছে আমি জানি। আপনারা মিনিকিটের কথা বলেছেন। পুকুর নেই, মিনিকিট তাদের বিতরণ করে কি হবে। গরীব মানুষের পুকুর নেই? পুকুর কি কেবলমাত্র বড়লোকদের আছে? ছোট ছোট পুকুর ডোবা গ্রামের মানুষের নেই? তাদেক কি মিনিকিট দেব না? বড় বড় লোকদের আমরা মিনিকিট দিয়ে দেব? আজকে ভারতবর্ষের বিভিন্ন রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার পর্যন্ত আমাদের এই মিনিকিট বিতরণের স্কীমকে প্রশংসা করেছে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যেন মিনিকিট বিতরণ করা হয় তার জন্য সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই প্রকল্প গ্রহণ করেছে। ভারতবর্ষের একটা রাজ্যের কথা বলতে পারেন যেখানে গরীব মানুষদের জন্য একটা টাকা খরচ করা হয়? যে সমস্ত গরীব মানুষ পুকুর, ডোবায় মাছ ধরতে যায় বা যারা সমুদ্রে মাছ ধরতে যায় আমাদের পশ্চিমবাংলা একটা মাত্র রাজ্য যেখানে মেকানাইজড বোটের জন্য একটা পয়সাও দিতে হয় না। আমাদের পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ৫০/৬০ টাকা করে সাবসিডি দিচ্ছে। এই ৫০/৬০ টাকার মধ্যে ২০ ভাগ সিডিউল কাষ্ট কর্পোরেশন নামে মাত্র সুদে টাকা দিই আর ৩০ ভাগ টাকা ব্যাঙ্কের ঋণ আমরা পাই। তাদের একটা টাকাও খরচ করতে হয় না। এই ভাবে আমরা ৫ হাজার পরিবারকে ২—৩ বছরের মধ্যে মেকানাইজড বোট এবং নৌকা দিয়েছি। উনি আরও বললেন — তাহলে আরও কেন দিচ্ছেন না? কোথা থেকে দেব—৫টা পরিকল্পনায় তো আপনারা কিছু দেন নি, এমন কি ষষ্ঠ পরিকল্পনাতেও কিছু দেন নি। আমরা মাত্র ২/৩ বছরে এই কাজটা করতে পেরেছি। এই অল্প টাকা নিয়েও করতে পেরেছি। দেখুন না একবার খোঁজ নিয়ে? চলে যান ২৪ পরগণায়, মেদিনীপুর, হাওড়ায় — কোথাও দেখতে পাবেন না। সমুদ্রে যাঁরা মাছ ধরেন, সেই সমস্ত পরিবারকে আমরা নৌকা দিয়েছি, মাছ ধরার জাল দিয়েছি, আমরা তাঁদের মেকানাইজড্ বোট দিয়েছি। মেকানাইজড্ বোট, জাল ইত্যাদি কেনার জন্য তাঁদের একটা টাকাও খরচ করতে হয় নি। ওঁদের গোঁসা আছে জানি। যে সমস্ত মৎস্যজীবী দুস্থ পরিবারের লোকেরা মাছ ধরতেন, তাঁরা সবাই মহাজনের ভাড়াটে হিসাবে এযাবৎ কাজ করে এসেছেন। মাছ ধরার বিনিময়ে তাঁদের কিছু টাকা দেওয়া হ'ত, কিন্তু সব মাছই মহাজনদের দিয়ে দিতে হ'ত। এই মহাজনী কারবার যাঁরা করেন, তাঁরা সবাই কংগ্রেসী সমর্থন পুষ্ট। তাই তো ওঁদের এত গোঁসা হয়েছে। বামফ্রন্ট সরকার পরিকল্পনা নিয়ে গরীব মৎস্যজীবীদের মধ্যে নৌকা দিয়েছেন, মেকানাইজড্ বোট দিয়েছেন। আজকে তাঁরা স্বয়ম্ভর হয়ে নিজেদের পায়ে দাঁড়িয়েছে। কংগ্রেস সরকার তাঁদের কোনদিন সাহায্য করতে পারেন নি। আপনারা যতই এখানে বিরোধিতা করুন না কেন, আমরা এখানে দ্ব্যর্থহীন ভাষায় একথা বলতে চাই যে আগামী দিনে পশ্চিমবাংলায় আমরা যতদিন ক্ষমতায় থাকব, ততদিন আমরা এই ধরণের পরিকল্পনাগুলোকে আরও বেশী বেশী করে গ্রহণ করব। এই সমস্ত গরীব মানুষগুলো যাতে আরও বেশী বেশী করে উপকৃত হতে পারেন, তা আমরা দেখব। এই কথা আমরা এখানে দ্ব্যর্থহীন ভাষায় বলতে চাই। কৈ, আপনাদের একজন সদস্যও তো এখানে এই কাজের জন্য প্রশংসা করলেন না বা কিছু বললেন না? একজন সদস্য অবশ্য ইনসুরেন্স স্কীম সম্বন্ধে এখানে বলেছেন। আমরাই এই ব্যাপারে ভারতবর্ষের মধ্যে প্রথম ইনসুরেন্স স্কীম চালু করেছি। আপনারা কি কখনও ভেবেছিলেন দুস্থ মৎস্যজীবীদের কথা ৫টা পরিকল্পনার মধ্যে? আপনারাই তো এখানে ক্ষমতায় ছিলেন এক সময়ে। একবারও তো আপনারা

ঐ সম্প্রদায়ের মানুষের দুঃখ কষ্টের কথা চিন্তা করেন নি? যাঁরা সমুদ্রে, নদীতে মাছ ধরেন, তাঁদের জীবনটা কত ক্ষণস্থায়ী — একবারও কি তাঁদের কথা ভেবেছিলেন? বামফ্রন্ট সরকার তাঁদের কথা চিন্তা করে ইনসুরেন্স স্কীম করে দিয়েছেন। মাছ ধরতে গিয়ে মারা গেলে ১৫,০০০ হাজার টাকা এবং আহত হলে ৭,৫০০ টাকা তাঁরা পাবেন। একবারও কি ভেবেছিলেন ঐ সমস্ত মৎস্যজীবী পরিবারের যাঁরা সমুদ্রে মাছ ধরতে গিয়ে মারা যান তাঁদের বাড়ীর অসহায় মেয়েদের কথা? ২৫/৩০ বছর ধরে যাঁরা সমুদ্রে মাছ ধরছেন, তাঁদের পরিবারের কেউ ঐ ভাবে মারা যাওয়ার পর বাড়ীর মেয়েদের রোজগারের কোন পথ ছিল না। অনেকে বাধ্য হয়ে অন্য পথে চলে গিয়েছেন, এই জিনিসটা আমরা দেখেছি। আমরা সেই সমস্ত মেয়েদের জাল বোনার কাজ শিক্ষা দিয়েছি। মাছ ধরতে গেলে আমাদের পশ্চিমবাংলার জন্য যে জাল প্রয়োজন হয়, তা আমরা তাঁদের দিয়ে বুনিয়ে নিয়ে থাকি। এই ভাবে আমরা কর্মসংস্থানের ব্যবস্থা করেছি। কৈ, একবারও তো এইসব কথা কাউকে বলতে শুনলাম না? আমরা পশ্চিমবাংলা জুড়ে ব্যাপক ট্রেণিংয়ের ব্যবস্থা করেছি। এক বছরের মধ্যে প্রায় ৫০ হাজার মানুষকে আমরা ট্রেণিংয়ের মধ্যে নিয়ে আসতে পেরেছি। প্রত্যেকটা গ্রাম পঞ্চায়েতেই আমরা ট্রেনিংয়ের ব্যবস্থা করেছি। কংগ্রেস পক্ষের যে সমস্ত এম.এল.এ.রা গ্রাম এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছেন, তাঁরা বলুন তো আপনাদের জেলাতে ট্রেণিং হয় নি? প্রত্যেকটা জেলাতেই আমরা এই জিনিস করেছি। আমরা জানি, আমরা যদি এইভাবে মানুষের উদ্যোগটা বাড়াতে পারি, মানুষকে যদি আমরা এই দিকে মোটিভেটেড্ করতে পারি, তাদের যদি আমরা পিসিকালচারে উৎসাহিত করতে পারি, তাহলে আমাদের এখানে মাছের উৎপাদন বাড়বে। তাদের যদি আমরা এই দিকে কিছুটা ধ্যান-ধারণা ও জ্ঞান দিতে পারি, তাহলে আমাদের এখানে মাছের উৎপাদন বাড়বে। আমাদের মধ্যে একটা প্রাচীন ধারণা আছে যে, মাছ জল খেয়ে বাড়ে, এর জন্য আবার ট্রেণিংয়ের দরকারটা কিসের? এগ্রিকালচার সম্বন্ধেও আমাদের এই শিক্ষা, এই ধারণা ছিল। কিন্তু সব কিছু আজ পাল্টেছে। সেইজন্য আমরা তাদের মধ্যে এই শিক্ষা দিয়েছি।

**মিঃ ডেপুটি স্পীকার :** সময় যা ছিল, তাতে দেখা যাচ্ছে শেষ করা যাবে না, সেইজন্য সকলের অনুমতি নিয়ে ১০ মিনিট সময় আরও বাড়ান হল।

(এই সময়ে হাউসের অনুমতি নিয়ে ১০ মিনিট সময় বাড়ান হল)

**শ্রী কিরণময় নন্দ :** আমাদের মধ্যে ধারণা ছিল, এরজন্য প্রোডাকশানের আবার কি দরকার? আজ থেকে ২০ বছর আগে যাঁরা জমিতে কৃষিকাজ করতেন, তাঁদের আমরা আখ্যা দিতাম কৃষি মজুর বলে। তাঁরা মাথায় গামছা বেঁধে চাষের কাজ, মাছ ধরার কাজ করতেন। ধারণা ছিল, ঐ সমস্ত মজুরের কাজের জন্য আবার ট্রেনিংয়ের কি দরকার? পরবর্তীকালে আমাদের ধ্যাণ ধারণা পাল্টেছে। যার ফলে আজ আমরা দেখি, কৃষি হচ্ছে একটি বিজ্ঞান। এরই জন্য বিভিন্ন জায়গায় কলেজ হয়েছে, ইউনির্ভাসিটি তৈরী হয়েছে। এখন কৃষিকাজ করতে গেলে পড়াশুনা করতে হয়— একথা আজ আমরা বুঝতে পারছি, যে, এটা কোন মজুর বা সাধারণ মানুষের কাজ নয়। পুকুরে গিয়ে জাল দিয়ে মাছ ধরে আনলাম, জাল টেনে ছেড়ে দিলাম আর মাছটা বড় হয়ে গেল — এই তো ছিল আমাদের মধ্যে পুরনো ধারণা। এরজন্য আবার জ্ঞান বা বিশেষ শিক্ষার দরকারটা কি — এই রকম ধ্যান-ধারণা আর পান্ডিত্য নিয়েই তো এখানে বসে আছেন। এই ব্যাপারে যদি কোন ধ্যান-ধারণা বা জ্ঞান থাকতো, তাহলে তো আপনারা কংগ্রেস করতেন না এবং বলতেন না যে এই দপ্তরের আবার কাজটা কি? দপ্তরের দরকার আছে, প্রযুক্তি বিদ্যা ও বিজ্ঞানের দরকার আছে। সেইজন্য আমরা দেখছি, সারা বিশ্বে, এখানে এই ভারতবর্ষের বুকে, যেখানেই সুযোগ এগিয়ে এসেছে, সেখানেই মানুষ এগিয়ে এসেছে শিক্ষা নেওয়ার জন্য। সেখানেই বিশেষ চেষ্টা দেখা গেছে। আজ একথা অত্যন্ত স্পষ্ট যে, কৃষি ব্যবস্থা হচ্ছে একটা সায়েন্স। এরজন্য দরকার আছে শিক্ষার। একথা কেন্দ্রীয় সরকারও উপলব্ধি করেছে

আজকে। কেন্দ্রীয় সরকার পিসিকালচারের জন্য বোম্বাই শহরে একটা ইউনির্ভাসিটি করতে বাধ্য হয়েছেন। আজকে আমরা দেখছি নতুন নতুন ট্রেণিং ইনস্টিটিউট ও ইউনির্ভাসিটি খোলা হচ্ছে বিভিন্ন স্থানে। কেন্দ্রীয় সরকারে তো আপনারা বসে আছেন। সেখানে রাজীব গান্ধীকে গিয়ে একবার বলুন না, কি দরকার পিসিকালচা... জন্য ইনস্টিটিউট করার? বলুন না, কি দরকার এর জন্য একটা দপ্তরের এবং ট্রেনিং কোর্স চালু করার? আপনাদেরই একজন সদস্য কাশীনাথ মিশ্র মহাশয় আজকে এখানে কাট মোশান দিয়ে বলেছেন যে প্রযুক্তি বিদ্যার কোন কোর্স এখানে চালু হল না, এখনও কোন ট্রেনিং ইনস্টিটিউট চালু হল না, সেই জন্য এই ব্যয় বরাদ্দের প্রতি তিনি সমর্থন জানাতে পারছেন না। অন্যদিকে আপনি তাঁরই দলের একজন সদস্য হয়ে বলছেন, কি দরকার আছে এই দপ্তরের? কোন ধ্যান ধারণা নেই, কোন জ্ঞান নেই বলেই এই সমস্ত কথা বলেছেন। আমরা চাই পশ্চিমবাংলার মানুষের কাছে এই সমস্ত ধ্যান ধারণা ও জ্ঞান পৌঁছে দিতে। সেই জন্য আমরা বিভিন্ন জায়গায় ট্রেনিংয়ের কাজ শুরু করে দিয়েছি। আমরা আরও অনেক ইনস্টিটিউট তৈরী করতে চাই। যেগুলো আমরা আর্থিক সমস্যার জন্য এখনও পর্য্যন্ত করে উঠতে পারি নি। তবে সিদ্ধান্ত নিয়েছি যতশীঘ্র সম্ভব আমরা এখানে যাঁরা বি.এস.সি পাশ করেছেন তাঁদের জন্য ডিপ্লোমা কোর্স চালু করবো। তাঁরা যাতে ২ বছরের ডিপ্লোমা নিয়ে এগিয়ে যেতে পারেন তার জন্য চেষ্টা করছি। অপরদিকে যাঁরা স্কুল ফাইন্যাল পাশ, তাঁদের জন্য আমরা এক বছরের সার্টিফিকেট কোর্স খোলার ব্যবস্থা করছি। রায়চকে একটা বন্দর হয়েছে। একথা বললে হয়ত আপনাদের লজ্জাবোধ হবে — সেই বন্দরটা ১৯৮২ সালের নভেম্বর মাসে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু উদ্বোধন করেছিলেন। এখন আপনারা সেখানে যান, দেখবেন, বন্দরটা সেই ভাবেই পড়ে আছে। আপনারা হয়ত বলবেন, উদ্বোধন হয়ে গেল, তাহলে সেটা পড়ে আছে কেন? ম্যানেজমেন্ট আমাদের হাতে নেই। ম্যানেজমেন্ট কেন্দ্রীয় সরকারের হাতে রয়েছে।

**[7.10 – 7.15 p.m.]**

আমরা কেন্দ্রীয় সরকারকে বারে বারে বলেছি যে রায়চক বন্দরটি তৈরী হয়েছে এর ডীপ সি ফিসিং করবার যে সমস্ত উপকরণ করার দরকার সেগুলি তৈরী করুন, কিন্তু কেন জানি না পশ্চিমবঙ্গের একটি কথাও তাঁরা শোনেন না, পশ্চিমবঙ্গকে বঞ্চিত করার জন্য সেগুলি এখনো তৈরী হয় নি। অথচ মাত্র ১২৫ কিলোমিটার দূরত্ব রায়চক থেকে স্যান্ডহেডস্ এবং পশ্চিমবঙ্গের রায়চক বন্দর যদি ভালো করে গড়ে উঠে তাহলে অন্যান্য অনেক রাজ্যের ট্রলার পশ্চিমবঙ্গে আসবে। কারণ ভারতবর্ষের অন্য কোন রাজ্য এত সমুদ্রতীরবর্তী নয়, এতো কাছাকাছি বন্দরগুলি নেই। ট্রলার গুলি চালাতে গেলে যে খরচ পড়ে সেগুলি কাছে থাকলে তার অনেক সাশ্রয় হবে। বিশাখাপত্তনম হচ্ছে সবচেয়ে বড় ট্রলার চালাবার বন্দর এবং এখান থেকে স্যান্ডহেডসে আসতে গেলে ৩২৫ কিলোমিটার লাগে এবং যদি ফিরে যেতে হয় তাহলে সব মিলিয়ে সাড়ে ৬০০ কিলোমিটার লাগে। অথচ মাত্র ১২৫ কিলোমিটার লাগে রায়চক বন্দর থেকে স্যান্ডহেডসে যেতে, অর্থাৎ ওখান থেকে রায়চক বন্দরে যেতে আসতে সর্বসমেত দূরত্ব হল ২৫০ কিলোমিটার। আমরা কেন্দ্রীয় সরকারকে বারেবারে বলেছি এই বন্দরটিকে স্বয়ংসম্পূর্ণ ভাবে গড়ে তোলার জন্য এবং সেখানে জেটি তৈরী করার জন্যে, কারণ জেটি তৈরী করলে জল নিচে নেমে গেলেও জোয়ারের সময়ে জল ওপরে ওঠার ভয় থাকবে না। এই বন্দরটিকে খোলবার জন্য এবং ঠিকমত করবার জন্য যে ব্যবস্থা নেওয়া দরকার তা আজ পর্যন্ত করা হয়নি। এমণ কি আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি এর ম্যানেজমেন্ট আমাদের হাতে দেওয়ার জন্য যাতে আমরা বামফ্রন্ট সরকার এই ম্যানেজমেন্ট হাতে নিয়ে কাজ করতে পারি এবং এই বন্দরটি তৈরী করতে পারি, কিন্তু তাতেও তারা রাজি হন নি। এইভাবে পশ্চিমবঙ্গের প্রকল্পগুলি বানচাল করার চেষ্টা করা হয়েছে। তবে আমরা দেখছি যে ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমাদের দপ্তর যেভাবে গুরুত্ব দিয়েছিলেন আগামী ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই দপ্তরের গুরুত্ব আরো বেশী করে বাড়াতে চাই

এবং তারজন্য আরো বেশী বেশী করে আমরা অর্থ বরাদ্দ করতে চাই। এই কারণে যে ৪টি শ্লোগান আমি শেষে দিয়েছি সেই ৪টি শ্লোগান দিয়ে আমার বক্তব্য শেষ করতে চাই। মৎস্য দপ্তর শুধুমাত্র মৎস্য খননের ব্যাপারের সঙ্গে জড়িত নয়, উৎপাদন হলে মাছের চাহিদা মিটবে এতো স্বাভাবিক ব্যাপার। সুতরাং মাছের ঘাটতি মেটাতে গেলে মাছের উৎপাদনের দিকে জোড় দিতে হবে এবং মাছের উৎপাদন ব্যবস্থা তাদের হাতেই রাখতে হবে যাদের এর সঙ্গে নিজেদের রুজিরোজগারের প্রশ্ন জড়িত আছে। এই উৎপাদন ব্যবস্থা কিছুমাত্র বড়লোকদের হাতে আমরা রাখতে চাই না যা এতোবৎকাল হয়ে এসেছিল। আমরা মাছের উৎপাদনের সঙ্গে গ্রামীণ কর্মসংস্থানকে বড় করতে চাই যাতে গ্রামীণ বেকার সমস্যার সমাধান হয়। আমরা এমনভাবে দপ্তরটিকে এগিয়ে নিয়ে যেতে চাই যাতে নিজেদের কর্মপ্রকল্প নিজেরাই গড়ে তুলতে পারি। পশ্চিমবঙ্গের প্রোটিন খাদ্য বাড়াবার জন্য আমরা চেষ্টা করছি এবং আগামী দিনে পশ্চিমবঙ্গ যাতে মাছে স্বয়ংম্বর হতে পারে তারজন্য আমরা পদক্ষেপ-নিয়েছি। কেবলমাত্র মাছ খাওয়ার জন্য মাছ চাষ করা হয় না যেমন জৈন মন্দিরগুলির পুকুরেতে মাছ চাষ হয়। জৈনরা মাছ খান না তবুও মাছের চাষ করেন এর কারণ কি জানেন দূষণ রোধ করতে হবে, মৎস্য চাষের মাধ্যমে পরিবেশ দূষণ রোধ করার জন্য অক্সিজেন যেখানে জেনারেট হয় সেখানে যদি মাছের উৎপাদন বাড়ানো যায় তাহলে খুব ভালো হবে। গ্রামীণ অর্থনীতির দৃষ্টিকোন থেকে দেখতে গেলে এবং এই মৎস্য চাষকে পুনরোজ্জীবিত করতে গেলে গ্রামে গ্রামে যে জলাশয়গুলি আছে সেগুলি ব্যবহার করতে হবে। সেইজন্য আগেও যেকথা বলেছি পরিশেষেও আমি সেই একই কথা বলে ৪ টি শ্লোগান দিয়ে আমি আমার দপ্তরের কাজকে এগিয়ে নিয়ে যেতে চাই। মাছের দাম নিয়ে অনেক আলোচনা হয়েছে, জান তো বম্বেতে সেখানে ১ জোড়া পমফ্রেট মাছের দাম কত জানেন — ৩২ থেকে ৩৮ টাকা আর পশ্চিমবঙ্গে এক জোড়া পমফ্রেট মাছের দর সেখানে ৮ টাকা থেকে ১০ টাকা, কই সেখানে তো আপনারা কেউ বললেন না? যারা ৩৫/৪০ টাকা দরের পেটিমাছের কথা উল্লেখ করলেন তাদের জিজ্ঞাসা করি ওই টাকা তারা পান কোথা থেকে ? পেটিমাছ কিনতে গিয়ে ওই কালো টাকা আসে কোথা থেকে আপনাদের পকেটে? যারা ৩৫/৪০ টাকা দামের পেটিমাছ কেনেন তাদের কথা মৎস্য দপ্তর চিন্তা করে না। আমরা চিন্তা করি গরীব মানুষের কথা যারা ৮ টাকা থেকে ১০ টাকা দরের মাছ কেনেন। আমরা চিন্তা করি সাধারণ মধ্যবিত্ত মানুষের কথা যারা সিলভারকাপ, গ্রাসকাপ, সাইপ্রাস এবং ১০ টাকা ১৫ টাকা দরের চারা পোনা প্রভৃতি মাছ খান তাদের কথা। আমরা তাদের জন্য উদ্দ্যোগ নিতে চাই। যারা ৩৫/৪০ টাকা দরের পেটি মাছ কেনেন তাদের প্রতি বিন্দুমাত্র আমাদের মাথা ব্যাথা নেই। এই কটি কথা বলে সমস্ত কাটমোশান অগ্রাহ্য করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motions (Cut motion nos -1) moved by Shri Kashinath Misra that the amount of Demand be reduced to Rs. 1/- was then put and lost.

The motions (Cut motions nos 6 to 12) moved by Shri Kashinath Misra that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Kiranmoy Nanda that a sum of Rs. 10,65,93,000 be granted for expenditure under Demand No. 57, Major Heads: "312 Fisheries, 512 - Capital Outlay on Fisheries and 712 - Loans for Fisheries"

